**শ্রীরামনারায়ণ গোস্বামী ঃ** (ক) পশ্চিমবঙ্গে উক্ত সময়ে ম্যালেরিয়া রোগে আক্রান্ত মানুষের সংখ্যা নিম্নে প্রদত্ত হল ঃ

১৯৮১ সাল—৩০,৭১৭
১৯৮২ সাল – ৮,৮৬৯
( জুন পর্য্যন্ত ) ( অসম্পূর্ণ প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে )

মোট— ৩৯৫৮৬ ( অসম্পূর্ণ প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)

(খ) ম্যালেরিয়ার মৃত্যুর সংখ্যা—
১৯৮১ সাল — 8
১৯৮২ সাল — 8
( জুন পর্য্যন্ত ) ( অসম্পূর্ণ প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে )

মোট— ৮ ( অসম্পূর্ণ প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে )

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমরা জানি ম্যালেরিয়া দপ্তর অধিকাংশই তুলে দেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে গত দুবছরে এই যে মানুষ ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে সেই পরিপেক্ষিতে ম্যালেরিয়া দপ্তর পুনরায় পুনর্গঠন করা হবে কি ?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** ম্যালেরিয়া দপ্তর তুলে দেওয়া হয়েছে এরকম কোন খবর নেই। ম্যালেরিয়া দপ্তর আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** কয়েক বছর পূর্বে ম্যালেরিয়া রোগীর সংখ্যা কম ছিল, কিন্তু এখন যে আবার মানুষ এই রোগে আক্রান্ত হচ্ছে তারজন্য কি ব্যবস্থা করছেন ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই রোগ শুধু আমাদের পশ্চিমবাংলাতেই নয় এশিয়ার অনেকগুলো দেশেই এই রোগ Spread করেছে। তবে পশ্চিম বাংলায় ম্যালেরিয়া দপ্তর আছে এবং যেখান থেকেই ম্যালেরিয়ার খবর আসছে সেখানে যা কিছু প্রয়োজন সেই ব্যবস্থা করা হচ্ছে।

[ 1-20—1-30 ]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্বাস্থ্য দপ্তরের মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহোদয়, আপনি বললেন রাজ্যে ৩০,০০০ মানুষ ম্যালেরিয়া রোগে আক্রান্ত তা আপনি কি জানাবেন এর জেলাওয়ারী কনসেনট্রেসনটা কি রকম ? আপনার প্রীডিসেসর বলেছিলেন—আমরা খবরের কাগজে দেখেছি—জলপাইগুড়ি জেলার চারটি ব্লকে ১১৭ জন ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মারা গেছে, আপনি কি এটা একটু ক্ল্যারিফাই করবেন ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** প্রথম প্রশ্নের জন্য নোটিশ চাই। দ্বিতীয় প্রশ্নের উত্তর হচ্ছে, আপনারা সবাই জানেন জলপাইগুড়ি জেলায় ব্যাপক হারে ম্যালেরিয়া দেখা দিয়েছিল এবং ১১৭ জন নয়, ১২০ জন ইতিমধ্যে সেখানে মারা গেছে, কিন্তু যারা

মারা গেছে তারা সকলেই ম্যালেরিয়ার জন্য মারা যায়নি, বিভিন্ন কারণে মারা গেছে। ১ লক্ষ ৮ হাজার মত মানুষের ব্লাড টেষ্ট করা হয়েছিল, কিছু পজিটিভ পাওয়া গেছে। এবছর জুলাই মাস পর্যন্ত যারা মারা গেছে তাদের মধ্যে মাত্র ৪ জন ম্যালেরিয়ায় মারা গেছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি কি মনে করেন না যে ম্যালেরিয়া ইর্যাডিকেটেড্ হয়েগেছিল সেটা আবার রিসার্জেন্স, রিয়্যাপিয়ার ইন দি ম্যাপ্ অফ্ ওয়েষ্ট বেঙ্গল? এরকম একটা ডিসিস্, হোয়েদার ইট ওয়াজ ইর্যাডিকেটেড্ ফ্রম দি ম্যাপ্ অফ্ ওয়েষ্ট বেঙ্গল, তাহলে কি কারণে সেটা রিয়্যাপিয়ারেন্স এগেন্ এবং আপনারা কি কি ব্যবস্থা অবলম্বন করছেন ফর্ প্রিভেন্স অফ দি ডিসিস্?

**রামনারায়ন গোস্বামী ঃ** '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত যাঁরা ক্ষমতায় ছিলেন তাঁরা তখন কোন রকম ব্যবস্থা গ্রহণ করেননি। পরবর্তী-কালে, বামফ্রন্ট সরকার আসার পরে কিছু কিছু প্রিভেনটিভ মেজার নেওয়া হয়েছে এবং অতীতের যে কোনও সময়ের চেয়ে বেশী নেওয়া হয়েছে।

**Dr. Zainal Abedin** : What is the intimation period? Will the Minister-in Charge please state? Whether the intimation period of Malaria is ten years or ten days? You are a Minister. You should be ashamed of it that you do not konw the intimation period and you are speaking for years together. So for that I sympathise with you.

**শ্রীসত্য রঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় নতুন মন্ত্রী হয়েছেন, কিন্তু তিনি উত্তর দিতে জানেন না। আমি তাঁকে বলব যে, তিনি তাঁর নেতা তথা মুখ্যমন্ত্রীর কাছ থেকে একটু শিখে নিন। যাই হোক আমি ওঁকে প্রশ্ন করছি যে, '৭২ থেকে '৭৭ পর্যন্ত ঐ সময়ের ফিগার কি ওঁর কাছে আছে?

**শ্রীরমানারায়ন গোস্বামী ঃ** ফিগার সারা পশ্চিম বাংলায় ছড়িয়ে আছে। দফতরকে নতুন করে কোন ফিগার সংগ্রহ করার প্রয়োজন নেই।

**Shri Satya Ranjen Bapuli** : I want a categorical answer from you whether you referred it in your answer. You have got the figure. Kindly inform us.

**রামনারায়ন গোস্বামী :** এ বিষয়ে নোটিশ চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার অনুরোধ, আপনি উত্তর দেবার জন্য একটু লেখা-পড়া করে আসবেন।

**শ্রী রামনারায়ন গোস্বামী :** আপনার চেয়ে বেশী লেখা-পড়া করে এসেছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আগে যে ডি. টি. গ্রামাঞ্চলে স্প্রে করা হ'ত এখন তা বন্ধ হয়েগেছে, সেটা আবার চালু করবেন কি?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** ডি. ডি. টি স্প্রে বন্ধ হয়নি, চলছে।

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবঙ্গে ম্যালেরিয়ার যে প্রাদুর্ভাব দেখা দিয়েছে তাতে প্রচলিত যে ওষুধ ব্যবহার করা হয় যেমন, ক্যামোকুইন এবং ক্লোরোকুইন তাতে অনেক কেসে দেখা গেছে রেজিষ্টান্ট টাইপ অফ ইনফেকসান হচ্ছে। সুতরাং এই যে রেজিষ্টান্ট টাইপ অফ ইনফেকসান হচ্ছে তার জন্য কোন স্পেসিফিক ড্রাগ ওয়েষ্ট বেঙ্গলে ব্যবহার করার কোন পদ্ধতি চালু করা হয়েছে কি ?

**মিঃ স্পীকারঃ** এই প্রশ্ন উঠতে পারে না।

**Dr. Zainal Abedin**—Will the Hon'ble Minister be pleased to state the measures that had been taken for eradication of malaria during the Period from June 1977 to may 1982 ? Please enumerate the measures.

**শ্রীরামনারায়ন গোস্বামী ঃ** নোটিশ চাই।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** রামনামের দল নিয়ে বাইরে গান চলে কিন্তু হেল্‌থ ডিপার্টমেণ্ট চলে না।

## সিউড়ী সদর হাসপাতালে অপারেশন থিয়েটার

*৪। ( অনুমোদিত প্রশ্ন নং *৮৭। ) **শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(খ) (ক) ইহা কি সত্য, বিদ্যুতের অভাবে সিউড়ি সদর হাসপাতালের অপারেশন থিয়েটার প্রায়ই অচল থাকে ; এবং

'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, উক্ত অপারেশন থিয়েটারটি চালু রাখার জন্য উপযুক্ত জেনারেটর স্থাপনের কোন পরিকল্পনা আছে কিনা ?

**শ্রীরামনারায়ন গোস্বামী ঃ** (ক) না, (খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, আমি ডেট-ওয়াইজ বলছি না, জুলাই মাসে সন্ধ্যাবেলায় অপারেশন হতে হতে কতকগুলি মিসহ্যাপ হয়েছে—এই সম্বন্ধে কোন রিপোর্ট আছে কি ?

**শ্রীরামনারায়ন গোস্বামী ঃ** না, তার কোন রিপোর্ট নেই।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আপনি কোন রিপোর্ট রাখেন কি রাখেন না ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** এই প্রশ্ন ওঠে না। সব রকমের রিপোর্ট থাকে। স্পেসিফিক্যালি ঐ ব্যাপারে কোন-রিপোর্ট নেই।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** সি. এম. ও. এইচ হেল্‌থ ডিরেকটোরেটের কাছে অপারেশন থিয়েটারের জন্য কোন জেনারেটর রিক্যুইজিসান করেছেন কিনা ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে জেনারেটর স্থাপন করার একটা পরিকল্পনা আছে এবং তারই ভিত্তিতে সিউড়ী সদর হাসপাতালের জন্য

ওখানকার সি. এম. ও এইচ একটি প্রস্তাব পাঠিয়েছেন। সেটা শুধু অপারেশন থিয়েটারের জন্য নয়, বহির্বিভাগের জন্য, এক্স-রে'র জন্য এবং বিভিন্ন কাজের জন্য। এটা ফিনান্সের কাছে পাঠিয়েছি। ফিনান্স কিছু ক্যুইরিস চেয়েছেন। সেই ক্যুইরিস আমরা পাঠিয়ে দিয়েছি।

শ্রীসুনীতি চট্টরাজ : এক্স-রে মেশিন চালানো এবং অপরেশানের জন্য তাড়াতাড়ি পাঠাবার ব্যবস্থা করবেন কি ?

শ্রীরামনারায়ণ গোস্বামী ঃ আপনি নিজেও জানেন, ওখানে লোড-শেডিং কমপ্যারাটেভলি কম হয়। তাসত্বেও ওখানে জেনারেটর বসানো হবে যত তাড়াতাড়ি সম্ভব।

[ 1-30—1-40 pm ]

শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, মন্ত্রী মহাশয়কেও অবশ্যই ধন্যবাদ দেব। উনি নতুন, ওঁর প্রশ্নের জবাব যাচ্ছিল না, আমি দেখেছি মাইকটা ধরছিল না। অনেক সি. পি. আই. ( এম ) বন্ধুও শুনতে পাননি। আমার পয়েন্ট অফ অর্ডারটা হচ্ছে যে ইতিপূর্বে এই বিভাগে বামফ্রন্ট শরিকদলের আর. এস. পি. র মিনিষ্টার ছিলেন তাঁর সময়ে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, নন্‌প্র্যাকটিসিং ডাক্তারদের সম্বন্ধে। সেই সিদ্ধান্তটা কার্য্যকরী করা হবে কিনা সে সম্বন্ধে আমি একটা স্পেশিফিক এ্যানসার আপনাদের কাছ থেকে চাইছি। এটাই আমার মূল বক্তব্য। প্রিভিয়াস ডিসিসানটা ইম্প্‌লিমেনটেড হবে কি ?

মিঃ স্পীকার : ইট ইজ নো পয়েন্ট অফ অর্ডার। আমি মাননীয় সদস্যদের বার বার জানাতে চাইছি যে, কোশ্চেনের সময়ে এই রকম পয়েন্ট অফ অর্ডার তুলবেন না, এতে প্রসিডিওর ডিস্টার্ব হয়। এগুলি আপনারা লিখিতভাবে জানবেন।

শ্রীসত্যরঞ্জন বাপুলি : স্যার, আমরা হবিবুল্লা সাহেবের সময়ে এইভাবেই দিতাম, উনি শুনতেন, জানিনা, ঐ জন্যই ওঁর চাকরি গেল কিনা ?

মিঃ স্পীকার ঃ আপনারা দেবেন, আই উইল অলওয়েজ ট্রাই টু কো-অপারেট উইথ ইউ।

## Adjourment Motion

মিঃ স্পীকার ঃ আজ তিনটি এ্যাডজোর্ণনেন্ট মোশন পাওয়া গেছে। প্রথমটি আবদুল করিম চৌধুরী, পশ্চিম দিনাজপুরের খরা পরিস্থিতি সম্বন্ধে বলেছেন। দ্বিতীয়টি শ্রীধীরেন্দ্র নাথ সরকার, ল এ্যাণ্ড অর্ডার সম্বন্ধে এবং তৃতীয়টি হচ্ছে সত্য রঞ্জন বাপুলী মহাশয় রাণাঘাটের আইন শৃঙ্খলা সম্বন্ধে বলেছেন। এই তিনটিই আলোচনা করার

সুযোগ হবে, বাজেট যখন পেশ হবে তখন আপনারা আলোচনা করার সুযোগ পাবেন। এখন আমি এ্যালাউ করছি না। আপনাদের মধ্যে যে কোন একজন শুধু এডিটেড পোর্সনটা পড়তে পারেন।

**শ্রীসত্য রঞ্জন বাপুলী ঃ** রাণাঘাটের ব্যাপারটা জরুরী, ওটা পড়তে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি প্রশ্ন রাখতে চাইছি যে, বক্তব্যটি যিনি এডিট করেছেন, তাঁর এডিট করা সম্বন্ধে কোন জ্ঞান আছে কি ? আমাব বক্তব্য ছিল, গত ৩০শে আগষ্ট নদীয়া জেলার রাণাঘাটে একটি শান্তিপূর্ণ মিছিলের উপর পুলিশের লাঠি চার্জের ফলে প্রাক্তন মন্ত্রী, কংগ্রেসের সভাপতি শ্রীআনন্দ মোহন বিশ্বাস, শ্রীনরেশ চাকী এবং শ্রীঅসমঞ্জ দে আহত হয়েছেন, কিন্তু এইখানে এডিটেড পোর্সনে তাঁদের নাম বা কিছুই দেওয়া হয়নি।

**মিঃ স্পীকার ঃ** সব দেওয়া আছে।

**শ্রীসত্য রঞ্জন বাপুলী ঃ** আই মোষ্ট রেসপেক্টফুলী আপনার কাছে অনুরোধ করছি যে আপনি অরিজিন্যালটা একবার দেখুন।

**মিঃ স্পীকার ঃ** আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই বিষয়ের উপর একটা ষ্টেটমেণ্ট দেবার জন্য।

**শ্রীসত্য রঞ্জন বাপুলী ঃ** আমার বক্তব্য হচ্ছে যে পুলিশের লাঠি চার্জের বিষয়ে একটা বিচার বিভাগীয় তদন্ত হোক, কোন একজন সিটিং জাজ অফ ক্যালক্যাটা হাইকোর্টকে দিয়ে। নট এ ষ্টেটমেণ্ট, উনি আই, জি,-র দেওয়া ষ্টেটমেণ্ট পড়বেন, সব অসত্য কথা। We want a judicial probe by a sitting judge of Calcutta High Court. This is our demand.

**শ্রীজ্যোতি বসু ঃ** উনি যখন ষ্টেটমেণ্ট চাইছেন না, আমি দেব না।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, মুখ্যমন্ত্রীও এই সভার একজন সদস্য। স্পীকার ওনাকে ষ্টেটমেণ্ট দিতে বলছেন, উনি বলছেন ষ্টেটমেণ্ট দেব না। স্পীকারের ওপর কথা বলার ওঁর কোন রাইট নেই।

**মিঃ স্পীকার ঃ** আমি যখন মাননীয় মুখ্যমন্ত্রীকে বললাম ষ্টেটমেণ্ট দেবার জন্য তখন মাননীয় সদস্য বললেন যে ষ্টেটমেণ্ট চান না। আমার কথার উপর মাননীয় সদস্য বললেন যে ষ্টেটমেণ্ট চাই না। তাহলে উনি কেন বলবেন না যে আমি আর ষ্টেটমেণ্ট দেব না।

**শ্রীজ্যোতি বসু ঃ** ওনাদের গণতান্ত্রিক অধিকার আছে ষ্টেটমেণ্ট না চাওয়ার।

( গোলমাল )

**Fifth Report of the Business Advisory Committee**

Mr. Speaker : I beg to present the Fifth Report of the Business Advisory Committee presented on the 2nd September, 1982

| | | |
|---|---|---|
| Thursday, 2.9.1982 | ... | (i) Laying of Ordinance, Report etc. |
| | | (ii) Motion under rule 185 regarding non-implementation of Bihar Press Bill—notice given by Shri Shyamal Chakraborty and others. —2 hours. |
| Saturday, 4.9.1982 11 a.m. | | Presentation of Statement of Estimated Receipts and Expenditure of the Government of West Bengal for the year 1982-83. |
| Monday, 6.9.1982 | . | General discussion on Budget — 4 hours. |
| Tuesday, 7.9.1982 | ... | General discussion on Budget — 4 hours. |
| Wednesday, 8.9.1982 | | General discussion on Budget — 4 hours. |

There will be no meeting on Friday, 3rd September, 1982.

**শ্রী পতিতপবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির বৈঠক আজ মাননীয় স্পীকারের ঘরে হয়ে গেছে। সেই কার্য উপদেষ্টা কমিটির পঞ্চম প্রতিবেদন এই সভায় গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির বৈঠক সিরিয়াসলি নেওয়া উচিত। আমাদের পার্টির পক্ষ থেকে অপোজিসান পক্ষের লিডার শ্রী সাত্তার সাহেব বলেছেন যে অন্তত পক্ষে শনিবার এবং রবিবার এই দুটো দিন যেন হাউস না বসে। এখানে ল এণ্ড ওর্ডারের অনেক প্রশ্ন আছে। তাছাড়া অনেক সমস্যা রয়েছে। শনি এবং রবিবার আমাদের নিজের কেন্দ্রে যেতে হয় এবং সাধারণ মানুষের অভাব অভিযোগ শুনতে হয়। তা ছাড়া এখন খরা চলছে চারিদিকে। এই রকম পরিস্থিতিতে এই দুটো দিন হাউস বন্ধ রাখার জন্য অনুরোধ করা হয়েছিল। কিন্তু তা উপেক্ষা করে জোর করে হাউস চালাবার ব্যবস্থা করছেন। বিজনেস এডভাইসারি কমিটি বসবার আগে আপনারা রেডিও, এবং সংবাদ পত্রের মাধ্যমে প্রচার করে দিলেন যে শনিবার বাজেট পেশ করা হবে। তাহলে What is the reason

of Business Advisory Committee further অপোজিসানের যে কমিটি মেম্বার আছে তাদের ডাকবার কি প্রয়োজন আছে, এই সব তুলে দিন না। বিজনেস এডভাইসারি কমিটি রাখবার কি দরকার আছে। আমাদের অনুরোধ যে শনিবার অন্তত হাউস না বসে। এই ব্যাপারে কার্য উপদেষ্টা কমিটির মিটিং-এ এই ব্যাপারে ডিস্কাসান করেছি। সংবাদপত্র, রেডিও, টিভির মাধ্যমে খবর পৌছাতে পারে কিন্তু আমাদের প্রয়োজন আছে সেখানে গিয়ে দেখা। আপনাদের সময় কমিয়ে আনবার জন্য এই সব করছেন। ফরনাথিং সময় কমিয়ে আনবার কোন প্রয়োজন নাই। তারপর আপনারা বলবেন মহালয়া আছে, পূজা আছে, এই ভাবে আমাদের বলবার সুযোগ থেকে বঞ্চিত করছেন। চিরকাল আমরা দেখে এসেছি গত ৩০ বছর দেখে এসেছি যে ৪ দিন ধরে ডিস্কাসান হয় কিন্তু আপনারা সেটাকে কমিয়ে ৩ দিন করছেন। আপনারা জোর করে এই সব করেছেন। আমাদের আলোচনা করবার সুযোগ দিচ্ছেন না। সুতরাং আপনার কাছে আমাদের আবেদন হ'ল যে রিকনসিডার করে শনিবার যাতে না হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনেক দিন ধরে এই হাউসে আছেন। আপনি জানেন এবং গত ৫ বছর দেখেছেন যে শনিবার আমাদের হাউস বন্ধ থাকে। শনি এবং রবিবার এম. এল. এ রা নিজেদের কেন্দ্রে যায় দেখাশোনা করবার জন্য। আপনার কাছে আমি পরিষ্কার ভাবে বলতে চাই যে আপনারা যদি গণতন্ত্রে বিশ্বাস করেন তাহলে শনিবার হাউস বন্ধ রাখবেন এবং যদি বিশ্বাস না করেন তাহলে খোলা রাখবেন। আপনারা ভোটের জোরে স্টীম রোলার চালিয়ে সব কিছু পাস করিয়ে নিচ্ছেন। এটা হওয়া উচিত নয়। আমার অনুরোধ আপনারা শনিবার হাউস বন্ধ রাখুন। যদি বোঝেন যে আমাদের দরকার নেই, তাহলে আমরা এবসেন্ট হয়ে যাচ্ছি। আমাদের অনুপস্থিতির সুযোগ নিয়ে আপনারা সব পাস করিয়ে নিন এই ক্ষমতা আপনাদের আছে। খবরের কাগজে আপনারা আগেই প্রচার করে দিয়েছেন যে শনিবার বাজেট পেশ করা হবে। সুতরাং এই বিজনেস এডভাইসারি কমিটি নিয়ে প্রহসন করা হচ্ছে এবং আমি মনে করি এই সঙ্গে গণতন্ত্রের নামেও প্রহসন করা হচ্ছে। এই গুলো করার মানে কি হয়? আপনারা এই সব বন্ধ করে দিন। এই গণতান্ত্রিক মন্দিরে এই সব বন্ধ করুন, সব তুলে দিন। আপনারা একদিন হাউস ডেকে গিলোটিন করে হাউস বন্ধ করে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে আমরা ইনসিগনিফিক্যান্ট, আমাদের এই ৫৪-৫৮ জনকে বাদ দিতে পারেন। আমরা এখানে খুব অল্প সংখ্যক এম. এল, এ. হলেও আমরা সব সময়ে চাই বাজেট সেসনের প্রতিটি উদ্ধৃতি, আলোচনা রাজ্যের মানুষের কাছে যাক। কিন্তু যা হচ্ছে তাতে করে তা সম্ভব নয়। গণতন্ত্রকে বাঁচাবার জন্য, সমস্ত কিছু মানুষের কাছে তুলে ধরবার জন্য আমরা

চাই এই অধিবেশন ষষ্ঠীর আগের দিন পর্যন্ত চলুক। আর আপনারা যদি মনে করেন আপনাদের ক্ষমতা আছে তা হতে দেবেন না, তাহলে একদিন হাউস ডেকে গিলোটিন করে সব পাশ করিয়ে দিন সেই সঙ্গে এই দোকান বন্ধ করে বাড়ী চলে যান।

[ 1-40—1-50 P.M. ]

**Dr. Zainal Abedin :** Sir, under rule 287 proviso, I beg to move that the report of the Business Advisory Committee be referred back to the Committee for reconsideration and exclusion of Saturday for presentation of the Budget ; and again no Saturday should be requisitioned except on grave emergency, for sitting of the House.

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** স্যার, আই অপোজ দিস মোশান। আমার বক্তব্য হচ্ছে, এই বাজেট সেসান ১৯৫২ সাল থেকে বসছে। আপনারা কি দেখাতে পারেন যে কোন বছরে শনিবার দিন বাজেট ডিস্‌কাসন হয় নি। আমরা দেখেছি গত বছর হয়েছে. তার আগের ৪ বছরেও হয়েছে এবং ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলেও শনিবার দিন হাউস বসেছে। আমরা কেবল ১৯৭২-৭৭ সালে এখানে ছিলাম না! কিন্তু গোড়া থেকে প্রায় প্রত্যেক সময়েই আমি এখানে উপস্থিত আছি—ডঃ বিধান চন্দ্র রায়ের আমলে, প্রফুল্ল চন্দ্র সেনের আমলে—সব সময়েই এখানে ছিলাম। তাঁরা তখন বলেছিলেন শনিবার হাউস বসাতে হবে। সুতরাং এটা হচ্ছে হাউসের একটা কনভেনশন। কাজেই, এমতাবস্থায় আপনারা যদি বলেন যে এ ব্যবস্থা আপনাদের উপর চাপিয়ে দেবার চেষ্টা হচ্ছে তাহলে সেটা আমরা মেনে নিতে পারি না। শনিবার দিন প্রত্যেক বছরেই হাউস বসেছে, এবারেও তা হবে। আপনারা যদি সেদিন এখানে না আসেন তা অত্যন্ত দুঃখের ; তবে আমরা আপনাদের অনুরোধ করব বাজেট পেশের সময়ে বিরোধী পক্ষ হিসাবে আপনাদের যে দায়িত্ব আছে সেদিকে নজর রেখে আমাদের সঙ্গে পূর্ণ সহযোগীতা করবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কানাই বাবু যা বললেন তা শুনলাম। আমি তাঁর বক্তব্যের পরিপ্রেক্ষিতে কনটেম্পোরারী সরকারী তথ্য এখানে দিতে চাই। আমরা দেখেছি, স্কেয়ার্সলি অন গ্রেভ্ এমারজেন্সী শনিবারে হাউস হয়েছে। অথচ কানাইবাবু শনিবারে হাউস বসেছে বলে যা বললেন, আমি বলতে চাই ১৯৫২ সাল থেকে আমি এই হাউসে আছি, এখানে লিডার অফ দি হাউস এবং লিডার অফ অপজিশানে ছিলাম। ইফ হি চ্যালেঞ্জেস্ আই রেফার এগেন টু ১৯৫২ জুলাই সেসান।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য :** শনিবারে হাউস গত ৩০ বছর ধরে বসছে এবং এটা মেজরিটি ডিসিসান নিয়েই হয়েছে দেখেছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শনিবার হাউস বসানোর প্রবর্তক আপনারাই। Not all saturdays were requisitioned. আপনারা এটা মেনে নিতে পারেন কিন্তু আমরা মানবো না। আপনারা কারচুপি করে এসেছেন।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু যে কথা বললেন সেটা অযৌক্তিক তার বিরোধীতা করছি এবং তাঁকে মেনে নিতে পারছি না। সুতরাং প্রতিবেদন যেটা রাখা হয়েছে সেটা গ্রহণ করছি।

**শ্রী পতিত পাবন পাঠক :** প্রতিবেদনটি সভায় গ্রহণ করার জন্য অনুমোদন চাইছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিজনেস এ্যাডভাইসারী কমিটির বক্তব্যের উপর যে প্রশ্ন রাখা হয়েছে তার উপর আমার কিছু বক্তব্য আছে। আমার বক্তব্য হচ্ছে আমি কোন ফ্যাকটার ডিসটার্ব করতে চাই না। এখানে বিগত কয়েক বছর বাজেট সেসানে বাজেট বিতর্ক শনিবার রেখেছেন। কিন্তু ক্রমাগত যদি এইভাবে চলতে থাকে তাহলে এটা আউট অব কনভেনশান হয়ে যাবে। আগে মিনিমাম ২০ ডেস্ বাজেট সেসানে ডিসকাসানের সময় থাকতো। জেনারেল বাজেট ডিসকাসান ৪ দিন থেকে কমিয়ে আপনারা তিন দিন করেছেন। ইমারজেন্সি কেসে সেটা হতে পারে কিন্তু এইভাবে সময় কমিয়ে দিলে আমাদের অধিকার খর্ব করা হবে। বিশেষ করে বাজেট সেসান একটি গুরুত্বপূর্ণ ব্যাপার এবং এখানে অনেক বিষয়ে আলোচনা করার দরকার আছে। এইভাবে যদি মিনিমাম সময় টুকু কমিয়ে দেন তাহলে মেম্বারদের রাইটের উপর হাত পড়ছে। মেম্বারদের রাইট কারটেলমেন্ট হচ্ছে।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমরা রাইট কার্টেলমেন্ট কিছু করছি না। মিনিমাম ২১ দিন বাজেট ডিসকাসেনের প্রভিশান আছে বছরে এবং কনষ্টিটিউশানে আছে। আমরা তার বিরুদ্ধে যেতে পারি না। বাজেট ডিসকাসানের সময় কমানো একদমই হয় নি। ১২ দিন প্লাস ১২ দিন অর্থাৎ ২৪ দিন এ্যালোট করা হয়েছে। বাজেটে একদিনও কমানো হয় নি। বরং বাড়ানো হয়েছে।

**Shri Abdur Rauf Ansari :** Dr. Kanailal Bhattacharya has given an instance on the basis of Dr. Roy and Shri P. C. Sen. But now we are discussing in the House on the situation in West Bengal and on the aspects of to-day. What happens to-day ? People of West Bengal are suffering very badly due to drought. We are here to look after the people of West Bengal in their problems and sufferings. At the same time grave law and order situation and drought have created serious problems. So from our side we

are to go on Saturday to the people in order to find their difficulties. We shall stay in our respective constituencies on Sunday and again we shall come on Monday and will attend the Assembly Session. So, I request you not to include aturday for the discussion of budget.

[ 1-50—2-00 P.M. ]

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা বিবেচনা করা উচিত। যে কোন সময়ে, যে কোন অবস্থাতে বাজেট চলতে চলতে শনিবার দিন ডিস্কাসান হয়েছে। কিন্তু শনিবার বাজেট প্লেস করা হয়নি। আর একটা ব্যাপার হচ্ছে শনিবার প্লেস না করার বিনিময়ে যে যুক্তি দেখান হচ্ছে এর ভিত্তিতে কোনদিনই শনিবার গ্রহণ করা যায় না। এটা স্বীকার করতে হবে। বিরোধীদলকে মর্যাদা দিয়ে মুখ্যমন্ত্রী নিশ্চয় এটা মেনে নেবেন এবং যেদিন ছিল সেদিনই বাজেট পেশ করবেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্যার, বাজেট ডিস্কাসানের সময় সম্পর্কে কানাইবাবু সংবিধানের যে দৃষ্টান্ত দিলেন তাতে তিনি মিনিমান পিরিয়ডের কথা বলেছেন। কিন্তু ম্যাক্সিমাম পিরিয়ডের কথা কোথাও বলা নেই। ২১ দিনের বেশি হতে পারে না —এটা হতে পারে না। এবার কম্প্রিহেনসিভ বাজেট বিবেচনা হবে এবং সমস্যাগুলি কম্প্রিহেনসিভ ওয়েতে ডিস্কাসান হবে। কাজেই সময় লাগবে। কাজেই এটা যুক্তি নয় যে আমরা ভোট অন একাউন্টে আলোচনা করেছি। অতএব সেই জায়গায় কোন যুক্তিতে সময় খর্ব করছেন সেটা বুঝতে পারছি না। তাই গণতন্ত্রের স্বার্থে তাঁরা এটা পুনরায় বিবেচনা করুন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনাকে অনুরোধ করছি আপনি নিরপেক্ষভাবে চলার চেষ্টা করুণ। কারণ ২৪শে আগষ্ট কে. এন. মুখার্জির, সেক্রেটারীর নামে যে বুলেটিন আপনি বার করেছেন তাতে থার্ড তারিখ আছে। আপনি এজ এ স্পীকার মনে করছেন শনিবার বাজেট পেশ করা উচিত নয়। কিন্তু কোথা থেকে কি যেন একটা প্রেসার এল তাতে সব পালটে গেল। তারপর বি এ. কমিটিতে বিরোধী দলের সঙ্গে পরামর্শ না করে শনিবার বাজেট দিলেন। থার্ড পেসটিজ ইস্যু না করে অপোজিসানের ডিমাণ্ডকে সম্মান দিন এবং আপনি নিরপেক্ষভাবে চলবার চেষ্টা করুন এটা আমাদের দাবী।

**শ্রীযামিনীভূষণ সাহা ঃ** স্যার, আমি বিরোধী দলের নেতাকে বলবো শনিবার বাজেট পেশ করলে কি এমন মহাভারত অশুদ্ধ হবে সে কথা তাঁরা একবারও বললেন না। অর্থাৎ কেন শনিবার বাজেট পেশ করা যাবে না সেটা তাঁরা বললেন না।

**শ্রীআব্দুস সাত্তার ঃ** স্যার, আমি আপনাকে একটা চিঠি দিয়েছি যেটা নিশ্চয় পেয়েছেন, কিন্তু তার উত্তর দেন নি।

**মিঃ স্পীকার ঃ** হাউসে তার উত্তর দেবো।

**শ্রীআব্দুস সাত্তার ঃ** এর একটা কপি আমি মুখ্যমন্ত্রীকেও পাঠিয়েছি। মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে সবচেয়ে পুরানো, তিনি বিরোধী দলেও ছিলেন। আপনি একটা দিন দেখান যে শনিবার বাজেট প্লেসেড হয়েছে এবং তাহলে আমরা এটা গ্রহণ করবো। শনিবার বাজেট কোন সময়ে প্রেজেন্ট করা হয়নি। এই যে কনভেনসান তাকে আপনি উপেক্ষা করছেন। আপনি বলছেন সামটাইমস কনভেনসান সুপারসিড দিল। কাজেই শনিবার এবং রবিবার বন্ধ থাক, শনিবার এবং রবিবার আপনি মেমবারদের সুযোগ দিন তাঁদের এলাকায় ঘুরবার এই অনুরোধ জানিয়েছি। শনিবার দয়া করে বাজেট পেশ করবেন না। অনেক সময় কনভেনসান সুপারসিডসল। সুতরাং কনভেনসান বাদ দিয়ে আপনি কাজ করবেন না।

**শ্রীজ্যোতি বসু ঃ** বিরোধী দলের নেতার চিঠি আমি দেখিনি, কাগজে যেটা সংবাদ দেখলাম সেটা হচ্ছে শনিবার এটা করা উচিত এটা উনি বলেছেন, আপনি তার জবাব দেবেন। কারণ, ওরা খরা ইত্যাদি এইসব অসুবিধা দেখাচ্ছেন। কিন্তু মুসকিল হচ্ছে বাজেট আমাদের এই মাসের শেষে ২৪ / ২৫ তারিখের মধ্যে শেষ করতে হবে এবং সেজন্য এইভাবে আমরা প্রোগ্রামের কথা ভাবছি। আপনি বিজনেস এ্যাডভাইসারী কমিটির যে প্রস্তাব এখানে পড়ে শোনালেন সেখানে কি হয়েছে সে সম্বন্ধে আমি জানি না। হাউস হবার আগে আমি জিজ্ঞাসা করেছিলাম এটা কি ওঁদের সঙ্গে আলোচনা করেছেন? আপনি বলেছেন যে আমি আলোচনা করেছি, এটা অনুমোদিত হয়েছে। এখন উনি যদি এই কথা বলেন তাহলে আমরা অপারগ।

( তুমুল হট্টগোল )

আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে শনিবারের আপত্তির কারণ কি সেটা বুঝতে পারছি না। আমি পাঁজিতে বিশ্বাস করি না। কোন পাঁজিতে এই রকম বারণ আছে কিনা আমি জানি না যে শনিবার বাজেট মুভ করা যাবে না। সংবিধানে কোন বাধা নেই, কোন জায়গায় বাধা নেই। আমরা এদিকে যারা আছি আমরা জ্যোতিষির সঙ্গে পরামর্শ করে বাজেট পেশ করি না। রবিবার ছুটির দিন ছাড়া সোমবার থেকে শনিবার পর্যন্ত যে কোনদিন বাজেট পেশ করা যায়। কাজেই শনিবার কি অপরাধ করল?

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** এতে প্রিভিলেজ কার্টেলড হচ্ছে আমাদের।

**শ্রীজ্যোতি বসু ঃ** অন এ্যাকাউন্ট বাজেট এক বছরে ২ / ৩ বার পেশ করতে হল, এই রকম সচরাচর হয় না।

( একসঙ্গে কংগ্রেস বেঞ্চ থেকে অনেক সদস্য হৈ চৈ করে উঠলেন )

এঁরা যদি আমার কথা না শোনেন তাহলে স্পীকার মহাশয় আপনি এটা ভোটে দিয়ে দিন।

( তুমুল হট্টগোল )

**মিঃ স্পীকার ঃ** মাননীয় আব্দুস সাত্তার, লিডার অব দি অপোজিসান, একটা চিঠি দিয়েছিলেন।

( তুমুল হট্টগোল )

ডাঃ **কানাইলাল ভট্টাচার্য ঃ** এবারে পার্লামেন্টে কোন দিন বাজেট পেশ হয়েছিল—২৭শে ফেব্রুয়ারী, শনিবার।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় আব্দুস সাত্তার আমাকে একটা চিঠি দিয়েছেন শনিবারে বসার ব্যাপার নিয়ে। এখানে অনেক আলোচনা হয়েছে, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ সকলেই নানা রকম কথা বলেছেন। আমি বিরোধী পক্ষের কথা থেকে যা মোটামুটি বুঝেছি যে ৩ দিন বাজেট কেন হবে এবং শনিবার বাজেট প্লেস করা উচিত নয়। হাউসে এই দৃষ্টান্ত আছে। যখন সাত্তার সাহেব মন্ত্রী ছিলেন, জয়নাল আবেদিন মন্ত্রী ছিলেন, সুব্রত মুখার্জী মন্ত্রী ছিলেন, সুনীতি চট্টরাজ মন্ত্রী ছিলেন, আমি তারিখ বলে দিচ্ছি, ২৫শে মার্চ ১৯৭২ সাল বাজেট পেস হয়েছিল এবং দিনটি ছিল শনিবার। ........ ( গোলমাল ) ......... আমি বই থেকে পড়েছি, এ্যাসেম্বলী বুলেটিন পার্ট ১, তখন এরা সরকারে ছিলেন না, তখন আপনারা ছিলেন, ইলেকশান অব স্পীকার হয়েছিল, শ্রী অপুর্বলাল মজুমদার .........was elected speaker এটা ২৪শে মার্চের বুলেটিনে আছে। তারপর election of Deputy speaker Shri Haridas Mitra was elected Dy speaker. তারপর গভর্নর'স স্পীচে আছে মিঃ স্পীকার reported to the House that the grovernor was pleased to make a speech and a copy was laid অন দি টেবিল এবং এও আছে the said motion was sapported by Shri Abdus sattar as also by Dr. Zainal Abedin me House was adjomued at 4-30 p. m. till 1.00 p. m. of 24th March এবারে ২৫শে মার্চের বুলেটিনে দেখুন. ইট ওয়াজ এ স্যাটারডে, The Minister in charge of the Finance Depert-ment presented the Budget Estimatas of the government of Wast Bengal for 1972-73 the House was adjourned till 1.00 p.m. on Monday the 27th March, 1972.

আমি আরো বলি যখন আপনারা মন্ত্রী ছিলেন তখন রবিবার দিন ৯ই জুলাই ১৯৭২ সাল হাউস চলেছে। তারপর রবিবার দিন হাউস বসেছে ২৬শে আগষ্ট ১৯৭৩ সালে। কাজেই এটা নুতন কিছু নয়। এবারে ৩ দিনের ব্যাপারে বলি।

তিন দিনেরও দৃষ্টান্ত আছে। ১৯৭২ সালে হয়েছে। আমি তারিখ বলে দিচ্ছি ২৯।৬।৭২, ৩০।৬।৭২, ৩।৭।৭২। তারপরে ১৯৭৭ সালের ২৭।৮।৭৭ ২৯।৮।৭৭, এবং ৩০।৮।৭৭, হয়েছে। কাজেই এ্যালোটেড হয়ে এই রকম হয় —শনিবারেও হয় এবং ৩ দিনেও হয়। এর পরেও আপনারা যদি ভোটিং চান তাহলে ভোটিং হবে। আমি জয়নাল আবেদিন সাহেবকে বই দিয়ে দিয়েছি। উনি পড়ে আপনাদের বলে দেবেন।

( গোলমাল )

**শ্রীপতিতপাবন পাঠক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ থেকে যেসব আপত্তি এসেছে আমি তার সবগুলিই অস্বীকার করছি। এবং আমি আবার সকলকে অনুরোধ করছি যে বিজনেস এ্যাডভাইসারী কমিটির যে রিপোর্ট এখানে দেওয়া হয়েছে সেটা আপনারা গ্রহণ করুন।

**শ্রীজয়নাল আবেদিন** ঃ স্যার, আমি একটা নজীর দেখাচ্ছি। উনি তখন লিডার অব দি অপোজিসন ছিলেন। এখানে বলা হচ্ছে স্যার, ডিসকাসন হচ্ছে,
I think I will be taking the most valuable right of the members of this House. Under the circumstances business will proceed তারপর একজন মেম্বার বলছেন Mr. Speaker, Sir, in that case members on this side of the House can carry on discussion of the budget and we shall take the opportunity of meeting tomorrow for discussion of the budget. We have no other alternative in the situation but to walk out.

স্যার ডিসকাসন হচ্ছে মাননীয় জ্যোতি বসু থাকতেই নারাজ। দি দেন চীফ মিনিষ্টার ডাঃ বিধানচন্দ্র রায়—তাঁর সময় এই জিনিস হয়েছে।

**মিঃ স্পীকার** ঃ আমি বলছি, স্পীকার বলার পর, তারপর আর ডিবেট হয় না। আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে আপনি আপনার এমেণ্ডমেন্ট মুভ করবেন কি?

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ আমি মুখ্যমন্ত্রীকে বলছি শনিবার……

( গোলমাল )

**শ্রীজ্যোতি বসু** ঃ উনি একটা নজীর দেখাচ্ছেন, আমি শতবার দেখাতে পারি আর তার সঙ্গে এর কোন সম্পর্ক নেই।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ আপনি বসতেই রাজী হন নি। শনিবার কেউ কাজ করে না। এবং সেই প্রিন্সিপ্যাল-এর উপর আপনারা সেকেণ্ড এণ্ড ফোর্থ স্যাটারডে ছুটি ঘোষণা করেছেন। তাই আমি আমার এমেণ্ডমেন্ট মুভ করছি। Under

proviso to rule 17 I beg to move that the fifth Report of the Business Advisary Committee be referrd back for reconsideration.

The motion of Dr. Zainal Abedin that the Fifth Report of the Business Advisory Committee be referred back to the Committee for reconsideration, was then put and a division taken with the following result :—

**Noes**

Abdur Razzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Gourhari
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulak
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Nirmal Kumar
Bose, Shri Promode Ranjan
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chatterjee, Shri Dhirendra Nath
Chrtterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Choudhuri, Shri Biswanath
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Nimai Chandra
Das Mahapatra, Shri Kamakshyanadan
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghose, Shri Sambhu Charan
Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sankar
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kundu, Shri Gour Chandra
Lama, Shri Dawa
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadeshranjan
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Ming, Shri Patras
Mir Abdus Sayeed, Shri
Mitra, Shri Parimal
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sahabuddin
Mortaza Hossain, Dr.
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mnkherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Panja, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram
Uraon, Shri Punai

AYES

Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Bapuli, Shri Satva Ranjan
Barman. Shri Dipendra
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Shri Abdul Karim
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Kazi Hafizur Rahman, Shri
Mahata, Shri Subhas Chandra
Maitv, Shri Mukul Bikash
Mandal, Shri Jokhilal
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Ray, Shri Naba Kumar
Ray, Shri Phani Bhusan
Ray, Shri Santi Mohan
Roy, Shri Sukumar
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Sha, Shri Ganga Prosad
Shaikh Imajuddin, Shri

Abstentien—Sarkar, Shri Debaprased

They Ayes being 35, Noes 147, and Abest-1 the motion was lost.

The motion of Shri Patit Paban Pathak that the Fifth Report of the Business Advisory Committee as presented to the House, be agreed to by the House, was then put and agreed to.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। আপনি একটা বই দেখিয়েছেন, ঘটনাটা আপনি অর্ধ্য সত্য ভাবে দেখিয়েছেন। আপনি যেটা দেখিয়েছেন সেটা ছিল মার্চ মাসের বাজেট। ২৪শে মার্চ, ১৯৭২ সাল সেদিন শুক্রবার ছিল। সেটা ছিল প্রথম বাজেট এবং প্রথম দিন গভর্নর্স স্পীচ হয়। যেদিন গভর্নর্স স্পীচ হয়, সাধারণতঃ তার পরেরদিন বাজেট প্লেস করা হয়। ২৪শে মার্চ, ১৯৭২ সালটা শুক্রবার ছিল। সেই জন্যই বাজেট প্লেস শনিবার করা হয়েছে। এই রকম অর্ধসত্য কথা এখানে আপনাকে দিয়ে বলানো হয়েছে।

**মিঃ স্পীকার ঃ** প্লিজ টেক ইয়োর সিট।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

Mr. Speaker : I have received 15 notices of Calling Attention namely :

1. Food crisis in West Dinajpur—Shri Biswanath Chowdhury, M.L.A.
2. Resignation of Vice Chancellor of Rabindra Bharati Viswavidyalaya —Shri Satya Ranjan Bapuli, M.L.A.
3. Problems of Farakka Power Project—Shri Satya Ranjan Bapuli, M.L.A.
4. Resignation of the Superintendent of National Medical College & Hospital—Shri Sk. Imajuddin, M.L.A.
5. Delay in metalling of the road from Dhanekali to Radhikapur in the district of West Dinajpur—Shri Dhirendra Nath Sarkar, M.L.A.
6. Construction of new Bridge on the river Tangan in West Dinajpur —Shri Dhirendra Nath Sarkar, M.L.A.
7. Behavior of the authorities of Howrah Municipality towards the workers in disregard of terms of agreements—Shri Dhirendra Nath Sarkar, M.L.A.
8. Errosion of Vagirathi & Padda in the Murshidabad—Sarabasree Kaji Hafigur Rahaman, Sk. Imjuddin, Dhirendra Nath Sarkar, Kasinath Misra and Shri Jayanta Kr. Biswas, M.L.A.

9. Non-supply of text books to the Primary Schools—Shri Chowdhury Md. Abdul Karia, M.L.A. & Shri Dhirendra Nath Sarkar, M.L.A.
10. Detoriation of law and orders situation—Shri Chowdhury, Md. Abdul Karim and Shri Kasinath Misra, M.L.A.
11. Spread of Maleria—Shri Dhirendra Nath Sarkar, M.L.A.
12. Non avaliability of commodities in the Modified Rationing Areas of West Bengal—Shri Kashinath Misra, M.L.A.
13. Draught and consequent distress of people in the districts of Bankura and Purulia—Shri Kashinath Misra, M.L.A.
14. Flood and Draught situation in eleven districts of West Bengal—Shri Kashinath Misra, M.L.A.
15. Difficulties in securing admission in Colleges—Shri Kashinath Misra, M.L.A.

I have selected the notice of Sarbasree Kaji Hafijur Rahaman, Sk. Imajuddin, Dhirendra Nath Sarkar, Shri Kashinath Misra and Jayanta Kumar Biswas on the subject of Errosion of Vagirathi and Padma in the Murshidabad.

Hon. Minister in charge may please give a reply to-day if possible or give a date.

Shri Nani Bhattacharjyya—On the 6th instance.

## MENTION CASES

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন, মুর্শিদাবাদ জেলাতে খরা চলছে। মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমাতে বর্তমানে চালের দর ৩ টাকা ১২ আনা থেকে ৪ টাকা। এ এলাকাতে কোন রেশন দেওয়া হচ্ছে না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে কান্দী মহকুমার সর্বত্র সংশোধিত রেশনের মাধ্যমে চাল ও গম সরবরাহ করার ব্যবস্থা করে সেখানকার মানুষের দুঃখ কষ্ট লাঘব করার চেষ্টা করুন।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে সংবাদ পেলাম গত ৩০ তারিখে রাণাঘাটে যে গুলি চলেছিল তারজন্য সেখানে দোষী পুলিশ অফিসারের শাস্তি দেওয়া দূরে থাক সেখানে প্রাক্তন এম. এল. এ শ্রীনরেশ চাকী মহাশয় এবং প্রাক্তন মন্ত্রী শ্রীআনন্দ মোহন বিশ্বাস মহাশয়ের বিরুদ্ধে মিথ্যা মামলা করা হয়েছে। স্যার,

কিছুক্ষণ আগে সংবাদ পেলাম গতকাল গভীর রাত্রে পুলিশ শ্রীনরেশ চাকী মহাশয়কে গ্রেপ্তার করেছে মিথ্যা মামলার দায়ে। স্যার, আপনার মাধ্যমে আমি হোম মিনিষ্টারের কাছে দাবী রাখছি এখনই তাঁকে রিলিজ করার ব্যবস্থা করা হোক এবং যাঁদের বিরুদ্ধে মিথ্যা মামলা করা হয়েছে সেগুলি রদ করে দেওয়া হোক। আর ঐ সমস্ত দোষী পুলিশ অফিসার, যারা ১৮ রাউণ্ড গুলি চালিয়েছিল তাদের শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রীনিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, পাট পশ্চিমবাংলার অন্যতম প্রধান ফসল অথচ সেই পাটের নায্য দাম চাষীরা পাচ্ছে না। হু হু কোরে বাজারে পাট আসতে সুরু করেছে এবং অসাধু ব্যবসায়ীরা সেই পাট অত্যন্ত কম দামে কেনার চেষ্টা করছে। এদিকে চটকল বন্ধ তাই তারা পাট কিনছে না। প্রত্যেকটি বাজারে দারুন কম দামে পাট বিক্রি হচ্ছে। জে. সি. আই এখনও কোথাও পাট কিনতে সুরু করে নি। স্যার, সরকারের সিদ্ধান্ত ছিল প্রত্যেকটি বড় বড় মোকামে জে. সি. আই-এর মাধ্যমে পাট কেনা হবে কিন্তু জে. সি. আই কোন মোকামে পাট কিনতে সুরু করে নি। এর ফলে স্যার, সারা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ কৃষক হাহাকার করছে। কেন্দ্রীয় সরকার পাটচাষীদের বলেছিলেন, তোমরা পাট চাষ করো, নায্য মূল্যে পাট সরকার কিনবে। কিন্তু কেন্দ্রীয় সরকারের সেই সিদ্ধান্ত বা প্রস্তাব তারা এখন মানছেন না। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পাট চাষীদের নায্য দাম দেওয়ার ব্যবস্থা হচ্ছে না। স্যার, আমার দাবী, অবিলম্বে পাট চাষীরা যাতে নায্য দাম পেতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমদিনাজপুর জেলাতে প্রচণ্ড খাদ্যাভাব দেখা দিয়েছে। সেখানে তিন মাস ধরে রেশনে চাল দেওয়া হচ্ছে না। সেখানে সরকারী নির্দেশের অপেক্ষায় ৩৫শো মেট্রিক টন গম পড়ে রয়েছে এবং তা নষ্ট হতে বসেছে। এফ. সি. আই-এর এই ধরনের কাজ স্বভাইাবতঃই সেখানকার জনসাধারণকে ক্ষুব্ধ করছে। আমার দাবী, অবিলম্বে পশ্চিমদিনাজপুর জেলাতে রেশন সরবরাহের ব্যবস্থা করা হোক।

[ 2-20—2-30 P.M. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একট গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ন্যাশান্যাল মেডিক্যাল কলেজের

সুপারিনটেনডেন্ট-এর পদত্যাগ। 'আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ভাগনে অমল দত্ত, এম. পি, তাঁর অসৌজন্য মূলক এবং অভদ্র জনিত আচরণের প্রতিবাদে তিনি পদত্যাগ করেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই যে সুপারিনটেনডেন্ট যে রিপোর্ট পাঠিয়েছেন এবং যে যে কারণে তিনি পদত্যাগ করেছেন, সেটা হাউসে প্লেস করা হোক। যেহেতু একজন এম· পি· র অসদাচরণের জন্য ন্যাশান্যাল মেডিক্যাল কলেজের একজন সুপারিনটেনডেন্ট পদত্যাগ করেছেন, কাজেই আপনার মাধ্যমে এই কথা বলবো যে এই পদত্যাগ পত্রটি আমাদের ন্যাশান্যাল প্রপারটি এবং আমাদের জাতীয় সম্পদ হিসাবে হাউসে রাখা উচিত এবং এই বিষয়ে আমরা হাউসে ডিসকাসন করতে পারি। সে জন্য আপনার মাধ্যমে বলবো যে এখানে স্বাস্থ্য মন্ত্রী আছেন, তাঁকে বলুন এটা হাউসে রাখতে। কেননা জনপ্রতিনিধি হিসাসে আমরা উদ্বেগ প্রকাশ করছি যে একজন প্রতিনিধির অসৌজন্য মূলক আচরণে এবং অত্যন্ত কুৎসিত আচরণের জন্য একজন ডাক্তার সুপারিনটেনডেন্টকে পদত্যাগ করতে হয়েছে এবং কাদের জন্য তদ্বির করা হয়েছে ৪ জন মাতালের জন্য তদ্বির করা হয়েছে। অবশ্য মদ্যপায়ী লোকেদের জন্য তদ্বির করা অভ্যাস আছে, উনিতো কনট্রাকটর থেকে এম. পি. হয়েছেন কাজেই তার পদমর্যাদা একটু কম আছে। তাঁর পদমর্যাদা কি হওয়া উচিত সেটা একটু বোঝাবার জন্য এটা করা উচিত।

**শ্রীসুনীতি চট্টোরাজ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিশেষ ভাবে একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি, যদিও আমি জানি যে ওদের সেই দৃষ্টিভঙ্গী নেই। আমি যে ঘটনার কথা বলবো, স্বাধীনতার পরে এই রকম অনেক ঘটনা যুক্তফ্রণ্টের আমলেও হয়েছে এবং বামফ্রণ্টের আমলেও হচ্ছে। এই রকম একটা ঘটনার কথা আমি উল্লেখ করছি। ২২শে আগষ্ট সকাল ১০টার সময়ে ঘটনা ঘটেছে। বীরভূম জেলার বনশঙ্গ পুলিশ ক্যাম্প এবং দুধশঙ্গ গ্রামের দূরত্ব খুব কম। সেখানে সামসুলকে পুলিশের হেফাজতে থেকে অর্থাৎ পুলিশ প্রটেকশন নিয়ে যখন ডাকাতদের বাড়ী থেকে সামসুলের সম্পত্তি উদ্ধার করছিল তখন সামসুলকে সি. পি. এম-এর সমাজ বিরোধীরা ছিনিয়ে নিয়ে যায় এবং নিয়ে পুলিশের সামনে ভোঁতা কুড়ুল দিয়ে কুপিয়ে থেঁতলিয়ে হত্যা করে। তারপর ভোঁতা করাত দিয়ে গলাটাকে পুলিশেব সামনে কুপিয়ে কুপিয়ে কেটে তার বডিটা ওখানকার যে এক্স-প্রধান আছে, তার মায়েব সামনে ফেলে দিয়ে আসে এবং সেই প্রধানের মায়ের কাছে বলা হয় যে এই দেখুন কংগ্রেস ( ই ) 'র লোকের ডেড বডি! তা দেখে সঙ্গে সঙ্গে প্রধানের মা হার্ট ফেল করেন। আমি যে কথাগুলি বলছি এটা আপনি একটু সিরিয়াসলি নিন। আমরা এত কথা বলছি কিন্তু গ্রামের মানুষের নিরাপত্তা ফিরে আসছে না। এ' সামসুলকে পুলিশের সামনে হত্যা করেছে এবং এই রকম অনেক সামসুল, কংগ্রেস কর্মী পুলিশের সামনে হত্যা তো

হচ্ছেই, তার উপর তাদের বিরুদ্ধে কেস করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে হোম মিনিষ্টারের কাছে দাবী করছি যে ইমিডিয়েটলি ইনকোয়ারী করা হোক এবং আসামীদের গ্রেপ্তার করা হোক। এবং সামসুলের মত গ্রামের মানুষদের নিরাপত্তা ব্যবস্থা করা হোক। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন যে এই ব্যাপারে একটা ব্যবস্থা গ্রহণ করতে।

**শ্রীযোখীলাল মণ্ডল**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার মানিকচক কেন্দ্রে বিরাট এলাকায় গঙ্গার ভাঙ্গন আরম্ভ হয়েছে। আমি দুই দিন আগে সেখানে গিয়েছিলাম এবং দেখেছি যে একটা বিরাট এলাকা গঙ্গার ভাঙ্গনে পড়ে যাচ্ছে। অনেক লোকের জায়গা-জমি পড়ে যাচ্ছে, ফসল-এর জমি পড়ে যাচ্ছে, বাড়ীঘর পড়ে যাচ্ছে। সেখানে যাতে গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ করা যায় তার ব্যবস্থা করা হয় এবং যারা গৃহহীন হয়েছে, সর্বস্বান্ত হয়েছে তাদের যাতে সুব্যবস্থা করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁঞ্যা**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১৮ই আগষ্ট সবং থানার সংখড়িয়া গ্রামে শ্রীবিজয় সামন্তের জমিতে চাষ করার সময় একজন আদিবাসী ভাইকে সি. পি. এম-এর বন্ধুরা—তাদের বন্ধু বলতে লজ্জা বোধ হচ্ছে—দিনের বেলায় ১০ টার সময় টাঙ্গী দিয়ে কুপিয়ে কুপিয়ে হত্যা করেছে। প্রথমেই বলে রাখি সেই আদিবাসী ভাই কংগ্রেস করে না বা ঝাড়খণ্ড করে না। আমার ব্যক্তিগত কোন আইডিয়া নেই যে সে কোন দলের সদস্য। আমি একটুকু জানি, সে একজন আদিবাসী দিন মজুর চাষবাসের কাজে জনমজুর খেটে সে দিন যাপন করে। স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট মন্ত্রী ও আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী-মহাশয়ের কাছে প্রশ্ন রাখছি একজন আদিবাসী দিনমজুর ভাইকে এইভাবে কুপিয়ে হত্যা করা হ'ল কেন? তা ছাড়া স্যার আরো অবাক কাণ্ড, তার খুনী হিসাবে আরো কয়েকজন অসহায় আদিবাসী ভাইকে পাড়া থেকে গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হয়েছে। স্যার, যারা খুনী এবং দাগী আসামী, যাদের সম্বন্ধে থানায় এজাহার দেওয়া আছে তারা ওসির সঙ্গে বসে চা খাচ্ছে এবং সি. আই ও এস. ডি. পি. ও'র সঙ্গে রাস্তায় দাঁড়িয়ে পান সিগারেট খাচ্ছে। স্যার, এটা কংগ্রেস, কমিউনিষ্টের ব্যাপার নয় ব্যাপারটা হচ্ছে সেখানে একজন আদিবাসী ভাইকে হত্যা করা হয়েছে অথচ এখনও পর্য্যন্ত কোন আসামীকে এ্যারেষ্ট করা হচ্ছে না। সেই লোকটির নাম হচ্ছে সুদর্শন পুর্তি, তার ৪ দিনের একটি বাচ্চা রয়েছে। আমি এ বিষয়ে মন্ত্রীমহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা জানি এখানে বিহার প্রেস বিল সম্পর্কে একটি প্রস্তাব আসছে। আজকে বিহার প্রেস বিলের মাধ্যমে যে ভাবে গণতন্ত্রকে হত্যা করার সুচনা দেখা দিয়েছে সেটা আমরা লক্ষ্য করছি। আজকেই সংবাদপত্রে দেখেছি, শ্রীমতী ইন্দিরা গান্ধী আবার জরুরী অবস্থা করতে চাইছেন, তিনি বিহার প্রেস বিলকে সমর্থন করেছেন। স্যার, এর মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের স্বৈরতন্ত্র আবার মাথাচাড়া দিয়ে ওঠবার চেষ্টা করছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, প্রায় সারা পশ্চিমবঙ্গে আজকে খরা চলেছে। লেটলি সামান্য বৃষ্টি হয়েছে ইন সাম পকেটস। What we are afraid of that Government is not aware of the exaetitude, intensity and the extensive areas affected by drought মাননীয় কৃষিমন্ত্রীমহাশয় ফরোয়ার্ড ব্লকের সদস্য, তিনি কোন কথা বলবেন কিনা জানি না কারণ সি. পি. এম কান মুলে দিয়েছে। তিনি বলেছিলেন, উত্তরবঙ্গে খরা নেই আবার কালকে ফরোয়ার্ড ব্লকের আর একজন মন্ত্রী—শ্রীনির্মল বসু মহাশয়—বলেছেন, জলপাইগুড়িতে বিরাট খরা এবং সেটা একসটেন্ট করেছে দার্জিলিং পর্যন্ত। তারপর বামফ্রন্টের আর একজন সদস্য শ্রীবিশ্বনাথ চৌধুরী, তিনিও বললেন, সর্বত্র খরা। আমার জেলা সম্পর্কে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আগেই আকর্ষণ করেছি। এখানে সব জায়গার খারার কথা বলা হচ্ছে কিন্তু পশ্চিম দিনাজপুরের খরার কথা কেউ বলছেন না এবং সেখানে খরা, ত্রানেরও কোন ব্যবস্থা নেই। সেখানে বহু জায়গায় other than some parts of Islampur Sub-division right from Chakula Block সারা জেলা খরায় জ্বলছে। লেটলি কিছু বৃষ্টি হয়েছে কিন্তু সেই বৃষ্টির পরে দেখা যাচ্ছে তাদের ঘরে না আছে বীজ, না কৃষকদের কোন ইনপুটস দেওয়া হচ্ছে। সমবায়মন্ত্রী জানেন, সমবায় থেকে আজকে মিনিমাম ইনসিগ্‌নিফিকেন্ট লোন দেওয়া হচ্ছে ফারমারদের। ঋণ সম্বন্ধে আগে ওঁরা অনেক প্রচার করেছেন। চাষীরা ঋন পাচ্ছে না কারণ ৮৮ কোটি টাকা বাকি ওঁনার মুখ দিয়ে খবরের কাগজে এটা দেখেছি। এই অবস্থায় সারা পশ্চিমবাংলা কি আবার ডুববে? আজকে বাজারে সব জিনিষের দাম বাড়ছে। west Dinajpore was the rice bowl of West Bengal. স্যার, আমি ওয়েষ্ট দিনাজপুর তথা সারা পশ্চিম বাংলার জন্য ম্যাসিভ রিলিফের অনুরোধ করছি এবং ম্যাসিভ ইনপুটস-এর জন্য অনুরোধ করছি। আজকে চাষীরা সমবায় থেকে ঋণ পাচ্ছে না, সুতরাং সরকার থেকে উদ্যোগ নিয়ে সারা রাজ্যে চাষীরা যাতে চাষের জন্য টাকা পায় তার ব্যবস্থা করা হোক।

[ 2-30 – 2-40 pm. ]

**শ্রীসমর মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি প্রশ্নের উত্তর জানতে চাইছি। একটু আগে মানস ভুঁঞ্যা মহাশয় আদিবাসী ভাইদের সম্বন্ধে উল্লেখ করলেন। আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি জানতে চাইছি যে, তিনি নাকে তেল দিয়ে ঘুমিয়ে আর কতদিন কাটাবেন? কারণ আজকে সারা পশ্চিম বাংলায় যেভাবে আদিবাসী ভাইদের জমির ব্যাপারের বিবাদকে কেন্দ্র করে কুকুরের মত গুলি করে মারা হচ্ছে এবং আদিবাসী ও হরিজনদের যেভাবে খুন করা হচ্ছে তাতে আমাদের তাই মনে হচ্ছে। মানস ভুঁঞ্যা মহাশয় যে ছবি একটু আগে দেখালেন তাতে আমরা দেখছি যে, ৪ দিনের শিশুকে পর্যন্ত রেহাই দেওয়া হচ্ছে না। আজকে এখানে একটু আগে সরকার পক্ষ থেকে মাননীয় জ্যোতি বাবু বললেন যে, এখানে নাকি অসভ্যতা করা হচ্ছে, অথচ ওঁরা আজকে এখানে গণতন্ত্রের রক্ষক হিসাবে ভাল ভাল কসণ্টলি জামা-কাপড় পরে দেবতার মত বসে আছেন ৩২ ইঞ্চি ছাতিকে ৩৮ ইঞ্চি করে, ওঁদের কাছে আমি জিজ্ঞাসা করছি যে, মানস ভুঁঞ্যা মহাশয় যে ৪ দিনের শিশুটির কথা বললেন সেই শিশুটির দায়িত্ব আজকে কে নেবে?

**শ্রীমাধবেন্দু মোহান্ত :** মানননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলায় জলঙ্গী নদীর ভাঙ্গনের ফলে নদীয়া জেলার বিস্তীর্ণ অঞ্চল বিপন্ন হয়ে পড়েছে। তার মধ্যে তেহট্ট থানায় তেহট্ট চাঁদেরঘাট, অভয়নগর, কানাইনগর এবং করিমপুর থানার কাজিলনগর, পরানপুর বিশেষভাবে বিপন্ন। ইতিপূর্বে এসম্পর্কে সেচ বিভাগের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল এবং তাঁরা বলেছিলেন ব্যবস্থা নেওয়া হবে, কিন্তু এখনো পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি আমি আবার মাননীয় সেচ মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং ভাঙ্গণ রোধের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি এবং আরো কয়েক'জন মাননীয় সদস্য মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ব্যাপক ভাঙ্গনের বিষয়ে একটা কলিং এ্যাটেনসন দিয়েছিলাম এবং মন্ত্রী মহাশয় আগামী ৬ তারিখে এবিষয়ে একটা বিবৃতি দেবেন। তবুও আমি এসম্পর্কে এখানে উল্লেখ করছি যে, ভাগীরথী এবং গঙ্গা নদীর তীর ভাঙ্গার ফলে হাজার হাজার লোক গৃহহারা এবং সর্বহারা হয়ে দূরবর্তী অঞ্চলে গিয়ে আশ্রয় নেবার চেষ্টা করছে, অনেক জমির ফসল নষ্ট হয়েগেছে। এই অবস্থায় মন্ত্রী মহাশয় কবে বিবৃতি দেবেন এবং কবে ওখানে কাজ হবে, তা আমরা জানি না। তবে আমরা জানি যে, অবিলম্বে ওখানে ত্রাণ কার্য শুরু করা দরকার এবং

ভাঙ্গন রোধ করার জন্য ব্যবস্থা অবলম্বন করা দরকার। হাজার হাজার মানুষের দিকে তাকিয়ে অবিলম্বে এগুলি করা প্রয়োজন, সেই জন্যই আমি বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Sri Abdul Kareem Choudhury** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से रीलीफ मंत्री महोदय का ध्यान आपने इलाके की ओर दिकाना चाहता हूँ। आभी श्री जैनेल आवेदीन साहब ने भी वेस्ट दिनाजपुर के खरा के संबंध में उल्लेख किया है। हमारे इलाका इस्लामपुर सब डीविजन में ड्राटका भयावह रूप चल रहा है। वहैं के लोग अनाहार के लिए हाहाकार मचाये हुए है। वहैं के लोगों को पीने का पानी भी नहीं मिल रहा है। तालाव-पुखर सब सूख गये हैं। मर्द और औरते अपने बच्चो को लेकर रास्ते पर आगये हैं। वे लोग भीख माँगने के लिए बाध्य हो गये हैं। दो महीने पहले रीलीफ डिपार्टमेन्ट खोज की को चावल दिया गया था। उसके बाद कुछ सहायता नहीं दी गई। मैं रीलीफ मंत्री से अनुरोध करेंगा कि उस इलाके को ड्राट इलाका घोषित किया जाय और वह को लोगों के बचने के लिए पानी और अन्न की व्यवस्था की जाय। वह परपाट तेयार हो गया है किन्तु पोखर और गड्ढे सूख होने की बजह से पाटकी चुकाई नहीं हो या रही है। वेस्ट दिनाजपुर के लोग ड्राट कारण बड़ी तकलीफ में है। इसलिए मैं रीलीफ मंत्री महोदय के अनुरोध करेंगा कि वह के लोगों को रीलीफ पहुँचाने की व्यवस्था करां।

**শ্রীমসলেউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধক্ষ্য মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশী অত্যাচারের ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। এই ঘটনাটি ঘটেছে পশ্চিম-দিনাজপুর জেলায় থানাবংশী হারী, গ্রাম-খানপুর। সেই গ্রামের শোভা নামে একজন মহিলা এই ঘটনার বিবৃতি দিতে গিয়ে বলেন, আমার স্বামী উপেন বর্মনকে ১৭ আগষ্ট'৮২ তারিখে পুলিশ ধরে নিয়ে যায়। ১৮ তারিখে আমি থানায় যাই এবং আমার স্বামীর সঙ্গে দেখা করি এবং জিজ্ঞাসা করি তুমি কেমন আছো।" আমার স্বামী বলে আমি ভাল আছি। পরেরদিন অর্থাৎ ১৯ তারিখে আমি যাই এবং জিজ্ঞাসা করাতে আমার স্বামী বলে, পুলিশ মেরে আমার সমস্ত শরীর জর্জরিত করে দিয়েছে। তুমি আমার কাছে থাকো, তুমি থাকলে পুলিশ আমার উপর অত্যাচার করবে না। ২০ তারিখে দেখা করতে গেলে দেখি যে, আমার স্বামী নেই এবং পুলিশ আমাকে থানায় প্রবেশ করতে দিচ্ছে না! স্যার, এটা অত্যন্ত মর্মান্তিক ঘটনা। জানা গেল, উপেন বর্মন ফাঁসি দিয়েছে গামছা দিয়ে এবং ফাঁসি দিয়েছে বংশী হারী থানার যে মহিলা হাজত আছে সেখানে। আমার প্রশ্ন হচ্ছে, মেল হাজত থেকে সে ফিমেল হাজতে গেল কি করে? কারা তাকে নিয়ে গিয়ে ফাঁসি দিয়েছে? আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এই ব্যাপারে হাউসে একটি বিবৃতি দেন এবং অবিলম্বে দোষী ব্যক্তিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেন।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় খরা ভয়াবহ আকার ধারন করেছে।

এই জেলায় ২২টি ব্লক আছে। এই ২২টি ব্লকের মধ্যে ১৮টি ব্লকে কোন চাষবা হয়নি। সেখানে দিন-মজুরদের কোন রকম কাজ নেই। বাঁকুড়া জেলা থেকে প্রা ১ লক্ষের মতন দিন-মজুর কাজের জন্য প্রতি বছর বর্দ্ধমানে যেত (বাঁকুড়া জেলা ভাষায় যাকে বলে পুবে যাওয়া) সেটাও বন্ধ হয়ে গেছে। সেখানে এমন অবস্থ দাঁড়িয়েছে যে, খেটে-খাওয়া মানুষ, মধ্যবিত্ত মানুষ বিশেষত তন্তুজিবী সম্প্রদায়ের মধে কোন কাজ নেই। কয়েকদিন আগে বাঁকুড়া জেলায় একটি ঘটনা ঘটে গেছে। এব তন্তুজিবী পরিবার তার ছেলেমেয়েদের খেতে না দিতে পেরে ৩টি শিশু-সন্তানবে দ্বারকেশ্বরের নদীতে ভাসিয়ে দিয়েছে। আজ বাঁকুড়া জেলায় এই অবস্থা দেখ দিয়েছে। কংসাবতী থেকে যে জল পায় সেই জল সব এলাকায় পৌছায়না। দামোদরের যে জল সেই জল সেখানে পৌছায়না। সেইজন্য অবিলম্বে সেখানে খয়রাতি সাহায্য দেবার জন্য এবং লঙ্গরখানা খোলার জন্য ত্রাণমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং দুঃস্থ অসহায় যে সমস্ত দিন-মজুর আছে তাদের কাজের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

[ 2-40—2-50 pm ]

**শ্রীনবনী বাউড়ী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ত্রাণমন্ত্রী এবং কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান বছরে বৃষ্টিপাত না হওয়ার জন্য ক্ষেত মজুর এবং গরীব চাষীদের অবস্থা খুবই ভয়াবহ হয়ে দাঁড়িয়েছে। বিশেষকরে আমাদের জেলার কয়েকটি থানাতে এখন পর্য্যন্ত কোন বৃষ্টিপাত হয়নি, সেজন্য ক্ষেত-মজুরদের কোন কাজকর্ম নেই, এমন কি গরীব চাষীদের এবং মাঝারি চাষীদের অবস্থাও ভয়াবহ আকার ধারণ করেছে। এই অবস্থায় আগামী দিনে যাতে তারা রবিশস্যের চাষাবাদ করতে পারে তার জন্য আগে থেকে তাদের কৃষিঋণ এবং বীজ সরবরাহ করার অনুরোধ করছি। সেই সঙ্গে অবিলম্বে যাতে তাদের খয়রাতি সাহায্য এবং কাজ কর্মের ব্যবস্থা হয়, সেজন্য আমি আপনার মাধ্যমে কৃষি ও ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdul Rouf Ansari** : Sir, The Calcutta Corporation which is now directly unper the Local Self Government has the statutory obligation to supply drinking water to every citizen, but it is very unfortunate that a few days back exclusively for two hours there was no drinking water. Though govt. has been spending a lot in this regard. On last Sunday and Saturday for about 26 hours there was no supply of drinking water to this city. I have seen some explanation that has been given by the Govt. in the newspapers. But we citizens are not satisfied with it. Small diameter tubewells have been

sunk in various parts of the city. But these are contractors paradise. Mos of these tubewells are not functioning properly. About Rs. 60 crores ha been spent on it out of which about 30% of the money is spent on th establishment eharge alone. I say that the entire Coporation machinery i not working upto the satisfaction of the people who are the worst sufferers. I request the Minister-in Charge who has got the experts should look into the matter. Much moneu has been spent on the sinking of the small diameter tubewells. But no useful purpose is served. Contractors are only getting the the benefit. These tubewells were sunk in the city to help the distressed people, particularlu those residing in the slum areas as also in the bustee areas. I do not know whether the machinery is working satiis-factorily, whether the administration of the Corporation is working satisfactoily. Government now do not work on the basis of priority but on the basis of loyally to the party.

**Mr. Speaker :** Now Shri Debaprasad Sarkar.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পশ্চিমবাংলায় বিশেষ করে কুচবিহারের সি. পি. এম. যে খুনের রাজনীতি চালিয়ে যাচ্ছে এবং সম্পর্কে ফরওয়ার্ড ব্লক যে অভিযোগ উত্থাপন করেছেন তা কতখানি সত্য আর তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত আমি তুলে ধরছি। গত ২৫শে আগষ্ট আমাদের দলের কর্মী শুকদেব কে যেভাবে হত্যা করার চেষ্টা করা হয়েছে তা শুনলে সভ্য জগত আতংকিত হয়ে যাবে। কুচবিহার জেলার মাথাভাঙ্গা থানার চণ্ডীতলার হাটে সন্ধ্যাবেলা রে একটি চায়ের দোকানে বসে চা খাচ্ছিল, পিছন দিক থেকে সশস্ত্র ২০/২৫ জন লোক তার উপর ঝাঁপিয়ে পড়ে এবং বর্শা দিয়ে তার পেট ফাঁসিয়ে দেয়, তার পেটের নাড়ীভুঁড়ি বেরিয়ে যায় এবং তার ফুস ফুস ফাঁসিয়ে দেয়। একটি ১২ বছরের ছেলে তখন তার সেই বেরিয়ে আসা নাড়ীভুঁড়ি পেটের মধ্যে ঢুকিয়ে তার পেট গামছা দিয়ে বেঁধে দেয়। তারা ২ / ৩ মিনিটের মধ্যে কাজ করে সে মারা গেছে ভেবে পালিয়ে যায়, কিন্তু তাকে প্রাইমারী হেল্‌থ সেণ্টারে নিয়ে গিয়ে তার ফুস ফুস অপারেশন করে সারারাত্রি মৃত্যুর সঙ্গে যুদ্ধ করে পরে তাকে এ্যাম্বুলেন্সে করে স্থানান্তরিত করা হয়। সবচেয়ে মারাত্মক হল যে সি. পি. আই ( এম ) এম. এল. এ. শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া এবং শ্রীসুধীন প্রামানিক মাসখানেক আগে সভা করে এস. ইউ. সি. কে খতম কর এই কথা বলেছিলেন এবং রাজেন দাস বলে জনৈক জোতদার তার সঙ্গে একটি খাস জমি নিয়ে সংঘর্ষ হয়েছিল। এই সব ব্যাপারে ওখানে এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আমি এর প্রতিকারের জন্য স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। উলুবেড়িয়া থেকে গোরাচক্ক ভায়া বাগানদা রোড ১২ কিলোমিটার রাস্তা আছে। সেই রাস্তা দিয়ে বাস চলে এবং হাজার হাজার মানুষ সেই রাস্তা দিয়ে যাতায়াত করে। সেই রাস্তা দীর্ঘদিন যাবত কোন মেরামত হয় নাই। উপরন্তু রাস্তায় দুই পার্শ্বে ২।৩ ফুট গর্ত্ত হয়েছে, বাস চলার অনুপযুক্ত, যে কোন মুহূর্ত্তে বাস এক্সিডেন্ট করতে পারে। বাস মালিকরা বাস চালানো বন্ধ করে দিচ্ছে। অন্তত ৫।১০ হাজার যাত্রী এই রাস্তা দিয়ে যাতায়াত করে। রাস্তাটি রিপেয়ার না হওয়ার জন্য মাঝে মাঝে বাস বন্ধ হয়ে যায়। যাত্রীদের ভীষণ কষ্ট হয়, অনেক যাত্রীকে প্রায় হেঁটে যাতায়াত করতে হয়। হাজার হাজার মানুষের উপকারের জন্য রাস্তাটি যাতে রিপেয়ার করা হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীগৌর চন্দ্র কুণ্ডু**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গত ৩০.৮.৮২ তারিখে রানাঘাটে কংগ্রেসী বর্বরতার একটা চরম নিদর্শন আপনার সামনে উপস্থাপিত করতে চাই এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৩০।৮।৮২ তারিখে এই যে নরেশ চাকীর কথা বললেন, আনন্দ মোহন বিশ্বাসের ঘটনা বললেন, তাঁর নেতৃত্বে প্রায় ৭।৮ শত লোক কোর্টের মধ্যে ঢুকে আগুন ধরিয়ে দেন। সেই সাথে এস, ডি, জে, এম, কে হত্যা করার চেষ্টা করেন, এস, ডি-ওর অফিস জ্বালিয়ে পুড়িয়ে দেন, টেলিফোনের তার কেটেদেন। ঐ ঘটনায় ১৫ জন পুলিশ, দু-চারজন পাবলিক ও স্থানীয় অফিসারদের প্রচণ্ড ভাবে মারধোরও করেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, তাঁরা লরীতে ইট বোঝাই করে মিছিল নিয়ে আসেন। এমন কি উক্ত লরীর ভেতরে বোমাও রাখা ছিল এবং লরীর ভেতর থেকে ইষ্টক বর্ষণ করে একটা আরজকতা সৃষ্টির চেষ্টা তাঁরা করেছিলেন। আপনি শুনলে স্তম্ভিত হয়ে যাবেন যে তাঁরা ষ্টেট বাসের ভেতরে আগুন ধরিয়ে দেন। বাসে এক মা তাঁর বাচ্চা ছেলেকে নিয়ে যাচ্ছিলেন, উক্ত ঘটনার ফলে তাঁরা আহত হয়ে পড়ায় হাসপাতালে ভর্ত্তি করতে হয়। এই ধরণের ঘটনা তাঁদের নেতৃত্বে ওখানে ঘটছে এবং চারিদিকে বিভিষিকা ছড়িয়ে পড়ছে। এই ষড়যন্ত্রকারীদের বিরুদ্ধে উপযুক্ত কঠোর ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রীভূপেন্দ্রনাথ শেঠ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ শহরের একটা ঐতিহাসিক ঐতিহ্য আছে। এই শহরে কোর্ট-কাছারীতে অনেক দূর-দূরান্ত থেকে লোকে বাসে করে যাতায়াত করে থাকেন। ভারত-বাংলাদেশের সীমান্তবর্ত্তী সমস্ত প্যাসেনজার এই শহরে একটি সড়ক পথ আছে এবং এই একটি মাত্র সড়কের উপরেই এতদ্ঞ্চলের মানুষকে একান্ত ভাবে

নির্ভর করতে হয়। দুঃখের বিষয়, একমাত্র যোগাযোগের সম্বল এই সড়কটি দীর্ঘদিন ধরে ভগ্নাবস্থায় পড়ে আছে। অথচ হাজার হাজার নিত্যযাত্রীর একমাত্র অবলম্বন হচ্ছে এই সড়ক পথ যা তাদের কাছে প্রতিদিন এক যন্ত্রনাদায়ক তিক্ত অভিজ্ঞতা রূপে আত্মপ্রকাশ করে। সেজন্য আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টির আকর্ষণ করে অনুরোধ করছি যে সেখানের অবস্থিত বোর্ডের ব্রীজটি এখনই রিপেয়ারের ব্যবস্থা যেন তিনি করেন অথবা পারমানেন্ট ব্যবস্থা হিসাবে একটি স্থায়ী ব্রীজের ব্যবস্থা যেন তিনি অন্ততঃ করেন।

**শ্রীবলাই বন্দোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার বৈঁচী থেকে পাণ্ডুয়া যাবার বিশেষ প্রয়োজনীয় যে রাস্তা আছে, সেখান দিয়ে ১১নং বাস চলাচল করে থাকে। উক্ত রাস্তাটি খারাপ অবস্থায় থাকার জন্য বাস সম্পূর্ণ বন্ধ হয়ে আছে। ১৭ নং এবং ১৮ নং চুঁচড়া থেকে তারকেশ্বর এবং চুঁচড়া থেকে হরিপাল যে বাস চলাচল করত তা এখন বন্ধ হয়ে আছে। ১৯নং বাস চুচড়া থেকে দশঘরা যা চলাচল করে থাকে, তাও বন্ধ হয়ে আছে।

[ 2-50 – 3-00 ]

মাননীয় স্পীকার স্যার, এই হুগলী জেলার অধিকাংশ বাস বন্ধ হয়ে পড়ে আছে। কারণ রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ অবস্থায় আছে। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং পূর্ত্তমন্ত্রীকে এ ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ তা নাহলে হুগলী জেলার কয়েক হাজার মানুষকে যোগাযোগ বিচ্ছিন্ন অবস্থায় আরও অসুবিধার মধ্যে থাকতে হবে।

**শ্রীহিমাংশু কোঙার:** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে মেদিনীপুরে প্রচণ্ড খরা চলছে। সেখানে ক্ষেত-মজুররা কাজ পাচ্ছে না এবং তারফলে তারা খুব অসুবিধার মধ্যে পড়েছে। তাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নিয়ে এসে ঐ জেলাতে ক্ষেত-মজুরদের যাতে আরও বেশী করে "খাদ্যের বিনিময়ে কাজ" এই প্রকল্পের মাধ্যমে দেওয়া যায় এবং জি, আর এর পরিমাণ যাতে আরও বাড়ান যায় সে ব্যাপারে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জীঃ** মাননীয় স্পীকার মহাশয়, হাওড়া শহরে মানুষ আজ আর নিরাপদ বোধ করছেন না। কয়েকদিন আগের কাগজে আপনারা হয়ত পড়ে থাকবেন যে হাওড়া-শিবপুর এবং হাওড়া থানার ও. সি. তাঁর সহকর্মীরা ফিজিক্যাল এ্যাসাল্ট করেছে। গত পরশুদিন মালিকানা থানার মাধব জানা বলে একজন কংগ্রেস কর্মীকে দিবালোকে ৪০।৫০ জন লোক ধরে নিয়ে গিয়ে তার বাড়ীর পাশে পিটিয়ে হত্যা

করেছে। তারপরে মালিকানা থানার ও. সি. সেখানে যান এবং মৃত অবস্থায় তাকে হাসপাতালে পাঠান। কিন্তু যেদিকে আপনার বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি তা'হল থানা অফিসার ৩০৪ সেকসানে গ্রিভাস হার্ট উল্লেখ করে কেস ফাইল করেছেন। অথচ মার্ডার কেস করা হয় নি। থানার ও. সি. এই রকম একটা ইনস্ট্যানস্ সৃষ্টি করে করে এমন এক রাজত্ব সেখানে সৃষ্টি করেছেন যে তা ওখানকার সমস্ত কংগ্রেস কমিটির দুঃসহ হয়ে উঠেছে।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ করতে চাই। বাঁকুড়া জেলা সম্বন্ধে আমি এর আগেও আপনার মাধ্যমে বলেছিলাম, এবারেও বলছি যে সেখানে বিড়ি শ্রমিকরা অত্যন্ত দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। একদিকে খরা, আজন্মা, অন্যদিকে বিড়ি মালিকেরা ধর্মঘট করেছে, ফলে বিড়ি শ্রমিকেরা বেকার অবস্থায় দিন কাটাচ্ছে। তাদের কোন কাজ নেই, জিনিসের দাম বেড়ে চলেছে, কেন্দ্রীয় সরকার খরার জন্য উপযুক্ত টাকা দিচ্ছে না। এই অবস্থায় রাজ্য সরকারও কোন টাকা দিতে পারছেন না। বাঁকুড়া জেলায় এই অবস্থা শুধু আজকের নয়, দীর্ঘদিন ধরে এই অবস্থা চলছে। বিড়ি শ্রমিকেরা কাজ পাচ্ছে না, উপরন্তু কাজের পরিমাণ যা আছে তা অনেক কম। ফলে তারা অনাহারে অর্দ্ধাহারে মৃত্যু মুখে পতিত হচ্ছে। সেজন্য আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ এবং সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়কে অনুরোধ করব বিড়ি শ্রমিকদের যাতে কিছু অনুদান দেওয়ার ব্যবস্থা করা যায়, তার ব্যবস্থা করুন।

**শ্রীশান্তি মোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে সংবাদপত্রে কয়েকদিন আগে একটি সংবাদ প্রকাশ পেয়েছে—স্টেটস্‌ম্যান, আনন্দবাজার, যুগান্তরে—যে হুগলী জেলার খানাকুল ১নং ব্লকের অন্তর্গত হারান গ্রামে একটা নূতন ধরণের রোগ দেখা যাচ্ছে যে রোগে রোগী রক্ত-পায়খানা, রক্ত-বমি করছে, তার সঙ্গে জ্বরও আছে। এই রোগে ডাক্তার ঠিকমত ডায়গোনসিস্ করতে পারছে না। তাঁরা অনেকে এটিকে এড়িয়ে যাবার চেষ্টা করছেন। ২০০ লোক ইতিমধ্যে এই রোগে আক্রান্ত হয়েছেন, ২ জন মারাও গিয়েছেন। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি অতি সত্বর এর প্রিভেনশান ও ট্রিটমেণ্ট এর ব্যবস্থা করুন এবং যাতে এর আর পুনরাবৃত্তি না ঘটে তা দেখুন। তিনি এই রোগের যথাযথ চিকিৎসার ব্যবস্থা গ্রহণ করবেন এই আশা আমি রাখি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** ১৮৫নং ধারায় যে মোশান এসেছে তার উপর যদি কেউ সংশোধনী প্রস্তাব দিতে চান তবে তিনি তাঁর বক্তৃতার সময়ে সেটি মুভ করতে পারেন।

বিরোধী সদস্য শ্রী আবদুস সাত্তার যে ২টি চিঠি পাঠিয়েছিলেন আমি তার একটি চিঠির উত্তর আগেই উল্লেখ করছি। এখন আরেকটি চিঠির ব্যাপারে এখানে আমি বলছি।

**শ্রীআবদুস সাত্তার :** আপনাকে আমি ডি. ও. লেটারে চিঠি দিয়েছি আপনিও আমাকে ডি. ও. লেটারে উত্তর দেবেন।

( গোলমাল )

**মিঃ স্পীকার :** আপনি এই চিঠিতে হাউসের ব্যাপারেই লিখেছিলেন বলেই আমি হাউসে বলছি। I also like to make a statement ফরোয়ার্ড ব্লক এবং আর. এস. পির মন্ত্রীদের আমি হাউসে স্টেটমেণ্ট দিতে বলতে পারি না। রুলস্ অব বিজনেসের নিয়মানুসারে আমি কোন মন্ত্রীকে এই ব্যাপারে স্টেটমেণ্ট দিতে বলতে পারি না।

**শ্রীআবদুস সাত্তার :** ওনারা যে পদত্যাগ করেছেন তার সঙ্গে পাবলিক ইণ্টারেস্ট জড়িত। কি কারণে বা কি সারকামস্টেনসেসে পদত্যাগ করেছেন সেটা আমাদের জানতে হবে।

**Message regarding ratification of the Constitution (Forty-sixth Amendment) Bill, 1982**

Mr. Secretary : Sir, I beg to report that a Message has been received from the Rajya Sabha Secretariat for ratification of the amendment to the Constitution of India falling within the purview of the provise to clause (2) of Article 268 thereof, proposed to be made by the Constitution ( Forty-sixth Amendment ) Bill, 1982, as passed by the two Houses of Parliament. Sir, I lay the message on the table.

( Noise )

**মিঃ স্পীকার :** আমার রুলিংয়ের উপর কোন আলোচনা চলে না।

**LAYING OF ORDINANCES**

[3.00—4.00]

**The West Bengal Panchayat (Amendment) Second Ordinance, 1982**

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, with your permission, I beg to lay the West Bengal **Panchayat** (Amendment) Second Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XI of 1982 ) under article 213 (2) (a) of the Constitution of India.

**The Bengal Municipal ( Amendmeut ) Third Ordinance, 1982**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Bengal Municipal ( Amendment ) Third Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XII of 1982 ), under article 213 (2)(a) of the Constitution of India.

**The West Bengal Public Libraries ( Amendment ) Second Ordinance, 1982**

**Shrimati Chaya Bera** : Sir, I beg to lay the West Bengal Public Libraries ( Amendment ) Second Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XIII of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The West Bnegal Scheduled Castes and Scheduled Tribes ( Reservation of Vacancies in Services and Posts ) ( Amendment ) Third Ordinance, 1982**

**Shri Sambhu Nath Mandi** : Sir, I beg to lay the West Bengal Scheduled Castes and Scheduled Tribes ( Reservation of Vacancies in Services and Posts ) ( Amendment ) Third Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XIV of 1982 ) under rule 213 (2)(a) of the Constitution of India.

**The West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Second Ordinance, 1982**

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, with your permission, I beg to lay the West Bengal Requisitioned Land ( Continuance of Powers ) ( Amendment ) Second Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XV of 1982 ) under article 213 (2) (a) of the Constitution of India.

**The City Civil Court ( Amendment ) Ordinance, 1982**

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, I beg to lay the City Civil Court ( Amendment ) Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XVI of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The West Bengal Panchayat ( Second Amendment ) Ordinance, 1982**

**Shri Prasanta Kumar Sur** . Sir, with your permission, I beg to lay the West Bengal Panchayat ( Second Amendment ) Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XVII of 1982 ) under rule 213 (2)(a) of the Constitution of India.

**The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1982**

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to lay the Bidhan Chandra Krish Viswavidyalaya ( Amendment ) Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XVIII of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1982**

**Shri Kanti Chandra Biswas** : Sir, I beg to lay the West Bengal Board of Secondary Education ( Amendment ) Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XIX of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The Mayo Hospital Acquisition Ordinance, 1982**

**Dr. Ambarish Mukherjee** : Sir, I beg to lay the Mayo Hospital

Acquisition Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XX of 1982 under article 213 (2)(a) of the Constitution of India.

**The Niramoy Group of Institutions Acquisition Ordinance, 1982**

**Dr. Ambarish Mukherjee** : Sir, I beg to lay the Niramoy Group of Institutions Acquisition Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XXI of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The Ramrikdas Haralalka Hospital Acquisition Ordinance, 1982**

**Dr. Ambarish Mukherjee** : Sir, I beg to lay the Ramrikdas Haralalka Hospital Acquisition Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XXII of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

**The Upendra Nath Mukherjee Memorial Hospital Acquisition Ordinance, 1982**

**Dr. Ambarish Mukherjee** : Sir, I beg to lay the Upendra Nath Mukherjee Memorial Hospital Acquisition Ordinance, 1982 ( West Bengal Ordinance No. XXIII of 1982 ) under article 213 (2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORT

**The Seventh Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1980-81**

**Shri Achintya Krishna Roy** : Sir with your permission, I beg to lay the Seventh Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1980-81.

( At this stage the House was adjournment till 4 P. M. )

( After adjournment )

[ 4-00—4-10 p.m. ]

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker** : Now I request Shri Sachin Sen to move the motion.

**Shri Abdus Sattar** : Sir, before you ask member concerned to move the motion under rule 185, you kindly go through the motion. You will find that it involves the Indian Penal Code ( Bihar Amendment ) Bill. The motion runs as follows : 'Whereas this Assembly is of the opinion that the Indian Penal Code ( Bihar Amendment ) Bill, etc. etc.

Now, regarding that they have brought a motion here. Under the Constitution this State Assembly cannot discuss any Bill or any proceedings of other State Assemblies. Similarly, if any Bill or any proceedings of this

Assembly are discussed in Bihar, certainly that is also prohibited under th Constitution. Moreover, according to practice and procedure of Parliament I hope you also know, that even Parliament cannot discuss any matte concerning on the subject of other States unless it involves public interes of India. Even Parliament cannot do that. I may refer to the Practice anc Procedure of Parliament of S. L. Shakdher on page 898. If you go througt —Parliament and State matters, "Rules of Procedure and Conduct oi Business in Loksabha preclude the discussion of the State matters which car appropriately be discussed in the concerned State Legislature". In the first sentence it is evident that Parliament cannot discuss the State matters which can appropriately be discussed in the concerned State Legislature. Then page 899,—the first sentence—"No question is admissible on a matter which wholly within the State autonomy or in respect of each State Government have no concern with the Central Government". So we find here even Parliament cannot do that.

Sir, if you go through the last para at page 899 you will find as follows : "Parliament has recognised the sovereignty of State Legislatures concerning their procedure and conduct of business inside the House, and the Speaker has not permitted discussion relating to any matters connected therewith". The Speaker of Parliament did not allow that. So from this it is clear that when Parliament cannot discuss any State matters the State Assembly cannot discuss any matter relating to other State Legislatures. Now I am referring to another Book—Parliamentary Procedure in India by Mr. A. R. Mukherjee at page 103—Reference to debate in the other House. It runs as follows : "It is one of the rules of debate in the British Parliament that no reference can be made in one House to debates held or speeches made in the other current session". Even in England, the House of Commons and the House of Lords are just as LokSabha and Rajya Sabha. Even LokSabha cannot discuss matters relating to RajyaSabha, and RajyaSabha also cannot discuss that. "Here also the rule had its origin in the fact that previously the House did not allow their debates to be published and therefore one was not supposed to know that was happening in the other House"—that is, in between two House—House of Lords and House of Commons. So when Mr. Speaker allowed Shri Syamal Chakrabarty and others to move the motion under rule 185, in my opinion, that has been illegal and that is irregular in accordance with the Constitution of India and in accordance with the Parliamentary Procedure. It also

appears that the said Bill is pending before the Patna High Court for disposal. I do not know whether the Bill has been disposed of or not. Moreover, the Bill about which the motion has been brought here has not been circulated to the members.

[ 4-10—4-20 p.m. ]

We are not aware of the contents of the Bill. Even the members who have brought this motion are not aware of it. I doubt. I do not know whether they have got the copies of the Bill or not. If I ask them as to what are the amendments, can they tell ? They cannot tell that. We are not in posseion of it, they Assembly is not in posseion of the Bill. Even the Speaker is not in posseion of this Bill. As there is a movement for the press everywhere in India and in order to catch them for political gains they have brought this motion. They have brought this motion to serve their own political purpose. In fact, Mr. Speaker, you know that this Govt., the Chief Minister of this Government—I do not remember the exact year—when there was massacre of Repyees in Marichjhapi and many refugees were killed and many houses were burnt, even at the time when the Press people wanted to go there they were not allowed. Not only that. Even some Press Reporters who wanted to go there were arrested and a case was started against them. Mr. Speaker, Sir so far as the freedom of the Press is concerned, I would like to state that we do believe in the freedom of the Press, we do believe in the independence of the Press as incorporated in the Constitution. I do believe in that, but may I know, Mr. Speaker, that in the communist countries, whether it is Russia or China, is there any freedom of the Press ? In the communist countries there is no freedom of the Press —nothing of the sort. Even when our Chief Minister was the Home Minister during the United Front regime, at that time some reporters followed the then Home Minister, the present the Chief Minister, while he was going to the house of Birlas. Then he threatened the Press people that their party will teach them a good lesson. This is kind of freedom they give to others.

**Mr. Speaker** : আপনার পয়েন্ট অব অর্ডারের পয়েন্টটা কি বলুন, বক্তৃতা করছেন কেন ? আপনার ফ্রীডম অব স্পীচ আছে এবং তা থাকবে। কিন্তু পয়েন্টটা কি তা বলতে হবে তো।

**Shri Abdus Sattar** : Yesterday five journalists of a Bengali daily of Calcutta were allegdely assaulted by a police officer on Park Street on Wednesday night. In a complaint lodged with the Park Street thana, they said that they might have come in the way of a police jeep while crossing the street. The jeep stopped in front of them and an officer abused one of the journalists, although the later had apologized to the officer for disturbing the movement of the jeep. But when the journalist protested against the officer's conduct, the latter allegedly slapped him on the face. Sir, this is the kind of freedom of the Press, freedom of the reporters, that this Government give to them. Not only that. Recently a Memo has been issued by the Govt. of West Bengal in the Home Department ( No. 4A/Con, ES dated 2nd March, 1982 ). That has been circulated by Memo No. 622 (16)/LO/C/298-82. That is with me. By that circular, they have asked the officers concerned not to make any statement to the reporters, to the press. So they have asked them not to give any information. That is the objective in view. They wanted them not to make any political statement. By that circular they have also suppressed and curtailed the right of the Press. So from the Marichjhapi incident to this day they are threatening the Reporters. Till today, these parties, especially the CPI (M), are threatening the Press We believe in the independence of the press, in the freedom of the Press, but today I find that you are illegally and unconstitutionally trying to move the motion. This is illegal and unconstitutional and we cannot discuss it.

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের নেত যে পয়েণ্ট অর্ডার তুলেছেন, বৈধতার প্রশ্ন তুলেছেন, তাতে আমি সংযোজন করতে চাই তিনি যে সমস্ত পয়েণ্টস বলেছেন, তার সঙ্গে একমত হয়ে আমি সংযোজন করতে চাই কিন্তু তার আগে আমি আপনার মাধ্যমে হাউসের সবাইকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকেও জানিয়ে দিতে চাই, there should be no misgivings আমাদের মনে কোন সন্দেহ নেই, এই মোশনটা যে ভাবে এসেছে, এর স্পিরিট এবং লেটার এর সঙ্গে আমরা একমত। আমরা এখানে সংযোজন করতে চাই—আমার মনে কোন সন্দেহ নেই যে এই বিরাট বিষয়ের উপর এই বক্তব্য এঁরা এনেছেন—আমার মনে কোন সন্দেহ নেই যে, জ্যোতিবাবু রাতের অন্ধকারে দিল্লীতে গিয়ে ইন্দিরা গান্ধীর কাছ থেকে এই ড্রাফ্ট নিয়ে এসেছেন। কারণ এই জন্য বলছি, এই বিল ওঁরা কনডেম করতে চেয়েছেন কোথাও? কোথাও একটা ওয়ার্ড আছে কনডেম করার? এই বিলকে ধিক্কার

দিয়েছেন কোথাও? this language has been provided by the Congress High Command and passed on to an emissary in West Bengal. সুতরাং আমার মনে কোন সন্দেহ নেই—

( গোলমাল )

We are one with the spirit of this motion we want that freedom of the Press should be protected, we agree. আমাদের মনে কোন সন্দেহ নেই, কোন ভুল বোঝাবুঝির অবকাশ নেই, এই বিলের উদ্দেশ্য এবং এই মোশনের উদ্দেশ্য সম্বন্ধে আমরা একমত। শুধু সংযোজন করতে চাই, জ্যোতিবাবু এটা ধার না করলেই পারতেন, কংগ্রেস আই হাইকমাণ্ডের কাছ থেকে রাতের অন্ধকারে গিয়ে। না হলে এই ল্যাংগুয়েজ হয়? হয়্যার ইজ দি কনডেমনেশন? হয়্যার ইজ দি প্রটেস্ট? সংযোজন করতে চাই,—বিরোধী দলের নেতা যে পয়েন্ট তুলেছেন টেকনিক্যালিটি প্রসিডিয়োর, এই ব্যাপারে। এই জাতীয় রেজলিউশন, এই জাতীয় মোশন এই হাউসে ইউনিমাস হওয়ার কথা। আই এ্যাম এ লে ম্যান, I plead with the Leader of the House not to move the motion, they are not the machinery. একটা সর্বসম্মত রেজলিউশন এখানে আনা যেত। কিন্তু সেই প্রচেষ্টা উনারা করেন নি। That is the bunkruptey of the Left Front regime. এঁরা অন্য বিষয়ে ব্যাংক্রাপ্‌ট হয়েছেন, সেই জন্য চেষ্টাও করেন নি। এটা দাম্ভিকতার একটা ফল। এই জাতীয় একটা জাতীয় সমস্যায় আমরা মনে করি ঐ পক্ষ এবং এই পক্ষ বসে সর্বসম্মত একটা সিদ্ধান্তে আসা যেত। কিন্তু ঐ যে ভাড়াটিয়া হিসাবে কাজ করছেন ইন্দিরা গান্ধীর—এর যে কোন পলিটিক্যাল উদ্দেশ্য আছে, তাঁর এজেন্ট হিসাবে জ্যোতিবাবুর,—সেই জন্যই আজকে একটা জোলো রেজলিউশন এনেছেন জ্যোতিবাবু উইদাউট কনডেমিং দি প্রসিডিয়োর।

ডাঃ জয়নাল আবেদিন—তৃ নম্বর পয়েন্ট হল সাত্তার সাহেব যে কথা বলেছেন—আজকে লিডার অব দি হাউস-কে অনুরোধ করি আপনি যদি বিহার নিয়ে ডিসকাসন করেন এই হাউসে, তাহলে কালকে পাটনায় বসে জগন্নাথ মিশ্র আপনার কনডাক্ট ডিসকাস করবে না? হোয়াট ইজ দি রেমিডি? উই ক্যান নট এ্যালাও দিস প্রিসিডেণ্ট টু বি এ্যালাউড্ হিয়ার। দিস ইজ ডেনজারাস। আমি দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রীর সুবুদ্ধি হয়েছে তিনি জাতীয় ইন্‌টিগ্রেসনের কথা বলছেন। হি ইজ স্পিকিং ভেরি লাউডলি এ্যাবাউট ইন্টিগ্রেসান। আজকে সেই ফ্লাড গেট ওপেন করতে চেয়েছেন। আমি এর সঙ্গে একটু যোগ করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী একটু সুখী হয়ে গেছেন। হোয়েদার হি ক্লোজেস হিজ আইজ, হোয়েদার সিমিলার রেজলিউসান ওয়াজ ব্রট বাই তামিলনাড, হোয়েদার সিমিলার রেজলিউসান ওয়াজ ব্রট বাই

জে. বি. পট্টনায়ক অব উড়িষ্যা—তখন কি চোখ, কান বন্ধ ছিল, না অল অন এ সাডেন ওদের খেয়াল হয়েছে ? আজকে বিহার যে একটা আইন পাশ করতে যাচ্ছে সেই আইন সম্বন্ধে আমাদের ইন্টারফেয়ার করা উচিত—আমার নিজের ধারণা এটা আমি হুশিয়ার করে দিতে চাই যে তোমার এখানে আমরা দেখছি, এই বাম ফ্রন্ট রেজিমে আনন্দবাজার কিম্বা অন্য খবরের কাগছ ওদের তালে নাচে-না বলে তাদের সংবাদপত্রে এ্যাডভার্টাইজমেন্ট বন্ধ করে দিয়েছে। উই নো ইট। আজকে গ্রামে গঞ্জে যেসব ছোট সংবাদপত্র বেরোয় তাদের উপর আপনারা দলাই মালাই করছেন। এই সরকার কাপুরুষের মত তাদের খোরাক বন্ধ করে দিয়েছেন, তাদের এ্যাডভার্টাইজমেন্ট বন্ধ করে দিয়েছেন, তাদের উপর অত্যাচার করছেন। স্যার, আপনি জানেন ওরা যেখানকার আদর্শ নিয়ে চলেন সেখানে সংবাদপত্রের কোন স্বাধীনতা নেই। স্যার, সংবাদপত্রের কথা দূরে থাক, একটা কবিতা লিখলে তার কি অবস্থা হয় সেটা আমরা জানি। শোলঝেলিৎসিন এর কি অবস্থা হয়েছে, সেটাও আমরা জানি। তাকে বের করে দেওয়া হয়েছে, একটি কবিতা লিখেছিল বলে—ওদের মতের সঙ্গে মিলল না বলেই তাকে বের করে দেওয়া হয়েছে, দেশ থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে। স্যার, এই সব ভাঙ্গা চোরা, টুকরো টুকরো ব্যাপার জগন্নাথ মিশ্রের—আর জ্যোতিবাবু যদি কো কালে এই ক্ষমতার অধিকারী হন তখন সবই তুলে দেবেন, কোন সংবাদপত্রই থাক না। উই নো ইট। কিন্তু তা সত্ত্বেও ওদের যখনই বুদ্ধি পরামর্শ পেয়েছেন, ওদে রাজনৈতিক মতবাদ এদের দিয়ে বলাতে চাইছেন, একটা কিছু এটেছেন নাহবে সেন্টার থেকে টাকা পয়সা পাবেন না—সুতরাং এই মোশানের উদ্দেশ্য সম্পর্কে আমর একমত। আমরা মনে করি ভাষাটা অত্যন্ত জোলো হয়েছে। আমাদের এ্যামেণ্ডমেন্ট আছে। আমাদের আরো বলার আছে যে স্টেট গর্ভনমেন্টের কন্‌ডাক্ট কি—ওরা সংবাদপত্রের উপর কি নৃশংস অত্যাচার করেছেন—মরিচঝাঁপির কথা সাত্তার সাহেব বললেন। স্যার, ঐ যতীনবাবু বখরা কম পেয়েছিল বলে পদত্যাগ করেছিল, এখন আবার নির্লজ্জের মত এসে সিটে নিয়েছেন—ঐ কথাটি কি ছাপাবে না ? প্রেসের স্বাধীনতা থাক, ফ্রিডোম অব প্রেস থাক এটা আমরা চাই। লেট দেম হ্যাভ ইট বিকজ দে আর দি পিলারস অব ডেমোক্র্যাসি। দে শুড বি এ্যাসিওর্ড অব দেয়ার ফ্রিডোম। কিন্তু যাদের মুখে যেভাবে এসেছে উই আর অ্যাপোজড্ টু ইট অ টেকনিক্যাল গ্রাউণ্ড ডিউ টু প্রসিডিওর এ্যাণ্ড মেথড্। স্যার, পয়েন্ট অব অর্ডার যেট জানতে চেয়েছিলেন সেই বিষয়ে আসছি। স্যার, ইউ আর অকুপাইয়িং দি হাইয়ে চেয়ার, ইউ আর দি কাস্টোডিয়ান অব দি হাউস। এটা আমাদের বোধগম্যের বাইরে এই কনট্রোভার্সি মাসাধিক কাল ধরে চলেছে। কোর্টে গেছে ব্যাপার। আপনারা প্রাইভেট মেম্বারস মোশান রেজলিউসান বাজেট সেসানে আনতে গিয়েছিলেন। দিন

স্কোপ সুড বি ওপেন টু আস অলসো উই কুড হ্যাভ ব্রট দিস রিজলিউসান। রেজলিউসান আপনাকে ক্লিয়ারলি বলে দিয়েছে আপনারা সবাইকে সুযোগ দেবেন। ইট উইল বি ব্রট বাই ব্যালট। আপনার এই স্পেশাল করুণা কেন—এ্যাট দি ডিকটেট অব মিঃ জ্যোতি বসু, দি লিডার অব দি হাউস, এই ব্যক্তি বিশেষের প্রতি করুণা কেন বিতরণ করতে যাচ্ছেন ? হোয়াই ইউ আর ড্যানসিং টু দি টিউন অব দি লিডার অব দি হাউস, যারা এই সব মানে—টানে না, অপোজিসন একটা আছে বলে মনে করে না ? উই কুড হ্যাভ আওয়ার সেয়ার। দিস কুড নট হ্যাভ কাম ইন বাই ব্যালট। লিডার অব দি হাউসের এই সুবুদ্ধি হয়নি যে অপোজিসনেরও একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। সরলবাবু তো চলে গেছেন। ওদের চামড়া তুলে দিয়েছে, ই. এম. এস. নামুদ্রিপাদ। এবার যদি কথা বলে তাহলে ওদের চামড়া তুলে দেবে, 'কাপড় খুলে নেবে, ওদের লজ্জা বলে কিছু নেই। স্যার, এই টেকনিক্যালিটি—আপনার কাছে আমার প্রশ্ন, যে এটা প্রাইভেট মেম্বারস বিজনেস এ্যাণ্ড দিস ইজ এসেনসিয়্যালি ফর প্রাইভেট মেম্বারস সেইজন্য দিস স্কোপ সুড বি ওপেন টু অল। ইউ হ্যাভ নট ইনভাইটেড আস নর ইওর উই সুড ওয়াজ এ্যাপ্রুভড বাই দি বিজনেস এ্যাডভাইসারি কমিটি দ্যাট সো এ্যাণ্ড সো স্কোপ উইল বি গিভেন টু প্রাইভেট মেম্বারস। স্যার, উই হ্যাভ বিন ডিপ্রাইভড অব দিস অপারচুনিটি। ইফ উই ওয়্যার ইনভাইটেড্ উই কুড হ্যাভ সার্টেনলি মডিফায়েড দিস। উই ওয়ান্ট এ ফেয়ার রুলিং ফ্রম ইউ উই ওয়ান্ট টু পার্টিসিপেট এ্যাণ্ড উই ওয়ান্ট টু স্পীক ইন ফেভার অব দি মোশান। উই ওয়ান্ট টু মেক ইট স্ট্রংগার। এই জ্যোতি বসু মহাশয়ের কার্যকালে সংবাদপত্র, সাংবাদিক এবং সংবাদ শিল্পের উপর যে অত্যাচার হয়েছে, নিউজ এজেন্সির উপর যে অত্যাচার হয়েছে, সেই কথাই আমি তুলতে চেয়েছিলাম। সেই জন্য আমি লিডার অব দি অপোজিসনের সংগে একমত হয়ে শুধু একটু সংশোধন করতে চাই। স্যার, মেন্স পার্লামেণ্টারি প্রাকটিসের পেজ ৩৮২ টা আপনি একটু দেখুন মোশানস এ্যাণ্ড ডেফিনিসন্সের ব্যাপারটা আছে। এই জাতীয় জিনিসে ডিসেন্‌শিয়েণ্ট থাকবে, এটা বাঞ্ছনীয় নয়। ইফ্ সাচ মোশানস এ্যাণ্ড রেজলিউসানস হ্যাভ ডিসেন্‌শিয়েণ্ট ভয়েসেস এ্যাণ্ড ইফ কনট্রাডিকসান্স আর দেয়ার ইন দিস হাউস ইউ সুড কনসিডার দ্যাট। আই উড্ এ্যাপিল টু দি চীফ মিনিষ্টার, আপনি হাউস বন্ধ রাখুন এ্যাডজোর্ণ করে দিন। কেন না, আজকে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হাউসে এনেছেন। আপনি দু পক্ষের সঙ্গে আলোচনায় বসুন। লেট আস হ্যাভ এ কমন ড্রাফট, এ কমন টেক্সট—উভয় পক্ষই একটা জাতীয় পরিস্থিতির উপর কথা বলতে চেয়েছি। এটা ভবিষ্যতের ব্যাপার, একা ঘণ্টার ব্যাপার নয়। রবীনবাবু বাসে মারছেন সাংবাদিকরা সেটা লিখবে না ? লিখলে তাকে ছেড়ে দেবে ? স্যার, আমি আপনার কাছে এ্যাপিল করব এই

জাতীয় জিনিস কিভাবে আনা যায়—স্যার, ম্যাটারস অব তামিলনাড়ু অর বিহার সুড নট বি ডিসকাসড ইন দিস হাউস—এ ম্যাটার কনসার্নিং আদার লেজিসনেচার। স্যার, দি কনডাক্ট অব শ্রীজ্যোতি বসু সুড নট বি ডিসকাসড্ ইন পাটনা অর আদার লেজিসনেচারস। আমরা একটা অবজেক্ট ডিসকাস করতে পারি, একটা অবজেকটিভ কণ্ডিশন ডিসকাস করতে পারি, কিন্তু স্পেসিফিক এ্যাণ্ড ডেফিনিট ম্যাটারস অব এ্যানাদার স্টেট গভর্নমেন্ট ক্যান নট বি দি সাবজেক্ট ম্যাটার অব ডিসকাসন হিয়ার। উই হ্যাভ নো স্কোপ টু ক্রিটিসাইজ দিস। আই ডিফার উইথ ইওর কনসেন্ট ফর এ্যাডমিসন অব দিস মোশান। স্যার, এই পয়েন্টে আমি আপনার কাছে এ্যাপিল করব, চীফ মিনিস্টারকে বলব এই জিনিস হাউসে যখন এসেছে তখন এটা উইথড্র করে উভয় পক্ষকে ডেকে আলোচনা করুন। স্যার, মাই সাবমিসান টু ইট ইজ দ্যাট দিস মোশান সুড বি উইথড্রন। লেট আস সিট টুগেদার। লেট আস মেক এ ফ্রেস ইউন্যানিমাস ড্রাফট্ এফেকটিং দিস। লেট আস কনসাল্ট দি এ্যাডভোকেট জেনারেল। আপনাকে প্যারোবিয়ালিজমের উর্দ্ধে উঠতে হবে এবং এটা চালাতে গিয়ে মাননীয় জ্যোতি বসুকে নীচে নেমে আসতে হবে। এতে আপনার লজ্জার কিছু নেই। আমরা এক সাথে রেজলিউসান করিনি ইন দি ইয়ার ১৯৭১? এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এই দম্ভ কেন? আপনি অপোজিসনকে ইগনোর করবেন কেন? তার মানে আপনারা চান নি এই মোশান ইউন্যানিমাসলি আসুক। ওখানে থেয়ে এসেছেন এখানে ধামা ধরবেন কেন? স্যার, আই হোপ দ্যাট ইউ উইল নট ইনসিস্ট অন দিস মোশান বিয়িং রেজড্। ইট ইজ নট এ কোশ্চেন অব প্রেষ্টিজ, ইট ইজ এ কোশ্চেন অব লং—স্ট্যানডিং পলিসি এ্যাণ্ড প্রাকটিস উইথ রিগাড টু দি ফ্রিডোম অব দি প্রেস। ফ্রিডোম অব প্রেস আমরা সবাই চাই। লেট আস সিট টোগেদার। আপনি হাউস এ্যাডজোর্ণ করুন। কনসেনসাস হয়ে একটা ইউন্যানিমাস ড্রাফট্ রেজলিউসান আমরা আনতে পারি। তাই আমি লিডার অব দি হাউসের কাছে এ্যাপিল করব, আপনি এটাকে প্রেসটিজ ইস্যু হিসাবে নেবেন না, হাউস এ্যাডজোর্ণ করে একটা ইউন্যানিমাস ড্রাফট্ তৈরী করুন। তা না হলে It will not be possible for us to take part which we want to take part. This cannot be the subject matter of discussion here. I oppose the introduction of this motion in this house.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অপোজিশান লীডার, সাত্তার সাহেব যে পয়েন্ট অব অর্ডার তুলেছেন, আমি তার রুলিং চাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** রুলিং দেব।

**শ্রীজ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি রুলিং দেবার আগে আমি দু' একটি কথা বলতে চাই। প্রথমে আমি যা বুঝেছি, পয়েন্ট অব অর্ডার তুলতে গিয়ে লীডার অব দি অপোজিশান একটা বক্তৃতা দিলেন এবং তিনি যা বললেন সেটা পয়েন্ট অব অর্ডার এর পার্ট কিনা আপনি বলে দেবেন। তিনি বললেন যে কমিউনিষ্ট দেশে সংবাদ পত্রের কোন স্বাধীনতা নেই। যে সব কমিউনিষ্ট দেশের সঙ্গে ভারতের গভীর সম্পর্ক স্থাপন হয়েছে সেখানে সংবাদ পত্রের কোন স্বাধীনতা নেই। পশ্চিমবঙ্গেও কোন স্বাধীনতা নেই কারণ মরীচঝাঁপীতে সেই সময়ে ১৪৪ ধারা ছিল, সেটা ভঙ্গ করে সাংবাদিকরা সেখানে যান ওয়ার্নিং দেওয়া সত্বেও, তখন কেন তাদের সরিয়ে দেওয়া হল, কেন গ্রেপতার করা হল। এটার সঙ্গে ওটার কি সম্পর্ক আছে আমি বুঝলাম না। আবার বললেন যে বিড়লার বাড়ীতে জ্যোতিবাবু গিয়েছিলেন। জ্যোতিবাবু বিড়লার পদলেহন করেন না। আপনারা করতে পারেন, আমাদের করবার কোন দরকার করেনা। আর কোনদিন আমি তাদের বাড়ীতে যাইও নি? এসবের সঙ্গে পয়েনষ্ট অব অর্ডারের কি আছে সেটা আপনি বিবেচনা করে দেখবেন। তারপর বললেন যে উনি সব সংবাদ পত্র পড়েছেন, শুধু সত্যযুগটা পড়েন নি। কালকে প্রেস ক্লাব থেকে আমার কাছে এসেছিলেন, তিনি বোধ হয় সম্পাদক, সত্যযুগে কাজ করেন। সেখানে অস্ত্র-শস্ত্র এ নিয়ে কংগ্রেসের গুণ্ডারা তাদের শাসিয়ে এসেছে যে আমাদের বিরুদ্ধে যদি কোন রকম জিনিস প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে লেখেন তাহলে আপনাদের জীবন শংসয় হয়ে উঠবে। এই জিনিস তারা করেছেন।

( গোলমাল )

এই যে মোশান এখানে রাখা হয়েছে, এখানে ডঃ জয়নাল আবেদিন যে সব কথা বললেন, তার কোন মূল্য নেই। তবুও তিনি বারে বারে বললেন যে, আমরা এক মত হয়ে—আমরা কে? আপনারাতো ২/৩ জন এখানে আছেন। আপনারা কি কংগ্রেস ( আই )-এর হয়ে বলছেন, না কি অন্যান্য অপোজিশান-এর যারা আছেন তাঁদের সকলের হয়ে বলছেন? যদি বলা হয় যে আমরাটা কি ডিফাইন করুন তাহলে পারবেন না যে আমরা মানে কি। আমার কথা হচ্ছে, মোশানটা যা দেখতে পাচ্ছি, ওখানে যে ডিবেট হয়েছে বিহার এ্যাসেম্বলীতে, সেই সব নিয়ে আমরা আলোচনা করছি না। আমরা বিলটা দেখেছি এবং তার অবজেকটিভ দিকটা দেখছি। আমরা কি বলছি? এই বিলটা যারা এনেছেন তারা বলছেন যে এটা রাষ্ট্রপতির কাছে গেছে অনুমোদনের জন্য এবং মনে করা হচ্ছে, যারা এই মোশান এনেছেন, তারা মনে করছেন যে এটার প্রতিফলন আমাদের এখানেও দেখা দেবে। এখানেও সাংবাদিকরা আছেন, এখানেও করেসপনন্টে আছে বিহার সংবাদ পত্রের। কাজেই এই ভাবে যদি বিলটা থাকে এবং যদি অনুমোদিত হয় তাহলে আমরা মনে করছি যে সংবাদিকদের

যেটুকু স্বাধীনতা আছে, শুধু বিহারেই নয়, সমস্ত ভারতবর্ষব্যাপী সেই স্বাধীনতা কেড়ে নেওয়া হচ্ছে কারণ করেসপণ্ডিং সব জায়গাতেই আছে। সে জন্য রাষ্ট্রপতিকে অনুরোধ করা হচ্ছে যে আপনি এটা অনুমোদন করবেন না। কারণ এটা করলে এর প্রতিফলন সমস্ত জায়গায় দেখা দেবে। এটা শুধু বিহারের নিজস্ব ব্যাপার নয়। এটা ঠিক যে যদি বিহারের নিজস্ব ব্যাপার হয়, আমাদের এখানে যদি কোন প্রতিফলন না হয়, আমাদের কোন রকমভাবে যদি এ্যাডভার্সলি এফেক্ট না করে সংবাদ পত্রের কিম্বা সাংবাদিকদের তাহলে সত্যি এই সব জিনিস আলোচনা করা ঠিক নয়। এটা ঠিক কথা।

কিন্তু যেখানে আমরা কনসার্ন সেখানে আমাদের কথা বলতেই হবে। পৃথিবীতে যদি যুদ্ধ ছড়াবার চেষ্টা করা হয় তাহলে আমরা বিধান-সভায় যুদ্ধ সম্বন্ধে আলোচন করতে পারব না! এটা কোনও দিন হয় না কখনো হতে পারে না। সে জন্য আমাদের কথা হচ্ছে যে, আমরা এখানে শুধু আশঙ্কা প্রকাশ করছি। এখানে যে প্রস্তাব আছে তাতে কি বলা হয়েছে? এতে কনডেমনেসন, অমুক তমুক এসমস্ত কোনও ভাষা নেই। এটার মাধ্যমে রাষ্ট্রপতিকে বলা হচ্ছে যে, আপনি এটাতে অনুমোদন দেবেন না কারণ সংবাদপত্রের অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। এ-কথা বলার জন্যই আজকে এপ্রস্তাব এখানে আনা হয়েছে এবং যাঁরা এনেছেন তাঁরা এই উদ্দেশ্যেই এনেছেন এবং খুব পরিস্কার ও সংযত ভাষাতেই এনেছেন। জয়নাল আবেদিন বললেন যে সবাই মিলে এক সঙ্গে প্রস্তাব গ্রহণ করতে পারলে ভাল হ'ত। হ্যাঁ, নিশ্চয়ই খুব ভাল হ'ত আমরা তাই চেয়েছিলাম, আমাদের পরিষদীয় মন্ত্রী কংগ্রেসের দিকের ২/১ জনের সঙ্গে এবিষয়ে কথাও বলেছিলেন, কিন্তু তাঁরা রাজি হ'ননি। যদি এটা এক সঙ্গে করা যেত তাহলে নিশ্চয়ই ভাল হ'ত, খুব ভাল হ'ত, এবং সেটাই আমাদের উদ্দেশ্য ছিল। কিন্তু এক সঙ্গে করায় মুশকিল আছে এবং সেটা আমরা বুঝি। তার কারণ হচ্ছে শ্রীমতী গান্ধী আজকেই বলেছেন 'এসব বোগাস্ আন্দোলন হচ্ছে সংবাদপত্রের স্বাধীনতা নিয়ে'। আপনাদের কারো ক্ষমতা আছে ইন্দিরা গান্ধীর সেই বক্তৃতার পরে আপনার কেউ আমাদের সঙ্গে এক মত হবেন? নেই।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন তার উত্তরে আমার কিছু বক্তব্য আছে। উনি বললেন যে, আমরা বিহারের ব্যাপার নিয়ে এখানে আলোচনা করছি না।

**শ্রীজ্যোতি বসু:** স্যার, উনি কি আবার বলবেন?

**শ্রীআবদুস সাত্তার:** আবার বলছি না। আপনি বললেন, তাই তার উত্তরে বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বললেন, আমরা বিহারের কোন বিল নিয়ে আলোচনা করছি না, সে বিলে প্রেসিডেন্ট যাতে এ্যাসেন্ট না দেন তার জন্য বলছি।

তা আমার এখানে প্রশ্ন হচ্ছে আমাদের এখান থেকে আমরা যখন আমাদের কোনও বিল প্রেসিডেণ্টের কাছে পাঠাই এবং বিহার যদি প্রস্তাব পাশ করে প্রেসিডেণ্টকে বলে যে, মাননীয় প্রেসিডেণ্ট পশ্চিম বাংলার কোনও বিলের প্রতি আপনার সম্মতি দেবেন না, তাহলে কি হবে ?

**শ্রীপণ্ডিত পাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রসঙ্গক্রমে এখানে একটা কথা উঠেছে যে, আমরা নাকি ইউন্যানিমাস প্রস্তাব আনার জন্য কোনও চেষ্টা করিনি। একথাটা সম্পূর্ণ অসত্য। এখানে যাঁরা বিরোধী দলে বসে আছেন তাঁরা যদি তাঁদের ঘরে গিয়ে একটু খোঁজ করেন তাহলেই জানতে পারবেন যে, আমরা এবিষয়ে চেষ্টা করেছি কিনা। ওঁরা যদি ওঁদের নেতাদের একটু জিজ্ঞাসা করে এসে আবার এখানে এ কথা বলেন ( চেষ্টা করা হয়নি ) তাহলে আমরা খুশী হব। যাঁদের সঙ্গে এবিষয়ে কথা বলার দরকার ছিল, আমরা তাঁদের সঙ্গে কথা বলেছি।

**অধ্যক্ষ মহোদয় ঃ** মাননীয় সদস্যগণ, এখানে একটা প্রশ্ন উঠেছে যে, এই যে মোশানটি এসেছে এটা রুলস অনুযায়ী এবং কনসটিটিউসন অনুযায়ী ঠিক আছে কিনা। বিরোধী দলের নেতা মাননীয় সাত্তার সাহেব শাকদার-এর বই থেকে উল্লেখ করে এখানে পড়লেন। আমি সাত্তার সাহেবকে শাকদার-এর বই-এর ৮৯৯ পাতাটি একটু পড়ে শোনাচ্ছি, যে অংশটি উনি পড়েননি।

No question is admissible on a matter which is wholly within the State autonomy or in respect to which State Governments have no concern with the Central Government and are no responsible to it in law or fact. Questions which simply elicit information of statistical nature on a matter of All-India character without touching the policy or administration of a State may be admitted. However, এটা বিশেষ করে বোঝা দরকার However, in certain cases, questions touching the policies of the State administration may be allowed where (i) action is required to be taken on all-India basis though separately by each State administration, (ii) the matter is of all-India Importance or interest, (iii) policies or matters are involved in which the Government of India give grants or advice, and (iv) the State Governments act as agents of the Government of India, though details are left to be worked out by the State Governments as such agents.

এই জন্য শকদারের বই বলছে, যেখানে অল-ইণ্ডিয়া পলিসি থাকে এবং যেখানে বিভিন্ন সঙ্কটের এ্যাফেক্টেড হবার সম্ভাবনা থাকে সেখানে এবিষয়ে আলোচনা করা যায়। আমরা দেখেছি বিহার প্রেস বিলের ওপর সারা ভারতবর্ষে আন্দোলন হচ্ছে, পশ্চিম বাংলায়ও হচ্ছে এবং বিভিন্ন রাজ্য এই আইন আনতে পারে এই জন্য এখানকার বিধানসভার এই অধিকার আছে, এখানে এটা আলোচনা করবার। সে জন্য আমি এটা গ্রহণ করলাম।

**Shri Sachin Sen** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মোশানটা মুভ করতে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ। আমি মোশানটা পড়ে দিচ্ছি। Whereas this Assembly is of the opinion that the Indian Penal Code ( Bihar Amendment) Bill,

(Noise)

(At this stage members of Congress (I) and Congress (S) walked out of the Chamber)

and the Criminral Procedure Law ( Bihar Amendment ) Bill, 1982, would muzzle the limited freedom of the Press and thus would go against the democratic institution evolved through many vicissitudes and long sacrifices in course of National movement ;

And whereas this draconian Bill, if implemented, would not only go against the pressmen in Bihar, but also against the entire community, directly or indirectly associated with the Press, on a national scale ;

And whereas the Bill which is virtually calculated to black out and aims at suppressing news in which the general public is vitally interested ;

And whereas all the democratic-minded people are launching massive movement to prevent the implementation of the Bill ;

This Assembly, therefore, urges upon the Central Government to impress upon the president of India as not to assent this Bill.

[ 4-40—4-50 P. M. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বির্তকিত বিহার প্রেস বিল নিয়ে সারা দেশে আন্দোলন হচ্ছে। সারা দেশের গণতান্ত্রিক মানুষ তাদের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছেন

সেই বিলে কি কি মূল বিষয়বস্তুগুলি ,আছে তা আমি এই হাউসের সামনে উপস্থিত করছি। বিলের নাম হচ্ছে, ভারতীয় দণ্ডবিধি ( বিহার সংশোধন ) এবং ফৌজদারী কার্যবিধি ( বিহার সংশোধন ) বিল ১৯৮২। এতে কি কি আছে দেখুন, এই বিলে বলা হয়েছে, অত্যন্ত অশ্লীল অথবা গালিগালাজ পূর্ণ বা ব্ল্যাকমেল করার উদ্দেশ্য নিয়ে যে কোন সংবাদপত্র, সাময়িকী, বিজ্ঞপ্তি, ছবি ও অন্যান্য নথী ছাপানো অথবা প্রকাশ করা চলবে না। এই বিলে আরোও বলা হয়েছে যে উপরোক্ত পত্র-পত্রিকা ও ছবি প্রদর্শন, বিলি, প্রচার, বিক্রি, ভাড়া, তৈরী রাখা, পাঠানো অথবা উপরের উদ্দেশ্য সম্বন্ধে অবহিত হওয়া বা বিশ্বাস করার কারন থাকা সত্বেও জড়িত বা লেনদেন থেকে মুনাফা অর্জন করলে অথবা ঐ ধরনের কাজে সংযুক্ত থাকলে কিংবা ঐ ধরনের বিষয়বস্তু সম্পর্কে বিজ্ঞাপন দিলে বা অন্যভাবে প্রচার করলে ঐ ধরনের কাজের সঙ্গে যুক্ত সকলকে যে কোন ম্যাজিষ্ট্রেট অভিযুক্ত করতে পারে এবং বিনা জামিনে আটক করতেও পারে।

উপরোক্ত অপরাধে অভিযুক্ত ব্যক্তি অপরাধী সাব্যস্ত হলে তাকে ২ বছর জেল ও জরিমানা অথবা একই সংগে জেল, জরিমানা দেওয়া হবে। আবার, এ অপরাধের পুনরাবৃত্তি ঘটলে অপরাধীকে জরিমানা সমেত ৫ বছরের জন্য জেল দেওয়া হবে। কি সাংঘাতিক। এটা গণতন্ত্রের উপর আক্রমণ নয়? প্রেস বিলের ঘটনা শুধু বিহার কিম্বা বিহার এ্যাসেম্বলীর মধ্যেই সীমাবদ্ধ নয়। কিভাবে এটা পাশ করান হয়েছে এ্যাসেম্বলীতে যখন সমস্ত বিরোধী সদস্যরা আপত্তি জানাতে জানাতে বেরিয়ে গেলেন, সাংবাদিকরা কেউ উপস্থিত নেই, তখন রাত্রি ১২-৫৫/৫৬ মিনিটের সময় এটা পাশ করান হল, এবং বিধান পরিষদ থেকে ৪ মিনিটের মধ্যে এই বিলটা পাশ করা হল। উদ্দেশ্যটা কি? কেউ যাতে সেখানে একটা কার্টুনও ছাপতে না পারে। বিহারে কি ঘটেছে? আমি জানি যেখানে দিনের পর দিন খুন খারাপী, রাহাজানি, দাঙ্গা হাঙ্গামা, হরিজনদের প্রতি অত্যাচার হচ্ছে। যেখানে আইন শৃঙ্খলার এই পরিস্থিতি সেখানে বিহার সরকারের পক্ষে এই ধরণের বিল পাশ করাটা সংগত নয়, কিন্তু তাই হয়েছে। সামগ্রিকভাবে সারা দেশের গণতন্ত্রের উপর আঘাত করা হচ্ছে। সব সংবাদপত্রের সাংবাদিকরা যাতে সমালোচনা না করতে পারে। বিচার না করতে পারে, করলেই গ্রেপ্তার করা হবে, দোষী সাব্যস্ত হলে ২ বছরের জেল দেওয়া হবে, আবার যদি পুনরাবৃত্তি করা হয় তাহলে ৫ বছরের জন্য জেল হবে। কি সাংঘাতিক! এটাকে ধামাচাপা দেবার চেষ্টা হচ্ছে, এবং তারই বিরুদ্ধে আন্দোলন চলছে। বিহারের বিভিন্ন সংবাদপত্রের সাংবাদিকদের উপর আক্রমণ হচ্ছে, লাঠিচার্জ থেকে আরম্ভ করে ব্যাপকভাবে অত্যাচার হচ্ছে। তাই গণতান্ত্রিক মানুষের সমস্ত ট্রেড ইউনিয়ন থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় এর বিরুদ্ধে আওয়াজ উঠেছে এবং এর বিরুদ্ধে জনমত সংগ্রহ হচ্ছে। সারা দেশের মানুষ এর বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছে।

পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ বিভিন্ন গণ-সংগঠন এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে এই জন্য যে, গণতন্ত্রের উপর একটা জঘন্য আক্রমণ হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের সম্পর্কে আগামীকাল অবশ্য সাংবাদিকদের তরফ থেকে ধর্মঘটের আহ্বান জানানো হয়েছে। এই আক্রমণ শুধু সাংবাদিক কিম্বা সংবাদপত্রের মধ্যে সীমাবদ্ধ নয়, সারা ভারতের গণতান্ত্রিক মানুষের যে অধিকার তার উপর আক্রমণ হচ্ছে। কাজেই আজকে আমরা বিহার প্রেস বিলের বিরুদ্ধে যে প্রস্তাব এই হাউসে উপস্থিত করেছি, আমি আশা করব সেটা সর্বসম্মতিক্রমে গ্রহণ করা হবে এবং বিহার প্রেস বিলের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীদেব প্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিহারে সংবাদপত্রের কণ্ঠরোধ করার জন্য বিহার বিধানসভায় যে বিল আনা হয়েছে সেই বিল যাতে প্রেসিডেন্টের অনুমোদন না পায় তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানিয়ে প্রস্তাব উথাপিত হয়েছে। আমি সর্বাগ্রে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি আজকে সংবাদপত্রের কণ্ঠরোধ করার জন্য আলোচ্য বিলকে সংবাদপত্রের স্বাধীনত উপর এক নগ্ন ফ্যাসিষ্ট আক্রমণ বললেও অত্যুক্তি হবে না।

[ 4-50—5-00 P.M. ]

আজকে এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে অন্যত্র প্রাসঙ্গিক ভাবে এই বিহ প্রেস বিলের বিরুদ্ধে গত ২১ আগষ্ট বিহারের সংগ্রামী সাংবাদিক বন্ধুরা তা অত্যন্ত ন্যায়সঙ্গত ভাবে এর প্রতিবাদ জানিয়ে ছিল; তাদের শান্তিপূর্ণ মিছিলের উ বিহার সরকারের পুলিশ যে বর্বরচিত আক্রমণ করেছিল তাকে নিন্দা জানাবার ভা আমার নেই। আজকে এই যে সংবাদপত্রের স্বাধীনতার উপর আক্রমণে উদ্যত বিহ প্রেস বিল এই সম্পর্কে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সমস্ত গণতন্ত্রপ্রিয় স্বাধীনকা মানুষ অত্যন্ত উদ্বিগ্ন। আমি মনে করি এই বিহার প্রেস বিল সম্পর্কে বিচ্ছিন্ন ভা চিন্তা করলে বোধ হয় আমরা সমস্যাটাকে লঘু করে দেখবো। আজকে ভারতব কেন্দ্রীয় সরকারই কি আর রাজ্য সরকারই কি সে যাই হোক না কেন তারা যে ভা একটার পর একটা কালা-কানুন জারী করে গণতন্ত্রকে হত্যা করার জন্য প্রচে চালাচ্ছে, বিহার প্রেস বিল তার থেকে কিছু বিচ্ছিন্ন পদক্ষেপ নয়। 'এসমা' থে সুরু করে যেভাবে একের পর এক কালা-কানুন গুলি জারি হচ্ছে, আজকে গোটা দে যে ভাবে অডিনেন্স রাজ চালু করা হচ্ছে, যে ভাবে প্রসাশনের হাতে ক্ষমতা কুক্ষিগ করা হচ্ছে, কেন্দ্রীভূত করা হচ্ছে, যেভাবে বিচার বিভাগের আপেক্ষিক স্বাতন্ত্রকে খ করে তাকে সরকারী প্রশাসন যন্ত্রের আজ্ঞাবহতে পর্যবসিত করা হচ্ছে, যে ভাবে আই

সভা গুলির সীমিত গণতান্ত্রিক অধিকার টুকু পর্যন্ত খর্ব করার প্রচেষ্টা চলেছে সংবিধান প্রদত্ত মৌলিক অধিকার গুলোকে দিনের পর দিন যেরকম নগ্নভাবে পদদলিত করা হচ্ছে, বিহার প্রেস বিল সেই সামগ্রিক ফ্যাসিবাদী আক্রমণেরই একটা অন্যতম পদক্ষেপ। সুতরাং এটাকে বিচ্ছিন্ন করে দেখার কোন কারণ নেই। আমরা দেখছি ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে আসার পর তাদের এই ফ্যাসিবাদী আক্রমণের ট্যাকটিস পরিবর্তন করেছে মাত্র। অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা দেখছি যে কোন প্রশাসনিক নির্দেশের মাধ্যমে ক্ষমতা কেন্দ্রীকরণের দিকে তারা এগিয়ে যাচ্ছে। বহু কালা কানুন সরাসরি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে না এনে রাজ্য সরকার গুলির মাধ্যমে—উইথ দি কনসেন্ট অফ সেন্ট্রাল গর্ভমেন্ট—জনসাধারণের উপর চাপিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। বিহার প্রেস বিল তার একটা অংশ বিশেষ। ইন্দিরা গান্ধী সেই কৌশলটি গোপন রাখতে পারেন নি। গত কাল ১লা সেপ্টেম্বর ইন্দিরা গান্ধী উত্তরপ্রদেশে সঞ্জয়গান্ধী স্মারক হাসপাতাল উদ্বোধন করলেন।

সাংবাদিকদের গণতান্ত্রিক ও ন্যায় সঙ্গত আন্দোলনের উপর ইন্দিরা গান্ধী যে বক্তব্য রেখেছেন তার মধ্যে তাঁর এই আন্দোলনের প্রতি দৃষ্টিভঙ্গী কি তা প্রতিফলিত হয়ে উঠেছে। ইন্দিরা গান্ধীর এই বক্তব্যকে নিন্দা করার কোন ভাষা আমাদের নেই। মুখ্যমন্ত্রী একটু আগে বলেছেন যে শ্রীমতী গান্ধী সারা দেশব্যাপী সাংবাদিকদের এই আন্দোলনকে একটা বোগাস আন্দোলন বলে উল্লেখ করেছেন। আমি এই প্রসঙ্গে আরও বলব, এমনকি শ্রীমতী গান্ধী সাংবাদিক বন্ধুদের এই আন্দোলনকে বা এই প্রেস ধর্মঘট যা বিভিন্ন জায়গায় হতে চলেছে তা মোকাবিলা করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করার হুমকী পর্য্যন্ত দিয়েছেন। সাংবাদিকদের শান্তিপূর্ণ মিছিলের উপর যে বর্বরোচিত আক্রমণ করা হয়েছে তারজন্য তাঁর বিন্দুমাত্র লজ্জা বা দ্বিধা নেই। তিনি ঔদ্ধত্যের সাথে বলেছেন যে বিরোধীরা যখন ক্ষমতায় আসীন ছিলেন তখন লাঠি নাকি তাঁদেরও খেতে হয়েছিল। সুতরাং ইন্দিরা গান্ধীর বক্তব্যে কার কণ্ঠস্বর প্রতিধ্বনিত হচ্ছে—এ কি হিটলার বা মুশোলিনীর কণ্ঠস্বর নয়—তা সহজেই অনুমেয়। অবশ্য জরুরী অবস্থা প্রবর্তনকারিনী ইন্দিরা গান্ধীর কাছ থেকে এর থেকে ভাল কিছু আশা করা যায় না। সাংবাদিকদের আন্দোলনকে কেন্দ্র করে তাঁর এই নির্লজ্জ উক্তির জবাব ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ নিশ্চয়ই দেবেন। ভারতবর্ষের সাংবাদিক বন্ধুরা এর উপযুক্ত জবাব দেবেন। এই বিল প্রসঙ্গে আমার আর একটা কথা হচ্ছে যে, সাংবাদিকদের উপর আজকের এই আক্রমণ নূতন কোন ঘটনা নয়, বিহার প্রেস বিল শুধু একমাত্র আকস্মিক ঘটনা নয়, ইতিমধ্যে তামিলনাড়ু, উড়িষ্যা শুধু এই ধরণের বিল এনেছেন তাই নয়, আমরা দেখতে পাচ্ছি যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে রাজ্যে সাংবাদিকদের কণ্ঠরোধ করার জন্য শাসকদলের তরফ থেকে এ

ধরণের আক্রমণ নেমে এসেছে। সাংবাদিকদের উপর নানা রকম হুমকি এমন কি দৈহিক নির্যাতনের ঘটনাও কোন বিরল ঘটনা নয়। আপনারা জানেন, কিছু দিন আগে উড়িষ্যায় সেখানকার কংগ্রেসী মন্ত্রী, কংগ্রেসী নেতাদের দুর্নীতির বিরুদ্ধে কিছু তথ্যপূর্ণ সংবাদ সংবাদপত্রে প্রকাশ করার কারণে সেই বিশেষ সাংবাদিকের স্ত্রীকে ধর্ষিতা হতে হয়, উপরন্তু সেই সাংবাদিক বন্ধুর জীবন নিয়েও টানাটানি পড়ে গিয়েছিল। উড়িষ্যাতে সাংবাদিকদের স্বাধীনতার এই তো হল অবস্থা। তাই অমরা দেখতে পাচ্ছি সংবাদপত্রের স্বাধীনতার উপর সর্বাত্মক ভাবে একটা আক্রমণ নেমে এসেছে। যারফলে গণতন্ত্রকে রক্ষা করাটাই এখন একটা মারাত্মক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমি এই প্রসঙ্গে অত্যন্ত বেদনার সঙ্গে জানাচ্ছি যে সংবাদপত্রের কণ্ঠরোধ করবার জন্য আজকে শুধুমাত্র পুঁজিপতি বলে চিহ্নিত ইন্দিরা কংগ্রেসীরাই চেষ্টা করছেন তা নয়।

[ 5-00—5-10 P.M. ]

অত্যন্ত দুঃখের সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষ প্রত্যক্ষ করছে যে সি. পি. এম-এর নেতৃত্বে বামফ্রন্ট সরকারও এই সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করেছেন। কংগ্রেস সরকারের মত সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করতে তাঁদেরও এতটুকু কুণ্ঠাবোধ হয় নি। সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপের জলন্ত দৃষ্টান্ত মরিচঝাঁপির ঘটনা। বামফ্রন্ট সরকারের নির্দেশে সেদিন সাংবাদিকদের সেখানে প্রবেশ করতে দেওয়া হয়নি। এটা অত্যন্ত লজ্জার কথা। এছাড়া আমরা জানি সংবাদপত্রের স্বাধীনতা বলতে সংবাদ সরবরাহের স্বাধীনতাও বোঝায়। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এ ব্যাপারেও নিয়ন্ত্রণ আরোগ করা হচ্ছে। সম্প্রতি হোম ডিপার্টমেণ্টের এক নির্দেশে স্থির হয়েছে যে প্রেসের লোকদের কোন রিপোর্ট আই. জি. ছাড়া লোয়ার র‍্যাংকের অফিসাররা প্রেসকে দিতে পারবে না। এইগুলি কি সংবাদ সরবরাহের ক্ষেত্রে নিয়ন্ত্রণ আরোপ করা হচ্ছে না। গত ১৯৭৮ সালে বন্যার সময়ে প্রেস রিলিজ দিয়ে সরকার পক্ষ থেকে সংবাদ সরবরাহের ক্ষেত্রে নিয়ন্ত্রণ আরোপ করা হয়নি কি? বিদ্যুৎ সমস্যা, বিদ্যুৎ সংকট, বিদ্যুৎ ঘাটতির ক্ষেত্রে সম্প্রতি সারকুলার এনে এ সম্পর্কে সংবাদ প্রকাশে নিয়ন্ত্রণ আরোপ করে প্রকারন্তরে সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করা হচ্ছে না কি? কিছুদিন আগে কাগজে দেখলাম যে ত্রিপুরায় জনৈক সাংবাদিক তাদের সরকারের সমালোচনা করে কিছু লিখেছিলেন বলে সি. পি. এমের নেতৃত্বে সেখানে সেই সাংবাদিককে প্রাণনাশের হুমকি দেওয়া হয়েছিল। এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে সাংবাদিকরা ত্রিপুরার মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্তীর কাছে ডেপুটেশান দেয়। পরিশেষে আরেকটি কথা বলি যে এই সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ আমাদের দেশে নতুন কিছু ঘটনা নয়, দীর্ঘদিন ধরে সাংবাদপত্রের কণ্ঠরোধ করার চেষ্টা করা হচ্ছে। দেশে

একচেটিয়া পুঁজিপতি শ্রেণীর স্বার্থে দেশের গণতান্ত্রিক আন্দোলনের বিশেষ করে বৈপ্লবিক আন্দোলনের পরিপূরক যে সমস্ত ঘটনা ও তা যাতে সংবাদপত্রে প্রকাশিত না হতে পারে তারজন্যই তার কণ্ঠরোধ করার চেষ্টা হচ্ছে। তার ভূরিভূরি নজির তুলে ধরতে পারি। প্রতিদিন বিশেষ করে বৈপ্লবিক রাজনীতি, বৈপ্লবিক আন্দোলনকে কণ্ঠরোধ করার যে প্রচেষ্টা চলছে এরদ্বারাই এটাই প্রতিফলিত হয় যে সংবাদপত্রের স্বাধীন মত প্রকাশে কোন স্বাধীনতা ভবিষ্যতে আর রাখা হবে না। আজকে অত্যন্ত আনন্দের সঙ্গে একথা বলছি যে পশ্চিমবাংলা, বিহার তথা সমস্ত ভারতবর্ষের সাংবাদিক বন্ধুরা সংবাদপত্রের স্বাধীনতার উপর আক্রমণের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছেন।

এবং আমরা তার জন্য সাংবাদিক বন্ধুদের সংগ্রামী অভিনন্দন জানাই। আজকে সাংবাদিক বন্ধুদের কাছ থেকে এটা আশা করবো সরকারের সংবাদপত্রের স্বাধীনতার আক্রমণের বিরুদ্ধে যেমন তাঁরা সংগ্রামের দিকে এগিয়ে চলেছেন, তেমনি সঙ্গে সঙ্গে একচেটিয়া মালিকদের যে আক্রমণ সাংবাদিকদের স্বাধীন মত প্রকাশ করার ব্যাপারে বাধার সৃষ্টি করছে সেখানেও তাঁদের সংগ্রাম করতে হবে। অর্থাৎ এথিক্স অফ জার্নালিজম এবং তার যে নীতি তাকে আরও পরিস্ফুট করুন। এই প্রসঙ্গে বলবো বৃটিশ সাম্রাজ্যবাদের সময় আমাদের পরাধীন দেশে তাদের সে রক্ত চক্ষু সাংবাদিকদের উপর নেবে এসেছিল সেদিন কোন সাংবাদিক তার কাছে নতি স্বীকার করেন নি। সেদিন চাকরীর মায়া না করে সমস্ত রকম থ্রেটিং-এর বিরুদ্ধে সাহসের সাথে দাঁড়িয়ে এথিকস অফ জার্ণালিজম এর ঝাণ্ডাটিকে তাঁরা উর্দ্ধে তুলে ধরেছিলেন। আজকে আমরা আশা করবো সাংবাদিক বন্ধুরা সেই এথিক্স অফ জার্ণালিজমের সেই উচ্চমান ও তার ধারাবাহিকতা বজায় রাখবেন। আজকে তাই এই প্রশ্নে জাতীয় প্রতিবাদকে জাতীয় প্রতিরোধে রূপান্তরিত করতে হবে। এই আক্রমণ শুধু সাংবাদিকদের উপর নয়, এই আক্রমণ সারা দেশের গণতন্ত্রের উপর। সেজন্য আজকে সমস্ত জনসাধারণকে এগিয়ে আসতে হবে। এই কালা-কানুনের বিরুদ্ধে সমস্ত স্বাধীনতাকামী গণতন্ত্র প্রিয় মানুষকে সংঘবদ্ধভাবে এগিয়ে আসতে হবে সাংবাদিকদের এই ন্যায় সঙ্গত দাবীর পেছনে। এজন্য সারা দেশে ঐক্যবদ্ধ আন্দোলন কবা দরকার। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীরাম চ্যাটার্জী :** স্যার, এই বিলের বিরোধিতা করতে গিয়ে এ কথাই বলতে হয় যে ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলেই ডরায়। আমরা ইন্দিরা গান্ধীকে চিনি এবং জানি। এটা শুধু সংবাদপত্রের উপর নয়, এর দ্বারা সারা ভারতের উপর একটা ট্রায়াল নেওয়া হচ্ছে যাতে এটা সারা দেশে নিয়ে আসা যায়। এটাই প্রথম

পদক্ষেপ ইন্দিরা গান্ধীর এমারজেন্সির পর। অর্থাৎ তাঁর মাথায় আবার বদ মতলব ঢুকেছে। এই ভাবে বণিকের মানদণ্ড দেখা দিল রাজদণ্ড রূপে। যতক্ষণ না তাঁর বড় ছেলেকে বসান যাচ্ছে ততক্ষণ পর্যন্ত এ জিনিষ চলবে এবং গণতান্ত্রিক মুভমেণ্ট খতম করার চেষ্টা করা হবে। কংগ্রেসীদের কোন মুস্কিল নেই, তারা তো

[ 5-10-5-20 P. M. ]

ঠিকই আছে, কখনও বিবির দলে চলে গেলেন, কখনও তাঁর জায়গায় কে এল চট করে সেখানে চলে গেলেন। কিন্তু আমাদের মুস্কিল আছে, আমরা জনসাধারণের সঙ্গে রয়েছি, ভারতবর্ষের বেশীর ভাগ মানুষ আমাদের সঙ্গে রয়েছে। আমরা গোটা ভারতবর্ষকে এক দেখি, তাই বিহারের উপর যে আঘাত এসেছে সেটা গোটা ভারতবর্ষের উপর আঘাত। তাই বিহারের সাংবাদিকদের উপর যে আঘাত এসেছে সেই আঘাতের বিরুদ্ধে প্রতিটি বঙ্গবাসী গর্জে উঠবে। আমরা মনে করি শোষিত মানুষের দুর্গ হচ্ছে এই পশ্চিমবঙ্গ, সর্বহারা মানুষের দুর্গ হচ্ছে এই পশ্চিমবঙ্গ। ধনীর বিরুদ্ধে গরীবের যে লড়াই তার দুর্গ হচ্ছে এই পশ্চিমবঙ্গ। তাই বিহারের সাংবাদিকদের বলব পশ্চিমবঙ্গের মানুষ বিহারের সাথে আছে, কোন ভয় নাই, যা কিছু অন্যায়, যা কিছু অসাম্য তার বিরুদ্ধে আমরা আছি। এটাই আমাদের বামফন্ট সরকারের কথা। আমরা পশ্চিমবঙ্গের বেশীর ভাগ মানুষকে রিপ্রেজেণ্ট করি, পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষ আজ বিহারের সাংবাদিকদের পাশে আছে, তাই বিহারে যে বিল এসেছে তার বিরুদ্ধে প্রতিটি বঙ্গবাসী সোচ্চার। ইন্দিরা গান্ধীর মূল টার্গেট কি—তাঁর মূল টার্গেট হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার। সেজন্য আমাদের ভুল হয়েছিল, আমাদের পরিষদীয় মন্ত্রী ওদের সঙ্গে কথা বলে ইউনানিমাস ডিসিসান নিতে গিয়ে তিনি ভুল করেছিলেন। ওঁনার বোঝা উচিত ওরা কি চীজ। ইউনানিমাস ডিসিসান নিতে পারে এমন সাধ্য ওদের নেই। যদি ওরা নেত্রীর বিরুদ্ধে একটা কথা বলে তাহলে ওদের চাকরি চলে যাবে। সেজন্য আবার বলছি ঐ যে বিল বিহার এনেছে সেই বিলের পুরোপুরি বিরোধিতা করছে পশ্চিচমবঙ্গ সরকার এবং পশ্চিমবঙ্গের জনগণ এবং বিহারের সাংবাদিকদের পাশে আমরা আছি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের বক্তব্য শুনলাম যারা এতক্ষণ ধরে গণতন্ত্রের জন্য গলা ফাটালেন। বিহারের প্রেস বিলটাকে কোন রকম একটা বিচ্ছিন্ন ঘটনা বলে দেখতে পচ্ছি না, আমরা মনে করি ৩১ শে জুলাই, ১৯৮২ তারিখে বিহার সংশোধনী বিলের ২৯২ ধারা যেটাকে সংশোধন করে ২৯২-এ করা হল এবং ফৌজদারী বিধি ৪৫৫ ধারা যে সংশোধন করা হল তার মধ্যে

দিয়ে আগামী দিনে ভারতবর্ষের সংবাদপত্রের যে কণ্ঠরোধ করা হবে তারই প্রচ্ছন্ন ইঙ্গিত রয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর স্বৈরতান্ত্রিক যে চরিত্র তার বিরুদ্ধে বলার জন্য ১৮৫ ধারায় যে মোশান আনা হয়েছে তাতে বলা হয়েছে—This Assembly, therefore, Urges upon the Central Government to impress upon the president of India as not to assent to this Bill. এবং তাতে কংগ্রেসীরা স্বাধিকারের প্রশ্ন তুলে এই হাউসকে বয়কট করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের পুরাতন যুগের কথা আপনার নিশ্চয়ই স্মরণে আছে বিশেষ করে পশ্চিমবঙ্গের সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনে সংবাদপত্রের যে গৌরবময় ভূমিকা ছিল সেকথা উল্লেখ না করে পারি না। আমরা দেখেছি গোটা ভারতবর্ষ জুড়ে সংবাদপত্রের উল্লেখযোগ্য ভূমিকা ছিল বলে মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী আনতুলের সিমেণ্ট কেলেঙ্কারী, অন্ধ্র প্রদেশের গুন্তুরাওর সিমেণ্ট এবং কাঠের কেলেঙ্কারী, আনজাইয়ার জমির কেলেঙ্কারী—জমি বিক্রির যে কারচুপি, হরিয়ানার আবাসন কেলেঙ্কারী, উত্তর প্রদেশের হরিজন নির্যাতন, বিহারের বন্দীদের চক্ষু নষ্ট করে দেওয়া এই সমস্ত ঘটনাগুলি সংবাদপত্র প্রকাশ করেছিলেন। তাই তো আমরা সংবাদপত্র মারফৎ দেশের মানুষ এই সমস্ত ঘটনা জানতে পেরেছি। শ্রীমতী ইন্দিরা গান্ধীর আজকে প্রথমে বিহারকে দিয়ে তারপর গোটা ভারতবর্ষের একটার পর একটা কংগ্রেস শাসিত প্রদেশকে দিয়ে এই প্রেস বিল পাশ করিয়ে নেওয়ার অভিসন্ধি করছেন, ইন্দিরা গান্ধীর ইঙ্গিত ছাড়া জগন্নাথ মিশ্রের সাধ্য কি এ বিল বিধান সভায় পাশ করান।

গত ৩১শে জুলাই মাত্র ৪ মিনিটের মধ্যে বিহার বিধান পরিষদে বিল পাশ রিয়ে নিলেন সমস্ত বিরোধীদলকে তুচ্ছ জ্ঞান করে। শুধু তাই নয়, রাঁচি এবং টনায় সাংবাদিকদের শান্তিপূর্ণ মিছিলের উপর লাঠিচার্জ করা হল। ইন্দিরা ন্ধী আমেথিতে হাসপাতাল উদ্বোধন করতে গিয়ে সাংবাদিকদের এই আন্দোলনকে বাগাস্" আখ্যা দিয়েছেন। আজকে আমাদের এখানে বিরোধীপক্ষ যে সভাকক্ষ াগ করে চলে গেলেন সে সম্বন্ধে মুখ্যমন্ত্রী বলেছেন, ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে বার সাহস এঁদের নেই। স্যার, আজকে আবার আমাদের স্মরণ করিয়ে দিচ্ছে রী অবস্থার সেই অন্ধকারময় দিনগুলির কথা। গত সোমবার এই কোলকাতায় বাদিকরা যে বিক্ষোভ মিছিল বার করেছিলেন তখন দেখেছি তাঁদের পাশে দাঁড়িয়ে-লেন কোলকাতার হাজার হাজার মানুষ। আজকে মাননীয় সদস্য শচীনবাবু যে স্তাব পাশ করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং এটা আমরা পশ্চিম-লার বিধানসভা থেকে রাষ্ট্রপতির কাছে পাঠাতে চাই। অবশ্য জানি রাষ্ট্রপতি াদের কথায় কর্ণপাত করবেন না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি

আমাদের পার্টির পক্ষ থেকে এই প্রস্তাবকে সমর্থন করছি। সাংবাদিকদের উপরে যে হামলা হল এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী তাঁদের এই আন্দোলন সম্পর্কে যে কথা আমেথীতে বলেছেন তার দ্বারা একথা আর একবার প্রমাণিত হল যে, তিনি ভারতবর্ষে অপ্রত্যক্ষভাবে জরুরী অবস্থা চালু করেছেন এবং তারই প্রথম পদক্ষেপ হিসেবে আমরা দেখছি বিহার প্রেস বিল। আজকে যদি বিহারে এই জিনিস চালু করতে পারেন এবং সফল হন, তারপর অন্যান্য স্টেটেও এগুলি পাশ করাবেন। কাজেই এখন থেকেই তাঁকে বাধা দেওয়া দরকার এবং সেই জিনিসই আমরা সুরু করেছি। একথা বলে শচীনবাবুর প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসতীশ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শচীনবাবু যে প্রস্তাব হাউসের সামনে তুলেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, আমরা যাঁরা রাজনীতির সঙ্গে জড়িত আছি আমরা জানি ধনিক শ্রেণী যখন সঙ্কটে পড়েন তখন গণতান্ত্রিক ব্যবস্থা যেটা তাঁরা সৃষ্টি করেছিলেন সেটা ওই সঙ্কটের সময় ভেঙ্গে দেন এবং জনসাধারণের কাছ থেকে সেগুলো কেড়ে নেন। পৃথিবীর বিভিন্ন দেশে এই উদাহরণ আমরা দেখেছি এবং আমাদের ভারতবর্ষ তার থেকে ব্যতিক্রম নয়। আজকে ইন্দিরা গান্ধী তথা কেন্দ্রীয় সরকার দেশ চালাতে গিয়ে যে সঙ্কটের মধ্যে পড়েছেন সেই সঙ্কট চলতে থাকলে ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষের অধিকার রক্ষা করবার জন্য যে আন্দোলন আগামী দিনে সমস্ত ভারতবর্ষ জুড়ে গড়ে উঠবে সমস্ত স্তরের মানুষের পক্ষ থেকে তাকে সুচতুরভাবে দমন করবার জন্য এই বিহার সংবাদপত্র নিয়ন্ত্রণ বিলের ব্যবস্থা করেছেন। তবে তাঁদের একটা কথা মনে রাখা দরকার পেন ইজ মাইটিয়ার দ্যান সোর্ড। অর্থাৎ মানুষের উপযুক্ত লেখনী তরবারির চেয়ে শক্তিশালী। লেখনী যে শক্তিশালী সেটা আমরা আমাদের দেশে স্বাধীনতা সংগ্রামের সময় প্রত্যক্ষ করেছি। তৎকালীন বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে দেশের নেতারা যে উদাত্ত আহ্বান জানিয়েছিলেন ইংরেজের বিরুদ্ধে তাতে দেশের মানুষ ঐক্যবদ্ধভাবে আন্দোলন করত। সংবাদপত্রে যখন এগুলি বেরুত তখন দেশের মানুষের ঘৃণা ইংরেজের উপর চারিদিক থেকে বৃদ্ধি পেত।

[ 5-20—5-30 P.M. ]

সেই সংবাদপত্রের যে ভূমিকা সেই ভূমিকা লক্ষনীয়। আজ ভারতবর্ষের স্বাধীনতা হবার পর তার গুরুত্ব একটুও কমে যায় নি। আজকে কংগ্রেসের অপশাসন ভারতবর্ষের জনজীবনকে চরিদিক থেকে বিপর্যস্ত করে চলেছে। দেশের মানুষ আজকে আরও গরীব হয়েছে। গরীব মানুষ আজকে বাঁচার তাগিদে মেহনতী মানুষ, মধ্যবিত্ত মানুষ, বুদ্ধিজীবী মানুষ নিজেদের অধিকার প্রতিষ্ঠার জন্য বিভিন্ন স্তরে দাঁড়িয়ে লড়াই করছে। তাই

আজকে আমরা প্রত্যক্ষ করছি শাসকশ্রেণী ক্ষমতায় আসার পর ই এস এম এ, এন. এ এস. এ চালু করেছে। আমরা আরও লক্ষ্য করেছি বিভিন্ন রাজ্য সরকার যেগুলি কংগ্রেসের নিয়ন্ত্রণে আছে, সেখানে দমনমূলক আইন পাশ হয়েছে। বিহারে এসেছে সংবাদপত্র নিয়ন্ত্রণ বিল, সংবাদপত্রের স্বাধীনতার কণ্ঠরোধ করার যে বিল, এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে আপনার মাধ্যমে আমি পরিষ্কার ভাবে বলতে চাই যে আমরা বিহারের এই বিল পড়েছি। সেই বিলের মধ্যে যা আছে তাতে কি দাঁড়িয়েছে? অতীতে যারা এই সংবিধান রচনা করেছিলেন সংবিধানের ১৪ অনুচ্ছেদেতে যেখানে ব্যক্তি স্বাধীনতা, গোষ্ঠী স্বাধীনতা, বাক স্বাধীনতার কথা উল্লেখ করা হয়েছে, বিহারের বর্তমান প্রেস বিলের দ্বারা সংবাদপত্রের ব্যক্তি ও গোষ্ঠির সেই স্বাধীনতাকে কেড়ে নেওয়া হয়েছে। আজকে ভারতের যে সংবিধানের ১৯১ ধারাতে সংবাদপত্রের যে স্বাধীনতা সুরক্ষিত ছিল বিহারের প্রেস বিলের দ্বারা তাকে নিয়ন্ত্রণের মাধ্যমে, সেই স্বাধীনতাকে কেড়ে নেওয়া হয়েছে। শুধু তাই নয়, সেখানে নূতন দমনমূলক আইন, ভারতীয় দণ্ডবিধি আইনের ২৯২ ধারা, ১৫২ ধারা, ১৫৩ (ক) ধারাকে নূতনভাবে বিহারের সংবাদপত্র নিয়ন্ত্রণ আইনের মধ্যে সংযোজন করা হয়েছে। আজকে যদি সেই বিল পড়েন তাহলে দেখবেন যে, সেখানে বলা হয়েছে যে বিহার প্রশাসনের কোন ম্যাজিষ্ট্রেট, কোন পুলিশ প্রশাসনের চিন্তায় যদি কোন ধারণা আসে যে কোন সংবাদপত্র প্রশাসনের প্রতি বিরূপ সমালোচনা করেছেন, প্রশাসনের প্রতি কটূক্তি করেছেন, প্রশাসনের মর্যাদা হানি হয়েছে, তাহলে সেই সংবাদপত্র শুধু নয় যারা পাঠক পাঠিকা, এমন কি সাধারণ সংবাদপত্র যারা বিক্রি করেন সেই হকারকে পর্যন্ত গ্রেপ্তার করার অধিকার এই বিলে সংযোজন করা হয়েছে। এর দ্বারা কি প্রমাণ করে? আমাদের দেশকে ইন্দিরা গান্ধী এবং জগন্নাথ মিশ্রের সরকার কোন পথে নিয়ে যেতে চাইছেন। আপনার খেয়াল আছে, আজকে পৃথিবীর সবচেয়ে সাম্রাজ্যবাদী শক্তিশালী দেশ মার্কিন যুক্তরাষ্ট্রের ভূতপূর্ব রাষ্ট্রপতি নিকসনকে গদি থেকে চলে যেতে হোল একজন সাংবাদিকের রিপোর্টের ভিত্তিতে। জ্যাক এ্যাণ্ডারসন নিকসনের বিরুদ্ধে যে দুর্নীতির সংবাদ প্রচার করেছিলেন, সেই দুর্নীতির জন্য নিকসনকে চলে যেতে হয়েছিল রাষ্ট্রপতির পদ থেকে, পদত্যাগ করতে হয়েছিল। ঠিক তেমনই ইংল্যাণ্ডে আমরা দেখেছি অতীতের যে প্রতিরক্ষা মন্ত্রী প্রফুমা হাউস অব কমন্সে সত্যকে গোপন করার বিরুদ্ধে সংবাদপত্রে সংবাদ বেরিয়েছিল যে প্রফুমা ব্যভিচারে লিপ্ত এবং সেই খবর যখন তৎকালীন বৃটিশ প্রধান মন্ত্রী অস্বীকার করেছিলেন প্রফুমার বুদ্ধিতে—সেই প্রফুমাকেও পদত্যাগ করতে হোল। এবং ইংল্যাণ্ডের প্রধানমন্ত্রীকে কমন্সভায় দাঁড়িয়ে সংবাদপত্রের কাছে এবং সদস্যদের কাছে ক্ষমা চাইতে হয়েছিল। আমরা সে কথা জানি। পৃথিবীর বিভিন্ন দেশে সংবাদপত্রের যে মর্যাদা ও স্বাধীনতা আছে,

সেই স্বাধীনতার পতাকাকে আমরা আরও ঊর্ধ্বে তুলে ধরেছি। মানুষে জীবনের মূল্যবোধ, কষ্টের কথা বিভিন্ন স্থানে বিভিন্ন দেশে, স্বাধীনত আন্দোলনের কথা, গরীব মানুষের দুঃখের কথা, শ্রমিকদের উপর শোষকদে অত্যাচারের কথা, বুদ্ধিজীবীদের উপর যে অত্যাচার হয় বিভিন্ন সময়ে বিভিন্ন দেশে, সংবাদপত্রের মাধ্যমে দেশের মানুষ সেটা জানতে পারে। তাই আজকে বিহারের সংবাদপত্র নিয়ন্ত্রণের ক্ষেত্রে যে বিল আনা হয়েছে, কোন সভ্য জগতের মানুষ গণতন্ত্র প্রিয় মানুষ এই জিনিষকে সমর্থন করতে পারে না। তাই পশ্চিমবাংলার বিধান সভার যে ঐতিহ্য আছে, আমাদের সংবাদপত্রের প্রতি যে সমর্থন আছে, সাংবাদিক বন্ধুদের যে অধিকার সংবিধানে আছে. যে অধিকার সুরক্ষিত ছিল, এমন কি মাননী অধ্যক্ষ মহাশয় আপনার কাছে আমি তুলে ধরতে চাই, কিছুদিন আগে ইন্দিরা গান্ধী পুত্রবধূ মানেকা গান্ধীর ব্যাপার নিয়ে যখন সুপ্রীম কোর্টে আবেদন করা হয়েছি সংবাদপত্রের বিরুদ্ধে, বর্তমানে যিনি ভারতের প্রধান বিচারপতি চন্দ্রচূড় সেই মামলা বলেছেন সংবাদপত্রের অধিকার আছে, সাংবাদিকদের অধিকার আছে, সেই অধিকা আমাদের সংবিধানে সুরক্ষিত। অতএব আদালত, সংবিধানকে লঙ্ঘন করে সংবাদ পত্রের কণ্ঠরোধ করতে পারে না। সেইজন্য আজকে মাননীয় বন্ধু শ্রীশচীন সে মহাশয় যে প্রস্তাব এই বিধানসভায় পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। শুধু সমর্থন করছি এই বলে নয়, আমরা বিশ্বাস করি, পশ্চিমবাংলায় আজকে মানুষের যে মানুষের যে দুঃখ দুর্দশা আছে, গ্রামে, গঞ্জে, কলে, কারখানায় এখনও শোষকদের হাতে গরীব মানুষ যেভাবে অত্যাচারিত হচ্ছে, সংবাদপত্রের যাঁরা সাংবাদিক নির্ভয়ে তাঁদের সেই গুরু দায়িত্ব তাঁরা পালন করবেন, সাধারণ মানুষের যে বক্তব্য, সাধারণ মানুষের যে দুঃখ বেদনার কাহিনী, সেই কাহিনী যাতে প্রশাসন এবং আমাদের দেশের মানুষের নজরে আসে তার সার্বিক প্রচেষ্টা হওয়া দরকার। তাহলেই আমরা বুঝতে পারব যে কাজের মধ্যে কোথায় আমাদের ত্রুটি বিচ্যুতি আছে। আমরা যদি গণতন্ত্রকে সত্যিকারের বিশ্বাস করি, আমাদের আত্মসমালোচনার মধ্যে দিয়ে, আমাদের সরকারও সেই জিনিষের সংশোধন করতে পারবে। সংবাদপত্রের কণ্ঠরোধের কথা আমরা মনে করি না। আমরা মনে করি সংবাদপত্রের সাংবাদিকদের যে অধিকার আছে আমাদের সমালোচনা করার আমাদের মুখ্যমন্ত্রীও সেই কথা বলেছেন, আমিও সেই কথা দ্বিতীয়বার উল্লেখ করছি। আজকের বিহারে যে প্রেস বিল রাষ্ট্রপতির কাছে অনুমোদনের জন্য পাঠান হয়েছে, আমি মনে করি এটা হচ্ছে একটা কালা কানুন। অতীতে যে কালা কানুনগুলো কেন্দ্রীয় সরকার পাশ করেছেন, সেইগুলোর পরিপূরক আর একটা ব্যবস্থা এবং এটা যদি একবার কার্য্যকর হয় তাহলে সমস্ত ভারতবর্ষে শুধু সাংবাদিকদের স্বাধীনতা নয়, আমরা যারা সংবাদপত্র পড়ি, যাদের সংবাদপত্রের

সঙ্গে অর্থ নৈতিক জীবন জড়িত, প্রত্যেকেই আমরা আমাদের অধিকারকে হারাব। সেইজন্য আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথাটা পরিষ্কারভাবে কেন্দ্রীয় সরকারের কাছে বলতে চাই—আজকে সাত্তার সাহেব বিরোধীদলের নেতা তিনি আইনজীবী হয়ে কি করে, তাঁদের দলের হাতে যে সংবিধান রচিত হয়েছে, সেই সংবিধানকে কিভাবে পদদলিত করেছে। বিহারের সংবাদপত্রের কণ্ঠ নিয়ন্ত্রণ যে বিল সেই বিলের মধ্যে যা বলেছে সাত্তার সাহেব সেটা যদি একটু পড়তেন – তাহলে আজকে এইসব কথা বলতেন না। আমি পড়ার কিছুটা সুযোগ পেয়েছি বলেই আপনার কাছে কয়েকটি ধারার কথা তুলে ধরলাম। সর্বশেষ কথা হচ্ছে, কেন আজকে ওরা সংবাদপত্রের বিরুদ্ধে আক্রোশে ফেটে পড়ছে ? মগধ ধাত্রী বলে একটা সংবাদপত্র এবং প্রিণ্টার বলে একটা সংবাদপত্রে জগন্নাথ মিশ্র সরকারের কুকীর্তি এবং তাঁর সরকারের আমলে বিহারের গরীব মানুষের যে অবস্থা তা ফটো আকারে সংবাদ বেরিয়েছিল। যেমন করে আমরা জানি, মহারাষ্ট্রের একজন দুর্নীতি পরায়ণ মুখ্যমন্ত্রী, এতদিন তিনি ছিলেন, সেই আনতুলেকে যে ব্যাপারে অভিযুক্ত করা হোল, তার মধ্যে একজন সাংবাদিকের ভূমিকা, গৌরবজনক ভূমিকা ছিল।

[ 5-30—5-40 P. M. ]

সেইজন্য আমি সাংবাদিক বন্ধুদের বলব, বিহার হোক, কেন্দ্রীয় সরকারই হোক এবং আমাদের রাজ্য সরকার স্তরে যদি আপনারা কোন ত্রুটি বিচ্যুতি, দেশের মানুষের স্বার্থ বিরোধী কাজ দেখেন তাহলে নিশ্চয় সেই সংবাদ প্রকাশ করবেন। সেই অধিকার সংবিধান আপনাদের দিয়েছে। ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ হিসাবে আমি আপনাদের কাছে এই আশা রাখব যে, সংবাদপত্র মানুষের চরিত্রকে নতুন দিকে মোড় ফিরিয়ে দেয়, মানুষের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন ঘটায়—সেই কথা মনে রেখে আপনারা সংবাদ পরিবেশন করবেন। এই কথা বলে মাননীয় বন্ধুবর শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সমর্থন করছি।

**শ্রীকামাক্ষ্যা চরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, বন্ধুবর শচীন সেন যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। বিহার প্রেস বিল সম্পর্কে আমার পূর্ববত্ত। বক্তা এই মাত্র বক্তব্য রাখলেন। কিন্তু এই বিলটি কেবল বিহারের জন্য নয়, কংগ্রেস শাসিত একটির পর একটি রাজ্যে এই রকম বিল এসেছে। এর আগে উড়িষ্যায় এই রকম বিল পাশ হয়েছে, তামিলনাড়ুতে পাশ হয়েছে। কিন্তু বিহার প্রেস বিল তার থেকে আরো কঠোর ভাবে এসেছে। এই বিলে কি আছে ? সাংবাদিক, প্রেস, পাবলিশার, হকার এবং যারা কাগজ কিনবেন তাদের ৬ মাসের জেল, জরিমানা উভয়ই হতে পারে, ৫ বছরের জন্য জেলও হতে পারে। এর

সমর্থনে ইন্দিরা গান্ধী কি বলেছেন ? গতকাল তিনি পরিষ্কার বলেছেন এর যে প্রতিবা হচ্ছে এটা নাকি বোগাস এবং এটার চরিত্র হনন করা হচ্ছে। আসলে এই বিলে পিছনে ইন্দিরা গান্ধীর মদত রয়েছে। সারা ভারতবর্ষের বিভিন্ন কংগ্রেসী রাজ্যে দুর্নীতি, অপদার্থতা, ব্যাভিচার চলেছে তার বিরুদ্ধে বিভিন্ন সংবাদপত্র, সাংবাদিকর যেসব তথ্য প্রকাশ করে দিচ্ছেন, তাকে কিভাবে দমানো যায় সেই চিন্তা করে এই বি এনেছেন। এই বিল ক্রমশঃ দেখা যাবে সারা ভারতবর্ষে ছড়িয়ে গেছে। এই বি আবার আমাদের জরুরী অবস্থার কথা স্মরণ করিয়ে দিচ্ছে এবং অতীতের কালা দিন গুলিকে আবার ফিরিয়ে আনার চেষ্টা করা হচ্ছে। জরুরী অবস্থা জমানার কালে শক্তিকে আবার ফিরিয়ে আনার চেষ্টা করা হচ্ছে। কাজেই এই বিলটির আমর প্রতিবাদ করছি। বিহারের যেসব সাংবাদিক বন্ধু জেলে বন্দী আছেন তাদের মুক্তি দাবী জানাচ্ছি। আগামী ৩ তারিখে সংবাদপত্র যে ধর্মঘটের ডাক দিয়েছে আমর তার প্রতি সমর্থন জানাচ্ছি এবং ১০ তারিখে বিহার বন্ধের যে ডাক দেওয়া হয়েছে আমরা তাকেও সমর্থন করছি। এই বিল যাতে প্রত্যাহৃত হয় এবং রাষ্ট্রপতি যাতে অনুমোদন না দেন তার জন্য আবেদন জানাচ্ছি। এই বলে আমার বক্তব্য শে করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিহার প্রেস বিল সম্পর্কে মাননীয় শচীনবাবু যে মোশান এনেছেন আমি তার পূর্ণ সমর্থন করছি। প্রেস, সংবাদপত্র না হলে আমরা বাঁচতে পারি না, দেশও থাকতে পারে না, এটা সর্বজনবিদিত। আজকে বিহারে এই বিল এসেছে, কাল অন্য প্রদেশে আরো কড়া বিল রচিত হবে। যেখানে যেখানে কংগ্রেস সরকার আছে সেখানে এই রকম বিল রচিত হবে। ইন্দিরা গান্ধী সেই সুযোগ নিয়ে পার্লামেণ্টে এই বিল উত্থাপন করবেন এবং পাশ করবেন— সেটাই আজকে দেখা যাচ্ছে।

বিরোধীপক্ষের কংগ্রেসী বন্ধুরা, তাঁরা আজকে সভাকক্ষ ত্যাগ করে চলে গেলেন এবং এই প্রস্তাবকে সমর্থন জানাতে পারলেন না, তার মানে তাঁরা এটার বিরোধিতা করলেন। আমি তাই বলব, তাঁরা এর মাধ্যমে সাংবাদিকদের পুরো বিরোধিতা করলেন। বিরোধিতা করে তাঁরা যে চলে গেলেন এই চলে যাওয়াটা সাংবাদিকদের প্রতি একটা বিরাট অপমানজনক ব্যাপার বলেই আমি মনে করি। সাংবাদিকরা রাস্তায় নেমে নীরবতার মাধ্যমে এই বিলের প্রতিবাদ করেছেন এবং আজকে আমরাও এই বিধানসভায় দৃপ্ত কণ্ঠে সাংবাদিকদের সমর্থন জানাচ্ছি এবং এই বিল প্রত্যাহারের জন্য এই প্রস্তাব এই সভায় এনেছি এবং রাষ্ট্রপতির কাছে জানাচ্ছি এই বিল তিনি যেন অনুমোদন না করেন কারণ এটা একটা কালা কানুন। আজকে যে ভাবে সংবাদপত্রের

কণ্ঠরোধ করা হচ্ছে এটা যদি চলতে দেওয়া যায় তাহলে আমরা মনে করি দেশকে অন্ধকারের দিকে ঠেলে দেওয়া হবে। আজকে এইভাবে সংবাদপত্রের স্বাধীনতা যদি হরণ করা হয় তাহলে আমি মনে করি দেশের মাঙ্গলিক কোন কাজ হতে পারে না। দেশের মঙ্গলের জন্য যাঁরা চিন্তা করেন আমি আশা করি তাঁরা নিশ্চয় এটা চিন্তা করে দেখবেন। আজকে কংগ্রেসী বন্ধুদের বলি, তাঁরা যদি দেশের মঙ্গল করতে চান তাহলে তাঁদেরও কিন্তু সংবাদপত্রকে হাতিয়ার করতে হবে। পশ্চিমবঙ্গে তাঁদের বিরোধী সরকার আছে, বামফ্রন্ট সরকার আছে, এই সরকার যদি অন্যায় কিছু করে তাহলে সংবাদপত্রের মাধ্যমে তাঁরা সেটার প্রতিবাদ করতে পারেন এবং সে সম্বন্ধে তাঁদের বক্তব্য রাখতে পারেন। কিন্তু তাঁরা তা না করে সাংবাদিকদের অপমান করে চলে গেলেন। তাঁরা আজকে যে চলে গেলেন তার কারণ অবশ্য আমরা বুঝি। এর কারণ হচ্ছে, তাঁরা আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে যেতে পারছেন না, সে ক্ষমতা তাঁদের নেই, তা গেলে তাঁদের চাকরি চলে যাবে বা ধমক শুনতে হবে, এই ভয়েই তাঁরা আজকে সাংবাদিকদের উপর যে অত্যাচার হচ্ছে সেটাকে সমর্থন করে চলে গেলেন। আমি আশা করি সাংবাদিক বন্ধুরা নিশ্চয় এর বিরুদ্ধে সোচ্চার হবেন এবং তাঁদের কাগজে এর বিরুদ্ধে লিখবেন কারণ এ দস্তু থাকা উচিত নয়। তাই আমি সাংবাদিক বন্ধুদের বলছি, একদিকে আমরা তাঁদের সমর্থন জানিয়ে যাচ্ছি অন্যদিকে তাঁরা তাঁদের লেখনী নিয়ে এর বিরুদ্ধে সোচ্চার হোন। আমি মনে করি কংগ্রেসীরা এইভাবে চলে গিয়ে নিশ্চয় সাংবাদিকদের অপমান করেছেন এবং সাংবাদিকদের উপর যে অত্যাচার হচ্ছে, অন্যায় হচ্ছে সেটাকে তাঁরা সমর্থন করেছেন। আজকে আমরা জানি এই বিলের যাঁরা প্রতিবাদ করতে গিয়েছেন তাঁদের জেলে পোরা হয়েছে এবং তাঁদের উপর নির্যাতন করা হয়েছে। আমাদের দাবী তাঁদের উপর নির্যাতন বন্ধ করা হোক এবং এই বিল প্রত্যাহার করা হোক। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন পশ্চিমবঙ্গ বিধান সভায় যদি আমরা এটা তুলি তাহলে বিহারও আমাদের কথা তুলবে এবং সেজন্য বাঙালী হিসাবে তিনি ভয় পাচ্ছেন। আমি তাঁকে বলি পশ্চিমবঙ্গে যেটা হয় পরে সারা ভারতবর্ষ সেটা গ্রহণ করে। পশ্চিমবঙ্গের মানুষ, পশ্চিমবঙ্গের বিধায়ক এবং পশ্চিমবঙ্গের বিধানসভার সাহস আছে অন্যায়ের বিরুদ্ধে লড়াই করার। সেটা তাঁর সমর্থম করা উচিত ছিল কিন্তু তিনি তা না করে ভয় পেয়ে পালিয়ে গেলেন। স্যার, পরিশেষে বলি, পশ্চিমবঙ্গ বিধানসভায় আজকে যে ঐতিহাসিক প্রস্তাব এসেছে সেটাকে আমি সমর্থন করছি এবং সাংবাদিকদের প্রতিও আমাদের সমর্থন জানিয়ে বলছি, তাঁদের পেছনে আমাদের পূর্ণ সমর্থন ও সহায়তা আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

[ 5-40—5-51 P.M, ]

**শ্রীবিমলানন্দ মুখার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শচীন সেন বিহার প্রেস বিল সক্রান্ত যে প্রস্তাব এনেছেন, আমি তার সমর্থন করছি। প্রথমে বিহারের সাংবাদিক বন্ধুরা. যারা এই বিলের সোচ্চার প্রতিবাদ জানিয়েছেন, আন্দোলন করেছেন, আন্দোলন করতে গিয়ে নিগৃহীত হয়েছেন, তাদের প্রতি আমার আন্তরিক সমর্থন, সমবেদনা জানাচ্ছি এবং অকুণ্ঠ প্রশংসা করছি। খুবই স্বাভাবিক ভাবেই বিহারের যে অবস্থা, আইন শৃঙ্খলার যে অবস্থা, সেখানকার হরিজনদের উপর যে উৎপীড়ন এবং নানা ধরণের দুর্নীতি যেগুলি বিহারের দৈনিক সংবাদপত্রে, সাপ্তাহিক সংবাদপত্রগুলিতে প্রকাশিত হচ্ছিল, একটা জনবিরোধী সরকার, অপদার্থ সরকার, তারা এই সব সত্যিকথাগুলি জনসাধারণের সামনে ব্যাপক ভাবে আসুক, এটা তারা চান না এবং তারা সংবাদ পত্রে প্রচার হলে তারা ভয় পান। গণতন্ত্রের প্রতি এদের বিন্দুমাত্র শ্রদ্ধা নেই এবং তারা স্বাভাবিক ভাবে অগণতান্ত্রিক উপায়ে কি ভাবে কণ্ঠরোধ করা যায় সেই পন্থাই গ্রহণ করেছেন। আমাদের সামনে ইতিহাস রয়েছে। জরুরী অবস্থার সময়ে প্রেস এ্যাক্ট যে ভাবে হয়েছিল, সারা ভারতবর্ষে যার প্রতিবাদ উঠেছিল। এখানে অনেক খবরের কাগজে ব্লাংক রেখে খবর ছাপা হত, সেনসরশীপ যে ভাবে করা হত, আমাদের দেশের সংবাদপত্রের উপর যে আক্রমণ হোত তার বিরুদ্ধে নানা সময়ে আন্দোলন হয়েছে। আমি আর বেশী কথায় যাব না, কিন্তু একটা বিপদ আসছে। সেটা হচ্ছে, সারা ভারতবর্ষ জুড়ে যেখানে অন্যায় অবিচার দেখেছি, কোথাও গুলি চলেছে, কোথাও আন্দোলন হচ্ছে সমস্ত কিছু চাপা পড়ে থাকতো। সারা ভারতবর্ষের একটা এলাকার খবর আর একটা এলাকার মানুষ জানতে পারতো না। জরুরী অবস্থার সময়ে যে ভাবে সংবাদপত্রের উপর নিয়ন্ত্রণ আরোপ করা হয়েছিল এবং সেই ধরণের বিল আরো আসবে, সারা ভারতবর্ষ জুড়ে হয়ত আসবে যে কারণে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী এই আন্দোলনকে ভোগাস বলেছেন। দেশের সংকট যে ভাবে বাড়ছে এবং শাসনযন্ত্র যে ভাবে চলছে, তাতে করে ক্রমাগত অবস্থা আরো খারাপ হবে এবং সেই জায়গায় সমস্ত প্রকার আন্দোলন যাতে সঙ্ঘবদ্ধ হয় এবং সত্যিকথাগুলি যাতে সংবাদপত্রে প্রকাশিত না হতে পারে সেই চেষ্টা তারা করবেন। আরো অনেক ধরণের গণতন্ত্র বিরোধী কার্যকলাপের আইন তারা আনবেন। সাংবাদিক বন্ধুরা অন্য রাজ্যগুলিতে আন্দোলন করছেন। এটা সুখের বিষয় যে একটা রাজ্যের সাংবাদিক বন্ধুদের পাশে অন্যান্য রাজ্যের সাংবাদিকরা এগিয়ে এসেছেন। এটা সকলের উপলব্ধি করা দরকার যে আক্রমণটা গণতন্ত্রের উপর আক্রমণ। আশা করবো যে সাংবাদিক বন্ধুরা, যারা সংবাদপত্র পরিচালনা করেন তারা তাদের দায়িত্ব আরো ভাল ভাবে পালন করবেন। সঠিক সাংবাদিকতা আমরা চাই। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনেক

সমালোচনা এখানকার সাংবাদিকরা করেন তাতে আমরা ভীত নই। আমরা চাই যে তারা সত্যি কথা বলুন। সত্যি কথা যদি বলা হয় এবং তারপরে মতামতগুলি তাদের মত অনুসারে তারা প্রকাশ করুন। আপনারা সত্যি কথা বলুন তাতে আমাদের যদি কোন খারাপ কাজ থাকে, দোষক্রটি থাকে সেগুলি প্রকাশিত হোক। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি বলে এই সৎসাহস আমাদের আছে। কিন্তু অন্য দিকে যারা স্বৈরতন্ত্রী তাদের সত সাহস থাকার কথা নয় এবং সেই কারণে এই ধরণের আইন তারা আনছেন। এই কথা বলে যে প্রস্তাব শচীন সেন মহাশয় এখানে এনেছেন তার পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীন সেন** ঃ—আমি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি তার বিরুদ্ধে কেউ বলেন নি, সকলেই সমর্থন করেছেন, কাজেই বলার বিশেষ কিছু নেই। তবে দু' একটি কথা বলবো আমাদের মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়কে। উনি প্রস্তাবের কথা সমর্থন করতে গিয়ে অনেকগুলি কথা বলেছেন, ইন্দিরা গান্ধীর কথা বলেছেন এবং এগুলি বলতে গিয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু উষ্মা প্রকাশ করেছেন।

তাঁদের যে ব্যথা আছে সে ব্যথা সবাইকে জানাতে হবে, সে কারণ উনি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু উষ্মা প্রকাশ করেছেন। এ প্রসঙ্গে আমার মনে পড়ছে, আমরা ছোটবেলায় ঈশপস্ ফেব্‌ল'স্-এ গল্প পড়েছিলাম, একটি ছাত্র পরীক্ষার জন্য তৈরী হচ্ছে, মাষ্টার মশাই বলে দিলেন এবারে নারকেল গাছ সম্পর্কে রচনা আসবে। ছাত্রটি নারকেল গাছের রচনা মুখস্থ করে পরীক্ষা দিতে গিয়ে দেখল যে, রচনা কি এসেছে, না, নারকেল গাছ নয়, রচনা এসেছে শ্মশান। এখন কি করবে? তখন সে লিখল, আমাদের গ্রামে একটা শ্মশান আছে, সেখানে সমাধি হয় ইত্যাদি ইত্যাদি এবং তার পরেই লিখল, সেই শ্মশানে একটা নারকেল গাছ আছে এবং তার পরেই নারকেল গাছের ইতিহাস লিখে দিল। ওঁদের অবস্থাও সেরকম হয়েছে, বামফ্রন্ট সরকারের কথা শুনলেই ওঁদের গায়ে জ্বালা ধরে। সে কারণে এখানেও ওঁরা বললেন যে, বামফ্রন্ট সরকার সংবাদপত্রের কণ্ঠ রোধ করছে। এটা আর কিছুই নয় বামফ্রন্ট সরকারের বিরোধীতা করাবার একটা রাস্তা খুঁজলেন মাত্র।

বিহার প্রেস বিলের বিরুদ্ধে যে আন্দোলন আজকে হচ্ছে তাতে এর বিরুদ্ধে সর্বত্র প্রতিবাদ ধ্বনিত হচ্ছে। এ বিষয়ে ইন্দিরা গান্ধী গতকাল একটা মন্তব্য করেছেন। কিছুক্ষণ আগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেটা আমাদের স্মরণ করিয়ে দিয়েছেন। ইন্দিরা গান্ধী বলেছেন, এটা নিয়ে বড্ড বাড়াবাড়ি করা হচ্ছে। আর কয়েকদিন আগে কেন্দ্রীয় তথ্য-মন্ত্রী বসন্ত শাঠে বললেন যে, কেন এত বেশী চেঁচামেচি

করা হচ্ছে, ২০ বছর আগে উড়িষ্যা প্রেস বিল গৃহীত হয়েছিল, কিন্তু ২০ বছরের মধ্যে একজন সাংবাদিককেও নিগৃহীত করা হয়নি, জেল দেওয়া হয়নি। তখন তাঁকে প্রশ্ন করা হয়েছিল, তাহলে বিহার প্রেস বিলটা আনবার কি প্রয়োজন ছিল? জবাব নেই। আমরা তো ওঁদের চেহারা জানি, জরুরী অবস্থা ইত্যাদির কথা আমরা জানি। স্বৈরতন্ত্র গণতন্ত্রের তোয়াক্কা করে না। ইন্দিরা গান্ধীর একটা মন্তব্যেই বোঝা যাচ্ছে তাঁরা কোন্ দিকে যাচ্ছেন। এখানে অবশ্য আমরা এই প্রস্তাবের মধ্যে একটা আবেদন রেখেছি মাত্র। কেন্দ্রীয় সরকারের যে শক্তি আছে সেই শক্তির কাছে আমরা আবেদন করছি যে, Central Government to impress upon the President of India as not to assent to this Bill.

কেন্দ্রীয় সরকার তাঁদের যতটুকু ক্ষমতা আছে ততটুকু ক্ষমতা প্রয়োগ করে রাষ্ট্রপতি যাতে এই বিলে সম্মতি না দেন তার ব্যবস্থা করুন বা রাষ্ট্রপতির কাছে আবেদন-নিবেদন করুন, এই আবেদনই কেন্দ্রীয় সরকারের কাছে করা হয়েছে। আমি আশা করব যে, আমাদের এই আবেদনের প্রস্তাব নিশ্চয়ই এখানে গ্রহণ করা হবে। আমরা বিশ্বাস করি গণতান্ত্রিক আন্দোলন বা গণতন্ত্রের কণ্ঠ যে শক্তি রোধ করে সেই স্বৈরতন্ত্রী শক্তি বা গণতন্ত্র বিরোধী শক্তি গণতান্ত্রিক শক্তি বা গণতন্ত্রকে পরাজিত করে কখনই জয়যুক্ত হতে পারে না। ইন্দিরা গান্ধী জরুরী অবস্থার সময়ে সংবাদপত্রের কণ্ঠ রোধ করেছিলেন। কিন্তু আমরা জানি জরুরী অবস্থার সময়ে সংবাদপত্রের কি ভূমিকা ছিল এবং জরুরী অবস্থার পরেও সংবাদপত্রের কি ভূমিকা ছিল। সংবাদপত্রের ভূমিকা তাঁকে পদচ্যুত করেছিল এবং জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলনকেও অনেকটা শক্তিশালী করেছিল। কাজেই আন্দোলনে আমরা বিশ্বাস করি। আজকে এখানে আমাদের যে প্রস্তাব আছে সেই প্রস্তাবের স্পিরিট নিয়ে এখানে আলোচনা হয়েছে বেশীর ভাগ সদস্যই একে সমর্থন জানিয়েছেন। আমি আশা করব এই প্রস্তাব সকলেই সর্বসম্মতিক্রমে গ্রহণ করবেন। আর দেবপ্রসাদবাবুর বক্তৃতার শেষের দিকটা যেখানে ঐ নারকেল গাছ না এসে শ্মশান আসার মত ব্যাপার হয়েছে সেখানটার আমি প্রতিবাদ জানাচ্ছি।

**Mr Deputy Speaker :** I have received one amendment to the notion. The member concerned may now move it. ...(Pause) .. As he is not present in the House it is not moved.

I therefore put the main motion to vote.

The motion of Shri Sachin Sen that—

"Whereas this Assembly is of the opinion that the Indian Penal Code (Bihar Amendment) Bill, and the Criminal Procedure Code (Bihar Amendment) Bill, 1982, would muzzle the limited freedom of the Press and thus would go against the democratic institution evolved through many vicissitudes and long sacrifices in course of national movement ;

And whereas this draconian Bill, if implemented, would not only go against the pressmen in Bihar, but also against the entire community, directly or indirectly associated with the Press, on a national scale ;

And whereas the Bill which is virtually calculated to black-out and aims at suppressing news in which the general public is vitally interested ;

And whereas all the democratic-minded people are launching massive movement to prevent the implementation of the Bill ;

This Assembly, therefore, urges upon the Central Government to impress upon the President of India not to give assent to this Bill.

**Adjourment**

The House was then adjourned at 5. 51 p. m. till 11-00 a. m. on Saturday, the 4th September, 1982, at the 'Assembly House', Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Saturday, the 4th Sept. 1982 at 11 p. m.

**Present**

Mr. Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 16 Ministers, 20 Ministers of State and 177 Members.

**GOVERNMENT BUSINESS**

[ 11-00.—11-10 A.M ]

Presentation of Statement of Estimated Receipts and Expenditure of the Government of West Bengal for the year 1982-83.

**শ্রীজ্যোতি বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি পশ্চিমবঙ্গ সরকারের ১৯৮২-৮৩ সালের বাজেট বরাদ্দ পেশ করছি।

॥ এক ॥

দুটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রথমেই মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এ রাজ্যের জনসাধারণের, বিশেষ করে গ্রাম ও শহরাঞ্চলের বিপুল সংখ্যক গরিব মানুষের আশু কল্যাণসাধন এ দুটি বিষয়ের উপর কার্যত নির্ভর করছে।

গত জুনে আমার বিবৃতিতে এ রাজ্যে গুরুতর খরা পরিস্থিতির কথা উল্লেখ করেছিলাম। এ বছরের খরা কার্যত আগের বছরের খরারই নিরবচ্ছিন্ন পরিস্থিতি। রাজ্যের বেশির ভাগ স্থানে আশ্বিন মাসের শুরু থেকেই বৃষ্টিপাতের পরিমাণ অত্যন্ত কম হয়েছে। ফলে গত বছরে আমন ধানের ক্ষেত্রে পঁচিশ শতাংশের বেশি পরিমাণ ঘাটতি হয়েছে। এর পরপরই গম ও বোরো ধানে আরও গুরুতর ঘাটতি দেখা দিল। সুতরাং গ্রামীণ অর্থনীতির উপর ইতোমধ্যেই প্রচণ্ড চাপ পড়েছে।

এ বছরের গোড়ার দিকে বৃষ্টি না হওয়ায় পরিস্থিতি আরও সঙ্কটজনক হয়েছে। এ বছর পাট, আউশ ও আমন ধানের অপূরণীয় ক্ষতি হয়েছে। খুব কমিয়ে হিসাব করলেও কেবল চলতি বছরেই শস্যের মোট ক্ষতির পরিমাণ দাঁড়িয়েছে তিনশ' পঁচাত্তর কোটি টাকা। এই খরার ফলে পুরুলিয়া, মালদা, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম,

মুর্শিদাবাদ, নদীয়া, হুগলি, হাওড়া, চব্বিশ-পরগনা ও পশ্চিম দিনাজপুরের খরা কবলিত জেলায় পানীয় জলেরও তীব্র সঙ্কট দেখা দিয়েছে।'

আমরা জরুরি ভিত্তিতে এই পরিস্থিতির মোকাবিলা করছি। খয়রাতি সাহায্য বিতরণের ব্যবস্থা জোরদার করা হয়েছে। ত্রাণকার্য পরিকল্পগুলি রূপায়ণের জন্য যথেষ্ট টাকা দেওয়া হয়েছে। জাতীয় গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচি অনুযায়ী এসব কর্মসূচি রূপায়ণের কাজ জোরদার করতে পঞ্চায়েতগুলিকে বলা হয়েছে। কৃষি বিভাগ মিনিকিট ও বীজ বণ্টনের একটি সম্প্রসারিত পরিকল্প হাতে নিয়েছে। যথেষ্ট পরিমাণে বর্ধিত জল সরবরাহ এবং পুষ্টি কর্মসূচিও আমরা হাতে নিয়েছি। এক কথায়, লক্ষ লক্ষ দুর্গত মানুষের সাহায্যার্থে আমরা আমাদের সমস্ত সম্পদ নিয়োগ করেছি।

রাজ্যের অর্থনীতির যা ক্ষতি হয়েছে সেটা পুরণের জন্য আমরা ভারত সরকারের কাছে চুয়াত্তর কোটি টাকা সাহায্য চেয়েছিলাম। ভারত সরকার এ পর্যন্ত মোট চব্বিশ কোটি সাতাত্তর লক্ষ টাকা দিতে রাজী হয়েছেন। বিষয়টি পুনর্বিবেচনা করতে ভারত সরকারকে আমরা আবার অনুরোধ জানাব। রাজ্যের অর্থসম্পদের উপর এই খরার প্রভাব ইতোমধ্যেই খুব ক্ষতিকর হয়েছে।

এই একটানা খরা রাজ্যের খাদ্য পরিস্থিতির উপরও একইপ্রকার ক্ষতিকর প্রভাব বিস্তার করেছে। ঘাটতির পরিমাণ সাধারণভাবে কুড়ি লক্ষ মেট্রিক টন থাকে, এ বছর তা বেড়ে তেত্রিশ লক্ষ মেট্রিক টনে দাঁড়িয়েছে। পরবর্তী আমন ফসলের উৎপাদনও ভাল হবে না। সুতরাং আমাদের স্বাভাবিক বরাদ্দের পরিমাণ বাড়িয়ে দিয়ে কেন্দ্রীয় সরকার যথেষ্ট পরিমাণ খাদ্যশস্য বরাদ্দ করলেই কেবল বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকার চাহিদা আমরা মেটাতে পারি।

মাননীয় মহাশয় সরকারি, বণ্টন ব্যবস্থার জন্য মাসে তিন লক্ষ ত্রিশ হাজার মেট্রিক টন চাল ও এক লক্ষ মেট্রিক টন গম এবং ময়দাকলগুলির জন্য পঞ্চান্ন হাজার মেট্রিক টন গম বরাদ্দ করার জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা অনুরোধ জানিয়ে আসছি। বর্তমানে যে দুই লক্ষ পঁয়তাল্লিশ হাজার মেট্রিক টন খাদ্যশস্য বরাদ্দ করা হয়, তা পর্যাপ্ত নয়। এ ছাড়া ভারতের খাদ্য কর্পোরেশন এবং রেল কর্তৃপক্ষ বরাদ্দের পুরোটা নিয়মিতভাবে পৌঁছে দেবার নিশ্চয়তা দিতে পারেন নি। ফলে কোনো কোনো জেলায় রেশন দোকানগুলিতে সরবরাহ সাময়িকভাবে বিঘ্নিত হয়েছে। আমরা সময়মত সতর্ক নজর রেখেছি ও ব্যবস্থা গ্রহণ করেছি বলেই রেশনিং ব্যবস্থা ভেঙ্গে পড়ে নি।

সভার মাননীয় সদস্যদের জানাতে চাই যে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে যে পরিমাণ খাদ্যশস্য সরবরাহ করা হয় সে ছাড়াও আমরা নিজেরা অন্ধ্রপ্রদেশ থেকে চাল আমদানি

ব্যবস্থা করেছি। অন্ধ্রপ্রদেশ সাপ্লাই কর্পোরেশনের সঙ্গে চল্লিশ হাজার মেট্রিক টন সরবরাহ করার চুক্তি হয়েছে। তার মধ্যে চব্বিশ হাজার মেট্রিক টনেরও বেশি চাল আমরা পেয়ে গেছি এবং বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশনদোকানগুলির মাধ্যমে তা বন্টন করা হচ্ছে

আমরা বিশ্বাস করি, কেন্দ্রীয় সরকার এ রাজ্যের গুরুতর পরিস্থিতি সঠিক উপলব্ধি করবেন এবং জনসাধারণকে যাতে অযথা ভুগতে না হয় সেজন্য সময়মতো পর্যাপ্ত পরিমাণ খাদ্যশস্য সরবরাহ সুনিশ্চিত করবেন।

॥ দুই ॥

মহাশয়, গত পনেরই জুনের বিবৃতিতে আমি বলেছিলাম যে আমাদের সংশোধিত বাজেট প্রস্তাব সহ যতশীঘ্র সম্ভব আমরা এই সভায় আসব। আমি এটাও উল্লেখ করেছিলাম যে বাজেট পেশ করার আগে ভারত সরকারের সঙ্গে ওভারড্রাফ্‌ট্‌ এবং পরিকল্পনার আয়তন নিয়ে আলোচনা করা হবে। ঐ সব সমস্যার মীমাংসা আমাদের সম্পূর্ণ মনের মতো হয়েছে এটা অবশ্য বলতে পারি না। তৎসত্ত্বেও কেন্দ্রের সঙ্গে আমাদের যা বোঝাপড়া হয়েছে, মোটামুটি তার ভিত্তিতেই অগ্রসর হওয়ার সিদ্ধান্ত আমরা নিয়েছি।

॥ তিন ॥

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ভারত সরকার ১৯৮২ সালের একত্রিশ মার্চ তারিখে সমস্ত রাজ্যের ওভারড্রাফ্‌ট্‌ মাঝারিমেয়াদি ঋণে পরিবর্তিত করে দিয়েছেন। ভারত সরকার আরও জানিয়েছেন যে, ১৯৮২ সালের ১ জুলাইয়ের পর কোন ওভার-ড্রাফ্‌ট্‌ দেওয়া হবে না। আর্থিক বছরের প্রথম তিন মাসে যা ওভারড্রাফ্‌ট্‌ হয়েছে, চলতি আর্থিক বছরে তা পূরণ করে দিতে হবে। অর্থাৎ বছরের শেষ ন' মাসে রাজ্যগুলির যথেষ্ট পরিমাণ উদ্‌বৃত্ত হবে বলে আশা করা হচ্ছে। এটা খুবই কঠিন কাজ। আর এই সব সিদ্ধান্ত এমন এক বছরে নেওয়া হয়েছে, যখন দেশের অনেক অংশ দারুণ খরায় ভুগছে। আমরা বলেছিলাম যে, পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে নিতে রাজ্যকে কিছু সময় দেওয়া দরকার। কেন্দ্রীয় সরকার অনুসৃত মুদ্রাস্ফীতির নীতির ফলেই রাজ্যগুলিকে ওভারড্রাফ্‌ট্‌ নিতে হয়েছে। সেই কারণে আমরা চেয়েছিলাম যে, কেন্দ্রীয় সরকার রাজ্যগুলির ওভারড্রাফ্‌টের একটা অংশ মকুব করুন এবং বাকী অংশটুকু সহজ কিস্তিতে দেয় দীর্ঘমেয়াদী ঋণে পরিবর্তন করে দিন। দুর্ভাগ্যবশত, আমাদের প্রস্তাব গ্রহণ করা হয় নি। আমি মনে করি, ভারত সরকারকে এ বছরেই তাঁদের এই সিদ্ধান্ত পর্যালোচনা করতে হবে।

**শ্রীসুব্রত মুখার্জী**ঃ এটা কি বাজেট হয়েছে? এ তো শুধু কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ করা হয়েছে।

**শ্রী জ্যোতি বসু**ঃ আমরা তো মনে করি এটা বাজেট। আপনারা যদি মনে করেন যে এটা বাজেট নয়, তাহলে তার জন্য ৩ দিন সময় পাবেন বলবার।

**মিঃ স্পীকার**ঃ মিঃ মুখার্জী, আপনি পরে বলবার সুযোগ পাবেন। এখন বসুন।

পরিসংখ্যান থেকে দেখা যাবে যে, রাজ্যগুলি আর্থিক ক্ষেত্রে যতদূর সম্ভব সংযমের পরিচয় দিয়েছে। ভারত সরকার এক হাজার সাতশ' তেতাল্লিশ কোটি টাকা মাঝারিমেয়াদি ঋণে পরিবর্তিত করে দিয়েছিলেন—এটা ১৯৭৮ সাল থেকে রাজ্যগুলির ক্রমপুঞ্জিত ওভারড্রাফ্‌ট্‌। পক্ষান্তরে, গত তিন বছর ধরে কেন্দ্রীয় সরকারের ঘাটতির পরিমাণ হল প্রতি বছরে দু' হাজার কোটি টাকার মত। রাজ্যগুলিকে যখন উন্নয়নক্ষেত্রে বিনিয়োগ কাটছাঁট করতে এবং ঘাটতি অর্থসংস্থান এড়াতে বলা হচ্ছে, কেন্দ্রীয় সরকার তখন কিন্তু নিজের ক্ষেত্রে ঐ ধরনের শৃঙ্খলা আরোপ করছেন না। জাতির সুশৃঙ্খল ও সুষম উন্নয়নে আগ্রহী সকল মানুষের কাছেই এটা গুরুতর উদ্বেগের বিষয়। ভারত সরকারের কাছে আমাদের আগেকার প্রস্তাবের পুনরাবৃত্তি করে আমি বলতে চাই যে, কেন্দ্র এবং রাজ্যগুলি কর্তৃক ঘাটতি অর্থ সংস্থানের পুরো ব্যাপারটা রাজ্য সরকারগুলির সঙ্গে আলোচনা করা উচিত, যাতে একটা সন্তোষজনক দৃষ্টিভঙ্গি গ্রহণ করা যায়।

॥ চার ॥

[ 11-10—11-20 A. M ]

যে সমস্যা এই মুহূর্তে আমাদের উপর এসে পড়েছে তার দিকে তাকালে দেখি যে, ওভারড্রাফ্‌ট্‌ সম্পর্কে ভারত সরকারের সর্বশেষ সিদ্ধান্ত অনুসারে আমাদের ১৯৮২-৮৩ সালের বার্ষিক পরিকল্পনার আয়তন, বিগত বছরে আমরা যতটা ব্যয় করতে পেরেছি, তার থেকে বেশি হতে পারবে না। এই সিদ্ধান্ত জনসাধারণের পক্ষে ক্ষতিকারক হবে।

আমাদের পরিকল্পনার আয়তন বাধ্য হয়েই পাঁচশ' একত্রিশ কোটি টাকার মধ্যে সীমিত রাখতে হয়েছে—এর মধ্যে আছে খরাকবলিত এলাকাগুলির জন্য বিশেষ কর্মসূচি সমূহ এবং সম্পূরক পরিকল্পনা। ভারত সরকারের কাছ থেকে প্রাপ্ত বার্তার ভিত্তিতে খরা কবলিত এলাকার জন্য পরিকল্পগুলি যখন অন্তর্ভুক্ত করা হবে তখন পরিকল্পনার এই আয়তন আরও পনের কোটি টাকা বেড়ে যাবে। বার্তাটি বিলম্বে পৌঁছনোয় বর্তমান বাজেট বরাদ্দের মধ্যে উক্ত পরিকল্পগুলি অন্তর্ভুক্ত করা সম্ভব হয় নি।

হ্রাসপ্রাপ্ত বিনিয়োগের ভিত্তিতে পরিকল্পনার কর্মসূচি রচনা করতে গিয়ে আমরা

বিশেষ ভাবে নজর রেখেছি যাতে উন্নয়নের সুফল যতটা সম্ভব বেশি লোকের কাছে পৌঁছে দেওয়া যায়। আমরা চালু পরিকল্পগুলি এবং স্বল্পমেয়াদি পরিকল্পগুলির উপর জোর দিয়েছি।

মুদ্রাস্ফীতির দরুন, যার উপর আমাদের কোন হাত নেই, কর্মীদের ন্যায্য বেতন দান সহ অত্যাবশ্যক কাজকর্মের ক্ষেত্রে ন্যূনতম মান বজায় রাখার খরচখরচা প্রচণ্ড বেড়ে গিয়েছে। সেই কারণে নতুন ব্যবস্থা অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসাধারণকে আরো বড় পরিকল্পনা থেকে বঞ্চিত করতে হল।

উদাহরণস্বরূপ বলা যায় যে শিক্ষা খাতে আমরা ব্যয়বরাদ্দ যথেষ্ট বাড়িয়েছি। —১৯৭৬-৭৭ সালের একশ' উনত্রিশ কোটি টাকা থেকে চলতি বছরে তিনশ' উনআশী কোটি টাকা। শিক্ষার ভিত্তি সম্প্রসারিত করার উদ্দেশ্যে আমরা বারো ক্লাস অবধি শিক্ষাকে অবৈতনিক করেছি এবং সাথে সাথে অনগ্রসর এলাকাগুলিতে অসংখ্য বিদ্যালয় স্থাপন করেছি। খুব সীমিতভাবে হলেও অর্থনৈতিক দিক থেকে দুর্বল ছাত্রছাত্রীদের মধ্যে বিনামূল্যে পাঠ্যপুস্তক ও জলখাবার সরবরাহের ব্যবস্থা করেছি। খুব স্বল্প সময়ের মধ্যে আমরা নিজে থেকে এমন সব কাজের দায়িত্ব নিয়েছি পূর্ববর্তী তিন দশকে যার জন্য চেষ্টাটুকুও করা হয় নি। বিপুলায়তন এই সামাজিক বিনিয়োগ কর্মসূচি সম্পর্কে এই সিদ্ধান্ত দেশের ভাবী নাগরিকদের ক্ষেত্রে বিনিয়োগ করারই সচেতন সিদ্ধান্ত মাত্র। আমাদের দৃষ্টিভঙ্গির যাথার্থ্য ও বিচক্ষণতা সম্পর্কে আমাদের মনে কোনও সন্দেহ নেই।

মাননীয় সদস্যরা লক্ষ্য করে থাকবেন যে ইদানীংকালে রাজ্যগুলির কাছে ক্রমবর্ধমান হারে দাবি করা হচ্ছে যে পরিকল্পনা বাবদ যে টাকা তারা পায় তার ঘাটতি পূরণের উদ্দেশ্যে নিজেরাই তারা অতিরিক্ত সম্পদ সংগ্রহ করুক। এখানে উল্লেখ করা প্রয়োজন যে বর্তমান সাংবিধানিক ও আইনগত ব্যবস্থায় দুঃস্থ ও দরিদ্রদের উপর চাপ সৃষ্টি না ...র অতিরিক্ত সম্পদ সংগ্রহ করা রাজ্যগুলির পক্ষে খুবই দুরূহ। বর্তমানে যে ...র্থনৈতিক মন্দার প্রবণতা চলছে তার ফলে রাজ্যগুলির পক্ষে কার্যত এবছরে তাদের ...মান রাজস্ব হার বজায় রাখাও বিশেষ কঠিন হবে। দুর্ভাগ্যবশত উন্নয়নবাবত ...দের পরিমাণ নির্ধারণের সময়ে ভারত সরকার এইসব অসুবিধা স্বীকার করতে ...ন না।

॥ পাঁচ ॥

উন্নয়ন প্রশাসন সংক্রান্ত কয়েকটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত এবার আমি ঘোষণা করব।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে গত পাঁচ বছর ধরে আমাদের সরকার ...নীয় স্বশাসন কায়েম করতে এবং জনগণের গণতান্ত্রিক আশা-আকাঙ্খা পূরণ করতে

নিরবচ্ছিন্নভাবে চেষ্টা করে আসছে। পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠানগুলির হাতে দায়িত্ব এবং সম্পদ আমরা তুলে দিয়েছি। অনুরূপভাবে, পৌর প্রশাসন জোরদার করতে আমরা একটি পৌর অর্থ কমিশন নিয়োগ করেছি, যার অধ্যক্ষ ছিলেন দেশের প্রখ্যাত অর্থনীতিবিদ শ্রীভবতোষ দত্ত। কমিশনের প্রতিবেদন পেশ করা হয়েছে এবং কমিশনের বিস্তারিত সুপারিশসমূহ সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে। ইতোমধ্যে, প্রতিবেদন সম্পর্কে সরকারের দুটি প্রধান সিদ্ধান্ত আমি সানন্দে ঘোষণা করছি। কমিশনের সুপারিশমত সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে কলিকাতা কর্পোরেশন এবং বিভিন্ন পৌর সংস্থা কর্তৃক সরকারের কাছ থেকে নেওয়া ১৯৮১ সালের একত্রিশ মার্চ পর্যন্ত বকেয়া সমস্ত ঋণ মকুব করে দেওয়া হবে। আমরা আরও সিদ্ধান্ত নিয়েছি যে পৌর এলাকাগুলির উন্নয়নের জন্য জনসংখ্যা ভিত্তিতে রাজ্য প্রমোদকরের নীট আদায়ের অর্ধেক পৌর সংস্থাগুলির মধ্যে বণ্টন করে দেওয়া হবে। আমরা বিশ্বাস করি, এই দুটি সিদ্ধান্তের ফলে শহরাঞ্চলীয় স্থানীয় শাসন যথেষ্ট জোরদার হবে, যাতে তাদের পক্ষে জনগণের সেবা করা সম্ভব হবে।

॥ ছয় ॥

১৯৮২ সালের মার্চ মাসে এবং তারপরে জুন মাসে উপস্থাপিত বাজেট ব্যয়বরাদ্দে প্রারম্ভিক ঘাটতি দেখানো হয়েছিল দুশ' তেষট্টি কোটি টাকা। এখন দেখা যাচ্ছে সেটা তিনশ' একচল্লিশ কোটি টাকায় দাঁড়িয়েছে। আগামী বছরের গোড়ার দিকে ১৯৮১-৮২ সালের প্রকৃত ব্যয় সভার সামনে উপস্থাপনার জন্য যখন হাতে আসবে তখনই এইরকম হেরফের হবার কারণ বোঝা যাবে। ইতোমধ্যে আমরা রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার দেওয়া ওভারড্রাফ্‌টের হিসাব মেনে নেওয়ার সিদ্ধান্ত নিয়েছি এই বোঝাপড়ার ভিত্তিতে যে, যখন ১৯৮১-৮২ সালের প্রকৃত ব্যয়ের হিসাব পাওয়া যাবে তখন স্বাভাবিক নিয়মেই সমঝোতায় আসা সম্ভব হবে।

॥ সাত ॥

১৯৮২-৮৩ সালের রাজস্ব খাতে এক হাজার তিনশ' সাতানব্বই কোটি টাকার সম্ভাব্য আয় ধরা হয়েছে আর রাজস্ব খাতে সম্ভাব্য ব্যয় ধরা হয়েছে এক হাজার পাঁচশ' চল্লিশ কোটি টাকা। এর ফলে রাজস্ব খাতে একশ' তেতাল্লিশ কোটি টাকা ঘাটতি থাকবে বলে আমরা মনে করছি। অবশ্য রাজস্ব খাতের বাইরে অন্যান্য খাতের আয় ব্যয় থেকে নীট একশ' সতের কোটি টাকা উদ্বৃত্ত থাকবে বলে অনুমান করা হচ্ছে। তার ফলে কর আরোপের বর্তমান হার অনুযায়ী নীট ঘাটতির পরিমাণ দাঁড়াবে ছাব্বিশ

কোটি টাকায়। সুতরাং ঘাটতি পূরণের উদ্দেশ্যে অতিরিক্ত কর আরোপ করে সম্পদ সংগ্রহের প্রস্তাব রাখছি।

১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব ( বিক্রয় কর ) আইন [ The Bengal Finance (Sales Tax ) Act 1941 ] ও ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনের ( The West Bengal Sates Tax Act 1954 ) আওতায় করযোগ্য পণ্য উৎপাদনে যে সমস্ত কাঁচামাল এবং প্যাকিং সামগ্রী সরাসরি ব্যবহৃত হয় তার বিক্রয়ের উপর করের সুবিধাজনক হার এক শতাংশ থেকে বাড়িয়ে দুই শতাংশ করার প্রস্তাব রাখছি। করের এই পরিবর্তিত হার মোটর স্পিরিট ও সংবাদপত্রের উৎপাদনের ক্ষেত্রেও যথারীতি প্রয়োজ্য হবে। কয়লা উত্তোলন ও বিদ্যুৎ উৎপাদনে প্রয়োজনীয় কাঁচামালের উপর করের বর্তমান হার অবশ্য অপরিবর্তিত থাকছে। চীনামাটির বাসনপত্র ( পাথরের বাসন বাদে ), বৈদ্যুতিক সরঞ্জাম, শুকনো অথবা সংরক্ষিত ফল, কাগজের বোর্ড ও স্ট্র বোর্ড এবং বনস্পতি বিক্রয়ের উপর এক শতাংশ হারে কর বৃদ্ধির প্রস্তাবও রাখছি। প্রতিবেশী রাজ্য ওড়িশার তুলনায় পশ্চিমবঙ্গে ডিজেল তেলের উপর বিক্রয় করের হার কম। ডিজেল তেলের বিক্রয়ের উপর করের বর্তমান হার নয় শতাংশ থেকে বাড়িয়ে বারো শতাংশ করার প্রস্তাব করছি।

সাগুদানা, ট্যাপিওকা দানা, পশমজাত হোসিয়ারী দ্রব্য ও কৃষিকাজে ব্যবহারের উপযোগী শক্তিচালিত যন্ত্রপাতির বিক্রয়ের উপর থেকে কর-রেহাই প্রত্যাহার করে নিয়ে আট শতাংশ হারে কর আরোপের প্রস্তাব করছি। মদের উপর প্রদেয় কিছু কিছু উৎপাদন শুল্কের হার বাড়ানোরও প্রস্তাব করছি।

মাননীয় সদস্যগণ জানেন যে, ১৯৭৯ সালের আগস্ট মাস থেকে কয়লার উপর রয়্যালটির হার পুনর্নির্ধারণ করার কথা থাকলেও ভারত সরকার ১৯৮১ সালের ফেব্রুয়ারি মাসে তার হার পুননিধারণ করেন। যার ফলে প্রায় দু বছর ধরে রাজ্যের রাজস্ব খাতে আদায় কম হয়েছে। অন্যদিকে কয়লাখনি অঞ্চলে বুনিয়াদী কাঠামোর সুবিধা বজায় রাখার জন্য রাজ্য সরকার বিশেষ গুরুত্ব দিয়ে আসছেন। সুতরাং প্রয়োজনীয় অর্থ সংগ্রহের জন্য ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন ( The West Bengal Primary Education Act 1973 ) অনুযায়ী কয়লাখনির দ্বারা প্রদেয় সেস-এর মেট্রিক টন পিছু এক টাকা থেকে বাড়িয়ে দুই টাকা করার প্রস্তাব আমি করছি। ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইন ( The West Bengal Rural Employment and Producation Act, 1976 ) অনুযায়ী কয়লাখনির দ্বারা প্রদেয় সেস্-এর হার মেট্রিক টন পিছু পাঁচ টাকা থেকে বাড়িয়ে সাত টাকা পঞ্চাশ পয়সা করার প্রস্তাবও আমি রাখছি।

চলচ্চিত্র প্রেক্ষাগৃহ শিল্পের সমস্যাগুলি কিছুকাল যাবৎ সরকারের নজরে আসছে। প্রেক্ষাগৃহ-কর্মীদের অবস্থার যাতে উন্নতি হয়, সরকার বিশেষ করে তাই চান। এই কথা মনে রেখে, এই শিল্পের উন্নতিসাধনের উদ্দেশ্যে আমি ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনের ( The Bengal Amusements Tax Act, 1922 ) কর কাঠামো এবং রঙ্গীন চিত্র প্রদর্শনীর উপর প্রদেয় সারচার্জের পুনর্বিন্যাসের প্রস্তাব রাখছি। এর ফলে প্রেক্ষাগৃহ-মালিকদের আয় উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাবে। আমার বিশ্বাস প্রেক্ষাগৃহের মালিকেরা তাঁদের কর্মীদের সাথে বর্ধিত আয় ভাগ করে নেবেন এবং এর কিছু অংশ এই শিল্পে পুনর্নিয়োগ করে চলচ্চিত্রের দর্শকদের আরও বেশি পরিমাণে সুযোগসুবিধা প্রদান করবেন। বিধানসভার বর্তমান অধিবেশনে এই প্রস্তাবগুলি বিশদাকারে অর্থ বিল ( Money Bill ) রূপে সভার নিকট উপস্থাপন করা হবে।

দূরদর্শনের মাধ্যমে আমোদ-প্রমোদের যে ব্যবস্থা আছে তার উপর কর বসানোর ব্যবস্থা করে একটি বিল ( Bill ) পেশ করার প্রস্তাব করছি। বিধানসভার বর্তমান অধিবেশনে ১৯৮২ সালের বিনোদন তথা প্রমোদকর বিল ( The West Bengal Entertainment-cum-Amusement Tax Bill, 1982 ) মাননীয় সদস্যগণের নিকট উপস্থাপন করা হবে।

ইদানীংকালে চা শিল্পে মন্দার ভাব দেখা দিয়েছে। মাননীয় সদস্যগণ জানেন বৈদেশিক মুদ্রা-অর্জনকারী গুরুত্বপূর্ণ এই শিল্পকে প্রকৃতপক্ষে ভারত সরকারেরই সাহায্য করার কথা। আমাদের বিশেষ কিছু করার নেই। আমাদের আশা, এই শিল্প যাতে স্বাবলম্বী হতে পারে, তার জন্য ভারত সরকার কার্যকরী ব্যবস্থা নেবেন। আমাদের দিক থেকে, প্রদেয় করের সুবিধা দান ও কর-কাঠামোর পুনর্বিন্যাস সংক্রান্ত ব্যবস্থা সমূহকে গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছি। ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইনের ( The West Bengal Rural Employment and Production Act, 1976 ) অধীন চায়ের উপর প্রদেয় সেস্-এর সাধারণ হার কিলোগ্রাম প্রতি পাঁ টাকা থেকে কমিয়ে এক টাকা পঞ্চাশ পয়সা এবং সবুজ চা-পাতার উপর প্রদেয় সেস্-এ হার কিলোগ্রাম প্রতি এক টাকা কুড়ি পয়সা থেকে কমিয়ে ত্রিশ পয়সা করার প্রস্তা করছি। আমি অবশ্য বর্তমানে প্রচলিত সাধারণ সুবিধা এবং অনুমোদিত চা-নীলা কেন্দ্রগুলিতে বিক্রয়ার্থে প্রেরিত চায়ের চালানের উপর সেস্-ছাড় প্রত্যাহার ক নেওয়ার প্রস্তাব করছি। পরিবর্তে চায়ের ঐ ধরনের চালানের উপর কিলোগ্রাম প্রতি পঞ্চাশ পয়সা হারে যৎসামান্য সেস্ ধার্যের প্রস্তাব করছি। কলকাতা ও শিলিগু নীলাম কেন্দ্রগুলি থেকে কেনা চায়ের আন্তঃরাজ্য বিক্রয়ের উপর বিক্রয় করের সুবিধাজনক হার চালু ছিল, তার মেয়াদ এ বছরের একত্রিশ মার্চ তারিখে শেষ হ

গছে। আমি এখন কলকাতা ও শিলিগুড়ি নীলাম-কেন্দ্র থেকে কেনা চায়ের আন্তঃ-রাজ্য বিক্রয়ের উপর প্রদেয় করের হার চার শতাংশ থেকে কমিয়ে যথাক্রমে দুই শতাংশ ও এক শতাংশ করার প্রস্তাব করছি।

[ 11-20—11-33 A. M ]

কিছু কিছু পণ্যের বিক্রয়ের উপর কর কমানোর প্রস্তাব করছি। অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে হাতঘড়ি ও অন্যান্য ঘড়ির বিক্রয়ের উপর প্রদেয় বিক্রয় করের হার বেশি। সুতরাং আমি হাতঘড়ি ও অন্যান্য ঘড়ির বিক্রয়ের উপর করের হার পনের শতাংশ থেকে কমিয়ে বারো শতাংশ করার প্রস্তাব করছি। ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনের আওতায় অ্যালোপ্যাথিক ও হোমিওপ্যাথিক ওষুধের উপর বিক্রয় কর চার শতাংশ হারে ধার্য হলেও ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব ( বিক্রয় কর ) আইনের করযোগ্য আয়ুর্বেদীয় ( সিদ্ধা সহ ) ও ইউনানী ওষুধের উপর করের হার আট শতাংশ। এই ব্যতিক্রম দূর করে আয়ুর্বেদীয় ( সিদ্ধা সহ ) ও ইউনানী ওষুধগুলিকেও ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনের আওতায় আনার এবং তার উপর চার শতাংশ হারে কর আরোপের জন্য প্রস্তাব করছি।

১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব ( বিক্রয় কর ) বিধির ৩ নম্বর বিধির ৬৬ নম্বর উপবিধি অনুসারে বা ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনের ৪ এ-এ ধারা অনুসারে বিক্রয় কর মকুবের জন্য একটি যোগ্যতা-নিরূপক সার্টিফিকেট (eligibility certificate) মঞ্জুর করা হয়। কিন্তু মালিকানায় কোন পরিবর্তন ঘটলে মঞ্জুরীকৃত ঐ সার্টিফিকেট নবীকরণ করা যায় না। এমনকি ব্যবসায়ের একমাত্র স্বত্বাধিকারী বা একজন অংশীদারের মৃত্যুর ফলে যদি মালিকানায় পরিবর্তন প্রয়োজন হয়, তাহলেও ঐ ব্যবসায়ী করমুক্ত বিক্রয়ের সুবিধা পাওয়া থেকে বঞ্চিত হবেন। ক্ষুদ্র শিল্পের প্রসারে উৎসাহ দেওয়ার জন্য আইনে যথোপযোগী সংস্থান করার প্রস্তাব করছি। এর ফলে এই ধরনের ব্যবসায়ী কর মকুবের জন্য যোগ্যতা-নিরূপক সার্টিফিকেটের মেয়াদকালের মধ্যে তাঁর ব্যবসায়ের মালিকানায় পরিবর্তন করতে পারবেন।

ধান ও গমের বীজ ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব ( বিক্রয় কর ) আইনে খাদ্যশস্য হিসাবে করমুক্ত বলে আমরা তার উপর কর ধার্য করি না, কিন্তু ভারতের কম্পট্রোলার ও অডিটর জেনারেল ( Comptroller and Aaditor-General of India ) এর উপর কর ধার্য না করায় আপত্তি জানিয়েছেন, কারণ তাঁর মতে, ধান ও গমের বীজ খাদ্যশস্য নয়। সুতরাং এই আইনটি এমনভাবে সংশোধন করার প্রস্তাব করছি যাতে এটা পরিষ্কার করে বলা হয় যে, ধান ও গমের বীজ উক্ত আইনে বরাবর করমুক্ত ছিল এবং ভবিষ্যতেও তা করমুক্ত থাকবে। এই সংশোধন পূর্ববর্তী সময় থেকে বলবৎ হবে।

কর কাঠামোয় পরিবর্তনের প্রস্তাব ছাড়াও, আমি বিক্রয় কর আইন সমূহের,

১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইনের এবং ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ গ্রামীন কর্মসংস্থান ও উৎপাদন আইনের অধীনে কর সংগ্রহের উন্নতির জন্য উক্ত আইনসমূহকে সংশোধন করার প্রস্তাব করছি। সংক্ষেপে বলা যায় যে, এই সংশোধনগুলি হবে—বিক্রয় কর আইনে তল্লাসী বা খাতাপত্র আটক সম্পর্কিত পদ্ধতিগত ব্যাপারে এবং ব্যাঙ্ক ও রেলওয়ে প্রভৃতি সংস্থা কর্তৃক কিছু নির্দিষ্ট খোঁজখবর দেওয়ার দায়িত্ব বিষয়ে। বর্তমানে যে সমস্ত পণ্যের উপর ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনে কর ধার্য হয়ে থাকে সেগুলিকে ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব (বিক্রয় কর) আইনের আওতায় এনে কর ধার্য করার বিজ্ঞপ্তি জারির ক্ষমতা সরকারকে দেওয়ার জন্য আমি ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইন সংশোধনের প্রস্তাব করছি। ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইনে প্রস্তাবিত সংশোধনগুলি হবে—নির্ধারিত সময়ের মধ্যে সেস্-এর টাকা জমা না দিলে বা রিটান দাখিলের খেলাপ করলে করনির্ধারক কর্তৃপক্ষকে জরিমানা ধার্যের ক্ষমতা দেওয়া সম্পর্কিত। কোন চা-বাগান রেজিস্ট্রেশন না নিলে তার এই অপরাধকে প্রস্তাবিত সংশোধনের দ্বারা শাস্তিযোগ্য অপরাধ বলে গণ্য করা হবে, এবং ১৮৮০ সালের সেস্ আইনের পরিবর্তে এই আইনেরই বিধান অনুসারে ১৫-৪-৮২ তারিখ থেকে কয়লা প্রেরণের উপর সেস্ ধার্য ও আদায়ের দায়িত্ব কোন কর্তৃপক্ষের উপর ন্যস্ত করবার ক্ষমতা রাজ্য সরকারকে দেওয়া হবে। ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইনেও কয়লার উপর শিক্ষা-সেস্ ধার্য ও আদায়ের ক্ষেত্রে অনুরূপ সংশোধনের প্রস্তাব করা হচ্ছে।

বিক্রয় কর, চা ও কয়লার উপরে সেস্, প্রমোদ কর এবং উৎপাদন শুল্কের হা পরিবর্তনের ফলে রাজ্য সরকারের নীট অতিরিক্ত রাজস্ব যা আসবে তা গিয়ে পুরে বছরের জন্য দাঁড়াবে পঞ্চাশ কোটি টাকা এবং চালু আথিক বছরের বাকী সময়ে জন্য পঁচিশ কোটি টাকা।

এই সমস্ত ব্যবস্থা গ্রহণের ফলে আমরা আয় ও ব্যয়ের মধ্যে সমতা আনতে সক্ষম হব এবং সামান্য এক কোটি টাকা ঘাটতি নিয়ে বছরের হিসাব শেষ করতে পারব

॥ আট ॥

কেন্দ্র-রাজ্য আথিক সম্পর্ক বিষয়ক কয়েকটি নির্দিষ্ট সমস্যা গতবার আমি উল্লেখ করেছিলাম। সেগুলির কয়েকটি পুনরুল্লেখের প্রয়োজন আছে বলে মনে করি। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ভারত সরকার একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন। সে কমিটির কাজ হল বনস্পতি, ভেষজ ও ওষুধ, সিমেন্ট, কাগজ ও কাগজের বোর্ড এবং পেট্রোলিয়ম-জাত দ্রব্যাদির ঘোষিত সামগ্রীর তালিকায় অন্তর্ভুক্তির এবং উক্ত

জিনিসগুলির উপর বিক্রয় করের বদলে অতিরিক্ত অন্তঃশুল্ক ধার্য করার প্রস্তাবের আর্থিক দায় খুঁটিয়ে বিচার করা। আমরা এ প্রস্তাবের বিরোধিতা করেছি এবং উক্ত আইনে সুতিবস্ত্র, চিনি ও তামাকের উপর বিক্রয় করের বদলে অতিরিক্ত অন্তঃশুল্ক ধার্য করার যে ক্ষমতা কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে তার সাংবিধানিক বৈধতা সম্পর্কে প্রশ্ন তুলে সুপ্রীম কোর্টে একটি রিট আবেদন করেছি। সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, অন্যান্য রাজ্য ঐ কমিটির কাছে আনুষ্ঠানিকভাবে এখন যে আবেদন করেছে, তাতে তারাও এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করেছে। এই আবেদনগুলিতে সেইসব রাজ্য বলেছে যে, এই প্রস্তাবের ফলে সরকারের যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মারাত্মক ক্ষতি হবে—রাজ্যগুলি কেন্দ্রীয় দাক্ষিণ্যের উপর নির্ভরশীল হয়ে পড়তে বাধ্য হবে এবং আর্থিক বিশৃঙ্খলার পথ এর ফলে খুলে দেওয়া হবে।

আমি খুবই আশা করব যে, ঐ কমিটি এবং ভারত সরকার রাজ্য সরকারগুলির এই মনোভাব উপলব্ধি করবেন এবং আর কোন ওজর-আপত্তি না তুলে এই প্রস্তাব প্রত্যাহার করে নেবেন।

রাজ্যগুলির তুলনায় কেন্দ্রীয় সরকারের রাজস্ব সংগ্রহের উৎসগুলি কেবল যে আরও নমনীয় ও বৃদ্ধিযোগ্য তাই নয়, তাঁদের পক্ষে অন্যান্য সূত্র থেকেও অর্থ সংগ্রহ করার কোন বাধা নেই। বৈদেশিক বাজার থেকে ঋণ গ্রহণ করার অধিকার কেবল কেন্দ্রীয় সরকারেরই আছে। অপরপক্ষে, রাজ্যগুলির আভ্যন্তরীণ বাজার থেকে ঋণের একটা ন্যায্য অংশ পাওয়ারও অধিকার নেই। এ সম্পর্কিত পরিসংখ্যানও সত্যিই খুব চমকপ্রদ। ১৯৬১ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত রূপায়িত তৃতীয় পাঁচসালা পরিকল্পনায় কেন্দ্র ও রাজ্যগুলির ক্ষেত্রে মোট বাজার ঋণের পরিমাণ ছিল আটশ' তেইশ কোটি টাকা। এর মধ্য থেকে কেন্দ্র পেয়েছে সাঁইত্রিশ দশমিক তিন শতাংশ অর্থাৎ তিনশ' সাত কোটি টাকা এবং রাজ্যগুলি পেয়েছে বাষট্টি দশমিক সাত শতাংশ অর্থাৎ পাঁচশ' ষোল কোটি টাকা। ষষ্ঠ পাঁচসালা পরিকল্পনা শেষ হবে ১৯৮৫ সালে। এই পরিকল্পনায় মোট বাজার ঋণের পরিমাণ বিশ হাজার কোটি টাকা। এর মধ্য থেকে পনের হাজার কোটি টাকা, অর্থাৎ, পঁচাত্তর শতাংশ বরাদ্দ করা হয়েছে কেন্দ্রের জন্য এবং পাঁচ হাজার কোটি টাকা, অর্থাৎ, পঁচিশ শতাংশ বরাদ্দ করা হয়েছে রাজ্যগুলির জন্য। অর্থ সংগ্রহের এই গুরুত্বপূর্ণ উৎসের অর্ধাংশও যদি রাজ্যগুলিকে দেওয়া হত, তাহলে তারা আরও পাঁচ হাজার কোটি টাকা পেত। তাহলে তাদের ওভারড্রাফ্‌ট কেবল শোধ হয়ে যেত তাই নয়, নিজ নিজ ক্ষেত্রে উন্নয়নের জন্য বেশ ভাল টাকাও তাদের হাতে উদবৃত্ত থাকত। আমরা অনুরোধ করেছি যে, বাজার ঋণে রাজ্যগুলির ভাগ বাড়িয়ে অন্তত পঞ্চাশ শতাংশ করা হোক। আরও অনেক রাজ্য আমাদের এই অনুরোধ সমর্থন করেছে। এই দাবী স্বীকার করে নেওয়ার জন্য আমরা অনুরোধ করে যাব।

রাজ্যগুলির ক্ষেত্রে করমুক্ত রাজস্বের আর একটি গুরুত্বপূর্ণ উৎস হল ক্ষুদ্র সঞ্চয় ক্ষুদ্র সঞ্চয় বাবদ সংগ্রহ যখন বাড়ছিল, কেন্দ্রীয় সরকার তখন নিজেদের অর্থ সংস্থানে জন্য এক্ষেত্রেও প্রবেশ করলেন। ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পের বাইরে আরও আকর্ষণীয় পুঁ বিনিয়োগ বণ্ড পরিকল্প তাঁরা চালু করলেন এবং ব্যাঙ্ক আমানত থেকে সুদ বাবত আয়ে উপরে কর ছাড়ের বিশেষ সুবিধা দিলেন। আমরা প্রস্তাব করি যে, এই সঞ্চয়ের ক্ষে কর ছাড়ের যে বিশেষ সুবিধা দেওয়া হচ্ছে, ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রেও তা দেওয়া হো এবং পুঁজি বিনিয়োগ বণ্ড থেকে যা আয় হবে, রাজ্যগুলির সঙ্গে তা ভাগ ক নেওয়া হোক।

রাজ্যগুলির সম্পদ সংগ্রহের যে সামান্য উৎস আছে, ভারত সরকার যদি সেখা হাত বাড়ান, রাজ্যগুলি তবে জনসাধারণের প্রতি তাদের দায়-দায়িত্ব পালন কর পারবে না। উন্নয়নের ক্ষেত্রে অর্থ সংস্থান সম্পর্কিত এ ধরনের গুরুত্বপূর্ণ বিষ রাজ্যগুলির দৃষ্টিভঙ্গি উপলব্ধি করতে ভারত সরকারের কাছে আমি আবা আবেদন জানাই।

॥ নয় ॥

আমাকে বারবার একথাই বলতে হচ্ছে যে, আমাদের বর্তমান কাঠামোর মধ্যে রাজ্যের অগ্রগতি শুধুমাত্র রাজ্য সরকারের প্রচেষ্টার উপরই নির্ভর করে না। কেন্দ্রীয় সরকার, অর্থনৈতিক সংস্থাসমূহ এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থার সাবি অংশগ্রহণ প্রয়োজন।

কয়েকটি প্রধান শিল্প পরিকল্পনা যেমন হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রজেক্ট, সল্ট লেক ইলেকট্রনিক কমপ্লেক্স, হলদিয়া জাহাজ মেরামত কেন্দ্র এবং প্রতিরক্ষা বিষয়ক উৎপাদন ইউনিট স্থাপনের যে প্রস্তাব আমরা করেছি, কেন্দ্রীয় সরকারেরর তরফ থেকে সে বিষয়ে ইতিবাচক সাড়া পাওয়ার জন্য আমরা এখনও প্রতীক্ষা করে রয়েছি। এই সঙ্গে রয়েছে জে কে নগরের অ্যালুমিনিয়াম কর্পোরেশন অব ইণ্ডিয়া, ইনচেক টায়ার্স লিমিটেড, কলকাতা, ন্যাশনাল রাবার ম্যানুফ্যাকচারার্স লিমিটেড, কলকাতা ও আরও কয়েকটি গুরুত্বপূর্ণ শিল্প ইউনিটের কেন্দ্রীয় সরকার কর্তৃক জাতীয়করণের বিষয়।

আমাদের রাজ্যের ক্ষেত্রে শিল্পের প্রয়োজনীয় গুরুত্বপূর্ণ কাঁচামাল আনার রেল ভাড়ার সমতাবিধান বিষয়টি বিবেচনা করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পুনঃপুনঃ প্রত্যাখ্যান রাজ্যের শিল্প-উন্নয়নে আরও বেশি করে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। ভারত সরকারের সঙ্গে এবিষয়ে আমরা যথাযথ গুরুত্ব দিয়ে আলোচনা করছি।

অর্থনৈতিক সংস্থাসমূহও পূর্বাঞ্চলে নতুন করে লগ্নী করতে দ্বিধা করছে। রাজ্যে

বর্তমানে যে অনুকূল শিল্প পরিবেশ সৃষ্টি হয়েছে তার পূর্ণ সুযোগ গ্রহণ করতে এবং রাজ্যের উন্নয়নে পরিপূর্ণভাবে অংশগ্রহণ করতে আমি কেন্দ্রীয় সরকার, অর্থনৈতিক সংস্থাসমূহ এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলিকে আহ্বান জানাচ্ছি।

॥ দশ ॥

শেষ করবার আগে, সভার সদস্যদের আমি আশ্বাস দিচ্ছি যে, বর্তমান কর আইনের মধ্যেও, উন্নত প্রশাসনিক ব্যবস্থা দ্বারা এ বছরেও, আমাদের রাজস্ব বৃদ্ধি করার সর্বপ্রকার প্রচেষ্টা আমরা চালিয়ে যাব। আমরা আর্থিক নিয়ন্ত্রণ ভালভাবে প্রয়োগ করব যাতে ভালো ফল পাওয়ার জন্য সরকারি তহবিল ব্যবহৃত হতে পারে। রাজ্যের সরকারি মালিকানাধীন সংস্থাসমূহের কাজকর্মের উন্নতির জন্য আমরা চেষ্টা চালিয়ে যাব যাতে তাদের ক্ষতির পরিমাণ কমিয়ে সর্বনিম্ন স্তরে নিয়ে আসতে পারি। এই প্রচেষ্টাকে সফল করতে আমাদের কর্মচারী, কর্তৃপক্ষ ও সাধারণ মানুষের পূর্ণ সমর্থন আমি চাইছি।

আগামী দুবছর খুবই কঠিন সময়, কেন না অষ্টম ফিনান্স কমিশনের রায় কার্যকর হবে কেবলমাত্র ১৯৮৪ সালের এপ্রিল মাসের ১ তারিখ থেকে। যাই হোক, যেসব সমস্যার সম্মুখীন আমাদের হতে হবে তার জন্য আমাদের বিহ্বল হলে চলবে না। এ রাজ্যের জনগন আমাদের প্রতি তাঁদের আস্থা সুস্পষ্টভাবে জানিয়েছেন এবং শৃঙ্খলা ও সংকল্পের সঙ্গে আমাদেরও সাড়া দিতে হবে। আমাদের দায়িত্ব নিঃসন্দেহে দুরূহ, কিন্তু সামাজিক ও অর্থনৈতিক প্রগতির যে পথে আমরা এই রাজ্য ও তার জনগণকে নিয়ে যেতে চাইছি, সে পথ থেকে আমরা কোনোভাবেই বিচ্যুত হতে পারি না এবং হব না।

# পশ্চিম বঙ্গের বার্ষিক আর্থিক বিবরণী, ১৯৮২-৮৩

( হাজার টাকার হিসেবে )

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট, ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| **আদায়** | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | —৪০,২৭,০০ | —৬৫,০১,০০ | —১,১১,৭৭,৬৪* | ** |
| ২। রাজস্ব আদায় | ১০,৯১,৭০,৪৫ | ১২,৯৭,৫৫,৫৩ | ১২,৯৩,৩৮,৮৬ | ১৩,৯৭,৫৭,০৮ |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারি ঋণ | ৯,৩৭,৮৬,০৬ | ৭,২০,২৬,৩০ | ১২,৪৬,৮৫,৮৬ | ১৩,১৪,৭৮,৪৪ |
| (২) ঋণ ... | ১৯,০০,৫০ | ৩৯,৮৬,৬৪ | ৪১,৭৩,৮৬ | ২৩,৩৬,৩৬ |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে আদায়। | ২৭,১৪,৮৭,৪৮ | ১৫,৭২,৭৯,৯১ | ২৯,৫২,৮৩,৫৫ | ৩৫,০৬,৩২,৮৬ |
| মোট ... | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫.৪৮,৩৮ | ৫৪,২৩,০৪,৪৯ | ৬২,৪২,০৪,৭৪ |
| **ব্যয়** | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ১১,১৫,২১,১৪ | ১২,৬৪,০৫,৯৫ | ১৪,২৭,১৩,৮৪ | ১৫,৪০,১৩,১৬ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ১,০৬,৬৯,৫৭ | ১,৪৮,৭০,১৫ | ১,৯১,০২,২৯ | ১,৪০,১০,৬২ |
| ৭। ঋণখাতে ব্যয়— | | | | |
| (১) সরকারি ঋণ | ৭,৩১,০৮,২৬ | ৫,২১,৪৪,৭৬ | ৯,৫১,১৭,৪৩ | ৯,৪৫,৪২,৩৪ |
| (২) ঋণ ... | ১,৭৮,৫৪,৮৪ | ২,১৬,০৯,৬৪ | ২,৩০,৮৪,৪৩ | ১,৮৭,৪২,০[illegible] |
| ৮। আপন্ন তহবিলে স্থানান্তর | ... | ... | ১৫,০০,০০ | ... |
| ৯। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে ব্যয়। | ২৬,৬৪,৩৫,৬৮ | ১৫,২২,১৮,৮৮ | ২৮,৭০,৪৩,১০ | ৩৪,৫৫,০০,৫[illegible] |
| ১০। সমাপ্তি তহবিল | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —২৬,০৪,৩[illegible] |
| মোট .... | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫,৪৮,৩৮ | ৫৪,২৩,০৪,৪৯ | ৬২,৪২,০৪,৭৪ |

( হাজার টাকার হিসেবে )

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| নীট ফল— উদ্বৃত (+) ঘাটতি (−) | | | | |
| (ক) রাজস্বখাতে | —২৩,৫০,৬৯ | +৩৩,৫০,৫৮ | —১,৩৩,৭৪,৯৮ | —১,৪২,৫৬,৪৮ |
| (খ) রাজস্ব-খাতের বাইরে। | —৮,৯৪,৩১ | —৭৫,৫০,৫৮ | —১৭,০৩,৯৮ | +১,১৬,৫২,১৪ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | —৩২,৪৫,০০ | —৪২,০০,০০ | —১,৫০,৭৮,৯৬ | —২৬,০৪,৩৪ |
| নীট (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —২৬,০৪,৩৪ |
| (ঙ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ | | +৪২,০০,০০ | ... | +২৫,০০,০০ |
| (চ) প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | ... | ... | ... | ... |
| (ছ) প্রারম্ভিক তহবিল এবং (ঙ) ও (চ) নং দফা সহ। | ... | —৬৫,০১,০০ | ... | —১,০৪,৩৪ |

---

* রিজার্ভ ব্যাঙ্কের আনুমানিক হিসেব : সংশোধনসাপেক্ষ।

** রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ৩৪০,৭১ কোটি টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল ভারত সরকার হইতে সমপরিমাণ বিশেষ মধ্যমেয়াদী পরিকল্পনা বহির্ভূত ঋণ সহায়তা লইয়া পুরণ করা হইয়াছে। এই টাকা রাজস্বখাত বহির্ভূত অন্যান্য খাতে আদায় ও ব্যয়ের হিসাবে ধরা হইয়াছে [ ৩ ( ১ ) নং ও ৭ ( ১ ) নং দফা ]।

**Mr. Speaker :** Cut Motions to different Demands of this Budget wil be received upto 5 p. m. on Monday, the 6th September 1982 positively Cut Motion must be given in the prescribed form.

**Adjournment**

The House was then adjourned at 11—33 a. m. till 1 p. m. on Monday the 6th September, 1982 at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 6 th Sept, 1982 at 1 P. M.

**Present**

Mr. Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 15 Ministers, 13 Ministers of State and 159 Members.

[ 1-00—1-10 P. M. ]

STARRED QUESTIONS

( To which oral onswers were given )

**রবীন্দ্র রচনাবলীর রয়্যালটি মকুব**

* ১৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৭৬। ) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : শিক্ষা উচ্চতর ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ইহা কি সত্য যে—

(ক) রবীন্দ্র রচনাবলীর 'রয়্যালটি' মকুবের জন্য রাজ্য সরকার প্রধানমন্ত্রীর সঙ্গে পত্রে যোগাযোগ করেছেন ; এবং

(খ) যোগাযোগ করে থাকলে, তার ফলাফল কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** : (ক) এ ব্যাপারে প্রধানমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করা হবে।
(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে রয়্যালটি াবদ বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়কে রাজ্য সরকার কত টাকা দিয়েছেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** : রয়্যালটি বাবদে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়কে ১০ লক্ষ ২ হাজার ৫ শত টাকা দেওয়া হয়েছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা খবরের কাগজে েখেছি যে রয়্যালটি মকুবের জন্য প্রধানমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করা হচ্ছে। াপনি কি জানাবেন যে এই যোগাযোগের ব্যাপারে বিলম্ব হওয়ার কারণ কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** : আমরা বলেছিলাম যে এই ব্যাপারে বিশ্বভারতীর ্শ্ববিদ্যালয়ের আচার্য হিসাবে প্রধানমন্ত্রীর কাছে আবেদন করা হবে যাতে আরও ৫০

হাজার কপি ছাপাবার অনুমতি পাওয়া যায়।" তিনি ২৩শে সেপ্টেম্বর আচার্যের কার্যভার গ্রহণ করছেন। তারপর তাঁর সঙ্গে আচার্য হিসাবে যোগাযোগ করা হবে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**: যদি রয়্যালটি মকুব হয় তাহলে রবীন্দ্র রচনাবলীর দাম কমাবার চেষ্টা করবেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ**: এ সম্পর্কে এখনই উত্তর হয় না। উত্তর পাওয়া গেলে তারপর চিন্তা করা হবে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা**: আপনি বললেন প্রধানমন্ত্রীর সঙ্গে এখনও যোগাযোগ করা হয়নি। আগে কি যোগাযোগ করা হয়েছিল ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ**: ১৯৭৮ সালে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করি যে কিছু অনুদান দেওয়া হোক। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে নেতিমূলক উত্তর এসেছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা**: অধিক সংখ্যক রবীন্দ্র রচনাবলী ছাপাবার জন্য বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যোগাযোগ করা হচ্ছে কিনা ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ**: আমরা বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের কাছে আবেদন করেছিলাম যে আরও ৫০ হাজার কপি ছাপাবার অনুমতি দেওয়া হোক এবং যে রয়্যালটি গ্রহণ করেছেন, সেই রয়্যালটি গ্রহণ করুন। তার উত্তরে তারা জানিয়েছে যে তারা আরও ২০ হাজার ছাপতে দিতে পারেন কিন্তু রয়্যালটি দিতে হবে ১২ লক্ষ টাকা। আমরা তাতে সাড়া দিইনি।

**শ্রীসরল দেব**: ইতিমধ্যে যে পুস্তক সরবরাহের আশ্বাস দিয়েছিলেন, তার কতটা সরবরাহ করেছেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ**: ৫০ হাজার বই ছাপাবার পর আমরা লটারীর মাধ্যমে বিভিন্ন এলাকাতে ৪৬ হাজার ২ শত সরবরাহ করি। তারপর বিভিন্ন লাইব্রেরীতে শিক্ষা প্রতিষ্ঠানে দেবার জন্য ৯ হাজার বই পাঠিয়েছি। তার মধ্যে অনেক প্রতিষ্ঠান নেয়নি। তার মধ্যে ৬ হাজার ডিসট্রিবিউসন হয়নি। আর বাকী সরকারের কাছেই আছে।

### লাইসেন্সপ্রাপ্ত দেশী ও বিলাতী মদের দোকান

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩।) **শ্রীদেবপ্রসাদ সরকার**: আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ সালের জানুয়ারী হইতে ৩১শে জুলাই পর্যন্ত এই রাজ্যে লাইসেন্সপ্রাপ্ত (১) দেশী ও (২) বিলাতী মদের দোকানের সংখ্যা কত এবং

(খ) ১৯৭৭ সালের জুন মাসে বামফ্রন্ট সরকার কার্যভার গ্রহণ করার পূর্বে পর্যন্ত সময়ে এই রাজ্যে উক্ত লাইসেন্সপ্রাপ্ত (১) দেশী ও (২) বিলাতী মদের দোকানের সংখ্যা কত ছিল ?

**শ্রীবিমলানন্দ মুখার্জি :** (ক) (১) দেশী মদের দোকান সংখ্যা—৮৮৪। (২) বিলাতী দের দোকান সংখ্যা—৪৫১।

(খ) (১) দেশী মদের দোকানের সংখ্যা—৮৮০ (২) বিলাতী মদের দোকানের ংখ্যা—৪৬৯।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৭৭ সালে ামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত বামফ্রন্ট ারকার কতগুলি দেশী এবং বিলাতী মদের দোকানের লাইসেন্স দিয়েছেন ?

**শ্রীবিমলানন্দ মুখার্জি ঃ** নোটিশ চাই। তবে মনে হয় ২।৪ টির বেশী নয়।

[ 1-10—1-20 P. M. ]

**শ্রীজয়ন্ত মার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, রাজ্যের বিভিন্ন পুরসভা থেকে সুপারিশ সমেত নতুন মদের দোকানের লাইন্সেসের জন্য কি পরিমান দরখাস্ত বা আবেদন এসেছে ?

**শ্রীবিমলানন্দ মুখার্জি ঃ** পুরসভা থেকে কি পরিমান এসেছে বা গ্রামাঞ্চল থেকে কি পরিমান এসেছে সেগুলি জানাতে হলে নোটিশ চাই।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, দেশী এবং বিদেশী মদের দোকান থেকে প্রতি বছর কি পরিমান ট্যাক্স আদায় হয় ?

**মিঃ স্পাকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক স্কুলের শিক্ষক-শিক্ষিকাদের চাকুরীর বয়ঃসীমা**

*১৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১৬০। ) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মাধ্যমিক স্কুলের শিক্ষক-শিক্ষিকাদের চাকুরীর বয়ঃসীমা ৬৫ বৎসর থেকে কমিয়ে ৬০ বৎসর করা হয়েছে ;

(খ) সত্য হলে—

(১) কবে থেকে এ সিদ্ধান্ত কার্যকর করা হয়েছে এবং ইহার কারণ কি,

(২) এরূপ সিদ্ধান্তের বিষয় সংশ্লিষ্ট শিক্ষকশিক্ষিকাদের পূর্বাহ্নে জানানো হয়েছিল কিনা এবং হয়ে থাকলে কোন্ সময়ে, ও

(৩) এ সিদ্ধান্তের ফলে জেলাওয়ারী কতজন শিক্ষিকশিক্ষিকাকে অবসর গ্রহণ করতে হয়েছে ;

(গ) সরকার কি অবগত আছেন যে এরূপ সিদ্ধান্তের ফলে বহু শিক্ষকশিক্ষিকাকে বিশেষ অসুবিধায় পড়তে হয়েছে ;

(ঘ) অবগত থাকলে, ঐ শিক্ষকশিক্ষিকাদের পে-কমিশনের সুপারিশের ভিত্তিতে প্রদেয় বেতন ভাতা ইত্যাদি ও রিটায়ার বেনিফিট সহ সর্বপ্রকার প্রাপ্ত অর্থ দেওয়ার ব্যাপারে সরকার কি ব্যবস্থা করেছেন ; এবং

(ঙ) মাধ্যমিক শিক্ষকশিক্ষিকাদের ৬৫ বৎসর বয়স পর্যন্ত শিক্ষকতা করতে দেওয়ার ব্যাপারে বর্তমান সরকারের কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকলে, তাহা কি ?

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস**ঃ (ক) না। পূর্বের ন্যায় বর্তমানেও শিক্ষক ও শিক্ষিকাদের চাকুরি বয়সীমা ৬০বৎসরই আছে.

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ও (ঘ) প্রশ্ন উঠে না। তবে এ প্রসঙ্গে বলা যেতে পারে যে অবসরমুখী শিক্ষক ও শিক্ষিকা সহ সকলের জন্য পে-কমিশনের ভিত্তিতে বেতন ভাতা, ইত্যাদি প্রদানের জন্য সরকারী আদেশ ইতিপূর্বেই জারী করা হয়েছে। এবং অধিকাংশ শিক্ষক ও শিক্ষিকা সংশোধিত হারে বেতন পাচ্ছেন। অবসরকালীন প্রাপ্যের রিটায়ারিং বেনিফি সংক্রান্ত বর্তমান আইন সংশোধনের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(ঙ) বর্তমানে নেই।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, পুরানো যে বয় সীমা ৬০ বছর, তারপরে যে এক্সটেনসানের ব্যাপারটা আছে সেটা থাকবে কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস**ঃ রিএমপ্লয়মেণ্টের যে সুযোগ আগে ছিল বর্তমান বিধা অনুসারে সে সুযোগ আর নেই।

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ৬০ বছরের পরে কো দক্ষ এবং সক্ষম শিক্ষক যদি রিএমপ্লয়মেণ্টের জন্য দরখাস্ত করেন, তাহলে সে ক্ষে মাননীয় মন্ত্রীমহাশয় সেটা বিবেচনা করবেন কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস**ঃ 'ক' প্রশ্নের উত্তরের মধ্যেই আপনার উত্তর দিয়েছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, শিক্ষকরা অবস নেবার পর রিএমপ্লয়মেণ্টের যে সুযোগ তাঁরা এতদিন পেয়ে আসছিলেন সেই সুযো থেকে তাঁদের বঞ্চিত করার কারণ কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস**ঃ প্রশ্নের মধ্যে কারণের কথা জিজ্ঞাসা করা হয়নি, ভাবে প্রশ্নটা করা হয়েছে সেই ভাবেই উত্তর দিয়েছি। তবে আপনি যখন জিজ্ঞা করছেন তখন বলছি, সরকারী কর্মচারীদের ক্ষেত্রে যেমন ৫৮ বছর বয়স সীমা আ

তেমনি শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর আছে। আগে সেটা সম্প্রসারিত করার যে সুযোগ ছিল আমাদের পে-কমিশন বিভিন্ন দিক বিবেচনা করে সুপারিশ করেন যাতে সেই সুযোগ নিয়ে বাড়িয়ে দেবার ব্যবস্থা না হয়। আমরা পে-কমিশনের সিদ্ধান্ত মেনে নিয়েছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার**ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, একই সরকারের অধীনে কলেজ শিক্ষকরা ৬৫ বছরের অবসরের সুযোগ পাচ্ছেন অথচ সেখানে মাধ্যমিক শিক্ষকদের সে সুযোগ থেকে বঞ্চিত করার যৌক্তিকতা কোথায়?

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস**ঃ উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করুন সঠিক উত্তর পাবেন।

### বর্তমান আর্থিক বৎসরে নতুন রাস্তা ও সেতুর জন্য কেন্দ্রীয় অর্থ সাহায্য

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১) **শ্রীঅমলেন্দ্র রায়**ঃ পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে কোন্ কোন্ নতুন রাস্তা ও সেতুর জন্য কেন্দ্রীয় সরকার কত অর্থ সাহায্যে রাজী হয়েছেন; এবং

(খ) ঐসকল রাস্তা ও সেতুর কাজ কি নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রীযতীন চক্রবর্তী**ঃ (ক) ও (খ) কেন্দ্রীয় সরকার কোন সেতু বা রাস্তার জন্য কোন আর্থিক সাহায্য দেন না। তবে তাঁরা ঋণ দিয়ে সাহায্য করেন

ষষ্ঠ পরিকল্পনায় ঋণ দিয়ে সাহায্যের জন্য নিম্নলিখিত প্রকল্প দুটি প্রাথমিক ভাবে নির্বাচিত করেছেন :—(১) জয়পুর—করকরা—বোকারো রাস্তা এবং (২) ফারাক্কা থেকে হলদিয়া সংযোগকারী রাস্তার উপর ময়ূরাক্ষী, কুয়ে এবং অজয় নদীর উপর সেতু নির্মাণ।

প্রকল্প দুটির জরিপ কার্য ও বিস্তৃত প্রাক্কলন প্রস্তুতি চলছে। ঐ প্রাক্কলন প্রস্তুত করে আর্থিক অনুমোদন ও বরাদ্দের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হবে। ঐ অনুমোদন ও অর্থ বরাদ্দ পাওয়া গেলে কাজ শুরু হবে।

ঐ দুটি প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার চারিশত সাত লক্ষ টাকা ঋণ দিতে সম্মত হয়েছেন।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস**ঃ ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত যে নূতন জাতীয় সড়কের কথা বললেন, এই রাস্তা কতদিন নাগাদ আরম্ভ হতে পারে।

**শ্রীযতীন চক্রবর্তী**ঃ ফরাক্কা থেকে হলদিয়ার সংযোগকারী রাস্তার উপর সেতু তৈরী করতে মোট ব্যয় পড়বে ৫৯৩ লক্ষ টাকা। শতকরা ৫০ ভাগ ঋণ পাওয়া যাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং বাকিটা রাজ্য সরকারকে দিতে হবে। তবে আমাদের ভাঁড়ে মা ভবানী। সুতরাং এখনই কবে হবে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রীসুনীতি চট্টোরাজ:** কবে নাগাদ শেষ হবে, এটা বলতে পারবেন না ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী:** বর্তমানে জরিপের কাজ চলছে, সার্ভে হচ্ছে, এই সব কাজগুলো হচ্ছে। যখন আমাদের আর্থিক সংগতি বাড়বে, তখন কাজ সুরু হবে।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দ্বিতীয় হুগলি সেতু তৈরী করার জন্য কত কেন্দ্রীয় অর্থ রাজ্য সরকার পেয়েছে এবং কবে নাগাদ এই সেতু সম্পূর্ণ হবে ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী:** প্রকল্প দুটির জরিপ চলছে, এস্টিমেট করা হচ্ছে আর্থিক অনুমোদন বরাদ্দের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হচ্ছে। এ অনুমোদন পাওয়া গেলে, অর্থ বরাদ্দ পাওয়া গেলে কাজ শুরু হবে।

## সরকারী দুগ্ধ প্রকল্প হইতে দুধ পাচারের অভিযোগ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪০০।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী:** পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯-৮১ ডিসেম্বর পর্যন্ত সরকারী দুগ্ধ প্রকল্প হইতে দুধ পাচারের কোন অভিযোগ সরকারের নিকট আছে কি ;

(খ) থাকিলে, উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(গ) দুধ পাচারের সহিত জড়িত কোন সরকারী কর্মচারী থাকিলে তাহাদিগকে কিভাবে শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** (ক) হ্যাঁ।

(খ) উক্ত সময়ের মধ্যে বিভিন্ন শ্রেণীর ৩০ জন সরকারী কর্মচারীর বিরুদ্ধে বিভাগীয় তদন্ত, পুলিশী তদন্ত ও ভিজিল্যানস্ কমিশনারের নির্ধারিত তদন্ত করা হইয়াছে।

(গ) পূর্বোক্ত ৩০টি কেসের মধ্যে ৭ জনকে সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছিল এবং সরকারী বরখাস্তের আদেশের বিরুদ্ধে ৭টি কেস কোর্টের বিচারাধীন আছে। বাকী গুলির কোনও কোনওটি এখনও তদন্তাধীন আছে এবং কয়েকটি ক্ষেত্রে তাহাদিগকে অভিযোগ হইতে নিয়মিত তদন্ত সাপেক্ষে অব্যাহতি দেওয়া হইয়াছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সাত জনের বিরুদ্ধে সাসপেনশন অর্ডার দিয়েছিলেন, তারা কোথায় কাজ করছিলেন, এবং তাদের নাম কি ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** ওদের নাম এখন আমার পক্ষে দেওয়া সম্ভবপর নয়। এরজন্য নোটিশ চাই। তবে ওদের মধ্যে ডেলিভারী ম্যান আছেন, যারা এসকর্ট করে নিয়ে গিয়ে দুধ ডেলিভারী দেন এবং দু একজন ড্রাইভারও আছেন, এই সাত জনের মধ্যে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** : মাননীয় স্পিকার মহাশয়, আমার কোশ্চেনটা খুব পরিষ্কার ছিল, যে সাতজনের কথা বললেন, তাদের নামগুলো নিশ্চয়ই আপনার কাছে আছে, আমি নামগুলো জানতে চাইছি।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : এই সম্পর্কে নির্দিষ্ট ভাবে নোটিশ দেবেন তাহলে আলাদা করে উত্তর দিতে পারি, বর্তমানে বলা সম্ভব নয়। কোন গ্রেডের ড্রাইভার, কোন রুটের এসকর্ট সমস্ত কিছু বলে দিতে পারবো।

[ 1-20—1-30 P. M. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : মাননীয় মন্ত্রী মহাশয়, এই দুধ চুরির বিষয় নিয়ে অনেক প্রশ্ন থেকে গেছে এবং দেখা যাচ্ছে অনেক টাকার দুধ চুরির ব্যাপারে তদন্ত আরম্ভ হয়েছে। আমি জানতে চাচ্ছি যে এই দুধ চুরি বন্ধ করার জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি না এবং নেওয়া হলে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : নিশ্চয়ই হয়েছে। ৩০ জনের বিরুদ্ধে আমরা ব্যবস্থা নিয়েছি। এখন দুর্ভাগ্য হচ্ছে, আমরা সাসপেণ্ড করেছিলাম, কোর্ট কেস দিলাম কিন্তু সাসপেনসনের বিরুদ্ধে তারা হাইকোর্টে গেলেন। হাইকোর্ট সেই মামলা বিচারাধীন রেখেছেন, আমরা কিছু করতে পারছি না। মাননীয় সদস্য যে বলেছেন, ৫ই ফেব্রুয়ারী ১৯৮০ সালে সেন্ট্রাল ডায়েরী থেকে ২৪৮ ব্যাগ গুড়ো দুধ চুরি যায়, ঘটনাটি ঠিক। মেইন গোডাউন থেকে দুধ নিয়ে যখন প্রোসেসিং করার জন্য নিয়ে যাওয়া হয়েছিল এবং সেণ্টাল ডেয়ারির যে ইয়ার্ড আছে সেখানে ছিল এবং দুপুর বেলা সেখান থেকে দুধ চুরি যায়। এই ব্যাপারে আমরা ৭ জনকে সাসপেণ্ড করেছি, একজন এ্যাবস্কণ্ডিং আছে। পুলিশের কাছে কেস দেওয়া হয়েছে। ডি. ডি. ডিপার্টমেন্ট থেকে কেস পরিচালনা করছেন। সেই কেস নাম্বার যদি চান আমি দিয়ে দিতে পারি। সেই কেস নম্বর হচ্ছে, উলটোডাঙ্গা পি. এস. নং ২৮ ডেটেড ৫. ২. ৮০

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চেয়েছিলাম যে এগুলি বন্ধ করার জন্য কি ব্যবস্থা করা হয়েছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : বন্ধ করার জন্য সমস্ত রকম ব্যবস্থা নেওয়া হয়েছে। কিছু লোককে বদলী করা হয়েছে, সিকিউরিটি এ্যারেঞ্জমেন্ট জোরাল করা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ইনকোয়ারি কমিশনের বিবেচনাধীন আছে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : আপনি শুনতে ভুল করেছেন। আমি ভিজিলেন্স কমিশনের কথা বলেছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে কয়টা ভিজিলেনস কমিশনে আছে এবং কতদিন ধরে আছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** আপনি নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রীঅজিত কুমার পাঁজা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ৭ জনের বিরুদ্ধে সাসপেশান অর্ডার করা হয়েছে এবং হাইকোর্টে তারা গেছে। হাইকোর্টে সরকার পক্ষের কৌসুলি ইনজাংশান যদি থেকে থাকে তাহলে সেটা ভ্যাকেট করার জন্য কোন দরখাস্ত করেছেন কি না জানাবেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** দরখাস্ত করা হয়েছে এবং সেটা পাস্ করার ব্যবস্থাও হয়েছে। আমরা আশা করছি যদি ইনজাংশান উঠিয়ে দেওয়া হয় তাহলে সাসপেণ্ড করা হবে এবং তারপরে দরকার হলে ডিসমিস করা হবে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কতগুলি দুর্নীতি হয়েছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** আপনি নোটিশ দেবেন, বলে দেব।

## জয়েণ্ট এণ্ট্রান্স পরীক্ষা পদ্ধতির পরিবর্তন

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭।) **শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেডিক্যাল ও ইঞ্জিনীয়ারিং বিষয়ে ভর্তি সংক্রান্ত জয়েণ্ট এণ্ট্রান্স পরীক্ষা পদ্ধতির পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) বর্তমান বৎসরের পরীক্ষায় সকল পরীক্ষার্থীর প্রতি ন্যায়বিচার ও নিরপেক্ষতা অবলম্বন করা হয়নি বলে যে অভিযোগ উঠেছে, তা পরীক্ষা করে দেখবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

## জয়েণ্ট এণ্ট্রান্স পরীক্ষা সম্পর্কে তদন্ত

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬।) **শ্রীকৃপাসিন্ধু সাহা :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জয়েণ্ট এণ্ট্রান্স পরীক্ষা নিয়ে কোন অভিযোগ সরকারের নিকট এসেছে কি ; এবং

(খ) এসে থাকলে, এ ব্যাপারে সরকারের পক্ষ থেকে কোন তদন্ত করার ব্যবস্থা করা হয়েছে কিনা ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** * ১৮ নং প্রশ্নের উত্তর—(ক) শিক্ষাবিভাগের এরকম কোনো পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) বিষয়টি বর্তমানে আদালতে বিচারাধীন। আদালতের রায়ের জন্য অপেক্ষা করা হচ্ছে। আদালতের রায়ের পরিপ্রেক্ষিতে এই বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

(ক) * ২০ নং প্রশ্নের উত্তর—অন্যান্য বছরের মত এ বছরেও কয়েকজন অনুত্তীর্ণ ছাত্রছাত্রীদের কাছ থেকে কিছু অভিযোগ পাওয়া গেছে ;

(খ) বিষয়টি আদালতের বিচারধীন। আদালতের রায়ের জন্য অপেক্ষা করা হচ্ছে।

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন যে এই জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার বিষয়টা আদালতে নিয়ে যাওয়ার পিছনে কোন একটা বিশেষ রাজনৈতিক উদ্দেশ্য আছে, এটা আপনি জানেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে, কিছু কিছু অভিযোগ আছে, সে অভিযোগ গুলি কি কি এবং হাইকোর্টে যাবার আগে সেগুলি সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** হাইকোর্টে মামলা হবার আগে একটা অভিযোগ এসেছিল, সেটা বোর্ডের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছিল এবং তাঁরা তদন্ত করে বলেছিলেন যে, এই অভিযোগের কোনও ভিত্তি নেই। বাকি আটটা অভিযোগ আসে হাইকোর্টে মামলা হবার পরে এবং যেহেতু সেগুলি বিচারাধীন রয়েছে সেহেতু সেগুলি সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি এ অভিযোগ গুলির মধ্যে অর্থ নেওয়ার কোন অভিযোগ আছে কিনা।

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** এরকম কোনও অভিযোগ পাইনি। তবে এর আগে ১৯৭২ থেকে '৭৭ সালের মধ্যে এই জাতীয় কিছু কিছু অভিযোগ আমাদের কাছে এসেছিল।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, মেডিকেল এবং ইঞ্জিনিয়ারিং-এ মুখ্যমন্ত্রীর একটা কোটা আছে তা গত পাঁচ বছর ধরে মুখ্যমন্ত্রী সে কোটা অনুযায়ী কাদের কাদের নাম পাঠিয়েছেন এবং তার মধ্যে মন্ত্রীদের কোন আত্মীয়-স্বজনের নাম আছে কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** এ সম্পর্কে নোটিশ চাই।

**শ্রীঅজিত কুমার পাঁজা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, '৭২ সালের

একটা নিয়ম অনুযায়ী সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস ছেলে-মেয়েদের জন্য যথাক্রমে ১৫ এবং ৫ পারসেন্ট হিসাবে একটা কোটার ব্যবস্থা ছিল, সে ব্যবস্থা এখনো চালু আছে কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ :** ১৫% এবং ৫%, এভাবে নয়, তবে মোট ছাত্র সংখ্যার ২০% সিডিউলড কাস্টদের জন্য সংরক্ষিত আছে। এর মধ্যে ২০০টি সিট ইঞ্জিয়ারিং-এর জন্য এবং ১৪১টি সিট মেডিকেলের জন্য।

**শ্রীঅজিত কুমার পাঁজা :** ১৫%সিডিউলড কাস্ট এবং ৫% সিডিউলড ট্রাইবসদের জন্য অর্থাৎ মোট ২০% উভয়ের জন্য সংরক্ষিত রাখার ব্যবস্থা আছে কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ :** হ্যাঁ আছে।

**ডাঃ মানষ ভুঁইঞা :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, গত বছর মাননীয় মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে পশ্চিমবাংলার ৭টি মেডিকেল কলেজের ৬টিতে এবং কাশ্মীর মেডিকেল কলেজে মুখ্যমন্ত্রীর কোটায় যারা ভর্তি হয়েছে তারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা না দিয়েও কি করে ভর্তি হয়েছিল ? পশ্চিমবঙ্গের মেডিকেল কলেজগুলি ছাড়াও কাশ্মীর মেডিকেল কলেজে—যেখানে পশ্চিমবঙ্গের জন্য চারটি আসন আছে—জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা আদৌ যারা দেয়নি তাদের মুখ্যমন্ত্রীর অনুমোদন নিয়ে ভর্তি করা হয়েছে। সাধারণ নিয়ম হচ্ছে পশ্চিমবঙ্গের মেডিকেল কলেজগুলির সংরক্ষিত আসনে এবং কাশ্মীর মেডিকেল কলেজের চারটি আসনের জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার অকৃতকার্য ছাত্রদের মধ্যে প্রথম দিকে যারা থাকে তাদের নাম পাঠানো হয়। অথচ গত বছর দেখা গিয়াছে যে, যে কোন কারণেই হোক বা যে কোন উদ্দেশ্যেই হোক জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ফল অনুযায়ী অকৃতকার্য ছেলেদের মধ্যে থেকে যাদের নাম কাশ্মীর মেডিকেল কলেজের জন্য অনুমোদন করা উচিত ছিল তাদের সে সুযোগ থেকে বঞ্চিত করে অন্য ছাত্রদের নাম কাশ্মীর মেডিকেল কলেজে পাঠান হয়েছে। এর প্রতিবাদে গত বছর দুটি ছাত্রী আদালতে গিয়েছিল, সে দুটি ছাত্রীর নাম কি ?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

( গোলমাল )

( এই সময়ে বিরোধী সদস্যরা অনেকে এক সাথে উঠে দাঁড়িয়ে কথা বলার চেষ্টা করেন। )

**ওয়েস্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩-এর প্রয়োগ**

*১৯। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫। ) **শ্রীতারকবন্ধু রায় :** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশান অ্যাক্ট, ১৯৭৩ ( ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট XLIII অফ ১৯৭৩ ) আইনটি চালু হয়েছে কি ; এবং

(খ) না হয়ে থাকলে,—

(১) কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায় ; এবং

(২) অন্তবর্তীকালীন সময়ের জন্য ঐ আইনের বিধানমতে অ্যাড-হক কাউন্সিল / বোর্ড গঠন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীমহম্মদ আবদুল বারি :** (ক) না।

(খ) (১) আইনটি দ্রুত চালু করার প্রচেষ্টা চলছে তবে কবে নাগাদ চালু করা যাবে তা এখনই সঠিক ভাবে বলা যাচ্ছে না।

(২) না।

[ 1-30—1-40 P. M. ]

( গোলমাল )

**শ্রীসুব্রত মুখার্জী :** জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার উপর একটা ষ্টেটমেন্ট চাই।

( গোলমাল )

**হাবড়া থানার কোলসুর গ্রামে তপসিলী সম্প্রদায়ভুক্ত শিক্ষিকাবিহীন উচ্চ বালিকা বিদ্যালয়**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮)। **শ্রীসুমন্ত কুমার হীরা :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার হাবড়া থানার অন্তর্গত কোলসুর গ্রামে অবস্থিত উচ্চ বালিকা বিদ্যালয়ে অনুমোদিত কোন তপসিলী সম্প্রদায়ভুক্ত শিক্ষিকা নেই ; এবং

(খ) সত্য হ'লে,

(১) উক্ত স্কুলে বৎসরাধিককাল কর্মরত তপসিলী সম্প্রদায়ভুক্ত জনৈক শিক্ষিকাকে অনুমোদন না দেওয়ার কারণ কি ; এবং

(২) এ সম্পর্কে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন কিনা ?

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস :** (ক) হ্যাঁ।

(খ) (১) নিয়োগের ক্ষেত্রে আইনগত ত্রুটি থাকায় তাঁর নিয়োগ এখনও অনুমোদন করা হয়নি।

(২) সরকার এ ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা নিচ্ছেন।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** আপনারা বসুন। বাজেটের সময় আপনারা বলবার সুযোগ পাবেন। বসুন, বসুন। আমি দাঁড়িয়ে আছি। হাউসের একটা নিয়ম আছে, এভাবে হাউস চলতে পারে না। যদি আপনারা ভাবেন যে জোর করে চালাবেন, সেভাবে চলতে পারে না। প্রশ্ন করার সময়ে কোন রকম বক্তৃতা করা চলে না। উনি বক্তৃতা করছিলেন। এক ঘন্টার মধ্যে প্রশ্নোত্তর শেষ করতে হবে, এটাই নিয়ম। এখন প্রশ্ন নং ২৫।

( ভীষণ গোলমাল )

( অনেক সদস্য একসঙ্গে নিজ নিজ বক্তব্য রাখিবার জন্য উঠিয়া দাঁড়ান )

**মিঃ স্পীকার ঃ** দেবপ্রসাদ সরকার মহাশয় একটা পয়েন্ট অফ অর্ডার তুলেছেন। আমি ওঁকে আগে বলতে বলেছি।

**Mr. Speaker** : Now Sri Deba Prasad Sarkar

[ 1-40—1-50 P. M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, এই হাউসে কোশ্চেন পিরিয়ডে বা অন্য কোন পিরিয়ডে আমরা যাঁরা মেম্বার আছি, আমরা চাই, স্বাভাবিক পরিবেশের মধ্য দিয়ে এই হাউসের বিজনেস্ চলুক, আমাদের রেসপনসিবিলিটি পালন করতে পারি ও সমস্ত বিষয় ঠিকমত এ্যাসার্ট করতে পারি, আপনি সেই পরিবেশ এবং সুযোগ বজায় রাখবেন। কিন্তু এখানে দেখা গেল, একটা কোশ্চেনকে কেন্দ্র করে যার উপরে একটা সিদ্ধান্ত নেওয়ার দরকার আছে, ঠিক সেই সময়ে আপনি বারে বারে কতকগুলি কোশ্চেন ডেকে চললেন। আমার মেম্বাররা তাঁদের রাইট এ্যাসার্ট করতে পারছেন না। ফলে, ফর নো ফল্ট অন দি পার্ট অফ দি মেম্বার্স, তাঁদের রাইট থেকে বঞ্চিত হচ্ছেন। আমার বক্তব্য হচ্ছে, যেটা নিয়ে আলোচনা উঠেছে, আপনি তার উপরে একটা সিদ্ধান্ত দিন। যেমন, এখানে জয়েন্ট এনট্রান্স পরীক্ষা নিয়ে যে বিরাট স্ক্যাণ্ডাল চলছে—সেটা বিচারাধীন আছে—কিন্তু মেম্বাররা তাঁদের কোশ্চেনকে কেন্দ্র করে তাঁদের বক্তব্য রাখার সুযোগ পাবেন, আপনি অন্ততঃপক্ষে এ সুযোগ তাঁদের দেবেন, এ আশা আমরা রাখি। ডেমোক্রাসির স্বার্থে এই প্রশ্নগুলির উপরে আপনি বলার সুযোগ দেবেন, সেই সঙ্গে সাপ্লিমেন্টারী প্রশ্নের উপরে রিপ্লায়ের সুযোগ আপনি বিবেচনা করবেন। এ আশা আমরা নিশ্চয়ই করতে পারি। স্বাভাবিক পরিবেশের মধ্যে আমার মেম্বার্স যে প্রশ্নগুলি করেন, সেগুলির জবাব যেন তাঁরা পান, এদিকে আপনি দৃষ্টি দেবেন—এ আশাও রাখি।

**Mr. Speaker :** Now Shrimati Chhaya Ghosh.

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা পয়েন্ট অফ অর্ডার তুলতে চাই। মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব এবং অন্যান্য সদস্যদের সঙ্গে আমি যখন আপনার কাছে গিয়েছিলাম, তখন উনি আমাকে উদ্দেশ্য করে বললেন, 'আমাদের পিছনে মেয়ে লেলিয়ে দেওয়া হচ্ছে।' আমার বক্তব্য হল, উনি কি মেয়েদের 'মহিলা' বলে বলতে পারেন না? উনি এই কথা বললেন কি করে? ওঁকে ওঁর এলাকার মানুষ পাঠিয়েছেন কি করে? ওঁর এই ধরণের মন্তব্য সংবিধান বহির্ভূত।

( গোলমাল )

**শ্রীননী কর :** স্যার, এই বিষয়ে আপনার একটা সিদ্ধান্ত আমরা চাই। ওঁকে এই কথাটা উইথড্র করতে বলুন।

**Mr. Speaker :** Now Shri Satya Ranjan Bapuli.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়েন্ট এনট্রান্স পরীক্ষার ব্যাপারে আমরা আপনাকে অনুরোধ করেছিলাম কয়েকটি প্রশ্ন করতে দেবার জন্য। কারণ, আপনি জানেন, এই ব্যাপারে অনেকের অনেক প্রশ্ন আছে। সেজন্য না হয় অন্য প্রশ্নগুলি ছোট করবেন। এই ব্যাপারে আমি জানি, এটা করা যেতে পারে, কারণ আমিতো এখানে ১০।১২ বছর আছি। প্রশ্নের সময় চলে গেলে না হয় আমাদের প্রশ্নগুলি ছোট করে দেবেন। আপনি আমাদের কো-অপারেশান চাইছেন না, অপজিশানের কোন কথাও আপনি শুনতে চাইছেন না। আমাদের প্রশ্নগুলি আপনি বাইপাস করে যাচ্ছেন। আমাদের প্রশ্ন করবার ল্যাটিচিউড্ তো আপনি দেবেন, হবিবুল্লা সাহেব কিন্তু দিতেন। আমাদের প্রশ্ন করবার গণতান্ত্রিক অধিকার আছে। আপনাকে আমি অনুরোধ করছি, আপনি আমাদের সাপ্লিমেন্টারী প্রশ্ন করতে দিন, যেমন আমার এবং জয়নাল সাহেবের কিছু প্রশ্ন আছে, সেগুলি করতে দিন। আমরা প্রশ্নগুলি ছোট আকারে করব, বড় করবো না, কথা দিচ্ছি।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** আমি আশা করছি যে, আমার সঙ্গে ইন্দিরা কংগ্রেসের সদস্যরা এক মত হবেন। আমার প্রশ্ন হচ্ছে, শ্রীমতী ছায়া ঘোষকে যে মেয়েছেলে বলেছেন, এটিকে আমি বিপদজনক বলছি। বিপদজনক এইজন্য বলছি যে, এখনই যদি সংযত না হন, এখন ওঁকে উদ্দেশ্য করে বলেছেন, দুদিন পরে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকেও উনি 'মেয়েছেলে' বলে বলবেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** আমাদের সভায় উনি অভিযোগ করেছেন যে ওঁকে মেয়েছেলে বলা হয়েছে। আমরা অনেক সময়ে মাকে-ও মেয়েছেলে বলে

থাকি। উনি যদি মেয়েছেলে না হয়ে থাকেন, তাহলে ছেলেতো ননই তাহলে তৃতীয় জিনিস যেটা হতে পারে, উনি কি তাই ?

**শ্রীসুনীতি চট্টরাজ:** মাননীয় অধ্যক্ষ. মহাশয়, আমি আপনাকে সবিনয়ে বলতে চাই যে আপনি একসঙ্গে দুটো প্রশ্নকে অনুমতি দিয়েছিলেন এবং দুটোই ছিল স্টারড্ কোশ্চেন। প্রিভিলেজ অফ দি মেম্বারস্ হচ্ছে একজন তিনটে মিনিমাম সাপ্লিমেন্টারী প্রশ্ন করতে পারেন। মিনিমাম থ্রি সাপ্লিমেন্টারিস যে একজন মেম্বার করতে পারেন তা আমরা দেখে আসছি। সুতরাং দুটো কোশ্চেনের উপর ৬টা সাপ্লিমেন্টারী কোশ্চেন আমরা করতে পারি, ইট ইজ আওয়ার রাইট, ইট ইজ আওয়ার প্রিভিলেজ। আমরা মিনিমাম সাপ্লিমেন্টারী নিশ্চই করতে পারি প্রশ্নটা ছিল কোরাপশান চার্জের উপর। স্যার, এ ব্যাপারে পাবলিক ওপিনিয়ান করবার অধিকার আছে। আমরা কোরাপশানের ব্যাপারে বলতে গিয়েছিলাম কিন্তু আপনি বলতে না দিয়ে পাশ-ওভার করবার চেষ্টা করছেন, আমাদের প্রিভিলেজ কার্টেলড্ করেছেন, কোরাপশান নিয়ে আপনি বলতে দিতে চান না, প্লিজ ডোন্ট ডু দিস।

**শ্রীশচীন সেন:** মিঃ স্পীকার, আমি এখানে কনডাক্ট অফ্ বিজনেসের ৩২৫ ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে রুলস্ টু বি অবজার্ভড্ বাই মেম্বারস্ কি হবে তা বলা আছে। সভ্যদের কখন কোন্ নিয়ম মানতে হবে তা স্প করে বলে দেওয়া আছে। এখানে সেকশান ২ তে বলা আছে সেকশান (ii) Shall not interrupt any member while speaking by disorderl expression or noises or in any other disorderly manner. সেকশান এইট আছে Shall not obstruct procedings his or interrupt and shal avoid making running commentarless when speeches are being mad in the house. অথচ মেম্বাররা রুলস্ অফ বিজনেসের কোন কিছুই মানতে চাইছে না। আমরা আশা করব, আপনি ওঁদের স্মরণ করিয়ে দেবেন যে ডিসওডার্লি ম্যানার ওঁরা এখানে দেখাবেন না। কারণ রুলস্ অফ বিজনেসে আমাদের কাছে গাইড করে দিয়েছে কি কি ভাবে চলতে হবে। ওঁরা যদি সেই নিয়ম না মানে তাহলে হাউস চলবে কি করে ?

**মিঃ স্পীকার:** এখন আমাদের কোশ্চেন আওয়ার চলছে। আমার কা বর্তমানে প্রশ্ন আছে ১৮টি। অথচ এখন পৌনে দুটো বাজে, সব প্রশ্ন নি আলোচনা হয়ত করা যাবে না। আপনারা একজন প্রশ্ন করতে উঠে বক্তৃতা ক যাবেন, এ সুযোগ আমি দিতে পারি না। সাপ্লিমেন্টারী প্রশ্নের উপর বলতে উঠ সুব্রত বাবু ১০ মিনিট বলে চললেন, এটা কিন্তু নিয়ম নয়। আপনারা যা

চালাবার জন্য আমাকে দয়িত্ব দিয়েছেন কিন্তু আপনারা কোন নিয়মই মানছেন না। অথচ আপনারাই আমাকে নির্বাচন করেছেন, আনএনিম্যাস রাইট আপনারা আমাকে দিয়েছেন। আপনারা অনেকেই এখানে কো-অপারেট করছেন না। অথচ এই হাউসে অনেকেই পুরানো ও সিনিয়র মেম্বার। কোন নুতন মেম্বার বলতে উঠলে তাঁকে বলতে দিন। স্পীকার যখন বলেন তখন তাঁর কথা শুনুন। এখন আমাদের কাছে প্রশ্ন নিয়ে আলোচনার জন্য সময় নির্দিষ্ট আছে। আমি অপজিশানদের কোন সুযোগ দিচ্ছি না, এরকম কোনো ব্যাপারে বলতে পারি আই এ্যাম নট কনসার্নড্ উইথ দ্যাট। আমি অপজিসানের সমস্ত সুযোগ ও অধিকার সম্বন্ধে সচেতন, তাঁদের সুযোগ দিতেও রাজী যদি কিনা তাঁরা হাউসের যে নিয়ম আছে সেটা মেনে চলেন। কিন্তু নিয়মের বাইরে যদি কিছু পেতে চান তা আমি দিতে পারি না। আমি দায়িত্বে আছি, আমার কাজ কি হবে না হবে তা আমি জানি। উনি মেডিকেলের উপর প্রশ্ন করেছেন—জয়েন্ট এন্ট্রাস বোর্ড নিয়ে নিশ্চয়ই উনি সাপ্লিমেন্টারী করবেন—সেটা আমি ডিসএ্যালাউ করি নি। কিন্তু আমি এ্যালাউ করি নি ওঁর এখানে বক্তৃতা রাখাকে। কারণ একজন সাপ্লিমেন্টারী করছেন, এখন কোশ্চেন আওয়ার, কোশ্চেন নিয়েই এখানে আলোচনা হতে পারে, কিন্তু একজন ১০ মিনিট বক্তৃতা করতে পারেন না। মেডিকেল ও জয়েন্ট এন্ট্রাসের উপর আমি এখন দুটো সাপ্লিমেন্টারী এ্যালাউ করতে পারি, তার বেশি হতে দিতে পারি না।

[ 1-50—2-00 P. M. ]

আমি মেয়েছেলে বলেছে কিনা কিছু শুনিনি। তবে যদি টেপ থেকে মিলিয়ে দেখি তখন বিবেচনা করবো এক্সপ্যাঞ্জ করবো কিনা।

**ডাঃ মানস ভুইঞা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কাশ্মীর মেডিক্যাল কলেজে যে ৪ জন ছাত্রীকে পাঠানো হয়েছিল যাদের মান পশ্চিমবাংলার জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় একেবারে নীচের দিকের ছিল তাদের সম্বন্ধে কিছু জানেন কি। এবং ওই ৪টি ছাত্রীর মধ্যে ২ জন আবার কোর্টে কেস করেছিলেন তাদের নাম কি বলতে পারেন ?

**মিঃ স্পীকার ঃ** এইটাকে আমি কোশ্চেন হিসাবে এ্যালাউ করতে পারি না। আপনি নোটিশ দিন উত্তর দেব।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় উনি নতুন মন্ত্রী। ওনার প্রশ্নটি কোশ্চেন ওয়াইজ হয়নি তবে মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে প্রশ্নটি শুনে উত্তর দিতে পারেন।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, হাইকোর্টে স্পেশিফিক কতকগুলি কেস আছে তারমধ্যে ৫১টি দরখাস্তের ক্ষেত্রে অভিযোগ করা হয়েছে যে এগুলির ক্ষেত্রে মিনিমাম ২২ হাজার টাকা ঘুষ নেওয়া হয়েছে।

**শ্রীশম্ভু চরণ ঘোষঃ** সম্পূর্ণ অসত্য অভিযোগ।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি যদি আপনাকে কপি দেখাতে পারি—আমি কপি স্পীকারের মাধ্যমে আপনাকে দেব। তবে আপনি দেখবেন কি?

**শ্রীশম্ভু চরণ ঘোষঃ** আপনি দেবেন কপি তারপর দেখবো।

### কলকাতা ফুটবল লীগের খেলায় 'কমপ্লিমেণ্টারী কার্ড'

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** শিক্ষ (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় ফুটবল লীগের বড় খেলায় 'কমপ্লিমেন্টারী কার্ড' প্রাপক কারা; এবং

(খ) এই মরসুমের বড় খেলাগুলিতে কত সংখ্যক কমপ্লিমেন্টারী কার্ড বিতরণ করা হয়েছিল?

**শ্রীসুভাষ চক্রবর্তীঃ** (ক ও খ) ফুটবল খেলার 'কমপ্লিমেন্টারী' কার্ড আই. এফ. এ. বিতরণ করে। কাদের মধ্যে করে তার পুরো বিবরণ জানা নাই। বড় খেলায় ১২০৪ খানা কমপ্লিমেন্টারী কার্ড আই. এফ. এ স্ট্যাম্প করিয়ে নিয়ে যায়।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কমপ্লিমেন্টারী কার্ড আই. এফ. এর পক্ষ থেকে দেওয়া হবে কিনা?

**শ্রীসুভাষ চক্রবর্তীঃ** কার্ডের সংখ্যা সেক্রেটারীকে নিয়ে সর্বসমেত ৭৫টি মত কার্ড দেওয়া হচ্ছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জীঃ** এম. এল. এ. দের কোন আত্মীয় বা সেক্রেটারী কোন আত্মীয় পাবেন কি এই কার্ড?

**শ্রীসুভাষ চক্রবর্তীঃ** না।

### সরকারী ডেয়ারীর উৎপন্ন দুধের দাম বৃদ্ধি

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫)। **শ্রীদেবপ্রসাদ সরকারঃ** পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার সরকারী ডেয়ারীতে উৎপন্ন দুধের দাম বৃদ্ধি করার কথা ভাবছেন; এবং

(খ) সত্য হ'লে,

(১) কি হারে এই দাম বৃদ্ধি পাবে ; এবং

(২) কোন্ তারিখ থেকে এই বর্ধিত দাম ধার্য হবে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : (ক) রাজ্য সরকার দুধের সংগ্রহের পরিমাণ বাড়ানোর জন্য সংগ্রহমূল্য বৃদ্ধির প্রয়োজনীয়তার ব্যাপারটি খতিয়ে দেখছেন। স্বাভাবিক ভাবেই দুধের বিক্রয় মূল্য বৃদ্ধির কথাও বিবেচনাধীন আছে।

(খ) (১) বিষয়টি এখনও পর্যালোচনার স্তরে আছে এবং চূড়ান্ত কোনও সিদ্ধান্ত এখনও নেওয়া হয়নি।

(২) প্রশ্ন উঠে না।

**শ্রীদেব প্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, সংগ্রহ মূল্য বৃদ্ধির সাথে দুগ্ধ সংগ্রহের পরিমাণ বৃদ্ধির ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** : যদি খরা না হয়, বন্যা না হয় এবং যথেষ্ট পরিমাণ দুধ পাওয়া যায়—এই তিনটি পরিবেশ যদি ঠিক থাকে তাহলে দুধের সংগ্রহমূল্য নিদ্ধারণ সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া যেতে পারে।

### ডায়মণ্ডহারবার মহকুমায় গাজীসাহেবতলা হইতে খোড়াদল পর্যন্ত লিঙ্ক রোড্

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী** : পূর্ত বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডায়মণ্ডহারবার মহকুমার অধীনে মথুরাপুর থানার নিকট গাজীসাহেবতলা হইতে খোড়াদল রাস্তা পর্যন্ত স্যাংসাণ্ড লিংক রোডটির কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(খ) উক্ত রাস্তার জন্য জমি অধিগ্রহণ করা হইয়াছে কি ?

**শ্রীযতীন চক্রবর্তী** : (ক) উল্লিখিত Link Roadটি নির্মাণের কোন অনুমোদিত প্রকল্প নাই। উহা নির্মীয়মান মথুরাপুর খোড়াদল সড়কের অন্তর্ভুক্ত নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : এই খোড়াদল রাস্তা যেটা স্যাংসান ছিল তার সংগে লিংক রোড হিসেবে আছে যেটা সম্বন্ধে আমার প্রশ্নের উত্তরে আপনি বলছিলেন যদ্দূর সম্ভব হবে, কিন্তু এখন বলছেন না—তাহলে কোনটা সত্য ?

**শ্রীযতীন চক্রবর্তী** : যে রাস্তা হবার সেটা হবে। কিন্তু যেটা লিংক রোড সেটা এর মধ্যে পড়ে না বলে ইনক্লুডেড হয়নি।

### গ্রামাঞ্চলে খেলাধুলার প্রসার

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে সর্বপ্রকার খেলাধুলার প্রসারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন ; এবং

(খ) গ্রামাঞ্চলে কোন স্টেডিয়াম নির্মাণ এবং প্রশিক্ষণকেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের আছে কিনা ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** (ক ও খ) গ্রামাঞ্চলে বিভিন্ন প্রকার খেলাধুলা প্রসারের জন্য রাজ্য ক্রীড়া পর্ষদের তত্ত্বাবধানে প্রশিক্ষণ শিবির পরিচালনা করা হয় এবং খেলাধুলার সাজসরঞ্জামও সরবরাহ করা হয়। বিভিন্ন জেলা ও মহকুমা শহরে স্টেডিয়াম নির্মাণে সিদ্ধান্তও গ্রহণ করা হয়েছে। গ্রামাঞ্চলে কোন স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব আপাতত সরকারের নেই।

**শ্রীজয়ন্ত বিশ্বাস :** গ্রামাঞ্চলে খেলাধুলার জন্য রাজ্যের ক্রীড়া বাজেটে কত শতাংশ বরাদ্দ থাকে।

**শ্রীসুভাষ চক্রবর্তী :** নোটিশ দেবেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** দুর্গাপুরে কোন স্টেডিয়াম নির্মানের পরিকল্পনা আছে কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** দুর্গাপুর স্টেডিয়াম কর্তৃপক্ষের সঙ্গে সেখানকার পি. ডব্লু. ডি এবং সাব ডিভিসান্যাল স্পোর্টস য়্যাসোসিয়েসান উদ্যোগ নিয়েছেন— কিন্তু সবটাই বিবেচনাধীন আছে।

**শ্রীসুব্রত মুখার্জী :** পরিকল্পনাটি কতদূর এগিয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** এখনও পর্যন্ত প্রস্তাব কিছু হয়নি।

**শ্রীসুব্রত মুখার্জী :** আপনার বিরুদ্ধে প্রিভিলেজ নিয়ে আসব। আপনি কি জানেন কানু-সিধু ষ্টেডিয়াম পরিকল্পনা মাফিক তৈরী হবার পর...............

**শ্রীসুভাষ চক্রবর্তী :** নামটা ঠিকভাবে বলেননি—সিধু-কানু হবে।

**শ্রীসুব্রত মুখার্জী :** ঐ ষ্টেডিয়ামটি হবে কিনা ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** এর সঙ্গে রাজ্য সরকার যে ষ্টেডিয়ামের কথা বিবেচনা করছেন সেটা এক ষ্টেডিয়াম নয়।

**শ্রীসুব্রত মুখার্জী :** কোন ম্যাচিং গ্রান্ট কি সরকারের আছে ?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বীরভূম জেলার অন্তর্গত সিউড়ি সদরে যে স্টেডিয়ামের পরিকল্পনা কংগ্রেস সরকার করেছিলেন……

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন উঠে না। আপনি নোটিশ দেবেন, এইভাবে হয় না।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি ঐ সদর স্টেডিয়ামের কাজ কতদূর এগিয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** নির্দিষ্টভাবে সরকারের হাতে যে পরিকল্পনা আছে তা হচ্ছে কলকাতা ছাড়া বিভিন্ন জেলায় জেলা সদর এবং জেলা মহকুমাতে প্রাথমিক গুরুত্ব দেওয়া হবে, তার মধ্যে সিউড়ি আছে। কিন্তু প্রথমে যে কাজগুলি ধরা হবে তার মধ্যে সিউড়ি নেই।

**ডঃ সুকুমার রায় ঃ** পুরুলিয়ায় কোন স্টেডিয়াম স্থাপনের প্রস্তাব আপনাদের আছে কিনা ?

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** আমি আগেই উল্লেখ করেছি জেলায় জেলা সদর স্বাভাবিকভাবে বিবেচনার মধ্যে আছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** হাওড়া জেলায় যে স্টেডিয়ামের পরিকল্পনা অনেক দিন থেকে হয়ে আছে সেই স্টেডিয়াম হতে আর কত দেরী লাগবে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** গত আর্থিক বরাদ্দের সময়কালে হাওড়া জেলায় স্টেডিয়ামের জন্য সরকার সব মিলিয়ে প্রায় ৩ লক্ষের কাছাকাছি টাকা দিয়েছেন। ওরা যে স্কীম এবং এস্টিমেট করেছিলেন সেগুলির আয়তন অত্যন্তবড় এবং বহু ব্যয় সাপেক্ষ। সেজন্য রাজ্য সরকারের সঙ্গে তাঁরা বসেছিলেন এটা রিভাইজ করে নতুন স্কীম দেবার জন্য। সেই স্কীম দেবার পর ঠিক করা হবে কবে নাগাদ আরম্ভ হবে।

**মিঃ স্পীকার ঃ** কোশ্চেন আওয়ার ইজ ওভার।

## ADJOURNMENT MOTION

[ 2-00—2-10 P. M, ]

**Mt. Speaker** : I have received four notices of Adjournment Motions to-day. The first is from Shri Kashinath Misra Dr Manas Bhunia and Shri Bhupendra Nath Seth,which deals with resignation of Vice-Chancellors of Rabindra Bharati Viswavidyalaya and North Bengal University the second is from Dr. Manas Bhunia which deals with the resignation of the Superintendent of the Calcutta National Medical College, the third is from Shri Subrata Mukherjee which deals with the alleged murder of one Shri Naresh Das at Jorabagan Park on 26.8.82 and the last one is from Shri Anup Kumar Chandra which deals with alleged death of one Shri Sridam Nag, one private tutor, in the lock-up due to police repression in Shyampukur P. S.

The members would get ample opportunities to discuss about these subjects during general discussion on the Budget and also during grant-wise discussions.

Therefore, I withhold consent to all the above four motions.

One member of the party may, however, read the text of the amended motion.

**Dr. Manas Bhunia** : Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence viz, the resignation of the Vice-Chancellors of Rabindra Bharati Viswavidyalaya and North Bengal University due to political pressure.

**ডঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা বক্তব্য আছে। স্যার, ১৫৭ নম্বর ষ্টার কোশ্চেনের ব্যাপারে আণ্ডার রুল ৫৮ (৩)-তে প্রভিসো আছে, আপনি ডিস্কাসন দিতে পারেন। আমি আপনার কাছে পারমিশন চেয়েছি সাপোর্টেড বাই অনারেবল শ্রীসুব্রত মুখার্জী এবং শ্রীজ্ঞান সিং সোহন পাল। এই

জয়েণ্ট এনট্রাস পরীক্ষাটা একটা ব্যার্নিং ইস্যু। একাধিক রুল হাইকোর্টে ইস্যু হয়েছে, একাধিক তথ্য খবরের কাগজে প্রকাশিত হয়েছে এবং আপনি জানেন যে একাধিক কৃতি ছাত্র-ছাত্রী এই রেজাল্ট বের হবার পরে আত্মহত্যার পথ বেছে নিয়েছে। আমি অনারেবল মিনিষ্টার, হায়ার এডুকেশানের সঙ্গে কথা বলেছি এবং he has agreeable to the proposal. আপনি পারেন, রুল ৫৮ (৩)-তে হাফ এন আওয়ার ডিসকাসন আপনি দেবেন, এটা আপনার কাছে করজোড়ে আমার বিনীত অনুরোধ।

**Mr. Speaker** : You may agree and he may agree but I shall have to consult the rules. I shall give my ruling afterwards.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBIC IMPORTANCE

**Mr. Speaker** : I have received 6 notices of Calling Attention namely :—

1. Alleged ransacking of S.D.O.'s office and Judicial Magistrate's office at Ranaghat—Shri Madhabendu Mohanta, M.L.A. Shri Satish Chandra M.L.A Biswas, and Shri Gour Chandra Kundu, M.L.A.

2. Non Supply of commodities in ration shops—Shri Jayanta Biswas, M.L.A.

3. Alleged Death of one teacher in lock-up of Shyampukur P.S.—Shri Subrata Mukherjee, M.L.A., Shri Gyan Singh Sahanpal, M.L.A. and Shri Saral Deb, M.L.A.

4. Threat to Handloom Industry in Santipur due to ransacking—Shri Subrata Mukherjee, M.L.A.

5. Imposition of Sec. 144 IPC in Egra P.S. of the Midnapur District—Shri Subrata Mukherjee, M.L.A.

6. Loss in Calcutta Milk supply project—Shri Subrata Mukherjee M.L.A.

I have selected the notice of Shri Madhabendu Mohanta,

Shri Satish Chandra Biswas and Shri Gour Chandra Kundu on the subject of Alleged ransacking of S.D.O.'s Office and Judicial Magistrate's office at Ranaghat.

Hon'ble Minister may please make a statement on the subject to-day if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 9th instant.

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে সময় দেবার জন্য ধন্যবাদ জানাচ্ছি। স্যার, গত শনিবার দিন বাজেট যখন উত্থাপন করা হয় তখন আমরা একটা প্রশ্ন তুলেছিলাম যে শনিবার দিন সাধারণ ভাবে সাধারণ বাজেট পেশ করা হয়নি। তখন মাননীয় মন্ত্রী মহাশয়, কানাইবাবু খুব জোরের সঙ্গে বলেছিলেন যে অতীতে এই নজির আছে এবং শনিবার সাধারণ বাজেট পেশ করা হয়েছে এবং আপনি, স্পীকার মহাশয়, একটা বই দেখিয়ে বলেছিলেন যে ১৯৭২ সালে ২৫শে মার্চ যেদিনটি শনিবার ছিল এবং সেইদিন সাধারণ বাজেট পেশ করা হয়েছিল। আমি আপনার দৃষ্টিগোচর করছি, আপনি যদি এই বইটি দেখেন, West Bengal Legislative Building Second Session. সেখানে ২১ পাতায় প্রথম ২৪ তারিখে হাউস ওপেন হয় এবং তারপরে ২৫ তারিখে বলছে The Assembly met in the Legislative Buildings Calcutta

এটা আমি মেনসান করছি এই কারণে যে আমাদের চ্যালেঞ্জ এ্যাকসেপ্ট হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় ভুল বলেছেন এবং আপনার বইটাও ভুল দেখিয়েছিলেন। কারণ এটা পুরো বাজেট নয়, ভোট অন এ্যাকাউন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভোট অন এ্যাকাউন্ট এবং সাধারণ বাজেট সামগ্রীকভাবে পেশ করা, দুটোই আলাদা। এটা মূর্খেরা জানেনা, কাজেই কিছু করার নেই। এখানে বলা হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৭২-৭৩ সালের আর্থিক বৎসরের জন্য পশ্চিমবাংলা রাজ্যের আনুমানিক বাজেট বরাদ্দ উপস্থিত করছি। নির্বাচন মার্চ মাসের তৃতীয় সপ্তাহে হওয়ার জন্য চলতি আর্থিক বছর ১৯৭২-৭৩ সালের এক একটা অনুদানের সম্পর্কিত বরাদ্দের উপর ভোট গ্রহণের যথেষ্ট সময় আমাদের হাতে ছিল না, সে জন্য ভোট অন এ্যাকাউন্ট নেওয়া হয় এবং টোয়েন্টি ফিফথ, জুন আগষ্ট সেশান যদি দেখেন তাহলে দেখবেন যে একই জিনিস হবার পরে ২৬শে মার্চ হয়েছে। মাননীয় স্পীকার মহাশয় ১৯৭২ সালে মার্চ মাসে বিধানসভায় বাজেট উত্থাপন করা হয়েছিল ভোট অন এ্যাকাউন্ট হিসাবে। কাজেই এটা প্রমাণিত যে আজ পর্যন্ত কোন নজির নেই যে সাধারণ বাজেট শনিবার

পেশ করা হয়েছে। আপনি যে নজির দিয়েছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেটা অসত্য বলেছেন।

[ 2-10—2-20 P. M. ]

**মিঃ স্পীকার :** ভোট অন এ্যাকাউন্ট বাজেট যেটা করা হয় সেটাও একটা বাজেট। আংশিক বাজেট আর পূর্ণাঙ্গ বাজেটই হোক, বাজেট ইজ বাজেট। এখন প্রশ্ন হচ্ছে যখন বাজেট প্লেস করা হয়—সে ভোট অন এ্যাকাউন্ট হোক আর যাই হোক, সেটা ফর এ পিরিয়ড এর জন্য করা হয়। এখানে বলা আছে I rise to present the Budget estimate for the State of West Bengal for financial year 1972-73.

তাই আমি বলছি যে বাজেট শনিবারে প্লেস হয়েছে, সে ভোট অন এ্যাকাউন্ট হোক আর যাই হোক। বাজেট কোন দিন আংশিক হয় না। এবং বাজেট শনিবারে প্লেস হয়েছে, এ নজীর আছে। অতএব আপনার পয়েন্ট অব অর্ডার ওভাররুল্ড্।

I now request the Minister incharge of Irrigation and water ways Department to make a statement on the subject of erosion of Bhagirathi and Padma in the district of Murshidabad.

**Shri Nani Bhattacharya** : The left bank of River Ganga in the District of Malda and the right bank of river Ganga in the district of Murshidabad is under active erosion. Such erosion has not only affected agricultural lands but also washed away orchards, homestead lands and houses as well as public utilites in many villages and towns on the banks of the River Ganga causing severe hardships to the people. Government of West Bengal is aware of the severe erosion in the banks of the River Ganga ; palliative measures were taken up and is under execusion in different reaches of the river within this Government's very limited resources. But it has been felt that a Master Plan Scheme should be executed to check erosion along the bank of River Ganga in the District of Murshidabad. West Bengal Government prepared a scheme costing about Rs. 198 crores for protection work along right bank of River Ganga downstream of Farakka Barrage and the scheme was sent to Government of India. However, on the

advice of Government of India, a scheme costing Rs. 19 crores for taking up protection work in most vulnerable reaches where the Railways lines and National Highway were required to be protected was drawn up and submitted to Ganga Flood Control Commission, Government of India. This estimate is a part of the Rs. 198 crores scheme. C.F.C.C. has suggested some modification on Rs. 19 crores scheme and this under preparation.

Recently severe erosion of the right bank of River Ganga downstream of Farakka Barrage has been observed at Bindugram, Eniagram, Nayansukh, Dariapur, Brahmangram, Hazarpur, Sankopara-Paranpara Dhulian, Dhusiripara. Durgapur, Aurangabad, Bajitpur, Mithipur, Sidaigachi, Kutubpur Sikharpur, Sahebnagar, Sagarpara, Jamalpur, Bamanabad, etc. total thirty villages in blocks Suti, Raghunathganj and Bhagabangola in the district of Murshidabad.

Severe erosion is observed at Manikchak in the district of Malda. It will not be possible for Government of West Bengal to take up full-scale anti-erosion measures with the limited financial resources available. Palliative Protective measures have been undertaken at Nayansukh. Hazarpur, Brahmangram, Sankopara-Paranpara, Dhusuripara, Durgapur, Dhulian, Aurangabad, Bajitpur. A number of spurs constructed in earlier years are also being maintained to the extent as fund permits. Full scale protective work can only be undertaken with assistance from Government of India.

Erosion of the banks of River Bhagirathi has also become severe during the monsoon of 1982. The following places in the district of Murshidabad have been severely affected viz. Jangipur and Raghunathganj, Sujapur, Kasiadanga Dighirparh, Baikanthapur, Basumati, Hasipur, Pakalpara, Teghari-Koyalpara, Mohmmedpur, Dasturhat, Charbangla temples at Baranagore, Ziaganj (Adinath Temples), Danhapada, Binpara, Aminganj, Baharapur.

Banamalipur, Kalaberia, Krishnadasmati, Chourigacha, Sateri, Majhyanpur, Saktipur etc.

Protective works have been undertaken at Jangipur, Raghunathganj, Sujanpur, Nasirpur, Baranagore, Pakalpara, Dasturhat, Jiagunge, Baharampur, Chourigacha Majhyampur, Kalaboria and Shakipur. But even the protective works so far undertaken, cannot be maintained properly for want of funds. Protective works at other places will be taken up as fund permits.

The severity of erosion in Ganga and requirement of Central assistance for taking up proper anti-erosion measures has been reported to Government of India in the meeting of Ganga Flood Control Board held at Delhi on 6. 7. 1982. Government of India, however, has agreed to take up protective works necessary for the proteetion of the Farakka Barrage and Jangipur Barrage complex.

Very recently Chairman, Ganga Flood Control Commission, Government. of India and on a subsequent date myself along with Engineers visited the places of erosion. Shri Kedar Pandey, Union Minister of Irrigation was apprised of this severe erosion of the Ganga on 1 9. 1982. He has also been approached for bearing by Government of India substantial cost of the anti-erosion measures.

## Mention Cases

[ 2-20—2-30 P.M. ]

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ জরুরী বিষয়ের প্রতি মন্ত্রীসভার, বিশেষ করে আমাদের ত্রাণমন্ত্রী এবং সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলা এক ত্রিমুখী আক্রমণের সম্মুখীন হয়েছে। আক্রমণ করেছে খরা, আক্রমণ করেছে বন্যা, আক্রমণ করেছে ইরোশন। খরার কথা বলি, যেমন কাঁদি মহকুমার বিস্তৃত অঞ্চল, বিশেষ করে কুমারশণ্ড, মহলনদী ১ এবং ২নং অঞ্চল এই সব অঞ্চলে একদানাও শস্য হয়নি, সমস্ত পুড়ে গেছে। এখনও পর্য্যন্ত ছিটেফোঁটা বৃষ্টি হয়নি। লালবাগ মহকুমার

নবগ্রাম থানার বিস্তীর্ণ অঞ্চলে, বিশেষ করে নারাণপুর, অমরকুণ্ডু, কিরিটেশ্বরী এবং নবগ্রাম, এই সব জায়গায় অবস্থাও একরূপ। এই মহকুমার ভগবানগোলার কিছু অংশে বন্যা এবং অপর কিছু অংশে খরা চলছে।

জঙ্গীপুর মহকুমার বিস্তৃর্ণ অংশ, বিশেষ করে সাগরদীঘি থানার গোবর্দ্ধনডাঙ্গা, পাটকেলডাঙ্গা এবং বোখরা (২) ইত্যাদি জায়গায় ভয়ানক খরা। এরপর বন্যা এবং ইরোসানের কথা বলি। বহরমপুর মহকুমার জলঙ্গী থানার সাগরপাড়া, সাহেব নগর-এ বহু বাড়ী নেমে গিয়েছে এবং সেখানে বন্যা হয়েছে। লালবাগ মহকুমার নবগ্রাম থানার ঝুলনপুর, লক্ষ্মণপুর, বরকতপুর জুড়ানকান্দি, কচুবাড়ী প্রভৃতি গ্রাম গঙ্গার জন্য নয়, ব্রাহ্মনী নদীর ইরোসানের জন্য প্রায় শেষ হয়ে যাচ্ছে। ইরোসান এবং বন্যায় প্রায় ৫০ হাজার লোক আক্রান্ত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ত্রানমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি, অবিলম্বে ৫ হাজার ত্রিপল এবং শুকনো খাবার দাবার—চিঁড়ে, গুড়, দুধ—সেখানে পাঠিয়ে জনসাধারণকে বাঁচানোর ব্যবস্থা করুন।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি হচ্ছে, কংগ্রেসী গুণ্ডাদের দ্বারা পাঁচলা থানার ছোট গাববেড়িয়ায় নারীদের উপর নির্যাতন। গত ২৮. ৮. ৮২ তারিখে কংগ্রেসী গুণ্ডা রহমত মণ্ডল, হারু মণ্ডল, হাফি মণ্ডল, নুর ইসলাম, আকবর মণ্ডল পাঁচিল টপকে গিয়ে দুজন মহিলা মমতাজ বেগম এবং আমিনা বেগমের কান ছিঁড়ে দিয়ে দুল নিয়ে নিয়েছে। স্যার, নির্বাচনের রেজাল্ট আউট হবার পর এ এলাকার কংগ্রেসী এম. এল. এ—একজন বিখ্যাত শিল্পপতির টাকার দ্বারা বামপন্থী কর্মীদের উপর অত্যাচার কোরে তাদের গ্রাম ছাড়া করছে। গত ২৮. ৮. ৮২ তারিখে তারা এ ঘটনা ঘটিয়েছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি বলব, অবিলম্বে একটি তদন্ত কমিশন বসিয়ে নারীদের উপর নির্যাতন এবং অন্যান্য অত্যাচারের তদন্ত করার ব্যবস্থা গ্রহণ করুন এবং লোকে যাতে সেখানে শান্তিতে বসবাস করতে পারে তার ব্যবস্থা করুন।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you will kindly recall that during the last Session of the Assembly, I mentioned in this House about the deplorable condition of Kharagpur Hospital. Since then the condition of the hospital has detoriorated further to such an extent that I am obliged to make mention of the subject again today. I am sorry to inform you, Sir, that criminal neglect of

patients and their lack of proper treatment in the hosptlal has earned suck a bad reputation that people are afraid of sending their relatives and friends to the hospital for treatment.

Besides, administrative chaos is prevailing in the hospital. The building is being misused by the administration. Recently, a police outpost and an office of the Chief Inspector of Food and Supply have been opened in this building. Hundreds of people visit this office daily which cause a lot of disturbances for the smooth functioning of the hospital.

Now, I request the Hon'ble Minister in charge of the Health Department to kindly to look into the matter and take proper steps to set the matter right. Thanking you.

**শ্রীলক্ষ্মীকান্ত দে** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার অঞ্চলে, বাগবাজার অঞ্চল শান্তিপূর্ণ অঞ্চল। সেখানে মুসলিম কমিউনিটি, মাইনরিট কমিউনিটিরা বাস করে। সেখানে দুই দল সমাজ বিরোধী-শস্তুসা আর বাবর, এই দুই দল সমাজ বিরোধী দৈনন্দিন বোমাবাজী থেকে শুরু করে বিভিন্ন রকম অস্ত্রশস্ত্র ব্যবহার করছে এবং দৈনন্দিন অবস্থা খারাপের দিকে যাচ্ছে। গত ২৭ তারিখে এরা এমন বোমবাজী করে তাতে বহু লোক আহত হয় এবং একজনকে হাসপাতালে ভর্তি হতে হয়। এই দুই পক্ষই কংগ্রেস (আই) এর পরিচালিত গুণ্ডা বাহিনী। এরা এলাকা নিয়ে লড়াই করছে এবং এলাকার মানুষদের সন্ত্রস্ত করে তুলেছে এবং আহত করছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এদের ধরা হয় এবং উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীবীরেন বোস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, চা বাগানের মালিকদের সর্বত্র সংগঠন আছে. এই সংগঠন সি. সি. পি. এ., এরা গোপনে সম্প্রতি একটা সার্কুলার দিয়েছে চা বাগানের কর্তৃপক্ষের কাছে যে,যে সব চা বাগান লক আউট অথবা ক্লোজার আছে সেই সব বাগানের শ্রমিকদের যেন কোন কর্তৃপক্ষ কাজে নিয়োগ না করেন। বহু চা বাগান দীর্ঘদিন ধরে বন্ধ আছে, মালিকরা চা বাগান-এর টাকা মেরে দিয়ে বাগান বন্ধ করে চলে গেছে। সেখানকার শ্রমিকরা আশে পাশের চা পাতা বিক্রয় করে কোন রকমে দিন চালাচ্ছে। সেই সব চা পাতা যাতে কেউ না ক্রয় করেন

এই রকম নির্দেশ দেওয়া হয়েছে। এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। শ্রমিকরা যদি তাদের ন্যায়সংগত দাবীর উপর কোন আন্দোলন করেন তাহলে মালিকরা বাগান বন্ধ করে দেবেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং এই বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ হৈমী বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২ বছরের উপর নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের বরাদ্দ করা প্রায় ৩ লক্ষাধিক টাকা সূক্ষ্ম যন্ত্রপাতি অন্ধত্ব নিবারণের জন্য কেন্দ্রীয় সরকার দিয়েছেন। সেই যন্ত্রপাতিগুলি পড়ে রয়েছে বোম্বেতে সেনট্রাল ষ্টোরে, সেগুলি আজ পর্যন্ত আনার সময় হল না। শুধু তাই নয়, অন্ধত্ব নিবারণের জন্য ২ খানা গাড়ী কেন্দ্রীয় সরকার পাঠিয়ে দিয়েছেন। এই গাড়ী দুটি ২ বছরে এক ইঞ্চিও নড়েনি। কারণ গাড়ী চালাতে গেলে যে ড্রাইভারের দরকার হয় সেই ড্রাইভার রিক্রুট করা যায় নি। আপনি জানেন যে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের কি অবস্থা, ইণ্ডিয়া মেডিক্যাল কাউন্সিল কি ব্যবস্থা নিতে চলেছে? সেখানকার শতশত ছাত্রছাত্রী একটা অনিশ্চয়তার মধ্যে জীবন কাটাচ্ছে এবং আমার মনে হয় সেখানে প্রধান মন্ত্রী ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচীকে বানচাল করার জন্য বর্তমান সরকার এই চক্রান্ত করে এতগুলি টাকা নষ্ট করছেন এবং সূক্ষ্ম যন্ত্রপাতি অন্ধত্ব নিবারণের জন্য যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন সেই যন্ত্রপাতিগুলি এই ভাবে ফেলে রেখে নষ্ট করা হচ্ছে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আনন্দ বাজার পত্রিকায় দেখলাম যে নূতন রেলমন্ত্রী ভাগীরথী এক্সপ্রেস নামে শিয়ালদহ থেকে বহরমপুর খুলবার প্রতিশ্রুতি দিয়েছেন। আমি জানিনা যে এই প্রতিশ্রুতি পালিত হবে কি না। আমি আমার বক্তব্য বলতে চাই। আপনারা সকলে জানেন যে মুর্শিদাবাদ টাউন একটা ঐতিহাসিক জায়গা। এখানে লক্ষ লক্ষ মানুষ প্রতি বছর দর্শনের জন্য আসে। কিন্তু এই জায়গা অনাদৃত এবং উপেক্ষিত। এখানে বহু লক্ষ লক্ষ মানুষ আসে কিন্তু তা সত্ত্বেও তেমন কোন রেলের যোগাযোগের ব্যবস্থা নেই। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করবো যে উনি যেন কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করেন এবং ট্রেনটি যাতে বহরমপুর না হয়ে মুর্শিদাবাদ পর্যন্ত হয় এই বিষয়ে লক্ষ্য রাখেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। সরকার পক্ষের সদস্য, রবীনবাবু এবং লক্ষ্মীবাবুর সঙ্গে আমি এক মত। কংগ্রেসি গুণ্ডা, সি. পি. এম-এর গুণ্ডা জানি না। আইন শৃঙ্খলা নেই, জঙ্গলের রাজত্ব এখানে কায়েম হয়েছে। সরকারী প্রশাসন যন্ত্র

পঙ্গু, পুলিশ একেবারে অপদার্থ। আমি একটা ঘটনার কথা উল্লেখ করছি, বোধ হয় আমার সঙ্গে এক মত হবেন। ২৬শে জুলাই ১৯৮২, কুইলী এবং পাহিলা গ্রামে মানুষ শান্তিতে সেখানে চাষবাস করতো। হঠাৎ দেখা গেল যে প্রায় ৪/৫ হাজার মানুষ লাল পতাকা নিয়ে এ গ্রামের মানুষকে আক্রমণ করে।

[ 2-30—2-40 P. M. ]

মাননীয় স্পীকার মহাশয়, ৪০০০/৫০০০ মানুষ সি. পি. এম-এর পতাকা নিয়ে এ গ্রামের মানুষদের আক্রমণ করে। থানায় খবর দেওয়া হয় পুলিশকে আসবার জন্য এবং পুলিশ আসে, কিন্তু সেখান থেকে ২০০ গজ দূরে দাঁড়িয়ে পুলিশ জেলা পরিষদের সভাপতির সঙ্গে গল্প করে। সি.পি এম-এর গুণ্ডা বাহিনী পুলিশের সামনেই তিন তিনটি গ্রামের সমস্ত বাড়িতে লুঠ করে আগুন জ্বালিয়ে দেয়, মানুষের ওপর নির্মম ও বর্বর অত্যাচার এবং তাণ্ডব চালায়।

স্যার, আমরা নীরোর গল্প শুনেছি, রোম যখন পুড়ছিল নীরো তখন বাঁশি বাজাচ্ছিল। এখানেও সেরকম যখন তিন তিনটি গ্রাম জ্বলছিল তখন জেলা পরিষদের সভাপতির সঙ্গে পুলিশ গল্প করছিল এবং সব চেয়ে দুঃখের কথা হচ্ছে পুলিশকে সে বলেছিল যে, আপনাদের ওখানে যাবার দরকার নেই। আজকে এই হচ্ছে পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার অবস্থা! স্যার আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, তিনি পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার একটু উন্নতি ঘটাবার চেষ্টা করুন।

**শ্রীমতী অঞ্জু কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র ( পুলিশ ) মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, বিষয়টি হচ্ছে, গত ৩ তারিখে কালনার নিভুজী গ্রামের গজলক্ষ্মী জুনিয়র হাই স্কুলের ক্লাশ ফাইভের ছাত্ররা যে ঘরে বসে ক্লাশ করে তার পাশের ঘরে কিছু দুস্কৃতকারী একটা বোমা রেখে যায়। ক্লাশ ফাইভের ক্লাশ শেষ হবার পরে ছাত্ররা এ' পাশের ঘরে গিয়ে বোমাটিকে একটি খেলার বস্তু মনে করে সেটি নিয়ে খেলা করতে শুরু করে এবং সে সময়ে সেটির বিস্ফোরণ ঘটে, ফলে ৮ জন ছাত্র ওখানে গুরুতর-রূপে জখম হয়। বর্তমানে তারা বর্ধমান হাসপাতালে ভর্তি হয়ে আছে। তাদের মধ্যে ২ জনের অবস্থা অত্যন্ত সঙ্কটজনক। এই ঘটনায় ঐ'-এলাকার জনসাধারণ প্রচণ্ড-ভাবে বিক্ষুব্ধ। দীর্ঘ দিন ধরে ঐ এলাকার কংগ্রেস (ই) সমাজ-বিরোধী বাহিনী ঐ'-এলাকায় সমস্ত রকমের দুষ্কর্ম করে চলেছে। কংগ্রেস (ই)-র প্রশ্রয় পুষ্ট গুণ্ডা বাহিনীর বিরুদ্ধে যাতে উপযুক্ত ব্যবস্থা নেওয়া যায় তার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, I rise to draw the attention of the Chief Minister. Our national leaders, like Shri Chitta Ranjan Das Netaji Subhas Chandra Bose and Dr. Bidhan Chaddra Roy, all had adorned the seats in the city organization, that is, the Calcutta Corporation. But as you know, after this Left-Front Govt led by CPM came into power, corruption penetrated. It is in power now. Inside this Corporation, the agitators cannot be able administrators. So there is agitation in the Calcutta Corporation. The building department of the Calcutta Corporation had been here for 30 years with one City Architect. But now there are three City Architects If we are to submit a plan, we are to approach three architects. One has to approach the building department first. Then he has to go to the CMDA : again to the CIT and everywhere you are to face corruption and pay bribes. So by this way the entire power of the Corporation is being transferred from the building department to the CMDA and then again the CMDA exercises its power by transfering the same to the CIT. Such is the type of the administration of the Calcutta Corporation that is going on as a result of which people are suffering.

**শ্রীসরল দেব ঃ** মাননীয় স্পীকার স্যার. এখন আমাদের মাননীয় পূর্তমন্ত্রী এখানে নেই। আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুতর বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি নিশ্চয়ই যাতায়াতের পথে লক্ষ্য করেছেন যে যশোহর রোড এবং সোদপুর রোডের দু ধারে নতুন নতুন ঘর বাড়ি এমন ভাবে তৈরী হচ্ছে যে, রাস্তা সরু হয়ে যাবার ফলে দুর্ঘটনা ঘটে চলেছে। রাস্তার দু' ধারে দিন রাত নিত্য নতুন দোকান এবং বাড়ি গজিয়ে উঠছে। গজিয়ে ওঠা দোকান এবং বাড়ি কিছু কিছু ব্রোথেলে রূপান্তরিত হচ্ছে।

আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, রাস্তার দু'ধারে এই ভাবে অবৈধ ঘর-বাড়ি ওঠার ফলে রাস্তা সঙ্কুচিত হয়ে যাচ্ছে এবং তার ফলে দুর্ঘটনা ঘটছে। জনস্বার্থে অবিলম্বে এসমস্ত ঘর-বাড়িগুলি ভেঙে দেওয়া উচিত।

**শ্রীশচীন্দ্র নাথ হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তপশিলী জাতি এবং উপজাতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ২ বছর যাবৎ হুগলী জেলার মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের অনাবাসিক ( মেইনটেনান্স কষ্ট ) ভরণ-পোষন বাবদ দেওয়া হতো কিন্তু গত বৎসর দেওয়া হয়নি যার ফলে এই সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীদের ভীষণ অসুবিধার সৃষ্টি হয়েছে। শুধু তাই নয়, এই সমস্ত ছাত্র-ছাত্রীদের অভিভাবকেরা বিদ্যালয়ে এসে হাজির হচ্ছে এবং বলছে টাকা-পয়সা কেন পাওয়া যাচ্ছে না। তাই আমি এই বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইঞা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত সি পি. এমের কৃষক সভা এবং পঞ্চায়েতের অত্যাচারে আজকে প্রায় ১০০ একরের মতন জমি অনাবাদি অবস্থায় পড়ে রয়েছে। এখন খরা চলছে, সমস্ত চাষবাস ক্ষতিগ্রস্থ হয়েছে। এই অবস্থায় সরকার যখন আন্তরিকভাবে চেষ্টা করছেন সাধারণ খেটে-খাওয়া মজুরদের জীবন-যাত্রার মান বজায় রাখতে ঠিক সেই মুহূর্তে কৃষক সভা এবং পঞ্চায়েতরা নানা রকম অত্যাচার শুরু করেছে। যেমন, লাল মিছিলে না গেলে মজুর দেওয়া হবে না এইরকমভাবে নানা অত্যাচার করছে। এইভাবে প্রায় ১০০ একরের মতন জমি অনাবাদি অবস্থায় পড়ে আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই ব্যাপারে ব্যবস্থা নেন এবং ক্ষেত মজুররা যাতে কাজ পায় সেইদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা পাণ্ডুয়ায় গত ১লা সেপ্টেম্বর তারিখে পাণ্ডুয়ার বি. ডি. ও অফিসে কতকগুলি ছেলে ডেপুটেসান দেবার নাম করে সেই অফিসে ঢোকে এবং ঢুকে তারা অকথ্য ভাষায় গালাগালি করে যা ভদ্র-সমাজে বলা যায় না। শুধু তাই নয়, তারা অফিস ঘর ভাঙচুর করে, টেলিফোন ভেঙে দেয়, কাগজ-পত্র ছিঁড়ে ফেলে। ডেপুটেসানের নাম করে যারা এইভাবে ক্ষতি-সাধন করেছে তারা হচ্ছে কংগ্রেস-আইয়ের সদস্য। ওরা ১লা তারিখে আন্দোলন সুরু করেছে এবং আন্দোলনের নাম হচ্ছে শান্তিপূর্ণভাবে আন্দোলন। তারা আজকে এইভাবে কাজ সুরু করেছে। জানিনা আরোও কত দেশের ক্ষতি সাধন হবে। আমি সেটা আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই। এই আন্দোলন যদি এইভাবে চলতে থাকে তাহলে এর বিরুদ্ধে পাল্টা আন্দোলনও করতে পারা যায়।

**শ্রীঅশোক ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার দৃষ্টি

গোচর করতে চাইছি। কাগজে দেখলাম, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বামফ্রন্ট এম. এল. এদের নির্দেশ দিয়েছেন বিরোধীরা যখন বলবেন তখন বলার অধিকার দেবেন টিকা-টিপ্পনী করবেন না। আমার মনে হয় সদস্যরা বোধ হয় লিডারের কথা শুনছে না। যাই হোক, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি হাওড়া জেলার সবচেয়ে বড় হাসপাতালের নাম হচ্ছে "হাওড়া জেনারেল হসপিট্যাল" এই হাসপাতালটি হচ্ছে ওয়ান-ওয়ে হসপিট্যাল। তাকে সুন্দর করে সাজানো হয়েছে কিন্তু ভিতরের প্রশাসনিক ব্যবস্থা অপদার্থ। আমরা দেখেছি সেখানে এনকোয়ারী অফিস আছে এবং ৭ জন লোক সেখানে শিফ্‌ট করে ডিউটি দেয়।

[ 2-40—2-50 P. M. ]

বহু ক্ষেত্রে দেখা যায় এনকোয়ারী অফিসে কোন লোক নেই। মানুষ যখন রোগী নিয়ে যায় তখন কাউকে খুঁজে পায় না। ৩টি লিফ্‌টের জায়গায় মাত্র ১টি লিফ্‌ট চালু আছে, দুটি অকেজো হয়ে পড়ে আছে। তারপর রোগীদের খাবার দেবার কথা বেলা ১১টা থেকে সাড়ে এগারোটার মধ্যে, সেই জায়গায় বেলা আড়াইটা-তিনটার সময় খাবার দেওয়া হয়। ইদানীং একটা নতুন ঘটনা ঘটেছে গত ১ তারিখে ওখানে নতুন ডি. এম. ও. গেছেন। নার্সরা কো-অর্ডিনেশন কমিটি করেন, নতুন ডি এম. ও. যখন ডিউটি লিষ্ট তৈরী করছিলেন তখন নার্স লীনা সেনগুপ্ত ডি. এম. ও.-কে বলেন যে আমাদের জ্যোতিবাবু আছেন, আপনার কোন ক্ষমতা নেই। তাঁরা নতুন ডি. এম. ও-কে ঘিরে এই কথা বলেন। চতুর্থ শ্রেণীর ষ্টাফ যারা, তারাও কো-অর্ডিনেশন কমিটির অন্তর্ভুক্ত, তাদেরও ব্যবহার এইরকম আমরা দেখেছি। কাজেই হাওড়া জেনারেল হসপিটালের অবস্থা এখন চরমে উঠেছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅরুণকুমার গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি ব্যাপারে। আমার নির্বাচনী এলাকা শ্রীরামপুর। শ্রীরামপুর মহকুমা হাসপাতালটি পশ্চিমবঙ্গের মফঃস্বল হাসপাতালগুলির মধ্যে একটি অন্যতম হাসপাতাল। আজ ২ বছর যাবৎ ওখানে কোন এ্যাম্বুলেন্স গাড়ী নেই। যেটা আছে সেটাকে প্রায়ই রাস্তায় ঠেলাঠেলি করতে দেখা যায়, এমনি তার অবস্থা। এ্যাম্বুলেন্সের জন্য বহু দাবী জানান হয়েছে, কিন্তু এ্যাম্বুলেন্স গাড়ীর কোন ব্যবস্থাই হয়নি। পাবলিক যখন ওখানে নিয়ে যায় তখন তাকে বহু অর্থ ব্যয় করে বাইরের গাড়ী ভাড়া করে রোগী নিয়ে যেতে হয়। এ্যাম্বুলেন্স না থাকার জন্য এ অবস্থা হয়। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে জানাচ্ছি যে ওখানে এখনই একটি এ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হোক।

**শ্রীসুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। চাকদা থানায় চাঁদুরিয়া গ্রাম পঞ্চায়েতে স্থানজালের চক বলে যে জায়গাটি আছে সেখানে ব্যাপকহারে গঙ্গার ভাঙন শুরু হয়েছে। কয়েকটি বাড়ী এবং প্রায় ২০ কাঠা জমি গঙ্গার গর্ভে চলে গেছে। তারপর স্বরাটী গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত রায়ডাঙ্গায় প্রায় ৫০ খানা বাড়ী গঙ্গার ভাঙনে চলে গেছে। অনেক ধান সমেত জমিও গঙ্গার ভাঙনে চলে যাচ্ছে। এইগুলি যাতে প্রতিরোধ করা যায় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় যেন একটু দৃষ্টি দেন। এই কথাই আমি আপনার মাধ্যমে এই সভায় পেশ করছি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ের প্রতি। শিক্ষা বর্ষ প্রায় শেষ হয়ে এল। এখন বেশীর ভাগ প্রাথমিক বিদ্যালয়সমূহে ক্লাস ওয়ান থেকে ক্লাস সিক্স পর্য্যন্ত যে বই সরকার পক্ষ থেকে বিনামূল্যে বিতরণ করা হয়—আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি যে, সেগুলি এখনও পর্য্যন্ত দেওয়া হয়নি। একটা পরিসংখ্যান আছে, প্রায় শতকরা ৪০ ভাগ বিদ্যালয়ে এই বই না পাওয়ার জন্য সমস্ত প্রাথমিকশিক্ষা ব্যবস্থাটা বিপর্য্যস্ত হচ্ছে। আমি সেই কারণে শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এইসব ক্লাশে বই পাঠানোর ব্যবস্থা করার জন্য, তা না হলে ঐসব ক্লাশে পরীক্ষা নেওয়া অসম্ভব। যদিও বছর শেষ হয়ে এসেছে তবুও অ্যানুয়েল পরীক্ষার আগে যাতে বই পাঠান যায় তাঁরা যেন একটু ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রীসভা এবং বিশেষ করে পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নির্বাচন হলে সরকার পাল্টে যায়, স্পীকার পাল্টে যায়, কোন কোন সময়ে মুখ্যমন্ত্রীও পাল্টে যায়। কিন্তু আমাদের দেশের এমন বেআইনী ব্যাপার - ব্যাপারটা একটু সিরিয়াসলি নেবেন স্যার- যখন কংগ্রেসী সরকার ছিল তখন প্রত্যেক ওয়ার্ডে একজন দুজন এম এল. এ. নমিনি হিসেবে ছিলেন তদারকি করার জন্য, এ্যাডভাইসার হিসেবে। কিন্তু পরবর্তী-কালে বামফ্রন্ট সরকারের সময়ে ঠিক তাঁরাই নমিনি বা এ্যাডভাইসার হিসেবে রয়ে গেলেন, কোন পরিবর্তন হল না। তাঁরাই কাজগুলি চালিয়ে যাচ্ছেন নমিনি বা এ্যাডভাইসার হিসেবে। তাই মন্ত্রী মহাশয়কে আমি বলতে চাই যে তিনি ঐসব নমিনি বা এ্যাডভাইসারদের বরখাস্ত করে অবস্থার পরিবর্তন করুন।

**শ্রীমহাবাচ্চা মুন্সী :** মিঃ স্পীকার স্যার, আমাদের পশ্চিমদিনাজপুর জেলায় ইসলামপুর থানা, চোপড়া থানায় অনেক ডাঙা জমি আছে। এখানে অনেকদিন

অনাবৃষ্টির জন্য মাঠে-ঘাটে একেবারে জল নেই। সেইজন্য এখানে অধিকাংশ জমিতে জল নেই, এবং জল না থাকার জন্য এখানে রোয়া হচ্ছে না। যেসব জমি রোয়া হয়েছে সেই জমিগুলো একেবারে ফেটে গেছে। এই এলাকার ক্ষেত মজুররা একেবারেই কাজ পাচ্ছে না, তারা সব ঘর-বাড়ি ছেড়ে দার্জিলিং-এর দিকে পালিয়ে যাচ্ছে। অবিলম্বে এখানকার কৃষকদের জন্য বিশেষ ব্যবস্থা করা দরকার। এখানে ভেরসা নদী আছে সেই নদীর বাঁধ দিলে তবু কিছুটা কৃষি কাজের সুরাহা হয়। কিন্তু ইরিগেশান ডিপার্টমেন্ট কিছু ব্যবস্থা করছে না। তারা কখনও-সখনও দু একটা বাঁশ পুঁতে দিয়ে তাদের দায়িত্ব শেষ করে যাচ্ছে। সুতরাং এই ব্যাপারগুলি যদি মন্ত্রী মহাশয় না দেখেন তাহলে কি হবে? সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই ব্যাপারে তিনি যেন যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমসলেউদ্দিন আহমদ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পয়লা মে পশ্চিমদিনাজপুর জেলার বার্তা পত্রিকায় প্রকাশিত খবর যে, সংবাদপত্রের স্বাধীনতা খর্ব করা হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বরাষ্ট্র দপ্তর থেকে সার্কুলার জারি করা হয়েছে। সেই সার্কুলার (৪৮১ পি এস.) এ বলা হয়েছে উর্ধ্বতন পুলিশ কর্মচারী বা আই. জি অফ পুলিশ ব্যতীত আর কোন পুলিশ কর্মচারী সংবাদ সংস্থাকে কিছু বলতে পারবে না। এটা একটা সংবাদপত্রে বেরিয়েছে, সেটা আমি পড়ে শোনাচ্ছি। "পুলিশ অফিসার সাংবাদিকদের কোনরকম খবর দিতে পারবেন না। এমনকি তাঁরা কোন সাংবাদিক বৈঠকও করতে পারবেন না। সম্প্রতি রাষ্ট্রীয় ( রাজনৈতিক ) দপ্তর থেকে রাজ্য পুলিশ আই জি ও কলকাতা পুলিশ কমিশনারের কাছে এই মর্মে যে গোপন সার্কুলার ৪৮১ পাঠানো হয়েছিল তা ইতিমধ্যে প্রকাশ্যে থানা হলেও কার্যকরী হওয়ায় সাংবাদিকদের খবর সংগ্রহে রীতিমত বাধার সৃষ্টি হয়েছে ।" আমার দ্বিতীয় কথা হচ্ছে যে আমাদের শহরে যে ছোট ছোট সংবাদপত্র আছে সেইগুলি হচ্ছে জনমত গঠন করার উৎস। তারা বিজ্ঞাপন না পাওয়ার জন্য তাদের অবস্থা মৃতপ্রায়। আমরা জানি যে সংবাদপত্রই হচ্ছে গণতন্ত্রের একটি বিশেষ মাধ্যম। তাদের অবস্থা যদি এইরূপ সঙ্কটগ্রস্থ হয় তাহলে গণতন্ত্র বাঁচবে কি করে? সেইজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই ব্যাপারে তিনি যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

[ 2-50 --3-00 P.M. ]

**শ্রীসুবোধ ওঁরাও:** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে উত্তরবঙ্গের ডুয়ার্স চা বাগানের শ্রমিকরা তাঁদের জমাকৃত প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা

পাচ্ছেন না। সেজন্য এই সভার কাছে এবং মন্ত্রীমহোদয়ের নিকট অনুরোধ জানাই যাতে উক্ত চা শ্রমিকরা তাঁদের প্রভিডেন্ট ফাণ্ডের জমা টাকা ফেরৎ পান তার সুব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী তারকবন্ধু রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী তথা হাউসের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলা, কুচবিহারের একটা অংশ, পশ্চিম দিনাজপুরের একটা অংশ সম্বন্ধে মাননীয় সদস্য এখানে উল্লেখ করেছেন যে সেখানে বর্তমানে অঘোষিত খরা চলছে। আমি এর আগে জেলা পরিষদ, পঞ্চায়েতের মাধ্যমে এ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু কোন ফল হয় নি। আগে হাউস ছিল না, এখন হাউস চলছে সেজন্য বিষয়টি এখানে রাখছি। জলপাইগুড়ি জেলায় প্রায় ২৬ লক্ষ লোকের প্রায় ৯৫ ভাগ মানুষ হচ্ছেন কৃষিজীবি। উক্ত অঞ্চলে গত আগষ্ট মাস থেকে কোন বৃষ্টি নেই। এই অবস্থার মধ্যেও সেখানকার কৃষক সম্প্রদায় কিছু ফসল বুনেছিলেন কিন্তু বৃষ্টির অভাবে তাও নষ্ট হয়ে যাচ্ছে। ক্ষেতের প্রায় ৬০-৬৫ ভাগ ফসল নষ্ট হয়ে গেছে। বর্তমানে কৃষকদের কোন কাজ নেই, সেখানে অঘোষিত দুর্ভিক্ষের অবস্থা বিরাজ করছে। এমতাবস্থায় এই বেকার কৃষক সম্প্রদায় যাতে কাজ পেতে পারেন সে ব্যাপারে সরকারের পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণের জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমাধবেন্দু মোহান্ত** ঃ মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে তেহট্ট থানার ও. সি চোর-ডাকাত, দুস্কৃতকারী দমনে এখন আর তেমন আগ্রহ প্রকাশ করেন না। কিন্তু কৃষক, বর্গাদার দমনে তাঁর তৎপরতা বেশ দেখা যায়। তাদের কারণে অকারণে গ্রেপ্তার, হয়রানি করার ব্যাপারে তাঁর সব সময়ে বিশেষ আগ্রহ দেখা যায়। মানুষকে সব সময় স্কুইজ করার মতলবে থাকেন। কয়েকদিন আগে জয়রামপুরের দুই ব্যক্তি কোর্টে জামীন নিয়ে আসার পর সারেণ্ডার স্লিপ দেওয়া সত্ত্বেও তাঁকে গ্রেপ্তার করে চালান দেওয়া হয়েছে। বারার গ্রামের সুশান্ত বর্মণ একজন বর্গাদার। ৪ঠা সেপ্টেম্বর উক্ত বর্গাদারকে জমির মালিকের স্বার্থে বে-আইনী ভাবে গ্রেপ্তার করে চালান দেওয়া হয়েছে এবং তাঁকে থানায় ধরে নিয়ে গিয়ে মারধোর পর্যন্ত করা হয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে দৃষ্টি দেওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ পুলিশের পক্ষ থেকে বর্গাদারদের উপর এ ভাবে জুলুম চলতে থাকলে বামফ্রন্ট সরকারের সুনাম নষ্ট ক্ষুন্ন হবে।

**শ্রীসুশীল কুজুর** ঃ মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে ১৯৮১ সালে কিছু লোক "লোক গণনার"

কাজে নিযুক্ত ছিল। তখন তাদের বলা হয়েছিল যে পুনরায় কাজের সময়ে তাদের সকলকে একজেমটেড ক্যাটাগোরী ভুক্ত বলে গণ্য করা হবে। উত্তর বাংলায় অনেক গ্রাম পঞ্চায়েৎ আছে, এক্ষণে ঐ সকল কর্মীরা যাতে সেখানে কাজ পেতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণের ব্যাপারে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, গত ৩রা সেপ্টেম্বর বিজনেস স্ট্যাণ্ডারড পত্রিকাতে একটি গুরুত্বপূর্ণ সংবাদ বেরিয়েছিল আই. আর. সি. আই.-ইণ্ডাষ্ট্রিয়াল রিকনষ্ট্রাকশন কর্পোরেশান অফ ইণ্ডিয়া একটা প্রচেষ্টা নিয়েছেন যে তাঁদের পরিচালিত যে সমস্ত সংস্থা আছে, যার মধ্যে পশ্চিমবাংলাতে আছে ৯৮টি, এগুলির মধ্যে যেগুলি রুগ্ন শিল্প সংস্থা আছে সেগুলিকে যেহেতু প্রাইভেট সেকটারে আছে, সেহেতু এখান থেকে অন্যত্র নিয়ে যাবার প্রচেষ্টা তাঁরা নিতে চলেছেন। পশ্চিমবাংলা যেহেতু অর্থনীতির দিক দিয়ে এক সঙ্কটময় অবস্থায় আছে, সে সময়ে এ রকম কার্য হচ্ছে একটা গুরুত্বপূর্ণ ঘটনা। উক্ত পত্রিকাতে উল্লেখ করা হয়েছে Sum of the Companies technically under the management of IRCI are Bengal Potteries, containers closures, India Rubber Manufacturing Company, Indian Machinery and Sridurga Cotton Mills এছাড়া আরও অনেক শিল্প আছে। আমি আপনার মাধ্যমে এ রাজ্যের মাননীয় শিল্পমন্ত্রী ডঃ কানাই ভটাচার্য্য মহাশয়কে অনুরোধ করব যাতে তিনি এ ব্যাপারে কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করেন এবং আলোচনার ফলাফল এই হাউসে আমাদের কাছে অবহিত করেন।

**ডাঃ ওমর আলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে পশ্চিমবাংলায় ৬ হাজার নন ফরম্যাল এ্যডুকেশান সেণ্টার আছে। সেখানে ১২ হাজার ইনস্ট্রাকটার কাজ করেন। তাদের পুনরায় এ্যাপয়েণ্টমেণ্ট দেওয়া হয় কিন্তু সেখানে নন স্কুল ভিলেজেস্ থাকায় সেখান থেকে সেণ্টারগুলি সরিয়ে নিয়ে যাবার জন্য চাপ দেওয়া হয়। তাদের এ্যাপেয়েণ্টমেণ্ট অনুসারে জেলা স্কুল বোর্ডে তাদের কাজ করতে হয়। তাদের মধ্যে ৪ জনকে এ্যাপয়েণ্টমেণ্ট লেটারও দেওয়া হয় বয়স্ক শিক্ষার কাজের জন্য। কিন্তু তাদের ৬ থেকে ১১ বছরের ছেলেমেয়েদেরই পড়াশুনো শেখাতে হয় এবং তাদের প্রাইমারী শিক্ষকের কাজ করতে হয়। নন ফরম্যাল এডুকেশান সেণ্টারের ইনস্ট্রাকটাররা শিক্ষক হিসাবে কাজ করেও মাত্র ভাতা পান ৭৫ টাকা। তাঁরা পে স্কেল বাড়ানোর দাবী তোলেন। ৩০০ টাকা যাতে কনসোলিডেটেড পে হয় তার জন্য দাবী তোলেন এবং যাতে রি-এ্যাপয়েণ্টমেণ্ট হয় তার একটা দাবি থাকে। আমি মনে করি এই দাবি তাঁদের অতি ন্যায্য দাবী এবং সরকারকে এই দাবী মেনে নিতে অনুরোধ করছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি খবরের কাগজের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে 'সর্বোদয়' নামে একটি স্থানীয় পত্রিকা কাটোয়া থেকে বেরোয়। বর্ধমান জেলার যুব কংগ্রেসের একটি ছেলে কাঞ্চন মুখার্জী নামে তিনি এ্যাসিস্টেন্ট ইঞ্জিনীয়ারের অফিসের সামনে বক্তব্য রাখেন। আমি যতদূর জানি কাঞ্চন মুখার্জী পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের কর্মচারী। তিনি সোস্যাল হেলথ ওয়াকার্স হিসাবে আছেন। আমার প্রশ্ন হচ্ছে ট্রেড ইউনিয়ন করার অধিকার সরকারী কর্মচারীদের আছে কিন্তু প্রকাশ্যভাবে কোন রাজনৈতিক দলের (ভারতীয় যুব কংগ্রেস আই) সম্পাদক হিসাবে কাজ করতে পারেন না। বিভিন্ন কাগজে এই ব্যাপারে বেরিয়েছে। এই ব্যাপারের আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**श्रीपुनाई उरान—**मिस्टर स्पीकर सर, जलपाईगुड़ी जिला के अन्तर्गत नागराकाटा थाना में सेन्ट्रल बैंक आफ इण्डिया है। वहाँ का मैनेजर किसानों को कृषि लोन के लिए बार-बार बुलाता है और बुलाकर कृषिलोन उन्हें नहीं देता है। इससे उस इलाके किसानों को बड़ी परेशानी उठानी पड़ती है। अभी कुछ दिनों पहले भी बुलाया था किन्तु किसी किसानों को लोन नहीं दिया। आप जानते है, उस इलाके में खरा के कारण किसानों को बड़ी परेशानी उठानी पड़ रही है। इसलिए मैं वित्त मंत्री जो मुख्य मंत्री भी है, उनसे अनुरोध करता हूँ कि किसानों को कृषि लोन जल्द से जल्द दिलाने की व्यवस्था करे।

**শ্রীযোগেন্দ্র নাথ সিনহা রায় ঃ** স্যার, জলপাইগুড়ি জেলার অনাবৃষ্টির ঘটনা সম্পর্কে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত আষাঢ় মাসে জলপাইগুড়ি জেলা ও কুচবিহার জেলার একটা অংশে কিছু বৃষ্টির ফলে সেখানে কিছু আমনধানের আবাদ হয়। কিন্তু পরবর্তীকালে বৃষ্টি না হবার জন্য আমনের আবাদ হচ্ছে না এবং যা কিছু আবাদ হয়েছিল তাও অনাবৃষ্টির ফলে মারা যাচ্ছে। ৪ টাকা প্রতি কেজি চালে দাম বাড়িয়েছে। জলে ভেজান অবস্থায় যে পাটগুলি তা সব শুকিয়ে যাচ্ছে। তাড়াতাড়ি উক্ত এলাকায় ক্ষেত মজুরদের কাজের ব্যবস্থা করার জন্য ত্রাণ মন্ত্রীর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমনোরঞ্জন নাথ ঃ** স্যার, আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার পূর্বস্থলী জালুই ডাঙ্গা গ্রামে ভাগীরথীর প্রচণ্ড ভাঙ্গন শুরু হয়েছে। ৫০টা বাড়ি ভেঙ্গে গেছে, চাষের জমিতে ভাঙ্গন, এমন কি রেল লাইন পর্যন্ত অ্যাফেকটেড হল বলে। এ অবস্থা বিচার বিভাগীয় মন্ত্রীও গিয়ে দেখে এসেছেন। অবিলম্বে একটা ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রীসুভাষ মাহাতো** : স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় ভীষণ খরা হয়ে গেছে এবং এর সঙ্গে সঙ্গে সং বিভাগে খরা। যেটার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে পুরুলিয়া জেলায় খরা পীড়িত অবস্থায় সেখানকার রিভার লিফটগুলিও খরা পীড়িত হল। এ ব্যাপারে আমি কয়েকটি জায়গার নাম করছি :— মানবাজার ১নং কদমা ব্লকে, মানবাজার ২নং জড়গড়িয়া বড়বাজার থানার বিষকুছরা, ঝালদা ১নং ব্লকে গোকুল নগর, টুনিম ২নং আর. এল আই. এবং খুটিয়া ২নং আর, এল, আই। বাগুিল আর, এল, আইগুলির অবস্থাও শোচনীয়। অনাবৃষ্টির ফলে সেখানে যেটুকু চাষ হয়েছিল তাও মরতে বসেছে। সুতরাং যাতে আর, এল, আই গুলি সত্বর চালাবার ব্যবস্থা হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রীনিতাই চন্দ্র আদক** : স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার বাগনান থানায় গত ৩ সপ্তাহ ধরে রেশনের দোকানে কোন গম নেই, যার ফলে সেখানকার জনসাধারণের মনে একটা বিক্ষোভ জমায়েত হচ্ছে। এফ, সি, আই, থেকে যে পচা গম পাঠান হয়েছিল তা মানুষের অখাদ্য এবং সেগুলি পরীক্ষার জন্য পাঠান হয়েছে। সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যেন ২।১ দিনের মধ্যে এই এলাকায় গম পাঠানোর ব্যবস্থা করেন।

**Shri Mohammad Ramjan Ali** : Mr. Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Chief Minister to provide work for 60,000 agricultural labourers in Islampur Sub-Division who are out of employment since last fortnight. As the area is under spell of drought immediate steps may kindly be taken to provide work otherwise it will turn a law and order problem Inspite of assurances given no measures have been taken in the area. Thank you.

**শ্রীঅনুপ কুমার চন্দ** : মিঃ স্পীকার, স্যার, মন্ত্রীরা এখানে কেউ নেই, তাই আপনার মাধ্যমে জানাচ্ছি যে পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে বিভিন্ন থানায় নিরীহ মানুষের উপর প্রচণ্ডভাবে অত্যাচার হচ্ছে। খুনী আসামী বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। যেহেতু তারা সি পি এমের ঝাণ্ডা নিয়ে আছে সেহেতু তাদের বিরুদ্ধে কেস লেখান হচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি নিরীহ লোকেদের উপর যে অত্যাচার হচ্ছে সেই অত্যাচার বন্ধ হোক এবং সি পি এম গুণ্ডারা যে থানাগুলি চালাচ্ছে সেটা বন্ধ হোক এবং সি পি এম গুণ্ডারা যারা অত্যাচার চালাচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ নস্কর :** মিঃ স্পীকার, স্যার, সুন্দরবনের বাসন্তি থানার অন্তর্গত গুরুন্দর গ্রামে সম্প্রতি যেভাবে সাপের আক্রমণ হচ্ছে তাতে গ্রামের মানুষ ভীত সন্ত্রস্ত হয়ে গ্রাম ছেড়ে পালিয়ে যাবার মত অবস্থা হয়েছে। গত কয়েক সপ্তাহে ১০ জনকে সাপে কামড়ায়, তার মধ্যে ৮ জন মারা যায়। স্থানীয় বাসন্তি হাসপাতালে সাপে কামড়ান রোগীর চিকিৎসার ব্যবস্থা নেই এবং সেই সাপ তাড়াবার মত উদ্যোগও নেওয়া হয়নি। সেজন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ গ্রাম থেকে সাপের আক্রমণ থেকে মানুষকে বাঁচান যায় তারজন্য বাসন্তি হাসপাতালে উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা করা হোক এবং অবিলম্বে সাপ তাড়ানর ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, হাউস আবার ৩-৪৫ মিঃ এ বসবে।

[ 3-45—3-55 P.M. ]

## ( After Adjournment )

### General Discussion on Budget

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শনিবার আমাদের মাননীয় [মু]খ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এই হাউসে যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা [ক]রছি এবং এ সম্পর্কে কিছু বক্তব্য রাখার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত [শ]নিবার বাজেট পেশ হবার পর আমি আমার রিঅ্যাকসন প্রেসে জানিয়েছিলাম এবং [সে]ই রিঅ্যাকসনের প্রতিক্রিয়া আমি আবার রিইটারেট করছি। এই বাজেট যেটা [আ]মাদের মুখ্যমন্ত্রী এখানে পেশ করেছেন সেটা সম্পূর্ণ হতাশাব্যঞ্জক, জনবিরোধী এবং [আ]মরা দেখছি গত ৫ বছরে এই বামফ্রন্ট সরকার এই রাজ্যের তহবিল একেবারে শেষ [অ]বস্থায় নিয়ে এসেছেন। আমরা আশা করেছিলাম এই বাজেটের মাধ্যমে আমরা [আ]মাদের রাজ্যের একটা সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার ছবি পাব। কিন্তু এই [বা]জেট দেখে আমরা এবং এমনকি সাধারণ মানুষ অত্যন্ত হতাশ হয়েছে কারণ এই [বা]জেটে অর্থনৈতিক সমস্যাবলির কোন ইঙ্গিত নেই। এই বাজেটে কতকগুলি মৌলিক [স]মস্যা সম্পর্কে একেবারে চুপ করে যাওয়া হয়েছে। যেমন, ভয়াবহ বেকার সমস্যা। [বে]কার সমস্যা সম্পর্কে এই যে চুপ করে যাওয়া হয়েছে এর কারণ আমরা জানি না। [ত]ারপর, বিদ্যুৎ একটা বার্নিং কোশ্চেন। আমরা দেখছি বিদ্যুতের অভাবে সমস্ত শিল্প [ব]ন্ধ হতে চলেছে এবং আমাদের অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়ছে। কিন্তু দুঃখের [বি]ষয় বিদ্যুতের অভাবে আমাদের দেশের অর্থনীতি যে ভেঙ্গে পড়েছে সেকথা মুখ্যমন্ত্রী [ত]ার বাজেটে স্বীকার করেননি বা এ সম্বন্ধে কোন কিছু বলেননি। তার পরের বার্নিং

কোশ্চেন হচ্ছে আমাদের যানবাহন ব্যবস্থা। এ ব্যাপারেও তিনি সম্পূর্ণ নীরব, এ সম্পর্কে তিনি তাঁর বাজেটে কোন কিছু বলেননি। তারপর, যেটা উৎপাদনমুখী, যেটার উপর পশ্চিম বাংলার অর্থনীতি নির্ভর করছে সেটা হচ্ছে কৃষি এবং শিল্প। কিন্তু এই কৃষি এবং শিল্পের ব্যাপারেও এই বাজেট সম্পূর্ণ নীরব। এতে কোন কিছু ইঙ্গিত নেই যে, কৃষি এবং শিল্পের উন্নতি হবে কি না। স্যার, আমি পরে দেখাব সমস্ত উৎপাদনমুখী পরিকল্পনার ক্ষেত্রে বাজেট এষ্টিমেট গত বছরের চেয়ে এবারে কম ধরা হয়েছে।

যে দপ্তর উৎপাদনমুখী নয়, সেই দপ্তরে কোটি কোটি টাকা বাড়ানো হয়েছে। বাজেটে নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম যে আকাশমুখী হয়েছে সে সম্পর্কে কোন কথাই আমাদের অর্থমন্ত্রী বলেন নি। বর্তমানে চালের দর চার টাকা থেকে সাড়ে চার টাকা আর গমের আটার দাম হচ্ছে তিন টাকা থেকে সাড়ে তিন টাকা হয়েছে যেটা সাধারণ গরীব মানুষরা খায়, সে সম্পর্কে মুখ্যমন্ত্রী কিছু বলেন নি। কৃষি জমিগুলিকে সেচের আওতায় নিয়ে এসে উৎপাদন বাড়াতে হবে, সে সম্পর্কেও আমাদের অর্থমন্ত্রী কিছু বলেন নি, তার কোন ইঙ্গিত নাই তাঁর বাজেটের মধ্যে। এ ছাড়া আমাদের আর. এস. পি. মন্ত্রী যিনি কিছুদিন আগে স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তিনি এখন সেচমন্ত্রী। কাগজে এবং তাঁদেরই পত্রিকায় বেরিয়েছে দুর্নীতির কথা এবং এই দুর্নীতির ফলে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে—এ সম্পর্কে তিনি কিছু বলেন নি। এমনকি বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী কিছু আগে নিজেই স্বীকার করেছেন পরিষদে যে বেতন দেওয়া হয় তার চেয়ে বেশী ওভার টাইম দেওয়া হয়। সেই ওভার টাইম বন্ধ করে কাজের গতি কি করে বাড়ানো যায় সে কথা তিনি বলেন নি। ৬২৪২ কোটি টাকা বাজেটে মাত্র ১ কোটি টাকা ঘাটতি। এ একটা সুন্দর বাজেট—এই রকম বাজেট আর হয় না। আগে অশোক মিত্র মহাশয় যিনি অর্থমন্ত্রী ছিলেন তিনি অনেক ঘাটতি দেখিয়েছিলেন। কিন্তু কোন এক যাদুমন্ত্রে সেই ঘাটতি দূর করে দিয়ে মাত্র এক কোটি টাকা ঘাটতি রেখেছেন। আপনি ৫ পাতার ছয় দফায় দেখতে পাবেন ১৯৮২ সালের মার্চ মাসে এবং তারপর জুন মাসে উপস্থাপিত বাজেট ব্যয় বরাদ্দে প্রারম্ভিক ঘাটতি দেখানো হয়েছিল ২৬৩ কোটি টাকা। এখন দেখা যাচ্ছে সেটা ৩৪১ কোটি টাকায় দাঁড়িয়েছে। আবার ১৩ পাতায় আসুন। প্রারম্ভিক বাজেটে যে ঘাটতি সেই ঘাটতি উনি দেখান নি। অশোক মিত্র মহাশয়ের বাজেট দেখলে দেখা যাবে ২৬২ কোটি ৫৬ লক্ষ ৬০ হাজার টাকা ঘাটতি। আর এখন সেখানে ৩৫৮ কোটি ৮৫ লক্ষ ৫৬ হাজার কোটি টাকা। মুখ্যমন্ত্রী এখানে সেই ঘর ফাঁকা রেখেছেন। ১৯৮২-৮৩ সালের প্রারম্ভিক ঘর ফাঁকা। রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ৩৪০'৭১ কোটি টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল ভারত সরকার হইতে সমপরিমাণ বিশেষ মধ্যমেয়াদী পরিকল্পনা বহির্ভূত ঋণ সহায়তা লইয়া পূরণ করা হইয়াছে।

[ 3-55 – 4-05 P.M. ]

এই টাকা রাজস্ব খাতে বহির্ভূত অন্যান্য খাতে আদায় ও ব্যয়ের হিসাবে ধরা হয়েছে। সুতরাং সেখান থেকে নামাচ্ছেন। নামিয়ে বলছেন, ২৬ কোটি ৩৪ হাজার টাকা ঘাটতি দেখিয়ে, ২৫ কোটি টাকা নূতন করে কর বসিয়ে, এব কোটি টাকায় ঘাটতি দেখানো হয়েছে। এই ধরণের যে বাজেট আমাদের অর্থমন্ত্রী করেছেন, এটা কারচুপি ও ফাঁপায় ভরা। এর পিছনে দেখবেন একটা উদ্দেশ্য আছে। যে অর্থমন্ত্রীর আমলে কম ঘাটতি হয়, তিনি তত অর্থমন্ত্রী হিসাবে নাম করা অর্থমন্ত্রী হন। তাহলে আমি কি বলতে পারি, এর আগে যিনি অর্থমন্ত্রী ছিলেন, তিনি কি অযোগ্য অর্থমন্ত্রী ছিলেন? সেই অযোগ্য অর্থমন্ত্রী দূর হওয়ার পর মুখ্যমন্ত্রী এসেছেন অর্থমন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গকে বাঁচাবার জন্য? এখন আসুন, আমি একে একে এ্যানুয়াল ফাইন্যানশিয়াল স্টেটমেণ্টগুলো, বিভিন্ন পাতায় যা আছে তা আমি উল্লেখ করে দেখাবো। উৎপাদনমুখী যে সমস্ত দপ্তর আছে, যেমন এগ্রিকালচার, সয়েল কনজার্ভেশন, এরিয়া ডেভলপমেণ্ট, ইরিগেশন ইত্যাদি ইত্যাদি বিষয়ে, সেখানে দেখা যাব বাজেট কম। যেমন এগ্রিকালচার ডিপার্টমেণ্টে ১৯৮১-৮২ সালের যে বায় বরাদ্দ, সেই টাকা খরচ করতে এঁরা পারেন নি। এগ্রিকালচারে বাজেট এসটিমেট ছিল ১৯৮১-৮২ সালে ৪৮ কোটি ৯৬ লক্ষ ৩৪ হাজার টাকা। আর রিভাইজড বাজেটে দেখা যাচ্ছে, —খরচ করতে পারলেন না, ৪৬ কোটি ৮৮ লক্ষ ৪৬ হাজার টাকা। এবার সেই সেই কৃষিতে বরাদ্দ ধরা হয়েছে ৪৫ কোটি ৩০ লক্ষ ৯৬ হাজার টাকা। দেখুন, এটা লক্ষ্য করার বিষয়, কারণ এই দপ্তরটি ফরওয়ার্ড ব্লকের কমল গুহ মহাশয়ের হাতে আছে। আপনি লক্ষ্য করবেন, যে দপ্তরগুলো সি. পি এম এর হাতে আছে সেখানে বায় বরাদ্দ বেশী ধরা হয়েছে, বাজেট বাড়ছে। আর যে দপ্তরগুলো পার্টির লোকের হাতে আছে, তাদের বরাদ্দ কমছে। সয়েল এ্যাণ্ড ওয়াটার কনজার্ভেশন ডিপার্টমেণ্ট দেখুন ১৯৮১-৮২ সালে ৫ কোটি ৪৫ লক্ষ ৩৬ হাজার টাকার বাজেট এস্টিমেট ছিল, রিভাইজ্‌ড বাজেটে দেখা যাচ্ছে কমে হয়ে গেল ৪ কোটি ২৯ লক্ষ ১৪ হাজার টাকা। এবার, ১৯৮২-৮৩ সালে আরও কমে হয়ে গেল ৩ কোটি ৮৬ লক্ষ ৩৩ হাজার টাকা। এরিয়া ডেভলপমেণ্ট—সি. এ. ডি. পি., কমপ্রিহেন্‌সিভ এরিয়া ডেভলপমেণ্ট প্রজেক্টে দেখুন, ১৯৮১-৮২ সালে বাজেট এসটিমেট ছিল ২৫ কোটি ২৫ লক্ষ ১৪ হাজার টাকা। আর রিভাইজড বাজেটে দেখা যাচ্ছে ২৪ কোটি ২১ লক্ষ ৭৩ হাজার টাকা। এবার তার মানে ১৯৮২-৮৩ সালে নেমে দাঁড়ালো ১৫ কোটি ২৭ লক্ষ ৬৭ হাজার টাকা, অর্থাৎ ১০ কোটি টাকা নিচে নামিয়ে দিয়েছেন। আসুন, আর এক দিকে দেখুন, পুলিশ খাতে দেখুন, ১৯৮১-৮২ সালে বাজেট এসটিমেট যা ছিল তার থেকে অনেক বেশী রিভাইজড বাজেটে খরচ করা হয়েছে। বাজেট এষ্টিমেট ছিল ৭২ কোটি ৯১

লক্ষ টাকা, আর রিভাইজড বাজেটে সেই টাকা বেড়ে ৮৯ কোটি ৬৯ লক্ষ ৩ হাজার টাকায় গিয়ে দাঁড়ালো। আর এবার সেটা বেড়ে হয়েছে প্রায় ১০১ কোটি টাকা —পুলিশ খাতে। আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী, যখন বিরোধী দলের নেতা ছিলেন, তখন ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলে—১৯৫৬-৫৭ সালে মাত্র ৪ কোটি টাকা পুলিশ খাতে ধরা হয়েছিল, তখন তিনি চিৎকার করে বলেছিলেন 'এটা পুলিশের রাজত্ব।' আমি কি তাহলে আজকে বলতে পারি, মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী বর্তমানে পুলিশ খাতে যে টাকা এষ্টিমেট ধরছেন, তার চেয়ে বেড়ে গেল, ৭২ থেকে ৮৯ কোটি, এবার আবার দেখছি প্রায় ১০১ কোটি টাকা। তিনি কি খরচ কমাবেন পুলিশ খাতে? তিনি কি পশ্চিমবাংলায় পুলিশী রাজ কায়েম করার জন্যই এটা করছেন?

যিনি একদিন এর প্রধান সমালোচক ছিলেন আজকে সেই তিনিই এই ব্যবস্থা করেছেন। এরপর আসুন জেলের কথায়। জেলের জন্য ১৯৮১।৮২ সালে বরাদ্দ ছিল ৩ কোটি ১৮ লক্ষ ৩ হাজার টাকা, রিভাইজড বাজেটে বাড়িয়ে সেটা করা হল ৭ কোটি ১৬ লক্ষ ৩৪ হাজার টাকা আর বর্তমানে সেটা করা হয়েছে ৮ কোটি ১৩ লক্ষ ৩৭ হাজার টাকা। এইভাবে বাড়ানো হয়েছে। এখন ওঁদের ৪ ডজন মন্ত্রী হয়েছে। আগে ছিল ৩২ জন, এবারে দল রাখার জন্য ৪ ডজন মন্ত্রী করা হয়েছে। এখন কেবল সি. পি. এম-এরই ৩২ জন মন্ত্রী। এই মন্ত্রীদের জন্য খরচ ১৯৮১।৮২ সালে ছিল ২০ লক্ষ টাকা এবারে সেটা বাড়িয়ে করা হয়েছে ২৮ লক্ষ ১০ হাজার টাকা। এরমধ্যে লিডার অব দি অপোজিসান নেই বা জয়ন্ত বিশ্বাস মহাশয়ও নেই, তাঁরা লেজিসলেচারের উপর আছেন। তারপর স্যার, ওঁরা কাজের গতির স্বার্থে এবং গণতন্ত্রের উন্নয়নের স্বার্থে দপ্তর পুনর্বিন্যাসের জন্য ৮২টা দিন কাটিয়ে দিলেন। দপ্তর ছোট করলে নাকি কাজের গতি বাড়বে—সেই হিসাবে স্বাস্থ্য দপ্তরকে ৫ ভাগে ভাগ করলেন। এক ভাগ হল পরিবেশ, সেটা সি, পি, এম-এর মন্ত্রীর হাতে। পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিংকে দুভাগে ভাগ করলেন—এক ভাগ দিলেন প্রশান্তবাবুর হাতে আর গ্রামের জল সরবরাহের ভার দয়া করে দিলেন ফরোয়ার্ড ব্লকের হাতে। দরকার হলে আবার তাড়িয়ে দেবেন। তা ছাড়া শহরের হাসপাতাল ও মেডিক্যাল কলেজগুলির ভার দিলেন অম্বরীশ মুখার্জী মহাশয়ের হাতে আর গ্রামের স্বাস্থ্যকেন্দ্রের ভার দিলেন শ্রীরাম নারায়ণ গোস্বামীর হাতে। এইরকম বৈজ্ঞানিক ভিত্তিতে ওঁরা দপ্তর ভাগ করলেন, অথচ স্যার, এই ৫টি বিভাগের সেক্রেটারী এক, ইঞ্জিনিয়াররা এক। আমি জানিনা কি বৈজ্ঞানিক ভিত্তিতে দপ্তর ভাগ হ'ল। প্রশান্ত শূর মহাশয়ের হাতে এমনিতেই ৩।৪টি দপ্তর রয়েছে, তার উপর তাঁর ঘাড়ে চাপিয়ে দেওয়া হল শহরের জলসরবরাহের ভার।

[ 4-05—4-15 P. M. ]

তারপর ৩/৪টি দপ্তর তার কাছে আছে, আর একটা চাপিয়ে দেওয়া হল যেহেতু তিনি সি. পি. এম-এর মন্ত্রী। আর এদিকে ফরোয়ার্ড ব্লক আর এস. পি তারা বুড়ো আঙ্গুল চুসছে, কি করবে, যা পাচ্ছে তাই খাচ্ছে। আর একজন মন্ত্রী সুভাষ চক্রবর্তী, তিনি অনেকগুলি দপ্তর নিয়ে বসে আছেন। সেই সুভাষ চক্রবর্তীকে আরও একটা দপ্তর দেওয়া হয়েছে, তাকে সল্টলেকের চেয়ারম্যান করে দেওয়া হয়েছে। বিনয় চৌধুরী, ভূমিরাজস্ব মন্ত্রী, বিরাট দপ্তর তার। সেই বিনয় চৌধুরী মহাশয় যেহেতু তাদের নেতা সে জন্য পঞ্চায়েতের দপ্তর কেড়ে নিয়ে, আরো কয়েকটা তাঁকে দেওয়া হয়। এই হচ্ছে বৈজ্ঞানিক পদ্ধতি। আমি জানিনা যে এটা কি ধরণের বৈজ্ঞানিক পদ্ধতি। সে জন্য এই কথা বলছি যে এই বিভাগের ফলে যে থোক টাকা আছে, যেখানে দুর্নীতির টাকা আছে, সেই সব দপ্তরগুলি আস্তে আস্তে সি. পি. এম নিয়ে নিচ্ছে। আর ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. আঙ্গুল চুসছে। তোমরা ৫ বছরে যা করেছ, ঘরবাড়ী যা করেছ, আর নয়। মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, আপনারা যে দপ্তর বণ্টন করেছেন, এই দপ্তর বণ্টন করে কিছু মন্ত্রীকে চাকুরীর ব্যবস্থা করেছেন। একমাত্র C.P.I-এর কানাইবাবুকে কোন কাজ না দিয়ে, তার বেতন, তার সেক্রেটারী, তার গাড়ী ইত্যাদি দেওয়া হয়েছে, কাজ না দিয়ে বসিয়ে রেখে তাদের বেতন যোগান হয়েছে। এগুলি কি বৈজ্ঞানিক পদ্ধতিতে দপ্তর বণ্টন? আপনাদের নেতা প্রমোদ দাসগুপ্ত, আলিমুদ্দিন স্ট্রীট থেকে হুকুম জারি করছেন, আর তার হুকুম অনুসারে কাকে কোন দপ্তর দেওয়া হবে সেটা ঠিক করছেন। আমরা শুনলাম যে কমলবাবু স্পোর্টস পাবেন, জ্যোতিবাবু বলেছেন, কিন্তু হঠাৎ দেখা গেল যে প্রমোদবাবু বললেন না এটা দেওয়া হবে না। এখন দেখা যাচ্ছে যে এইরকম ভাবে দপ্তর ভাগ করার ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দেখাবার চেষ্টা করবো যে গত ৪/৫ বছরে পশ্চিমবাংলা এগিয়েছে না পিছিয়েছে। আমি ফিগার দিয়ে, ইকোনমিক রিভিউ থেকে দেখাব যে পশ্চিমবাংলা আমাদের আমলে যা ছিল তার থেকে অনেক পিছিয়ে গেছে। ইকোনমিক রিভিউয়ের ১৭/১৮ পাতায় দেখুন কমপ্যারিসন অব মুভমেন্ট অব ষ্টেট ডোমেস্টিক প্রোডাক্ট অব ওয়েস্ট বেঙ্গল এ্যাণ্ড নেট ডোমেসটিক প্রোডাক্ট অব ইণ্ডিয়ার লেভেল হচ্ছে, ৭০-৭১ প্রাইসেস ধরে দেখা যাচ্ছে, যে ইনক্রিজ ওনলি ২·২৮ পারসেন্ট। ১৯৭৭-৭৮ সালে ২৯ কোটি ৪২ লক্ষ ৪৬ হাজার এবং টোটাল আউটপুট হচ্ছে ৩ হাজার ৯৫২ কোটি ৪৬ লক্ষ টাকা। ১৯৮০-৮১ সালে ৪ হাজার ৪২ কোটি ৭৭ লক্ষ টাকা। এখানে ইনক্রিজ হয়েছে ২·২৮ পারসেন্ট। আর একটা দেখুন নেট ডোমেসটিক প্রোডাক্ট অব ইণ্ডিয়া, ভারতবর্ষের অবস্থা দেখুন সেই সময়ে ৭·৬৪ পার-সেন্ট ইনক্রিজ হয়েছে।

From Rupees 43857 crores in 1977-78 to Rs. 47211 crores in 1980-81.

সুতরাং সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ডোমেসটিক প্রোডাক্ট ৭'৫৪% বাড়ছে, সেখানে পশ্চিম বাংলায় বাড়ছে ২'২৮%। লেফট ফ্রন্ট গভর্ণমেন্ট এখানে ২'২৮% বাড়াচ্ছে, আর এখানেই ১৯৭২-৭৩ সালের কংগ্রেসী আমলে—During the time of Congress Government the total domestic output of West Bengal have increased by 13 23 percent. সে সময়ে কি হয়েছিল দেখুন,—From Rupees 3151·51 crores in 1972-73 to Rs. 35,68·48 crores in 1976.

আমি ইকনমিক রিভিউ থেকে সমস্ত পড়ছি। এখানে পার ক্যাপিটা নিট আউটপুট দেখা যাবে—During the period 1972-73 to 1975-76 per capita increase was from 6·37 percent to 6 89 percent.

ওয়েস্ট বেঙ্গলে হয়েছে, ইনক্রিজ হয়েছে ৬'৫৭% থেকে ৬'৮৯% ১৯৭৫-৭৬ সালে। সুতরাং আমরা এই যে ফিগার দেখছি এই ফিগার দেখলেই দেখা যাবে যে, আমাদের আমলে ডোমেসটিক আউটপুট যেটা হয়েছিল এ-আমলে সেটার অর্ধেক হয়েছে। অর্থাৎ চার বছরে দেশের অবস্থা এগিয়ে যাবার বদলে পিছিয়ে গেছে। সেই সঙ্গে আমি বলছি যে, অর্থমন্ত্রী বাজেট পেশ করতে গিয়ে ৫৩১ কোটি টাকার প্ল্যান বাজেটের মধ্যে ১৪৪ কোটি টাকা স্পেসাল তহবিল হিসাবে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর কাছ থেকে পেয়েছেন সে সম্বন্ধে নিশ্চুপ। এখানে মাত্র ৩৮৭ কোটি টাকার হিসাব দিয়েছেন, কিন্তু গ্যাডগিল ফর্মুলা অনুসারে ইন্দিরা গান্ধার কাছ থেকে যেটা পেলেন, সেটার কোনও উল্লেখ করলেন না। প্রথমে প্রনব মুখার্জীর কাছে গেছিলেন, প্রনব মুখার্জী তাঁর সঙ্গে দেখা করলেন না, দু' দিন দিল্লীতে অপেক্ষা করে ফিরে এলেন। তার পরে ইন্দিরা গান্ধী প্রনব মুখার্জীকে বললেন, জ্যোতি বসুকে ডাকো এবং তার পরে প্রনব মুখার্জী জ্যোতি বসুকে ডেকে ১৪৪ কোটি টাকা দয়া করে দিলেন। অথচ এই ইতিহাসের এখানে কোনও উল্লেখ নেই। এই সরকারেরই আগেকার বাজেট আর এবারের বাজেটের মধ্যে তুলনা করলে দেখা যাবে যে, আগেকার অর্থমন্ত্রী সাংঘাতিক ভাবে কেন্দ্রকে আক্রমণ করেছিলেন, কিন্তু এবারের অর্থমন্ত্রী সে সম্পর্কে একদম নিশ্চুপ। এবারের অর্থমন্ত্রী সেসব কিছুই বলছেন না। অথচ এবারে তিনি কতকগুলি জিনিষের ওপর কর চাপিয়েছেন, যেমন ডিজেলের ওপর। আপনারা ডিজেলের উপর কর চাপিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, যেখানে ৯ পারসেন্ট সেল্‌স ট্যাক্স্ ছিল সেখানে আপনারা ১২ পারসেন্ট বাড়িয়েছেন। এর

ফলে সাধারণ মানুষ এ্যাফেক্টেড হচ্ছে কিনা ? এর ফলে জিনিষপত্রের দাম যেগুলি পরিবহনের মাধ্যমে চলাচল করবে তার দাম বাড়বে কিনা ? বাসের ফেয়ার বাড়বে কিনা ? এর ফলে সাধারণ মানুষ এফেক্টেড হবে কিনা ? কৃষিক্ষেত্রে ব্যবহারের উপযোগী যন্ত্রপাতি যেগুলি মধ্যবিত্ত, নিম্নবিত্তরা ব্যবহার করে সেখানে কোন রকম ট্যাক্স ছিল না কিন্তু আপনারা সেক্ষেত্রে ৮ শতাংশ বাড়িয়েছেন। এই ৮ শতাংশ বাড়ানোর ফলে সাধারণ মানুষ এ্যাফেক্টেড হচ্ছে এবং তার ফলে জিনিষপত্রের দাম অটোমেটিক্যালি বাড়বে। এ ছাড়া অন্যান্য কতকগুলি জিনিষ যেমন, প্যাকিং সামগ্রীর উপর ট্যাক্স বাড়িয়েছেন। আমি বুঝতে পারছি না, হাত ঘড়ির উপর যে ট্যাক্স ছিল সেই ট্যাক্স আপনি উঠিয়ে দিলেন কেন ? এই হাত ঘড়ি কোন কোন শ্রেণীর মানুষ ব্যবহার করে ? গাঁয়ের চাষী ? কারা হাত ঘড়ি ব্যবহার করে ? এটা উঠিয়ে দিলেন কেন তা আমি বুঝতে পারছি না। কয়লার উপর ৩ টাকা বাড়িয়েছেন এবং এর ফলে কয়লার দাম বাড়বে, সাধারণ মানুষ এ্যাফেক্টেড হবে। তবে আপনাকে ধন্যবাদ দিচ্ছি এইজন্য যে, আপনি চায়ের উপর যে সেলট্যাক্স ছিল সেটা উঠিয়ে দিলেন। এটা আপনি ভালই করেছেন, নিশ্চয়ই তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু প্রশ্ন হচ্ছে চা নিয়ে মাথা ঘামিয়ে ডিজেল, সাগুদানা, কৃষিজিবীদের ব্যবহারের জিনিষ প্রভৃতির উপর ট্যাক্স চাপিয়ে সাধারণ মানুষদের আপনি বিপদে ফেলেছেন। এমপ্লয়মেন্টের কথায় আসি। আপনারা চাকরী দিতে পারছেন না। আমাদের আমলে যা ছিল তার ডবল হয়ে গেছে। ইকোনমিক রিভিউর ২১ পাতায় তার হিসাব আপনারা পাবেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত এমপ্লয়মেণ্ট ছিল ৬·৮১ পারসেন্ট আর ওদের আমলে ইনক্রিজ হয়েছে ৪·৫৯ পারসেণ্ট ( ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত ) ১৯৭২ সালের শেষে ছিল ২৩ লক্ষ ৫৪ হাজার আর ১৯৭৫ সালের শেষে গিয়ে দাঁড়াল ২৫ লক্ষ ১০ হাজার। অর্থাৎ ৬·৮১ পারসেণ্ট ইনক্রিজ হল। আর ওদের আমলে অর্থাৎ ১৯৭৭ সালের ডিসেম্বরে ছিল ২৫ লক্ষ ৮ হাজার আর ১৯৮০ সালে ডিসেম্বরে হলো ২৬ লক্ষ ২৩ হাজার, সুতরাং তারা এগিয়েছেন না পিছিয়েছেন ? এবার পাবলিক সেকটরে দেখুন, ১৯৭২ সালের শেষে ছিল ১ হাজার ১০৮ অর্থাৎ ১১ লক্ষ ৮ হাজার ৭০০। ১৯৭৫ সালের শেষে হলো ১৩ লক্ষ ৫২ হাজার অর্থাৎ ২১·৯৫ পারসেণ্ট। আর ১৯৭৭ সালের ডিসেম্বরের শেষে ছিল ১৪ লক্ষ ৪১ হাজার ৬০০ আর ১৯৮০ সালের শেষে হলো ১৪ লক্ষ ৯৪ হাজার ১০০ অর্থাৎ ৩·৭১ পারসেণ্ট ইনক্রিজ। পাবলিক সেকটরে যেখানে আমরা ৩ বছরে ২১·৯৫ ইনক্রিজ করেছি সেখানে ৩ বছরে ওদের বেড়েছে ৩·৭১ পারসেণ্ট।

এমন কি স্টেট গভর্ণমেণ্ট এমপ্লয়ী যেখানে ১৯৭২ সালের ডিসেম্বরের শেষে ছিল ২ লক্ষ ৮০ হাজার, ১৯৭৫ সালের ডিসেম্বরের শেষে সেখানে হয়েছিল ৩ লক্ষ বেড়েছিল ৭·৪৮ পারসেণ্ট। কিন্তু এই আমলে ১৯৭৭ সালের ডিসেম্বরের শেষে ছিল ২ লক্ষ ৯৯

হাজার, ১৯৮০ সালের ডিসেম্বরের শেষে হল ৩ লক্ষ ৮ হাজার বেড়েছে ২'৯১ পারসেন্ট। আমি হিসাব দিচ্ছি, আমি বলছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল রেখেছেন, এই বিলে সাধারণ মানুষের উপকার হবে না। ওভার ড্রাফটে কেন্দ্র ১২৪ কোটি টাকা দিয়াছেন সে টাকা কোন খাত থেকে এল, কোন খাত থেকে এই টাকা হিসেবে আসছে ? এ টাকাটা কি অনুদান, না গ্রান্ট, না লোন কি হিসেবে আসছে ? আজকে টাকার কথায় চুপচাপ আছেন। গত বছর ছিল ৬৩০ কোটি টাকা প্ল্যান বাজেট। এ' ৬৩০ কোটি টাকা থেকে খরচ করতে পেরেছেন ৪৯০ কোটি টাকা প্ল্যান বাজেটে, বাকী টাকাটা নন্-প্লানে খরচ হয়েছে। প্ল্যানের বাহিরে খরচ হয়েছে। প্ল্যানের টাকা নিয়ে দানছত্র খুলে দিয়েছিলেন। আমি এখনও বলছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আপনি যতই চেষ্টা করুন, পঞ্চায়েতের মাধ্যমে যেভাবে খরচ হয় আপনি ফাইনানসের ব্যাপারে যতই শৃঙ্খলা নিয়ে আসার চেষ্টা করুন, সেখানে যেভাবে টাকা অপচয় হয়, যেভাবে চুরি হয়, আপান দেখবেন আপনার সমস্ত প্ল্যান ভেস্তে যাবে। আপনি যতই ভাবুন যে আমরা এগিয়ে যাব, কিন্তু পারবেন না। গত বছর ৬৩০ কোটি টাকার প্ল্যান বাজেটে ৫৩১ কোটি টাকা নিয়েছেন, আপান যতই ভাবুন পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবেন, আপনি কিন্তু পিছু হটছেন। এমপ্লয়মেনটের পারসেণ্টজ কমে গেছে। বেকার সমস্যা মাথার উপর চেপে বসে আছে। আজকে আপান দপ্তর ভাগ করে কিছু কিছু মন্ত্রীকে চাকুরী দিয়েছেন, ৪৪ জন মন্ত্রী রেখেছেন। ফর নাথিং পরিবেশ মন্ত্রী করেছেন, এক সুন্দরবন বিভাগের জন্য দুইজন মন্ত্রী করেছেন, করে টাকা খরচ করেছেন। দুজন মন্ত্রী কি জন্য করা হয়েছে ? জানিনা ওঁদের চাকরা দেওয়ার জন্য করা হয়েছে কিনা, আজকে দেখছিলাম ননীবাবু, যিনি সেচমন্ত্রী, তিনি বলেছেন ব্যয় কমাতে বর্তমানে চাই দক্ষ এবং পরিচ্ছন্ন প্রশাসন। ব্যয় কমিয়ে সমস্যার সমাধান হবে না, যদি দুর্নীতি বন্ধ করতে চান তাহলে চাই পরিচ্ছন্ন প্রশাসন, তবেই এগিয়ে যেতে পারা যাবে, কিন্তু বর্তমানে দেশে দক্ষ প্রশাসক নেই।

পরিচ্ছন্ন প্রশাসন কিছুই নেই। তাছাড়া আপনি দেখবেন বিভিন্ন কাগজে বেরিয়েছে, আগেকার পঞ্চায়েত মন্ত্রী বলেছেন যে এখন এমন অনেক পঞ্চায়েতে আছে যারা এখন কোন হিসেব দেখাতে পারে নি, অডিটের ফলাফল দাখিল করতে পারে নি। আর একটা কাগজে দেখছি যে সমবায় ব্যাঙ্ক থেকে ১১ কোটি টাকা বাজেয়াপ্ত হয়ে গেল। আজকে এই সমস্ত হিসাব যদি ঠিক ঠিক পান, যদি চুরি না হয় তাহলে চলবে, না হলে যতই ট্যাক্স চাপান এতে কি টাকা উঠবে ? কৃষিখাতে ১০০ কোটি টাকার উপর এখনও আদায় হয় নি, এই অবস্থা চলছে। সুতরাং এই যে বাজেট এই বাজেটে দেশের সব সমস্যা তুলে ধরা হয় নি।

[ 4-25—4-35 P.M. ]

**শ্রীআবদুস সাত্তার :** এই বাজেটে যে সমস্যা আছে, পশ্চিমবাংলার যে সমস্যা আছে, সেই সমস্যার কথা এই বাজেট বক্তৃতায় কিছু বলা হয় নি। এই বাজেট একটা অসম্পূর্ণ বাজেট। এই বাজেটে প্রকৃত সমস্যা সমাধানের কোন কথা বলা হয় নাই। এই বাজেটে কতকগুলি হিসাব দাখিল করা হয়েছে মাত্র। কতকগুলি হিসাব প্লাস মাইনাস-এ মিলিয়ে দিলে এবং সেই হিসাব দাখিল করলে বাজেট পেশ করা বলে না। প্লাস মাইনাসে মিলিয়ে দিয়ে হিসাব দাখিল করলে তাতে গ্রামের মানুষের, গ্রামের সাধারণ খেটে খাওয়া মানুষের, দেশের মানুষের উন্নতি হবে না। মানুষ যখন নানারকম সমস্যায় জর্জরিত তখন এই ধরনের বাজেটে কোন সমস্যার সমাধান হবে না। আমি এই কয়েকটি কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট এনেছেন সেই সম্বন্ধে পরিশেষে বলব যে এটা একটা এ্যান্টিপিপল বাজেট এবং এটা সাধারণ মানুষের বিরুদ্ধে এবং এটা একটা হতাশাব্যঞ্জক বাজেট। এই বাজেট প্রমাণ করছে যে পশ্চিমবাংলা দেউ-লিয়ায় পরিণত হয়েছে। এই বাজেট ঋণের টাকার উপর নির্ভরশীল। আজকে কেন্দ্রীয় সরকার যদি ঋণ না দেয় তাহলে দেখবেন ওরা সরকারী কর্মচারীদের মাইনে পর্যন্ত দিতে পারছেন না। প্রতি মাসে ওরা ৬০ কোটি টাকা করে ঋণ নিচ্ছে। সুতরাং এই ভাবে ঋণ নিয়ে হবে না, আসুন আমরা এক সঙ্গে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে দাবী আদায় করি। এই কয়টি কথা বলে যে কাট মোসান আনা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং যে বাজেট পেশ করা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[ 4-25—4-38 P.M. ]

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এতক্ষণ ধরে আমি বিরোধী দলের নেতা! আবদুস সাত্তার সাহেবের ভাষণ শুনছিলাম। আমার মনে হচ্ছিল, আমরা ভাষণ শুনছি ভারতবর্ষের মত একটা বিশাল দেশের অঙ্গরাজ্যের বিরোধী দলের নেতার নয়, মনে হচ্ছিল, আমরা ভাষণ শুনছি বোধ হয় কোন স্বাধীন রাজ্যের একটা বিরোধী দলের নেতার কারণ, সাত্তার সাহেব ভুলে গেছেন যে, আমরা যে রাজ্যে বাস করছি, এই রাজ্যটা ভারতবর্ষের মধ্যে সংযুক্ত একটা অঙ্গরাজ্য। সুতরাং ভারতবর্ষের যা কিছু ভালো, যা কিছু খারাপ, তা আমাদের রাজ্যে প্রতিফলিত হতে বাধ্য। আমরা এমন একটি রাজ্যের মানুষ, যে রাজ্যের প্রতিনিধিত্ব করতে বিধানসভা ভবনে এসেছি নির্বাচিত হয়ে। এই রাজ্য একদিন অবিভক্ত রাজ্য ছিল। সেই রাজ্যে একদিন জন্মগ্রহণ করেছিলেন রবীন্দ্রনাথ, সেই রাজ্যে জন্মগ্রহণ করেছিলেন নজরুল, জন্মগ্রহণ

করেছিলেন কবি জীবনানন্দ দাস। আর রবীন্দ্রনাথ বলেছিলেন, "ও আমার সোনার বাংলা আমি তোমায় ভালবাসি।" এই দেশের বিদ্রোহী কবি কাজী নজরুল একদিন এই দেশের শ্যামল শোভা দেখে মুগ্ধ হয়েছিলেন। আর এই দেশের কবি জীবনানন্দ একদিন ধানশিরি নদীর তীরে এই রূপসী বাংলার মুখ দেখেছিলেন। কিন্তু সেই বিশ্ব কবির সোনার বাংলা, নজরুলের বাংলাদেশ, আর জীবনানন্দের রূপসী বাংলাকে ইন্দিরা গান্ধী এবং সাত্তার সাহেবেরা শ্মশানে পরিণত করেছেন। আর সেই ধ্বংসের মহাশ্মশানে দাঁড়িয়ে আজকে সাত্তার সাহেব সমস্ত কাজের জন্য পশ্চিমবাংলা সরকারকে দায়ী করছেন। অথচ এই বামপন্থী সরকার জন্ম নিয়েছিল এই ক্রাইটেরিয়াকে দূর করবার জন্য। তাঁরা যার জন্য সংগ্রাম করে এসেছেন তা হল আমাদের দেশ থেকে দারিদ্র যেন ধুয়ে মুছে যায়, আমাদের দেশ যেন অন্ধকারের কালিমায় ঢাকা হিম কুঞ্চিত ভোরের আলোর মত ফুটে ওঠে, এই জন্য। বামফ্রন্ট সরকার সেইজন্য জনগণের সংগ্রামকে এগিয়ে নিয়ে যেতে চান। আমরা যখন এভাবে এগুতে চাইছি সে সময়ে সাত্তার সাহেব বলছেন, যা কিছু মুদ্রাস্ফীতি, যা কিছু মূল্যবৃদ্ধি, যা কিছু অসুবিধা সব কিছুই যেন এই বামফ্রন্ট সৃষ্ট, বামফ্রন্ট সরকারকে যেন সব ব্যাপারেই দায়ী করা চলে। মাননীয় সাত্তার সাহেব যখন সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে মন্ত্রী ছিলেন সেই সময়ে সিদ্ধার্থ শঙ্কর রায় এই বিধানসভা কক্ষে বিগত ১৯৭৪ সালে কি বলেছিলেন তা উল্লেখ করছি। ১৯৭৪ সালে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে তিনি বলেছিলেন, সারা দেশের অর্থনৈতিক পরিস্থিতির সঙ্গে এই রাজ্যের অর্থনীতি এবং মূল্যবৃদ্ধি একই সঙ্গে সম্পৃক্ত। এই কথা জ্যোতি বসু নয়, সিদ্ধার্থ শঙ্কর রায় তাঁর মন্ত্রীসভায় থাকা কালীন এই উক্তি করেছিলেন। একথা আমাদের পার্টির কোন কথা নয়, এই বছরের ৮ই আগষ্ট তারিখে স্টেটসম্যান পত্রিকাতে প্লানিং কমিশনের দিয়তঃ অর্থনৈতিক ক্রাইটেরিয়া কেমন তা উল্লেখ করেছেন। সেখানে পত্রিকা বলেছে, ১৯৮০ সালের এক সমীক্ষাতে দেখা গেছে দেশের ৩১ কোটি মানুষ দারিদ্র সীমার নীচে বাস করেছেন। যারা সবাই ভারতের মানুষ, যাঁরা দারিদ্র সীমার নীচে বাস করছেন তাঁরা সকলেই ইন্দিরা কংগ্রেস শাসনাধীন ভারতবর্ষেরই মানুষ। এঁরা আমাদের বামপন্থী সরকার পরিচালিত দেশের মানুষ নন। অথচ আমাদের বামপন্থী সরকার তাঁদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে কাদের জন্য সংগ্রাম করছেন যেটা একবার দেখুন। এই ব্যাপারে আমি সাত্তার সাহেবের সঙ্গে একমত তাঁরা প্রধানতঃ গরীব মানুষদের জন্য কিছু করবার চেষ্টা করছেন বলে যদি তিনি মত প্রকাশ করে থাকেন। কারণ আমাদের সরকার সেই ভাবেই কাজ করে চলেছেন। আমি সাত্তার সাহেবকে অনুরোধ করব যে, আমাদের এখানে ১ কোটি টাকার ঘাটতি নিয়ে খুব বিবৃতি দিলেন, কিন্তু দয়া করে

আপনি কেন্দ্রীয় সরকারের বাজেটটা একটু দেখুন ১৯৮১-৮২ সালের কেন্দ্রীয় বাজেটে ঘাটতি দাঁড়িয়েছে ১৫৩৯ কোটি টাকা। এই হল ইন্দিরা সরকারের বাজেট। অথচ সাত্তার সাহেব সেদিকে একবারও অঙ্গুলি নির্দেশ করলেন না। করলেন না তার কারণ হল, করলে তিনি এবারে বিধানসভার মনোনয়ন পত্র পেতেন না। ১৯৮২-৮৩ সালের কেন্দ্রীয় বাজেটে আবার ৫৩৩ কোটি টাকা ঘাটতি হয়েছে। কেন্দ্রীয় সরকার ঘাটতি বাজেট পেশ করবেন আর রাজ্যসরকারগুলি ভাল ভাবে চলবে, এটা কি করে হতে পারে ? কাজেই আমাদের তো অসুবিধার মধ্যে দিয়ে চলতে হবে। এই প্রসঙ্গে আমি একজন বিখ্যাত অর্থনীতিবিদ্ গতকাল "আজকাল" পত্রিকাতে কি বলেছেন তা উল্লেখ করছি। এক সাক্ষাৎকারে বিখ্যাত অর্থনীতিবিদ্ ডঃ ভবতোষ দত্ত বলেছেন, "এর চেয়ে ভাল বাজেট আর সম্ভব ছিল না।" একথা ডঃ ভবতোষ দত্ত বলেছেন। তিনি আরও বলেছেন, "এর চাইতে ভাল বাজেট বোধহয় সম্ভব ছিল না, ভেবেছিলাম, খরচ আরও কম করে আরও বেশী করে কর ধার্য করা হবে। রাজ্যসরকার মাত্র ২৫ কোটি টাকা অতিরিক্ত কর ধার্য করেছেন, এটা এমন কিছু বেশী নয়। "যাঁর সঙ্গে আমাদের পার্টির কোন সম্পর্ক নেই, বিখ্যাত অর্থনীতিবিদ্ ডঃ ভবতোষ দত্ত একথা বলেছেন। অথচ সাত্তার সাহেব বলেছেন, এ বাজেট হতাশাব্যঞ্জক। তিনি যখন সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে মন্ত্রী ছিলেন এবং যে সরকার কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত হয়েছে তাঁরা যে বাজেট তৈরী করেছিলেন তাতে দেশের মানুষকে লঘু করে দেখে একটা ষড়যন্ত্র করেছিলেন বলা যায়।

[ 4-35—4-45 P. M. ]

এটা মানুষকে লুঠ করবার ষড়যন্ত্র। মানুষের উপর ট্যাক্সের বোঝা বাড়াও পুঁজিপতিদের সম্পত্তির পাহাড়কে স্ফীত কর, মার্কিন সামাজবাদের পাহাড়কে সমর্থন কর এমনি বাজেট যদি হয় তবেই সেই বাজেট আশাব্যঞ্জক বাজেট হবে তাদের কাছে। কিন্তু গরীবমানুষের মঙ্গলসাধনের জন্য যদি কোন বাজেট হয় তবে সেই বাজেট সাত্তার সাহেবদের কাছে হতাশাব্যঞ্জক বাজেট। এটা খুবই স্বাভাবিক ট্যাক্স, এতে পশ্চিমবঙ্গের মানুষ আশ্চর্যন্বিত হবে না। এই যে বাজেটে ২৫ কোটি টাকা ট্যাক্স ধরা হয়েছে এটা ঠিকই ধরা হয়েছে। যেকথা আমি বলতে চাই—সাত্তার সাহেব বলেছেন, পশ্চিমবাংলার অধগতি হচ্ছে। কি রকম অধগতি হচ্ছে সেটা কি তিনি ইকনমিক রিভিউ থেকে উল্লেখ করে বলেছেন। আমিও ইকনমিক রিভিউ থেকে উল্লেখ করি। তাতে বলছে ন্যাশানাল প্রোডাক্ট গত বছরের থেকে নীট ন্যাশানাল প্রোডাক্ট এই বছর বেড়েছে, ৭.৭৩ ভাগ। এটা সাত্তার সাহেবের চোখে পড়েনি। আর চোখে পড়লেও বলবেন না। শুধু তাই নয় পার ক্যাপিটা ইনকাম গত বছরের তুলনায় এত সীমাবদ্ধ

পরিস্থিতিব মধ্যে, এত অসুবিধার মধ্যেও ৫'৫৪ ভাগ বেড়েছে। বইতে লেখা আছে। প্রথম পাতাটা পড়লেই চোখে পড়তো। শুধু তাই নয় সেখানে বলা হচ্ছে স্টেট ডোমেসটিক প্রোডাক্ট ৮'২২ ভাগ বেড়েছে। সুতরাং পশ্চিমবঙ্গকে তাঁরা যে অধঃপতনের পথে রেখে গিয়েছিলেন সেখান থেকে আরো বেশী অধ'পতনের মুখে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নিয়ে যান নি। অধঃপতনের ক্ষমতা যাতে বেশী করে না দেখান যায় সেই ব্যাপারে পশ্চিমবঙ্গের বামপন্থী সরকার সেইভাবে বাজেটের কাজকর্ম পরিচালনা করেছেন। তাঁরা বলছেন কেন্দ্রীয় সরকারের কাছে জ্যোতিবাবু ১৪০ কোটি টাকা চেয়েছিলেন এবং ইন্দিরা গান্ধী দয়া করে সেই টাকা আমাদের দিয়েছেন। আমি দয়ার কথায় পরে আসছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনারা জনেন যে বিধান-সভায় বারেবারে উল্লেখ করা হয়েছে যে কেন্দ্রীয় সরকার যোজনা খাতে মাথাপিছু বরাদ্দ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ক্রমাগত কমিয়ে দিচ্ছেন। ৫১ থেকে ৩২ নেবেছে। এই তথ্য আপনাদের কাছে এখন উপস্থিত করতে চাই না। আমি যে কথা উল্লেখ করতে চাই মাথাপিছু যোজনা খাতে বরাদ্দ কমিয়েছেন কিন্তু পশ্চিমবঙ্গের সরকার আভ্যন্তরীন সম্পদ সংগ্রহের চেষ্টা আরো বেশী করে করেছেন। এত বেশী আভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করেছেন যে সারা ভারতবর্ষে অন্য রাজ্যগুলি মিলিতভাবে যে আভ্যন্তরীন সম্পদ সংগ্রহ করেছিলেন, পশ্চিমবঙ্গ সরকার একাই তা মানুষেব উপব ট্যাক্স না বসিয়ে অনেক বেশী আভ্যন্তরীণ সংগ্রহ করেছিলেন। এটা তো অঙ্কের হিসাব। সাত্তার সাহেব ইংবাজীতে বোধ হয় খুব দক্ষ কিন্তু অঙ্কটা বোধহয় অনেকদিন প্র্যাকটিশ নেই বলে অঙ্কে সড়গড় করে নিতে হবে। তিনি বলেছেন সমাজ কল্যাণ খাতে পশ্চিমবঙ্গে সব থেকে বেশী ১৭৮ কোটি টাকা খরচ হয়েছে। তাঁরা বলছেন তার ধারে কাছে কেউ যেতে পারেনি। শিক্ষা ক্ষেত্রে বলা হয়েছে আমাদের বাজেট বক্তৃতার মধ্যে বলা হয়েছে শিক্ষাক্ষেত্রে সীমাবদ্ধ পরিস্থিতির মধ্যে আমাদের সরকার ৩৭৯ কোটি টাকা বরাদ্দ করেছেন। তাঁরা যখন মন্ত্রী ছিলেন ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত, এবং তাঁদের বিদায়ের সময়ে ১২৯ কোটি টাকা শিক্ষা খাতে বরাদ্দ করেছিলেন। আমরা সেখানে শিক্ষা খাতে ৩৭৯ কোটি টাকা বরাদ্দ করেছি। আমরা দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করেছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি বিনীতভাবে এই প্রশ্ন করতে চাই, পশ্চিমবঙ্গে বিনা বেতনে শিক্ষা ব্যবস্থা চালু করে এবং সেই বাবদে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়ে গরীব মানুষের উন্নতি কি আমরা করিনি ঃ আজকে পশ্চিমবঙ্গের বেকার সমস্যার কথা বলা হচ্ছে। পশ্চিমবঙ্গের বেকারী বাড়বে, কারণ যে অর্থনীতির মধ্যে দিয়ে সারা দেশের অর্থনীতি চলছে সেই অর্থনীতির মধ্যে বেকারী বাড়তে বাধ্য, অবশ্যম্ভাবী ভাবে বেকারি বাড়তে বাধ্য। যদি গোটা দেশের অর্থনীতিকে আমূল পরিবর্তন না করা যায়,

যদি একচেটিয়া পুঁজিবাদকে উচ্ছেদ না করা যায়, যদি সাম্রাজ্যবাদি পুঁজিকে বাজেয়াপ্ত না করা যায়, জমিদার-জোতদারদের সমস্ত জমি ক্ষেত-মজুরদের মধ্যে বিলি না করা যায়, উৎপাদনের এই উৎসগুলি যদি উন্মুক্ত না করা যায় তাহলে আমাদের দেশের উন্নতি হবে না। আমাদের দেশের অর্থনীতিকে ঢেলে সাজনো যদি না যায় এবং আমূল পরিবর্তন যদি না করা যায় তাহলে বেকার সমস্যার সমাধান করা যাবে না। পশ্চিমবঙ্গ সরকারের ক্ষমতা কম তাই নিজের মত আইন তৈরী করতে পারে না এবং কৃষির স্বার্থে জমিদারদের সম্পত্তি বাজেয়াপ্ত করতে পারে না। আমরা সম্রাজ্যবাদী পুঁজিকে বাজেয়াপ্ত করতে পারি না। অবশ্য সেই ক্ষমতা কোন অঙ্গরাজ্য সরকারকেই দেওয়া হয় নি।

তাহলে কেমনভাবে হবে ? সাত্তার সাহেব পশ্চিম বাংলার রেজিস্টার্ড ২৬ লক্ষ বেকারের জন্য খুব উদ্বিগ্ন। কিন্তু যখন কেন্দ্রীয় সরকারের হিসেব দেখা যায় ১ কোটি ৮০ লক্ষ বেকার তখন তার জন্য তাঁকে কোন উদ্বেগ প্রকাশ করতে দেখি না। কর্মক্ষম ব্যক্তির শতকরা ৪০ ভাগ হয় পূর্ণ বেকার, না হয় আধা বেকার। এর সংখ্যা ৬ কোটি, কিন্তু এর জন্য তাঁকে কোন উদ্বেগ প্রকাশ করতে দেখিনি। তিনি বলেছেন পশ্চিম বাংলায় উৎপাদন কম হচ্ছে। পশ্চিমবাংলা তো ভারতবর্ষের বাইরে নয়। সারা ভারতে যদি উৎপাদন বৃদ্ধি হোত, আর আমাদের এখানে কম হোত তাহলে উদ্বেগের কারণ ছিল। ইণ্ডিয়ান এক্সপ্রেস কাগজে ২৬শে জুলাই প্রকাশিত হোল ১৯৮২ সালের প্রথম ৪ মাসে ১৯৮১ সালের প্রথম ৪ মাস অপেক্ষা ভারতের শিল্পের উৎপাদন ৫.৮৪ ভাগ হ্রাস পেয়েছে। অতএব যেখানে সারা ভারতে হ্রাস সেখানে পশ্চিমবাংলায় বৃদ্ধি হবে এমন যাদুমন্ত্র কোথায় আছে এটা যদি তিনি বলেন তাহলে অভিনন্দন জানাবো। কমার্সিয়াল ভেইক্লিস-এর মার্চ মাসে উৎপাদন ছিল ৫৮৩২, জুনে সেটা অর্ধেকের বেশি কম হল ২২৬৯। সারা ভারতে ইস্পাত কেনার লোক নেই। বম্বের টেক্সটাইল ধর্মঘট চলছে। উৎপাদনেও খুব মন্দা। বৈদেশিক বাণিজ্যে ঘাটতি বেড়েছে। গত বছর এটা ছিল ৫৭০০ কোটি টাকা, এ বছরে ৬২০০ কোটি টাকা। এই যদি ভারতের অর্থনীতি হয় তাহলে পশ্চিমবাংলায় কিভাবে মরা গাঙে বান ডাকান যায় তা জানালে অভিনন্দন জানাবো। কেন্দ্রীয় মন্ত্রী শিবরাজ পাতিল বলেছেন লক আউটের জন্য শ্রম দিবস ১৯৮০ সালে নষ্ট হয়েছিল ৯৯ লক্ষ, আর ১৯৮১ সালে ১ কোটি নষ্ট হয়েছে। এই যে কেন্দ্রের দেউলিয়া অর্থনীতি এর জন্য সারা অঙ্গে পচন ধরতে শুরু হয়েছে। কারণ কেন্দ্রীয় সরকার যেখানে হাত দেন সেখানেই তা ধ্বংসে পরিণত হয়। কারণ তাঁরা বুর্জোয়া শ্রেণীর প্রতিভূ হিসেবে কাজ করছেন। এখানে আমি রবীন্দ্রনাথের রক্ত করবী থেকে উদাহরণ দিয়ে বলতে চাই যে আপনাদের ইন্দিরা অবস্থাও সেই রকম

—আমি হলাম একটা প্রকাণ্ড মরুভূমি। তৃষ্ণার দাহে এই মরুটা কত উর্বরা ভূমিকে লেহন করে নিয়েছে তাতে মরুর পরিসরই বাড়ছে। এই হচ্ছে ভারতবর্ষের অবস্থা অর্থাৎ সারা দেশটাকে মরুভূমিতে পরিণত করেছেন। মূল্য বৃদ্ধির কথা বলেছেন, মূল্য বৃদ্ধিতে খুব দুঃখিত হবেন, কিন্তু ট্যাক্স বাড়বার জন্য অল্প কিছু মূল্য বৃদ্ধি হবে। অল্প কিছু মূল্য বৃদ্ধির জন্য যদি জ্যোতিবসুর সমালোচনা করেন তাহলে বেশী মূল্য বৃদ্ধির জন্য যার দায়ী ঐ ইন্দিরা গান্ধীর সরকার সাত্তার সাহেবের হিম্মত থাকে তো তার সমালোচনা করুন। এই যে মদের উপর ট্যাক্স বাড়ান হয়েছে এতে মদের দাম বাড়বে, আপনারা শ্লোগান দিতে পারেন বামফ্রণ্ট সরকারের বিরুদ্ধে যে "দুনিয়ার মাতাল এক হও, বামফ্রণ্ট সরকারের বিরুদ্ধে সংগ্রাম কর।" তাঁরা বলছেন সারা ভারতবর্ষে হোলসেল প্রাইস ইনডেক্স পশ্চিমবঙ্গ থেকে বেশী। ১৯৮০-৮১ সালে সারা ভারতবর্ষে প্রাইস ইনডেক্স ছিল ৫৮২, পশ্চিমবঙ্গে সেই প্রাইস ইনডেক্স ছিল ৫০০, অর্থাৎ সারা ভারতবর্ষে যেভাবে মূল্য বৃদ্ধি ঘটেছে এই পরিস্থিতির মধ্যেও জ্যোতি বসুর সরকার সেই মূল্য বৃদ্ধিকে খানিকটা ঠেকিয়ে রাখবার চেষ্টা করেছেন, তার প্রমাণ আমরা হোলসেল প্রাইস ইনডেক্সের মধ্য দিয়ে পাব। ১৯৭০ সাল থেকে ১৯৭১ সালকে যদি বেস ইয়ার ১০০ ধরি তাহলে গত ২ মাসে এই মূল্য বৃদ্ধির সর্বোচ্চ রেখাকে অতিক্রম করেছে কেন্দ্রীয় সরকার, ১১৫ পয়েণ্ট প্রাইস ইনডেক্স বেড়েছে ভারতবর্ষে। যদি প্রাইস ইনডেক্স বুঝে থাকেন তাহলে এটা যে কত ভয়ঙ্কর তা বোঝার চেষ্টা করতে আমি আপনার মাধ্যমে বিরোধী দলকে অনুরোধ করব। গমের সংগ্রহ মূল্য বেড়েছে, অতএব গমের বিক্রয় মূল্য বেড়েছে, অতএব গমের বিক্রয় মূল্য বাড়ান হয়েছে ২ বার। গম গরীব মানুষ খায়, বড়লোকও খায়। আমি বড় লোকের কথা বলছি না, গমের বিক্রয় মূল্য বাড়লে গরীব মানুষের গায়ে আঘাত পড়ে না ? এই গমের বিক্রয় মূল্য বাড়াল কে—ইন্দিরা গান্ধীর সরকার। চালের কুইন্টল প্রতি ১০ টাকা বাড়াল কে—কেন্দ্রীয় সরকার। তণ্ডুল জাতীয় খাদ্যশস্যের পাইকারী দর বেড়েছে সারা ভারতবর্ষে ১৫ পার্সেণ্ট, ডালের দাম বাড়ান হয়েছে ২২ পার্সেণ্ট, ভোজ্য তেলের দাম বাড়ান হয়েছে ২৩ পার্সেণ্ট। ১৯৮০ সালের ১৫ই আগস্ট থেকে ১৯৮১ সালের ১৫ই আগস্ট পর্যন্ত এই এক বছরে শ্রীমতী গান্ধীর সরকার এটা বাড়িয়েছেন। এবারে পার্লামেণ্টে একটা ব্যবস্থা আমদানি করা হচ্ছে—পার্লামেণ্টে দর বৃদ্ধির সুপারিশ করা হয় না। পার্লামেণ্টের অধিবেশনের আগে এ্যাড মনিষ্টার্ড প্রাইস ঘোষণা করা হয়। আমরা যেটা পারি না সেকথা আমরা দেশের মানুষকে মুক্ত কণ্ঠে বলি, চোরা পথে মানুষের উপর দমণ নীতি চালাতে পারি না। পার্লামেণ্টে ১৯৮১-৮২ সালের বাজেট প্লেস করবার ২ সপ্তাহ আগে লোহা ইস্পাতের দাম ৪ শো কোটি টাকা বাড়ান হল। ডিজেলের দাম ৯ পার্সেণ্ট থেকে

১২ পার্সেন্ট করা হল, সাত্তার সাহেবদের কোন প্রতিবাদ নেই। কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম কতবার বাড়িয়েছেন—৪ বার, পেট্রোলজাত দ্রব্যের দাম বাড়িয়েছেন ৪ বার, কয়লার দাম বাড়িয়েছেন ৫ বার, বিদ্যুৎতের দাম বাড়িয়েছেন, যার উপর আপনার অধিকার আছে সেখানে এ্যাডমিনিষ্টার্ড প্রাইস ঘোষণা করেছেন এবং একের পর এক দাম বাড়িয়েছেন। ৩৪টি পণ্য দ্রব্যের উপর রেলওয়ে শুল্ক বাড়াবার জন্য সেই জিনিসের দাম বাড়ল, সেখানে সাত্তার সাহেব তার বিরুদ্ধে অঙ্গুলি তোলেননি। টায়ার, ছোট কারখানায় উৎপাদিত সিমেন্ট, তামাক, ইস্পাত, নিউজপ্রিন্ট এগুলির যে দাম বাড়ল এগুলি পশ্চিমবঙ্গের উপর প্রভাব বিস্তার করেনি? জ্যোতি বসু ৩ পার্সেন্ট একবার বাড়ালে জিনিসের দাম বাড়ে, ইন্দিরা গান্ধী ৪ বার বাড়ালে কি দাম বাড়ে না?

স্যার, এমন অঙ্ক আমি কখনও দেখিনি। ইন্দিরা গান্ধীর নীতির বিরুদ্ধে এঁদের কথা বলার হিম্মৎ নেই, শুধু এখানে বসে জ্যোতি বসুর বিরুদ্ধে কথা বলতে পারেন। কারণ এখানে এসমা প্রয়োগ করা হয় না, বিহারে সাংবাদিকদের যেভাবে স্তব্ধ করা হয়েছে, এখানে সাংবাদিকদের স্তব্ধ করবার জন্য জ্যোতি বসু কোন আইন প্রণয়ন করেননি। এঁরা শুধু জানেন দিল্লীতে গিয়ে ইন্দিরা গান্ধীর কাছে বলতে, দেহী পদ পল্লব মুদরম্। তারপর, এঁরা ওভারড্রাফট—কথা বলছেন। একথা শুনে আমার অদ্ভুত লাগে। আমাদের পশ্চিমবাংলায় যে সাড়ে পাঁচ কোটি মানুষ থাকে তাদের কথার প্রতিধ্বনি এখানে হয় না, এঁরা বলছেন শুধু ওভারড্রাফটের কথা। কেন্দ্রীয় সরকার যদি পশ্চিমবাংলাকে বঞ্চিত করে তাহলে ওঁদের মুখে হাসি ফুটে ওঠে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে যদি পশ্চিমবাংলার মানুষ না খেয়ে মরে, এখানে যদি কারখানায় সঙ্কট সুরু হয়, মন্দা সুরু হয়, জাহাজ মেরামতি কারখানা যদি এখানে না হয়, পেট্রোকেমিক্যাল যদি না হয়, সল্টলেকে যদি ইলেকট্রোনিক কারখানা না হয় তখন তাঁরা হাসেন—জাহান্নামের আগুনে বসে পুরুষের হাসি হাসেন। তাঁরা যে ওভারড্রাফটের কথা বলছেন সেটা কি শুধু পশ্চিমবাংলায়? ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার যে নীতি অনুসরণ করছেন তার ফলে প্রায় প্রত্যেকটি রাজ্যকেই ওভারড্রাফট নিতে হচ্ছে। যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে ওভারড্রাফট না নিয়ে তাঁরা কি করবেন? আমরা দেখছি প্রতি বছর কেন্দ্রীয় সরকারের ২ হাজার কোটি টাকা ঘাটতি হয় এবং সেই হিসেবে ৩ বছরে তাদের ৬ হাজার কোটি টাকা ঘাটতি হয়েছে। এই ঘাটতি তাঁরা কি করে পুরণ করেন? তাঁরা নোট ছাপিয়ে ঘাটতি পুরণ করেন, আই এম এফ থেকে ঋণ নিচ্ছেন এবং দেশকে বন্ধক দিচ্ছেন। আশ্চর্যের বিষয় এঁরাই আবার বলছেন পশ্চিমবাংলা ঋণে ডুবে আছে। কিন্তু ভারতবর্ষ যে ঋণে ডুবে আছে সেটা কিন্তু সাত্তার

সাহেবরা দেখতে পান না। স্যার, আমাদের দাবী ছিল রাজ্যগুলির হাতে আরও ক্ষমতা দাও—আর্থিক ক্ষমতা, সাংবিধানিক ক্ষমতা দাও এবং একথা আমরা সমস্ত রাজ্যের জন্যই বলেছি। কিন্তু আমরা দেখছি সমস্ত ক্ষমতা কেন্দ্রের হাতে জমা হয়ে রয়েছে। দেহের সমস্ত রক্ত যদি মুখে এসে জমা হয় তাহলে সেটা স্বাস্থ্যের লক্ষণ নয়, সেটা হচ্ছে সমস্ত শরীর পচে যাবার লক্ষণ। ঠিক সেই রকম দেশের সমস্ত ক্ষমতা যদি কেন্দ্রের হাতে এসে জমা হয়, তাহলে তাতে ইন্দিরা গান্ধীর মুখ আপেলের মত টুকটুকে লাল হতে পারে কিন্তু দেশের তাতে কোন উন্নতি হয় না। তাঁরা আই এম এফ-এর কাছ থেকে টাকা এনে, ঋণ এনে খরচ করতে পারেন, কিন্তু আমরা কি করব? পশ্চিমবাংলার চা এবং পাট কমার্শিয়াল ক্রপ হবার জন্য আমরা দেখেছি আমাদের রাজ্যে খাদ্যাভাব দেখা দিয়েছিল। তখন ডাঃ রায়ের সঙ্গে নেহেরুর কথা হয়েছিল এবং তাতে বলা হয়েছিল, তোমরা পশ্চিমবাংলায় কমার্শিয়াল ক্রপ কর এবং তোমাদের খাদ্যের জোগানের দায়িত্ব আমরা নিচ্ছি। কিন্তু আজকে ওখানে নেহেরু নেই এবং এখানেও ডাঃ রায় নেই—আজকে ওখানে আছে ইন্দিরা গান্ধী এবং এখানে রয়েছেন জ্যোতি বসু। পশ্চিমবাংলায় চা এবং পাট উৎপাদন করার ফলে এখানকার খাদ্যের উৎপাদন যে কমে গেল তার জন্য কোন ব্যবস্থা হল না অর্থাৎ পশ্চিমবাংলার মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করা হল এবং তারই সাফাই গাইছেন এখানকার বিরোধীদল। তারপর, ওঁরা বললেন এখানে শিল্পের উৎপাদন বেড়েছে কি? কি করে বাড়বে? আজকে শিল্পের জন্য যে অনুমতিপত্র দেওয়া হয়েছে সেখানে কি অবস্থা সেটা আপনারা একবার দেখুন।

[ 4-55—5-05 P. M. ]

**শ্রীশ্যামল চক্রবর্তী**ঃ যখন ওঁরাও ছিলেন এবং আমরাও ছিলাম ১৯৭৪ থেকে ১৯৭৯ সালে, এমন একটা অবস্থাতে, আমরা তখন দেখেছি শিল্প প্রতিষ্ঠাতার জন্য মহারাষ্ট্র অনুমতি পত্র পেয়েছে ১০২৫টি, গুজরাটকে দেওয়া হয়েছে ১০০১টি, আর পশ্চিমবাংলার জন্য দেওয়া হয়েছে ৫৩০টি। কি করে পশ্চিমবাংলার শিল্প সম্প্রসারণ হবে বলতে পারেন? সারা ভারতবর্ষে অর্থনৈতিক উন্নতির জন্য যা মজুরী দেওয়া হয়েছে, তাতে ১৯৭৪ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত, ওরাও ছিলেন, আমরাও ছিলাম, মহারাষ্ট্র-কে দেওয়া হয়েছে ৭৭০ কোটি টাকা, গুজরাটকে দেওয়া হয়েছে ৬১৩ কোটি টাকা, আর পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে ৩৫০ কোটি টাকা। কেমন করে এখানে অর্থনৈতিক উন্নতি হবে? কৃষিঋণের ক্ষেত্রে আমরা দেখেছি অন্ধ্রপ্রদেশ পেয়েছে শতকরা ১৫ ভাগ উত্তর প্রদেশ পেয়েছে শতকরা ১৩ ভাগ, পাঞ্জাব পেয়েছিলেন ১২ ভাগ। আর পশ্চিম-

বাংলায় মাত্র দেওয়া হয়েছে শতকরা আড়াই ভাগ। এতে পশ্চিমবাংলার মানুষ বিক্ষুব্ধ, কিন্তু সাত্তার সাহেবরা এতে খুব উৎফুল্ল। শ্রীমতী ইন্দিরা গান্ধী কেমন করে পশ্চিম-বাংলাকে টাইট দিচ্ছে। ক্ষুদ্র শিল্প এবং অন্যান্য সমস্ত কিছুতেই আমরা দেখছি একটার পর একটা পশ্চিমবাংলার মানুষকে বঞ্চিত করবার পরিকল্পনা তারা করেছেন। আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে ওঁরা গরীব মানুষদের জন্য খুব উদ্বিগ্ন। কিন্তু যে অর্থনৈতিক প্রভাব আমাদের রাজ্যগুলির উপর পড়েছে সেটা কি রকম দেখুন। ইন্টার ন্যাশন্যাল মনিটারী ফাণ্ড থেকে যে সাহায্য নেওয়া হয়েছে বা যে ঋণ নেওয়া হয়েছে সেই ঋণের চাপ আমাদের উপর কি পড়ছে না? আজকে জনস্বার্থে ভরতুকি কমিয়ে দেওয়া হয়েছে, জনশিক্ষার উপর ভরতুকি কমিয়ে দেওয়া হয়েছে, জনকল্যাণ মূলক কাজের উপর ভরতুকি কমিয়ে দেওয়া হয়েছে, খাদ্যের উপর যে ভরতুকি দেওয়া হোত তাও কমিয়ে দেওয়া হয়েছে। আজকে ভাড়া বাড়ানোর দাবী হচ্ছে, সব কিছু হচ্ছে। কিন্তু আই. এম, এফ-এর থেকে যে ধার নেওয়া হচ্ছে পাঞ্জাব সহ, তাতে আমাদের দেশের উপর নিশ্চয় চাপ পড়ছে। আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধী এইভাবে পরিভ্রমণ না করে, যদি ভক্তিভাবে পরিভ্রমণ করতেন, যদি এই ভারতবর্ষে একচেটিয়া পুঁজিপতিদের মুনাফার পাহাড় স্ফীত করতে প্রচেষ্টা না করতেন, সাম্রাজ্যবাদী লুটেরা যে ক্রমশঃ আমাদের দেশে আরও দৃঢ় হচ্ছে, সেটা যদি করতে না দিতেন, যদি সুজলা সুফলা শস্য শ্যামলা আমাদের দেশকে যদি ধ্বংসের মহাস্তূপে ফেলে না দিতেন, তাহলে আজকে পশ্চিমবাংলার অর্থনীতি অন্যভাবে রচিত হতে পারতো। সাম্রাজ্যবাদীদের বিরোধীতা করে কিছু গরম কথা বলেছেন, আর অপর দিকে আই এম এফ-এর কাছ থেকে লোন নিচ্ছেন এবং আমাদের দেশের অর্থনীতি বন্ধক দিচ্ছেন। এতে কি ফল হচ্ছে? এতে ভারতবর্ষের অর্থনীতি, ধর্মীয় অর্থনীতি সমস্তই বন্ধক দিচ্ছেন। আজকে অর্থ নৈতিক স্বাধীনতা যদি বিপন্ন হয়, তাহলে রাজনৈতিক স্বাধীনতা কিছুতেই অক্ষুণ্ণ থাকতে পারে না।

একবার সাম্রাজ্যবাদের কাছে যাচ্ছেন, একবার রাশিয়ার কাছে যাচ্ছেন, একবার হবো সতী একবার না হবো অসতী, তবু পতি ছাড়বো না। এদের কাছে আবার লোন নিচ্ছেন। এ জিনিস দীর্ঘদিন চলতে পারে না। ধ্বংসের মুখে একটা দেশকে আপনারা ঠেলে দিচ্ছেন। ঐ যে বললেন না, আমাদের বাংলা দেশে দুটি লোক জন্মেছিলেন। বললেন জ্যোতি বসু জন্মগ্রহণ করেছিলেন। আমি বলছি হ্যাঁ, জন্মগ্রহণ করেছেন জ্যোতি বসু, আর এই বাংলা দেশে একদিন সিরাজদৌল্লা জন্মগ্রহণ করেছিলেন। তিনি বাংলা দেশের মানুষকে সংগ্রামের দিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছিলেন। কিন্তু সেদিন ছিলেন মির্জাফররা। স্যার আমি একট গল্প বলে শেষ করে দেবো। আমি এই দুদিন

আগে মুর্শিদাবাদ গিয়েছিলাম। ওখানে হঠাৎ শুনলাম খুব হৈ চৈ। মির্জাফরের কবরে কাছে কেউ যায় না, সব থুথু দেয়। হঠাৎ মির্জাফরের কবরের পাশে একটা মোমবা জ্বলছে শুনলাম। তখন খুব সাড়া পড়ে গেল, যে কে এই মোমবাতি জ্বালাচ্ছে? এই মির্জাফরের উত্তরসাধক, যে এই পশ্চিমবাংলার স্বার্থকে জলাঞ্জলি দিতে চায়, পশ্চি বাংলার স্বার্থকে বিসর্জন দিতে চায়, পশ্চিমবাংলার ৫ কোটি মানুষকে বন্ধক দিতে চা এমন মির্জাফরের উত্তর সাধক কে আছে? তখন খোঁজ করে দেখা গেল আজকে যি বিরোধী দলের নেতা হিসাবে বক্তৃতা করলেন, তাঁকে সেই কবরের পাশ দিয়ে প্রদী হাতে এক সময় চলে যেতে দেখা গেছে। মির্জাফর আজও মরে নি, তারা আজ পশ্চিমবাংলার সব কিছু বিসর্জন দিতে চায়।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, উনি মির্জাফরের নাম করে বাতি জ্বালাবার কথা বললেন, আমি আজ পর্যন্ত মির্জাফরের কবর দেখি নি এবং কোথায় আছে তাও জানি না। দ্বিতীয় কথা হচ্ছে, বিরোধী দলের নেতাকে উদ্দেশ্য করে বাতি দেবার কথা যে বললেন আমার মনে হয় তিনি কখনও মুর্শিদাবাদ যান নি।

উনি বিরোধী দলের নেতাকে বাতি দেবার কথা বললেন। আমার মনে হয় তিনি জীবনে কখনও মুর্শিদাবাদ দেখেন নি। তিনি এখানে একটা মিথ্যা কথা বলে গেলেন। তিনি মিথ্যা কথা বলে হাউসকে বিভ্রান্ত করছেন। আমি বলছি উনি সম্পূর্ণ মিথ্যা কথা বলছেন। কাজেই ওঁর এই উক্তি যেমন অসত্য, তেমনি উনি যা বক্তব্য এখানে রাখলেন, তার সমস্তই অসত্য, সমস্ত মিথ্যা কথা এখানে বলে গেলেন। তবে আমি বলতে চাই যে মীরজাফরের কবর আমি কখনও দেখিনি।

**ডাঃ জয়নাল আবেদিন:** মিঃ স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। বর্তমান লিডার অব দি হাউস, উনি তো জানেন, উনি যখন বিরোধী দলের নেতা ছিলেন, সেই সময় বাজেট প্লেস হওয়ার ৩।৪ দিন পরে বাজেট ডিসকাশন হতো। কিন্তু এখন দেখছি, শনিবার বাজেট প্লেস করেই সোমবার ওনারা বাজেট ডিসকাশন শুরু করেছেন শ্যামলবাবুদের মত, ওঠ ছুঁড়ি তোর বিয়ে বলে। এর ফলে আমাদের কাট মোশন দেওয়ার সুযোগ আজ তিনটের পর আর পাচ্ছি না। সুতরাং আমি প্রস্তাব করছি যে ওটা ৮ তারিখ সন্ধ্যা ৬টা পর্যন্ত করে দেওয়া হোক।

**মিঃ ডেপুটি স্পীকার:** লিডার অব দি অপোজিশন তাঁর বক্তব্য রেখেছেন, তারপর আবার এই সব প্রশ্ন তুলছেন কেন?

**ডাঃ জয়নাল আবেদিন:** এটা আমাদের প্রিভিলেজ। আণ্ডার রুল ২২৯, আই রাইজ অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। আপনি দেখুন, কাট মোশন আজকে

৩ টের মধ্যে দিতে হবে, না হলে সময় শেষ হয়ে যাবে। কিন্তু সময়টা বাড়িয়ে ৮ তারিখ ৬টা পর্যন্ত করে দেওয়া হোক। এটা দিতে হবে, এই দাবী আমি করছি। লিডার অব দি হাউস শুড এগ্রি। ইট ইজ নট পসিবল টু একজামিন দি বাজেট বিফোর দ্যাট। আমি পার্লামেন্টারী মিনিষ্টারের সঙ্গে কথা বলেছি, দ্যাট ইট উইল বি কনট্রাভেনশন অব রুলস্ এ্যাণ্ড নর্মস অব দি হাউস। আপনার কাছে দাবী করছি, আপনি এটা এগ্রি করুন। আমাদের কাট মোশন দেবার সুযোগ দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** কাল বিকাল তিনটে পর্যন্ত সময় দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এটা হতে পারে না। পরশুদিন ৬টা পর্যন্ত দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আগামীকাল ৩টে পর্যন্ত আমরা কাট মোশন এক্স-পেক্ট করছি। পরশুদিন হবে না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** লিডার অব দি হাউস চুপ করে আছেন, আপনি কিছু বলুন।

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি যা জিজ্ঞাসা করে বুঝলাম, ওদের ছাপাতে খুব অসুবিধা হবে। কেন এই নিয়ে প্রিভিলেজ তুলছেন? এটা মেনে নিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাহলে, কাল তিনটে পর্যন্ত কাট মোশন দেবার সময় দেওয়া হলো।

**শ্রীসুকুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেটের উপর যখন সাধারণ ভাবে আলোচনা করতে উঠলাম, তখনই সকলে হৈ চৈ শুরু করে দিলেন। আমি শ্যামলবাবুর মত বক্তৃতা করতে পারি না। তবে নতুন সদস্য হয়ে এখানে আসার পর আমার কিছু কিছু কথা মনে হয়েছে। এই বিধানসভায় স্বল্পদিন আসার পর এখান থেকে আমি কি কি জানতে পারলাম, এটা স্বভাবতঃই মনে হয়েছে। আমি অনেক কিছু আশা করেছিলাম, ভেবেছিলাম বিধানসভার নেতার কাছ থেকে অনেক উৎসাহ ব্যঞ্জক, আশা ব্যঞ্জক, উদ্দীপনাময় বক্তব্য শুনতে পাবো। কিন্তু আমরা কি শুনতে পেয়েছি? তাঁর কাছ থেকে মাঝে মাঝে শ্লেষাত্মক, ব্যঙ্গমাত্মক, আক্রমণাত্মক কিছু উক্তি শুনতে পেয়েছি। আমি সেদিন শুনলাম, তিনি বলছেন, শ্লেষাত্মক ভাষায়, ওঁদের তো মেহনতী মানুষ, শ্রমিক, এদের কথা শুনতে ভাল লাগে না। ওঁরা তো এইগুলো শুনতে চান না। কিন্তু আমি জানতে চাইছি, এই বাজেটের মধ্যে মেহনতী মানুষ, শ্রমিক, এদের কথা কতটুকু প্রতিফলিত হয়েছে? আমি মনে করি সাধারণ ভাবে এই বিষয়টাকে ধোঁয়াটে করে রাখার চেষ্টা করা হয়েছে। কারণ পশ্চিমবাংলার যে অর্থ নৈতিক কাঠামো, সেটা প্রায় ভেঙে পড়বার উপক্রম

হয়েছে এবং সেটা সম্ভব হয়েছে বিগত পাঁচ বছরে বামফ্রন্ট সরকার যে নীতি নিয়ে চলছে, তার দ্বারা।

[ 5-05—5-15 P.M. ]

পশ্চিমবঙ্গের অর্থনৈতিক কাঠামো প্রধানতঃ নির্ভর করে চা, পাট, কৃষিজাত দ্রব্য, কয়লা, বিদ্যুৎ ইত্যাদির উপর। আমরা দেখেছিলাম চা-এর উপর কর বসানো হয়েছিল বামফ্রন্টের আমলে এবং তাতে অর্থমন্ত্রী নিজেই স্বীকার করেছেন চা শিল্পে এখন মন্দা চলছে। এই যে মন্দা চলছে এরজন্য কিন্তু সরকারের ভ্রান্ত নীতিই দায়ী। আজকে হয়ত তিনি সেটা বুঝতে পেরেছেন এবং তা পেরে চা-এর উপর সেস কিছুটা কমিয়েছেন। তবে যেখানে ছাড় ছিল সেখানে আবার ৫০ পয়সা বাড়িয়েছেন। এতে চা শিল্পের কতটা উন্নতি হবে বুঝতে পারছি না, আদৌ হবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। এই জিনিষটা কেন করা হ'ল বা এর পেছনে কি কারণ আছে সেটা জানা দরকার। আমার মনে হয় এটা নিশ্চয় কোন ভি. আই. পি'র অনুরোধে করা হয়েছে। বামফ্রন্ট সরকার যে ৫০ পয়সা কর চাপিয়েছে তাতে আমি মনে করি মালিক-দের জব্দ করা যাবে না এবং এর দ্বারা চা চাষীদের সুবিধা করা যাবে না। মালিকরা নিশ্চয় সেখানে আশ্রয় নেবে ম্যালপ্রাকটিসের। আমরা জানি এখানে প্রশাসন এত পরিচ্ছন্ন নয় যে এ ম্যালপ্রাকটিশ ধরিয়ে দেবে। চা শিল্প আমরা দেখতে পাচ্ছি ক্রমেই অবনতির দিকে যাচ্ছে। তারপর পাটের কথা বলি। কিছুদিন আগে আমরা দেখতে পেলাম পঞ্চায়েতের থ্রু দিয়ে টোকেন দেওয়া হয়েছিল এবং তা দিয়ে পাট কেনা হয়েছিল। সেখানে বড় লাইন পড়ে গিয়েছিল। এবং যারা এই ব্যবসায় নেই, তারাও পাট কিনেছিল এবং কিনে সেটা চড়া দামে বাইরে বিক্রি করেছিল। ফলে যারা পাট ফলায় তারা আসল দাম থেকে বঞ্চিত হ'ল বা তারা সেখানে রেমুনারেটিভ প্রাইস পেল না। পাট শিল্প আজকে যে ভাবে নষ্ট হচ্ছে তারজন্য এই সরকারের ভ্রান্ত নীতিই দায়ী। তারপর কৃষিখাতে দেখলাম ৪০ পারসেন্ট ব্যয়বরাদ্দ কমানো হয়েছে এবং তার উপর কৃষিপণ্য উৎপাদনের জন্য যে সব যন্ত্রপাতি দরকার তার উপর ট্যাক্স ৮ পারসেন্ট বাড়িয়ে দেওয়া হয়েছে। প্রোডাকসান বাড়ানোর জন্য চাষীদের যে উৎসাহ দেওয়া দরকার তার কোন কথা বাজেটে নেই। এখানে বলা হয়েছে আমাদের ৩৩ লক্ষ মেট্রিকটন খাদ্যশস্য ঘাটতি। এঁরা বোঝাতে চেয়েছেন এরজন্য দায়ী খরা এবং কেন্দ্রীয় সরকার। খরা যদি একটা ক্রনিক ডিজিস হয়ে যায় তাহলে সে ক্রনিক ডিজিস সারাবার জন্য বা সামাল দেবার জন্য যে যে জিনিষগুলি দরকার— পাম্পসেট, রিভার লিফ্‌ট ইরিগেসন—সেগুলির দিকে নজর দেওয়া দরকার। এগুলি

বিদ্যুতে চলে আবার ডিজেলেও চলে। বিদ্যুৎ আর কটা জায়গায় গিয়েছে, ডিজেলেই বেশী চলে। সেখানে ডিজেলের উপর যে ভাবে কর বেড়েছে তাতে সেটা কৃষির উপর একটা কুঠারাঘাত করা হবে। আমরা দেখতে পাচ্ছি খাদ্য অনেক কমে গিয়েছে। সেখানে খাদ্যের প্রোডাকসানের জন্য যে ইনসেনটিভ দেওয়া দরকার সে দিকে আমরা যাচ্ছি না।

আমি অন্যভাবে বলতে যাচ্ছি যে এই প্রোডকশান সম্ভব হচ্ছে না কেবল কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে সেটা ঠিক নয়। শ্যামলবাবু পশ্চিমবঙ্গের অর্থনীতি নিয়ে সেণ্ট্রালের অর্থনীতির সঙ্গে তুলনা করছেন। আমি তার মত নাটকীয় ভাবে বলতে পারবো না। কিন্তু পশ্চিমবাংলার অর্থনীতি যে অবস্থায় আছে এবং ৫ বছর আগে যে অবস্থায় ছিল সেটা ক্রমে অবনতি হয়েছে, একথা বাজেটে প্রতিফলিত হয়েছে। কারণ যাদের উপর কর চাপাবেন না বলেছিলেন তাদের উপর কর চাপানো হচ্ছে কেন? নিশ্চয়ই এ্যান্টিসিপেশনের অভাব ছিল। কাজেই সে ক্ষেত্রে বাজেটের কথা বলতে গিয়ে আমরা শুধু কেন্দ্রকে দোষ দিলে ঠিক হবে না। আজকে দেখা যাচ্ছে যে খাদ্যে ঘাটতি হচ্ছে, চালের দাম হু হু করে বেড়ে যাচ্ছে এবং সেটা ৪॥ টাকা ৫ টাকা এই রকম হচ্ছে। আজকে এরজন্য কি আমাদের প্রকিওরমেণ্ট ফেলিওর দায়ী নয়? আমরা কি ঠিক সময়ে প্রকিওরমেণ্ট করছি? আমরা প্রকিওরমেণ্ট করতে গেছি কাদের কাছে যারা মধ্যবিত্ত চাষী তাদের কাছে। বড় বড় চাষীতো তাদের ঘরে লাল পতাকা উড়াচ্ছে। সেখান থেকে আমরা কিছু পাচ্ছি না। আমরা দেখছি যে মাঝারি চাষীর কাছ থেকে আমাদের খাদ্যের সিংহভাগ আসছে। আর ওরা দয়া করে যেটা আমাদের বিক্রয় করছে সেটা আমাদের সংগ্রহ হচ্ছে। কাজেই আমাদের সংগ্রহ কম হচ্ছে। যারা হোর্ড করছে তাদের ডি-হোডিং করার ব্যবস্থা করা হচ্ছে না। আমরা দেখছি যে হোর্ডাররা স্বর্গরাজ্যে বাস করছে। কাজেই সেখানে যদি শুধু কেন্দ্রীয় সরকারকে দায়ী করে পার পেতে পারি না। আজকে এমন ভাবে দেখান হয়েছে যে অর্থনীতি ভেঙ্গে পড়ছে, টুকরো টুকরো হয়ে যাচ্ছে এর জন্য কেন্দ্র দায়ী। আজকে কেন্দ্রকে দায়ী করে এড়িয়ে যাবার চেষ্টা এই বাজেটের মধ্যে করা হয়েছে। সেই কারণে আমি বিরোধিতা করছি।

তারপর শিল্পের উন্নতির জন্য কোন প্রোপোজাল নেই। আর শিল্পের উন্নতি কেন হচ্ছে না তার কোন প্রতিফলন দেখছি না। শিল্পের উন্নতি কেন হচ্ছে না এবং তার মেন কারণ যে বিদ্যুৎ সেটা সকলেই জানেন এবং বিদ্যুৎ পরিস্থিতির কি অবস্থা সেটাও সকলে হাড়েহাড়ে বুঝতে পারছেন। ছোট ছোট ইণ্ডাষ্ট্রিজ যারা তৈরী করছে, যে সমস্ত বেকার যুবকরা কোন রকমে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে লেদ মেসিন বসিয়ে এই সমস্ত

ইণ্ডাষ্ট্রিজ চালাবার চেষ্টা করছে তারা সারাদিন গালে হাত দিয়ে বসে থাকে যে কি ভাবে ব্যাঙ্কিং ইনস্টলমেণ্ট শোধ করবে। এই সব সম্পর্কে কোন কথা দেখছি না। আমরা দেখছি যে পঞ্চায়েতে টাকা বাড়ান হচ্ছে। পঞ্চায়েতে কেন টাকা বাড়ান হচ্ছে এবং কিসের স্বার্থে বাড়ান হচ্ছে? আপনারা কি স্বীকার করেন যে পঞ্চায়েত খাতে টাকা বাড়ান হচ্ছে দুর্নীতির ব্যাপকতাটা আরো ব্যাপকতর করার জন্য? এটা কি মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই জানেন যে পঞ্চায়েতে কি হল। সেখানে টাকা যায়, বি. ডি ও কথা বলেন, আপনাদের ভাগের টাকা নিয়ে যান তারপর পঞ্চায়েত প্রধানরা আসেন ভাগের টাকা নিয়ে যান তারপর আবার ভাগ হয় এবং সব শেষ। এই তো পঞ্চায়েতের কাজ।

[ 5-15—5-25 P. M. ]

পঞ্চায়েতের দুর্নিতির কথা এর আগের বারের মন্ত্রী নিজেই স্বীকার করে গেছেন, অথচ এবারে আবার পঞ্চায়েতের মত একটি দুর্নিতি-পূর্ণ খাতে টাকার পরিমাণ বাড়ানো হচ্ছে! এর কোনও যুক্তি আমি খুঁজে পাচ্ছি না। আমরা দেখলাম খরার মোকাবিলা করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারে কাছ থেকে ৭৪ কোটি টাকা চেয়েছিলেন এবং এখন পর্যন্ত বোধ হয় ২৪ কোটি টাকা পেয়েছেন। সে টাকা যে সময়ে পাওয়া গেল সে সময়ে পশ্চমবাংলায় খরার প্রকোপ কমে এসেছে, একটু একটু জল বৃষ্টি হতে শুরু করেছে এবং চাষীরাও চাষ আরম্ভ করেছে, অথচ তখন বিশেষ প্রয়োজন না থাকা সত্বেও সে টাকা ভাগ করে দেওয়া হলো। আমি জানি এখনো পর্যন্ত হাল বলদ এবং ভেড়া কেনার জন্য, ছাগল কেনার জন্য টাকা দেওয়া হচ্ছে। অবশ্য আদৌ বলদ, ছাগল কেনা হচ্ছে কিনা বা টাকাটা কোথায় যাচ্ছে তা দেখা হচ্ছে না। সরকারের তা দেখবার দরকার হয় না। এই অবস্থায় এসমস্ত খাতে টাকা বাড়িয়ে টাকা নষ্ট করা হচ্ছে। অথচ যেখানে প্রকৃত পক্ষে টাকার প্রয়োজন আছে সেখানে এই উদ্বৃত্ত টাকাটা দেওয়া যেত। আমি মনে করি মানুষের দৈন্যদশা পূর্বে যেরকম ছিল বর্তমানেও সেরকমই আছে এবং এসমস্ত ব্যয় বাড়াবার পরেও সেরকমই থেকে যাবে। আমরা দেখছি এক দিকে উৎপাদনকে নিরুৎসাহ করা হচ্ছে এবং অন্য দিকে অপচয়ের জন্য টাকার বরাদ্দ বাড়ানো হচ্ছে, এর ফলে অর্থনৈতিক কাঠামো ভেঙে পড়ছে। আমরা দেখছি শ্রমিক কৃষক মেহনতী মানুষদের কথা চিন্তা ভাবনা করে এ বাজেট করা হয়নি। আমরা দেখছি রাজ্যে দিনের পর দিন বেকারের সংখ্যা বাড়ছে, অথচ একথা এখানে একবারও উল্লেখ করা হয়নি যে, বেকার সমস্যার কিভাবে সমাধান হবে। শুধু ভাতা দেওয়ার কথা বলা আছে। অথচ শুধু ভাতা দিয়ে কি এ প্রবলেমকে সলভ করা যায়? এই বেকার সমস্যার সমাধানের জন্য একটা প্ল্যাণ্ট, একটা প্রজেক্ট বা

একটা ইণ্ডাষ্ট্রীও তৈরী করার জন্য কি আজকে আমরা চেষ্টা করছি? না, আমরা তা করছি না। আমরা দেখছি আমাদের যত আনসলভড্ প্রবলেম আছে, সেগুলিকে আনসলভড্ অবস্থায় রাখা হচ্ছে, সেগুলি সলভ করা হচ্ছে না এবং সলভ করার জন্য কোনও চেষ্টাও করা হচ্ছে না। এই সরকার বলেছিলেন বাসের ভাড়া বাড়বে না, কিন্তু আজকে তাঁরাই ডিজেলের দাম বাড়ালেন, ফলে বাসের ভাড়া কিছুটা বাড়বে। আমার মনে হয় এই বাজেট এখন এখানে প্লেস করা হচ্ছে এই কারণে যে, ইলেকসনের আগে এই বাজেট প্লেস করলে সাধারণ মানুষ চটে যেতে পারত। সেইজন্য নির্বাচনের আগে এই বাজেট করা হয়নি। তারপরে আমরা লক্ষ্য করছি এই সরকারের অবস্থাটা দাদন দেওয়া জমিদারের মত হয়ে গেছে। তাঁরা যেখানে যেখানে ঋণ দিয়েছিল সব মকুব করে দিচ্ছেন। এমন কি পৌর সংস্থাগুলিকে দেওয়া ঋণ পর্যন্ত হঠাৎ মকুব করে দিলেন। এটা তাঁরা কার স্বার্থে মকুব করে দিলেন? আজকে এগুলি আলোচনা করা উচিত ছিল।

আমি মনে করি আজকে যে বাজেট এই সভায় উপস্থিত করা হয়েছে এটা অত্যন্ত হতাশাব্যঞ্জক। এই বাজেটের মধ্যে সাধারণ মানুষের, খেটে খাওয়া মানুষের, মেহনতী মানুষের কোনও কথা প্রতিফলিত হয়নি। এই বাজেট শুধু একটা জিনিষই বলতে চাইছে যে, যদি কোন দিন পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো একদম ভেঙে পড়ে তাহলে এ সরকার বলবেন যে, কেন্দ্র এর জন্য দায়ী থাকবে, এ সরকারের এর জন্য কোনও দায়িত্ব থাকবে না। এটুকু বলেই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ আমি প্রথমেই আমাদের ফরওয়ার্ড ব্লকের প্রবীন সদস্য শ্রীঅনিলবাবু এবং আর. এস. পি-র সদস্য শ্রীসত্যবাবুকে আমার কৃতজ্ঞতা প্রকাশ করছি আমাকে আগে বলবার সুযোগ করে দিয়েছেন বলে, কারণ আমাকে একটা মিটিং-এ যেতে হবে। যাই হোক, এই বাজেট যখন শনিবার দিন মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয় পেশ করছিলেন তখন আমি খুব বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করছিলাম যে তিনি এই বাজেট কি করে পেশ করছেন। সারা ভারতবর্ষে আজকে বিরোধী পক্ষ বলুন কি সরকার পক্ষ বলুন আমরা সকলেই স্বীকার করি—আজকে গভীরতম অর্থনৈতিক সংকট চলেছে। আমাদের দেশ স্বাধীন হবার পর আজ পর্যন্ত যে সঙ্কট দেখেছি তার চেয়ে বেশী গভীর, সব চেয়ে বেশী সংখ্যায় বেকার, সব চেয়ে বেশী সংখ্যায় দারিদ্র্য, সব চেয়ে বেশী জিনিষপত্রের দাম এবং শিল্পে মন্দা, কৃষিতে নানা জায়গায় নানাভাবে বিপর্যয় অর্থাৎ সমস্ত মিলিয়ে একটা সাংঘাতিক আকার ধারণ করেছে বিশেষ করে গরীব মানুষ এবং মধ্যবিত্তদের জীবন দুর্বিসহ হয়ে

উঠেছে। আমাদের ভারত সরকার এই সঙ্কট যতটা সম্ভব দেশের মধ্যবিত্ত এবং গরীবদের উপর চাপিয়ে দিয়ে বড় বড় পুঁজিপতি বড় বড় ব্যবসায়ীদের বাঁচাবার চেষ্টা করছেন। শুধু দেশীয় নয় বিদেশীদেরও। সেই পণ্ডিত নেহেরুর সময় থেকে আজ পর্যন্ত পুঁজিবাদি অর্থনীতির মধ্যে যে স্বদেশীর ভাব ছিল খানিকটা আত্মনির্ভরশীলতার যে নীতি ছিল, সেই নীতি বর্জিত হচ্ছে। একদিকে হচ্ছে গরীব এবং মধ্যবিত্তদের মারো এবং মেরে বড়লোকদের বাঁচাও আর একদিকে হচ্ছে রাজ্যসরকারগুলোকে মারো আর কেন্দ্রীয় সরকারকে যত পারো বাঁচাও। এই সঙ্কট সৃষ্টি করছে পুঁজিবাদি অর্থনীতি। একদিকে গরীব মধ্যবিত্তদের উপর চাপাচ্ছে আর একদিকে রাজ্যসরকারের উপর চাপাচ্ছে। খুব অনুত্তেজিতভাবে জ্যোতিবাবু এই বাজেট বক্তৃতা রেখেছেন। কিন্তু তাতে তিনি যে সমস্ত তথ্য দিয়েছেন সেগুলি খুবই উত্তেজক। দেখুন, শুধু খরা, খরা, খরা গেল এখন শুধু বৃষ্টি, বৃষ্টি, বৃষ্টি হচ্ছে। এই খরায় আমাদের হিসাবে ৩৭৫ কোটি টাকার মতন শস্য লোকসান হয়েছে। তারপর আর কত লোকসান হবে তা জানি না। শস্যের হিসাবে তিনি বলেছেন আগে আমাদের ২০ লক্ষ টন ঘাটতি ছিল আর এখন ১৩ লক্ষ টন ঘাটতি বেড়েছে। এ ছাড়া আমন ধান বাকি আছে। কত হবে না হবে তা ঠিক নেই। খরার ব্যাপারে আমাদের রাজ্য সরকার কেন্দ্রের কাছে মাত্র ৭৪ কোটি টাকা সাহায্য চেয়েছিলেন কিন্তু মাত্র ২৪ কোটি টাকা দেওয়া হয়েছে, আরোও সামান্য কিছু হয়তো দিতে পারবে। এছাড়া আরোও সাংঘাতিক তথ্য জ্যোতিবাবু পরিবেশন করেছেন—দেশ স্বাধীন হবার পর আগা-গোড়া কংগ্রেসী শাসন ছিল দিল্লীতে। এতকাল যে আভ্যন্তরীণ ঋণ সংগ্রহ হতো তার একটা বেশী অংশ রাজ্য পেত, সেই ঋণের পরিমান ক্রমশঃ বাড়তে বাড়তে হিমালয়ের আকার ধারণ করেছে কিন্তু রাজ্যসরকার যেখানে টু-থার্ড পেত সেখানে কমতে কমতে ওয়ান-ফোর্থে নেমে এসেছে। শুধু তাই নয়, আরোও শোনা যাচ্ছে, সেলস ট্যাক্স যেটা একমাত্র রাজ্যের রাজস্ব তার উপরেও হাত পড়ছে, তার উপরও নতুন আইন-কানুন করার চেষ্টা হচ্ছে।

আমি বলছি এটা শুধু আর্থিক প্রশ্ন নয়। পশ্চিমবাংলা অথবা অন্য কোন রাজ্যের, বিশেষ করে আমাদের রাজ্যের আর্থিক অসুবিধা হবে, উন্নয়নের অসুবিধা হবে, মানুষের দুঃখ কষ্ট হবে, এটা শুধু সে প্রশ্ন নয় ভারত সরকারের যে ঐক্য এবং সংহতি তার সঙ্গে এই কথাটা খুব ঘনিষ্টভাবে জড়িত। আমরা জানি আমাদের দেশের কোন কোন দল কোন কোন উন্নয়নে সব রকম বিভেদমূলক, সব রকম ডিসরাপটিভ শক্তিকে প্রশ্রয় দিচ্ছে। বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে প্রশ্রয় দিচ্ছে। কিন্তু আমাদের পুঁজিপতিরা যে শোষণ অত্যাচার করে মানুষের দুঃখের সৃষ্টি করছে এবং ধনী ব্যবসায়ীরা আমাদের দেশে যে অসম বিচার করিয়েছে, আর ভারত সরকার যেভাবে রাজ্যগুলির ক্ষমতা কেড়ে নিচ্ছে রাজনৈতিক দিক থেকে অর্থনৈতিক দিক থেকে সমস্ত দিক থেকে

তাতে করে ভারতবর্ষের ঐক্য যদি এদের প্রতিহত করা না যায়—যদি সারা ভারতব্যাপী মানুষের আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন, কেন্দ্রীয় আন্দোলন করে প্রকৃতই গণতান্ত্রিক গভর্নমেন্ট প্রতিষ্ঠিত করতে না পারা যায় তাহলে ভারতসরকারের ঐক্য সম্বন্ধে খুবই সন্দেহ আছে। কিছুদিনের মধ্যে ভারতবর্ষ টুকরো টুকরো হয়ে যেতে পারে। এই বিষয়ে সন্দেহ করবার কারণ আছে। সুতরাং জ্যোতিবাবু যে সমস্ত তথ্য দিয়েছেন অর্থনৈতিক দিক থেকে রাজ্যের দিক থেকে খুবই মূল্যবান এবং প্রণিধান যোগ্য বিরোধী দল তাঁদের যদি বাস্তবিক পশ্চিমবাংলার প্রতি ভালবাসা থাকে, মুখে তাঁরা কেন্দ্রীয় সরকারের নিন্দা নাও করতে পারেন কিন্তু অন্তরে অন্তরে তাঁরা বুঝছেন যে এটা সাংঘাতিক অন্যায়, অবিচার, যা এরা করছে।

এখন আমি দু-একটা কথা বলে আমার কথা শেষ করতে চাই। এক হচ্ছে আমাদের কিছু গঠনমূলক সমালোচনা হওয়া দরকার। আমাদের রাষ্ট্রীয় যে সমস্ত কারবার তাতে আমি তথ্য থেকে যা দেখেছি তা হচ্ছে যে ১৮টি ইউনিটের মধ্যে প্রায় ১৬ কোটি টাকার মত লোকসান আর ১১ লক্ষ টাকা লাভ। আমাদের বামফ্রন্ট সরকারের কর্তব্য ম্যানেজমেন্ট পরিচালনার একটু উন্নতি করা এবং শ্রমিকদের ভিতরে একটু উৎসাহ সৃষ্টি করা এবং তাদের হস্তক্ষেপ করবার একটু সুযোগ দেওয়া, যাতে এই লোকসান কমে আর লাভ বাড়ে। আর একটা কথা আমি বলছি। আমাদের এখানে এই যে লোকের কাজকর্ম, এই যে পিলস্কিটিন বন্ধ হয়েছিল, এতদিন পরে গভর্ণমেণ্ট খুলতে পেরেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি, এবং খোলবার সর্তও খুব খারাপ নয়, কিন্তু প্রায় সঙ্গে সঙ্গে বিড়লা প্ল্যানাটোরিয়াম বন্ধ করে দিল। ওখানে উনি পিলস্কিটিন খুললেন, ওদিকে ওটা বন্ধ হয়ে গেল। এই রকম কত জায়গাতে অনেকদিন ধরে কারখানা বন্ধ হয়ে রয়েছে এগুলি খোলবার জন্য আরও গুরুতর চেষ্টা করা উচিত এবং কেন্দ্রের উপর আরও বেশী চাপ দেওয়া উচিত। আমি আর দু-একটা কথা বলতে চাই। আমার মনে একটা প্রশ্ন জেগেছে। বাজেট কম হয়েছে, তার দোষ পশ্চিমবঙ্গ সরকারের নয়। অর্থনৈতিক সঙ্কট এবং কেন্দ্রের যে কাজকর্ম সব মিলে এটা ঘটেছে। কিন্তু তার ভিতরে, আমি এ্যাকচুয়ালস পাইনি বলে বুঝতে পারছি না কিন্তু দেখলাম ঋণের দিক থেকে ইলেকট্রিসিটি অনেকখানি যেন আগের তুলনায় কম হচ্ছে। আর একটা জিনিষ দেখলাম যে আমরা যে প্ল্যান প্রস্তাব করেছিলাম সেটা ভারত সরকার অন্যায়ভাবে ছাঁটাই করেছে, ছাঁটাই করে দাঁড়িয়েছে, আমরা যা প্রস্তাব করেছিলাম তার শতকরা ৭২ ভাগের মত। কিন্তু তার ভিতরে কৃষিখাতে প্রায় ৫২ ভাগের মত দাঁড়িয়েছে, আবার কৃষির ভিতর ক্ষুদ্র সেচ খাতে প্রায় ৩৯ ভাগের মত দাঁড়িয়েছে।

পশ্চিমবাংলায় খরা এবং বন্যা এই যদি ঘটনা হয় এবং আমাদের খাদ্য সঙ্কট

যদি ২০ লক্ষ টন থেকে আরও বেড়ে ৩৩ লক্ষ টন হয়, তাহলে কৃষি, সেচ, ক্ষুদ্র সেচ, বৃহৎ সেচের উপর আরো অধিক গুরুত্ব দেওয়া দরকার। কিন্তু আপনার টোটাল প্লান থেকে এই গুলি কার্টেল করা হ'ল। টোটাল প্লানে আপনি যা কাট করলেন, তার মধ্যে সবচেয়ে বেশী কাট করলেন কৃষি এবং ক্ষুদ্র সেচ খাতে। এটা আমি এইজন্য বলছি যে কমলবাবু, বিনয়বাবু মন্ত্রীই হোন বা অন্য কেউ মন্ত্রী হোন সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে পশ্চিমবাংলার পরিস্থিতি যা বর্ণনা করা হয়েছে, তা যদি সত্য হয় তাহলে ভারত সরকার অন্যায় করেছেন আমাদের প্লান কার্টেল করে। সেই ছাঁটাই প্লানের মধ্যে অন্ততঃ কৃষি এবং কৃষি সংশ্লিষ্ট এবং শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট যে অর্থ সেই অর্থের দিক চিন্তা করে অন্তত এই ক্ষেত্রে প্লানটাকে সেই পর্য্যায়ে নিয়ে যাওয়া হোক। যতটা ভারত সরকার কার্টেল করেছেন তার চেয়ে বেশী যদি আমরা কার্টেল করি তাহলে এর অর্থ টা কি দাঁড়ায়? অবস্থাটা কি রকম তা সঠিক আমি জানি না। সুতরাং আমার বলা হয়ত সম্পূর্ণ সঠিক নাও হতে পারে, আমি সেটা আগে থেকেই স্বীকার করে নিচ্ছি। আমি আজকে যে ফিগার পেলাম তা থেকেই আমি বলছি। আমি মনে করি যে অর্থমন্ত্রীর উচিত এটা পুনঃর্বিবেচনা করা এবং ভেবে-চিন্তে দেখা যে আরও বেশী কিছু টাকা অন্ততঃ এই খাতে লগ্নী করা অর্থাৎ ক্যাপিটেল ইনভেষ্ট করা সম্ভব কিনা। পশ্চিমবাংলার অবস্থার পরিপ্রেক্ষিতে এটা করা উচিত বলে আমি মনে করি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করছি। আমি আবার বলছি যে, শনিবার দিন তিনি যখন বাজেট পেশ করছিলেন, তখন তিনি কি অবস্থার মধ্যে দিয়ে পেশ করলেন সেটা আমি দেখলাম। এই ক্রাইসিসের মধ্যে যখন সেন্ট্রাল গর্ভমেণ্ট এই রকম এ্যাটিচিউড নিয়ে চলছেন, সেই সময় জ্যোতিবাবু তাঁর বাজেট পেশের মধ্যে দিয়ে যে ভাবে রিভিলিং ফিগার এখানে রেখেছেন, যে গুরুত্বপূর্ণ তথ্য এখানে রেখেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই হাউসে রেখেছেন, প্রতি বছরই হাউসে অর্থমন্ত্রী বাজেট পেশ করেন, স্বাভাবিক ভাবে এই বছরে অর্থমন্ত্রী মাননীয় জ্যোতি বসু বাজেট পেশ করেছেন। কিন্তু বাজেটটা প্রথম থেকে শেষ পর্যন্ত পড়ে মনে হয়েছে যে এটা দেউলিয়া রাজনীতির পঙ্গু অর্থনৈতিক বাজেট এবং এটা প্রত্যেক স্তরের মধ্যে রয়েছে। বাজেটে টাকা নিশ্চয়ই দেওয়া উচিত, কিন্তু টাকাটা ঠিক ভাবে খরচ করাটাই হচ্ছে আসল ব্যাপার। টাকা দিলে যদি সেই টাকা প্রত্যেক ডিপার্টমেন্ট ঠিক মত খরচ করতে না পারে তাহলে আমার মনে হয় সেই টাকা দেওয়া নষ্ট ছাড়া আর কিছুই নয়, অ সে যতই ভাল বাজেট হোক না কেন। সুতরাং সমস্ত বাজেট ফেল করবে এবং এই ফেল করা বাজেট বিধানসভায় পাস করিয়ে

লাভ কি হবে। ৩৫০ কোটি টাকার ওভারড্রাফট নিয়ে অনেক প্রশ্ন আমাদের মধ্যে থেকে গেছে। ডক্টর অশোক মিত্র আগেকার বাজেটে ইন্দিরা গান্ধী এবং কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অনেক বিষোদ্গার করেছিলেন। এই ১৫০ কোটি টাকা রিজার্ভ ব্যাঙ্ক-এর হিসাব সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। কিন্তু এবারে জ্যোতিবাবু দিল্লি থেকে ফিরে এসে নিজে স্বীকার করে নিয়েছেন যে এই ধরনের কথা বলা ঠিক নয় এবং যা আমরা বিধানসভায় বলি এটা ঠিক নয়। তিনি মন্ত্রীদের উপদেশ দিয়েছেন যে যেন কেন্দ্রের বিরুদ্ধে তারা কিছু না বলে। একটা জিনিষ দেখছি যা ব্যতিক্রম হয়েছে, তা হ'ল শ্যামলবাবুর বক্তব্যের মধ্যে। তাই আজকে আমি আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই শ্যামলবাবু নাট্যমঞ্চে যাত্রা করার ভঙ্গিতে বিধান সভায় বক্তব্যের সময় কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করলেন।

[ 5-35—5-45 P. M. ]

কোন সরকার হতাশাগ্রস্ত হয় যখন তার নিজস্ব কিছু থাকে না তখন। তখন পরকে দোষ দেবার চেষ্টা করা হয়, এটাই স্বাভাবিক নিয়ম, এই সরকারও তার ব্যতিক্রম নিশ্চয়ই নন। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই বিধানসভায় আমার বক্তব্য রাখতে গিয়ে বলব যে এই সরকার দুর্নীতিতে কতদূর গিয়ে পৌঁচেছে তা একটু দেখুন। টাকা প্রতি বছরেই দেওয়া হয়, কি ভাবে তা নয়-ছয় হয়, খরচ ঠিকমত হয় না তার প্রতিটা নজির আমি তুলে ধরব। পঞ্চায়েৎ ডিপার্টমেন্টে গত ৩ বছরে ৩৫০ কোটি টাকা দেওয়া হয়েছিল যার বছর প্রতি গড় দাঁড়ায় ১১৫ কোটি টাকা। ৩, ২৪২ টা গ্রাম পঞ্চায়েৎ আছে। এর মধ্যে ১৯৭৯-৮০ সালের মধ্যে ২২০ টা হিসাব দাখিল করেছেন। ১৯৮১-৮২ সালে করেছে মাত্র ২০০ টা। এর প্রধান কারণ হচ্ছে ওঁরা এই পঞ্চায়েতের টাকা নিয়েই এখানে এসেছেন। এই বিধানসভায় বসে যাঁরা আপত্তি করছিলেন, ১১৫ কোটি টাকা দিয়ে তাঁদের কেনা হয়েছে। সেজন্য মাত্র ২০০ টাকা পঞ্চায়েৎ হিসাব দিতে পেরেছেন। তাহলে দেখা যাচ্ছে টাকা আমরা দিয়েছিলাম পঞ্চায়েৎ খরচ করবে বলে, কিন্তু খরচ করতে পারে নি। আজকে ভাববার আছে, পঞ্চায়েৎ টাকা শুধু খরচ করতে পারে নি তাই নয়, যে পরিমাণে টাকা দেওয়া হয়েছিল তাও দুর্নীতির কবলে পড়েছে। অর্থনীতির সবচেয়ে বড় কথা হচ্ছে সম্পদ সৃষ্টি করা। এই রাজ্য যে পরিমাণে টাকা পাচ্ছে তা দিয়ে তারা সম্পদ সৃষ্টি করতে পারছে না। এনিয়ে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কয়েকবার প্রশ্ন করা হয়েছিল। আপনি জানেন, ১৯৮০-৮১ সালে পৌরসভাকে ২০ কোটি টাকা দেওয়া হয়েছিল, তারমধ্যে

খরচ করা হয়েছিল ফার্নিচার এবং বর্ষপূর্তি উৎসবে। এই উৎসব পালন করার জন্য প্রত্যেকটা এলাকাতে ২০-২৫ হাজার টাকা করে খরচ করেছিল। পাঠকবাবু এখানে নেই, তাঁর এলাকাতে খরচ হয়েছিল ৩০-৪০ হাজার টাকা। টাকা রাজ্যসরকারকে দেওয়া হয়েছিল, কিন্তু খরচ করার মত যদি প্রশাসন ব্যবস্থা বা অনেষ্টি না থাকে, ইনফ্রাষ্ট্রাকচার যদি না থাকে তাহলে শুধু টাকা দিয়ে কি হবে? এই সরকারকে যে টাকা এ পর্যন্ত দেওয়া হয়েছে তা দিয়ে শুধু দূর্নীতিই হয়েছে এবং এটাই হচ্ছে মস্তবড় প্রশ্ন। তাই, মুখ্যমন্ত্রী বাজেট প্লেস করার সময়ে বলছিলেন, পঞ্চায়েতের মূল উৎস থেকে তিনি সম্পদ কিছু সৃষ্টি করতে পারেন নি। তিনি বলতে পারেন নি উদ্বৃত্ত যত টাকা দেওয়া হয়েছিল তার কতখানি খরচ করা হয়েছে। অথচ বাজেট যখন প্লেস করা হয়ে থাকে তখন সর্ট টার্ম এবং লং টার্ম দুটো কাজের মধ্যে টাকার অংক দেওয়া থাকে। কিন্তু মন্ত্রীমহাশয়ের বাজেটে তার কিছুই নেই, সেজন্য তাঁর কোন দুঃখ প্রকাশও নেই। বিশ্বনাথবাবু ভাল করে বলতে পারছিলেন না, কিন্তু তবুও তিনি উল্লেখ করেছেন যে খাদ্যশস্য উৎপাদনের ব্যাপারে এগ্রিকালচার ডিপার্টমেণ্টে টাকা কম করে দেওয়া হয়েছে।

ওঁদেরই দেওয়া ইকনোমিক রিভিউ তার পেজ সেভেনে যে ফিগার দিয়েছেন তার হিসাবানুযায়ী কেন্দ্র বরাদ্দ দেওয়ার পরও আপনাদের কিছু দায়িত্ব আছে। সেই দায়িত্ব আপনারা কি পালন করেছেন এই যে মাইনর ইরিগেশান ১৯৬৯-৭০ সালে ৭০ পার্সেণ্ট ছিল সেটা ১৯৭৯-৮০ সালে দাঁড়িয়েছে ৮০.৩ আর ১৯৮০-৮১ সালে মাইনর ইরিগেশান এবং লিফট ইরিগেশানে হয়েছে ৭৫.৭ পার্সেণ্ট These are the Intrasfructure যাতে করে খাদ্যশস্য উৎপাদন হয়। আপনারা বলছেন যে এই সরকার অতি প্রগতিশীল সরকার। যদি প্রগতিশীল সরকারই হয়ে থাকেন তাহলে উৎপাদন এ কম হচ্ছে কেন কেন্দ্র যে সমীক্ষা দিয়েছে তাতে দেখা গেছে যে লিফট ইরিগেশান ১০.৫ ইনক্রিসড করেছে। বিশ্বনাথবাবু বললেন, এই অবস্থার মধ্যে অতি সুন্দর বাজেট হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি দেশের খাদ্যশস্য উৎপাদন কমে যাচ্ছে। ১৯৮১-৮২ সালে প্রোডাকশান যেখানে ৫৮ কোটি টাকার ছিল এই বছর সেখানে দাঁড়িয়েছে ৩২ কোটি টাকায়। এরমধ্যে সরকারী কর্মচারীদের মাহিনা বাড়ছে ক্রমাগত কিন্তু উৎপাদন বাড়ছে না—গরীব লোকেদের জন্য আপনারা কি করছেন। এগ্রিক্যালচার এবং ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে কতটুকু উন্নতি করতে পেরেছেন? আমাদের অর্থমন্ত্রী কথায় কথায় বলেন যে পশ্চিমবাংলায় অনেক উন্নতি হয়েছে কিন্তু শ্রীজহর সেনগুপ্ত কলিকাতা হাইকোর্টের জজ ছিলেন, তিনি একটি কমিশনের চেয়ারম্যান হয়েছিলেন তার সমীক্ষা

থেকেই আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় প্রোডাকশানের ক্ষেত্রে কতটা উন্নতি করতে পেরেছে। বিদ্যুতের ক্ষেত্রে ব্যাণ্ডেল এবং সাঁওতালডিহির দিকে লক্ষ্য করলে দেখতে পাবেন যে ১৯৮০-৮১ সালে ব্যাণ্ডেলে প্রোডাকশান হয়েছে ৬০ পার্শেন্ট, সাঁওতালডিহিতে উৎপাদন হয়েছে ৩৭ পার্শেন্ট এবং গৌরীপুরেও ৪টি গ্যাস টারবাইন চালু হয়েছে। বাংলাদেশে ৮৬.৮ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হওয়ার কথা কিন্তু জ্যোতি বসুর দক্ষতা বলে ১৯৮০-৮১ সালে ৪২.১ পার্শেন্ট বিদ্যুৎ উৎপান হয়েছে। থ্রু আউট হোল অফ ওয়েষ্ট বেঙ্গল মেনলি এগ্রিকালচারের উপর নির্ভরশীল। আপনারা বারেবারেই বাইরের সঙ্গে তুলনা দেন। আপনারা লক্ষ্য করুন, মহারাষ্ট্র ১৯৮০-৮১ সালে টোটাল উৎপাদন ক্ষমতা ছিল ২,৩৩৩ কিন্তু সেখানে উৎপাদন হয়েছে ৬২.৮ পার্শেন্ট, গুজরাটের ক্ষেত্রে দেখুন সেখানে টোটাল উৎপাদন ক্ষমতা ছিল ১৫৯১.৫ সেখানে উৎপাদন হয়েছে ৫০ পার্শেন্ট। মহারাষ্ট্রে উৎপাদন ক্ষমতা ছিল ১৪৬২.৫ সেখানে উৎপাদন হয়েছে ৫২.৮ পার্শেন্ট কিন্তু সেখানে তুলনামূলকভাবে পশ্চিমবাংলার উৎপাদন হয়েছে ৪২.১ পার্শেন্ট। সুতরাং পশ্চিমবাংলা গুজরাট, মহারাষ্ট্রের সঙ্গে যদি তুলনা করেন তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গ ক্রমশ পিছিয়ে যাচ্ছে। দিনের পর দিন বিদ্যুৎ উৎপাদন কমে যাচ্ছে। ইনডাস্ট্রি এবং এগ্রিক্যালচারে উৎপাদন কম হওয়ার ফলে বেকারের সংখ্যা ক্রমশ বাড়ছে। পশ্চিমবাংলার অর্থনীতি ২টি জিনিষের উপর নির্ভরশীল—১টি হচ্ছে এগ্রিকালচার আরেকটি হচ্ছে ইনডাস্ট্রি—এই দুটি ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে সরকার। শ্যামলবাবু কিছুক্ষণ আগে বক্তৃতা দিলেন। বক্তৃতা দেবার সময়ে তিনি বললেন কি করে পশ্চিমবাংলা এই অবস্থার মধ্যে এত সুন্দর বাজেট প্লেশ করলেন তা আমরা আশ্চর্যান্বিত, অভিভূত। মাইনর ইরিগেশান সরকারী বাজেটে উপেক্ষিত, অপাঙ্‌ক্তেয় হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে পুলিশ প্রসানের ক্ষেত্রে তাঁর দয়া কিন্তু আপরিসীম অব্যাহত রয়েছে। এইখাতে ১৫০ কোটি টাকা গড়ে ধরা হয়েছে যাতে পশ্চিমবঙ্গের রাজনীতিকে চাঙ্গা করে তুলতে পারা যায়।

[ 5-45—5-55 ]

পশ্চিমবাংলায় যে টাকা খরচ করা হচ্ছে তা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে দেড় গুন বেশি এই রাজ্যের পপুলেশান ও এরিয়ার তুলনায়। গোঘাটে যে ঘটনা ঘটেছে তাতে মুখ্যমন্ত্রীর মাথা নীচু হয় না। আপনাদের ডিটেকটিভ ডিপার্টমেন্ট যে রিপোর্ট পেশ করেছেন সেটা তিনি দাখিল করুন। এইভাবে সব ক্ষেত্রেই দেখা যাবে এখানে হতাশা দেখা দিয়েছে। প্রতিদিন ১০টা করে খুন হচ্ছে অথচ পুলিশ খাতে

টাকা বাড়ছে। দেশের লোক খেতে পাচ্ছে না অথচ তাঁরা কৃষি খাতে টাকা কমিয়ে দিয়েছেন। বিদ্যুতের জন্য কলকারখানা বন্ধ হয়ে যাওয়ায় যেখানে ৩৬ লক্ষ রেজিষ্ট্রিকৃত বেকার, আমাদের সময় ছিল ৮ লক্ষ বেকার, সেখানে বিদ্যুৎ কমে যাচ্ছে। তবুও তাঁরা বলছেন ইন্দিরা গান্ধী সব বিষয়ে দায়ী। অথচ তিনি ১৪৫ কোটি টাকা বেশি দিয়েছেন। তিনি সব সময় চেষ্টা করছেন পশ্চিমবঙ্গকে বাঁচাবার জন্য। কিন্তু তা কিভাবে হবে? কারণ এটা নির্ভর করে মন্ত্রীদের দক্ষতা এবং দপ্তরের উপর। শিল্প ক্ষেত্রে এই সরকার কোন ইনফ্রাষ্ট্রাকচার তৈরী করতে পারেন নি। এই সরকার পশ্চিমবাংলার অর্থনীতি যেদিকে নিয়ে যাচ্ছেন তাতে গ্রাম বাংলা শশ্মানে পরিণত হয়ে গেছে। পশ্চিমবাংলার অর্থনীতিকে চাঙ্গা করার জন্য আর. এল. আই, বিদ্যুৎ যদি ঠিকভাবে চালনা করতে পারতেন তাহলে অর্থনীতি চাঙ্গা হতে পারতো। ডাঃ রায়ের সময় যখন পুলিশখাতে বাড়ানো হয়েছিল তখন মুখ্যমন্ত্রী, বিরোধী দলে ছিলেন, আপত্তি করে বলেছিলেন শিক্ষা খাতে বাড়ানো হোল না কেন? অথচ আজ তিনি পুলিশী রাজত্ব চালাবার চেষ্টা করছেন। কিন্তু এই পুলিশের ব্যর্থতা সব ক্ষেত্রে দেখা যাচ্ছে এবং তার ফলেই এখানে গণ ধর্ষন, ডাকাতি এমন পর্যায়ে এসে গেছে যে আমরা আজ শীর্ষ স্থানে আছি। আজ বিধানসভাকে ছোট করা হয়েছে। আপনারা মন্ত্রীসভা গঠন করলেন, দপ্তর ভাগ করতে পারলেন না। নিজেরা খেয়োখেয়ি করলেন, কেউ চার্লি চ্যাপলিনের ফটো নিয়ে চলে গেলেন। এইভাবে মারামারি করে আপনারা আলিমুদ্দিন ষ্ট্রীটে গিয়ে বসে থাকছেন। বিধানসভার অধিবেশন কমিয়ে দিয়ে আপনারা কাঁদা ছোড়াছুড়ি করতে লাগলেন। আবার আমার বাঁ দিকে যাঁরা বসে আছেন তাঁদের ডানা কেটে দেওয়া হয়েছে। এই যে বিধানসভা এতদিন হল না তার জন্য মানুষের যে ক্ষতি হল এজন্য দায়ী কে? সেজন্য বলতে চাই এই পঙ্গু অর্থনীতির মধ্যে দিয়ে যে বাজেট মুখ্যমন্ত্রী রেখেছেন সেটা অতি দুর্ভাগ্যজনক এবং এর ফলে আরও দুর্দশা বাড়বে, চাষী, কৃষক মার খাবে, গরিব আরও গরিব হবে, বড় লোক আরও বড়লোক হবে।

**শ্রীসুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও এটা বাজেটের সঙ্গে সম্পর্কিত নয়, তবুও আপনার কাছে আমরা একটা দাবি করছি যে এ বছর এশিয়ান গেমস হচ্ছে দিল্লীতে, আপনি নিশ্চয়ই সংবাদপত্রে দেখেছেন যে চারিদিকে সমস্ত টিকিট বিতরণ করা হচ্ছে। আমরা লাইন দিতে পারি না, কিন্তু এম. পি.-র দোহাই দিয়ে তাঁরা ২০টা করে টিকিটের কোটা নিচ্ছেন, আমরা কি পাপ করেছি যে আমরা এম. এল. এ-রা ৬টা করে টিকিট পাব না? আমরা লাইন দিতে পারি না, দিল্লীর কোটা পাব না, আমরা যারা খেলাধুলা ভালবাসি আমরা কি অপরাধ করেছি যে আমরা এম এল এ-রা

৬টা করে টিকিট পাব না ? সেজন্য এম এল এ-রা যাতে ৬টা করে টিকিট পায় তার দাবি করছি।

**মিঃ স্পীকার** ঃ আচ্ছা দেখব।

## SIXTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

Mr. Speaker : I beg to present the sixtih report of the Business Advisory Committee. The Committee met to-day in my Chamber and recommended that after the business scheduled for the day i.e., 6th September, 1982, the motion under rule 185 regarding augmentation of water supply in Bhagirathi / Hooghly system. notice given by Shri Nani Bhattacharya, Shri Subrata Mukherjee and others be taken up and one hours time be allotted for this discussion.

Now the Minister for State in-charge of Home (Parliamentary Affairs) department may please move the motion for acceptance.

**শ্রীপতিত পাবন পাঠক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধান সভা কার্য নির্বাহক উপদেষ্টা কমিটির ষষ্ঠ প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

দি মোশান ওয়াজ দেন পুট এণ্ড এগ্রিড টু।

**শ্রীঅনিল মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের নেতা আবদুস সাত্তার সাহেব এই বাজেটকে জন-বিরোধী বাজেট বলেছেন, এটা ঠিক ভূতের মুখে রাম নাম শোনাল। তিনি বাজেটের সমস্ত দিকটা বিশ্লেষণ না করে জনসাধারণের স্বার্থের কথা বিবেচনা না করে জন-বিরোধী বাজেট হিসাবে আখ্যা দিলেন। যেখানে হাজার হাজার প্রাথমিক শিক্ষক বেতন পাচ্ছে, যেখানে গরীব মানুষের বর্গাদারদের স্বার্থ রক্ষা করার ব্যবস্থা হয়েছে সেটা যদি জন-বিরোধী হয়, ক্ষেত মজুরদের স্বার্থ রক্ষা করা যদি জন-বিরোধী হয়, তাহলে ওদের নীতিতে এটা জন-বিরোধী হবে। আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এই বাজেটে টাটা বিড়লার স্বার্থ রক্ষা করার ব্যবস্থা করেননি

এবং সেইজন্য সাত্তার সাহেবের হিসাবে এটা জন-বিরোধী বাজেট। কারণ, জন বলতে সাত্তার সাহেবরা টাটা, বিড়লা, বড় বড় জমিদার, মিল মালিক এদের মনে করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের বন্ধুরা বললেন যে আপনারা শুধু কেন্দ্রের বিরুদ্ধে বলেন, কেন্দ্র আপনাদের কোন অর্থ দিচ্ছে না, ক্ষমতা দিচ্ছে না, নানা কথা-বার্তা আপনারা কেন্দ্রের বিরুদ্ধে বলেন। স্যার, এঁরা এটা অনেকেই জানেন কিন্তু মায়ের ভয়ে বলতে পারছেন না। এঁরা মায়ের পদ লেহন করেন, মায়ের পায়ে চন্দন দেন, মায়ের বিরুদ্ধে এঁদের বলবার ক্ষমতা নেই। মা যদি ছেলেকে খুনও করে দেন, খেতে না দিয়ে যদি মা ছেলেকে শেষ করে দেন তাহলেও এঁরা এমন বশংবদ ছেলে যে এঁরা মায়ের বিরুদ্ধে যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে কয়েকটি নিয়ম রাখতে চাই। এর আগে দু'জন বক্তা মাননীয় সাত্তার সাহেব এবং সত্যরঞ্জন বাপুলি মহাশয় নিশ্চয়ই ভারতবর্ষের সংবিধান পড়েছেন। ভারতবর্ষের সংবিধানে যেখানে স্টেট লিস্ট আছে সেই স্টেট লিস্ট যদি বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন ৪৫ ধারা থেকে ৬৩ ধারা পর্যন্ত যেসব কর আরোপ করার ক্ষমতা রাজ্য সরকারের আছে সেই ক্ষমতাগুলি অত্যন্ত সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতা।

[ 5-55—6-05 P. M. ]

এর মধ্যে থেকেও, এই সীমিত ক্ষমতায় থেকেও, যেমন ধরুন এাক্সেসন, প্রফেসেন্স, এস্টেটস, এমপ্লয়মেন্ট—গ্রাম পঞ্চায়েতের হাতে ট্যাক্স করবার ক্ষমতা দেওয়া-হয়েছে, মিউনিসিপ্যালিটিতে মিউনিসিপ্যাল কমিশন করে তাদের সমস্ত টাকা মকুব করে মিউনিসিপ্যালিটিগুলোকে আরও অধিক ক্ষমতা দেওয়া হয়েছে। আর অন্যদিকে তাকিয়ে দেখুন ওই···মা·· দোর্দণ্ড প্রতাপে রাজ্যের সমস্ত ক্ষমতা গ্রাস করছেন। আপনারা লক্ষ্য করলে দেখবেন ওই "মা" ভারতবর্ষের সমস্ত রাজ্যের ক্ষমতা গ্রাস করছেন এবং একের পর এক কমিশন নিযুক্ত করছেন, একের পর এক স্পেশ্যাল কমিটি নিযুক্ত করছেন এবং রাজ্যের আইনগত ক্ষমতাও ক্রমশঃ গ্রাস করছেন। ওঁরা বলছেন রাজ্য অধিকতর কর আরোপ করছে না। আপনারা জানেন কেন্দ্র মবিলাইজেসন অব রিসোর্সের নির্দেশ দিয়েছেন। আজকে যোজনা কমিশনে বসে, ডেভেলপমেন্ট কাউনসিলে বসে 'মা' বলছেন, ওভারড্রাফট নেওয়া বন্ধ কর নিজেদের রাজ্যে তোমরা মবিলাইজেসন অব রিসোর্স কর। এটা আমরা কি করে করব? মাননীয় সদস্যেরা সংবিধান পড়েছেন কাজেই তাঁরা জানেন সংবিধানের ৪৫ থেকে ৬৩ পর্যন্ত কি রয়েছে ট্যাক্সেসনের জন্য যে সিডিউল আছে তার আগে ৪৪ পর্যন্ত রয়েছে ক্ষমতা অর্থাৎ ডিভিসন অব পাওয়ারের কথা বলা আছে। ৪৫ পর্যন্ত রয়েছে পাওয়ার

এ্যাডমিনিসট্রেসন, স্যালারী এ্যাণ্ড এ্যালাউনসেস অব মেম্বার্স, পাওয়ার এ্যাণ্ড প্রিভিলেজ এটস্টেট্রা কিন্তু ল্যাণ্ড রেভিনিউ যেখান থেকে ট্যাক্সের প্রসঙ্গ রয়েছে সেটা ৪৫ থেকে সুরু করে ৬৩-তে গিয়ে শেষ হয়েছে। তবে এসব সত্বেও আমরা দেখেছি এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে রাজ্য সরকার অর্থ আদায়ের ব্যবস্থা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার বিদেশের কাছ থেকে ঋণ নিয়ে সারা দেশ বিক্রি করছে এবং আমরা দেখেছি প্রায় ১৫ হাজার কোটি টাকা এঁরা ঋণ করেছেন। এঁরা ফ্রান্স, ইটালি, জার্মেনী, রাশিয়া এবং ডেনমার্কের কাছ থেকে ঋণ গ্রহণ করেছেন এবং দেখা যাচ্ছে এক বছরে এরা ৩০৪ কোটি টাকা সুদ দিয়েছেন। এঁরা বৈদেশিক ঋণ গ্রহণ করছেন কিন্তু রাজ্যের ক্ষমতা হচ্ছে আভ্যন্তরিণ বাজার থেকে তাঁরা ঋণ নিতে পারেন। মাননীয় সদস্য বিশ্বনাথবাবু বলেছেন, ১৯৬১ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত বাজার থেকে যে ঋণ সংগ্রহ করা হোত তার শতকরা ৩৭ ভাগ কেন্দ্র নিয়েছিল এবং ৬২ ভাগ রাজ্যের হাতে দিয়েছিল। অর্থাৎ ৩৭.৩ ওঁরা নিয়েছিলেন এবং ৬২.৭ রাজ্যের হাতে ছিল। এটা এক কথায় বলতে গেলে বলা যায় দুই তৃতীয়াংশ রাজ্য পেত এবং এক তৃতীয়াংশ কেন্দ্র পেত। আজকে ১৯৮০-৮১ সালে সেই ঘটনা কি দাঁড়িয়েছে? সেখানে ঋণের পরিমাণ দাঁড়িয়েছে ২০ হাজার কোটি টাকা। আভ্যন্তরীণ ঋণে টাকা উঠবে কিন্তু সেই ঋণে রাজ্যের অধিকার আছে। কিন্তু সেই নীতি পরিবর্তন করে বলা হচ্ছে শতকরা ৭০ ভাগ কেন্দ্র নেবে অর্থাৎ ১৫ হাজার কোটি টাকা আর ৫ হাজার কোটি টাকা রাজ্য নেবে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেছেন ৫০% করা হোক। তাহলে পর আর ওভারড্রাফট নিতে হবে না। কিন্তু তার কথা কে শোনে? যদি ১০ হাজার কোটি টাকা কেন্দ্র এবং রাজ্য যদি ১০ কোটি টাকা পায় তাহলে রাজ্যের অনেক উন্নতি হতে পারে, শিল্পের উন্নতি হতে পারে, বহু বেকারের চাকুরী হতে পারে। আপনারা বলেন জনদরদী। কেন্দ্রকে গিয়ে বলুন যে আভ্যন্তরীন বাজারের ঋণের টাকার ৫০ শতাংশ রাজ্যগুলিকে দিতে হবে। এটা তো জওহরলাল নেহেরু ঠিক করেছিলেন। যদি ৫০ ভাগ রাজ্য পায় তাহলে আর ওভারড্রাফট নিতে হবে না। এদেশে কারখানা প্রতিষ্ঠার ক্ষেত্রে সল্ট লেক ইলেকট্রনিক্স কারখানার ব্যাপারে বলা এখানে এটা হবে না, কারণ এটা বর্ডারে ষ্টেট। যেখানে এ্যাটমিক ওয়ারফোর যুগ এফ-১৬ যেখানে যুদ্ধ করছে সেখানে বর্ডার ষ্টেট বলে সল্টলেকে ইলেকট্রনিকস হবে না? একে বাদ দিতে হবে? পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স ব্যাপারে যে কমিটি নিযুক্ত হয়েছিল সেখানে কেন্দ্রীয় সরকার ১৯৭৩ সালে সেই কমিটি হোল ব্যানার্জি কমিটি এবং তারা রিপোর্ট দিলেন হলদিয়ায় জাহাজ কারখানা করতে হবে। তখন কংগ্রেস সরকার ছিলেন। এবং সেই রিপোর্ট ইন্দিরা কংগ্রেস চেপে দিলেন। ওঁরা মায়ের পদলেহন করলেন। কেন মায়ের কাছে চাইতে পারলেন না যে জাহাজ

কারখানা করতে হবে। দাবী করতে পারলেন না পশ্চিমবাংলার উন্নতির জন্য ? ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এলেন এই পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সের ১৯৭৮ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লেটার অব ইনডেন্ট পেলেন। সেই লেটার অব ইনডেন্ট ফরমুলেট করে পাঠিয়ে দেওয়া হয়েছে। এখনও সম্পূর্ণরূপে এ্যাপ্রুভ্যাল পাওয়া যায় নি। সরকার অপেক্ষায় রয়েছেন এই সিপ রিপেয়ারিং সেন্টারের জন্য। আরও বিপদজনক অবস্থা এইজন্য যে আমরা দেখেছি ৬ ফাইব ইয়ার প্ল্যানের ব্যাপারে ভারতবর্ষে যে অবস্থা চলছে এবং কমিশন যে ব্যবস্থা নিচ্ছে তাতে, না, সমস্ত পরিকল্পনাটা ব্যর্থতায় পর্যবসিত হয়। অর্থনৈতিক অবস্থা আমরা কি দেখছি ? একদিকে কেন্দ্রের ক্ষমতা বাড়ছে আর এক দিকে রাজ্যের ক্ষমতা ক্রমশঃ কমানো হচ্ছে। একদিকে রক্ত শোষণ চলছে আর অন্য দিকে রক্ত জমায়েত হচ্ছে।

এই যে অর্থনৈতিক ভারসাম্য তা সারা ভারতবর্ষের মধ্যে হারিয়ে ফেলেছে, যার জন্য পঞ্চবার্ষিকী পরিকল্পনার যোজনাগুলো রূপায়িত হতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার শুধু তো আমাদের অর্থ দিচ্ছেন না তা নয়, ওভার ড্রাফটও বন্ধ করে দিচ্ছেন এবং অন্য আরও কি করেছেন ? পুঁজি বিনিয়োগ কম করবেন, স্থির করলেন। কারণ সংগ্রহের ক্ষেত্রে ওরা পুঁজি বণ্ড স্কীম চালু করলেন। পুঁজি বণ্ড চালু করে ব্যাঙ্ককে বললেন ব্যাঙ্কের আমানত যেগুলো আছে তাতে কোন ইন্টারেষ্ট দিতে হবে না। তাদের প্রলুব্ধ করে এই সমস্ত লোকদের টাকা নিলেন। কিন্তু আমাদের আপত্তি নেই এ ব্যাপারে। যেসব রাজ্য থেকে যেসব পুঁজি বণ্ড নিয়োগ হচ্ছে সেইগুলো থেকে অর্থ সেইসব রাজ্যগুলোকে দেওয়া হোক। আমরা শুধু পশ্চিমবাংলার কথা বলছি না, আমরা সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলির কথা বলছি। আজকে আমাদের মুখ্যমন্ত্রী যেসব তথ্য ডেভলপমেণ্ট কাউনসিলে দিয়েছেন, যেসব কথা তিনি সেখানে বলেছেন, অন্য রাজ্যগুলো তা সমর্থন করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যেভাবে ফ্রেট ইকোয়্যালাইজেসন হচ্ছে, এটা ওনাদের সময়ে হয়েছে কারণ ওনারা কেন্দ্রীয় সরকারে আছেন—বললেন কি ? রেলের ভাড়ার সমতা। বেশ, রেলের ভাড়ার সমতা করতে হবে, কোথায় হবে ? পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলার কয়লা, পশ্চিমবাংলার ইস্পাত,—সেইগুলো রেলের ভাড়ার সমতার আইনে চলে যাবে কিন্তু তুলো, অয়েলসিড, যেগুলো বাইরে চলে যাবে সেইগুলো কিন্তু ফ্রেট ইকোয়্যালাইজেসনের আওতায় এল না। পশ্চিমবঙ্গ ক্ষতিগ্রস্ত হবে অন্য রাজ্যের থেকে—এই রাজ্যে যেসব জিনিষ আসবে সেখানে ফ্রেট ইকোয়্যালাইজেসন ব্যাপারে ঠিকভাবে হিসেব করলেন না, এইসব কাজ করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গভর্ণমেণ্ট তখন করলেন কি ? আজকে আরও বিপদজনক অবস্থা যে বিপদজনক অবস্থার কথা আমি বিরোধীদলের বন্ধুদের দয়া করে শুনতে বলছি। আজকে স্পেশাল

কমিটি তৈরী হয়েছে। সেই স্পেশাল কমিটি আজকে বিভিন্ন দ্রব্যের উপর বিক্রয় কর তুলে দিয়ে আভ্যন্তরীণ শুল্ক দিতে চলেছে। এই আভ্যন্তরীণ শুল্ক যদি হয়—একেই আমাদের সীমাবদ্ধ ক্ষমতা তার উপর বিভিন্ন জিনিষের উপর থেকে যদি বিক্রয় কর তুলে দেওয়া হয় এবং আভ্যন্তরীণ শুল্ক যদি প্রতিষ্ঠিত হয় তাহলে রাজ্যগুলি অর্থ নৈতিক দিক থেকে একেবারে পঙ্গু হয়ে যাবে। সুতরাং শিল্প বিকাশের পথে আজকে যেভাবে আঞ্চলিক ভারসাম্যহীনতা হচ্ছে ঠিক অনুরূপ ভাবে দেখা যাবে আজকে সমস্ত কেন্দ্রীভূত আর্থিক, প্রশাসনিক এবং আইনগত ক্ষমতা কেন্দ্রের হাতে হাওয়ায় রাজ্যগুলি ক্রমশ ক্ষমতা হারিয়ে ফেলবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এরা মূল্যবৃদ্ধির কথা বললেন, আমি একটা তথ্য দিয়ে বলতে পারি কেন্দ্র আজকে যে মূল্যবৃদ্ধির করেছেন, এমন কি জনতা রাজত্বের কাল থেকেও যে মূল্যবৃদ্ধি হয়েছে যার ফলে সেই মূল্যের পয়েন্ট বেড়ে গেছে। আমরা দেখেছি জনতার আমলে মূল্য পয়েন্ট যেখানে ২০০ ছিল আজকে ওঁরা ক্ষমতায় আসার পরে—নির্বাচনে যা প্রতিশ্রুতি দিয়েছিলেন, ওঁরা সমস্ত জিনিষের দাম কমাবেন—আজকে যেমন শ্যামলবাবু বলেছেন যে সমস্ত জিনিষের দাম ওঁরা বাড়াচ্ছেন এবং দাম বাড়িয়ে বাড়িয়ে আগে ২০০ পয়েন্ট যেখানে ছিল সেটা ২৮৯-এ এসে দাঁড়িয়েছে, ইন্দিরা গান্ধী ১৯৮০ সালে ক্ষমতায় আসার পর, এই গত ২ বছরের মধ্যে। আজকে ৮৯ পয়েন্ট বেড়ে গেছে ইকনমিকসের দিক দিয়ে। শুধু এখানেই নয় এটা সারা ভারতবর্ষেই হয়েছে। ওনারা চালের দামের কথা বলছেন। কিন্তু পশ্চিমবাংলার অবস্থাটা তো দেখেন নি। পশ্চিমবাংলায় আজকে বন্যা, খরা, দেশে অজন্মা তার উপর আছে প্রোডাকসন। ওনারা কতকগুলো অসত্য তথ্য এখানে দিলেন এবং বললেন যে এখানে কোন উৎপাদন বৃদ্ধি হয়নি। ওনারা ইকনমিক রিভিউটা পুরোটা হাউসের সামনে পেশ করলেন না। দু-একটা তথ্য আমি দিচ্ছি, এই রাজ্যে বামফ্রন্ট সরকারের সময়—১৯৭৬-৭৭ সালে ওঁদের রাজত্বের সময় মাইনর ইরিগেশন পোটেনশিয়াল পশ্চিমবাংলায় কত ছিল? থাউজেনডের হিসাবে আমি বলছি ৭০০ থাউজেনড হেক্টার। আর আমাদের রাজত্বে ১৯৮০-৮১ সালে সেটা বেড়ে গিয়ে দাঁড়াল ৭৫ হাজার ৭শো থাউজেনড হেক্টার।

[ 6-05—6-15 P. M. ]

এগ্রিকালচারাল প্রোডাকসানের ক্ষেত্রে কেন্দ্রের সঙ্গে যদি পশ্চিমবাংলার তুলনামূলক বিচার করা যায় ১৯৭৬/৭৭ সালে ওঁদের রাজত্বের সময় এখানে কৃষিক্ষেত্রে উৎপাদন ছিল ১১৬.৩ আর ১৯৮০/৮১ সালে সেটা বেড়ে হয়েছে ১৩৫.৫ এবং সর্বভারতীয় ক্ষেত্রে সেটা ছিল ১৩২.০। ম্যানুফ্যাকচারিং ইনডাসট্রিজ পশ্চিমবাংলায়

১৯৭৫ সালে ওঁদের সময় ছিল ১০২'৭ আর আমাদের সময় ১৯৮০ সালে হয়েছে ১১৯'৮। শিল্প ক্ষেত্রে বিরাট উন্নতি হয়েছে। কেন্দ্রের এত অবজ্ঞা, অবহেলা এবং কঠোর আথিক নিয়ন্ত্রণ সত্ত্বেও ১৯৭৬ সালে যেটা ছিল ১০'৩, ১৯৮০ সালে সেটা হয়েছে ১১'৭। কটন ইয়ান এ্যাণ্ড ক্লথের ক্ষেত্রে পশ্চিমবাংলাতে আমরা দেখছি—ইয়ার্ণ ছিল ১৯৭৬ সালে ৪২৯'০ লক্ষ কে. জি. আর ১৯৮০ সালে সেটা হয়েছে ৪৮২'৪ লক্ষ কে. জি. ক্লথ—১৯৭৪ সালে ১২৯৭'৩ লক্ষ মিটার আর ১৯৮০ সালে হয়েছে ১৩৮৬'০৬ লক্ষ মিটার। সুতরাং স্যার, এইসব দিক থেকে বিচার করলে দেখা যাবে বামফ্রন্ট সরকারের সময় ব্যাপক উন্নতি হয়েছে। এই কারনে স্যার, আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অত্যন্ত বিনয়ের সঙ্গে সীমিত ক্ষমতার মধ্যে যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যদের শ্রীমতী ইন্দিরা গান্ধী নাম শুনলেই এ্যালার্জি হয়। আমরা বাংলাদেশের মানুষের ভোটে নির্বাচিত হয়ে এখানে এসেছি। আজ আমাদের এই পশ্চিমবাংলায় যখন খরা চলছে, কলকারখানা প্রতিষ্ঠিত হচ্ছে না, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ লোক বেকার তখন সকলকে বলব, আসুন, শ্রীমতী ইন্দিরা গান্ধীর অনিচ্ছুক হাতের বিরুদ্ধে আমরা আন্দোলন করি। আমরা সকলেই যখন পশ্চিমবাংলার মানুষের ভোটে নির্বাচিত তখন আমি ওঁদের সকলকে বলব আসুন, আমরা পশ্চিমবাংলার জন্য কিছু করি। তবে এর সঙ্গে সঙ্গে একথাও বলব, তা না করে কংগ্রেসের নামে যারা উৎশৃঙ্খলা করছে, পশ্চিমবাংলার বেকারত্ব দূরিকরণের জন্য যারা কেন্দ্রের বিরুদ্ধে চাপ সৃষ্টি করছে না দেশের মানুষ তাদের কিন্তু ক্ষমা করবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় খুব সামান্য কর আরোপ করেছেন--মাত্র ২৫ কোটি টাকার কর আরোপ করেছেন। তিনি কম কর আরোপ করেছেন তার কারণ, তিনি জানেন, কর আরোপ করলেই গরিবদের গায়ে তার ছোঁয়া লাগে। স্যার, এই করের ব্যাপারে আমি বলব, কর বসানো এবং আয় করা এই দু'টির মধ্যে কিন্তু সামঞ্জস্য নেই। আমাদের বাজেটের অর্ধেক অর্থ সরকারী কর্মচারী এবং শিক্ষকদের বেতন দিতে চলে যায়, কিন্তু তা সত্ত্বেও তাদের কর্মক্ষমতা বা কর আদায়ের ক্ষমতা বৃদ্ধি পাচ্ছে না। সেখানে আয় করার ক্ষেত্রে অনেক বাধা দেখা যাচ্ছে। স্যার, এই প্রসঙ্গে একটি ঘটনার কথা বলি। সেদিন ফরাক্কা থেকে আসছিলাম ষ্টেট বাসে করে। যেখানে ভাড়া ৮০ পয়সা সেখানে দেখলাম কনডাক্টর ৫ টাকা করে নিয়ে টিকিট না দিয়ে ৮ জন লোককে নিয়ে এলেন। আয়ের ক্ষেত্রে এই যে সমস্তবাধা এগুলিকে কিন্তু অপসারিত

করতে হবে। স্যার, আমার মনে হয় মোটর ভেহিকেলসের অধিকাংশ কর্মচারীরই একটি করে স্কুটার আছে। সরকারী কর্মচারী এবং শিক্ষকদের বাজেটের অর্ধেক টাকা দেওয়া হচ্ছে অথচ সেই অনুযায়ী যে সমস্ত কর আরোপ করা আছে সেগুলি আদায় হচ্ছে না। তারপর আরো যেটা বলতে চাই সেটা হচ্ছে ব্যয় সঙ্কোচ করতে হবে।

[ 6-15—6-25 P. M. ]

আমি মনে করি ব্যয় না কমালে আমাদের চলবে না। আমাদের স্বাস্থ্য বিভাগ আছে, মহকুমা স্বাস্থ্য বিভাগ আছে, জেলা হাসপাতাল আছে। আমরা দেখেছি একটা প্রাইমারী হেল্‌থ সেণ্টার থেকে একজন রোগীকে যদি মহকুমা হাসপাতালে নিয়ে যেতে হয়, তাহলে এই ৭ মাইলের জন্য তাকে ৪২ টাকা পেট্রল খরচ দিতে হয়। দুঃখের সঙ্গে বলছি এই পেট্রল খরচ দিতে না পারার জন্য একজন রোগী মারা গিয়েছেন। অপরপক্ষে দেখুন সরকারী অফিসাররা মফঃস্বল থেকে শহরে আসার সময় প্রচুর সরকারী তেল পোড়ায়। পয়সার অভাবে রোগী হাসপাতালে ভর্তি হতে পারে না অথচ সরকারী অফিসাররা নানাভাবে অর্থের অপচয় করছেন। তাঁরা ট্রেনে, বাস-এ চড়েন না, সরকারী জিপে চড়ে ঘুরে বেড়ান এবং এইভাবে প্রচুর অর্থ সরকারের ব্যয় হচ্ছে। তারপর এম সি পি-তে এক একটা সেণ্টারে ২০০ জন করে বেনিফিসিয়ারী আছে। কিন্তু প্রোজেক্ট অফিসাররা বলছেন ছেলেদের ওজন করে দেখা গেছে তাদের ওজন বাড়েনি। এই যে ভিটামিন, নেস্‌টোমেণ্ট প্রভৃতি খেয়েও তাদের ওজন বাড়েনি তার কারণ হচ্ছে মূল খাদ্য গ্রামে নেই। এখানে আজ ৪ টাকা দামে চাল বিক্রি হচ্ছে আর ইন্দিরা গান্ধী পায়রার খাবারের মত ২৪ কোটি টাকা ছড়িয়ে দিলেন। স্যার, আমরা ছবিতে দেখলাম মৎস্যমন্ত্রী ১২ টাকা দরে মাছ দিচ্ছেন এবং আমাদের পূর্তমন্ত্রী সেই মাছ মানুষের হাতে তুলে দিচ্ছেন। আমার মনে হয় কোলকাতার মানুষদের মাছ না খাওয়ালে মন্ত্রীরা বিব্রত বোধ করেন। কোলকাতায় তাঁরা সস্তা দরে মাছ দেবার ব্যবস্থা করছেন, কিন্তু গ্রামে গিয়ে দেখুন ১০/১২ টাকা দামেও মাছ পাওয়া যায় না। কিন্তু তাদের জন্য কোন মন্ত্রী নেই, কোন ব্যবস্থাও নেই। আমি জানি গ্রামের মানুষ মাছ খাওয়ার কথা ভাবতেও পারে না। তারা মাছের বদলে গুগলি, শামুক প্রভৃতি খেয়ে বেঁচে থাকে। তারপর ওঁরা বললেন পঞ্চায়েত চুরি করে, পঞ্চায়েতের প্রধান চোর। কিন্তু আমি জানি কংগ্রেস ( আই ) দলের একজন প্রধান ১ লক্ষ ৫০ হাজার টাকার হিসেব মেলাতে পারেনি বলে তাকে দড়ি দিয়ে বেঁধে রাস্তায় ঘোরান হয়েছে। এখনকার পঞ্চায়েত প্রধানরা কাজ করছেন, গ্রামের নানা সমস্যা দেখছেন, কিন্তু আপনাদের সময় দেখেছি তাঁরা একটি মাছিও মারেননি। হয়ত

সকলে সম্পূর্ণ সৎ নয়। কিন্তু আমি বলছি আমাদের অন্যান্য ক্ষেত্রে কি হচ্ছে, না হচ্ছে সেটাও একটু আমাদের দেখতে হবে। আমাদের পূর্তমন্ত্রীর বিভাগে ১ কিলো মিটার রাস্তা করতে ৪ লক্ষ টাকা লাগে এবং এক বছরে পরে দেখা যায় সে রাস্তার পাথর পর্যন্ত উঠে চলে গেছে। আজকে পঞ্চায়েতের চুরির সঙ্গে সঙ্গে এসব কথাও বলতে হবে। এক বছরে পাথর উঠে যাচ্ছে, কৈফিয়ৎ হিসাবে বলা হচ্ছে রোলারের ওজন কম, ট্রাকের ওজন বেশী। আজকে বিজ্ঞানের যুগে ১৩-তলা বাড়ি এক জায়গা থেকে অন্য জায়গায় তুলে নিয়ে যাচ্ছে, আর পাথর উঠে যাবে, এতে আশ্চর্য্য হবার কি আছে। এই তো হচ্ছে অবস্থা। তাই আমি এসব দিকেও পূর্তমন্ত্রীকে একটু নজর দেবার জন্য অনুরোধ করছি। আজকে আমাদের যেমন আয় বাড়াবার চেষ্টা করতে হবে তেমন ব্যয় সংকোচন করতে হবে। আজকে সব চেয়ে বড় কথা হচ্ছে পাড়াগাঁয়ের দিকে আমাদের বেশী করে নজর দিতে হবে। কোটি কোটি মানুষ পশ্চিম বাংলার পাড়াগাঁয়ে বাস করছে, তাদের কথা বেশী করে চিন্তা করতে হবে। আজ তাদের মুখে অন্ন নেই, পরনে বস্ত্র নেই। সাম্প্রতিক খরায় তাদের যে ক্ষতি হয়েছে তা শুধু ঐ সাড়ে তিন শত কোটি টাকার ফসল নষ্টের মধ্যেই সীমাবদ্ধ নয়—এখানে যে বলা হচ্ছে ৩ লক্ষ টন ফসল উৎপাদন হবে না, এটা তো সামগ্রিক কথা—এর পরেও যেখানে চাষীরা ধান বুনতে পারল না বা লেটে বুনলো তাদের উৎপাদনও অনেক কম হবে, ফলে এই সমস্ত চাষীরা আগামী বছর কি খাবে? এ ক্ষেত্রে ইন্দিরা গান্ধীর ঐ ২৪ কোটি টাকার ক্ষয়রাতি সাহায্য পায়রাকে খেতে দেওয়ার মত ব্যাপার হচ্ছে। এ দিয়ে কিছুই হবে না। তাই আজকে আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের বলছি যে, আপনারাও পশ্চিমবাংলার মানুষের দ্বারাই নির্বাচিত হয়ে এখানে এসেছেন, সুতরাং আপনারাও পশ্চিমবাংলার মানুষদের কথা একটু চিন্তা করুন। আজকে ইন্দিরা গান্ধী পশ্চিমবাংলাকে বঞ্চিত করার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকারের টাকা ইন্দিরা গান্ধীর টাকা নয়। তাঁরা আমাদের রাজ্য থেকে যে টাকা নিয়ে যাচ্ছেন সেই টাকারই ভাগ আমরা চাইছি, কিন্তু তাঁরা আমাদের তা দিচ্ছেন না। এর ফলে আমাদের রাজ্যের কোটি কোটি মানুষ না খেয়ে মরছে। আপনারা পশ্চিমবাংলার মানুষদের দ্বারা নির্বাচিত হয়ে এসেছেন, সুতরাং সেই মানুষদের প্রতি আপনাদের যে দায়িত্ব আছে সে দায়িত্ব আপনারা একটু পালন করুন। আপনারা আপনাদের দায়িত্ব পালন না করে শুধুই যদি ইন্দিরা গান্ধীর হাতকে শক্তিশালী করেন, তাহলে আপনারা পশ্চিমবাংলার মানুষের প্রতি বিশ্বাস-ঘাতকতা করবেন। স্পীকার স্যার, এ সম্পর্কে আমার একটা গল্প মনে পড়ে যাচ্ছে, একটা বড় বাড়ির সামনে একটা ভিখারী ভিক্ষা করতে গিয়ে কেবল যেই হরিবোল বলেছে, সঙ্গে সঙ্গে বাড়ির এ্যালসেসিয়ান কুকুরটা তার ঘাড়ের ওপর দু'পা তুলে

দিয়েছে, তখন সেই ভিখারী বলছে, মা-ঠাকরূণ, ভিক্ষা চাই না কুকুর বাঁধুন। সেরকম আমরাও বলছি, আমাদের আর বেশী টাকা চাই না মা চামুণ্ডা, ঐ ২৪ কোটি টাকাই দিন, কিন্তু এখানে আপনার ছেলেগুলিকে একটু বাঁধুন, একটু সুশিক্ষা দিন। আপনারা এখানে সমালোচনা করুন, নিশ্চয়ই তা করবেন, কিন্তু তাই বলে আজে-বাজে কথা বলবেন না। আপনারা যাই বলুন না কেন পশ্চিমবাংলার মানুষদের দিকে তাকিয়ে কথা বলুন, তা যদি না বলেন তাহলে তাদের প্রতি বিশ্বাসঘাতকতা করবেন। পশ্চিম-বাংলার সব মানুষ বামফ্রন্টকে ভোট দেয়নি। পশ্চিমবাংলার অর্ধেকের কিছু কম মানুষ কংগ্রেসকে ভোট দিয়েছে, তাদের দিকে আপনারা তাকাবেন না। তাদের প্রতি বিশ্বাসঘাতকতা করবেন? আসুন পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা এক সাথে আন্দোলন করি। ফারাক্কার জল বাড়াবার জন্য আজকে যেরকম আমরা এক সাথে আন্দোলন করছি, সেভাবে পশ্চিমবাংলার মানুষকে বাঁচাবার জন্য ইন্দিরা গান্ধীকে দায় দায়িত্ব বহণ করতে হবে এবং তার জন্য আমাদের এক সাথে আন্দোলন করতে হবে। এখানকার কুটির শিল্পকে, কল-কারখানাকে বাঁচিয়ে তুলতে হবে, হাজার হাজার বেকারের জন্য চাকরীর সংস্থান করতে হবে। আজকে আপনাদের এবং আমাদের ঘরের ছেলেরা চাকরী পাচ্ছে না, স্কুল ফাইনাল পাশ করে কোনও রকম কাজ পাচ্ছে না, তাদের জন্য আজকে আমাদের এক সাথে কেন্দ্রের বিরুদ্ধে অভিযান শুরু করতে হবে। কেন্দ্র আমাদের ঘর থেকে যে ট্যাক্স নিয়ে যাচ্ছে, সেই ট্যাক্সের ন্যায্য অংশ আমরা নিয়ে এসে আমাদের রাজ্যকে বাঁচাব, সুতরাং আপনারাও আমাদের সঙ্গে এ ব্যাপারে এগিয়ে আসুন। এই কটি কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

ডাঃ মানস ভুঁইঞা : মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বিধানসভার অধিবেশনে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী -বিগত দিনের পশ্চিমবঙ্গের বিরোধী দলের উজ্জ্বল নেতা আজকে মুখ্যমন্ত্রী—যে বাজেট পেশ করেছেন নীতি-গত দিক থেকে, রাজনৈতিক দিক থেকে এবং অর্থনৈতিক মূল্যায়নের দিক থেকে আমি এর তীব্র বিরোধিতা করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের কাছে আমি অনুরোধ জানাচ্ছি যে, আমি এই বিধানসভায় নতুন নির্বাচিত হয়ে এসেছি এবং আমার মত নতুন সদস্য সরকারী পক্ষেও অনেকে আছেন, সুতরাং আমি তাঁদের কাছে আবেদন জানাচ্ছি যে, তাঁরা আমাকে এই বিধানসভার মধ্যের নর্মস, সিস্টেম এ্যাণ্ড ডেকোরাম শেখার সুযোগ দিন।

[ 6-25—6-35 P. M. ]

কার্য্য-পদ্ধতির মধ্যে যদি কোন ভুল থাকে তাহলে গঠনমুলক সমালোচনার মধ্যে শুধরে নেওয়ার সুযোগ দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলতে চাই অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তা সম্পূর্ণরূপে ডিসট্রিবিউটিভ বাজেট, ইট ইজ নট এ্যট অল প্রডাকটিভ বাজেট। এই কথা অজ্ঞাতসারে বিশ্বনাথবাবুর মুখ থেকে বেরিয়ে এসেছে, অজ্ঞাতসারে সত্যবাবুর মুখ থেকে বেরিয়ে এসেছে। শ্যামলবাবু রবীন্দ্রনাথের সোনার বাংলা কবিতা দিয়ে আরম্ভ করে জীবনানন্দের কবিতা দিয়ে শেষ করে ছন্দ দিয়ে যতই বাজেটকে সমর্থন করুন না কেন এবং কনট্রাডিকটরি ষ্টেটমেন্ট-ষ্টেট ভারসাস সেণ্টার-কতকগুলি ষ্টাটিসটিক্যাল ভিউ দিয়ে বিধানসভার সদস্যদের যতই মাতিয়ে রাখার চেষ্টা করুন না কেন আসল কথা সত্যবাবুর মুখ দিয়ে বেরিয়ে গেছে, বিশ্বনাথবাবু অজ্ঞাতসারে বলে দিয়েছেন। মাননীয় সদস্য শ্রীসত্যবাবু একজন প্রবীন সদস্য তার কথার মধ্যে ঝাঁঝ না থাকলেও, শ্যামলবাবুর মতন ছন্দ না থাকলেও তিনি গ্রাম বাংলার আসল দরিদ্র মানুষগুলির কথা বলে গেছেন। কোটি কোটি টাকা আপনারা সরকারী কর্মচারীদের ক্ষেত্রে ব্যয় করছেন উৎপাদনকে নষ্ট করে গঠনমূলক কাজ থেকে টাকা সরিয়ে নিয়ে। সেটা যদি —সত্যবাবুর কথায় বলি গ্রামবাংলায় খরচ হতো তাহলে অনেক উপকার হতো। আপনারা গাড়ী চালানোর খরচ এবং সরকারী অফিসে খরচ কমাবার যদি চেষ্টা করতেন তাহলে ১ কোটি ৪ লক্ষ টাকার মতন ঘাটতি কমানো যেত। একথা আমি কখনই বলবো না, অর্থনীতির অবস্থা আগে ভাল ছিল এখন তার তুলনায় ভাল হয়ে গেছে। কিন্তু আমি এই কথা নিশ্চয়ই বলবো, সমালোচনা নিশ্চয়ই করবো, আমি যুবক, পশ্চিমবাংলার একজন নাগরিক, আমি ভারতবর্ষের নাগরিক এবং জাতীয়তাবাদে বিশ্বাস করি বিশেষ করে দেশকে আমি ভালবাসি, আমি নির্বাচিত হয়ে এসেছি, নিশ্চয়ই সেখানকার সাধারণ মানুষ আশীর্বাদ করেছে, ভাল বেসেছে তাই নির্বাচনে জিতে এসেছি। শ্যামলবাবু যে কথা বললেন যে তিনিই শুধু নির্বাচনে জিতে এসেছেন সাধারণ জনগণের রায় নিয়ে সাধারণ মানুষ তাদের পক্ষেই আছে একথা ঠিক নয়, আমরাও জনগনের রায় নিয়ে এসেছি হয়তো পারসেণ্টেজ কম পেয়েছি। বাজেট যে ভাবে প্লেসড হয়েছে তাতে করে আপনারা গ্রাম বাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করবেন, কৃষি ক্ষেত্রে উন্নতি ঘটাবেন, ছোট ছোট কুটির শিল্প গড়ে তুলবেন এবং শিক্ষাখাতে ব্যয় বাড়িয়ে মানুষের শিক্ষা-দীক্ষাকে এগিয়ে নিয়ে যাবেন। কিন্তু আমি একটি পয়েণ্টেই ডিসকাসান করবো—আমার অতখানি ইকোনমিক পারভিউ নেই, তবুও বলছি, অদ্ভুত ব্যাপার লক্ষ্য করলাম, কৃষিকার্যে প্রয়োজনীয় যন্ত্রপাতি যার উপর ট্যাক্স ১ পারসেণ্টও ছিল না, সেটার উপর

৮ পারসেণ্ট ট্যাক্স চাপিয়ে দেওয়া হয়েছে। এতে করে কি টাটা, বিড়লার বিরুদ্ধে লড়াই করা হচ্ছে না সাধারণ মধ্যবিত্ত, প্রান্তিক ক্ষুদ্রচাষী, যারা আজকের বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করছে, যারা বৈজ্ঞানিক এগ্রিকালচার সিসটেম এ্যাডপ করে বেশী ধান উৎপাদন করার চেষ্টা করছে, বছরে ২ বার ফসল ফলানোর চেষ্টা করছে।

মাননীয় স্পীকার স্যার, এই চাষের যন্ত্রপাতির উপর তিনি ৮ পারসেণ্ট ট্যাক্স বসিয়ে দিয়েছেন, এদিকে তিনি কান্না গায়ছেন যে ৫৩ লক্ষ টন খাদ্য সর্টেজ হবে। শুধু মাত্র কি ড্রট, শুধু মাত্র কি বন্যা, শুধুমাত্র কি বিদ্যুতের অভাব ? আমার মনে হয় একটা কথা আরও সংশোধন করা দরকার, সেটা হচ্ছে রাজনৈতিক হত্যা, রাজনৈতিক চক্রান্ত লুঠপাট এইসবের জন্য গ্রামাঞ্চলের আগুন জ্বলছে। আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি স্যার, আমার মেদিনীপুর জেলায় সবং থানা আমার এলাকা। সেখানে ২০০ একর জমি অনাবাদী পড়ে আছে, সেই সব জমির মালিক যাঁরা তাঁরা কেউ ৬০ বিঘা জমির মালিক নন, তাঁরা ১০ বিঘা, ৪ বিঘা, ৩ বিঘার মালিক, ক্ষুদ্র জমির মালিক। তাঁরা শুধুমাত্র কৃষক সভার দাসত্ব স্বীকার করতে পারেন নি বলে তাঁদের বয়কট করে রাখা হয়েছে। আজকে এই খরায় সরকার প্রচেষ্টা নেওয়া সত্ত্বেও, কৃষিমন্ত্রী মিনিকীট বিক্রয় করা সত্ত্বেও আজকে তাঁরা লাঙল নিয়ে চাষ করতে যেতে পারছেন না। ঐ ৫৩ লক্ষ টন খাদ্যশস্যের সঙ্গে ঐ ২০০ একর জমি ঘাটতির কোঠায় যোগ হয়ে যাবে। সমালোচনা নিশ্চয় হবে, সমালোচনা গঠনমূলক হোক, আজকে যদি আপনারা বলেন যে জ্যোতিবাবু সোনায় সোহাগা, তিনি যা করবেন তাই ভাল তাঁর কোন খুঁত নেই, তাঁর বাজেটের মধ্যে ভুল নেই, আমার মনে হয় সেটা ভুল বলা হবে। সংসদীয় গণতন্ত্রে পাশাপাশি যখন আমরা বক্তব্য রাখছি এবং সমালোচনা করছি সেখানে কোন গঠনমূলক সমালোচনা করার সুযোগ সুবিধা থাকতে পারে না সেটা আমি এখানে জানাচ্ছি। এখানে একটা জিনিষ লক্ষ্য করলাম, কাল সরকারপক্ষের সদস্য শ্যামল বাবু শরীর আন্দোলিত করে দুনিয়ার মজদুর এক হও বলে স্লোগান দিলেন অথচ, কৃষিক্ষেত্রে যেখানে এক পারসেণ্ট ট্যাক্স ছিল না জ্যোতিবাবু সেখানে ৮ পারসেণ্ট ট্যাক্স বসিয়ে দিলেন। অদ্ভুত ব্যাপার মদের ব্যাপারে কিছু কিছু জায়গায় বেড়েছে কেন, কিছু কিছু জায়গায় কেন ? কেন মদের ব্যাপারে সব থেকে বেশী টাক্স বসান হবে না ? তার কারণ কায়েমী-স্বার্থ এবং ঐ যে ক্লাশ-সোফিসটিকেটেড ক্লাশ, তাদের কনট্রাডিকট করা যায় না। সেজন্য আজকে মদের উপর কিছু কিছু জায়গায় ট্যাক্স বসান হবে। শ্যামলবাবু তো শরীর আন্দোলিত করে বললেন টাটা বিড়লার দালালী করার কথা। দুদিন আগে সংবাদপত্রে দেখছি এখনকার কংগ্রেসের যুব সংগঠন আন্দোলন করছে তাদের বিরুদ্ধে, অপরদিকে কনটিনেনটাল হোটেল, ফাইভ ষ্টার হোটেলের মালিক টাটার কাছে জলের দরে কলকাতার বিখ্যাত জায়গা

চিড়িয়াখানার পাশের জমি লীজ দেওয়া হয়েছে, যে জমিটার দ্বারা সরকারের বহু টাকা আয় হতে পারত। কারা টাটা, বিড়লার দালালী করছে! আমি জানতে চাই। শ্যামলবাবু রবীন্দ্রনাথের ছন্দ আওড়াচ্ছেন, তাঁরা রবীন্দ্রনাথকে তো শিকেয় তুলে রেখেছেন, কবরে পাঠিয়েছেন। কিশলয় তুলে দিয়েছেন—প্রাথমিক শিক্ষা শেষ করে দিয়েছেন। রবীন্দ্রনাথকে বুর্জোয়া বলে চিহ্নিত করে দিয়েছেন। রবীন্দ্রনাথ বলেছিলেন যে, কুমোর পাড়ার গোরুর গাড়ী, বোঝাই করা কলসী হাঁড়ী, তিনি কুমোরকে কুমোর বলেছিলেন তাই তিনি বুর্জোয়া হয়ে গেলেন। কি অদ্ভুত কনট্রাডিকসন! ওঁরা গণতান্ত্রিকতায় বিশ্বাস করেন না, এঁদের চরিত্র হচ্ছে গণতান্ত্রিক পদ্ধতির সব সুবিধাগুলি নেবেন, আবার গণতন্ত্রকে হত্যা করবেন। তা না হলে এঁদের ঠাকুর্দা ব্রেজনেভ, ওঁরা ইন্দিরা গান্ধীকে মা চামুণ্ডা বলেছেন রাক্ষসী বলেছেন, আবার জগৎজননী বলছেন কিন্তু কমিউনিষ্ট মুখ্যমন্ত্রীর ঠাকুর্দা ব্রেজনেভ তাঁকে সেলাম জানিয়েছেন। বিধানসভায় মিথ্যা ষ্টেটমেনট দেওয়া হয়েছে। শ্রীমতী গান্ধী ভারতবর্ষকে ঠিক পথে চালিত করছেন। জনতার আমলের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করছেন। জ্যোতিবাবু, সি. পি. এম. বামফ্রন্টের শরিকদল, ওঁদের লজ্জায় মাথা হেঁট হওয়া উচিত যে মোরারজী দেশাইয়ের মত একজন পঙ্গু ক্লীবকে ওঁরা প্রধান মন্ত্রী করেছিলেন।

[ 6-35—6-45 P. M. ]

আজকে বিশ্বনাথবাবুর প্রতি আমার অত্যন্ত করুণা হয়, আজকে সি. পি. আই দলকে দেখে আমার অত্যন্ত করুণা হয়। বিগত দিনে এই দলকে যখন দেখেছি ইন্দিরা গান্ধীর গুনগান গাইতে, এই দলকে যখন বলতে শুনেছি যে ইন্দিরা গান্ধীর অর্থনীতি সবচেয়ে বড় সঠিক এবং এদের কৌশল প্রত্যেক সময় স্টাণ্ডিং স্টেবেল পলিটিক্যাল পার্টি পরিচালিত গভর্নমেন্ট তৈরী করবে। তার সঙ্গে লেজুড় হয়ে বেঁচে ছিল এত দিন। কিন্তু আজকে বিশ্বনাথবাবুর সেই মতবাদ দূরে সরে গেছে। তাই দেখে আমার করুণা হয়েছে। তবে তিনি অকপটে স্বীকার করেছেন পশ্চিমবাংলার ২০টি আণ্ডারটেকিং যে গর্ভমেন্ট কনসার্ন আছে তার মধ্যে ১৮টি সংস্থা আজকে গভর্নমেন্ট কোটি কোটি টাকা লস খাচ্ছে। কি স্টেট ট্রান্সপোর্ট, কি ডি. পি. এল, দুগ্ধ সরবরাহ সব জায়গায় লস খাচ্ছে। এক্সেপ্ট গ্রেট ইষ্টার্ন হোটেল এবং আর একটা হচ্ছে কি সংস্থা যেটায় নাম এখন আমার জানা নেই, সেখানে লাভ হচ্ছে। এই গ্রেট ইষ্টার্ন হোটেল, যেখানে কুরুচিপূর্ণ নাচ মেয়েদের দিয়ে নাচিয়ে, লাল আলো জ্বালিয়ে, মদ খাইয়ে এই সংস্থা লাভ করছে। একমাত্র গ্রেট ইষ্টার্ন হোটেলে ওরা লাভ করেছে,

আর সব জায়গায় ওরা কোটি কোটি টাকা লস করছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে শিক্ষার ব্যাপারে উল্লেখ করছি। শিক্ষা খাতে বিরাট পরিমাণ অংক ধরা হয়েছে। কিন্তু সেই সঙ্গে আমরা কি দেখছি। দু-মুখী শিক্ষা ব্যবস্থা চালু করা হয়েছে। গরীব লোকের ছেলেরা বাংলা শিখবে, ইংরাজী শিখবে না। গরীব লোকের ছেলেরা প্রাইমারী স্কুলে পড়তে যাবে, যার কোন ঠিকানা নেই, কখনও বট গাছের তলায়, অনেক সময়ে ভাঙ্গা ঘরে, গোয়াল ঘরে, অনেক সময় সি. পি. এম এর পার্টি অফিসে, পঞ্চায়েত অফিসে। আজকে হাজার হাজার প্রাইমারী শিক্ষককে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। তাদের বাধ্য করা হয়েছে পার্টি অফিসে হোল টাইমার হিসাবে কাজ করার জন্য। যদি কেউ হোল টাইমার হিসাবে কাজ করতে না চায় তাকে বরখাস্ত করে তার উপর নির্মম অত্যাচার করে তাকে নিশ্চিহ্ন করা হচ্ছে। এই কি শিক্ষা নীতি? এখানে অনেক সদস্য আছেন যাঁরা শিক্ষক, তাঁদের এটা জানা উচিত। বছরে একটা পরীক্ষা হত—সেণ্ট্রাল পরীক্ষা—ওঁরা সেটা তুলে দিয়েছেন। এই শিক্ষকদের বেতন বৃদ্ধি করার রাজনৈতিক স্বার্থকতা হচ্ছে তাঁদের পার্টির হোল টাইমার হিসাবে ব্যবহার করা। আজকে সেইজন্য আরও বেশী সংখ্যক হোল টাইমার শিক্ষক নিয়োগ করতে চায়। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি, ভারতবর্ষের শিক্ষা দীক্ষা, সংস্কৃতিকে শেষ করতে দেবেন না। রবীন্দ্রনাথের শ্লোগান মুখে বলবেন আর রাইটার্স বিল্ডিংসের শিক্ষা দপ্তর থেকে রবীন্দ্রনাথকে কাঁচি দিয়ে কাটবেন এটা চলতে পারে না এ কখনও হতে পারে না। রবীন্দ্রনাথের জন্য অশ্রু বিসর্জন করবেন আর কিশলয় তুলে দেবেন —এটা চলতে পারে না। তাই আপনাদের কাছে আমার অনুরোধ এই দুমুখী শিক্ষা ব্যবস্থা চালু করবেন না। বড়লোকের ছেলেরা কে জি. তে পড়বে, লরেটোতে পড়বে আর আমাদের আপনাদের ছেলেরা যারা গ্রাম বাংলায় থাকে, তারা শুধুমাত্র গ্রামের স্কুলে বাংলা শিখবে, এটা হতে পারে না। আমি যে বাংলার বিরুদ্ধে বলছি তা নয়। আমরা জানি যে প্রত্যেক উন্নতিশীল দেশ তাদের মাতৃভাষার মাধ্যমে উন্নতি করেছে। কিন্তু আমাদের দেশে কি সেই অবস্থা এসেছে? আমাদের দেশের বিজ্ঞান কি বাংলা ভাষায় লেখা হয়েছে? আমাদের দেশের ডাক্তারী বই কি বাংলা ভাষায় লেখা হয়েছে? আমাদের দেশের ইনজিনিয়ারিং বই কি বাংলায় লেখা হয়েছে? আমাদের দেশে অল ইণ্ডিয়া কমপিটিশনের পরীক্ষা কি বাংলায় চালু হয়েছে? তাই লেট আস ফেস দি প্রাকটিক্যাল রিয়্যালিটি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার কাছে জানাই এবং আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাই যে এই বাজেটে শিক্ষা খাতে যে বিরাট ব্যয় বরাদ্দ করেছেন তা শুধুমাত্র প্রাইমারী শিক্ষক নিয়োগ করে ক্যাডার পোষার জন্য। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাই, এই দু-মুখী শিক্ষা ব্যবস্থা তুলে দিয়ে বাংলাকে সার্থক রূপ দিয়ে এবং গ্রাম বাংলার ছেলে-মেয়েদের

সুযোগ দিয়ে, প্রাইমারী পরীক্ষা চালু করে, রবীন্দ্রনাথের প্রতি শ্রদ্ধা জানিয়ে 'কিশ আবার নূতন করে চালু করার কথা চিন্তা করুন। আসুন, আমরা সবাই মিলে কথাটা সত্যব্রতবাবু বললেন—সুব্রতবাবুকে সঙ্গে নিয়ে রেজলিউসান করেছি ফারাক্কার ব্যাপারে—এক সঙ্গে সমস্ত সমস্যার সমাধান করার চেষ্টা করার আহ্ব জানাই। এমন কোন গঠনমূলক কাজ যদি হয়, এমন কোন গঠনমূলক প্রস্তাব য আসে যেখানে পশ্চিমবাংলার অর্থনীতি বাঁচবে, যেখানে পশ্চিমবাংলার জনসাধা বাঁচবে, যেখানে পশ্চিমবাংলার বিভিন্ন স্বার্থ রক্ষা পাবে, সেখানে কংগ্রেস যে কে দলের সঙ্গে, যে কোন শর্তে লড়াই করতে রাজী আছি। এই কথাটা আমরা বে অস্বীকার করি না। আমি আপনার মাধ্যমে অল্প কথাই রাখলাম। এই বাে গরীব মানুষের বিরুদ্ধে সাধারণ খেটে খাওয়া মানুষের বিরুদ্ধে, ক্ষুদ্র সেচ এ এগ্রিকালচারের বিরুদ্ধে করা হয়েছে। সেজন্য আমি এর তীব্র বিরোধিতা ক আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্‌।

**মিঃ স্পীকারঃ** আজকে ডাঃ জয়নাল আবেদিন হাফ এ্যান আওয়া ডিস্‌কাসানের জন্য যে নোটিশ দিয়েছিলেন সেই নোটিশের উপরে আলোচনার জ অনুমতি দিতে পারছি না। এই নোটিশে উল্লেখ ছিল irregularities an corruption in the examination, corruption in tabulation of result and grace marks at the whims of the authorities. এই বিষয়ের উপ আলোচনা করতে গেলে অন্ততঃ তিন দিনের নোটিশ দিতে হয় এবং হাফ এ্যান আওয়া ডিস্‌কাসনে আলোচনা সম্পূর্ণ হয় না। তাছাড়া ব্যাপারটা বর্তমানে সাবজুডিস আছে সেজন্য আমি এটিকে আলোচনার জন্য অনুমতি দিতে পারি না—রুল অনুযায়ীই আমি অনুমতি দিতে পারি না। তবে মাননীয় সদস্যকে অনুরোধ করব কালকে মন্ত্রীমহাশয়ে সঙ্গে আলোচনা করে প্রশ্ন আকারে সভায় তোলা সম্ভব কিনা তা যেন উনি জেনে নেন। এবারে রুল আণ্ডার রুল ১৮৫।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** স্যার, আপনি যদি রুল ৫৮ দেখেন তাহলে দেখতে পাবেন যে এই ব্যাপারে ডিসকাসের জন্য ইচ্ছা করলে সময় দিতে পারেন। বিষয়টি নিয়ে বিগত ১ মাস ধরে রাজ্যের সর্বস্তরে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। এমন কি একজন আত্মহত্যাও করেছেন। তাছাড়া, ব্যাপারটিতে দুর্নীতি, স্বজনপোষণ প্রভৃতির প্রশ্নও জড়িত। সুতরাং এমন একটা বিষয়ের উপরে হাউসে যদি আমরা আলোচনা না করতে পারি, তাহলে এটা আমাদের কাছে একটা সামাজিক অপরাধ বলে গণ্য হয়। এরজন্য আমরা মাত্র ডিসকাসনের সুযোগ চাইছি, মন্ত্রীমহোদয়ের দুর্নীতির জন্য পদত্যাগ দাবী করছি না বা সরকারের পদত্যাগও দাবী করছি না। আপনি রুল

৮টা একবার দেখুন। আইনে যদি থাকে তবে আমরা মানতে রাজী আছি, কিন্তু আপনি যদি ক্রমাগত গায়ের জোরে আলোচনা বাতিল করেন তাহলে আমরা তা মানতে পারি না বা বাধ্যও নই। রাজ্যের বহু মানুষের, হাজার হাজার ছাত্র-ছাত্রীর ভবিষ্যৎ এর সঙ্গে জড়িত রয়েছে, তাদের অর্থ নৈতিক প্রশ্নও এর সঙ্গে সমান ভাবে জড়িত। মন্ত্রীমহোদয় ৫ বছর সরকারে আসীন থেকে দুর্নীতিতে জড়িত থাকবেন, আর আমরা তা নিয়ে কোন আলোচনার সুযোগ পাব না, তা হতে পারে না। থার্ড ডিভিসনে পাশ করা ছেলেদের এম. বি বি এস. কোর্সে পড়ার সুযোগ তিনি দিয়েছেন এবং যে সমস্ত ডাক্তার পাঠাচ্ছেন তারা সবাই অযোগ্য। এসব নিয়ে আমাদের বলতে দিন, আলোচনা হোক। আপনি আইনের দিক দিয়ে বিচার করে দেখুন, গায়ের জোরে কিছু করবেন না।

**মিঃ স্পীকার ঃ** আমি রুল পড়ে বুঝে তবেই আমার রুলিং দিয়েছি। এখন মোশান আণ্ডার রুল ১৮৫। এখন শ্রী ননী ভট্টাচার্যকে অনুরোধ করছি, আপনি আপনার মোশান পেশ করুন।

## MOTION UNDER RULE 185

**Shri Nani Bhattacharya** "Whereas eminent engineers and technical experts of international repute, including Sir Arthur Cotton, Dr. Walter Hensen, Dr, J. J. Drokes, on the basis of detailed findings, have consistently and persistently held that dredging in the lower Bhagirathi system had reached its limit and unless the head-water supply is suitably augmented so as to provide a minimum of 40,000 cusecs of water throughout the year, it would not be possible to maintain the navigational channel in the river Hooghly and will cause irreparable damage to Calcutta Port and its hinterland.

And whereas the Government of West Bengal, in their several representations on the subject, stressed the need to ensure the minimum head water supply of 40,0 0 cusecs from the Farakka Barrage Project to the Bhagirathi Hooghly system accordingly ;

And whereas this Assembly, by a motion passed on the 4th August, 1972, urged upon the Government of India for the minimum supply as aforesaid.

And whereas this Assembly, by a motion passed on the 1[illegible] September, 1977, also urged upon the Government of India [illegible] meet the said minimum requirement and deputed a delegation of members led by the Minister-in-charge of Irrigation, Government of West Bengal who called on the Minister-in-charge of Defence Agriculture and Irrigation and Shipping and Transport, Gevernment of India, and impressed upon them the graveness of the issue ;

And whereas in spite of the Motions and the deputation, an[illegible] agreement was entered into by the Government of India with the Government of Bangladesh on the [illegible]th November, 1977 on sharing of Ganga water at Farakka between the two countries ;

And whereas section (ii) of Article II of the agreement adversely affected the interest of this State in that the discharge o[illegible] the feeder canal has been considerably reduced so much so that in some summer months it was reduced to less than 11,[illegible]0 cusecs resulting inter alia in shifting of navigational channels from one side to another at frequent intervals reducing the navigable depths and deteriorating river side mooring, in fact it has frustrated the very purpose of the Farakka Barrage Project and endangered the very existence of Calcutta and Haldia Ports ;

And whereas this Assembly thereupon passed another resolution on the 1[illegible]th April 1980, expressing its deepest anxiety and resentment and recording its strong protest against the harmful caluses of the said Agreement and requested the Government of India—

(a) to take up the matter with the Government of Bangladesh for modification of the stipulations contained in the said Agreement so that India can be assured of the minimum requirement of 40,[illegible]0 cusecs of water even in the leanest period from the 21st April to 30th April every year ;

(b) to impress upon the Government of Bangladesh—

(i) the necessity of taking immediate steps for linking

Brahmaputra with Ganga at Farakka so that the requirements of both India and Bangladesh may be fulfilled, and

(ii) until it is so done the necessity of putting off the implementation of section (ii) of Article II of the said Agreement;

and in order to place the views of the Assembly, authorised a deputation of the members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India ;

And whereas a delegation of 17 M.L.As led by Shri Provas Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department accordingly called on the Prime Minister, and other Ministers of the Government of India on the 24th April, 1980 ;

And whereas the long term arrangements envisaged under the said agreement are yet to be implemented ; and

And whereas the said agreement expires on the November 5, 1982, on the completion of five years form the date of agreement ;

And whereas this Assembly is also seriously concerned with the sharing of waters of Teesta river ;

Now, therefore, this Assembly urges upon the Government of India to take up the matter with the Government of Bangladesh so that in the interest of the Calcutta Port to which the two countries are traditionally linked, the agreement is not renewed and a discharge of [illegible]0,000 cusecs of water throghout the year and a further discharge of 15,000 cusecs a year for irrigation/stabilisation in the Ganga basin along the Bhagirathi/Hooghly system be ensured ;

This Assembly also appreciates the needs of Bangladesh so far Teesta water is concerned but in view of the water distribution pattern in the area emphasises the need to place the entire water of the said river for its own development. This Assembly recommends that in consideration of the total picture of the area a very major

share of the river Teesta be made available to this State."

এই কপিটি মাননীয় সদস্যদের মধ্যে নিশ্চয়ই বিতরণ করা হবে সুতরাং সো পড়ে পুনরায় আমি সময় নষ্ট করতে চাই না। সময় সংক্ষেপ করার জন্য কেবলমা উল্লেখযোগ্য ব্যাপারটি নিম্নি আলোচনা করছি।

[ 6-45—6-55 ]

**Dr. Zainal Abedin :** Why it is not coming under rule 169 Why it is not coming as Resolution ? A motion means to elici opinion. Resolution means decision of the House. Why you ar taking recourse to 185 ?

**মিঃ স্পীকার :** এটা ননীবাবু এবং সুব্রতবাবু ২ জনে মিলে এনেছেন বে রুলস্ ১৬৯ এটা আনতে পারেন না। ১৬৯ শুধু এককভাবে আনতে পারেন।

**ডঃ জয়নাল আবেদিন :** Why not in the form of Resolution unde rule 200.

**শ্রীননী ভট্টাচার্য্য :** আমি সময় নিতে চাইছি না তাই পড়ে সময় নষ্ট না ক আমি সংক্ষেপে এই প্রসঙ্গে আপনাদের উদ্দেশ্যে কিছু নিবেদন করছি। পশ্চিমবাংলা এমন একটি এমব্যারেসিং অবস্থা অনেকদিন ধরেই চলছে। বিশেষ বিব্রত হওয়া কারণ হচ্ছে আমরা বাংলাদেশের সঙ্গে সদ্ব্যবহার রাখতে চাই। বাংলাদেশ আমাদে বন্ধু দেশ এবং প্রতিবেশী রাষ্ট্র। তাদেরও জলের দরকার, আমাদেরও জলের দরকার সেখানে যখন দুপক্ষেরই জলের দরকার, তখন আমরা আমাদের স্বার্থ দেখবো। সে দিক থেকে আমরা কতকগুলি প্রস্তাব রেখেছি। আমাদের যাঁরা জলবিজ্ঞানি অর্থা ইঞ্জিনীয়ার-এই সমস্ত ব্যাপারে যাঁরা বিশারদ তাঁরা রিপোর্ট দিয়েছেন। তাঁদে রিপোর্ট থেকে দেখা যাচ্ছে যে কলিকাতা পোর্টকে বাঁচাতে হলে এবং সুরক্ষি রাখতে হলে ৪০ হাজার কিউসেক জল অবিরত থাকা দরকার। অর্থা continuous flow of forty thousand cusec of water তা না হলে কলিকাতা বন্দরকে বাঁচানো যাবে না। হলদিয়া বন্দরও এই আওতায় পড়ে। ফারাক্কা সম্পর্কে আরেকটি কথা হচ্ছে ব্যারেজ থেকে যে জল আমরা পাচ্ছি তা ঠিক কি উদ্দেশ্যে ব্যবহার হচ্ছে তা আমাদের জানতে হবে। ইরিগেশানকে স্টেবিলাইজ করার জন্য যাতে গঙ্গার বেসিনে চাষবাস করা যায় তারজন্য ১৫ হাজার কিউসেক জলের দরকার। তাহলে কলকাতা বন্দরকে বাঁচাতে হলে ৪০ হাজার কিউসেক জলের দরকার আর

সচের জন্য আরোও ১৫ হাজার কিউসেক জলের দরকার। আমাদের বাংলাদেশের ঙ্গে একটি এগ্রিমেন্ট হয়েছিল, সেই চুক্তির মেয়াদ আগামী নভেম্বর মাসে শেষ চ্ছে। সেখানে যে ৩ নং ধারাটি আছে সেটি তুলে নিতে হবে এবং প্রত্যাহার করে নিতে হবে। এটা যদি তুলে না নেওয়া হয় তাহলে চলবে না। গ্যারান্টিড সাপ্লাই অফ ওয়াটার টু বাংলাদেশের ক্ষেত্রেই দেখুন – ৯৮০ সালের কথাই ধরুন -সেখানে দেখা াবে যে ফারাক্কা ব্যারেজে আগে যে জলের প্রবাহ ছিল তার সেই প্রবাহ এখন অনেক মে যাচ্ছে। এর ফলে আমরা দেখলাম যে ফরাক্কা ব্যারেজের মধ্যে দিয়ে যে জল ফিডার ক্যানেলের মধ্য দিয়ে যাচ্ছে সেটা কমে গিয়ে ১১।১২ হাজার কিউসেকে পৌঁছেচ্ছে। এটা ১৯৮০ সালের কথা বলছি। এর ফলে অনেক জায়গায় পলি জমলো, ালি জমলো। এটা আমরা শুধরে নিতে পারিনি। ২ বছর চলে যাবার পরেও নেরায় স্বাভাবিক অবস্থা এলো না। সেজন্য ৪০ ও ১৫ হাজার কিউসেক জল যাতে বিরত পাওয়া যায় সেই ব্যবস্থায় উপর আমরা বিশেষ জোর দিয়েছি। নূতন যে গ্রিমেন্ট হবে তাতে গ্যারান্টি ক্লোজ তুলে দিতে হবে বাংলাদেশকে ৮০% দিতেই হবে। কান দশ দিনে ৫৫ হাজার কিউসেক জল যদি ফারাক্কা বিন্দুতে আসে তাহলে ৮০ াজার দিতে হবে। সেজন্য সেই শর্ত থাকা ক্ষতিকর। তাতে ভাগিরথী হুগলীতে ামমাত্র জল আসবে। এ ছাড়া তিস্তা জলের কথা একটু বলবো। জল নিশ্চয় বাংলা শকে দিতে হবে। আমাদের যাঁরা ইঞ্জিনিয়ার, কৃষিবিদ, তাঁরা পরিক্ষা করে দেখেছেন ্যারেজে লিন সিজনে জল থাকবে ৫ হাজার কিউসেকের মত। তিস্তার যে কম্যাণ্ড রিয়া আছে সেখানে আমরা জলই দিতে পারবো না। সুতরাং ৫ হাজার কিউসেক লের আমাদেরই প্রয়োজন আছে। কিন্তু আমাদেরকে নিশ্চয় এই জলের ভাগ দিতে বে। তবে মেজর শেয়ার পশ্চিমবাংলার জন্য রেখে। মূল সমস্যা যেটা গোড়ায় লেছিলাম, সেটা হচ্ছে জল পাবার সমস্যা। পশ্চিমবঙ্গের জলের দরকার, বাংলা শেরও জলের দরকার। মূল সমস্যা হচ্ছে কি ভাবে আমাদের জলের পোটেন- য়ালিটি বাড়াতে পারি। বিভিন্ন সময়ে বিশেষজ্ঞরা অনুসন্ধান করেছেন ব্রহ্মপুত্রকে দি গঙ্গার সঙ্গে মিলিয়ে দেওয়া যায় তাহলে যখন গঙ্গার জল কমে যায় এবং ব্রহ্মপুত্রের গাধ জল থাকে তখন সেই জলকে কাজে লাগান যেতে পারে। আসাম জলকে কাজে াগাতে পারছে না। বাংলাদেশেও না। যার ফলে সেই জলের অপচয় হচ্ছে। ই জলকে যদি গঙ্গার সঙ্গে মিশিয়ে দেওয়া যায় তাহলে প্রচুর পরিমাণে জল পাওয়া ায় এবং তাতে বাংলা দেশে ও পশ্চিমবাংলার জলের সমস্যার সমাধান হবে। সেজন্য টাই আমাদের সবচেয়ে হাইলাইট করতে হবে যাতে ব্রহ্মপুত্রের জলকে গঙ্গার সঙ্গে শিয়ে দেওয়া যায়। আজকে ফিডার ক্যানেল দিয়ে যে জল আসছে, ফরাক্কা য়েন্ট দিয়ে যে জল আসছে সেটা কমে যাবে এরকম আশঙ্কা আছে। ইতিমধ্যে

কমতে আরম্ভ করেছে। গঙ্গার উত্তর দিকে বহু জায়গায় ব্যারাজ তৈরী হয়েছে যেমন গণ্ডকে ব্যারেজ তৈরী হয়েছে, কোশীতে ব্যারেজ তৈরী হয়েছে, সারদায় সহায়ব তৈরী হয়েছে, কানপুরে একটা প্রোজেক্ট তৈরীর কথাবার্তা চলছে। এ ছাড়া আরং কয়েকটি প্রস্তাব বিবেচনাধীন আছে। যমুনাকে গঙ্গার সঙ্গে মিলিয়ে দেওয়া হয়েছে।

[ 6-55—7-10 P. M. ]

এছাড়া পাম্পিং স্টেশনও গঙ্গা নদী বরাবর বহু জায়গায় আছে। উত্তরপ্রদেশে বিভিন্ন এলাকায় পাম্প সেট দিয়ে সরাসরি গঙ্গা থেকে জল নিয়ে সেচের জন্য ব্যবহা করা হচ্ছে। এটা আরো বাড়বে। ঠিক এখনই পশ্চিমবঙ্গের বিদ্যুতের অবস্থা ( খারাপ তা নয়, কিন্তু উত্তরপ্রদেশের বিদ্যুতের অবস্থা খুবই খারাপ। উত্তরপ্রদে বিদ্যুতের অবস্থার যদি উন্নতি ঘটে তাহলে গঙ্গার বহু জল উত্তরপ্রদেশ সেচের কাে ব্যবহার করতে পারে সেই আশঙ্কা আমাদের আছে। সেই আশাঙ্কা যদি দূর করে হয় তাহলে ব্রহ্মপুত্রকে গঙ্গার গঙ্গে মিলিয়ে দেবার জন্য ব্যবস্থা করতে হবে, তার উপ জোর দিতে হবে। এতবড় প্রোজেক্টকে স্বভাবতঃই জানেন, কোন রাজ্য সরকারে পক্ষে সার্থক রূপ দেওয়া সম্ভব নয়। সুতরাং সেখানে বিভিন্ন দিক থেকে কেন্দ্রী সরকারকে এগিয়ে আসতে হবে এবং এগিয়ে এসে এই ব্রহ্মপুত্র এবং গঙ্গা যাতে এ হয় তার ব্যবস্থা করার চেষ্টা করতে হবে। এছাড়া অন্য কোন রাস্তা নেই। এই দিে যদি আমরা এগোতে পারি এবং সবাই মিলে দলমত নির্বিশেষে যদি আমরা কেন্দ্রী সরকারকে এই ব্যাপারে রাজী করাতে পারি, তাঁরা এখনও পর্যন্ত এই ব্যাপা চিন্তা-ভাবনার স্তরে আছেন, এটাকে কনক্রিট রূপ দেওয়ার স্তরে এখনও কেন্দ্রীয় সরকা যাননি, এটাকে রূপ দেওয়ার চেষ্টা আমরা যদি সবাই মিলে করতে পারি তাহে পশ্চিমবঙ্গের জলের সমস্যা সমাধান হবে, তারপর উত্তরপ্রদেশ বলুন বিহার বলু তাদেরও জল সমস্যার নিরসন হবে এবং অন্যদিকে আমাদের যে প্রতিবেশী বন্ধু দে বাংলাদেশ সেই বাংলাদেশেরও জল সমস্যার সমাধান হবে। এই দিক বিবেচনা কে মাননীয় সদস্যদের অনুরোধ কবব আমরা যে মোশান এনেছি সেই মোশান এখাে অনুমোদিত হবে এবং শুধু অনুমোদনের ব্যাপার নয় দল মত নির্বিশেষে আম পশ্চিমবঙ্গের মানুষ যাতে কেন্দ্রীয় সরকারকে দিয়ে এই কাজ করাতে পারি, তারজ উদ্যোগী হতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা সকলেই জানেন যে শু এখানে নয় ইউ. এন. ও. পর্যন্ত আলোচিত হয়েছিল। এই মূল সমস্যার সাথে বিশে

করে আমরা পূর্ব ভারতের মানুষরা ভীষণভাবে যুক্ত। এই ঐতিহ্যময় বিধানসভায় বহু দল সংসদীয় নিয়মে উপস্থিত হয়ে বহু বিতর্কের সৃষ্টি করে, কিন্তু আমরা দল মত নির্বিশেষে মানুষের সর্বাঙ্গীন স্বার্থকে সবচেয়ে বড় করে দেখে এক হই, এক হতে পারি। নজীর হিসাবে ১৯৭৭ সালে একই মোশানের ভিত্তিতে একটি দল দরবারের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছিল, মোটামুটিভাবে তারই পুনরাবৃত্তি করা হয়েছে। কিন্তু পরিস্থিতিকে কেন্দ্র করে এর পুনরাবৃত্তির প্রয়োজনীয়তা অনস্বীকার্য। আমরা সবাই জানি যে পশ্চিমবঙ্গের কলকাতা তৈরী হয়েছিল গঙ্গা-ভাগীরথী-হুগলীকে কেন্দ্র করে। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর ইতিহাস থেকে শুরু করে তারও আগে সিরাজের ইতিহাস থেকে যদি শুরু করা যায় তাহলে তারও মূল কথা হল গঙ্গা-ভাগীরথী-হুগলী। সুতরাং এখানে যদি জল না থাকে, তাহলে এটা শুধু উদ্বেগের কথা নয়, এটা শুধু যে সামাজিক সমস্যার সৃষ্টি করবে তা নয়, প্রচণ্ডভাবে অর্থনৈতিক দুরবস্থা সৃষ্টি করবে যা কল্পনা করতে বুক কেঁপে উঠে। কলকাতার অনেক সমস্যার মধ্যে কয়েকটি সমস্যা হল—যেমন, ক্যালকাটা পোর্ট, ডক, মেরিন, সিমেন, যেখানে ৭২ হাজার কর্মী কাজ করত এক সময়, আজকে জলেব অভাবে সেখানে ৪২ হাজার কাজ করছে। যেখানে সিমেন ছিল ১০ হাজার, তারা বোম্বে, পারাদ্বীপে চলে যাচ্ছে, সেখানে মাত্র ৩ হাজার সিমেন নিয়োগ হচ্ছে।

সুতরাং আরম্ভ হয়েছে। আজকে যদি আমরা ভাটার সময় দক্ষিণেশ্বরে যাই তাহলে গঙ্গার অবস্থা দেখে চোখ দিয়ে জল বেরুবে। কল্লোলিনী গঙ্গা আজকে শুকিয়ে একটা ছোট নদীর মত হয়ে যায়। কাজেই আমার বক্তব্য হচ্ছে একে ছোট করে না দেখে, এই মোসনকে উপযুক্ত গুরুত্ব দিয়ে, মূল্যায়ণ করে একে স্বাগত জানান হোক। তবে এই সঙ্গে আমি একটু সংযোজন করতে চাই যে, শুধু মোসন নয়, এর সঙ্গে একটা টিম এখান থেকে পাঠিয়ে দিন এবং এইভাবে এর গুরুত্ব আরও বাড়ানো হোক। আমরা ইতিপূর্বে দেখেছি বিরোধীদল এবং সরকারীদল এক সঙ্গে রাজ্যের বিভিন্ন স্বার্থের প্রশ্ন বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে তুলে ধরেছে। এক্ষেত্রেও যদি আমরা সেই জিনিস করতে পারি তাহলে মানুষের কাছে আমাদের মূল্যায়ন বাড়বে এবং আমরা যে আমাদের দায়িত্ব সম্বন্ধে সচেতন সেটা প্রমাণিত হবে। আমি সর্বদিক থেকে ১৮৫-তে যে মোসান আনা হয়েছে তাকে সমর্থন করছি।

**শ্রীবিনয় চৌধুরী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই মোসনকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। আমি মনে করি এই বিষয়টি সম্যক উপলব্ধি করার জন্য পুরানো ইতিহাস একটু বলা দরকার। ১৫৫০ বা ১৫৫৫ সালের আগে গঙ্গার জল অধিকাংশ-টাই ভাগীরথীর খাত দিয়ে প্রবাহিত হোত। তখন সপ্তগ্রাম একটা বন্দর ছিল, হাওড়া

একটা বন্দর ছিল। সেই সময় একটা বড় ভূমিকম্পের ফলে এই পরিবর্তন আসে এবং সেই পরিবর্তনের ফলে ভাগীরথীর খাদ দিয়ে গঙ্গার অধিকাংশ জল যেটা বইত সেটা পরিবর্তিত হয়ে পদ্মা দিয়ে প্রবাহিত হতে লাগল। এর ফলে অনবরত বন্যা হোত এবং তারজন্য পদ্মার আর এক নাম হল কীর্তিনাশা। মগরা থেকে যাঁরা আসেন তাঁরা শীর্ণকায় সরস্বতীকে দেখে বুঝতে পারবেন কি অবস্থা। কাজেই শুধু বন্দরের নাব্যতার জন্য নয়, দক্ষিণ বাংলার একমাত্র জলনিকাশি ক্যানেল হচ্ছে এই ভাগীরথী। কংসাবতী বলুন, অজয় বলুন বা দামোদর বলুন তাদের জলনিকাশি আছে এই ভাগীরথী দিয়ে। ১৯৭৮ সালের বন্যার রিপোর্ট যাঁরা ভাল করে পড়েছেন তাঁরা জানেন উপর থেকে যখন প্রবল জলধারা আসে তখন যদি কোটালের জোয়ার একত্রিত হয় তাহলে কি ভয়াবহ অবস্থা হয় এবং যেটা হয়েছিল ১৯৭৮ সালে। তারপর, ফরাক্কা যখন হয়নি তখন একটা সেমিনারে আলোচনায় আমি জেনেছি গ্রীষ্মকালের ২।৩ মাস মূল গঙ্গার সঙ্গে ভাগীরথীর কোন যোগাযোগ থাকে না এবং ভাগীরথী একটা টাইডাল ক্রিক-এ পরিণত হয়। আপনারা জানেন ভারতবর্ষের কেমিক্যাল ইনড্রাসট্রির জন্মসংস্থান হচ্ছে এই পশ্চিমবাংলা। কিন্তু আজ দেখছি সেই কেমিক্যাল ইনড্রাসট্রি নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই বহুদিক থেকে এবং বাংলার অর্থনৈতিক উন্নতির জন্য এর গুরুত্ব রয়েছে। আমাদের সেচমন্ত্রী মহাশয় বললেন যে আগের অবস্থা আর নাই। এখন অনেকগুলি যেমন গণ্ডক কোটিতে এমন কি হরিদ্বারের কাছ থেকে, আপনারা যদি দেখেন তাহলে দেখতে পাবেন আপার রিজিয়নে, ইউ. পি এবং বিহারেতে গঙ্গার জল সেচের কাজে ব্যবহার করা হচ্ছে। তার মানে গঙ্গার জল আগের থেকে কমে যাচ্ছে এবং অনেক কম জল এখানে প্রবাহিত হচ্ছে। এবং ক্রমশ এটা বাড়বে আর এটা নিয়ে কেউ বিরোধিতা করতে পারবে না। এখন উভয়ের যদি স্বার্থ রক্ষা করতে হয় তাহলে গঙ্গার আরও বাড়াতে হবে, যাতে আমাদের এবং পূর্ববঙ্গের স্বার্থ রক্ষিত হতে পারে। সেইজন্য প্রস্তাব এসেছে ব্রহ্মপুত্রের জলকে নিয়ে এই জলের ব্যবস্থা করা যায় কিনা। এখন যে অবস্থা, অনেক রকম আলোচনা করে বিশেষজ্ঞরা বলেছেন যে ন্যূনতম যেটা দরকার সেটা হচ্ছে ৪০ হাজার কিউবিক সেক। কিন্তু যা বরাদ্দ হয়েছে সেটা হচ্ছে আমাদের যে এগ্রিমেন্ট হয়েছিল, তার কপির যে সিডিউল আছে তাতে দেখবেন জানুয়ারী মাস থেকে যা আছে সেটা আমি বলছি। এখানে একটা পয়েন্ট যেটা সেচমন্ত্রী মহাশয় বলেছেন, এই চুক্তিতে আছে যে অন্ততঃপক্ষে, ওদের যা সিডিউল তাতে বাংলাদেশ কি পাবে তা বলা হয়েছে সিডিউল ফোর-এতে বলা হয়েছে। ৪০% গ্যারান্টি দিতে হবে। যেমন এখানে আছে জানুয়ারী মাসে ১ তারিখ থেকে ১০ তারিখ পর্যন্ত মোট জল হচ্ছে ৯৮,৫০০, তাতে আমরা পাই ৪০,০০০ বাংলাদেশ পায় ৫৮,৫০০, ১১ তাং থেকে ২০ তাং ৮৯,৭৫০, আমরা পাই ৩৮,৫০০, বাংলাদেশ পায় ৫১ ২৫০, ২১ তাং

থেকে ৩১শে জানুয়ারী মোট জল ৮২,৫০০ থেকে আমরা পেয়েছি ৩৫,০০০, বাংলাদেশ পেয়েছে ৪৭,৫০০। এটা হচ্ছে ওদের হিসাব। আবার এপ্রিল মাসে দেখুন ১লা এপ্রিল থেকে ১০ এপ্রিল পর্যন্ত মোট জল ৫৯,০০০-এর মধ্যে আমরা পেয়েছি ২৪,০০০, বাংলাদেশ পেয়েছে ৩৫,০০০ ১১ই এপ্রিল হইতে ২০শে পর্যন্ত মোট জল ৫৫,৫০০, তার থেকে আমরা পেয়েছি ২০,৭৫০, বাংলাদেশ পেয়েছে ৩৪,৭৫০, ২১শে থেকে ৩০ তারিখ পর্যন্ত মোট জল ৫৫,০০০, তাতে আমরা পেয়েছি ২০,৫০০, বাংলাদেশ পেয়েছে ৩৪,৫০০। পরে এই ২০ হাজার থাকবে না অনেক জায়গায়, ১০,০০০, ৫০০০ হয়ে যাবে—এই হচ্ছে অবস্থা। একটা কঠিন অবস্থার সৃষ্টি হয়েছে। এর একমাত্র সমাধান হতে পারে যদি আমরা ব্রহ্মপুত্রের সাথে যোগ করি। কিন্তু এটা একটা কঠিন ব্যাপার, বহু ব্যয়সাধ্য। এবং শুধু তাই নয়, আবেদিন সাহেব যেটা বললেন এই অঞ্চলে যদি আমাদের জলের একটা সুষ্ঠু ব্যবস্থা, যাকে বলে একটা Co-orinate and scientific utilisation of water resources.

এই অঞ্চলে করতে হয়, গোটা পূর্ব ভারতের জন্য অর্থাৎ নেপাল, ভূটান, আসাম, বাংলাদেশ এবং শুধু জল নয়, অন্যান্য নদীগুলি পলি হয়ে বুজে না যায়, কারণ তাতে অনেক সমস্যার সৃষ্টি হবে, তা যদি করতে হয় তাহলে এটা দরকার। এ্যাফরেষ্টেসন ব্যাপারে তিস্তা, এবং জলঢাকা এই সমস্ত অবস্থা যা আমরা দেখেছি তাতে যদি একটা সুষ্ঠু ব্যবস্থা নিতে হয় অর্থাৎ একটা কমপ্রিহেনসিভ ব্যবস্থা নিতে হয়, যাতে নেপাল, ভূটান ইত্যাদি ক্যাচমেণ্ট এরিয়াগুলি যেখানের থেকে নদী ও উপনদীগুলি সেগুলির ভূমিক্ষয় যদি নিবারণ করতে হয় তাহলে এটা করতেই হবে। আমরা প্রপার এ্যাফরেষ্টেসন করতে পারি, সিল্ট ফ্রি ওয়াটার বইয়ে আনতে পারি এবং তাতে অনেক বেশী অগমেন্টেসন হতে পারে। আপনি দেখলে দেখতে পাবেন ১৫৫০-৫৫ সালের ব্রহ্মপুত্র যেটা আসল যেটা ময়মনসিং জেলা দিয়ে গেছে সেটাতে আমরা দেখেছি, সেটা শীর্ণকায়া হয়েছে। ব্রহ্মপুত্রের বেশীর ভাগ জল যমুনা নদীর ভেতর দিয়ে চলে গেছে এবং সেটাও হয়েছে দুর্গাপুরের জঙ্গলে ১৫৫০ ৬০ সালে একটা ভূমিকম্পের ফলে এই জিনিসে পরিণত হয়েছে।

[ 7-10—7-20 P. M. ]

এর ফলে এই সমস্ত ঘটেছে। ফলে হয়েছে কি, এখন দেখবেন ব্রহ্মপুত্র যাকে বলেন, তার কিন্তু জলটা কম, সেটা সরু। কিন্তু তার বেশীর ভাগ জলটা যমুনার ভিতর দিয়ে বয়ে গেছে। সেদিক থেকে এমন কতকগুলো ব্যবস্থা নেওয়া দরকার— কারণ এই যে কটা প্রশ্ন উঠেছে, যেমন ইলেকট্রিসিটি গ্রীডের কথা উঠেছে, তেমনি

নদীগুলোকে একটা রিজিয়নে গ্রীডের মত করে গোটা ভারতবর্ষে গঙ্গাকে—আমি কাবেরীর মত বলছি না, সেটা টু এ্যাম্‌বিসাস, এটা হয়তো সম্ভব নয়, কিন্তু একটা রিজিয়নে একটা এলাকায় সেখানকার নিকটবর্তী নদীগুলোকে একটা গ্রীডের মত ব্যবস্থা করে সমস্ত জলটাকে যদি সুষ্ঠুভাবে বণ্টনের ব্যবস্থা করা যায়, তবেই আজকে সমস্যার সমাধান হতে পারে। এটা একটা কঠিন জিনিস হলেও বর্তমান বিজ্ঞানের যুগে, উন্নতির যুগে অসম্ভব নয়, সেটাকে সম্ভব করা যায়, যদি সেদিকে ইচ্ছা থাকে এবং সেদিকে যথেষ্ট নজর দিয়ে কাজ করা যায়। সেইজন্য প্রস্তাবের ভিতরে সংক্ষেপে হলেও সমস্ত রিপোর্টগুলো রয়েছে। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমাদের সকলের স্বার্থকে সামনে রেখে একযোগে এই কাজ করতে হবে এবং যেটা বলছেন মাননীয় সদস্য সুব্রত মুখার্জী—এর পরেও আমাদের উচিৎ কি—আমরা একটা সর্বদলীয় কমিটি করে, ডেপুটিশন যেমন আমাদের আগে দেওয়া হয়েছিল, সেই রকম ভাবে এটা নিয়ে পারশু করা দরকার, কারণ এর জন্য একটা হিউজ প্রোগ্রাম নেওয়া দরকার এবং সেই ব্যাপারে আমাদের পারশু করতে হবে। গৃহীত হলেও আমাদের ফেজ বাই ফেজ করতে হবে এবং তারজন্য একটা ঐকান্তিক প্রচেষ্টা ক্রমাগত আমাদের চালিয়ে যাওয়া দরকার। আমি আপনাদের সকলকে আবার আবেদন জানাচ্ছি, যাতে এই কাজটা শুরু হয়।

**ডাঃ জয়নাল আবেদিন**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইরিগেশান মন্ত্রী মহাশয়কে বলবো, আপনি বলেছেন—

"Whereas this Assembly, by a motion passed on the 4th August, 1972" etc. etc., and again "Whereas in spite of the Motion"—here in my opinion the word should be Motions. So I would request you to make it grammatically correct. Now let us come to last para—This Assembly also appreciates the needs of Bangladesh so far Teesta water is concerned but in view of the water distribution pattern in the area emphases the need to place the entire water for its own development." The spelling of the word 'emphases' is incorrect. It should be 'emphasis'. Then again—"This Assembly recommends that in consideration of the total picture of the area a very major share of the river Teesta be made available to this State" Why the word 'picture' comes in. It is better that the word 'picture' should be replaced by the word

'necessity'. However, I leave it to you for your consideration. এই রেজলিউশনটা সমর্থন করে একটা জিনিস শুধু আপনার গোচরে আনতে চাই, এটা একটা ক্ষেত্র, যেটা নিয়ে এ্যাসেম্বলির এই পক্ষ এবং ঐ পক্ষ সবাই একমত হয়ে উপনীত হতে পারি। এই জাতীয় দু তিনটি ক্ষেত্র আছে, তবে এই সরকারের অন্যান্য ক্ষেত্রগুলো প্যারোকিয়্যাল থাকলেও, They have tried to become liberal on this point. আমি শুধু তৎকালে—এই যে ফোর্থ আগষ্ট কথাটা বলা হয়েছিল, সেদিন বিধানসভায় তৎকালীন কংগ্রেসী ইরিগেশন মিনিষ্টার যা বলেছিলেন, সেটার একটা লাইন বলে দিলে বোধ হয় ভাল হয়। তাহলে বুঝবেন জিনিসটা। আমরা যদি আনইন্টারাপটেড বাই অফিসিয়্যাল প্রবলেম, সিক্স থাউজ্যাণ্ড কিউসেক জল পাই, তাহলে হয়তো তত প্রবলেম আমাদের নেই। কিন্তু যে ফর্টি থাউজ্যাণ্ড কিউসেক হচ্ছে না, আমরা মনে করি, এটাও আজকে একটা মেন প্রবলেম হচ্ছে এবং এখানে আবার বলার পর বলছেন, we will not budge an inch from our proposal. এই কথা আমরা আগেও বলে গিয়েছিলাম ফোর্থ আগস্ট ১৯৭২। সুতরাং এই একটা ক্ষেত্র, যেখানে আমরা সকলে একমত হতে পেরেছি এবং আমাদের নেবারিং কানট্রি বাংলাদেশ, তাদের দরকারের উপর আমরা যথেষ্ট গুরুত্ব আরোপ করেছি এবং সমস্যার সমাধানের জন্য যেটা বিনয়বাবু একটা ইঙ্গিত দিয়েছিলেন যে ওয়াটার মনিটারিং অথারিটি—

এটা রিজিওন্যাল বেসিসে হতে পারে। For the whole of India-one, and for the eastern region there should be water monitoring authority. যেখানে Representative of the State Government should have statutory provision to represent এই ব্যবস্থাটা ইমিডিয়েটলি আমরা করতে পারি। দিজ ইজ এ লং টার্ম প্রোপোজাল। যেটা সুব্রতবাবু বলেছেন এবং বিনয়বাবু সমর্থন করেছেন সেটাতে আমাদের তরফ থেকেও কোন আপত্তি নেই যে আমরা একটা অল পার্টি ডেলিগেসান নিয়ে উই মে রিচ দেয়ার। আমি আগের ডেলিগেসানে ছিলাম এবং তখন আমরা কেন্দ্রীয় সরকারের যে মনোভাব দেখেছিলাম ইন অল দি অফিসেস- সেদিন বিশেষ সভানুভূতি দেখেছিলাম, towards West Bengal and towards the modest claim of 40,000 cusecs, আমরা প্রধানমন্ত্রীমহোদয়ার সঙ্গে দেখা করেছিলাম এবং তিনি বলেছিলেন It is our proposition. ইরিগেসান মিনিষ্টার বলেছিলেন, it is our proposition. তাঁরা আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন এই বলে যে they will fight for the cause এখানে রিভাইজ করার স্কোপ নেই, while the time of review of agreement with Bangladesh

comes then this is the appropriate moment. এটা বোধহয় স্মরণ করিয়ে দেবার প্রয়োজন আছে সুতরাং একটা অগাষ্ট প্রোপোজাল বা অসপিসাস ডিজায়ার এক্সপ্রেস করেই লাভ নেই it should be followed by a delegation বিনয়বাবু যেটা বলেছেন বাই ফেজেস আমাদের লং টার্ম এবং শর্ট টার্ম প্রোগাম নিতে হবে। ইমিডিয়েট ডেপুটেশান এ্যাণ্ড ডেলিগেসানের ব্যবস্থা করতে হবে। তা ছাড়া আপনারা তো রিগ করে অনেক এম. পি. পাঠিয়েছেন, সেখানে আমাদের যে বেঙ্গল লবি আছে তাঁদেরও আপনারা এ্যালার্ট করে দিন। পরবর্তীকালে if it is not beingn give due importance. আমরা কি করবো সে সম্বন্ধে ভাবা দরকার। এ ব্যাপারে আপনি উদ্যোগ নিন you call a conference of all the minister of eastern zone. তাঁরা দেখুক এটা কত গুরুত্বপূর্ণ। ব্রহ্মপুত্রের কথাটা যখন এসেছে তখন Assam is an important state here. At the moment there is no democratic set up in Assam, সেখানে প্রেসিডেন্স রুল চলছে, তাদেরও আপনাকে কনফিডেন্সে নিতে হবে। এটারও কিন্তু বিশেষ প্রয়োজন রয়েছে। What ever we speak of Assam it becomes a little touchy sensitive. সারা ভারতবর্ষের স্বার্থের সঙ্গে তাদেরও যে স্বার্থ নিহিত we must convince them in that case. আপনি তো গুড উইল মিশনও পাঠাতে পারেন বিভিন্ন ষ্টেটে। আমি এ ব্যাপারে আপনাকে অনুরোধ করবো। আমি আশা করি ইনএ্যাকুইরেসির কথা আমি যেগুলি বললাম সেগুলি মাননীয় মন্ত্রীমহাশয় ঠিক করে দেবেন। I do not mean 'ass' but simply 's' Nani Babu can accept it. বাকি যেটা অপারেটিভ পার্ট এটা বোধহয় একটু মডিফাই করার দরকার আছে, তা না হলে এটা নেকেড হয়ে যাচ্ছে। পিকচারটা কি রকম হচ্ছে? এটা কি একটু খেলো হয়ে যাচ্ছে না? As the total picture what is this picture? বলুন the total topography, say topography, say geography. এই কথা বলে আমি এই রেজলিউসানকে সমর্থন করছি এবং পরবর্তী যে কার্য্যসূচী—বিনয়বাবু এবং সুব্রতবাবু যেটা রেখেছেন সেটাকে সমর্থন করছি। তা ছাড়া আমি যে সামান্য প্রস্তাব রাখলাম আশা করি সেটা আপনারা চিন্তা করে দেখবেন। এই কথা বলে এই প্রস্তাবের ব্যাপারে আমাদের পূর্ণ সহযোগিতার কথা আবার একবার জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার**ঃ অল পার্টি ডেলিগেসানের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একটি সাজেসান রাখবেন, হাউসে সেটা পাশ করিয়ে নিতে হবে।

**শ্রীননী ভট্টাচার্য্য**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, অল পার্টি ডেলিগেসানের ব্যাপারটা সম্বন্ধে বলতে চাই যে এই অল পার্টি ডেলিগেসান কাদের নিয়ে হবে সেটা

আমরা তাড়াতাড়িতে ঠিক করত পারি নি, সকলের সঙ্গে আলোচনা করে সেটা আমরা ঠিক করে নেব। ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে সমস্ত ভুলভ্রান্তির কথা বলেছেন সেগুলি বলে ভালোই করেছেন, আমরা সেগুলি দেখেই পাঠাবো। এই প্রসঙ্গে আমি আরো যেটা বলতে চাই সেটা হচ্ছে এই যে এখানে শুধু সদিচ্ছা প্রকাশ করলেই হবে না, এ ক্ষেত্রে ডেলিগেশানের প্রয়োজনীয়তাও আছে এবং সে ব্যবস্থা আমাদের করতে হবে। তা ছাড়া আরো যে সমস্ত করণীয় কাজ আছে সেগুলি আমাদের বসে আলোচনা করে ঠিক করে নিয়ে করতে হবে। স্যার, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করার আগে এই আশা করছি যে এই প্রস্তাব হাউসে সর্বসম্মতিক্রমে পাশ হবে।

[7-20—7-21 P. M.]

**The motion of Shri Nani Bhattacharya that –**

Whereas eminent engineers and technical experts of international repute, including Sir Arthur Cotton, Dr. Walter Hensen, Dr. J. J. Drokes, on the basis of detailed findings, have consistently and persistently held that dredging in the lower Bhagirathi system had reached its limit and unless the head-water supply is suitably augmented so as to provide a minimum of 40 000 cusecs of water throughout the year, it would not be possible to maintain the navigational channel in the river Hooghly and will casue irreparable damage to Calcutta and its hintorland ;

And whereas the Government of West Bengal in their several representations on the subject, stressed the need to ensure the minimum head water supply of 40,000 cusecs from the Farakka Barrage Project to the Bhagirathi/Hooghly system accordingly ;

And whereas this Assembly, by a motion passed on the 4th August, 1972, urged upon the Government of India for the minimum supply as aforesaid ;

And whereas this Assembly, by a motion passed on the 12th September, 1977, also urged upon the Government of India to

meet the said minimum requirement and deputed a delegation of 9 members led by the Minster-in-charge of Irrigation, Government of West Bengal who called on the Ministers-in-Charge of Defence, Agriculture and Irrigation and Shipping and Transport, Government of India and impressed upon them the graveness of the issue ;

And whereas in spite of the Motion stand the deputation an agreement was entered into by the Government of India with the Government of Bangladesh on the 5th November, 1977 on sharing of Ganga water at Farakka between the two counteries ;

And whereas Section (ii) of article II of the agreement adversely affected the interest of this State in that the discharge of the feeder canal has been considerably reduced so much so that in some summer months it was reduced to less than 11,000 cusecs resulting inter-alia in shifting of navigational channels from one side to another at frequent intervals, reducing the navigable depths, and deteriorating river side mooring. In fact it frustrated the very purpose of the Farakka Barrage Project and endanger the very existence of Calcutta and Haldia Ports.

And Whereas this Assembly thereupon passed another resolution on the 17th April, 1980, expressing its deepest anxiety and resentment and recording its strong protest against the harmful clauses of the said Agreement and requested the Government of India—

(a) to take up the matter with the Government of Bangladesh for modification of the stipulations contained in the said Agreement so that India can be assured of the minimum requirement of 40,000 cusecs of water even in the leanest period from the 21st April, to 30th April every year ;

(b) to impress upon the Government of Bangladesh—

(i) the necessity of taking immediate steps for linking Brahmaputra with Ganga at Farakka so that the requirements of both India and Bangladesh may be fulfilled, and

(ii) until it is so done, the necessity of putting off the implementation of section (ii) of Article II of the said Agreement;

and in order to place the views of this Assembly, authorised a deputation of the members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India ;

And Whereas a delegation of 17 M. L. As led by Shri Provas Chandra Roy, Minister-in-Charge of Irrigation and Waterways Department accordingly called on the Prime Minister, and other Ministers of the Government of India on the 24th April, 1980 ;

And Whereas the long term arrangements envisaged under the said agreement are yet to be implemented ;

And Whereas the said agreement expires on the November 5, 1982, on the completion of five years from the date of agreement ;

And Whereas this Assembly is also seriously concerned about ———sharing of waters of Teesta river ;

Now,therefore, this Assembly urges upon the Government of India to take up the matter with the Government of Bangladesh so that in the interest of the preservation of the port of Calcutta to which the two countries are traditionally linked, the agreement is not renewed and a discharge of 40,000 cusecs of water throughout the year and a further discharge of 15,000 cusecs a year for irrigation/stabilisation in the Ganga basin along the Bhagirathi/ Hooghly system be ensured.

This Assembly also appreciates the needs of Bangladesh so far Teesta water is concerned but in view of the water distribution pattern in the area emphases the need to place the entire water for its own development. This Assembly recommends that in consideration of the total picture of the area a very major share of the river Teesta be made available to this State, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7. 21 P. M. till 1 P. M. on Tuesday, the 7th September, 1982, at the Assembly House, Calcutta-1

## Proceedings of the West Bengal Legislative Assembly under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 7th September 1982 at 1 p. m.

### Present

Mr. Speaker ( SHRI HASHIM ABDUL HALIM ) inthe Chair, 10 Ministers, 10 Ministers of State and 165 Members.

### Starred Questions

( to which oral answers were given )

( 1-00—1-10 P. M. )

**পশ্চিমবঙ্গে কৃষি পেনসন প্রাপকের সংখ্যা**

* ৩১। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৮। ) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস : কৃষি** বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গে কৃষি পেনসন প্রাপকের মোট সংখ্যা কত ?

**শ্রীকমল কান্তি গুহ :** পশ্চিমবঙ্গে কৃষি পেনসন প্রাপকের মোট সংখ্যা ৭,৭৫৫।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে লক্ষ্যমাত্রা ছিল এবং বর্তমানে ২৭ হাজারের যে সংখ্যাটা বললেন, এর মধ্যে কার্য্যত কতজন পেতে পেরেছেন ?

**শ্রীকমল কান্তি গুহ :**—এর মধ্যে প্রকৃতপক্ষে পাচ্ছেন ১২ হাজার ৯৫১ জন।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে বাকীটা না দিতে পারার কারণ কি ?

**শ্রীকমল কান্তি গুহ :** বিভিন্ন জেলা থেকে আমরা কারণগুলি চেয়ে পাঠিয়েছি। তবে কোন ক্ষেত্রে কোটা পুরণ করা যায়নি তার কতকগুলি কারণ আছে। যারা মারা গেছেন তাদের বিধবা স্ত্রীরা অনেকে দরখাস্ত করেননি আবার পঞ্চায়েত সমিতি থেকে দরখাস্তগুলি স্ক্রুটিনি করে পাঠান হয়নি, কিছু পোষ্টঅফিসের রিসিপ্ট ঠিকমত আসেনি, কিছু ফর্ম যেভাবে পুরণ করা দরকার ছিল সেটা হয়নি। এই সব কারণে ৬ হাজারের মত দরখাস্ত এখানে পাচ্ছি না।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাস : মাননীয় মন্ত্রীমহাশয়, দেখা যাচ্ছে যে পঞ্চায়েত-গুলির শৈথিল্যের জন্য এবং তাদের অপদার্থতার জন্য রাজ্যসরকারের কৃষি পেনসন যাদের দেবার সিদ্ধান্ত করা হয়েছে তাদের দেওয়া যাচ্ছে না। সে ক্ষেত্রে নতুন করে কোন এজেন্সির মাধ্যমে দেবার কথা আপনি ভাবছেন কি ?

শ্রীকমল কান্তি গুহ : আমরা নতুন কোন এজেন্সির কথা ভাবছি না। তবে কি করে পঞ্চায়েতগুলিকে আরো স্বক্রিয় করে তাড়াতাড়ি দরখাস্তগুলি স্ক্রুটিনি করে নিয়ে আসা যায় সে জন্য একটা ব্যবস্থা নিচ্ছি।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাস : মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে কতদিন ধরে বকেয়া পড়ে আছে ?

শ্রীকমল কান্তি গুহ : জেলাওয়ারি যা দেখা যাচ্ছে তার মধ্যে একমাত্র মেদিনীপুর পশ্চিম ২৮/২/৮২ পুরুলিয়া ২৮/২/৮২ ২৪ পরগণা উত্তর ২৮/২/৮২ আর বাকী সব ৩১/৩/৮১ পেনসন দেওয়া হয়েছিল।

শ্রীদেবপ্রসাদ সরকার : মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, আপনার বক্তব্য অনুযায়ী পশ্চিম বাংলার ৩৮,০০০ গ্রামে ২৭,৭৭৫ জন কৃষক পেনসন পাচ্ছে, তাহলে নিশ্চয়ই এটা প্রয়োজনের তুলনায় নামমাত্র, গ্রাম পিছু একজনও নয়, সুতরাং বাস্তবে এটাকে কাযকরী করার জন্য সরকারের এই লক্ষ্য মাত্রা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি ?

শ্রীকমল কান্তি গুহ : মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, আমরা নতুন করে দরখাস্ত নেবার জন্য কাগজে বিবৃতি দিয়েছিলাম এবং আমি যত দূর খবর নিয়েছি তাতে দেখছি যে, প্রচুর দরখাস্ত পড়েছে বিভিন্ন গ্রামে, সেগুলি পঞ্চায়েত সমিতির মাধ্যমে পরীক্ষা করে আমাদের কাছে নিয়ে আসবার জন্য আমরা নির্দেশ দিয়েছি।

শ্রীসুনীতি চট্টরাজ : মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি, কি পদ্ধতিতে কৃষি পেনসন দেওয়া হচ্ছে ?

শ্রীঅধ্যক্ষ মহোদয় : এ-প্রশ্ন এ-প্রসংগে ওঠে না।

শ্রীধীরেন্দ্রনাথ সরকার : মাননীয় মন্ত্রীমহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, কৃষি পেনসন দেওয়ার সময়ে পক্ষপাতিত্ব হচ্ছে এরকম কোন অভিযোগ কি আপনার কাছে এসেছে ?

শ্রীকমল কান্তি গুহ : এরকম কোনও অভিযোগ আসেনি।

**শ্রীরবীন্দ্র ঘোষঃ** মাননীয় মন্ত্রীমহাশয় এই পেনসানটা কি মাসে মাসে দেবার ব্যবস্থা করবেন ?

**শ্রীকমল কান্তি গুহ ঃ** মাসে মাসে দিতে গেলে সময় এবং লোকের দরকার। বর্তমানে আমাদের যা লোক আছে তাতে মাসে মাসে দেওয়া সম্ভব নয়, সে জন্য তিন মাস অন্তর অন্তর আমরা দেবার ব্যবস্থা করেছি এবং এ ব্যবস্থার আর একটা কারণ হচ্ছে যে পেনসন পাচ্ছে সে যদি মারা যায় তাহলে প্রতি মাসে মাসে দিলে সেটা জানা যাবে না, কিন্তু তিন মাস পর পর দিলে খোঁজ নিয়ে দেখে তার পরে সে অনুযায়ী ব্যবস্থা নিতে পারব।

* ৩২ ( হেলড্ ওভার )

* ৩৩ ( হেলড্ ওভার )

### কলিকাতা কর্পোরেশনের নির্বাচন

*৩৪। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩৬ )। **শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি কলিকাতা কর্পোরেশনের নির্বাচন কবে নাগাদ অনুষ্ঠিত হবে ব'লে আশা করা যায় ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর ঃ** (ক) কলিকাতা কর্পোরেশনের নির্বাচনের দিন এখনও স্থির হয় নাই।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, দীর্ঘদিন ধরে ডিউ হওয়া সত্বেও কলকাতা কর্পোরেশনের নির্বাচনের দিন স্থির করতে এত বিলম্ব হচ্ছে কেন ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর ঃ** ১৯৮০ সালে আমরা কলকাতা কর্পোরেশন বিল এই সভায় গ্রহণ করি এবং তার পরে ডিসেম্বর ১৯৮০ সালেই আমরা সেটাকে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠাই, রাষ্ট্রপতি এক বছর পরে ১৯৮১ সালের ডিসেম্বর মাসে সেই বিলে অনুমোদন পাঠিয়েছেন। তার পরে আমরা এটা ছাপাতে দিই, জুন মাসে এ্যাক্ট ছাপা হয়ে আসে। এখন আমরা তিনটে কমিটি বসিয়েছি, কারণ এটা হলো পশ্চিমবঙ্গের সব চেয়ে বৃহত্তর আইন, এর মধ্যে ৬৩৬টি ধারা আছে। সুতরাং এর রুলস্ এবং রেগুলেসন করার জন্য তিনটি কমিটি বসিয়েছি, তারা রুলস্ এণ্ড রেগুলেসন ফ্রেম করছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাইছি যে, বিগত বিধান সভার নির্বাচনে বামফ্রন্টের রেজাল্ট এই কলকাতায় খারাপ হওয়ার জন্যই কি নির্বাচন বিলম্বিত হচ্ছে ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমার মনে হয় মাননীয় সদস্য পরিসংখ্যানের হিসাব রাখেন না। কলকাতা শহরে কংগ্রেস এবং অন্যান্য দলের চেয়ে বামফ্রন্ট অনেক বেশী ভোট পেয়েছে, মাননীয় সদস্যের এটা জানা উচিত।

[ 1-10—1-20 P.M. ]

**শ্রীমানস ভুঁঞা :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কলিকাতা কর্পোরেশনের ইলেকসানে সল্টলেক এবং দমদম প্রভৃতি এলাকাভুক্ত করার পর কি নির্বাচন হবে ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** এই নিয়ে একটা আলোচনা হচ্ছে। কলিকাতা কর্পোরেশনের এরিয়া একটু বাড়িয়ে আশে-পাশের যেসব অঞ্চল আছে সেগুলিকে যুক্ত করে যদি কিছু ছড়িয়ে দিতে পারি তাহলে কলিকাতার ঘিঞ্জির যে পরিবেশ সেই পরিবেশ থেকে মুক্ত হতে পারে।

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, গত বিধানসভার নির্বাচনে কলিকাতা কর্পোরেশনের এলাকার মধ্যে যে সমস্ত কংগ্রেসী সদস্যরা জিতেছেন—যতদিন না নির্বাচন হচ্ছে ততদিন তাঁদের মনোনীত বোর্ডে নেওয়া হবে,কিনা ?

**মিঃ স্পীকার :** প্রশ্ন ওঠে না।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** কলিকাতা কর্পোরেশনের এলাকা কোনদিকে কতটা বাড়াবেন সেটা কি দয়া করে জানাবেন ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমাদের ক্যাবিনেটে সেটা এখনও ঠিক হয়নি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** এই কলিকাতা কর্পোরেশনের বিল নিয়ে যখন সিলেক্ট কমিটি হয়েছিল তখন এই নিয়ে দীর্ঘ আলোচনা হয়েছিল। তখন কিন্তু এই কলিকাতা কর্পোরেশনের এরিয়া বাড়াবার প্রশ্ন বিবেচনার মধ্যে আসেনি। সুতরাং সিলেক্ট কমিটিতে দীর্ঘ আলোচনার পর নতুন করে কলিকাতা কর্পোরেশনের এরিয়া বাড়াবার প্রশ্ন উঠছে কেন এবং তারজন্য নির্বাচন বিলম্বিত হচ্ছে কেন ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** এটা যখন আপনাদের সামনে আসবে তখন এই নিয়ে আলোচনা করতে পারবেন।

**শ্রীআব্দুল রউফ আনসারী :** Will the Hon'ble Minister be pleased to state whether some deficit areas being added to the Calcutta Corporation, the entire expenditure will be multiplied or not ? With the budget purmit it ?

**মিঃ স্পীকার :** This is irrelevant.

## "ফ্লাড-প্রোন" জেলাগুলোর নির্দিষ্ট গুদামে খাদ্যশস্য মজুত

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "ফ্লাড-প্রোন" জেলাগুলোর নির্দিষ্ট গুদামে যথেষ্ট পরিমাণ খাদ্যশস্য মজুত (মনসুন রিজার্ভ) আছে কি ; এবং

(খ) থাকিলে মুর্শিদাবাদ জেলার কোন্ গুদামে কত খাদ্যশস্য মজুত আছে ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জীঃ** (ক) যথেষ্ট পরিমাণ নাই। উপযুক্ত পরিমাণে কেন্দ্রীয় ভাণ্ডার হতে খাদ্যশস্য এই রাজ্যে না আসাই এর কারণঃ রাজ্য সরকার ভারতীয় খাদ্য কর্পোরেশন দপ্তর এবং কেন্দ্রীয় সরকারকে এই জরুরী ভিত্তিতে বরাদ্দ অনুযায়ী খাদ্য পাঠাবার জন্য বারবার দাবী জানিয়ে আসছে।

(খ) মুর্শিদাবাদ জেলায় এফ. সি. আই-এর বিভিন্ন গুদামে ২৮/৬/৮২ তারিখের মজুত খাদ্যশস্যের (চাল ও গম) পরিমাণঃ

| | চাল | | গম | |
|---|---|---|---|---|
| বহরমপুর | ৮০৫.৬ | মেঃ টন | ৬৫.৩ | মেঃ টন |
| নবগ্রাম | ৬.৯ | " | ২.২ | " |
| কাশিমবাজার | ৫৩২.৬ | " | ৬২.৯ | " |
| বেলডাঙ্গা | ৪৪.৬ | " | .৬ | " |
| ফারাক্কা | ১৫৫.৫ | " | .৫ | " |
| ভগবানগোলা | ১৭৭.৬ | " | .৮ | " |
| কান্দি | ১২২.৫ | " | ৫২.১ | " |
| শালার | ৫৯.৩ | " | ২২.২ | " |
| মুর্শিদাবাদ রাইস মিল | ১.০ | " | x | |
| রঘুনাথগঞ্জ | ২৯০.০ | " | ৫৪.২ | " |
| ঔরঙ্গাবাদ | ১৬১.২ | " | ১.২ | " |
| | ২৫৮৮.৪ | মেঃ টন | ২১২ ২ | মেঃ টন |

মোট খাদ্য শস্যঃ ২৯০০.৮ মেঃ টন।

শ্রীমানস ভুঁঞা: মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই রকম খাদ্য-ভাণ্ডারে যা খাদ্য রয়েছে সেটা দেখাশোনার অভাবে তার কত পরিমাণ নষ্ট হয়েছে ?

শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী: এই রকম কোন খবর আমাদের কাছে নেই।

### ট্রাম ও বাসের ভাড়া বাড়ানোর পরিকল্পনা

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) শ্রীকৃপাসিন্ধু সাহা: স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ট্রাম ও বাসের ভাড়া বাড়ানোর আশু কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হ'লে কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকরী করা হবে ?

শ্রীরবীন মুখার্জী: (ক) ট্রাম ও বাসের ভাড়া বাড়ানোর পরিকল্পনা সম্পর্কে সরকারের এখনই কোন প্রস্তাব নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

শ্রীকৃপাসিন্ধু সাহা: মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে এখন বাড়াবার কোন পরিকল্পনা নাই, ভবিষ্যতে বাড়াবার কোন পরিকল্পনা আছে কিনা সেটা দয়া করে জানাবেন ?

শ্রীরবীন মুখার্জী: ভবিষ্যতের কথা ভবিষ্যৎ বলবে।

### মডিফায়েড রেশন এলাকায় খাদ্যদ্রব্য সরবরাহ ব্যবস্থা

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) শ্রীতারকবন্ধু রায়: খাদ্য সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মডিফাইড রেশন এলাকায় সপ্তাহে কি পরিমাণ (১) চা (২) গম, (৩) চিনি ও (৪) কেরোসিন দেওয়ার ব্যবস্থা আছে;

(খ) আগামী "নীল মান্থ" (অভাবের মাস) গুলোতে উক্ত খাদ্যদ্রবে পরিমাণ বাড়ানোর সম্ভাবনা আছে কি; এবং

(গ) উক্ত খাদ্যদ্রব্যের বর্তমান দাম বাড়ানোর সম্ভাবনা আছে কি না ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী**ঃ (ক) প্রাপ্ত বয়স্কদের জন্য চাল, গম ও চিনির সাপ্তাহিক মাথাপিছু বন্টনের হার যথাক্রমে (১) চাল ২২০০ গ্রাম, (২) গম ৬০০ গ্রাম, (৩) চিনি ৭৫ গ্রাম। অপ্রাপ্ত বয়স্কদের জন্য চাল ও গমের বন্টনের হার প্রাপ্তবয়স্কদের হারের অর্ধেক। কেরোসিন তেলের ক্ষেত্রে বন্টনের হার ১ থেকে চার জনের পরিবারের জন্য সপ্তাহে ১ লিটার, ৫ থেকে ৬ জনের পরিবারের জন্য ১½ লিটার, এবং ৭ ও ততোধিক মনুষ্যের পরিবারের জন্য ২ লিটার।

(খ) কেন্দ্রীয় বরাদ্দর পরিমাণ কম থাকায় সম্ভাবনা বর্তমানে নাই।

(গ) উক্ত খাদ্যদ্রব্যের দাম বাড়ানোর সম্ভাবনা কেন্দ্রীয় সরকার কর্তৃক দাম বাড়ানোর উপর নির্ভর করে।

## বানতলা সার কারখানা থেকে নিম্নমানের সার সরবরাহ

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৯।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী**ঃ কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বানতলা মেকানিক্যাল কমপোস্ট সার কারখানা থেকে খারাপ সার সরবরাহ করা হচ্ছে; এবং

(খ) সত্য হলে সরকার দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীকমল কান্তি গুহ**ঃ (ক) (খ) ৩১/৭/৮২ তারিখে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত সংবাদে অভিযোগ করা হয়েছে যে এগ্রোইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশান চব্বিশ পরগণার ঘুর্ণিঝড়াক্রান্ত এলাকায় সারের বদলে মাটি বিক্রি করেছেন।

এই ব্যাপারে সরকার একটি আন্তঃ কমিটি গঠন করেছেন। উক্ত কমিটির রিপোর্ট পেলে যথাযথ ব্যবস্থা নেওয়া হবে।

## পশ্চিমবঙ্গে খরাক্লিষ্ট জেলা

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২।) **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়, শ্রীআতাহার রহমান ও শ্রীদীনবন্ধু মাঝি**ঃ ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলা পুরা খরা এবং কোন্ কোন্ জেলা আংশিক খরার কবলে পড়িয়াছে ; এবং

(খ) উক্ত খরাপীড়িত জেলাগুলিতে অদ্যাবধি সরকার কি কি সাহায্য দিয়াছেন ?

**শ্রীমতী নিরুপমা চাট্যার্জী :** (ক) চলতি বৎসরে এপ্রিল থেকে জুলাই মাস অবধি প্রয়োজনের তুলনায় অস্বাভাবিক কম বৃষ্টিপাতের ফলে উত্তরবঙ্গের জলপাইগুড়ি কোচবিহার ও দার্জিলিং জেলা বাদে রাজ্যের বাকি ১২টি জেলা কম বেশী খরার কবলে পড়ে।

কৃষি বিভাগ থেকে প্রাপ্ত সর্বশেষ রিপোর্টে জানা যায় যে বর্তমানে সমগ্র বাঁকুড়া, পুরুলিয়া ও হুগলী জেলা, বর্ধমান ও বীরভূম জেলার পশ্চিমাংশ ও মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমা খরা কবলিত আছে। তা ছাড়া গত জুলাই মাসের শেষ সপ্তাহ থেকে স্বাভাবিকের তুলনায় কম বৃষ্টিপাতের ফলে উত্তরবঙ্গের সবকটি জেলাতে আমন ধানের চারা আর্দ্রতার অভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। হাওড়া, বর্ধমান, জলপাইগুড়ি, কোচবিহার, দার্জিলিং ও মেদিনীপুর জেলার পূর্ব ও পশ্চিমাংশে বৃষ্টিপাতের পরিমাণ এখনও খুবই কম।

(খ) বিভিন্ন খরাপীড়িত জেলাগুলিতে সরকার যে সকল সাহায্য দিয়েছেন তা হলো :

**ত্রাণ বিভাগ :**

(১) খয়রাতি সাহায্য বাবদ—৩ কোটি ২১ লক্ষ ৭৩ হাজার টাকা

(২) রিলিফ ওয়ার্কস প্রোগাম বাবদ—৪ কোটি ৮ লক্ষ ৫০ হাজার টাকা

**কৃষি বিভাগ :**

(১) বীজ, সার ও কীটনাশক ঔষধ ক্রয় সুবিধার্থে প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকদে স্বল্পমেয়াদি ঋণ বিতরণের জন্য ২ কোটি টাকা।

(২) বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম, মেদিনীপুর, নদীয়া, মুর্শিদাবাদ, ২৪-পরগণা জেলার দুস্থ কৃষকদের বিনামূল্যে বীজধান ও চারা দিবার জন্য ৯০ লক্ষ টাকা।

(৩) ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বিনামূল্যে আমন চারা বিতরণের জন্য হেক্টর প্রতি ১৫০০ টাকা ব্যয়ে ২৮০০ হেক্টর জমিতে কম্যুনিটি নার্শারিতে চারা উৎপাদনের ব্যবস্থা।

(৪) সেচ এলাকায় চারা রক্ষার উদ্দেশ্যে আগাম জলকর আদায়ের পরিবর্তে জুলাই মাস থেকে ১৫ই সেপ্টেম্বর অবধি গভীর নলকূপ ও আর. এল. আই এর মাধ্যমে সেচের ব্যবস্থা।

(৫) ৭০ হাজার কলাই মিনিকিট বিতরণ ও আগামী রবি মরশুমে চাষের জন্য ৫৪০০০ মুসুর ১, ২০, ০০০ সরিষা, ৮০, ০০০ ছোলা, ও ১, ৫০, ০০০ গম মিনিকিট বিতরণের ব্যবস্থা।

**স্বাস্থ্য ও পরিবার উন্নয়ন বিভাগ :**

পানীয় জল সরবরাহের জন্য....১ কোটি ৩ লক্ষ ৩৪ হাজার টাকা।

**পশুপালন বিভাগ ঃ**

পশুখাদ্য সরবরাহের জন্য....২৫ লক্ষ টাকা।

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ :**

( এন. আর. ই. পি. ) বাবদ....৪ কোটি ২৩ লক্ষ ৫ হাজার টাকা ও ৫৬১৩ মেট্রিক টন চাল।

**খাদ্য বিভাগ :**

খরাকবলিত জেলাগুলির সংশোধিত রেশানিং এলাকায় অধিক পরিমাণে খাদ্যশস্য সরবরাহের ব্যবস্থা।

[ 1-20—1-30 P. M. ]

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া দয়া করে জানাবেন কি, এই যে পশ্চিমবাংলায় ভয়াবহ খরা হয়েছে সেই হিসাবে প্রয়োজনীয় যে সাহায্য সেটা অপ্রতুল নয় কি ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** আমরা মনে করি যে এই সাহায্য প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল। কিন্তু সীমিত ক্ষমতার মধ্যে থেকে এছাড়া আমাদের কোন উপায় নেই।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** আপনারা এই সাহায্য বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কিছু লিখেছেন কি ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** আমরা এই ব্যাপারে কেন্দ্রকে জানাচ্ছি এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে টাকা এসেছে তা অত্যন্ত কম। তাঁরা আরো টাকা দেবার কথা বলেছেন এবং আরো অন্যান্য সাহায্য দেবেন বলেছেন। আমরা আবার চেষ্টা করছি কি করে আরো সাহায্য করা যায়।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়:** এই যে কেন্দ্রীয় সমীক্ষক দল এসেছিলেন পশ্চিমবাংলায় খরা পরিস্থিতি দেখার জন্য, তাঁরা কি কোন রিপোর্ট দিয়েছেন? যদি কোন রিপোর্ট দিয়ে থাকে তাহলে সে রিপোর্টটি কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** তাঁরা একটি রিপোর্ট দিয়েছেন এবং আপনি যদি নোটিশ দেন তাহলে আমি বলতে পারি।

**শ্রীরবীন্দ্র ঘোষ:** মাননীয়া মন্ত্রীমহাশয়া দয়া করে জানাবেন কি এই হাওড়া জেলায় যে খরা হয়েছে তার জন্য হাওড়া জেলাকে খরাক্লীষ্ট এলাকা বলে ঘোষনা করা হয়েছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** হাওড়া জেলা বা অন্য জেলা এই রকম কোন কথা নেই।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয়া মন্ত্রীমহাশয়া দয়া করে জানাবেন কি কেন্দ্র থেকে যে ২৪ কোটি ৭৭ লক্ষ টাকা পাওয়া গেছে তার বিলি-বন্টন করার জন্য কোন শর্ত আরোপ করা হয়েছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** না, এই রকম কোন শর্ত আরোপ করা হয় নি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** বিভিন্ন দপ্তর বা সংস্থা বা পঞ্চায়েতের মাধ্যমে বিলি-বন্টন করা যাবে না এই ধরনের কোন শর্ত আরাপ করা হয়েছে কি এবং ডিসেম্বরের মধ্যে বন্টন করতে হবে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** না, এই ধরনের কোন শর্ত আরোপ ক[illegible] হয় নি।

**ডাঃ জয়নাল আবেদিন:** এই সাহায্য যারা রেসিপিটেন্ট, যে সংস্থা এ[illegible] সাহায্য বন্টন এবং বিতরণ করছে তার সুপারভিসান করছে কারা?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী:** এই সমস্ত সাহায্য বিতরণের ক্ষেত্রে প্রশাসনি[illegible] কতকগুলি নিয়ম কানুন আছে, সেই নিয়ম কানুনের মধ্যে দিয়েই সাহায্য দেবা[illegible] ব্যবস্থা হয়েছে। নিয়ম কানুনের মধ্যে দিয়ে যে ভাবে দেওয়া হয় এখন সেই ভাবে[illegible] দেওয়া হচ্ছে।

**শ্রীমহবুলবুল হক ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া জানেন যে গোটা পশ্চিমবাংলায় খরা হয়েছে, সেইরূপ মালদহ জেলায় খরা হয়েছে এবং এই জেলাকে খরাক্লিষ্ট এলাকা বলে ঘোষনা করা হয়েছে। কিন্তু ত্রাণের ব্যাপারে কিছু কিছু আসছে আবার কখনো আসছে না এটার কারণ কি ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** আমাদের কেন্দ্রীয় সরকার যদি উপযুক্ত সাহায্য করেন তাহলে আমরা নিশ্চয়ই সাহায্য দেব। এই ব্যাপারে আমাদের কোন দ্বিমত নেই।

**শ্রীমানস ভুঁঞা ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার আদিবাসী অধ্যুষিত এলাকার খরা কবলিত অঞ্চলে কিছু বেশী পরিমাণে সাহায্যের কোন সংবাদ আছে কি ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** আমরা যে বড় বড় জেলা খরা কবলিত সেখানে আমাদের ক্ষমতা অনুযায়ী বিচার করে সিদ্ধান্ত গ্রহণ করে যেভাবে সাহায্য দেওয়া দরকার তা ঠিক করেছি এবং সেইভাবেই সাহায্যের চেষ্টা করছি।

**শ্রীনটবর বাগদী ঃ** অন্যান্য জেলার চাইতে ঐসব জেলাগুলিতে খরা বেশী হয়েছে সেখানে কি কিছু বেশী এ্যালটের ব্যবস্থা আছে ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** খরা যেখানে বেশী সেখানে সাহায্য বেশীই দেওয়া হচ্ছে। সাধারণভাবে আমরা বিচার করে সিদ্ধান্ত গ্রহণ করেই ব্যবস্থা নিয়েছি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া জানাবেন কি বীরভুম জেলাকে খরা কবলিত জেলা বলে ঘোষিত হয়েছে কিনা ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** খরা এলাকা বলে কোন নির্দিষ্ট আইন নেই।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার ঃ** এই সমস্ত ক্ষয়রাতী দ্রব্য বিতরণের সময়ে দলবাজী হয়েছে কি ?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** দুঃস্থদের সাহায্যের ব্যাপারে যে নিয়ম আছে আমরা তা পালন করে চলি, কোন রকম দলবাজী করি না। আমরা পঞ্চায়েতের মাধ্যমে যারা প্রকৃত দুঃস্থ তাদের সাহায্য দিয়ে থাকি। এটা আগেও প্রমাণ হয়ে গেছে, তা না হলে জনগণ আমাদের সমর্থন করতেন না এবং নির্বাচনে জয়লাভ করতে পারতাম না।

## দ্বিতীয় হুগলি সেতু

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস**ঃ পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণ বাবদ কেন্দ্রীয় সরকার অতিরিক্ত অর্থ বরাদ্দে অসম্মতি জানিয়েছেন ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর**ঃ ১৯৮০ সালের ডিসেম্বর মাসে কেন্দ্রীয় সরকার দ্বিতীয় সেতু নির্মাণকল্পে ৫৭.১৩ কোটি টাকা ঋণ দিতে সম্মত হন। বিভিন্ন রকম অসুবিধার জন্য পূর্ব নির্ধারিত সময়সীমার মধ্যে সেতুর কাজ সম্পূর্ণ করা সম্ভবপর হয়নি। ১৯৮০ সালের ডিসেম্বরের মধ্যে সেতুর কাজ সম্পূর্ণ হবে ধরে নিয়ে এবং ঐ সময়কালের মধ্যে সম্ভাব্য মূল্য বৃদ্ধি মনে রেখে ১২৬.৫৮ কোটি টাকার একটি সংশোধিত প্রাক্কলন (এষ্টিমেট) ১৯৮০ সালের জুলাই মাসে ভারত সরকারের কাছে পাঠান হয়। কেন্দ্রীয় জাহাজ ও পরিবহন মন্ত্রনালয় সবকিছু খতিয়ে দেখার পর রাজ্য সরকারের ১২৬.৫৮ কোটি টাকার প্রাক্কলনকে ১২৪.৩২ কোটি টাকায় নামিয়ে আনেন এবং এই প্রাক্কলন ভারত সরকারের অর্থ-মন্ত্রনালয়ের অনুমোদনের জন্য পেশ করেন। সেই সময় জাহাজ ও পরিবহন মন্ত্রনালয় এই মন্তব্য করেন যে, সেতুর কাজ ১৯৮৩ সালের ডিসেম্বরের মধ্যে শেষ নাও হতে পারে এবং তা হলে সেতু নির্মানের চূড়ান্ত ব্যয় ১৫০ কোটি টাকায় দাঁড়াবে। ১৯৮০ সালের ডিসেম্বর মাসে ভারত সরকার রাজ্য সরকারকে জানান যে উক্ত সেতু নির্মানের জন্য ভারত সরকারের ঋণ দেবার দায়িত্ব ৫৭.১৩ কোটি টাকাতেই সীমাবদ্ধ থাকবে এবং অতিরিক্ত ব্যয় রাজ্য সরকারকেই বহণ করতে হবে। রাজ্য সরকার, ভারত সরকারকে এই সেতুর নির্মানের পুরো ব্যয় বহনের জন্য সম্মত হতে এবং সেই মত অর্থ বরাদ্দ করতে অনুরোধ জানিয়েছেন। বিষয়টি এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

[ 1-30—1-40 P. M.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**ঃ কেন্দ্রীয় সরকার এখনো পর্যন্ত রাজ্য সরকারকে ওই সেতু নির্মাণের জন্য কত টাকা দিয়েছেন ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর**ঃ কেন্দ্রীয় সরকার ওই সেতু নির্মাণের জন্য ৫৭.১৩ কোটি টাকা দিয়েছেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি রাজ্য সরকারের পক্ষ থেকে বিভিন্ন রয়ালটি দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি অজুহাত দেখিয়েছেন।

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** এটা সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের ঋণের উপর নির্ভরশীল। ১৯৭২ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী ফাউণ্ডেশান স্টোন স্থাপন করেন তখনই সেতু সম্পূর্ণ করা উচিত ছিল কিন্তু যে কোন কারণেই হোক ১৯৭৭ সাল পর্যন্ত কিছু কাজ এগোয়নি। আমরা আসার পরে ১৯৭৯ সাল থেকে কাজ আরম্ভ করা হয়।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই কাজ কত শতাংশ এগিয়েছে।

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** ২৬ থেকে ৩০ শতাংশ কাজ এগিয়েছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি কবে নাগাদ এই কাজ শেষ হবে।

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** ১৯৮৬ সাল নাগাদ কাজ শেষ হবে।

### পরিবহণ ব্যবস্থার উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক কর্তৃক টাকা মঞ্জুর

* ৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮।) **শ্রীদেবপ্রসাদ সরকার :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) পশ্চিমবঙ্গের পরিবহণ ব্যবস্থার উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক এ পর্যন্ত কত টাকা মঞ্জুর করেছেন ; এবং

(খ) এই অর্থ ব্যয় করার ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক কি কি শর্ত আরোপ করেছেন ?

**শ্রীরবীন মুখার্জী :** কলিকাতা নগর পরিবহণ প্রকল্পের জন্য বিশ্বব্যাঙ্কের ছাপান্ন মিলিয়ন ডলার ঋণের মধ্যে অদ্যাবধি রাজ্য সরকার ঐ প্রকল্পের খরচের নিমিত্ত ...ন কোটি পঁয়তাল্লিশ লক্ষ আটচল্লিশ হাজার টাকার দাবী পেশ করিয়াছেন।

কলিকাতা মেট্রোপলিটন জেলায় যে সরকারী ও বেসরকারী গণ-পরিবহণ ব্যবস্থা রয়েছে তার গুণগত ও সংখ্যাগত উৎকর্ষ সাধনই এই ঋণের লক্ষ্য এবং এর মধ্যে রয়েছে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার নগর এলাকার পরিবহণ ব্যবস্থার জন্য পাঁচশত ...রিশটি নূতন একতলা ও দোতলা বাস সংগ্রহ করা, পঁচাত্তরটি নূতন ট্রামগাড়ী ...য় ষাটটি ট্রামগাড়ীর পুনর্নির্মান। ইহা ছাড়া একশ পাঁচটি ট্রামগাড়ীর বিশেষভাবে সংস্কার সাধন করা, কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ও কলিকাতা ট্রাম কোম্পানী লিমিটেডের বর্তমান ওয়ার্কশপগুলির ও ডিপোগুলির আধুনিকীকরণ এবং কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার ডিপোগুলির ও কলিকাতা ট্রাম কোম্পানী লিমিটেডের ...ষ্টেশনগুলির উন্নতিকরণ। রুটের ধারার পুনর্বিন্যাস ও বিভিন্ন অর্থনৈতিক গোষ্ঠীর ওপর এই প্রকল্পের অর্থনৈতিক ও সামাজিক প্রতিক্রিয়া নির্ধারণের জন্য

রুট পুনর্বিন্যাস সমীক্ষা ছাড়াও ট্রাফিক ইঞ্জিনিয়ারিং-এর ব্যবস্থাপনার মাধ্যমে কয়েকটি প্রধান প্রধান যাত্রাপথের উন্নতির জন্য, পরিবহণ ও পথ পরিসীমার পুনর্বিন্যাস, চারিটি বাস ট্যার্মিনাস, প্রায় পনেরটি বাস ট্যার্মিনেটিং পয়েন্ট এবং প্রায় পনেরশত যাত্রী ছাউনি নির্মান করাও এই ঋণ গ্রহণের লক্ষ্যের মধ্যে রয়েছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি জনস্বার্থ বিরোধী বিশ্বব্যাঙ্ক ভারত সরকারকে যে ঋণ দেন সেই ঋণ দেওয়ার ব্যাপারে যে শর্ত আরোপ করা হয়ে থাকে পশ্চিমবাংলার পরিবহনের উন্নতির জন্য সেই ঋণ দেওয়ার ব্যাপারে সেইরকম কোন শর্ত আরোপ করা হয়েছে কি ?

**শ্রীরবীন মুখার্জী:** আমাদের লক্ষ্য হচ্ছে ট্রাম ক্রয় এবং ট্রামগুলি সংস্কার করা, ছাউনি করা, বাস ক্রয় করা। এগুলি কতখানি জনস্বার্থ বিরোধী সেটা বলতে পারবো না।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** আমি ঠিক স্পেশিফিক রিপ্লাই চেয়েছিলাম বিশ্ব ব্যাঙ্ক ঋণ দানের ক্ষেত্রে যে সমস্ত জনস্বার্থ বিরোধী শর্ত আরোপ করা হয়ে থাকে পশ্চিবঙ্গের ঋণ দেওয়ার ক্ষেত্রে সেরকম কোন জনস্বার্থ বিরোধী শর্ত আরোপ করা হয়েছে কিনা ?

**মিঃ স্পীকার:** এই প্রশ্নের সঙ্গে মূল প্রশ্নের কোন মিল নেই।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** আমার মূল প্রশ্ন হচ্ছে শর্ত আরোপ করা হয়েছে কিনা তাতে মন্ত্রী বললেন লক্ষ্যের কথা কিন্তু শর্তের কথা বললেন না।

মাননীয় মন্ত্রীমহাশয় প্রশ্নত্তরে শর্তের কথা বলেননি। সেজন্য আমার জিজ্ঞাসা যে রকম শর্ত কেন্দ্রীয় সরকারের উপর আরোপিত হয়ে থাকে সেইরকম কোন জনস্বার্থ বিরোধী শর্ত পশ্চিমবঙ্গ সরকারকে ঋণ দেওয়ার ক্ষেত্রে বিশ্ব ব্যাঙ্ক আরোপ করেছেন কিনা—ইয়েস অর নো বলুন ?

**মিঃ স্পীকার:** এ প্রশ্ন উঠে না, আপনার মূল প্রশ্নের উত্তর দিয়েছেন।

**শ্রীরবীন মুখার্জী:** এরকম কোন শর্তের কথা জানা নেই।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** ইহা কি সত্য যে বিশ্ব ব্যাঙ্ক এই ঋণ দেওয় ক্ষেত্রে বিশ্ব ব্যাঙ্কের প্রতিনিধি যাঁরা এসেছিলেন তাঁরা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশা বা রাজ্য পরিবহন ব্যবস্থার ক্ষেত্রে শ্রমিক ছাঁটাই করার কথা এবং বাস ভাড়া বৃদ্ধি কথা এই ধরণের সুপারিশ করেছেন কিনা বা এই রকম কোন সর্ত আরোপ করেছে কিনা ? লোকাল সংবাদপত্রে এই জিনিস বেরিয়েছে যে বিশ্ব ব্যাঙ্কের প্রতিনিধি আপনার সঙ্গে মিট করেছিলেন।

**মিঃ স্পীকার:** He has already given his answer. How does it arise ?

**শ্রীরবীন মুখার্জী ঃ** সংবাদপত্রে যখন বেরিয়েছে বিশ্বব্যাঙ্কের প্রতিনিধিরা আমার সংগে দেখা করেছিলেন তখন তার জবাবও বেরিয়েছে, সেটা পড়ে নেবেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে মঞ্জুরীকৃত টাকা নিয়ে বাসের বডি তৈরী হবে সেটা পশ্চিমবঙ্গে তৈরী হচ্ছে, না, পশ্চিমবঙ্গের বাইরে তৈরী হচ্ছে ?

**শ্রীরবীন মুখার্জী ঃ** বেলঘোরিয়ায় যে ষ্টেট ট্রান্সপোর্টের ডিপো আছে সেখানে কিছু তৈরী হচ্ছে, অধিকাংশ হচ্ছে পশ্চিমবঙ্গের বাইরে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** অধিকাংশ বাস মাদ্রাজ বা বাইরের কোম্পানীকে তৈরী করতে দিয়েছেন সেটার কারণ কি—টাকা লেন-দেন, না, অন্য কিছু ?

**শ্রীরবীন মুখার্জী ঃ** আপনাদের জানা উচিত ছিল যে পশ্চিমবঙ্গে ডাবল ডেকার বাসের বডি বিল্ডিং করার কোন ব্যবস্থা নেই। আমাদের যারা টেণ্ডার দিয়েছিলেন সবাইকে দেওয়া হয়েছে। যেহেতু আমাদের একটা বিশেষ সময়ের মধ্যে করতে হবে সেই কারণে যেখানে যেখানে টেণ্ডার কল করেছিলাম সেখান থেকে পেয়েছি, ৫০০ বাসের পশ্চিমবঙ্গের মধ্যে বডি বিল্ডিং করার সম্ভাবনা বর্তমানে নেই।

**শ্রীজ্ঞান সিং সোহনপাল ঃ** Will the Hon'ble Minister-in-charge be pleased to state what is the capacity of the Central Work-shop for contraction of doubledecker bus body.

**শ্রীরবীন মুখার্জী ঃ** At present body of 31 buses are being made.

**শ্রীজ্ঞান সিং সোহনপাল ঃ** What is the capacity at the moment ?

**শ্রীরবীন মুখার্জী ঃ** What I have told you is at the moment that is the capacity.

**শ্রীজ্ঞান সিং সোহনপাল ঃ** এই যে বললেন থার্টি ইজ দি ক্যাপাসিটি এটা কয়টি সিফ্‌টে তৈরী হয় ?

( নো রিপ্লাই )

[ 1-40—1-50 P. M. ]

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি পরিবহণ ব্যবস্থার উন্নতির জন্য বিশ্বব্যাঙ্কের টাকা মঞ্জুরীর কথা যা বললেন, তার মধ্যে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের উন্নতির কোন লক্ষ্য আছে কি না সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার :** এটা সেপারেট প্রশ্ন। এরজন্য নোটিশ দিতে হবে।

**শ্রীমানষ ভুঁঞা :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, যে সমস্ত বাস বেলঘোরিয়া ডিপোতে তৈরী হচ্ছে, আর বাইরে যেগুলি তৈরী হচ্ছে, এগুলিতে কি একই রকম টাকা লাগছে, না বেশী লাগছে ?

**শ্রীরবীন মুখার্জী :** আপনি নোটিশ দিলে আমি বলে দেব। তবে এগুলি টেণ্ডার করে করা হয় এবং আমাদের ওয়ার্কশপের শ্রমিকদের দিয়ে কাজ করান হয়।

**শ্রীজ্ঞান সিং সোহনপাল :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে এগুলি তৈঁরীর অর্ডার কোন্ কোন্ কোম্পানীকে দেওয়া হয়েছে ?

**শ্রীরবীন মুখার্জী :** এগুলি লক্ষ্ণৌ, হায়দ্রাবাদ, বোম্বেতে দেওয়া হয়। আপনি নোটিশ দিলে নামগুলি জানিয়ে দেব।

## গভীর বা অগভীর নলকুপ বসানোর বিরুদ্ধে বিশেষজ্ঞদের অভিমত

*৪৫। ( অনুমোদিত প্রশ্ন নং *২৭০। ) **শ্রীঅমলেন্দ্র রায় :** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, কোন কোন এলাকায় গভীর বা অগভীর নলকুপ বসানোর বিরুদ্ধে বিশেষজ্ঞরা কিছু অভিমত দিয়েছেন ; এবং

(খ) সত্য হইলে সরকার ঐ অভিমত কোন্ কোন্ ক্ষেত্রে গ্রহণ করেছেন ?

**শ্রীকানাই ভৌমিক :** (ক) হ্যাঁ ;

(খ) বর্তমানে ৮টি ব্লকের ক্ষেত্রে এই অভিমত গ্রহণ করা হয়েছে।

ব্লকগুলির নাম—

| | |
|---|---|
| (১) কালনা-২ | ( বর্ধমান ) |
| (২) পুরস্থুড়া | ( হুগলী ) |
| (৩) হরিণঘাটা | ( নদীয়া ) |
| (৪) স্বরূপনগর | ( ২৪-পরগণা-উত্তর ) |
| (৫) বনগাঁ | ( ঐ ) |
| (৬) দেগঙ্গা | ( ঐ ) |
| (৭) হাবড়া—১ | ( ঐ ) |
| (৮) গাইঘাটা | ( ঐ ) |

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি যা বললেন তাতে দেখা যাচ্ছে যে মুর্শিদাবাদের কোন ব্লকে নেই। বিগত ৫ বছরে ওয়াটার বোর্ড বারবার মুর্শিদাবাদের বিভিন্ন ব্লকে গভীর এবং অগভীর নলকূপ বসানোর ক্ষেত্রে বাধার সৃষ্টি করছে, এই বিষয়ে জানাবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** মুর্শিদাবাদে বোধ করি এই কারণে করেনি, অন্য কোন কারণ আছে।

**শ্রীমলিন ঘোষ :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে হুগলীর চণ্ডীতলা থানায় যাতে গভীর নলকূপ বসানো না হয়, এই রকম কোন রিপোর্ট ওয়াটার বোর্ড দিয়েছে কি না ?

**শ্রীকানাই ভৌমিক :** ওয়াটার বোর্ড যে রিপোর্ট দিয়েছে তাতে এই ৮টি ব্লকে ডিপ টিউবওয়েল বসানো যাবে না। বাকীগুলির জন্য রিপোর্ট দেন নি। ওয়াটার বোর্ড সার্ভে করে যে রিপোর্ট দিয়েছে তাতে যে সমস্ত জায়গায় শতকরা ৮০ ভাগ আনডার-গ্রাউণ্ড ওয়াটার অলরেডি এক্সজষ্টেড হয়েছে, সেগুলিকে তারা ব্যাক এরিয়া বলছেন। এর মধ্যে যে টিউবওয়েল হয়েছে তাতে যে জল উঠেছে সেটা অলরেডি এক্সজষ্টেড। আর একটা হচ্ছে, যে সমস্ত জায়গায় ৬০ ভাগ এক্সজষ্টেড হয়েছে সেটাকে ইয়োলো এরিয়া হিসাবে দেখান হয়েছে। এই সব কারণে এখানে করলে অন্যান্য যে সমস্ত টিউবওয়েল বসানো হয়েছে সেগুলি হ্যাম্পার হবে।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীমহাশয় কি দয়া করে জানাবেন যে ৩৩৫টি ব্লকের মধ্যে মাত্র ৮টি ব্লকের কথা আপনি বলেছেন, বাকী ব্লকগুলি সম্পর্কে বিশেষজ্ঞদের কোন মতামত পাওয়া যাবে কি না ?

**শ্রীকানাই ভৌমিক :** আমাকে নোটিশ দেবেন। কারণ এই যে ৮টি ব্লক, এ বাদে আরও অনেক জায়গায় হবে না। যেমন আসানসোলের কোল বেল্টে। এই রকম অনেক জায়গা আছে। আমি ডেফিনিট সমস্ত ব্লকের নাম এখনই বলতে পারি না।

**শ্রীআব্দুস সাত্তার :** ইহা কি সত্য যে অনেক এলাকাতে গভীর নলকূপ বসানোর ক্ষেত্রে অসুবিধা আছে। ওয়াটার লেবেল এবং অন্যান্য কারণ আছে। আপনি যে সব ব্লকের নাম করলেন, সেটা কি একটি জেলার কথা-বললেন ?

**মিঃ স্পীকার :** আমি একটা কথা বলি। মিঃ ভৌমিক আপনি একটা তালিকা

এখানে প্লেস করে দেবেন যে সারা পশ্চিমবাংলায় কোন্ কোন্ ব্লকে ডিপটিউবওয়েল করা যাবে না এবং কি কারণে করা যাবে না।

**শ্রীকানাই ভৌমিক :** এই রকম একটা লিষ্ট আমি দিয়ে দেবো।

**মিঃ স্পীকার :** উনি একটা লিষ্ট দিয়ে দেবেন।

### পশ্চিমবঙ্গে অ্যাগ্রো-সারভিস সেণ্টার

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৬।) **শ্রীকৃপাসিন্ধু সাহা :** সরকারী সংস্থা (ওয়েষ্ট বেঙ্গল অ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশন লিঃ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলো অ্যাগ্রো-সারভিস সেন্টার আছে ; এবং

খ) এর মধ্যে কতগুলো চালু অবস্থায় আছে ?

**শ্রীকানাই ভৌমিক :** ক) পশ্চিমবঙ্গে এগ্রো-ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশনের মারফৎ বর্তমানে ৪২১টি এগ্রো-সারভিস সেন্টার আছে।

খ) এর মধ্যে বর্তমানে ৩৩১টি চালু আছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রীমহাশয় এই যে ৯০টি চালু নাই বললেন, এই চালু না থাকার কারণ হিসাবে এদের বিরুদ্ধে অন্য কোন রকম অভিযোগ আছে কিনা ?

**শ্রীকানাই ভৌমিক :** এখনও আমার কাছে সে রকম কোন অভিযোগ আসে নি। তবে যদি কোন অভিযোগ থাকে তাহলে আমাকে দেবেন, আমি দেখবো।

**শ্রীজয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানবেন কি এই ৪২১টি এগ্রো-সার্ভিস সেন্টার স্থাপনের পরিকল্পনা কখন গ্রহণ করা হয় এবং এ পরিকল্পনা কখন থেকে রূপায়িত হয় ?

**মিঃ স্পীকার :** এটা নোটিশ দিতে হবে।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি কোন জেলায় কতগু চালু আছে এবং তার নামগুলি বলবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** আপনি নোটিশ দেবেন, আমি জেলাওয়ারী সব দি দেবো।

**শ্রীআব্দুস সাত্তার :** যেগুলি অকেজো আছে সেগুলি কতদিনের মধ্যে চালু করবেন ?

**শ্রীকানাই ভৌমিক :** যেগুলি অকেজো আছে, কি কারণে আছে, বা সেগুলি চালু করা যাবে কিনা, এ বিষয়ে এখনই কিছু প্রমিস করা যায় না।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন ৯০টি অকেজো আছে। কি কারণে অকেজো আছে ?

**শ্রীকানাই ভৌমিক :** নোটিশ না দিলে বলতে পারবো না।

**শ্রীঅভিশ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে বর্তমান সরকারের আরও পশ্চিমবাংলায় এগ্রো-সার্ভিস সেণ্টার স্থাপন করার কোন পরিকল্পনা আছে কিনা—কারণ এর দ্বারা অনেক বেকারের চাকুরী হয় এবং চাষীদের উপকার হয়।

[ 1-50—2-00 P. M. ]

**শ্রীকানাই ভৌমিক :** আমাদের সব বিষয়টা ভাল করে বিচার বিবেচনা করে দেখতে হবে যে এইগুলো কতটা বাড়ানো যাবে, কেন এইগুলো বন্ধ হলো, এই সব দেখে তবেই আমরা সিদ্ধান্ত নেবো।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশনের চেয়ারম্যান তিনি নিয়োগ করেছেন কি না, নিয়োগ করলে তাঁর নাম কি ?

**শ্রীকানাই ভৌমিক :** এই প্রশ্নটা এই প্রসঙ্গে আসে না।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এ্যাগ্রো-সার্ভিস সেণ্টারগুলোকে সরকারী অনুদান, সাহায্য এবং লগ্নীকৃত অর্থের পরিমাণ কতখানি ?

**শ্রীকানাই ভৌমিক :** এটা আমি বর্তমানে জানাতে পারছি না, নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানবেন কি, এ্যাগ্রো-সার্ভিস সেণ্টার কি কি সার্ভিস দেয় ?

**শ্রীকানাই ভৌমিক :**—এই প্রশ্নোত্তরে এটা আসে না।

**পাট ক্রয়**

*৪৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪। ) **শ্রীতারকবন্ধু রায় :** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) বর্তমান মরশুমে প্রকৃত পাটচাষীদের নিকট থেকে পাট ক্রয়ের জন্য কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে :

খ) পাটের সর্বনিম্ন দর ( কুইন্টল প্রতি ) কত নির্দ্ধারণ করা হয়েছে ; এবং

গ) "রাজ্য জুট কর্পোরেশন" গঠনের কোন কার্যক্রম সরকারের আছে কি না ?

**শ্রীকমলকান্তি গুহ :** ক) পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের পাট চাষীদের জুট কার্ড দেওয়ার ব্যবস্থা করেছেন। ভারতীয় জুট কর্পোরেশন এবং সমবায় কৃষি বিপণন সমিতিগুলি কেবলমাত্র এই কার্ডধারীদের কাছ থেকে "সমর্থন-মূল্যে" পাট কিনবেন।

খ) ভারত সরকার এলাকা ও গ্রেড অনুযায়ী পাটের সর্বনিম্ন দর নির্ধারণ করে থাকেন। দার্জিলিং জলপাইগুড়ি ও কুচবিহার জিলার জন্য ডব্লু-৫ গ্রেডের পাটের সর্বনিম্ন মূল্য বর্তমান মরশুমে কুইন্টাল প্রতি ১৮২ টাকা ধার্য হয়েছে

গ) এ নিয়ে রাজ্য সরকার সমস্ত ব্যাপারটা খতিয়ে দেখা শুরু করেছেন।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় কৃষিমন্ত্রী জানাবেন কি, বাজারে পাট আসতে শুরু করেছে, কিন্তু এখনও পর্যন্ত প্রকিয়োরমেন্ট মেশিনারী সেট আপ হয়নি, ফলে প্রাইভেট ফরিয়া, দালালরা নিজেদের ইচ্ছামত প্রদত্ত দাম নির্ধারণ করে সেই দামে কিনে নিচ্ছে। সামনে পূজো, ইদের উৎসব আসছে, আপনারা কি ব্যবস্থা গ্রহণ করছেন ?

**শ্রীকমল কান্তি গুহ :** কোন্ কোন্ এলাকায় এই রকম ঘটনা ঘটছে, মাননীয় সদস্য তা জানালে, আমি জুট কর্পোরেশন-এর সঙ্গে আলোচনা করে ব্যবস্থা নি৻ পারবো।

## কলিকাতায় ঠেলা ও রিক্সা চলাচল বন্ধের পরিকল্পনা

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৯।) **শ্রীসরল দেব :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) কলকাতায় "ঠেলা ও রিক্সা" চলাচল বন্ধকরণের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীরবীন মুখার্জী :** (ক) না। তবে কলকাতায় লাইসেন্স বিহীন রিক্সার সংখ্যা বহুল পরিমাণে বৃদ্ধি পাওয়ায় রাজ্য সরকার যানবাহন ব্যবস্থার উন্নতির জন্য এই জাতীয়

রিক্সা আটক করার ব্যাপারে কলকাতার পুলিশকে নির্দেশ দিয়েছেন। এবং সেই অনুযায়ী কলকাতার পুলিশ এ যাবৎ এই জাতীয় বহু রিক্সা আটক এবং বাজেয়াপ্ত করেছেন।

এছাড়া পাতাল রেলের কাজকর্ম চলাকালে মধ্য ও উত্তর কলকাতার কিছু কিছু স্থানে ও রাস্তায় ঠেলা ও রিক্সা চলাচল বিভিন্ন সময়ে নিষিদ্ধ করা হয়েছে।

খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসরল দেব :** কলকাতার জ্যাম জট মুক্ত করার জন্য ভারতবর্ষের অপরাপর শহরে যেমন রিক্সা এবং ঠেলা চালানো বন্ধ হয়েছে, সেই রকম কোন আইন করে এই সব বন্ধ করার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীরবীন মুখার্জী :** ক) প্রশ্নটা হল—কলকাতায় ঠেলা ও রিক্সা চলাচল বন্ধ-করণের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ? আমি এর উত্তরে বলেছি 'না'।

### হুগলী জেলার গোঘাট থানার গ্রামাঞ্চলে রেশন কার্ড সরবরাহ

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮।) **শ্রীশিবপ্রসাদ মালিক :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার গোঘাট থানার গ্রামাঞ্চলে বহুসংখ্যক ব্যক্তির রেশন কার্ড না থাকার জন্য আংশিক রেশন ব্যবস্থাভুক্ত দ্রব্য পাইতেছে না ;

খ) সত্য হইলে, উক্ত থানায় গ্রামাঞ্চলে নূতন রেশন কার্ড সরবরাহের কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না ; এবং

গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে কবে নাগাদ উক্ত ব্যক্তিদের রেশন কার্ড দেওয়া শুরু হইবে ?

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী :** ক) গোঘাট থানা এলাকায় কিছু লোকের রেশন কার্ড নাই।

খ) ১৯৮১ সালের জুন মাস হইতে ১৯৮২ সালের এপ্রিল মাস পর্যন্ত আরামবাগ মহকুমার খাদ্য নিয়ামককে ২৬০০ পারিবারিক রেশন কার্ড দেওয়া হইয়াছে, তাঁহাকে গোঘাট থানার সমুদয় প্রকৃত ব্যক্তিকে (যাঁদের কার্ড নাই তাঁদের) রেশন কার্ড চালু করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

গ) আশা করা যায় খুব শীঘ্রই গোঘাট থানায় যাঁদের রেশন কার্ড নাই, তাঁরা পারিবারিক রেশন কার্ড পাইবেন।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** যাদের রেশন কার্ড নেই তাদের নতুন রেশন কার্ড দেবার [নির্দে]শ কি সব জেলাতেই দেওয়া হয়েছে ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :** *সমস্ত জেলাতেই নির্দেশ দেওয়া হয়েছে যাদের রেশন কার্ড নেই, তারা আইনানুগ দরখাস্ত করলে রেশন কার্ড পাবেন।*

**শ্রীরবীন্দ্র ঘোষ :** নতুন রেশন কার্ড সম্বন্ধে এমন কোন রেষ্ট্রিকশান আরোপ করা হয়েছে যে আর নতুন করে কার্ড দেওয়া হবে না ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :** না. কোন রেষ্ট্রিকসান নেই। যে রেষ্ট্রিকসান ছিল সেটা তুলে দেওয়া হয়েছে।

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস :** নতুন রেশন কার্ডের জন্য যারা দরখাস্ত করেছিল খাদ্য দপ্তরের পক্ষ থেকে নানা কারণ, নানা অজুহাত দেখিয়ে তাদের রেশন কার্ড দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে এবং তার ফলে হাজার হাজার মানুষ সাফার করছে—এটা কি আপনি জানেন ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :** প্রশ্নটা গোঘাট থানা সম্পর্কে করা হয়েছে, কাজেই তার বাইরের প্রশ্ন আসে না। তবুও আমি বলছি যদি কোথাও এইরকম ঘটে থাকে, তাহলে তার বিরুদ্ধে সুনির্দিষ্ট ভাবে অভিযোগ আনবেন, আমি ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রীসরল দেব :** খাদ্য দপ্তর থেকে বলা হচ্ছে ভারতীয় নাগরিক এই প্রমাণ না দিলে রেশন কার্ড দেওয়া হবে না, ভারতীয় নাগরিক কে প্রমাণ দেবে ?

**মিঃ স্পীকার :** সরলবাবু এই প্রশ্ন ওঠে না।

**শ্রীহৃষীকেশ মাইতি :** পুরানো ডি. পি. লিষ্ট অনুযায়ী রেশন কার্ড দেওয়া হত। সেই লিষ্ট পুরানো হয়ে যাওয়ার জন্য অনেক জায়গায় অসুবিধা হচ্ছে সেই ডি. পি. লিষ্টের পরিবর্তে আপনি কি প্রশাসনিক কোন নির্দেশ দিয়েছেন যে পঞ্চায়েত যে লিষ্ট তৈরী করবে সেই অনুযায়ী নতুন রেশন কার্ড দেওয়া যাবে ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :** পঞ্চায়েতের মাধ্যমে রেশন কার্ড দেবার কথা আমরা বলেছি। আমি আগেও বলেছি, আবার বলছি যাদের রেশন কার্ড নেই, সে গোঘাটই হোক, আর পশ্চিমবঙ্গই হোক, নিয়ম অনুযায়ী তাদের দরখাস্ত করতে হবে এবং সেই অনুযায়ী কার্ড পাবেন।

**শ্রীঅনিল মুখার্জী :** এম. এল. এ-দের সই সমেত রেশন কার্ডের জন্য দরখাস্ত জমা দিলে রেশন কার্ড দেওয়া হয় কি ?

**শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :** ৪ সপ্তাহের জন্য দেওয়া হয়, এটা সব এম. এল. এ. এই জানেন, নতুন করে প্রশ্ন করার কিছু নেই।

**শ্রীস্থনীতি চট্টোরাজ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি বাঁকুড়া জেলার ওন্দায় সব লোককে রেশন কার্ড দেওয়া হবে কি?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** Question hours is over.

Calling attention to matters of urgent public importance.

**Mr. Speaker :** I have received the following calling attention notices.

1. Disrespect shown to the National Flag at Belur Municipality Office and Belur Girl's School on 15. 8. 82—Shri Ambica Benerjee. M. L. A.
2. Flood at Murshidabad and Malda -Shri Abul Hasnat Khan and Shri Atahar Rahaman and Shri Satya Ranjan Bapuli, M.L.As.
3. Alleged murder of a Head Master of Junior High School in Birbhum on 25. 7. 82— Shri Dhiren. Sen M. L. A.
4. Incident at Shyampukur Calcutta following the death of a teacher—Shri Anil Mukherjee, M. L. A.
5. Distrubance at Kashipur and Baranagar—Shri Anil Mukherjee, M. L. A
6. Law and order situation in Ranaghat and its neighbouring areas—Shri Gour Chandra Kundu, M. L. A.
7. Non-supply of Commodities in the Ration-shops —Shri Jayanta Kumar Biswas, M. L. A. and Shri Kashinath Misra, M. L A.
8. Disturbance in Ramkrishna Mission at Purulia—Shri Anup Kumar Chandra, Shri Jayanta Kumar Biswas, and Shri Satya Ranjan Bapuli, M. L. A. S.
9. Allegation of malpractise against Panchayat Pradhan of the Village Khatanga in Birbhum.

10. Incidents of looting and arson in Birbhum on 26. 7. 82 —Shri Suniti Chattaraj, M. L A
11. Non-supply of text Books in Primary School—Shri Kashinath Misra, M. L. A.
12. Declaration of Bankura & Purulia as draught & flood effected areas—Shri Kashinath Misra M. L. A.
13. Power crisis and its effect on industries—Shri Satya Ranjan Bapuli, M. L. A
14. Loan in agricultural production due to draught—Shri Satya Ranjan Bapuli, M. L. A
15. Alleged Murder of Mother and son in Gazole P. S. District Malda—Shri Satya Ranjan Bapuli, M. L. A.
16. Death of lady Professors—Shri Satya Ranjan Bapuli, M. L. A.
17. Preservation of historical achievements at Murshidabad —Smt. Chhaya Ghosh.

I have Selected the notice of Shri Dhirendra Nath Sen on ıe Subject of alleged murder of a Headmaster of Junior High chool in Birbhum on 25. 7. 82. Minister-in-Charge may give reply today, if possible, or give a date.

**শ্রীসুব্রত মুখার্জী :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এখানে আপনার ভুল হলে তা কিছু করা যাবে না, প্রিভিলেজও আনা যাবে না, কিছুই করা যাবে না। এখানে কন্তু স্যার, একটা মারাত্মক ভুল হয়ে গিয়েছে। এখানে প্রসিডিংস অব দি হাউসের যে রেকর্ড দেওয়া হয়েছে তাতে কালকে মোশান আনডার রুল ১৮৫-এর যেটা পাশ হয়েছে তাতে প্রথমেই লেখা আছে শ্রীননী ভট্টাচার্য্য মুভড আপনি স্যার নিজেই কালকে লেছিলেন মুভড। আপনি স্যার, নিজেই কালকে বলেছিলেন মুভড বাই ননী ভট্টাচার্য্য অ্যাণ্ড সুব্রত মুখার্জী। বিরোধী দলের বলে আমার নামটা কি উবে গেল? এটা তো স্যার, একটা রেকর্ড, এটা তো আপনার কাছেই আছে, এটা দেখুন, রেকর্ডে ভুল তো থাকতে পারে না। আপনার অফিসকে বলুন এটা ঠিক করতে।

**মিঃ স্পীকার :** এটা আমি দেখছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** এটা তো স্যার, আপনার অফিস থেকেই দেওয়া হয়েছে। কালকে যে মোশানটা মুভড হয়েছে আনডার রুল ১৮৫ তার সঙ্গে এটা কমপ্লিটলি কনট্রাডিকটরি।

**মিঃ স্পীকার :** আমি রেকর্ডটা দেখছি, দেখে ডিসিসান জানাব।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, কালকে তো আমরা ডিবেট করি নি, উই অল সাপোর্টেড দি মোশান। এইখানে ল্যাংগুয়েজটা এইভাবে থাকলেই ভালো হ'ত যে Following members and ministers took part in the debate. We all suported the motion and it was adopted unanimously.

**মিঃ স্পীকার :** It is written that it was adopted unanimously.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, বাজেটের উপর ডিবেট হবে, এডজর্নমেন্ট মোশানের উপর ডিবেট হবে কিন্তু এ ব্যাপারে সার্পোটেড কথাটা হলে বোধহয় ভাল হয় কিম্বা took part in the discussion.

**মিঃ স্পীকার :** আমি যেটা বুঝেছি সেটা হচ্ছে প্রসিডিংসে সে যে মুভ করে তার নাম আসে। এটা ননীবাবু মুভ করেছেন। তবে মোশানটাতে দুজনের নামই রেকডে আছে। যাইহোক, এটা আমি দেখে পরে জানাবো।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকারের হেরে যাওয়া মন্ত্রীকে চাকুরী দেবার ব্যবস্থা হয়েছে। ডঃ অশোক মিত্র, তিনি নির্বাচনে পরাজিত হয়েছেন, তাকে চাকুরী দেবার ব্যবস্থা করা হয়েছে। ওরা বলেন যে ব্যাক ডোর দিয়ে নাকি কংগ্রেসের মত আনেন না। কিন্তু একটা প্রশাসন সংস্কার কমিটি হয়েছে যার চেয়ারম্যান করা হয়েছে অশোক মিত্রকে, যিনি নির্বাচনে পরাজিত হয়েছেন এবং নির্বাচনে পরাজিত হবার পরে তার চাকুরীর ব্যবস্থা করতে হবে, কিছু টাকা এবং গাড়ীর ব্যবস্থা করতে হবে। এটা অত্যন্ত দুর্ভাগ্য যে ৬ বছর এই অপদার্থ বামফ্রন্ট সরকার রাজত্ব করার পরে তাদের খেয়াল হয়েছে যে এবারে একটা প্রশাসন সংস্কার কমিটি করা দরকার প্রশাসন সংস্কার করার জন্য এবং সেই প্রশাসন সংস্কার কমিটির চেয়ারম্যান কাকে করা দরকার, না যিনি একজন অপদার্থ অর্থমন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গে রেকর্ড করে গেছেন এবং তিনি পরাজিত হয়েছেন, নট ইলেকটেড বাই দি পিপল। তাকে চেয়ারম্যান করে যদি প্রশাসন কমিটি তৈরী করা হয় তাহলে আমি আপনার কাছে অনুরোধ করবো, আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যে এই হেরে যাওয়া লোককে নিয়ে যেন না করেন, বরং প্রমোদ দাসগুপ্তকে দিয়ে করুন। এটা করলে তবু একটা মান হবে। এই

ভদ্রলোক একটা পার্টির লোক। কিন্তু এই ভদ্রলোক কোন পার্টির লোক নন, সি. পি. এম-এরও লোক নন, ইন্দিরা গান্ধীকে গালাগালি করতেন, পরে জ্যোতিবাবুর পদলেহন করে মন্ত্রী হয়েছিলেন। এই প্রশাসন কমিটিতে আরো যারা আছেন তারা হচ্ছেন, সোমনাথ চ্যাটার্জী, রথীন সেনগুপ্ত, তিনি লাল টাই পরে রাইটার্স বিল্ডিংসে বসে থাকতেন। সোমনাথ চ্যাটার্জী, যার নিজের কোন প্রশাসন সম্পর্কে কোন অভিজ্ঞতা নেই এবং দক্ষতাও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমাদের তীব্র প্রতিবাদ জানাবো যদি এই পরাজিত লোককে নিয়ে এই জায়গায় বসান হয় এবং সোমনাথ চ্যাটার্জী, যার প্রশাসন সম্পর্কে কোন অভিজ্ঞতা নেই, তাকে অন্য জায়গায় সরিয়ে দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রীদেবীপ্রসাদ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পদবীতে কংস বলে কিন্তু নবদ্বীপের দস্যু সম্রাট কংস বলে পরিচিত। সেখানে ডাকাতি, নরহত্যা, স্মাগলিং এবং নারী ধর্ষণ ইত্যাদি নিয়ে এক আতংকের সৃষ্টি হয়েছে। গত জানুয়ারী মাসে অশ্বিনী দাস, একজন দক্ষ স্বর্ণ ব্যবসায়ী, তার বাড়ীতে ডাকাতি করে রাত্রি ৯-৩০টার সময়ে বৃদ্ধ অশ্বিনী দাস এবং তার পুত্রবধূকে বেঁধে মাথায় বোতল বোতল নাইট্রিক অ্যাসিড ঢালে। অশ্বিনী দাস মারা যায় এবং তার পুত্রবধূ ৪ মাস সংগ্রাম করে বেঁচেছে। গত ৭ জুলাই এক পোষ্টমাষ্টারের বাড়ীতে আবার বিভৎস ডাকাতি করেছে। এখন এদের উপর প্রচণ্ড প্রশাসনিক চাপ সৃষ্টি করার ফলে এরা এখনও পর্যন্ত কোন রাজনৈতিক দলের আশ্রয় পায়নি। এরা হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে সব রাজনৈতিক দলের দরজায় দরজায় যে, কেউ তাঁদের ছাপ দেবেন কি না। আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে প্রশাসনকে আরো দৃঢ় হতে বলছি এবং উপস্থিত সব রাজনৈতিক দলের প্রতিনিধিদের কাছেও বলছি কারণ এদের কেউ ছাপ দিতে পারছেন না, কুণ্ঠাবোধ করছেন, এদের ছাপ দিয়ে পরে আমাদের কর্মী বলে দস্যু দলপতিকে আশ্রয় দেবেন না এই আবেদন রাখছি।

[ 2-10—2-20 P. M. ]

**শ্রীমানস ভুঁইঞা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি একটা অনুরোধ রাখছি। অনুরোধটা হচ্ছে এই যে, এই বিধানসভায় যে সমস্ত দৈনিক সংবাদপত্রের সাংবাদিকরা আসেন। তাঁদের জন্য আলাদা বসার ব্যবস্থা আছে, কিন্তু যে সমস্ত সংবাদপত্রগুলি সাপ্তাহিক বা যেগুলি ফর্টনাইটলি প্রকাশিত হয়, সেগুলির সাংবাদিকরা এবং ফ্রিল্যান্স জার্ণালিষ্ট যাঁরা এখানে আসেন, তাঁদের জন্য দোতলায় বসবার ব্যবস্থা

আছে। এঁদের দোতলায় বসে কাজ করতে অসুবিধা হয়। এঁদের যাতে নীচে বসতে দেবার ব্যবস্থা করা হয়, তারজন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি।

**অধ্যক্ষ মহোদয় :** আপনি বসুন, এ বিষয়ে এখানে উল্লেখ করা বা আলোচনা করা যায় না।

**শ্রীযামিনী ভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, প্রফেসর সন্তোষ ভট্টাচার্যের নেতৃত্বে ১৯৭৯ সালে পশ্চিমবঙ্গের সমস্ত সূতা কল শ্রমিকদের জন্য একটা ওয়েজ কমিটি গঠিত হয়েছিল। সেই ওয়েজ কমিটির রিপোর্ট অনুযায়ী এবং দ্বিপাক্ষিক চুক্তি অনুযায়ী ঠিক হয়েছিল এ বিষয়ে শ্রমমন্ত্রীর সিদ্ধান্তই চূড়ান্ত হবে। গত মাসের ৬ তারিখে শ্রমমন্ত্রী এ সম্পর্কে তাঁর সিদ্ধান্ত জানিয়েছেন। কিন্তু মালিকরা এখনো পর্যন্ত ওয়েজ কমিটির সুপারিশ বা শ্রমমন্ত্রীর সিদ্ধান্তকে অগ্রাহ্য করে চলেছে। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে যাতে সূতা কলের মালিকরা সূতা-কল শ্রমিকদের বেতন বৃদ্ধির সিদ্ধান্তকে মেনে নেয়, তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন। তা নাহলে শ্রমিকদের মধ্যে বিক্ষোভ দেখা দেবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

স্যার, হুগলী জেলার শ্যাওড়াফুলির হাট একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বাণিজ্য কেন্দ্র। এই হাটে আলু, পাট ইত্যাদির গুদাম আছে এবং এখানে পাইকারি ও খুচরা বিক্রি হয়। কিন্তু হুগলী নদী, অর্থাৎ ভাগীরথী নদীর পশ্চিমপাড়ে এই হাটটি অবস্থিত, কিন্তু এই নদীতে প্রচণ্ড ভাবে ভাঙ্গন দেখা দিয়েছে এবং আগামী ২/৩ বছরের মধ্যে এই হাটের বেশ কয়েকটি দোকান নদী-গর্ভে নিমজ্জিত হবে। সুতরাং আমি সেচমন্ত্রীর কাছে আবেদন করছি যে, তিনি অবিলম্বে এদিকে একটু লক্ষ্য দিন। একটা মাষ্টার স্কীম তৈরী করে নদীর ভাঙ্গন রোধ করবার চেষ্টা করুন, তা নাহলে হুগলী জেলার এই বাণিজ্য কেন্দ্রটি ( শ্যাওড়াফুলির হাট ) গঙ্গা গর্ভে নিমজ্জিত হবে।

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌর-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বছর হাওড়া পৌরসভায় ৫০ দিন ধর্মঘট হয়েছিল, ধর্মঘটের পরে পৌর কর্তৃপক্ষের সঙ্গে

কর্মীদের একটা চুক্তি হয়েছিল। চুক্তি অনুযায়ী পৌর কর্তৃপক্ষ—বর্তমানে যাঁরা আছেন, আমাদের পৌর-মন্ত্রীর মনোনীত বোর্ড, সেখানে কোনও নির্বাচিত বোর্ড নেই—কর্মীদের দাবী দাওয়া মেনে নিচ্ছেন না। আমরা দেখতে পাচ্ছি পৌর কর্তৃপক্ষ বিগত বছরের পর থেকে একের পর এক চুক্তি ভঙ্গ করে চলেছেন। গত ৩ তারিখে কর্মীদের সংগ্রাম কমিটির প্রতিনিধিরা পৌরসভায় গিয়ে পৌর কর্তৃপক্ষের হাতে তাঁদের মেমোরেণ্ডাম দিতে যান, তখন তাঁরা তা নিতে অস্বীকার করেন। এর পরে পৌর কর্তৃপক্ষ তথা পৌর প্রধান যখন পৌরসভার নীচে নেমে আসেন, তখন কর্মীরা তাঁর গাড়ী ঘিরে ধরে এবং মেমোরেণ্ডাম নেবার দাবী জানায় এবং তারা মেমোরেণ্ডামটি পড়ে দিতে চায়, কিন্তু তিনি তা না শুনেই গাড়ী নিয়ে চলে যান। পরের দিন দেখা যায় সংগ্রাম সমিতির তিন-জন নেতাকে সাসপেণ্ড করা হয়েছে। এটা অত্যন্ত দুঃখের কথা। বামফ্রণ্ট সরকার বলেন, আমরা শ্রমিকের সরকার। অথচ দেখা যাচ্ছে বামফ্রণ্টের লোকেরাই পৌরসভায় এই জিনিষ করছে।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকারের সিল্ক বোর্ডের একটা অফিস কলকাতায় ছিল। দীর্ঘদিন ধরে এই কেন্দ্রীয় সরকারের অফিসে এখানকার বহু লোক কাজ করছে। পশ্চিমবঙ্গ সরকারের জ্ঞাতে কি অজ্ঞাতে তা আমি জানি না এই সিল্ক বোর্ড মালদায় স্থানান্তরিত হচ্ছে। যদি মালদায় এই সিল্ক কেন্দ্রটি যায়, তাহলে এখানকার স্থানীয় মানুষদের অসুবিধা হবে এবং কাজের অনেক ক্ষতি হবে। সুতরাং কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার যেন অবিলম্বে এই বিষয়টি নিয়ে আলোচনা করেন।

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামের মানুষ বহুদিন আগে রেশন কার্ড পেয়েছে। অনেকের আছে, আবার অনেকের নেই। যাদের আছে, চেহারা দেখে মনে হয় না যে এটা রেশন কার্ড না কি অন্য বস্তু। এখন আমাদের সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, ব্যক্তিগত ভাবে গ্রামে রেশন কার্ড দেবেন। কিন্তু কতিপয় ব্যক্তি মনে করলো গ্রামের লোকেরা যদি ব্যক্তিগত ভাবে রেশন কার্ড পায়, তাহলে তারা দেশের সব খাবার খেয়ে ফেলবে। এই মনে করে তারা হাইকোর্টে কেস করেছে। আমার অনুরোধ এখন যদি ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া সম্ভব নাও হয়, তাহলে যেন পারিবারিক ভিত্তিতে যে রেশন কার্ড দেওয়া আছে তার মাধ্যমে রেশন দেওয়ার ব্যবস্থা করা হয়। কারণ, বাজারে চড়া দামে গ্রামের লোকেদের কিনতে হচ্ছে।

সুতরাং যে কোন ব্যবস্থা অবলম্বন করে অতি সত্বর যেন রেশন দেওয়ার ব্যবস্থা করা হোক। এই অনুরোধ আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রীধীরেন্দ্র নাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিশেষ করে নর্থ বেঙ্গলের কয়েকটি জেলার ক্ষেত্রে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই নর্থ বেঙ্গলে বিশেষ করে জলপাইগুড়ি, কুচবিহার, বালুরঘাট এবং দার্জিলিং—এই ৪টি জেলায় প্রায় গত শ্রাবণ মাস থেকে বৃষ্টি না হওয়ার দরুন ৫০ শতাংশ জমিতে গাড়া বাকী আছে আর যে ৫০ শতাংশ জমিতে গাড়া হয়েছে তার ধান ভাল হবে কিনা তাও সন্দেহ। বিশেষ করে উত্তর বাংলার কৃষকদের যে অর্থকরী ফসল সেটা হচ্ছে পাট। জলপাইগুড়ি জেলায় বেলাগোবা নামে একটি জায়গা আছে যেখানে বিখ্যাত পাট জন্মায়। আজকে জল না থাকার দরুন সেই পাট শুকিয়ে যাচ্ছে। তাই আমি এই দিকে ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া ক্ষেত মজুরদের কোন কাজ নেই। তারা না খেয়ে দিন যাপন করছে। এইদিকে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে ক্ষেত-মজুরেরা গ্রামে কাজ পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে নারকীয় ঘটনা বর্ধমানের বুকে হয়ে গেছে—আপনি হয়তো বলতে পারেন এই রকম ঘটনা নিত্য-নৈমিত্তিক ঘটছে, সুতরাং নতুন করে কি বলবেন সুনীতিবাবু—কিন্তু আমি বলছি, একজন এক্স এম, এল, এ, শ্রীকাশীনাথ তা, নিরাপরাধ একজন মুমূর্ষ ছাত্র পরিষদের নেতাকে বাঁচাবার জন্য হাসপাতালে নিয়ে যাচ্ছিল। এই ছিল তার অপরাধ, সেইজন্য কাশীনাথ তাকে প্রকাশ্য দিবালোকে বাড়ীর সামনে ধরে সি, পি, এমের লোকেরা শীল নোড়া দিয়ে ঠুকরে-ঠুকরে প্রথমে তার দাঁত ভাঙে, তারপর তার চোখ নষ্ট করে। পুলিশের রিপোর্ট থেকে পাচ্ছি তার কাণ দুটো কেটে নেয় এবং তারপর তার গলার নলী কেটে দেয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীভৎসভাবে তাকে হত্যা করা হয়। ঘটনার কিছুদূরে থানা, সি, পি, এমের লোকেরা তাণ্ডব করলো, ৬ টার সময়ে মার্ডার হলো আর ১১ টার সময়ে পুলিশ এলো। লাশ পড়ে আছে, লাশের কাছে যাবার কারো সাহস নেই।

[ 2-20—2-30 P. M. ]

যেভাবে অত্যাচার করা হয়েছিল তখন বেঁচে থাকা সম্ভব নয়। তাঁকে ঠুকে ঠুকে খুঁচিয়ে খুঁচিয়ে মেরেছে। আজকে গ্রামের লোকের নিরাপত্তা নেই, এক্স এম, এল, এ, দের নিরাপত্তা নেই। এম, এল, এ, মান্নান সাহেব ইনজিওর্ড হয়েছিলেন। আমি আপনার মাধ্যমে একটি কথা জানতে চাইছি যে, এই রকমই কি পশ্চিমবাংলায় চলবে?

কাশীনাথ রায়ের মার্ডারকেসের আসামীরা এ্যারেষ্ট হয়নি। পুলিশ আসামীদের গ্রেপ্তার করছে না। আসামীরা প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে। মন্ত্রীদের গাড়ীতে কিংবা থানায় গিয়ে তারা চা খেয়ে আসছে। তাহলে কি জ্যোতিবাবু বলতে চাইছেন যে, তোমরা প্রকাশ্যেই খুন কর, তোমাদের রাজবন্দী হিসেবে রেখে দেওয়া হবে। এটা একটা সিরিয়াস ইস্যু আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে জানাতে চাইছি।

**শ্রীশচীন্দ্র নাথ হাজরা :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারকেশ্বর—গড়েরঘাট, তারকেশ্বর—বালীপুর, এবং তারকেশ্বর—খানাকুল ভায়া দিঘরীঘাট, এই রাস্তাগুলি দীর্ঘদিন যাবৎ মেরামত হয়নি। বাস চলাচলের অনুপযুক্ত হয়ে গেছে, যে কোন মুহূর্তে এ্যাকসিডেন্ট হতে পারে। খানাকুল এবং কলকাতা থেকে সরকারী বাস যাতে যাতায়াত করতে পারে, তারই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আপনি হাউসে রয়েছেন, যদি এই ব্যবস্থাটা করতে পারেন তাহলে ভাল হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুনীতিবাবু যে কথাটা তুলেছেন, কাশীনাথ তা মহাশয়, অজাতশত্রু ছিলেন। একটু আগে একজন সি. পি. এম বন্ধুই বলছিলেন যে তাঁর কোন শত্রু ছিল না। সকলেই তাঁকে শ্রদ্ধা করত। আমি ব্যক্তিগতভাবে আপনার কাছে অনুরোধ করছি যে আপনি যদি অনুগ্রহ করে একটা আদেশ দেন মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে যে কোন এক্স এম, এল, এ-কে যদি অত্যাচার বা হত্যা করা হয়, তাহলে তাঁদের বিরুদ্ধে জুডিশিয়াল প্রোব করতে নির্দেশ দেওয়া হবে। কারণ আমরা সকলেই একদিন এক্স হব স্যার, কাজেই এই রকম কুকুর মারা করে যাতে তাদের মারা না হয়, আপনি দয়া করে তার প্রতিকারের ব্যবস্থা করুন। এটাই আমার আপনার কাছে অনুরোধ।

**Shri Punai Uraon :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से माननीय स्वास्थ्य मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। जलपाईगुड़ी जिला के अन्तर्गत नागराकाता ब्लाक में एक हेल्थ सेन्टर हास्पिटाल है। वह तनकर तैयार भी हो गया है। लेकिन बड़े दुख के साथ कहना पड़ता है कि आज तक रोगियों के लिए दवा-दारु का कोई प्रबंध नहीं है। इसलिए मैं स्वास्थ्य मंत्री से अनुरोध करूंगा कि फौरन इस हास्पिटल की ओर ध्यान दें, ताकि रोगियों की दवा मिल सके। उन की चिकित्सा सुचारू रूप से हो सके।

**Shri Abdur Rauf Ansari :** Mr speaker, Sir, through you I want to draw the attention of the Chief Minister, West Bengal. There is a Board which is named as West Bengal Madrasa Education Board. This has a long standing existence, During the previous congress regime this Board has flourished and tried to establish and develop Madrasa Education in West Bengal. But now, since the Left Front Goverment came into power in 1977, even from the remotest villages we are receiving complaints that even the President of the board—the Minister in charge is the President—is passing bad remarks about the Board. He had already tried to discourage to continue with and tried to withdraw certain subjects such as Fokha, Hadis and Assul—he is trying to crush the Madrasa Education. I think, there is some instructions from the head quarters of the Marxist party because Madrasa education is coming in the way of spreading Marxist education in West Bengal. So, I request you this Madrasa education must be allowed to continue in its traditional way, and it should not be discouraged. The Minister-in-charge should not pass the bad remarks otherwise it will take its own course. Thank you, sir.

**শ্রীমির ফকির মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নাগাশিপাড়ায় একমাত্র প্রাইমারী হেল্‌থ সেণ্টারে আজকে চরম দুরবস্থার মুখে। সেখানে ঔষধপত্র নেই, রোগীদের কোন বেড নেই. হাসপাতালের ঘরের অবস্থা অত্যন্ত খারাপ, সেখানে ঘরের ভেতর জল পড়ে। প্রতিদিন প্রায় ৫/৬ শতর মতো রোগগ্রস্ত মানুষ সেখানে উপস্থিত হয়। আগেকার স্বাস্থ্যমন্ত্রীকে এই সব ব্যাপারে জানানোর পর হেল্‌থ সেণ্টারের কর্মচারীরা সেই হাসপাতাল পরিদর্শন করেন এবং এই হাসপাতালের অবস্থা দেখে তাঁরা এটাকে রুরাল হাসপাতাল করার প্রতিশ্রুতি দেয়। কিন্তু দীর্ঘদিন ধরে এই অবস্থা পড়ে আছে এবং এখনও পর্যন্ত কিছু করা হয় নি। এখানে একটা এক্স-রে মেসিন বসানোর কথা ছিল, এক্স-রে মেসিন যা এবং এই এক্স-রে মেসিনের ডাক্তার কিন্তু এখনও যায় নি। এই থানায় একমাত্র গুরুত্বপূর্ণ হেল্‌থ সেণ্টার এই অবস্থায় পড়ে আছে। সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে

অনুরোধ করছি যাতে এই হেল্থ সেন্টারের দুরবস্থা দূর হয় তার জন্য ব্যবস্থা করা হোক এবং জর্জরিত মানুষের মুক্তির ব্যবস্থা করার জন্য রুরাল হাসপাতাল করা হোক।

**শ্রীমসলেউদ্দিন আহমদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা জগতে যে অরাজকতা চলছে সেই সম্বন্ধে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলার গঙ্গারামপুর গ্রামের হাইস্কুলে ১৯৮১ সালে ম্যানেজিং কমিটি গঠন হয়। সেই কমিটিতে সি. পি. এম-এর কেউ জিততে পারেন নি। তার ফলে এই গঙ্গারামপুরে এম. এল. এ-এর প্রভাবে সেখানে এপ্রুভেল না নিয়ে এডমিনিস্টেটর বসানো হয়েছে। সেখানে তাদের মনমত শিক্ষক প্যানেল করা হয়। কিন্তু সেখানকার অধিবাসীরা সভা করে, মিছিল করে তার প্রতিবাদ জানায়। সেখানকার শিক্ষক এবং ছাত্ররা তার প্রতিবাদ জানায় এবং হরতাল করে। তার ফলে সেখানে শিক্ষক নিয়োগ এখনও হয়নি এবং ছাত্রদের শিক্ষার ক্ষতি হচ্ছে। তাই শিক্ষামন্ত্রীকে অনুরোধ করবো এই ছাত্রদের শিক্ষার যেন ক্ষতি না হয় তার জন্য ব্যবস্থা অবলম্বন করুন। ম্যানেজিং কমিটিকে পুনরায় এ্যাপ্রুভাল দিয়ে এই এ্যামিনিষ্ট্রেটরকে বাতিল করে দলমত নির্বিশেষে শিক্ষক নিয়োগ করুন। আমি কংগ্রেস বা সি. পি. এম শিক্ষক নিতে বলছি না, আমি বলছি যে উপযুক্ত শিক্ষক নিয়োগ করে ছাত্রদের বিহিত আপনি করবেন, এই অনুরোধ আপনার কাছে রইল।

[ 2-30—2-40 P. M. ]

**শ্রীহৃষিকেশ মাইতি :** স্যার আপনার মাধ্যমে আমি মাননীয় সেচ মন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেই সঙ্গে মাননীয় সকল সদস্যদেরও দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় নদীর যে ভাঙ্গন হচ্ছে তা প্রধানতঃ ওয়েভ গ্যাপের ফলেই হচ্ছে। কারণ গঙ্গার যে ভাঙ্গন তার প্রকৃতি আলাদা। দ্বিতীয় আর একটি জায়গা আছে, সেখানকার ভাঙ্গনের প্রকৃতি আলাদা। সেটা হচ্ছে কাকদ্বীপ থানার মরীগঙ্গা রিভার এবং হুগলী রিভার এই দুটি জায়গার সংযোগস্থলে একটা গ্রাম আছে—কালীনগর, লক্ষ্মীপুর, মধুসূদনপুর—এই ক'টি জায়গায় যে ভাঙ্গন হচ্ছে তার প্রকৃতিটা একটু ভিন্ন প্রকৃতির। সেটা ডিপ্ ওয়াটার চ্যানেল-এর ভিতর দিয়ে চলে যাচ্ছে, যা বাইরে থেকে বোঝা যায় না। বাইরে থেকে গঙ্গার যে ভাঙ্গন দেখেন ঠিক সেই রকম। এই রকম ভাঙ্গন কিন্তু পশ্চিমবাংলার আর কোথাও নেই। সাধারণ ভাবে এমব্যাঙ্কমেণ্ট দিয়ে ব্রিক পিকিং ইত্যাদি দ্বারা এ ভাঙ্গন রোধ করা যাবে না। এগুলিতে অনেক টাকা খরচ করে বোল্ডারিং ইত্যাদি করে তবেই করতে হবে। কিন্তু এত টাকা খরচ করা কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া কিছুতেই করা সম্ভব নয়। আমরা সাধারণত একে অবক্ষর বলে থাকি। আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে গঙ্গার

ভাঙ্গণ সম্পর্কে আপনারা যেমন গুরুত্ব দিয়ে থাকেন, এ ক্ষেত্রেও সে রকম গুরুত্ব দিন। আমি এ কারণে এই ভাঙ্গন সম্পর্কে বলছি যে গত ১০ বছরের মধ্যে প্রায় ২ কিলো-মিটার জায়গা নদী গর্ভে চলে গেছে এবং কয়েক সহস্রাধিক ব্যক্তিকে আমাদের বসবাসের জন্য অন্যত্র জায়গা দিতে হয়েছে। তারা সকলে নিরাশ্রয় হয়ে পড়েছিল এই ভাঙ্গনের ফলে। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এটি যেন যথোপযুক্ত গুরুত্ব পায়

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, হাওড়া জেলার ব্যাঁটরাতে একটি কবরস্থান আছে। আজ বহু বৎসর যাবৎ উক্ত কবরস্থানটি উপেক্ষিত অবস্থায় পড়ে আছে। অথচ অতদঅঞ্চলের প্রায় ৮০ হাজার মুসলমান সম্প্রদায়ের মানুষ এই কবরস্থানটিকে ব্যবহার করে থাকেন। উক্ত কবরস্থানটির চারিপার্শ্বের দেওয়াল ভেঙ্গে গেছে, সেখানে কুকুর, শেয়াল ঘুরে বেড়াচ্ছে। এর চাইতেও সাংঘাতিক ব্যাপার হচ্ছে এর মধ্যে শূয়োর ঘুরে বেড়াচ্ছে, কুকুর ডেডবডিগুলোর চারি ধারে খুঁড়ে বার করছে। এরফলে স্থানীয় জনতা অত্যন্ত ক্ষুব্ধ। তাছাড়া কবরস্থানের মধ্যে ইল্লিগ্যাল এনক্রোচমেন্টেও ঘটছে। স্থানীয় প্রশাসন কর্তৃপক্ষকে বারবার জানান সত্ত্বেও তাঁরা কোন ব্যবস্থা নেননি। এর ফলে ইমিডিয়েটলি সেখানে একটা রায়েটের সম্ভাবনা লেগে যেতে পারে। সেজন্য মাননীয় পৌরমন্ত্রীর নজরে বিষয়টি আনতে চাই। তিনি যেন অবিলম্বে যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় কারামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৮ই আগষ্ট কুচবিহার সদর জেলখানার অভ্যন্তরে কিছু কয়েদীদের মধ্যে সংঘর্ষ ঘটে। এটি খবরের কাগজেও প্রকাশিত হয়েছে। রাত্রি ৮ টার সময় এই ঘটনা ঘটেছিল। কয়েদীরা নিজেদের মধ্যে প্রচণ্ড এক সংঘর্ষে লিপ্ত হয়েছিল। তাদের মধ্যে কার্তিক দাস নামে একজন কয়েদী মরণাপন্ন অবস্থায় কুচবিহার হাসপাতালে ভর্তি হয়। বিভিন্ন খবরের কাগজে এ ঘটনা প্রকাশিত হয়েছে। এ ঘটনায় আমি অত্যন্ত উদ্বিগ্ন হয়ে খবর প্রকৃত কি তা জানার চেষ্টা করি। আমি জানতে পারি যে উক্ত জেলখানাতে ৮ জন বিকৃত মস্তিষ্ক ব্যক্তিকে অন্যান্য কয়েদীদের মধ্যে রাখা হয়েছিল। তাদের আলাদা ভাবে রাখার কোন ব্যবস্থা কর্তৃপক্ষ করেন নি। আমার প্রশ্ন হচ্ছে, কার্তিক দাস বিকৃত মস্তিষ্ক জানা সত্ত্বেও অন্যান্য কয়েদীদের সঙ্গে ৬নং সেলে কেন্ রাখা হয়েছিল? কি করে বাইরে থেকে লোহার রড ইত্যাদি নিয়ে জেলখানার অভ্যন্তরে কয়েদীরা হাজির হয়েছিল? আমি আরও জানতে পেরেছি যে ঐ জেলখানায় পাগল বন্দীদের চিকিৎসার কোন ব্যবস্থা হয় না এবং তাদের আলাদা কোন সেলেও রাখার কোন বন্দোবস্ত নেই।

এই ঘটনার সত্যতা নির্ণয় করতে গিয়ে আমি এই সকল তথ্য জানতে পারি। আমি মাননীয় কারামন্ত্রীকে অনুরোধ জানাই, তিনি যেন অবিলম্বে একটা তদন্ত করে বিশদ গৃহীত ব্যবস্থা সম্বন্ধে আমাদের জানান।

**শ্রীজয়কেশ মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় দারুণ খরা চলছে। হাওড়া জেলাও তার বাইরে নেই। হাওড়া একটা ছোট জেলা কিন্তু দারুণভাবে এখানে খরা দেখা দিয়েছে। শ্যামপুর, বাগনান যেখানে ধানের উৎপাদন ভালো হয় কিন্তু এবার দারুণ রৌদ্রের ফলে কৃষির সর্বনাশ হয়ে গেছে। এই অবস্থায় রবি শস্য ফলানো সম্ভব নয়। এখানে ক্ষেত মজুরদের কাজের জন্য এন. আর. এ. পি করা দরকার। অন্যান্য কতকগুলি জেলাতে এই এন. আর. এ. পি.-র ব্যবস্থা আছে কিন্তু হাওড়া জেলার ক্ষেত্রে সেরকম কোন বরাদ্দ করা হয় নি। সেইজন্য যাতে অবিলম্বে এর ব্যবস্থা করা হয় এবং ক্ষেত-মজুররা কাজ পায় তার ব্যবস্থা করার জন্য আমি সরকারের কাছে অনুরোধ করছি।

**শ্রীআবদুল মান্নান :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ মহকুমার গোঘাট থানায় বামপন্থী মার্ক্সবাদী কমিউনিষ্টরা সন্ত্রাস সৃষ্টি করছেন। তার খবর আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে। আনন্দবাজারের আরেকটা রিপোর্ট বেরিয়েছে যে এ ব্যাপারে একটি গোয়েন্দা রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি যে এই গোয়েন্দা রিপোর্ট সভায় পেশ করার জন্য তার সঙ্গে যারা জড়িত তাদের উপযুক্ত শাস্তি দেবার ব্যবস্থা করা হোক। কেননা, এতে শুধু কংগ্রেস কর্মীরাই আহত হচ্ছেন না, বামপন্থী শরিকদলও আক্রান্ত হচ্ছেন। তাদেরই শরিকদল ফরোয়ার্ড ব্লকের কর্মী বাসুদেব প্রমুখ সি. পি. এমের দ্বারা খুন হয়েছে। সেখানে আরেকটি যে অঘোরকামিনী প্রকাশচন্দ্র মহাবিদ্যালয়ের ছাত্র সংসদের সাধারণ সম্পাদক বলাই মুখার্জীকে আঘাত করা হয়েছে সেই কলেজের একজন ছাত্রী বন্দনাকে প্রকাশ্য দিবালোকে রাস্তার উপরে অত্যাচার করা হয়েছে। সেখানে কমিউনিষ্টরা যেভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছে, আজকে তার একটা গোয়েন্দা রিপোর্ট যেটা সরকার পেয়েছেন সেটা সভায় পেশ করুন।

**শ্রীএম. আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় জগৎবল্লভপুর ৭টি শয্যা বিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্র আছে। এই স্বাস্থ্যকেন্দ্রে এক্স-রে মেশিন নেই, প্রাত্যহিদিন চিকিৎসার জন্য

যারা স্বাস্থ্য কেন্দ্রে আসেন, তাদের এক্স-রে প্রয়োজনে হাওড়া সদর হাসপাতালে যেতে হয়। মুমূর্ষু রোগীদের সেখানে থেকে হাওড়া সদর হাসপাতালে দৌড়তে হয়। এই মেসিনটা থাকলে অনেক উপকার হবে। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই মেসিনটি এখানে স্থাপিত হলে পরে আমতা, জাঙ্গীপাড়ার লোকেদের উপকার হবে।

**শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি গোচর করছি। যদিও জানি এটা আপনার হাতে নয়, কলেজের গর্ভনিং বডির হাতে তথাপি আমি তা আপনার দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে। আপনি জানেন যে রাজাবাজার, পাটোয়ারা এলাকায় যারা উর্দু স্পিকিংয়ের-লোক অর্থাৎ মুসলমান সম্প্রদায় বিশেষ করে মহিলাদের এই এলাকায় কোন উর্দু কলেজ নেই। উর্দু কলেজের সংখ্যা কম থাকায় উর্দু পরীক্ষা ক্যাজুয়েল হিসাবে দিতে হয়। এই অবস্থায় ব্রেবোর্ন কলেজ, ভিক্টোরিয়া কলেজ, সিটি কলেজ, বিদ্যাসাগর কলেজ আছে, যেখানে উর্দু ক্লাশ করা যেতে পারে। এই ব্যবস্থা করলে মহিলাদের উর্দু স্পিকিংয়ের ব্যবস্থা করা যাবে। আমি মাননীয় মন্ত্রীকে এই ব্যাপারে কথাবার্তা বলতে অনুরোধ করছি যাতে নাকি মহিলাদের বিশেষ সুবিধা হয়।

**শ্রীঅতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের খরা এবং আমার নির্বাচন কেন্দ্র কাঁদির খরা সম্বন্ধে মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রচণ্ড খরা চলছে, চালের দাম ৪ টাকা কে. জি'র উপর হয়ে গেছে এবং মানুষ প্রায় অর্ধভুক্ত অনাহার অবস্থায় দিন কাটাচ্ছে। সেই জায়গায় সরকারের ত্রাণের ব্যবস্থা খুব কম। সেখানে ত্রাণ ব্যবস্থা যাতে আরো বাড়ান যায় তার জন্য বিভিন্নভাবে চেষ্টা করেছি, কিন্তু এ পর্যন্ত সফলকাম হইনি। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ত্রাণ ব্যবস্থা পর্যাপ্ত করা হয়। সঙ্গে সঙ্গে আপনার মাধ্যমে আর একটি বিষয়ে এই বিধানসভার এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যেটা সবচেয়ে ভয়াবহ। এই অভাবের মাঝখানে মন্ত্রীসভার সদস্য রাম চ্যাটার্জী মহাশয় আমার এলাকাতে বক্তৃতা দিয়ে এসেছেন কোন ভয় নাই, যার বাড়ীতে ধান-চাল আছে তোমরা সব লুঠ-পাট করে খেয়ে নাও, এইভাবে তিনি বক্তৃতা রেখেছেন মন্ত্রীসভার একজন সদস্য হিসাবে সাধারণ মানুষকে এইভাবে যদি পরামর্শ দেন প্রকাশ্য সভায় তাহলে পশ্চিমবঙ্গের কোথাও আইন-শৃঙ্খলা থাকতে পারে না। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এই বিধান সভার দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে যেন তাঁরা এই রকম কুকার্য থেকে বিরত থাকেন।

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দার্জিলিং মেলে সাধারণতঃ যাতায়াত করি। উত্তরবঙ্গ থেকে দার্জিলিং মেল যখন কলকাতার কাছে আসে তখন একদল সমাজবিরোধী মানে চোরা কারবারী ট্রেনটিকে থামিয়ে দেয়। তারা দার্জিলিং মেলে উত্তরবঙ্গের শিলিগুড়ি থেকে নানা ধরণের স্মাগল্ড গুডস তুলে, সেই মাল আমাদের চোখের সামনে ট্রেন থামিয়ে তারা নামিয়ে নেয় এবং ওপেনলি দমদমের কাছাকাছি তারা নামিয়ে নেয়। আমার ১নং কথা হচ্ছে তারা খুশীমত ট্রেন থামিয়ে রাখছে এবং দেরী করাচ্ছে, ২নং কথা হচ্ছে আমাদের নীতিবোধক প্রশ্ন আসছে—ঐ ট্রেনে অনেক এম এল এ, মিনিষ্টার, এম পি থাকেন, নানা রকমের মানুষ থাকেন, কিন্তু তাঁদের কিছু করার থাকে না, আমাদের চোখের সামনে মাল নামাচ্ছে, প্যাকেট করছে, তারপর মাল নিয়ে যাচ্ছে, মগের মুল্লুকের মত অবস্থা। এটা সম্বন্ধে আমরা শুনেছি রেল কর্তৃপক্ষ কোন রকম নালিশ করেননি। রেল কর্তৃপক্ষ যদি উপযুক্ত নালিশ করেন তাহলে এর প্রতিকার হবে। এই সম্বন্ধে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। আমরা দেখেছি যে ইন্দিরা গান্ধী যে কথা বলেন তার উল্টো কাজ করেন। যেমন তিনি আগে বলেছিলেন যে আমাদের দেশে সমাজতন্ত্র করবেন. কিন্তু আমরা দেখছি সেখানে সমাজতন্ত্র না হয়ে ধনতন্ত্র হয়েছে, গরীবী হঠাবার কথা বলেছিলেন, সেখানে গরীবী হঠল না, আমরা দেখছি সেখানে ধনীদের আরো সুযোগ-সুবিধা বেড়েছে।

এই বছরটি তাঁরা উৎপাদন বর্ষ হিসেবে ঘোষণা করেছেন। কিন্তু আমরা দেখছি আজ কয়েকমাস ধরে এই পশ্চিমবাংলায় ১৬/১৭টি চটকল বন্ধ হয়ে পড়ে রয়েছে অথচ ইন্দিরা গান্ধী এই চটকল মালিকদের এই ব্যাপারে কিছুই বলছেন না। এই চটকলগুলির সঙ্গে প্রায় ৫০/৫৫ হাজার শ্রমিক জড়িত আছে এবং তাদের পরিবার বর্গদের ধরলে দেখা যাবে প্রায় আড়াই/৩ লক্ষ লোক এর সঙ্গে জড়িত আছে। এটা যদি উৎপাদন বর্ষ হিসেবে ঘোষণা করেন তাহলে ওই চটকল মালিকদের কেন বলছেন না এই চটকলগুলি খোলবার জন্য? উপরন্তু আমরা দেখছি এই চটকল মালিকদের নানাভাবে আর্থিক সাহায্য করা হচ্ছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহাশয়, মুর্শিদাবাদ জেলার খরা পরিস্থিতির ঘা শুকোতে না শুকোতে সেখানে আবার ভয়াবহ বন্যা দেখা দিয়েছে। আজকের সংবাদপত্রে যথেষ্ট গুরুত্ব দিয়ে সেই সংবাদ ছাপালেও আমি মনে করি সেই

ভয়াবহ পরিস্থিতি পুরোপুরি বলা হয়নি। মুর্শিদাবাদের এই বন্যার ফলে জঙ্গীপুর সাব ডিভিসনের জলঙ্গী নদীর ধারের ব্যাপক মানুষ আজকে চরম দুর্দশায় পড়েছে। আজকে খবরের কাগজে দেখলাম রাজ্য সরকার সেখানে কিছু ত্রাণের ব্যবস্থা করেছেন। সেই ত্রাণ ব্যবস্থা খুবই অপ্রতুল সে বিষয়ে কোন সন্দেহ নেই। স্যার, আমি একটা জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং সেটা হচ্ছে মহাকরণ থেকে যা ঘোষণা করা হয় বাস্তবে সেই সাহায্য পৌঁছোতে দেরী হয়—অর্থাৎ ঘোষণার সঙ্গে সাহায্যের কোন মিল থাকে না। কাজেই আমি আবেদন করছি, এই সমস্ত ছিন্নমূল মানুষ যারা বন্যার বলি হয়েছে তাদের জন্য দ্রুত সাহায্যের ব্যবস্থা করুন।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় রেশনের মাধ্যমে যে চাল দেওয়া হচ্ছে সেই চাল মানুষ গ্রহণ করতে পারছে না। চালের নাম করে কাঁচের টুকরো না খুদ দেওয়া হচ্ছে সেটা বুঝতে পারছি না। এই চাল নিয়ে সেখানে দারুণ গোলযোগ সৃষ্টি হয়েছে। আমার বক্তব্য হচ্ছে শুধু বাঁকুড়া জেলাই নয়, সারা পশ্চিমবাংলায় যে চাল দেওয়া হচ্ছে সেই চাল যদি এফ. সি. আই. দিয়ে থাকে তাহলে সেগুলি কেন তাদের কাছে ফেরত দেওয়া হচ্ছে না? রাজ্য সরকার কি বিনা পয়সায় এফ. সি. আই-র কাছ থেকে চাল নিচ্ছে? রাজ্য সরকারকে যদি এফ. সি. আই এই সমস্ত নোংরা, ভাঙ্গা এবং খুদ মেশান চাল সরবরাহ করে থাকে তাহলে অবিলম্বে সেগুলি তাদের কাছে ফেরত দেওয়া দরকার। ইতিপূর্বে একজন মাননীয় সদস্য বলেছেন রেশন কার্ড বিলির ব্যাপারে। আমিও বলছি, রেশন কার্ড বিলির ব্যাপারে যে অসঙ্গতি এবং অসামঞ্জস্য দেখা দিয়েছে সেই ব্যাপারে ব্যবস্থা করা দরকার। আমাদের এখানে রাষ্ট্রমন্ত্রী রয়েছেন এবং আমি এই সমস্ত ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রীমলিন ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচদপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দেখাচ্ছি কিভাবে প্রশাসন সরকারকে পেছন থেকে ছুরিকাঘাত করছে। প্রশাসনের এই পেছন থেকে যে ছুরিকাঘাত করছে তার একটা উজ্জ্বল দৃষ্টান্ত হচ্ছে চণ্ডীতলা থানার কলাছড়া গ্রামের একটি গভীর নলকূপ। স্যার, দীর্ঘদিন ধরে চেষ্টা করার পর ১৯৭৮ সালে এই নলকূপটি করা হয়। কিন্তু দুঃখের বিষয় সাব ডিভিসনাল ইঞ্জিনিয়ার মিঃ পি. কে. ঘোষ বলছেন এটা এ্যাবানডন করে দেওয়া হোক। ওখান থেকে মিসক্রিয়েন্টস্-রা ৩০০ টাকার মত মাল চুরি করেছে। ২৪/৮/৮২ তারিখে তদন্ত করে ইঞ্জিনিয়ার রিপোর্ট দিলেন এটা এ্যাবানডান করে দেওয়া হোক। অর্থাৎ সেই গভীর নলকূপটি নষ্ট করার চেষ্টা করা হচ্ছে। স্যার, হাজার হাজার মানুষ খরার জন্য চাষ করতে পারছে না কাজেই আমি

*অনুরোধ করছি তাদের চাষে সাহায্য করার জন্য অবিলম্বে চণ্ডীতলা থানার কলাছড়া গ্রামের এই গভীর নলকূপটি কার্যকরী করা হোক।*

[ 2-50—3-00 P. M. ]

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, যদিও স্বাস্থ্যমন্ত্রী হাউসে উপস্থিত নাই। উলুবেড়িয়া সাবডিভিসনাল হাসপাতাল আছে। এখানে ২১০টি বেড আছে এবং সেখানে প্রতি দিন ৩০০/৪০০ রোগী হয়। ঐ হাসপাতালে অপারেশন হয়। এবং অপারেশন করার জন্য যখন রোগীকে অপারেশন রুমে নিয়ে যাওয়া হয় অপারেশন করার জন্য—তখন অনেক সময় দেখা যায় যে অপারেশন করতে করতে লোড-শেডিং হয়। তাতে খুব ক্ষতি হয়। এতবড় একটা সাবডিভিসনাল হাসপাতাল যেখানে বহু রোগী বহু দূর দেশ থেকে আসে, সেখানে একটা জেনারেটার নেই। আমি দীর্ঘ দিন ধরে চেষ্টা করছি একটা জেনারেটরের জন্য। কিন্তু আজ পর্যন্ত সেখানে একটা জেনারেটরের ব্যবস্থা হয় নি। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে এই উলবেড়িয়া সাব-ডিভিসনাল হাসপাতালে ইমিডিয়েটলি একটা জেনারেটয়ের যেন ব্যবস্থা করা হয়।

**শ্রীনটবর বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের পুরুলিয়া জেলায় খরা পরিস্থিতির ফলে পানীয় জলের যে দুরাবস্থা হয়েছে সে সম্বন্ধে এখানে তুলে ধরতে চাই এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে রঘুনাথপুর অঞ্চলে কি অবস্থা হচ্ছে সেটা আপনার মাধ্যমে জানাচ্ছি। সেই এলাকায় যে সমস্ত গ্রাম আছে, সেখানকার লোকেরা তিন চার মাইল দূরে গিয়ে জল নিয়ে আসে এবং সেখানে যারা মিউনিসিপ্যালিটি পরিচালনা করেছিল এবং আগেও যারা ছিলেন, তারা সেখানকার মানুষদের সম্পর্কে কোন চিন্তা ভাবনা করেন না। সেখানে যে বোর্ড আছে সেটা এস. ইউ. সি. দ্বারা পরিচালিত। তারা সাধারণ মানুষের স্বার্থে পানীয় জলের সম্বন্ধে কোন কাজই করেন নি। এখানে তারা অনেক কথা বলেন। অবিলম্বে সেখানে ট্যাব-ওয়াটারের ব্যবস্থা করা উচিৎ। এই ট্যাব-ওয়াটারের ব্যবস্থা যদি না করা হয়, তাহলে ১৩/১৪ মাইল দূর থেকে ঐ দামোদর নদী থেকে মানুষদের জল আনতে হবে।

**শ্রীমহবুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী ও মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই ব্যাপারের সঙ্গে অনেক মন্ত্রী জড়িত আছেন। সেচ, ত্রাণ, স্বাস্থ্য, পশুপালন মন্ত্রী আছেন। যখন খরা খরা বলে চিন্তা করা

হচ্ছে তখন মালদাকে খরা এলাকা বলে ঘোষণা করা হোল না। তারপর গঙ্গার বন্যায় মালদায় প্রায় দেড় লক্ষ লোক এখনও জলবন্দী হয়ে আছে। কিছুক্ষণ আগে মুর্শিদাবাদ জেলার ত্রাণের ব্যাপারে অপ্রতুলতার কথা শুনলাম। কিন্তু আমি মন্ত্রীসভাকে জানাই যে এই যে দেড় লক্ষ লোক বন্যার কবলে পড়ে আটকে আছে, তাদের অবিলম্বে উদ্ধারের ব্যবস্থা করা হোক। সেখানে অনেক গবাদি পশুও ভেসে গিয়েছে, তাদের উদ্ধারের ব্যবস্থা করা হোক। খবরের কাগজে জানলাম বন্যায় কি কি সাহায্য দেওয়া হবে, কিভাবে মানুষদের উদ্ধার করা হবে। আমি বলছি একদিকে উদ্ধার আর একদিকে ত্রাণের ব্যবস্থা করতে হবে। আমি আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টি এখানে তুলে ধরলাম।

**শ্রীমনীন্দ্র নাথ বর্মা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তুফানগঞ্জ মহকুমায় একটি মাত্র থানা। সেখানে প্রায় তিন লক্ষ লোকের বাস। ঐ মহকুমায় এমন কতকগুলো এলাকা আছে, যেমন রামপুর, কলিমারী, বলরামপুর, এই সব এলাকাগুলো বিচ্ছিন্ন অবস্থায় আছে। বলরামপুরে চার জন পুলিস অফিসার আছে এবং সামান্য কয়েকজন পুলিশ আছে। সেখানে পুলিশ প্রশাসনের কাজকর্ম যা চলে, সেটা চলে না বললেই চলে। যার ফলে সেখানে সমাজবিরোধীদের কার্যকলাপ বেড়ে গেছে। চুরি, ডাকাতি সেখানে হামেশাই হচ্ছে। বিশেষ করে রামপুরে, আপনি জানেন, কতকগুলো ঘটনা ঘটে গেছে। সেইজন্য আমি অনুরোধ করবো, এই মহকুমায় অন্ততঃ দুটি থানা করা দরকার। এর আগেও আমি আবেদন করেছি এবং জেলা প্রশাসন থেকে জানানো হয়েছে। যতদিন পর্যন্ত তা না হচ্ছে, ততদিন পর্যন্ত রামপুরে একটা পুলিশ পিকেট স্থায়ীভাবে বসানো হোক, এই আবেদন আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, যে গত বছর থেকে আমাদের পশ্চিম দিনাজপুর জেলায়, বিশেষ করে রায়গঞ্জ সাব ডিভিশনের অন্তর্গত কুশমণ্ডী, কালিয়াগঞ্জ, বংশীহারী থানার খুন খারাপির ঘটনা যা ঘটেছে, তা সকলেই জানেন। ঐ এলাকায় গত বছর ৬৭টি বন্দুক লুঠ হয়েছে। বহু লোক সেখানে প্রাণ দিয়েছে, সেখানে নকশালরা তৎপর হয়েছে এবং দিনের বেলায় সেখানে তারা মানুষের গলা কেটে দিয়েছে। কিন্তু আজকে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, আবার সেই সমস্ত ঘটনার পুনরাবৃত্তি ঘটছে। আমার কুশমণ্ডী এলাকায়, কালিয়াগঞ্জ এলাকায়, বংশীহারী এলাকায় আজকে কোনওদিন বাদ থাকে না,

যেদিন মানুষ খুন না হয়। প্রত্যেকদিন সেখানে মানুষ খুন হচ্ছে। গত ১৪ই আগষ্ট তারিখে কালিয়াগঞ্জ থানায় দিনের বেলায় মানুষ খুন হয়েছে।

**শ্রীরাই চরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯/৮/৮২ তারিখে বর্ধমান জেলার কেতুগ্রাম থানার বেড়ুগ্রামে রেকর্ডেড বর্গাদার সুকুমার মাঝি চাষ করতে গেলে জমির মালিক সুপ্রকাশ ঘোষ এবং তার ছেলে অপু ঘোষ এবং কংগ্রেস আই এর সমর্থকরা ও জোতদারদের লাঠিয়াল বাহিনী, অসামাজিক ব্যক্তিরা সুকুমার মাঝিকে খুন করে। কেতুগ্রাম থানায় খুনিদের বিরুদ্ধে এফ. আই. আর করা হয়। কিন্তু দুঃখের বিষয় আসামীরা প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে এবং সন্ত্রাস সৃষ্টি করছে। পুলিশ খুনিদের গ্রেপ্তার করছে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আসামীদের সন্ত্রাস সৃষ্টির বিরুদ্ধে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশিবপ্রসাদ মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ মহকুমায় কোন ফায়ার ব্রিগেডের ব্যবস্থা নেই। আরামবাগ শহর এবং আরামবাগ মহকুমার মধ্যে কোন জায়গায় আগুন লাগলে বর্ধমান অথবা শ্রীরামপুর থেকে ফায়ার ব্রিগেডের গাড়ি গিয়ে আগুন নেভায়। কিন্তু ফায়ার ব্রিগেডের গাড়ি যাবার আগেই সব পুড়ে শেষ হয়ে যায়। গত তিন বছর পূর্বে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় আরামবাগে গিয়ে ফায়ার ব্রিগেডের ভিত্তি প্রস্তর স্থাপন করে আসেন। কিন্তু এখনও পর্যন্ত সেখানে কোন ফায়ার ব্রিগেডের বন্দোবস্ত করা হয়নি। সত্বর যাতে সেই ব্যবস্থা হয়, তার জন্য ব্যবস্থা করার অনুরোধ জানাচ্ছি।

[ 3-00—3-05 P. M.

**শ্রীসুভাষ নস্কর :** মিঃ স্পীকার, স্যার, আমি বাসন্তী এলাকার গড়িয়া গ্রামের একটি ঘটনা এখানে উল্লেখ করছি। গত ৮/৮/৮২ তারিখে গড়িয়া গ্রামে পাট্টা হোল্ডার বর্গাদাররা যখন তাদের জমিতে চাষ করছিল সেই সময় চিত্ত নস্কর, ভোলানাথ পাণ্ডে তাদের বন্দুক নিয়ে ঐ চাষীদের আক্রমণ করে এবং কয়েক রাউণ্ড গুলি চালায়। এস. ডি. ও. আলিপুর সদরকে ঘটনাটি জানানো, হয়েছে, জি. এল. আর. ও. থানাকে ব্যাপারটি জানানো হয়েছে। ওসির তদন্ত করার কথা ছিল। কিন্তু এখন পর্যন্ত তদন্ত হয়নি। গতবারে চড়াবিদ্যা গ্রামের আদিবাসী বর্গাদার তারণ সাউ-এর জমির

ধান লুঠ করেছিল বন্দুকের গুলি ছুঁড়ে ভয় দেখিয়ে। তাই আগামী ধান কাটার মরশুমে যাতে জোতদার কংগ্রেসী গুণ্ডাদের সহায়তায় চাষীদের ধান লুঠ করতে না পারে বন্দুকের ভয় দেখিয়ে, সেইজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি এইসব জোতদারদের বন্দুকগুলি এখুনি বাজেয়াপ্ত করা হোক।

**মিঃ স্পীকার :** আমি মাননীয় সদস্যদের শুধু একটি কথা বলতে চাই। মেনসানে কথা বলার অধিকার যেমন মাননীয় বিরোধী সদস্যদের আছে, তেমনি সরকার পক্ষের সদস্যদেরও আছে। এর জন্য এক ঘণ্টা সময় নির্দিষ্ট থাকে। সকলেই মেনসান দেন, আবার কিছু কিছু লোক পরেও দেন—উভয় পক্ষেরও মেনসান আমি এ্যাকসেপ্ট করে নিই। কেন না, অধিকারের ব্যাপার আছে। কিন্তু আজকে ধীরেনবাবু যা করলেন, এটা আমি মনে করি বাঞ্চনীয় নয়। ভবিষ্যতে এই রকম করলে আমি ওঁর মেনসান আর হতে দেব না। অন্য কোন সদস্যের অধিকার খর্ব হোক, অন্য সদস্য বক্তব্য রাখার সময় ডিষ্টার্ব করবেন—তাকে বলতে দেবেন না, এটা উচিত নয়, ঠিক নয়। আমি আশাকরি ভবিষ্যতে ধীরেনবাবু আর এইরকম করবেন না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধীরেন সরকার যে ব্যাপারটি তুলেছেন সেটা অত্যন্ত সিরিয়াস ব্যাপার। স্যার, ৩ জন লোকের গলা কেটে দিয়েছে।

**মিঃ স্পীকার :** এতে কোন আলোচনা হয় না। প্রত্যেক সদস্যই মনে করেন তার বক্তব্য অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সেখানে এইরকম জিনিস চলতে পারে না। এটা কোন মতেই এ্যালাউ করা উচিত নয়। আমি আশাকরি আপনারা এই ব্যাপারে সকলেই আমার সঙ্গে একমত হবেন। মিঃ বাপুলী, আপনার কি বলার আছে বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা বলি—দ্বিতীয়বার যখন বামফ্রন্ট সরকার গঠিত হল, সেই সময় আপনার মাধ্যমে হাউসে বলেছিলাম মন্ত্রীসভার সদস্য এখানে যারা উপস্থিত থাকেন তাদের অনেককেই আমরা চিনতে পারি না। ৪২/৪৪ জন মন্ত্রী, কার কোন দপ্তর, বলবার সময় আমরা সেটা জানতে পারি না। কার কোন দপ্তর সেটা যদি তাদের বুকে লেখা থাকে তাহলে আমরা বুঝতে পারি। যেমন ষ্টেশন মাষ্টার, পুলিশ সুপারিনটেনডেণ্ট, রেলওয়ে চেকারদের বুকে লেখা থাকে, সেই রকম মন্ত্রীদের বুকেও আপনি দপ্তরসহ নেমপ্লেট লাগাতে বলুন।

**মিঃ স্পীকার :** মন্ত্রীরাও বলবেন বিরোধী দলে অনেক নতুন সদস্য এসেছেন, তাদেরও এই রকম নেমপ্লেট বুকে লাগিয়ে রাখতে বলুন। আপনারা রাখবেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আমরা রাখব, আপনি ওদের রাখতে বলে দিন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত মন্ত্রীদের নাম, কা কি দপ্তর বলে দেওয়া হয়েছে, আপনি সেটা দেখে নেবেন। এই প্রস্তাবে আমরা যেতে রাজি নই, এই বিতর্কে আমি আর যেতে চাই না। এটা ফ্রিভেলাস, এই বিষয়ে কিছু বলতে চাই না।

## GOVERNMENT BUSINESS

## LAYING OF REPORTS

**Forth Annual Report and Accounts of the West Bengal Ceramic Development Corporation Ltd for the year 1979-80**

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to lay the Fourth Annual Report and Accounts of the West Bengal Ceramic Development Corporation Ltd. for the year 1979-80.

**Fourteenth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Ltd for the year 1980-81**

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to lay the Fourteenth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Ltd. for the year 1980-81.

**Seventh Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemica Development Corporation Ltd. for the year 1980 81**

**Dr, Kanailal Bhattacharya :** Sir, I beg to lay the Seventh Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Develoment Corporation Ltd for the year 1980-81.

( At this stage the house was adjourned till 3-30 P. M. )

[ 3-30—3-40 P. M. ]

( After adjournment )

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনাকে অনুরোধ করব যে এই লাল বাতীটা জ্বালাবেন না। লালে আমার একটু এ্যালার্জি আছে, এটা একটু দেরীতে জ্বালাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই কোরাণ পড়েছেন। কোরাণের আজিদকে নিশ্চয়ই দেখেন নি। ইসলামের সেই ধ্বংসকারী আজিদের কথা নিশ্চয়ই পড়েছেন। আপনার ডানদিকে চেয়ে দেখুন তাহলে নয়া আজিদদের দেখতে পাবেন। এই বাজেটে আমাদের সাত্তার সাহেব যে কথা বলেছেন যে হতাশাব্যঞ্জক, তাতে অনেকে ব্যাঙ্গ করেছেন। আমি গত কয়েকদিন ধরে বাজেট নিয়ে পড়াশুনা করবার চেষ্টা করেছিলাম, কিছু বক্তৃতা শুনবার চেষ্টা করেছিলাম তাতে পুরোটা দেখে মনে হল যে সমস্তটাই একটা হাস্যকর অবস্থার সৃষ্টি করেছে। এটা কি ভাবে হয়েছে সেটা আমি আপনার কাছে জানাচ্ছি। আমার মাঝে মাঝে মনে হয়েছিল যে জ্যোতিবাবু আগে ভাল ছিলেন, এই অর্থনীতির ব্যাপারে আসতেন না। একটা গ্রাম্য কথা আছে—'আগে তুমি ছিলে ভাল জাল দড়ি চিনে, কি কাল করিলে তুমি এড়ে গরু কিনে।' কাজেই এটা একটা এড়ে বাজেট হয়েছে। এর কোন উৎপাদন ক্ষমতা নেই, এটা না করলেই ভাল করতেন। এটা একটা হাস্যকর বাজেট হয়েছে। আমরা শুনেছি যে লোকে তাঁকে ব্রীফলেস ব্যারিষ্টার বলতো। এখন এই ব্রীফলেস ব্যারিষ্টার আর অর্থহীন অর্থমন্ত্রী—এই দুটোর মধ্যে সঙ্গতি পাচ্ছি, আর কোন সঙ্গতি পাচ্ছি না। গীতায় একটা কথা আছে। আমি জ্যোতিবাবুকে সেটা শুনতে বলছি। তিনি একটু ভাল করে শুনুন। কথাটা হচ্ছে ( সংস্কৃত শ্লোক )

এর মানে হচ্ছে, কর্ম কি এবং কুকর্ম কি। এটা অনেক সময় ভাল মানুষেরাও গুলিয়ে ফেলে এবং যাদের এই বিষয়ে কোন জ্ঞান নেই, সে যদি এই বিষয়ে জ্ঞান লাভ না করে তাহলে অশুভ ফল হয় এবং সেই জিনিস হয়েছে। এবারে আমি সেই উপদেশ দেব যে কি করা উচিত, আর কি করা উচিত নয়। সেই বোধ ওনার নেই বলে এই অশুভ অবস্থার সৃষ্টি করেছেন। আমি আপনাকে দেখাচ্ছি এবং আপনি দেখলে অবাক হয়ে যাবেন যে বিরাট একটা ইলিউশান, একটা ক্যামোফ্লেজ করা হয়েছে। যারা এই ব্যাপারে গবেষণা করেন, যারা এই ব্যাপারে বিশ্লেষণ করেছেন তাদের মধ্যে সংবাদপত্রের কিছু কিছু মানুষ লিখেছেন এবং সেখানে ধাপ্পা ধরা পড়ে

গেছে। আমি তার একটু উল্লেখ করছি। বাজেটে ছিটে ফোটা কৃপা বর্ষণ যে কোথাও নেই সেকথা সত্য নয়। কোথাও কোথাও ছিটে ফোটা কৃপা বর্ষণ থাকলেও বহু জায়গায় শোষণ, গলাবাজী, চিৎকার, দম্ভ এবং মিথ্যায় ভর্তি। আমি উদাহরণ দিয়ে বলবো যে এইভাবে পরপর কয়েকটা বাজেট যদি বের হতে থাকে, তাহলে বাংলাদেশের ১৯৪৩ সালের যে ছবি অনেকে দেখেছেন, আমি নিজে দেখিনি, পড়েছি, সেই ছবি আবার দেখতে হবে। এখানে মাথার ওপরে শকুন উড়ছে, মা ফেন দাও বলে মানুষ ভিক্ষা করছে কলকাতা মহানগরীর রাস্তায়, এ জিনিষ ঘটতে চলেছে, এ জিনিষের পুনরাবৃত্তি হতে চলেছে, মুখ্যমন্ত্রীর চোখের সামনেই এ জিনিষ ঘটবে এবং তিনি তার জীবিত অবস্থায়ই এ জিনিষ দেখে যাবেন। এই বাজেটের মধ্যে দিয়ে বাংলা দেশের মানুষকে মিথ্যা কথা বলা হচ্ছে। এখানে বলা হয়েছে, ১ কোটি ৪ লক্ষ ৩৪ হাজার টাকার ঘাটতি থাকবে, এটা একটা সম্পূর্ণ কৌশল এবং এটা উড়েদের কৌশলের মত হয়ে গেছে। স্যার, আমি আপনাকে অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার শেষ পাতাটা একটু লক্ষ্য করতে অনুরোধ করছি, আপনি দেখুন যেখানে ১,৪২,৫৬ ৪৮০০০ টাকার মূল ঘাটতি আছে সেখানে তিনি ঘাটতি পূরণ করে দেখাবার চেষ্টা করেছেন ২৬,০৪,৩৪,০০০ টাকা এবং সেটাও পূরণ করে দেখিয়েছেন মাত্র এক কোটি টাকা। তার পরে জ্যোতি বাবুর বক্তৃতার ৫ পাতাটা দেখুন, সেখানে তিনি কি বলেছেন? সেখানে তিনি স্বীকার করেছেন যে, "১৯৮২ সালের মার্চ মাসে এবং তারপরে জুন মাসে উপস্থাপিত বাজেট ব্যয়বরাদ্দে প্রারম্ভিক ঘাটতি দেখানো হয়েছিল দুশ' তেষট্টি কোটি টাকা। এখন দেখা যাচ্ছে সেটা তিনশ' একচল্লিশ কোটি টাকায় দাঁড়িয়েছে। আগামী বছরের গোড়ার দিকে ১৯৮১-৮২ সালে প্রকৃত ব্যয় সভার সামনে উপস্থাপনার জন্য যখন হাতে আসবে তখনই এইরকম হেরফের হবার কারণ বোঝা যাবে।" স্যার, ওঁর স্বীকৃতিতেই বোঝা যাচ্ছে ৪ মাসে ২৬৩ কোটি টাকার যে ঘাটতি ছিল, সেটা কমেনি, বেড়েছে এবং ৭৭ কোটি টাকারও বেশী বেড়েছে এবং বেড়ে হয়েছে ৩৪১ কোটি টাকা। সুতরাং তাঁর প্রকাশিত হিসাব অনুযায়ীই দেখা যাচ্ছে রাজস্ব খাতে ১৪২ কোটি টাকার যে ঘাটতি আছে সেটা নাকি ১ কোটি টাকায় কমে দাঁড়াবে। চার মাসে যদি ৭৭ কোটি টাকা বাড়ে, তাহলে ১৪২ কোটি টাকার ওপরে আরো কত বাড়ছে? না, ১ বছরে ৩ × ৭৭, অর্থাৎ মোট ৬০০ কোটি টাকার মত ঘাটতি হবার সম্ভাবনা রয়েছে। অথচ মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে এই হিসাবকে ঢাকবার চেষ্টা করেছেন, কিন্তু শেষ পর্যন্ত তিনি তা পারেননি, তাঁর বক্তৃতার ৫ পাতায় তিনি স্বীকার করেছেন, স্বীকার না করে উপায় ছিল না, এটা তাঁর সেক্রেটারী লিখে দিয়েছেন, তিনি না বুঝেই পড়ে দিয়েছেন, বুঝতে পারেননি, তা নাহলে বুঝতে পারলে স্বীকার করতেন না, এটাই আমার নিজের ধারনা।

স্যার, তার পরে এখানে একজন একটু আগে বসেছিলেন এখন তাঁকে দেখছি না, তাঁর বক্তৃতা শুনলাম, তিনি হচ্ছেন শ্যামলবাবু, তাঁকে দেখে মনে হয় বড়লোকের লম্বা লম্বা চুল-ওলা ছেলে, তিনি অনেক কথা বলেছেন, কিন্তু তাঁর মূল কথাই হচ্ছে সমস্ত অর্থনৈতিক দায়-দায়িত্ব কেন্দ্রের এবং কেন্দ্র আমাদের অর্থনীতিকে ধ্বংস করে দিচ্ছে বলেই দেশের জাতীয় অর্থনীতি শেষ হয়ে যাচ্ছে। স্যার, আপনি জানেন শুধু ভারতবর্ষেই নয় সারা বিশ্বের—কি কমিউনিষ্ট, কি নন-কমিউনিষ্ট সমস্ত জায়গায় অর্থনীতি প্ল্যানের ওপরে চলে এবং প্ল্যানকে সাকসেসফুল করার জন্য শুধু কেন্দ্রেরই দায়িত্ব থাকে না, সকলকেই সেই দায়িত্বের অংশ নিতে হয়। বিশেষ করে যে সমস্ত জায়গার ফেডারেল স্ট্রাকচার আছে সে সমস্ত জায়গায় দায়িত্বকে সম-বণ্টন করে নিতে হয়। আমাদের সিকস্থ ফাইভ ইয়ার প্ল্যানের এটা তৃতীয় বছর, সুতরাং এটা খুবই গুরুত্বপূর্ণ সময় এবং এই গুরুত্বপূর্ণ সময়ে এই বাজেট উপস্থিত করা হয়েছে। জ্যোতিবাবু একজন দায়িত্বশীল মানুষ তিনি শুধু বাংলা দেশের কথা নয়, ভারতবর্ষের সামগ্রিক অর্থনীতির কথা চিন্তা করে কি এই বাজেট এনেছেন? না, তা আনেননি। স্যার, শুধু আমাদের দেশেই নয়, আমরা দেখেছি এমন কি কমিউনিষ্ট কানট্রিতেও দেশের অর্থনীতিকে চাঙ্গা করার দায়িত্ব ষ্টেটের থাকে। এবিষয়ে আমি এখানে একটা বই থেকে কিছু অংশ কোট করে শোনাচ্ছি। শ্যামলবাবু থাকলে ভাল হ'ত কমিউনিষ্ট কান্ট্রির বক্তব্য, ওঁদের গুরু বা দেবতা ব্রেজনেভ অর্থনৈতিক ক্ষেত্র সম্বন্ধে একটা বক্তব্যে বলছেন, "The first point I want to speak about its responsibility for state plan fulfilment. The party has always regarded the plan as law. And not just because it is approved by the supreme Soviet. The plan is law because only its observance assures the harmonious function of the national econony." সুতরাং শুধু সুপ্রিম সোভিয়েতেরই নয়, ন্যাশনাল ইকনমিকে চাঙ্গা করার দায়িত্ব সমস্ত ষ্টেটেরই থাকে। ওদের সুপ্রিম সোভিয়েত হচ্ছে আমাদের কেন্দ্রের মত। সুতরাং আজকে আমাদের এখানেও এ দায়িত্ব শুধু কেন্দ্রের একার নয়। অথচ এখানে আজকে আমরা সেই দায়িত্ব গ্রহণ করছি না। মাননীয় অর্থমন্ত্রী যদি সিকস্থ প্ল্যানের অবজেকটিভের গুরুত্ব সম্বন্ধে এবং তার কোন কোন জায়গা সম্বন্ধে সমালোচনা করতেন, তাহলে আমরা বাংলা দেশের মানুষ হিসাবে বাংলা দেশের ভাল চেয়ে তাঁর সঙ্গে এক মত হতে রাজি ছিলাম।

[ 3-40—3-50 P. M. ]

কিন্তু অবজেকটিভে আমরা কি দেখতে পাচ্ছি, আপনি যদি দেখেন সিক্স্থ ফাইভ

ইয়ার প্ল্যানের বইটা তাহলে দেখবেন সেখানে কিসের উপর প্রাওরিটি দিচ্ছে। ১ নম্বর প্রাওরিটিতে দেখছি, সেখানে বলছে, এ সিগনিফিক্যান্ট Set up in the rate of the growth of the economy of the improved productivity. ভাল করে দেখুন, কথাটা, কি ভাবে প্রভাকটিভিটি ইমপ্রুভ হয়েছে। তারপর বাজেটে আসুন, প্রভাকটিভিটি সাংঘাতিকভাবে কমছে। আমি সেটা আপনাদের পড়ে শোনাচ্ছি। ইকোনমিক রিভিউর পেজ ৩৪ দেখুন ষ্টাটিসটিক্যাল এ্যাপেনডিক্সে, গ্রাফটা দেখুন, প্রডাকটিভিটি গ্রোথ। শ্যামলবাবু বললেন কেন্দ্রের দোষ। অর্থনীতি কেন্দ্রের গ্রোথ রেটের উপর নির্ভরশীল। দেখুন, কিভাবে গ্রোথ হয়েছে। আর অপর দিকে রাজ্যের দেখুন, হয়তো জ্যোতিবাবু লজ্জা পাবেন এই বইটি পাবলিশ করেছে গর্ভনমেণ্ট অফ ওয়েষ্ট বেঙ্গল। তার ফিগারাটা দেখুন, গ্রোথ ইন ওয়েষ্ট বেঙ্গল ১৯৮০ তে হয়েছে ১০৭.৪ আর ইণ্ডিয়ায় ছিল ১০৫.৬। অর্থাৎ প্রডাকটিভিটি গ্রোথ যদি যায় তাহলে দেশের ইকোনমি বাড়বে না। কিভাবে ইণ্ডিয়ার গ্রোথ বেড়েছে। আমি আবার বলছি এর পিছনে গভীর চক্রান্ত আছে, যেটকে খুঁজে বার করতে হবে। বাজেটে রাজনৈতিক চাল আছে, মূল অর্থনীতিকে ক্রিপিল করবার জন্য, পঙ্গু করবার জন্য দেশে কৃত্রিম অর্থনৈতিক সর্বনাশ এনে মানুষের মধ্যে একটা হতাশা সৃষ্টি করবার জন্য টোটাল ডেসট্রয় করে দেবার জন্য এই চক্রান্ত বাজেটের মধ্যে আছে। সাধারণতঃ একটা বাজেটে কয়েকটি জিনিষের দাম বাড়লেই এবং এর মধ্যে আলোচনা সীমিত থাকলেই ৪ কোটি মানুষকে বিভ্রান্তির পথে নিয়ে যাবে। আমি জানি না আন্তর্জাতিক যোগসাজস আছে কিনা? অর্থনীতি সামগ্রিকভাবে যুক্ত ওয়ার্ল্ড ব্যাঙ্কও যুক্ত। আসুন অবজেকটিভের আর একটি দিক, নেকস্ট প্যারা, এ প্রগ্রেসিভ রিডাকসান অফ দি ইনসিডেন্স অফ দি পভার্টি এ্যাণ্ড আন-এমপ্লয়েড। আন-এমপ্লয়মেন্ট এবং পর্ভাটি দুটোর সাথে পরস্পর যুক্ত। কিভাবে হচ্ছে, কিভাবে আমাদের সরকার সেখানে করেছেন। যেখানে দারিদ্র—আমি ইকোনমিক-রিভিউ ১৯৮১-৮২ এর ১৩ পেজ পড়ে শোনাচ্ছি। সেখানে এক জায়গায় আছে।—

ইকনমিক রিভিউ, এই বইটার ২ পৃষ্ঠায় দেখুন স্যার, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের আগের অফিস ষ্ট্যাটিসটিকস দেওয়া আছে। আমি জানি না আপনাদের লজ্জা হবে কিনা? এটা শুধু আমাদের, কংগ্রেসের স্বার্থ নয়, এ স্বার্থটা সামগ্রিক যেখানে দেখা যাচ্ছে যে আমাদের আমলে, ১৯৭৭ সালের রেজিষ্ট্রেশনে ছিল ৪৬৯৮ ইন থাউজেণ্ড, ১৯৭৮এ ৪৪৫.৫, ইন টার্মাস অফ থাউজেণ্ড, ১৯৭৯তে সেটা চলে গেল ৫৭৮, তারপর ১৯৮০-৮১তে ২৯১৫৬ রেজিষ্ট্রেশন হল। কোথায় বাড়ছে দেখুন। কত লক্ষ বেকার বাড়ল। আজকে ২৯ লক্ষ বেকার। ১৯৭৭ এ আমরা ছেড়ে দিয়ে চলে এসেছি রেজিষ্টার্ড বেকার হল ২৯ লক্ষ। আচ্ছা, আর ভেকেনসিস হল কত? অদ্ভুত

ব্যাপার। আমরা যখন ছেড়ে চলে আসি তখন ছিল ৪০ পারসেন্ট, আর এখন ভেকেনসি হচ্ছে অনলি ১৮ পারসেন্ট। যেখানে ২৯ লক্ষ বেকার। রেজিষ্টার্ড এই জ্বালা থেকে কেউ মুক্ত থাকতে পারে না। সুতরাং এই হচ্ছে রেজিসট্রেশন।

ইকনমিক রিভিউ, গভর্ণমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল, জ্যোতিবাবুর পাবলিকেশন, এখানে কি লেখা আছে। এই বইটার ২৩ পাতাটা একটু পড়ুন, তাহলেই বুঝতে পারবেন। স্যার, আপনাকে কমিউনিষ্টদের একটা বই পড়ে শোনাচ্ছি। আমাদের কমিউনিষ্ট বন্ধুরা অনেক বড় বড় কথা বলেছেন অবজেক্টিভ সম্বন্ধে এ বাজেট প্রগতিশীল বাজেট, সাংঘাতিকভাবে বাজেট হয়েছে। ডাঃ রায় একবার কমিউনিষ্টদের অর্থনীতির সম্বন্ধে বিধানসভায় জ্যোতিবাবুকে উদ্দেশ্য করে বলেছিলেন। আমি সেটা খুঁজে বের করেছি এবং এখানে সেটার পুনরাবৃত্তি করছি। সেটা শুনলে বুঝতে পারবেন, এবং তাঁরাও কিছু জ্ঞান পেতে পারবেন। তিনি বলেছিলেন, দেশে এক দলীয় শাসনের সম্মিলিত সমৃদ্ধির অর্থনীতির সম্বন্ধে মন্তব্য করতে গিয়ে ডাঃ রায় বলেছিলেন, যে কাল রাশিয়া থেকে আগত কয়েকজনের সঙ্গে দেখা হলে তাঁদের একজনকে জিজ্ঞাসা করলাম যে আপনি কি করেন? তাঁদের মধ্যে যিনি দলের নেতা তিনি বললেন, যে তিনি একটা খামার পরিচালনা করেন। যৌথ খামার, তার এলাকা ৪০ হাজার একর। জিজ্ঞাসা করলাম কত মাইনে পান, বললেন ১৫০০ রুবল। বললাম যে যারা নিজের হাতে কৃষিকাজ করেন তাঁরা কত পান? বললেন ৩৫০ রুবল। এই তো শ্রমজীবী সমাজের নমুনা, যে ফসল ফলায় সে পায় ৩৫ রুবল আর ম্যানেজার পায় ১৫০০ রুবল।

স্যার, ডাঃ রায় এই বক্তব্য কমিউনিষ্টদের সম্বন্ধে বলে গেছেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা**ঃ বইটার নাম কি?

**শ্রীসুব্রত মুখার্জী**: বইটার নাম মুখ্যমন্ত্রীদের সঙ্গে। লিখেছেন সরোজ চক্রবর্তী, ওরিয়েন্ট পাবলিকেশন থেকে ছাপা হয়েছে। আমি আপনাকে এবার এই বাজেটের সঙ্গে যুক্ত একটা মারাত্মক চুরির ঘটনার কথা বলছি। জ্যোতিবাবু রয়েছেন, তাঁর সঙ্গে পরিবহণ মন্ত্রীরও থাকা উচিত ছিল, তিনি নেই। ৫৩১টি বাস, ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে ১০ কোটি টাকার চুক্তি হয়েছিল এবং এগ্রিমেন্ট হয়েছিল ১৯৮০ সালে, কথা ছিল ১৯৮৪ সালের প্রথম দিকে ৫৩১টি বাস রাস্তায় নামবে, কিন্তু অবাক হয়ে যাবেন যে আজ পর্যন্ত ১০টি বাসও রাস্তায় নামেনি। থ্রি পার্টি টেণ্ডার হয়েছিল। ৩টি পার্টি, টাটা কোম্পানী, অশোক লে ল্যাণ্ড এবং হিন্দুস্থান মোটর। সাধারণ ভাবে নিয়ম আছে যে সরকার জানেন কিনা জানি না, আমি যখন পৌরমন্ত্রী ছিলাম তখন

তদানীনতন মুখ্যমন্ত্রী বলেছিলেন হিন্দুস্থান মোটর আমাদের দেশের কোম্পানী সুতরাং স্বভাবতই আমরা তাকে প্রায়রিটি দিয়ে থাকি। অনেক দেশের শ্রমিক সেখানে কাজ করে। হিন্দুস্থান মোটর এগ্রিমেণ্ট করেছিল যে ফ্রি সার্ভিস দিয়ে দেখিয়ে দে এই বলে। টাটা চ্যাসিস থেকে ঠিকমত সময়ে জিনিষ পাওয়া যায় না কোয়ালি ভাল হওয়া সত্ত্বেও। তাই অশোক লে ল্যাণ্ড-কে দেওয়া হল।

[ 3-50—4-00 P. M. ]

সমস্ত বাস রাস্তায় ১৯৮৩ সালের মধ্যে আসা চুলোয় গেল, মাননীয় মন্ত্রী বললেন লে ল্যাণ্ড কেম্পানি থেকে বাস কেনবার জন্য। আমি হিসাব করে দেখেছি লে ল্যাণ্ড কেম্পানি যদি স্ট্রাইক না হয়, যদি সমস্ত কর্মী ৭ মাস ধরে সব সময় কাজ করে তাহলে এই ১৯৮৩ সালের মার্চ মাসের মধ্যে ৬ টি বাস রাস্তায় আসবে না আর সেই বাসের মুখ পর্যন্ত দেখা যাচ্ছে না, চেসিস নেই, বডি তো দূরের কথা, তাহলে সেই বাস আগামী বছরের মার্চ মাসের মধ্যে কি করে আসতে পারে। এই ব্যাপারটা আপনাকে দেখতে বলছি। চেসিস করতে দেওয়া হয়েছে ২২৯টি সিঙ্গল ডেকার আউট অফ ২৯১, ৪০টি ডবল ডেকার এবং অর্থ ৫০ পারসেণ্ট এখনোও তাদের কাছে পৌঁছয় নি, চেসিস পর্যন্ত। ওয়ার্ল্ড ব্যাঙ্ক কর্তৃপক্ষ বার বার হিসাব চেয়েছে, কিন্তু তাদের কোন উত্তর দিচ্ছে না। এ তো গেল চেসিসের ব্যাপার। এবার আসি বডির ব্যাপারে। পরিবহন মন্ত্রী আছেন, তিনি জানেন যে বাংলাদেশের কলকাতার বুকে হাজার হাজার কোটি কোটি টাকার ভাল ভাল বডি তৈরী করে। আপনি জানেন স্যার, ভারতবর্ষের সবচেয়ে বড় পরিবহন সংস্থা হচ্ছে বম্বের মহারাষ্ট্র ট্রান্সপোর্ট, যার নাম ডি এস. টি. সি। সেখানকার বাস কোলকাতার মতো জায়গায় তৈরী করা হয়। স্যার এজ আমাদের এখানে বডি তৈরী করতে দিলেন না, বডি তৈরী করতে বলে দিলেন লক্ষ্ণৌর ম্যাক্‌টুয়েল ইনডাসট্রিতে। সেখানে দেওয়া হ'ল ৫১টি। হিন্দুস্থান স্টীল ইনডাসট্রিকে দেওয়া হ'ল ৮৫টি তৈরী করবার জন্য এবং মজার কথা কি জানেন স্যার গল্পের মত মনে হলেও—দুটি কোম্পানি হলো গিয়ে একটা হ'ল জামাইয়ের আর একটা হলো শ্বশুরের। এই সব কলকাতায় করা গেল না। ট্রান্সপোর্ট এডমিনিসট্রেসান, করপোরেসান অফিসার ভিজিট করতে গেলেন, হাজার হাজার টাকা টি. এ বিল উঠেছে আপনি জানেন স্যার। এই খরচ নিয়ে অফিসাররা খুঁজে বেড়াচ্ছে কোথায় বডি তৈরী করবার কারখানা। এত ইমপর্টেন্ট যদি হয় কলকাতার চেয়েও, বেশী গুরুত্বপূর্ণ জায়গা তাহলে কিন্তু করপোরেসানের অফিসাররা সেটা পাচ্ছে না, সেটাকে

খুঁজে খুঁজে বার করতে হচ্ছে। তার জন্য হাজার হাজার টাকা টি এ বিল নেওয়া হয়েছে। আর তিন নং কাকে দেওয়া হয়েছে, দেওয়া হয়েছে বম্বেতে জে. কোচ এণ্ড কোম্পানিকে। সেখানে দেওয়া হয়েছে কতগুলো ? সেখানে দেওয়া হয়েছে ১৩৬ খানা। যে বম্বের বাস অর্থাৎ বি এস. টি. সি কোলকাতায় বাস তৈরী করতে আসে, আর হালিম সাহেব কলকাতার বাস তৈরী করতে গেলেন বম্বেতে। সেখানে নাকি সস্তা দামে পাওয়া যায়। আর কোথায় তৈরী করতে গেলেন ? হায়দ্রাবাদে তৈরী করতে গেলেন অলুইন ইনডাসট্রিতে। স্যার ওয়ার্ল্ড ব্যাঙ্কের চুক্তি ছিল কসবাতে নূতন ডিপো করতে হবে ১৯৮২ সালের মধ্যে চুক্তি শেষ হয়ে যাবে। আপনি গিয়ে দেখে আসুন কসবাতে যেমন গ্যাস টারবাইন কেন্দ্রে গ্যাস এণ্ড এ্যাস আছে, তেমনি সেখানে পরিকল্পনা অনুযায়ী মাননীয় হালিম সাহেব সেখানে শুধু উদ্বোধন করে এসেছেন এবং সেখানে একটা স্লাব তৈরী করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ পত্রিকায় তার ছবি বেরিয়েছে। তারা বলেন যে পরিকল্পনা কার্যকারী হয়েছে। কোথায় যাচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা ? বলা হয়েছিল হাওড়ার লেক ডিপো, বেলঘরিয়া ডিপো, পাইকপাড়া ডিপো মডার্নাইজেসান করা হবে, কিন্তু মডার্নাইজেসান করা হয় নি। আধুনিকিকরণ জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিয়েছিল। ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছিল ইঞ্জিন তৈরী হবে. রেডিমেড পার্টস্ কোন জায়গায় কেনা হবে না। রাস্তায় বাস নষ্ট হয়ে গেলে মটর ভিইকেলস্ এর কাছে কিছু হবে না, নূতন ইঞ্জিন দিয়ে সেই বাস চালানো হবে। কিন্তু আজকে সেখানে আধুনিকীকরন হ'ল না। হয়েছে একটা জায়গায়, সেটা হচ্ছে আলিমুদ্দিন স্ট্রিট। একটা মালটিস্টোরেজ বিল্ডিং হয়েছে। একটা কমারসিয়াল হাউস তৈরী হয়েছে, সেখানে পার্টি অফিস তৈরী করার জন্য। আমার বিক্ষোভ থাকতো না এই গুলি হলে, যদি আগেকার জিনিষগুলি হ'ত। এই ব্যাপারে আমার দুঃখ হয় না বা হিংসা হত না। আগেকার জিনিষগুলি আধুনিকীকরণ হ'ল না কিন্তু এই জিনিষ গুলি আধুনিক হ'ল এই ব্যাপারে আমার ঘোরতর আপত্তি। এবং এখানে দুর্নীতির গন্ধ আছে। তদন্ত করলে বুঝতে পারা যাবে। স্যার আরবান ট্রান্সপোর্ট প্রোজেক্ট এগ্রিমেণ্ট অনুযায়ী ১০২ কোটি টাকার প্রোজেক্ট তৈরী হয়েছিল, সেই প্রোজেক্টর বাজেটে ট্রামের কথা ছিল। কয়েকটি লাল ট্রাম বের করে দিয়ে তাদের দায়িত্ব শেষ হয়ে গেছে। এই কি ১২০ কোটি টাকার পোজেক্টর নমুনা ? এত বড় চুরি আজকে পরিবহনের মধ্যে হচ্ছে। আজকে যাত্রী বেড়ে যাচ্ছে লক্ষ লক্ষ, আর ট্রাম বাসের সংখ্যা যাচ্ছে কমে। অথচ বাজেট করে যাচ্ছেন এবং সেই টাকা খরচও হয়ে যাচ্ছে। আমি এই বাজেটের একটা জিনষ আপনাকে জানাচ্ছি। বাজেটে একটা জিনিষ লক্ষ্য করা গেছে যে, যারা মনপলি হাউসের বিরুদ্ধে, যারা একচেটিয়া পুঁজি পতিদের বিরুদ্ধে তাদের গালাগালি করা হয়েছে। একচেটিয়া পুঁজিপতির কষাঘাতে বাংলাদেশের

একটার পর একটা অঞ্চল শাসনে পরিনত হয়েছে। সমস্ত অঞ্চলে ইকনমি ডেসট্রয় হয়ে গেছে। গ্রাম থেকে মানুষ পালিয়ে চলে যাচ্ছে। এই কথা শুনলে আপনি অবাক হয়ে যাবেন।

এই একচেটিয়া পুঁজিপতিদের সম্বন্ধে আমাদের দেশের মহাপুরুষেরা—নেতাজী বলেছিলেন যে বৃটিশ সাম্রাজ্যবাদ এবং আমাদের দেশীয় বুর্জোয়াদের একই সাথে, একই সঙ্গে আঘাত করতে হবে। অথচ এঁরা সেই একচেটিয়া পুঁজিপতিদের তোষণ করে চলেছেন। তারা কারা? তারা হচ্ছে সিনেমা হল মালিক। এদের এঁরা সাহায্য করছেন, বিভিন্ন অনুদানের ব্যবস্থা করছেন। জ্যোতিবাবুকে আমি জিজ্ঞাসা করতে চাই, তিনি কি জানেন না, এই অনুদানের টাকা পেয়ে তারা কি করে। তিনি যদি সিনেমা কর্মীদের কোন ভাবে সাহায্য করতেন, তাহলে সমর্থন করতে পারতাম। সমর্থন করতে পারতাম যদি কিনা তিনি ওয়েষ্ট বেঙ্গল সিনেমা কর্মীদের বেতন কাঠামোর জন্য ওয়েজ ষ্ট্রাকচার করে অনুদানের টাকা ঐ কর্মচারীদের দেওয়ার ব্যবস্থা করতেন। সে ব্যাপারে আমরা কোন আপত্তি করতে পারতাম না। জ্যোতিবাবুর সঙ্গে আমার চ্যালেঞ্জ, উনি নিজে একজন কমিউনিষ্ট বলে দাবী করে থাকেন, উনি কি সিনেমা হল মালিকদের কাছে করজোড়ে গিয়ে বলেন নি, তোমরা কিছু পয়সা কর্মীদের দাও? আমার প্রশ্ন, উনি কি করে পারলেন হল মালিকদের কাছে ঐ ভাবে ভিক্ষা চাইতে? উনি কি জানেন না, তারা বাড়তি ইনকাম দিয়ে কি করে? সিনেমা মালিকরা ঐ অনুদানের একটা পয়সাও ওয়ার্কাবদের দেবে না। বরঞ্চ তিনি যদি ওয়েজ ষ্ট্রাকচার ফিকস্ করে দিতেন, তাহলে কর্মীদের অনেক উপকার হতে পারত। আমি এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলাম, আমি জানি তারা কি ভাবে চলে। আমি জানি, তারা একটা ফুটো পয়সাও কর্মীদের বোনাস দেবে না। গতবারে যখন তারা ষ্ট্রাইক্ করেছিল বোনাস পাওয়ার জন্য, তার ফল কি হয়েছিল? মালিকরা একটা পয়সা বোনাস দেয় নি, কর্মীরা বাধ্য হয়েছিল সুড়সুড় করে কাজে যোগ দিতে। মালিকরা মাথা নত করে নি স্ট্রাইকের কাছে। গতবারে এই রেজাল্ট আমরা দেখেছি এবারেও কর্মীরা একটা পয়সা পাবে কিনা সন্দেহ আছে। এদেরই দিলেন উনি অনুদানের ব্যবস্থা করে তাদের সম্পর্কে বিভিন্ন পত্র-পত্রিকাতে কি বেরিয়েছে তা বলছি, এক জায়গাতে পত্রিকা বলছে. টিকিটের দাম ওয়ান রুপি করে দেওয়া হয়েছে, ট্যাক্স ফ্রি করে দেওয়া হয়েছে বহু ছবির উপরে। কিন্তু কি রেজাল্ট হয়েছে তার ফলে? আমরা দেখেছি, এই হাউস মালিকরা, সিনেমা ব্যবসায়ের মনোপলিস্টরা বেশী লাভবান হয়েছে, তাদের আয় আরও বেড়ে গিয়েছে এর ফলে। অথচ কর্মীরা কোন কিছুই পায় নি এর ফলে। পত্রিকা থেকে যে অংশ তুলে এনেছি তা পড়ছি "This is a unique example of racketeering in the Finance Ministry of

eft Front Government. Old films produced 20/25 years ago ere given licenses of Rs. 1·00 'Tamasa' it is reported in exchange f Rs. 15,000/- gratification to the rackteers of Finance Ministry. atkabaj' among the Hindi films distributors ushered in the 'amasa' stage They managed to get 1/2 prints of these films in xchange of a small sum for one year or so. They established nk with the racketeers of Finance Ministry, conspired with them o get forged licenses and with that rushed to the cinema houses o get immediate booking as they would have to exploit the film ithin a limited time. inema owners got a hayday. They demaded 0/40 more for the immediate booking and they got it as the film ould have to exploit within a short period and cover the investment. s a result established distributors of Bengali films, most of those were also producers, became the victim of this 'Tamasa' xhibitors of Bengali films will not touch their films as they are etting 30 4 more theatre rental from Re. 1 -films. As a result of this producers of Bengali films who distribute their films hemselves collapsed. Instances are there that they did not get a single booking in a month. Suddenly it is leaked out that random forged licenses are issued from the Finance Ministry. And when demand for enquiry adout this was voiced in news papers, it was reported that files in relation to this were missing."

আপনারাও সংবাদপত্রে এ জিনিস পড়েছেন। আমার অভিযোগ হচ্ছে এই ফিল্ম ইণ্ডাষ্ট্রি কাদের ? কাদের উনি ছাড় দিলেন ? আমাদের দেশে ৪০০ ফিল্ম ইণ্ডাষ্ট্রি আছে, মাত্র ৪ জন লোক এগুলো নিয়ন্ত্রণ করে। তাদের নাম কারোর অজানা নয়, তারা নোন্ মনোপলিষ্ট, নোন্ ক্যাপিটালিষ্ট। তারা নামে, বে-নামে সিনেমা হলগুলি কনট্রোল করছে, হোয়ার এ্যাজ এদেরই উনি অনুদান দিচ্ছেন। ওঁর জানা উচিত ছিল, যাদের উনি অনুদান দিচ্ছেন তারা কারা।

[4-0 —4-10 P.M. ]

স্যার সারচার্জ দিচ্ছেন ওঁরা ৫০ পার্শেণ্ট, আনড মানি হচ্ছে ৮০ পার্শেণ্ট। বাংলাদেশের সিনেমার জন্য ৫০ পার্শেণ্ট যে মানি দেওয়া হয়, সেটা চলে যায় ব্ল্যাক

মার্কেটে। যে টাকা এখানে ইনকাম হয়, সেই টাকা চলে যায় বম্বেতে। আপনারা কি তার খবর রাখেন ? এখানে যে টাকা ইনভেস্ট করা হয় সেই টাকাও চলে যায়। তাছাড়া মনোপলি হাউস রয়েছে—বম্বের ইকনমিকে আরো ভালভাবে সলিড করবার জন্য কিভাবে বাংলার কতকগুলি নিরীহ লোকের চোখের সামনে অন্য রাজ্যের কোটি-পতিদের ব্ল্যাক মানি বাড়াবার জন্য চেষ্টা হচ্ছে। গত বছর যখন ২ কোটি টাকা অনুদান দেওয়া হয়েছিল, তখন আমি চ্যালেঞ্জ করে বলেছিলাম যে, একজন মস্তানের নাম করে টাকা ডিস্ট্রিবিউট করা হচ্ছে। বাংলা সিনেমার ক্ষেত্রে ২ কোটি টাকা অনুদানের মধ্যে আজকে প্রোডাকশান বেড়েছে মাত্র ১২ কি ১৩ কোটি টাকা। গোটা টাকাটাই ঠিক মত সার্ভড্ হচ্ছে না। সকলে ঠিকমত টাকা পাচ্ছেন না। উৎপল দত্তকেই দিলেন ১৪ লক্ষ টাকা "ঝড়" ছবিতে ঝড় তোলবার জন্য। ঝড় বাংলাদেশের মানুষ চায় না। গৌতম ঘোষকে "বর্গা অপারেশান" নামক বই তৈরী করার জন্য টাকা দেওয়া হল। এই বই এত নিকৃষ্টতম হয়েছে যে এখনো পর্যন্ত ছবিটি বেরোয় নি। গোটা ২ কোটি টাকা বুদ্ধদেববাবু জলে ফেলে দিলেন। আমাদের সময়ে আমরা যখন গভর্ণমেণ্টে ছিলাম তখন স্টুডিও আমরা অধিগ্রহণ করেছিলাম, কিন্তু আজকে সেই স্টুডিও আপনারা ব্যক্তিগত মালিকানায় দিয়ে দিয়েছেন। এতে আপনাদের লজ্জা পাওয়ার কথা। আজকে সেই বুদ্ধদেববাবুকেই আপনারা আরেকটা গাড়ী দিয়ে কিসের যেন চেয়ারম্যান করিয়ে বসিয়ে দিয়েছেন। সুতরাং এই প্রশ্ন আজকে জাতীয় অর্থনীতির প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে। আমি আশা করবো মাননীয় স্পীকার স্যার, আপনি সমস্ত কিছুর উর্ধে থেকে এই দুর্নীতি এবং এই প্রশ্নগুলির সমস্যা সমাধানের জন্য চাপ সৃষ্টি করবেন। স্যার, "অবজেকটিভ" আরেকটা গুরুত্বপূর্ণ জিনিষ। ৩৪ পাতায় সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে যেখানে বলা আছে promoting active involvement of all section of the people on the process of develeopcment সমস্ত শ্রেণীকে কাজের সাথে যুক্ত করার কথা এই ভাষণে বলা হয়েছে। কিন্তু বলতে পারেন, কোন বইতে লেখা আছে কিভাবে মানুষকে কি পদ্ধতিতে ইনভলভ্ড করা হবে ? কোন পদ্ধতিতে কিভাবে কাজের সাথে ইনভলভ্ করা হবে, তার কোন উল্লেখ নেই। একমাত্র পার্টি ওয়ার্কারের কথা বলা আছে। কিন্তু মানুষ কিভাবে ইনভলভ্ড হবে তার কিছু বলা নেই। সুতরাং অবজেকটিভ যেটা সেটা, যেন প্ল্যান এবং ইকনমিকে ধ্বংস করে। সেটা প্রায়োরিটির স্বার্থে কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষকে দিয়েছেন। কিন্তু সেই মূল জিনিষটিই কমপ্লিটলি ইগনোর করা হয়েছে। এবং এটা ইচ্ছাকৃতভাবেই স্যাবোটেজ করা হয়েছে। আমার আরেকটা অবজেকটিভ আছে। এই Spedy development of indigenous sources of energy with proper emphasis on conservation and efficieney in energy use বিদ্যুতের অবস্থার

ক্ষেত্রে রাজ্যের কেন্দ্রের কাছ থেকে দায়িত্ব কি? জ্যোতি বসু বলেন, কেন্দ্রের দায়িত্ব রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়া দরকার। রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার মাশুল আপনাদের দিতে হবে। আমরা আজকে অধিক ক্ষমতা আপনাদের দিতে রাজী যে ক্ষমতাবলে স্বর্গীয় ডাঃ বিধানচন্দ্র রায় দুর্গাপুর, হলদিয়া, কল্যাণী এবং স্টেট ট্রান্সপোর্ট করেছিলেন, জ্যোতিবাবু আরেকটা দুর্গাপুর, হলদিয়া, কল্যাণী এবং স্টেট ট্রান্সপোর্ট করুন, তাহলে আমরা আপনাদের হাতে ক্ষমতা দেব। আর তা যদি না করতে পারেন, তাহলে অধিক ক্ষমতা চাইবেন না। সুতরাং এই পরিপ্রেক্ষিতে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনাদের মনে করিয়ে দিতে চাই। প্রফেসার গ্যাডগিলের কথা আপনাদের কাছে রাখতে চাই। আপনারা সংবাদপত্রের দাম বাড়িয়েছেন আর কৃষির ক্ষেত্রে ৪০ পার্শেন্ট কমিয়েছেন। আমি স্যার সিরিয়াসলি বলতে চাই যে ফাণ্ডামেণ্টাল প্লান বাজেটের যে মূল উদ্দেশ্য সারা ভারতবর্ষের চেহারার সঙ্গে যাতে সামঞ্জস্য রাখে। এই প্রসঙ্গে প্ল্যানিং এ্যাণ্ড ডেভোলাপমেন্ট-এর ক্যাটাগারি সম্বন্ধে বলতে চাই।

"The making of Five-Year Plans has in any sense, assumed less urgency or importance. The effort is essential and must be continuously and seriously undertaken. The preparation of Five Year Plans in the light of a longer perspective not only gives a proper orientation to the planning effort but also provides the frame within which priorities can be adjusted and a variety of short term intermediate and long term projects and schemes properly co-ordinated". Again sir, "Many aspects of policies mentioned above are the special responsibility of the Central Government. However, there are others in which it is only the joint action of the States and the Centre that could lead to fruitful results. This is particularly so in the field of agriculture Agricultural production is a State subject and so is essentially the distribution of food". স্যার, কি ব্লু প্রিন্ট আছে, কি ইনফ্রাস্ট্রাকচার আছে? এগ্রিকালচার সেকটারে বললেন ৪০ পার্সেন্ট কমিয়েছেন, ডিজেলের দাম বাড়িয়ে পরোক্ষভাবে ক্ষতি করেছেন, উপরন্তু এগ্রিকালচারের যেটা মূল অবজেক্ট সেটাকে আপনারা ধ্বংস করে দিয়েছেন।

শিক্ষা ক্ষেত্রে কি করেছেন—একটা মানুষ, একটা পাড়া না খেতে পেয়ে বেঁচে থাকে, কিন্তু একটা দেশ, একটা জাতি যদি তার কৃষ্টি সংস্কৃতি থেকে দূরে সরে যায়

তাহলে সে নিঃশেষ হয়ে যায়। জ্যোতিবাবুর দুমুখো শিক্ষা ব্যবস্থার মধ্য দিয়ে আজকে সেই মূল সম্পদ যাকে নিয়ে বাঙালী জাতি বেঁচে ছিল তাকে ধ্বংস করার চেষ্টা করছেন। আজকে আপনারা দুমুখো শিক্ষা ব্যবস্থা করে একদিকে শহরের ছেলেদের ইংলিশ মিডিয়ামের মাধ্যমে পড়িয়ে উপরে তুলে দিচ্ছেন, অন্যদিকে গ্রামের ছেলেদের বাধ্যতামূলক শিক্ষার মধ্য দিয়ে বাংলা শিখিয়ে নিচে নামিয়ে দিচ্ছেন। কর্পোরেশানের স্কুলে পড়া ছেলেরা কি পেয়েছে? অপরদিকে ইংলিশ মিডিয়াম স্কুল জেভেটা, সেন্ট লরেন্স প্রভৃতিতে পড়া ছেলেরা সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছে। তাই রবীন্দ্রনাথের লেখা থেকে একটু কোট করে আপনাকে শোনাচ্ছি কিভাবে আপনারা অন্যায় করছেন। "আমাদের শিক্ষিত লোকদের জ্ঞান যে নিষ্ফল হয়, অভিজ্ঞতা যে পল্লীবাসীর কাজে লাগে না, তার কারণ আমাদের অহমিকা, যাতে আমাদের মিলতে দেয় না, ভেদকে জাগিয়ে রাখে। তাই আমি বারংবার বলি, গ্রামবাসীদের অসম্মান কোরো না, যে শিক্ষায় আমাদের প্রয়োজন তা শুধু শহরবাসীদের জন্য নয়, সমস্ত দেশের মধ্যে তার ধারাকে প্রবাহিত করতে হবে। সেটা যদি শুধু শহরের লোকদের জন্য নির্দিষ্ট থাকে, তবে তা কখনো সার্থক হতে পারে না। মনে রাখতে হবে শ্রেষ্ঠত্বের উৎকর্ষে সকল মানুষেরই জন্মগত অধিকার। গ্রামে গ্রামে আজ মানুষকে এই অধিকার ফিরিয়ে দিতে হবে। আজ আমাদের সকলের চেয়ে বড়ো দরকার শিক্ষার সাম্য। অর্থের দিক দিয়ে এর ব্যাঘাত আছে জানি, কিন্তু এছাড়া কোনো পথও নেই। নূতন যুগের দাবি মেটাতেই হবে।"

সর্বশেষে জ্যোতিবাবুর উদ্দেশ্যে শুধু সুকান্তের কবিতার একটা অংশ আমি পড়ছি যেটা আমাদের জন্য প্রয়োজন ওদের দিকে আঙুল দেখিয়ে দেখাবার জন্য—দুর্দিন দিন আজ, দুর্দিন চুপি চুপি আসছে ;

যাদের চোখেতে আজো স্বপ্নের ছায়া ছবি ভাসছে—
তাদেরই যে দুর্দিন পরিণামে আরো বেশি জানবে.
মৃত্যুর সংগীন তাদেরই বুকেতে শেল হানবে—
তবুও আমাদের চাই চেতনা,
চেতনা থাকলে আজ দুর্দিন আশ্রয় পেত না.
আজকে রঙ্গিন খেলা নিষ্ঠুর হাতে কর বর্জন,
আজকে যে প্রয়োজন প্রকৃত দেশপ্রেম অর্জন ;
আমি আশা করি জ্যোতিবাবু তার থেকে শিক্ষা নেবেন।

[ 4-10—4-20 P. M. ]

**শ্রীব্রজগোপাল নিয়োগী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে সেই বাজেট বরাদ্দ ওঁরা যদি ভাল করে পড়তেন তাহলে বুঝতে পারতেন তাতে বলা হয়েছে ৮ম অর্থ কমিশন কেন্দ্র থেকে রাজ্যগুলিকে প্রাপ্য বরাদ্দ বৃদ্ধি করে যে রায় দিয়েছেন সেটাকে কেন্দ্রীয় সরকার আপাততঃ কার্যকরী করছেন না, ১৯৮৪ সালের ১লা এপ্রিল থেকে কার্যকরী করবেন বলছেন। স্যার, ওঁরা নাকি বাংলাদেশে ১৯৫০ সালের মন্বন্তর আবার দেখছেন। পশ্চিমবাংলা গত ১ বছর ধরে যে খরার মধ্য দিয়ে যাচ্ছে আমাদের বামফ্রন্ট সরকার তার মোকাবিলা করছেন। দুঃখের বিষয় এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তাঁদের দায়িত্ব পালন করেননি, অথচ দায়িত্বটা তাঁদেরই ছিল। আমাদের মুখ্যমন্ত্রী চেয়েছিলেন ৩৪ কোটি, কিন্তু তিনি পেয়েছেন মাত্র ২৪ কোটি ৭ লক্ষ টাকা। এসব সত্ত্বেও গত দুমাস ধরে যে খরা চলছে তাতে বামফ্রন্ট সরকার আপ্রাণ চেষ্টা করছেন তার মোকাবিলা করবার জন্য। আমাদের প্রায় শতকরা ৪০ ভাগ জমি পতিত হয়ে রয়েছে, সেখানে কোন চাষবাস হচ্ছে না, গ্রামের ক্ষেত মজুররা কোন কাজ পাচ্ছে না। আমরা দেখেছি এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে নানা রকম পরিকল্পনার মাধ্যমে সরকার এই খরার মোকাবিলা করবার চেষ্টা করছেন। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার তাঁদের দায়িত্ব পালন করছেন না, শুধুমাত্র বারে বারে সমীক্ষা দল পাঠাচ্ছেন। তাঁরা কি রিপোর্ট দিচ্ছেন সেটা কিন্তু আমরা জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান যে সমাজ ব্যবস্থা তার সার্বিক উন্নয়নের জন্য যেটা সর্বাগ্রে প্রয়োজন সেটা হচ্ছে বর্তমান কাঠামোর মধ্যে শুধু একটা রাজ্য সরকার অগ্রগতির দায়িত্ব নিতে পারেন না। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার, বিভিন্ন অর্থনৈতিক সংস্থাসমূহ এবং ব্যক্তিগত মালিকানাধীন অর্থ সংস্থার আর্থিক সাহায্য প্রয়োজন। এই সাহায্য না পেলে একটা অঙ্গ রাজ্যের পক্ষে কখনও সম্ভব নয় দেশের সামগ্রিক উন্নতি করা। স্যার, এঁরা এই ব্যাপারে রাশিয়ার উদাহরণ দিলেন। কিন্তু এঁরা ভুলে গেলেন রাশিয়া হচ্ছে একটা সমাজতান্ত্রিক দেশ এবং ভারতবর্ষ একটা পুঁজিবাদী দেশ। একদিকে পুঁজিবাদ এবং অন্যদিকে কেন্দ্রে একটা স্বৈরতন্ত্রী সরকার যাঁরা শুধু একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থ দেখছেন। আমি মনে করি এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার যে বাজেট পেশ করেছেন সেটা একটা ঐতিহাসিক বাজেট। এই বাজেটে যে কয়টি জিনিসের উপর খুব জোর দেওয়া হয়েছে সেগুলি হল—খরার মোকাবিলা, খাদ্য, বিদ্যুৎ, গ্রাম উন্নয়ন এবং শিক্ষার প্রসার ও শিল্পের উন্নয়ন। ১৯৮১/৮২ সালে বাজেটে ঘাটতি ছিল ১১১ কোটি টাকা এবং

এবারে নীট ঘাটতি হল ১ কোটি টাকা। মাননীয় সদস্য সুব্রতবাবু সংখ্যাতত্ত্ব দিয়ে বোঝালেন এবারে ঘাটতির পরিমাণ বেশী। অর্থাৎ ভোট অন এ্যাকাউন্টে যে ঘাটতি ছিল তাকে ৪ দিয়ে গুণ করে ঘাটতির পরিমাণ বেশী করে দেখালেন। কিন্তু আমরা দেখছি মোট ঘাটতি ২৬ কোটি টাকা এবং অতিরিক্ত কর সংগ্রহ করে যদি ২৫ কোটি টাকা আদায় করা যায় তাহলে নীট ঘাটতি দাঁড়াল ১ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার ঘাটতি মেটাবার জন্য নোট ছাপাবেন, কর ধার্য করবেন এবং তার ফলে যদি মুদ্রাস্ফীতি হয়, জিনিসপত্রের দাম বাড়ে তাহলে তার জন্য দায়ী হবেন জ্যোতিবাবু, ইন্দিরা গান্ধী দায়ী হবেন না। এসব কথা জনগণের সামনে বললে উপযুক্ত জবাব পাবেন। পশ্চিমবাংলার সংগ্রামী মানুষ জানে কে এই মূল্যবৃদ্ধির জন্য দায়ী? স্যার, এঁরা গত নির্বাচনের সময় দেওয়ালে দেওয়ালে লিখেছিল, "পিঁয়াজ আলুর একদর, জ্যোতি —প্রমোদ মাতব্বর জনগণ তাকে মেনে নেয়নি। কে এই মূল্যবৃদ্ধির জন্য দায়ী তা পশ্চিমবাংলার মানুষ জানে। এখানে যে কথাই বলুন না কেন, কিছু এটা ওটা কথা বলে আপনারা আসলকে ঢেকে দেবার চেষ্টা করছেন। কেন্দ্রীয় কংগ্রেস সরকার ঘাটতি মেটাবার জন্য যে রাস্তা নিচ্ছেন, এই রাজ্য সরকারের কি সেই ব্যবস্থা আছে? এখানে ওভার ড্রাফট না নেওয়া ছাড়া কি উপায় আছে? গতকাল বিরোধী পক্ষের বন্ধুরা বললেন এখানে কি ব্যবস্থা আছে এই সব অভাব মেটাবার? আজকে কেন্দ্রীয় সরকার ওভারড্রাফট বন্ধ করে দিয়েছেন। কিন্তু স্যার, এই বামফ্রন্ট সরকার দিল্লীর কাছে যা চেয়েছিল তার মাত্র একের তিন অংশও পাওয়া যায় নি। অন্য দিকে আজকে দেশে খরায় কি অবস্থা? আবার অন্য দিকে কে না বলতে পারে যে বন্যা আসতে পারে না পশ্চিমবাংলায় বিহার, উড়িষ্যার মত। বলতে পারে যে আগামী অক্টোবর বা নভেম্বরে মাসে বন্যা আসতে পারে না। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তার কোন দায়িত্ব পালন করছেন কি? ঋণ যেটা সংগ্রহ করা হয়, তার অন্তত ৫০ শতাংশ যদি রাজ্যগুলিকে দেওয়া হোত তাহলে আজকে ওভার-ড্রাফট নেবার প্রয়োজন হোত না এবং অনেক উন্নয়নমূলক কাজ হোত, রাজ্যসরকারগুলির টাকার অভাব হোত না। অদ্ভুত ব্যাপার হচ্ছে যে একটা আর্থিক অনুশাসন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলির উপর চাপিয়ে দিয়েছেন। কিন্তু তাদের বেলায় সেই অনুশাসন চলবে না। রাজ্য এবং কেন্দ্রে একই আর্থিক শৃঙ্খলা থাকা উচিত। কিন্তু দেখছি কি কেন্দ্রের জন্য এক নিয়ম এবং রাজ্যের জন্য আর এক নিয়ম। ওঁরা অনেক তথ্যে কথা বললেন। কিন্তু কেন্দ্রীয় সরকার যে তথ্য দিয়েছেন সেই তথ্যের কথা বললেন না। তারা বলেছে যে ৩১ কোটি মানুষ আজকে দারিদ্র সীমার নীচে। এরজন্যও কি বামফ্রন্ট সরকার দায়ী? এর জন্য কি জ্যোতি বসু দায়ী? আজকে ক্রমশ বেকারী বাড়ছে। যারা কাজ কর্ম করতো তারাও আজকে বেকার হয়ে পড়ছে, ছাটাই হচ্ছে। আজকে

চটকলগুলি বন্ধ হবার ফলে বহু শ্রমিক আজ বেকার। এর দায়িত্ব কি বামফ্রন্ট সরকারের? যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তারা আজকে বলছেন, কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব পালন করছেন না। একচেটিয়া পুঁজিপতিদের এবং জোতদারদের স্বার্থ রক্ষার নীতি যদি এইভাবে গ্রহণ করা হয়, তাহলে তার ফলশ্রুতি হিসাবে সংকট আসবে এবং তাতে আরও বেশী মানুষ ক্রমশ দরিদ্র সীমার নীচে চলে যাবে। আজকে সারা দেশকে একটা চরম সংকটের মধ্যে নিয়ে যাচ্ছে। আর আমাদের এই বামফ্রন্ট সরকার তার এই সীমিত ক্ষমতার মধ্যে সেই সমস্ত মানুষদের টেনে তোলবার চেষ্টা করছেন। কিন্তু ওঁরা সেটা দেখতে পাচ্ছেন না। পৌর অর্থ কমিশন যা সুপারিশ করেছিল, বামফ্রন্ট সরকার তা গ্রহণ করে কলকাতা করপোরেশনের এবং সমস্ত মিউনিসিপ্যালিটির যে ঋণ ছিল, তা মকুব করে দিয়েছেন। সুব্রতবাবু তো এই দপ্তরের দায়িত্বে ছিলেন, তিনি তো বুঝতে পারছেন যে কি ব্যবস্থা করা হয়েছে? ওঁরা শিক্ষার কথা বলেন, আমার হাসি পেল। ওঁদের সময় অর্থাৎ সুব্রতবাবুদের সময় পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা বলে কিছুই ছিল না। গণ-টোকাটুকি ছিল, নানা রকম নৈরাজ্য তখন শিক্ষা ব্যবস্থায় ছিল। এই সরকার আসার আগে অর্থাৎ ১৯৭৭ সালের আগে মেডিক্যাল কলেজের ছাত্ররা মেডিক্যাল পরীক্ষা দেবে বই দেখে, টুকে এবং এটা নাকি তাদের গণতান্ত্রিক অধিকার।

[ 4-20—4-30 P. M. ]

আমাদের মুখ্যমন্ত্রী বললেন যে ছাত্ররা বলছে যে তারা পড়াশুনা করবে না, পরিক্ষা দেবে না। কিন্তু যদি একটা ছাত্রও পড়াশুনা করে পরীক্ষা দিতে চায়, তাহলে সম্পূর্ণ দায়িত্ব রাজ্য সরকার নেবে। এম. বি. বি. এস পরীক্ষায় পাশ করে ছাত্ররা ডাক্তার হবে, যাদের হাতে হাজার হাজার মানুষের জীবন নির্ভর করছে, তারা ডাক্তারী পড়বে না, তারা টুকে পরীক্ষা দেবে, এই ছিল আগেকার যুগের অবস্থা। আজকে সেই পরিবেশ আর নেই, কবে পরীক্ষা হবে, আর কবে তার ফলে প্রকাশিত হবে, কেউ সেদিন বলতে পারতো না। আজকে নির্দিষ্ট সময়ে ফল প্রকাশিত হচ্ছে, নির্দিষ্ট সময়ে পরীক্ষা হচ্ছে, গণ টোকাটুকি বন্ধ হয়েছে। আজকে শিক্ষার একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। এটা ওরা দেখতে পাচ্ছেন না। আর অন্য দিকে শিক্ষা খাতে অনেক বেশী টাকা খরচ হচ্ছে আগের তুলনায় এবং সেই টাকা খরচ হচ্ছে যেখানে শিক্ষার আলো গত ৩৫ বছরে পৌছায়নি স্বাধীন হওয়ার পর। সেই জায়গায় শিক্ষার আলো পৌছে দেবার জন্য খরচ হচ্ছে। শোষণ ভিত্তিক সমাজ ব্যবস্থায়, শ্রেণীভিত্তিক সমাজ ব্যবস্থায় যে শোষণের জন্য গরীব আরও গরীব হয়ে যাচ্ছে, তেমনি শিক্ষার ক্ষেত্রেও

ঐ গরীব, যাদের জানা দরকার, তারা চিরকালই নিরক্ষর তাদের লেখা পড়া শেখার কোন ব্যবস্থা এতদিন পর্যন্ত হয়নি। ১৯৭১ সালের হিসাব যদি দেখেন তাহলে দেখবেন, পশ্চিমবাংলায় শতকরা ৩১ ভাগ লোক নাম সই করতে পারে, ১৯৮১ সালে সেটা দাঁড়িয়েছে ৪০.৮৮ ভাগ—এরা নাম সই করতে পারে। ভারতবর্ষের হিসাব যদি দেখেন, ১৯৭১ সালে যেখানে ছিল ৩১ ভাগ নাম সই করতে পারে পশ্চিমবাংলায়, ভারতবর্ষে সেই সময় ছিল ২৯.০৪ ভাগ। ১৯৮১ সালে সেখানে ৪০.৮১ পশ্চিমবাংলার নাম সই করতে পারে, সেখানে সারা ভারতবর্ষে হয়েছে ৩৬.১৭ ভাগ। এই যে প্রচেষ্টা আমাদের পশ্চিমবঙ্গ সরকার করছেন, বিনা বেতনে পড়ার ব্যবস্থা ১২ ক্লাস পর্যন্ত —কত ছেলে আগে মাইনে না দিতে পারার জন্য পরীক্ষায় বসতে পারেনি সার্টিফিকেট আনতে পারেনি, ক্লাসে পাশ করেছে, ক্লাস নাইনে উঠেছে, লেখাপড়া ছেড়ে দিয়েছে, সার্টিফিকেট আনতে পারেনি পয়সার অভাবের জন্য, চাকরিতে যেতে পারছে না, কাজ পাচ্ছে না। তারা আজকে পড়াশুনা করতে পারছে। যারা ক্লাস ফোর ফাইভ পর্যন্ত পড়ে প্রাইমারী স্কুলে, সেখানে টিফিন দেওয়া হচ্ছে, জামা প্যান্ট দেওয়া হচ্ছে, বই দেওয়া হচ্ছে বিনা পয়সায়। সেখানে শিক্ষকদের মাইনে বাড়িয়ে দেওয়া হয়েছে যাতে শিক্ষকদের আর টিউশনি না করতে হয়। শিক্ষকদের একটা মর্য্যাদা রয়েছে, শিক্ষার ক্ষেত্রে এটা আগের যুগে কল্পনা করা যেত না। তাই আজকে যে গরীব গ্রামের মানুষ, যারা কোনও দিন লেখাপড়ার আলো পেত না, তারা আজকে লেখাপড়া শিখছে। রাত্রে নাইট স্কুলে পড়ানো হচ্ছে। ওদের আমলে ক্যাডার পোশার মত পড়ানো হতো। আমার এলাকায় একটা গ্রাম আছে, আগেকার যিনি মেম্বার ছিলেন ওখানকার, তিনি ওখানে একটি নৈশ বিদ্যালয় করেছিলেন, কিন্তু সেই গ্রামে এখনও ৫০ পার্সেণ্ট লোক নিরক্ষর যদি ১৫ বছর ধরে একটা নৈশ বিদ্যালয় থাকে, সেখানে নিরক্ষর থাকবে কেন? পড়াশুনা হতো না, ক্যাডারদের মাইনে দেওয়া হয়েছে, এই ভাবে টাকার অপচয় হয়েছে। আজকে আমরা ঐ নিচের তলার মানুষদের জন্য টাকা খরচ করছি। ওঁরা ইংরাজী শিক্ষার ব্যাপারে বলে গেলেন, মাতৃভাষার মাধ্যমে শিক্ষার ব্যবস্থার কথা রবীন্দ্রনাথ বলে গেছেন, সেই রবীন্দ্রনাথকে বিকৃত করে কিশলয় নাম দিয়ে তাঁরা অনেক বাজার গরম করবার চেষ্টা করেছেন, জনগন সেটা নেয়নি এটা প্রমাণ হয়ে গেছে। এখানে সেই টেপ রেকর্ডার আবার বাজাবার চেষ্টা করা হচ্ছে। এই সব কথা বলে প্রচার করা হয়, লেখাপড়া শিখে কি হবে? চাকরি তো পাবে না। কিন্তু লেখাপড়া শিখলে সে ভাল মন্দ বুঝতে শিখবে, কে তাকে শোষণ করছে, কে তার শত্রু, কে তার মিত্র, সেটা তারা বুঝতে শিখবে। তাই সমস্ত গরীব মানুষের জন্য বামফ্রন্ট সরকার এই শিক্ষা ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি ভূমি সংস্কারের ক্ষেত্রে বলবো যে অপারেশন বর্গা ১৯৭৮ সালের জুন মাস থেকে চালু হয়, ওঁরা অপারেশন

বর্গার নাম শুনলেই ভূত দেখেন, এই অপারেশন বর্গা। ১৯[illegible] সালের জুনে নথীভুক্ত ভাগ-চাষীর সংখ্যা হচ্ছে ২'৫ লক্ষ, আর ১৯৮১ সালের শেষ পর্যন্ত ১১.১৬ লক্ষ হয়েছে নথীভুক্ত বর্গাদারের সংখ্যা। এই পর্যন্ত নথীভুক্ত বর্গাদারের সংখ্যা হচ্ছে ১০ লক্ষ। ১৯৮০ সালে ১'৩ লক্ষ নথীভুক্ত বর্গাদার, তাদের ঋণের আওতায় আনা হয়েছে

স্পেশাল কমপোনেন্ট স্কীম চালু করা হয়েছে। উদ্বৃত্ত জমি বন্টন করা হয়েছে। ওদের আমলে বিভিন্ন নামে জমিগুলি লুকিয়ে রেখে দিয়েছিলেন, কুকুর, বেড়াল, শিয়াল, এমন কি বাচ্ছা ছেলে যে জন্মায়নি, পেটে আছে তার নামে পর্যন্ত জমি রেখে দিয়েছিলেন। সেই জমি টেনে বের করে পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয়েছে। ১৯৮১ সালে এই জমি বণ্টনের পরিমাণ হল ১২'৩১ লক্ষ একর ভূমিহীন, [illegible] একরের কম জমির মালিকের সংখ্যা হল ৩০ লক্ষ। তাহলে দেখা যাচ্ছে ছোট [illegible] ভূমিহীন পরিবারকে অর্দ্ধেক জমি দেওয়া হয়েছে। কংগ্রেস [illegible] কোনদিন ভাবতে পেরেছিলেন? সারা ভারতবর্ষের ইতিহাসে পশ্চিমবাংলার [illegible] এই ভূমি বণ্টনের ক্ষেত্রে, ভূমি সংস্কারের ক্ষেত্রে একটা নতুন নজীর সৃষ্টি [illegible]। কেবল সারা ভারতবর্ষে নয়, গোটা পৃথিবীতে একটা [illegible] ইন্দোনেশিয়া থেকে আরম্ভ করে পৃথিবীর বিভিন্ন দেশ [illegible] অপারেশন বর্গার কাজ কিভাবে হচ্ছে। এন. আর. ই. পি. স্কীমে ১৯৭৮ [illegible] সালে [illegible] কোটি শ্রম দিবসের সৃষ্টি হয়েছে, ১৯৭৯-৮০ সালে ৫'৩ কোটি ১৯৮০-৮১ সালে [illegible] কোটি শ্রম দিবসের সৃষ্টি হয়েছে। এর ফলে গ্রামের বেকার [illegible] যারা দারিদ্র সীমার নীচে ছিল তাদের টেনে [illegible] কর্মযজ্ঞ শুরু করেছেন তার মধ্য দিয়ে উৎপাদন বেড়েছে [illegible] সম্পদ সৃষ্টি হচ্ছে সেটা ওদের চোখে পড়েনি—[illegible] দেখতে পাবেন না। কালকে ওরা বলে গেছেন একমাত্র গ্রেট ইষ্টার্ন হোটেল ছাড়া [illegible] লোকসান হচ্ছে। ওরা বাজেটটা ভাল করে না পড়েই [illegible] গেছেন [illegible] লোকসান হচ্ছে এটা ঠিক। কিন্তু কেন লোকসানের কথা বলা হয়েছে? লোকসানের কথা [illegible] বাজেট স্পীচ—প্রশাসন, সরকারী কর্মচারী এবং জনগণের পূর্ণ সহযোগিতা নিয়ে এই লোকসানের মোকাবিলা করা সম্ভব, এর সমাধান করা সম্ভব। এই লোকসানের ব্যাপারটা আজকের নয়, বহুদিন ধরে এটা চলে আসছে। সকলের মিলিত চেষ্টায় এই সমস্যার সমাধান করা সম্ভব। পঞ্চায়েতী রাজ কায়েম করা গান্ধীজীর একটা স্বপ্ন ছিল। ভারতবর্ষে পঞ্চায়েতী রাজ প্রতিষ্ঠার একটা স্বপ্ন তিনি দেখেছিলেন। সেটা তিনি দেখে যেতে পারেন নি। আজকে বেঁচে থাকলে তিনি পাগল হয়ে যেতেন। কারণ ওরা পঞ্চায়েতী রাজ কায়েম করেন নি। পঞ্চায়েতকে ওরা ঠুঁটো জগন্নাথ করে রেখেছিলেন। ১৮ বছর

ওরা পঞ্চায়েতের নির্বাচন করেন নি। আজকে সেই পঞ্চায়েতী রাজ প্রতিষ্ঠিত হয়েছে। শুধু তাই নয়, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে, তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। তারা যেমন বন্যার মোকাবিলা করছে, তেমনি খরার মোকাবিলাও করছে। গ্রামের গরীব, শোষিত নিপীড়িত মানুষদের টেনে তুলবার চেষ্টা করা হচ্ছে। গ্রামের বিভিন্ন উন্নয়নমূলক কাজে হাত দেওয়া হয়েছে। গ্রামের সাধারণ মানুষ এই কাজে সহযোগিতা করতে এগিয়ে আসছে। একটি স্বৈরতন্ত্রী দল আছে। সেই দলের লক্ষ্যই হচ্ছে স্বৈরতন্ত্র কায়েম করা গণতন্ত্র নিধন করে—তাদের পক্ষে এটা করা সম্ভব নয়। বিহার প্রেস বিলের মধ্য দিয়ে আমরা গণতন্ত্রকে ধ্বংস করার চক্রান্ত দেখলাম। বিহারে সংবাদ-পত্রের টুঁটি টিপে ধরার চেষ্টা হয়েছে এবং নতুন করে আবার জরুরী অবস্থা সৃষ্টি করার মত কালা কানুন তৈরী করছেন। কাজেই তাদের পক্ষে পঞ্চায়েতের কর্মযজ্ঞ দেখা সম্ভব নয়, তাই তারা আজকে দুর্নীতি দুর্নীতি করে চীৎকার করছেন। শতকরা ১ পারসেন্ট পঞ্চায়েতে দুর্নীতি হয়ে থাকলে সমস্ত পঞ্চায়েতে দুর্নীতি হতে পারে না, আর দুর্নীতি হয়ে থাকলে পঞ্চায়েত মন্ত্রী ব্যবস্থা নিয়েছেন, নেবেন। কিন্তু ৯৯ পারসেন্ট পঞ্চায়েতের আজকে বিরাট সাফল্য আমাদের দেখতে হবে, যা স্বাধীনতার পর ভারতবর্ষে কোনদিনও হয়নি। আজকে দেশ অত্যন্ত সংকটের মধ্য দিয়ে চলেছে। বর্তমান অবস্থায় আমাদের সকলকে সাহায্য করতে হবে। এই বাজেট সংকটের বিরুদ্ধে মোকাবিলা করার বাজেট এবং সেই হিসাবেই আমাদের এই বাজেট গ্রহণ করতে হবে। এই বাজেট হচ্ছে গরীব মানুষের বাজেট। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 P. M.]

**শ্রীসুনীতি চট্টোরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ভদ্রলোককে ঠিক বুঝতে পারছি না। এই ভদ্রলোক জ্যাক অব অল ট্রেডস মাষ্টার অব নান। ইনি বিদ্যুতে হাত দিলেন, বিদ্যুৎ নাই, পুলিশ প্রশাসনে ছিলেন, প্রশাসন পঙ্গু পুলিশ খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছে। এবারে অর্থে হাত দিয়েছেন আমার মনে হচ্ছে পশ্চিমবাংলার অর্থ ব্যবস্থাও উবে যাবে। স্যার, এই ভদ্রলোককে আমি ঠিক বুঝতে পারছি না, আমার মনে হয় কোন একজন ভালো জ্যোতিষীকে দিয়ে ওঁর কুষ্টিটা একবার দেখিয়ে নেওয়া দরকার, মনে হয় রাহুর দশা চলছে। স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে জ্যোতি বসু মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেটা দরিদ্রের উপর চাপ সৃষ্টি করার বাজেট। আমি আপনার মাধ্যমে ব্রজবাবুকে বলব, আপনি যে বলছিলেন এটা দরিদ্রের উপর চাপ সৃষ্টি

করার বাজেট নয়, তা কিন্তু নয়, এটা হচ্ছে দরিদ্রদের উপর চাপ সৃষ্টি করার বাজেট এবং সেকথা জ্যোতিবাবু নিজেই স্বীকার করেছেন তার বাজেট ভাষণের ৫-এর পাতায়। তাতে তিনি বলছেন, 'দরিদ্রদের উপর চাপ সৃষ্টি না করে অতিরিক্ত সম্পদ সংগ্রহ করা রাজ্যগুলির পক্ষে খুবই দুরূহ। অতএব তিনি জেনেশুনেই এটা করেছেন ইট ইজ দি ফিলোজফি অব দিস মাষ্টার। দরিদ্রদের উপর চাপ সৃষ্টি না করলে রাজ্যের সম্পদ সৃষ্টি করা সম্ভব নয়। মাননীয় মুখ্যমন্ত্রী আমার নাম ওঠার সংগে সংগেই চলে গেলেন, বোধ হয় একটা এ্যালার্জি আছে, তাই চলে গেলেন, থাকলে ভালো হ'ত, কিছু কথা শুনতে পেতেন। স্যার, আপনি জানেন আমাদের এই পশ্চিমবাংলা কৃষির উপর নির্ভর করে বেঁচে আছে। জ্যোতিবাবুর যদি সৎ উদ্দেশ্য থাকতো, তাহলে এই কৃষির উপর তিনি জোর দিতেন। এটা যদি তিনি করতেন তাহলে বুঝতাম পশ্চিমবাংলার জন্য কিছু করার তার উদ্দেশ্য আছে। কিন্তু প্রথম থেকেই আমরা কি দেখছি? আমরা দেখলাম, প্রথমে জাল বর্গাদার সৃষ্টি করে কৃষির উপর আঘাত হানা হ'ল এবং প্রডাকশান শেষ করে দেবার চেষ্টা করা হ'ল। প্রথম পদক্ষেপ অশোকবাবু রাখলেন, এবারে দেখলাম জ্যোতিবাবু কৃষির উপর ৪০ পারসেন্ট বরাদ্দ কমিয়ে দিলেন এবং ডিজেল ও পাম্পসেট মেশিনের উপর কর বসালেন। তাছাড়া ডিজেলের উপর করের হারটা বাড়িয়ে দিলেন। জ্যোতিবাবু কি এর থেকে এটাই মানে করতে চাইছেন যে পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থার যেন উন্নতি না হয়। স্যার, পশ্চিমবাংলায় বিদ্যুতের ব্যবস্থা ধ্বংস হয়ে গিয়েছে, প্রশাসন শেষ হয়ে গিয়েছে, পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থাও ধ্বংস হয়ে যাবে। স্যার, এটা আমার কথা নয়, জ্যোতিবাবুর বাজেট থেকেই এটা আমি পেয়েছি। জ্যোতিবাবু বলেছেন সম্পদ বৃদ্ধির জন্য অতিরিক্ত কর এবং শুল্ক চাপাতে হবে। আমি তাঁকে বলব, সত্য সত্যই যদি তিনি পশ্চিমবাংলার জন্য কিছু করতে চাইতেন, তাহলে এই কর বা শুল্ক না বসিয়েও তিনি তা করতে পারতেন। কিভাবে তিনি তা করতে পারতেন এবারে আমি সেটা বুঝিয়ে বলতে চাই। স্যার, ১৯৮১-৮২ সালের বাজেটে বিক্রয় কর বাবদ পশ্চিমবাংলার আয় ধরা হয়েছিল ৪১৭ কোটি টাকা, কিন্তু কালেকসান হল তার থেকে ৩০/৪০ কোটি টাকা কম। ভূমি রাজস্ব থেকে আয় ধরা হয়েছিল ১৯৮১-৮২ সালে ৩৩ কোটি ৮৯ লক্ষ টাকা কিন্তু আদায় হল ১৯ কোটি টাকার মতন। গাড়ীর উপর কর ধরা ছিল ১৯৮১-৮২ সালে ২৮ কোটি ৩০ লক্ষ টাকা কিন্তু আদায় হল ২৩ কোটি টাকার মতন। আমরা দেখছি কালেকসানের উপর জোর নেই। অশোক মিত্র মহাশয় যেভাবে বাজেট পেশ করেছিলেন জ্যোতিবাবুও সেই ফরমুলা ফলো করে গেলেন। তিনি যদি প্রশাসনকে মজবুত করে কালেকসানের উপর জোর দিতেন তাহলে আরো ৫০/৬০ কোটি টাকা আয় হতে পারতো। অর্থাৎ গরিবদের উপর চাপ সৃষ্টি করে এই যে ডিজেল, পাম্পসেট মেশিন ইত্যাদির উপর কর বসানো হল এর আগের যে অবস্থা ছিল সেই অবস্থায়

পশ্চিমবাংলায় যদি উন্নতি হয়ে যায়, বিদ্যুতের সমস্যার সমাধান যদি হয়ে যায়, বেকার সমস্যার সমাধান যদি হয়ে যায়, তাহলে কমিউনিজম কে করবে ? যদি যন্ত্রনা না থাকে, জ্বালা না থাকে, বেকারীর জ্বালা যদি না থাকে, তাহলে কেউ কমিউনিজম করবেন না। কমিউনিজম করতে গেলে ওই জ্বালা, যন্ত্রনা, বঞ্চনাকে বাঁচিয়ে রাখতে হবে এবং সেইজন্যই জ্যোতিবাবু এই সমস্ত সমস্যার সমাধান করতে চান না। ওঁরা চান বিপ্লব, ওঁরা চান যে সমস্ত মানুষের কিছু আছে তাদের কাছ থেকে সেটা টেনে এনে যাদের নেই, তাদের মধ্যে সেটা বিলিয়ে দাও। স্যার, এটা আমার কথা নয়, এটা জ্যোতিবাবুর কথা।

[ 4 40– 4-50 P.M. ]

যে সমস্ত প্রোডাকটিভ ওরিয়েনটেড, ডিপার্টমেন্ট, যেখানে উৎপাদন হতে পারে, যেমন কৃষি, যেমন গ্রামীন উন্নয়ন সংস্থা, যেমন এমপ্লয়মেন্ট ওরিয়েনটেড ইনডাসষ্ট্রি ইত্যাদি সেখানে টাকার বরাদ্দ কম করা হয়েছে। এই সমস্ত খাতে কম টাকা বরাদ্দ করা হয়েছে। আর পুলিশ ডিপার্টমেন্ট, পঞ্চায়েত ডিপার্টমেন্ট ইত্যাদির মত আনপ্রডাকটিভ ডিপার্টমেন্টের জন্য বাজেটে বেশী টাকা বরাদ্দ করা হয়েছে। এটা শুধু আজকেরই কথা নয়, বিগত কয়েক বছর ধরে পরিকল্পনামাফিক এটা করা হচ্ছে। এটা শুধু আজকের বাজেটের মধ্যে দিয়েই হচ্ছে, তা নয়, আজকের বাজেট সম্বন্ধে সুব্রতবাবু এবং সাত্তার সাহেব বলেছেন, কৃষি ক্ষেত্রে ৪০% বরাদ্দ কাট করা হয়েছে এবং পুলিশের বরাদ্দ বেড়েছে। আমি এই প্রসঙ্গে ১৯৮১-৮২ সালের কথা বলছি, যে সময়ে যিনি অর্থমন্ত্রী ছিলেন তিনি চিন্তা করে গিয়েছিলেন, পশ্চিমবাংলার সর্বনাশ কি করে করবেন। ডেপুটি স্পীকার স্যার, আপনি একটু লক্ষ্য করলেই বুঝতে পারবেন যে, ১৯৮০-৮১ সালে অশোকবাবুর আমলে কৃষি উন্নয়ন খাতে বরাদ্দ করা হয়েছিল ৪৮ কোটি ৯৬ লক্ষ টাকা ( বাজেট এস্‌টিমেট ছিল ) অথচ ওঁরা এই খাতে কত টাকা খরচ করেছিলেন ? ৪৮ কোটির জায়গায় ৪৬ কোটি টাকা খরচ করেছিলেন, বাকি টাকাটা আর খরচ করেননি, কারণ কৃষির উন্নতি হলে মানুষের অভাব দূর হয়ে যাবে এবং তাহলেই কমিউনিষ্টরা মারা যাবে, সেইজন্য ওটা করলেন না। তার পরে দেখুন অঞ্চল উন্নয়ন খাতে কি অবস্থা হয়েছে। আজকে আপনারা প্ল্যাণ্ড ওয়েতে পশ্চিমবাংলাকে ধ্বংস করেছেন। ১৯৮১-৮২ সালের আগে এই ক্ষেত্রে বাজেটে বরাদ্দ ছিল ২৫ কোটি টাকা, আর খরচ করেছিলেন ২১ কোটি টাকা। কারণ কি ? যদি সব টাকা খরচ হয়ে যায়, যদি একসট্রা ডেভালমেন্ট হয়ে যায়, তাহলে কেউ আর লাল পতাকা ধরবে না, ওঁরা মারামারি করবেন কাকে নিয়ে ! গ্রামের সাঁওতাল, মাঝী, ইত্যাদি গরীব সোজা সরল মানুষগুলির যদি একটু উন্নতি ঘটে যায়,

তাহলে রাজনীতি করবেন কাকে নিয়ে ! যদি তাদের অভাব না থাকে, তাহলে তো ওঁদের চলতে পারে না। এই হচ্ছে ওঁদের ফিলোজফি। সেইজন্য আন্‌প্রডাকটিভ ডিপার্টমেণ্টে ব্যয়ের পরিমাণ ওঁরা ক্রমশঃ বাড়িয়ে চলেছেন। ১৮৮০-৮১ সালের বাজেটে পুলিশের জন্য বরাদ্দ ছিল ৭২ কোটি ৫১ লক্ষ টাকা, আর ওঁরা খরচ করেছিলেন কত ? না, ৯০ কোটি টাকা খরচ করেছিলেন। পুলিশের মধ্যে ইউনিয়ন সৃষ্টি করেছিলেন প্রমোদবাবুকে চেয়ারম্যান করে দেবার জন্য। কিন্তু শেষ পর্যন্ত তা আর করতে পারলেন না, কারণ জ্যোতিবাবু আর প্রমোদবাবুর মধ্যে ঝগড়া আছে, সেইজন্য জ্যোতিবাবু এ্যালাউ করলেন না। তার পরে পঞ্চায়েতের অবস্থা দেখুন—দেবব্রত ব্যানার্জীর জন্য দুঃখ হয়, তিনি বেছে বেছে চোর ধরতে গিয়েছিলেন, সি. পি. এম-দের ধরে তিনি পঞ্চায়েতের দুর্নীতি ধরেছিলেন এবং তাদের কোমরে দড়ি বেঁধে গ্রেপ্তার করে নিয়ে গিয়েছিলেন, তাদের বিরুদ্ধে কেস করেছিলেন, ফলে তিনি আউসটেড ফ্রম দি ডিপার্টমেণ্ট, তিনি এদের সঙ্গে এ্যাডজাষ্ট করতে পারলেন না, চোরেদের সঙ্গে মিশে যেতে পারলেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত ডিপার্টমেণ্ট সম্বন্ধে আমি যেটা বলছিলাম, পঞ্চায়েত ডিমার্টমেণ্টে বরাদ্দ কত ছিল ?

বরাদ্দ ছিল ১৫ কোটি ২১ লক্ষ টাকা, খরচ করলেন কত ? ২০ কোটি ৩৮ লক্ষ টাকা। একস্ট্রা ৫ কোটি টাকা ফাঁক হয়ে আলীমুদ্দীন ষ্ট্রীটে চলে গেল। আপনি হয়ত বলবেন যে 'সুনীতিবাবু' কেন আপনি জ্যোতিবাবুর দোষ দিচ্ছেন, জ্যোতিবাবুর এইরকম অসহায় অবস্থা দেখে আমার দুঃখ হচ্ছে। অর্থমন্ত্রী জ্যোতিবাবু ষ্ট্রেট প্রমোদবাবুর কথা মত পরিচালিত হচ্ছেন। রিসেণ্টলি একটা ঘটনা ঘটে গেল, বাজেট প্রসংগে বলছি, এর পিছনে প্ল্যান আছে। প্ল্যানটা কি সেটা একটু শুনুন। জ্যোতিবাবুর ইচ্ছা ছিল যে তিনি তাঁর কুলিগ কমল গুহ মহাশয়কে ক্রীড়া দপ্তর দেবেন, কিন্তু প্রমোদবাবু জ্যোতিবাবুকে বসিয়ে দিলেন, তিনি বললেন যে চোপ ও রকম করলে এখনি কৃষ্ণপদ ঘোষকে মুখ্যমন্ত্রী করে দেব। কাজেই জ্যোতিবাবু আর টু-শব্দ করতে পারলেন না। যে সমস্ত ডিপার্টমেণ্ট আনপ্রোডাকৃটিভ যে সমস্ত ডিপাটমেণ্ট থেকে টেণ্ডার করে টাকা আসে, সেই সব ডিপার্টমেণ্ট বা দপ্তরগুলি সি. পি. এম রেখে দিলেন, আর বাকীগুলি অন্যদের দিলেন। দ্যাট ইজ কমুউনিজম। কাজেই এই পশ্চিমবাংলার মানুষের দুঃখ দূর করা উদ্দেশ্য নয়, বেকার সমস্যার সমাধান করার উদ্দেশ্য নয়, মানুষের উপর চাপ সৃষ্টি করার উদ্দেশ্যে এই বাজেট করা হয়েছে। ইকনমিক রিভিউতে ১৯৮১-৮২ সালের ব্যাপার দেখে আমার একটা কথা মনে পড়ে গেল। এটা আপনাদেরই কথা। গত কাল শ্যামলবাবু রবীন্দ্রনাথ এবং নজরুলের সোনারবাংলার কবিতা বলছিলেন, আমি

অত্যন্ত সিরিয়াসলি সেটা শুনছিলাম, আমি ওঁদের সঙ্গে জ্যোতিবাবুর নামটা বলাতে ওঁদেরই পার্টির লোক সব হেসে উঠলেন যে, উনি পাঁচ বছর মুখ্যমন্ত্রী থাকলেন এই বলে ব্যঙ্গ করলেন কিন্তু স্যার ডাঃ বিধান রায়ের নাম বললে কেউ ব্যঙ্গ করতে পারতেন না। তার কারণ ওঁকে প্রমোদবাবুর কথামত পার্টির কাজ করতে হবে। প্রমোদবাবুর উদ্দেশ্য হচ্ছে গোটা পশ্চিমবাংলাকে কম্যুনিষ্ট করে দেওয়া। কিন্তু সেটা সম্ভব নয়। আমি যেটা বলছিলাম এমপ্লয়মেণ্ট সম্বন্ধে, সুব্রতবাবু বা সাত্তার সাহেব বলেন নি, যেই

[ 4-50—5-00 P. M. ]

কংগ্রেসের আমলের একটা কথা আমি বলছি। ইকোনমিক রিভিউর ১৯৮১-৮২ সালের পেজ ২১টা দেখুন, সেখানে দেখবেন Achievement during the first four years of Left Front Government as compared with the first four years of the Congress government সেখানে দেখছি, ১৯৭২-৭৩ সালে টোট্যাল এমপ্লয়মেণ্ট এ্যাচিভমেণ্ট হলো ২৩.৫৪ লক্ষ আর ১৯৭৫ সালে এসে কত দাঁড়ালো, ২৫ লক্ষ ১০ হাজার অর্থাৎ ইনক্রিজ হলো ৬.৮১ পারসেণ্ট। এবার জ্যোতিবাবুর সরকারের আমলের কথা বলি। ১৯৭৭ সালের ডিসেম্বরে পশ্চিমবাংলার এমপ্লয়মেণ্ট ২৫ লক্ষ ৬ হাজার জ্যোতিবাবু যখন দায়িত্ব নিলেন আর ১৯৮০ সালের ডিসেম্বরে হলো ২৬ লক্ষ ২৩ হাজার। দিজ ইজ দি ইনক্রিজ অফ পারসেনটেজ। কংগ্রেস আমলে এ্যাপ্রোকসিমেটলি সেভেন পয়েণ্ট সামথিং ইনক্রিজ হলো আর জ্যোতিবাবুর আমলে—উনি তো বড় বড় কথা বলেন, ভারতবর্ষ নিয়ে চিন্তা করেন, বিভিন্ন প্রদেশকে এক করার কথা চিন্তা করেন, অধিক ক্ষমতার কথা চিন্তা করেন—তাঁর আমলে তাঁর নিজের দেশে অর্থাৎ এই পশ্চিমবাংলায় কত ইনক্রিজ হলো? ৪ পারসেণ্ট ওন্‌লি। আমি স্যার, পাবলিক সেক্টরে কিম্বা প্রাইভেট সেক্টরে যাচ্ছি না। আমাদের সান অফ দি সয়েল যন্ত্রনায় ছটফট করছে বেকারের জ্বালায়। তাদের প্রবলেম কি সল্‌ভ হয়েছে? আমাদের আমলে আর আপনাদের আমলে কতটা সল্‌ভ হয়েছে তা দেখলেই বুঝতে পারবেন। ইকোনমিক রিভিউর পেজ ৩০ দেখুন, জুট ইনডাস্ট্রিতে ১৯৭৭ সালে ছিল ২৫.৯৩ পারসেণ্ট আর ১৯৮০ তে সেটা কমতে থাকলো। কমে হলো ২২.৮৬ পারসেণ্ট। আমি বাঙালীর কথাই বলছি, আমি প্রথমে বাঙালী, তারপর ভারতীয়। জ্যোতিবাবু ব্রীফলেস ব্যারিষ্টার, তিনি জ্যাক অফ অল ট্রেডস মাষ্টার অফ নন্। গ্লাস ইণ্ডাসট্রিতে ১৯৭৭ সালে টোট্যাল এমপ্লয়মেণ্ট হলো ৬০.৭৭ পারসেণ্ট আর ১৯৮০ সালে হলো ৪১.৭৬ পারসেণ্ট। আস্তে আস্তে কমে যাচ্ছে। সেইজন্য স্যার, জ্যোতিবাবুকে সাজেসান দিচ্ছি—উনি হয়তো তাচ্ছিল্য করে বক্তব্য রাখবেন—তিনি উঠে বলবেন ওরা কি বললো আমি বুঝতে পারলাম

না। যাইহোক, তবুও আমি বলছি, জ্যোতিবাবু যদি উন্নতি করতে চান, যে সিসটেমটা আছে, কর বৃদ্ধি না করে যে কর এসট্যাবলিসড আছে, তার কালেকসানের উপর জোর দিন, প্রশাসন কাঠামোকে মজবুত করুন, এক্সজিসটিং সিসটেমকে যদি পালটান তাহলে আরোও ৬০ কোটি টাকা আদায় হবে এবং এই ৬০ কোটি টাকা থেকে আপনি ৩০ কোটি টাকা কৃষিক্ষেত্রে দিয়ে দিন। তাহলে আর কেন্দ্রের উপর নির্ভর করে থাকতে হবে না। এই প্রসঙ্গে আর একটি কথা বলি একজন মূর্খ রাজনীতিবিদ বলেছিলেন, পশ্চিমবাংলায় আর বিদ্যুতের প্রয়োজন নেই, জানিনা সেই মূর্খ আজ কোথায় আছেন ?

জানিনা সেই মুর্খ কোথায় আছে, জানিনা এই মুর্খের ফিলজফি কি। আপনাকে অন্তত জিজ্ঞাস করছি তার মতামতে যদি বর্তমান অর্থনীতি চলে, তাহলে পশ্চিমবাংলার অবস্থা কি হবে সেটা আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। আমি এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Ramzan Ali :** मिस्टर स्पीकर सर, आज दो दिन से मुखालिफ पार्टी के लीडरान इस हाऊस में बजट पर जो तकरीर करते आ रहे हैं, उसको मैंने बड़े गौर से सुनने की कोशिश की है। आज आनरेबुल सुब्रतोबाबु तकरीर कर रहे थे, वह सारा पार्यट्रिक स्पीच था। —शायराना तकरीर करने में वो फेल्योर रहे हैं। मैं अपने मुखालिफ दोस्तों से यह कहना चाहता हूँ कि पूरे देश में इकॉनमिक कारासस है, वहाँ ये लोग कैसे समझते हैं कि पश्चिम बंगाल में सब ठीक ही होगा। अगर आज आप भारत की इकॅनामी पर नजर डाले तो ये बात आपके सामने आती है कि किस तरह से पूरे देश की इकॉनमी तबाह हो रही है। देश में आजतक इकॉनमी पनप नहीं सका।

यह बंगाल किसानों का इलाका है, मगर यहाँ किसानों की तरक्की के लिए कोई प्रोग्राम नहीं है। इनकी इकॉनमी बहुत खराब है। सेंटर में कांग्रेस की हुकूमत बराबर से चली आ रही है, पीच में कुछ दिनों के लिए जनता सरकार आ गई थी। तो मैं पूछना चाहता हूँ कि सेंटर की कांग्रेसी सरकार पूरे देश की इकॉनमी मजबूत करने के लिए क्या कदम उठाया है, क्या उठाने जा रही है। आप में खामियों है, मगर आप अपने घर की बात को बाहर बयान नहीं करना चाहते है।

ये बायें बाजू की सरकार ७७ से जो काम करती आ रही है और जो काम किया है, वह सारा तबाही के सरते पर ही है। यही आप कहना चाहते हैं। मगर यह गलत है। चूंकि जहाँ तक रिसोर्सेज मोबेलाइजेसन का सवाल है, वह मोबेलाइज हुआ है—किसान के हक में हुआ है, मजदूर के हक में हुआ है। ये छोटे किसानों के तरफ हुआ है। यह कोशिश की गयी है बामफ्रंट सरकार की तरफ से। चूंकि आप अपोजीशन मेम्बरान यह नहीं चाहते हैं कि कोई काम यहाँ पर हो। आपतो चाहते हैं कि मनोपलिष्ट हाऊस दिन बदिन तरक्की करता जाये। आप

उसकी हिफाजत करते है। इसलिए वामफ्रंट की सरकार यहाँ की तरक्की के लिए जो प्रोग्राम रखती है। वह आप को अच्छी नहीं लगती है। आप का इतराज शायद यह है कि इस सरकार ने २५ करोड़ का जो टैक्सेसन रखा है। वह क्यों रखा है? इसके रखने की वजह क्या है? इससे गरीबों का क्या मला हुआ है। आपलोग यह अच्छी तरह से जानते है कि अमीर लोग फायदा उठाते है और गरीब पीसे जाते हैं। पेट्रोल और डीजल की कीमत अचानक जो बढ़ गयी है। उसकी क्या वजह है? इसकी कीमते बंगाल सरकार के टैक्सेसन से बढ़ गयी है, इसकी यह वजह नहीं है। आपने देखा है कि जहाँ पर प्रोडक्सन होता है, वहीं पर कीमतें बढ़ा दी गई है। इस वजह से इंडिया गर्वमेंट को भी कीमतें बढ़ानी पड़ी है। उसका असर बंगाल पर भी पड़ा ही है। इसलिए इसका कोई जबाब नहीं है। आप जानते है कि बंगाल हिंदुस्तान का एक हिस्सा है। इसलिए इस सरकार ने भारत सरकार के पास यह सिफारिस की है कि इकॉनमी में कुछ हिस्सा अधिक मिलना चाहिए। कुछ मुआबजे मिलने चाहिए। और कुछ रिसोर्सेस हमारे हाथ में दे दियें जाये ताकि तरक्की के मैदान मे बराबर के हिस्सेदार हो सकें।

5-00—5-10 P.M.]

लेकिन आज की भारत सरकार ने इसे नहीं माना। कलकारखाने बंद हो रहे है—क्लोजर हो रहे है, जूट-चटकल आज बंद हो रहे है। इनमें काम करनेवाले बेकार हो रहे है। कांग्रेस के लोग यह सोंचते है कि यह बंगाल सरकार कर रही है। इसकी सारी जिम्मेदारी सेंटर सरकार पर है। इसके लिए पश्चिमबंग की सरकार कत्तई जिम्मेदार नहीं है। आपलोगो का फर्ज था कि पश्चिमबंगाल मे जहाँ पर तरक्की का प्रोग्राम कम हो गया, उस ओर नजर दें।

आज पश्चिम बंगाल की यह बद किस्मती है कि यह दो हिस्सों में बंटा है—नार्थ बंगाल और साउथ बंगाल। आप गोर करके देखे तो आपको पता चलेगा कि नार्थ बंगाल डेबलपमेंट के मैदान में पीछे। साऊथ बंगाल डेबलपमेंट के मैदान में कहीं आगे है। मैं मुख्यमंत्री से गुजारिस करूँगा कि जहाँ बी० सी० राय के जमाने में तरक्की का काम कम हुआ है ऐसे इलाके में तरक्की का प्रोग्राम जारेदार करना चाहिए ताकि यह बंगाल सोनार बंगाल बन सके। मैं सबसे पहले तब ज्जूह दिलाना चाहूँगा कि ट्रान्सफर टेंरटरजि जो बंगाल मे आया है वह पुरनिया का हिस्सा इस्लामपुर सबडिवीजन है। यह बद किस्मती है इस्लामपुर सबडिवीजन का कि बिहार से उस इलाके के ट्रांसफर होने के बाद कोई तरक्की नहीं हुई। इस वजह से वह बहुत पिछड़ा हुआ इलाका है—बैक बर्ड है। यह बात समझ मे नहीं आयी कि इसे नजर अंदाज क्यों किया जा रहा है। इसके लिए इस्लामपुर के लोगों ने पहले आंदोलन भी किया था। जिस तरह से हिल डेवलपमेंट बोर्ड हिल एरिया की तरक्की हेतु बना है, उसी तरह से इस्लामपुर मे भी डेवलपमेंट बोर्ड बनना चाहिए। ताकि वह तरक्की के मैदान मे आगे बढ़ सके। जैसे और जगहो पर तरक्की हो रही है। चाहे रोड डेवलपमेंट की बात सोचिये या कलकारखाने की या खेतीबारी वहाँ पर कुछ भी नहीं है। ये ५५ वर्गमील एरिया बिहार से बंगाल में आया है, तो उसका क्या कसूर है कि वहाँ पर तरक्की के कोई काम नहीं हो रहे है। इस बात को मह खुस्

किया जा रहा है जब यह बंगाल का एक हिस्सा है। बंगाल में तरक्की के दौर में इसका बराबर का हिस्सा है। लेहाजा यहाँ के तरक्की पर पुरी नजर देनी चाहिए। ताकि हर दोष में यह तरक्की कर सके।

तो मै कह रहा था कि बायें बाजू की सरकार ने जो बजट पेश किया है उसमे हम को हर तरफ से रिफ्लेकसन मिलता है कि इसमे मजदूरों और किसानों का रिफ्लेकसन है। इसकी जिम्मेदारी हमारी मुखालिफ दोस्तो पर ज्यादे आती है क्यों कि इनका ऊहमरोज होना है। ये सरकार की खामियों को सामने रख सकते है। तरक्की के रास्ते को बता सकते है लेकिन हमे अफसोस है कि हकीकत नही रखते है। उनको चाहिए कि सरकार के पास सुझाव पेश करे ताकि सरकार सही तौर पर कामकर सके। इसके बचाव के लिए सरकार यह करेगी, इसके लिए मुखालिफ पार्टी ने जो यह सकी वह बेबुनियाद हैं।

मैं इस बजट को पूरी तौर पर ताईद करते हुए अपनी तकरीर खतम करता हूँ।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ৪ঠা সেপ্টেম্বর দ্বিতীয় বামফ্রন্ট সরকারের প্রথম পূর্ণাঙ্গ বাজেট পেশ করেছেন। এই সাধারণ বাজেট বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমে যে কথাটা বলে নিতে চাই যে আমাদের দল এই বাজেট সম্পর্কে সম্পূর্ণ সচেতন, কোয়ায়েটলি এওয়ার অফ দি ফ্যাক্ট বামফ্রন্ট সরকার যে সীমাবদ্ধতার মধ্যে, লিমিটেশানের মধ্যে সরকার পরিচালনা করতে হচ্ছে সে সম্পর্কে অ [illegible] সচেতন। সেই সীমাবদ্ধতার কারণ হচ্ছে ৩টি। ১নং হচ্ছে সংকটাগ্রস্থ হিসাবে পুঁজিবাদী ধনতান্ত্রিক কাঠামোর সীমাবদ্ধতা, ২নং হচ্ছে পুঁজিবাদী ব্যবস্থার রক্ষনা বেক্ষণের উপযোগী সাংবিধানিক সীমাবদ্ধতা এবং ৩নং হচ্ছে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতি এই ৩টি সীমাবদ্ধতার উপর দাঁড়িয়ে রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে এই বাস্তব সত্যতার ফলে অন্তত আমাদের দল মনে করে এই রকম একটা পরিস্থিতির মধ্যে, ফ্রেম ওয়ার্কের মধ্যে দিয়ে সরকার নির্বাচনের মাধ্যমে ক্ষমতায় এসে জনগণের স্বার্থে মিরাকেল কিছু করতে পারবে এই রকম আশা আমরা করি না। কিন্তু এই সীমাবদ্ধতার মধ্যেও পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্ট সরকারের কাছে কিছু আশা করতে পারে। কিন্তু সেক্ষেত্রে সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থ রক্ষা করেন নি, তাদের আশা-আকাঙ্ক্ষা কিছু পূরণ করতে পারেন নি। এবং সর্বদিক থেকে বিপর্যয় হয়েছে। আমি জানি সরকারী পক্ষের বন্ধুরা এতে দুঃখিত হবেন, কিন্তু হলেও আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এই বাজেটের বাস্তব ঘটনা অত্যন্ত এ্যাফেক্ট করছে এবং অবজেকটিভ এ্যানালেসিস তা প্রমাণ করবে এবং নেগেটিভ রিপ্লাই দেবে। বামফ্রন্ট সরকারের প্রথম পূর্ণাঙ্গ বাজেট অতীতের বাজেটের মত জনজীবনের স্বার্থকে রক্ষা করতে সক্ষম হয় নি, পুরো ব্যর্থ হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে খুব সংস্কারমুক্ত মন নিয়ে

প্রশ্ন করতে চাই পশ্চিমবাংলার পরিস্থিতি সম্বন্ধে। পশ্চিমবঙ্গের ১৪টি জেলা খরা-কবলিত। এই ১৪টি জেলার খরাক্লিষ্ট মানুষদের প্রচণ্ড খরার মধ্যে দিন যাপন করতে হচ্ছে। তাছাড়া মূল্যবৃদ্ধি করবৃদ্ধির চাপ তো আছেই। এবং তার সঙ্গে লে-অফ, লক-আউট তো লেগেই আছে।

[ 5-10 -- 5-20 P. M. ]

ফলে এই রকম একটা পরিস্থিতিতে যেখানে জন-জীবন অতিষ্ঠ এমন একটা অবস্থায় পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের উপর বাড়তি ৫০ কোটি টাকা কর চাপিয়ে দেওয়া অনিবার্য ছিল কি? মাননীয় অর্থমন্ত্রী জ্যোতিবাবু সাংবাদিকের কাছে আক্ষেপ করে বলেছেন, কর না বসিয়ে তাঁর কোন উপায় ছিল না। দেখা যাক বাস্তব পরিস্থিতি এই রকম কিনা। আজকে এই রকম একটা পরিস্থিতিতে পশ্চিমবঙ্গের বিপর্যস্ত অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা দূরে থাক এই বাড়তি ট্যাক্স শুধু চাপান হয়নি, এমনকি পসিটি অব ফাণ্ড, পশ্চিমবঙ্গের মূলধনের যে অভাব বাজেট রচনা করতে গিয়ে যেটা হেল্পলেসলি জ্যোতিবাবু এক্সপ্রেস করেছেন সেই পসিটি অব ফাণ্ড এ্যাকচুয়্যালি যথার্থ কিনা অথবা সো কল্ড পসিটি অব ফাণ্ড কিনা এটা বিচার্য বিষয়। ইন দি নেম অব পসিটি অব ফ্যাণ্ড, অর্থাভাবের নামে শুধু জনজীবনের উপর কর চাপান হয়নি, আজকে পশ্চিমবঙ্গের উন্নয়নমূলক কাজকর্ম ব্যাহত হয়েছে, ৪০ পার্সেণ্ট পরিকল্পনা খাতে কার্টেল হয়েছে। আজকে যুগান্তরে আপনারা দেখেছেন শিক্ষা ক্ষেত্রে কি বিপর্যয়কর অবস্থা—বিশ্ববিদ্যালয়ে নতুন শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না অর্থের অভাবে। যে সমস্ত কর্মচারী শিক্ষা প্রতিষ্ঠান থেকে রিটায়ার্ড হয়েছেন আজকে যাদবপুর ইউনিভার্সিটির ভাইস-চান্সেলর মনীন্দ্রবাবু প্র্যাক্টিক্যালি এস ও এস পাঠিয়েছেন তাঁর বিশ্ববিদ্যালয়ে কতকগুলি ইম্পর্টেন্ট পোষ্ট টাকার অভাবে পূরণ করা যাচ্ছে না। গোটা পশ্চিমবঙ্গে অর্থাভাব—উন্নয়নমূলক কাজে ছাঁটাই, যোজনা খাতে মারাত্মকভাবে ছাঁটাই, এই রকম একটা পরিস্থিতি চলেছে। পশ্চিমবঙ্গের অর্থনীতিকে এই রকম একটা জায়গায় ঠেলে দেওয়া হয়েছে, অতএব জ্যোতি-বাবুকে কার্টেল করতে হবে। কিন্তু উদ্বৃত্ত যেটা পেয়েছেন সেই উদ্বৃত্ত হল মূলধনী খাতে ব্যয় কমিয়ে। কিন্তু এটা অনিবার্য ছিল কিনা দ্যাট ইজ দি কোশ্চেন। কেন্দ্রের বিরুদ্ধে আপনাদের যে বক্তব্য তার চেয়েও আমরা আরো বেশী কঠোর কেন্দ্র সম্পর্কে। কেন্দ্রের জন-বিরোধী পদক্ষেপের বিরুদ্ধে আমরা যে কোন মুভমেণ্ট স্ট্রাগেলে যেতে প্রস্তুত এবং সেই কন্‌সিসটেণ্ট রোল প্লে করছি। কিন্তু আমার প্রশ্ন শুধু কেন্দ্রের উপর দায়িত্ব দিয়ে আপনার দায়িত্ব স্থালন করতে পারেন কি? কেন্দ্রের কাছে এই রাজ্যের যে লেজিটিমেট ক্লেম সেই ন্যায়সংগত দাবি আদায় করার জন্য যে কার্যকরী পদক্ষেপ গ্রহণ

করা দরকার, তা আপনারা গ্রহণ করেছেন কিনা ? আর একটা হচ্ছে স্টেটের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আজকে যে সম্পদ সংগ্রহের সুযোগ ছিল, সেই সুযোগ আপনারা গ্রহণ করেছেন কিনা ? আজকে প্রশাসনের ব্যর্থতার জন্য বিভিন্ন দপ্তরে বিভিন্ন ক্ষেত্রে যে অপচয় হচ্ছে সেটা অস্বীকার করবার উপায় নেই। বিদ্যুৎ দপ্তরে অপচয় ৩৫ কোটি টাকার নিয়ম বর্হিভূত ভাবে বৈদ্যুতিক যন্ত্র রাজ্য বিদ্যুৎ পর্ষদের স্টোরগুলিতে বছরের পর বছর নষ্ট হচ্ছে। ওয়েস্টেজ অব ফ্যাণ্ড বিকজ অব ক্যালাসনেস অব এ্যাডমিনিশট্রেসান —পরিবহণ মন্ত্রী রবীনবাবু বলতে বাধ্য হয়েছেন যে স্টেট বাসের কোটি কোটি টাকার স্পেয়ার পার্টস দেখবার অভাবে রাস্ট পড়ে নষ্ট হয়ে যাচ্ছে। কোটি কোটি টাকার বৈদ্যুতিক তার চুরি হয়ে যাচ্ছে, এই অপচয় যদি রোধ করা যেত তাহলে এই যে অর্থাভাব এটা খানিকটা পূরণ করা যেত। আমার জিজ্ঞাস্য বাড়তি সম্পদ সংগ্রহের দিক থেকে যে তৎপরতার প্রয়োজন ছিল, কোটি কোটি টাকা যে অনাদায়ী কর—যেমন বিক্রয় কর, এক্সসাইজ ডিউটি ইত্যাদি সেগুলি আদায় করার দিক থেকে কোন তৎপরতা ছিল কিনা ?

এটা আমার কথা নয়, আপনাদেরই ক্যাবিনেট মন্ত্রী ননী ভট্টাচার্য্য মহাশয় সেদিন বলেছেন কিভাবে ওয়েস্টেজ হচ্ছে। ১৯৮০-৮১ সালে যেখানে ২৫০ কোটি টাকা আর্থিক সম্পদ সংগ্রহ করার কথা সেখানে প্রশাসনের ব্যর্থতার জন্য মাত্র ১৮২ কোটি টাকা সংগ্রহ করা হয়েছে। তারপর, ১৯৮১-৮২ সালে যেখানে ৪৯৭ কোটি টাকার সম্পদ সংগ্রহ করার কথা, সেখানে প্রশাসনের ক্যালাস্‌নেস্‌-এর জন্য মাত্র ১৬১ কোটি টাকা সংগ্রহ করা হয়েছে। কাজেই আমরা দেখছি প্রশাসন যদি ক্যালাস্‌ না হোত, তাহলে আমাদের প্রায় ৪/৫০০ কোটি টাকা বাড়তি আদায় হোত। তারপর, দুর্নীতির কথা বলে আর কি হবে। আমাদের আগেকার পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েতে দুর্নীতির কথা বলেছেন। তিনি বলেছেন পঞ্চায়েতকে ৩৬০ কোটি টাকা তিনি দিয়েছেন। কিন্তু তারা এখনও পর্যন্ত ১৯৭৯-৮০ সালের হিসেব দাখিল করেন নি। তিনি বলেছিলেন ১৫ই আগস্টের মধ্যে হিসেব দাখিল করতে হবে। শুধু তাই নয়, তিনি সেল গঠন করবার কথাও বলেছিলেন। অবশ্য তার পরিণতি আমরা দেখছি, তাঁকে ওখান থেকে সরান হয়েছে। এবারে আপনারা শুনুন লেবার মিনিষ্টার প্রবীরবাবুর এ্যাডমিসন। লেবার মিনিষ্টার বলেছেন, যে বেকার ভাতা দেওয়া হয়েছে তার মধ্যে থার্টি পারসেন্ট ভুয়ো বেকার। তাহলে ভেবে দেখুন কি সাংঘাতিক অবস্থা। ৭১ কোটি বেকার ভাতার টাকার মধ্য থেকে যদি থার্টি পারসেন্ট ভুয়ো বেকার টাকা নিয়ে গিয়ে থাকে তাহলে দেখা যাচ্ছে তারা ২১ কোটি টাকা নিয়ে গেছে। আমি জানতে চাই এটা কি গৌরী সেনের টাকা ? এর জন্য কে দায়ী ? এগুলো যদি বন্ধ করা হোত তাহলে ওই পসিটি অব ফাণ্ড কি

হোত ? এবারে দেখুন লোকসানের হিসেব। সরকারী মালিকানা সংস্থা ২০টির মধ্যে ১৬টিতে লোকসান হয়েছে। পরিবহণ সংস্থা—ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং ট্রামের হিসেব পাওয়া গেছে ২১ কোটি টাকা বরং সেটা বোধ হয় এখন ৩৪।৩৫ কোটি টাকা হয়েছে। প্রশাসনের দক্ষতার অভাবে, তাদের ক্যালাস্ এ্যাটিচুড, ক্যালাস বিহেভিয়ারের জন্য এই সমস্ত ক্ষেত্রে লোকসান হচ্ছে। তাঁরা যদি দক্ষতার সঙ্গে চালাতেন তাহলে অনেক টাকা বাঁচত। তারপর, আমাদের পরিবহণ মন্ত্রী নিজে বলেছেন ৭০টি স্টেট বাস আনঅথরাইজড ওয়েতে প্লাই করছে কর্মীদের পিকআপ করবার জন্য এবং তারজন্য পাবলিক এক্স-চেকার থেকে বছরে ৪ কোটি টাকা ওয়েস্টেজ হচ্ছে। আপনারা কি করলেন এই ৫ বছর ধরে ? আপনারা যদি এইভাবে প্রশাসন না চালাতেন, তাহলে ৪/৫০০ কোটি টাকা বাড়তি আয় সরকারে আসত। এইভাবে যদি আপনারা টাকা আয়ের ব্যবস্থা করতেন তাহলে পিপল-এর উপর আর ট্যাক্স করতে হোত না এবং যোজনা খাতেও টাকা ছাঁটাইর প্রয়োজন হোত না। আমি জানতে চাই এর দায়িত্ব মন্ত্রীমণ্ডলী নেবেন কিনা ? তারপর আমাদের অর্থমন্ত্রী খরার কথা বলেছেন। তিনি মেইন বাজেটে একেবারে গোড়ার দিকে এই খরার কথা বলেছেন।

[ 5-20—5-30 P. M. ]

আমার বক্তব্য যে খরা হয়েছে এবং এই খরার মোকাবিলা করার জন্য তাঁরা সর্ব শক্তি নিয়ে এগিয়ে এসেছেন। আমাদের দলের পক্ষ থেকেও বলছি, 'আপনি জানেন বিভিন্ন ব্লকে ব্লকে কি মারাত্মক অবস্থা হয়েছে আপনারা খরা ত্রাণ মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকারকে বলেছেন কিন্তু একটা কথা বলি যে এই খরা পশ্চিমবাংলায় নূতন সমস্যা নয়। খরা পশ্চিমবাংলায় দীর্ঘ দিনের ব্যাধি। পুরুলিয়া বাঁকুড়ায় প্রতি বছর বছর খরা হয়। কংগ্রেস আমলেও এই খরা ত্রাণের আমরা দাবী করেছি। কিন্তু সাথে সাথে আমি বলবো এই খরা প্রতিরোধ করার জন্য কেন একটা বৈজ্ঞানিক ব্যবস্থা নেওয়া হয় না ? কেন একটা দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণ করা হয় না ? এই যে লক্ষ লক্ষ মানুষ অগণিত মানুষ এই রকম প্রতি বছর দুরবস্থার মধ্যে পড়ছে, কোটি কোটি টাকা সম্পদ নষ্ট হচ্ছে, বহু মানুষের যে জীবন বিপন্ন হচ্ছে তার জন্য একটা দীর্ঘ মেয়াদী কোন ব্যবস্থা কেন নেওয়া হবে না—এ জিনিস চলতে পারে না। আমি বলতে চাই এই বামফ্রন্ট সরকারের আমলে চার বার খরা হয়েছে। ১৯৭৯ সালে ৮টি জেলায় ১৯৮০ সালে ১০টি জেলায়, ১৯৮১ সালে ১৫টি জেলায়, এবার ১৯৮২ সালে ১৪টি জেলায় খরা হয়েছে। চার বছর ধরে বার বার খরা হচ্ছে, তার জন্য What step the state

*Govt. took? এর প্রতিরোধের জন্য কি স্থায়ী বা দীর্ঘ মেয়াদী ব্যবস্থা বামফ্রন্ট সরকার নিয়েছেন? কংগ্রেস আমলেও যা দেখেছি এখনও সেই একই অবস্থা।* তারপর খাদ্য প্রশ্নে আসছি। খাদ্য সংকটের জন্য আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছেন, বিশেষ খরার জন্য দাবী করছেন এবং সেটা ন্যায়সঙ্গত দাবী। কিন্তু সঙ্গে সঙ্গে একথা বলি যে এই খাদ্য সংকট নিরসনের জন্য রাজ সরকারের যে নূন্যতম দায়িত্ব, সেটা তারা পালন করছেন কি? আভ্যন্তরীন সংগ্রহের দিক থেকে রাজ্য সরকারের কোন পদক্ষেপ নাই। কংগ্রেসের আমলে আভ্যন্তরীন সংগ্রহের জন্য গ্রামের জোতদারদের কাছ থেকে লেভি ধার্য করা হোত। কিন্তু এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর জোতদারদের লেভি ধার্য করা তুলে দিলেন। কার স্বার্থে? কোন লক্ষ্য মাত্রা নেই। কংগ্রেস আমলে লক্ষ মাত্রা থাকতো। কিন্তু আমরা এ ব্যাপারে প্রশ্ন করেছিলাম। দেখলাম কোন লক্ষ মাত্রা নেই। যে মিনিমাম রেসপন্সিবিলিটি থাকা উচিত, সেটাও এঁদের নেই। আপনারা মজুতদার কালোবাজারীদের এতে সাহায্য করছেন। আজকে আমার প্রশ্ন হোল, এই রকম একটা এ্যাকিউটি অবস্থায় যেখানে দেশের শতকরা ৮০ ভাগ মানুষ এই এগ্রিকালচারের উপর নির্ভরশীল, সেই এগ্রিকালচারকে কার্টেল করেছেন। কৃষি যন্ত্রপাতির উপর ৪০% ট্যাক্স চাপিয়েছেন।

শেষ কথা, রুগ্ন শিল্পের নাম—

( এ্যাট দিস ষ্টেজ রেড লাইট ওয়াজ লিট )

**শ্রীসুশীল কুজুর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী বর্তমান আর্থিক বছরের জন্য ১৫৪০ কোটি টাকার ব্যয় বরাদ্দ পেশ করেছেন। এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি দু একটি কথা বলার চেষ্টা করছি। এবার এই বাজেটে নতুন কোন প্রতিশ্রুতি দেওয়া হয়নি। মানুষের মনে যা চমক সৃষ্টি করতে পারে এই রকম কোন কথা নেই। এর কারণ হলো রাজ্যের সীমিত আর্থিক ক্ষমতায় আরও বেশী টাকার ব্যয় বরাদ্দ প্রস্তাব করা যেত, সাধারণ মানুষের আরও বেশী সুযোগ সুবিধা সৃষ্টি করা যেত, যদি কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের যে আর্থিক দাবী ছিল তা পুরণ করতেন। এই কথা আমরা জানি যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের চাহিদা মাফিক টাকা তো দেনই নি বরং যোজনা বাবদে যে টাকা, তা অধিক পরিমাণে কমিয়ে দিয়েছেন। এইজন্য আমি পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের যে বৈষম্যমূলক আচরণ আর্থিক ব্যাপারে, তার আমি প্রতিবাদ করছি এবং পশ্চিমবঙ্গের আর্থিক প্রয়োজন মেটানোর জন্য দাবী উৎথাপন করছি। এই প্রসঙ্গে একটা কথা বলা প্রয়োজন বলে মনে করি, এই বাজেটে

এই রাজ্যের আর্থিক ব্যয় বরাদ্দ কতকগুলো দপ্তরে আরও বেশী বাড়ানোর প্রয়োজন ছিল। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে অগ্রাধিকারের ভিত্তিতে কার্য্যক্রম নেওয়ার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে এই রাজ্যে অভূতপূর্ব খরা পরিস্থিতি চলছে। এই রাজ্যে প্রচুর জল সম্পদ থাকা সত্বেও সেই জল সম্পদকে কৃষি কাজে লাগানোর ব্যবস্থা এখনও পর্যন্ত হয়নি। আমি এই প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন বলে মনে করি, উত্তরবঙ্গের রায়ডাক, তোরসা, তিস্তা, জলঢাকা, সানকোশ প্রভৃতি নদী দিয়ে যে পরিমাণ জল বয়ে চলে যায়, সেই জলটাকে সেচের কাজে লাগানোর মত কোন ব্যবস্থা এখনও পর্যন্ত করা হয়নি। এবং আরও অনেক পাহাড়ী নদী আছে, যেগুলো থেকেও এক একটা সেচ পরিকল্পনা নেওয়া যেতে পারে। মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের এই বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের এই নদী ও বোরাগুলোকে সেচ পরিকল্পনার আওতায় আনতে পারলে উত্তরবঙ্গকে আর প্রকৃতির উপর নির্ভর করতে হবে না। দ্বিতীয়তঃ ঠিক ভাবে পরিকল্পনা গ্রহণ করলে এই জল সম্পদকে কাজে লাগিয়ে প্রচুর পরিমাণে বিদ্যুৎ উৎপাদন করা যেতে পারে। আমি বিশেষ করে জলপাইগুড়ি জেলার একটা বিশেষ শিল্পের কথা বলবো, সেটা হচ্ছে, চা শিল্প। এই শিল্পে ঐ জেলার কয়েক লক্ষ লোক এই শিল্পের সঙ্গে জড়িত। তারা এই শিল্পে শ্রমিক, শ্রমজীবী হিসাবে জীবিকা নির্বাহ করে। চা শিল্পের সঙ্গে দেশের বৃহত্তর অর্থনৈতিক স্বার্থ জড়িত রয়েছে। কিন্তু গত কয়েক বছর যাবৎ লক্ষ্য করা যাচ্ছে যে চা বাগানের মালিকরা অত্যন্ত সুচতুর ভাবে এই শিল্পের সংকট সৃষ্টি করছে। চা শিল্প থেকে মূলধন সরিয়ে নিয়ে অন্য শিল্পে তা নিয়োগ করছে। অনেক চা শিল্প মালিক আবার সরকারের কাছ থেকে টাকা ধার নিয়ে চা শিল্পে নিয়োজিত না করে অন্যত্র নিয়োগ করছে। চা বাগানের শ্রমিকদের নানা রকম সুযোগ সুবিধা সংকুচিত করা হচ্ছে, তাদের ঘরবাড়ির কোন ব্যবস্থা করা হচ্ছে না, চিকিৎসার কোন ব্যবস্থা করা হচ্ছে না। পরন্তু তাদের প্রাপ্য প্রভিডেন্ট ফান্ডের কোন টাকা তারা পাচ্ছে না। দিনের পর দিন তাদের সুযোগ সুবিধা সংকুচিত করা হচ্ছে। আমি রাজ্য সরকারের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার মাতৃ ভাষায় শিক্ষা দান-এর ব্যাপারে যথেষ্ট সুযোগ সুবিধা করেছেন। কিন্তু চা বাগানের ট্রাইব্যাল এলাকায় নেপালী এবং হিন্দি ভাষায় লেখাপড়া করার জন্য কোন হাইস্কুল করা হয়নি ফলে তারা পড়াশুনা করার সুযোগ সুবিধা পাচ্ছে না। আরও যাতে সেখানে হাইস্কুল তৈরী হয়, সেইজন্য দৃষ্টি আকর্ষণ করে এবং এই বাজেটকে সমর্থন জানিয়ে আমাধ বক্তব্য শেষ করছি।

[ 5-30—5-40 P M. ]

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, I am very sorry that the Finance Minister who himself presented the Budget is not present here. Sir, there is a proverb that whatever you preach you should act the same way. The Chief Minister happens to be a communist and being a communist he claims to be a friend of the poor. But I do not think, if during the tenure of his life, he has spent a single day in the remotest village in a thacched house with Bhanga Chad, Matir Diwal, Purano Madur etc···

এই সমস্ত:গরীব বাউড়ি মানুষের ঘরে কোনদিন গেছেন কি তিনি ? কোনদিন রাত কাটিয়েছেন তিনি তাদের ঘরে ? তাহলে বুঝতাম তিনি কমুনিষ্ট।

Sir, he lives in Hindusthan Park where he leads a princely life. That is why the budget which he himself presented in this House indicates his failure to the people of West Bengal. He says that he is unable to present a better budget than this. He says that he is unable to do anything for the policy pursued by the Goverment 30 years back. Sir, the Marxists say that due to the destructive policy of the Government 30 years back, the present Government is unable to do any good for the poor people. But, Sir, if I remember aright, 20 years back Mr Robert Macnamara, the President of the World Bank came to the city of Calcutta—not to see the citizens but to pay a handsome amount of money, crores of money, to West Bengal for its improvement and development. At that time, Shri Jyoti Basu and Shri Prasanta Sur, the present Local Self Government Minister who was then a Councillor of the Corporation of Calcutta, declared in the Corporation that the moment Mr. Macnamara would come down to the city of Calcutta, Calcutta would be burning. He would not be allowed to enter The city of Calcutta. Why ? Because they said that he was a C. I. A. Agent and the money was coming from America to sell West Bengal. That day more than a dozen of trams and buses were burnt and Mr. Machamara had to leave Calcutta bag and baggage and with crores of money in the night by air. Again, the Left Front Government came to power and the President of the World Bank again came to India. But this time not a word was uttered. Sir, now they were ready to take monetary help from the C. I. A people. Now, Shri Sur and Shri Basu frequently approach the World Bank

with folded hands and cry, 'Help us, help us'. What a 'Tamasha' ? I can't understand the reason. Is it that Mr. Macnamara became communist or Marxist over night ? Sir, when Mr. Macnamara came 20 years back the cost of cement was Rs. 5/- per bag. At that time he came with crores of money. Sir, had that money been utilised properly the condition would have been hundred times better now. It could have improved much the condition of West Bengal. But at that time they did not allow him to come. But now, they are shaking hands with him ; drinking tea with him. Now, the Left Front Government feel that Mr. Macnamara is not a C. I. A. man ; now they feel that the money they get is not America's money or the money from the C. I. A. They want more money now.

Sir, for the failure of the economy, this Government is solely responsible because they have no patriotic views for the people of West Bengal. It is only the crocodile's tears that they are shedding. Coming to the Municipalities—all the loans given to the Municipalities and Corporations have been wiped off. It is under instruction from Alimuddin Street. Sir, how the loans are utilised ? More than 50 percent is spent on establishment charges. So far as the Corporation of Calcutta is concerned about 50 per cent out of a total budget of Rs 60 crores is spent on the establishment charges. They are employing and recruiting people a list of which is prepared from Alimuddin'Street. In the municipalities and corporation on work is being done while employees are being recruited and paid handsome salaries Huge amount of money is being spent on recruitment but for important work like maintenance and development of roads, construction of parks and other emergency thing money is wanting. No improvement has been done in the villages and in the urban areas. Naturally, this Government has to take responsibility for the failure in all spheres of activities. Only for helping their cadres the Government is squandering away huge amount of money. Where does the money come from ? Is it coming from any foreign land ? No it is the money squeezed from the poor people of West Bengal—the rickshaw pullers, the small workers washing plates in hotels and such other people. It is their money and with this money fetched from them this Government is appointing their cadres and helping them tremendously. Sir, it is the most uneconomic and unproductive budget.

Sir, the Government has raised the sales tax on diesel oil from 9 per cent to 12 per cent. Will that be of any use to the villages and cultivators? Will that be of any use for the production of industrial goods? It will only lead to inflation and will only help in rising prices. Sir, for imposition of tax on diesel oil, the carrying charges of trucks from villages to the city would cost more. The truck-owners, I am sure, are not going to give this extra money from their pockets They will charge the money from the common people and consequently the burden on the common man will be more.

Sir, the entire structure of the Budget is flimsy. It has no strong and firm basis. They cannot help the poor people of West Bengal nor they can remove the hardship and poverty of the poor people through this sort of a Budget. Sir, those people, who were a few years back agitators, have now become administrators What sort of administration can you expect from them? It is impossible on part of this Government to give a good administration. Then, Sir, Shri Jyoti Basu is spending more money on police. What is it for? Is it for buying guns and bullets; is it for buying more and more pistols or is it for buying teargas shells? Sir, it is not at all a people's budget. It has not at all be prepared taking into consideration the interest of the common people. It is not at all a budget for strengthening the economy of the State as a whole. It is not at all a common man's budget. Is it a budget for bringing down the prices of essential commodities? Not at all. It will lead to inflation and cause rise in prices of essential commodities.

( At this stage the blue light was lit )

Sir, my time is short. The Government has miserably failed so far as per capita output is concerned. Sir, from the Economic Review, I find that the per capita net output during our regime was 6.37 per cent but the Left Front Government has brought it down to 3.97 per cent. So, in all branches of life the Left Front Government has miserably failed. In the industrial field, in the agricultural field and in general administration—everywhere there is a declining trend. Sir, coming to the question of sales tax I find that there is heavy sales tax and it is mounting like a mountain peak and as such the Government has not been able to provide any security to the

business men. I would say that if the Government could properly collect and utilise the existing sales tax they could easily wipe out their difficulties and solve the burning problems of our village brothers.

Regarding the drought problem the Government says that crores of rupees would be needed to solve this problem.

( At this stage the red light was lit )

Some of you even go on saying that the drought problem has more or less been solved.

[ 5-40—5-50 P. M. ]

Sir from the otherside Mr Shyamal Chakraborty mentioned about the tomb ot Mirzafar. In Murshidabad there is a tomb of Mirzafar. Shyamal Babu has referred the tomb of Mirzafar. But does he know that in Murshidabad there is not only the tomb of Mirzafar, there is a tomb of Sirajuddoula also ? Sir, there is a proverb that 'the birds of the same feather flock together'. In 1942 they were the Mirzafars That is why they mention about Mirzafar, but they do not mention Sirajuddoula. So, I strongly oppose this anti people budget because it is against the interest of the people of the State. With these words, Sir, I oppose this budget.

**ডাঃ শেখ ওমর আলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট আমাদের কাছে উৎথাপিত হয়েছে, উৎথাপন করেছেন আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী, সেই বাজেটকে আমি সমর্থন করছি। আমরা জানি যে তথাকথিত গণতান্ত্রিক সমাজবাদে কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক আক্রমণ এবং সর্বভারতীয় যে বুর্জোয়া অর্থনৈতিক সংকট, সেই সংকটের প্রেক্ষাপটে আমাদের রাজ্যের এই বাজেট রচিত হয়েছে। সুতরাং এই বাজেটকে আমাদের সেই দৃষ্টি ভঙ্গীতে দেখা উচিত। আমরা পশ্চিমবাংলার জনগণের উন্নয়নের জন্য, তাদের পরিকল্পনা রচনা করার জন্য যখন আমাদের ন্যায্য প্রাপ্য কেন্দ্রীয় সরকারের কাছে চেয়েছিলাম তখন কেন্দ্রীয় সরকার তা দিলেন না। খরা মোকাবিলা করার জন্য সামান্য যে টাকা আমাদের সরকার চেয়েছিলেন সেটাও কেন্দ্রীয় সরকার দিলেন না। আমাদের পশ্চিমবঙ্গে নুতন করে শিল্প গড়ে তোলার জন্য এবং যে

শিল্পগুলি চালু আছে তার অবস্থার উন্নতি করার জন্য যখন টাকা চাইলাম, লোন চাইলাম তখন কেন্দ্রীয় সরকার তা মঞ্জুর করলেন না। আমাদের যে জাতীয় আয় সেখান থেকে কেন্দ্রীয় সরকার যে টাকা সংগ্রহ করেন, তার যে অংশ পশ্চিমবঙ্গ সরকারের প্রাপ্য সেই টাকাও কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে দিলেন না। শুধু তাই নয় একটা রাজ্য সরকারের কর আরোপ করার সীমাবদ্ধতা থাকে এবং সেই ক্ষমতা প্রয়োগ করে সে যখন তার আভ্যন্তরীন সম্পদ, আর্থিক ক্ষমতা বাড়াবার চেষ্টা করেন, তখন তাকে প্রতিহত করার জন্য কেন্দ্রীয় সরকার নতুন বিশ্লেষণ করলেন। তারা আয়করের পরিপ্রেক্ষিতে, অন্তশুল্কের পরিপ্রেক্ষিতে সারচার্জ বসাতে আরম্ভ করলেন, মূল্যবৃদ্ধি ঘটালেন এবং এইভাবে করের যে অংশ আমাদের প্রাপ্য হয় সেই অংশ থেকে আমাদের বঞ্চিত করলেন এবং এমন পরিস্থিতির সৃষ্টি করলেন যাতে করে নুতন করে কর আরোপ করে সম্পদ সৃষ্টি করা না যায়। পরিকল্পনার জন্য ৭১০ কোটি টাকা চাওয়া হয়েছিল কিন্তু তা দিলেন না। আমাদের পরিকল্পনা ৫৩১ কোটি টাকার মধ্যে সীমাবদ্ধ রাখতে হল। আবার কংগ্রেস বন্ধুরা বললেন যে তারা নাকি এই বাজেটের মধ্যে নুতন কোন পরিকল্পনার সন্ধান পান নি এবং কিভাবে খরা পরিস্থিতির মোকাবিলা করা হবে তার কোন ইংগীত পাননি। এই ইংগীত আছে। আমরা যে ভাবে ইংগীত দিতে চাই এবং যেভাবে খরা পরিস্থিতির মোকাবিলা করতে চাই, যেভাবে আমাদের রাজ্যের চাহিদা পূরণ করতে চাই, সেই ভাবে করতে গেলে যে টাকার প্রয়োজন সেই টাকা না থাকার জন্য, সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে বাজেট করতে হয়েছে বলে ঠিক সেই ভাবে এখানে উল্লেখ করা সম্ভব নয়। ওঁরা দাবী করছেন পশ্চিমবাংলার উন্নতি হোক, ওঁরা দাবী করছেন পরিকল্পনার আয়তন বৃদ্ধি করা হোক। তা ওঁরা ওঁদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে বলুন না যে, পশ্চিমবাংলার যে ন্যায্য চাহিদা সে চাহিদা পালন করা হোক। ওঁরা একথা বলেন না। ওঁরা বলেন না যে, যখন বাজারে ঋণ-পত্র ছেড়ে পশ্চিমবাংলা থেকে সাড়ে তিন হাজার কোটি টাকা সংগ্রহ করা হয় তখন পশ্চিমবাংলাকে তার অংশ হিসাবে ৮ কোটি টাকা না দিয়ে আরো অনেক বেশী টাকা দেওয়া হোক। এসব কথা তো ওঁরা বলেন না। যখন পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করার জন্য উদ্যোগ নেওয়া হয় তখন ওঁরা বলেন না যে, পশ্চিমবাংলায় বেশী করে নতুন শিল্প গড়বার ব্যবস্থা করা হোক। স্যার, আমি একটা তথ্য আপনার সামনে রাখছি, ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গ কেন্দ্রের কাছ থেকে ৪১টি লেটার অফ্ ইনটেন্ট এবং ৪০টি শিল্প লাইসেন্স পেয়েছিল, আর ঐ বছরই পাঞ্জাব পেয়েছিল ১৫টি লেটার অফ্ ইনটেন্ট এবং ২৩টি শিল্প লাইসেন্স। ঐ একই বছরে হরিয়ানার ক্ষেত্রে লেটার অফ্ ইনটেন্ট ছিল ১৪টি এবং শিল্প লাইসেন্স ছিল ২৩টি। কিন্তু ১৯৮১ সালে এসে সেই হিসাবটা কি হলো দেখুন। ১৯৮১ সালে

পশ্চিমবঙ্গ লেটার অফ্ ইনটেন্ট পেয়েছে ৪৩টি এবং শিল্প লাইসেন্স পেয়েছে ৩৪টি, অপর দিকে পাঞ্জাব এবং হরিয়ানার ক্ষেত্রে এই হিসাবটা হলো লেটার অফ্ ইনটেন্ট ৩৬টি এবং শিল্প লাইসেন্স ৫১টি। সুতরাং শিল্প বিকাশের ক্ষেত্রে এই তো অবস্থা। অন্যান্য রাজ্যের ক্ষেত্রে যে নিয়ম, পশ্চিমবাংলার ক্ষেত্রে সে নিয়ম নয়। অথচ ওঁরা বলবেন পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা এবং সে সমস্যার সমাধান হচ্ছে না। একথা সত্য যে পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা আছে এবং সর্ব ভারতীয় বেকার সমস্যার প্রেক্ষাপটে পশ্চিমবাংলার সমস্যা যে ভয়াবহ তা আমরাও মনে করি। কিন্তু সমগ্র ভারতবর্ষের বেকার সমস্যার সমাধান করবার জন্য আমাদের দেশের অর্থনৈতিক কাঠামোর পরিবর্তন ঘটানো উচিত। তা না ঘটিয়ে পুঁজিবাদী পথে দেশকে পরিচালিত করবার যে চেষ্টা, সে চেষ্টাই কেন্দ্রীয় সরকার করে চলেছেন। পুঁজিবাদী পথেও যতটুকু স্বাধীনতা এর আগের আগের কেন্দ্রীয় সরকাররা গ্রহণ করেছিলেন তাকে পর্য্যন্ত ন্যাস্ত করে অত্যন্ত অসম্মানজনক শর্তে আই. এম. এফ্ থেকে ঋণ গ্রহণ করে দেশের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে যদি সমগ্র ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোকে বিপর্যস্ত করা হয়, তাহলে শুধু পশ্চিমবাংলা কেন, কোনও রাজ্যেরই বেকার সমস্যার সমাধান হতে পারে না। আংশিক সমাধান করতে গেলেও যে সমস্ত ক্ষেত্রে শিল্পের বিকাশ ঘটানো উচিত সে সমস্ত ক্ষেত্রের জন্যও যদি কেন্দ্রীয় সরকার লেটার অফ্ ইন্টেন্ট না দেয়, লাইসেন্স না দেয়, তাহলে সেটুকুও হবে না। শুধু লেটার অফ ইনটেন্ট বা শিল্প লাইসেন্সই নয়, এ ছাড়াও পশ্চিমবাংলায় যে সমস্ত ক্ষুদ্র শিল্প ইউনিট গুলি আছে যার সংখ্যা প্রায় ৫০,০০০ সেই ক্ষুদ্র শিল্প ইউনিট গুলি যাতে ভাল ভাবে চালু থাকে তার জন্য যে ব্যাঙ্ক ঋণের প্রয়োজন সেই ঋণ পর্য্যন্ত রিজার্ভ ব্যাঙ্ক দিচ্ছে না, এখানে ক্রেডিট স্কুইস চালু হয়েছে এবং এর ফলে ৫০,০০০ ক্ষুদ্র শিল্প ইউনিট প্রায় বন্ধ হওয়ার মত অবস্থায় এসেছে। তার পরে আমাদের এখানে যে চট-কলগুলি আছে সেগুলির প্রায় হাজার হাজার শ্রমিক নতুন করে বেকার হচ্ছে। ক্ষুদ্র শিল্প টাকা না পাওয়ার ফলে, ক্রেডিট স্কুইস চালু হওয়ার ফলে বন্ধ হওয়ার অবস্থায় এসেছে, ফলে নতুন করে বেকার বাহিনী সৃষ্টি হচ্ছে। সুতরাং বিরোধী কংগ্রেস সদস্যরা যদি সত্যি সত্যিই চান যে পশ্চিমবাংলার বেকার সমস্যার সমাধান হোক, তাহলে আমি নিশ্চয়ই তাদের কাছে দাবী করব যে, তাঁরা কেন্দ্রীয় সরকারকে বলুন, পশ্চিমবঙ্গকে শিল্প বিকাশের জন্য উপযুক্ত সাহায্য করা হোক। তাঁরা বলুন যাতে ক্রেডিট স্কুইস তুলে নেওয়া হয় এবং তুলে নিয়ে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প ইউনিট গুলিকে ভালভাবে চালু করার জন্য তাদের সাহায্য করা হোক। সেই সঙ্গে কৃষির বিকাশ ঘটাবার জন্য পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ বৃদ্ধি করা হোক। কৃষিক্ষেত্রে আমাদের যে পরিকল্পনা আছে সেই পরিকল্পনাকে কার্যকরী করার জন্য যে পরিমাণ টাকার প্রয়োজন সেই পরিমাণ

টাকা যাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় তার জন্য সেই দাবী তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছে করুন।

[ 5-50—6-00 P. M. ]

তাহলে বুঝবো তারা সঠিকভাবে এই নিয়ে সমালোচনা করছেন। তানাহলে বুঝবো শুধুই সমালোচনার জন্য তাঁরা সমালোচনা করছেন বামফ্রন্ট সরকারকে সহ্য করতে না পেরে এবং যেহেতু বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতা প্রয়োগ করে সাধারণ মানুষের জন্য কিছু উপকার করতে পারছেন যা বিগত ৩০ বছরের কংগ্রেসী রাজত্বে সম্ভব ছিল না এবং সম্ভব ছিল না বলেই তারা জন-জীবন থেকে বিশেষ করে গরীব শ্রেণীর মানুষের কাছ থেকে ধীরেধীরে মুছে যাওয়ার অবস্থায় এসেছে তাকে ঠেকানোর জন্য যে সমালোচনা করা হচ্ছে সেই সমালোচনার কোন গঠন-মূলক দিক নেই, সমস্ত নেতিবাচক সমালোচনা। তাঁরা চাচ্ছেন না পশ্চিমবাংলার উন্নতি হোক, পশ্চিমবাংলার জনসাধারণের প্রতি তাদের এতটুকু যদি দরদ থাকতো তাহলে পশ্চিমবাংলাকে আর্থিক সাহায্য দেবার জন্য এবং পশ্চিমবাংলা যাতে নায্য প্রাপ্য পায় তার ব্যবস্থা করবার জন্য তারা নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করতেন। সুতরাং এই রকম একটা পরিস্থিতিতে, অর্থনৈতিক সংকট পরিস্থিতিতে যে বাজেট প্রস্তাব এখানে উৎথাপিত হয়েছে সেই বাজেট প্রস্তাব জন-বিরোধী বাজেট প্রস্তাব নয়। তবে হ্যাঁ, ট্যাক্স আরোপ করা হয়েছে কিছু কিছু ক্ষেত্রে ঠিকই, না করতে পারলে আরোও ভাল হতো। কিন্তু অবস্থা এমন ছিল না যে ট্যাক্স আরোপ না করে সম্পদ সংগ্রহ করা যায়। সুতরাং বাধ্য নয়ে সেই ট্যাক্স আরোপ করতে হয়েছে। কিন্তু ট্যাক্স আরোপ করার ফলে যে জিনিষপত্রের দাম বেড়ে যাচ্ছে তা নয়, এর অনেক আগেই দাম বেড়ে গেছে। সুতরাং এটা কোন ঘটনা নয়। তবে ট্যাক্স আরোপ না করলে ভাল হতো। এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই, [illegible] সমালোচনটা গঠনমূলক আমাদের নেতা শ্রীবিশ্বনাথ মুখার্জী যে সমালোচনা করেছিলেন সেই গঠনমূলক সমালোচনা বাইরে যেভাবে প্রচার করা হচ্ছে তার সঙ্গে আমি একমত নই। তিনি গঠনমূলক সমালোচনা করতে যেয়ে এই কথা বলেছিলেন যে কৃষি এবং শিল্প এই দুটোর উন্নতি ঘটানোর জন্য বাজেট প্রস্তাব এমনভাবে বরাদ্দ করা উচিৎ যাতে কাট-ছাটটা আনুপাতিকের একটু বেশী না হয়। কৃষিতে কাট-ছাট করা হয়েছে, বিদ্যুতে কাট-ছাট করা হয়েছে। কৃষি এবং শিল্প এই দুটোর উপর পশ্চিবাংলা নির্ভর করছে। সুতরাং সেইদিক দিয়ে সমগ্র পশ্চিমবাংলার স্বার্থের দিকে চেয়ে তিনি গঠন-মূলকভাবে সমালোচনা করেছেন। সুতরাং তাঁর এই গঠনমূলক সমালোচনাকে

বিকৃতভাবে প্রচার করার চেষ্টা করছে, তাই আমি তার প্রতিবাদ করছি। এই কয়েকটি কথা বলে বাজেট প্রস্তাবকে আন্তরিকতার সঙ্গে সহযোগিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই হাউসে যে আর্থিক বিবরণী পেশ করলেন সেই আর্থিক বিবরণী বলতে গেলে মরীচিকায় ভরা আছে। তিনি এই বাজেটে পরিষ্কারভাবে বলতে চাচ্ছেন যে, বাজেটে যে সমস্ত প্রধান প্রধান বক্তব্য রাখা হয়েছে সেই সমস্ত বক্তব্যের মধ্যে তিনি শুধু বলেছেন কিভাবে কর বৃদ্ধি করে আয় করবেন, সম্পদ সংগ্রহ করবেন, রাজ্যের ভিতর রাজস্ব বাড়াবেন। তাই আমি বলছি, তিনি এই বাজেটে সম্পদ সংগ্রহের জন্য যে কর বৃদ্ধি করার চেষ্টা করেছেন সেই চেষ্টা না করে তিনি যদি সম্পদ সংগ্রহ করবার জন্য উৎপাদন ভিত্তিক প্রকল্প কিংবা উৎপাদন ভিত্তিক কোন স্কীমের মাধ্যমে এই সম্পদ সংগ্রহ করার চেষ্টা করতেন তাহলে আরোও ভাল হতো।

আমি লক্ষ্য করছি যে ৫ বছর আগে থেকে সুরু করে এ বছর পর্য্যন্ত তিনি ঐ একই পথ বেছে নিয়েছেন রাজস্ব আদায়ের জন্য। সেই রাস্তাকে ঐ একই প্রান্তের দিকে নিয়ে গিয়েছেন। তিনি রাজস্ব আদায়ের বিকল্প কোন ভাল রাস্তা খুঁজে পান নি। তিনি সচরাচর যে রাস্তা খুঁজে নিয়েছেন সেটা করের মাধ্যমে, তিনি সাধারণ মানুষকে চাপের মধ্যে ফেলে দিয়েছেন। সাধারণ মানুষেরা আর্থিক চাপের মধ্যে পড়ে যাচ্ছে, তার ফলে তাদের যে আর্থিক উন্নয়নের প্রয়োজন সেই উন্নয়ন সম্ভব হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী দিনের বাজেটে তিনি তার লক্ষগুলি এইভাবে না করেন তার জন্য অনুরোধ করছি। দ্বিতীয়তঃ বছর বছরই আমরা দেখছি যে তিনি স্বরাষ্ট্র (পুলিশ) খাতে কোটি কোটি টাকা বরাদ্দ করছেন। এর উদ্দেশ্য কি? পশ্চিমবাংলার মানুষ মুর্খ নয়, পশ্চিমবাংলার মানুষ জানে যে তিনি কি করতে চান। তিনি আজকে সমস্ত বিরোধী শক্তি ধ্বংস করবার জন্য এবং সেই কাজে পুলিশকে লাগাবার জন্য পুলিশ খাতে টাকা বাড়িয়ে চলেছেন। গ্রামাঞ্চলের সাধারণ মানুষ প্রতিদিন খুন হয়ে চলেছে। গ্রামের সাধারণ মানুষ দিনের পর দিন আতঙ্কগ্রস্ত অবস্থায় দিন যাপন করছেন। সেই সমস্ত দুর্নীতিগুলি দমন করার জন্য পুলিশ কাজ করছে না। পুলিশ সেখানে নিষ্ক্রিয় হয়ে আছে। তারপর পঞ্চায়েতে চুরি চামারী হচ্ছে, অথচ সে সমস্তগুলিকে স্তব্ধ করে দেওয়া বা সে সমস্ত গুলির বিরুদ্ধে দমনমূলক ব্যবস্থা নেবার জন্য কোন রকম প্রচেষ্টার কথা তাঁর এই বাজেট বিবৃতির মধ্যে নেই। আমি আর একটি কথা বলতে চাই, তিনি রাজ্যের মধ্যে নতুন শিল্প প্রচেষ্টার কথা উল্লেখ করেছেন। কিন্তু শেষের দিকে তিনি এই বইয়ের ১২ পৃষ্ঠায় বলেছেন—"আমাদের রাজ্যের ক্ষেত্রে শিল্পের প্রয়োজনীয় গুরুত্বপূর্ণ কাঁচামাল আনার

রেলভাড়ার সমতাবিধান বিষয়টি বিবেচনা করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পুনঃ পুনঃ প্রত্যাখ্যান রাজ্যের শিল্প উন্নয়নে আরও বেশী করে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। ভারত সরকারের সঙ্গে এ বিষয়ে আমরা যথাযথ গুরুত্ব দিয়ে আলোচনা করছি।

অর্থনৈতিক সংস্থাসমূহও পূর্বাঞ্চলে নতুন করে লগ্নী করতে দ্বিধা করছে। রাজ্যে বর্তমানে যে অনুকুল পরিবেশ সৃষ্টি হয়েছে তার পূর্ণ সুযোগ গ্রহণ করতে এবং রাজ্যের উন্নয়নে পরিপূর্ণভাবে অংশ গ্রহণ করতে আমি কেন্দ্রীয় সরকার, অর্থনৈতিক সংস্থাসমূহ এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থা গুলিকে আহ্বান জানাচ্ছি।"

আমার প্রশ্ন, কেন ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলিকে আহ্বান জানাচ্ছেন? পরিশেষে আমি আর একটি কথা বলছি, গ্রামাঞ্চলে উনি কতগুলি নূতন রাস্তা তৈরী করেছেন? কতগুলি নূতন ব্রীজ তৈরী করেছেন? আমার ধনকোল থেকে রাধিকাপুর পর্যন্ত রাস্তা এখনও নির্মীয়মান অবস্থায় আছে। কালিয়াগঞ্জ থানার কুশমণ্ডী দিঘীতে টাঙন নদীর উপর ব্রীজ এখনও তৈরী হয়নি, সে সব কথা তিনি কিছুই বলেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীলক্ষ্মীকান্ত দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে দুই একটি কথা বলছি। একটু আগে মাননীয় সদস্য বললেন পশ্চিমবাংলার মানুষ মুর্খ নয়। আমিও তাই বলছি, যে পশ্চিমবাংলার মানুষ মুর্খ নয়। মুর্খ নয় বলেই তাঁরা পুনর্বার আমাদের নির্বাচিত করেছেন। আমরা নির্বাচিত হয়ে এখানে বসেছি, আর ওঁরা ওদিকে বসেছেন। মিঃ স্পীকার স্যার, আমি যখন ছোট তখন ঐ উপরে এসে বসে হাউস দেখেছিলাম, তখন দেখেছিলাম যে, জ্যোতিবাবু বিরোধী দলের নেতা হিসাবে বক্তৃতা দিতেন।

[ 6-00—6-10 P. M. ]

তখন দেখতাম তিনি অত্যন্ত গঠন মূলক সমালোচনা করতেন। কংগ্রেসের সদস্যই হোক আর এ পক্ষের সদস্যই হোক, তাঁর বক্তব্য সকলে নির্বাক হয়ে শুনতেন। সেই বক্তব্যের ভেতরে কারও কিছু বলার সাধ্য থাকতো না। তাঁর বক্তব্যের প্রশংসা সকল কাগজকে করতে হত। আর গতকাল আমাদের বিরোধী দলের নেতার বক্তব্য শুনে আমার দুঃখ লাগলো যে, পশ্চিমবাংলার মানুষের এমন দুর্ভাগ্য যে তারা এমন একজন বিরোধী দলের নেতা করে পাঠিয়েছে, যিনি কেবলমাত্র কয়েকটি ডাটা দিয়ে তাঁর বক্তব্য শেষ করলেন। কোন গঠন মূলক সমালোচনা তিনি করলেন না। শুধু মাত্র জোলো বক্তৃতা তাঁর কাছ থেকে শুনলাম। এটা স্বাভাবিক কারণ যে ইন্দিরা গান্ধীর সঙ্গে চলে তাঁদের এই অবস্থা এবং ইন্দিরা গান্ধীর পদলেহন করতে হয় তাদের।

তা না হলে ইন্দিরা গান্ধীর থেকে নমিনেসান পাওয়া যাবে না। কোন ভাল লোক বা ভাল বক্তা ইন্দিরা গান্ধীর নমিনেসান পান না। অথচ তাঁরা ইন্দিরা কংগ্রেসের নেতা হয়ে বসে আছেন। এই হাউসে সরকার পক্ষের সদস্য যাঁরা আছেন, তাঁদের কাছে কিছু গঠনমূলক কথাবার্তা বলুন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী যখন বাজেট পেশ করছিলেন, যখন তিনি বলার চেষ্টা করছিলেন যে কেন্দ্র এই রাজ্যের প্রতি বৈষম্যমূলক আচরণ করছে, রাজ্যের ক্ষমতা সীমিত, এটা বাড়ানো উচিত, তখন বিরোধী দলের সদস্যদের মধ্যে কিছু সদস্য এমন ব্যবহার করতে শুরু করে দিলেন তা দেখে আমার মনে হ'ল তাঁরা ঝগড়া ছাড়া আর কিছুই এখানে চায় না। আবার এই হাউসের মধ্যে অনেককে বলতে শুনলাম—তাদের মধ্যে অবশ্য কেউ নেই এখানে—তাহলেও বলতে হয় সুব্রতবাবু বলেছেন এবং আরো কয়েকজন সদস্য বলেছেন। তারা বার বার ডঃ বিধান চন্দ্র রায়ের উদাহরণ দিলেন। লাইব্রেরীতে একটা বই দেখলাম সেটা হ'ল ১৯৫৭ সালের বই। সেই বই-এ ডাঃ বিধান চন্দ্র রায় বলেছেন যে কেন্দ্রের যে ট্যাক্স নীতি, ট্যাক্সের সংগ্রাম নীতি তার বণ্টন ঠিকমত হয় নি। এই বই যদি কোন সদস্য দেখতে চান তাহলে আমি নিয়ে এসে এখানে দেখাতে পারি। এই কথা ডঃ বিধান চন্দ্র রায় বাজেট বক্তৃতায় বলেছিলেন, তখন ওরা অনেকে জন্মগ্রহণ করেন নি। তিনি হাউসে বক্তৃতা দিয়েছিলেন কেন্দ্রের যে ট্যাক্স নীতি সেটা সঠিক ভাবে বণ্টন হচ্ছে না। আমাদের এখান থেকে যে কথা বলা হয়েছে অর্থ যেভাবে বণ্টন করা হচ্ছে তাতে পশ্চিমবাংলার সার্বিক উন্নতি কোথায় গিয়ে পৌঁছাবে সেটা একটু হিসাব করে দেখুন। শুধু তাই নয় এই যে বৈষম্য রয়েছে, বিভিন্ন রাজ্যের প্রতি বৈষম্য রয়েছে, এই কথা কেবলমাত্র আমরা যে বলছি তা নয়, আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে কেন্দ্রের অর্থ দপ্তরের উপমন্ত্রী শ্রীজনার্দন ঠাকুর ব্যাঙ্কের ঋণ বণ্টনের ক্ষেত্রে এই কথা বলেছেন। এখানে একজন সদস্যকে দেখলাম, তিনি কংগ্রেরই সদস্য, তিনি ভদ্রলোকের মতোই কথা বলেছেন যে কেন্দ্রেরও কিছু দোষ আছে এবং অন্য জায়গারও কিছু দোষ আছে। তাহলে তিনি স্বীকার করে নিয়েছেন যে কেন্দ্রের কিছু দোষ আছে। শিল্পের লাইসেন্স বণ্টনের ব্যাপারে রাজ্যসভায় যে তথ্য দেওয়া হয়েছে, কেন্দ্রের মন্ত্রীরা যা দিয়েছিলেন—

শিল্পের লাইন্সেসের ব্যাপারে গত বছর যে ইনডেন্ট দেওয়া হয়েছিল, শতকরা গড় হিসেবে পশ্চিমবঙ্গের ভাগে পৌঁছেছিল কেবল মাত্র ৮.১ ভাগ। সমগ্র পূর্বাঞ্চলের পৌঁছেছিল ১২.২ ভাগ। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় সাহায্য সর্বদাই কম এবং মহারাষ্ট্র প্রমুখ রাজ্যগুলিতে সাহায্যের বরাদ্দ অনেক বেশী। সমগ্র পশ্চিমাঞ্চল যেখানে ৩৭.৮ ভাগ সাহায্য পেয়েছেসেখানে মহারাষ্ট্র একাই পেয়েছে ২০.৪ ভাগ। এইভাবে

বৈষম্য চলে আসছে আমরা দেখতে পাচ্ছি। যতদিন পর্যন্ত না এই বৈষম্য দূর হয়, ততদিন পর্যন্ত পশ্চিমবঙ্গের উন্নতি কখনই সম্ভব নয়। আজকে সুব্রতবাবু রাশিয়ার উদাহরণ দিয়েছেন, কথা প্রসঙ্গে তিনি ব্রেজনেভের কথাও টেনে এনেছেন। তিনি দেখছি এখানে নেই, থাকলে ভাল হোত, তিনি রাশিয়ার কনষ্টিটিউশান যদি পড়ে দেখতেন, তাহলে দেখতে পেতেন রাশিয়াতে রাজ্যগুলির হাতে কি পরিমাণ ক্ষমতা দেওয়া আছে। ইউ. এস. এস. আর-এর অঙ্গরাজ্যগুলিতে কতখানি ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা আছে তার কথা তিনি তাঁর বক্তৃতা প্রসঙ্গে বলেন নি। তিনি বাজেট বক্তৃতায় তাঁর গলাবাজীই করে গেলেন, কিছু সমালোচনা হয় তাই-ই তিনি করে গেছেন মাত্র। তিনি সোভিয়েত রাশিয়ার কথা উল্লেখ করে সারা পৃথিবীতে একটা মন্দ অর্থনীতি চলছে বলে উল্লেখ করে গেছেন। কিন্তু তিনি জেনে রাখুন মন্দা যদি কোথাও থেকে থাকে তা আছে পৃথিবীর যেসব দেশে বুর্জুয়া অর্থনীতি চালু আছে সেখানে। সাম্রাজ্যবাদী অর্থনীতি যেখানে কায়েম আছে, সেখানেই এই মন্দাভাব আছে। সমাজতান্ত্রিক অর্থনীতি চালু আছে, সেখানে মন্দাভাব আছে বলে কাগজে-কলমে তিনি কোন প্রমাণ দিতে পারবেন না—এ জিনিস সমাজতান্ত্রিক দেশগুলিতে কখনই তিনি দেখাতে পারবেন না। কেবলমাত্র বক্তৃতা দিতে গিয়ে এ কথা বলা যায়, কিন্তু প্রামাণিক তথ্য দিয়ে তা কখনই দেখানো সম্ভব নয়। সুনীতিবাবু বক্তৃতা প্রসঙ্গে রবীন্দ্রনাথের কথা বলেছেন, গতকালও ওঁদের একজন রবীন্দ্রনাথের কথা তুলে ছিলেন। অর্থাৎ বাজেট সমালোচনা করতে গিয়ে ভাষানীতি নিয়ে বললেন। সুনীতিবাবুও দেখছি এখানে নেই, থাকলে তাঁকে বলতাম, তিনি যদি রবীন্দ্রনাথের "রাশিয়ার-চিঠি" পড়ে দেখতেন তাহলে দেখতে পেতেন যে তিনি এক জায়গায় লিখেছেন, সেখানে তারা এমন একটা জিনিস পরীক্ষামূলক ভাবে করতে চলেছে যেটা পৃথিবীর কোথাও নেই। কালকে যিনি বক্তৃতা করে গেছেন, তাঁকে উদ্দেশ্য করে বলতে চাই, তিনি এসবের সবটা জানেন না। এর আগে বিধানসভাতে বিতর্ক চলাকালীন অনেকে অনেক কিছু বলেছেন, সে সময়ে তিনি এখানে ছিলেন না, অবশ্য আমিও ছিলাম না কিন্তু বক্তব্যগুলো শুনেছি। বক্তব্য রাখা হয়েছিল "সহজ পাঠের" উপরে। কিন্তু তাঁদের উদ্দেশ্যে আমি বলছি, "সহজ পাঠের" প্রচলন কিন্তু ইন্দিরা কংগ্রেস যখন এরাজ্যে রাজত্ব করতেন তখন চালু হয়নি। এটা চালু হয়েছিল যখন এই বামফ্রন্ট সরকার এখানে ছিলেন এবং যখন সত্যপ্রিয়বাবু শিক্ষামন্ত্রী ছিলেন তখন। যাঁরা একথা জানেন না, তাঁদের কাছে জানাবার জন্য একথা বললাম। আপনারা একথা জেনে রাখুন।

[ 6-10—6-21 P. M. ]

মাননীয় স্পীকার মহাশয়, এর সঙ্গে বিষয়টি নিশ্চয় উল্লেখ করতে হবে। আজকে রবীন্দ্রনাথের উপর যারা খুব দরদের পরিচয় দিচ্ছেন, ওখানে বসে আছেন, যারা রবীন্দ্রনাথের কথা বলছেন তারাই ইন্দিরা গান্ধীর ইমারজেন্সির সময়ে রবীন্দ্রনাথের উপর কাচি চালিয়েছিলেন। কাগজ খুললেই দেখিয়ে দিতে পারি সেদিন রবীন্দ্রনাথের কোটেশান, রবীন্দ্রনাথের বক্তব্য কাটা হয়েছিল। রবীন্দ্রনাথের উপর কাঁচি আমরা কখনো চালাইনি। রবীন্দ্রনাথের উপর কাঁচি আপনারাই চালিয়েছেন। অনেক কথা বলতে গিয়ে বলতে হয় যে তারা বিভিন্ন সময়ে ডাটা দিয়ে প্রমাণ করতে চেয়েছেন যে পশ্চিমবঙ্গের বাজেট নীতি অত্যন্ত খারাপ। পশ্চিমবঙ্গের ঘাটতি বাজেট এইকথা বলে দেশকে উচ্ছন্নে দেওয়া থেকে শুরু করে সমস্ত রকমের কথা বলে গেলেন। সুব্রত বাবু যখন মন্ত্রী ছিলেন ১৯৭২ সালে তখন সেই সময়ের অর্থমন্ত্রী ছিলেন শঙ্কর ঘোষ। সেই সময় শঙ্কর ঘোষের যে বাজেট তত্ত্ব আমরা দেখছি, আপনারাও দেখে নিতে পারেন তাতে ঘাটতি বাজেট হয়েছিল। শেষ পর্যন্ত ১৯৭২-৭৩ সালে যে বাজেট পেশ করা হয়েছিল তাতে এই বাজেটের থেকে বেশী বাজেট হয়েছিল। এই সব কথা বলে বাজীমাৎ করা যায়, আসল বক্তব্য রাখা যায় না বা আসল বক্তব্য বলা যায় না। অন্য ডাটা না দিয়ে আমি শেষ করবার আগে কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। আমার প্রথম কথা হচ্ছে—সুব্রতবাবু বলার সময়ে বাস কোথা থেকে তৈরী হবে ইত্যাদি অনেক কথা বলে গেলেন। আমি অবাক বিস্ময়ে শুনলাম, শুনে দেখলাম যে আমার কিছু নতুন শিক্ষা হয়ে গেল। আমি শুনেছিলাম বা শুনতাম এবং যতদূর জানি বিড়লার উকিলের কাজ করেন সিদ্ধার্থ বাবু কিন্তু এখন দেখলাম নতুন করে যে, সুব্রতবাবুও টাটা বিড়লার হয়ে উকিলের কাজ করেন। আজকে তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে সেটা জানতে পারলাম। সুব্রতবাবু ভালো উকিলের কাজই করলেন। টাটা-বিড়লার কথা বলে তিনি বললেন সেখানে কেন বাসের ব্যাপারে দেওয়া হল না—এই কথাগুলি অবতারণা করে তিনি বুঝিয়ে দিলেন যে তিনি ওদের ভালো উকিল। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Sri Subodh Uraon :** माननीय अध्यक्ष महोदय, वित्तमंत्री ने जो बजट सदन के सामने प्रस्तुत किया है उसे मैं पूरे तौर से रिपोर्ट करता हूँ। वित्तमंत्री ने अपने भाषण में बंगाल की तरक्की हेतु कई प्रोग्राम रखा है इसके लिए साधन कैसे जुटाये जायें गे, वह अपने भाषण में उन्होंने बताया है। आदिवासी और हरिजनों की तरक्की की और इस बजट में विशेष ध्यान दिया गया है,

परंतु विरोधी पार्टियो के भाषणो को सुनने से बड़ी हताशा होती है की विरोधी पार्टियों का जो दायित्व होना चाहिए उसको ये लोग नहीं निया रहे है। इन लोगों ने तो अपना यह खेया बना लिया है कि सरकार के पुर कार्य का विरोध किया जाया। ये लोग सोचते है कि सरकार को कैसे बदनाम किया जाय? लेकिन मैं दांत्र के साथ कह सकता है। यह सरकार जनप्रिय सरकार है, गरीबो की सरकार है। विरोधी पार्टी इसका कुछ विगाड़ नहीं सकती हैं। मैं वित्तमंत्री से निवेदन करुँगा कि जंगलो में जो लोग रहो है उनकी और बिशेष रुप से नजर दें। जंगलों में बसने के लिए कोई जगह नहीं है, वहाँ के रहनेवालों के लिए पीने की पानी का अभाव है। दवादार का अभाव है यहाँ के निवासीयो के वच्चे के लिए स्कूल को कमी है। कुमारश्रम म तुरुतुरी बस्ती है। नदी के उस पार जंगल दवा लेने में उन्हे दिक्कत होती है। जंगलो में रहनेवालों का जीवन बड़ा ऊस्त व्यरस्त होता है लेकिन उनके क्यो का कोई उपाय नहीं किया गया है मैं वित्तमंत्री से निवेदन करुँगा कि वे इस और ध्यान दें।

मैं इस बजट का पूर्ण रुप से समर्थन करता हूँ।

## SEVENTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the Seventh Report of the Business Advisory Committee. The Committee recommended Programe of Business and allocation of time order for the 9th and 10th September, 1982.

Thursday, 9-9-82 : (i) Demand No. 50 ( Co-operation )—2 hours.
(ii) Demand No 42 (Labour and Employment)—2 hours

Friday, 10-9-82 : (i) Demand No. 18—Secretariat
—General Service—2 Hours.
(ii) Demand No. 19—District Administration—2 hours.
(iii) Demand No. 3 - Council of Ministers—2 hours.
(iv) Demand No. 8 (Judicial)—1 hour.
(v) The West Bengal Requisitioned Land ( Continuance of Powers ) ( Amendment ) Bill 1982
( Introduction, Consideration and Passing )—1 hour.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the Seventh Report of the Business Advisory Committee as presented in the House be agreed to by the House.

The motion was adopted.

**Mr. Speaker :** A point of order has been raised by Shri Subrata Mukherjee, M. L. A. aud Dr. Zainal Abedin, M. L. A. on the motion under rule 185 which was considered and adopted nem con in the yesterday's meeting of the House. The notice was given by Shri Nani Bhattacharyya, Shri Subrata Mukherjee and others. Actually the motion was moved by Shri Nani Bhattacharyya and Shri Subrata Mukherjee, Shri Benoy Chowdhury and Dr. Abedin made speeches supporting the motion. The point of order is that the name of Shri Subrata Mukherjee has not been shown in Bulletin Part I as a mover of the said motion along with Shri Nani Bhattacharyya. Bulletin Part I is a brief record of the proceedings of the House. From that point of view the respective entry in Bulletin Part I with regard to the name of the mover and the speeches made by other members supporting tne motion have been correctly reproduced. From this point of view the point of order appears to have no basis

So I rule it out.

## Adjournment

The House was then adjourned at 6-21 p.m. till 1-00 p.m. on Wednesday the 8th September, 1982 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 8th September 1982 at 1 p. m.

**Present**

Mr. Speakar ( SHRI HASIM ABDUL HALIM ) in the chair, 16 Ministers, 15 Ministers of State and 195 Members.

[ 1·00—1-10 P. M ]

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই—

( গোলমাল )

( অনেক সদস্য একসঙ্গে আসন হইতে উঠিয়া বলিতে শুরু করলেন )

**মিঃ স্পীকার :** স্পীকার দাঁড়ালে বসতে হয় এটা হচ্ছে নিয়ম। আর হাউসের প্রথম কাজ হচ্ছে কোয়েশ্চেন এ্যানসার, এটা হচ্ছে রুল। এরপর আপনার যদি কিছু বলবার থাকে, আমি শুনবো।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, কোয়েশ্চেন এ্যানসারের চেয়েও এটা ইমপর্টেন্ট।

**মিঃ স্পীকার :** আমার যা রুল আছে সেটা মেনে চলতে হবে। এখন প্রশ্নোত্তর।

## STARRED QUESTION

( to which oral answers were given )

### এশিয়া ক্রীড়া উপলক্ষ্যে রাজ্যের সাংস্কৃতিক প্রতিনিধি প্রেরণ

*৫১। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৫। ) **শ্রীজয়ন্ত বিশ্বাস :** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে স্পেশাল অর্গানাইজিং কমিটি, এশিয়ান গেমস, এশিয়া ক্রীড়া উপলক্ষে দিল্লীতে রাজ্যের একটি সাংস্কৃতিক দল প্রেরণ করার জন্য অনুরোধ জানিয়েছেন ;

(খ) সত্য হলে, ঐ প্রতিনিধি দলে কজন শিল্পী, পদস্থ/উচ্চ-পদস্থ কর্মচারী থাকবেন ; এবং

(গ) ঐ সাংস্কৃতিক দল প্রেরণে সম্ভাব্য খরচ কত হতে পারে ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** (ক) হ্যাঁ। (খ) শিল্পী ২৫০ জন, উচ্চ-পদস্থ কর্মচারী ৬ জন। (গ) হিসাব নিকাশ করা হচ্ছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয় জানাবেন কি, এশিয়ান ক্রীড়াতে যে সাংস্কৃতিক প্রতিনিধি দল যাচ্ছে, তাতে পশ্চিমবঙ্গের সংস্কৃতির কোন্ কোন্ দিকটা তুলে ধরার চেষ্টা হবে ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** ইতিপূর্বে আমাদের পক্ষ থেকে কয়েকটি বিশেষ বিশেষ অনুষ্ঠান দেখানো হয়েছিল, তাঁর মধ্যে ফসল কাটার উৎসবকে কেন্দ্র করে একটি অনুষ্ঠান সেটি শেষ পর্যন্ত তাঁরা মনোনীত করেছেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, আমরা বিভিন্ন পত্র পত্রিকা থেকে জানতে পেরেছি যে ওখানে পশ্চিমবাংলার সাংস্কৃতিক দল তাদের অনুষ্ঠান করার জন্য খুব কম সময় পাবেন, কিন্তু এই অল্প সময় অনুষ্ঠানের জন্য পশ্চিমবঙ্গ সরকারের ১০ লক্ষ টাকার বেশী খরচ হয়ে যাবে। সেইজন্য এই অনুষ্ঠানের সময় সীমা বাড়ানোর জন্য কোন চেষ্টা করেছেন কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** দিল্লীতে এই অনুষ্ঠান করার জন্য ৪৪ দিন মহড়া দেওয়ার কথা ওনারা বলেছিলেন। কিন্তু বাস্তবে সেটা সম্ভব নয় বলে অনুষ্ঠানের মহড়া করার জন্য ২২ দিন ধার্য্য করা হয়েছে। আমাদের প্রাথমিক পর্যায়ে কিছু টাকা খরচ হয়ে গেছে। ওখানে এই অনুষ্ঠানটি হবে সেটা বিশেষ ভাবে জানানো হয়ে গেছে এবং বুটা সিং সেটা গ্রহণও করেছেন। বর্তমানে পশ্চিমবঙ্গ থেকে যদি আপত্তি করা হয়, তাহলে পশ্চিমবাংলা সিঙ্গল্ড আউট হয়ে যাবে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি বললেন এর আগে দিল্লীতে যে সব অনুষ্ঠান দেখানো হয়েছিল, সেইগুলোর পুনরাবৃত্তি হবে। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, মুর্শিদাবাদের আলকাপ এবং বাঁকুড়া পুরুলিয়ার গম্ভীরা দেখানোর ব্যবস্থা করা হলো না কেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** কম্পোজিট যে সমস্ত বিশেষ বিশেষ অনুষ্ঠান দেখানো হয়েছিল, তার উপর ভিত্তি করে নবান্নটি গৃহীত হয়েছে। সেই অনুসারে শিল্পী গোষ্ঠীদের দায়িত্ব দেওয়া হয়েছে। এই অনুষ্ঠান পরিচালনার দায়িত্ব যাঁরা

নিয়েছেন, তাঁরা এই সমস্ত কভার করে অনুষ্ঠানকে সর্বাঙ্গ সুন্দর করার ব্যবস্থা করবেন।

**শ্রীদেব রঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, আমরা সংবাদপত্রে দেখলাম, উদয়শঙ্করের কন্যা একটি অনুষ্ঠান করার জন্য প্রস্তুতি নিচ্ছেন। তিনি কি পশ্চিমবঙ্গ সরকারের যে অনুষ্ঠান, তার মধ্যে ইনক্লুডেড আছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** প্রেরিতব্য যে অনুষ্ঠান কর্মসূচী তার মধ্যে তাঁর কোন অংশ গ্রহণ নেই।

**শ্রীমানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গের এই সাংস্কৃতিক দলের নেতৃত্ব কে দেবে ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** এই দলের নেতৃত্ব দেবে পশ্চিমবঙ্গ সরকারের তথ্য এবং সংস্কৃতি বিভাগ।

**সরকারী উদ্যোগে শিল্প স্থাপন এবং বে-সরকারী শিল্পে অচলাবস্থা**

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮২।) **শ্রীসুনীতি চট্টোরাজ :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৮২ সময়ে এ রাজ্যে সরকারী উদ্যোগে কয়টি নূতন শিল্প স্থাপন করা হয়েছে ;

(খ) উক্ত সময়ে কয়টি বে-সরকারী কারখানা বন্ধ হয়েছে ; এবং

(গ) কয়টি কারখানা অন্য প্রদেশে স্থানান্তরিত হয়েছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** (ক) ৩৬টি। (খ) ৩৯৯টি। (গ) ৭টি।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** ৩৯৯টি যে বেসরকারী কারখানা বন্ধ হয়েছে, তার মধ্যে বিদ্যুতের অভাবে ক'টা, এবং আইন শৃঙ্খলার অবনতির জন্য ক'টা।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আইন শৃঙ্খলার অবনতির জন্য কারখানা বন্ধ হয়েছে, এই রকম খবর আমার কাছে নেই। বিদ্যুতের অভাবের জন্য কারখানা বন্ধ হয়েছে, এই রকম খবরও আমার কাছে নেই। তবে আমি বলতে পারি ৩৯৯টি কারখানা যে বন্ধ হয়ে গিয়েছিল, তার মধ্যে ১৪৩টি—এর মধ্যে ইনভলভিং ৭ হাজার ১০৩ জন, এইগুলো পার্মানেন্ট ক্লোজার হয়ে গেছে। এইগুলো খোলা যাবে না।

বাদ বাকি, ১১ হাজার লোক, যে কারখানাগুলোতে আছে, সেইগুলো খোলার চেষ্টা করা হচ্ছে।

[ 1-10—1-20 P. M. ]

**শ্রীসুনীতি চট্টোরাজ :** কি কি কারণে বন্ধ হল, দয়া করে বলবেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** প্রধান কারণ হচ্ছে মেটিরিয়্যাল সর্টেজ, মার্কেটি-এর অভাব এবং ইনএফিসিয়েণ্ট ম্যানেজমেণ্টের দরুণ বন্ধ হয়েছে।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** এই কোম্পানীগুলি বিহার, মধ্যপ্রদেশ, গুজরাট, মহারাষ্ট্র ইত্যাদি প্রদেশে নতুন করে শিল্প সংস্থাপন করেছে কিনা—এই রকম কোন খবর কি আপনার জানা আছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এই রকম কোন খবর জানা নেই। এই সম্পর্কে আপনি প্রশ্ন করেছিলেন তার জবাব দিয়েছি যে এখান থেকে মাত্র ৭টি কারখানা চলে গেছে।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** এই ৩৯৯টি কারখানার মধ্যে কতগুলি এখান থেকে চলে গেছে, সেই খবর আপনার কাছে নেই ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এই রকম কোন খবর জানা নেই।

**শ্রীদেবরঞ্জন সেন :** এই রাজ্য থেকে যেমন ৭টি কারখানা অন্য রাজ্যে চলে গেছে, তেমনি অন্য রাজ্য থেকে আমাদের এই রাজ্যে কতগুলি কারখানা বিগত ৫ বছরে চলে এসেছে এবং তাদের নামগুলি আপনি বলতে পারবেন কি ?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন হয় না।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** মিঃ স্পীকার, স্যার, এই প্রশ্নের উত্তরটা বলে দেওয়া ভাল। ৭টি কারখানা আমাদের এখান থেকে চলে গেছে বটে, তবে বিগত ৫ বছরের মধ্যে ৪টি কারখানা আমাদের এখানে চলে এসেছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** আপনি 'গ' প্রশ্নের উত্তরে বলেছেন ৭টি কারখানা অন্য প্রদেশে স্থানান্তরিত হয়েছে। এই স্থানান্তরের কারণ কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এর কারণ আমি বলতে পারব না। ওরা আমাদের এখানে দরখাস্ত করেছিল। অন্য প্রদেশ পারমিসান দিয়েছে, আমাদের এখানে না করে ওখানে করেছে। এর কারণ আমি বলতে পারব না। যেমন ৪টি কারখানা

আমাদের ষ্টেটে চলে এসেছে, এর কারণ কি? তবে এটুকু বলা যায় তাদের ভাল লেগেছে তাই তারা চলে এসেছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** এই যে ১৭৩টি কারখানা বন্ধ হয়ে গেছে, এর ফলে বহু লোক বেকার হয়ে পড়েছে। এই কারখানাগুলি বন্ধ হবার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এইগুলি মোটামুটি ছোট কারখানা এতে মাত্র ৭ হাজার লোক ইনভল্‌ভ্‌ড্‌ আছে। তার মানে এগুলির বেশীর ভাগই হচ্ছে স্মল স্কেল ইনডাষ্ট্রীজ। এই কারখানাগুলি বিভিন্ন কারণে বন্ধ হয়েছে। আমি আগেই বলেছি মার্কেটিং-এর অভাব, র মেটিরিয়্যালসের অভাব এবং অনেক ক্ষেত্রে ইনএফিসিয়েন্ট ম্যানেজমেণ্টের জন্য কারখানা বন্ধ হয়ে গেছে। স্পেসিফিক্যালি কোন কারখানার নাম দিয়ে নোটিশ দিলে আমি বলে দেব।

**শ্রীসুভাষ বসু :** আপনি বললেন র মেটিরিয়্যালসের অভাবে কারখানা বন্ধ হয়ে গেছে। ১৯৮১-৮২ সালে আমাদের যে ষ্টীল পাওয়ার কথা ছিল কেন্দ্রীয় সরকার তাদের সেই কোটা পূরণ করেছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** পাওয়া যায় নি বলেই তো র মেটিরিয়্যাল সর্টেজ হয়েছে এবং তার ফলে কারখানাগুলি বন্ধ হয়েছে।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** আমি জানি না মাননীয় মন্ত্রী মহাশয় কি কারণে বিদ্যুতের কথা বলতে এত ভয় পাচ্ছেন—যাই হোক, ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ক'টা লেটার অব ইনটেন্ট পেয়েছেন, জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভাচার্য্য :** এই প্রশ্নের উত্তর আমি বহুবার দিয়েছি। আপনি নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রীদেবশরণ ঘোষ :** অনেকগুলি বেসরকারী কারখানার উর্ধতন কর্তৃপক্ষের অদূরদর্শীতার জন্য এই কারখানাগুলি বন্ধ হয়ে আছে। এখন তারা সরকারী সাহায্যের জন্য প্রচেষ্টা চালাচ্ছে, এটা কি আপনি জানেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এই রকম কোন খবর আমার কাছে নেই।

### রেশম বয়ন শিল্পীদের গণডেপুটেশন

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮।) **শ্রীদেবপ্রসাদ সরকার :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

*(ক) ইহা কি সত্য যে, ১৯৮২ সালের ৩০শে মার্চ রেশম বয়ন শিল্পী ইউনিয়নের উদ্যোগে রাজ্যের রেশম বয়ন শিল্পী শ্রমিকদের পক্ষে কয়েক দফা দাবীর* ভিত্তিতে কলকাতায় রাজ্য সরকার সমীপে এক গণডেপুটেশন দেওয়া হয়েছিল ; এবং

(খ) সত্য হলে রাজ্যের রেশম বয়ন শিল্পী শ্রমিক কর্মচারীদের উক্ত দাবীসমূহ বিবেচনা করার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীপ্রলয় তালুকদার :** (ক) এই রকম গণডেপুটেশনের কোন খবর সরকারের জানা নাই। (খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে পশ্চিম-বাংলায় এই রেশম বয়ন শিল্পীরা দিনে ১০/১২ ঘণ্টা খেটে মাত্র ২/৩ টাকা মজুরী পায়। আমার জিজ্ঞাসা, এদের ন্যূনতম মজুরী নির্ধারণের কথা সরকার চিন্তা করেছেন কি ?

**শ্রীপ্রলয় তালুকদার :** ন্যুন্তম মজুরী—মিনিমাম ওয়েজেস—এটা শ্রম দপ্তরের ব্যাপার, এই দপ্তরের ব্যাপার নয়। তবে এই প্রসঙ্গে বলতে চাই যে এই শিল্পে যে সমস্ত তাঁতীরা আছেন তাদের মধ্যে যারা সমবায়ের মধ্যে সংগঠিত—খাদি, রেশম শিল্পে সংগঠিত—তারা মোটামুটি একটাও ওয়েজেস পান—মাসে ৩০০/৩৫০ টাকা। তবে বেশীর ভাগ প্রায় ৬০ ভাগ, তারা অসংগঠিত ভাবে কাজ করেন মহাজনদের কাছে, তাদের আয় কম।

## পিয়ালী নদী বাঁধার কাজ

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ?

(ক) পিয়ালী নদী বাঁধার কাজ কবে আরম্ভ হইয়াছে ;

(খ) উক্ত কাজ কবে শেষ হইয়াছে ; এবং

(গ) উক্ত কাজ সম্পন্ন করিতে মোট কত টাকা ব্যয় হইয়াছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** (ক) পিয়ালী নদী বাঁধার কাজ ১-১১-৭৬ তারিখে আরম্ভ হইয়াছে। (খ) উক্ত কাজ শেষ হইয়াছে ১৬-৬-৭৯ তারিখে। (গ) উক্ত কাজ শেষ করিতে মোট দুই কোটি ষাট লক্ষ তিয়াত্তর হাজার পাঁচ শত উনচল্লিশ টাকা ব্যয় হইয়াছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি; পিয়ালী নদীর কাজের জন্য কত হেক্টর জমি বেনিফিটেড হবে ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** নোটিশ চাই।

**শ্রীসত্য রঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এরজন্য যে টাকা খরচ হয়েছে সেটা ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্টের বাজেটের টাকা, না, অন্য কোন জায়গার টাকা ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** আমি যতদূর জানি—আমার জানা ভুল হতে পারে—তাতে বলতে পারি এই টাকা রাজ্য সরকারের টাকা।

**শ্রীসত্য রঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আইফেডের কোন টাকা এতে খরচ হয়েছে কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** এ সম্বন্ধে এখন আমার কাছে কোন রিপোর্ট নেই।

### মুর্শিদাবাদ জেলায় কীর্ত্তিপুর গ্রাম পঞ্চায়েতে জব-অ্যাসিষ্ট্যাণ্ট

*৫৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪। ) **শ্রীদীনবন্ধু মাঝি, শ্রীআতাহার রহমান এবং শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানার কীর্তিপুর গ্রাম পঞ্চায়েতে অদ্যাবধি জব-অ্যাসিস্ট্যাণ্ট নিয়োগ করা হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** (ক) হ্যাঁ। (খ) মহাধর্মাধিকরণের নিষেধাজ্ঞার ফলে আলোচ্য গ্রাম পঞ্চায়েতে এই পদে লোক নিয়োগ করা সম্ভব হয় নাই।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই কেস হাইকোর্টে কে করেছিলেন ?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** কে করেছে এখন বলা যাচ্ছে না। তবে ১৯৮১ সালের ফেব্রুয়ারী মাসে এই বিভাগের নজরে আসে যে মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম ব্লকের অন্তর্গত কীর্তিপুর গ্রাম পঞ্চায়েতের প্রধান জেলা পর্যায়ে বহু তাগিদ সত্ত্বেও সংশ্লিষ্ট ব্লক পর্যায়ে নির্বাচন কমিটির প্যানেলের প্রথম স্থানাধিকারী প্রার্থী কাশীনাথ ঘোষের অনুকূলে উক্ত গ্রাম পঞ্চায়েত জব এ্যাসিসষ্ট্যাণ্টের পদে নিয়োগ পত্র দিচ্ছেন

না। তখন উপরোক্ত প্রথম স্থানাধিকারী ব্যক্তিকে উল্লিখিত পদে নিয়োগ করার জন্য এই বিভাগ থেকে প্রধান মহাশয়কে অনুরোধ করা হয় এবং সংশ্লিষ্ট পত্র পাবার ৭ দিনের মধ্যে উক্ত নির্দেশ কার্যকর করতে বলা হয়। কিন্তু কীর্তিপুর গ্রাম পঞ্চায়েত কর্তৃপক্ষ সরকারী নির্দেশ অনুযায়ী প্রথম স্থানাধিকারীর অনুকূলে নিয়োগ পত্র দেন নি এবং এই বিষয়ে কোন পত্রও প্রধান মহাশয়ের নিকট থেকে ১৯৮১ সালের জুন মাসের প্রথম সপ্তাহ পর্যন্ত পাওয়া যায় নি। এই পরিস্থিতিতে সরকারী নির্দেশ লঙ্ঘনের জন্য কেন এই পঞ্চায়েতকে বাতিল করা হবে না তার কারণ দর্শানোর জন্য নোটিশ দেওয়া হয়। আলোচ্য গ্রাম পঞ্চায়েতের প্রধানের পক্ষ থেকে উক্ত নোটিশের বিরুদ্ধে ২৩।৬।৮১ তারিখে মহাধর্মাধিকরণে একটা আবেদন পেশ করা হয় এবং একই দিনে সরকারী নির্দেশ এবং কারণ দর্শানোর নোটিশের বিরুদ্ধে আদালত থেকে একটা অন্তবর্তীকালীন নিষেধাজ্ঞা জারি করা হয়। সরকার পক্ষের এ্যাডভোকেটের নিকট থেকে জানা গেল যে মোকদ্দমাটি এখনও মহাধর্মাধিকরণে চূড়ান্ত সিদ্ধান্তের অপেক্ষায়।

**শ্রীমনীন্দ্র নাথ জানা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে উক্ত গ্রামের অঞ্চল প্রধান আমাদের সুনীতিবাবুর দলের লোক কিনা ?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন হয় না।

**শ্রীসুনীতি চট্টোরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে ওখানকার জব এ্যাসিট্যান্টের এ্যাপোয়েন্টমেন্ট যিনি পেয়েছেন তিনি ফরোয়ার্ড ব্লকের এবং সি. পি. এম প্রধান ফরোয়ার্ড ব্লকের জব এ্যাসিসট্যান্টের এ্যাপোয়েন্টমেন্টে বাধা দিচ্ছেন কিনা ?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** এই রকম হলে নোটিশ দিতে হবে। আমি ওটাও বলিনি, আপনারটাও বলছি না।

## গৌড়ের পুরাকীর্ত্তি সংরক্ষণ

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪।) **শ্রীসুমন্ত কুমার হীরা :** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গৌড়ের ঐতিহাসিক দর্শনীয় স্থান ও পুরাকীর্তি সংরক্ষণ ও পরিচালনা সংক্রান্ত ব্যাপারে কোন অব্যবস্থার কথা রাজ্য সরকার অবগত আছেন কি ; এবং

(খ) অবগত থাকলে, উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** (ক) না। (খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ধরনের ঐতিহাসিক দর্শনীয় স্থানে রাজ্য সরকার কোন রকম হস্তক্ষেপ করতে পারেন কিনা ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকর :** আলোচ্য প্রশ্নের উত্তরে বলা যায় যে গৌড়ের সমস্ত পরাকীর্তি কেন্দ্রীয় সরকারের প্রত্নতত্ব বিভাগ কর্তৃক সংরক্ষিত। এটা সংরক্ষণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এর পরিচালনা এবং অব্যবস্থা সম্পর্কে যদি কোন তথ্য পাওয়া যায়, তাহলে তার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান যেতে পারে।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সারা ভারতবর্ষের সর্বত্র ঐতিহাসিক দর্শনীয় স্থানগুলি অত্যন্ত যত্ন সহকারে রক্ষণা-বেক্ষণ করা হয়। কিন্তু লজ্জার বিষয় যে পূর্ব ভারতে বিশেষ করে পশ্চিমবাংলার বিভিন্ন ঐতিহাসিক দর্শনীয় স্থানগুলি দারুণ ভাবে উপেক্ষিত হয়। সেই কারণে বিভিন্ন দর্শনীয় স্থানগুলি ধ্বংস হয়ে যাচ্ছে। এর প্রতিকারের জন্য কেন্দ্রীয় সরকারের যোগাযোগ করা বা এর প্রতিকারের কোন ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকর :** এই মর্মে যদি কোন রকম আবেদন আসে তাহলে তার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে। রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে কিছু কিছু কাজ তারা করেছেন।

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এর পেছনে কেন্দ্রের কোন চক্রান্ত আছে কিনা ?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীমহব্বুল হক্ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বললেন যে, যদি আবেদন আসে তাহলে তিনি ভেবে দেখবেন, এই আবেদন কার কাছ থেকে আসবে ?

**মিঃ স্পীকার :** যে কোনও লোকের কাছ থেকে আসতে পারে।

### বেলডাঙ্গা চিনি কল

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেলডাঙ্গা চিনিকলের রক্ষণাবেক্ষণ, পুনর্নবীকরণ ও কাজ চালানোর জন্য আর্থিক সংস্থানের কি ব্যবস্থা করা হইয়াছে ; এবং

(খ) আগামী শীতের মরশুম থেকে কি ঐ মিলে আখ মাড়াই শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** (ক) পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন সংস্থা বেলডাঙ্গা চিনি কলের রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় সমস্ত ব্যবস্থা গ্রহণ করিয়া আসিতেছে। চিনি কলটির পুনর্নবীকরণের নিমিত্ত প্রয়োজনীয় ঋণ বাবদ আর্থিক সাহায্যের জন্য উক্ত সংস্থা কলিকাতাস্থিত ইণ্ডাষ্ট্রীয়াল রিকনষ্ট্রাকসন্ কর্পোরেশনের নিকট আবেদন করিয়াছে। বর্তমানে এই আবেদন পত্র তাহাদের বিবেচনাধীন আছে।

(খ) উক্ত মিলের পুনর্নবীকরণের জন্য ইণ্ডাষ্ট্রীয়াল রিকনষ্ট্রাকসন কর্পোরেশন বা অন্য কোন ব্যাঙ্ক হইতে সময়মত প্রয়োজনীয় ঋণ বাবদ অর্থ পাইলে আগামী মরশুমে এই মিলে পরীক্ষামূলকভাবে আখমাড়াই শুরু করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** সুগার ইণ্ডাষ্ট্রিস ডেভেলপমেন্টের জন্য গত বছর রাজ্য সরকার এক কোটি টাকা বরাদ্দ করেছিল, সেটা কি কারণে শুধু মাত্র আমেদপুর চিনি-কলকে দেওয়া হয়েছিল এবং বেলডাঙ্গা চিনি-কলকে কি কারণে বঞ্চিত করা হয়েছিল ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** তখন পর্যন্ত বেলডাঙ্গা চিনি কলের পজেসন আমরা হাতে পাইনি, পাবার পরে এর পেছনে আমরা প্রায় ১০ লক্ষ টাকা খরচ করেছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আই. আর. সি. আই. অনেক দিন ধরে এ মিলটি চালু করার জন্য যোগাযোগ করবার চেষ্টা করছিল, তবে কি রাজ্য সরকারের শৈথিল্যের জন্যই সরকার কোন রকম সুযোগ সুবিধা তাদের কাছ থেকে গ্রহণ করতে পারেনি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আই. আর. সি. আই. আমাদের বলেছিল যে, প্রায় ৭০ লক্ষ টাকার মত ঋণ তারা মঞ্জুর করবে, কিন্তু তারপরে তারা আই. ডি. বি. আই-র সঙ্গে যোগাযোগ করে। আমরা যখন আরো বেশী টাকা চেয়েছিলাম তখন

তারা তাদের সঙ্গে যোগাযোগ করে একটা জয়েন্ট সার্ভে করেছে, সেই সার্ভে করে এখন একটা ওপিনিয়ন দিয়েছে যে, এখানে যদি আমরা ১২০০ টন আখ মাড়াই করার জন্য কোনও পরিকল্পনা ওদের কাছে দিতে পারি, তাহলে ওরা আরো বেশী টাকা দেবে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমাদের বর্তমান বাজেটে কি সে সম্পর্কে কিছু সংস্থান রাখা আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** কিছুটা রাখা আছে।

**শ্রীদেব শরণ ঘোষ :** মন্ত্রী মহাশয় বললেন যে, টাকা পয়সা পেলে মিলটা চালাবার সম্ভাবনা আছে। মন্ত্রী মহাশয় হয়ত জানেন যে, সুগার মিল নভেম্বর মাস থেকে মার্চ মাস পর্যন্ত চলে, তাহলে আপনি কি অক্টোবর নভেম্বরের মধ্যে টাকা পেলে মার্চ মাসের মধ্যে এই মিলটা চালু করতে পারবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমি বলেছি পরীক্ষামূলকভাবে মার্চ এপ্রিলের মধ্যে যদি এটাকে একটা মোটামুটি ষ্টেজে আনা যায় তাহলে একটা ট্রায়াল রাণ করা যেতে পারে।

## বাঁকুড়া জেলায় শিল্প স্থাপন

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫।) **শ্রীকাশীনাথ মিশ্র :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলাতে ডিস্ট্রিক্ট ইণ্ডাষ্ট্রিয়াল সেণ্টার নামে রাজ্য সরকারের পরিচালনাধীন একটি সংস্থা আছে;

(খ) সত্য হইলে, উক্ত সংস্থার মাধ্যমে জুলাই ১৯৮২ পর্যন্ত কয়টি শিল্প স্থাপিত হয়েছে; এবং

(গ) উক্ত সংস্থা পরিচালনায় এ পর্যন্ত (জুলাই, ১৯৮২) মোট কত অর্থ ব্যয় হয়েছে?

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, ৫৩১টির মধ্যে কয়টির কাজ আরম্ভ হয়েছে?

**শ্রীপ্রলয় তালুকদার :** আলাদা নোটিশ দেবেন, বলে দেব।

**শ্রীকাশীনাথ মিশ্র :** আপনি একটু আগেই ৫৩১টির কথা বললেন তার ক'টা চালু করেছেন?

**মিঃ স্পীকার :** না, প্রশ্ন ওঠে না।

[ 1-30—1-40 P. M. ]

**শ্রীকাশ নাথ মিশ্র :** এই যে ১০ লক্ষ ৪১ হাজার ৫৪৮ টাকা ৬৯ পয়সা খরচ হয়েছে বলেছেন, এটা কি কি কাজের জন্য ব্যয় হয়েছে তা দয়া করে জানাবেন কি ?

**শ্রীপ্রলয় তালুকদার :** আপনার প্রশ্ন ছিল উক্ত সংস্থা পরিচালনায় এ পর্যন্ত মোট কত অর্থ ব্যয় হয়েছে। সুতরাং আপনার প্রশ্নের উত্তরে বলছি সংস্থা পরিচালনার জন্য খরচ হয়েছে।

* ৬০ ( হেল্ড ওভার )

## গোঘাঠ থানায় জমি বণ্টন

*৬১। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩। **শ্রীশিবপ্রসাদ মালিক :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলায় গোঘাট থানায় ভূমিহীনদের সংখ্যা কত ;

(খ) ১৯৮২'র জুলাই পর্যন্ত উক্ত থানায় কি পরিমাণ জমি ভূমিহীনদের মধ্যে বিলি করা সম্ভব হইয়াছে ; এবং

(গ) উক্ত থানায় কি পরিমাণ জমি এখনও পর্যন্ত বিলি করা সম্ভব হয় নাই ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** (ক) ভূমিহীনদের সংখ্যা সম্বন্ধে আলাদা কোন পরিসংখ্যান আমাদের দপ্তরে নেই। তবে ১৯৮১ সালের জন-গণনায় দেখা গেছে গোঘাট থানায় কৃষি শ্রমিকদের মোট সংখ্যা প্রায় ১৮,৬০০। তাঁরা প্রায় সকলেই ভূমিহীন বলে ধরে নেওয়া যায়।

(খ) ১৯৮২ সালের জুন পর্যন্ত ঐ থানায় প্রায় ২৫৭৩ একর ন্যস্ত কৃষি জমি বিলি করা হয়েছে।

(গ) খুব সামান্য পরিমাণ ন্যস্ত কৃষি জমি — মোটামুটি ১০ একর মাত্র বিলি করতে বাকি আছে।

## "যুবমানব" ও "পশ্চিমবঙ্গ" পত্রিকা

*৬২। ( অনুমোদিত প্রশ্ন নং *১৬৮। ) **শ্রীতারকবন্ধু রায় :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ সালে "যুবমানস" ও "পশ্চিমবঙ্গ" পুস্তিকা বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে ;

(খ) "যুবমানস" ও "পশ্চিমবঙ্গ" পুস্তিকা বিক্রয় করে সরকারের কত টাকা আয় হয়েছে ; এবং

(গ) উক্ত পুস্তিকা দুইটি সমৃদ্ধ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফাদিকার :** (ক) ১৯৮০-৮১ সালে ২১, ৩২, ৭১৮'৫৮ পঃ ও ১৯৮১-৮২ সালে ২৩, ৭৭, ৮৩৭'৩৮ পঃ ব্যয় করা হয়েছে।

(খ) ১৯৮০-৮১ সালে আয় হয়েছে ২, ০২, ৫৯২'৪০ পঃ ও ১৯৮১-৮২ সালে ২, ৪৬, ৮৯১ ০০ টাকা।

(গ) (১) রাজ্যের জনগণের সার্বিক উন্নয়নের চিত্র বিশেষ প্রচেষ্টায় সংগ্রহ করে পশ্চিমবঙ্গ পত্রিকায় প্রকাশের ব্যবস্থা ; প্রচারকার্য জোরদার করার স্বার্থে সরকার ব্লকস্তরে কর্মী নিয়োগের ব্যবস্থা করেছেন এবং এরূপ নিয়োগ সম্পূর্ণ হলে তাদের সংগৃহীত তথ্যে এই রাজ্যের গ্রামীণ উন্নয়ন কর্মকাণ্ডের বিবরণ প্রকাশ করার ব্যবস্থা গ্রহণ ;

(২) সরকারের কাজকর্মের তথ্য বিকৃতির অপচেষ্টার জবাবে প্রকৃত তথ্য সমৃদ্ধ নিবন্ধ প্রকাশের ব্যবস্থা গ্রহণ ;

(৩) বর্তমানে পত্রিকাদিতে যেসব উন্নয়ণমূলক নিবন্ধ ও জাতীয় ও আন্তর্জাতিক ক্ষেত্রে স্মরণীয় ব্যক্তিত্বসমূহের জীবন ও কর্মধারা চিত্রিত যে সব প্রবন্ধ প্রকাশিত হয়ে থাকে সেগুলির ক্ষেত্র সম্প্রসারণের ব্যবস্থা গ্রহণ ;

(৪) লোকসংস্কৃতি ও লোকশিল্পের বিভিন্ন দিক নিয়ে আলোচনার ব্যবস্থা গ্রহণ ;

(৫) সামগ্রিক অঞ্চল উন্নয়ণ পর্ষদ ( সি এ ডি সি ) এর কার্য্যাবলী এবং বয়স্ক সাক্ষরতা কার্যক্রমের বিবরণী প্রকাশের ব্যবস্থা গ্রহণ।

(৬) খেলাধূলা সম্পর্কে প্রবন্ধ।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** পশ্চিমবঙ্গ পত্রিকায় যারা প্রবন্ধ লেখেন তাদেরকে কত টাকা করে দেওয়া হয় ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফাদিকার :** যাদের কাছ থেকে বিশেষ প্রকাশনার জন্য বিশেষ প্রবন্ধের জন্য আমন্ত্রণ জানানো হয় তাদেরকে ৫০ টাকা করে যান্মাসিক হিসাবে দেওয়া হয়।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাই যে পশ্চিমবঙ্গ পত্রিকাতে দেখা যায় লেখকের যা তালিকা আছে এটা নপো নিব-ভাবে এ' একই ধরণের লেখকেরা থাকেন। সে ক্ষেত্রে একটু বৈচিত্র্য আনার জন্য আরও শিল্প, সাহিত্য ক্ষেত্রে বিভিন্ন দিকে অভিজ্ঞ লোকেদের আহ্বান জানাতে পারেন না?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার** ঃ পশ্চিমবঙ্গ পত্রিকা শুধু সংস্কৃতির মধ্যেই সীমাবদ্ধ থাকে না। সরকারী কাজকর্ম সম্বন্ধেও কিছু জানাতে হয়। যাঁরা বিশেষজ্ঞ বিশেষ বিশেষ ক্ষেত্রে তাঁদের প্রবন্ধও নেওয়া হয়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—১৯৮১-৮২ সালে ৩ লক্ষ কয়েক হাজার টাকা খরচ হয়েছে ছাপাতে এবং বিক্রয় বাবদ ২ লক্ষ টাকা পাওয়া গেছে। এত কম কেন হল বলবেন?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার** ঃ অতিরিক্ত প্রশ্নটি খুবই যুক্তিসঙ্গত। উত্তরে জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ পত্রিকা ১৯৮০-৮১ সালে ৪২টি সংখ্যা বেরিয়েছে। এর মুদ্রিত কপির সংখ্যা যথাক্রমে ১৮ লক্ষ ৯৮ হাজার ২৭০টি এবং ১৯৮১-৮২ সাল ২২ লক্ষ ৫৭ হাজার ৪২৫টি। এর মধ্যে বেশীর ভাগ বন্টনের জন্য মাননীয় সদস্যদের কাছে দেওয়া হয় এবং অন্যান্য অনেক জায়গায় বিতরণের জন্য কিছু কিছু পাঠান হয়।

**শ্রীদেবরঞ্জন সেন** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে অন্যান্য পত্রিকার মত পশ্চিমবঙ্গ পত্রিকায় বিজ্ঞাপন দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার** ঃ পশ্চিমবঙ্গ পত্রিকায় সাধারণতঃ বিজ্ঞাপন গ্রহণ করা হয় না।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি ২৩ লক্ষ খরচ করে ২ লক্ষ আদায় করেছেন, in the interest of advertisement of the Government of the Left Front Regime তা সবটাই কমপ্লিমেন্টারী করতে বাধা কোথায়?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার** ঃ প্রশ্নটিতে একটা সাযুজ্য রয়ে গেছে। এর উত্তরে জানাতে চাই যে, পারলে বেশী বেশী করে বিতরণ করা যায় কিন্তু এর যে কমিশনের ব্যবস্থা আছে তাতে বিনামূল্যে বিতরণের আগ্রহটাই কমে যাওয়ার আশঙ্কা আছে। তবে আমাদের যে তালিকা আছে সেটাতে বিনামূল্যে সরবরাহ করা হয়। তালিকাটা বিশাল।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**ঃ আমি জানতে চাই যে সমস্ত বিতর্কিত বিষয়বস্তু বিশেষ করে বুদ্ধিজীবী মহলের প্রশ্ন আছে সেগুলির ক্ষেত্রে অবাধ মতামত প্রকাশের স্বাধীনতাকে রেখে লেখা প্রকাশের ব্যবস্থা পশ্চিমবঙ্গ পত্রিকার আছে কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার**ঃ পশ্চিমবঙ্গ পত্রিকা যদি সরকারী কাজকর্মের মুখপাত্র হয়, তাহলে কোন বিশেষ প্রবন্ধের ক্ষেত্রে মতামত প্রকাশের অবকাশ আছে।

### ক্ষুদ্র ও কুটির শিল্পে কাঁচামাল সরবরাহ কমিটি

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭।) **শ্রীকৃপাসিন্ধু সাহা**ঃ কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ক্ষুদ্রশিল্প এবং কুটীর শিল্পগুলির প্রসারের জন্য যে কাঁচামাল প্রয়োজন তাহা বণ্টন করিবার জন্য একটি কমিটি আছে; এবং

(খ) সত্য হইলে, কতজন সদস্য লইয়া উক্ত কমিটি গঠিত হইয়াছে ?

**শ্রীপ্রলয় তালুকদার**ঃ (ক) হ্যাঁ।

(খ) ছয়জন

**শ্রীকৃপাসিন্ধু সাহা**ঃ এই কমিটি কবে গঠিত হয়েছে ?

**শ্রীপ্রলয় তালুকদার**ঃ শেষ বার এই কমিটি পুনর্গঠিত হয় ১৯৮০ সালে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা**ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই ৬ জন সদস্যের মধ্যে কে কে আছেন ?

**শ্রীপ্রলয় তালুকদার**ঃ এর মেম্বার হচ্ছেন,

Director of Cottage and Small Scale Industries, West Bengal. Chairman, Managing Director, West Bengal Small Industries Corporation, Director of Small Scale Industries (Service Industries), Joint Director of Industries, (Employment), Deputy Director of Industries (Certification), Deputy Director of Industries (Iron & Steel).

**শ্রীঅম্বিকা ব্যানার্জী**ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ওঁরা কি সবাই টেকনিক্যাল লোক ? যাদের নাম করলেন আমার তো মনে হয় তারা সবাই টেকনিক্যাল লোক।

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** উত্তরটা তো আপনিই দিয়ে দিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ইনডাষ্ট্রি রিপ্রেজেনটেটিভদের বিভিন্ন এ্যাসোসিয়েসন এ্যাণ্ড ফেডারেশন, যাঁরা এর সঙ্গে যুক্ত, রিপ্রেজেনটেটিভ মেটিরিয়াল, এ্যালোকেশন কমিটি এতে নেই কেন ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** এখানে কমিটিতে ইনডাসষ্ট্রি রিপ্রেজেনটেটিভ নেওয়া কোন ক্ষেত্রে ছিল না। আপনার যদি কিছু সাজেসান থাকে আপনি দেবেন। আমি বিবেচনা করে দেখবো।

### ফরাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত ভাগীরথীর ভাঙ্গন

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০) **শ্রীআতাহার রহমান, শ্রীদীনবন্ধু মাঝি ও শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত ভাগীরথী ভাঙ্গনের বর্তমান অবস্থা কিরূপ ;

(খ) ঐ ভাঙ্গন রোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) উক্ত ভাঙ্গন রোধের জন্য বিগত তিন বৎসরে কেন্দ্রীয় সরকার কি পরিমাণ অর্থ সাহায্য করিয়াছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায় ফরাক্কার ভাটিতে মৎস্য ও ভাগীরথী এই দুই নদীতেই বর্তমানে তীব্র ভাঙ্গন চলিতেছে ইহার ফলে বেশ কিছু জমি ও বাড়ী নদীগর্ভে বিলীন হইয়াছে।

(খ) পশ্চিমবঙ্গ সরকার মুর্শিদাবাদ জেলার ফরাক্কা হইতে জলংগী পর্যন্ত গঙ্গা নদীর দক্ষিণ তীরে ভাঙ্গন প্রতিরোধে ১৯৮ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করিয়াছেন। পরে কেন্দ্রীয় সরকারের পরামর্শক্রমে ঐ এলাকার রেলপথ ও জাতীয় সড়ককে গঙ্গার ভাঙ্গন থেকে রক্ষার জন্য ১৯ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে। উক্ত প্রকল্পই বর্তমানে 'গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের' বিবেচনাধীন আছে। ইহা ছাড়া, রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতায় গঙ্গা ও ভাগীরথীর উভয় নদীর বিভিন্ন জায়গায় জরুরীভাবে সামান্য সামান্য (palliatine measures) ভাঙ্গন প্রতিরোধ কাজ করিয়াছে এবং এখনও করিতেছে।

(গ) কেন্দ্রীয় সরকারের নিকট হইতে বিগত তিন বৎসরে এই বাবদ কোনরূপ অর্থ সাহায্য পাওয়া যায় নাই।

[ 1-40—1-50 P. M. ]

**শ্রীবীরেন্দ্র নারায়ন রায়ঃ** এই বছর কোন কোন জায়গায় ভাঙ্গন হচ্ছে সেটা দয়া করে মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এর আগে আমি যে স্টেটমেন্ট দিয়েছিলাম, সেই তালিকায় আমি জায়াগার কথা উল্লেখ করেছিলাম, এই তালিকায় নেই। ২০টি পয়েন্টে ভাঙ্গন দেখা দিয়েছে, রাইট ব্যাঙ্ক এবং ভাগীরথীর ১৫ টি পয়েন্টে মেজর ভাঙ্গন দেখা দিয়েছে।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়ঃ** গত তিন বছর কেন্দ্র যে এক পয়সা দেয়নি তার কারণ কি এই যে পশ্চিমবাংলাকে ডুবিয়ে মারার একটা প্রচেষ্টা ?

( কোন উত্তর হয় নাই )

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনাকে স্বাস্থ্য দপ্তর থেকে সরিয়ে দেওয়া হ'ল কেন ?

( কোন উত্তর হয় নাই )

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে পদ্মা, ভাগীরথী, গঙ্গায় ভাঙ্গন দেখা দিয়েছে এবং শুধু তাই নয় এই সংশ্লিষ্ট অঞ্চলের ভাঙ্গনের জন্য জলঙ্গীতে যে ভাঙ্গন হচ্ছে তার হিসাব আপনি রাখেন কি এবং না রাখলে পরবর্তীকালে রাখার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এই ব্যাপারে আমাকে নোটিশ দিলে আমি জানাতে পারি।

## সরকারের টি ভি সেট ক্রয়

*৬৫। ( অনুমোদিত প্রশ্ন নং *২৯৩। ) **শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নেহেরু গোল্ড কাপ ফুটবল প্রতিযোগিতার আগে সরকার কোন টি ভি সেট ক্রয় করেছিলেন কি ; এবং

(খ) করিয়া থাকিলে ঐ টি. ভি-গুলো কোথায় কোথায় ও কাহাদের ব্যবহারের জন্য কেনা হয়েছিল ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফাদিকার:** ১। 'না'

২। প্রশ্ন উঠেবে না

**গঙ্গা ও পদ্মানদীর ক্রমবর্ধমান ভাঙ্গন**

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, গঙ্গা ও পদ্মানদীর ক্রমবর্ধমান ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ জেলার বহু পরিমাণ জমি বাংলাদেশের সীমানাভুক্ত হয়ে গিয়েছে .

(খ) সত্য হলে, উক্ত জমির পরিমাণ কত ; এবং

(গ) উক্ত ভাঙ্গন প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য:** (ক) মুর্শিদাবাদ জেলার গঙ্গা/পদ্মার দক্ষিণ তীরের প্রবল ভাঙ্গনের ফলে বাম তীরে স্থলভাগ জেগে উঠেছে। ঐ স্থলভাগের সম্পূর্ণ অংশ যে বাংলাদেশের সীমানার মধ্যে তা এখনই বলা সম্ভব নয়, উহার কিছু অংশ ভারতীয় সীমানার মধ্যেও হতে পারে। ভারত বাংলাদেশ আন্তর্জাতিক সীমানা নদী ভাঙ্গনের ফলে বা গতি পরিবর্তনের ফলে বদলায় না।

(খ) উহা বর্তমানে বলা সম্ভব নয়।

(গ) পশ্চিমবঙ্গ সরকার শ্রীপ্রীতম সিংকে চেয়ারম্যান করিয়া "গঙ্গা নদী ভাঙ্গন কমিটি" নামক একটি কমিটি গঠন করিয়া ছিলেন। ঐ কমিটি ২৯৩ কোটি টাকার একটি প্রকল্প সুপারিশ করেছিল। ঐ সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার ফরাক্কা-থেকে জলঙ্গী পর্যন্ত ভাঙ্গন প্রতিরোধে ১৯৮ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করিয়াছেন। জরুরীভাবে রেলপথ ও জাতীয় সড়ককে ভাঙ্গন-এর হাত থেকে রক্ষার জন্য ১৯ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে। উপরে উল্লিখিত প্রকল্প দুটি এখন "গঙ্গা বন্যা নিয়ন্ত্রন কমিশনে"-এর বিবেচনাধীন আছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এখন যে প্রশ্নটি করছি সেটি আপনার দপ্তরের সঙ্গে সম্পর্কিত। গঙ্গার এই ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ জেলার যে অংশ বাংলাদেশের মধ্যে চলে যাচ্ছে সে ব্যাপারে কতখানি জমি বাংলাদেশের মধ্যে যাচ্ছে তা জরিপ করার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য:** আমি এ সম্বন্ধে আগেই বলেছি যে সীমানা নির্ধারণ নদীর ভাঙ্গনের সঙ্গে সঙ্গেই বদলায় না। জরিপের বিষয়টি আমার দপ্তরের নয়, এটি অন্য বিভাগের কাজ। ফলে এ সম্বন্ধে তাঁরাই বলতে পারেন। তবে এটা ঠিক যে গঙ্গার ভাঙ্গনের ফলে বিস্তীর্ণ অঞ্চল—যেমন ভাবে রাইট ব্যাঙ্ক ভাঙছে, ঠিক তেমনি ভাবে লেফট ব্যাঙ্কও ভাঙছে। ফলে সেখানে বিস্তীর্ণ অঞ্চলে চড়া পড়ছে। তবে সেগুলি যে শুধুমাত্র বাংলাদেশের সীমানার মধ্যে পড়ছে বা চলে যাচ্ছে তা মনে করার কোন কারণ নেই।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** এই ভাঙ্গনের ফলে যে অংশ বাংলাদেশের সীমানার মধ্যে চলে যাচ্ছে তা নির্ধারণের জন্য আপনি কি আপনার সহযোগী দপ্তরকে অনুরোধ জানাবেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য:** বিবেচনা করব।

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া:** এই যে চরগুলি পড়ছে, সেগুলি কি সেচ দপ্তরের মধ্যে পড়বে, না অন্য দপ্তরের আওতায় যাবে, এ বিষয়ে কিছু জানাবেন কি ?

**মিঃ স্পীকার:** এ প্রসঙ্গ এখানে ওঠে না।

## ন্যস্ত জমি বণ্টন

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাসে রাজ্য সরকারের হাতে অ-বিলিকৃত ন্যস্ত জমির (কৃষি ও বাস্তু) পরিমাণ কত ছিল ;

(খ) ১৯৭৭ সালের ২১শে জুন থেকে ১৯৮২ সালের ৩০শে জুন পর্যন্ত কি পরিমাণ জমি সরকারে ন্যস্ত হয়েছে ; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে রাজ্য সরকার ভূমিহীন ও বাস্তুহীনদের মধ্যে কি পরিমাণ ন্যস্ত কৃষি জমি ও বাস্তু জমি (পৃথক পৃথক হিসাব) বিলি করেছেন ?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী:** (ক) তদানীন্তন সরকারের আমলে ন্যস্ত জমি সংক্রান্ত পরিসংখ্যান ছিল অবিন্যস্ত ও ত্রুটিপূর্ণ। যার ফলে ১৯৭৭ সালের জুন মাসে কত পরিমাণ ন্যস্ত জমি অবিলিকৃত অবস্থায় ছিল তা সঠিক নিরূপন করা যায়নি। সমস্ত তথ্য পুনর্বিন্যাসের পর দেখা যায় ১৯৭৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৯'৬৮'৬৭৫ একর কৃষি জমি সরকারের দখলে এসেছিল। তার মধ্যে ৬,১২,৫০৫ একর বিলি করা হয়েছিল। বাস্তু জমি সম্বন্ধে পৃথক কোন পরিসংখ্যা নেই।

(খ) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত ১,৯৫,০২৩ একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে।

(গ) ঐ সময়ের মধ্যে ভূমিহীন ও যোগ্য ব্যক্তিদের মধ্যে ১,২০,১২১ একর কৃষি জমি বিলি করা হয়েছে।

তাছাড়া ১৯৮২ সালের ৩০শে জুন পর্যন্ত ১৯৭৫ সালের পশ্চিমবঙ্গ বাস্তু জমি গ্রহণ আইন ( West Bengal Acquisition of Homestead Land for Agricultural Labourers, Artisans and Fishermen Act, 1975 ) অনুযায়ী ১,৩৪,৩৪২ জন যোগ্য ব্যক্তি বাস্তু জমির মালিকানা পেয়ে নথিভুক্ত হয়েছেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, বর্তমানে রাজ্যসরকারের বিলিকৃত কৃষিজমির পরিমাণ কত?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী:** প্রায় ৩ লক্ষ ৪০ হাজার একরের মত হবে। কিন্তু এর মধ্যে বহু জমি আছে যা আগের আমলের, তার পরিমাণ প্রায় ২ লক্ষ একরের মত। এই জমি আগে কৃষিযোগ্য বলে বিবেচিত হত না। আমরা সেগুলিকে এর মধ্যে ধরেছি। এর মধ্যে যেগুলি বিলি করা যায় তা আমরা চিন্তা করছি। এর মধ্যে অনেক জমি কৃষিযোগ্য নয় মোরাম ল্যাণ্ড, এগুলিকে জাতীয় অর্থনীতির পক্ষে কল্যাণকর এবং স্থানীয় কৃষিকাজের সংস্থানের দিক বিবেচনা করে আমরা এগুলিকে বিলি করার ব্যবস্থা নিচ্ছ। এগুলি আছে ঝাড়গ্রাম, পুরুলিয়া এবং বাঁকুড়াতে।

[ 1-50—2-00 P. M ]

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে বিলিকৃত কৃষিযোগ্য জমি আছে তার মধ্যে মাত্র ১ লক্ষ ২০ হাজার ১২১ একর জমি ভূমি হীনদের মধ্যে বণ্টন করা হয়েছে কিন্তু যেখানে ভূমিহীনদের সংখ্যা বেশী এবং আপনাদের হাতে জমি এসেছে সেক্ষেত্রে কৃষিযোগ্য জমি বিলি বণ্টনের ক্ষেত্রে বিলম্ব হবার কারণ কি?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী:** তার প্রথম কারণ হচ্ছে মামলা মকদ্দমা চলছে এর ফলে খুব অসুবিধা হচ্ছে। তাছাড়া যে সমস্ত ভেস্ট জমি সরকার অধিগ্রহণ করেছেন বহু ক্ষেত্রে দেখা যায় এই সমস্ত জমির মলিকরা তাদের জমি ছড়িয়ে ছিটিয়ে গভর্ণমেণ্টেকে দিয়েছেন, যার ফলে বিলিবণ্টনের বিলম্ব হচ্ছে।

**শ্রীপ্রবোধ পুরকাইত:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন, জে. এল. আর. ও. অফিস এইরকম সরকারী খাস জমি বিলি বণ্টনের নির্দেশ পাওয়া সত্বেও দীর্ঘদিন নিষ্ক্রিয় হয়ে পড়ে আছে, তার কারণ কি?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** সরকারী নির্দেশ অনুসারে পঞ্চায়েত সমিতির মাধ্যমে ভূমিহীনদের উন্নয়নের জন্য স্থায়ী সম্পত্তি দেওয়ার ব্যাপারে এল আর কমিটিকে দায়িত্ব দেওয়া হয়েছে। কেউ যদি পাবার যোগ্য হয় তার বেনিফিসিয়ারী লিস্ট করব অধিকার তাদের দেওয়া হয়েছে। তারপর লিস্ট জে. এল. আর ও. অফিসে যায় তখন সেই লিস্ট অনুসারে তারা দেখবে যাদের নাম পাঠান হয়েছে তারা পাবার যোগ্য কিনা এবং তখন বিলি করবে। তবে সংশ্লিষ্ট দপ্তরের গাফিলতি নিশ্চয় আছে। সেগুলি যাতে তাড়াতাড়ি হয় তার চেষ্টা আমরা করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি বললেন ফ্রাগমেনটেড ল্যাণ্ড স্প্রেড আউট ইন ওয়াইড এরিয়া সেজন্য, এবং জমি বণ্টনের অব্যবস্থার বিসিনেবেল কারণ হচ্ছে মামলা। সুতরাং তাতে একাধিক প্লট ভেস্ট থাকা সত্ত্বেও বিলি বণ্টনের অসুবিধা আছে এগুলি সঙ্গত কারণ হতে পারে কিন্তু মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি অধিগৃহীত জমি যেগুলি পড়ে রয়েছে সেগুলি আপনাদের রুলিং সি. পি এমের তাবেদার কৃষকশ্রেণী পাচ্ছে না বলেই আপনারা সেই জমিগুলি বিলি করছেন না?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় সদস্য প্রবীন ব্যক্তি, এইসব ব্যাপার তাঁর জানা উচিত এবং তাঁর নিজেরই যথেষ্ট জমি আছে। গাঁয়ে যে সিট ম্যাপ থাকে তাতে একটা প্লট নাম্বারে ২ ডেসিম্যাল, ঐ প্লটে নাম্বারে ৩ ডেসিম্যাল এইরকম ভাবে আছে আপনাকে দেখিয়ে দেব। যারা ভেস্টীং করাচ্ছে তারা ডেলিবারেটলি বিভিন্ন ব্লক নাম্বার থেকে ১/২/৩/৪ শতক করে দিচ্ছে। সেটা বাটা না করলে আমীন পাঠিয়ে ভাগ না করলে ডিষ্ট্রিবিউট করা যায় না।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৭২ সালের ২১শে জুন থেকে ১৯৮২ সালের ২০শে জুন পর্যন্ত এই সময়ের মধ্যে যে জমি বিলি বণ্টন করা হয়েছে তার মধ্যে আগে পাট্টা প্রাপ্ত পাট্টাদারের পাট্টা বাতিল করে দেওয়া হয়েছে এই খবর আপনার কাছে আছে কিনা?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** আইনে একমাত্র ব্যবস্থা আছে যে যদি কোন পাট্টা ভুল করে, যেমন ধরুন এমনও আছে আমি নিজে দেখেছি হয়ত পিতার জমি সিলিং এর উর্ধে থাকার জন্য সেটা সরকারে ন্যস্ত হল, দায়-ভাগ আইন অনুযায়ী পিতার বর্তমানে পুত্র কোন জমির মালিক নয়, বর্তমান দায়-ভাগ আইন অনুযায়ী পিতার উদ্বৃত্ত জমি পুত্র যিনি ভূমিহীন তাঁকে বণ্টন করা হয়েছে। এইসব যে ব্যবস্থা সেগুলি আইনে ব্যবস্থা আছে। তাছাড়া অন্যায় কারোর কিছু করা হয়নি।

**শ্রীহেমন্ত কুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন ১৯৪২ সাল থেকে ১৯৭৭ সালে এল আর কমিটির মাধ্যমে যে জমি বিলি করা হয়েছিল সেই জমি

বিলিতে এই রকম দেখা যাচ্ছে ঐ এল আর কমিটির সুপারিশ বাদ দিয়ে এই রকম লোকের হাতে পাট্টা আছে যার কোন রেকর্ড আপনার অফিসে নেই, এই রকম ঘটনা জানা আছে কিনা এবং বেআইনী পাট্টা দেওয়া থাকলে আপনি কি ব্যবস্থা নেবেন ?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** ২০ দফা দাবি অনুযায়ী ২রা অক্টোবর তারিখের ভেতর সমস্ত জমি বণ্টন করা হয়েছে, এটা দেখানোর জন্য এমন অনেক কাজ হয়েছে যেখানে পাট্টা বিতরণের ক্ষেত্রে নানা রকম গলদ এবং ত্রুটি ছিল, যেটা আগেই বলেছি যে সেগুলি সংশোধন করতে হয়েছে, এতে অনেক কাজ বিলম্বিত হয়েছে।

**শ্রীসুভাস নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মালিক পক্ষ হাই-কোর্টে ইনজাংসানের বলে মোট কত জমির বিলি বন্ধ করে রেখেছেন এবং সরকারের পক্ষ থেকে কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা সেই জমি বিলি করার ক্ষেত্রে ?

**শ্রীবিনয় চৌধুরী ঃ** কোন নির্দিষ্ট জায়গা বললে নোটিশ চাই।

**ডায়মণ্ডহারবার মহকুমায় অঞ্চল প্রধানদের হিসাব অডিট না করানোর ঘটনা**

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৩।) **শ্রীসত্যরঞ্জন বাপুলি :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডায়মণ্ডহারবার মহকুমায় অঞ্চল প্রধানগণ অদ্যাবধি তাঁহাদের হিসাব অডিট করান নাই ; এবং

(খ) সত্য হ'লে, উক্ত মহকুমার কোন্ কোন্ অঞ্চল প্রধান অডিট করান নাই ?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ডায়মণ্ডহারবার সাব-ডিভিসানের গিলার হাট অঞ্চল প্রধান হিসাব দেয়নি বলে তাঁর বিরুদ্ধে কেস হয়েছে, গ্রেপ্তারী পরোয়ানা হয়েছে কিনা ? আপনি উত্তরে বলছেন না।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** ১৯৭৯-৮০ সালে ডায়মণ্ডহারবারে গ্রাম পঞ্চায়েত হচ্ছে ১৪১, তার ভেতর অডিট রিপোর্ট কমপ্লিট করে দিয়েছে ১৩৬টি, ৫টি মাত্র দেয়নি। তার মধ্যে ৩টি হচ্ছে কভার্ড বাই গভর্ণমেণ্ট কেস। ১৯৮০-৮১ সালে এই ১৪১টি ভেতর ৮১টি অডিট রিপোর্ট সাবমিট করেছে, ৭টি এখনও দিতে পারেনি। সেগুলি আমরা আদায় করবার চেষ্টা করছি। আপনি যেটা বলেছেন সেটা ঠিক নয়, গ্র্যাজুয়্যালি নিয়ে আসা হচ্ছে।

[ 2-00—2-10 P. M. ]

শ্রীসত্যরঞ্জন বাপুলি : তাদের বিরুদ্ধে ওয়ারেণ্ট হয়েছে, কেস হয়েছে— আপনি এগুলি নোট করে নিন।

শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী : আপনি (ক) তে বলেছেন, ইহা কি সত্য যে, ডায়মণ্ডহারবার মহকুমায় অঞ্চল প্রধানগণ অদ্যাবধি তাহাদের হিসাব অডিট করাননি ? এর উত্তরে আমি বলেছি, সকলে করাননি তা নয়, কোন কোন অঞ্চল প্রধান অডিট করাননি। ১৪১টির ভেতর ১৩৪টির অডিট হয়ে গেছে।

শ্রীসত্যরঞ্জন বাপুলি : যে গুলোর অডিট হয়ে গেছে তাদের নাম বলতে পারবেন কি ?

শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী : নোটিশ চাই।

মিঃ স্পীকার : দি কোশ্চেন আওয়ার ইজ ওভার।

ডাঃ জয়নাল আবেদিন : স্যার, আই রাইজ অন এ পয়েণ্ট অব অর্ডার। আমার নিবেদন হচ্ছে, Once you have admitted a question, once it has been printed and published iu the order paper under the heading "Questions For Oral Answers" for the day, under what rule once it has been printed and published all on a sudden you directed that the question be held over ?

মিঃ স্পীকার : অনেক সময় রাইটার্স বিল্ডিংস্ থেকে আমার দপ্তরে খবর আসতে দেরী হয়। আমি গত ২ তারিখে একটা চিঠি পেয়েছি এবং তাতে লিখেছে উত্তর দেওয়া সম্ভব নয়, সময়ের প্রয়োজন। আজকে ২০টি প্রশ্নের মধ্যে মাত্র ২টি হেল্ড ওভার হয়েছে। আমি দেখেছি গত সেসনে যত কোশ্চেন হেল্ড ওভার হয়েছিল এবার তার চেয়ে কম হয়েছে। আমি মন্ত্রীদের অনুরোধ করছি, তাঁরা যেন লক্ষ্য রাখেন যাতে কোশ্চেন হেল্ড ওভার না হয়। কোশ্চেন হেল্ড ওভার হলে মাননীয় সদস্যরা অসন্তুষ্ট হন।

শ্রীসত্যরঞ্জন বাপুলি : মাননীয় অধ্যক্ষ মহাশয় পুরুলিয়ার রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠ সম্বন্ধে আমি একটা মেনসন দিয়েছি এবং আমাদের দলের মাননীয় সদস্য আবদুল মান্নান একটা এ্যাডজোর্নমেণ্ট মোশন দিয়েছেন। আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কতকগুলি সমাজবিরোধী লোক এবং রাজনৈতিক দলের লোক ওই বিদ্যামন্দির বন্ধ করে দিয়েছে এবং মিশনের সাধুরা যেতে পারছেন না। এর আগে রহড়ার মিশনেও এরকম ধরনের ঘটনা ঘটেছিল। আপনার কাছে অনুরোধ

হচ্ছে পুরুলিয়া মিশনে যা হচ্ছে সেই ব্যাপারে আপনি এখান থেকে **একটি টিম পাঠান** এবং আজকেই পাঠান এবং ওই বিদ্যামন্দির যাতে অবিলম্বে খুলতে পারে তার ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার** ঃ আপনি যা বললেন আমি সে সম্বন্ধে মাননীয় সদস্য আবদুল মান্নানের কাছ থেকে একটা এ্যাডজোর্নমেন্ট মোসন পেয়েছি। এখন বাজেটের উপর আলোচনা চলছে কাজেই আপনারা এই প্রসঙ্গটি বাজেট বক্তৃতায় বলতে পারেন। আমি এখন মাননীয় সদস্যকে বলছি, তিনি ইচ্ছা করলে তাঁর এ্যাডজোর্নমেন্ট মোশনটি পড়তে পারেন।

**মিঃ স্পীকার** ঃ এ ব্যাপারে আমি আবদুল মান্নান মহাশয়ের কাছ থেকে একটা এ্যাডজোর্নমেন্ট মোসন পেয়েছি। উনি এটা বাজেট বক্তৃতায় বলতে পারেন। সেজন্য আমি এটা ডিসএ্যালাউ করেছি। আপনি শুধু এডিটেড পোরসনটুকু পড়ে দিতে পারেন।

**শ্রীআবদুল মান্নান** ঃ জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা তার কাজ আপাততঃ মুলতবী রাখছেন। বিষয়টি হোল ঃ—

পুরুলিয়ায় রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠের উপর একটি রাজনৈতিক দলের আশ্রয়পুষ্ট কিছু বিশৃঙ্খলাকারীদের অশান্তির সৃষ্টি এবং ফলে আশ্রম কর্তৃপক্ষ ও ছাত্রদের মনে ভীতি।

## Calling Attention to Matters of urgent Public Importance

**Mr. Speaker** : I have received 24 namely : Notices of Calling Attentton.

1. Disturbances in 69-ward Block of Howrah—Shri Ambica Banerjee, M.L.A.
2. Increased in cases of Murder, Bank dacoity etc. in the State—Shri Suniti Chattaraj, M.L.A.
3. Non-functioning of R.L.I. and Deep tubewells in Birbhum —Shri Suniti Chattaraj, M L.A
4. Preservation of metalled roads in Birbhum—Shri Suniti Chattaraj, M.L.A.

5. Police firing at Beniapukur—Shri Satya Ranjan Bapuli, M.L.A.
6. Clash at Uttarlari of Khojuri P.S.—Shri Satya Ranjan Bapuli, M.L.A.
7. Non-availability of Jute in the market—Shri Satya Ranjan Bapuli, M.L.A.
8. Mension in Purulia Ramkrishna Vidyapaith- Shri Choudhury Md. Abdul Karim, M L.A. and Shri Kashinath Misra, M.L.A.
9. Declaration of Purulia District, Bankura District, Jhargran Sub-Division as draught areas—Shri Kashinath Misra, M.L.A.
10. Hampering of work Kalidaspur Project at Monia P.S. due to labaur unrests.—Shri Kashinath Misra, M.L A.
11. Draught in West Dinajpur- Chowdhury Md. Abdul Karim, M L.A.
12. Setting up of a Health Centre at Panjipara, West Dinajpur.– Chowdhury Md. Abdul Karim, M L.A.
13 Construction of a Bridge over Ratna River—Shri Chowdhury Md. Abdul Karim, M.L.A.
14 Overflooding of rivers of Malda and Murshidabad and Nadia Districts—Shri Chowdhury Md. Abdul Karim, M.L.A. and Shri Satya Ranjan Bapuli, M.L.A.
15. Alleged death of one Mani Pal in Manicktala P.S. - Shri Abdul Mannan, M.L.A.
16. Alleged murder of 3 persons of the same family in Radhanagar village in Cosaba P.S.—Shri Abdul Mannan, M.L A.
17. Increase of farm fare -Shri Satya Ranjan Bapuli M.L A.
18. Dearth of medicine, Ambulance, Doctors, diets in

Gouripur leprosy Hospital.—Shri Kashinath Misra M.L.A.

19. Inadequate relief measures in the drought affected areas—Shri Kashinath Misra, M.L.A.

20. Deplorable condition of the Bidi Workers Shri Kashinath Misra, M.L.A.

21. Deplorable condition of the Weavers—Shri Kashinath Misra, M.L.A.

22. Non-availability of life saving drugs—Shrt Satya Ranjan Bapuli, M.L.A. Shri Jayanta Kr. Biswas, M.L.A. and Shri Shri Kashinath Misra, M.L.A.

23. Non-supply of commodities in the modified ration shops—Shri Satya Ranjan Bapuli, M.L.A. and Shri Kashinath Misra, M.L.A.

24. Torture on the Bargadars at Rampurhat, Birbhum—Shri Sasanka Sekhar Mondal, M.L.A.

I have selected the notice of Shri Chowdhury Md. Abdul Karim and Shri Satya Ranjan Bapuli on the subject of over flooding of rivers of Malda and Murshidabad and Nadia Districts.

Minister-in-Charge may give a reply today, if possible or give a date.

**শ্রীননী ভট্টাচার্য :** ১৩ তারিখে ষ্টেটমেণ্ট দেওয়া হবে।

## MENTION CASES

**শ্রীসুব্রত মুখার্জি :** আমি পুরুলিয়ার একটি ঘটনার প্রতি মুখ্যমন্ত্রী, বিশেষ করে স্বরাষ্ট্র মন্ত্রী ও ভারপ্রাপ্ত শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন এ ব্যাপারে একটা বিবৃতি দেন। শিক্ষা জগতে এই রকম ঘটনা রহড়া রামকৃষ্ণ মিশনে যে ঘটনা ঘটেছিল, তার পুনরাবৃত্তি আজকে পুরুলিয়া রামকৃষ্ণ বিদ্যাপীঠে ঘটছে। সেখানে ডি এম পর্যন্ত মিটিং করতে পারছেন না। আমি এখনই ষ্টেটমেণ্ট চাইছি না। এই যে ঘটনা ঘটছে তা এখনও পর্যন্ত থেমে যায় নি। আজ

ছয় মাস হোল স্কুলের সমস্ত কিছু বন্ধ হয়ে গেছে। সমাজবিরোধীরা স্বামীজী, অভিভাবক, ছাত্র কাউকেই ভেতরে ঢুকতে দিচ্ছে না। শিক্ষা জগতে যদি এই জিনিস চলে তাহলে এটা খুবই দুঃখজনক এবং জাতির পক্ষে এটা কেলেঙ্কারীজনক।

**মিঃ স্পীকার:** আমি চীফ মিনিষ্টারকে এ ব্যাপারে একটি ষ্টেটমেণ্ট দিতে অনুরোধ করছি।

**শ্রীপতিত পাবন পাঠক:** ১৪ তারিখে এ ব্যাপারে ষ্টেটমেণ্ট দেওয়া হবে।

[ 2-10—2-20 P. M. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমার একটা মেনশন ছিল, এটা আমি মুভ করবো না। কারণ এই সাবজেক্টের উপর সুব্রতবাবু বলেছেন। কিন্তু আমার অনুরোধ হচ্ছে, ১৪ তারিখটা দেরী হয়ে যাচ্ছে, বাই দিস টাইম একটা টিম সেখানে পাঠানোর ব্যবস্থা করুন এই হাউস থেকে, যাতে তাঁরা সেখানে গিয়ে অন দি স্পট দেখে আসতে পারেন। এখানে ডাঃ জয়নাল আবেদিন আছেন, সুব্রত মুখার্জী আছেন, এ সব সদস্যদের নিয়ে যাওয়া যেতে পারে। অন দি স্পট দেখলে আমার মনে হয় একটা সুরাহা হতে পারে। অনুগ্রহ করে এই ব্যবস্থাটা আপনি করুন।

**মিঃ স্পিকার:** স্টেটমেণ্টটা আগে হোক, তারপর দেখা যাবে।

**শ্রীদেব প্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬ই সেপ্টেম্বর এই হাউসে—যেটাকে আমি একটা সিরিয়াস অফেন্স বলতে পারি, যে ঘটনা ঘটেছে আপনার অলক্ষ্যে, সেটা আমি তুলছি হাউসের কাছে। একটা অপমানকর ব্যাপার। কোশ্চেন আওয়ারে আমার একটা কোশ্চেন ছিল ষ্টার্ড কোশ্চেন নং ১৪, সেই কোশ্চেনে—আমি কোশ্চেনটা পড়ে দিচ্ছি, (ক) ১৯৮২ সালের জানুয়ারী হইতে ৩১শে জুলাই পর্যন্ত এই রাজ্যে লাইসেন্স প্রাপ্ত দেশী এবং বিলাতী মদের দোকান কত, এবং (খ) ১৯৭৭ সালের জুন মাসে বামফ্রন্ট সরকার কার্যভার গ্রহণ করবার পূর্ব পর্যন্ত উক্ত লাইসেন্স প্রাপ্ত দেশী এবং বিলাতী মদের দোকানের সংখ্যা কত ছিল? এই ছিল আমরা প্রশ্ন। আমি রেকর্ড সেকশন থেকে মন্ত্রী মহাশয় যা উত্তর দিয়েছিলেন তা সংগ্রহ করেছি, তাতে তিনি বলেছেন যে বর্তমানে বিলাতী মদের লাইসেন্স প্রাপ্ত দোকানের সংখ্যা ৪৩৯ এবং দেশী মদের দোকানের সংখ্যা ৮৮৪। আর বলছেন ১৯৭৭ সালের জুন মাসে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসে, তার প্রাক্কালে, তখন দেশী মদের দোকানের সংখ্যা ছিল ৮৮০ আর বিলাতী মদের দোকানের সংখ্যা ৪৭১। অর্থাৎ এই হিসাবে

বামফ্রন্ট সরকারের আমলে বিলাতী মদের দোকানের সংখ্যা কমে গেছে আর দেশী মদের দোকানের সংখ্যা ৪টে বেড়েছে। ১৯৮১ সালের ১৭ই মার্চ, এই হাউসে একটা রিটিন কোশ্চেন ছিল, বামফ্রন্টের শরীক দলের মাননীয় সদস্য অনিল মুখার্জী প্রশ্ন করেছিলেন, তাতে লিখিত প্রশ্ন ছিল ১৬ নং প্রশ্ন, ১লা ফেব্রুয়ারী ১৯৭৮ সালে বিভিন্ন জেলায় কতকগুলি দেশী মদের দোকান ছিল, এই ছিল প্রথম প্রশ্ন এবং প্রশ্ন (খ) তে ছিল তার মধ্যে ১৯৭২ থেকে ১৯৭৭ সালে লাইসেন্স প্রাপ্ত দেশী এবং বিলাতী মদের দোকানের সংখ্যা কত? মন্ত্রী মহাশয় তার জবাব দিয়েছেন, ১৯৭২ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার প্রাক্কালে দেশী মদের দোকানের সংখ্যা ৯৮।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** বিলাতী মদের দোকানের সংখ্যা ৮৮। অথচ গত ৬ই সেপ্টেম্বর মাননীয় আবগারি মন্ত্রী নিজে উত্তর দিয়ে বলেছেন দেশী মদের দোকানের সংখ্যা ৮৮০ এবং বিলাতী মদের দোকানের সংখ্যা ৪৭১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাবে ডিস্টরশন অব ফ্যাক্টস করে হাউসকে মিসলিড করা হচ্ছে।

**মিঃ স্পিকার :** আপনি বলেছেন, আমি ব্যাপারটি দেখব।

**শ্রীসুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ।

**মিঃ স্পীকার :** আপনি বসুন, মেনসানের পরে বলবেন।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর পৌরসভার চেয়ারম্যান মহোদয় বিরোধী কমিশনারদের বি এম. এ্যাক্ট অনুযায়ী যে অধিকার আছে সেই অধিকার পালনে বাধা দিচ্ছেন। কমিশনার'স মিটিং-এর প্রসিডিংস দেখতে দেন নি, প্রয়োজনীয় কাগজপত্র দেখতে দেন নি। এমন কি প্রশ্ন করলেও জবাব দেন নি। কোন মোসান তুললে তার উত্তর পাওয়া যায় না। এই ভাবে তিনি একদিকে বি. এম. এ্যাক্ট অনুযায়ী কমিশনারদের অধিকার খর্ব করছেন, অপর দিকে জনপ্রতিনিধি হিসাবে তাদের দায়িত্ব পালন করার দিকে বাধা দিচ্ছেন। আমি এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিলজলা রোড এলাকায় গত কয়েকদিন ধরে সমাজবিরোধীরা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করে চলেছে। সেখানকার ওসি সমাজবিরোধীদের বিরুদ্ধে কোন ষ্টেপ নিচ্ছেন না। আমি নিজে আজকে সেখানে গিয়ে দেখে এসেছি কয়েক হাজার মানুষ সেখান থেকে পালিয়ে গেছে সন্ত্রস্ত হয়ে। আমি আপনার মাধ্যমে সেই সব সমাজবিরোধীদের নাম দিয়ে এসেছি, আপনি হোম ডিপার্টমেন্টকে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করুন। ঐ এলাকার লোকদের সন্ত্রাস পযুমুক্ত করার জন্য এখনই উক্ত ব্যবস্থা গ্রহণ করার দাবী জানাচ্ছি।

**শ্রীনীরোদ রায়চৌধুরী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই হাউসে ১৯৭৭ সালে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম শিয়ালদহ বনগাঁ ডাবল লাইন করা হোক এবং কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে এটা স্বীকার করেছিলেন। সেই অনুযায়ী কাজ শুরু হল। শিয়ালদহ থেকে বারাসাত পর্যন্ত প্রথম পর্যায়ের কাজ ১৯৮০ সালের মধ্যে কমপ্লিট হবার কথা ছিল। আর দ্বিতীয় পর্যায়ের কাজ বারাসাত থেকে বনগাঁ পর্যন্ত ১৯৮১ সালের মধ্যে শুরু করবেন বলেছিলেন। প্রথম পর্যায়ের কাজ এখনো শেষ হয়নি। আমি তাই মাননীয় কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি অবিলম্বে বারাসাত থেকে বনগাঁ পর্যন্ত ডাবল লাইনের কাজ শুরু করা হোক। লক্ষ লক্ষ নিত্য যাত্রীদের ভীষণ অসুবিধা হচ্ছে, অফিস কাছারিতে লোকে কাজে যেতে পারছে না। বারাসাত থেকে বনগাঁ পর্যন্ত ডাবল লাইনের কাজ যাতে সত্বর আরম্ভ হয়, তারজন্য আমি কেন্দ্রীয় রেলমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

2-20--2-30 P M. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কেন্দ্রীয় রেলমন্ত্রী শ্রী এ. বি. এ গণি খান চৌধুরী মহাশয়ের কাছে এই ডাবল লাইন করার ব্যাপারে কংগ্রেসী এম. এল এ শ্রী ভুপেন শেঠ অনেক লোক নিয়ে গিয়ে ডেপুটেশান দেন। কংগ্রেস থেকে ডেপুটেশান দেবার পর যদি সেটা হয়ে যায় সেই ভয়ে আজকে উনি তাড়াতাড়ি মেনশান করছেন।

**মিঃ স্পীকার** ঃ মাননীয় সদস্যগণ আমি আপনাদের আবার বলছি, এক একটা মেনশান আওয়ার এইভাবে সময় নষ্ট হলে সেখানে যাঁরা বাদ যাবেন তাঁরা কি তা সহ্য করবেন ? কাজেই কেন আপনারা এইভাবে সময় নষ্ট করছেন আমার অনুরোধ, আপনারা এইভাবে সময় নষ্ট করবেন না।

**শ্রীভুপেন্দ্রনাথ শেঠ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কো-অপারেটিভ মিনিষ্টার এবং ফুড মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বনগাঁ মহকুমাতে সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটি বলে একটি সোসাইটি আছে। এই সোসাইটিটি সুনামের সংগে দীর্ঘ দিন ধরে ব্যবসা করে আসছে। তারা সরকারের এজেন্ট হিসাবে এম. আর. ডিস্ট্রিবিউটারশিপ নিয়ে ভালোভাবে ব্যবসা করেছে। স্যার, বনগাঁ মহকুমার এই কো-অপারেটিভ সোসাইটির বিরুদ্ধে কোন এ্যালিগেশান নেই। এই প্রতিষ্ঠানটি ২০ বছরের উপর ব্যবসা করে আসছে। তারা সমষ্টিগত স্বার্থ নিয়ে সকলের দিকে তাকিয়ে আনএমপ্লয়েডকে

এমপ্লয়মেন্ট দিয়ে করে যাচ্ছিল। কিছুদিন আগে বনগাঁ মহকুমার খাদ্য নিয়ামক এবং ডিসট্রিক্ট নিয়ামক এবং মহকুমা শাসক সকলে একযোগে এই কো-অপারেটিভ সোসাইটি বা মার্কেটিং সোসাইটি-টির কাছ থেকে এম. আর. ডিলারশিপ কেড়ে নিয়ে একজন ইনডিভিজুয়াল ব্যবসায়ীর হাতে দিয়েছেন। এ বিষয়ে এখনই এ্যাকসান নেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন পূর্বে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কেন্দ্রের একটি ব্যাংক ডাকাতি হয়েছিল। কল্যানী ষ্টেট ব্যাংকেও ডাকাতি হয়েছিল। কল্যানীর কংগ্রেস (ই) নেতা শ্রীনিতাই ঘোষ ওয়াগন শিল্পীদের সংগঠিত করে এইভাবে ডাকাতি করে বেড়াচ্ছে। মুখ্যমন্ত্রী মহাশয় অবিলম্বে এই ডাকাতি প্রতিরোধ করুন এই অনুরোধ জানাচ্ছি। এইভাবে ডাকাতি করে তারা অর্থ সংগ্রহ করছে। প্রায় ৫০ হাজার টাকা এবং রিভলভার পাওয়া গিয়েছে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে বিভিন্ন সংবাদপত্রে একটা খবর প্রকাশিত হচ্ছে। এই বিষয়ে আমরা খুবই উদ্বিগ্ন। বিষয়টি হচ্ছে বিদেশে শিশু বিক্রয়। এই সংবাদটি ১০/১২ দিন ধরে বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হচ্ছে। প্রথমে সংবাদটি প্রকাশিত হয় লণ্ডনের একটি কাগজে যে কলকাতার বিভিন্ন বস্তি থেকে নাকি শিশু সংগ্রহ করে এ্যামেরিকায় বিক্রয় করা হচ্ছে। এর পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার নাকি পশ্চিমবঙ্গ সরকারকে বিষয়টি তদন্ত করতে বলেন এবং প্রথমে তদন্ত করার জন্য টালিগঞ্জ সার্কুলার রোডের ইন্টারন্যাশান্যাল মিশন ফর অরফ্যানেজের কার্যকলাপ তদন্ত করা হয়। কিন্তু সংবাদ পত্রে দেখলাম যে সেখানে শিশু বিক্রয় করার কোন রকম কিছু দেখা যায়নি। আবার পরবর্তীকালে ৬ই সেপ্টেম্বর একটা সংবাদ খবরের কাগজে প্রকাশিত হয় এবং সেখানে দেখা যাচ্ছে যে সেফটি চিলড্রেন কমিটি সেখানে ইনকোয়ারি করতে যায় এবং তাদের রিপোর্টে দেখা যায় যে নিয়ম বিরুদ্ধ কিছু কাজ আছে, শিশুদের সংগ্রহ করে দত্তকের নাম করে বিদেশে বিক্রয় করা হচ্ছে। আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে এই পরস্পর বিরোধী সংবাদে এখানকার যারা সেবামূলক প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত বিশেষ করে মৈত্রেয়ী দেবী ২রা সেপ্টেম্বর একটা সাংবাদিক সম্মেলন করে এর তীব্র প্রতিবাদ করেছেন। আমি আপনার কাছে বলতে চাই যে, আমরা জানি ভারতবর্ষ অত্যন্ত দরিদ্র দেশ। এই দেশের প্রায় ২ কোটি শিশুকে নিজেদের রোজগার করে নিজেদের জীবিকা নির্বাহ করতে হয়। ভারতবর্ষ যখন সাম্রাজ্যবাদী শক্তির অধীনে ছিল তখন দারিদ্রতা সম্পর্কে আমাদের কিছু বলার ছিল না। কিন্তু আজকে দারিদ্রতার

সুযোগ নিয়ে সত্যি যদি আমাদের দেশের শিশুদের বিদেশে বিক্রয় করা হয়, তাহলে সেটা অত্যন্ত দুঃখজনক এবং অন্যায়। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে পরস্পর বিরোধী এই সংবাদে আমরা উদ্বিগ্ন। এর সত্য মিথ্যা আমরা জানিনা। কাজেই আমি চাই মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় একটা বিবৃতি দিয়ে আমাদের সংশয় ভুক্ত করুন, এটা থেকে আমার অনুরোধ।

শ্রীভুপাল পাণ্ডা : মানীনীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নন্দীগ্রাম থানা কেন্দ্রের নন্দীগ্রাম পুলিশ পি এম. সেখানে এতদিন পর্যন্ত কোন স্বাস্থ্য কেন্দ্র ছিল না এবং এই থানাতে যে সমস্ত খুন জখম-এর কেস অতীতে এসেছে সেগুলিকে ফার্স্ট এইড দেবার জন্য কিংবা ডাক্তারী পরীক্ষা করার জন্য ৮ মাইল দূরবর্তী কিম্বা ৯॥ মাইল দূরবর্তী স্থানে পাঠাতে হত এবং তাতে অনেক সময়ে অসুবিধার সম্মুখীন হতে হয়। স্থানীয় ভাবে ল্যাণ্ড এ্যাকুউজিশান করে এবং স্থানীয় ডোনারের মাধ্যমে টাকা জোগাড় করে একটা হাসপাতাল নির্মানের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় যে আজ পর্যন্ত সেই হাসপাতাল খোলা হয়নি। যার ফলে এই সমস্ত থানাতে যে সমস্ত কেস আসে যথোপযুক্ত সময়ে চিকিৎসা কিম্বা কেসের দ্রুত ব্যবস্থাপনায় বাধার সৃষ্টি হচ্ছে। সেই কারণে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দ্রটি খোলা হয় তার ব্যবস্থা করার জন্য।

শ্রীকাশীনাথ মিশ্র : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যে উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশিত হবার পর বিভিন্ন মহাবিদ্যালয়ে ভর্তির যে সমস্যা দেখা দিয়েছে, সেই ভর্তির সমস্যা প্রতিটি ক্ষেত্রে একটা অস্বস্তিকর অবস্থার সৃষ্টি করেছে। আজকে আমরা দেখছি যে যেখানে এই বামফ্রন্ট সরকার বলছেন শিক্ষার প্রসার, উচ্চ শিক্ষায় বাধা নেই, কিন্তু বিভিন্ন জেলাতে বিশেষ করে বাঁকুড়াতে বিভিন্ন কলেজগুলির যে অবস্থা, বর্তমানে যে সিটের ক্যাপাসিটি সেই অনুযায়ী সেখানে ছাত্রছাত্রী ভর্তি হতে পারছে না মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানে বিগত সরকারের আমলে যে মহিলা কলেজ স্থাপিত হয়েছে, সেই কলেজে আজ পর্যন্ত কোন সাবজেক্টে অনার্স হয়নি। বাঁকুড়া সম্মেলনী যে কলেজ সেখানেও অনার্স হয়নি। বিশ্ববিদ্যালয়ের ইন্সপেক্টর অব কলেজেস সেখানে অনার্স খোলার জন্য অনুমতি দিয়েছেন কিন্তু রাজ্যসরকার সেখানকার সেখানকার সেই অনুমতি অগ্রাহ্য করে রেখেছেন।

[ 2-30—2-40 P.M. ]

কেবল বাঁকুড়া সম্মিলনী কলেজে বোটানি বিভাগে অনার্স খোলার জন্য

ইনসপেক্টর অফ কলেজেস বার বার রাজ্য সরকারকে জানিয়েছেন, কিন্তু কিছু হয়নি। সেখানে অন্যান্য সাবজেক্টগুলির জন্যও আনার্স ক্লাশ খোলা হয়নি। বাঁকুড়া জেলার অন্যান্য কলেজ গুলিরও এই অবস্থা। সেখানে ভর্তি হওয়া নিয়েও সমস্যা দেখা দিয়েছে। এসবের প্রতিকার হওয়া দরকার, তাই আমি বিষয়গুলির ওপরে উচ্চ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অন্তত এ বিষয়গুলির ওপরে একটা স্টেটমেন্ট দিন।

শ্রীবিভূতি ভুষণ দে : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

স্যার, আপনি জানেন অন্যান্য জেলার মত মেদিনীপুর জেলাও প্রচণ্ড-ভাবে খরা কবলিত। এই অবস্থায় সেখানকার কোন ব্যবস্থা অত্যন্ত খারাপ হয়ে পড়েছে। তাই আমি বিষয়টি খাদ্যমন্ত্রীর নজরে আনছি। ডিলাররা যে মাল সাপ্লাই অফিস থেকে পায়, তা তারা জনসাধারণকে ঠিক মত সরবরাহ করছে কিনা সেটা জনসাধারণ জানতে পারেনা। সেইজন্য আমি অনুরোধ করব যে, ডিলারদের জন্য যে কোটা আছে তার এ্যালটমেন্ট লিষ্ট সাপ্লাই অফিস-এ টাঙিয়ে দেবার ব্যবস্থা করা হোক, তাহলে জনসাধারণ বুঝতে পারবে যে, কোন্ ডিলার কতটা মাল পাচ্ছে। এ ছাড়া গ্রামাঞ্চলের রেশন কার্ডের ক, খ, গ ঘ, ঙ হিসাবে শ্রেণী বিন্যাস আছে এর মধ্যে ঘ এবং ঙ শ্রেণী চাল পায় না। কিন্তু এই দুই শ্রেণীর মধ্যেও অনেক গরীব মানুষ আছে যাদের হয়ত এক সময়ে জমি জায়গা ছিল, কিন্তু সামন্ততান্ত্রিক শোষনের ফলে তারা তাদের জমি খুইয়েছে। আজকে তাদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। তাই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এই ঘ এবং ঙ শ্রেণীর ঐ সমস্ত মানুষরাও যাতে চাল পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। সেই সঙ্গে আজকে গ্রামঞ্চলের মানুষদের জন্য নতুন কার্ড ইস্যু করার ব্যবস্থা গ্রহণ করুণ।

শ্রীপ্রবোধ পুরকায়েত : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

স্যার, ধান চালের দাম অসম্ভব বেড়ে গেছে। চালের দাম প্রতি কে. জি. ৪ টাকার ওপরে উঠেছে। এই অবস্থায় যে রেশন ব্যবস্থা আছে, সে রেশন ব্যবস্থায় রেশন সপের উপর সরকারের কোনও নিয়ন্ত্রন না থাকার ফলে ডিলাররা যা খুশি তাই করছে। তারা খুশি মত চাল গম, চিনি নিয়ে গিয়ে বিভিন্ন জায়গায় সেই চাল, গম চিনি খুশী মত বিক্রি করছে, এমন কি দেখা যাচ্ছে বাজার থেকে তারা অন্য চাল কিনে নিয়ে গিয়ে রেশনের চালের বদলে সেই চাল বিলি করছে। গ্রামাঞ্চলে তারা সপ্তাহে এক দিন মাত্র রেশন দোকান খোলা রাখছে। তাদের এসব কাজ কর্মের

ওপরে সরকারের কোনও নিয়ন্ত্রন নেই। তারা কত চাল নিয়ে যাচ্ছে, কত চাল বিক্রি করছে তা পর্যন্ত দেখার কোনও ব্যবস্থা নেই। দীর্ঘ দিন ধরে এই অবস্থা চলছে। তাই আমি বিষয়টির প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে যাতে রেশন শপগুলি নিয়ন্ত্রণ করণ যায় তার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রীর একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই।

স্যার, এত করে বলেও আমি যে বিষয়টির উল্লেখ করছি এই জাতীয় বিষয়গুলির প্রতি এঁদের দৃষ্টি ফেরাতে পারছি না। স্যার, পশ্চিমবাংলায় যে অরাজকতা চলছে এবং মানুষ যে নিরাপত্তার অভাব বোধ করছে, এটাই আমি বলতে চাইছি।

স্যার, প্রতিদিন বরাহনগরের বুকে প্রকাশ্য দিবালোকে বোমাবাজী হচ্ছে। গত নির্বাচনে ওখানে আমাদের যিনি প্রার্থী ছিলেন এবং হেরে গিয়েছিলেন তাঁর বাড়ির ওপর প্রকাশ্য দিবালোকে বোমা ছোড়া হচ্ছে। আমি একটু আগে খবর পেলাম যে, আজ সকাল থেকে কংগ্রেস অফিসের ওপর অনবরত বোমা বৃষ্টি হচ্ছে এবং ইতিমধ্যেই কংগ্রেস অফিস ভাঙচুর করা হয়েছে। স্যার, আমি এই সরকারকে স্মরণ করিয়ে দিতে চাই যে, কাচের ঘরে বাস করে ঢিল নিয়ে খেলা করা কিন্তু ডেনজারাস ব্যাপার। আজকে ওঁরা কংগ্রেস অফিস তছ-নছ করছেন, আগামী দিনে এটা বুমে রাং হবে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি কাঁচের ঘরে থেকে ঢিল নিয়ে খেলা করা বন্ধ করুন এবং পশ্চিমবাংলার মানুষের ওপর অত্যাচার বন্ধ করুন।

**শ্রীমাধবেন্দু মহান্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপুর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। করিমপুর থানার নবাবদাঁড়া বলে একটি গুরুত্বপূর্ণ খাল আছে। জলঙ্গী ও ভৈরব নদীর জল বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই খাল দিয়ে প্রবেশ করে এবং করিমপুর ও তেহট্ট থানার বিস্তীর্ণ এলাকায় সেই জল ঢোকে। এই নদীর জলকে ঠিকমত ব্যবহার করার জন্য ২ বছর আগে একটি স্লুইজ গেট নির্মানের পরিকল্পনা হয়েছে এবং খালটি সংস্কার করার পরিকল্পনা হয়েছে। কিন্তু তা এখনও পর্যন্ত সেই কাজ সম্পূর্ণ হলো না। বর্তমানে নবাব দাঁড়া খালের মুখে একটি বাঁধ দেওয়া আছে। এই বাধের ফলে উপরিউক্ত বিস্তির্ণ এলাকায় খাল দিয়ে জল ঢুকতে পারছে না। যার ফলে পাট পচানো যাচ্ছে না এবং আমন ধানের জমিতে জল গিয়ে পৌছাচ্ছে না, ফলে আমন ধানগুলি শুকিয়ে যাচ্ছে। এলাকাটি খরা কবলিত। সেইজন্য অবিলম্বে স্লুইজ গেট যাতে সম্পূর্ণ হয় এবং খালটি সংস্কার হয় এবং বিভিন্ন মাঠে যাতে জল যেতে পারে, তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে আমি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

শ্রীদেব নারায়ণ চক্রবর্তী : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষন করতে চাইছি। পাণ্ডুয়া থানার তাবা কামারপাড়া, তাবা ইসলামপুর পাণ্ডুয়া রামেশ্বরপুর ভায়া বেলুন এই রাস্তাগুলি দীর্ঘদিন ধরে রোড এষ্টিমেন্টের জন্য কোন মাপ জোখ হচ্ছে না। শোনা যাচ্ছে, রোড়স ডিপার্টমেন্টের সার্ভেয়ার ও ইঞ্জিনিয়ারদের মধ্যে মতাদ্বন্দ্বের জন্য এই কাজটি হচ্ছে না। সেই মতাদ্বন্দ্বের যাতে অবসান হয় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাতে তিনি এই ব্যাপারে হস্তক্ষেপ করে মীমাংসার ভিতর দিয়ে ঐ কাজের অগ্রগতি যাতে হয় তারজন্য আমি অনুরোধ করছি।

শ্রীআবদুল মান্নান : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতার পুলিশ কলিকাতার বুকে আইন-শৃঙ্খলার নামে যেভাবে দিনের পর দিন থানার লক-আপে মানুষকে খুন করতে শুরু করেছে তার উদাহরণ আমি এই সভায় পেশ করে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২ আগষ্ট মাণিকতলায় মণীন্দ্র কৃষ্ণ পাল নামে একজন কংগ্রেস কর্মীকে পুলিশ গ্রেপ্তার করে এবং তার উপর নির্মমভাবে অত্যাচার করা হয়। ২৬শে আগষ্ট তার বিরুদ্ধে কেস দেওয়া হয়। নিয়ম হলো, কোন আসামী গ্রেপ্তার হলে ২৪ ঘণ্টার মধ্যে তাকে কোর্টে প্রোডিউস করতে হয়। কিন্তু দেখা গেল ৩দিন পরে সোপদ না করে থানায় ফেলে রাখা হলো এবং নির্মমভাবে অত্যাচার করা হলো। ২৬ আগষ্ট কোর্টে প্রোডিউস করা হয় এবং ২৭ আগষ্ট জেল কাষ্টাডিতে রাখা হয়। ২৮ আগষ্ট তার মৃত্যু হয়। পুলিশের রিপোর্ট যাই বলুক না কেন, পোষ্ট মর্টেমে বলছে, তাকে নির্মমভাবে প্রহার করার জন্য মৃত্যু হয়েছে। কয়েকদিন আগেও শ্যামপুকুর থানায় প্রদীপ নাগকেও খুন করা হয়েছে। সুতরাং এই জিনিষ বন্ধ করার জন্য এবং এর ব্যাপারে তদন্ত করে দোষী ব্যক্তিদের শাস্তি দেবার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীচন্দ্রনাথ হাজরা : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদণ রাখছি। হুগলী জেলার খানাকুল খরাক্লিষ্ট এলাকা। সেখানকার সাধারণ মানুষেরা বিশেষ করে গরীব মানুষেরা ওষুধ-পত্রের অভাবে চিকিৎসা করতে পারছে না। গুটি কয়েক যদিও স্বাস্থ্য কেন্দ্র আছে কিন্তু সেইসব স্বাস্থ্য কেন্দ্রে কোন ওষুধপত্র নেই এবং ডাক্তাররা আজ পর্যন্ত সেখানে যাচ্ছে না। আমি নতিবপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে এবং কেদারপুর স্বাস্থ্য কেন্দ্রে অবিলম্বে ডাক্তার যাতে যায়,তারজন্য আবেদন রাখছি এবং তার সাথে সাথে সাবলাসিংহপুর নামে যে স্বাস্থ্যকেন্দ্রটি আছে সেটা ভেঙে পড়ে আছে, তার নির্মানের জন্য ব্যবস্থা নেবার অনুরোধ করছি।

[ 2-40—2-50 P. M. ]

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, I want to draw the kind attention of the Minister-in-charge of the Land and Land Revenue Department that there are lands in Calcutta and Howrah. The Thika Tenancy (Acquisition and Requisition) Act, 1981, has created a great sensation, frustration and disappointment in the minds of more than three million people of Calcutta and Howrah. If this Government is so much interested for the poor people living in bustee areas then they should come forward with a scheme of finance and try to improve their lot.

I would now request the Hon'ble Minister to come forward with a major amendment of that Thika Tenancy Act so that the danger of their eviction and uncertainty about their future existence in those areas is removed.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২-৯-৮২ তারিখে কোলকাতার নীলরতন সরকার হাসপাতালের মধ্যে সন্ধ্যাবেলা সার্জিক্যাল ওয়ার্ডের ঠিক পিছনে দুইদল দুষ্কৃতকারীদের মধ্যে ঝামেলা হয় এবং তাতে একজন মানুষকে গলা কেটে হত্যা করা হয়। হাসপাতালের মধ্যে সন্ধ্যাবেলা যখন মানুষ তাদের রোগীকে দেখতে আসে, তাদের আত্মীয় স্বজনকে দেখতে আসে সেই সময় একটা মানুষকে বিরাট একটা খড়্গ দিয়ে গলা কেটে দিল, কিন্তু আজ পর্য্যন্ত কোন রকম প্রতিকারের ব্যবস্থা হল না। ছাত্র, ছাত্রী, ডাক্তার, নার্স এমন কি রোগীরা পর্য্যন্ত ভীত সন্ত্রস্থ হয়ে পড়েছে এই ব্যাপার দেখে। এখন পর্য্যন্ত ব্যাপারটি কোন সংবাদপত্রে প্রকাশিত হল না, মুখ্যমন্ত্রী বলেছেন একমাত্র আই. জি. এবং পুলিশ কমিশনারের রিপোর্ট ছাড়া সংবাদপত্রে কিছুই বলতে পারা যাবে না। কলকাতার মত জায়গায় একটা হাসপাতালে সমাজবিরোধীরা যা খুশী তাই করছে, সেখানে দেশী মদ বিক্রি হচ্ছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় নিজে একজন ডাক্তার। তিনি যেন একটু এ ব্যাপারটির দায়িত্ব নেন। এইজন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষ নস্কর :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস বর্গাদারদের মধ্যে সমবায় সমিতির মাধ্যমে বর্গাদারদের লোন দেওয়ার ব্যবস্থা ছিল কিন্তু এবার দেখতে পাচ্ছি একটি সার্কুলারের দ্বারা এই সমস্ত সমবায় সমিতিকে

এই লোন দেওয়া থেকে বিরত করেছেন। আমি বলতে চাইছি, সুন্দরবন এলাকায়, যেখানে গতবার বন্যা হয়েছিল সেজন্য সে সমস্ত এলাকার লোকেরা ঐ সমবায় সমিতির লোন শোধ করতে পারেনি। এ বছর ঐ সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসরা যাতে বর্গা এবং পাট্টা লোন পেতে পারে তার জন্য আমি সমবায় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি এবং তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মিঃ স্পীকার স্যার, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত রয়েছেন। আজকের আনন্দবাজার পত্রিকায় একটা মারাত্মক খবর বেরিয়েছে, "প্রাণঘাতী অসুখে প্রাণদায়ী ঔষধ মেলে না।" তাপস গঙ্গোপাধ্যায় লিখেছেন। এই সংবাদে বলা হয়েছে ক্যানসার, লিউকোমিয়া, যক্ষ্মা, এবং হার্টের অসুখ ইত্যাদিতে ঔষধ মিলছে না। আমাদেরও সেই বাস্তব অভিজ্ঞতা আছে। ব্ল্যাকেও পাওয়া যায় না। এই সমস্ত দুরারোগ্য ব্যাধিগুলির যে সমস্ত ঔষধের দরকার তা বাজারে মেলে না। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে আনন্দবাজারের, বাজারী পত্রিকার খবর বলে একে নস্যাৎ করে দেবেন না। এ ব্যাপারে একটু দৃষ্টি দেওয়া দরকার।

**শ্রীআব্দুল ওয়াহেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদহ জেলার কালিয়াচক, মানিকচক, রতুয়া থানার সঙ্গে সঙ্গে হরিশচন্দ্রপুর থানার মহানন্দা বাঁধের বাহিরে অবস্থিত এলাকায় গঙ্গা এবং ফুলহরের জলে বন্যার কবলে। হরিশচন্দ্রপুরে ভালুকা অঞ্চলের পারভালুকা, দোলতনগর অঞ্চলের খিদিরপুর, রামায়ণপুর, মিহাহাট গ্রামগুলি এবং ইসলামপুর অঞ্চলের দক্ষিণ ভাকুড়িয়া, উত্তর ভাকুড়িয়া, চাঁদপুর, দিগ্রীইংলিশ এবং বস্তা গ্রামের কিছু অংশ এই গ্রামগুলি বন্যায় ক্ষতিগ্রস্ত। অবিলম্বে সব রকম ত্রাণের ব্যবস্থা করা প্রয়োজন। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে ত্রাণের জন্য সুব্যবস্থা করেন।

**শ্রীবনমালি দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী এবং তফশীলি জাতি এবং উপজাতি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার লাভপুর অন্তর্গত ১ নং চৌহাটি গ্রামপঞ্চায়েত পদে তফশীলি জাতির জন্য একটি আসন সংরক্ষিত আছে এবং সেখানে একটি উপজাতি সম্প্রদায়-এর একজন জব এ্যাসিষ্টেন্টের কাজ করে। সে সম্প্রতি রেজিগনেসান দেবার ফলে সেই আসনটি খালি ছিল। কিন্তু এখন দেখতে পাচ্ছি যে সেই পোষ্টে সংরক্ষিত আসনে জেনারেল

কাষ্ট নিয়োগ করার জন্য ১২ই সেপ্টেম্বার ইনটারভিউ কল করা হয়েছে। এখানে একটা শ্রেণী এই তফশীলি উপজাতি সংরক্ষিত যে ব্যবস্থা আছে তাকে বানচাল করবার জন্য বার বার চেষ্টা করছে। তারা যাতে এই অধিকার থেকে বঞ্চিত হয় তার জন্য এক শ্রেণী চেষ্টা করে যাচ্ছে। সেইজন্য আমি পঞ্চায়েত মন্ত্রী এবং তফশীলি জাতি ও উপজাতি বিভাগের মন্ত্রীকে যথাযথ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি এবং প্রার্থনা করছি।

**Shri Abdul Karim Choudhury :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से एक शर्मनाक और दर्दनाक घटना की ओर माननीय मुख्यमंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। १४ ता० को शाम के ५ बजे के करीब एक्स एम० एल० ए० श्री मज्जाद हुसेन को पुलिस उनके घर से पकड़ कर ले गई और रात को एक बजे तक करन दीघी थाने में बैठा कर रखी। उसके बाद उनको इस्लामपुर लाया गया और सारादिन उनको बैठा कर रखा गया। जब हम लोगों को मालूम हुआ तो करीब १५ हजार पब्लिक वँहे जमा हो गई। हम लोगों ने उनके पी० आर० बाण्ड पर साइन करा कर छुड़ा लिया। उसके बाद एस० एस० डी० ओ०—डी० पी० ओ० और सी० आई० ने उनसे माफी माँगी। बड़े दुख के साथ कहना पड़ता है कि वे ५ वर्ष तक एम० एल० ए० रहे, मगर थाने ने उनके खिलाफ न तो कोई कार्यवाई की और न तो केश का कोई खोज किया। एम० एल० ए० न रहे ने पर उनके साथ इस तरह की शर्मनाक हरकत की गई। वे १४ ता० को १५ ता० के उत्सव के लिए आदमियों को जमा होने के लिए इन्तजाम कर रहे थे। शायद इसी पर वँहे के आफिसर घबड़ा गए थे।

मैं माननीय मुख्यमंत्री से अनुरोध करूँगा कि वे अपने आफिसरों को आर्डर कर दें कि कांग्रेस के लिडारों को—कांग्रेस के नेताओं को व्यर्थ में परेशान न करें।

2-50—3-00 P.M.

**শ্রীশশাঙ্ক শেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বীরভূম জেলার রামপুরহাট এলাকার কর্মহীন ক্ষেতমজুর এবং বর্গাচাষীদের ব্যাপারে গ্রামে যে ভীষণ সংকট দেখা দিয়েছে তার প্রতি আপনার এবং সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম কথা হল, এই ক্ষেতমজুর এবং বর্গাচাষীদের মধ্যে যারা রেশনকার্ড হোল্ডার আছে তাদের কষ্টের মধ্যে ফেলার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার নিয়মিত ভাবে খাদ্যশষ্য পাঠাচ্ছে না এবং যা কিছু বণ্টনের জন্য দেওয়া হচ্ছে তাও বিলি হচ্ছে না। ফলে গ্রামাঞ্চলে চাল ও ধানের দাম ক্রমশঃ বাড়ছে। উক্ত গ্রামের যেসব কংগ্রেসীরা আছে, তারা ঐ সকল খাদ্যশষ্য ২১০-২১৫ টাকা কুঃ দামে বিক্রি করছে। এই সমস্ত প্রতিক্রিয়াশীল চক্রের প্রাভাবে ক্ষেতমজুর ও বর্গাচাষীরা তাদের প্রাপ্য দ্রব্যটুকু থেকে বঞ্চিত হচ্ছে। চুরি করে এগুলি অন্যত্র ঐ সব প্রতিক্রীয়াশীল চক্র পাচার

করে দিচ্ছে। ফলে রামপুরহাটের ক্ষেতমজুর ও বর্গাচাষীরা এক মারাত্মক অবস্থায় দিন কাটাচ্ছে। এখানে আমি কাজ করি, আমি এ অবস্থা প্রত্যক্ষ করছি। কেন্দ্রীয় সরকার নিয়মিত ভাবে চাল দিচ্ছে না, যার ফলে গ্রামাঞ্চলে এক বিরাট সংকটের সৃষ্টি হয়েছে। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার** : আমি লীডার অফ অপজিশানকে অনুরোধ করছি, তিনি যেন তাঁর দলের লোককে ঠিকমত কনট্রোল করেন। এখন মেনশান চলছে, দেখছি, যাঁরা বলার অধিকার পাচ্ছেন, তাঁরা বলছেন, এবং বলা সত্ত্বেও যখন অন্য কোন সদস্য বলছেন, তখন বাধাদান করা হচ্ছে। এরকম বাধাদান কনটিনিউ করা হচ্ছে। কিন্তু অপরের অধিকার খর্ব করা ঠিক নয়। আমি সেজন্য তাঁকে অনুরোধ করব, মেনশান চলাকালীন যেন অপর কোন সদস্যের অধিকার এ ভাবে খর্ব করার চেষ্টা না করা হয়, সেটা যেন তিনি দেখেন, তিনি যেন তাঁর দলের সদস্যদের কনট্রোল করার চেষ্টা করেন।

**শ্রীআব্দুস সাত্তার** : মাননীয় স্পীকার মহাশয়, আপনি যে কথা বলেছেন, সেটি রক্ষা করার চেষ্টা আমি নিশ্চয়ই করব। সেই সঙ্গে আপনাকেও অনুরোধ করব, একটু আগে আমাদের এখান থেকে মাননীয় সদস্য যে বিষয়টি এখানে উল্লেখ করলেন, সেটি একটি সিরিয়াস ম্যাটার—এটি আমাদের দলের একজন এক্স এম. এল. এ. দের ব্যাপার। তিনি বললেন, একটা জামিনযোগ্য কেসের ব্যাপারে সাজ্জাৎ হোসেনকে থানায় এ্যারেষ্ট করা হয়েছে। এ ব্যাপারে বেল-এ্যাবল সেকশানে তাঁকে ধরা হয়েছে। সাধারণতঃ এই রকম ক্ষেত্রে থানা থেকে তিনি জামিন পেতে পারেন। যাতে হাজী সাজ্জাৎ হোসেন, যিনি ১০ বছর যাবৎ এম. এল. এ. ছিলেন, আগেও ৫ বছর ছিলেন, জামিন পেতে পারেন সে ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু আপনাদের ট্রেজারী বেঞ্চ থেকে কয়েকজন সদস্য তখন নানা রকম ভাবে বক্তব্যে বাধাদান করছিলেন। সেজন্য আপনাকে বলব, আপনি যেন এ ব্যাপারেও দৃষ্টি দেন।

**Mr. Speaker :** Now Shri Mahbubul Haque.

**শ্রীমহবুবুল হক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদহ জেলায় এখন একটা নূতন রোগের প্রাদুর্ভাবের ফলে আতঙ্কের সৃষ্টি হয়েছে। এই রোগ থেকে রেহাই পাওয়ার জন্য তারা নানা প্রকার ব্যবস্থাদি গ্রহণ করছেন, কিন্তু ফল তাতে কিছুই হচ্ছে না। রোগটি হল, মানুষের সেক্স চেঞ্জ হয়ে যাচ্ছে। এর হাত থেকে রেহাই পেতে মালদহ জেলার মানুষ কাঁধে এবং কপালে চুন লাগাচ্ছে। এ ব্যাপারে

মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় যেন একটি পূর্ণ তদন্তের ব্যবস্থা গ্রহণ করেন এবং এই রোগের প্রাদুর্ভাব থেকে মানুষ যাতে রক্ষা পায় তৎপক্ষে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীতারাপদ সাধুখান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় প্রাথমিক শিক্ষামন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার মধ্যে এখনো কতকগুলি অরগ্যানাইজড্ স্কুল আছে। যে প্রাইমারী স্কুলগুলিতে বহু শিক্ষক শিক্ষকতা করেন। কিন্তু দেখা যাচ্ছে আজকের যে সমস্ত স্কুলগুলি এ্যাপ্রোভ্যাল পেয়েছে সেই সমস্ত স্কুলগুলিতে পুরনো শিক্ষকদের তাড়িয়ে দিয়ে নতুন শিক্ষক নিযুক্ত করা হচ্ছে। আমার এলাকা সিঙ্গুরে এইরকম ধরণের ঘটনা হচ্ছে। এই ব্যাপার নিয়ে গ্রামের লোকেদের মধ্যে সন্ত্রাস সৃষ্টি হচ্ছে। কিছুদিন আগে মাননীয় শ্রমমন্ত্রী হুগলী জেলা বোর্ডের মিটিংয়ে বক্তৃতা দেবার সময়ে বলেছিলেন যে সমস্ত কর্মচারীদের ৩৫ বছর বয়েস হয়ে গেছে এবং ৮-১০ বছর ধরে কাজ করছেন তাদের প্রতি বিচার করা হবে। আইনের এইরকম একটা ব্যবস্থা আছে। এদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের একটা ওয়েটিং লিস্ট করা আছে কিন্তু যারা দীর্ঘদিন ধরে শিক্ষকতা করে আসছেন তাদের ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। তাদের প্রতি কোন সহানুভূতি প্রদর্শন করা হচ্ছে না। তারা যদি টাকা ঠিকমত পান তাহলে ৪০ হাজার মত টাকা পাবেন। আমি সেজন্য এই ব্যাপারে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে বলছি।

**শ্রীহিমাংশু কুঙর** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কেশপুর এলাকা নদী বহুল এলাকা। বিগত কংগ্রেসী আমল থেকে এই এলাকার কোন রমক সেচের ব্যবস্থা নেই। তা সত্বেও বিজ্ঞাপিত সেচ এলাকা বলে ঘোষণা করা আছে। মাটির নিচেই অগভীরে জল আছে। সেজন্য আমি ক্ষুদ্র সেচমন্ত্রীর কাছে আবেদন করছি যাতে আর. এল. আই. ডীপ টিউবওয়েল এবং ক্লাসটার শ্যালো করে ব্যাপক সেচের ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীসুভাষ গোস্বামী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ই আগষ্ট শালতোড়া থানায় মানিকচন্দ্র রায় নামে এক স্বাধীনতা সংগ্রামী এবং সর্বজন শ্রদ্ধেয় ব্যক্তি ডাকাতের বোমায় আহত হয়েছেন এবং পরে নিহত হয়েছেন, এটি কোন নিছক ডাকাতির ঘটনা অথবা এর মধ্যে কোন রহস্য আছে সেটা উৎঘাটন হওয়া দরকার। পুলিশ এই ব্যাপারে নির্বিচারে কিছু নিরীহ মানুষদের ওই ঘটনার সঙ্গে জড়িত করছে এবং তাদের বিরুদ্ধে

মামলা দায়ের করছে। আমি আপনার মাধ্যমে সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি যাতে এই ব্যাপারে যথাযথ তদন্ত হয় এবং যারা প্রকৃত অপরাধী তাদের খুঁজে বার করা হয় এবং তাদের শাস্তি দেওয়া হয়। এই কথা বলে শেষ করছি।

**শ্রীশৈলেন্দ্র নাথ চ্যাটার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ তারিখে বৈদ্যবাটী পৌরসভায় এবং চাঁপদানী পৌরসভায় জি. টি. রোডের উপরে রাত ১১টার সময়ে কয়েকজন দুষ্কৃতকারী ২ জন ব্যক্তিকে প্রচণ্ডভাবে মারধোর করে। তাদের একজনের নাম ভবতরণ অধিকারী তার বয়স ৩০ বছর। ওই দুষ্কৃতকারীদের হাতে তিনি মারা যান। আরেকজন হাসপাতালে ভর্ত্তি আছে। এইরকম অবস্থা ওখানে চলছে। এই অবস্থা সৃষ্টি করছে ওখানকার ইন্দিরা কংগ্রেসীর লোকেরা। এই ইন্দিরা কংগ্রেসীর লোকেদের হাতেই ওরা মার খেয়েছে। ইন্দিরা কংগ্রেসীরা চাঁপদানি কেন্দ্রে হেরে যাবার পর থেকেই এইরকম অবস্থা চলছে। এইভাবে একটার পর একটা খুন-খারাপি করে চলছে। এই ইন্দিরা কংগ্রেসীরা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় এই অবস্থা চালাচ্ছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে পুলিশী হস্তক্ষেপ নিয়ে এই সমস্ত অপরাধীদের শাস্তি দেন।

[3-00—3-30 P.M. Including Adjournment]

**শ্রীনটবর বাগদি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন এবং সবাই শুনেছেন যে পুরুলিয়া জেলায় যে রামকৃষ্ণ মিশন আছে সেই মিশনের ব্যাপার নিয়ে কাগজে অনেক কিছু লেখা হয়েছে। ঐ এলাকাতে আমার বাড়ী এবং এই ঘটনা শোনার পর আমি একদিন সেখানে গিয়েছিলাম। রামকৃষ্ণ মিশনের যে মহারাজ আছেন তাঁরা অনেকে আমাকে ব্যক্তিগতভাবে ভালবাসেন। আমি যখন এই ঘটনা সম্বন্ধে তাঁদের জিজ্ঞাসা করি তখন তাঁরা যেটা বললেন এবং আমিও দেখলাম যে সেখানে যে সমস্ত কর্মচারী আছেন সেই কর্মচারীরা শুনলে আশ্চর্য হবেন মাত্র ৫৫ টাকা মাইনে পান। এই সম্বন্ধে পুরুলিয়া টাউনের সমস্ত বুদ্ধিজীবিরা, মাননীয় সদস্য সুকুমার রায় প্রভৃতি একটা মিটিংয়ে উপস্থিত হন। সেখানে বুদ্ধিজীবিরা বলেন যে এটা ঠিক নয়, আজকের দিনে ৫৫ টাকায় শ্রমিকদের দিয়ে কাজ করান মধ্যযুগীয় বর্বরতার মত। এখানে শ্রমিকদের ডেকে তাদের কথা শুনে, তাদের সঙ্গে আলাপ-আলোচনা করে তবে একটা ডিসিশান নেওয়া যেতে পারে। তখন মহারাজরা বললেন তুমি তো ভাল ছেলে, তোমার

ছেলেকে আমরা ভর্তি করে নেব, এই যে ব্যাপার হচ্ছে এটা মেনে নিতে পারি না। স্যার, সেখানে শ্রমিকদের প্রতিদিন ছাঁটাই করা হয় এবং বাইরে থেকে লোককে আমদানি করা হয়। আমার জেলা খরা জেলা, সেখানে অন্য কিছু নেই। সেখানে দু'শো কর্মচারী কাজ করেন। ঐ প্রতিষ্ঠান করার জন্য দু'শো বিঘা জমি দেওয়া হয়েছিল। সেখানে ক্ষেত মজুররা কাজ পেত, তাদের কাজ চলে গেলে তারা কি খেয়ে বাঁচবে। সেখানকার মানুষরা যখন চাচ্ছে যে একটা মীমাংসা হোক তখন এই সুকুমার রায়ের মত কিছু লোক তাঁরা এই রকম জিনিস করছেন।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, হাউস আবার ৩-৩০ মিঃ সময়ে বসবে।

[3-30—3-40 P.M.]

**(After Recess)**

**GOVERNMENT BUSINESS**

**Laying of Reports**

**First and Second Annual Reports of the Minorities Commission, Government of India**

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to lay before the House the First and Second Annual Reports of the Minorities Commission, Government of India, along with Memorandum of Action taken thereon.

**Annual Report on the working and affirs of the West Bengal Financial Corporation for the year 1980-81.**

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to lay before the House the Annual Report on the Working and Affairs of the West Bengal Financial Corporation for the year 1980-81.

**FINANCIAL**

**General Discussion on Budget**

**Mr. Speaker :** I call upon Dr. Sisir Kumar Bose to speak.

**ডাঃ শিশির কুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত জুন মাসে মহামান্য রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি বলেছিলাম, মন্তব্য

করেছিলাম যে, রাজ্যপালের ভাষণ যেটা ছিল সেটা হচ্ছে বামফ্রন্ট সরকারের নীতি প্রচারের একটা মাধ্যম এবং সেটা ছিল যাকে আমরা ইংরেজীতে বলি, এ থিসিস্ ইন ডিসেপসন। অর্থাৎ একটা প্রবঞ্চনার দলিল। আমি বলেছিলাম পশ্চিমবাংলার অধিবাসীরা বিশেষ করে পশ্চিমবাংলার অতি দরিদ্র জনগণ একটা রাজনৈতিক প্রবঞ্চনার শিকার হয়েছে। এখানে আমাদের সামনে মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি বলতে চাই সেটা হল সেই প্রবঞ্চনার প্রতিফলন। এই বাজেট বরাদ্দ সম্বন্ধে ইতিমধ্যে অনেক কিছু বলা হয়ে গেছে কাজেই কোন্ খাতে কত বরাদ্দ বাড়ল বা কমল বা কত কোটি টাকা এদিক থেকে নিয়ে ওদিকে মেলাল একথা বলে আমি আর আপনাদের ধৈর্য্যচ্যুতি ঘটাব না। আমি শুধু অর্থনীতির কতগুলি মূলকথা বলব যেগুলি এই বাজেট সম্বন্ধে প্রযোজ্য। আপনারা জানেন বাজেটের নীতি তখনই তাৎপর্যপূর্ণ ফলপ্রসূ হতে পারে যখন সেটা একটা সার্বিক অর্থনৈতিক পরিকল্পনার অঙ্গ হয় এবং যেটাকে ইংরেজীতে বলা হয়, টোট্যাল ইকনমিক স্ট্র্যাটেজি।

যে বাজেটটা আমাদের সামনে পেশ করা হয়েছে সেটা কিন্তু তা নয়। একটা সার্বিক ইকনমিক স্ট্র্যাটেজি নয়। এই বাজেটটা হচ্ছে আমি বলতে চাই কতকগুলি খাপছাড়া অসংলগ্ন ও আদর্শ বিহীন অর্থ নৈতিক প্রভাবের সমষ্টি। এই বাজেটের মাধ্যমে আমাদের রাজ্যের অর্থনীতির কাজ নির্দিষ্ট পথে চালিত করা সম্ভব নয়। আমি দুঃখের সঙ্গে বলতে চাই এবং এটা একটা নিষ্ঠুর সত্য যে এই বাজেটের উদ্দেশ্য হচ্ছে মধ্যবিত্ত ও উচ্চ মধ্যবিত্ত চাষীদের উন্নতি করার চেষ্টা করা। এ দ্বারা গ্রামের নিম্ন মধ্যবিত্ত এবং দরিদ্র ও সহরের মধ্যবিত্ত ও দরিদ্রদের বঞ্চিত করেছেন। রাজস্ব খাতে দেখা যাক কি অবস্থা। রাজস্ব খাতের ব্যাপারে বর্তমান কালে সরকার পক্ষ থেকে বার বার বলা হয়েছে যে গত ৫ বছরে আমাদের উৎপাদন বেড়েছে। তা যদি হয় তাহলে আমি বলতে চাই যে গ্রামাঞ্চলের থেকে কৃষি আয়কর এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স-এর মাধ্যমে যদি সম্পদ বেড়ে থাকে, তাহলে সেই সম্পদটা কেন সেই গ্রামাঞ্চলের দরিদ্র জনগণের জন্য নিয়োজিত করা হবে না? করের ভার কেন নিম্ন ও নিম্ন মধ্যবিত্তদের উপর চাপানো হচ্ছে? আমি জানি প্রাক্তন অর্থমন্ত্রী মহাশয় নামমাত্র একটা কৃষি আয়কর চালু করেছিলেন। সেটা কেবল নামেই রয়ে গিয়েছে। সেই পথে অগ্রসর হবার সাহস আজ এই সরকারের আর নেই। ভূমির উর্ধ সীমা সম্পর্কে আমি দু চার কথা বলতে চাই। সরকার প্রায়ই একথা বলে থাকেন এ সম্বন্ধে যে ভূমি ব্যবস্থা ঠিক নাই—কোন মাপ নাই—অর্থ নীতির একটা নূতন ব্যাখ্যা নাই। এ সম্বন্ধে আমাদের সজাগ হওয়া দরকার, সেটা হচ্ছে ভূমি সম্পদ বা মূল্য যে ভাবে দেখানো হয়, সেটা কিন্তু পুরোপুরি ঠিক নয়। ভূমি সম্পদ

কেবল মাপজোপ দিয়ে হবে না। আমি আশা করি আমাদের বন্ধু বিনয়বাবু আমার সঙ্গে এক মত হবেন। চাষাবাদে মূলধন দরকার এবং সম্পদ তার উপর নির্ভর করে। বামফ্রন্ট সরকারের বাজেটে চাষাবাদে সম্পদ ও মূলধন সমানভাবে বণ্টন ও নিয়ন্ত্রণের পথে নিয়ে যেতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এখন খরচ সম্বন্ধে বলি। খরচের দিকে তাকিয়ে উন্নয়নের পরিকল্পনা নাই—যাতে করে শহরের দরিদ্র মানুষ গ্রামের দরিদ্র মানুষের উন্নতি হয়। যাকে আমরা টারগেট বাজেট বলে থাকি, কথাটা আপনারা জানেন, দরিদ্র মানুষের উন্নয়ন হয় এমন কোন পরিকল্পনা নাই। গ্রামের গরীব জনগণ উদ্বুদ্ধ হয়ে নিজেদের চেষ্টায় নিজেদের উন্নয়ন করবার যে উদ্যোগ যে সম্বন্ধে সরকার নিজে প্রচার করে থাকেন।

[3-40—3-50 P.M.]

কিন্তু আমি দেখছি সেটা নিতান্তই ফাঁকা আওয়াজ। আমি খুব বিনীতভাবে এই কথাটা বলতে চাই, কারণ আমি এই বিষয়ে কিছু অভিজ্ঞতা অর্জন করেছি। কয়েকটি ডাক্তার, কয়েকটি সমাজসেবী এবং বিশেষ করে দরিদ্রতম, সম্পূর্ণ অবহেলিত শ্রেণীর গ্রামবাসীদের সাহায্যে আমরা ছোটখাট ভাবে—আমাদের ক্ষেত্র সীমিত, ক্ষমতা সীমিত নয়, ওখানে আমরা গ্রামবাসীদের প্রচেষ্টায় কিছু উন্নয়নের কাজ করবার চেষ্টা করেছি। আমরা দেখেছি অভূতপূর্ব, অপ্রত্যাশিত ফল এর মধ্যে থেকে পাওয়া যায় নি। যে প্রতিক্রিয়াশীল রাজনৈতিক ও দলগত প্রতিষ্ঠানগুলির মাধ্যমে এই খরচ করা হবে বলা হচ্ছে; এই ধরণের প্রতিষ্ঠানগুলি এই কাজের পক্ষে সম্পূর্ণ পরিপন্থী। একটা উদ্ধৃতি আমি দিচ্ছি, আপনাদের এই সরকারের ইকনমিক রিভিউ থেকে, it is important that poorer sections of rural area should be involved in an organised manner in decision making and implementation of plan project. আরও বলা হয়েছে, In this context the role of newly elected Panchayats becomes specially relevant. এই যে রেলেভ্যান্ট করা হোল, এই রেলেভ্যান্ট কথাটি কতটা রেলেভ্যান্ট সেটা একটু খুঁটিয়ে দেখা যাক। এই পঞ্চায়েতগুলোর উপর উন্নয়নের জন্য বরাদ্দ টাকা খরচের ভার দেওয়া হয়েছে। যেটা নাকি গ্রামের দরিদ্র থেকে দরিদ্রতম মানুষের কাছে পৌঁছে দেওয়া হবে। কিন্তু ঐ একই সরকারী ইকনমিক রিভিউতে আমরা দেখছি দু'নম্বর পাতায় যে পেশাগতভাবে পঞ্চায়েতের সভ্যদের কেবল শতকরা চার পয়েন্ট আটজন ভূমিহীন কৃষক এবং শতকরা কেবল এক পয়েন্ট চারজন নথিভুক্ত বর্গাদার। আমার স্থির বিশ্বাস এবং আমার মনে হয় সি. পি. এমের অনেক সভ্যরা নিশ্চয়ই সেটা জানেন যে এদের এই দরিদ্রদের প্রতিনিধিত্ব পঞ্চায়েতের উপরতলার

চেয়েও নিশ্চয়ই অনেক কম। যাঁরা সমাজ বিজ্ঞানের কিছু খবর রাখেন, তাঁরা জানেন যে এই অবস্থাপন্ন চাষী সম্প্রদায়ের দরিদ্র ভূমিহীন ও প্রায় ভূমিহীন কৃষকদের প্রতি তাদের কি ধরণের আচরণ, কি ধরণের ব্যবহার হয়ে থাকে, ভূমিহীন এবং প্রায় ভূমিহীনদের, যাঁরা হচ্ছেন আমাদের জনসংখ্যায় বিপুলভাবে সংখ্যাগরিষ্ঠ, তাদের হাতে এই জনগণের বাজেট—সাহায্য তো কিছু দিচ্ছেই না এমন কি কোন হাতিয়ারও দিচ্ছে না। যার দ্বারা তারা অপেক্ষাকৃত কম অবস্থাপন্ন মানুষের সংগে খানিকটা দরকষাকষি করতে পারেন তাঁদের দাবীর ভিত্তিতে। কেবল তাই নয় এই বাজেট বর্ত্তমানে অসম এবং পেটোয়া অর্থনীতিতে যাকে আজকাল বলা হয় ক্লায়েণ্টেলিষ্ট, সেটা আপনারা সকলেই জানেন। এই পেটোয়া অধিকৃত প্রতিষ্ঠানগুলিকেই আরও শক্ত ও সুদৃঢ় করছে। আমি এটা বলতে বাধ্য যে এই যুক্তির ভিত্তিতে আপনারা আমার সঙ্গে একমত হবেন, এই রকম কোন কথা নেই। এই যুক্তির ভিত্তিতে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি পশ্চিম-বাংলার গ্রামাঞ্চলে প্রতিক্রিয়ার ধারক ও বাহক। যেসব ক্রীড়ানক বা পাপেট প্রতিষ্ঠান তাঁরা গ্রামে গঞ্জে গড়ে তুলেছেন, এইগুলো আমাদের দেশের অসম সমাজব্যবস্থাকে সুদৃঢ় করবে, দুর্বল করবে না।

এই ধরণের প্রতিষ্ঠানগুলি কেবলমাত্র দাক্ষিণ্য বিতরণের বা ভোট সংগ্রহের এক প্যারালেল ব্যবস্থা, সমান্তরাল ব্যবস্থা হবে, শ্রেণী সংগ্রামের হাতিয়ার এগুলি কখনই হবে না। আমার ধৃষ্টতা মাননীয় মুখমন্ত্রী ক্ষমা করবেন, আমার মনে হয় পশ্চিমবঙ্গের মার্কসিষ্ট কমুনিষ্ট পার্টি পৃথিবীর অন্য দু চারটি কমুনিষ্ট পার্টির অভিজ্ঞতা থেকে শিক্ষা গ্রহণ করেননি। শিক্ষা হচ্ছে এই—ব্যক্তিগত ও সমষ্টিগত দাক্ষিণ্য বিতরণের ভিত্তিতে গড়ে তোলা রাজনৈতিক প্রতিষ্ঠানগুলি কখনই শ্রেণী সংগ্রামের পথে সহায়ক হয়নি, সেগুলি একটা দুর্লঙ্ঘ্য বাধা হয়ে দাঁড়ায়। আমার তারিখগুলি ঠিক আছে, আমার যতদূর জ্ঞান—আমি জানি ১৯৫১ সাল থেকে ১৯৬৫ সাল পর্যন্ত ইন্দোনেশিয়ার কমুনিষ্ট পার্টি পি. কে. আই. চাষীদের মধ্যে প্রভাব বিস্তারের মাধ্যম হিসাবে দাক্ষিণ্য বিতরণের ভিত্তিতে তাদের সংগঠন গড়ে তোলবার চেষ্টা করেছিলেন। এবার ইউরোপের দিকে দেখুন। ইটালীর কমুনিষ্ট পার্টি পি. সি. আই. নির্বাচনের তাগিদে এবং চাষীদের ভোট গ্রহণের জন্য, যাকে আজকাল অর্থনীতিবিদ্‌রা ট্রাডিশন্যাল ক্লায়েনটেলিষ্ট রাজনৈতিক প্রতিষ্ঠান বলেন—আমরা এখন নতুন ধরণের ক্লায়েনটেলিষ্ট কমুনিষ্ট পশ্চিমবঙ্গে দেখতে পাচ্ছি। ক্লায়েনটেলিষ্ট ইটালীতে বহুদিন ধরে চলে আসছে। সেই প্রতিষ্ঠানগুলি আর বজায় রাখতে পারেননি—তারা মজবুত করবার চেষ্টা করেছিলেন। কিন্তু আপনারা জানেন এই দুটি দেশের কমুনিষ্ট আন্দোলনের অবস্থা এখন কি হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই নিবেদন করতে চাই যদি আমরা সত্যি সমাজবাদের পথে দেশকে এগিয়ে নিয়ে যেতে চাই, অন্ততঃ পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যেতে চাই তাহলে ভূমিহীন ও প্রকৃত ভূমিহীন চাষীদের নিয়ে শ্রমিক বাহিনী গঠন করতে হবে, লেবার কোর্ গঠন করতে হবে এবং গ্রামীন যৌথ উদ্যোগ গঠন করতে হবে। আমি আর একটু এগিয়ে গিয়ে বলব, হয়ত আপনারা শুনলে অবাক হবেন যে তাদের শ্রমে যে সকল গ্রাম ভিত্তিক যৌথ উদ্যোগ গড়ে উঠবে এই লেবার কোর, এই শ্রমিক বাহিনীকে তার কালেকটিভ কন্ট্রোল দিতে হবে। সোভিয়েত রাশিয়াতে এর দৃষ্টান্ত আছে, সেটা আপনারা সকলে জানেন। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলছি এই বাজেটের মাধ্যমে যে শ্রেণী চরিত্র বেরিয়ে এসেছে তার থেকে এটা পরিষ্কার যে এই ধরণের কোন কাজ এই সরকারের দ্বারা সম্ভব নয়। শিল্প উদ্যোগ সম্বন্ধে অনেক কথা বলা হচ্ছে। একটি কথা বোধ হয় জোর করে বলা হয়নি যে গ্রামের সমস্যার সমাধান দ্রুত শিল্প প্রসার ছাড়া কোন মতেই সম্ভব নয়। এটা একটা প্রাথমিক কথা যেটা বিশেষ করে উন্নয়নশীল দেশের পক্ষে প্রযোজ্য। আমরা দেখছি একটা নড়বড়ে, স্থূল অপদার্থ দুর্নীতিগ্রস্ত প্রশাসনের জন্য অনেক বরাদ্দ করা হয়েছে, অন্য দিকে কৃষি, শিল্প, শিক্ষা ইত্যাদি বানের জলে ভেসে গেছে। এই তো অবস্থা আমরা দেখতে পাচ্ছি। উৎপাদন নিয়ে অনেক কথা শুনলাম। উৎপাদন বাড়িয়ে তোলার কোন ইঙ্গীত এই বাজেটে নেই, সেটা আগেই বলেছি। আর সমাজবাদের পথে সম্পদ পুনর্বণ্টন তো দূর-অস্ত—কবে হবে ঈশ্বর জানেন। রাজ্যের হাতে যে ক্ষমতা আজও আছে তার পূর্ণ সদ্ব্যবহার, যাকে আজকাল অর্থনীতিবিদ্‌রা বলেন optimal use of resources in hand.

[3-50—4-00 P.M.]

এবং তাকে সদ্ব্যবহার করে জনগণের যতটা সম্ভব মঙ্গল সাধন কবার চেষ্টা করা —সেটা এই সরকারের নীতি নয়। এই সরকারের নীতি হচ্ছে কত কমে রেহাই পাওয়া যায় সেটা দেখা। অর্থনীতিবিদরা নিজেরাই একে বলেছেন মিনিম্যালিষ্ট এ্যাটিচুড। কত কমে রেহাই পাওয়া যায়, কি করে পেছনের দরজা দিয়ে কোন রকমে তাড়াতাড়ি সরে পড়া যায় এই হ'ল এই নীতির একটা রূপ। গত ৫ বছর ধরে 'সীমিত ক্ষমতা' 'সীমিত ক্ষমতা' শুনতে শুনতে কান ঝালাপালা হয়ে গেল। আমি একজন শিশু চিকিৎষক, অনেক শিশু দেখি, একটা আব্দেরে শিশুর মতন এই ঘ্যানঘ্যানানি বাঙ্গালী জাতির আত্মমর্যাদা, আত্মপ্রত্যয় ধূলোয় লুটিয়ে দিচ্ছে। কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়েও নানা রকমের জ্বালাময়ী বক্তৃতা এই বিধান সভায় শুনেছি এবং বাইরে শহীদমিনার ময়দানে ও ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডেও অনেক শুনেছি। যাঁরা বিপ্লবী, যাঁরা বীর্যবান

তাঁরা সীমিত ক্ষমতা, সীমিত ক্ষমতা বলে ঘ্যানঘ্যান করেন না, ক্রন্দন করেন না যেমন বামফ্রন্ট সরকার এই বাজেটে করেছেন। যাঁরা দুর্বলচিত্ত, দুর্বলমনা, অকর্মন্য অপদার্থ তাঁরাই এটা করেন। জাতির জীবনে জনগণই হল ক্ষমতার উৎস। জনগণে যাঁরা বিশ্বাস রাখেন—যেমন আপনারা রাখেন—তাঁরা জানেন, জনগণের ক্ষমতা অফুরন্ত, সীমিত নয়। একদিকে বামফ্রন্ট সরকার বলছেন জনগণ তাঁদের পাশে আছেন আবার অন্য দিকে বলছেন ক্ষমতা তাঁদের বড়ই সীমিত। এর মধ্যে দুটি সত্য হতে পারে না, একটাই সত্য। কোনটা সত্য আপনারা সেটা বেছে নিন। কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে আমি বিরোধীপক্ষে দাঁড়িয়ে সম্পূর্ণ দায়িত্বের সঙ্গে ২/৪টি কথা বলতে চাই। আমাদের এটা একটা যুক্তরাষ্ট্র-আমরা সকলে মিলে এক, এরমধ্যে এক পা যদি বেরিয়ে যায় তাহলে আমরা দুই এক নই। সকলে যুক্তভাবে কাজ করলেই আমরা শক্তিশালী হতে পারি। আমি পরিষ্কারভাবে বলতে চাই, আশাকরি, বিশ্বাস করি বিরোধীপক্ষের সকলে আমার সঙ্গে একমত হবেন যে কেন্দ্র-রাজ্য সম্পর্ক একটা স্থিতিশীল ব্যাপার নয়, এর পুনর্বিন্যাস নিশ্চয় হতে পারে, ক্রমাগতই হতে পারে। কিন্তু এর পুনর্বিন্যাস হবে কেন্দ্র-রাজ্য এবং রাজ্য-রাজ্যের মধ্যে, উদার মনোভাব নিয়ে আলাপ আলোচনার মাধ্যমে। যদি প্রয়োজন হয় সংবিধান সংশোধন করে এর পুনর্বিন্যাস হবে।

তবে এ সম্বন্ধে একটা কথা বলব, যে ক্ষমতা রাজ্যের হাতে রয়েছে তার সদ্ব্যবহার যদি রাজ্য সরকার না করতে পারেন বা সেই ক্ষমতা এমনভাবে ব্যবহার করেন যেটা সমগ্র মহাজাতির বৃহত্তর স্বার্থের পরিপন্থী তাহলে পুনর্বিন্যাস কিন্তু উল্টো দিকে হবে এবং এটা আমার বলতে দ্বিধা নেই যে, ক্ষমতা কমিয়ে দেওয়া হবে এবং দরকার হলে ক্ষমতা কেড়ে নেওয়া হবে। তবে এই ক্ষমতার সদ্ব্যবহার বা ব্যবহার করতে যে অপারগ তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত আমি বলছি। এই জ্বলন্ত দৃষ্টান্ত হচ্ছে সরকারের বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে হিমালয় সদৃশ ব্যর্থতা। আপনারা হয়ত না জানতে পারেন, কিন্তু মুখ্যমন্ত্রী জানেন উৎপাদন ক্ষমতা হিসেব করার একটা নীতি আছে যেটাকে বলা হয় পি এল এফ। এটা অঙ্ক কষে বার করতে হয় এবং স্কুলের ছাত্রও এটা করতে পারে। সেই মাপকাঠি অনুসারে আমরা দেখেছি সর্বভারতীয় ক্ষেত্রে গত দুবছরে সেটা ৪৪ থেকে বেড়ে ৪৭ হয়েছে এবং ডি ভি সি-তে ৩৭ থেকে ৫২ হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ডি পি এল মিলে উৎপাদন যেখানে ছিল ৩৮ সেটা কিন্তু নেমে হয়েছে ৩৫। কি কীর্তিমান সরকার এবং তার নেতৃত্ব যাঁরা আরও ক্ষমতা দাবী করেন রাজনৈতিক এবং অর্থ নৈতিক ক্ষেত্রে। স্যার,

এই তথাকথিত বামফ্রন্ট সরকারের চরম ব্যর্থতা সম্পর্কে আমরা সকলেই চিন্তা করেছি, কেবল তাঁরা করেন নি। এর ঐতিহাসিক কারণটা আমার জানা নেই তা নয়, এই ব্যর্থতার ঐতিহাসিক কারণটা এবারে আপনারা শুনুন। এই কয়েকদিন আগে অপ্রত্যাশিতভাবে মার্ক্সিষ্ট ঐতিহাসিক সুশোভন সরকারের শেষ টেলিভিসন সাক্ষাৎকারে ব্যর্থতার সেই ঐতিহাসিক কারণটার সমর্থন পেল। অধ্যাপক সুশোভন সরকার বললেন, ভারতবর্ষে কমিউনিস্ট পার্টি আসলে এবং ভালভাবে সঙ্গঠিত হয়েছিল ১৯৪২ সালে। তিনি একটা মন্তব্য করেছিলেন এবং সেটা আমি আপনাদের শোনাচ্ছি। তিনি বললেন, এঁদের চিন্তাধারা হচ্ছে দেশের জনমতের স্রোতের বিরুদ্ধে। আমি জিজ্ঞাসা করলাম, ১৯৪২ সালে ভারতবর্ষের জাতীয় জনমত কি ছিল? রবীন্দ্রনাথের ভাষায় সেটা ছিল, বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে একটা চূড়ান্ত লড়াই। কিন্তু প্রথম থেকেই এই দলের চিন্তাধারা সারা দেশের জাগ্রত জনগণের স্বার্থের অনেক উপরে। অর্থাৎ দলীয় স্বার্থ। আপনাদের ডিকটাম হচ্ছে, সকলের উপরে দল সত্য, তার উপরে নেই। স্যার, আমি একজন সামান্যকর্মী হিসেবে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, সরকারী বা বেসরকারী প্রতিষ্ঠান, স্কুল, কলেজ, বিশ্ববিদ্যালয় এবং এমন কি হাসপাতালেও দেখেছি যাঁরা দলের নন, যাঁরা দলের তাবেদার নন তাঁদের কোন সুযোগ নেই এবং অপরপক্ষে যাঁরা দলের মধ্যে আছেন তাঁদেরই এই সরকার পক্ষপাতিত্ব করেন।

[4-00—4-10 P.M.]

তাইজন্য বলি ইতিহাস আপনাদের আর সুযোগ দেবে না। আপনারা সুযোগ পেয়েছিলেন কিন্তু এবারকার বাজেটেই প্রমাণ করলো যে, সেই সুযোগটিকে আপনারা হেলায় হারিয়েছেন। সুতরাং এক নতুন বাম-পন্থার ডাক উঠছে, সেইদিন এই দেশ সত্যিই মুক্ত হবে, সব দুঃখ-কষ্টের সীমা লঙ্ঘন করে নতুন সমাজ-বাদের দিকে এগিয়ে যাবে। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ নিজামুদ্দিন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। গত ৩ দিন ধরে বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যারা এই বাজেট বক্তৃতার মধ্যে তাঁরা যা বলার চেষ্টা করেছেন এবং এখন মাননীয় সদস্য শিশির বসু মহাশয় যা বললেন তাতে মনে হচ্ছে যে, পশ্চিমবঙ্গ বোধ হয় একটা সমাজতান্ত্রিক দেশ এবং কমরেড জ্যোতিবসু মহাশয় মুখ্যমন্ত্রী তথা প্রধানমন্ত্রী। এটা

যে একটা পুঁজিবাদি সমাজ-ব্যবস্থা এবং সেই পুঁজিবাদি অর্থনীতির মধ্যে যে সংবিধান রচিত তারই ভিতর দিয়ে এই রাজ্যকে কাজ করতে হচ্ছে, বা যে কোন রাজ্যকে করতে হচ্ছে-এটা বোধ হয় তাঁরা ভুলে গেছেন। আজকে এই যে বাজেট পেশ করা হয়েছে সেই বাজেট বাস্তববাদি বাজেট। দেশের এই রকম খরা পরিস্থিতি, কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ, যে টাকা দেওয়ার কথা তা দিচ্ছে না, যে টাকা ধার্য্য করার দরকার তা করছে না, তারইমধ্যে যে বাজেট পেশ করা হয়েছে সেই বাজেটকে যে কোন নিরপেক্ষ মানুষ বলবে যে বাস্তব যে অবস্থা তারই পরিপ্রেক্ষিতে এই যে বাজেট, এর চেয়ে আর ভাল বাজেট হতে পারে না।

এই কথা সাধারণ মানুষে বাইরে বলছেন, এমন কি অর্থনীতিবিদদেরও একই বক্তব্য। আজকে এখানে মাননীয় সভ্য শিশির বসু মহাশয় কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে প্রশ্ন তুলেছেন। তিনি অন্যান্য রাজ্যের যেখানে কংগ্রেস আছে উদাহরণ দিয়েছেন, সেই সঙ্গে তিনি সোভিয়েতেরও উল্লেখ করেছেন। কালকে লক্ষীবাবু কথা বলেছেন, আজকে আমি সেই কথাটাই বলতে চাই যে, তাঁরা বোধহয় ভুলে গেছেন সোভিয়েত দেশের রাজ্যগুলির ক্ষমতার কথা। আমি জিজ্ঞাসা কার সেখানে রাজ্যগুলিকে যে ক্ষমতা দেওয়া হয়েছে তার এক ভাগও কি ভারতবর্ষের মধ্যে কোন রাজ্যকে দেওয়া হয়েছে ? আমি জিজ্ঞাসা করতে চাই যে আজকে আমরা যখন আমাদের অর্থনীতিকে আরও সচল করবার জন্য ন্যাশন্যাল ডেভলপমেণ্ট কাউন্সিলের কাছ থেকে টাকা চাই তখন টাকা দেওয়া হয় না কেন ? ৭০০ কোটি টাকা চাইলে মাত্র ৪০০ কোটি বরাদ্দ করা হয়, যেটা এখন বহু চেষ্টায় ৫৩১ কোটি টাকা হয়েছে এবং মাননীয় বিরোধী পক্ষের নেতা সাত্তার সাহেব বললেন, যে যদি ইন্দিরা গান্ধী এই টাকা না দিতেন তাহলে ওঁরা কি করতেন ? আমি মাননীয় সাত্তার সাহেবকে জিজ্ঞাসা করতে চাই—

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সভ্য বক্তৃতা দিচ্ছেন। আমাদের অর্থমন্ত্রী মহাশয় ওঁর বক্তৃতা শুনে চলে গেলেন। এর পরও কি আমাদের থাকতে হবে ?

**মিঃ ডেপুটি স্পীকার** : দ্যাট ইজ নট এ পয়েণ্ট অফ অর্ডার।

**শ্রীমহম্মদ নিজামুদ্দিন** : মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য সত্য বাবুর এইরকম অসত্য ভাষণ আমরা জানি। আমি যে কথা বলতে চাইছিলাম যে আজকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তব্যের মধ্যে যে

কথা বলেছেন যে, আজকে কেন্দ্র এবং রাজ্যের মধ্যে যে সম্পর্ক দাঁড়িয়েছে সেটা নিয়ে আলোচনা করে তার সমাধান করা এবং বিশেষ করে অর্থনৈতিক ক্ষেত্রে এখনই বসে তার মীমাংসা করা উচিত। সাত্তার সাহেব বলেছেন যে, ইন্দিরা গান্ধী টাকা না দিলে কি করবেন? আমি সাত্তার সাহেবকে জিজ্ঞাসা করতে চাই ইন্দিরা গান্ধী বা কেন্দ্রীয় সরকার এই টাকা কি পশ্চিমবঙ্গকে ভিক্ষা দিচ্ছেন? না, ভিক্ষা দিচ্ছেন না। পশ্চিমবঙ্গ থেকে তাঁরা তার চা, লোহা, ইস্পাত, সিমেণ্ট, ইনকাম ট্যাক্স, ওয়েলথ ট্যাক্স, সেলস্ ট্যাক্স, একসাইজ ডিউটি, এস্টেট ডিউটি এবং কাষ্টম ডিউটির মাধ্যমে হাজার হাজার কোটি টাকা প্রতি বছর নিয়ে যাচ্ছেন। বিদেশী মুদ্রা অর্জন করছেন। তারই একটা ছিটেফোঁটা এখানে ঠিক করে দিয়েছেন। শ্রীমতি ইন্দিরা গান্ধী টাকা যদি না দেয় অর্থনীতি ভেসে যাবে। আজকে এই অবস্থায় যদি মীমাংসা না করা যায় তাহলে শিশির বাবুই তো বললেন যে, দেশের ঐক্য থাকতে পারে না। এক বিচ্ছিন্নতাবাদী শক্তি আজকে আসামে মাথা চাড়া দিয়েছে। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে, বামপন্থীদের গণতান্ত্রিক আন্দোলন আছে বলে এখানে তাঁরা মাথা চাড়া দিতে পারছেন না।

[4-10—4-20 P.M.]

মাননীয় সাত্তার সাহেব এবং অন্যান্য বিরোধী সদস্যরা কিছু কিছু জিনিষের ওপর ট্যাক্স বসানো নিয়ে বড়ই চেঁচামেচি করছেন। আমরা আগেই বলেছি যে, আমাদের ট্যাক্স বসানোর ইচ্ছে ছিল না, কিন্তু এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে এবং বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে এটুকু বসানো ছাড়া আমাদের আর কোনও উপায় ছিল না। কেন না, আজকে কেন্দ্র সমস্ত ক্ষমতা তাঁদের হাতে রেখেছেন, এটা আজকে আমাদের বুঝতে হবে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা আজকে বিরোধী পক্ষকে বলতে চাই যে, এই যে অবস্থা চলছে এর পরিবর্তন ঘটাবার জন্য আপনারাও একটু এগিয়ে আসুন। গত ৩৪/৩৫ বছর ধরে সারা ভারতবর্ষের জন্য কেন্দ্র যে নীতি গ্রহণ করে চলেছে সেই নীতির জন্যই আজকে দেশের মানুষের ওপর করের বোঝা চাপানো হচ্ছে। আমি ওঁদের কাছে প্রশ্ন রাখতে চাই যে, আপনারা তো কোন দিন এসব সম্বন্ধে কিছুই বলেননি, না বলুন, অন্তত নিজেদের মধ্যেও তো এসব তথ্য নিয়ে আলোচনা করতে পারেন, কৈ তাও তো করতে দেখি না! আমরা তো দেখে আসছি বিভিন্ন ট্যাক্স মাধ্যমগুলি আগে কি হারে ছিল এবং এখন কি হার হয়েছে, একসাইজ ডিউটি যখন প্রথম বাজেটে ১৯৪৯ সালে রাখা হয়েছিল তখন

কি হারে ছিল এবং এখন কি হয়েছে। তখন ৬২ কোটি টাকা ছিল, এখন সেটা বেড়ে হয়েছে ৬,৪০০ কোটি টাকা। তবুও আজকে কেন্দ্রীয় সরকারকে ২০০০ কোটি টাকার ঘাটতি বাজেট তৈরী করতে হয়। আমরা দেখেছি আগে রেলওয়ে বা অন্যান্য বাজেটের মাধ্যমে বছরে একবার করে জিনিষ পত্রের দাম্ বাড়ত। এখন বছরে দুবার করে বাড়ে। ডিজেল, পেট্রোল, কেরসিন তেল ইত্যাদি জিনিষের দাম ৩/৪ বার করে বাড়ছে। কেন্দ্রীয় সরকার এই দাম বাড়াচ্ছেন। এসব সত্বেও যখন ঘাটতি বাজেট হয় তখন তা পুরণ করবার জন্য কেন্দ্রীয় সরকার নোট ছাপাবার ব্যবস্থা করেন এবং সেই টাকাটাকে অন্য দিকে পাঠাবার ব্যবস্থা করেন। নাসিকের ছাপাখানায় একটা ১০ টাকার নোট ছাপাতে ৩ নয়া পয়সা খরচ হয়। অর্থাৎ আজকে কেন্দ্রীয় সরকার ৩ পয়সার মাল ১০ টাকায় বিক্রি করছে। এই যদি অবস্থা হয় তাহলে নোটের দাম কমবে না ? টাকার মূল্য কমবে না ? আর যদি টাকার মূল্য কমে মুদ্রাস্ফীতি হয় তাহলে জিনিষ-পত্রের দাম বাড়বে না ? হ্যাঁ, নিশ্চয়ই বাড়বে। ৩৪ বছর ধরে এরকম একটা অর্থনৈতিক অবস্থা চলার ফলেই আজকের এই সঙ্কটের সৃষ্টি হয়েছে। আজকে যখন এই অবস্থার সৃষ্টি হয়েছে তখন তার থেকে বেরিয়ে আসার জন্য ইন্দিরা গান্ধীকে যেতে হয় আই. এম. এফ.-এর কাছ থেকে টাকা আনবার জন্য। ৫,২০০ কোটি টাকা সেখান থেকে আনা হয়েছে দেশের সমস্ত মানুষের স্বার্থকে বিসর্জন দিয়ে। আজকে আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের ওপর বেশী নির্ভরশীল হয়ে পড়ছি এবং দেশী বিদেশী পুঁজিপতিদের নির্দেশেই এই টাকা আনা হচ্ছে। ক্রমাগত বিদেশী পুঁজির উপর নির্ভরশীলতার ফলে বহুজাতিক সংস্থাগুলি আমাদের দেশের শিল্প বাণিজ্যে বেশী বেশী করে প্রভাব বিস্তার করছে। এরই ফলে আজকে মাল্টি ন্যাশন্যাল কোম্পানীগুলি ভারতবর্ষের অর্থনীতিকে নিয়ন্ত্রণ করছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বলতে চাই যে, তারা যদি এই সমস্ত কাজ করতে পারে, আর রাজ্যগুলি যদি ওভার ড্রাফ্‌ট নেয় তাহলেই দোষ হয়ে যায়। আমরা খরা পরিস্থিতি, বন্যা পরিস্থিতি মোকাবিলা করার জন্য বেকার ভাতা দেবার জন্য, কৃষিঋণ মুকুব করার জন্য, শিক্ষা প্রসারের ব্যবস্থা করার জন্য, বিধবাদের পেনসান দেবার জন্য টাকা নিতে পারব না। অথচ ওরা সমস্ত কিছুই করতে পারবেন। এই ৪ বছরে সমস্ত রাজ্য মিলে ১৮শো কোটি টাকা ওভার ড্রাফ্‌ট নিয়েছিল আর সেখানে কেন্দ্র এই ৪ বছরে ৮ হাজার কোটি টাকা নোট ছাপিয়ে ঘাটতি পূরণ করেছে। রাজ্য এবং কেন্দ্র বসে এই অবস্থা নিয়ে একটা ফয়শালা হওয়া দরকার। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, গত পরশু দিন মাননীয় সাত্তার

সাহেব বলেছেন যে ৫ বছরে বামফ্রন্ট সরকার কি করেছে। ৫ বছরে কি করেছে বামফ্রন্ট সরকার, সেটা এখন ডাঃ শিশির বসু মহাশয়ও বললেন। আপনারা যখন ১৯৭২-৭৩ সালে জালিয়াতি করে, জুয়াচুরি করে সরকার কায়েম করলেন সেই বছরে আপনারা কত টাকা ব্যয় বরাদ্দ করেছেন সেটা আমি একটু দেখাতে চাই। ১৯৭৬-৭৭ সালের শেষে টাকার পরিমাণ ছিল ৩৬৬ কোটি টাকা। এই বছর বাজেটে অর্থাৎ আমাদের এই বাজেটে ১৫৪০ কোটি টাকা চাওয়া হয়েছে। এই দুই অংশ থেকে বোঝা যাবে যে এই ৪ বছরের মধ্যে বাজেটের গুরুত্ব কতখানি বাড়ানো গিয়েছে। কি জবাব দেবেন ? এটা কি বামফ্রন্ট সরকারের কৃতিত্ব নয় ? আমি বলতে চাই এই সীমিত ক্ষমতার, ( সীমিত ক্ষমতা শুনলেই ওরা চটে যান। বাস্তব অবস্থা তো তাই। ) ৪ বৎসরের মধ্যে ৬ হাজার ৬শো ৪৮টি ব্যবসায়ী সংস্থাকে ৫৪ কোটি ২০ লক্ষ টাকা ব্যাঙ্ক থেকে ঋণ পাইয়ে দেওয়া হয়েছে। তার ফলে সমস্ত জেলার ৪০ হাজার মানুষের কর্মসংস্থান হয়েছে। এটা অস্বীকার করতে পারবেন না। আমি বলতে চাই ১৯৭৬-৭৭ সালে তাদের রাজত্ব ছিল। সেই সময় কটেজ এণ্ড স্মল ইনডাস্ট্রিতে মাত্র ৭ লক্ষ টাকা ১ বছরে খরচ করেছেন। ওরা প্রতি বছরে ৪-৫-৬ লক্ষ টাকার বেশী খরচ করতে পারেন নি। আর এই বামফ্রন্ট সরকার ৪ বছরে ১৯৭৭—৮১ সালের মধ্যে ৭২৯৪টি ছোট সংস্থাকে ১ কোটি ৪৫ লক্ষ টাকা ঋণ দিয়ে ১৯৪৪২ জনের চাকুরীর ব্যবস্থা করেছেন। এটা অস্বীকার করতে পারবেন না। পশ্চিমবঙ্গের খাদি গ্রামোদ্যোগে ১৯৭৭ থেকে ১৯৮১ সালের মধ্যে ১৫টি জেলার মধ্যে ১০ হাজার ইনডাস্ট্রি তাদের কাজ সুরু করে দিয়েছে।

[4-20—4-30 P.M.]

এটা কি অস্বীকার করতে পারবেন ? এমার্জেনসির সময়ে যাদের চাকুরী থেকে উৎখাত করে দিয়েছিলেন, যারা কাজে যেতে পারতো না, যাদের গুণ্ডাদের ভয় দেখিয়ে গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়েছিলেন, সেই হাজার হাজার মানুষকে বামফ্রন্ট সরকার পুনর্নিয়োগ করেছেন। এটা কি বামফ্রন্টের কৃতিত্ব নয় ? আমি ওঁদের জিজ্ঞাসা করতে চাই, দলমত নির্বিশেষে মানুষের যে ট্রেড ইউনিয়ান করার অধিকার চালু ছিল তা ঐ সময়ে কেড়ে নেন নি ? আপনারা কি পুলিশ লেলিয়ে দিয়ে গণতান্ত্রিক অধিকার, ট্রেড-ইউনিয়ন করার অধিকার কেড়ে নেন নি ? আমরা সারা ভারতবর্ষে আজকে দেখছি, পুলিশী হস্তক্ষেপ করে আপনারা এই অধিকার

কেড়ে নিচ্ছেন। আপনাদের গণতান্ত্রিক শক্তির প্রধান শ্রীমতী ইন্দিরা গান্ধী নূতন নূতন আইন করে—মিসা, এসমা ইত্যাদি জারী করে ট্রেড ইউনিয়নের অধিকার তথা গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়ার নানা পরিকল্পনা করে চলেছেন। পশ্চিমবাংলার দিকে তাকিয়ে দেখুন, এখানে এ রকম কিছু নেই। এখানে কোন গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করে না। সেজন্য এখানকার শ্রমিকরা আন্দোলন করে, লড়াই করে ১৯৭৯-৮০ সালে মালিকদের কাছ থেকে ৬৯ কোটি টাকা আদায় করতে পেরেছে। এটা কি ভুলে যাওয়ার কথা? এখানকার শ্রমিকশ্রেণী এটা উপলব্ধি করতে পেরেছে। ওঁরা উপলব্ধি না করলে কিছু এসে যায় না। আমরা জানি, যতদিন পর্যন্ত পুঁজিবাদী সমাজ ব্যবস্থা থাকবে, ততদিন পর্যন্ত দেশে বেকার সমস্যা থাকবে। আমরা বেকারদের কাজ পাবার নৈতিক অধিকারকে মেনে নিয়ে বেকার ভাতা চালু করেছি। ১৯৭৭ সাল থেকে প্রতি বছর প্রায় ৩ লক্ষ বেকারকে ভাতা দিয়ে যাচ্ছি। চাষীদের মধ্যে ১২ লক্ষ একর জমি আমরা বিতরণ করেছি। দুস্থ কৃষকদের ঋণ আমরা মুকুব করেছি, অসমর্থ কৃষকদের পেনসন দেবার ব্যবস্থা করেছি। ওঁরা তো এখানে ৩০ বৎসর ছিলেন, ওঁরা কি ছাত্র-ছাত্রীদের ফ্রি এডুকেশানের ব্যবস্থা করতে পেরেছিলেন? গত ৩০ বছরে আপনারা যখন মাত্র ৪র্থ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষার ব্যবস্থা করেছিলেন—আমরা গত পাঁচ বৎসরে সেটাকে বাড়িয়ে ১২ ক্লাস পর্যন্ত এগিয়ে নিয়ে গিয়েছি। প্রায় ৪-৫ লাখ ছাত্র-ছাত্রী প্রাইমারী স্কুলে পড়ার সুযোগ পেয়েছে। বহু মাধ্যমিক স্কুল আমরা স্থাপন করেছি। এগুলো কি ওঁরা অস্বীকার করতে পারেন? সেই সঙ্গে হাজার হাজার শিক্ষককে আমরা নিয়োগ করার ব্যবস্থাও গ্রহণ করেছি। বামফ্রন্ট সরকার এইভাবে সুযোগ করে দিয়েছে। বামফ্রন্ট সরকার এই সমস্ত কাজের জন্যই বাজেট পেশ করেছেন। আর ওঁরা মানুষকে ধোঁকা দেবার জন্য যা খুশী বলে চলেছেন। অথচ এতদিন যাবৎ ওঁরা দেশের মানুষকে নিরক্ষর রাখার চেষ্টা করে গেছেন। একথা ওঁদের শুনতে ভাল লাগছে না, ওঁদের ধৈর্য হারিয়ে যাচ্ছে।

**শ্রীসুব্রত মুখার্জী:** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, বি. এ. কমিটিতে যেভাবে টাইম এ্যালোট করা হয়েছে সেই টাইম নতুন করে না জানিয়ে এইরকম অবাধ ভাবে আপনি বাড়াতে পারেন না। কমিটির ডিসিশান নিয়ে তবে আপনি বাড়ান। আপনি রুলসের বাইরে যেতে পারেন না। সুতরাং আপনি আমাদের কাছে প্রস্তাব রাখুন আগে তারপরে আপনি সময় এক্সটেন করুন।

**শ্রীকমল সরকার ঃ** মাননীয় স্পীকার স্যার, সুব্রতবাবু হয়তো ভুলে গেছেন উনি ১০ মিনিট বেশী সময় নিয়েছিলেন। সুতরাং তাঁর পক্ষে এই ধরণের উক্তি শোভনীয় নয়।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** সুব্রতবাবু যে কোশ্চেন রেজ করেছেন আমি তাকে বলছি যে আমি ৬ বছর ধরে এই হাউসের কাজ চালাচ্ছি। আমি জানি যে যদি কোন বক্তা তার টাইম সম্বন্ধে অবহিত না থাকে তখন আমি তাদের দলের চিফ হুইপের সঙ্গে কথা বলে ঠিক করি যে অনুমতি দেওয়া হবে কিনা। এবং তবেই ৫-৭ মিনিট সময় বাড়ানোর জন্য প্রস্তাব রাখি।

**শ্রী মহঃ নিজামুদ্দিন—** মাননীয় স্পীকার স্যার, আমার শেষ পয়েন্ট যেটা বলতে চাই। যেখান থেকে আমি শুরু করেছিলাম সেখানেই আমি শেষ করছি। আমাদের দেশের মানুষ খুবই সহনশীল। তাই তাদের ১৯০ বছর লেগেছিল একথা বুঝতে যে, বৃটিশ সাম্রাজ্যবাদের এদেশে রাজত্ব করার কোন অধিকার নেই। আমরা কমিউনিষ্টরা গত ৬২ বছর ধরে জনগণকে বোঝাচ্ছি যে, পুঁজিবাদী রাষ্ট্রব্যবস্থাই মানুষের দুঃখ দুর্দশার মূল কারণ। ভারতবর্ষের জনগণ যখন একথা বুঝতে পারবেন —তারপরে জ্যোতিবাবু যে বাজেট পেশ করবেন সেই বাজেট প্রতিটি মানুষের চাকুরী, বাসস্থান, চিকিৎসা, শিক্ষা ইত্যাদি মৌলিক অধিকারগুলি স্বীকৃতি পাবে। আর তখন আপনাদের স্থান হবে ইতিহাসের আস্তাকুঁড়ে। তাই এই বাজেট অতি বাস্তব বাজেট। এই বাজেটকে আমাদের মাথা পেতে নিতে হবে এবং এ ছাড়া আর আমাদের কোন পথ নেই। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 P.M.]

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমেই মাননীয় মুখ্য মন্ত্রীকে অভিনন্দন জানাই।

Sir, at last Chief Minister has been able to resolve all disputes in the left front and to accommodate as many as 44 ministers in the Council of Ministers. Further Sir, I congratulate the Chief Minister for his stand in bilfurcating the portfolios according to the whips from Alimuddin Street—an extra constitutional authority over the Cabinet and Council of Ministers

in West Bengal. What is the character of the budget itself ? A budget with a provision of over Rs. 100 crores for police. What is the character of the budget ? The Finance Minister once happened to be the Leader of the Opposition. It is a striking coincidence that the Finance Minister is now the Chief Minister, and at one time when the Finance Minister also happened to be the Chief Minister what was Mr. Basu's remark over an amount of Rs. 6 crores for police budget ? What was his remark—what was the character of the budget ? The character of the budget was described then as semi-colonial and semi-feudal. Sir, if an allocation for police force exceeds Rs. 6 crores then it is semi-colonial and semi-feudal. But in course of time if the allocation exceeds Rs. 100 crores—what is the character of the budget ? It is worse than feudal, it is worse than colonial. Sir, it has not become a colony of international communist movement by now, although they are here in the seat of throne, seat of power for more than 5 years. What is the fate of people with so big amount for police—what is the result ? There is a glaring publication in to-day's Ananda Bazar Patrika. Sir, within a span of only 3 months this Government has ordered police firing—how many times police firing has taken place in the State ? Within a span of 3 months there are only 33 times police firing. What is the number of casuality ? It is more than 25. What is the number of murders within a period of 3 months—89. What is the number of incidence of rape within a period of 3 months—20. How many people were beaten to death before their trial and judgement—as much as 91. Sir, how many riots have taken place in the State during the span of 3 months—47. What is the number of casuality ? 36 people have lost their lives in these riots. Sir, how many people have been affected ? $5\frac{1}{2}$ crores of population of West Bengal have been affected. This is one aspect. Sir, what is the financial character of the budget ? এই মন্ত্রী সভার অন্যতম সিনিয়র মন্ত্রী, আমি নাম একটু পরে বলছি, তিনি কি বলেছিলেন মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী হিসাবে বাজেট উপস্থিত করার সময় যা বলেছেন সেটা হচ্ছে করভারে পীড়িত পশ্চিমবঙ্গের জনসাধারণকে নিংড়ে বরাদ্দ টাকা সংগ্রহ করতে পারা এবং সেই টাকা খরচ করতে পারাটাই যেন পরিকল্পনার সার্থকতা। যেমন করেই হোক জনসাধারণের থেকে টাকা আদায় করার

এই যে দৃষ্টিভঙ্গী এটা উন্নত অর্থনীতির দৃষ্টিভঙ্গী নয়। এর সঙ্গে সমাজতান্ত্রিক অর্থনীতি দূরের কথা, জাতীয় অর্থনীতিরও কোন সম্পর্ক নাই। What is the financial statement of the Chief Minister here ?

আজকে এই যে বাজেট পেশ করা হয়েছে এটা একটা পাটওয়ারীসুলভ আয় ব্যয়ের হিসেব ছাড়া আর কিছুই নয়। এই বাজেট পাটওয়ারী বাজেট, এই বাজেট কলোনিয়াল বাজেট, এই বাজেট ফিউডাল বাজেট, বিকজ দে হ্যাভ নট লার্নট বিয়ন্ড ছাট। আমি দেখলাম একটা জাগলারি, একটা হাত ছাপাই, একটা ভেল্কীর প্রচেষ্টা এই বাজেটের মধ্যে রয়েছে। স্যার, এঁরা কেন্দ্রীয় সরকারের নিন্দা করেন, কিন্তু কেন্দ্রীয় সরকার যদি ৪৫০ কোটি টাকার ওভার ড্রাফ্‌ট মকুব না করে দেয়, মিডটার্ম লোন কনভার্ট না করে তাহলে হোয়াট ইজ দি ডেফিসিট অব দি বাজেট ? আমি দেখছি প্রারম্ভিক তহবিলে ডেফিসিট ওভার ফোর হানড্রেড ক্রোরস্‌। কাজেই মার্কসিস্ট আর নট গুড ফাইন্যানসিয়াল ম্যানেজার। আমি আর একটা সংখ্যা দিচ্ছি তাতে বুঝবেন অবস্থা কি দাঁড়িয়েছে। দে আর অন দি সিট অব পাওয়ার্স ওভার ফাইভ ইয়ার্স, কিন্তু আমরা কি দেখছি, "Receipts from different sales taxes had been Rs. 213 crores in 1980-81. The corresponding figure for 1981-82 was 278 crores. Taking into account an average inflation rate of 20% the increase of receipts in real terms was less than 9%. The sum of the growth rate of the economy of the State and average increase in rates of taxation was much higher than 9%. This clearly shows that the tax collecting machinery is not all right. Corruption is ubiquitous at every level and at every stage."

Hon'ble Irrigation Minister testifies that corruption pervades at every stage of the administration and he has been wrongly directed by the Hon'ble Chief Minister as the leader of the Left Front only yesterday. এই করে প্রেস-এর মুখ বন্ধ করা যায় না, এই আয় ব্যয়ের নেট রেজাল্ট কি ? Percentage of cultivators to the total number of workers was less than 30% in 1981 census and the figure in 1977 had been 35%. This conclusively points out popularization of the peasantry. Cultivators are becoming landless labourers and C. P. M. is merrily presiding over the liquidation of the agrarian economy of the State. Is it the progress ? What is your answer there ? Again, Sir, the overhead expenditure and other administrative expenditure

have surpassed all ratio in the past. স্যার, মাথাভারীর শাসন ব্যবস্থা সম্বন্ধে এঁদের বরাবরই একটা বিরাট আপত্তি ছিল। কিন্তু আজকে শাসন ব্যবস্থা কিভাবে চলছে সেটা একবার দেখুন। The expenditure of any Directorate or any Deptt. have surpassed the welfare programme of the plan provisions of that particular Dept. মাথাভারি শাসন আর কাকে বলে একবার চিন্তা করুন। আমি দেখছি এই সরকারের আমলে দানছত্র খুলে দেওয়া হয়েছে। দেয়ার আর সার্টেন প্রোপোজালস্ অব দি অনারেবল চিফ মিনিষ্টার ফর ফার্দার রেমিসন। অর্থাৎ মিউনিসিপ্যালিটি এবং কোলকাতা কর্পোরেসনের ঋণ মকুব করে দাও। এগুলো কার ম্যাণ্ড করছে ? বাই ইওর পার্টি ক্যাডার্স, পার্টি লিডার্স। আই আস্ক দিস্ কোশ্চেন রায়গঞ্জ এবং কণ্টাই মিউনিসিপ্যালিটি যে ঋণ গ্রহণ করেছিল যেটা মকুব করে দিয়েছেন তার পরিমাণ কত ? পার্টি লুমপেন্স-দের কত সুযোগ দিয়েছেন ? স্যার, দে সুপারসিডেড এ্যাজ মেনি এ্যাজ নাইন্টি মিউনিসিপ্যালিটিস্। দে আর এ্যাফ্রেড অব হোলডিং ক্যালকাটা কর্পোরেসন ইলেকসন এ্যাণ্ড ইকোয়্যালি দে আর এ্যাফ্রেড অব হোলডিং পঞ্চায়েত ইলেকসন। অধ্যাদেশ, অর্ডিন্যান্স—পঞ্চায়েত নির্বাচন হবে না। চুরি ধরা পড়ে যাবে, এখনও গুছিয়ে নিতে পারেনি তাই ওই ব্যবস্থা। স্যার, আপনি শুনলে অবাক হবেন কোন রকম ইন্সপেকসনের ব্যবস্থা নেই। আজকে মিউনিসিপ্যালিটির এই যে ঋণ মকুব করা হয়েছে এটা পার্টি কফারে যাবে নাহলে আলিমুদ্দিন স্ট্রীটের ১৭ কোটি টাকা মূলধন হয় না। Here I am painful to contradict that some of the friends of the opposition in this House.

স্যার একটা কথা বলব, হোয়াইল দি চিফ মিনিস্টার হ্যাড বিন দি লিডার অব দি অপজিসন তিনি একটা অবজারবেসন দিয়েছেন।

[4-40—4-50 P.M.]

তিনি একটা অবজারভেসন রেখেছেন—কি অবজারভেসন ? It is also unfair that with regard to agricultural income-tax a man with Rs. 300 income per month pays 9 pies in the rupee while big landlords and zamindary companies with huge incomes pay two and a half times more, and nothing more than that. There is no reason why the big agricultural income groups, specially the big zamindars and jotedars who live on unearned incomes, should not be

taxed much more than they are being taxed today. May I put the question to the Hon'ble Chief Minister ? রাজ্য কমিটির সুপারিস ইনট্রোডিউস করছেন—কিন্তু Have you gone into the position ? No. It is just the reverse. তাহলে আমি ধরে নেবো অপোজিসনে বসে এক কথা বলেন আর পাওয়ারে এলে আর এক রকম বলেন ? অবশ্য কমিউনিষ্ট পার্টির চরিত্রই এই রকম। ভারতবর্ষের মধ্যে তারা কখনও কখনও ক্ষমতায় এসেছেন। ১৯৬৭ সালেও আপনারা এসেছিলেন। কিন্তু আমরা দেখছি বাইরে থাকলে আপনাদের একটা নীতি আর সরকারে এলে অন্য নীতি। It is testimony to this. একটা লোকের ভোল কিভাবে পাল্টায় সেটা আমরা দেখছি। এই বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গ কোথায় দাঁড়িয়ে আছে আমি জিজ্ঞাসা করি। What is the character of the society that we are envisaging by this budget ? The budget is the instrument of changing the society. This is the sixth budget you have produced before this Assembly. এই কয় বছরে নীট ফল কি হয়েছে ? আপনারা ৩০ বছর কংগ্রেসী শাসনের কথা বলেন—হুইচ আই অবজেক্ট। You manage to forget that you had been in power in 1967. You had been in power in 1969 also and you have been able to put West Bengal fifteen years behind in the economic map of India. আপনারা এর আগেও ক্ষমতায় এসেছেন ১৫ বছর ধরে পশ্চিমবাংলার অর্থনীতিকে আরও ব্যাকওয়ার্ডে নিয়ে গেছেন। আজকে আবার ক্ষমতায় এসেছেন—society envisage. ইয়েস কিন্তু অবজেক্‌টিভ কি except in minor variation. শ্যামল চক্রবর্ত্তী বললেন এটা একটা অঙ্গ রাজ্য—কিন্তু অবজেকটিভ কি ? হ্যাঁ হতে পারে অঙ্গ রাজ্য, সুব্রতবাবুও বলেছেন পশ্চিমবাংলা আলাদা হতে পারে না। কিন্তু It has been amply described in the objective of the plan. তার ধারে কাছে কোথায়ও আছেন ? সার্টেনলি নট। আমি এখানে বলছি share in the labour force is not insignificant. দেখুন Our share of the unemployed people is the largest in the whole of the country. Here there is an unemployed army of only 40 or 60 thousand people and what is the size of the vast unemployed unfortunates ? It is over 30 thousand. My friend Satya Bapuli calculated this as 3.6 million people. What is the remedy you have prescribed ? Nothing. You are very clever. You remain silent on your financial statement with regard to this vast maltitude of unemployed people. What is the pressing problem ? What is the most pressing problem is that the resource base is small, equally poverty is widespread. What is about the

reduction in the incidence of poverty? Can you say this? Whether you have been able to remove this?

(At this stage Shri Birendra Narayan Ray rose to speak)

expunged as order by the chair স্যার ঐ উল্লুকটাকে একটু থামতে বলবেন ?

( গোলমাল )

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়ঃ** স্যার, উল্লুক কেন বললেন। ওঁকে এটা উইথড্র করতে হবে।

**মিঃ স্পীকারঃ** উল্লুক কথাটা একস্‌পাঞ্জ হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয় এরা আদার দ্যান এগ্রিকালচার, the largest unemployed sector is the handloom sector again in the West Bengal. চারটে ডিসিপ্লিণ্ড, খুব প্রতিষ্ঠিত ডিসিপ্লিণ্ড শিল্প হচ্ছে, আমাদের বস্ত্রশিল্প, আমাদের জুটশিল্প, পাটশিল্প, আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্প, আমাদের চা শিল্প। আমরা কি দেখতে পাচ্ছি, এদের কার্য্যকাল? What is the production of clothes? It has gone down. আপনারা যে হ্যাণ্ড রিভিউ ১৯৮০-৮১ দিয়েছেন, তাতে দেখছি, হোয়াট ওয়াজ দি প্রডাকসন? আমরা দেখতে পাচ্ছি ১৯৮০ সালে কমে গেল ১৩৮.৬৬ ইন মিলিয়ন lakh tons. কমে গেল। আগে কত ছিল? ইন ১৯৭৩ ইট ওয়াজ ১৯৬.৩০, হোয়াট ওয়াজ ইট? ১৯৭৩ সালে যেটা ১৯৩৬ ছিল সেটা ১৯৮০ সালে দাঁড়ালো ১৩৮৬। Can you avoid this? So many textile mills are sick. What is the remedy. আমরা দেখতে চাই, লার্জেস্ট ইণ্ডাস্ট্রিয়াল সেক্টার হচ্ছে জুট মিল—আজকে কোন জবাব দিয়েছেন? আজকে কোন প্রতিকারের সম্ভাবনা দেখা দিয়েছে, সম্ভব হয়েছে? ১৬টা জুট মিল আজকে বন্ধ হয়ে পড়ে রয়েছে বলে শুনেছি। কোন প্রতিকার হয়েছে এই জুটমিলগুলোর? এই জুটমিলগুলোর উপর নির্ভরশীল millions and millions of jute farmers. তার কোন এ্যাসিয়োরেন্স আছে? Is there any certainty to stabilise the price of jute produce? No. Is there any certainty for fair marketing of their produce? No. কোন এস্টাবলিশমেণ্ট তাদের নেই। .আমাদের ছিল ইনজিনিয়ারিং শিল্প। এখানে the largest power state was West Bengal-এর মডার্নাইজেশনের যে পরিকল্পনা করা

উচিত, সরকারের এই বাজেট পড়ে, কোথাও আপনি দেখতে পাবেন কি, যে ইঞ্জিনিয়ারিং শিল্পে মডার্নাইজেশনের কোন চেষ্টা আছে? আমাদের ফোর্থ লার্জেস্ট শিল্প হচ্ছে চা শিল্প। আজকে চা-এর ব্যাপারে বিবৃতি থেকে আপনি দেখেছেন, যখন মাননীয় ডঃ মিত্র মন্ত্রী ছিলেন, তিনি চায়ের উপর পাঁচ টাকা সেস করেছিলেন, অকশনের পর পার কেজি। আমরা তখন আপত্তি করেছিলাম। তিনি শোনেননি। ইনি কমিয়ে সেটা ১॥ টাকা করেছেন। ২০ হাজার টাকাও পান নি। What was the estimate? 14 crores per annum. Expected enhanced revenue from Tea auction. আজকে এঁরা বলছেন, আবার ফোরকাস্ট করছেন যে এই ৫০ পয়সাও তুলে দিন না হলে ১০ হাজার টাকাও পাবেন না। সেই জন্য আমি বলতে চাই, এত আপত্তির রাজস্ব ক্ষতির পর আমরা দেখলাম যে এই চা-এর সেস এরা তুলে দিলেন। আবার উল্টো দিকে আমরা দেখছি চায়ের উপর ইনডাইরেক্টলি এগ্রিকালচারাল ট্যাক্স বসিয়ে দিলেন। in the form of cess on coal, diesel. এর ফলে এই বছর দেখলাম চা শিল্পে চা তো মার খাবেই, এগ্রিকালচারাল মডার্নাইজেশনও মার খেতে বাধ্য। পশ্চিমবঙ্গে এগ্রিকালচারে মডার্নাইজেশন হবে না। আজকে এই যদি অবস্থা হয়, সারা বিশ্ব আজকে এগিয়ে চলেছে, technology, ideology and institutions. Combination of 3 can produce good results. আজকে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গ পিছিয়ে যেতে বাধ্য। What is the panacea of all this? 8th Finance Commission. মুখ্যমন্ত্রী মহাশয় চিন্তা করেছেন ফিনান্স কমিশনের গ্রাণ্ড ওঁরা পাবেন এবং জ্যোতি বাবুর কথায় আমরা বুঝেছি, এখানে শ্যামল বাবুর কথায় আমরা বুঝেছি ঐ নাসিক প্রিন্টিং প্রেস কারেন্সি'র এক্তিয়ারটা যদি একবার রাজ্য সরকারকে দিয়ে দিত নোট ছাপাবার তাহলে ডেফিসিট আর থাকতো না।

[4-50—5-00 P.M.]

মিলিয়নস অব লামপেন্ হ্যাভ সাপোর্টেড্ দিস সো লং। এদের প্যানাসিয়া হচ্ছে পঞ্চায়েত। পঞ্চায়েত সম্বন্ধে আর একটি চিন্তাবিদের কথা আপনারা শুনতে পাবেন। পঞ্চায়েত সম্বন্ধে ভারতবর্ষের কনস্টিটিউসন কি বলেছে? এই সরকারকে নোট ছাপাবার অধিকার দেওয়া হয়নি। ৮ম ফিন্যান্স কমিশনের রায় কি হবে আমরা জানি না। We are prepared to extend our support in favour of the State. We are prepared to extend our support in favour of the economic improvement of the State. এটা আমরা চাই। লেট দেম প্রিপেয়ার দেয়ার

কেস ষ্টংলি এ্যাণ্ড সেণ্ড দেয়ার ইনফরমেসান। পঞ্চায়েত সম্বন্ধে আপনারা ড্রাম বিটিং করেন। যতদিনই আপনারা ইলেকসান পোষ্টপোন রাখুন না কেন, কিছুতেই ঠেকাতে পারবেন না। পঞ্চায়েতের হাল কি হয়েছে আজ ? We have civic body which functions. We have no effectively functioning voluntary organisations. The community development programme came to a grinding halt. The panchayati raj system has either not taken root or where it has, it only embodies the will to power rather than a will to change. পঞ্চায়েত দিয়েছে কিছু ক্ষমতার লোভ, অর্থের লোভ। কিছু পাইয়ে দেওয়ার রাজনীতি এতে উৎসাহিত হয়েছে, কিন্তু সামাজিক, অর্থনৈতিক পরিবর্তন এতে হয়নি। আপনারা যে পরিবর্তনের কথা বলেন সেই পরিবর্তন কিন্তু কোন পঞ্চায়েত দিয়ে কোন দেশে হয়নি। আর এখানে সি পি. এম. ক্যাডার দিয়ে কোনকালে তা সম্ভব হবে না বলে আমরা মনে করি। আমি লাষ্টলি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে একটি কথা বলতে চাই সমাজটা কি রূপ নেবে আপনি জানেন ? ১৭৯৩ সালে চিরস্থায়ী বন্দোবস্তের পর পশ্চিমবাংলা দাঁড়িয়েছিল ভূমি এবং ভূমিস্বত্বের উপর। আজকে শিল্পে অগ্রসরতা এল না, ক্ষুদ্রশিল্প উৎসাহিত হল না। ফলে রাজস্ব বিভাগ ভেঙ্গে গেছে। হোয়াট উইল বি দি ইকনমিক রিসোর্সেস অব দিস ষ্টেট ? ইট ইজ আনসার্টেন। আনসার্টেন বলে এদের ৬ বছর কার্যকালের মধ্যে আজকে যে বিরাট খরা দেখা দিয়েছে তার মোকাবিলা করতে পারছেন না। Natural calamity is there. Government is not naturally free from anxiety. We are also anxious about that. কিন্তু দেয়ার ইজ নো রেজাল্ট। আজকে ন্যাচারাল ক্যালামিটি খরার মোকাবিলা আপনারা করতে পারছেন না। উৎপাদন ব্যাহত করে ন্যাচারাল ক্যালামিটির মোকাবিলা করা যায় না। তাই এই সরকার চাষ হারিয়ে এবার কান্না শুরু করেছেন। এরা বলতে শুরু করেছেন আমাদের মাসে ৩॥ লক্ষ টন দিতে হবে, ২॥ লক্ষ টন দিলে হবে না। হোয়াট ইজ দিস আর্গুমেন্ট ? ভারত সরকার যে খাদ্য শস্য তার ফার্স্ট প্রিনসিপল হচ্ছে সেল্‌ফ রিলায়েন্স—আমাদের সময় যখন দেশে খাদ্য উৎপাদন হয়েছিল ৯২ লক্ষ মেট্রিক টন, ফারদার ১৩ লক্ষ মেট্রিক টন। সেখানে এদের কার্যকলাপের ফলে সেটা কমতে কমতে কোথায় এসে দাঁড়িয়েছে দেখুন। ৭৫.৫ মিলিয়ন টন। এদের এই প্রগ্রেস দেখে আজকে বলা যায় উই ক্যাননট ফেস এনি ন্যাচারাল ক্যালামিটি। এই রুলিং ক্লাশের কাছে আমাদের এটা জানার প্রয়োজন রয়েছে যে আমাদের অর্থনীতি কিসের উপর নির্ভরশীল ? বেকারদের সামনে কোন শুভ সূচনা নেই, কর্ম সংস্থানের ব্যবস্থা নেই। থাকবে কি করে ? দি বেসিক ইনফ্রাষ্ট্রাকচার অব

ইনডাষ্ট্রির জন্য ইলেকট্রিসিটি নেই, বেসিক ইনফ্রাষ্ট্রাকচার, রোড সিসটেমে নেই। এ্যাবাউট দি সর্ট ম্যান, দি জেনটেলম্যান ইন-চার্জ অব পি. ডবলিউ. ডি. তিনি কি এটা লক্ষ্য করেছেন ঐ বিরোধী ৬০ জন সদস্যের এলাকায় এক ইঞ্চি, এক নয়া পয়সার কাজও করেছেন? ইজ ইট ইওর ফেয়ার প্রসেস? এর উত্তর হল, না। এই কথা কি সংবিধানে বলা আছে বিরোধী সদস্যদের এলাকায় উন্নয়ন মূলক যোগাযোগ, ইনফ্রাষ্ট্রাকচার-এর কোন কাজ করা যাবে না? আমি আপনার মাধ্যমে পি. ডবলিউ. ডি. মিনিষ্টারকে কি এই কথা জিজ্ঞাসা করতে পারি বিরোধী সদস্যদের এলাকায় এক ইঞ্চিও পাকা রাস্তা আপনি করে দিয়েছেন, একটাও ব্রীজ করে দিয়েছেন? আজকে হাউসিং-এর বিরাট প্রবলেম। হাউসিং ইজ এ বিগ প্রবলেম। বিরোধী সদস্যদের ক'টা ফ্ল্যাট দিয়েছেন? বিরোধী সদস্যদের এক জায়গায়ও একটা হাউস এ্যালট করেছেন? The answer is big 'No', because these people all on a sudden by accident have come to power and they are enjoying it merrily. এই জন্য আমি মনে করি আই এ্যাম এ্যাফ্রেড্। এই দেশ আপনার, আমার, সকলের দেশ। এই দেশ ভারতবর্ষের বাইরে নয়। আমাদের এই দেশ ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। প্ল্যান অবজেকটিভে চলা চাই, কেন্দ্রের সঙ্গে কোন রকম কনফ্রণ্টেশনে গেলে দেশের মঙ্গল হবে না। আমি শেষ কথা মুখ্যমন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করি—১৯৮২ সালের মার্চ মাসের আগে ভোট অন এ্যাকাউণ্টে আমি প্রশ্ন করেছিলাম, ইলেকসান তখন হয়নি, যে পুলিশ দিয়ে আপনি শাসন চালাচ্ছেন সেই পুলিশের জনৈক ইনসপেক্টর আশীষ মুখার্জি হ্যাজ বিন এ্যালেজ্ড টু বি ইন কলিউসান উইথ ব্যাঙ্ক ডেকয়েটস—মুখ্যমন্ত্রী বলেছিলেন আমি এনকোয়ারি করব। আজকে ষ্টেটের কি অবস্থা হয়েছে। আজকে শেষ কথা জানতে চাই আপনাদের সঙ্গে কি আপোষ হয়ে গেছে ব্যাঙ্ক ডাকাতদের? না হলে এত ইনসিডেন্স কেন? আশীষ মুখার্জির বিরুদ্ধে অভিযোগ তুলেছিলাম—I like to know what is the fate of that enquiry. I like to know what action government has taken against this report, if necessary? আজকে শুধু এই কথা বলে আপনার কাছে নিবেদন করছি যে দুটো জোন দেখছি।

আমি বিশ্বাস করি না চিফ-মিনিষ্টার এগুলিকে প্রশ্রয় দেবেন, আমি বিশ্বাস করি না অনারেবল ফ্রেণ্ডস বামফ্রণ্টের এটা প্রশ্রয় দেবেন। পশ্চিমবঙ্গের একটা ফেয়ার নেম রয়েছে, এখানে কমিউন্যাল কোয়েশচেন কখনও এ্যালাউড হয় না। To our surprise recenty communal passion has been encouraged in certain parts of

the State. আমরা সংবাদ পেয়েছি। This aspect is very sensitive. স্যার, Communal passion and costs prejudice are encouraging. I will appeal to the Chief Minister. I am prepared to extend my hand for nipping it in the bud. This should he curbed right at the beginning. পলিটিক্যাল ব্যাপারে আমরা ফাইট করবো কিন্তু কমিউন্যাল প্যাসান, কাষ্ট প্রেজুডিস যদি ওয়েষ্ট বেঙ্গলকে ইনফেক্ট করে It will be unhappy, and unfortunate far all over West Bengal. সেইজন্য আইল উইল এ্যাপিল টু দি চিফ মিনিষ্টার, কমিউন্যাল এ্যাণ্ড কাষ্ট প্যাসানের ব্যাপারে আপনি এ্যাকসান নিয়েছেন আই ওয়েলকাম ইট, আই সার্পোট ইট কিন্তু আমি বলব, আপনি এ্যালার্ট থাকুন। সেখানে Police intelligence should be further expanded to gather information of communal passion and caste prejudice in West Bengal. This should not be allowed in West Bengal to preach barbarism শেষ কথা পলিটিক্যাল রিহ্যাবিলিটেশানের ব্যাপারে। স্যার, আপনি জানেন এই হাউসে অনেক পরিবর্তন এসেছে। প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় এ্যাসেমব্লীর নির্বাচনে পরাজিত হলে কাউনসিলের মেম্বার হলে ঐ তরফ থেকে অনেক আপত্তি হয়েছিল সে নথি আমার কাছে আছে। Unfortunately for ourselves the famous Economist, the noted Economist, Dr. Mitra has lost. আজকে তাঁকে ক্যাবিনেট মন্ত্রীর মর্যাদা দিয়ে ব্যাক ডোর দিয়ে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফরম কমিশনে নিয়ে এসে রিহ্যাবিলিটেড করার চেষ্টা হচ্ছে না কি ? ইজ ইট ফেয়ার ? তারপর Mr. Buddhadev Bhattacharyya has also lost. I sympathise his defeat. I sympathise his absence. তাঁরও কি পলিটিক্যাল রিহ্যাবিলিটেশানের ব্যবস্থা হচ্ছে না ? আমি তাই বলছি, আমাদের তো ৪শো কোটি টাকা ঘাটতি, আরো কিছু না হয় হবে, Let them have political pension because people have rejected them. Thank you Sir.

**শ্রীভক্তিভূষণ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন বক্তা এখানে যে সব বক্তব্য রাখলেন সেগুলি শুনলাম, সে সম্পর্কে অনেক কিছু বলার আছে কিন্তু আমি তার মধ্যে না গিয়ে কয়েকটি গুরুত্বপূর্ণ কথা এখানে বলতে চাই। স্যার, প্রাগম্যাটিজম বলে একটা কথা আছে, সেই অনুযায়ী যদি কক্তৃতা হয় তাহলে অনেক কিছু জিনিষ ধরা পড়ে। আমি এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করছি কিন্তু তবুও সঙ্গে সঙ্গে বলছি যে সোসিয়ালিষ্ট পিকচারের দিক দিয়ে আমাদের পক্ষে হয়ত এটা একটা সর্বাঙ্গসুন্দর বাজেট নয়। আমোদের ইচ্ছা থাকলেও করার উপায় নেই। তার কারণ হচ্ছে, ভারতবর্ষে যখন কনষ্টিটিউসান তৈরী হয়েছিল তখন 'হ্যাভ'দের দ্বারা তা তৈরী হয়েছিল, 'হ্যাভ নট'রা তাতে পার্টিসিপেট করেনি বা করতে পারেনি।

সেই কনষ্টিটিউশানই ভারতবর্ষের একমাত্র চালিকাশক্তি। আমাদের ইচ্ছা থাকলেও তার বাইরে আমরা যেতে পারবো না এটাই হয়ে গিয়েছে সবচেয়ে মূল ডিফেক্ট। যার জন্য আমরা ইচ্ছা করলেও সাধারণ মানুষের কল্যাণের জন্য ঠিকভাবে বাজেট তৈরী করতে পারছি না।

[5-00—5-10 P.M.]

কারণটা একটু এ্যানালাইসিস করে দেখা যাক। প্রথম কথা হচ্ছে আমাদের এই পশ্চিমবঙ্গ সরকারের অবস্থাটা কি? কেন্দ্রীয় সরকারের অধীনে যেভাবে কনষ্টিটিউশন লেখা হয়েছে তাতে আমরা খানিকটা পওনীদার হয়ে যাই উইথ সাম একসেপসন অব রিভার্ভেসন অব রাইটার্স। তাহলে এই বাজেটের মূল কথা হচ্ছে আমরা ইচ্ছা করলেও কিছু করতে পারছি না কারণ সমস্ত টাকা কেন্দ্র থেকে আসবে এবং এটা কনষ্টিটিউশনেই ঠিক করে দেওয়া হয়েছে। যতগুলো বড় বড় সোর্স আছে সেখানে কেন্দ্রীয় সরকারকে ক্ষমতা দেওয়া হয়েছে এবং কেন্দ্রায় সরকার সেটা নিচ্ছে। যেমন ধরুন, ইনকাম ট্যাক্স, প্রোপার্টি ট্যাক্স, এক্সপোর্ট ইমপোর্ট ট্যাক্স। এরকম ধরনের যত সোর্স অব ইনকাম রয়েছে সমস্ত কিছু কেন্দ্রীয় সরকার রিজার্ভ করে রেখেছে এবং রাজ্য সরকারগুলিকে যেখানে ক্ষমতা দিয়েছে সেটা হচ্ছে সেলস্ ট্যাক্স। তাহলে দেখা যাচ্ছে এই সেলস্ ট্যাক্সটাই হচ্ছে আমাদের মেইন ট্যাক্স। তবে এটা আপনারা সকলেই ভালভাবে জানেন যে, সেলস্ ট্যাক্স একটা খারাপ ধরণের ট্যাক্স কারণ মার্জিন্যাল ইউটিলিটি অব মানি যদি দেখা যায় তাহলে দেখা যাবে এটা সকলকেই ইকোয়্যালি দিতে হয় কিন্তু আপনারাই বলুন এই খারাপ ট্যাক্স ছাড়া আমাদের আর কিই বা করার আছে? অন্য কোন পথ আছে কি? না, নেই। আমাদের সব ইনডাইরেক্ট ট্যাক্স দিয়েছে এবং ডাইরেক্ট ট্যাক্স সবটাই কেন্দ্রীয় সরকার দখল করে নিয়েছে। কাজেই কনষ্টিটিউশন মেনে যদি চলতে হয় তাহলে আমাদের কনসেন্স-কে প্রিক করলেও এটা আমাদের বাধ্য হয়েই করতে হচ্ছে। তবে ওই কনষ্টিটিউশনেই আবার কতগুলি জিনিস নির্ধারণ করে দেওয়া হয়েছে যে, এই এই খাতে তোমরা করতে পারবে, অন্য খাতে করতে পারবে না। কাজেই ইচ্ছা থাকলেও আমরা এগিয়ে যেতে পারছি না কারণ এটা একটা ট্রানজিসন পিরিয়ড। আমাদের দেশে যে সিস্টেম চলছে তার ন্যাচার হচ্ছে ধনতান্ত্রিক। কাজেই ইচ্ছা না থাকলেও এটা আমাদের ঘাড়ে এসে বর্তাচ্ছে এবং আমরা বাধ্য হচ্ছি এই কনষ্টিটিউশন অনুসারে সব মেনে নিতে। আমরা জানি আমাদের যদি স্বাধীনভাবে ট্যাক্স করবার ক্ষমতা দেওয়া হোত তাহলে ভাল হোত। ভারতবর্ষের কনষ্টিটিউশনে সমস্ত রাজ্যকে একটা হায়ার টাইপের

মিউনিসিপ্যালিটি করেছে। আমাদের যদি দরকার হয় তাহলে তাঁদের কাছ থেকে আমাদের টাকা নিতে হবে। হ্যাজ এ ম্যাটার অব রাইট আমাদের এমন কোন রিসোর্স নেই যার মাধ্যমে যদি দরকার হয় তাহলে আমরা টাকা সংগ্রহ করতে পারি।

কাজেই চিন্তা করতে হবে যে, যখন বাজেট আলোচনা করা হচ্ছে তখন Initial difficulty of this Government, not only of this State Government but all other State Governments of India.

ইনিসিয়াল ডিফিকালটি-টা না দেখে যদি শুধু ক্রিটিসাইস করতে হয় বলে করেন, তাহলে বেশী দূর এগিয়ে যাওয়া যায় না। আমরা এই পজিসনটাকে এ্যাকসেপ্ট করে নিয়েছি এবং আমরা জানি আমাদের সরকার যখন তৈরী হয় তখন তাঁরা ওথ নিয়ে বলেছেন যে, আমরা এই কনষ্টিটিউশনকে মানছি। অন্যদের মত আমরা ডু' নম্বর লোক নই, সেইজন্য আমরা মানছি বলেই আমরা চেষ্টা করছি আইন যেটুকু পারমিট করছে সেটুকু যাতে আমরা করতে পারি। যদিও এটা সব সময়ে আমাদের মনের মত হচ্ছে না, তবুও আমাদের করতে হচ্ছে। আমি দেখছি একটু আগে কয়েকটি কথা আমাদের ডাঃ আবেদিন সাহেব বলে গেলেন যে, সেমি-কলোনিয়াল এ্যাণ্ড সেমি-ফিউডাল...

**শ্রীসুব্রত মুখার্জিঃ** স্যার, আমি একটা কথা বলতে চাই।

**মিঃ স্পীকারঃ** মিঃ মুখার্জী, এখন আপনি কোনও কথা বলতে পারবেন না।

**শ্রীভক্তি ভূষণ মণ্ডলঃ** স্যার, উনি কি বলতে চান, উনি বলুন।

**শ্রীসুব্রত মুখার্জিঃ** স্যার, ২৮-৮-৮২ তারিখে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছিল, "৮১-৮২ সালের আর্থিক বছরে কেন্দ্র আঠার কোটি সতেরো লক্ষ টাকা অনুদান হিসাবে রাজ্য সরকারকে দেন। রাজ্য সরকার এর মধ্যে প্রায় পাঁচ কোটি টাকা খরচ করতে পারেননি। এর মধ্যে মাছ চাষের উন্নতির জন্য দেওয়া হয়েছিল ৩৬ লক্ষ টাকা। এই পুরো টাকাটাই ফেরত দেওয়া হয়েছে।" ভক্তি ভূষণ মণ্ডল যখন মৎস্য মন্ত্রী ছিলেন তখন সেই আমলে এ ব্যাপারে কোনও উদ্যোগ নেওয়া হয়নি—এই টাকাটা খরচ করার ব্যাপারে—তার পরেও তিনি কেন্দ্রের বিরুদ্ধে বক্তৃতা করছেন!

**মিঃ স্পীকারঃ** মিঃ মুখার্জী, একজন বক্তা যখন বক্তৃতা করছেন তখন এভাবে বলা উচিত নয়।

**শ্রীসুব্রত মুখার্জিঃ** স্যার, উনি আমাকে বলতে বলেছিলেন।

**মিঃ স্পীকার ঃ** উনি বললেও, আমি আপনাকে বলবার জন্য অনুমতি দিইনি। আপনি এভাবে বলতে পারেন না, এভাবে বলবেন না।

**শ্রীভক্তি ভূষণ মণ্ডল ঃ** স্যার, আমি ওঁর ঐ বক্তব্যের উত্তর দিচ্ছি। সুব্রতবাবু বোধ হয় জানেন না, ঐ টাকাটার বিষয়ে সবচেয়ে বড় যে অসুবিধাটা ছিল সেটা হচ্ছে ঐ টাকাটা ছিল ওয়াল্ড ব্যাঙ্কের টাকা। উনি একটু দয়া করে খোঁজ নিয়ে দেখবেন যে, সেখানে কতগুলি নিয়ম ছিল, নিয়মগুলি যতক্ষণ পর্যন্ত পালন না করা হবে ততক্ষণ পর্যন্ত পারমিশন পাওয়া যাবে না। সেণ্ট্রাল গভর্নমেণ্টের মাধ্যমে ওয়াশিংটন থেকে পারমিশন নেবার নিয়ম ছিল। সময় মত সেই পারমিশন নেওয়া হয়নি, এ ব্যাপারে অনেক সময় নষ্ট হয়ে গেছিল, যার ফলে ঐ অবস্থা হয়েছিল। এ ব্যাপারে আমি সুব্রত বাবুকে বলছি, ইউ কাম টু মি এ্যাণ্ড সি দি রেকর্ডস্। কাজেই উনি যখন সব কিছু জানেন না, তখন ওটা এখানে উল্লেখ করার কোনও মানে হয় না। আমি তো ওঁকে চ্যালেঞ্জ দিয়ে বলছি, আসুন, দেখে যান।

যাই হোক স্যার, আমি যে-কথা বলছিলাম, এই সরকারের যদি ইচ্ছাও থাকে যে একটা প্রোগ্রেসিভ বাজেট করবে, তাহলেও কি এই অবস্থার মধ্যে সেই বাজেট করা যায়? না যায় না। কেন আমরা একথা বলছি? না যেহেতু কনষ্টিটিউশনে কতগুলি প্রোভিসন করে দেওয়া আছে সেহেতু আমরা সেগুলির বাইরে যেতে পারি না। সেণ্ট্রাল অ্যাক্ট, ল', রুলস এ্যাণ্ড প্রোসিডিয়র যেগুলি আছে সেগুলির বাইরে আমরা যেতে পারছি না, তার বাইরে গেলেই সব আল্ট্রাভার্স হয়ে যাবে। এই যে অবস্থা, এই অবস্থায় আমাদের ইচ্ছা থাকলেও আমরা প্রোগ্রেসিভ বাজেট রাখতে পারছি না। তবু আমরা বলছি যে ইট ইজ দি বেষ্ট বাজেট আউট অফ দি ওয়ার্ষ্ট থিং।

[5-10—5-20 P.M.]

কারণ একটা ট্রানজিসান পিরিওডে যাওয়া যাচ্ছে। আমরা যে চিন্তা-ধারা নিয়ে চলেছি সেটা পশ্চিমবাংলায় রূপায়িত এইজন্য করতে চাচ্ছি যে সারা ভারতবর্ষে এই জিনিষ আমরা জানাতে পারবো যে এই এই জন্য আমরা পারছি না এবং ভারতবর্ষের অন্যান্য ষ্টেটের যে কথাগুলি আছে তারাও এইগুলি ভেবে দেখবে এবং এমনি করে এমন একটা সময় আসবে যে সময়ে এই বেসিসের উপর ভিত্তি করে সেণ্ট্রাল গভর্নমেণ্টে যে কংগ্রেস সরকার আছে তারা খতম হয়ে যাবে। তখনই আমাদের চিন্তাধারার যে বাজেট সেই বাজেট আমরা প্লেস করতে পারবো। তার আগে আমরা আমাদের মনের মতন বাজেট পেশ করতে পারবো না এবং পারা সম্ভবও নয় এই বাঁধনের ভিতর দিয়ে।

আমাদের বন্ধু শিশিরবাবু পঞ্চায়েত সম্বন্ধে বলেছেন। একথা ঠিক, একবারও আমরা বলতে চাই না যে আমরা দোষ-মুক্ত। কিন্তু সিস্টেমটাকে বিচার করতে হবে। এই সিস্টেমটা আগেকার সিস্টেমের চেয়ে ভাল না খারাপ। আগেকার দিনে ইউনিয়ন বোর্ডকে ৫ হাজার টাকা দেওয়া হতো, এক-একটা অঞ্চলে। তারপর পঞ্চায়েত হলো এবং টাকা বাড়ানো হলো। কিন্তু আমার লাষ্ট পয়েন্ট হলো, টাকাটা বেশী করে দিচ্ছে এইজন্য যে বেশী টাকা পেয়ে গ্রামের কতকগুলি কাজ হবে যেগুলি রাইটার্স বিল্ডিংস্ হতে কমেন্ট করা যায় না। তারা এই টাকাগুলি খরচ করবে এবং গ্রামের লোকের সুবিধা হবে। এই যে সিস্টেম, এই সিস্টেমের কথাটা চিন্তা করুন। এই সিস্টেমটা আমরা প্রোডিউস করেছি এবং এটা বেটার সিস্টেম হয়েছে কিনা সেটা ভেবে দেখতে হবে। কারণ প্রথমে হয়তো কিছু গলদ আসতে পারে তারপর এই সিস্টেমটা চলতে থাকলে সাধারণ মানুষের পক্ষে ভাল হবে না রাইটাঁস বিল্ডিংস-এ বসে ঐ গ্রামের ছোট রাস্তাটা তৈরী হচ্ছে না বলে টাকা দেবে বা টাকা চাওয়া হবে সেটা ঠিক হবে? যারা গ্রামের মানুষ, গ্রামের লোক নিয়ে কাজ করে তারা এই জিনিষটা জানে। আর একটি কথা বলছি বোধহয় ডাঃ বসু জানেন, যতক্ষণ পর্যন্ত সমাজতান্ত্রিক রাষ্ট্র না হয়, যতক্ষণ পর্যন্ত ধনতান্ত্রিক রাষ্ট্র থাকে ততক্ষণ পর্যন্ত কতকগুলি জিনিষের ডিফারেন্স থাকবে। সেই ডিফারেন্স ক্রমশঃ বেড়ে যায়। যেমন, ধরুন, ম্যানুয়াল লেবারের সঙ্গে ইনট্যালেকচ্যুয়াল লেবার, রুরালের সঙ্গে আরবান, যেমন, এগ্রিক্যালচারের সঙ্গে ইনডাষ্ট্রি। এমন কি যখন ষ্টেট প্রসিড করে সোস্যাল ষ্টেটের দিকে যায় তখনও পর্যন্ত ইকুয়ালাইজেসান হয় না, ডিফারেন্স থাকে এবং সেই ডিফারেন্স ক্রমশ কমে আসে। কাজেই উনি যদি বলেন এই ধনতান্ত্রিক রাষ্ট্রে এটা বাড়ছে, এটা কমছে—ইট ইজ এ ফুলিস আইডিয়া। কারণ ধনতান্ত্রিক রাষ্ট্রে কখনই এইগুলি এক হতে পারে না। আর একটি কথা বলবো, ধনতান্ত্রিক রাষ্ট্রে বলছেন এমপ্লয়মেণ্ট। ধনতান্ত্রিক রাষ্ট্রে দুটো এগিয়ে নিয়ে যেতে পারে না। একটা হচ্ছে, আন-এমপ্লয়মেণ্ট আর দ্বিতীয়টি হচ্ছে প্রাইস লেভেল। প্রাইস লেভেল বাড়তে বাড়তে সেকুলার ট্রেণ্ডে প্রাইস লেভেল যায় এবং লাষ্ট পয়েণ্টে যখন পৌছায় তখন টাকার আর ভ্যালু থাকে না। সেই সময়ে ধনতান্ত্রিক সরকারের পতন হয়। আর ধনতান্ত্রিক রাষ্ট্রে সাবসিডি হিসাবে টাকা নিতে হচ্ছে, কারণ কনষ্টিটিউশানে আমাদের হাত-পা বাঁধা। এ ছাড়া আর কিছু করার ক্ষমতা নেই। তাই আমি বলতে চাই যে এগুলি বিচার বিবেচনা করেও আমাদের যেভাবে বাজেট আনা হয়েছে এ ছাড়া উপায় নেই বলেই আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি।

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন যে সম্পর্কে আমি বলতে চাই যে তিনি এই বাজেটের মধ্যে যে অর্থনৈতিক চিত্রটা তুলে ধরেছেন তাতে দেখা যাচ্ছে যে, আমাদের পশ্চিমবঙ্গ কৃষিতে নির্ভরশীল এবং তাঁর বাজেট বক্তৃতার প্রথমে কৃষির যে ভয়াবহ চিত্র তিনি তুলে ধরেছেন তা থেকে বিচার করতে হবে যে আগামী দিনের জন্য তিনি এই বাজেট কি ভাবে করতে চেয়েছেন ? তিনি বলতে গিয়ে প্রচণ্ড খরার কথা বলেছেন এবং সেই খরা এই আর্থিক বছরে চলছে। কৃষিতে প্রচণ্ড ঘাটতি হবে, উৎপাদন ব্যাহত হবে এবং এই আমন যা দেশে হচ্ছে এর ফলন কি হবে ? এই অনিশ্চিত অবস্থাতে তিনি যেভাবে ব্যয়-বরাদ্দ নির্দ্ধারণ করে বিভিন্ন খাতে টাকা ধরেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি কৃষিখাতে তিনি ব্যয়-বরাদ্দ করেছেন গত বারের তুলনায় অনেক কম। তিনি যে নিজেই এই কৃষির সম্পর্কে, উৎপাদন সম্পর্কে যে ভয়াবহ চিত্র তুলে ধরলেন এবং আমাদের পশ্চিমবঙ্গ যে কৃষি উৎপাদনের উপর নির্ভরশীল, তাহলে সেই অর্থনীতিকে পুনরুজ্জীবিত করতে গেলে কৃষি ক্ষেত্রে বেশ গুরুত্ব দেওয়া দরকার অথচ সেই কৃষি খাতে গতবার যে ব্যয় বরাদ্দ ছিল তার থেকে আরও ব্যয়-বরাদ্দ কমিয়ে দিলেন এবং খাদ্য ঘাটতি পূরণ করার জন্য কেন্দ্রের কাছে বেশী করে দাবী করলেন। এই বাজেটের সম্বন্ধে অনেক কথা অনেক সদস্য বললেন এবং সরকার পক্ষের সদস্যরা বললেন যে, সীমাবদ্ধ অবস্থায় একটা রাজ্য সরকার, একটা অঙ্গ রাজ্যের এমন কিছু বিরাট কৃতিত্ব দেখাবার ক্ষমতা নেই, আর্থিক সংগতি এমন কিছুই নেই, যার ফলে কেন্দ্রের উপর নির্ভরশীল হতে হয়। অন্যান্য বারের মত এবারেও তিনি এই বাজেটে কেন্দ্রের কথা বলেছেন তিনি বলেছেন ইন্দিরা সরকার পুঁজিপতিদের সরকার। ওদের মধ্যে পুঁজিপতিদের প্রভাব আছে, কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গরীব মানুষ, মেহনতা মানুষের সমর্থনে তাঁরা আছেন এবং জনগণের সরকার বলে দাবী করেন। তাহলে স্বাভাবিকভাবেই এই বাজেটের মধ্যে আমরা লক্ষ্য করব যে, বামপন্থী দৃষ্টিভঙ্গী এবং জনগণের স্বার্থ কতখানি রক্ষিত হচ্ছে এই বাজেটের মধ্যে এবং তার মধ্যে সেই দৃষ্টিভঙ্গীর প্রকাশ ঘটেছে। এটা আমরা জানি যে রাজ্যের এই সীমাবদ্ধ অবস্থায় এবং সীমাবদ্ধ অর্থনৈতিক সংগতির মধ্যে কাজ করতে হবে। কিন্তু এই বাজেট আগাগোড়া আলোচনা করলে দেখা যাবে যে, কেন্দ্রের কংগ্রেস সরকার, যারা বড়লোক, পুঁজিপতি শ্রেণী, জোতদার, মহাজনদের স্বার্থকে সার্থক করবার জন্য, তাঁরা যে দৃষ্টিভঙ্গী দিয়ে বাজেট করেন, আজকের দিনে এই বামফ্রন্ট সরকার, তাঁরাও এই বাজেটের মধ্যে একই দৃষ্টিভঙ্গী নিয়ে দেশের বড়লোক, বড় জমির মালিক, ব্যবসাদার, শিল্পপতি তাদেরই

*স্বার্থকে সুরক্ষিত করার জন্য সেই দৃষ্টিভঙ্গী নিয়ে পরিচালিত হচ্ছেন এ বাজেট এটাই* প্রমাণ করে। আমি এখানে বলছি যে এখানে সেই একই অবস্থা। স্বাস্থ্য দপ্তরের চিত্র আরও ভয়াবহ। পশ্চিমবঙ্গে যে সমস্ত চিকিৎসালয় রয়েছে, সরকারী হাসপাতাল আছে, সেখানে ডাক্তার নেই, ওষুধ নেই, রোগীদের পথ্যের কোন ব্যবস্থাই নেই। এই সমস্ত চিত্র আমরা দেখছি।

[5-20—5-30 P.M.]

আপনারা বিদ্যুতের চূড়ান্ত সংকট সৃষ্টি করেছেন। বিদ্যুতের জন্য রোগিদের এক্সরে মেসিন চালানো যাচ্ছে না। সেখানে প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না। এর জন্য হাসপাতালগুলিতে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এই হাসপাতাল পরিচালনার ক্ষেত্রে আপনারা একেবারে ব্যর্থ হয়েছেন। সেখানে সমাজবিরোধীদের এবং গুণ্ডাদের একটা আবাসস্থল হয়ে উঠেছে। সেখানে তারা প্রকাশ্যে মদ বিক্রি পর্যন্ত করছে। সব হাসপাতালেই সমাজ-বিরোধীদের কার্যকলাপ চলছে। অথচ এই গুরুত্বপূর্ণ বিষয়ে, যেটা অত্যন্ত দায়িত্ব নিয়ে করা উচিত, এবং যেটার সঙ্গে জনসাধারণের স্বার্থ প্রত্যক্ষভাবে জড়িত রয়েছে সেই স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে ব্যয়-বরাদ্দ সীমাবদ্ধ। অন্য দিকে প্রশাসন যার সম্বন্ধে আমরা সকলেই জানি—মাথা ভারি প্রশাসনের অবস্থা, যে আমলাতান্ত্রিক ব্যবস্থা, যেটা এখন জনসাধারণের বিরুদ্ধে কাজ করে সেই প্রশাসনের ক্ষেত্রে ব্যয়-বরাদ্দ সীমিত বা কমাবার চেষ্টা এই বাজেটে করা হয়নি। অথচ এখানে বলা হচ্ছে যে আমাদের আর্থিক সংগতি নেই। অথচ প্রশাসনের ক্ষেত্রে সমস্ত আর্থিক সংগতির অর্ডার হয় না। যারা বামপন্থির কথা বলেন, যারা সাধারণ মানুষের কথা বলেন তাদের উচিত হচ্ছে এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও এই বাজেটে প্রশাসনে, বেশী অর্থ বরাদ্দ না করে মূলত সাধারণ মানুষের জন্য যে দপ্তরগুলি বেশী করে জড়িত, সেই খাতে ব্যয় বরাদ্দ করা দরকার। কিন্তু এখানে দেখতে পাচ্ছি এই বাজেটে টাকার একটা বিরাট অংশ মাথা ভারি প্রশাসন ক্ষেত্রে ব্যবহার করা হচ্ছে। বামপন্থী বিরোধী দলনেতা হিসাবে যখন এই হাউসে জ্যোতিবাবু বক্তৃতা দিতেন, তখন তিনি কংগ্রেসের খুব সমালোচনা করতেন। কংগ্রেসের পুলিশ বাজেট সম্পর্কে তীব্র সমালোচনা. করতেন। কিন্তু আজকের দিনে দেখতে পাচ্ছি বামফ্রন্ট ক্ষমতায় আসার পর জ্যোতিবাবু নিজের হাতে স্বরাষ্ট্র দপ্তর রেখেছেন। এখন আমরা দেখতে পাচ্ছি পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বেড়ে যাচ্ছে। পুলিশ খাদে গতবারে যে ব্যয় বরাদ্দ ধরা ছিল তার থেকে আরো অনেক বেশী এই খাতে বরাদ্দ করেছেন। অথচ এই পুলিশের ভূমিকা আমরা জানি। জনসাধারণের স্বার্থে এই পুলিশের ভূমিকার কথা আমাদের ভাল করে জানা আছে।

আইন-শৃঙ্খলার কথা বলি। দিনের পর দিন চুরি, ডাকাতি, রাহাজানি, খুন-খারাপি বেড়েই চলেছে। এখন জনসাধারণের কোন নিরাপত্তা নেই, সব সময় পুলিশ জন-সাধারণের বিরুদ্ধে যাচ্ছে, তাদের স্বার্থ রক্ষা করছে না। তাদের কাজ সমাজ বিরোধীদের শাসন করা, কিন্তু তারা তা না করে তাদের সঙ্গে যোগসাজসে কাজ করছে। তারা মালিক শ্রেণীর হাতিয়ার হিসাবে ব্যবহৃত হচ্ছে। আজকে জ্যোতিবাবু তাঁর পুলিশ প্রশাসনকে নিজ দলের হাতিয়ার হিসাবে ব্যবহার করছেন। পুলিশ এখন আর সাধারণ মানুষের প্রয়োজনে লাগে না। পুলিশের স্বার্থ আজ বেশী করে দেখা হচ্ছে। তাদের ঘর-বাড়ি করার জন্য টাকা ব্যয় করা হচ্ছে। কিন্তু অপর দিকে কি হচ্ছে আপনারা দেখতে পাচ্ছেন না? যারা কাজ পাচ্ছে না, খেতে পাচ্ছে না। তাদের জন্য বেশী অর্থ বরাদ্দ করতে জ্যোতিবাবু নারাজ। অথচ এই পুলিশ প্রশাসন, যেটা একেবারে দলীয় স্বার্থে কাজ করছে, যারা মিথ্যা মামলায় গ্রামের গরীব কৃষকদের জড়িয়ে দেয়, যারা সব সময় মালিকের পক্ষ নেয়, তাদের পক্ষ অবলম্বন করে অর্থমন্ত্রী পুলিশ প্রসাসনের জন্য ব্যয় বরাদ্দ করেছেন বেশী।

অপরদিকে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার যে নীতির দ্বারা পরিচালিত, এঁরাও সেই একই নীতির দ্বারা পরিচালিত হচ্ছেন। এঁরা বলছেন, কেন্দ্রীয় সরকার আই, এম. এফ.-এর কাছ থেকে ঋণ নিচ্ছেন। বামফ্রন্ট সরকারও নানাভাবে ঋণ সংগ্রহ করছেন। তাঁরা মাল্টি ন্যাশানাল কর্পোরেশনের কাছ থেকে, বিশ্ব ব্যাঙ্ক থেকে ঋণ নিচ্ছেন, সেই একই ভাবে-- কেন্দ্রীয় সরকার যেমন ভাবে চলছেন, এঁরাও ঠিক একই ভাবে চলতে চাইছেন। তাহলে পার্থক্য কোথায়? কোন পার্থক্য নেই। এঁরা বিদেশী ব্যবসায়ীদের এখানে ব্যবসা করার জন্য আহ্বান জানাচ্ছেন। দেশী, বিদেশী সমস্ত ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাকে এঁরা ব্যবসা করার জন্য আহ্বান জানাচ্ছেন। যাঁরা বামফ্রন্ট বলে নিজেদের দাবী করেন, যাঁরা জনগণের কথা বলেন, গরীব মানুষের কথা বলেন, তাঁরা সীমাবদ্ধ আর্থিক সঙ্গতির মধ্যে এমন ভাবে কি করে বাজেটে অর্থ বরাদ্দ করেন? যাঁরা জনদরদী, তাঁরা গরীব মানুষ, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত এক কথায় যাঁরা নীচের তলার মানুষ, তাঁদের স্বার্থ সুরক্ষিত করার জন্য বাজেট রচনা না করে, সেই কেন্দ্রীয় সরকারের ধাঁচে, একই দৃষ্টিভঙ্গী নিয়ে বাজেট রচনা করেছেন। মোট কথা আমি যে কথা বলতে চাই, তা'হল, কেন্দ্রীয় সরকার যে নীতি ও দৃষ্টিভঙ্গী নিয়ে পরিচালিত হন, আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই একই দৃষ্টিভঙ্গী নিয়ে বাজেট রচনা করেছেন। এর দ্বারা সাধারণ মানুষের মঙ্গল হবে না। এই কটি কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ সাহেব, আমি বর্ত্তমান ১৫৪০ কোটি টাকার এই আর্থিক ব্যয়-বরাদ্দের বাজেটকে সমর্থন করে সামান্যতম বক্তব্য রাখতে চাই। আজকে লক্ষ্য করলাম, বিরোধী সদস্যেরা এই বাজেট দেখে হতাশা প্রকাশ করেছেন। আমাদের দেশের অর্থনীতি ও রাজনৈতিক পরিস্থিতি সম্বন্ধে বোধ হয় তাঁরা ওয়াকিবহাল নন। তাঁরা দেশের অর্থনৈতিক অবস্থাকে একটু লঘু করে দেখবার চেষ্টা করেছেন, বোধহয় সেজন্যই তাঁদের মধ্যে হতাশা দেখা দিয়েছে। যাঁরা এখানে হতাশা প্রকাশ করেছেন, তাঁরা যদি কেন্দ্রীয় সরকারের রচিত বাজেটের দিকে দৃষ্টি দিতেন, যেখানে কেবলমাত্র বড়লোকদের আর্থিক উন্নয়নের ছবি আছে, তাহলে বাস্তব অবস্থা সম্বন্ধে সঠিক ধারণা পেতেন। পক্ষান্তরে জ্যোতিবাবু দেশের বাস্তব অবস্থা উপলব্ধি করে, রাজ্যের বর্তমান অর্থনৈতিক অবস্থা উপলব্ধি করে, যে অবস্থা এখানে উদ্ভূত হয়েছে, তার মধ্যে দাঁড়িয়ে তিনি এই বাজেট পেশ করেছেন। সঙ্গত কারণেই তাঁকে বাজেট বরাদ্দ কমাতে হয়েছে। এই বাজেট আরও বৃদ্ধি করা সম্ভব হতো, যদি কিনা সারা ভারতবর্ষের অর্থনৈতিক পরিস্থিতি দেশের সাধারণ মানুষের অনুকূলে থাকতো। কিন্তু আজকের দিনে দেশের যে অর্থনৈতিক পরিস্থিতি, যে কাঠামো, যে দুর্দ্দশা পরিলক্ষিত হচ্ছে—সারা দেশের মানুষ, কোটি কোটি মানুষ দারিদ্র সীমার নীচে বাস করছে—তা দেখে তবেই এই বাজেট আমাদের সরকার রচনা করেছেন। সাধারণ মানুষের জীবন ধারণের মান নীচে নেমে গিয়েছে, তার হিসাব নিলে দেখা যাবে পরিসংখ্যান কোথায় গিয়ে দাঁড়িয়েছে। সে হিসাব কেন্দ্রীয় সরকার, কেন্দ্রের কংগ্রেসী সরকার রাখেন না। কেন্দ্রীয় সরকারের অসম বণ্টন নীতি রয়েছে রাজ্যের প্রতি। যার ফলে আজকে রাজ্যের বাজেট বরাদ্দ কমাতে হয়েছে। তার সঙ্গে রয়েছে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন অর্থসংস্থাগুলির অসহযোগীতা। রাজ্যের বাজেট এই সমস্ত কারণেই কমাতে হয়েছে। এটাই হচ্ছে উল্লেখযোগ্য কারণ। রাজ্যসরকার চেয়েছিলেন রাজ্যে নিজস্ব একটা ব্যাঙ্ক স্থাপন করতে। এ ব্যাপারে তাঁরা বাস্তব প্রচেষ্টাও নিয়েছিলেন, কিন্তু কেন্দ্র অনুমতি দেননি। রাজ্য সরকারের এই প্রচেষ্টা যদি সফল হতো, তাহলে বাজেট বাড়ানো সম্ভব হতে পারত। কেন্দ্রীয় সরকার সাংবিধানিক নানা চাপ সৃষ্টি করে চলেছেন। এর মধ্যে দিয়ে রাজ্যসরকার যে বাজেট পেশ করেছেন, তাকে আমি সাধুবাদ জানাচ্ছি। এছাড়া আছে রাজ্যের দৈনন্দিন নানা সমস্যা। উদ্বাস্তু সমস্যা এখানে একটা বৃহৎ সমস্যা। যদিও এর মূল দায়িত্ব কেন্দ্রের, তথাপি এটিকে রাজ্যের উপরে চাপিয়ে দিয়েছেন কেন্দ্রীয় সরকার।

[5-30—5-40 P.M.]

আজ পর্যন্ত আসাম থেকে যে উদ্বাস্তু আসছে যাদের প্রতি দায়িত্ব মূলত কেন্দ্রীয় সরকারের কিন্তু সেই দায়িত্ব পালন না করে প্রকারান্তরে রাজ্যসরকারের হাতে সেই দায়িত্ব ন্যস্ত করা হয়েছে। পশ্চিমবঙ্গের সরকার, মেহনতী মানুষের সরকার সেই উদ্বাস্তু সমস্যা মাথাপেতে নিয়ে তার মোকাবিলা করতে যে ব্যবস্থা করা দরকার সেটা করে চলেছেন। আজকে এই বাজেটে যে ঘাটতি পরিলক্ষিত হয়েছে তারজন্য পরিপূর্ণভাবে কেন্দ্রীয় সরকার দায়ী। প্রাকৃতিক বিপর্যয় নিত্য নতুন কথা নয়, প্রাকৃতিক বিপর্যয় প্রতিনিয়ত বামফ্রন্ট সরকারের দেখা দিয়েছে। এই গত ৫ বছরে খরা, বন্যা প্রাকৃতিক বিপর্যয় ছিল কেন্দ্রীয় সরকার তার নিজস্ব দায়িত্ব পালন করেননি। সেই সমস্ত প্রাকৃতিক বিপর্যয়ে বাংলাদেশকে কতটুকু সাহায্য করেছেন? সেই সাহায্য থেকে বঞ্চিত করেছেন শুধু তাই নয় উপরন্তু যেহেতু পশ্চিমবঙ্গের সরকার মেহনতী মানুষের সরকার তাদের অবিচার করা হয়েছে এবং সেই দায়িত্ব সরকারকে মাথায় তুলে নিতে হয়েছে। এই জন্য বাজেটে ঘাটতি পরিলক্ষিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি বৎসর এই অসম বৈষম্য নীতি এবং রাজ্যের প্রতি বিমাতৃসুলভ ব্যবহার কেন্দ্রীয় সরকার করছেন। ইচ্ছাকৃত ভাবেই হোক বা অনিচ্ছাকৃত ভাবেই হোক এতে রাজ্যের সাধারণ মানুষের অবস্থা দিনের পর দিন খারাপের দিকে যাচ্ছে। আজকে সাধারণ মানুষের দিকে তাকিয়ে এই বাজেট যে পেশ করা হয়েছে আমি সেই বাজেটকে প্রশংসা করছি এবং সেই বাজেট অভিনন্দনযোগ্য। আজকে নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম যেভাবে বাড়ছে তাতে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। এই জন্য সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকার দায়ী। কিছু দিন আগে পর্যন্ত গরীব মানুষের যে মোটা কাপড় যেটার দাম মাত্র ৭/৮ টাকা ছিল এখন সেটা কেন্দ্রীয় সরকার মিল মালিকদের সঙ্গে আতাত করে যোগসূত্র স্থাপন করে সেই মোটা কাপড়ের দাম ১২ থেকে ১৪ টাকা পর্যন্ত দাড়িয়েছে। সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি যেটা সম্পূর্ণভাবে ধনবাদের নীতির উপর নির্ভরশীল যার ফলে সারা দেশে বেকার সমস্যা প্রকটভাবে দেখা দিয়েছে। এই বেকার সমস্যা সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারের যতটুকু দৃষ্টিভঙ্গি রাজ্যের প্রতি দেওয়া উচিত ছিল তার অভাব তীব্রভাবে পরিলক্ষিত হয়। প্রত্যেক বৎসরগুলিতে আমরা দেখি পরিকল্পনাগুলিতে কেন্দ্রীয় সরকার যে কর্মসংস্থানের ব্যবস্থা করেন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেরকম কোন ব্যবস্থা করেননি। ফলে পশ্চিমবঙ্গের বেকার সমস্যা ব্যর্থরূপ ধারণ করেছে। রাজ্যের বরাদ্দ যে খাদ্য তার থেকে কেন্দ্র পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছে। এফ. সি. আইয়ের

মাধ্যমে যে খাদ্যের ব্যবস্থা আছে তা ঠিক সময়মত পাচ্ছি না এবং যে খাদ্য পাচ্ছি তা যথেষ্ট পরিমাণে নয় এবং এতে ভেজাল পরিলক্ষিত হচ্ছে। এই অব্যবস্থার ফলে গ্রামাঞ্চলে রেশনিং ব্যবস্থা অনেক সময়ে বিপর্যস্ত হয়ে পড়ছে। কেন্দ্রীয় সরকারের যে রাজ্যে খাদ্য করর্পোরেশান আছে সেই দপ্তরও খাদ্য সরবরাহ করতে চেষ্টা করেছিল কিন্তু এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সেটা সম্পূর্ণভাবে বানচাল করে দিয়েছে। ফলে বাংলাদেশ একটা বিরাট খাদ্য সমস্যার সম্মুখীন হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আরেকটি উদাহরণ দিচ্ছি। গুজরাট, মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ এই সমস্ত রাজ্যের চিনিকল মালিকদের সঙ্গে আঁতাত করে কেন্দ্রীয় সরকার সারা দেশে চিনির দাম অগ্নিমূল্যে পৌছে দিয়েছেন। এবং যার ফলে সেই খেসারতও পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হচ্ছে এটা নিশ্চয়ই কারোর অজানা নয় এবং বিরোধী পক্ষের সদস্যরা সেটা অস্বীকার করবেন না। শুধু তাই নয়, মহারাষ্ট্রে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নামে ট্রাষ্ট হল, সেই ট্রাষ্টের ফলে যে সিমেন্ট কেলেঙ্কারী হল তাতে সারা দেশে সিমেন্ট আগুন হয়ে গেল। সিমেন্টের অভাবে দেশের অনেক উন্নয়নমূলক কাজে ব্যাঘাত সৃষ্টি হচ্ছে। এর জন্য দায়ী কি আমরা? এই দেশে ইন্দিরা গান্ধীর যে সরকার সেটা গরীবী হঠানর সরকার, সেটা কি গরীবী হঠানর নীতি বলে আমরা মনে করব? মিল মালিকদের সঙ্গে এই যে অশুভ আঁতাত, চিনির কলের মালিকদের সঙ্গে কাপড়ের কলের মালিকদের সঙ্গে ইন্দিরা গান্ধীর যে অশুভ আঁতাত এর ফলে পশ্চিমবঙ্গ রাজ্যের উপর যে সংকট পরিলক্ষিত হচ্ছে এটা অস্বীকার করবার উপায় নেই। সারা দেশে গরীব মেরে টাটা-বিড়লা তোষণের যে অর্থনীতি চলেছে সেই অর্থনীতির ফলে আজকে পশ্চিমবঙ্গের এই বাজেটকে বর্ধিত করা যায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গের অবস্থা পরিলক্ষিত করে কয়েকটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করব। সারা রাজ্যের কোথাও কোথাও পরিলক্ষিত হচ্ছে বৃহৎ জমির মালিক এবং ধনী ব্যক্তিরা নদীর পার্শ্বস্থ নদী-বাঁধ কাটিয়ে যেখানে কৃষিযোগ্য জমি ছিল সেই জমিতে লোনা জলে ভাসিয়ে দিচ্ছে এবং অশুভভাবে সরকারকে ফাঁকি দিয়ে ব্যক্তি স্বার্থ চরিতার্থ করবার জন্য মৎস্য উৎপাদন করছে। মাননীয় অর্থমন্ত্রী সেই দিকে দৃষ্টি দিয়ে এই ধনশালী ব্যক্তিরা ব্যক্তি স্বার্থ চরিতার্থ করবার জন্য যাতে গরীব মানুষের জমির ক্ষতি করতে না পারে, পশ্চিমবঙ্গের নদী এলাকা লোনা জলে যাতে ভাসিয়ে না দিতে পারে তারজন্য উপযুক্ত ব্যবস্থা তিনি যেন গ্রহণ করেন। এছাড়া সরকারী খাস জমি বিলির ক্ষেত্রে আমরা দেখি বৃহৎ জমির মালিক যাদের জমি সরকারী খাস বলে ঘোষণা করা হয়েছে তারা হাইকোর্টে ইন্‌জাংকসান

দাখিল করে হাইকোর্টের সি. আর. দেখিয়ে সেই জমিগুলি ভূমিহীন গরীব মানুষকে বিলি করতে দিচ্ছে না। বর্গা অপারেশানের ক্ষেত্রে দেখেছি বৃহৎ জমির মালিক হাইকোর্টের ইনজাংকসান জারী করে বর্গা অপারেশান বন্ধ করে দিচ্ছে। ফলে রাজ্যের লক্ষ লক্ষ বর্গাদার তাদের নাম নথিভুক্ত করা থেকে বঞ্চিত হচ্ছে, খাস জমি বিলি বন্টন থেকে তারা বঞ্চিত হচ্ছে, খাস জমির পাট্টা পাচ্ছে না। তাছাড়া এই রাজ্যের গরীব মানুষের উপর মিথ্যা মামলা চাপিয়ে দিয়ে হয়রান করা হচ্ছে, সামান্য মামলার নিষ্পত্তি করতে এত কেন সময় লাগে এবং গরীব মানুষদের কেন এই হয়রানী করা হয় এই দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এই বাজেটকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅতীশ চন্দ্র সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট আমাদের সামনে অর্থমন্ত্রী পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে যে উন্নয়নমূলক সমস্ত ব্যয়কে কেটে দেওয়া হয়েছে এবং রাজ্যের অগ্রগতিকে সম্পূর্ণ ব্যাহত করা হয়েছে। এই জন্য আমরা এই বাজেটকে আদৌ সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই দেখছি যে রাজস্বখাতে একটা বিরাট ঘাটতি দেখা দিয়েছে। অর্থমন্ত্রী যে হিসাব দিয়েছেন ৬ পাতায় তাতে আমরা দেখতে পাচ্ছি রাজস্বখাতে ১৪৩ কোটি টাকা ঘাটতি। এই রাজস্বখাতে সরকারের কত ইনকাম হচ্ছে, কত রাজস্ব আদায় হচ্ছে, সরকারী কর্মচারীদের বেতন ভাতা দিতে সরকারী প্রশাসন চালাতে কি খরচ হচ্ছে তার মোটামুটি একটা চিত্র আমরা দেখতে পাই।

[5-40—5-50 P.M.]

আমরা দেখছি যে এখানে সরকারের যে আয় তার থেকে ব্যয় অনেক বেশী হয়ে গেছে। বছরে ১৪৩ কোটি টাকা ঘাটতি এবং এই বৃদ্ধি যদি দিন দিন হতে থাকে তাহলে এই সরকার যে অচিরে দেউলিয়া সরকারে পরিণত হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। স্যার, এই বাজেট থেকে আমরা একটা জিনিস দেখছি যে মূলধনী এবং অন্যান্য যে সমস্ত সরকারের আয় আছে, সেই আয় থেকে যে ব্যয় হয়, সেই ব্যয় একেবারে কাটছাঁট করা হয়েছে এবং তার উপর বছরের বাকী ক'মাসে ২৫ কোটি টাকা নূতন কর বসানোর প্রস্তাব করা হয়েছে। গোটা বছরে ৫০ কোটি টাকা কর বসানোর প্রস্তাব করা হয়েছে এবং কোন রকমে বাজেটের মুখ রক্ষা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হয়েছে এই কারণে যে প্রারম্ভিক ঘাটতি তহবিলে যেটা ছিল ৩৪০·৭১ কোটি টাকা সেটা ভারত সরকার মধ্য মেয়াদি ঋণে পরিণত করে দেবার জন্য প্রারম্ভিক

ঘাটতি কিছু থাকছে না। তার ফলে আজকে বাজেট দেখে মনে হচ্ছে যে এক কোটি টাকা ঘাটতি বাজেট, এটা বোধ হয় ভাল বাজেট, এমন কিছু ঘাটতি নয়। কিন্তু আমাদের ভুলে গেলে চলবে না যে প্রারম্ভিক ঘাটতি যেটা এই সরকারের ছিল ৩৪০'৭১ কোটি টাকা সেটা সম্পূর্ণভাবে মুছে যাচ্ছে কারণ কেন্দ্রীয় সরকার সমস্ত টাকাটা মধ্য মেয়াদী ঋণে পরিণত করে দিয়েছেন। সুতরাং আসল চিত্রটা আমরা বুঝতে পারবো যে এই ঋণের বোঝা সরকারের ঘাড়ে চেপে থাকছে এবং ঘাটতি প্রারম্ভিক তহবিলটা যদি আমরা ধরে নেই তাহলে ঘাটতি প্রায় ৩৪১ কোটি টাকার মত। কাজেই পশ্চিমবঙ্গ সরকারের যে আর্থিক চিত্র সেটা অত্যন্ত করুণ, এই বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে বছরের যে কয়টা মাস বাকী আছে অর্থাৎ ৬ মাসে নূতন নূতন যে সমস্ত কর তিনি আরোপ করেছেন তা থেকে ২৫ কোটি টাকা আদায় করবেন, সেই আশা রাখেন। গোটা বছর হলে হয়ত ৫০ কোটি টাকা হত, ৬ মাসে ২৫ কোটি হবে। আমরা দেখছি যে বিভিন্ন খাতে তিনি কর আদায়ের প্রস্তাব করেছেন। এর মধ্যে ৩টি বিষয়ে আমাদের বিশেষ আপত্তি আছে এবং তার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে তথা মন্ত্রী সভায় এই আবেদন জানাবো যে তারা তাদের কর্মসূচীতে এই জিনিসগুলির উপর যে কর আরোপের চেষ্টা করেছেন সেটা বাতিল করে দেন। প্রথম হচ্ছে, ডিজেল তেলের উপর বর্তমানে বিক্রয় করের হার ৯ শতাংশ থেকে বাড়িয়ে ১২ শতাংশ করার প্রস্তাব করা হয়েছে। আপনারা জানেন যে এর আগেরবার যখন ডিজেলের দাম, পেট্রোলের দাম বাড়ান হয়েছে, কেন্দ্রীয় সরকার বাড়াতে বাধ্য হয়েছিলেন, তখন আপনারা অত্যন্ত হৈচৈ করেছিলেন এবং বলেছিলেন যে ডিজেলের দাম বাড়ান হল, কেরোসিনের দাম বাড়ান হল, পেট্রোলের দাম বাড়ান হল। আজকে আপনাদের প্রশ্ন করি যে ডিজেলেব দাম বাড়াছে কারা? জ্যোতিবাবু ছাড়া আর কেউ নয়। ডিজেলের দাম লিটার প্রতি ৮ পয়সা বেড়ে যাবে এবং এই ডিজেলের দাম বাড়ার ফলে পরিবহনের খরচ বেড়ে যাবে, চাষীরা যারা ডিজেল পুড়িয়ে চাষের ব্যবস্থা করেন, সেচের ব্যবস্থা করেন তাদের অতিরিক্ত খরচ হবে এবং তার ফলে সাধাবণ জিনিসপত্রের দাম বেড়ে যাবে। সেজন্য আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করবো যে তার এই প্রস্তাব অবিলম্বে পত্যাখান করুন। কারণ কেন্দ্রীয় সরকার যখন ডিজেল তেলের দাম বাড়িয়েছিলেন তখন তিনি নিজেই খুব জোরের সঙ্গে বলেছিলেন যে কেন্দ্রীয় সরকার এটা ভাল কাজ করেন নি। দ্বিতীয় যে প্রস্তাব তিনি করেছেন, সাগুদানা ইত্যাদি যে সব কথা বলেছে, তার সঙ্গে জুড়ে দিয়েছেন যে কৃষি কাজে ব্যবহারের উপযোগী শক্তি চালিত যন্ত্রপাতি বিক্রয়ের উপর থেকে কর রেহাই

প্রত্যাহার করে নিয়ে ৮ শতাংশ হারে কর আরোপ করার প্রস্তাব করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কৃষি কাজ ব্যবহারের উপযোগী শক্তি চালিত যন্ত্রপাতি অর্থাৎ ডিজেল পাম্পসেট ইত্যাদি যা আছে সেগুলির উপর আগে কর দিতে হত না, সেগুলির উপর নূতন করে ৮ শতাংশ কর আরোপ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলায় ব্যাপকভাবে খরা চলেছে। আর গত ৫ বছর ধরে এই সরকার সত্যিকারের যারা চাষের উপর নির্ভর করে জীবিকা অর্জন করেন তাদের জন্য এক কণাও কিছু করেন নি।

আজকে তার ফলে কৃষিক্ষেত্রে কৃষি উৎপাদন অত্যন্ত ব্যাহত হয়েছে। এখানে বিভিন্ন রকম প্রাকৃতিক বিপর্যয় আছে তার জন্য উৎপাদন ব্যাহত হয়। আবার তার উপর কৃষি কার্যে ব্যবহৃত শক্তি চালিত যন্ত্রপাতির উপর, যেখানে আগে কোন করই ছিল না, সেখানে আপনি ৮ শতাংশ কর বসিয়ে দিচ্ছেন। তাতে কৃষি উৎপাদন ব্যাহত হবে বলে আমি মনে করি। এই অবস্থায় আমাদের অর্থমন্ত্রী ডিজেলের উপর বিক্রয় কর বসাচ্ছেন। এই ডিজেল কৃষিতেও কাজে লাগে। তাই আমি অনুরোধ করবো এই ডিজেল এবং কৃষিতে শক্তি চালিত যন্ত্রপাতির উপর কর আরোপ যেন তিনি না করেন। আমরা দেখছি রাজ্যের সম্পদ আহরণের ব্যাপারে যোজনার হিসাব নিকাশ থেকে দেখছি যে পশ্চিমবাংলার কপালে জুটেছে মাত্র ৩৪৫ কোটি টাকা। এর মধ্যে গ্যাডগিলের ফর্মুলা অনুসারে কেন্দ্রীয় সরকারের ১৪৬ কোটি টাকা দর অন্তর্ভুক্ত। আজকে প্রধানমন্ত্রীর অনুগ্রহে ১৪৪ কোটি টাকা আরও বেশী পেয়েছেন। আজকে তা আপনারা স্বীকার করছেন না। কেবল কেন্দ্রীয় সরকারকে গালাগালি দিচ্ছেন। বলছেন এখানে সমস্ত অসুবিধার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। আপনারা স্বীকার করছেন না যে যোজনার জন্য ৫০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। শ্রীমতী ইন্দিরাগান্ধী ১৪৪ কোটি টাকা অতিরিক্ত পশ্চিমবঙ্গ সরকারকে দিয়েছেন। তা নাহলে গ্যাডগিলের ফর্মুলা অনুসারে ৩৪০ কোটি টাকা হোত। আজকে আসল কথাটা মানুষকে বলতে হবে। গতবারে অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছিলেন তাতে আমরা আলোচনা করেছিলাম যে কিভাবে দিনের পর দিন সেন্ট্রাল এ্যাসিসটেন্স বেড়ে যাচ্ছে। এই বামফ্রন্ট সরকারের আমলেই বছরের পর বছর তা বেড়ে যাচ্ছে। আমি তার একটা পরিসংখ্যান এখানে উপস্থিত করছি। ১৯৭৬-৭৭ সালে আমাদের আমলে এই এ্যাসিসটেন্স ছিল ৪৯'৪৩ কোটি ১৯৭৭-৭৮ সালে সেটা হোল ৭১'৯৫, ১৯৭৮-৭৯ সালে সেটা হোল ১২৫'১৬, ১৯৭৯-৮০ সালে ১১১'০৪ আর ১৯৮০-৮১ সালে সেটা গিয়ে দাঁড়িয়েছে ১১৯'২৯। তাহলে কি আপনারা বলছেন যে কেন্দ্রীয় সরকার

আপনাদের সাহায্য দিচ্ছেন না? আপনারা চাইছেন তারা সমস্ত কিছু করবেন, আপনাদের সব খাইয়ে দেবেন আর আপনারা বসে বসে তা ভোগ করবেন। প্রোকিওরমেণ্টের ক্ষেত্রে আপনারা কি করেছেন? কেন্দ্রীয় সরকার সব গম দেবে, চাল দেবে --আর আপনারা কিছু প্রোকিওরমেণ্ট করবেন। আভ্যন্তরীণ প্রোকিওরমেণ্ট একেবারে বন্ধ, নিজেরা কোন রকম চাল সংগ্রহ করবেন না। প্রফুল্ল সেনের আমলে, যখন উৎপাদন কম ছিল, যা এখন বেড়েছে, চাল প্রোকিওর হয়েছে ৫ লক্ষ টন।

[5-50—6-00 P.M.]

কিন্তু তা সত্বেও পাঁচ লক্ষ টন চাল এই পশ্চিমবঙ্গে তখনকার সরকার লেভি হিসাবে আদায় করেছিলেন, সংগ্রহ করেছিলেন সাধারণের কাছ থেকে। আর আজকে এই সরকার যখন বলছেন তাঁদের নাকি কৃষিতে উৎপাদন অনেক বেড়ে গেছে, তা সত্বেও বছরের পর বছর আমরা লক্ষ্য করছি, কোন বছর ৫০ হাজার টন, কোন বছর ৬০ হাজার টন, কোন বছর ১ লক্ষ টন এই পশ্চিমবঙ্গ থেকে আদায় করছেন, এর বেশী পারছেন না। নিজেদের ঘর যদি সামলাতে না পারেন, তাহলে এইসব কথা বলে কোন লাভ নেই। আপনি আচরি ধর্ম অপরে শেখাও। নিজের স্টেট থেকে কতখানি সাধারণের কাছ থেকে আদায় করতে পেরেছেন, সেটা একটু দেখুন। আপনারা শুধু কেন্দ্রের দিকে তাকিয়ে রয়েছেন। আপনাদের তো কৃষিতে উৎপাদন বেড়েছে, আপনারা ভালভাবে আদায় করুন, তারপর বাকিটা কেন্দ্রের কাছ থেকে চান। কারণ, এটা তো সবাই জানে, পশ্চিমবঙ্গ একটা ডেফিসিট স্টেট। এই ডেফিসিট মেক আপ করতে গেলে কেন্দ্রের সাহায্য প্রয়োজন। পশ্চিমবঙ্গের এই রেশনিং ব্যবস্থা চালাতে গেলে কেন্দ্রীয় সাহায্য ছাড়া পথ নেই। কিন্তু এটাও তো দেখতে হবে যে নিজেরা তারা কি করছেন? তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলবো, নিজেদের আচরণ, নিজেদের কার্য্যকলাপ, এইগুলো নিজেরা একটু বিশ্লেষণ করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে পরিকল্পনার টাকা, এই টাকা অত্যন্ত কম, মাত্র ৫০০ কোটি টাকা। এত কম টাকা হওয়ার একমাত্র কারণ হচ্ছে এই বামফ্রন্ট সরকারের যে ব্যয় করার নীতি এবং দান খয়রাত করার যে বল্গাহীন নীতি, তাতে উৎপাদন মূলক কোন কাজ গত পাঁচ বছরের মধ্যে উনারা করতে পারেন নি। তার ফলে তাঁদেরকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ৪০০ কোটি টাকার মত ওভারড্রাফ্‌ট নিতে হয়েছে। এর ফলটা আমরা কি দেখলাম, সমস্ত কাজ বন্ধ হয়ে গেল। কোন রাস্তা হবে না, কোন টিউবওয়েল হবে না, নূতন কোন হাসপাতাল হবে না, নূতন কোন কলেজ হবে না, নূতন কোন স্কুল হবে না,

এটা টকটা অস্বাভাবিক অবস্থা। আজকে পশ্চিমবঙ্গ বাসীকে সমস্ত উন্নয়নের পথ থেকে সরিয়ে এনেছেন এই সরকার। এই সরকার উন্নয়নের কাজ হতে দিচ্ছেন না। যেভাবে এঁরা টাকা পয়সা খরচ করেছেন, তাতে কোন উন্নয়নের কাজ হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা সককেই জানেন, পশ্চিমবঙ্গে একটা অভাবনীয় খরা চলছে। অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, এই খরাতে যেভাবে ত্রাণের ব্যবস্থা করা দরকার, সেই ভাবে ত্রাণের ব্যবস্থা করা হচ্ছে না। আপনি জানেন কি না জানি না, কাঁদি ব্লকে মাত্র ১ লক্ষ টাকা দেওয়া হয়েছে ত্রাণের জন্য। সেখানে এগ্রিকালচার ডিপার্টমেণ্ট থেকে বলা হচ্ছে যে মাত্র ৫০ পার্সেণ্ট ট্রান্সপ্ল্যানটেশন হয়েছে। এখনই সেখানে চালের দাম চার টাকার ওপরে উঠে গেছে। কিন্তু দুঃখের বিষয় কাঁদি ব্লকে মাত্র ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কাঁদি ব্লকে ১০টি অঞ্চল। এক একটি অঞ্চলের জন্য মাত্র ১০ হাজার টাকা করে বরাদ্দ করা হয়েছে। একটি অঞ্চলে যদি ১০ হাজার করে লোক বাস করে তাহলে রিলিফের অবস্থাটা কি হবে একবার ভেবে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে গঞ্জে যেখানেই যাচ্ছি, সেখানেই তারা বলছে, আমাদের আরও ডিপ টিউবওয়েল করে দিন, ক্লাস্টার অব শ্যালো টিউবওয়েল করে দিন, যেখানে নদী আছে, সেখানে জলোওলন প্রকল্প করে দিন। কিন্তু কোথাও এই পরিকল্পনা এই সরকার গ্রহণ করছেন না। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত আমাদের আমলে যেগুলো হয়েছিল, তারপর আর কিছু হয়নি। উপরন্তু সেইগুলো থেকে মোটর পাম্প হয়তো কোথায় চুরি হয়ে গেছে, কোথাও ট্রান্সফর্মার চুরি হয়ে গেছে। এইগুলোর মেনটেন করার কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। যেগুলো আমাদের আমলে হয়েছে, সেইগুলোকে পর্য্যন্ত মেন্‌টেন করা হচ্ছে না। সেচের ব্যাপারে যদি কোন পরিকল্পনা সরকার নিতেন তাহলে বুঝতাম তাঁরা পশ্চিমবাংলার সার্বিক উন্নতির জন্য, চিরস্থায়ী উন্নতির জন্য একটা বন্দোবস্ত করছেন, কিন্তু তাঁরা কোন বাস্তব পরিকল্পনা এখনও পর্য্যন্ত গ্রহণ করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলার অনেক কিছু ছিল, কিন্তু সময় সংক্ষেপ বলে দু একটি কথা বলে আমার কক্তব্য শেষ করবো। একটা বিষয়ে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করবো, যেটা সবচেয়ে বেশী গুরুত্বপূর্ণ। কমলবাবু এখানে উপস্থিত আছেন, সেই জন্য বলছি। গোটা ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গ কৃষির উপর সবচেয়ে বেশী নির্ভরশীল। আমাদের গ্রামীণ অর্থনীতি, সমস্ত রাজ্যের অর্থনীতি এই কৃষির উপর নির্ভরশীল। সেই কৃষি উৎপাদন কমে যাচ্ছে। আজকে গ্রামে গঞ্জে কোন সেচ

সম্প্রসারণ হয়নি। বর্গাদার এবং জমির মালিকের মধ্যে সদ্‌ভাব নেই। একে অপরকে শত্রু মনে করছে। এই পরিবেশ গ্রামে গঞ্জে গড়ে তোলা হচ্ছে।

মহাজনদের কাছ থেকে জমির মালিকদের কাছ থেকে ধার নয়, বর্গাদারদের জন্য ইন্‌স্টিটিউসন্যাল ফাইন্সের ব্যবস্থা সার্বিকভাবে করতে পেরেছেন তাহলে আমরা বুঝতে পারতাম যে আপনারা একটা কিছু করতে পেরেছেন। কিন্তু তা করতে তো আপনারা পারেননি। যেভাবেই হোক বর্গা রেকর্ডেড হয়েছে, এমন নগণ্য অংশকে আপনারা ঋণ দিতে পেরেছেন। এখানে কো-অপারেটিভ মিনিষ্টার আছেন। কো-অপারেটিভ কভারেজ এমন একটা কিছু বেশী নয়, যার জন্য আমরা বলতে পারি এই সমস্ত বর্গাদারদের মহাজনদের হাত থেকে, জমির মালিকদের হাত থেকে মুক্ত করেছি। ফলে গ্রামে গঞ্জে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যা না দেখলে কেবল ভাষায় বর্ণনা করা যায় না। তার উপর আবার রাজনৈতিক মার, পেটাপেটি, রাজনৈতিক দলাদলি, হানাহানি তো আছেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর ফলে কৃষি উৎপাদন অত্যন্ত ব্যাহত হচ্ছে। জানি না এই রকম চলতে থাকলে আগামী বছর বা এই বছরের শেষে দুর্ভিক্ষজনিত অবস্থার সৃষ্টি হবে কিনা। স্যার, অত্যন্ত দুঃখের বিষয় কোন কোন মন্ত্রী আমার এলাকায় গিয়ে বলে এসেছেন, "তোমাদের কোন ভয় নেই, কিছু চিন্তা নেই, যাদের ঘরে ধান চাল আছে লুঠ-পাট করে খেয়ে নাও"—এটা অত্যন্ত লজ্জার কথা। আমি উল্লেখের সময় নাম করে বলেছিলাম, আবার বলছি রাম চ্যাটার্জী মহাশয় এই কথা বলে এসেছেন। স্যার, সরকার পক্ষের সদস্যদের সার্বিক উন্নয়ণমূলক দৃষ্টিভঙ্গী যদি থাকতো, পশ্চিমবঙ্গের জন্য স্থায়ী উন্নয়ণমূলক কিছু করে দেব এই রকম মনোভাব যদি থাকতো তাহলে নিশ্চয় আমরা এই বাজেটকে সমর্থন করতে পারতাম। কিন্তু স্যার, সেই রকম কোন দৃষ্টিভঙ্গী আমরা এই সরকারের দেখতে পেলাম না। একমাত্র দলীয় দৃষ্টিভঙ্গী দেখতে পেলাম। একমাত্র কি করে তাদের দলের ক্যাডারদের পুষ্ট করবেন, কি করে তাদের কলেবর বৃদ্ধি হবে, এই দিকে দৃষ্টি দিয়েছেন এবং বিগত ৫ বছর ধরে সেই চেষ্টাই করে গেছেন, যার ফলে পশ্চিমবঙ্গের অর্থনীতি একেবারে পঙ্গু হয়ে গেছে। তাই এই বাজেটকে আমরা সমর্থন করতে পারি না। সেইজন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন আমি সেই বাজেট সমর্থন করছি। গত এক বছর ধরে পশ্চিমবঙ্গে যে খরাজনিত পরিস্থিতি চলেছে সেই পরিস্থিতির কথা হিসাবের

মধ্যে রেখে এই বাজেট প্রস্তুত করা হয়েছে। গতকাল কংগ্রেস (ই) দলের চীফ্ হুইপ মাননীয় সুব্রত মুখোপাধ্যায় তাঁর বক্তৃতায় এক সংস্কৃত শ্লোকের উল্লেখ করেছেন। তাঁর নানা রূপের কথা আমরা জানি। রাস্তায় পুলিশকে চড় মারা, আন্তর্জাতিক চলচিত্র উৎসবে গিয়ে তাণ্ডব সৃষ্টি করা ইত্যাদি নানা রূপ আমরা দেখেছি। গতকাল আর একটি নতুন রূপ আমরা দেখলাম। তাই বলি, "অয়ম আরম্ভ শুভায় ভবতু।" তিনি যে নতুন পথে যাচ্ছেন সেটা শুভ হোক। সুব্রতবাবু বলি,—"শিবায়ঃ সন্তুষ্ট" মামনীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীশ্যামল চক্রবর্তী মহাশয় সেদিন মীরজাফর ও প্রদীপের কথা উল্লেখ করেছিলেন। মাননীয় সদস্য সাত্তার সাহেব তার প্রতিবাদ করেন কিন্তু ওরা তো সেই মীরজাফরের বিশ্বাসঘাতকতার আলোকবর্তিকা-বাহী তা পশ্চিমবাংলার জনমত থেকে মুছতে পারেন না বলেই আজকে "৪৯" এসে দাঁড়িয়েছেন। বাজেটে বলা হয়েছে রাজ্যের অর্থ সম্পদের উপর এই খরার প্রভাব ইতিমধ্যেই খুব ক্ষতিকর হয়েছে।

[6 00—6-10 P.M.]

রাজ্য সরকার কেন্দ্রের কাছে খরার মোকাবিলার জন্য ৭১ কোটি টাকা চাইলেন, কিন্তু সেখানে কেন্দ্র দিলেন তার তিন ভাগের এক ভাগ মাত্র ২৪ কোটি টাকা। খরা কি অস্বীকার করার জিনিষ? ওঁরা কংগ্রেসীরা কিন্তু সেখানে চুপ। খরার সময় যখন মানুষকে বাঁচিয়ে রাখার প্রয়োজন তখন ওঁরা চুপ। আমি ওঁদের বলব, কেন্দ্রে তো আপনাদেরই "দেবী" আছেন, বলুন তাঁকে সেকথা। আমরা জানি সেকথা বলার মুরোদ ওঁদের নেই, তা হলে চাকরি চলে যাবে। প্রতি মাসে এ রাজ্যের জন্য কম করে খাদ্যের প্রয়োজন ৩·৫ লক্ষ টন, কিন্তু কেন্দ্র সেখানে দিচ্ছেন মাত্র ১·৩ লক্ষ টন। পশ্চিমবাংলার এই যে খাদ্যে ঘাটতি এটা কিন্তু শুধু পশ্চিমবাংলার একার ব্যাপার নয়। কারণ, আমরা জানি স্বাধীনতার সময় দেশ ভাগের পর ভারত সরকার পশ্চিমবাংলার চাষীদের আহ্বান জানিয়েছিলেন এই বলে যে তোমরা ধানের বদলে পাট চাষ করো। পাট সারা ভারতের জন্য প্রয়োজন। কারণ পাট বৈদেশিক মুদ্রা অর্জন করে। পশ্চিমবাংলা সেই ডাকে সাড়া দিয়েছিল এবং চাষীরা ধানের জমিতে পাট বুনেছিল। কাজেই পশ্চিমবাংলাকে খাওয়ানোর দায়িত্ব কেন্দ্রের তথা সারা ভারতের। ওরাও বলতে পারেন সেকথা কিন্তু আমরা জানি সেকথা বলার মুরোদ ওদের নেই কারণ তা হলে দল থেকে নাম কেটে দেওয়া হবে। তাই ওরা এখানে এসে গরীব দরদী সেজে চোখের জল ফেলছেন—কুমীরের চোখের জল। মাননীয় মহাশয়, ওঁদের মীরাজাফরির আরো নমুনা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। পশ্চিমবাংলার

ক্ষুদ্র শিল্পের জন্য ১৯৮০-৮১ সালে ইস্পাতের বরাদ্দ ছিল যেখানে ৩৬ হাজার ৪শো টন, সেখানে দেওয়া হ'ল ২০ হাজার ৪৩৬ টন। আর পাঞ্জাবের জন্য যেখানে বরাদ্দ ছিল ৪৯ হাজার টন, সেখানে তাদের দেওয়া হল ৫৫ হাজার ৯৯১ টন। মুখ্যমন্ত্রীদের ১৯৮১-র কনফারেন্সে শ্রীজ্যোতি বসু মহাশয় এই বৈষম্যের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিলেন। বিদ্যুতের ক্ষেত্রে যে বৈষম্য সেখানে সেটাও উল্লেখ করা হয়েছিল এবং জিজ্ঞাসা করা হয়েছিল কেন পশ্চিমবাংলা তথা পূর্ব ভারতের প্রতি এই বৈষম্য? প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছ থেকে সে কথার জবাব কিন্তু পাওয়া যায়নি। যোজনাগুলি এক একটি বঞ্চনার যোজনা। ফাইনানসিয়াল ইন্স্টিটিউশানগুলি থেকে ১৯৭৪-৭৫ সাল থেকে ১৯৭৮-৭৯ সাল পর্য্যন্ত যেখানে মহারাষ্ট্রকে দেওয়া হয়েছিল ৭৩৬'৬৫ কোটি টাকা সেখানে পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল মাত্র ৩৫০'৭৪ কোটি টাকা। এই ভাবে পশ্চিমবাংলা তথা পূর্ব ভারতের প্রতি বৈষম্য করা হয়েছে। এই সবের প্রতিবাদ করার শক্তি কিন্তু ঐ "উনপঞ্চাশী"দের নেই। মাননীয় মহাশয় এরা বাংলাদেশে জন্মেছেন বাংলার জলহাওয়ায় মানুষ, কিন্তু বাংলাদেশের স্বার্থকে তুলে ধরার ব্যাপারে এঁরা নিশ্চুপ। এঁরা নব মীরজাফর। এঁরা স্বপ্ন দেখছেন স্বাধীনতার পর থেকে যেমন করেছেন তেমনি আবার পশ্চিমবাংলাকে লুটেপুটে খাওয়ার। তাই রবীন্দ্রনাথের ভাষায় বলি—

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথের ভাষায় আমি ওদের হুসিয়ারী দিয়ে বলবো,

'আমরা চলি সমুখপানে কে আমাদের রুখবে,
রইলো যারা পিছুর টানে কাঁদবে তারা কাঁদবে।'

এই কথা বলে আমি পুনরায় এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভার একজন নতুন সদস্য এবং নতুন সদস্য হিসাবে এই বাজেট বিতর্কে প্রমথ আমি অংশ গ্রহণ করছি। আমার খুবই দুর্ভাগ্য, এমন একটা বাজেট বিতর্কে প্রথম অংশ গ্রহণ করছি যে বাজেটকে ব্যাড বললে কিছু বলা হয় না, ওয়াষ্ট বললে হয়ত কিছু বলা হয়। মাননীয় অর্থমন্ত্রী যে ঘাটতি বাজেট এখানে পেশ করেছেন তাতে রাজ্যে অর্থনৈতিক পরিস্থিতির যথার্থ মূল্যায়ণের ক্ষেত্রে এক প্রচণ্ড ব্যার্থতার জ্বলন্ত স্বাক্ষর রেখে চলেছেন। পশ্চিমবাংলার মানুষের কাছে এই বাজেট এক ভয়ঙ্কর অভিশাপ ছাড়া আর কিছু নয়। আমার সৌভাগ্য হয়নি, বয়স খুবই কম কিন্তু সংবাদপত্রের মাধ্যমে তৎকালীন বিরোধী

দলের নেতা জ্যোতিবাবুর বিধানসভার বক্তব্য পাঠ করেছিলাম, সেদিন বয়সে ছোট হলেও আশা করেছিলাম যে পশ্চিমবাংলায় যদি কোনদিন জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হন তাহলে হয়ত পশ্চিমবাংলার বুকে সাধারণ মানুষের কোথাও কোন কান্নার রোল থাকবে না। জ্যোতিবাবু যদি মুখ্যমন্ত্রী থাকেন বা অর্থমন্ত্রী থাকেন তাহলে এমন একটা বাজেট পেশ করবেন যে বাজেটে সাধারণ মানুষের স্বার্থকে রক্ষা করা হবে। কিন্তু আজকে খুবই হতাশায় বলতে হচ্ছে যে জ্যোতিবাবুর বাজেট সাধারণ মানুষের স্বার্থকে রক্ষা করা দূরের কথা, সাধারণ মানুষের স্বার্থকে ক্ষুণ্ণ করেছে। আজকে অনেক দলের সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন, বিশেষ করে সরকারী দলের সদস্যরা সরকারের এই বাজেটকে প্রশংসা করে তাদের বক্তব্য রেখেছেন। শ্যামল চক্রবর্ত্তী মহাশয় তার সুন্দর বাচন ভঙ্গীর মাধ্যমে যখন সরকার পক্ষকে সওয়াল করতেন, ছাত্রাবস্থায়ও তাঁর বক্তৃতা শুনেছি, তিনি তখন বলতেন যে পুলিশ খাতে কমাতে হবে এবং শিক্ষাখাতে বাড়াতে হবে। আজকে অদৃষ্টের পরিহাস যে সেই শ্যামল চক্রবর্ত্তী, পুলিশ খাতে যেখানে বরাদ্দ বাড়ান হয়েছে, শিক্ষা খাতে বরাদ্দ কমান হয়েছে, সেই বাজেটকে সমর্থন করছেন। স্যার, ওরা নিজেদের সর্বহারার নেতা বলে জাহির করে। যারা গ্রামবাংলার সদস্য আছেন, আমি তাদের কাছে জানতে চাই যে গ্রামের গরীব মানুষের অসুখ করলে কি পথ্য দেওয়া হয়? গ্রামে গরীব মানুষের অসুখ করলে সামান্য সাগুদানা জলে সিদ্ধ করে তাদের পথ্য হিসাবে দেওয়া হয়। তারা ভাল পথ্যের ব্যবস্থা করতে পারে না। আজকে যে সরকার সর্বহারার সরকার বলে দাবী করেন, মেহনতী মানুষের সরকার বলে জাহির করেন, সেই সরকার সামান্য সাগুদানার উপর ট্যাক্স বসিয়েছেন। আজকে যারা বক্তব্য রাখতে গিয়ে কেন্দ্রের বিরুদ্ধে বলেছেন, প্রবীন সদস্য হিসাবে অভিজ্ঞতা হয়ত অনেক বেশী, কিন্তু আমার সময় কম থাকায় বেশী খণ্ডন করার সুযোগ পেলাম না। কিন্তু একটা কথা বলবো যে শিল্পের ক্ষেত্রে যেখানে ভারতবর্ষ ৫ ভাগ উন্নতি লাভ করেছে, সেখানে অন্যান্য উন্নতিশীল দেশ মাত্র ২·২ ভাগ উন্নতি লাভ করেছে।

[6-10—6-20 P.M.]

ভারত শিল্প উৎপাদনে রেকর্ড স্থান লাভ করেছে। সুতরাং আজকে সে জন্য জ্যোতিবাবুর ভাষণকে যদি একটা দর্পণ ধরা হয়—আমরা জানি আয়নায় মানুষকে দেখা যায় এবং সে কুৎসিত, না সুন্দর সেটা জানা যায়—তাহলে এই বাজেট দর্পণে দেখব যে, জ্যোতিবাবুর প্রগতিশীল আদর্শে বিশ্বাস নেই, তাঁর এটা প্রগতিশীল বেশ নয়, এটা তাঁর ছদ্মবেশ। তাই আমি আজকে পশ্চিমবাংলার মেহনতী মানুষ এবং গরীব

মানুষের স্বার্থে এই বাজেটের বিরোধিতা করাকে কর্তব্য বলে মনে করি, সুতরাং আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রীঅশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বিধানসভায় পেশ করেছেন তার বিরোধিতা করতে চাই। এই বাজেটের বিরোধিতা করার কারণ হচ্ছে, গত তিন দিন ধরে সরকার পক্ষের অনেক বক্তাই বক্তব্য রাখলেন, ভাষণ দিয়ে গেলেন এবং তাঁদের বক্তব্য শুনে রবীন্দ্রনাথের ভাষায় একটা কথা বলতে ইচ্ছে করছে,

"অনেক কথা যায় যে বলা
কোন কথা না বলি
তোমার ভাষা বোঝার আশা
দিয়েছি জলাঞ্জলি।"

সরকার পক্ষের বিভিন্ন শরিক দলের পক্ষ থেকে যাঁরা সরকারের সাফল্যের দাবী করছেন তাঁদের মধ্যে অনেকে মন্ত্রীত্ব পেয়েছেন, অনেকে এখনো পাবার জন্য ঝগড়া করছেন, আবার কেউ কেউ বড় বড় কথা বলে নতুন করে মন্ত্রীত্ব পাবার চেষ্টা করছেন এবং ৪৩ থেকে বেড়ে হয়ত মন্ত্রীর সংখ্যা হাফ্ সেনচুরি হবে। সে কথাই হয়ত জ্যোতিবাবু ওঁদের বলে দিয়েছেন। সেই জন্য ওঁরা বড় বড় সব বক্তৃতা দিচ্ছেন। আমরা জানি বর্তমানে পশ্চিমবঙ্গে যে সরকার চলছে, এই সরকার বিগত পাঁচ বছরে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে ধ্বংস করে দিয়েছে। অপর দিকে তাঁরা শুধু একটা কথাই বলছে. কেন্দ্র দিচ্ছে না. দিল্লী দিচ্ছে না. সীমিত ক্ষমতার মধ্যে আমাদের কিছু করবার নেই, এই ক্ষমতার মধ্যে আমাদের সরকার কি করতে পারে ইত্যাদি। এই কয়েকটি কথা ছাড়া গত কয়েক দিন ধরে এই বিধানসভায় আর নতুন কোন কথা সরকারী সদস্যদের কাছ থেকে শুনতে পেলাম না। বিগত পাঁচ বছর ধরে রাজ্যের অর্থনীতিকে দেউলে করে দিয়ে পাঁচ বছর পরে জ্যোতিবাবুর সরকারের রথের চাকা যখন রাইটার্স বিল্ডিংস্-এর সামনে মুখ থুবড়ে পড়ে গেছিল। তখন শ্রীমতী ইন্দিরা গান্ধীর যোজনা খাতের ১৪২ কোটি টাকা তাকে আবার একটু নাড়া দিয়ে জাগিয়ে দিয়েছে মাত্র। অথচ এই অবস্থা সৃষ্টি হওয়ার জন্য তাঁরা নিজেরাই দায়ী। তাঁরা তাঁদের রাজনৈতিক উদ্দেশ্য সাধন করার জন্য বিভিন্ন ক্ষেত্রে দলীয় ক্যাডার পোষার জন্য তাঁরা যথেষ্টভাবে সরকারী অর্থ ব্যয় করেছেন এবং করছেন। ক্যালকাটা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন, বালি মিউনিসিপ্যালিটি সমেত বিভিন্ন জায়গায় নমিনেটেড্ বোর্ডের মাধ্যমে নিজেদের

ক্যাডারদের পোষা হচ্ছে। বিগত পাঁচ বছর ধরে এই সমস্ত করে পশ্চিমবাংলার অর্থনীতিকে একদম দেউলে করে দিয়ে এখন চিৎকার করছেন, কেন্দ্র আমাদের কিছু দিচ্ছে না, সুতরাং আমাদের কিছু করার ক্ষমতা নেই। ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে আসার আগে বামফ্রন্ট সরকার প্রথমের দিকে মোরারজী দেশাইকে সমর্থন করছিলেন, কিন্তু পরবর্তীকালে মোরারজী দেশাই যখন '৭৮ সালের বন্যার সময়ে বন্যা ত্রাণে কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছিলেন সেই টাকার হিসাব চাইলেন, তখন এঁরা পেছন থেকে মোরারজী দেশাইকে ছুরি মেরে চরণ সিংকে সমর্থন করেছিলেন। তখন পর্যন্ত এঁরা ভাবতেও পারেননি যে ইন্দিরা গান্ধী আবার ক্ষমতায় আসবেন। কিন্তু তার অল্প কিছুদিন পরেই ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে এলে পর এঁরা ভূত দেখলেন, হাতে টাকা নেই এখন কি করা যায়। টাকা থাকবে কোথা থেকে, ততক্ষণে এঁরা তো পঞ্চায়েত ইত্যাদির দুর্নীতির মাধ্যমে ক্যাডার পোষণ আরম্ভ করে দিয়েছেন। নিজেদের ক্যাডার ছাড়া অন্য কোন মানুষের জন্য এরা কিছুই করেননি। বেকার ছেলেদের জন্য একটাও চাকরীর ব্যবস্থা করতে পারেননি। উপরন্তু বেকার ছেলেদের ৫০ টাকা করে বেকার ভাতা দিয়ে তাকে বসিয়ে অকমর্ণ্য করে দেওয়া হয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরকম অবস্থায় অর্থমন্ত্রী যে হতাশাব্যঞ্জক বাজেট রেখেছেন তার তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন স্যার, সাংবিধানিক ক্ষমতার নাগপাশে এবং পশ্চিমবাংলার প্রতি ও অন্যান্য রাজ্যগুলির প্রতি অর্থনৈতিক অসহযোগিতার অক্টোপাশের বাঁধনে সমস্ত রাজ্যগুলিকে বেঁধে ফেলেছে কেন্দ্রের স্বৈরাচারী ষড়যন্ত্রে এবং পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণের জঘন্য পটভূমিকার মধ্য দিয়ে এই বাজেট রচিত করতে হয়েছে এবং তিনি এই বাজেট উত্থাপন করেছেন। আপনি জানেন, রাজ্য সরকারের প্রত্যেকটি সেকটরে ক্ষমতা অত্যন্ত সীমাবদ্ধ। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কৃষি, কুটিরশিল্প এবং ভূমি সংস্কারের ক্ষেত্রে রাজ্য সরকারের কিছু ক্ষমতা রয়েছে। আমি আমার বাজেট আলোচনা এই ৩টি ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের সাফল্য এবং অসাফল্যের খতিয়ানের মাধ্যমে এই বাজেট সমর্থনের যথার্থতা যাচাই করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট আলোচনায় কংগ্রেস পক্ষের প্রথম বক্তা শ্রদ্ধেয় শিশিরবাবুর ভাষণ মন দিয়ে শুনলাম। তাঁর ভাষণে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে দুটি অভিযোগ ছিল, এক, বামফ্রন্ট সরকারের শ্রেণী চরিত্র সম্বন্ধে অভিযোগ উত্থাপন করেছেন আর একটি হচ্ছে, এই বাজেট শুধু অসহায় আর্তনাদের বাজেট। আমি আমার বক্তব্যের মাধ্যমে তাঁর বক্তব্য

উৎঘাটন করার চেষ্টা করবো। আমি যে বিষয়ে আমার আলোচনাটা কেন্দ্রীভূত করতে চাই সেটা হচ্ছে, কৃষি, ভূমি সংস্কার এবং কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে। প্রথমে কৃষিতে উৎপাদনের হিসাব পরিসংখ্যান দিতে গিয়ে আমি দেখাবো যে, বামফ্রন্ট সরকারের আমলে কৃষি ক্ষেত্রে যে উৎপাদন বৃদ্ধি হয়েছে হেক্টর পিছু তা অতীতে পশ্চিমবাংলায় কংগ্রেস সরকারের আমলের রেকর্ডকে ছাড়িয়ে গেছে। শুধু তাই নয় পশ্চিমবঙ্গে হেক্টর পিছু উৎপাদনের হার সমগ্র ভারতবর্ষের গড় উৎপাদনের হারকে ম্লান করে দিয়েছে। ইকোনমিক রিভিউর ৭০ পাতায় যে টেবিল দেওয়া আছে সেটা দেখলেই বুঝতে পারবেন। সঙ্গে সঙ্গে আমি পরিসংখ্যান দিয়ে একটি বিষয়ে আপনাকে উল্লেখ করতে চাই, ১৯৬০-৬১ সালে পশ্চিমবঙ্গে চালের উৎপাদনের হার হেক্টর পিছু ছিল ১ হাজার ১৮৪ কেজি আর ভারতবর্ষের উৎপাদনের হার ছিল ১ হাজার ১০ কেজি। এটা কংগ্রেস সরকারের আমলে। তারপর ১৯৭৬-৭৭ সালে ভারতবর্ষে গড় উৎপাদন বেড়ে গেল, বেড়ে গিয়ে হলো ১ হাজার ৮৮ কেজি। কিন্তু পশ্চিমবাংলায় ১৯৬০-৬১ সালে যেখানে গড় উৎপাদন ছিল ১ হাজার ১৮৪ কেজি, সেটা থেকে কমে ১৯৭৬-৭৭ সালে গিয়ে দাঁড়ালো ১ হাজার ১৪৩ কেজি। আর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে ১৯৭৯-৮০ সালে হেক্টর পিছু গড় উৎপাদন বেড়ে গিয়ে হলো ১ হাজার ২০০ কেজি। কিন্তু ভারতবর্ষে তখন গড় উৎপাদনের মাত্রা হলো ১ হাজার ৮২ কেজি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা যে সম্ভব হয়েছে তার কারণ হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে মূল শ্রেণী দৃষ্টিভঙ্গী, কংগ্রেস সরকারের সঙ্গে এটাই তার মৌলিক পার্থক্য এবং কেন্দ্রে ও রাজ্যে রাজ্যে যে সমস্ত কংগ্রেস সরকার গদিতে আসীন আছে তারা ধনিক শ্রেণী এবং গ্রামীন জোরদার ও ধনী কৃষকদের বিশ্বস্ত সেবাদাস। অন্য দিকে বামফ্রন্ট সরকার মূলতঃ বর্গাদার, ক্ষেতমজুর, ক্ষুদ্র চাষী ও শহরের কলকারখানায় সম্পদ সৃষ্টিকারী শ্রমিকদের স্বার্থ রক্ষাকারী অতন্দ্র প্রহরী হিসাবে কাজ করেন এবং তারই ফলশ্রুতি হিসাবে হেক্টর পিছু উৎপাদন বৃদ্ধি কংগ্রেস সরকারের আমলে যা কমে গিয়েছিল পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে তা বৃদ্ধি পেয়েছে। সবচেয়ে বড় কথা ভারতবর্ষের অন্য কোন রাজ্যে এই জিনিষ ঘটেনি। এই হেক্টর পিছু উৎপাদন যে বৃদ্ধি পেয়েছে পশ্চিমবাংলায় সেটা কেবল সম্ভব হয়েছে বর্গাদার এবং ক্ষেত-মজুরদের জন্য।

[ 6-20—6-30 P.M. ]

অতীতে একর পিছু উৎপাদন সর্বোচ্চ ছিল বড় বড় জমির মালিক, জোতদার এবং ধনী কৃষকদের। তাদের জমিতে সর্বোচ্চ ফলন হোতো। কিন্তু এখন আমাদের

ইকনমিক রিভিউতে দেখা যাবে এবারে পশ্চিমবঙ্গের বৈশিষ্ট হচ্ছে একর পিছু সর্বোচ্চ ফলন হয়েছে গরীব চাষী, ক্ষেত মজুর বা যে সমস্ত কৃষকেরা সরকারী জমি পেয়েছে তাদের জমিতে। তারাই তাদের জমিতে সর্বোচ্চ ফলন ফলিয়েছে। অথচ কত সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে কত নগণ্য অবস্থার মধ্যে। কৃষি অনুদান বা কোন রকম সাহায্য তারা পায়নি, এমন কি চাষীর যে নিরাপত্তা সেই নিরাপত্তা, তাদের সামাজিক মর্যাদা কিছুই নেই, তবুও তাদের উৎসাহ ছিল, তাতেই তারা উৎপাদনকে বাড়িয়েছে। পশ্চিমবঙ্গের ছোট চাষীরা সবচেয়ে বেশী ধান উৎপাদন করেছে। শিশির বসু মহাশয় অভিযোগ করেছেন যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গরীব শ্রেণীর স্বার্থে পরিচালিত হয় না, শিশিরবাবু নিঃসন্দেহে পণ্ডিত ব্যক্তি, আমি তাঁকে সবিনয়ে প্রশ্ন করতে চাই যে, সরকার যদি সেই দৃষ্টিভঙ্গীতে পরিচালিত না হয় তাহলে এই সরকারের আমলে ক্ষুদ্র চাষী, ভাগচাষী, ছোট রায়ত চাষীরা, কি করে একর পিছু সর্বোচ্চ ফলন সৃষ্টি করল ? আর যাদের হাতে বীজ; সার, কীটনাশক ওষুধ, যন্ত্রপাতি এবং আর্থিক ক্ষমতা বেশী থাকা সত্বেও তাদের ধান উৎপাদন হয় না কেন, বড় বড় কৃষকরা কেন পরাজিত হয়ে যায় ? জোতদাররা কেন পরাজিত হয়ে যায় ? মাননীয় স্পীকার মহাশয়, আমি এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করতে চাই ১৯৬০-৬১ সালের চেয়ে ১৯৭৬-৭৭ সালের কংগ্রেস আমলে উৎপাদন কম হল কেন ? তার অন্যতম প্রধান কারণ তাঁরা তখন সারা দেশে অত্যাচারের যে ষ্টীম রোলার চালিয়েছিলেন তাতে লক্ষ লক্ষ বর্গাদার উচ্ছেদ হয়ে গিয়েছিল। যারা মেহনত করে ধরিত্রীর বুক থেকে মা অন্নপূর্ণাকে উদ্ধার করে তাদের ন্যায়সঙ্গত মজুরী, ন্যায়সঙ্গত অধিকার থেকে বঞ্চিত করা হয়েছিল। তারই অনিবার্য ফলশ্রুতি হিসাবে ফলন কম হয়েছিল। আজ বামফ্রন্ট সরকার তাদের ন্যায্য মর্যাদায় প্রতিষ্ঠিত করার চেষ্টা করছেন। তারই ফলশ্রুতিতে আজকে উৎপাদন বৃদ্ধি হয়েছে। শিশিরবাবু অভিযোগ করেছেন, আমি তাঁকে সবিনয়ে উত্তর দিতে চাই যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার বিগত কয়েক বছর ধরে যে সমস্ত বর্গাদার, লক্ষ লক্ষ চাষী পশ্চিমবঙ্গের গ্রাম থেকে উচ্ছেদ হয়েছিল তাদের প্রতিষ্ঠিত করছেন।

এই সব কাজ দেখেও কি বামফ্রন্ট সরকারের শ্রেণী চরিত্র বোঝা যায় না ? আর এতে কি এটাই প্রমাণ করছে না যে খেটে খাওয়া মানুষের প্রয়োজনের দিকে চেয়ে এই বাজেট তৈরী করা হয়েছে। তিনি আর একটি অভিযোগ তুলেছেন যে পুলিশ খাতে টাকা বাড়ানো হয়েছে। সিদ্ধার্থ বাবুর আমলে ৬ কোটি টাকা ধরা হয়েছিল, এখন অনেক বেশী টাকা ধরা হচ্ছে ; শুধু টাকার পরিমাণ দেখে কি চরিত্র বিচার হয় ?

অংক শুধু অংক নয়, অংক কথা বলে। সিদ্ধার্থ বাবুর আমলে ৬ কোটি টাকা খরচ হোতো, তখন পুলিশ কি করত? কৃষক, ক্ষেতমজুর, কলকারখানার শ্রমিক, ক্ষুদ্রচাষী এদের বিরুদ্ধে অস্ত্র ধরত। কিন্তু এখন, এখন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ খাতে যেমন ব্যয় বৃদ্ধি হয়েছে তেমনি পুলিশও আর খেটে খাওয়া মানুষের অন্দোলনের বিরুদ্ধে অস্ত্র ধরে না। এই ঘটনায় ওঁদের গায়ে একটু জ্বালা ধরেছে, এবং সেই গায়ের জ্বালাতেই ওঁরা জ্বলে পুড়ে মরছেন। মিঃ স্পীকার স্যার, আপনি জানেন যে সারা ভারতবর্ষে সবচেয়ে বেশী উদ্বৃত্ত জমি বিলি হয়েছে পশ্চিমবঙ্গে। আমি তার পরিসংখ্যান দিতে চাই না, এবং খেটে খাওয়া মানুষের সেই সম্পদের মধ্যে যাতে কোন বৈষম্য না হয় তার জন্য বিগত বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার আইনের সংশোধনী পেশ করা হলে মহামান্য রাষ্ট্রপতি তাতে সম্মতি না দিয়ে ফিরিয়ে দিয়েছেন।

শ্রদ্ধেয় শিশির বোস মহাশয় অভিযোগ করেছিলেন যে বামফ্রন্ট সরকার শুধু অসহায় আর্ত্তনাদ করছে সীমাবদ্ধ ক্ষমতা সীমাবদ্ধ ক্ষমতা বলে। হাঁ, আমরা জানি সাংবিধানিক ক্ষমতার নাগপাস পরিয়ে, রাষ্ট্রপতি বিলের অনুমোদন না দিয়ে, কলমের ডগায় আইনকে রুখে দেওয়া যায়। আমি শিশির বোস মহাশয়কে সবিনয়ে প্রশ্ন করতে চাই পুরুষাকারের উপর দাঁড়িয়ে, বৈপ্লবিক চেতনার উপর দাঁড়িয়ে গ্রামবাংলার খেটে খাওয়া মানুষের যে রাষ্ট্রপতি বরাবর আইন, সেই আইনকে লিপিবদ্ধ করতে না দিয়ে যখন এই আইনকে তারা লাঙ্গলের ফলায় লিপিবদ্ধ করবে, সেই দিন হাউসে তাকে সমর্থন করবেন, না সেই দিন আইনকে শৃঙ্খলিত করে চিৎকার করবেন? বামফ্রন্ট সরকারের এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ্ আনোয়ার আলি**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, এই বাজেটকে আমি কোন রকমে সমর্থন করতে পারছি না। কারণ এই বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার কোন উন্নয়ন মূলক কাজের কথা নেই। কিছু ট্যাক্স চাপিয়েছেন এবং বিভিন্ন খাতে যে সমস্ত ব্যয়-বরাদ্দের কথা বলেছেন তাতে পশ্চিমবঙ্গের গ্রামবাংলার মানুষেরা আশার আলো দেখতে পাবে না। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী অনুরোধ করবো যে, যে সমস্ত খাতে পশ্চিমবঙ্গে উন্নয়নের জন্য বিভিন্ন জায়গায় নির্বাচনের আগে আপনাদের দলের তরফ থেকে প্রতিশ্রুতি দিয়েছেলেন, সেই প্রতিশ্রুতি রাখার জন্য আপনি দয়া করে এই বাজেটকে রিভিউ করুন। এই বাজেট এইজন্য সমর্থন করছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামবাংলায় গিয়ে যদি সেখানকার চিত্র দেখেন, বিধানসভার সদস্যরা যদি গিয়ে দেখেন তাহলে দেখবেন মানুষ আজ কি অসুবিধার মধ্যে রয়েছে।

মানুষের দুঃখের জন্য প্রতিদিন আপনারা বলেন, কিন্তু মেহনতী মানুষ, খেটে খাওয়া মানুষ, কৃষক, মজুর মিল-মজুরদের অবস্থা আপনারা কোথায় নিয়ে গেছেন। তাই আপনার মাধ্যমে এই বাজেটের তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, ১শো দিন পরে, সেই বাজেটের আমি বিরোধীতা করছি। এই বাজেট পুরো এক বছরের নয়। সেই জন্য এটা একটা পূর্ণাঙ্গ বাজেট নয়। এটাকে আমি অর্ধাঙ্গ বাজেট ছাড়া আর কি বলতে পারি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্ধাঙ্গ বলে একটা রোগ আছে। যে রোগে মানুষ অচল হয়ে পড়ে, চলাফেলা করতে পারে না। সেইরূপ ভাবে এদের অর্থনীতির দ্বারা পশ্চিমবাংলার অগ্রগতি হতে পারে না। স্যার, এই অর্থনীতির দ্বারা কোন উন্নয়নমূলক কাজ হবে না। তাই এটা অর্ধাঙ্গ রোগগ্রস্থ বাজেট এবং জনবিরোধী বাজেট বলে আমি অবিহিত করছি।

[6-30—6-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার ক্ষমতায় আসার পর থেকে প্রায়ই একটা কথা শোনা যাচ্ছে যে এই সরকার জনস্বার্থে কাজ করবে এবং এই সরকার হবে গতিশীল সরকার। এই সরকারে যাঁরা ক্ষমতায় আছেন, সমস্ত কাজে দেখা যাচ্ছে তাঁদের খবরদারী চলছে। তাঁরা বলছেন, দুর্নীতি দূর করতে হবে। আমার প্রশ্ন হচ্ছে, জনস্বার্থে কাজ কি এই সরকার বিগত ৫ বছরে করেনি? গত ৫ বছরে সরকারের এই দিকে কি নজর ছিল? এর দ্বারা কি এটা প্রমাণ হয় না, বা পরোক্ষ স্বীকারোক্তি নয় যে, এই সরকার বিগত ৫ বছরে জনস্বার্থ বিরোধী কাজ করে এসেছিল? এই সরকারের কথাই যদি ধরা যায়, তাহলে দেখব, তাঁরা ক্ষমতায় আসার পর থেকে একটা জিনিস করবার চেষ্টা করে এসেছেন, তা'হল মন্ত্রীসভার কলেবর বৃদ্ধির চেষ্টা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, হাউসের নিয়ম অনুযায়ী মোট সদস্যের শতকরা ১০ ভাগ মন্ত্রী হিসাবে থাকতে পারেন স্ট্রেনথ্ অনুসারে এবং এটাই হচ্ছে কনভেনশন। সেই হিসেবে ২৯৪ জন সদস্যের বিধান সভাতে ২৯ জনকে নিয়ে মন্ত্রীসভা গঠন করা যেতে পারে। এখন পর্য্যন্ত মন্ত্রীর সংখ্যা আছে ৪৩ জন। আবার ডি. এস. পি.-র সঙ্গে কথা হয়েছে, তাঁদের আরও একজনকে মন্ত্রীসভায় নেওয়া হবে। তাহলে মোট সংখ্যা দাঁড়ায় ৪৪ জন। যেখানে ২৯ জন মন্ত্রী হওয়া উচিত ছিল, সেখানে করা হয়েছে ৪৩ জন। কিসের স্বার্থে এটা করা হয়েছে? বামফ্রণ্টের শরীক দলগুলির মধ্যে কোন্দল তো লেগেই আছে। মন্ত্রীদের মধ্যে বেশীর ভাগই নেওয়া হয়েছে সি. পি.

এম.-এর থেকে। সি. পি. এম. থেকে বেশী মন্ত্রী করার কারণ হচ্ছে, জনগণের মধ্যে দলীয় সংগঠনকে আরও মজবুত করার কারণে। সে কারণে তাঁরা প্রতি জেলা থেকে একজন করে মন্ত্রীত্বে নিয়েছেন। তাঁদের নিজেদের মধ্যে কোন্দল, বিবাদ ঠেকাতে তাঁরা এই ব্যবস্থা নিয়েছেন। জনগণের পয়সায় এভাবে কলেবর বৃদ্ধি তাঁরা করে চলেছেন। এর মধ্যে একজন দপ্তরবিহীন মন্ত্রী আছেন, যাঁকে গাড়ী, বাড়ী, নানা প্রকারের সুযোগ-সুবিধা সবই দেওয়ার ব্যবস্থা করেছেন জনগণের পয়সাতে। বহু দিন ধরেই এগুলি করা হচ্ছে। এগুলি কি জনস্বার্থে করা হয়েছে? মন্ত্রীসভার দপ্তর বণ্টন করতে তাঁরা ৮২ দিন সময় নিয়েছেন, বাজেট রচনা করতে নিয়েছেন ১০০ দিন। আপনারা সকলেই জানেন, আজকাল সরকারী অফিসে কাজ পাওয়া কি শক্ত কাজ। সেখানে বসে আছেন কো-অর্ডিনেশনের নেতারা। যাঁদের দৌলতে এঁরা ক্ষমতায় এসেছেন—সেই ভোটার লিষ্ট তৈরী থেকে, ভোট গ্রহণ, ভোট গণনা সবই এঁদের সাহায্যে সম্ভব হয়েছে। আর সেজন্যই অফিসে কাজ-কর্ম শিকেয় উঠেছে। এ খবর আপনারা সকলেই রাখেন। সরকারী অফিসে একটা কথা প্রচলিত আছে—"আসি যাই, মাইনে পাই, কাজের জন্য উপরি পাই।" এই তো হচ্ছে আপনাদের কাজের নমুনা। অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সামনে পেশ করেছেন, তার মধ্যে কোন উন্নয়ন-মূলক পরিকল্পনার ইঙ্গিত নেই, সমাজের দুর্বলশ্রেণীর মানুষদের জন্যও কোন বরাদ্দের কথা নেই। বাজেট বক্তব্যের মধ্যে অনেক সদস্য শুধু কেন্দ্রের বিরোধিতা করে গেছেন। অর্থমন্ত্রীর বাজেট পেশের মধ্যে দিয়েও সেই একই দাম্ভিকতা প্রকাশ পেয়েছেন। এটা বাজেট বইয়ের দ্বিতীয় পৃষ্ঠার এই কথাগুলোর মধ্যে প্রকাশ পেয়েছে—"স্বাভাবিক বরাদ্দের পরিমাণ বাড়িয়ে দিয়ে কেন্দ্রীয় সরকার যথেষ্ট পরিমাণ খাদ্যশস্য বরাদ্দ করলেই কেবল বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকার চাহিদা আমরা মেটাতে পারি।" আবার চতুর্থ প্যারাতে উল্লেখ করেছেন,—"সভার মাননীয় সদস্যদের জানাতে চাই যে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে যে পরিমাণ খাদ্যশস্য সরবরাহ করা হয় সে ছাড়াও আমরা নিজেরা অন্ধ্রপ্রদেশ থেকে চাল আমদানির ব্যবস্থা করেছি।" তাহলে, এই দু জায়গার বক্তব্যের মধ্যে দিয়ে কি আমরা পরস্পর বিরোধী বক্তব্য রাখা হয়েছে বলে ধরতে পারি না? কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে, হতাশার কথা বলে কি লাভ? ওঁরা কেন্দ্রের বিরুদ্ধে বক্তব্য সব জায়গাতেই রাখছেন। ভক্তিবাবু বক্তব্য রেখেছেন, কিন্তু সুব্রতবাবু পঞ্চায়েতের হিসেব না দেবার যে কথা বলেছেন, সে ব্যাপারে কিছু উল্লেখ করতে পারলেন না। ওঁরা কেন্দ্রের কথা বলেন, অথচ নিজেরাই ৩-৪ শত কোটি টাকার ওভার-ড্রাফ্ট নিয়েছেন, সে কথার উল্লেখ বাজেটের কোন জায়গাতেই খুঁজে

পাবেন না। এ দায়িত্বও বোধ হয় কেন্দ্রের। তাঁদের কেন্দ্রের প্রতি বিন্দুমাত্র কৃতজ্ঞতা নেই। কৃতজ্ঞতা যেহেতু নেই, সেইহেতু কেন্দ্রের বিরুদ্ধে বিরোধিতা করতে হবে, সে ভাবে কথাবার্ত্তা বলতে হবে, তাই বাজেট বক্তৃতার মধ্যেও আমরা এ রকম বক্তব্য দেখতে পাচ্ছি। চতুর্থ পৃষ্ঠাতে শিক্ষার কথা উল্লেখ করেছেন। বামফ্রন্ট সরকার প্রবর্ত্তিত এই শিক্ষানীতি রাজ্যের মানুষের সমালোচনার স্বীকার হয়েছে। এই শিক্ষা নিয়ে মানুষের সমালোচনার অন্ত নেই।

আপনারা ক্লাশে ইংরাজী তুলে দিচ্ছেন। আপনারা এটা করে ব্রাহ্মণ, শুদ্রের প্রথা চালু করছেন। জ্যোতি বসু এই ব্রাহ্মণ, শুদ্র প্রথার প্রবর্তন করছেন। এবং এই ব্যবস্থা চালু করে আপনারা ঢাক-ঢোল পিটিয়ে আবার প্রশংসা করা হচ্ছে। আপনারা যখন এই শিক্ষা ব্যবস্থার এত প্রশংসা করছেন তখন আপনাদের শিক্ষামন্ত্রী শিক্ষা দপ্তরের মন্ত্রীসভায় বলেছেন যে আমরা এখনো পর্যন্ত সব জায়গায় পাঠ্যপুস্তক পাঠাতে পারেনি। এইগুলি কি সরকারের অব্যবস্থা নয় পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা যাচ্ছে পঞ্চায়েতের দুর্নীতির ফলে জনগণের আশা-আকাঙ্খা পূরণ হচ্ছে না। অথচ আপনারা বলছেন যে পঞ্চায়েতের ক্ষেত্রে খুব উন্নতি হয়েছে। তাদের নিজেদের সদস্যদেরই আশা-আকাঙ্খা পূরণ হয়েছে। চারিদিকে দুর্নীতি বেড়ে যাচ্ছে। আপনারা পেজ ১২তে বলেছেন শিল্পে নাকি অনুকূল পরিবেশ সৃষ্টি হয়েছে। অথচ বিদ্যুতের যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে মানুষ আর বিদ্যুৎ নিয়ে আলোচনা করতে চায় না। আমরা ধরেই নিয়েছি বিদ্যুতের আর কিছু হবে না। আজকে বামফ্রন্টের ইতিহাসে সেটা সম্পূর্ণভাবে ব্যর্থতার ইতিহাসে পরিণত হয়েছে। রাজ্যে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। খুন, ডাকাতি, রাহাজানি ক্রমশ বেড়েই যাচ্ছে। খবরের কাগজে সব কিছু তো বেরোয় না যেটুকু বেরোয় তার থেকে দেখা গেছে এই ৫ বছরে ৫,৫০০ খুন হয়েছে। এখানে মা-বোনের ইজ্জত নষ্ট করে দেওয়া হচ্ছে। পুলিশ ফোর্স সম্পূর্ণ নিষ্ক্রিয়। যে পুলিশ এক সময়ে ডিসিপ্লিন ফোর্স ছিল সেই পুলিশ বিভাগ ইনডিসিপ্লিন ফোর্সে পরিণত হয়েছে। লালবাজারে অধস্তন কর্মচারী উর্দ্ধতন কর্মচারীকে গালিগালাজ করছে লালবাজারে স্বয়ং মুখ্যমন্ত্রীর সামনে একটি মিটিংয়ে যখন বক্তৃতা হচ্ছিল তখন কিছু অধস্তন কর্মচারী উর্দ্ধতন কর্মচারীকে গালি-গালাজ করেছিলেন। এইভাবে পুলিশ বিভাগ সম্পূর্ণভাবে ইনডিসিপ্লিন অবস্থায় পরিণত হয়েছে। ইনডিসিপ্লিনড্ পুলিশকে চেক করতে না পারলে দেশের ক্রমশ পুলিশ ফোর্স ইনডিসিপ্লিনড্ হয়ে যাবে। পুলিশের সি. আর. পি. সি. হচ্ছে পুলিশের বাইবেলের কত। এই বিভাগের অক্ষমতার ফলে পুলিশ ক্রমশ নিষ্ক্রিয় হয়ে যাচ্ছে। আপনারা বলছেন যে দলমত নির্বিশেষে সকল দোষীকে শাস্তি দেবেন। এটা আবার বলার কি আছে? সম্ভবত আপনাদের

উদ্দেশ্য অন্য। এ যেন ঠিক সেই ঠাকুর ঘরে কে রে—আমি তো কলা খাই নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা পরিসংখ্যান দেব তাতে দেখবেন যে উৎপাদন কত কমে যাচ্ছে। আপনাদের প্ল্যানের ক্ষেত্রে মনে রাখতে হবে যে কৃষিখাতে উৎপাদন এবং শিল্পখাতে উৎপাদন কমছে কিন্তু প্রতি বছর সেই অনুপাতে জনসংখ্যা হাজারে ২১ জন করে জন্মাচ্ছে। প্রোডাকশান ধ্বংসের মুখে যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে উন্নয়ণের ক্ষেত্রে কৃষিসংস্থার জন্য যে ধরণের বরাদ্দ করা হয়েছে তার থেকে বরাদ্দ আরো বাড়ান হোক। কৃষি দপ্তরের জন্য যে সমস্ত যন্ত্রপাতির উপর ৫ বছরের জন্য কর বসানো হয়েছে সেগুলি প্রত্যাহার করে নিন। এবং ডিজেলের উপর যে কর বসিয়েছেন সেটা প্রত্যাহার করে নিন। আমি এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40—6-50P.M.]

**শ্রীনিখিলানন্দ সর** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৪ঠা সেপ্টেম্বর মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। গত ৩ দিন ধরে বিরোধী পক্ষের যে সমস্ত বক্তব্য আমরা শুনেছি তা বিকৃতিতে ভরা। আমরা জানি এই বিধান সভায় দীর্ঘদিন ধরে বেশ কিছু অভিজ্ঞ মাননীয় সদস্য আছেন যাঁরা বাজেট বোঝেন না, জাতীয় অর্থনীতি বোঝেন না, আজকে দেশের কি অবস্থা এটা বোঝেন না, এটা আমরা বিশ্বাস করি। তাঁর অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার শেষের ৩ পৃষ্ঠায় যে বক্তব্যগুলি আছে তার ধারে কাছে গেলেন না, শুধু তাঁরা কাদা ছুঁড়লেন। জয়নাল আবেদিন সাহেব দীর্ঘদিন এই হাউসে আছেন, তিনি সবাইকে নিজের মত ভাবেন, তিনি বললেন মিউনিসিপ্যালিটিকে যে টাকা ধার দেওয়া হচ্ছে সেটা নাকি আলিমুদ্দিন স্ট্রীটে চলে যায়। পশ্চিমবঙ্গের ১॥ কোটির মত মানুষ শহরাঞ্চলে বাস করে। আজকে মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা কি সেটা তো তাঁরা জানেন। ১৯৬৩-৬৪ সাল থেকে আপনারা চালিয়েছেন, মিউনিসিপ্যালিটিগুলিকে টাকা দেননি, আজকে তারা ধুঁকছে, তাদের বাঁচবার কোন প্রয়োজন নেই সেই লাইনে চিন্তা করেছেন। আজকে তারা তাদের নিজেদের খরচ খরচা পর্যন্ত চালাতে পারে না, ১৫/১৬ বছর ধরে লোন করে আছে, এটা বোঝা হয়ে দাঁড়িয়েছে মিউনিসিপ্যালিটির ঘাড়ে। অথচ তারাই আবার এইসব প্রশ্ন তুলছেন। সত্য বাপুলি মহাশয় সম্পদ দেখতে পাচ্ছেন না, আপনাদের চোখের ঠুলিতে শ্রীমতী ইন্দিরা গান্ধীর পাদপদ্ম দেওয়া আছে, তাই চোখে কিছু পড়ে না। সুব্রতবাবু চাকরির কথা তুলেছেন, জয়নাল সাহেবও চাকরির কথা তুলেছেন, চাকরি নাকি দেওয়া হচ্ছে না,

বেকার নাকি হু হু করে বাড়ছে। বেকার আপনাদের আমলে ছিল না? কিন্তু আপনারা একচেঞ্জের ধার ধারতেন না, সিগারেটের প্যাকেটে টাকা যেত, তারপর এ্যাপয়েন্টমেন্ট লেটার। আজ বেকারদের প্রতি দরদ দেখাচ্ছেন? ভূমি সংস্কার আইন বহু যুগ আগে পাশ করেছিলেন, কিন্তু কৃষির উন্নতি করতে গেলে প্রথমে কি করা দরকার তার ধারে কাছে যাননি। ডিজেলের ট্যাক্সের কথা বলেছেন বেড়েছে, কিন্তু হার ম্যাজেষ্টিজ ভয়েস যখন ডিজেলের দাম ৪ বার বাড়াল তখন ছিলেন কোথায়? ডিজেল বিদেশ থেকে আনতে কত দাম পড়ে, সেটার উপর কত শুল্ক চাপিয়ে বিক্রি হয় জানেন না? নতুন করে জানতে হবে এখানে? যেখানে একচেটিয়া পুঁজিপতিদের সাথে ঘর করে কেন্দ্রীয় সরকার মুনাফাখোরীদের মত ডিজেল বিক্রি করে সেখানে এই অবস্থায় আজকে আপনারা চাষের প্রতি দরদ দেখাতে চাইছেন? কি পরিস্থিতিতে আজকে বাজেট এখানে উপস্থাপিত হয়েছে সেটা আপনারা পরিষ্কার ভাবে জানেন। পুঁজিপতি শ্রেণীর শোষণের অবশ্যম্ভাবী ফল হিসাবে মুদ্রাস্ফীতি, দ্রব্যমূল্য বৃদ্ধিতে সাধারণ মানুষের জীবন আজকে দুর্বিসহ। দেশী বিদেশী পুঁজিবাদীদের অবাধ লুঠ, এই অবস্থা দেশে চলছে আর সেখানে পশ্চিমবঙ্গ সরকার প্রগতিশীল দৃষ্টিভঙ্গী নিয়ে সাধারণ মানুষের উন্নতির জন্য বিরাট বাজেট পেশ করবে, এ সোনার পাথর বাটি হয় না এটা আপনাদের জানা উচিত। গোটা দেশ জুড়ে সংকট। পশ্চিমবঙ্গ সরকার একটা ছোট নৌকার মত চলেছে। ঝড় ঝঞ্ঝা চলছে, বামফ্রন্ট সরকারের ছোট নৌকা তার মধ্য দিয়ে চলেছে। দুটো সরকার - কেন্দ্রে হয়েছে এক সরকার, রাজ্যে হয়েছে আর একটা সরকার। দুটো সরকার যদি একটা নীতি নিয়ে চলত তাহলে বিপদ হত না। আপনারা চান না বামফ্রন্ট সরকারের এই ছোট নৌকা ভাসতে দিতে, আপনারা চান ডুবিয়ে দিতে। আমাদের ছোট নৌকা ঝড় ঝঞ্ঝার মধ্য দিয়ে কোন রকমে কেটে কেটে যাচ্ছে, সেই জায়গায় ঝড় যদি ৬০ কিলো মিটার বেগে ছুটে তাহলে স্বাভাবিকভাবে সেই ছোট নৌকা ১০ কিলো মিটার বেগে চলবে, ৫০ কিলো মিটার পিছিয়ে আসবে। এই হচ্ছে অবস্থা। আপনারা জেনেশুনেও মিথ্যা কথা বলেন। আমাদের মুখ্যমন্ত্রী যে কয়টি প্রশ্ন তুলে ধরেছেন সেই প্রশ্নের ধারে কাছে আপনারা গেলেন না এটাই দুঃখের কথা। আমরা বুঝতে পারি না সাত্তার সাহেব বিরোধী দলের নেতা, তিনি নর্দমা ঘাঁটতে শুরু করেছেন। তিনি বলেছেন গভর্নমেন্টের টাকা নাকি বেশী সি. পি. এম. মন্ত্রীদের খাতে। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কিছু মানুষকে বিভ্রান্ত এখনও আপনারা করতে পারেন কিন্তু আমরা একথা বলিনি যে বামফ্রন্ট সরকার সমাজতন্ত্র করছে। আপনাদের মহান নেত্রীর মুখে অষ্টোত্তর শত নামের মত সমাজতন্ত্রের বুলি উচ্চারণ আর তলায় তলায় পুঁজিপতিদের সেবা দাসীর ভূমিকা পালন—তা আমরা করি না। তাই পশ্চিমবঙ্গের

দিকে তাকিয়ে সাধারণ মানুষের প্রতি যদি বিন্দুমাত্র দরদ থাকে তাহলে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করবেন, এই আবেদন জানিয়ে এবং আমার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের উপর বিরোধী দলের বন্ধুদের বক্তব্য শুনলাম কিন্তু খুব লাভবান হলাম না। কারণ শুনে আমার মনে হচ্ছিল যে ওঁরা বাজেট পেশ করবার পর কি বলবেন সেটা আগে থেকেই ঠিক করেছেন এবং তাই হল। বাজেট পেশ করার পরে ওঁরা বললেন যে জনবিরোধী বাজেট। এই বাজেট যদি আমরা পেশ না করতাম তাহলে এক কথা, আর যদি করলাম তাহলেও এক কথা। কিন্তু সব থেকে ওদের রাগ হচ্ছে যে বাজেটটা কেন ব্যালেন্সসীড্ বাজেট এবারো আমাদের করতে হয়েছে। আমি বলেছি যে ৫০ কোটি টাকা আমাদের বছরে তুলতে হবে যা ট্যাক্স বসিয়েছি। এ বছরের মধ্যে ২৫ কোটি তুলবার চেষ্টা করবো এবং এই ব্যালেন্সসীট আমরা কেন করলাম, কেন এক কোটি ঘাটতি দেখালাম, এক হাজার কোটি ঘাটতি দেখালাম না। বিরোধী দল থেকে বারে বারে বলেছেন যে এটা কারচুপীর বাজেট। তার মানে এটাকে আমরা প্রশংসা পাচ্ছি, এরা আর কিছু বলতে পারছেন না এই বাজেট দেখে এবং সে জন্য ঐ সমস্ত বক্তৃতা তারা রেখেছেন এবং বললেন যে কারচুপীর বাজেট। ওরা মনে করেছিলেন যে আবার একটা বড় ঘাটতি দেখাব বিরাট একটা ট্যাক্স বসাব এবং এরা তাই নিয়ে হৈ চৈ, চিৎকার করবেন, নানা কথা বলবেন। যখন দেখলেন যে বিরাট ভাবে জনগণের উপর ট্যাক্স বসেনি অথচ ঘাটতি বাজেট হয়নি তখন তারা এই সব বিশেষণ ব্যবহার করছেন। এটা কি বাজেটের আলোচনা? এখানে অনেকে অনেক কথা কথা বলেছেন। কিন্তু যে বক্তব্যগুলি আমরা রেখেছি নীতিগতভাবে অর্থ নৈতিক দিক থেকে, কেন্দ্র-রাজ্য সম্পর্ক সম্বন্ধে, ফিনান্সসিয়াল পাওয়ার ইত্যাদি সে সম্পর্কে কেউ একটি কথাও বললেন না যে সেগুলি ভাল কি মন্দ বা তা আমাদের বলা উচিত, কি উচিত নয় এবং ওরা কতটা সমর্থন করেন? ওঁরাতো বলছেন যে ওঁরা দেশের পক্ষে, জনগণের পক্ষে, পশ্চিমবঙ্গের পক্ষে তাহলে এই যে বক্তব্যগুলি আমরা বারেবারে বলছি, একটা কিছু বলবেন তো যে না এটা বলবেন না। কেন্দ্র-রাজ্য কিছু দরকার নেই। সব কেন্দ্রীভূত হবে—সংবিধানে যা আছে তার থেকেও আরো বেশী করে কেন্দ্রীভূত করবেন, আপনারা যে রাজস্ব সংগ্রহ করবেন, সেগুলিও আপনাদের হাত থেকে কেড়ে নেওয়া হবে, যা চলেছে কেন্দ্র থেকে। বলুন তাহলে এসব কথা। কিন্তু এই সব বিষয়ে কোন উল্লেখ নেই। কেন ঘাটতি বাজেট, কেন আমাদের এত ওভার ড্রাফ্ট নিতে হল, একটা রাজ্যকে বাদ

দিয়ে সমস্ত ভারতবর্ষব্যাপি ? এই বিষয়ে কোন মন্তব্য নেই, কোন কমেন্টস নেই যে কেন এটা হল। সব রাজ্যগুলি খারাপ হয়ে গেল ?

[6-50—7-00 P.M.]

কিছু বক্তব্য নাই—এতো ভয় কেন ? শ্রীমতী গান্ধী কি গলা কেটে দেবে ? ইলেকসন তো হয়ে গেছে। এম. এল. এ. পদ তো নিতে পারবেন না। ডেম্পাইট সিগনিফিক্যান্ট এ্যাচিভমেন্ট কথাটা তো ১৯৭৮ সাল থেকে বলছি এবং সে সব কথা বলছি সেটা আমি পড়ে দিচ্ছি। এবং এর উত্তর আমরা চাই। এই কথা ন্যাশন্যাল ডেভেলপমেন্ট কাউন্সিলে ১৯৭৮ সাল থেকে বার বার বলে আসছি এবং ফাইন্যান্স কমিশনের মিটিং হচ্ছে—কোন জবাব পাচ্ছি না।

"Despite significant achievements in a number of directions, the course of economic growth in the country over the past thirty years has been generally unsatisfactory. The more dramatic manifestation of this fact are the large incidence of our countrymen who continue to live below the poverty-line."

৫০ ভাগ পভার্টি লাইনের নীচে বাস করছে। এবং পার্থক্য হয়ে যাচ্ছে বিভিন্ন দিকে বিভিন্ন রকমে—এলাকায় এলাকায় পার্থক্য, উপরে নীচে পার্থক্য বাড়ছে। "the desparate rates of growth as between different regions and social classes", এই যে ষ্টেটস, রিজিওনে পার্থক্য। রিজিওন-এর মধ্যে স্পেশ্যাল ক্লাসেস্ এবং সাধারণ মানুষের পার্থক্য, এ তো বেড়ে যাবেই। "as well widespead prevalence of unemployment and under employment", এখানে কেউ কেউ বলছেন যে আপনারাতো সবাইকে এমপ্লয়মেন্ট দিতে পারেননি। এই যে অভিযোগ এটা আমি আই. এন. ডি. সি. মিটিংয়ে বলে এসেছি, ইন্দিরা গান্ধীকে বলে এসেছিলাম —আমাকে সহি করতে বলেছিলেন। কিন্তু কি করে সহি করবো ? আমি বলেছিলাম, আপনি কি বলতে পারেন যে ১৯৮৫ সালের মধ্যে সব এমপ্লয়মেন্ট দিতে পারবেন ? হয়তো একটু কমবে কিছু আনএমপ্লয়মেন্ট, বলতে পারেন ইনসিডেন্স অব পভার্টি কিছুটা কমবে। যেখানে শতকরা ৫০ ভাগ লোক দারিদ্র সীমার নীচে, সেখানে কি করে এটা সম্ভব হবে ? জিনিসপত্রের দাম কমবে ? এই সবের কোন জবাব পাইনি।

"Among the important contributory causes for this state of affairs, it is certainly possible to list the over centralisation of economic administra-

tion, including the control over fiscal and monetary resources. This has stifled local initiative, vitiated national priorities and led to stagnation for some groups and regions and advance for some others. The social and political tension currently prevalent in the country is a reflection of this development. The stability of the nation demands that factors responsible for retarded and unbalanced economic growth are identified and analyses. If the perversity in resource deployment is a primary factor and is causally related to over-centralisation of the economic administration, we owe to the nation to alter the existing arrangements.

কিন্তু এই যে আজ অবধি এতগুলি মিটিং হয়ে গেল, কেউ বলতে পারেননি যে আমরা এই জিনিস করে দিচ্ছি। আমরা কি বলবো পশ্চিমবঙ্গ এর বাইরে। আমি এতো মূর্খ নই, আমি বলতে পারবো না। আমরা লোককে একথা বলতে পারবো না যে বামফ্রন্ট সরকার এখানে আছে বলে আমাদের এখানে আনএমপ্লয়মেন্ট থাকবে না। এ সবই নির্ভর করছে প্ল্যানিং কমিশনের উপর, প্ল্যানের উপর। আমরা কি করে বলবো ? এবং পশ্চিমবাংলাকে তার হাত থেকে বাইরে রাখবো ? এই সব ভাঁওতা আমরা লোককে দিতে পারবো না। এর উত্তর কিছুই না। আমরা কিছুটা স্মল স্কেলে লাঘব করতে পারি। সেই রকম আমরা কিছু করেছি। গ্রামে আগে ছয় মাস কাজ পেতো- এখন সেটা আমরা ৯ মাস করে দিয়েছি। খানিকটা সুরাহা হয়েছে। কুটিরশিল্পে কিছুটা—৫ হাজার থেকে ১২ হাজার করেছি। কোন সম্পূর্ণ সমাধান নেই। দিনের পর দিন বেকার বাড়ছে। ধনতান্ত্রিক দেশে, সামন্ততান্ত্রিক দেশের এই রকমই সামাজিক অবস্থা হয়। যেটা আমরা দীর্ঘ দিন ধরে বলছি—সে সম্বন্ধে কেউ বলতে পারেননি যে সমস্যার সমাধান করতে পারবেন কি ? এবং এ কথা আমরা মানুষকেও বলেছি। আর একটা কথা এখানে বলেছি তার কোন উত্তর নাই।

পরিকল্পনা মানে হচ্ছে যে সরকার, রাষ্ট্রপুঁজি নিয়োগ করবেন প্রাইভেট সেক্টারে, তারা ব্যবসা বাণিজ্য করবেন, পুঁজি নিয়োগ করবেন, তারপর অর্থ নৈতিক প্রতিষ্ঠান যেগুলো আছে, তারা তাদের সাহায্য করবেন। আমরা তাদের বলেছি, এইগুলোর দিকে পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখলাম—এখন কেন, আমাদের বামফ্রন্ট সরকারের কথা নয়, অন্ততঃ ১০/১৫ বছর যদি দেখা যায়, এই সব হিসাব আছে, লেখা আছে দেখবেন এখানে কিছু ইনভেস্টমেন্ট হয়নি। কোন দিক থেকে সেই ব্যবস্থা তো তারা করলেন না ? তাহলে কি করে অগ্রগতি হবে ? আমরা যতটা পারি করবার চেষ্টা করছি। আমরা এখানে বারবার বলছি সেল্‌ফ ইকয়েলাইজেশনের পক্ষে পশ্চিমবাংলার কংগ্রেসী

যাঁরা আছেন তাঁদের বক্তব্য কি ? ডাঃ বিধানচন্দ্র রায়কে দুর্গাপুর দেওয়া হলো বটে, কিন্তু সেখানে আমরা দেখলাম যে কয়লা, ইস্পাত, এই সব একই দামে ফ্রেট ইকয়েলাইজেশনের দরুণ এখানে যা দামে বিক্রি হবে, ফার্দেষ্ট কর্নার অব ইনডিয়াতেও সেই দামে বিক্রি হবে, খুব ভাল কথা, কিন্তু আমাদের যে একটা অর্থনৈতিক সুবিধা ছিল, সেটা চলে গেল। সেটার দ্বারা অন্য লোকের ডেভলপমেণ্ট হবে, ভারতবর্ষের ডেভলপমেণ্ট হবে, আপত্তি নেই। কিন্তু আমাদের যে জিনিসগুলো দরকার, র-মেটিরিয়্যালস্ অব্ ন্যাশনাল ইম্পর্টান্স। এইগুলো সব তো কেন্দ্রীয় সরকারের হাতে রাখা উচিৎ ছিল বা প্ল্যানিং কমিশনের হাতে রাখা উচিৎ ছিল। আমাদের বেশী বেশী দামে এই সব জিনিস কিন্তে হয়েছে। এর জবাবটা কি ? এর জবাব ওঁরা দিচ্ছেন না বা দেবার কিছু নেই। কেন্দ্রে যদি দু-হাজার কোটি টাকা করে অতিরিক্ত খরচ হয় বছরে—১৯৭৮ সাল থেকে এটা আমি বলছি, ৬ হাজার কোটি টাকা হচ্ছে তিন বছরে। সেটা হতে পারে, সেটার জন্য কোন অসুবিধা নেই। প্রগতিশীল ! জনগণের পক্ষে বাজেট তৈরী হয়েছে ! কিন্তু আমাদের এখানে কিছুই করা চলবে না। এই জিনিস আমরা দেখছি। তারপর আমার কথা হচ্ছে, এই যে কাজগুলো কেন্দ্রীয় সরকার করছেন—একটু তুলনা করতে হবে। ওঁরা বলবেন কি ? আমাদের যখন বলছেন, জনগণের বিরোধী, তাহলে কেন্দ্রীয় সরকার কি জনগণের পক্ষে ? কি করে হলো ? ওঁদেরটা প্রগতিশীল, আমাদেরটা প্রতিক্রিয়াশীল ? কি করে হলো ? এটা তো বললে হবে না, এটা তো বাইরের সরকার নয়, আমাদের দেশেরই একটা সরকার। তাঁদের উপর সমস্ত কিছু নির্ভর করছে, তাঁরা বললেন না এই বিষয়ে কিছু আমাদের কেন্দ্রীয় সরকার বলছেন, নিয়ম অনুযায়ী যদি প্ল্যান এ্যাসিস্ট্যান্স পেতে হয় তাহলে একটা ক্রাইটেরিয়া হচ্ছে, একটা কনডিশন হচ্ছে, ট্যাক্স এফর্ট আপনাদের করতে হবে। এটা তাঁরা বলছেন। আমাদের তো করতে হবে ট্যাক্স এফর্ট। কিন্তু ট্যাক্স এফর্ট এর ব্যাপারে পশ্চিমবাংলায় মুসকিল হচ্ছে, যাই কিছু আমরা করি, সামান্য কিছু, তা জনগণের উপর পড়বে, উপায় কি আছে ? কারণ আমাদের সংবিধানে এমন ব্যবস্থা আছে, কেন্দ্রীয় সরকার এমন ব্যবস্থা করেছেন, সেও বলেছি আলোচনার মধ্যে, ওঁরা ওদিক থেকে কিছু বলেননি, তার উত্তরে যে আমাদের এখানে টি, জুট বা ডিক্লেয়ার্ড গুড্স যে সব আছে তার উপর শতকরা চার ভাগের বেশী আমরা ট্যাক্স করতে পারবো না। আমরা এই রকম ভাবে দেখছি, আমরা বঞ্চিত হচ্ছি বিভিন্ন দিক থেকে। যেখানে আমরা ট্যাক্স করতে পারি না, এই রকম আরও কতকগুলো তাঁদের, এর মধ্যে আর যাচ্ছি না, কারণ সময় অল্প, সেইগুলো ওঁরা পড়লেন না, বললেন না, ওঁরা বুঝলেন

কি না জানি না। সেই জন্য ট্যাক্স এফর্ট আমাদের করতে হয়েছে। আমি বলেছিলাম যে কিছু, যতটা কম করে করা যায় আমরা করেছি। আর আমাদের প্ল্যানের সাইজটাও কম করতে হয়েছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার পর এটা আপনারা সকলেই জানেন। সেই জন্য ৪৯০ টাকা সেখানে আমরা করেছি। এটা আপনারা দেখেছেন। আমাদের সেই জন্য কিছু এ্যাডজাস্টমেণ্ট করবার জন্য ট্যাক্স করতে হচ্ছে। আমাদের যদি ওঁরা বলতেন যে এখানে ট্যাক্স না করে এখানে করুন, তাহলে একটু বিবেচনা করে দেখতাম। ওঁরা তো কিছুই বলেননি। ছেড়ে দিন, ছেড়ে দিন, সব ছেড়ে দিন, এই কথা তাঁরা বলছেন। আমরা যদি এক পয়সাও ট্যাক্স না করে কিছু করতে পারতাম তাহলে ভাল হতো। তারপর ইন্দিরা কংগ্রেসের এবং অন্য কংগ্রেসের যাঁরা আছেন তাঁদের বক্তব্য হচ্ছে যে কেন্দ্র যা খুসী করবেন, কেন্দ্র কয়লার দাম বাড়ান, কেন্দ্র কেরোসিনের দাম বাড়ান, ডিজেলের দাম বাড়ান, পেট্রলের দাম বাড়ান, সিমেণ্ট, ইলেকট্রিসিটি চার্জ বাড়ান, তারপর আমাদের গম এবং চালের ইস্যু প্রাইস বাড়িয়ে দিন রেশন শপ থেকে, প্যাসেন্জার, যাঁরা যাতায়াত করেন, তাঁদের ভাড়া বাড়ান, মাশুল বাড়ান, সব কিছু বাড়ান, টেলিফোনের চার্জ বাড়ান, পোস্ট্যালে বাড়ান, কিছু যায় আসে না—প্রগতিশীল বাজেট।

[7-00—7-10 P.M.]

জনগণের পক্ষের অর্থনীতি? চমৎকার—এই সবের কোন মূল্য আছে, ওদের কথাবার্তার, এখানে যা আলোচনা করেন? কিন্তু আমাদের বলছেন আপনারা কিছুই করলেন না। আমি এখানে কয়েকটি ফিগার শুধু টুকে এনেছি, সেগুলি বলে দিচ্ছি। কেন্দ্রীয় সরকার কয়লার দাম ৬০ টাকা পার টন ১৯৭৯ সাল থেকে ১৯৮২ সালের মধ্যে বাড়িয়েছেন। আর আমরা কত বাড়িয়েছি? ১৯৭৯ সালে একটু বাড়িয়েছিলাম, আর এখন যেটা হচ্ছে সেটা নিয়ে ৭ টাকা পার টন হবে। কোথায় ৬০ টাকা পার টন, আর কোথায় ৭ টাকা পার টন। এটাও ওদের বলতে হবে কোন্‌টা ঠিক, আর কোন্‌টা বেঠিক? কেরসিনের ব্যাপারটা দেখুন। ফার্স্ট অব জুন ১ হাজার ৩৩০ টাকা ছিল, জুলাই ১৯৮১ সেটা বেড়ে ১ হাজার ৫৮০ টাকা হয়েছে। এতে ২০০ টাকার উপর বেড়েছে। এটা ঠিক আছে? কেন্দ্রীয় সরকার করেছেন কিনা—সিমেণ্ট ১৯৮০ সালে ৪৫৪.১৩ টাকা পার টন দাম ছিল, এখন পর্যন্ত ৬৬৩ টাকা হয়েছে। এটা কেন্দ্রীয় সরকার করেছেন। প্রগতিশীল সরকারের নীতি। ডিজেল পার কিলোলিটারে কি রকম বেড়েছে দেখুন। ১লা জুন ৮০ সালে দাম ছিল ১ হাজার ৫৩০ টাকা, জুলাই ১৯৮১ সালের মধ্যে সেটা বেড়ে ২ হাজার ৯৭৮ টাকা হয়েছে। তার মানে প্রায় দ্বিগুণ

হয়েছে ডিজেলের দাম। তার মানে পার কিলো লিটারে ১.৫০ পয়সা দাম বেড়েছে। আর এখানে আমরা শতকরা ৩ ভাগ বাড়িয়েছি সেলস ট্যাক্স। তাতে ৯ পয়সা পার লিটার বাড়ল। ওটা হল প্রগতিশীল, আর এটা হল প্রতিক্রিয়াশীল। ১৯৭৯ সালে চিনির দাম ২.৮৪ পয়সা ছিল, ১৯৮১ সালে ৩.৬৫ পয়সা হল। এটা প্রগতিশীল তারপর ইস্পাতে ১ হাজার টাকা পার টনে বাড়ানো হয়েছে। এটা হল জনগনের বাজেট। আমাদের নানা কথা বলা হচ্ছে, কেন্দ্র থেকে ঐ সব বলছেন। শুধু কেন্দ্র কেন, আমরাও বলি যে আমাদের নিজেদের এফার্ট ও কিছু করতে হবে। এটা আমরাও করেছি। যেমন আমাদের ট্যাক্স রেভিনিউ ১৯৭৯ সাল থেকে ৪ বছরে প্রায় শতকরা ১৮ ভাগ বাড়িয়েছি। এটা আমরা নিজেরা তুলেছি, কোন ট্যাক্স বসাইনি। সেইভাবে ষ্টেট এক্সসাইজ ডিউটিজ ৩৫ কোটি টাকা থেকে বেড়ে ৭৪ কোটি টাকা হয়েছে। ১৯৮২-৮৩ সালে এটা আমরা পাব। তারপর সেলস ট্যাক্স ২৩৭ কোটি টাকা থেকে বেড়ে ৪১৮ কোটি টাকা হবে ১৯৮২-৮৩ সালে। আমরা এই এফার্টস-গুলো করছি। এই সব কাজ আমাদের কিছু কিছু করতে হবে, এ ছাড়া কোন উপায় নেই। তারপর স্মল সেভিংসে আমরা সারা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছি। এইভাবে কিছু প্রচেষ্টা আমাদের করতে হয়েছে। ইনভেষ্টমেণ্টের ব্যাপারে আমরা বক্তব্যের মধ্যে বলে—ছি ১০।১৫ বছর ধরে এখানে কোন আধুনিক শিল্প হয় নি। কেন হয় নি? এখানে যে ওয়াগন তৈরী হত তার অর্ডার কেন কমে গেল? পেট্রোকেমিকালস, ইলেকট্রনিক্স কেন হল না? জাহাজ মেরামত তৈরী করবার কারখানা কেন হল না? ৪ হাজার কোটি টাকা খরচ হবে আমাদের দেশ রক্ষা বিভাগ খাতে। অথচ অমাদের এখানে কতকগুলি ইউনিটস করা হচ্ছে না, যেটা অন্য জায়গায় হচ্ছে।

এইসব বিষয়ে কংগ্রেসের বক্তব্য কি? কোন বক্তব্য নেই, তাঁদের বোবা হয়ে বসে থাকতে হবে। তারপর 'সীমিত ক্ষমতা' নিয়ে বলা হয়েছে। আমাদের যে ক্ষমতা আছে সেটা নিশ্চয় সীমিত ক্ষমতা। এটা বললে অনেকে বলছেন রোজই 'সীমিত ক্ষমতা, সীমিত ক্ষমতা' শুনছি। রোজই তো শুনবেন, একদিন বাদ দিয়ে শুনবেন নাকি? এটা তো ঘটনা। শিশির বাবু বললেন যাঁরা রেভলিউশানারী তাঁরা 'সীমিত ক্ষমতা' বলেন না। এখানে আগেও দেখেছি ঐ নীহারেন্দু দত্ত মজুমদার ঐ এক্স চিফ-জাষ্টিস, মিনিষ্টার ছিলেন, এঁরা সব নাকি প্রগতিশীল, তাঁরাও ঐ মার্কসসিজম আওড়াতেন। কিছুই পড়েন নি, কিছুই বোঝেন না, খালি বলে যান। উনিও দেখলাম এখানে মার্কসের নাম করলেন। এখানে রেভলিউসানের সঙ্গে

এটার কোন সম্পর্ক নেই। আমরা সরকারে এসেছি নির্বাচনের মাধ্যমে এবং সেখানে কেন্দ্রের যা ক্ষমতা এবং আমাদের যা ক্ষমতা সেটা মিলিয়ে করতে হবে। উনি একটা কথা বলেছেন, 'মিলেমিশে করতে হবে।' ঠিকই তো, এটা তো আমরাও বলছি। আমরা তো একটা দলিলও তৈরী করেছিলাম—ফাইনানসিয়াল পাওয়ারস, অন্য পাওয়ারস কি হবে বলেছিলাম। আমাদের তো এখন মিউনিসিপ্যালিটির অধম করে দিচ্ছেন কেন্দ্র। আমরা এই লিমিটেড পাওয়ারস নিয়ে যতটা করতে পেরেছি কংগ্রেস ২৮ বছরের রাজত্বে সেটা চিন্তাও করতে পারেনি। ওঁরা বলেছেন, আমাদের এখানে কিছুই হয় নি, সব ব্যাপারেই অসুবিধা, খালি লোকগুলি বোকা বলে আমাদের ভোট দিয়েছেন। আমি এই প্রসঙ্গে বলতে গিয়ে দু/একটি উদাহরণ দেব। এই অবস্থার মধ্যেও কনজিউমার প্রাইস ইনডেক্স ১৯৬০কে বেস ধরে যেখানে ১০০ ছিল সেখানে অল ইণ্ডিয়াতে যখন ৪৫৬-ইণ্ডাষ্ট্রিয়াল ওয়াকার্সদের কোলকাতাতে তখন সেটা ছিল ৪২৩, বম্বেতে ৪৫৮, মাদ্রাজে ৪৮৫, দিল্লীতে ৪৮০। সরকারের এ্যাফর্ট কোন একটা জায়গায় নিশ্চয় ছিল তা না হলে কোলকাতাতে সবচেয়ে কম হ'ল কি করে? তারপর আমরা প্রায় ৮৫ ভাগ কৃষির সঙ্গে যারা জড়িত তাদের কিছু কিছু রিলিফ দিয়েছি—ল্যাণ্ড রেভিনিউ থেকে আরম্ভ করে বিভিন্ন ক্ষেত্রে। শিশির বাবু বললেন উপরতলার কিছু লোক এইসব সুবিধা পেয়েছে। মোটেই তা নয়। তা যদি হ'ত তাহলে গ্রামে আজ যে উৎসাহ উদ্দিপনা, আমাদের পক্ষে সমর্থন দেখা যাচ্ছে সে সব হ'ত না। তারপর ক্ষেতমজুরদের মজুরীর ব্যাপারে আমরা জানি কংগ্রেস আমলে একটা আইন ছিল যে এত টাকা করে পাবে কিন্তু সেটা কোনদিনই রক্ষিত হয়নি। সরকার যদি জোতদার, জমিদার, কালোবাজারীদের পক্ষে থাকে তাহলে সেটা প্রয়োগ হবে কি করে? তা হ'ত না এবং পুলিশও সেইভাবে ব্যবস্থা করতো। গ্রামে গ্রামে এখন সেইসব জিনিষ পালিত হচ্ছে। সেখানে প্রায় ১১ লক্ষ বর্গাদারের নাম লিপিবদ্ধ হয়েছে। কংগ্রেস আমলে ২৮ বছরে কেন এসব হয়নি তার কি কোন জবাব আছে? জোতদার, জমিদারের পক্ষে তাঁরা ছিলেন কাজেই প্রয়োগ হবে কি করে? তারপর আমরা প্রায় ৭॥ লক্ষ একর উতবৃত্ত জমি বিলি করেছি। কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী ১৮ লক্ষ একর বিলি হয়েছে সারা ভারতবর্ষ জুড়ে, সেখানে পশ্চিমবাংলাতেই আমরা বিলি করেছি ৭॥ লক্ষ একর।

[ 7-10—7-23 P.M. ]

তার মধ্যে পশ্চিমবাংলায় হয়েছে ৭॥ লক্ষ, ১৮ লক্ষের মধ্যে উদ্বৃত্ত জমি যা বিলি করা হয়েছে। এটা কিছু নয়? তারপর রাওঁ শিল্পগুলিকে অসুস্থ করে রেখে

চলে গেলেন। এই রুগ্নশিল্পগুলি, আমাদের যা সঙ্গতি আছে কেন্দ্রীয় সরকারকে বলে—আগের সরকার এবং এই সরকারকে বলে ২/৪টি আমরা নিয়েছি। আর আইন এমন যে এগুলি নিতে হলে কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে, ব্যাঙ্ক ফিনানসের উপর নির্ভর করে। যাই হোক আমরা ১৩টি নিয়েছি। ৭টিতে অগ্রগতি হয়েছে এবং এখনও কিছু বাকী আছে, সেগুলি আমরা করবো। ২০ হাজার লোককে আমরা চাকুরীতে ফিরিয়ে দিয়েছি। তারপরে পঞ্চায়েতে, মিউনিসিপ্যালিটিতে, পৌরসভাতে নির্বাচন করেছি, যা ১৪ বছর কংগ্রেসীরা করেন নি। এগুলি কিছু করা হয়নি। শিক্ষাখাতে আমরা ১২৯ কোটি থেকে ৩৭৯ কোটি টাকা খরচ করেছি। ওঁদের যা করা উচিত ছিল, ২০ বছরেও ওঁরা তা করেন নি। এটা অত্যন্ত জরুরী কাজ বলে আমরা মনে করেছি এবং সে জন্য এগুলিতে আমাদের অগ্রাধিকার দিতে হয়েছে এবং অগ্রাধিকার দিয়ে ৫ বছরের মধ্যে কাজটি আমাদের করতে হয়েছে এবং তার ফলে বাজেটের উপর চাপ পড়েছে। কিন্তু এর জন্য আমরা খুশী কারণ জনগণকে শিক্ষিত করে তুলতে হবে। অর্থ নৈতিক অবস্থার পরিবর্তন করায় সময় লাগে কিন্তু ততদিন কি জনগণ বসে থাকবেন ? স্বাধীনতার পরে এই জিনিস ওদের করা উচিত ছিল কিন্তু এসব কিছুই হয়নি। এগুলি আমাদের করতে হচ্ছে।

তারপরে পাট, চটকলগুলি সম্পর্কে বলা হয়েছে। এগুলিতো আমাদের আওতার বাইরে। এগুলি কেন্দ্রীয় সরকারের আওতায়। ওঁদের যা করা উচিত ছিল, সেটা ওরা করছেন না। আমরা বলেছি যে পাট মনোপলি পারচেজ করুন কৃষকদের কাছ থেকে, এগুলি করা হবে না। ঐসব বাজে কতকগুলি লোক থাকবে, মালিকদের প্রতিনিধি এবং দালাল তাদের সঙ্গে আপনারা প্রতিযোগিতায় পারবেন না। আপনারা অল্প স্বল্প নেবেন, ঠিক দামে কিনতে পারবেন না। তাঁরা করবো, করবো বলছেন কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। ৪/৫টি পরিবারের হাতে এই চটকলগুলি রয়েছে। কেন্দ্রীয় সরকার ৬টি নিয়েছেন। আমরা বলেছি যে সমস্তগুলি ন্যাশানালাইজ করুন, তা নাহলে হবে না। এখান থেকে টাকা রোজগার করে তাঁরা অন্য জায়গায় নিয়ে ইনভেষ্ট করেন, না কি করেন, দেশের বাইরে টাকা নিয়ে চলে যান—এ জিনিস চলতে পারে না। আর যত দিন এ জিনিস না হচ্ছে তত দিন পর্যন্ত এই পাটের দাম এবং পাটজাত জিনিস যেগুলি চটকলে তৈরী হয়, সেগুলির দাম ঠিক করে দিতে হবে। ওরা অবশ্য বলেছেন যে আমরা বিচার বিবেচনা করছি।

তারপরে চা শিল্পে ঠিক একই অবস্থা, যতটা পারি রিলিফ দিয়েছি। আমরা আশা করি কিছু উন্নতি হবে। কিন্তু এটাও কেন্দ্রীয় সরকারের, বলতে গেলে এর থেকে

আমরা কিছু পাইনা ওরা বছরের পর বছর এক্সপোর্ট ইত্যাদি করে হাজার কোটি টাকা নিয়ে যাচ্ছেন আমরা পাই না। একসাইজ ডিউটি ইত্যাদি করে সব নিয়ে যাচ্ছে কিন্তু সেটাকে যেভাবে দেখা দরকার তা তারা দেখছেন না। চা বাগানগুলি যেখানে মরে যাচ্ছে, সেখানে তাদের যা করার কথা তার সিকি ভাগও তারা করেন নি। এই জিনিস আমরা দেখেছি। এটা নিয়ে আমার মনে হয় কংগ্রেস পক্ষ থেকে আমাদের সঙ্গে একমত হওয়া দরকার। কিন্তু এদের জনগণের উপর কোন আস্থা নেই, ভরসা নেই, বিশ্বাস নেই, কোন ভালবাসাও নেই, কাজেই করবেন কেন। তারপরে পুলিশের জন্য অনেক বেশী খরচ হয়েছে ইত্যাদি বলা হয়েছে। পুলিশ কিছু বাড়ান দরকার এটা ঠিক। কিন্তু যা সামাজিক, অর্থনৈতিক অবস্থা তাতে সেটা বাড়ানোর জন্য আমাদের টাকা নেই। এই যে খরচটা বেড়েছে, এটা হিসাব করলে দেখা যাবে যে তাদের ডিয়ারনেস এ্যালাউন্সে দিতে হয়েছে যেমন অন্যদের দেওয়া হয়। তাদের রেশানের দাম বেড়ে গেছে। রেশান দিতে হবে। এটাতো পুলিশের কাছ থেকে কেড়ে নেওয়া যায় না। সে জন্য দু'একটা আইটেমে খরচটা বেড়েছে। এটা নয় যে একগাদা পুলিশ আমরা নিয়োগ করলাম। কাজেই এটাকে পুলিশরাজ বলে না।

পুলিশ-রাজের অন্য অর্থ আছে। অবশ্য বিশেষ করে প্ল্যান এ্যালোকেশন সম্বন্ধে অনেক কথা এখানে বলা হয়েছে। অনেকে বলেছেন, কেন বন্ধ করে দিচ্ছি, যেভাবে ভাগ বাটোয়ারা করেছি, যেভাবে এ্যালোটমেণ্ট করেছি, এগুলো সবটা ঠিক হয়নি। এসব সমালোচনা নিশ্চয়ই হতে পারে, এগুলো আমরা দেখব, আমি সব শুনেছি। কিন্তু একটা জিনিষ হচ্ছে, ও'রা ১৯৮১—৮২ সালের বাজেটের সঙ্গে এবারের বাজেটের যে হিসাব করছেন এ্যাকচুয়ালি সেটা কিন্তু ঠিক নয়। সঠিক হিসেবটা আমি ওঁদের একটু স্মরণ করিয়ে দিচ্ছি। আমরা ১৯৮১—৮২ সালের বাজেটে ৬৩৮ কোটি টাকা বরাদ্দ করেছিলাম এবং সেখানে বিভিন্ন সেক্টরের জন্য, বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য যা যা বরাদ্দ করা হয়েছিল তার তুলনায় এবারের বরাদ্দ কি করে কমলো তা আমি বুঝতে পারছি না! ও'রা কিভাবে কি হিসেব করেছেন তা আমি জানি না, কিন্তু আমার হিসেবে সেটা হচ্ছে এই যে, ১৯৮১-৮২ সালে কৃষির জন্য ২৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল, এবারে কৃষির জন্য ধরা হয়েছে ৩২ কোটি টাকা। তাহলে এটা তো একটু বাড়ল, কমলো না। এখানে আরো ৬ কোটি টাকা বাড়বে, কারণ খরা-জনিত পরিস্থিতিতে কৃষির মাধ্যমে এবং আমাদের অন্যান্য আরো ৩/৪টে ডিপার্টমেন্টের মাধ্যমে আরো অনেক টাকা খরচ হয়েছে।

শুধু কৃষিতেই আরো ৬ কোটি টাকা বেশী খরচ হয়েছে। তাহলে ঐ ৪ আর ৬ ধরলে ১০ কোটি টাকা বাড়ছে। শিক্ষা ক্ষেত্রে যখন ১৯৮১-৮২ সালের বাজেটে ৪৩ কোটি টাকা ছিল, তখন এবারের বাজেটে সেটা ৪৬ কোটি টাকা ধরা হয়েছে। ১৯৮১-৮২ সালের বাজেটে ডেভলপমেণ্ট, প্ল্যানিং-এর জন্য ধরা হয়েছিল ১৭ কোটি টাকা, এবারে সে ক্ষেত্রে ধরা হয়েছে ২০ কোটি টাকা। ১৯৮১-৮২ সালে ট্রান্সপোর্টের জন্য বরাদ্দ ছিল ২৪ কোটি টাকা, আর এবারের বাজেটে ধরা হয়েছে ৪০ কোটি টাকা। অথচ এখানে অনেকে বললেন ট্রান্সপোর্টে বেশী টাকা দেওয়া হচ্ছে না, ইত্যাদি। তারপরে দেখুন, বিদ্যুৎ বা পাওয়ার খাতে ১৯৮১-৮২ সালে ছিল ১১৬ কোটি টাকা, এবারে সেটা বেড়ে হয়েছে ১৮০ কোটি টাকা। তা ছাড়া আমরা এবারে রুরাল ইলেকট্রিফিকেসনের জন্য আরো ১৪ কোটি টাকা এক্ষেত্রে দিচ্ছি, যেটার পরিমাণ ১৯৮১-৮২ সালে ছিল ৩ কোটি টাকা। কাজেই এটা হচ্ছে সঠিক হিসেব। কাজেই ওঁরা যেটা বলেছেন সেটা ঠিক নয়। কাজেই এ্যালোটমেণ্ট করতে গিয়ে যে কাজগুলি জনগণের পক্ষের সেগুলিকে বেশী প্রাধন্য দিয়েছি। সেগুলিকে কেটে পুলিশ বা অন্য জায়গায় দিয়েছি, একথা ঠিক নয়। তারপরে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, একটা কথা সবাইকে মনে রাখতে হবে যে, আমরা প্রতিশ্রুতিবদ্ধ সুতরাং আমাদের কর্মচারীদের ডিয়ারনেস এ্যালাউন্স বা মাগ্‌গী ভাতা কেন্দ্রীয় সরকারের কর্মচারীদের হারে দিতে হবে। অথচ দিল্লীতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের মিটিং হলেই ওঁরা আমাদের বলেন যে, ইনফ্লেসন তো আর হচ্ছে না, আর তো জিনিসের দাম বাড়ছে না—অবশ্য কয়েক মাস আগে এসব কথা বলেছিলেন, এখন অবশ্য তাঁরা বলছেন আর একটু বেড়েছে—তখন আমরা বলেছিলাম হোলসেল প্রাইস অনুযায়ী যদি তাই হয় তাহলে এটা সাধারণ মানুষের মধ্যে রিফ্লেক্ট হচ্ছে না কেন? তাহলে আপনারাই বা কেন ডিয়ার্নেস এ্যালাউন্স বাড়াচ্ছেন আপনাদের কর্মচারীদের? কারণ হচ্ছে ইনডেক্স বেড়ে যাচ্ছে, সেই জন্যই আপনারা বাড়াচ্ছেন। তাহলে ওঁরা তো নোট ছাপাতে পারেন, ওঁদের যন্ত্র আছে বা ধার নিতে পারেন, এটা পারেন, ওটা পারেন। কিন্তু ওঁরা যখন ঘোষণা করে ডি. এ. বাড়িয়ে দেন তখন আমাদেরও দিতে হয়। এখনো পাঁচটা বাকি আছে, আমরা দিইনি। তা এখন আমাদের এই টাকাটা কোথা থেকে আসবে? নাকি আপনারা বলবেন পশ্চিম-বাংলার সরকারী কর্মচারীদের দিতে হবে না? আর সমস্ত জায়গায় দেওয়া হবে, শুধু এখানে দিতে হবে না! আর এটা তো শুধু সরকারী কর্মচারীদের ব্যাপার নয়, সে তো তিন লক্ষ, কিন্তু এটা ৮ লক্ষের ব্যাপার, পৌরসভা থেকে আরম্ভ করে শিক্ষক

ইত্যাদি বিভিন্ন জায়গায় আমাদের দিতে হয়, শুধু এর জন্যই ২০০ কোটি টাকা লেগে যাবে। তা কেউ কি সেই টাকাটা দেবেন? আমরা তো বারবার বলেছি, সবাইকে বলেছি, এই যে ফিনান্স কমিশন বসেছে তাদেরও বলেছি, এর আগের ফিনান্স কমিশনকেও বলেছিলাম যে, এব্যাপারে কেন্দ্রের ভার নেওয়া উচিত। কারণ তাঁদের জন্যই ইনফ্লেসন হচ্ছে, তাঁদের জন্যই জিনিষের দাম বাড়ছে। ওঁদের জন্য জিনিষের দাম বাড়বে, তার জন্য আমরা ভুগব কেন? আর রাজ্যগুলি যদি এরকমভাবে ভোগে তাহলে কেন্দ্র দুর্বল হয়ে পড়বে এবং তাহলে পরিকল্পনা ব্যর্থ হবে। কিন্তু দুর্ভাগ্যবশতঃ আমরা এসব ওঁদের বোঝাতে পারি নি।

তারপরে শিশিরবাবু বললেন যে, সমাজবাদের কথা এ বাজেটের মধ্যে নেই। সমাজবাদের কথা এখানে কি করে আসছে? এখানে তো সমাজবাদের কোন কথা নেই। আমরা ঐ ন্যাশনাল ডেভলপমেণ্ট কাউন্সিলের মিটিং-এ একথা বলেছিলাম যে, আপনাদের ঐ সবে আমরা সই করব কি করে? আপনারা ৬ষ্ঠ পরিকল্পনার মাধ্যমে সমাজবাদের যে লক্ষ্য রেখেছেন, সেটা বেঠিক। আপনারা যে অর্থনীতি গড়ে তুলছেন, সেটা হচ্ছে ধনতান্ত্রিক অর্থনীতি।

সাম্যতন্ত্রের সঙ্গে আপনারা আপোষ করছেন। এটা কি সমাজবাদ বলে? সমাজবাদ হলে কখনও বেকার থাকতে পারে? কখনও জিনিষপত্রের দাম এইরকম-ভাবে বাড়তে পারে? কখনও ওপর নিচের প্রভেদ হতে পারে? এটা আমরা জিজ্ঞাসা করেছিলাম। কিন্তু তারা চুপ করে যান। এগুলি হচ্ছে ওদের কংগ্রেসী মার্কা সমাজতন্ত্র ওরা মুখে বলেন না কিন্তু দেখে মনে হচ্ছে। উনি বললেন, আপনারা বামপন্থী সরকার, সি. পি. এম, আপনারা সমাজবাদের দিকে যেতে পারছেন না? বা, উনি নতুন মানুষ, শুমুন, পড়া-শোনা একটু করুন, তারপর দেখবেন। আমরা সেইজন্য মানুষকে ভাঁওতা দিতে চাই না। না, হবে না, সমাজবাদ হবে না। একটা রাজ্যে কখনও হতে পারে সমাজবাদ? আমরা বলেছি আমূল পরিবর্ত্তন, কিন্তু আনা যায় না। কিন্তু ওরা বলছেন বাজেটে তো আমুল পরিবর্ত্তনের কোন লক্ষণ দেখেন নি। দেখবেন না, কোন রাজ্যের বাজেটে আপনারা দেখবেন না যে আমূল পরিবর্ত্তন কিছু হতে পারে। এটা কথা। এই সরকারকে চেয়েছে জনগণ, যারা সত্য কথা বলে তাদেরকে বলেন, তাদেরকে রাজনীতিগতভাবে শিক্ষিত করার চেষ্টা করেন, শত্রু-মিত্রকে চেনাবার চেষ্টা করেন, কোন দিকটা সঠিক পথ সেটা দেখাবার চেষ্টা করেন এবং এইভাবেই আমরা চলেছি। উনি আমাদের একটু ভয় দেখিয়েছেন যে আপনাদের আরোও ক্ষমতা কেড়ে নেওয়া হবে। কারণ, বিদ্যুতে

আপনারা কিছু করতে পারেন নি। ওর মুখ থেকে এই কথা শুনে আমার খুব খারাপ লাগছে, কারণ উনি হয়তো জানেন না, বয়স কম, ওনার পিতা যাকে আমাদের বিরুদ্ধে অনেক পয়েন্তান করা হয়েছিল, সেই শরৎবাবু তাঁর বাড়ীটা যেখানে তিনি থাকতেন সেটা তিনি ছেড়ে দিয়েছিলেন। সেখানে সিভিল লির্বাটি কমিটির দপ্তর হয়েছিল এবং উনি আমাদের সভাপতি ছিলেন। আমাদের সঙ্গে মাঠে-মাঠে মিটিং করে বেড়াতেন। কেন্দ্র যেসব আইন আনছিলেন মানুষের বিরুদ্ধে করবার জন্য, বিনা বিচারে আটক করবার জন্য, তার বিরুদ্ধে লড়েছিলেন। তাঁরই পুত্রের কাছে আমাদের শুনতে হচ্ছে যে, পাওয়ারের অসুবিধা আছে বলে ওরা আমাদের ক্ষমতা কেড়ে নেবেন। একবার চেষ্টা করে আপনারা দেখবেন। আপনাদের নেত্রীকে বলবেন একবার চেষ্টা করতে ? তাহলে কি অবস্থার সৃষ্টি হবে তাও দেখবেন। তবে আপনাদের কেন্দ্রীয় নেতারা এইসব কথা বলেন না। তাঁদের আরোও একটু বুদ্ধি, আরও একটু বিবেচনা আছে। সেইজন্য শেষ করবার আগে একটি কথা বলি, আমরা যে অবস্থার মধ্যে এই বাজেট পেশ করেছি—আপনারা বুঝতে পারছেন নিশ্চয়ই—এ ছাড়া আমাদের আর উপায় ছিল না। আমাদের ১ বছর ধরে কনসোলিডেট করতে হবে। যা দেবার আমরা দিয়েছি। আমাদের একজন ক্লাস ফোর এমপ্লয়ি কেন্দ্রের যারা ক্লাস ফোর এমপ্লয়ি তাদের চেয়ে বেশী টাকা পায়। আমাদের বিভিন্ন ক্ষেত্রে এই সমস্ত হচ্ছে। এবার আমাদের কনসোলিডেসানের সময়। এখন সেটা বুঝে আমাদের কাজ করতে হবে। আর জনগণের মনে রাখতে হবে যে, শত্রুরা মুখ বুজে আর বসে থাকবে না। তারা নীরবে তাদের জীবন কাটাবে না। তারা চেষ্টা করবে যা প্রতিনিয়ত করছে আইন-শৃঙ্খলা ভঙ্গ করবার জন্য, মার-পিট, দাঙ্গা-হাঙ্গামা করার চেষ্টা করছে, আমাদের বাধা দেবার চেষ্টা করছে। এত বড় যে খরা গেল, আমরা যে এত কোটি টাকা কেন্দ্রের কাছে চাইলাম, একবারও কি ওরা বলেছে যে এত টাকা দিতে হবে ? বলবেন না। কখনই বলবেন না। ওরা চায় পশ্চিমবাংলা শেষ হয়ে যাক, ধ্বংস হয়ে যাক, শ্মশানে পরিণত হয়ে যাক। কিন্তু আমরা তা হতে দেবো না। আমরা বেঁচে আছি, আমরা থাকবো, এ বিষয়ে ওরা নিঃসন্দেহ থাকুক।

## ADJOURNMENT

Then the House was adjourned at 7.23 p.m. till 1.00 p.m. on Thursday the 9th September, 1982 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 9th September 1982 at 1 P.M.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 9 Ministers, 8 Ministers of State and 144 Members.

**Obituary Reference**

[ 1-00—1-07 P.M. ]

**Mr. Speaker :** I rise to mourn the sad demise of Sher-E-Kashmir, Sheikh Md. Abdullah, Chief Minister of Jammu & Kashmir, who breathed his last yesterday night of a heart ailment. He was 77.

Born of a Shawl Merchants' family at Soura in the outskirsts of Srinagar on the 5th December, 1905, Sheikh Abdullah had his early education in Srinagar & Jammu. He graduated from Lahore University and took his M.Sc. Degree from Aligarh University in 1930.

Sheikh Abdullah began his career as a School Teacher in the Government High School at Srinagar in 1930. But threw up his job a few months later to join politics. He initiated a discusstion group which was the nucleus of what developed subsequently as Muslim Conference, the party spearheading against the antocratic rule of the King of Jammu & Kashmir. In 1931 he was arrested for his political activities but was released 3 weeks later. In 1932 he became the President of the Jammu & Kashmir Muslim Conference. He was again imprisoned for a year in 1938. After his release in 1939 he converted the Muslim Conference into the National Conference to broaden the scope and intensity of the movement against the autocratic rule of the King with the result that the party acquired an ideology demanding a democratic form of Government in the Princely State, the movement for the formation

of "Naya Kashmir". The Kashmir National Conference leater joined forces with the Congress. After the formation of National Conference he was its first President and launched "quit Kashmir" Movement throughout the State, in August, 1946, for which he was sent to prison, While in prison he was elected President of the All India States' Peoples' Conference. It was during his detention that India was partitioned.

On October 22, 1947 when Pakistani volunteers invaded Kashmir the Maharaja released Sheikh Abdulla unconditionally and appointed him as the head of the administration. It was at this time that he signed the famous accession of Jammu and Kashmir to India. He opposed the move for a neutral Interim Government to go into the details of a proposed plebiscite then being discussed in the General Security Council. He was made a member of the Constituent Assembly of India in 1948 and continued as such till 1950. He was elected a member of the Jammu and Kashmir Constituent Assembly in 1951. In July 1952 he negotiated with Pandit Nehru to have a special status of Kashmir within Indian Union. He was arrested in 1953 and released in January, 1958. He was rearrested in April 1958 in the Kashmir conspiracy case which was withdrawn in 1964 and he was acquitted. In 1965 he was again arrested. He was released two years later subject to certain restrictions. But he refused to accept these curbs and continued to stay at the place of detention. He was ultimately released in 1971, but was banned to enter the Jammu and Kashmir State. He assumed the responsibility of the Chief Minister of the State on February 25, 1975. He resigned the office of the Chief Minister on 27th March, 1977. But after the landslids victory of the National Conference in the General Elections, he assumed the office of the Chief Minister again on the 9th July, 1977. He continued as such till his last.

Shaikh Md. Abdullah has travelled far and wide. He attended the meeting of the Security Council and visited Paris in 1950. In 1958 he visited Pakistan. He went to Arabia in Haz Pilgrimage. He also visited Egypt, Algeria and U.K. in 1965. Throughout his life he took keen

interest in the uplift of weaker sections of the community, towards communal harmony, towards betterment of Educational system as also in sports which had drawn his special interest.

A revolutionary throughout his life, an uncompromising freedom fighter, a leader of All India Stature especially dominating the political scene of Jammu and Kashmir for more than 50 years, his loss has created an irreparable void in the political scene of the country.

I would now request you, honourable members, kindly to rise in your places for two minutes as a mark of respect to the departed leader.

(Members rose in their seats and observed silcnece for two minutes)

Thank you, Secretary will kindly send the Message of condolence to the family of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 1-07 P.M. till 1 P.M. on Friday, the 10th September, 1982, at the Assembly House, Calcutta-1

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 10th September, 1982 at 1 P.M.

**Present**

Mr. Dy. Speaker (SHRI KALIMUDDIN SHAMS) in the Chair, 12 Ministers, 14 Ministers of State and 155 Members.

[ 1-00—1-10 P.M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় স্পীকার স্যার, ১০ মিনিট আগেও আমরা কোন রিপ্লাই পাইনি। যে দু একটা পেয়েছি সেগুলি হেল্ড ওভার প্রশ্ন।

**মিঃ ডেপুটি স্পীকার:** আপনারা বসুন, কি করা যায় দেখছি। আপনারা আগে থেকে জানলেন কি করে?

**শ্রীসুনীতি চট্টরাজ:** আমরা লাইব্রেরী থেকে জেনেছি। আপনি আগে থেকে কি করে এটা জানবেন?

**মিঃ ডেপুটি স্পীকার:** আপনারা বসুন, কোশ্চেন আরম্ভ হোক, আমি দেখছি কি করা যায়।

## STARRED QUESTIONS
**(To which oral answers were given)**

### সরকারী অফিসে হাজিরা

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—রাজ্য সরকারী অফিসে সময় মত হাজিরার নয়া নির্দেশনামার পরিপ্রেক্ষিতে এ পর্যন্ত সামগ্রিকভাবে কোনরূপ পরিবর্তন লক্ষিত হয়েছে কি না?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ পর্যন্ত যতদূর খবর সংগ্রহ করা গিয়েছে তার ভিত্তিতে বলা যায় যে হাজিরা সম্পর্কিত নয়া নির্দেশনামা জারি করার পর সরকারী অফিসে হাজিরার উন্নতি হয়েছে। তবে এটা আমি সেক্রেটারিয়েট, রাইটার্স বিল্ডিংস সম্বন্ধে বলছি। জেলাগুলির কিছু এখনো সংগ্রহ করতে পারিনি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আপনারা হাজিরার উন্নতির কথা বলছেন কিন্তু তার সঙ্গে সরকারী অফিসের কাজকর্মের গতিপ্রকৃতির উন্নতি হয়েছে কি?

**শ্রীজ্যোতি বসু ঃ** এই ব্যাপারে আমরা পর্যালোচনা করিনি। এটা প্রশ্নেও ছিল না। সুতরাং পর্যালোচনা না করে আপাতত কিছু বলতে পারছি না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** সরকারী কর্মচারীদের যা বক্তব্য তা হচ্ছে বাসের অভাবে তারা ঠিকমত হাজিরা দিতে পারছে না। সেইজন্য বলছি লেডিস স্পেশাল যে রকম চালু আছে সেই রকম কিছু স্পেশাল বাসের ব্যবস্থা করবেন কি?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেটা কলকাতা শহরে করা সম্ভব নয়।

**শ্রীসরল দেব ঃ** আপনারা হাজিরার যে নির্দেশ দিয়েছেন সেটা কর্মচারীদের ঠিকমত আসবার জন্য কিন্তু অফিসারদের সেই রকম হাজিরার কোন নির্দেশ দিয়েছেন কি?

**শ্রীজ্যোতি বসু ঃ** হ্যাঁ নির্দেশ দিয়েছি। অফিসার ঠিকমত না এলে কর্মচারীরা আসবেন কি করে?

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই নির্দেশ পাবার পরে হাজিরার পার্সেন্টেজ আগের থেকে বেড়েছে কিনা?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি ঠিক সব দপ্তরের সম্বন্ধে বলতে পারছি না। তবে ১-৭-৮২ তারিখের পরে কয়েকটি দপ্তরে পূর্বে কি ছিল এবং পরে কি হয়েছে তা হিসাব দিতে পারি। যেমন স্বরাষ্ট্রপরিবহন দপ্তরে পূর্বে ৪৮ ভাগ ছিল এখন সেখানে শতকরা ৩ ভাগ উন্নতি হয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** এভারেজে ৫০% যে সময়মত হাজির হচ্ছে না তাদের জন্য কি করবেন?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ হিসাব কোথা থেকে পেলেন? আমি বলেছি ৮৪% ছিল, এখন সেটা ৮৭% হয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** ৮৭% ছাড়া বাকী যারা সময় মত আসছে না তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমাদের সার্কুলারে বলা আছে সময়মত যদি হাজির না হয় তাহলে মাসের পর আমরা সেটা দেখবো এবং নিয়মের মধ্যে যদি না হয় তাহলে তার ছুটি কাটা যাবে ইত্যাদি কিছু বিষয় সেখানে বলা আছে।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিংহ ঃ** সময়মত হাজিরা বলতে কোন্ সময় নির্দিষ্ট করা হয়েছে এবং কত সময় গ্রেস পিরিয়ড দেওয়া হয়েছে।

**শ্রীজ্যোতি বসু ঃ** সাড়ে দশটায় হাজিরা দেবার কথা এবং ১৫ মিনিট গ্রেস দেওয়া হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** হাজিরা ঠিক মত দিলে কোন বিশেষ ইনসেনটিভের ব্যবস্থা করা যায় কিনা এবং মন্ত্রীরা এই পর্যায়ে পড়েন কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** মন্ত্রীরা কি করে পড়বেন ?

## বিদ্যুৎ চাহিদা ও সরবরাহ

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২।) **শ্রীতারকবন্ধু রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) সর্বশেষ তথ্যানুযায়ী এ রাজ্যে দৈনিক বিদ্যুতের গড় চাহিদা কত ;

(খ) বর্তমানে রাজ্যের কোন্ কোন্ প্রতিষ্ঠান থেকে গড়ে দৈনিক কত পরিমাণ বিদ্যুৎ পাওয়া যায় ; এবং

(গ) অন্য কোন্ কোন্ রাজ্য থেকে দৈনিক কত পরিমাণ বিদ্যুৎ সাম্প্রতিককালে আমদানি করা হচ্ছে ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** (ক) এ রাজ্যে দৈনিক প্রায় ১৪৭০ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা আছে। বিদ্যুৎ ব্যবহারে বিধি নিষেধ আরোপের ফলে ২০০ মেগাওয়াট চাহিদা কম হয়। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির নিজস্ব চাহিদাও এর মধ্যে ধরা আছে।

(খ) এই রাজ্যের বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলি প্রতিদিন সন্ধ্যা সাতটায় যে স্টেটমেন্ট দেয় তার গড় হিসাব এইরূপ।

(১) ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র ২১০ মেগাওয়াট।

(২) সাঁওতালডিহি তাপবিদ্যুৎ কেন্দ্র ১৫০ মেগাওয়াট।

(৩) গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র ২৫০ মেগাওয়াট।

(৪) গ্যাসটারবাইন ( কসবা )

(৫) „ ( হলদিয়া )

(৬) কলিকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা

(৭) দুর্গাপুর প্রজেক্ট লিঃ

(৮) গ্যাসটারবাইন ( শিলিগুড়ি )

(৯) জলঢাকা জলবিদ্যুৎ কেন্দ্র

(১০) উত্তর বঙ্গের অন্যান্য জলবিদ্যুৎ কেন্দ্র

(১১) উত্তর বঙ্গের ডিজেল বিদ্যুৎ কেন্দ্র

ইহা ছাড়া ডি. ভি. সি. হইতে কলিকাতা দৈনিক গড়ে ৫০ মেগাওয়াট ও রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় দৈনিক গড়ে ৬০ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যায়।

(গ) উত্তর বঙ্গের জন্য প্রায় ৫ মেগাওয়াট বিদ্যুৎ আসাম থেকে, প্রায় ১ মেগাওয়াট সিকিম থেকে এবং বিহার থেকে ১০ মেগাওয়াট বিদ্যুৎ সাম্প্রতিক কালে আমদানী করা হয়েছে। ৫ই আগষ্ট থেকে ৮ই আগষ্ট ৮২ সালের মধ্যে উত্তরাঞ্চল বিদ্যুৎ পর্ষদ থেকে ২৫ থেকে ৫০ মেগাওয়াট বিদ্যুৎ আনা হয়েছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিভিন্ন সময়ে বিদ্যুৎ ঘাটতির পরিপ্রেক্ষিতে কেন্দ্রের কাছে বিদ্যুৎ নেবার জন্য যে সহযোগিতার আবেদন করেছেন সে সম্পর্কে আপনার অভিমত কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** অভিমতের কোন ব্যাপার নয়। আমরা বলেছি উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলি যেমন মেঘালয় ইত্যাদি জায়গায় কিছু উদ্বৃত্ত বিদ্যুৎ আছে সেখান থেকে কিভাবে বিভিন্ন ট্রান্সমিশান লাইনের মাধ্যমে এখানে আনা যায় সেটা যৌথভাবে আলোচনা করে ঠিক হবে। সে বিষয়ে কেন্দ্রীয় শক্তি মন্ত্রীর সঙ্গে কথা

বলেছি—এখন পরিবর্তন হয়েছে বলে নূতনভাবে আলোচনা করতে হবে। তবে অফিসার পর্যায়ে আলোচনা চলছে।

[ 1-10—1-20 P.M. ]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** যখন বিদ্যুৎ ঘাটতি চলছিল এই সময়ে কেন্দ্র কি এদের কোন সাহায্য করেছেন ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** আমি উত্তরে বলেছি যে আগষ্ট মাসের ৫ তারিখ থেকে ৮ তারিখের মধ্যে ৩ দিন ২০/২৫ মেগাওয়াট বিভিন্ন সময়ে একটা সাহায্য পেয়েছিলাম, এছাড়া চুক্তির বাইরে নতুন সাহায্য কিছু পাইনি।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমাদের পশ্চিমবঙ্গের যখন বিদ্যুৎ ঘাটতি তখন ডি. ভি. সি'র সঙ্গে আমাদের যে চুক্তি ছিল বিদ্যুৎ দেওয়ার ক্ষেত্রে ডি. ভি. সি. কি সেই চুক্তি লঙ্ঘন করেছে, আমাদের কম বিদ্যুৎ দিয়েছে ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** আমাদের ডি. ভি. সি-র সঙ্গে দুটো এগ্রিমেণ্ট ছিল—একটা সি. ই. এস. সি-র এলাকার জন্য, আর একটা সি. ই. এস. সি-র বাইরে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের এলাকার জন্য। প্রথমটি প্রায় ঠিক আছে, দ্বিতীয়টি কিছু হেরফের হয়েছে। ক্যালকাটা ইলেক্‌ট্রিক সাপ্লাই কর্পোরেশানকে ডি. ভি. সি. কি দেবে এই সম্পর্কে সুস্থির নিশ্চিত কিছু পাওয়া যায়নি। আগে যে চুক্তি ছিল সেই চুক্তি অনুযায়ী ক্যালকাটা ইলেক্‌ট্রিক সাপ্লাইকে যা দেওয়ার কথা যত উৎপাদন হলে যত দেবেন তারপর ওরা নিজেরা এককভাবে সেই সিডিউলটা পরিবর্তন করেছেন। আগে ১৯৭৭ সালে যে আলোচনা হয়েছিল তাতে ৬৫০ মেগাওয়াট ডি. ভি. সি-র মোট বিদ্যুৎ উৎপাদন হলে সি. ই. এস. সি.-কে ৬২ দেবেন, যখন উৎপাদন ৮ শো হবে তখন কলকাতাকে দেবেন ৯৫। কিছুদিন আগে ওরা নিজেই সিডিউল রিভাইজ করেছেন—আগে যেটা ৬২, ৯৫ ছিল সেটাকে ৬৬ করেছেন। এইভাবে পরিবর্তন করেছেন এবং সেটাও সমস্ত সময় হচ্ছে না।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমরা সংবাদপত্রে দেখলাম প্রাক্তন বিদ্যুৎ মন্ত্রী যিনি দু'দিন হল বদল হয়ে গেছেন এ. বি. এ. গনিখান চৌধুরী তিনি বলেছেন বীরভূমে নতুন একটা বিদ্যুৎ কেন্দ্র হচ্ছে। এই সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার অবহিত আছেন কিনা।

**শ্রীশঙ্কর গুপ্ত :** পশ্চিমবঙ্গ সরকার এই বিষয়ে অবগত নন এবং সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটির কাছে আমরা খোঁজ নিয়েছিলাম, তাঁরাও অবগত নন।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister-in-Charge of Power Department be pleased to state what is the installed capacity of the Thermal, Hydel and Diesel power stations in the State and what is the actual generation of power available from them ?

**Shri Sankar Gupta :** It's a detailed question for which I shall require notice.

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ডি. ভি. সি-র ব্যাপারে যেটা বললেন ৬২ থেকে ৪২ এবং ৯৫ থেকে রেসিও করে কমেছে, এটা ট্রান্সমিসান লাইন ঠিকমত মেনটেণ্ড না হাওয়ায় ডি. ভি. সি-র পাওয়ার দেওয়ার ইচ্ছা থাকলেও আপনারা সাপ্লাই নিতে পারছেন না এটা কি ঠিক ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** এই রকম কোন তথ্য আমাদের কাছে নেই।

## কাঁথি ২নং ব্লকে বৈদ্যুতিক লাইন

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬।) **শ্রীশিশির অধিকারী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে প্রধানতঃ ক্ষুদ্র সেচের জন্য পরিকল্পিত কাঁথি ২ নং ব্লকের অযোধ্যাপুর গ্রাম হইতে উত্তর দারুয়া পর্যন্ত বৈদ্যুতিক লাইন এখনও চালু করা সম্ভব হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** (ক) হ্যাঁ।

(খ) উচ্চ এবং নিম্ন ক্ষমতা সম্পন্ন লাইন চুরি হওয়ার জন্য এই অঞ্চলকে বাণিজ্যিক ব্যবহারের মধ্যে আনা যায়নি।

**ডাঃ মানস ভুঁইয়া :** এই ধরণের অনেকগুলি চুরির ঘটনা আপনাদের জানা আছে কিনা ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** দুটি লাইন—একটি হচ্ছে ১১ কে. ভি. লাইন, আর একটি হচ্ছে ১.২ এল. টি. লাইন, এই দুটি চুরি হয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** এই যে দুবার চুরি হল লো টেনসন এবং হাই টেনসন সে সম্বন্ধে আপনার ডিপার্টমেন্ট কি এ্যাকসন নিয়েছে বলবেন কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** রাজ্য বিদ্যুৎ পর্ষতের পক্ষ থেকে এই ধরনের ঘটনায় থানায় এজাহার দেওয়া হয়েছে এবং মামলা হয়েছে। তবে নিষ্পত্তি কিভাবে হয়েছে সেটা আমি জানিনা।

**শ্রীশ্যামল চক্রবর্তী ঃ** এখানে বিদ্যুত গ্রামে যাবার বিষয় নিয়ে আলোচনা হচ্ছে এবং এই ব্যাপারে আমরা জানি প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শংকর রায় বলেছিলেন ১০ হাজার গ্রামে বিদ্যুতের লাইন যাবে এবং বিদ্যুৎ যাবে। আমার প্রশ্ন হচ্ছে ওই পুরান সরকারের আমলে কয়টা গ্রামে বিদ্যুৎ গিয়েছিল ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** আমি সঠিক সংখ্যা বলতে পারব না, তবে পশ্চিমবাংলায় এই যে ৩৮ হাজার গ্রাম আছে তার মধ্যে ১৪ হাজারের মত গ্রামে বিদ্যুতের লাইন গিয়েছিল বলে ওঁরা দাবী করেছেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই যে আপনি বললেন কংগ্রেস ১৪ হাজার গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছে সেটা কি এই বামফ্রন্ট সরকার ঠিকভাবে মেনটেন করছেন ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** পৌঁছে দিয়েছে একথা আমি বলিনি, আমি বলেছি পৌঁছে দিয়েছে বলে ওঁরা দাবী করছেন। যাহোক, এরমধ্যে এ্যাকচুয়ালি কত পৌঁছেছে বা না পৌঁছেছে সেটা জানবার চেষ্টা করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** যতগুলো মৌজার কথা জানতে পেরেছেন সেগুলি কি মেনটেন করতে পেরেছেন, না ধ্বংস করেছেন ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** যেটা পৌঁছেছে সেটা মেনটেন করছি, কিন্তু সেটা পৌঁছায়নি সেটা মেনটেন করবার সাধ্য আমার নেই।

## পুরুলিয়া রামকৃষ্ণ মিশনে হামলা

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাম্প্রতিককালে পুরুলিয়া রামকৃষ্ণ মিশন আশ্রম ও তার তত্ত্বাবধানে পরিচালিত বিদ্যালয়ে কোনরূপ হামলার সংবাদ সরকারের গোচরে এসেছে কিনা ; এবং

(খ) এসে থাকলে—

(১) উক্ত হামলার কারণ কি ;

(২) কোন রাজনৈতিক দল ঐ হামলায় জড়িত আছে কিনা ; ও

(৩) উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীজ্যোতি বসু** ঃ (ক + খ) বিদ্যালয়ের কর্মচারীদের একাংশের কিছু অভাব অভিযোগজাত বিক্ষোভের কথা সরকারের কানে এসেছে। কোন রাজনৈতিক দল এই বিক্ষোভ আন্দোলনের সঙ্গে জড়িত আছে বলে জানা নেই। সরকারের নির্দেশে জেলাশাসক সমস্যাটির সমাধান করার জন্য বিদ্যালয়ের কর্তৃপক্ষের সাথে আলাপ আলোচনা করেছেন। একটি পুলিশ ক্যাম্পও স্কুলের সন্নিকটে স্থাপন করা হয়েছে।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, কি কি কারণে ওখানে বিক্ষোভ হচ্ছে এবং ওই বিদ্যালয়ের একাংশ কর্মচারী বিক্ষোভ করছেন ?

**শ্রীজ্যোতি বসু** ঃ আমার কাছে কিছু কিছু রিপোর্ট আছে সেটা আপনাদের জানাচ্ছি। তবে সংবাদপত্রে নানা রকম সংবাদ বেরুচ্ছে বলে আরও তথ্য চেয়ে পাঠিয়েছি। কয়েকজন ঠিকা কর্মচারী এবং দুজন স্থায়ী কর্মচারীকে ছাঁটাই করবার অভিযোগে এবং তাঁদের পুনর্বহাল করবার জন্য রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠ কর্মচারী সমিতি আন্দোলনের ডাক দেন। উক্ত বিদ্যাপীঠের কর্তৃপক্ষ আন্দোলনের অনতি-বিলম্বে ছাঁটাই কর্মচারীদের মধ্যে ২ জনকে পুনর্বহাল করেন। তবে আরও যেসব দাবী ছিল কর্মচারী সমিতির বক্তব্য অনুযায়ী সেটা তাঁরা মিটিয়ে নেননি। এর মধ্যে কর্মচারীদের পুনর্বহাল এবং মাইনের প্রশ্নও আছে। শ্রমিকদের কথায় আমি যা বুঝেছি সেটা হচ্ছে কর্মচারীদের একটা সংস্থাকে তাঁরা মেনে নেননি। এই ব্যাপারে জেলাশাসক একটা মিটিং ডেকেছিলেন, কিন্তু তাঁরা সেখানে উপস্থিত হননি।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** ওই জেলা শাসক মহাশয় যে আলোচনায় বসেছিলেন সেটা ব্যর্থ হয়েছে এরকম কোন সংবাদ মুখ্যমন্ত্রীর জানা আছে কি ?

[ 1-20—1-30 P.M. ]

**শ্রীজ্যোতি বসু ঃ** গত ১৯শে আগষ্ট তারিখে একটা মিটিং ডেকেছিলেন। কিন্তু কর্তৃপক্ষের প্রতিনিধি তাতে উপস্থিত ছিলেন না। কারণ ওঁরা বললেন যে এই সংস্থাকে ওঁরা মেনে নেননি। তারপর মীমাংসার চেষ্টা কিছু হয়েছে। ব্যর্থ হয়েছে কি না জানি না। কিন্তু জেলাশাসক চেষ্টা করে যাচ্ছেন। তবে স্কুল বন্ধ হয়নি, কাজও কিছু বন্ধ হয়নি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** শোনা যাচ্ছে স্বামীজী ও ছাত্রদের ওখানকার কিছু সমাজ-বিরোধী হুমকী দিচ্ছে মারধোর করবার। এ সম্পর্কে স্বরাষ্ট্র দপ্তর কিছু করছেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এই হুমকীর কথা আমার কাছে কিছু আসেনি। তবে ওখানে কিছু পুলিশ রেখে দেওয়া হয়েছে।

**শ্রীঅশোক ঘোষ ঃ** যে ঘটনা ঘটছে এবং যাদের সংগে গণ্ডগোল হচ্ছে, তারা এ কর্মচারীদের একাংশ। তাদের নেতা ওখানকার সি. পি. এম. পঞ্চায়েতের সভাপতি কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি ঠিক বলতে পারবো না সভাপতি কে আছে।

## প্রাক্তন বিধায়ক অপহরণ

*৯৩। ( অনুমোদিত প্রশ্ন নং *২৩৮। ) **শ্রীঅমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র ( পুলিস ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাক্তন বিধায়ক শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয়ের অপহরণ সংক্রান্ত তদন্ত বর্তমানে কি অবস্থায় আছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** তদন্ত এখনও চলিতেছে।

## তারকেশ্বরে মন্দির প্রাঙ্গণে লাঞ্ছনা

*৯৪। ( অনুমোদিত প্রশ্ন নং *২৯৪। ) **শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** স্বরাষ্ট্র ( পুলিস ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে তারকেশ্বরে পুরোহিত বা তাহাদের কিছু অনুগামী বলিয়া কথিত ব্যক্তি কর্তৃক জনৈক শ্রীপ্রদীপনারায়ণ চৌধুরী ও তার স্ত্রীকে লাঞ্ছনার ব্যাপারে কোন তথ্য সরকারের নিকট আছে কিনা , এবং

(খ) থাকিলে, এ ব্যাপারে—

(১) কোন তদন্ত করা হয়েছে কিনা ; ও

(২) কাউকে গ্রেপ্তার করা হয়েছে কিনা ?

**শ্রীজ্যোতি বসুঃ** (ক) এই ধরনের কোন অভিযোগ পাওয়া যায় নাই।

(খ) (১) ও (২) এই প্রশ্ন উঠে না।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** এই জাতীয় ঘটনা প্রায়ই ঘটে। পুরোহিত বা তাহাদের কিছু অনুগামীর ভয়ে পুলিশ কিছু করতে পারে না। তাই সেখানে সাদা পোষাকে কিছু পুলিশ রাখবার ব্যবস্থা আপনি করবেন কি ?

**শ্রীজ্যোতি বসুঃ** এই রকম অভিযোগ কিছু নাই। তবে আপনি যে প্রশ্নটা করলেন, এই রকম একটা চিঠি কাগজে প্রকাশিত হয়েছিল। তবে এই রকম কোন খবর আমার কাছে নাই।

## কুচবিহারের রাজনৈতিক সংঘর্ষ

*৯৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৪২৬। ) **শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** সরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে কুচবিহারে সি. পি. আই. (এম) ও ফরোয়ার্ড ব্লকের সংঘর্ষের ব্যাপারে এ পর্যন্ত মোট কতজন ব্যক্তি গ্রেপ্তার হয়েছে ;

(খ) উক্ত গ্রেপ্তারের ব্যাপারে পুলিসি নিষ্ক্রিয়তার কোন অভিযোগ সরকারের নিকট এসেছে কি ; এবং

(গ) উক্ত সংঘর্ষে কোন্ রাজনৈতিক দলের কতজন ব্যক্তি আহত বা নিহত হয়েছেন ?

**শ্রীজ্যোতি বসুঃ** (ক) মোট ১৪২ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

(খ) না।

(গ) উক্ত ঘটনায় সি. পি. এম. সমর্থক বলে কথিত ২০ জন এবং ফরোয়ার্ড ব্লক সমর্থক বলে কথিত ৫৫ জন আহত হয়েছেন। এই ঘটনায় একজন ঘটনাস্থলে ও ছয় জন পরে মারা যান। নিহত সাত জনই ফরোয়ার্ড ব্লক বলে কথিত।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এই যে ঘটনা ঘটে গেল, সেটা মন্ত্রী মহাশয়দের মধ্যে ৮-৯ জনের রেজিগনেসন দেওয়ার আগে কি পরে?

**শ্রীজ্যোতি বসুঃ** বোধ হয় জুলাই মাসে। আর রেজিগনেসন দেওয়ার আগে কি পরে সেটা আমি কি করে বলবো—আপনি লিখলেন না কেন—তাহলে উত্তর দিতাম। কবে রেজিগনেসন দিয়েছে কি না, আগে কি পরে ঘটনা ঘটেছে, এইসব হিসাব আমার কাছে নাই।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় মুখ্য মন্ত্রী মহাশয় জানাবেন কি মন্ত্রীরা রেজিগনেসন দিয়েছিলেন কিনা?

**মিঃ ডেপুটি স্পীকারঃ** এই প্রশ্নের সঙ্গে আপনার এ প্রশ্ন আসে না।

### বারাসাত শহরের পুনর্গঠন

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪১।) **শ্রীসরল দেবঃ** বিগত ৪ঠা সেপ্টেম্বর, ১৯৮১ তারিখের প্রশ্ন নং *৫১ (অনুমোদিত প্রশ্ন নং *২৭০) ও ১৩ই মার্চ ১৯৮২ তারিখের প্রশ্ন নং ১১ (অনুমোদিত প্রশ্ন নং ৮৯) এর উত্তর উল্লেখে মাননীয় স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বারাসাত শহরকে উত্তর ২৪-পরগণার জেলা সদর হিসাবে গ্রহণের সিদ্ধান্ত এ পর্যন্ত কতটা কার্যকর করা হইয়াছে?

**শ্রীজ্যোতি বসুঃ** বারাসাত শহরে প্রশাসনিক ভবন নির্মাণের কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে।

তাছাড়া সরকারী সিদ্ধান্ত অনুযায়ী বারাসাত শহরে প্রয়োজনীয় অন্যান্য সরকারী কর্মচারীদের আবাসনগৃহ ইত্যাদি নির্মাণের জন্যে পূর্ত বিভাগ সম্প্রতি একটি মাষ্টার প্ল্যান ও এস্টিমেট তৈরী করেছে। এগুলি পরীক্ষা করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রীসরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ইতিমধ্যে যেহেতু জেলাটাকে দুভাগে ভাগ করা হচ্ছে, সেই জন্য জেলা ম্যাজিস্ট্রেট এবং পুলিশ সুপারকে বারাসাতে স্থানান্তরিত করার কথা চিন্তা করছেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** না, এই রকম কোন চিন্তা করা হচ্ছে না।

## মালদহ জেলায় নূতন মহকুমা স্থাপন

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫।) **শ্রীমহব্বুল হক্ :** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সমগ্র মালদহ জেলায় একটি মাত্র মহকুমা আছে ;

(খ) সত্য হইলে, ঐ জেলাকে একাধিক মহকুমায় বিভক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(গ) থাকিলে নূতন মহকুমারগুলির নামকরণের ও উক্ত মহকুমা শহরের জন্য স্থান নির্বাচনের বিষয়ে কোন সিদ্ধান্ত হইয়াছে কি ?

**শ্রীজ্যোতি বসু :** (ক) হ্যাঁ।

(খ) এরূপ কোন পরিকল্পনা বর্তমানে নেই। তবে মালদা জেলায় একটি নূতন মহকুমা গঠনের প্রস্তাব এসেছে। প্রস্তাবটি পরীক্ষা করে দেখা হচ্ছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমহব্বুল হক :** কতদিনের মধ্যে সেটা বিবেচনা করে দেখা হবে, মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** আমাদের কাছে জলপাইগুড়ি ডিভিশনের কমিশনারের কাছ থেকে এই রকম একটা প্রস্তাব এসেছে। বিশেষ করে যে অঞ্চলের কথা বলা হয়েছে সেখানে সিডিউল্ডকাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্ এর সংখ্যা ২৫ পার্সেন্ট, সেই ভাবে এটাকে বলা হয়েছে। ডিটেল্‌স আমি এখনও কিছু পাইনি। সেই জন্য নির্দিষ্ট করে কিছু বলতে পারছি না।

**শ্রীমহব্বুল হক :** এই ব্যাপারে একটা সাব কমিটি হয়েছিল এবং তার কাজও শেষ হয়েছিল। সেই রিপোর্ট সরকারের কাছে পাঠানো হয়েছে কি ?

**শ্রীজ্যোতি বসু :** নোটিশ দিলে বলতে পারবো।

## বিদ্যুৎ ঘাটতি

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** : বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮২ সালের এপ্রিল, মে, জুন ও জুলাই মাসগুলিতে গড়ে দৈনিক বিদ্যুৎ ঘাটতির পরিমাণ কত ছিল ;

(খ) উক্ত সময়ে শিল্পে বিদ্যুৎ ছাঁটাই-এর পরিমাণ কত ; এবং

(গ) উক্ত বিদ্যুৎ সরবরাহের অবনতির কারণ কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত** : (ক) উক্ত মাসগুলিতে গড়ে দৈনিক বিদ্যুৎ ঘাটতির পরিমাণ নিম্নরূপ :—

| পশ্চিমবঙ্গ পর্ষদ এলাকা | | কলিকাতা এলাকা |
|---|---|---|
| এপ্রিল, ৮২ | ২৮ মেগাওয়াট | ৭৬ মেগাওয়াট |
| মে, ৮২ | ৪১ ,, | ৯১ ,, |
| জুন, ৮২ | ১২ ,, | ৪৪ ,, |
| জুলাই, ৮২ | ৪২ ,, | ৯০ ,, |

কলিকাতার ক্ষেত্রে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ সর্ব্বোচ্চ চাহিদার সময়ের হিসাবে এবং বিদ্যুৎ পর্ষদের এলাকার ক্ষেত্রে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ সকাল ও সন্ধ্যার গড় হিসাব দেওয়া হল। উত্তরবঙ্গের ক্ষেত্রে ঐ সময়ে বিদ্যুৎ ঘাটতি উল্লেখযোগ্য ছিল না।

(খ) পাট ও সূতিবয়ন শিল্প বাদে অন্যান্য শিল্পের হাইটেনশান বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে ছাঁটাইয়ের পরিমাণ ১৫%। বিদ্যুৎ পরিস্থিতির সাময়িক অবনতি এবং নিদারুণ খরার দরুণ কৃষিকাজের জন্য অগ্রাধিকারের ভিত্তিতে বিদ্যুৎ সরবরাহ করার ব্যাপারে ১৭ই জুলাই '৮২ হইতে ২৩শে জুলাই '৮২ সমস্ত নন্‌-প্রায়োরিটি হাইটেনশান শিল্প সংস্থার উপর ৫০% বিদ্যুৎ ছাঁটাই করা হয়।

(গ) বিদ্যুৎ সরবরাহের অবনতির মূল কারণগুলি হলো :—

(১) ডি. ভি. সি-র কম বিদ্যুৎ সরবরাহে

(২) কলিকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থার নিউ কাশীপুর কেন্দ্রের দুটি মেশিন বিকল হওয়া

(৩) সাঁওতালদিহি ও ব্যাণ্ডেল কেন্দ্র দুটিতে যান্ত্রিক গোলযোগের ফলে কম বিদ্যুৎ উৎপাদন এবং

(৪) কয়লা সরবরাহে বিঘ্ন এবং যথোচিত মানের কয়লা সরবরাহ না পাওয়া।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খরা পরিস্থিতির প্রেক্ষাপটে গ্রামাঞ্চলে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল এবং রিভার লিফ্‌ট, ইত্যাদির ক্ষেত্রে কি বাড়তি বিদ্যুৎ সরবরাহ করা হয়েছিল ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** আমরা চেষ্টা করেছি সমস্ত সময়ে দৈনিক আট ঘণ্টা করে বিদ্যুৎ দিতে।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** বিদ্যুৎ মন্ত্রী দয়া করে জানাবেন কি, এই যে বিদ্যুৎ ঘাটতি পশ্চিমবঙ্গে ছিল, এটা কি সর্বভারতীয় বিদ্যুৎ ঘাটতির যে চিত্র তার চেয়ে কম না বেশী ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** সর্বভারতীয় কি চিত্র ছিল তা আমার জানা নেই।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** বিহারের চন্দ্রপুরা তাপ বিদ্যুৎ কেন্দ্রে যে উচ্চমানের কয়লা সরবরাহ করা হয়, পশ্চিমবাংলায় কি সেই রকম উচ্চমানের কয়লা সরবরাহ করা হয় ?

**শ্রীশঙ্কর গুপ্ত :** পশ্চিমবঙ্গের বিদ্যুৎ কেন্দ্রগুলোতে কয়লা সরবরাহের মান সম্পর্কে যে অভিযোগ করা হয়েছে, এখনও পর্য্যন্ত সেই সম্পর্কে নিষ্পত্তি হয়নি। কেন্দ্রীয় সরকার সেই অভিযোগের এখনও নিষ্পত্তি করেননি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মুর্শিদাবাদ, নদীয়া জেলায় বিদ্যুৎ ঘাটতির অন্যতম কারণ হচ্ছে ব্যাপক ভাবে তার চুরি যাচ্ছে, সেইজন্য। এই সম্পর্কে কি মাননীয় মন্ত্রী মহাশয় ওয়াকিবহাল আছেন, যদি ওয়াকিবহাল থাকেন তাহলে কি ব্যবস্থা আপনি গ্রহণ করছেন ?

[ 1-30—1-40 P.M. ]

**শ্রীশঙ্কর গুপ্ত :** আমরা এই সমস্যা সম্পর্কে খুব ওয়াকিবহাল আছি এবং এই ব্যাপারে স্থানীয় পঞ্চায়েতগুলির সহযোগিতা না পেলে এই চুরির ব্যাপারে ব্যবস্থা

গ্রহণ করা যাবে না। ইতিমধ্যে পশ্চিমবাংলার ১৯টি থানা এলাকায় আমরা পরীক্ষা মূলক ভাবে পুলিশ ও পঞ্চায়েত কর্তৃক যৌথভাবে এই লাইন পাহারা দেবার ব্যবস্থা করেছি। সেগুলি মোটামুটি কার্যকরী হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** সংবাদপত্রের মাধ্যমে আমরা জানতে পারলাম অফিসার, ইঞ্জিনিয়ারদের সভায় আপনি মন্তব্য করেছেন অফিসার, ইঞ্জিনিয়াররা এই ঘাটতির জন্য অনেকাংশে দায়ি—ইহা কি সত্য ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** আমি এই রকম কোন মন্তব্য করেছি বলে জানি না।

**শ্রীমানস ভুঁইয়া ঃ** পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রধান কর্মকর্তা পদে ইঞ্জিনিয়ার যিনি বসে আছেন তাকে সরিয়ে আই. এ. এস. অফিসার নিয়োগ করা হচ্ছে—এটা কি সত্য ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান যিনি আছেন তাকে সরানোর কোন পরিকল্পনা নেই।

**শ্রীযামিনী ভূষণ সাহা ঃ** অনুন্নত মানের কয়লা সরবরাহ কোন্ সংস্থা করে, সেটা জানাবেন কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** ইষ্টার্ণ কোল ফিল্ডস লিমিটেড এই কয়লা সরবরাহ করে।

**শ্রীযামিনী ভূষণ সাহা ঃ** এই ইষ্টার্ণ কোল ফিল্ডস লিমিটেড্ কি কেন্দ্রীয় সরকার পরিচালিত সংস্থা ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** হ্যাঁ, এটা কেন্দ্রীয় সরকারের কোল ইণ্ডিয়া লিমিটেডের অন্তর্ভুক্ত।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আপনি শহরের কথা বললেন। কিন্তু গ্রামাঞ্চলে আর. এল. আই.-রিভার লিফ্‌ট ইরিগেসান এবং ডিপ টিউবওয়েল বিদ্যুতের অভাবের জন্য দারুণভাবে ক্ষতিগ্রস্ত—বন্ধ হয়ে আছে, এই অভাব পুরণের চেষ্টা কিভাবে করছেন ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** গ্রামাঞ্চলের বিদ্যুৎ সরবরাহের লাইনগুলি অক্ষত রাখা গেলে এই সমস্যার সমাধান করা যাবে। এই ব্যাপারে গ্রামের মানুষ পঞ্চায়েত, সকলে মিলে সহযোগিতা করলে সেই কাজ করা সম্ভব। রিভার লিফ্‌ট ইরিগেসানে বিদ্যুৎ দেবার জন্য বিদ্যুতের ঘাটতি নেই। পৌঁছে দেবার ক্ষেত্রে লাইনের তার চুরি হয়ে যাবার ফলে এই সমস্যার সৃষ্টি হয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** আর. এল. আই., ডিপ টিউবওয়েল ছাড়া গ্রামাঞ্চলের হেল্‌থ সেন্ট্রারগুলি বিদ্যুতের অভাবের জন্য ভীষণ অসুবিধায় পড়েছে। ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের থ্রু দিয়ে সেখানে জেনারেটর সাপ্লাই-এর ব্যবস্থা করবেন কি ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** আমরা স্বাস্থ্যকেন্দ্রগুলিকে অগ্রাধিকার দিই। জেনারেটরের ব্যবস্থা যদি করতে হয় তাহলে সেটা স্বাস্থ্য দপ্তরকেই করতে হবে। তারা কথা বললে আমরা উদ্যোগ নিতে পারি।

**শ্রীসরল দেব ঃ** এই বিদ্যুৎ ঘাটতির পরিপ্রেক্ষিতে আপনি কি বিদ্যুৎ রেশনিং-এর কথা ভাবছেন ?

**শ্রীশঙ্কর গুপ্ত ঃ** বিদ্যুৎ রেশনিং বলতে কি বোঝায় সে সম্বন্ধে কিছু প্রশ্ন আছে—কিন্তু আমরা কিছু বিধি নিষেধ ইতিমধ্যেই আরোপ করেছি এবং আরো কিছু বিধি নিষেধ সম্পর্কে চিন্তা ভাবনা করা হচ্ছে। সিদ্ধান্ত এখনো কিছু হয়নি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ষ্টার্ড কোশ্চেন নং ৯৯ ইজ হেল্ড ওভার।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউস আরম্ভ হবার পর থেকে আমি লক্ষ্য করে আসছি—আজ পর্যন্ত যতগুলি প্রশ্ন দিয়েছি তার অধিকাংশই হেল্ড ওভার হয়েছে। আই ওয়াণ্ট ইওর প্রোটেকসান।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** না, হেল্ড ওভারের উপর কোন প্রিভিলেজ হয় না।

## কাঁথির ইলেকট্রিক্যাল সাবস্টেশন

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৮।) **শ্রীশিশির অধিকারী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুরের কাঁথিতে ৩৩ কেভি ইলেকট্রিক্যাল স্যাবস্টেশান চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে উহা কবে নাগাত চালু করা সম্ভব হবে বলে আশা করা যায় ?

**শ্রীশংকর গুপ্ত ঃ** (ক) হ্যাঁ, আছে।

খ) কাঁথির সাব-স্টেশান এই আর্থিক বছরের শেষে চালু করা যাবে বলে আশা করা যায়।

### ওভারড্রাফট্ গ্রহণে বিধিনিষেধ

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১।) **শ্রীসুমন্তকুমার হীরা** ঃ অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার কর্তৃক ওভারড্রাফট্ গ্রহণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কিছু বিধিনিষেধ আরোপ করিয়াছেন ;

(খ) সত্য হইলে, উক্ত বিধিনিষেধের ফলে রাজ্যের অর্থনৈতিক অগ্রগতি ব্যাহত হওয়ার সম্ভাবনা আছে কি ; এবং

(গ) থাকিলে অর্থনৈতিক উন্নয়নের ধারা বজায় রাখিতে সরকার কোন বিকল্প ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করিতেছেন কি ?

**শ্রীজ্যোতি বসু** ঃ (ক) হ্যাঁ ঃ কেন্দ্রীয় সরকার ১৯৮২ সালের ৩১শে মার্চ তারিখ পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক গ্রহীত সমস্ত ওভারড্রাফটকে মাঝারি মেয়াদি ঋণে পরিবর্তিত করে দিয়েছেন। পশ্চিমবঙ্গ সরকারের এই ওভারড্রাফটের পরিমাণ ছিল ৩৪০.৭১ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার আরও জানিয়েছেন যে, ১৯৮২ সালের ১লা জুলাই থেকে কোন ওভারড্রাফট্ রাজ্যসরকারকে নিতে দেওয়া হবে না এবং চলতি আর্থিক বৎসরের প্রথম তিন মাসে (এপ্রিল, ১৯৮২ থেকে জুন, ১৯৮২) যে ওভারড্রাফট্ রাজ্যসরকার নিয়েছেন তা এই আর্থিক বৎসরের মধ্যেই অর্থাৎ ১৯৮৩ সালের মার্চ মাসের মধ্যে পূরণ করে দিতে হবে।

(খ) ওভারড্রাফট্ গ্রহণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কর্তৃক আরোপিত এই বিধিনিষেধের ফলে এই রাজ্যের ১৯৮২-৮৩ সালের বার্ষিক পরিকল্পনার আয়তন, বিগত বছরের পরিকল্পনার আয়তনের থেকে বেশী করা সম্ভব হবে না।

(গ) হ্রাসপ্রাপ্ত বিনিয়োগের ভিত্তিতে পরিকল্পনার কর্মসূচী রচনা করতে গিয়ে রাজ্যসরকার বিশেষভাবে নজর রেখেছেন যাতে উন্নয়নের সুফল যথাসম্ভব বেশি লোকের কাছে পৌঁছে দেওয়া যায় এবং চালু প্রকল্পগুলি ও মুলমেয়াদী প্রকল্পগুলির উপর রাজ্যসরকার বেশী জোর দিয়েছেন। আর বাকি যা বলার আছে সেটা বাজেট বক্তৃতার সময় বলেছি।

**শ্রীসুমন্ত কুমার হীরা** : মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, ওভারড্রাফট বন্ধ হবার ফলে পশ্চিমবঙ্গে নতুন চাকরি প্রাপ্তির সুযোগ বন্ধ হয়ে গিয়েছে, প্রাইমারী স্কুল, লাইব্রেরী, হাসপাতাল সেগুলি তৈরী করার সুযোগ বন্ধ হয়ে গিয়েছে—একথা কি সত্য ?

**শ্রীজ্যোতি বসু** : বাজেটের সময় সবই আলোচনা হয়েছে। যখন গতবারের চেয়ে বেশী আমরা করতে পারছি না তখন তার প্রতিফলন আমরা দেখবো অর্থনীতিতে—এসব তো আগেই বলা হয়েছে। যদি আরো বেশী পাওয়া যেত—যা আমরা চেয়েছিলাম তা পাওয়া যেত তাহলে অনেক বেশী কর্মসংস্থান হ'ত, অনেক বেশী কাজ হ'ত। এইসব কথা বাজেটের আলোচনার সময় সবই বলেছি।

**ডাঃ মানস ভুঁইঞা** : মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার এই ওভারড্রাফটের পরিপ্রেক্ষিতে এই ওভারড্রাফটকে দীর্ঘ মেয়াদী ঋণ হিসাবে গ্রহণ করার কথা বলেছেন—এ ব্যাপারে আপনার অভিমত কি ?

( **শ্রীজ্যোতি বসু** : আর একবার বলুন। )

কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রীপ্রণব মুখার্জী মহাশয় বলেছেন, পশ্চিমবঙ্গ সরকার যে ওভারড্রাফট নিয়েছেন সেটা মধ্য মেয়াদী ঋণ হিসাবে গ্রহণ করে দেখাতে পারেন এবং বাজেটে সেটা ইনক্লুড করতে পারেন। এ ব্যাপারে আপনার অভিমত কি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীজ্যোতি বসু** : আপনাকে যদি বলে থাকেন জানি না, আমাকে বলেননি।

**শ্রীযামিনী ভূষণ সাহা** : মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার এই ওভারড্রাফট সম্পর্কে যে ব্যবস্থা নিয়েছেন সেটা কি শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নিয়েছেন, না অন্যান্য রাজ্য সম্পর্কেও নিয়েছেন ? তা ছাড়া আরো জানাবেন কি, কেন্দ্রীয় সরকার কত টাকা ওভারড্রাফট নেন সেটা কি আপনার জানা আছে ?

**শ্রীজ্যোতি বসু** : বাজেটের আলোচনার সময় এসব কথার আলোচনা হয়ে গিয়েছে। সেখানে একটি রাজ্য বাদ দিয়ে ভারতবর্ষের সমস্ত রাজ্যেরই ওভারড্রাফট ছিল এবং একই ভাবে সে ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেছে আগেই এসব বিষয় নিয়ে আলোচনা হয়ে গিয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় একজন মাননীয় সদস্য-এর প্রশ্নের উত্তরে বললেন এটা উনি জানেন না কিন্তু ওঁর বাজেটের মধ্যে ক্যাটিগরিক্যালি এটা মেনশান করা আছে। স্যার, ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ, হাউসকে উনি মিসলিড করছেন। প্রশ্নটা ছিল, যেটা ওভারড্রাফট ছিল সেটা মধ্য মেয়াদী ঋণে পর্যবসিত করা হয়েছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু** ঃ সেটার তো উত্তর দিয়েছি। উনি দ্বিতীয়বার যখন বললেন তখন কি একটা বললেন যাতে আমার মনে হ'ল এরকম কোন কথা অর্থমন্ত্রীর কাছ থেকে শুনি নি। প্রশ্নটা যদি তাই হয় তাহলে তার উত্তর তো এখানে আছে— "মাঝারি মেয়াদী ঋণে পরিবর্তিত করে দিয়েছেন।"

(1-40—1-50 P.M.)

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ আপনি উত্তরে না বললেন। আপনি বললেন যে এই ধরণের কথা আমাকে বলেনি।

**শ্রীজ্যোতি বসু** ঃ আমি অন্য কথা ভেবেছিলাম। এটাতো লেখাই আছে।

**শ্রীসুনীতি চট্টরাজ** ঃ অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি অত্যন্ত বিনয়ের সংগে বলছি যে হাউসে মুখ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তর দিলেন। সেই প্রশ্নের সাপলিমেন্টারী করলেন আমাদের মাননীয় সদস্য। মুখ্যমন্ত্রী যেমন দম্ভ করে বলে থাকেন সেই ভাবে বললেন যে কি কথা হয়েছে আমি জানি না। But he has already given his answer. He is misleading the House.

**Mr. Deputy Speaker** : This is not a point of order.

**Sri Suniti Chattaraj** : This should be expunged from the Proceedings, as he is misleading the House.

**Mr. Deputy Speaker** : He is not misleading the House.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কথা হচ্ছে যে মাননীয় মুখ্যমন্ত্রী ঐ প্রশ্নের উত্তর প্রথমে দিয়েছেন। আমি এটা জানতে চাচ্ছি যে প্রশ্ন যখন ওরা শুনবেন না, যতবার অতিরিক্ত প্রশ্ন করা হবে মন্ত্রীরা কি ততবার উত্তর দেবেন ?

**মিঃ ডেপুটি স্পীকারঃ** বক্তৃতা করবেন না, যদি আপনার কোন প্রশ্ন থাকে করুন।

## বাসের রং পাল্টানো ও আগুন দেওয়ার ঘটনা

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫।) **শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাম্প্রতিককালে একটি বিরোধী রাজনৈতিক দলের ডাকে সরকারী বাসের লাল রং পাল্টে সবুজ রং করা এবং বাসে আগুন দেওয়া আন্দোলনে কতগুলো বাসে আগুন দেওয়া হয়েছে বা অন্য ভাবে ক্ষতি করা হয়েছে ;

(খ) ঐ ঘটনাগুলিতে আহতের সংখ্যা কত ;

(গ) তন্মধ্যে, পুলিস কর্মচারীর সংখ্যা কত ; এবং

(ঘ) ঐ ঘটনাগুলিতে মোট কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) ছয়টি ঃ

(খ) একজন গাড়ী চালক।

(গ) নাই।

(ঘ) ছয় জন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে ঐ ৬টি জেলায় যে ক্ষতিগ্রস্ত হয়েছে, এর ক্ষতির পরিমাণ কত ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এই হিসাব আমার কাছে এখন নেই। তবে সেগুলি সব মেরামত করা হচ্ছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে বিশেষ রাজনৈতিক দল, এই বিশেষ রাজনৈতিক দলের নাম কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটাতো আপনারা সকলে জানেন। ইন্দিরা কংগ্রেস ছাড়া এ কাজ কে করবে।

(Noise and interruption)

[Several members rose to speak ]

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি যে কথা বলেছেন, He must withdraw it.

**Mr. Deputy Speaker :** Please take your seat.

( গোলমাল )

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা Irrelevant answer উনি দিয়েছেন। Is this an answer ?

**Mr. Deputy Speaker :** I request the Hon'ble member to sit down.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, একটা রাজনৈতিক দলের মর্যাদা রক্ষা করার কিছু সীমিত দায়িত্ব মুখ্যমন্ত্রীর থাকে। মুখ্যমন্ত্রী স্বয়ং একটা রাজনৈতিক দলের লোক। তিনি যদি হাউসের মধ্যে এই রকম দায়িত্বজ্ঞানহীন হয়ে থাকেন তাহলে দুর্ভাগ্যজনক ব্যাপার হয়ে যাবে।

**Mr. Deputy Speaker :** This is not a point of order. I have given my ruling. No more discussion.

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কংগ্রেস (ই), কথায় কথায় এই যে বাস পোড়াচ্ছে, এসম্পর্কে আপনি কি কঠোর ব্যবস্থা গ্রহণ করবেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যা গ্রহণ করা উচিত তাই আমরা করছি এবং করব।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে সত্যি কথা বলবেন কি, আপনি বললেন কংগ্রেস (ই) এ'সব করেছে, তা আপনার কাছে এম্পার্কে পুলিশ রিপোর্ট আছে কি ? On which basis you have told this. Please tell this House. On the basis of which record you have told this before this House.

**শ্রীজ্যোতি বসু ঃ** এ বিষয়ে যঁাদের রিপোর্ট দেবার কথা তাঁরা যে রিপোর্ট দিয়েছেন সে রিপোর্টের ভিত্তিতেই আমি বলছি যে, ইন্দিরা কংগ্রেসের ছেলেরা এ'সব করেছে। ওরা লাল রঙ পছন্দ করে না, সে কারণে ওরা বাসে নানা রকম রঙ দিয়েছে এবং আগুন দিয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** কার রিপোর্টটা, কে রিপোর্টা দিয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যাঁদের রিপোর্ট দেবার, তাঁরাই রিপোর্ট দিয়েছেন। এটা সুব্রত বাবুর রিপোর্ট নয়।

( গোলমাল )

## লরী চলাচল

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮।) **শ্রীসরল দেব ঃ** বিগত ১৩ই মার্চ, ১৯৮২ তারিখের প্রশ্ন নং ৭ (অনুমোদিত প্রশ্ন নং ৭৫)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতায় চিত্তরঞ্জন এভিনিউ ছাড়া অন্যান্য রাস্তাগুলিতে সকাল ৮ হইতে রাত্রি ৮টা অবধি লরী চলাচল বন্ধের পরিকল্পনা কতদূর বাস্তবায়িত হইয়াছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** চিত্তরঞ্জন এভিনিউ ছাড়া নিম্নলিখিত রাস্তাগুলিতে লরী চলাচলের সময়সীমা নিয়ন্ত্রিত করা হইয়াছে ঃ—

(১) হাওড়া ব্রীজ এ্যাপ্রোচ—

সকাল ৮-৩০ মিঃ থেকে বেলা ১১টা এবং বিকাল ৪-৩০ মিঃ থেকে রাত ৮টা।

(২) রাসবিহারী এ্যাভিনিউ—
সকাল ৯টা থেকে বেলা ১১টা এবং বিকাল ৪টা থেকে ৬টা।

(৩) পার্ক স্ট্রীট ব্লক—
সকাল ৯টা থেকে রাত ৭টা।

(৪) বি. বা. দী. বাগ এলাকা—
সকাল ৮টা থেকে রাত ৮টা।

(৫) রেড রোড, কুইন্সওয়ে, জহরলাল নেহেরু রোড—
সকাল ৯টা থেকে রাত ১২টা।

(৬) বার্টরাম স্ট্রীট এবং লিণ্ডসে স্ট্রীট—
সকাল ৯টা থেকে বেলা ১২টা এবং বিকাল ৪টা থেকে রাত ৮টা।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ভারতবর্ষের অন্যান্য শহরে, যেমন দিল্লী অথবা বোম্বাইতে দিবালোকে শহরের ওপর দিয়ে লরি চলাচল করে না, এখানেও যাত্রীদের সুবিধার জন্য সেরকম কোনও ব্যবস্থা অবলম্বন করবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** দিল্লী আর কলকাতার অবস্থা এক নয়। সে জন্য ওঁরা যেভাবে করতে পারেন আমরা সে ভাবে করতে পারি না। অবশ্য আমরা চিন্তা করছি আরো কয়েকটি রাস্তার ওপর এরকম রেসট্রিকসন আনা যায় কিনা।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিশেষ করে হাওড়া এবং শিয়ালদহ-র মত দুটি ব্যস্ত এলাকায়, যেখানে যাত্রীবাহী যানবাহন চলাচলে খুবই অসুবিধা হয় সেখানে অন্তত সকাল বিকাল পার্কিং বন্ধ করবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যতক্ষণ না আমরা বিকল্প স্থানের ব্যবস্থা করতে পারছি ততক্ষণ একটু অসুবিধা থাকবেই। তবে আমরা পোর্ট কমিশনার-এর কাছ থেকে নদী তীরের জমি পেয়েছি, সেখানে ডাইভারসন না হওয়া পর্যন্ত কিছুটা অসুবিধা হবে, তবে দিনের বেলা যতটা সম্ভব আমরা পারছি রেসট্রিক্ট করছি।

**শ্রীসরল দেব ঃ** আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত রাস্তাগুলিকে নিয়ন্ত্রণ করা হয়েছে, বিশেষ করে চিত্তরঞ্জন এভিনিউ দিয়ে ১১টা বাজার আগেই লরি চলাচল করে। এসব ঘটনা মাননীয় মন্ত্রী মহাশয় কঠোর হস্তে দমন করবার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** কেউ যদি এসম্বন্ধে নির্দিষ্ট করে আমাদের বলেন, তাহলে আমরা নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব। তবে সাধারণভাবে নিয়ন্ত্রিত সময় চলাচল করে না, কিন্তু মাননীয় সদস্য যখন বলছেন তখন তিনি নিশ্চয়ই দেখেছেন। এবিষয়ে নির্দিষ্ট অভিযোগ এলে আমরা নিশ্চয়ই খোঁজ নিয়ে দেখব।

(1-50—2-00 P.M.)

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি লরীর ব্যাপারে নির্দেশ দেওয়া সত্বেও পুলিশ এবং প্রশাসন আপনার কথা শুনছেন না ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নির্দেশ অমান্য করছে এই রকম দু-একটি হয়তো হতে পারে কিন্তু সাধারণ ভাবে নির্দেশ মানছেন না—এটা ঠিক নয়।

*১০৫ ( হেল্ড ওভার )।

**Mr, Deputy Speaker :** The Question Hour is over.

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** Today I have received one Adjournment Motic from Shri Kashinath Misra about the situation in Bankura Christian Colle| due to agitation by teachers and non-teaching staff. The member wou get ample opportunity to discuss on the subject during grant-wise discussic on the Education Budget. I therefore withhold my consent to the abo matter. The member may, however, read the text of the amended motion.

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতি একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতু রাখছেন। বিষয়টি হ'ল—

বাঁকুড়া খৃষ্টান কলেজে সম্প্রতি অধ্যক্ষ পদে নিয়োগ নিয়ে অধ্যাপক ও অশিক্ষ কর্মচারীদের আন্দোলনের ফলে কলেজ প্রশাসনে বিপর্য্যয়।

## MENTION CASES

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সংবাদের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কালকে সংবাদপত্রে যে সংবাদ প্রকাশিত হয়েছে সেটা অত্যন্ত বেদনাদায়ক এবং দুঃখের কথা। সেই সংবাদটি হচ্ছে, ১২ সেপ্টেম্বর, শ্রীবিশ্বজিত নন্দী, বাংলাদেশের একজন মুক্তি-যোদ্ধা, তাঁর ফাঁসির হুকুম হয়েছে। যখন ভারতবর্ষের মাননীয় প্রধানমন্ত্রী ছিলেন শ্রীমোরারজী দেশাই তখন তাঁর অনুরোধে এই ফাঁসির আদেশ স্থগিত ছিল। কিন্তু অত্যন্ত দুঃখজনক ঘটনা, সংবাদপত্রের মাধ্যমে আমরা খবর পেয়েছি, একজন তরুণ যুবক, দেশের মুক্তি-যোদ্ধা, তাঁর ফাঁসির হুকুম হয়েছে ১২ সেপ্টেম্বর। আপনাদের কাছে আমি অনুরোধ করবো, আমাদের এই সভার পক্ষ থেকে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করে অনুরোধ জানানো হোক, বাংলাদেশের এরশাদের কাছে এবং প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর কাছে টেলিগ্রাম মারফত যেন ফাঁসির হুকুমটা স্থগিত করা হয়।

## CALLING ATTENTION

### To Matters of Urgent Public Importance

I have received 28 Calling Attention Notices on the following subjeets namely :

1. III treatment of B.S.F. officials upon some persons arriving from Bangladesh in August, 1982.—Shri Chittaranjan Biswas, M.L.A.
2. Erosion of Ganga river in different areas of Nadia district Shri Gour Chandra Kundu, M.L.A.
3. Deplorable condition of Bidi Workers—Shri Kashinath Mishra, M.L.A.,
4. Declaring Bankura as femine stricken area—Shri Kashinath Mishra, M.L.A.
5. Supply of inedible rice through Ration Shops—Shri Kashinath Mishra, M.L.A.
6. Dead lock in Bankura Christian College over appointment of Principal—Shri Kashinath Mishra, M.L.A.
7. Drought in Bankura and Purulia Districts and Jhargram Sub-division, —Shri Kashinath Mishra, M.L.A.
8. Deley in publication of results of B.A. Part I and B.Sc Part I of Caluctta University—Shri Kashinath Mishra, M.L.A.
9. Deplorable condition of the Weavers—Shri Kashinath Mishra, M.L.A.
10. Dearth of medicine and supply of Sub-standard food in the Bankura Sammilani College and Hospitals—Shri Kashinath Mishra, M.L.A.
11. Accidents caused by illegal Coal Mining from abandoned pits—Shri Bejoy Pal, M.L.A.
12. Delay in starting of Pandamapukur water works project, Howrah by C.M.D.A.—Shri Ambica Banerjee, M.L.A.

13. In action of the police to arrest the Gram Pradhan of Makhangachha P.S. Hasnabad, allegedly involved in many criminal cases—Shri Anup Kumar Chandra, M.L.A.

14. Reported refusal to grant license to a journalist, Shri Jyotirmoy Dutta to run a floating restaurant—Shri Satya Ranjan Bapuli, M.L.A.

15. Misappropriation of money by Gram Pradhans of Ramkrishna and Frazarganj—Shri Satya Ranjan Bapuli, M.L.A.

16. Detoriation of Power position.—Shri Kashinath Mishra, M.L.A.

17. Disconnection of Telephone lines in different Police Stations in Calcutta —Shri Satya Ranjan Bapuli, M.L.A.

18. Incident of looting of a fruit-shop in Bankura on 4.9.82—Shri Kashinath Mishra, M.L.A.

19. Designation of Chairman and Vice-Chairman of Bankura Municipality. —Shri Kashinath Mishra, M.L.A.

20. Incident of looting, murdar, arson at Dhatka Village, Bankura on 8.9.82—Shri Kashinath Mishra, M.L.A.

21. Alleged murder of one Bhola Pal in Bankura within office premises on 9.9.82—Shri Kashinath Mishra, M.L.A.

22. Difficulties of peasants in Patharprotima and Mahnapur P.S. due to dearth of seed-beds.—Shri Satya Ranjan Bapuli, M.L.A.

23. Construction of proposed Darkeshwra Dam in Bankure—Shri Anil Mukherjee, M.L.A.

24. Reported sanction of licence for construction of Patro Chemical Project at Haldia—Shri Anil Mukherjee, M.L.A.

25. Reported bursting of Bomb under Howrah Flyover—Shri Ani Mukherjee, M.L.A.

26. Reported disturbances at Entally—Shri Anil Mukherjee, M.L.A.

27. Exclusion of 45 villages of Suntahata P.S. from proposed notified area under Gram Panchayat at—Shri Lakshman Chandra Seth, M.L.A.

28. Disturbences at Basu Bigyan Mandir— Shri Saral Deb, M.L.A.

I have selected the notice of Shri Kashinath Mishra on the subject of Dearth of medicine and Supply of Sub-standard food in the Bankura Sammilan College and Hospitals.

Minister-in-charge may give a reply to-day if possible or give a date.

**Shri Patit Paban Pathak**—Reply will be given on the 15th next.

## POINT OF PRIVILEGE

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I rise on a point of privilege. I gave notice on the 28th August last of some starred questions for obtaining information from the Minister-in-charge of Home (Police) Deptt. relating to murders, bank dacoits and police firing in the State. Under the rules clear twelve days notice is necessary for such questions. The period of notice had expired long ago but not a single question has been entered into the list for oral or written answers. I smell something fishy about it. To obtain information from the Ministers through questions is an important privilege given to the members under the rules. Under the same rules you have been empowered to protect and safeguard the rights and privileges of the members. I would like to know as to what is the fate of my questions, what is standing in the way of the Government for not giving any information on these questions. The second point I wish to raise is about the 'held over' questions. Sir, I have gone through the rules carefully. I have not come across any rule which empowers the Speaker or the Deputy Speaker to declare any question as 'held-over' once the questions are entered into the List of Business.

Sir, yesterday my question was held over. To-day also quite a number of questions have been held over though they appear in the List of Business This is irregular and contrary to the rules. I raise serious objection to this practice and seek your protection in the matter.

**Mr. Deputy Speaker** : I shall look into the matter. I have asked the Secretary to place all the papers before me. I shall give a reply later on.

(2-00—2-10 P.M.)

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমি যখন হাউসে আসছিলাম তখন কিছু সাধারণ মানুষ আমার কাছে প্রশ্ন রেখেছে। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার এবং এই ব্যাপারটা আমি মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে জানাতে চাই। আজকে কাগজে বেরিয়েছে যে মুখ্যমন্ত্রীর এই গাড়িতে অসুবিধা হচ্ছে সেই জন্য গাড়ি এয়ারকণ্ডিসাণ্ড করা হবে—যদিও তিনি সর্বহারার নেতা। তাই মানুষের মনে প্রশ্ন জেগেছে। প্রশ্ন হচ্ছে যে এ্যম্বাসাডারেই হবে না বাইরে থেকে টয়টো আনাবেন ?

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশু দিন ভক্তি ভূষণ বাবু যখন বাজেট বক্তৃতা দিচ্ছিলেন সেই সময় তার বক্তব্যের বিরুদ্ধে কংগ্রেস পক্ষ থেকে বাধা দেওয়া হচ্ছিল। সেই সময় সুব্রত মুখোপাধ্যায় বলেছিলেন যে ফিসারিজ ডিপার্টমেণ্টে কেন্দ্রের দেওয়া ৩১ লক্ষ টাকা ফিরে গেছে। এটা আদৌ সত্য ঘটনা নয় আমি এটা চ্যালেঞ্জ করে বলতে পরি। এই তথ্য তিনি কোন্ জায়গা থেকে পেয়েছেন সেটা এই হাউসে উত্থাপন করতে বলছি। তিনি এই অসত্য কথা বলে হাউসকে মিসগাইড করছেন। আশা করি তিনি এটা তুলে নেবেন।

## MENTION CASES

**শ্রীঅরুণ কুমার গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন পূর্বে কলিকাতা হাই-কোর্টের আদেশে সরকারের দ্বিতীয় বৃহত্তম ভবন নিউ সেক্রেটারিয়েট বিল্ডিং-এর উপর ক্রোক বা নিলামের পরয়ানা জারী হয়েছে। জনৈক ব্যক্তি পুলিশের গুলিতে আহত হয়েছে, তিনি পশ্চিমবঙ্গ সরকারের কাছে ক্ষতি পূরণ দাবি করে আদালতে মামলা করেছিলেন। সেই মামলার রায়ে হাই-কোর্ট তাঁতে ক্ষতি পূরণ দেবার নির্দেশ দেন এবং নিউ সেক্রেটারিয়েট ভবনের উপর ক্রোক বা নিলাম-এর পরোয়ানা জারী করেন। উক্ত ভবনের কেয়ার টেকার এই ঘটনার কথা স্বীকার করেন। এই ব্যাপারে পূর্তমন্ত্রী কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি না জানাবেন। জনস্বার্থে পূর্তমন্ত্রীকে সতর্ক করে দিয়ে বলছি যে যাতে ভবিষ্যতে প্রতিটি সরকারী ভবন এইভাবে ক্রোক বা নিলাম হয়ে না যায়।

**শ্রীব্রজ গোপাল নিয়োগী**ঃ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, হাওড়া, হুগলী, বর্দ্ধমান এই তিন জেলার উপর দিয়ে দুর্গাপুর ন্যাসানাল হাইওয়ে গেছে। বহু দিন ধরে এই রাস্তা তৈরী না হয়ে পড়ে আছে। এই রাস্তার পাথর, এবং পাইপ চাষের জমি দখল করে পড়ে আছে। এই ব্যাপারে অনেকবার বামফ্রন্ট সরকারকে জানিয়েছি। কেন্দ্রের তত্বাবধানে এই রাস্তা অনেক দিন পড়ে আছে। এই দুর্গাপুর ন্যাসানাল হাইওয়ে রাস্তা পড়ে থাকার জন্য এখানে সমাজবিরোধীদের একটা আড্ডা হয়েছে। চুরি, ডাকাতি, রাহাজানি, খুন নির্জন জায়গায় হয়। আমি পূর্ত্তমন্ত্রীকে অনুরোধ করবো এই পশ্চিমবাংলার সারকারের মারফত কেন্দ্রকে যেন এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা অবলম্বনের জন্য জানানো হয়। এই ব্যাপারে পূর্ত্তমন্ত্রী যেন দাবি করেন যে এই রাস্তা যেন অবিলম্বে সুরু করা হয়।

**শ্রীনীরদ রায় চৌধুরী**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকের ফল প্রকাশ হয়েছে। এই ফল প্রকাশের ভিত্তিতে ছাত্র-ছাত্রীরা গ্রাম থেকে শহরে এবং শহর থেকে গ্রামে ঘোরাফেরা করছে কলেজে ভর্ত্তি হবার জন্য, ভর্ত্তি হতে পারছে না। কিন্তু কলেজের আসন সংখ্যা কম তার কোন বৃদ্ধি হচ্ছে না। ফলে যে সমস্ত ছাত্র-ছাত্রী লেখাপড়া করতে ইচ্ছুক তারা কলজে সমূহ ভর্ত্তি হতে পারছে না। সেজন্য আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে বলছি।

**শ্রীদেব প্রসাদ সরকার**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে আনন্দবাজার কাগজ পড়লাম। সেখানে লিখেছে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য একটি নতুন এ্যাম্বাসাডার গাড়ী এয়ার কাণ্ডিশাণ্ড করা হচ্ছে। রাজ্যের যেখানে এইরকম চরম আর্থিক সংকট, যেখানে উন্নয়ণের অনেক কাটছাঁট করা হচ্ছে এবং শিক্ষার সর্বক্ষেত্রে ব্যয় সংকোচ করা হচ্ছে সেখানে এইরকম ব্যয়বহুল গাড়ী ব্যবহার করা উচিত নয়। এই গাড়ী ব্যবহার করলে মনে করবো মুখ্যমন্ত্রী রাজ্যের কোষাগারের চরম অপচয়ের দৃষ্টান্ত স্থাপন করবেন। এটি ব্যবহৃত যাতে না হয় তারজন্য মাননীয় মন্ত্রীর এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জি**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় ভীষণ জলের কষ্ট হচ্ছে। সেখানকার মানুষকে জল কিনে খেতে হচ্ছে। সেখানে মিউনিসিপ্যালিটির যে টিউবওয়েল ছিল সেটা অকেজো হয়ে পড়ে আছে। এবং একটি ট্যাংক ফুটো হয়ে

জল সব পড়ে যাচ্ছে। এবং ওয়েষ্ট হয়ে যাচ্ছে। আমরা এটাকে মুভমেণ্ট করার জন্য হাওড়া ওয়াটার ওয়াকার্সের পরিকল্পনামত সি. এম. ডি. কে দিয়ে একটি জলাধার তৈরী করিয়েছিলাম। এখনো পর্যন্ত সেটা তৈরী হয়ে আছে কিন্তু এখনো কমিশণ্ড হচ্ছে না। এইজন্য আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিভুতি ভুষণ দেঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নারায়নগড় গ্রাম পঞ্চায়েতের অধীনে রারিপুর গ্রামে একটি হেলথ সাব-সেণ্টার আছে। সেই সেণ্টারটির গৃহ নির্মাণ হয়ে রয়েছে কিন্তু এখনো পর্যন্ত কোন ডাক্তার বা নার্স সেখানে যায় না। অথচ সেখানে যদি ডাক্তার বা ওষুধ যদি সেখানে পাঠান যায় তাহলে ৩০।৪০ হাজার গরীব লোকের উপকার হয়। সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী দৃটি আকর্ষণ করছি! কৃষ্ণনগর পৌরসভা একটি জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে। এখানে সরকারের নিয়োগনীতি একটিও মানা হচ্ছে না। সেখানে সরকারের নিয়োগ নীতি আগ্রাহ্য করে এমনভাবে লোক নিয়োগ করা হচ্ছে ফলে সেখানকার মানুষের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। আমি এই ব্যাপারে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীক্ষিতি ভুষণ রায় বর্মনঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারী তহবিল অপচয় সম্পর্কে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বজবজে বি. ডি. ও. ব্লক টু অফিস আছে এই অফিসটি ৩ বছর আগে উঠে অন্য জায়গায় চলে গেছে।

[ 2-10—2-20 P.M. ]

কিন্তু ৩ বছর যাবত এই বি. ডি. ও. অফিসের ভাড়া গুনে যাওয়া হচ্ছে। বাড়ীতে তালা লাগান আছে, অথচ এই বাড়ীভাড়া অহেতুক সরকারকে গুনতে হচ্ছে। ৩ বছরে ৬ হাজার টাকা ভাড়া হবে। আবার ১৯৭০ সাল থেকে ভাড়া বাকী ফেলে রাখা হয়েছে এবং এর ফলে সরকারকে ১২ বছরের ভাড়া ধরলে ২৪ হাজার টাকা দিতে হবে। এরকম ধরণের অপচয়ের কি অর্থ বুঝতে পারি না। বাড়ীটা ছেড়ে দিলেই হয়। কোন কাজেই লাগছে না সেখানে শুধু ভাড়া গোনা

হচ্ছে। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ অবিলম্বে সেই বাড়ীটা ছেড়ে দেয়া হোক, নাহলে টাকার শুধু অপচয় হবে।

**শ্রীশান্তিরাম মাহাতো ঃ** স্যার, এখন হাউস চলছে, অথচ পুরুলিয়া রামকৃষ্ণ মিশন নিয়ে বিভিন্ন রকম খবর খবরের কাগজে বার হচ্ছে। আজকে রামকৃষ্ণ মিশনের একটা ছবি দেখছি যে গেটের সামনে পুলিসের সি. আই. ভিক্ষা করে চাবি চাইছেন। সেখানকার কর্তব্যবত কর্মীর কাছ থেকে সি. পি. এম.-রা চাবি ছিনিয়ে নেয়। ৫দিন ধরে একটা চাবি উদ্ধার করতে যদি প্রশাসন ব্যর্থ হয় তাহলে এর চেয়ে লজ্জার কথা কি হতে পারে। এ নিয়ে হাউসে আলোচনা হয়েছে। মুখ্যমন্ত্রী বললেন এ বিষয়ে একটা বিবৃতি দেবেন। কিন্তু বিবৃতি দিয়ে কি হবে যদি না কোন প্রতিকার হয়? তাঁর নির্দেশ দেয়া উচিত যাতে অবিলম্বে এই চাবি উদ্ধার করা যায়। একটা ভাল সৎ প্রতিষ্ঠান তছনছ হতে বসেছে। সেজন্য বলছি বিধানসভা থেকে সরজমিনে তদন্ত করার জন্য একটা সর্বদলীয় কমিটি করা হোক যাতে আসল ঘটনা জানা যাবে।

**শ্রীরবীন্দ্র নাথ ঘোষ ঃ** স্যার, গড়চমুড় থেকে শিকুর ভায়া শ্যামপুর ৬৭এ রুটে বাসের মালিকরা ৪ খানার জায়গায় ২ খানা হঠাত বন্ধ করে দেওয়ায় ২৷৩ ঘণ্টা অন্তর বাস চলছে। এর ফলে সেখানকার মানুষ বাস অবরোধ করে এবং বারগ্রামে আমাকেও তারা ঘেরাও করে রাখে। ঐ গড়চমুড় থেকে শিকুর পর্যন্ত যাত্রীরা ভয়ানক দুর্ভোগ করছে, স্কুলের ছাত্র-ছাত্রীরা স্কুলে যেতে পারছে না এবং সাধারণ মানুষরা গড়চমুড়খেয়া পেরিয়ে উলুবেড়িয়া স্টেশানে যাতায়াত করছে। সাধারণ মানুষের দাবী ২৫ মিনিট অন্তর বাস ছাড়তে হবে। সেখানকার বাস মালিকরা হচ্ছে সব বিরাট শিল্পপতি, স্বৈরতন্ত্রের প্রতিভূ। সেজন্য তারা নানা রকম চক্রান্ত চালাচ্ছে বামফ্রন্ট সরকারকে অপ্রিয় করার জন্য। আমি সাধারণ মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছি যে ২৫ মিনিট অন্তর বাস চলার একটা ব্যবস্থা করা হবে। আমি গতকাল কাগজে দেখলাম যে রামরাজাতলায় আমাদের শিল্প ও বাণিজ্য মন্ত্রীর গাড়ী অবরোধ করেছিল। মাননীয় মুখ্যমন্ত্রী, পরিবহন মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন সাধারণ মানুষের সুবিধার্থে বাসের সংখ্যা বাড়ান হবে, সময় কমিয়ে দেওয়া হবে যাতে সাধারণ মানুষের উপকর হয়। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি পরিবহনমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের স্বার্থে স্বৈরতন্ত্রী চক্রান্তের বিরুদ্ধে এখনই ঐ গড়চমুড় থেকে শিবপুর ভায়া শ্যামপুর যে ৬৭এ বাস রুট সেই রুটের বাসের সংখ্যা বাড়ান এবং বাড়িয়ে ছাত্র-ছাত্রী, জনসাধারণ, কৃষক সকলের

সুবিধার ব্যবস্থা করুন। আমি এই বিষয়ে পরিবহনমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপতিত পাবন পাঠক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অনুরোধ করছি মেনশান যেন মেনশানে থাকে, বক্তৃতা যেন না হয়। তা না হলে যে টাইম টেবল করা হয়েছে তা ঠিক রাখা যাবে না।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি আগেও আলোচনা করা হয়েছিল এই সভায়, তা সত্বেও উল্লেখ করছি এইজন্য যে এটা খুব গুরুত্বপূর্ণ। আপনি জানেন যে আমাদের পশ্চিমবঙ্গের বেশীর ভাগ জেলায় খরা চলছে, সেই খরার মধ্যেও পাট চাষীরা যেটুকু পাট উৎপাদন করেছিল সেই পাট বাজারে আসতে শুরু করেছে। জে. সি. আই. বাণিজ্যিক ভিত্তিতে পাট কিনতে অস্বীকার করছে, এর সুযোগ নিচ্ছে ফড়িয়ারা। এর ফলে চাষীরা অস্বাভাবিক কম দামে পাট বিক্রি করতে বাধ্য হচ্ছে। যদি এখনই পাট কিনবার উপযুক্ত ব্যবস্থা গড়ে তোলা না যায় এবং জে. সি. আই'র উপর চাপ সৃষ্টি করে যাতে তারা অন্ততঃ পক্ষে সরকার নির্ধারিত দামে পাট কেনে তার ব্যবস্থা করা না যায় তাহলে খরার ফলে চাষের যে ক্ষতি হয়েছে তার চেয়েও তারা অনেক বেশী ক্ষতিগ্রস্ত হবে এবং একেবারে সর্বনাশের কিনারায় চলে যাবে। এই প্রসঙ্গে আর একটি বিষয় উল্লেখ করছি আজকে খবরের কাগজে বেরিয়েছে যে পশ্চিমবঙ্গের চটকলের মালিকরা বাঙালী অফিসারদের চক্রান্ত করে অন্যত্র তাড়িয়ে দিচ্ছে, তাদের পাওনা মিটিয়ে দিচ্ছে না। এই চটকলের মালিকরা বেপরোয়াভাবে শ্রমিক, ট্রাইব্যুন্যাল, গভর্নমেণ্ট কাউকেই মানছে না। এই যদি চলতে থাকে তাহলে খুব সাংঘাতিক অবস্থা হবে। একটা গেঁয়ো প্রবাদ আছে—মেড়ার জোরে খুঁটি নড়ে—এই খুঁটির জোরটা কোথায় আমি বুঝতে পারছি না। চটকলের মালিকদের আসল খুঁটিটা কি এখানকার সাত্তার সাহেবরা, না কি ওখানকার ইন্দিরা গান্ধী ?

(2-20—2-30 P.M.)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নৈহাটির ঋষি বঙ্কিম কলেজে আগামী ১২শে সেপ্টেম্বর ছাত্র সংসদের নির্বচনের দিন ধার্য হয়েছে এবং সেই উপলক্ষে ৭ই সেপ্টেম্বর মনোনয়নপত্র দাখিলের শেষ দিন ছিল। ছাত্র পরিষদের কর্মীরা অর্থাৎ ছাত্র-ছাত্রীরা যখন ওই শেষ তাদের মনোনয়নপত্র দাখিল করতে যান তখন

ওই কলেজের এস. এফ. আই-র বন্ধুরা বাইরের লোক নিয়ে এসে ছাত্র-ছাত্রীদের প্রচণ্ডভাবে আক্রমণ করে এবং মৈনুল হককে এমন মারধর করা হয়েছে যে তাঁকে চুঁচুড়া হাসপাতালে ভর্তি করতে হয়েছে। শুধু তাই নয়, সুজাতা ভৌমিককে পেটে লাথি মারা হয়েছে, তাঁর ব্লাউস ছিঁড়ে ফেলা হয়েছে এবং তাঁকে আরও নানাভাবে লাঞ্ছিতা করা হয়েছে। সাধরণ সম্পাদক শ্রীমধুসূদন চক্রবর্তী সাংঘাতিক আহত অবস্থায় বাড়ীতে চিকিৎসাধীন রয়েছে। কলেজের প্রিন্সিপ্যাল এই ব্যাপারে প্রতিবাদ করেছেন এবং পুলিশকেও ঘটনা জানান হয়েছে। কিন্তু এসব সত্বেও সেখানে ওই অবস্থা চলছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র এবং শিক্ষামন্ত্রীর কাছে আবেদন রাখছি, আগামী ২২শে সেপ্টম্বর কলেজের নির্বাচন কাজেই এইভাবে যদি কলেজ ক্যাম্পাসের মধ্যে ঘটনা চলতে থাকে তাহলে ওখানকার আইন শৃঙ্খলা আর থাকবে না, সাধারণ মানুষ সেখানকার আইন শৃঙ্খলা নিজেদের হাতে তুলে নেবে। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে পূর্ব থেকে সরকারকে হুসিয়ারী দিয়ে যাচ্ছি।

**শ্রীতারাপদ সাধুখাঁ:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডি. ভি. সি. ইরিগেসনের শেষ প্রান্তে সিংগুর পড়ে। আমরা লক্ষ্য করেছি সেখানে সেচের জল সময়মত এসে পৌঁছায় না অথচ বন্যার সময় দেখেছি একেবারে ভাসিয়ে নিয়ে যায়। তাছাড়া শেষের দিকে একটা ক্যানেল আছে দক্ষিণ সরস্বতী যেটা সিংগুর থেকে বেরিয়েছে সেখানে ৮০০ ফুট বালিখাদ ভাঙ্গনের জন্য দক্ষিণ সরস্বতী থেকে কোন রকম জল ছাড়া সম্ভবপর হচ্ছে না। এর ফলে বিশেষ করে খরার সময় লক্ষ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই আমি সেচমন্ত্রীর কাছে আবেদন রাখছি, ওই বালিখাদ মেরামত করে জল ছাড়ার ব্যবস্থা করা হোক এবং ডাইভার্সন ক্যানেল করে এর চিরস্থায়ী সমাধান করা হোক।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আমাদের রাজ্যের বেশ কিছু সরকারী কর্মচারী আছেন যাঁরা অবসর গ্রহণের অনেকদিন পরও তাঁদের পেনসন এবং অন্যান্য সুযোগ সুবিধা পাওয়ার ব্যাপারে ভয়ানক অসুবিধায় পড়ে আছেন। এরকম একজন সরকারী কর্মচারী যাঁর নাম হচ্ছে প্রভাত ব্যানার্জী, তিনি ডিরেক্টর অব হেল্‌থ সার্ভিসের কাছে একটা করুণ আবেদন পাঠিয়েছেন এবং তার একটা কপি তিনি আমাকেও দিয়েছেন। এই চিঠিতে তিনি লিখেছেন, "আমি পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের একজন কর্মচারী হইতেছি। ২৫ বছর কাজ

করবার পর ৪ বছর অতীত হল এস. এস. কে. এম. হাসপাতাল থেকে ১.২.৭৯ তারিখ অবসর গ্রহণ করিয়াছি। কিন্তু এখনও পর্যন্ত আমি আমার মাসিক পেনসন, গ্রাচুয়িটি, ছুটির বেতন, ইনক্রিমেন্ট, নূতন স্কেলে বেতন কিছুই পাইনি। সরকারের আইন অনুযায়ী ৬ মাসের মধ্যে সমস্ত পাওনা টাকা দেবার কথা আমি ডিরেক্টর অব হেল্থ সার্ভিসের কাছে আবেদন করেছি, কিন্তু কোন ফল হয়নি। এর ফলে আমি এবং আমার ফ্যামিলি অনাহারে এবং ধারে দিন যাপন করিতেছি। বাড়ী ভাড়া দিতে না পারার ফলে বাড়ীওয়ালা কোর্ট থেকে উচ্ছেদের নালিশ করিয়া ডিক্রি করিয়াছে। মুদি দোকান থেকে ধার দেওয়া বন্ধ করিয়াছে। গভের্নমেণ্টের নিকট টাকা পাওনা থাকিতে কেন আমরা আনাহারে থাকিব"। এই ভদ্রলোক এই ব্যাপারে প্রতিকার চেয়ে আবেদন করেছেন। আমার বক্তব্য হচ্ছে এটাই একটামাত্র ঘটনা নয় ব্যক্তিগত ভাবে চেষ্টা করলে হয়ত এর সুরাহা হবে। কিন্তু সর্বস্তরের কর্মচারী যাঁরা পেনসন পাবেন তাঁদের পেননন এবং অন্যান্য সুযোগ সুবিধা তাঁরা যাতে তাড়াতাড়ি পান সে সম্বন্ধে খোঁজ খবর নিয়ে অবিলম্বে ব্যবস্থা নেওয়া দরকার : আমি আশা করি মন্ত্রীসভা এই ব্যাপারে বিশেষ দৃষ্টি দেবেন।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সি. এম. ডি.-এর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার মাকড়দা ঝালোয়াড়বেড়, একসরা দীর্ঘ চার মাইল রাস্তাটি, ১৯৭৮ সালে আমরা জেনেছিলাম যে এই রাস্তাটি সি. এম. ডি. -এ কর্তৃক পাকা করা হবে। কিন্তু আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অথচ মাকড়দা ঝালোয়ারবেড় জায়গাটি রবি শস্যের এলাকা। এই এলাকায় কপি, বেগুন ইত্যাদি চাষ হয়। চাষীরা ওখান থেকে সমস্ত শস্য মাকড়দা হাটে নিয়ে আসা-যাওয়া করে। তা সত্বেও হাজার হাজার মানুষ এ রাস্তা দিয়ে যাতায়াত করে। এই রাস্তা মাকড়দা থেকে চাঙ্গাইল অঞ্চল পর্যন্ত বিস্তৃত। তাই এই রাস্তাটির ব্যাপারে আমি সি. এম. ডি.-র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেন।

**শ্রীবারীন্দ্র নাথ কোলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, এ বছর পশ্চিমবাংলায় বৃষ্টিপাত খুব কম—খরা চলছে। হাওড়া জেলাতেই ঐ একই অবস্থা। জগৎবল্লভপুর, বাগনান, উদয়নারায়ণপুর ব্লক এলাকার একটা বড় অংশের জমির চাষ করা সম্ভব হচ্ছে না। এমন কি বহু জমিতে যেখানে চাষ করা হয়েছে, জল কমে যাবার ফলে সেখানে শস্য রক্ষা করা যাচ্ছে না। এই অবস্থায় কৃষকরা দারুণ বিপদের মধ্যে আছে।

সেইজন্য আমি সেচ মন্ত্রীকে অনুরোধ করবো অন্তত ডি. ভি. সি. থেকে বি-১, বি-২ ক্যানেলে যেসব সেচ খাল আছে তার মাধ্যমে সেখানে জল সরবরাহের ব্যবস্থা যেন তিনি করেন। হাজার হাজার কৃষককে বাঁচানো যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রীঅজিত বসু ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় ইতিপূর্বে মাননীয় সদস্য শ্রীভূঁইয়া যে ঋষি বঙ্কিমচন্দ্র কলেজের সংসদ নির্বাচন সম্পর্কে যে বক্তব্য রাখলেন, তা সর্বৈব অসত্য। ৭ তারিখের ঘটনা অন্য। ৭ তারিখের ঘটনা হচ্ছে কিছু ছাত্র পরিষদের ছেলে যারা ঐ কলেজের ছাত্র নয়, তারা গাড়ীতে করে, ট্রেনে করে কংগ্রেসী ঝাণ্ডা নিয়ে ওখানে আসে। এসে কলেজের ভিতর ঢুকে, ওখানকার কিছু সমাজ বিরোধীদের নিয়ে, যারা ঐ রেল কলোনীতে থাকে, সেখানে আক্রমণ করে এবং খুর দিয়ে তাপস ভট্টাচার্য, অসীম বসুকে আক্রমণ করে। তারপর কলেজের সমস্ত ছাত্র-ছাত্রীরা বেরিয়ে তাদের তাড়া করে। তারপর তারা বেরিয়ে যায়। মাননীয় সদস্য অসত্য তথ্য পরিবেশন করেছেন। আমি সেখানকার নির্বাচিত প্রতিনিধি, নৈহাটি কেন্দ্রের আমি নির্বাচিত বিধানসভার সদস্য, আমি দায়িত্ব নিয়ে আসল তথ্য এই বিধান সভায় পেশ করছি।

**শ্রীশচীন্দ্র নাথ হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এবং আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে একটি বিশেষ আবেদন রাখছি এবং তা প্রতিকারের জন্য দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল দক্ষিণাঞ্চল ও দক্ষিণ পূর্বাঞ্চলের যোগাযোগ একেবারে বিচ্ছিন্ন। রাজ্যটি নন্দনপুর পানসিউলি ভায়া সাবলসিংহপুর রাস্তাটি যদি অবিলম্বে করা যায় তাহলে সাবলসিংহপুর ও মাহোখানা দুটি সাব হেল্থ সেণ্টার উপযুক্তভাবে চলতে পারে।

[ 2-30—2-40 P.M. ]

শুধু তাই নয়, ঐ অঞ্চলের সঙ্গে শহরাঞ্চলের যোগাযোগ একেবাবে বিচ্ছিন্ন হয়ে রয়েছে। তারকেশ্বর বাণীপুর যে রাস্তাটা আছে, ঐ রাস্তাটা ছত্রদান পর্য্যন্ত এক্সটেনশন করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাসন্তী থানা এলাকায় বিগত বছরগুলোতে যে লেভি এবং ডিহোর্ডিং-এর ধান আদায় করা হয়েছে ডি. পি. এজেন্টের মারফৎ, সেই হাজার হাজার মণ ধান ডি. পি. এজেন্ট এফ. সি. আই.-কে জমা দেয়নি। গত বছর বাসন্তী থানায় বন্যা হওয়ার ফলে

সেখানে সমস্ত ফসল নষ্ট হয়ে গেছে। সেই ধানগুলি যদি সরকারী ন্যায্য মূল্যে গরীব মানুষদের মধ্যে বিলি বণ্টন করা হয়, তাহলে তারা অন্ততঃ খেয়ে বাঁচতে পারে। এই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বেশ কিছুদিন ধরে বাঁকুড়া ক্রীশ্চান কলেজ প্রায় ডেড লক অবস্থায় এসে উপস্থিত হয়েছে। যেমন পুরুলিয়া রামকৃষ্ণ মিশনের অবস্থা সেই রকম একটা অবস্থায় এসে পোঁচেছে। এটা একটা মিশনারী পরিচালিত কলেজ, যেটাকে সরকার স্বীকার করে নিয়ে তার পরিচালনায় দায়িত্ব সেই মিশনারীর উপর অর্পণ করে রেখেছেন। সেখানে দেখলাম গভর্নমেণ্ট থেকে বলা হলো যে আমরা অধ্যক্ষ দেব। কিন্তু সেই এগ্রিমেণ্ট কবে হলো, কখন হলো, কিভাবে হলো, আমরা কিছুই জানতে পারলাম না। ১৯৫৪ সালে যে এগ্রিমেণ্ট করে এই কলেজটিকে স্পনসর্ড করে নেওয়া হয়েছিল, সেটা কখন কিভাবে পরিবর্ত্তিত হলো, আমরা তা বুঝতে পারলাম না। এই পরিপ্রেক্ষিতে এই কলেজে একটা অচলাবস্থা চলছে। সেখানে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা বেতন পাচ্ছে না। বিভিন্ন ভাবে ক্লাসে অসুবিধা হচ্ছে। এই অবস্থার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মিশনারীর কাছ থেকে যদি এই রকম এগ্রিমেণ্ট করে থাকেন তাহলে কেন সেখানে এখনও পর্য্যন্ত এই রকম অচলাবস্থা চলছে? এই অচলাবস্থা সরকার দূর করছেন না কেন? এই ব্যাপারে সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং মিশনারী কর্তৃপক্ষকে অধ্যক্ষ নিয়োগের অধিকার দেওয়া হোক।

**শ্রীভুপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ মহকুমায় দীনবন্ধু মহা বিদ্যালয় বলে একটা কলেজ আছে। উক্ত কলেজে অশিক্ষক কর্মচারী নিয়োগের ব্যাপারে যে বিশৃঙ্খলা হয়েছে, যে অনিয়ম হয়েছে, সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ই আগষ্ট আনন্দ বাজার পত্রিকায় শ্রমমন্ত্রীর নির্দেশ আছে যে যেখানে কর্মচারী নিয়োগ করা হবে, সমস্তই এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে হবে, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জেরও নির্দেশ আছে এবং সেই নির্দেশও মহাবিদ্যালয়ের গভর্নিং বডির কাছে দেওয়া আছে। এবং সেখানে ১৪ জন অশিক্ষক কর্মচারী নিয়োগ করা হয়েছে। স্থানীয় এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ অফিসার ঐ কলেজের গভর্নিংবডিকে ২৯/৭ তারিখে

চিঠি দেন এবং বলেন আপনাদের ওখানে যেসব শূন্যপদ আছে সেগুলি পূরণ করার জন্য কি ধরণের ক্যানডিডেট দরকার সেটা আমার কাছে জানানো হোক। সমস্ত কিছু উপেক্ষা করে ১৪ জন অশিক্ষক কর্মচারীর মধ্যে ১২ জনকে নিয়োগ করা হয়েছে। শ্রমমন্ত্রীর নির্দেশ, স্থানীয় এম. এল. এ.-র আবেদন এবং স্থানীয় এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের নির্দেশকে থোড়াই কেয়ার করে, সমস্ত কিছুকে উপেক্ষা করে এই নিয়োগ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, হয় এই নিয়োগকে বেআইনি বলে ঘোষণা করা হোক, না হয় ঐ এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ ডিপার্টমেণ্টটিকে তুলে দেওয়া হোক। কেন না, ওখানে হাজার হাজার ছেলের নাম লিখিয়ে বেকারত্বের জ্বালায় ভুগছে, অথচ তাদের থেকে নেওয়া হল না। ৬০ হাজার বেকার তাদের নাম ঐ এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রি করে রেখেছে, তাদেরকে মিসগাইড করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে হয় এই ডিপার্টমেণ্টটিকে তুলে দেওয়া হোক, না হয় বনগাঁ দীনবন্ধু মহাবিদ্যালয়ে যে অশিক্ষক কর্মচারী নিয়োগ করা হয়েছে সেটা বেআইনী বলে ঘোষণা করা হোক।

**শ্রীসরল দেব ঃ** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, এখানে উচ্চ শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর নিকট একটি আবেদন জানাচ্ছি। স্যার, বামফ্রণ্ট সরকারের স্বাস্থ্য দপ্তর ইতিমধ্যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন ডাক্তারদের নন-প্রাকটিশিং-এর ব্যাপারে ঠিক সিমিলার সিদ্ধান্ত শিক্ষা ক্ষেত্রে নেবার জন্য আমি মন্ত্রী মহোদয়ের নিকট আবেদন জানাচ্ছি। শিক্ষকরা ক্রমাগত টিউশনি করে চলেছেন। স্কুল, কলেজে যান, কিন্তু ছাত্রদের প্রকৃত পড়াশুনা করান না। সেইজন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর নিকট আবেদন জানাচ্ছি অবিলম্বে এই শিক্ষকদের টিউশনি বন্ধ করার ব্যবস্থা করা হোক।

**Shri Abdur Rauf Ansari :** Sir, through you I want to draw the attention of the Chief Minister to the fate of Urdu Academy in West Bengal of which he is the Chairman. In February 1980 a seminar was organised, a foundation-stone was laid and it was promised that a building would soon be constructed. Now the situation is such that the stone is standing where it was laid and cats and dogs are committing nuisance there. I say that it was done just to attract and catch Urdu speaking voters of West Bengal. No action has yet been taken to construct the building of Urdu Academy whereas the structure and beauty of the Muzzafar building which they have constructed for their Party purposes can be compared favourably with some buildings in

Paris or even in Switzerland. Sir, Chief Minister told the Urdu speaking people as well as the Anjuman-e-Tarique that Urdu would be made a second language in the State. I say that it was done just to attract and catch the Urdu speaking voters of the State. I want to draw the attention of the Marxist leaders—Promode Das Gupta and Jyoti Basu—to this aspect of the matter. How long the planning for construction of the Urdu Academy will continue ? The earlier it is constructed the better for the Urdu speaking people. I want an assurance from the Chief Minister in this respect.

**Mr. Deputy Speaker :** He is advocating Urdu in English.

[ 2-40—2-50 P.M. ]

**ডঃ সুকুমার রায় :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, গত পরশুদিন পুরুলিয়ার রামকৃষ্ণ মিশনে বিদ্যাপীঠ নিয়ে এই সভায় বেশ হৈচৈ হয়ে গিয়েছে এবং উল্লেখ পর্বেও মাননীয় সদস্য শ্রীনটবর বাগদি কয়েকটি কথা বলেছেন। এখানের প্রবলেমের কথা বলতে গিয়ে তিনি বলেছেন, কিছু কিছু ক্লাশ ফোর কর্মচারী মাহিনা কম পায়, যেটা গুজবের মধ্যে রয়েছে। আমার কাছে মাহিনার একটা স্টেটমেণ্ট আছে যেটা অন্য কথা বলে, সেটা আমাকে গার্জেনদের তরফ থেকে দুদিন আগে দেওয়া হয়েছে। সেটা স্যার, আপনাকে আমি দিয়ে দিচ্ছি। স্যার পুরুলিয়ার এই স্কুলটি পশ্চিমবাংলার মধ্যে একটি বড় স্কুল এবং এখানে যে অশান্তি এবং বিশৃঙ্খলা চলছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। সেই বিশৃঙ্খলা দূর করার জন্য সচেষ্ট হওয়া দরকার। সেখানকার নির্বাচিত সদস্য হিসাবে স্যার, আপনার মাধ্যমে আমি প্রতিটি বিধানসভার সদস্যকে বলব, সরকারীভাবে না হোক, বেসরকারীভাবে অন্ততঃ কয়েকজন গিয়ে সেখানকার আসল পরিস্থিতি কি তা দেখে এসে এই সভায় বক্তব্য রাখুন। তা না করে যদি কোনদিন কাগজে দেখে এসে বা কারুর বক্তব্য শুনে হৈচৈ হয় তাহলে শুধু একটা প্যাণ্ডামোনিয়ামই সৃষ্টি হবে, ঐ স্কুলটির জন্য কিছু করা যাবে না। দু/চারজন যেতে রাজিও হয়েছেন, কাজেই সরকারীভাবে না হোক বেসরকারীভাবে অন্ততঃ কয়েকজন গিয়ে দেখে এসে একটা ব্যবস্থা করুন এই অনুরোধ রাখছি।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া, আদ্রা, বাঁকুড়া খড়্গপুর রেল লাইনটি বৈদ্যুতিকরণের জন্য বিরোধীপক্ষের সংগে একসঙ্গে আমরা এই সভায় প্রস্তাব পাশ করেছিলাম সেটা আপনি আশা করি জানেন। স্যার, এখন

পশ্চিমবঙ্গেরই একজন সন্তান কেন্দ্রের রেলমন্ত্রী হয়েছেন। তিনি এই হাউসে পাশ করা দু একটি প্রস্তাব সম্পর্কে বিবেচনা করছেন বলেও শুনেছি। আপনার মাধ্যমে স্যার, তাই তাঁকে অনুরোধ করছি, বাঁকুড়া, পুরুলিয়া, মেদনীপুর প্রভৃতি অনুন্নত জেলাগুলির প্রতি নজর দিন। এখানকার মানুষদের দুর্গতির শেষ নেই। উনি যদি দয়াপরবশ হয়ে এই লাইনটির বৈদ্যুতিকরণের ব্যবস্থা করেন এবং একটি এক্সপ্রেস ট্রেনের ব্যবস্থা ঐ অবহেলিত অঞ্চলের জন্য করেন তাহলে আমরা অত্যন্ত উপকৃত হ'ব। স্যার, আমার অনুরোধ, এই প্রস্তাব কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে পাঠানো হোক।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রসঙ্গের উল্লেখ করতে চাই তা উল্লেখ পর্বের আগে আমাদের শ্রদ্ধেয়া মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পী মহোদয়া উল্লেখ করেছেন। বিষয়টি মানবিকতার প্রশ্নের সংগে জড়িত থাকায় আমি আবার আপনার মধ্যেমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সংবাদপত্রে দেখলাম বাংলাদেশের রাজনৈতিক বন্দী ঢাকাতে বন্দী হয়ে আছেন এবং তার ফাঁসির ঘোষণা হয়ে গিয়েছে। স্যার, আমরা জানি এই বিশ্বজিত নন্দী শ্রীমুজিবর রহমানের দলের সংগে যুক্ত ছিলেন। এ্যামনেষ্টি ইনট্যারন্যাশানাল থেকে শুরু করে প্রয়াত শ্রীজয়প্রকাশ নারায়ণ পর্য্যন্ত তার প্রাণ ভিক্ষা চেয়ে আবেদন করেছিলেন। সেই সময় প্রয়াত জিয়াযুর রহমান তাতে সাড়াও দিয়েছিলেন কিন্তু আমরা খবর পেলাম বাংলাদেশের বর্তমান সামরিক শাসক গোষ্ঠীর আমলে তার ফাঁসির আদেশ কার্যকরী হতে চলেছে। আমরা মনে করি একজন রাজনৈতিক বন্দীকে এইভাবে ফাঁসিতে ঝোলানো যায় না। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি এ বিষয়ে ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর সংগে যোগাযোগ করে তাঁকে অনুরোধ করুন যাতে তিনি বাংলাদেশের সরকারের সঙ্গে যোগাযোগ করে মানবিকতার প্রশ্নে শ্রীবিশ্বজিত নন্দীর প্রাণ ভিক্ষার ব্যবস্থা করেন।

**Shri Ramjan Ali :** Mr. Deputy Speaker Sir, through you I would like to draw the kind attention of Hon'ble Chief Minister about the development of Islampur Sub-division of West Dinajpur district. The major population of the area includes Scheduled Castes and Muslim who are socially, educationally and economically backward. There is no road communication, no industry and nothing has been done in the field of irrigation. So it is the demand of the people of Islampur Sub-division that an Islampur Develop-

**ment Board be constituted as one such was constituted for the development of hill people of Darjeeling district called Hill Development Board to bring at per with the other parts of West Bengal.**

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮০ সালে কেন্দ্রে শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর রাণাঘাট শহর এবং তার পূর্ব অংশে বিশেষ করে নাতসা, রূপশ্রী, কুপাস ক্যাম্প, কীর্ত্তিনগর এইসব এলাকার প্রচণ্ড গতিতে সমাজবিরোধীরা উৎসাহিত হয় এবং খুন, হত্যা, লুণ্ঠন এবং অরাজকতা চালিয়ে যেতে শুরু করে। পরবর্ত্তীকালে দেখা গেল এরা কংগ্রেসী আশ্রয়ে এবং নেতৃত্বে গত ৩০শে আগষ্ট এস. ডি. ও. অফিস, এস. ডি. জে. এম. অফিস ভাঙ্গচুর করেছে, এমন কি টাকা লুঠ করার জন্য ট্রেজারি আক্রমণ করে এবং গোটা রাস্তা আটকে সেখানে বাস, ছেলেমেয়ে এবং যাত্রীরা থাকা সত্বেও বোমা বর্ষণ করে। এই রকম ভাবে সেখানে তাণ্ডব আচরণ করে চলেছে সমস্ত রানাঘাট এলাকা জুড়ে। এর ফলে সেখানে জনজীবন দুর্বিসহ হয়ে উঠেছে। তাই, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আবেদন যে অনতিবিলম্বে কঠোর ভাবে এই সমস্ত সমাজ-বিরোধীদের তাণ্ডব দমন করে এলাকার শান্তি এবং স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনা হোক।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে কুচবিহার জেলা একটা অনগ্রসর এবং পিছিয়ে পড়া জেলা। রাজতন্ত্র যখন কুচবিহারে ছিল তাদের শাসনে এবং শোষণে সেখানকার সাধারণ মানুষের বেশীর ভাগ মানুষই দেখা যায় যক্ষ্মা রোগে আক্রান্ত এবং মহারাজা সেই সময়ে একটা যক্ষ্মা হাসপাতাল তৈরী করেছিলেন এবং আজকে ১২০ শয্যা বিশিষ্ট বেডের হসপিটালে ৪১২ জন রুগী রয়েছে এবং সেখানে অনেক অব্যবস্থা রয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে গুরুত্বপূর্ণ একটি কথা বলতে চাই। ১৯৮১ সালের ২৬শে সেপ্টেম্বর থেকে এক্স-রে মেশিন বন্ধ। বহু আবেদন-নিবেদন করেও এক্স-রে মেশিন খোলা হয়নি। আপনি জানেন যে যক্ষ্মা রুগীর চিকিৎসার জন্য এক্স-রে মেশিন অত্যন্ত গুরুত্বপূর্ণ। আজকে বিভিন্ন জায়গা থেকে এখানে রুগীরা আসছে। শুধু কুচবিহার নয়, আসাম, নেপাল থেকেও রুগীরা এখানে আসছে। বিভিন্ন জায়গা থেকে রুগী আসার ফলে এই হাসপাতালে রুগীর সংখ্যা

অত্যন্ত বেশী। তাই, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলতে চাই যে এই এক্স-রে মেশিনটি অত্যন্ত দ্রুত মেরামত করার ব্যবস্থা করার জন্য আপনি তাঁকে জানাবেন। এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

(2-50—3-00 P.M.)

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, যেভাবে প্রশাসন চলছে তাতে উচিত ছিল প্রশাসনের কর্ম-কর্তাদের কর্ণ আকর্ষণ করা। কিন্তু স্যার, হাউসে রুলিং আছে যে, ওটা আনপার্লামেন্টরি, তাই আমি প্রশাসনের কর্মকর্তাদের কর্ণ আকর্ষণ না করে দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, ব্যাপারটা হচ্ছে পশ্চিমবঙ্গে একদম আইন-শৃঙ্খলা নেই। তথাপি জীবন ধারণের জন্য যে জিনিষটার সবচেয়ে বেশী দরকার সেটাও আজকে পাওয়া যাচ্ছে না। আমি শুধু আমার নির্বাচন এলাকার কথা বলছি না, সারা পশ্চিমবঙ্গের কি শহর, কি গ্রাম, কোথাও আজকে উপযুক্ত পানীয় জল নেই। কলকাতা শহরের বুকে জীবন ধারণের জন্য যেটা সবচেয়ে বেশী দরকার সেই জল আজকে টিউবওয়েলে নেই, ঘরে নেই, পাইপ ওয়াটারের ফ্লো নেই বললেই হয়। থাকবার মধ্যে আছে শুধু বৃষ্টির কাদা-জল। মুখ্যমন্ত্রী যদি বলেন যে, আমাদের কাদা-জল খেয়েই বেঁচে থাকতে হবে, তাহলে আমাদের তাই থাকতে হবে।

স্যার, আমি আপনার মাধ্যমে প্রশাসনকে অনুরোধ করছি এ বিষয়ে একটু দৃষ্টি দেবার জন্য। এই প্রশাসনের একজন মন্ত্রীকে মানুষ ঝাঁটা মেরেছে, একজনকে কামড়ে দিয়েছে, এবারে পাবলিক এদের কর্ণ আকর্ষণ করতে বাধ্য হবে, তার আগেই যেন স্টেপ নেওয়া হয়।

**শ্রীকমলাক্ষী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ দিন ধরে বাগদা, বনগাঁ এলাকায় বৃষ্টি না হওয়ার জন্য ঐ এলাকার পুকুরগুলি সব শুকিয়ে গেছে। এদিকে পাট বোনার মরশুম এসে গেছে, চাষীদের জল দিতে হবে, কিন্তু একটুও জল নেই। তাই আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, ঐ এলাকায় কয়েকটি স্যালো টিউবওয়েল বসিয়ে চাষীরা যাতে পাট ধুতে পারে তার ব্যবস্থা করে দিন।

**শ্রীবিজয় পাল :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আসানসোল মহকুমা হাসপাতাল একটা গুরুত্বপূর্ণ হাসপাতাল, অথচ সেখানে জেনারেটর নেই। জেনারেটর না থাকার ফলে ওখানে অনেক সময়ে অনেক গুরুত্বপূর্ণ কাজে অসুবিধা দেখা দেয়। এমন কি অপারেশন টেবিলে অপারেশন চলাকালে লোড্‌সেডিং হলে রোগীদের মারাত্মক ক্ষতি হয়ে যাবার সম্ভাবনা দেখা দেয়। সুতরাং এখানে একটা জেনারেটর একান্ত দরকার। তারপরে ওখানে কিছু সমাজ বিরোধী কিছু দিন যাবত নার্সদের কোয়াটারে গিয়ে তাদের ওপর উৎপাত করছে। আমি এ বিষয়টির ওপরেও মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে ঐ হাসপাতালে ওষুধের যোগানের অভাব ঘটেছে, যাতে স্বাস্থ্যমন্ত্রী সেদিকে লক্ষ্য রাখেন সেকথাও আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীহরিপদ জানা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্তমন্ত্রী তথা সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টি হচ্ছে, এই যে, মেদিনীপুর জেলার সবং থানার তেমাথানি হইতে খড়্গপুর কাঁথি রাস্তার মকরামপুর বাস স্ট্যাণ্ড পর্যন্ত যে বিস্তীর্ণ এলাকা সে এলাকায় একটা মাত্র রাস্তা আছে। ঐ রাস্তার পাশে সবং থানার অন্তর্গত বসন্তপুর মৌজায় বসন্তপুর হাই স্কুল অবস্থিত। ঐ হাই স্কুলটির পশ্চিম ধারে শঙ্খবাহী নদীর ওপর একটা পুল আছে। সে পুলটি বিগত ২ বছর যাবৎ জরাজীর্ণ অবস্থায় পড়ে আছে, দীর্ঘ দিন মেরামত হয়নি। ১৯৭৮ সালে শেষ বারের মত কোন রকম একটু মেরামত করা হয়েছিল। এর ফলে কিছু দিন আগে বসন্তপুর হাই স্কুলের হেডমাষ্টার কালীপদ বোস মহাশয় সাইকেল করে ঐ পুলের ওপর দিয়ে যাবার সময়ে সাইকেল সমেত ঐ পুলের ওপর থেকে পড়ে যান এবং পরে মৃত্যু বরণ করেন। তার পরেও এখন পর্যন্ত ঐ পুলটি মেরামত করার কোনও ব্যবস্থা করা হচ্ছে না। ফলে আজকে বসন্তপুর, উচিৎপুর, মদন মোহন চক্, কোকাইগড় ইত্যাদি অঞ্চলের জনসাধারণের খুবই অসুবিধা হচ্ছে। ঐ অঞ্চলে হাসপাতাল, স্কুল, বাজার হাট প্রভৃতি জায়গায় যাতায়াতের জন্য ঐ পুলটি ব্যবহার করতে হয়। পুলটির এই অবস্থার জন্য ওখানকার জনজীবন বিপন্ন হয়ে পড়েছে। অথচ আজকে বিষয়টির প্রতি কেউ নজর দিচ্ছে না। তাই আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে সত্বর পুলটির মেরামতের ব্যবস্থা করা হয় তার জন্য অনুরোধ করছি।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন অঞ্চলে সাগর থানার অন্তর্গত দুটি সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার আছে। একটি হচ্ছে, গঙ্গাসাগর সাবসিডিয়ারী

হেল্‌থ সেন্টার আর একটি হচ্ছে, মহেন্দ্রগঞ্জ সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার। এই দুটি হাসপাতালে আজ দীর্ঘদিন যাবৎ কোন ডাক্তার নেই অথচ ফার্মাসিষ্ট আছে, কিছু ওষুধও আছে কিন্তু ডাক্তারের অভাব। এই সময়ে বিশেষভাবে লক্ষ্যণীয়, সুন্দরবন অঞ্চলে স্নেক-বাইট প্রচুর হচ্ছে যেগুলির তৎক্ষণাৎ চিকিৎসা করা দরকার। সেইজন্য আমার আবেদন, এই দুটি হেল্‌থ সেন্টারে অবিলম্বে যাতে ডাক্তার আসে তার ব্যবস্থা করার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে এই হাউসে বহু অভিযোগ উঠেছে। ওষুধ নেই, খুন-জখম, ধর্ষণ প্রভৃতি নানারকম অভিযোগ প্রতি-নিয়ত শুনতে পাওয়া যায়। আমি বেলডাঙ্গা হাসপাতাল সম্বন্ধে কিছু অভিযোগ তুলে ধরছি। বেলডাঙ্গা হাসপাতালের রোগীদের কিছুদিন ধরে খাবার দেওয়া যে হচ্ছে না তার একটি দৃষ্টান্ত আপনাদের কাছে জানাতে চাইছি। বহরমপুর সি. এম. ও. এইচ-এর ( অফিস মেমো নম্বর ৪৭৪৪/১(৪), ডেটেড ৯-৮-৮২ ) নির্দেশ অনুযায়ী ১১-৮-৮২ হতে বেলডাঙ্গা প্রাইমারী হেল্‌থ সেন্টারে অপেক্ষাকৃত নিম্নমানের খাবার দেওয়া হইবে। সুতরাং কোন অসুবিধা হইলে সি. এম. ও. এইচ. অফিসে যোগাযোগ করুন। এব্যাপারে সকলের সহযোগিতা কাম্য। এই ঘটনাটি সত্যি কিনা তা জানার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাইছি। বসু বিজ্ঞান মন্দির যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ —আমি রাজনীতির কথা বলতে চাই না, পুরুলিয়ায় যা হচ্ছে,—সেখানে কতকগুলি সিটুর মেম্বার এমন অবস্থার সৃষ্টি করেছে যার ফলে বসু বিজ্ঞান মন্দির বিপর্যস্থ। এটা ব্যক্তিগত কারোও নয়, সেইজন্য আমাদের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী দিল্লী থেকে লোক পাঠিয়েছেন। আমি ওখানে টেলিফোন করেছিলাম, প্রিন্সিপ্যাল আছেন কিনা কিন্তু তিনি অসুস্থ। সেখানে কতকগুলি লোক এ্যাপয়নমেন্টের ব্যাপারে এমনভাবে চাপ সৃষ্টি করছে যার ফলে বন্ধ হবার অবস্থা। আপনি জানেন, এই বসু বিজ্ঞান মন্দিরের ইন্টারন্যাশন্যাল ফেম আছে। কিন্তু সেটা সি. পি. এমের কিছু সমাজবিরোধী লোকের চাপে পড়ে নষ্ট হয়ে যাচ্ছে, ধ্বংস হয়ে যাচ্ছে। প্রধানমন্ত্রী যেখানে দিল্লী থেকে হস্তক্ষেপ করছেন সেখানে মুখ্যমন্ত্রীর লক্ষ্য হলো না? উনি তো বড় বড় বক্তৃতা দেন।

আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে মুখ্যমন্ত্রী মহাশয়কে খবর

দেওয়া হোক, তিনি যেন এই বসু বিজ্ঞান মন্দির সম্বন্ধে একটা ষ্টেটমেণ্ট দেন। শিক্ষামন্ত্রীকে দিয়ে হবে না, স্বয়ং মুখ্যমন্ত্রী এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করুন। কারণ ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ।

[3-00—3-35 P.M. Including Adjournment]

**Statement under Rule 346.**

**Mr. Deputy Speaker :** I now request the Minister-in-Charge of the Refugee, Relief & Rehabilitation Department to make a statement.

**Shri Amritendu Mukherjee :**

M. Speaker, Sir,

With your kind permission I rise to mention before this Assembly House an important decision of the Government in the matter of rehabilitation of refugees in West Bengal.

It is known to all that even after 35 years of independence the problem of economic rehabilitation of the displaced persons from the erstwhile East Pakistan—now Bangladesh—remains in the main unresolved and the heavy burden of the refugee rehabilitation problem has made a great impact on the socio-economic life of the State.

Amongst many other problems relating to rehabilitation the problem of regularisation of Govt. Colonies and conferment of right and title to the plots of land therein on displaced settlers, now stands on the thresh-hold of settlement.

Till the early sixties and then again in the early seventies the Government pursued a policy of forcible eviction of the refugee squatters. The refugee squatters in turn resisted this policy by launching wide-spread and longdrawn peaceful movement, demanding regularisation of the unauthorised colonies and conferment of free-hold right and title to all squatter refugees in urban and rural colonies. If the Govt. of India in the beginning had taken a realistic view the problems could have been settled much earlier. However, later the Govt. of India in 1974 sanctioned a scheme for conferment of right and title to the plots of land in Govt. colonies on displaced settlers.

They only agreed to transfer free-hold right to the refugees settled in rural areas. In respect of urban settlers the Govt. of India did not follow the same principle ; they only approved tranfer of 99 years' lease-hold right with some prohibitory clauses.

After the Left Front Govt. was installed in 1977, it was noticed that the deed prescribed by the Centre for urban colonies with 99 years' lease-hold right had so many prohibitory clauses that, naturally enough, the settlers, by and large, were not agreeable to accept the deed which also did not contain any provision which might help the refugees to improve their socio-economic status. The scheme was thus not workable and could not be implemented successfully.

The Left Front Govt. repeatedly pointed out to the G. I. the defects that were holding up transfer of right and title in urban areas. The concerned Ministers and Officers of the State Govt. made very serious and sustained efforts to persuade the Govt. of India to change their stand from the existing 99 years' lease-hold right and to agree to offer free-hold conferment as in the case of rural areas. As the G. I. did not agree to that an attempt was made to get them to agree to conferment of 999 years' lease-hold right as in the case of the township at Salt Lake but that suggestion was not also accepted. The met result of all this exercise and protracted discussions with the Central Ministers and Govt. officials was that though the Govt. of India did not agree to extend the lease period beyond 99 years' in the case of urban colonies, they accepted many of the clauses in liberalised form as recommended by the State Govt., thus virtually conceding our argument in substance.

The main achievements of the revised deed are that—

(i) The lease can be renewed not only at the option of the lessor but also at the request of the lessee,

(ii) the lessee shall have the right to mortgage the property in favour of financial institutions like the Life Insurance Corporation of India or any nationalised or scheduled bank or Govt. or any Govt.

statutory body or Govt. sponsored financial institution for getting house building loans or for better economic and physical improvement of the structures on the land, without prior approval of the Govt. whereby the lessee will be in a position to improve his socio-economic status.

(iii) in the event of acquisition of the lease-hold premises, the lessee shall have the right to be heard in regard to acquisition of the land as also the amount of compensation to be assessed by the lessor, and

(iv) the lessee is required to pay only a nominal rent at the rate of Rupee 1.00 per hundred square yard or any fraction thereof, per annum.

The State Govt. has now finally decided with the approval of the Cabinet to implement the scheme as quickly as possible.

(At this stage the House was adjourned till 3.35 P.M.)

After Adjournment

( 3-35—3-45 P.M. )

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের স্টেট ট্রান্সপোর্টের ৭টি ইউনিয়নের ৭৫ ভাগ শ্রমিক কর্মচারী এসপ্ল্যানেড ইস্টে জমা হয়েছে তাদের চারটার অফ ডিমাণ্ডস্‌-এর ২০টি দাবী নিয়ে। আমি আপনার মাধ্যমে স্টেট ট্রান্সপোর্ট মিনিষ্টারের হাতে দিচ্ছি তাদের দাবীগুলি তাঁর যদি শুভবুদ্ধি হয় তাহলে এই শ্রমিকদের দাবীগুলি মেনে নেবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি এইবার মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে তাঁর বাজেট মুভ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীজ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই বাজেট এখানে পেশ করার আগে কয়েকটি কথা বলে নিতে চাই। আপনার বোধহয় মনে আছে শ্রদ্ধেয়া অপরাজিতা গোপ্পী বলেছিলেন যে বিশ্বজিৎ নন্দীর ফাঁসির হুকুম হয়েছে বাংলাদেশে। উনি ঠিকই বলেছেন। ওর ফাঁসির হুকুম বোধহয় ১২ তারিখে স্থির হয়েছে। মোরারজী দেশাই যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি

এই বিষয় নিয়ে বাংলাদেশের নেতাদের সঙ্গে কথাবার্তা বলেছিলেন। তাঁকে তখন বাংলাদেশের নেতারা বলেছিলেন যেমন করে হোক ওকে ওঁরা খুঁজে বার করবেন। ওরা যখন এইরকম ধরণের অভিযোগ তুলেছিলেন তখন তিনি ওঁদের বলেছিলেন এতে যেন চরম কিছু না হয়।

এ বিষয়ে খুব ডিটেল আমার জানা নেই, তবে যতটুকু খবর পেয়েছি তাতে সাধারণভাবে মনে হয়েছে এটা ঠিক কথা। কিন্তু এখানে কোন প্রস্তাব এভাবে আমরা আনতে পারি না, কারণ অন্য আর একটা দেশ সেই হিসেবে এটা ঠিক হবে না। সেজন্য আপনাদের সকলের যদি অনুমোদন থাকে তাহলে আমি শ্রীমতী গান্ধীর কাছে ম্যাসেজ পাঠিয়ে বলতে পারি আগে এরকম ঘটনা হয়েছিল বলে শুনেছি। ১৯৭৭ সালে যাতে ওর ফাঁসি না হয় এরকম একটা অনুরোধ করা হয়েছিল। সুতরাং এ বিষয়ে একটা ব্যবস্থা করার জন্য তাঁকে অনুরোধ করবো যাতে তাঁর ফাঁসির হুকুম রদ হয়। একটা বিদেশী রাষ্ট্র বলে এর চেয়ে বেশি কিছু করা যায় না।

**শ্রীসুব্রত মুখার্জি:** স্যার, মুখ্যমন্ত্রীর এই প্রস্তাবকে আমরা স্বাগত জানাচ্ছি। আমরা মনে করি এটা খুব গুরুত্বপূর্ণ এবং যত তাড়াতাড়ি সম্ভব দুই সরকারের নোটিশে যাতে এটা আসে তার ব্যবস্থা করা দরকার।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** স্যার মেনসান হাওয়ারের সময় এই রকম অনুরোধ আমাদের তরফ থেকেও করা হয়।

**শ্রীজ্যোতি বসু:** এখানে এই প্রস্তাব আনা উচিত হবে না সেজন্য আমি বলেছি প্রধানন্ত্রীকে জানাবো।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** অন বিহাফ অফ দিস হাউস, এ্যাজ এ লিডার অফ দিস হাউস আপনি জানাবেন যে এই হাউস খুব উদ্বেগ প্রকাশ করছে।

**শ্রীজ্যোতি বসু:** হাউসে উঠেছে বলে প্রধানমন্ত্রীকে জানাবো। ওঁর কাছে নথিপত্র সব আছে সে হিসেবে উনি ওদের সংগে আলোচনা করুন যদি কিছু করা যায়।

**Budget of the Govt. of West Bengal for 1982-83**
**Voting on Demands for Grants.**

**Demand No. 18**

Major Head : 252-Secretariat-General Services.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,12,42,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "252-Secretariat-General Services".

**Demand No. 19**

Major Head : 253-District Administration.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,09,96,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "253-District Administration".

**Demand No. 3**

Major Head : 213-Council of Ministers.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,10,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "213-Council of Ministers".

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮২-৮৩ সালে ১৮ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ব্যয়নির্বাহের জন্য এবং ঐ একই সালে ১৯ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫৩—জেলা প্রশাসন" বাবদ ব্যয়নির্বাহের জন্য যথাক্রমে ৬,১২,৪২,০০০ টাকা (ছয় কোটি বার লক্ষ বিয়াল্লিশ হাজার টাকা) এবং ৭,০৯,৯৬,০০০ টাকা (সাত কোটি নয় লক্ষ ছিয়ানব্বই হাজার টাকা) মঞ্জুর করা হোক। ১৯৮২ সালের মার্চ ও জুন মাসে "ভোট-অন-অ্যাকাউন্ট"-এর মাধ্যমে বিধানমণ্ডল যে পরিমাণ অর্থ মঞ্জুর করেছিলেন উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।

২। "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" এই খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা স্বরাষ্ট্র (পরিবহণ ও পাসপোর্ট শাখা বাদে), অর্থ, বিচার, বিধান,

স্থানীয় শাসন ও শহর উন্নয়ন, পঞ্চায়েত ও সমাজ উন্নয়ন, ভূমিও ভূমি সংস্কার, পূর্ত, পূর্ত ( নির্মাণ পর্ষদ ), খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয়, মুখ্যমন্ত্রীর সচিবালয় এবং এ সমস্ত বিভাগের অধীন অন্যান্য অফিস সম্পর্কে চলতি আর্থিক বছরে ( ১৯৮২-৮৩ ) ব্যয়নির্বাহের জন্য। আর "২৫৩—জেলা প্রশাসন" এই খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে সেটা বিভাগীয় কমিশনারদের অফিসে কার্যরত কর্মচারিবৃন্দ সমেত জেলা ও মহকুমা অফিসগুলির সর্বশ্রেণীর কর্মচারীর বেতন, রাহাখরচ অফিস সংক্রান্ত খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয়নির্বাহের জন্য।

৩। ১৯৮১-৮২ সালের বাজেটে "২৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং "২৫৩—জেলা প্রশাসন" এই দু'টি হিসাব খাতে বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে ৪,৬৭,৪৬,০০০ টাকা ( চার কোটি সাতষট্টি লক্ষ ছেচল্লিশ হাজার টাকা ) এবং ৫,৭০,০০,০০০ টাকা ( পাঁচ কোটি সত্তর লক্ষ টাকা )। এস্টাব্লিশমেণ্টের ব্যয়নির্বাহ ও অতিরিক্ত মহার্ঘ ভাতা, অন্তর্বর্তীকালীন বেতন এবং বেতন কমিশনের সুপারিশ কার্যে পরিণত করার জন্য আরও বেশি টাকা খরচ করতে হচ্ছে। প্রধানতঃ সেই কারণেই এইসব হিসাব খাতে ১৯৮২-৮৩ সালের বাজেট প্রাক্-কলনে বরাদ্দের পরিমাণ বাড়ানো হয়েছে।

৪। ভারতের নির্বাচন কমিশনের নির্দেশ অনুসারে ১৯৮২ সালের মে মাসে রাজ্য বিধানসভার সাধারণ নির্বাচন পরিচালনা ও সংগঠনের কাজে রাজ্য সরকারের যে সমস্ত কর্মচারী এবং অন্যান্য যাঁরা যুক্ত ছিলেন, তাঁদের সকলকে আমি এই সুযোগে ধন্যবাদ জানাচ্ছি। সংশ্লিষ্ট সকলের সহযোগিতায় ঐ নির্বাচন যে শান্তিপূর্ণভাবে, অবাধে ও ন্যায়সঙ্গতভাবে অনুষ্ঠিত হতে পেরেছে, এটা অত্যন্ত তৃপ্তির কথা।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে দ্বিতীয় বামফ্রন্ট সরকার ১৮ দফার একটি দাবিসনদ অনুসরণক্রমে ৩৪-দফার একটি কর্মসূচি গ্রহণ করেছেন এবং এ বিষয়ে ভারত সরকারের কাছে সুপারিশও পেশ করেছেন। এই কর্মসূচি দ্রুত রূপায়ণের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারের সকল বিভাগকে আমরা নির্দেশও দিয়েছি। আমি সভাকে এই আশ্বাস দিতে চাই যে, বিগত পাঁচ বছরের অভিজ্ঞতার আলোকে বর্তমান সরকার তাঁদের ৩৪-দফা কর্মসূচি রূপায়িত করতে যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাবেন।

৬। প্রশাসনিক সংস্কারের ক্ষেত্রে, কর্মসম্পাদন-প্রণালীর উন্নতিসাধনের উদ্দেশ্য নিয়ে আমরা কিছু পরীক্ষামূলক ব্যবস্থা গ্রহণ করেছিলাম। আমরা বিষয়টিকে একটি

নূতন দৃষ্টিকোণ থেকে দেখতে চাই এবং সেই কারণেই একটি উচ্চক্ষমতাসম্পন্ন প্রশাসনিক কমিটি গঠন করা হয়েছে।

৭। আরও দক্ষতা ও দ্রুততা সহকারে কার্যসম্পাদনের উদ্দেশ্যের সঙ্গে সামঞ্জস্য রেখে কিছু কিছু গুরুত্বপূর্ণ ক্ষেত্রে আমরা অধিকাংশ মন্ত্রীকেই লঘুতর কাজের দায়িত্ব দিয়েছি, যার ফলে আশা করা যায় যে তাঁদের বিভাগীয় কাজকর্ম অধিকতর দক্ষতা ও দ্রুততার সঙ্গে নিষ্পন্ন হচ্ছে কিনা সেদিকে তাঁরা এখন লক্ষ্য রাখতে পারবেন। রাজ্য ও জেলা স্তরে সরকারের বিভিন্ন বিভাগের মধ্যে সমন্বয়নের বর্তমান পদ্ধতির উন্নতিবিধানের জন্যও চেষ্টা করা হচ্ছে। জনগণের স্বার্থে নিয়মিতভাবে ও সময়মতো অফিসে হাজিরা দেওয়া এবং অধিকতর তৎপরতা সহকারে কাজ করার জন্য সরকারী কর্মচারীদের প্রভাবশালী সমিতিসমূহও তাঁদের সদস্যদের উদ্বুদ্ধ করে চলেছেন। তবে, এটা আমাদের প্রয়াসের নেহাত শুরুমাত্র এবং এতে আত্মতৃপ্তির কোন কারণ নেই। অতীতের রেওয়াজ এবং অভ্যাস দুর্মর। একমাত্র নিয়ত প্রবর্তনা ও সচেতনতাই আমাদের তা থেকে ফিরিয়ে নূতন পথে নিয়ে আসতে পারে। জনসাধারণের কাছ থেকে অভিযোগ গ্রহণ ও তার দ্রুত নিষ্পত্তির জন্য কিছু কিছু বিভাগে ইতিমধ্যেই অভিযোগ সেল গড়ে তোলা হয়েছে, কিন্তু এসব সেলকে ঠিকমতো কাজে লাগাতে হবে।

রাজ্য সরকার তাঁদের কর্মচারীদের দাবি-দাওয়া সম্পর্কে সচেতন রয়েছেন এবং তাঁদের যতটুকু সামর্থ্য আছে তার মধ্যেই বেতন কমিশনের বহু সুপারিশকে কার্যে পরিণত করছেন। উন্নততর বেতন-ক্রমের সঙ্গে সঙ্গে প্রত্যাশানুযায়ী পদোন্নতির ব্যবস্থা করা হয়েছে: আমরা আমাদের কর্মচারীদের সাহায্য করতে ঐকান্তিকভাবে আগ্রহী। কেননা, নিম্ন আয় গোষ্ঠীর অন্যান্য লক্ষ লক্ষ মানুষের মতো তাঁরাও মুদ্রাস্ফীতিজনিত আয়-ক্ষয়ের বিরুদ্ধে কঠোর সংগ্রাম করে যাচ্ছেন এবং মানব-জীবনের ন্যূনতম মর্যদা নিয়ে বেঁচে থাকার জন্য চেষ্টা করে চলেছেন।

৮। মহাকরণ সমেত বিভিন্ন সরকারী অফিসে স্থানাভাবের ফলে কর্মচারীরা যেরকম ভিড়ের মধ্যে পড়েছেন তা এটাই মনে করিয়ে দিচ্ছে যে, তাঁদের কাজের পক্ষে উন্নততর পরিবেশ সৃষ্টির জন্য এখনও আমাদের অনেক কিছু করণীয় রয়েছে। এই সমস্যার নিরসনকল্পে, বিভিন্ন জেলায় অফিস-ভবন নির্মাণ ও সম্প্রসারণ সম্পর্কে আমরা বেশ কয়েকটি প্রকল্প অনুমোদন করেছি। কলকাতায় আলিপুর কালেক্টরের চৌহদ্দিতে একটি বহুতল অফিস-ভবন নির্মাণের কাজ আমরা অনুমোদন করেছি। ১৯৭৯-৮০ সালের চৌরঙ্গী রোডে অফিস কমপ্লেক্স নির্মাণের যে প্রকল্প অনুমোদন করা

হয়েছিল, মামলাজনিত কারণে তার রূপায়ণের কাজ শুরু করা যায় নি। মহাকরণ ও কলকাতার অন্যান্য অফিসে কর্মচারীদের ভিড় কমানোর উদ্দেশ্যে নূতন কিছু অফিস-ভবন নির্মাণের জন্য রাজ্য সরকার কলকাতায় ঘরবাড়ি সহ বা ফাঁকা জমি অধিগ্রহণের জন্যও গভীরভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিছু কিছু বড় অফিসকে সল্ট লেকে স্থানান্তরিত করার জন্য বিশেষভাবে চেষ্টা করা হবে। কেননা, সেখানে এ সমস্ত অফিসের জন্য অনায়াসে জায়গা পাওয়া যাবে।

৯। আরও সক্রিয় প্রশাসন এবং জনসাধারণের অধিকতর সুবিধার স্বার্থে জেলাগুলির মহকুমাগুলির পুনর্বিন্যাসের আবশ্যকতা সম্পর্কে সরকার পূর্ণমাত্রায় সচেতন। আমরা গত বছর সিদ্ধান্ত নিয়েছি যে, ২৪-পরগনা জেলাকে দ্বিখণ্ডিত করতে হবে। এজন্য সর্বাত্মক পরিকল্পনা, ব্লুপ্রিন্ট এবং খরচপত্রের হিসাব প্রস্তুত করা হয়েছে। আরও অনেক খুঁটিনাটি বিষয় এখনও ঠিক করতে হবে। বাঁকুড়া জেলার খাতরাকে সদর করে নূতন একটি সীমান্তবর্তী মহকুমা সৃষ্টির সিদ্ধান্তও আমরা এবছর গ্রহণ করেছি।

১০। রাজ্য সরকারের আধিকারিক ও কর্মচারীদের প্রশিক্ষাদান এবং তাঁদের জন্য "ওরিয়েন্টেশন" ও "রিফ্রেশার" প্রশিক্ষণক্রম পরিচালনার উদ্দেশ্যে রাজ্য সরকার সল্ট লেকে যে প্রশাসনিক প্রশিক্ষণ প্রতিষ্ঠান গঠন করেছেন তা ১৯৮১ সালের এপ্রিল মাসে কাজ শুরু করেছে। ১৯৮২ সালের এপ্রিল মাস অবধি ঐ প্রতিষ্ঠানে সাতটি প্রাক্-কৃত্যক ও কৃত্যকালীন প্রশিক্ষণ কর্মসূচি, সেমিনার এবং ওয়ার্কশপের আয়োজন করা হয়েছে, আর এসব কর্মসূচিতে ৪৪৪ জন আধিকারিক যোগদান করেছিলেন। ১৯৮১ সালে, ভারত সরকার এবং দেশের ও বিদেশের প্রখ্যাত প্রশিক্ষণ প্রতিষ্ঠানসমূহ কর্তৃক আয়োজিত বিভিন্ন প্রশিক্ষণক্রমের জন্য সর্বভারতীয় কৃত্যকের আধিকারিক সহ রাজ্য সরকারের অনেক আধিকারিককে 'স্পনসর' করা হয়েছে।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য প্রশাসনযন্ত্রের দু'টি প্রধান অংশ হচ্ছে সচিবালয় প্রশাসন ও জেলা প্রশাসন। জনসাধারণকে, বিশেষ করে সমাজের নিচু তলার মানুষকে, আরও সুষ্ঠুভাবে সেবা করার কথা স্মরণ রেখে এই দু'টি অংশের মধ্যে কাজকর্মের ব্যাপারে সমন্বয়সাধনের উদ্দেশ্যে যেসব ব্যবস্থা নেওয়া হয়েছে তাতে সন্তোষজনক ফল পাওয়া গিয়েছে। সাফল্য ও ত্রুটিবিচ্যুতির সমীক্ষা করার জন্য এবং নির্দিষ্ট সময়ের মধ্যে কর্মসূচিগুলির রূপায়ণ সুনিশ্চিত করার জন্য জেলাস্তরীয় সমন্বয় কমিটিসমূহকে এখন প্রায়শই বৈঠকে মিলিত হতে হবে। জনগণের চাহিদা ও আশা-আকাঙ্ক্ষার সঙ্গে সামঞ্জস্য রেখে উন্নয়ন-পরিকল্পনা রচনা এবং সেগুলির রূপায়ণ সম্পর্কে

জনপ্রতিনিধি ও সমস্ত বিভাগের জেলাস্তরীয় আধিকারিকদের মধ্যে আলাপ-আলোচনার জন্য যে বৈঠক খুবই দরকার জেলাস্তরীয় সমন্বয় কমিটির মাধ্যমে তার ব্যবস্থা করা যেতে পারে।

পরিকল্পনা রচনার কাজ যাতে একেবারে গোড়া থেকে শুরু হয় সেই একই উদ্দেশ্য নিয়ে আমরা পঞ্চায়েত ও মিউনিসিপ্যালিটিগুলির উপরই নির্ভর করে চলেছি এবং তাদের আরও ক্ষমতা প্রত্যভিযোজিত করে দিচ্ছি ও আরও বেশি পরিমাণে অর্থ জুগিয়ে যাচ্ছি। পঞ্চায়েতগুলি গ্রামাঞ্চলের দরিদ্র মানুষদের কল্যাণার্থে রচিত জাতীয় গ্রামীণ কর্মনিয়োগ কর্মসূচি সমেত বিভিন্ন গ্রামীণ কর্মসূচি এবং সুসংহত গ্রামীণ উন্নয়ন কর্মসূচি রূপায়িত করে চলেছে।

১২। খরা পরিস্থিতির মোকাবিলায় জেলাগুলিতে পঞ্চায়েতী রাজ্য সংগঠনসমূহ এবং জেলাশাসক ও ডেপুটি কমিশনারদের নেতৃত্বাধীন সরকারী দলসমূহ মিলিতভাবে বেশ ভালরকম কাজ করেছেন। এই প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় রাজ্য প্রশাসনের অত্যন্ত সচেষ্ট হওয়া দরকার ছিল এবং সেজন্যই আমাদের সীমিত সঙ্গতি নিয়েও আমরা ঐকান্তিকতা সহকারে সেই কাজে এগিয়ে গিয়েছি। রাজ্যের বিধ্বস্ত অর্থনীতিক অবস্থার সুরাহা করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য হিসাবে ৭৪ কোটি টাকা চেয়েছিলাম। কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত ২৪·৭৭ কোটি টাকাব মতো ব্যয় বহন করতে রাজি হয়েছেন। আমাদের প্রয়োজনের সঙ্গে সমানুপাতিকভাবে এবছরের শেষদিকে আমরা আরও টাকা চাইব বলে মনে করছি। কেন্দ্রীয় সমীক্ষক দল এসে দেখে যাওয়ার পর আরও দু'টি জেলা খরার ফলে নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। পর পর দুবারের খরার পর বর্তমানে প্রায় সমস্ত জেলাই যখন দুর্দশার সম্মুখীন তখন, কেন্দ্র পর্যাপ্ত পরিমাণ সাহায্য দিতে অস্বীকার করা সত্ত্বেও, আমরা আমাদের সংগঠনকে পরিস্থিতির উপযোগী করে তুলে অনাহারে মৃত্যু এবং গ্রামাঞ্চলের মানুষদের কলকাতায় চলে আসা রোধ করার জন্য ন্যূনতম প্রয়োজনমাফিক খাদ্য, ত্রাণ ও কাজের ব্যবস্থা করতে সমর্থ হয়েছি।

১৩। রাজ্যে ভিজিলেন্স কমিশনের কার্যধারার উন্নতিবিধান করা বর্তমান বামফ্রন্ট সরকার গৃহীত ৩৪-দফা কর্মসূচির অন্যতম প্রধান দফা। নির্মাণ কর্মসূচি সম্পর্কে ক্রমবর্ধমান উন্নয়ন ব্যয়ের উপর সতর্ক নজর রাখার জন্য ভিজিলেন্স কমিশনের প্রায়োগিক অনুসন্ধান ইউনিটের কর্মিসংখ্যা বৃদ্ধির ব্যাপারে সরকার ইতিমধ্যেই ব্যবস্থা নিয়েছেন। বিচার্য বিষয়ে অনুসন্ধান ও তার উপস্থাপনা যাতে দ্রুততর হয় তা সুনিশ্চিত করতে ভিজিলেন্স কমিশনের পুলিস শাখার অসুবিধাগুলি দূর করার জন্যও

ব্যবস্থা নেওয়া হয়েছে। ভিজিলেন্স কমিশনের ১৯৭৬, ১৯৭৭ এবং ১৯৭৮ সালের বার্ষিক রিপোর্ট সরকার বিবেচনা করে দেখেছেন এবং কমিশনের সুপারিশ অনুসারে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন। এসব রিপোর্ট ১৯৮২ সালের ১০ই মার্চ এই সভায় উপস্থাপিত করা হয়েছিল। ভিজিলেন্স কমিশনের সঙ্গে পূর্ণ এবং দ্রুত সহযোগিতা করবার জন্য সরকারের সকল বিভাগকে নির্দেশ দেওয়া হয়েছে।

১৪। আদালতে প্রচুরসংখ্যক মামলার দরুন প্রশাসন সম্প্রতি গুরুতর অসুবিধার সম্মুখীন। এমন কি, আদালতের ইনজাংশনের ফলে উন্নয়নমূলক কাজকর্মও বন্ধ রাখতে হচ্ছে। ঐসব মামলার দ্রুত নিষ্পত্তির উদ্দেশ্যে সেগুলি যাতে আমাদের তরফ থেকে ঠিকমতো চালানো যায় সেজন্য আমরা আমাদের আইনগত সংগঠনকে জোরদার করে তোলার প্রয়োজন অনুভব করছি।

১৫। সরকারী কাজকর্মে আরও ব্যাপকভাবে বাংলা ভাষার ব্যবহার এই সরকারের ঘোষিত নীতি। অনুরূপভাবেই পার্বত্য অঞ্চলে সরকারী কাজকর্মে নেপালী ভাষার ব্যবহারে উৎসাহ জোগানো হচ্ছে। এই দু'টি ক্ষেত্রেই এখনও অনেক কিছু করতে হবে। পরিভাষার ব্যবহার এর পক্ষে একটা প্রতিবন্ধক। সরকারী কাজে ব্যবহারের জন্য ইতিপূর্বে যে পারিভাষিক শব্দাবলী গঠন করা হয়েছিল সেগুলি সাধারণ মানুষের কাছে দুর্বোধ্য। তাই অবিলম্বে সেগুলি আবার পরীক্ষা করে দেখা দরকার। এজন্য খুব তাড়াতাড়িই একটি কমিটি গঠন করা হচ্ছে। ইংরেজীর পরিবর্তে ঐ দু'টি ভাষার ব্যবহারের পক্ষে বাংলা ও নেপালী টাইপ-রাইটার, টাইপিস্ট এবং স্টেনোগ্রাফারের অভাবে অসুবিধা সৃষ্টি হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ১৮ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ৬,১২,৪২,০০০ টাকা (ছয় কোটি বার লক্ষ বিয়াল্লিশ হাজার টাকা) এবং ১৯ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫৩—জেলা প্রশাসন" বাবদ ৭,০৯,৯৬,০০০ টাকা (সাত কোটি নয় লক্ষ ছিয়ানব্বই হাজার টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮২-৮৩ সালে ৩নং দাবীর অধীনে মুখ্য খাত "২১৩-মন্ত্রীপরিষদ্" বাবদ ব্যয়নির্বাহের জন্য ২৭,১০,০০০ টাকা (সাতাশ লক্ষ দশ হাজার টাকা) মঞ্জুর করা হোক। (এই বরাদ্দ মার্চ এবং জুন '৮২ সালে ভোট-অন-একাউন্ট-এ মঞ্জুরীকৃত ১১.০৪ লক্ষ টাকা সমেত)।

(২) এই হিসাব-খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হলো—

(ক) মন্ত্রীদের বেতন, ভ্রমণ ভাতা নিয়ামিক ভাতা ( সাম্পচুয়ারি ) এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয়, এবং

(খ) অন্যান্য বিবিধ ব্যয় সমেত মন্ত্রীদের আনন্দানুষ্ঠান ও অতিথি আপ্যায়ন বাবদ এবং নিজেদের বিচার-বিবেচনা মতো মন্ত্রীরা যে অনুদান মঞ্জুর করেন সেই অনুদান বাবদ ব্যয়।

(৩) অর্থের জন্য এই যে দাবী পেশ করা হচ্ছে তা থেকে ১০.০০ লক্ষ টাকা মন্ত্রীদের বেতন, নিয়ামিক ভাতা এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করা হয়েছে।

(৪) মন্ত্রীদের ভ্রমণের খরচ মেটানোর জন্যও ৫.০০ লক্ষ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

(৫) আনন্দানুষ্ঠান এবং অতিথি-আপ্যায়ণের জন্য মন্ত্রীদের যে খরচ হয় তা মেটানোর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ৬.০০ লক্ষ টাকা।

(৬) নিজেদের 'বিচার-বিবেচনা মতো অনুদান' মঞ্জুর করতে গিয়ে মন্ত্রীদের যে ব্যয় হতে পারে তা মেটানোর জন্যও ১.১০ লক্ষ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

এবং মন্ত্রীদের বিবিধ ধরণের আয় কিছু কিছু ব্যয়ের জন্যও বাজেটে ৫.০০ লক্ষ টাকা ধরে রাখা হয়েছে।

(৭) এই বলে, আমি ১৯৮২-৮৩ আর্থিক বছরে ৩নং দাবীর অধীনে ২৭.১০ লক্ষ টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

### ৩ নং দাবী

### হিসাব-খাত :: ২১৩-মন্ত্রীপরিষদ্

| গৌণ খাত | ১৯৮২-৮৩ সালের বাজেট প্রাক্কলন | ১৯৮১-৮২ সালের সংশোধিত প্রাক্কলন |
|---|---|---|
| (১) মন্ত্রী এবং উপ-মন্ত্রীদের বেতন | ৬,০০,০০০ টাকা | ৪,৫০,০০০ টাকা |
| (২) নিয়ামিক ভাতা এবং অন্যান্য ভাতা— | ৪,০০,০০০ টাকা | ১,৫০,০০০ টাকা |
| (৩) ভ্রমণের খরচ | ৫,০০,০০০ টাকা | ৩,৫০,০০০ টাকা |
| (৪) আনন্দানুষ্ঠান ও অতিথি-আপ্যায়ন বাবদ খরচ ( ভোটে গৃহীত ) | ৬,০০,০০০ টাকা | ৮,০০,০০০ টাকা |
| (৫) মন্ত্রীদের বিচার-বিবেচনামতো অনুদান | ১,১০,০০০ টাকা | ৭০,০০০ টাকা |
| (৬) মন্ত্রীসভা বিষয়ক বিভাগ | — | — |
| (৭) অন্যান্য ব্যয় | ৫,০০,০০০ টাকা | ২,৬১,০০০ টাকা |
| ভোটে গৃহীত মোট— | ২৭,১০,০০০ টাকা | ২০,৮১,০০০ টাকা |

**Mr. Deputy Speaker :** All the cut motions are in order and taken as moved.

### Demand No. 18

**Shri Rajesh Khaitan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Abdul Mannan :** —Do—

**Shri Kashinath Misra :** —Do—

**Demand No. 19**

**Shri Kashinath Misra :** I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Manas Bhunia :** —Do—

**Shri Rajesh Khaitan :** —Do—

**Demand No. 3**

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Manas Bhunia :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

[3-45—3-55 P.M.]

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের গুরুত্বপূর্ণ অংশের আজকে সূচনা হচ্ছে এবং এই পরিপ্রেক্ষিতে একটা কথা না বলে আমি শুরু করতে পারছি না। এই অধিবেশনে ছুটির আগের দিন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের যেসব রিপলাই দেওয়ার কথা সংসদীয় গণতন্ত্রের নিয়ম অনুসারে উনি সেইসব রিপ্লাই দেননি। আমি ধিক্কার জানিয়ে তার তীব্র প্রতিবাদ করছি। ওনার বক্তৃতা যদি আগাগোড়া দেখেন তাহলে দেখবেন উনি বক্তৃতার জন্য অনেক হাততালি পেতে পারেন, কারণ, বলার জন্য ওনার খ্যাতি আছে. কিন্তু বেশীর ভাগ মাঠে ময়দানে এবং স্বভাবতঃই ওনার ভূমিকা কি হওয়া উচিত ছিল সেটা উনি জ্ঞাত ছিলেন না। কখনও উনি শিশির বাবুর পিতার সঙ্গে কখন গুলি খেলেছেন সেকথা বলে গেলেন, কখনও কেন্দ্রের বিরুদ্ধে পুরান ক্লাইভ আমলের ভাঙ্গা রেকর্ডগুলি বলে চলে গেলেন। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন দিতে হবে দিতে হবে, করতে হবে, আমরাও বলছি দিতে হবে এবং করতে হবে। কিন্তু ওনার বক্তৃতার মধ্য দিয়ে সেই সুরটা ছিল না, উত্তরটা ছিল না যে কে করবে। আমরা বিরোধী দল ডিবেটে অংশ গ্রহণ করেছি সংসদীয় গণতান্ত্রিক নিয়মে, মুখ্যমন্ত্রী সব শুনে তার উত্তর দেবেন। কিন্তু কোথায় উত্তর? আমাদের নেতা সাত্তার সাহের কৃষি সংক্রান্ত এবং বিদ্যুত সংক্রান্ত বিষয়ে প্রশ্ন করেছিলেন, কোথায় তার উত্তর? আমাদের অন্যান্য সদস্যরা পুলিশের ব্যাভিচারের বিরুদ্ধে প্রশ্ন তুলেছিলেন, কোথায় তার উত্তর? আমি পরিবহনের সম্পূর্ণ উদাসীনতার কথা এবং নৈরাজ্যের কথা তুলেছি, কোথায় উত্তর? আমি প্রশ্ন রেখেছিলাম কেমন করে ২ কোটি টাকা

নয় ছয় হয়ে যাচ্ছে ইনফর্মেশানের মধ্য দিয়ে সিনেমা খাতে, তার উত্তর নেই। তিনি পজিটিভ উত্তর দেওয়ার দায়িত্ব এড়িয়ে গিয়ে আমাদের মত প্রশ্ন করেছেন। সুতরাং আমি আশা করব এবারে যে বড় গুরুত্বপূর্ণ অংশ এসেছে তিনি সেই ভূমিকা গ্রহণ করবেন যাতে কিছু উত্তর পেতে পারি, তিনি যেন কোয়েশ্চেন না করে যান। প্রথমেই দেখুন বাজেট রাতারাতি বেড়ে গেল। গত বছর যা ছিল এবারে তার থেকে বাড়ল প্রায় ৩ কোটি টাকা। এমন কি উদ্দেশ্যের জন্য থ্রু প্ল্যানিং ৩ কোটি টাকা বেড়ে গেছে ৩ কোটি টাকা বেড়ে গেছে শুধু রাজনৈতিক উদ্দেশ্য সংকীর্ণ স্বার্থ চরিতার্থ করবার জন্য। বাজেট বক্তৃতার ৪ প্যারাগ্রাফে উনি বলেছেন শান্তিপূর্ণ অবাধ নির্বাচন হয়েছে বলে এবং তারজন্য খরচ হয়েছে এবং তার বেশীর ভাগ সরকারী কর্মচারীরা গ্রহণ করেছেন। সরকারী কর্মচারীরা যদি কেন্দ্রের সঙ্গে সমান অংশে কোন এক্সট্রা ডি. এ. পান তাতে আমাদের আপত্তি হবার কোন কারণ নেই, কিন্তু নতুন করে একটা প্রিভিলেজ ক্লাস তৈরী হতে পারে না। যেখানে দফাদাররা ৮০ টাকা বেতন পায়, পঞ্চায়েত সচিবরা ২শো টাকার বেশী বেতন পায় না, যেখানে বহু জায়গায় আধা সরকারী কর্মচারী আছে যারা ১ শো টাকা পর্যন্ত বেতন পায় না সেখানে শুধু একটা প্রিভিলেজ ক্লাস তৈরী করার উদ্দেশ্যে এবং একটাই উদ্দেশ্য যে কো-অর্ডিনেশান কমিটি শক্তিশালী হোক যাতে অবাধ নির্বাচন না হতে পারে, যাতে গণতন্ত্র ধ্বংস হতে পারে তাদের মধ্য দিয়ে তার ব্যবস্থা করা, এটা একটা পরোক্ষভাবে ঘুষের ব্যবস্থা করা এবং এই ইংগিত এতে আছে বলে আমরা তীব্র আপত্তি করি এই প্রিভিলেজ ক্লাস তৈরী করার বিরুদ্ধে। আজকে মাষ্টার মহাশয়দের বেতন বৃদ্ধি করেছেন আমি স্বাগত জানাই, কিন্তু অপর দিকে রাজ্য সরকারী কর্মচারীদের নিয়মিতভাবে বেতন বৃদ্ধি করার এই যে কৌশল এটা বিশেষ একটা রাজনৈতিক কারণের জন্য, তার আমি তীব্র নিন্দা করছি। স্যার, এখানে মেনশান করা হয়েছে শান্তিপূর্ণ, অবাধ এবং ন্যায়সঙ্গতভাবে নাকি নির্বাচন অনুষ্ঠিত হয়েছে, এটা অত্যন্ত তৃপ্তির কথা। স্যার, বাধ্য ভূমিতে একটা মানুষ যখন যায় তার কি কোন তৃপ্তি হতে পারে? আজকে যারা দেশের শান্তিপ্রিয় মানুষ, দেশের যারা নাগরিক তাদের ভোটাধিকার ছিল দীর্ঘ ২০ বছর ধরে। গণতন্ত্রকে ধ্বংস করার জন্য আজকে সেই অবাধ নির্বাচনের নাম করে শিশুদের পর্যন্ত ভোটের জায়গায় দাঁড় করিয়ে দেওয়া হয়েছে। আমি সরকারী সূত্র ধরে বলছি, মুখ্যমন্ত্রী একবারও কি তার প্রতিবাদ করেছেন? দিনের পর দিন সংবাদপত্রে বেরিয়েছে, গভর্নর যিনি সুপ্রীম অব দি গভর্নমেণ্ট, যাঁর সরকার বলে বলা হয়, তিনি একটা সিক্রেট রিপোর্ট পাঠিয়েছিলেন, সেই রিপোর্টে তিনি

বলেছেন যে নির্বাচন অবাধ হয়নি এবং স্বাধীনভাবে মানুষ সেখানে অংশ গ্রহণ করতে পারেনি।

( তুমুল হট্টগোল )

বার বার এই জিনিস চলতে পারে না, বিচারের বানি নীরবে নিভৃতে কাঁদবে না, যদি দেশের মানুষের অবাধ নির্বাচনের ক্ষমতা দিনের পর দিন ক্রিপল করা হয় তাহলে একদিন আসবে যেদিন এই অধিকারকে কায়েম করবার জন্য মানুষ নিজেরাই এগিয়ে আসবে এবং সেদিন বেশী দূরে নয়। দেওয়ালের লিখন আজকে জ্যোতি বাবুরা পড়তে পারছেন না, পড়বার চেষ্টাও করছেন না। গ্রামে গ্রামে মানুষ উত্তাল হয়ে গেছে, মানুষ বুঝে নিয়েছে আমাদের রায়ের বিপরীত রায় হয়ে গেছে। সুতরাং এর জবাব চাই। সুতরাং নির্বাচনটা ডিসপিউটেড, এটা একটা কারচুপি এবং এটা সরকারী সূত্রে কারচুপি হয়েছে।

যদি আপত্তি করবার থাকত তাহলে গভর্নরের স্পীচ্ যেটা প্রকাশ্যে বেরিয়েছে তাতে আপত্তি করতে পারতেন। কাজেই ধরে নিতে পারি মুখ্যমন্ত্রী যখন নীরব তখন তিনি এটা সমর্থন করেছেন। কেন্দ্রীয় সরকারের কাছে গোপন রিপোর্ট গেছে যে এই নির্বাচন সঠিক হয়নি, অবাধে হয়নি। কাজেই উনি যে তৃপ্তির কথা বলছেন সেটা হচ্ছে শ্মশানের তৃপ্তি, বধ্যভূমিতে তৃপ্তি। তবে ভারতবর্ষের বুকে যদি এই জিনিস চলতে থাকে তাহলে নির্বাচন বলে যে জিনিসটা আছে সেটা ভারতবর্ষে বন্ধ হয়ে যাবে। তারপর ওঁরা বলেন আমরা মার্কসিস্ট। কিন্তু স্যার, আপনি একটা জিনিস লক্ষ্য করুন, প্রথম বামফ্রন্ট সরকার এসেছিলেন ৩৬ দফা কর্মসূচী নিয়ে কিন্তু এবারের বামফ্রন্ট সরকার এসেছেন ৩৪ দফা কর্মসূচী নিয়ে—অর্থাৎ এবারে ২ দফা বাদ দিয়েছেন। এই ২ দফায় ছিল শ্রমিক এবং কমচারীদের স্বার্থ রক্ষা করবার কথা। মার্কসিস্ট গভর্নমেণ্ট ওয়ার্কিং ক্লাশকে রিপ্রেজণ্ট করে, কিন্তু যারা নন-মার্কসিস্ট তারা স্পেশ্যাল-ভাবে কিছু করে না, তারা জেনারেল-ভাবে কাজ করে। কিন্তু আমরা দেখলাম বামফ্রন্ট সরকার এবারে দুটি গুরুত্বপূর্ণ দফা কার্টেল করেছেন যে দুটি দফায় ছিল ওয়ার্কি ক্লাশের ইণ্টারেস্ট। এঁরা ৩৬ দফা উইথড্র করে দফার রফা করেছে। তবে এই যে দফাগুলো রেখেছেন তাতে দেখছি কোথাও কোথাও আবার ওই ৩৪ দফারই পুনরাবৃত্তি করেছেন। আমি মনে করি এটা নূতন করে মানুষকে ধাপ্পা দেওয়া ছাড়া আর কিছুই নয়। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি বলুন যে, ওই ৩৬ দফার ২ দফা উইথড্র করে সেগুলিরই আবার পুনরাবৃত্তি

করা হয়েছে। তারপর, মুখ্যমন্ত্রী জানেন যে, সেকেণ্ড পে-কমিশনের রিপোর্টে আছে ডবলিউ বি. সি. এস. সিনিয়র র‍্যাঙ্কে যাঁরা আছেন তাঁদের জয়েন্ট সেক্রেটারী হবার এবং কোথাও কোথাও প্রয়োজনে এ্যাডমিনিষ্ট্রেসনের সেক্রেটারীও হবারও কথা। তাঁরা ডেপুটেসনও দিয়েছিলেন। কিন্তু মুখ্যমন্ত্রীর এতই দম্ভ যে তাঁদের কথা পর্যন্ত তিনি শোনেননি। যাঁরা সরকার চালান তাঁদের প্রতি যদি এই ব্যবহার হয় তাহলে কিভাবে এ্যাডমিনিসট্রেসন চলছে? তারপর, গ্রাম বাংলায় গিয়ে দেখুন এস. পি, এডিসন্যাল এস. পি., ডি. এম., বিডিও হিসেবে যাঁদের রাখা হয়েছে তাঁরা কেউ বাংলা জানেন না। গ্রামবাংলার গরীব মানুষ এস. পি.-র সঙ্গে কথা বলতে যাবেন তিনি বাংলা জানেন না, ডি. এম-এর সংগে কথা বলবেন, তিনি বাংলা জানেন না। এই অবস্থা যদি হয় তাহলে গ্রাম বাংলার গরীব মানুষ তাদের কথা কি করে বোঝাবেন? ডি. এম. থেকে শুরু করে বি. ডি. ও., এস. ডি. পি. ও সকলের ক্ষেত্রেই ওই এক অবস্থা—তাঁরা কেউ বাংলা জানেন না। তাহলে আমরা দেখতে পাচ্ছি কথা শুনতে পারুক, বুঝতে পারুক, বিচার করতে পারুক, বিচার বুঝতে পারুক এরকম কোন ইচ্ছা বা মানসিকতা এই সরকারের নেই। তারপর, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে জানতে চাই, সেকেণ্ড পে-কমিশনে যে কথা বলা হয়েছিল সেই অনুসারে ডবলিউ. বি. সি. এস. অফিসারদের সিনিওরিটি অনুসারে এ্যাওয়ার্ড দেওয়া হয়েছে কিনা? স্যার, এঁরা প্রশাসন সংস্কার করবার জন্য একটা কমিটি করেছেন কিন্তু তাঁদের কোন টাইম বেঁধে দেননি। বলা হয়েছে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি করা হয়েছে প্রশাসন সংস্কারের জন্য। এই কমিটিতে যাঁদের রাখা হয়েছে সে সম্বন্ধে আমি কিছু বলব। স্যার, ব্যাকডোর দিয়ে ঢোকানের বিরুদ্ধে এই সি. পি. এম. পার্টি থেকে বহুবার পার্লামেণ্ট বক্তব্য রাখা হয়েছে। কিন্তু এখানে দেখছি তাঁরাই ব্যাকডোর দিয়ে লোক ঢুকিয়েছেন। যখন কোন টাইম বেঁধে দেননি তখনই বোঝা যাচ্ছে অনির্দিষ্ট কালের জন্য এঁদের গাড়ী দিয়ে, টাকা দিয়ে রাখা হবে। স্যার, ডঃ অশোক মিত্র যিনি বিপুল মানুষের রায়ে কমপ্লিটলী রিফিউজড তাঁকে গোপনে অনির্দিষ্ট কালের জন্য সরকারী টাকা দিয়ে, গাড়ী দিয়ে সরকারে বহাল করা হয়েছে। জানতে চাই কিসের জন্য এসব করা হয়েছে? তারপর, বুদ্ধদেব ভট্টাচার্য তিনি কি এমন স্বার্থক সৃষ্টিকর্তা যে তাঁকে এইভাবে ব্যাকডোর দিয়ে সরকারে আনতে হবে? তাঁদের যদি আনতেই হয় তাহলে কোন একটা জায়গা থেকে নির্বাচনের মাধ্যমে আনলেন না কেন? স্যার, আমি এই হাউসের অনেক পুরাণ প্রসিডিংস পড়েছে এবং তাতে দেখেছি বর্তমান মুখ্যমন্ত্রী এই ব্যাকডোর দিয়ে আসার বিরুদ্ধে অনেকবার বলেছেন। শুধু তাই নয়, এই ব্যাপারে

তিনি ডাঃ. বি. সি. রায় এবং পি. সি. সেনকে তীব্র কটাক্ষও করেছেন। কিন্তু এখন দেখছি যে লঙ্কায় যায় সেই রাবণ হয়। আমি জানতে চাই যদি একটা নির্দিষ্ট পরিকল্পনা তৈরী করতে হয় তাহলে তাঁদের একটা টাইম বেঁধে দেননি কেন যে এতদিনের মধ্যে করতে হবে? এর কারণ হচ্ছে যতদিন তাঁদের টাকার দরকার, বাড়ীর দরকার ততদিন তাঁরা তা নেবেন এবং সেই জন্যই এই দুজন হেরে যাওয়া মন্ত্রীকে নিয়োগ করা হয়েছে। এটা অত্যন্ত লজ্জার কথা এবং আমি মনে করি এতে সি. পি. এম. পার্টির লোক যাঁরা রয়েছেন তাঁরা আপত্তিও করবেন।

[3-35—4-65 P.M.]

বলা হয়েছে মন্ত্রীদের দপ্তর ভাগ করা হয়েছে। এর কারণ কি? অনেক দপ্তর বাড়ানো হয়েছে। বলা হয়েছে প্রত্যেকের দায়িত্ব ছোট ছোট হবে এবং কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন হবে। এটা নীতি নয়, এটা নীতি হতে পারে না। বিগত দিনে বহু জায়গায় হয়েছে একজনের অনেক দায়িত্ব থাকবে। দ্রৌপদী পঞ্চ পাণ্ডবের মত, একজন সেক্রেটারী পাঁচজন তার মন্ত্রী। হেলথ মিনিষ্ট্রি সেখানে দেখুন। ধরুন একজন নার্স এন. আর. এস. হাসপাতাল থেকে রুর‍্যাল এরিয়ায় পুরুলিয়ায় ট্রান্সফার হতে চায়। তাকে দু জন মন্ত্রীর কাছে আবেদন করতে হবে। একজন মন্ত্রী ইয়েস বলবেন, আর একজন মন্ত্রী ইয়েস বলবেন, তবে একজন নার্স ট্রান্সফার হবে। একটু কমনসেন্স এ্যাপ্লাই করুন। বলতে পারেন, এইভাবে প্রশাসন চলতে পারে কি না? এ হচ্ছে শুধু দলের মধ্যে ঝগড়া মেটাবার একটা প্রচেষ্টা। কিন্তু দল ফুটিফাটা হয়ে গেছে। আজকে দল রক্ষা করবার জন্য এইভাবে ভাগ করা হয়েছে। কই ভাগ করতে পারেননি তো প্রশাসন দপ্তরকে, ভাগ করতে পারেননি আরব্যান ডেভেলপমেন্ট ব্যাপারে কলকাতা করপোরেশন মিউনিসিপ্যালিটি ইনক্লুডিং আদার বড় বড় দপ্তরকে? ডি. এস. পি টাকা খরচ করবার জন্য যেটা আজকে তাকে ভাগ করতে পারেননি। কানাইবাবুকে ভাগ করতে পারেননি? বিনয় চৌধুরীকে ভাগ করতে পারেননি? ভাগ করার উদ্দেশ্য যদি হোত দ্রুত কাজ করার তাহলে সব কিছুই সঠিকভাবে ভাগ করা হোত। ছোট মাছ তার একটা দপ্তর বড় মাছ তার একটা দপ্তর। পোনার একটা দপ্তর, রুই কাতলা একটা দপ্তর, এইভাবে ভাগ করা হয়েছে। উদ্দেশ্য একটাই যেটা আমি আগে বললাম। ভাগ হচ্ছে আবার যুক্ত হবে এবং আবার যুক্ত হলে আবার একটা দপ্তর হয়ে যাবে। এটা অন্যায়, অসত্য। এই যে ৪৪ জন মন্ত্রী হয়েছে তার কি খরচ হয়েছে দেখুন। ১৯৮১-৮২ সালে এই সরকার ছিলেন, তখন মন্ত্রীদের বেতন ছিল ৪ লক্ষ ৫০ হাজার। আজকে সেখানে ৬ লক্ষ দাঁড়িয়েছে।

এই টাকা কারও পৈত্রিক সম্পত্তি নয়, কোন পার্টির সম্পত্তি নয়, এই টাকা জনগণের। আজকে মন্ত্রীদের পকেট ভরিয়ে দেওয়া হচ্ছে এই টাকায়। জানি না, আমি শুনেছি, আপনি জানেন সত্য কিনা যে মন্ত্রীরা বেতন নেন না, সমস্ত পার্টি ফাণ্ডে জমা দিতে হয়। তার মানে পরোক্ষভাবে এই টাকা পার্টি ফাণ্ডে চলে যাচ্ছে। অদ্ভুত ব্যাপার। নিয়মিত ভাতা ও অন্যান্য ভাতা এখন বাড়িয়ে দেওয়া হয়েছে। ১ লক্ষ ৫০ হাজার টাকা থেকে ৪ লক্ষ টাকায়। ভ্রমণের খরচ ৩ লক্ষ টাকা থেকে সাড়ে পাঁচ লক্ষ টাকা করা হয়েছে। আবার জ্যোতিবাবু মাঝে মাঝে উড়িয়া কৌশল করেন। আনন্দ অনুষ্ঠান কথাটা শুনতে খারাপ লাগে। তাদের সেই খাতের টাকা সাড়ে তিন লক্ষ থেকে ৬ লক্ষ টাকা করেছেন। কিন্তু পরবর্তীকালে দেখুন মন্ত্রীদের বিচার এবং বিবেচনার উপর অনুষ্ঠান হবে। এটা ৭০ হাজার টাকা বাড়িয়ে ১ লক্ষ ১০ হাজার টাকা করেছেন। আজকে পার্টি গুণ্ডা বললো গাড়ী করে যাবো— যাও গাড়ী করে বাড়ী যাও। এই যে অনুদান এটা বাড়িয়ে ডবল করে দেওয়া হয়েছে। জ্যোতিবাবু রেখেছেন ৫ লক্ষ স্যার, এই পাঁচ লক্ষ টাকা না রাখলে কি হোত না? কোনদিন এই রকম হয়নি। এ এক নূতন সংযোজন। যেখানে গত বছর ২ লক্ষ ৬১ হাজার টাকা ছিল আজ হোল ৫ লক্ষ টাকা। গত ৩০ বছরের মধ্যে এটা হচ্ছে হায়েষ্ট। রেকর্ড করে দিয়েছেন। এবার ৫ লক্ষ টাকা তার হাতে রেখে দেওয়া হোল। এইভাবে খরচ করা হচ্ছে। শুধু তাই নয়, একটা জায়গায় গভর্নমেণ্টর বাড়ী করার কথা ছিল। যখন আমরা ছিলাম সরকারে, ডেনজারাস প্রপোজিসন, কৃষ্টি বা সংস্কৃতিক অনুষ্ঠান করবার জন্য যেখানে ন্যাশন্যাল থিয়েটার করার কথা ছিল, সেই জায়গায় সরকারী ভবন করা হচ্ছে। কেন করা হচ্ছে? টাটাকে জায়গা দেওয়া হচ্ছে—সেই জায়গায় সরকারী ভবন কেন করা হচ্ছে না? ঘোড় দৌড় করার জন্য ১০ একর জায়গা। চলে যান ডায়মণ্ড হারবারে। ঘোড়দৌড় থাকবে না একথা বলতে পারি না। যারা ঘোড়ার পিছনে দৌড়াবে, তারা দৌড়াক—কিন্তু তারা চলে যাক আমতলায়। সেখানে জমি এ্যাকুয়ার করে নেবার চেষ্টা করুন। গভর্নমেন্ট টাটাকে জমি দিয়ে দিচ্ছেন। আর কৃষ্টি সংস্কৃতিক অনুষ্ঠানের জন্য যেখানে থিয়েটার তৈরী করার কথা ছিল, সেখানে সরকারী ভবন করা হচ্ছে।

কি কি টার্মস দিচ্ছেন, কোথায় দিচ্ছেন, এটা বড় কথা নয়, তার চেয়ে বড় কথা হলো, কি টার্মসে দিচ্ছেন। এর আগে এই জিনিস হয়েছিল। ডেনজারাস কথা, ওঁরা বলছেন যে কেন্দ্রীয় সরকার এস্‌মা প্রয়োগ করেছেন। সে সম্পর্কে মার্কসবাদী

কমিউনিষ্ট পার্টির ইস্তাহার বলছে যে কোথাও এস্‌মা প্রয়োগ করা হবে না। আমি তথ্য দিয়ে বলছি এস্‌মা কোথায় কোথায় প্রয়োগ করা হয়েছে। এস্‌মা প্রয়োগ করা হয়েছে পার্ক হোটেলে। অত্যাবশ্যকীয় জরুরী ইনডাসট্রি বলতে পার্ক হোটেলকে ওনারা ধরেছেন এবং সেখানে এস্‌মা প্রয়োগ করেছেন। অস্বীকার যদি করেন আমি চ্যালেঞ্জ করছি জ্যোতিবাবুকে। তিনি এস্‌মা প্রয়োগ করেছেন এটা সবচেয়ে বড় অস্ত্র বলে। পার্ক হোটেলে কেউ ষ্ট্রাইক করতে পারবে না, কেউ জিন্দাবাদ করতে পারবে না, কেউ মুর্দাবাদ বলতে পারবে না। আজকে এই সমস্ত জিনিষ সমস্ত জায়গায় হচ্ছে। প্রশাসনের সুবিধার জন্য ৯ নম্বরে যা বলেছেন সেটা আমি সমর্থন করি। ২৪ পরগণাকে দ্বিখণ্ডিত করবার জন্য যে প্রস্তাব এনেছেন তাকে দ্রুত করুন, ত্বরান্বিত করুন, আমরা নিশ্চয়ই এই প্রস্তাবকে স্বাগত জানাই। কিন্তু একটা ডেঞ্জারাস কথা শুনলাম এক জায়গায় বলেছেন আমরা বাংলা ভাষাকে দ্রুত করবার জন্য চেষ্টা করছি। কিন্তু অতীতের যে পরিপূরক ভাষাগুলি রয়েছে সেগুলি পাল্টাতে হবে। তার জন্য তৈরী হচ্ছি। এর দায়িত্বে আমি নিজে ছিলাম, আমার নিজের একটা নৈতিক দায়িত্ব আছে এই সম্পর্কে কথা বলার। স্যার আমাদের একটা সিদ্ধান্ত হয়েছিল সেই সময়ে, যে কোন পরিপূরক শব্দের দরকার নেই, যখন কোন কঠিন বাংলা শব্দ এসে যাচ্ছে, সেখানে ইংরাজী শব্দটা প্রতিশব্দ হিসাবে ব্যবহার করা হয়। ব্যুরোক্রাটের ফাঁদে পা দিয়েছেন জ্যোতি বাবু। আমি তো স্বাগতঃ জানাই, সারা বাংলাদেশে বাংলা ভাষা চালু হয়েছে—ত্রিমুখী শিক্ষা সম্পর্কে আমার আপত্তি থাকতে পারে, কিন্তু আমি জানি যে মৌলিক চিন্তার বিকাশ তাতে হতে পারে না। পৃথিবীতে, কি ডেভলপ কান্‌ট্রিতে এমন কোন জায়গা আছে যে সেখানে মৌলিক চিন্তার কোন বিকাশ হচ্ছে মাতৃভাষা ছাড়া? আজকে আমরা সেটা করতে পারছি না। আজকে ২১শে ফেব্রুয়ারী হয়তো ঐটুকু দেশে আজকে নেপালীরা বলতে পারে "ভাষা মম তান্‌ছা", আমরা বলতে পারছি না। আমি স্বাগত জানাই, সেই ব্যাপারে যদি কেউ জোর দেন। অপর দিকে কি করছেন? ব্যুরোক্রাটদের পথ, ক্রমশঃ কৌশলে এড়িয়ে যাচ্ছেন। ভাষার ট্রেনিং পর্য্যন্ত শুরু হয়েছিল, বাংলা টাইপ এবং ষ্টেনো পর্য্যন্ত তৈরী হয়ে গিয়েছিল। এবং এই যে প্রতিবন্ধকতা, এটা আজকে থেকে অনন্তঃ সাত বছর আগেকার প্রতিবন্ধকতা সম্পর্কে বলা হয়েছিল। আজকে সেখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে, যে সমস্ত কঠিন শব্দ আসবে, সেইগুলো ব্যবহার করে চালিয়ে দেওয়া হবে, কিন্তু মূল বাংলা ভাষা থাকবে। কৈ ব্যুরোক্রাটরা লেখেন, সেকরেটারীরা লেখেন? কারণ তারা জানেন যে এই ইংরাজীর মধ্যেই তাদের সেকরেটারীত্ব রয়েছে। চুরি জোচচুরি

কঠিন ইংরাজীতে লেখেন, এড়িয়ে যাবার সুযোগ আছে। তার জন্য আজকে ইংরাজীকে কৌলিন্যে রেখে দিয়েছেন। তিনিও জানেন যে এই যে অর্ধ মূর্খের দল, শুধু নিজে ইংরাজী ভাল স্কুলে পড়েছেন, বিলাতে ব্যারিষ্টার হয়েছেন বলে এদের চরিয়ে খাচ্ছেন। যে মুহূর্তে এইগুলো সব ধরা পড়ে যাবে, তখন তাঁর নেতৃত্ব পর্য্যন্ত চ্যালেঞ্জড হয়ে যাবে। সুতরাং কায়েমী স্বার্থের দালাল না হয়ে, বুর্জোয়ারা যে কথা বলে, তাদের কথা না শুনে প্রতিক্রিয়াশীল চক্রের দালাল না হয়ে ব্যারিষ্টোক্রাসি অথবা ঐ আমলা তন্ত্রের দালাল না হয়ে সত্যিকারের মার্কসবাদকে মর্য্যাদা দেবার জন্য যদি এগিয়ে যান, আমরা সমর্থন জানাবো। অপর দিকে আমার শেষ কথা হচ্ছে, কারণ অনেকগুলো বিষয় আছে, যেগুলো খুবই গুরুত্বপূর্ণ বিষয়ে, কিন্তু আপনারা এমন করেছেন, যা নজিরবিহীন। এক একটা দিনে সাত আটটা করে দপ্তর নোটিশ দিয়েছেন, এর উপর বক্তৃতা করতে সময় অল্প ধার্য্য করেছেন। আজকে ৫০ বছর ধরে চার ঘণ্টা করে হয়। এই বছর এ্যাডজোর্নমেণ্ট মোশন তো বাদই দিয়ে দিয়েছেন। তা সত্বেও আধ ঘণ্টার বেশী কোন দল পাবে না। আমলাতান্ত্রিক জিনিস তৈরী করেছেন, নিজেদের মন্ত্রীত্ব ঠিক করতে পারলেন না, তার জন্য কেন আমরা প্রায়শ্চিত করবো ? মহালয়া আসছে, কেন তার আগে শেষ করতে হবে ? ২৫ তারিখে বাজেট শেষ করতে হবে, এই জিনিস কেন করেছেন ? কেন এক মাস আগে বাজেট ডাকেন নি ? এর আগে আপনারা বলেছিলেন যে আমরা নির্দিষ্ট সময়ে বিধানসভা ডাকবো। কেন ডাকেন নি ? যে সব কথা এখানে রাখা হয়েছে, সব বিষয়ে আমি বলতে পারলাম না। কিন্তু যে সব কথা বলেছেন, যেমন খরা ত্রাণে ২৪ কোটি টাকা চেয়েছেন, খরা প্রপোজিশনে যে ২৪ কোটি টাকা চেয়েছেন, আজকে ম্যাচিং গ্রাণ্ট করে আরও ২৪ কোটি টাকা স্টেট খরচ করুন। তারপর কেন্দ্রীয় সরকারের কাছে যদি যেতে হয়, তাহলে আমরা যাবো। আলবাৎ যাবো আমরা। রাজ্যের খরা পীড়িত মানুষের জন্য যদি জ্যোতি বাবুর সঙ্গে হাত মেলাতে হয়, আমাদের কোন সংকীর্ণতা নেই, আমাদের কোন গোঁড়ামী নেই।

[ 4-05—4-15 P. M. ]

রাজ্যের খরা পীড়িত মানুষদের স্বার্থে জ্যোতিবাবুর সঙ্গে হাত মেলাতে আমাদের কোন সংকীর্ণতা নেই। আগে আপনারা খরচ করে দেখান, রাজ্য আগে পা বাড়িয়ে দেখান, দলবাজী বন্ধ করুন, চুরি নৈরাজ্য বন্ধ করুন, একসঙ্গে যেতে রাজি আছি। আপনারা যে ব্যয় বরাদ্দের কথা বলেছেন আমরা তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আপনারা যে এত টাকা খরচ করতে চেয়েছেন এত টাকা খরচ করার দরকার কি আছে ?

অতীতে যা খরচ হয়েছিল তার চেয়ে অনেক বেশী হয়েছে। এই এত টাকা খরচের আমি তীব্র প্রতিবাদ করছি। আর উপযুক্ত পরিমাণে খরার কাজ হচ্ছে না বলে আমি এর তীব্র আপত্তি জানাচ্ছি।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বক্তৃতা করার সময় আমার সম্বন্ধে একটি রিমার্ক পাস করেছেন—"জোচ্চোর" শব্দ তিনি ব্যবহার করেছেন। আমার মনে হয় এটা আন পার্লামেন্টারি। আপনি এটা এক্সপাঞ্জ করুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আই উইল লুক ইনটু ইট. আমি এটা দেখব।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বৈধতার প্রশ্ন তুলছি। স্যার, আপনি তো মন দিয়ে কথাটা শুনলেন—জোচ্চোরকে জোচ্চোর বলাটা কি অন্যায় ?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** সুনীতিবাবু, আপনি বসুন।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এই সভায় উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই বক্তব্য এত স্পষ্ট, এত যুক্তিপূর্ণ, এত বাস্তব সম্মত এবং আত্ম বিশ্বাসে পরিপূর্ণ যার উপর অধিক কোন বক্তব্যের অবকাশ রাখে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সুযোগ হল এই সভার বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জির ভাষণ শোনা। তার ভাষণ শুনতে শুনতে বিশ্ব কবি রবীন্দ্রনাথের সেই বিখ্যাত গল্প "ক্ষুধিত পাষাণের" কথা আমার মনে পড়ে গেল। পাগলা মেহের আলির কথা এই হাউসে আমরা শুনতে পেলাম, যে মেহের আলি কেবল বলে গেল "সব ঝুটা হ্যায়, সব ঝুটা হ্যায়'। পশ্চিমবাংলার জনগণ তাদের স্বাধীনভাবে গণতান্ত্রিক অভিমত প্রয়োগ করে আবার বাম ফ্রন্ট সরকারকে ক্ষমতায় ফিরিয়ে আনলেন, জনগণের সেই রায়কে গ্রহণ করার মত এদের সেই সৎ সাহস নেই, সেই মানসিকতাও নেই। ওরা দায়িত্বজ্ঞানহীন বিরোধী পক্ষের মত আচরণ করছেন পশ্চিমবাংলার বুকে। তাদের মুখে এটা শুনতে হবে পশ্চিমবাংলার সাধারণ প্রশাসনে ব্যয় কিছু বেড়েছে। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় কি সেই কথা ভুলে গেছেন ? ১৯৭২ সালে এই সাজান বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন তার নামে কেস হয়ে গেছে। ২৪ পরগণার এস. পি. তার নামে কেস করেছিল। এই কথা তিনি নিজে আমার কাছে গল্প করেছিলেন। এই কথা তিনি বলেননি ? আজকে এই কথা বলতে পারবেন, পশ্চিমবাংলার

বাম ফ্রন্ট সরকার বিধানসভার কোন সদস্যের প্রতি অমর্যাদা করেছেন, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যদের ?

( ভয়েস ঃ সুনীতি চট্টরাজ ঃ হাঁ, অমর্যাদা করেছেন। ) I do not want to lear from the person who was victimised by the Wanchoo Commission.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, উনি আমার নাম বলেছেন, সেই জন্য আমাকে বলতেই হবে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিঃ বাপুলী, শান্তশ্রী বাবুর বক্তৃতা হয়ে যাক, তারপর আপনার পয়েন্ট অব অর্ডার শুনব।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, এই ব্যাপারে আপনার রুলিং আছে। আমরা রুলিং মাথা পেতে নিয়েছি। স্যার, আমি যেটা বলতে চাইছি সেটা হল এই—মাননীয় সদস্য বলবার সময় বললেন ওকে নাকি আমি গল্প করেছি—আমি জানি না বাইরে সদস্যদের গল্প বলা যায়, বিধানসভায় সেটা বলেছেন কিনা উনি যেটা বলতে চেয়েছেন সেটা এটা নয়। উনি ভুল করছেন, তখনকার দিনে যদি কেউ অন্যায় করত তাহলে পুলিশ তার বিরুদ্ধে কেস করার সাহস রাখতো। এখন জ্যোতিবাবুর জন্য সি. পি. এম. এর কোন মেম্বার চুরি করলে ধরে না, এটাই হচ্ছে তফাৎ। তখনকার ইনসপেক্টর, অফিসারদের সাহস ছিল, এখন তারা মরাললেস হয়ে গেছে।

**শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এই হাউসে বসে আমাদের শুনতে হ'ল সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে নীতিজ্ঞান। ১৯৭২ সালে পশ্চিমবাংলায় যারা সংসদীয় গণতন্ত্রের সমালোচনা করেছিলেন আমাদের একথা শুনতে হ'ল তাদের কাছ থেকে। যারা সারা ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রকে দিনের পর দিন বিপদাপন্ন করে তুলছে তারাই পশ্চিমবাংলার সাধারণ প্রশাসন নিয়ে সমালোচনা করছেন। পাশের রাজ্য বিহারে দেখুন কি অবস্থা চলছে। গত সংখ্যা 'সানডে' পত্রিকাতে বেরিয়েছে সাহেবগঞ্জের সাব-জেল থেকে কুখ্যাত সব ডাকাতদের রাত্রিবেলাতে ছেড়ে দেওয়া হয় ডাকাতি করার জন্য। জোতদার, জমিদারদের নির্দেশে কোন মানুষকে খুন করার জন্য লোককে ছেড়ে দেওয়া হয় এবং খুন করার পর তাদের আবার জেলে ফিরিয়ে আনা হয়। ছবি দিয়ে সব খবর বেরিয়েছে। এর পরও বলবেন পশ্চিমবঙ্গে প্রশাসন ব্যর্থ? চেয়ে দেখুন অন্ধ্রপ্রদেশের দিকে, আপনাদের নেত্রী ইন্দিরা গান্ধীর রাজধানী দিল্লীর দিকে, আসামের দিকে, উত্তরপ্রদেশের দিকে। কি প্রশাসন সেইসব জায়গায় আছে? কি সভ্য সরকার সেখানে আছে? আজকে পশ্চিমবাংলার সাধারণ প্রশাসনকে উন্নত করার

আমরা চেষ্টা করছি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যথার্থই বলেছেন, আমাদের কোন আত্মসন্তুষ্টির অবকাশ নেই, অনেক কাজ আমাদের সামনে আছে। আজকে আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রের শাসক গোষ্ঠীকে বাঁচতে হচ্ছে আই. এম. এফ.-এর সাহায্য নিয়ে, বাঁচতে হচ্ছে একটার পর একটা দমন-পীড়নমূলক আইন প্রয়োগ করে সারা ভারতবর্ষের যে প্রশাসনিক কাঠামো-কলোনিয়াল সিস্টেম, কলোনিয়াল ষ্ট্রাকচার তার উপর দাঁড়িয়ে একটা রাজ্য সরকার—পশ্চিমবঙ্গ সরকারকে কাজ চালিয়ে যেতে হচ্ছে। এখানে মার্কসবাদের জ্ঞান দেওয়া হল। মার্কসবাদের জ্ঞান দেবার কোন দরকার নেই। মার্কসিষ্ট হিসাবে আমরা জানি কোন লিমিটেসানের মধ্যে থেকে আমাদের কাজ করতে হচ্ছে। শ্রেণীগত অর্থে যে এ্যাডমিনিষ্ট্রেটিভ ষ্ট্রাকচার রয়েছে যে সুপার ষ্ট্রাকচার রয়েছে, তার এ্যাসেনসিয়াল ক্লাস ক্যারেকটার হচ্ছে এ্যান্টি পিপল। তা জানা সত্বেও সেই ষ্ট্রাকচারের উপর দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ৫ বছরে যা করেছেন এবং আগামী দিনে যা করতে যাচ্ছেন তারজন্য আমাদের দুঃখিত হবার কারণ নেই, লজ্জিত হবার কারণ নেই বরং আমাদের গর্বিত হবার কারণ আছে। পশ্চিমবাংলায় কংগ্রেস অনেকদিন ক্ষমতায় ছিল এবং তারা গোটা প্রশাসনকে পঙ্গু করে ছেড়ে দিয়েছেন। আজকে প্রশাসনকে গতিশীল করার জন্য, জনকল্যাণমুখী করার জন্য, প্রশাসনিক সংস্কারের জন্য আমরা একটি কমিশন গঠন করতে চলেছি। সেই কমিশন সমস্ত পরিস্থিতি বিবেচনা করে দেখবেন। স্যার, আপনি জানেন, আমাদের পশ্চিমবাংলার প্রশাসনকে এখনও ডমিনেট করে সেই কোন মানধাতা আমলের চ্যাপম্যানস রুল। তা দিয়ে কিন্তু আজকের দিনে প্রশাসন চলতে পারে না। আমরা যেমন পঞ্চায়েতকে, পৌরসভাকে ক্ষমতা দিয়েছি তেমনি জেলাস্তরে এবং মহকুমা স্তরে যে অফিসাররা কাজ করেন তাঁদের মধ্যেও ক্ষমতার বিকেন্দ্রীকরণ হওয়া দরকার। আমরা সরকারী কর্মচারীদের অধিকার দিয়েছি, সুযোগ দিয়েছি এবং তাঁদের আরো বেশী কর্তব্যবোধে উদ্বুদ্ধ করেছি। মুখ্যমন্ত্রী মহাশয় নিজে সেখানে আবেদন করেছেন। রাজ্য সরকারী কর্মচারীদের যে বৃহত্তম সংগঠন-রাজ্য সরকারী কর্মচারীদের কো-অর্ডিনেশন কমিটি—তাঁরাও উদ্বুদ্ধ করেছেন কর্মচারীদের আরো ভালো করে জনগণের স্বার্থে নিষ্ঠার সঙ্গে জনগণকে সেবা করার জন্য।

[4-15—4-25 P.M.]

আমাদের সঙ্গে সেই কর্মচারীদের সম্পর্ক হচ্ছে বন্ধুত্বের সম্পর্কে, ওদের মত সন্ত্রাসের সম্পর্ক নয়, ঝগড়ার সম্পর্ক নয়। একটু আগে সুব্রতবাবু প্রিভিলেজ ক্লাশ

তৈরী করা হয়েছে বলে বললেন। তাই যদি হয় তাহলে আমি তাকে একটা প্রশ্ন করি, হাওড়া, পুরুলিয়া ইত্যাদি বিভিন্ন জায়গায় কর্মচারী ফেডারেশান, জানিনা ওদের সংগঠন কিনা, লেখা আছে তারা মিছিল নিয়ে আসছেন মহাকরণে কোন দাবীতে, একথা বলার জন্য প্রশাসনকে গতিশীল কর, সচল কর, জনগণের সেবা কর, একটু ঘুষ কম নাও—একথা তো একবারও বললেন না যে আগে কংগ্রেস আমলে যে ভাবে এ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এমন লোকেদের এ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হয়েছে যারা দুর্নীতিগ্রস্ত, জনগণের প্রতি যাদের বিন্দুমাত্র মমতা নেই, ভালবাসা নেই, সেই রকম লোকদের নিয়ে এখন বলছেন প্রিভিলেজ ক্লাশ। আমরা প্রিভিলেজ ক্লাশ করতে চাই না এবং করতে চাই না বলে পশ্চিমবাংলার ঐ গ্রামাঞ্চলের মানুষ, যারা দীর্ঘদিন অবহেলিত হয়ে ছিল, তারা আমাদের ভোটে বিপুল ভাবে জয়যুক্ত করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীব কাছে সবিনয়ে আরো দু' একটি কথা নিবেদন করতে চাই। আমাদের প্রশাসনকে গতিশীল করার জন্য আমাদের সরকার যে বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়েছেন সেই দৃষ্টিভঙ্গীকে যদি প্রসারিত করতে হয় তাহলে জেলাস্তরে যে কো-অর্ডিনেশান কমিটিগুলি গড়ে উঠেছে এম. এল. এ. এবং অফিসারদের নিয়ে, সেই কো-অর্ডিনেশান কমিটির সুপারিশগুলির কিছু মর্যাদা থাকা দরকার। এম. এল. এ. এবং সরকারী অফিসারদের নিয়ে যে কো-অর্ডিনেশান কমিটি হয়েছে তাদের ক্ষমতা দেওয়া দরকার এবং তাদের সুপারিশগুলিকে মন্ত্রীসভার গুরুত্ব দিয়ে বিচার করা দরকার। দ্বিতীয় কথা হচ্ছে, বিধানসভার মাননীয় সদস্যরা, সেটা এ পক্ষের হোক, আর ও পক্ষের হোক, সরকারী অফিসারদের কাছে যখন কোন সমস্যা নিয়ে যান, বক্তব্য নিয়ে যান, সেই সরকারী অফিসারদের নির্দেশ দেওয়া প্রয়োজন যে জনপ্রতিনিধিদের সঙ্গে যেন তারা অত্যন্ত সম্মানজনক ভাবে ভদ্রোচিত আচরণ করেন। যদিও বেশির ভাগ তাই করেন কিন্তু কিছু কিছু অফিসার আছেন, যারা এখনও মনে করেন যে তারা ঔপনিবেশিক কাঠামোর মধ্যে বাস করছেন। তারা সকল সময়ে জনপ্রতিনিধিদের সঙ্গে এমন আচরণ করেন যাতে তাদের মর্যাদা নষ্ট হয়। এটা এপক্ষ বা ওপক্ষ বলে নয়, it concerns the entire House.

আমরা জানি যে এখনও অনেকের মানসিকতার পরিবর্তন করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা আমি জোর দিয়ে বলতে চাই। আমাদের পশ্চিমবঙ্গে সরকারী অফিসে স্থানাভাবের সমস্যার কথা মুখ্যমন্ত্রী বলেছেন এবং সংবাদপত্রে বেরিয়েছে। শুধু কলকাতার ক্ষেত্রে সমস্যা নয়, অনেক মফঃস্বল টাউনেও সরকারী কর্মচারীরা অফিসে বসতে জায়গা পায় না এবং তারা যদি কোথাও বদলী হয় তাহলে

বাসস্থানের জন্য ভাড়া বাড়ী পেতে খুবই অসুবিধা হয়। কাজেই এগুলি সম্পর্কে ভবিষ্যতে আমাদের ভাবতে হবে। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ অন এ পয়েন্ট অব ক্লারিফিকেশান। স্যার, আমি আপনার মাধ্যমে জানতে চাচ্ছি, মাননীয় বিধানসভার সদস্য, শান্তশ্রী চট্টোপাধ্যায়, তার বক্তৃতার সময়ে বললেন যে এম. এল. এ. দের সঙ্গে অফিসাররা যেন ভাল ব্যবহার করেন। কিন্তু অমল দত্তের মত ব্যবহার যদি করা হয় তাহলে অফিসাররা কি করবেন সেটা একটু বলে দিতে বলুন।

**শ্রীরাম চ্যাটার্জী** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসে এ্যাডমিনিষ্ট্রেশানের ব্যাপারে কিছু বলতে চাই। দীর্ঘদিনের এই যে ঘুণধরা কাঠামো চলেছে, এই কাঠামোতে গত ৩০ বছর ধরে এক নাগাড়ে গোটা পশ্চিমবাংলার সমাজ জীবনকে শেষ করার পরে শেষ সময়ে আমরা এসেছি।

ওদের পাপ আমরা বয়ে নিয়ে বেরাচ্ছি। আজকে দিকে দিকে যত অসামাজিক গণ্ডগোল তার উদ্যোক্তা ওরা। ওরা এ সমস্ত জিনিষ সৃষ্টি করে রেখে গেছে। ওরা সমাজ জীবনকে বিষাক্ত করে রেখে গেছে, আজকে এর থেকে পুঁজ রক্ত বেরতে শুরু করেছে। একটা দেশকে শ্মশানে পরিণত করে দিয়েছে। দেশে মানুষ বলে কিছু রাখেনি। ওরা দেশের যুব শক্তিকে বিকলাঙ্গ করে দিয়েছে, ক্লীব করে দিয়েছে। আজকে দেশের এ অবস্থার জন্য কে দায়ী ? আমাদের বিরোধী পক্ষে যারা বসে আছে, ওরা দায়ী। হ্যাঁ আমরা জানি পুলিশের মধ্যে অনেক দোষ-ত্রুটি আছে, সব পুলিশ খাঁটি একথা আমরা বলছি না। কিন্তু এই পুলিশকে তৈরী করেছে কারা ? ওরা তৈরী করেছে। ওরা পুলিশকে মানুষ মারার যন্ত্র হিসাবে ব্যবহার করেছে। আমরা পুলিশকে বলেছি, পুলিশ, তুমি কোনও গরীব মানুষকে মারবে না। আজকে এসব ওদের গায়ে লাগছে। আমরা পুলিশকে বলেছি, তুমি জোতদারের পক্ষে যাবে না, গরীব মানুষের দিকে থাকবে। ওরা এসব ভাল চোখে দেখছে না। কারণ ওরা জোতদারের পক্ষের লোক, ওরা ধনী মানুষদের দিকের লোক। আমরা সব সময়ে গরীব মানুষের দিকে আছি এবং থাকব। তথাপি আজকে এই যে অবস্থা চলছে, এর মধ্যে হয়ত কোথাও কোথাও কিছু কিছু ভুল-ত্রুটি থাকতে পারে। কিছু দিন আগে পর্যন্ত ওরা নির্বাচনের রিগিং-এর কথা বলে চিৎকার করতেন। তা নির্বাচনে যদি রিগিংই হয়ে থাকে তাহলে সত্য বাপুলী কি করে জিতে এলো ? তাহলে সুনীতি

চট্টরাজ কি করে বীরভূম থেকে জিতে আসে? জনগণ আমাদের যেমন ভোট দিয়েছে, তেমন কিছু জনগণ ওদেরও ভোট দিয়েছে। তবে জনগণ আমাদের বেশী করে পাঠিয়েছে, কারণ আমাদের ওপর জনগণের বেশী অবস্থা আছে। আমরা জানি যদি শুধু মুখটা লাল থাকে আর দেহে রক্ত না থাকে তাহলে সেটা রোগের লক্ষণ এবং তার জন্য চিকিৎসা করতে হয়, প্রয়োজনে অপারেশন পর্যন্ত করতে হয়। তাই তো আজকে অপারেশন বর্গার মাধ্যমে জোতদারের কাছ থেকে জমি নিয়ে গরীব মানুষকে দিতে হবে। আমরা জানি পুলিশের মধ্যে এখনো কিছু কিছু মানুষ আছে, যারা আমাদের সমস্ত কিছু এখনো মেনে নিতে পারছে না। আমি উড়িষ্যায় গিয়ে দেখেছি, সেখানে কংগ্রেসী প্রশাসন আছে, কংগ্রেসী মুখ্যমন্ত্রী আছে, সেখানে মানুষ তাদের বলছে, পশ্চিমবাংলার বাম-পন্থীদের কাছ থেকে শিক্ষা গ্রহণ ক'র। সেখানে হাজার হাজার মানুষ আজকে একথা বলছে। আমি এখানে এ বিষয়ে কতগুলি ছবি দেখাতে পারি। ওরা বিচ্ছিন্নতাবাদে বিশ্বাসী, কিন্তু পশ্চিমবঙ্গের জনগণ বিচ্ছিন্নতাবাদে বিশ্বাসী নয়। তাই তো জনগণ আমাদের বিপুল ভাবে ভোট দিয়ে এখানে পাঠিয়েছে। তাই আমি আজকে বিরোধীদের বলছি যে,—

রাগ করোনা রাগ করোনা
রাগ করোনা ভাই—
জ্যোতি বসু মুখ্যমন্ত্রী
রাগ করতে নাই।

ওরা যতই রাগ করুক না কেন, আমাদের মুখ্যমন্ত্রী এগিয়ে যাচ্ছেন এবং এগিয়ে যাবেন। ওরা যতই ছট্-ফট্ করুক না কেন, ওরা যে লাগামে বাঁধা আছে, সে লাগাম ছিঁড়বে না, ছিঁড়তে পারে না।

[4-25—4-35 P.M.]

আমরা আছি, আমরা থাকবো। সুতরাং জটিলতা বাড়িয়ে কোন লাভ নেই। এই সঙ্গে আমি একটি কথা বলি, একজন সদ্য বিধবা আলু-থালু বেসে বসে আছে আর কাঁদছে এবং কেঁদে কেঁদে বলছে, ও আসছে, ও আসছে। তখন তার আশেপাশের লোকেরা বলছে, ও আর আসবে না, ও মরে গেছে। আর আসবে না। সুতরাং আপনারাও মরে গেছেন, আর আসবেন না এখন প্রশ্ন, পশ্চিমবাংলা যাতে এগুতে পারে তারজন্য সকলে চেষ্টা করুন। এই যে এত খরা গেল, কই আপনারা তো কেন্দ্রের কাছে পশ্চিমবঙ্গের জন্য টাকা চাচ্ছেন না, ইন্দিরা গান্ধী তো আপনাদের হাতের লোক। এক্সকিউজ মি, শুনছি সঞ্জয় মঞ্চ তৈরী হবে, আপনারা তো দ্বিধা-বিভক্ত। সুতরাং

সবাইকে এক করুন। সবাইকে এক করে অন্ততঃ এই দেশের মানুষের জন্য কিছু করুণ, গরীব মানুষের জন্য কিছু করুন, আমাদের সঙ্গে কো-অপারেশন করুণ। আপনারা নিজেরাও খেয়ো-খেয়ি করবেন আর অপরের সঙ্গে লাগবেন। এই প্রসঙ্গে আমার একটি কথা মনে পড়ে গেল। একজন সাধু হঠাৎ রেগে গিয়ে পাহাড়ের উপর উঠে ঠুকতে লাগলেন যাতে পাহাড়টি ভেঙ্গে যায় কিন্তু দেখা গেল, পাহাড়ের কিছু হলো না কিন্তু তার পশ্চাত অংশ থেকে রক্ত বেরুতে আরম্ভ করলো। তেমনি, আপনাদেরও পশ্চাতে রক্ত বেরুবে যতই যাই চেষ্টা করুন না কেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবরঞ্জন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন সেই দাবীকে আমি সমর্থন করি। বাজেট নিয়ে গত ৩ দিন ধরে আলোচনা হয়ে গেছে। সেই আলোচনার মধ্য দিয়ে একটি জিনিষ পরিষ্কার ফুটে উঠেছে, পশ্চিমবঙ্গ রাজ্য কেন্দ্রের অধীনে এবং এই রাজ্যের ক্ষমতা অত্যন্ত সীমিত। এই সীমিত ক্ষমতার মধ্য দিয়ে রোজগার করে বা আয় করে সেই অর্থ দিয়ে আমাদের বাজেট তৈরী করতে হয়। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে সুযোগ-সুবিধাগুলি আছে সেই সুবিধাগুলি রাজ্যের নেই। কারণ, কেন্দ্রের যদি অর্থের অভাব দেখা দেয় তাহলে নোট ছাপাতে পারেন, বিদেশ থেকে অর্থ ঋণ হিসাবে গ্রহণ করতে পারেন, বিভিন্ন সংস্থার কাছ থেকে ঋণ গ্রহণ করতে পারেন। লাইফ-ইনস্যুরেন্স করপোরেশন বা অন্যান্য যে সব করপোরেশন আছে সেখানে মূলধন আছে, সেই টাকা নিয়ে বিনিয়োগ করেন। এ ছাড়া বেয়ারার বণ্ডের মাধ্যমে টাকা সংগ্রহ করেন। কিন্তু একটা রাজ্যের পক্ষে বিশেষ করে পশ্চিমবাংলার পক্ষে অর্থ সংগ্রহ করা কতখানি শক্ত এটা আমরা বিগত ৫ বছরের অভিজ্ঞতার মধ্য দিয়ে এও দেখেছি, সেই সামান্য ক্ষমতার মধ্যেও সাধারণ মানুষের জন্য কাজ করা যায়, সাধারণ মানুষের মঙ্গল করা যায়। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী হিসাবে তিনি যে ব্যয়-বরাদ্দ আজকে চেয়েছেন সাধারণ প্রশাসন খাতে তাকে আমি সমর্থন করি এবং যে সুযোগ-সুবিধাগুলি বিগত ৫ বছরে (বামফ্রন্ট সরকারের রাজত্বকালে) এই সরকার দিয়েছেন এবং বিভিন্ন আন্দোলনের মধ্য দিয়ে, বিভিন্ন সহযোগিতার মধ্য দিয়ে শ্রমিক কর্মচারীদের যে সমস্ত সুযোগ-সুবিধা এই সরকার দিয়েছেন এবং সর্বশেষ পে-কমিশনের রিপোর্টকে কার্য্যকরী করতে গিয়ে এই সরকারকে যে সমস্ত দায়-দায়িত্ব গ্রহণ করতে হয়েছে সেই দায়-দায়িত্ব যদি পালন করতে হয়, তাহলে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের হিসাব

দিয়েছেন এবং যে দাবী জানিয়েছেন, এটা গতবারের তুলনায় বেশী হলেও তার বিরুদ্ধে কোন বক্তব্য আছে বলে মনে হয় না।

আজকে পে-কমিশনের রায়কে কার্য্যকরী করতে প্রচুর অর্থের প্রয়োজন। সেজন্য যদি সামান্য কর বসিয়ে সমতা রক্ষার কোন চেষ্টা এই সরকার করে থাকেন তাহলে আমার মনে হয় না যে কোন অন্যায় কাজ করেছেন। আজকে জেলা প্রশাসনের দায়িত্বগুলি অত্যন্ত নিষ্ঠার সঙ্গে করতে হচ্ছে এবং সেটা করার জন্য আজকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হচ্ছে। এই সমস্ত কারণে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এনেছেন, আমার মনে হয় এই সভা সেই ব্যয়-বরাদ্দের প্রস্তাবটি অনুমোদন করবেন। আমরা জানি বিগত ১৯শে মে যে নির্বাচন হয়ে গেছে, সেই নির্বাচনের মধ্যে দিয়ে দ্বিতীয় বামফ্রন্ট সরকার গঠিত হয়েছে। সেই বামফ্রন্ট সরকার ৩৪ দফা কর্মসূচীকে রূপ দেবার দায়িত্ব নিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণের মধ্যে দিয়ে এই কথা প্রকাশ করেছেন যে ৩৪ দফা কর্মসূচীকে রূপ দেবার জন্য কেন্দ্রের কাছ থেকে সহযোগিতা প্রয়োজন। তাই আমরা বার বার দাবী জানিয়েছি যাতে তাঁদের কাছ থেকে সমপরিমাণ সহযোগিতা পেতে পারি। কিন্তু অত্যন্ত পরিতাপের কথা, এই ব্যাপারে কেন্দ্রের কাছ থেকে যেভাবে সহানুভূতি, সহযোগিতা আশা করেছিলাম তা থেকে অত্যন্ত হাতাশ হয়েছি, এই কারণে যে, কেন্দ্র একটা সুনির্দিষ্ট রাজনৈতিক মত এবং অভিসন্ধি নিয়ে পশ্চিমবঙ্গ রাজ্যের প্রতি তার ব্যবহারকে ভিন্ন রূপে দেখার চেষ্টা করছেন। সেটা অত্যন্ত দুঃখের ব্যাপার। আমরা দেখছি যে অন্যান্য রাজ্যের জন্য যা দিচ্ছে পশ্চিমবঙ্গের জন্য তার ছিটে ফোঁটাও দিচ্ছে না। আজকে দ্বিতীয় বামফ্রন্ট সরকার মেহনতী মানুষের দায়িত্ব নিয়ে তার কর্মসূচীকে রূপ দিতে, সমস্ত কাজগুলিকে সুষ্ঠুভাবে সমাধান করতে যে পথ নিয়েছেন, এই বাজেটের দ্বারা সে পথে যাবার চেষ্টা করছেন বলেই আমার বিশ্বাস আমরা জানি পশ্চিমবঙ্গে বর্তমানে যে খরা চলছে এবং চাষের যে অবস্থা, আকাশের বৃষ্টি যে রকম হচ্ছে তা আশাপ্রদ নয়। যেটুকু ফসল বুনতে পারি সেটুকুও ফসল ঘরে তুলতে পারি কিনা তাও অনিশ্চিত এবং তারই জন্য চিন্তা ভাবনা করতে হচ্ছে।

কিছুদিন পরে যখন চাষের কাজ শেষ হয়ে যাবে, ছোট চাষী, ক্ষেতমজুর, ছোট বর্গাদার, এদের আর কোন কাজের রাস্তা থাকবে না তখন কি উপায় হবে? তখন এই সরকারকে তাদের পাশে গিয়ে দাঁড়াতে হবে এবং দাঁড়িয়ে তাদের সাহায্য, সহযোগিতা করতে হবে যাতে করে কোন অসুবিধায় না পড়তে হয়। তারই জন্য অর্থের প্রয়োজন। সেই অর্থ আমরা কেন্দ্রের কাছ থেকে ৭২ কোটি টাকা চেয়ে যদি

২৪ কোটি টাকা পাই, খরার জন্য এবং অন্যান্য রিলিফের জন্য সাহায্য সহযোগিতা না পাই তাহলে এই সরকারের পক্ষে এই বিরাট মহাযজ্ঞে মানুষের সমস্যা সমাধান করবার জন্য যে রাস্তাগুলি খোলা আছে সেই রাস্তাগুলির মধ্যে দিয়ে পশ্চিমবাংলাকে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে যাতে করে গরীব মানুষের পাশে গিয়ে দাঁড়াতে পারা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে তাই এই কথা জানাতে চাই যে ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য আজকে সভায় উপস্থিত করা হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন, সেই ব্যয় বরাদ্দ অত্যন্ত সঙ্গত। কারণ তাঁর ভাষণের মধ্যে আমরা দেখছি কতকগুলি পরিকল্পনা তিনি গ্রহণ করেছেন।

[4-35—4-45 P.M.]

আজকে ২৪ পরগণাকে দু-ভাগে বিভক্ত করে দুটি জেলায় পরিণত করা হয়েছে; বাঁকুড়াকে মহকুমায় পরিণত করার ভাবনা চিন্তা করা হচ্ছে। আজকে এই কয়েকটি কাজের মধ্যে দিয়ে সরকারী প্রশাসনে চেষ্টা করা হচ্ছে যাতে বিষয়গুলি সরকার নিতে পারে। তাই মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে প্রশাসনের ব্যয়ের জন্য হিসাব দিয়ে মুখ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এবং আমি আশা করি এই সভার সকলেই এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী**ঃ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে সকলের অনুমতি নিয়ে একটা কথা শুরু করতে চাই। আমরা জানি যদি নিরাপত্তা বোধ না থাকে তাহলে অগ্রগতির পথ কোন দিন খোলা থাকে না। যাই হোক, আমাদের যে নিরাপত্তা বোধ জেগে উঠেছে তার পরিচয় আমরা বেশ কিছুদিন ধরেই লক্ষ্য করছি। নিরাপত্তার অভাবে চারিদিকে বিশৃঙ্খলা চলেছে। এই নিরাপত্তা বোধ যদি না থাকে তাহলে এটা শুধু রাইটার্স বিল্ডিং-এর উপর ছাপ পড়বে না, ছাপ পড়বে ইণ্ডাস্ট্রির উপর, ছাপ পড়বে চাষীদের উপর, মাটে-ঘাটে সব জায়গায় ছাপ পড়বে। আজকে নিরাপত্তার অভাবে সমস্ত ইণ্ডাস্ট্রির ভিতর একটা বিশৃঙ্খলা দেখা দিয়েছে। নানা সমস্যা আছে—পাওয়ার সর্টেজের ব্যাপার আছে। পাওয়ার যতটুকু আছে ততটুকুকে যদি ঠিকমত ইউটিলাইজ করা যেত তাহলে আমাদের ইণ্ডাস্ট্রির অবস্থা আজকে এই ধরণের পরিণতি হয় না। আজকে জেলায় জেলায় নানা রকমের ইণ্ডাস্ট্রি আছে। বিশেষ করে আমি বলতে চাই এই হাওড়া জেলায়—আমি যেখানকার মানুষ—সেখানে প্রায় উলবেড়িয়া থেকে বালি পর্যন্ত নানা রকমের ইণ্ডাস্ট্রি আছে। সারা

বাংলাদেশের বেশীর ভাগ ইণ্ডাস্ট্রি এই হাওড়া জেলায় আছে। সেখানে গঙ্গার দুই পার্শ্বের ছোট বড় অনেক ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রি আছে। সেই সঙ্গে সঙ্গে আরো নানা রকমের কেমিক্যাল ইণ্ডাস্ট্রি এবং বিশেষ করে জুটমিল হাওড়া জেলার মধ্যে রয়েছে। এই হাওড়া জেলার প্রশাসনের অভাবে, নানা রকমের এডমিনিষ্ট্রেসানের অভাবে যে পরিস্থিতি গড়ে তোলা হয়েছে তাতে লক্ষ লক্ষ সমস্যা আমাদের কাছে এসে দাঁড়িয়েছে। এই ইণ্ডাস্ট্রির দিকে নজর দেবার জন্য আমি ইণ্ডাস্ট্রি মিনিষ্টারকে অনুরোধ জানাচ্ছি। সেখানে যে পরিস্থিতি উদ্ভাবন হয়েছে তাতে লক্ষ লক্ষ বেকারের বেকার সমস্যা এসে যাচ্ছে। সেই সঙ্গে সঙ্গে শিল্পের উৎপাদন ব্যহত হচ্ছে। আজকে পাওয়ারের অভাবে কাঁচা মালের অভাবে, ঠিক মত পাওয়ার ডিসট্রিবিউসানের অভাবে ইণ্ডাস্ট্রি কোলাপ্স হয়ে যেতে বসেছে। তাছাড়া যে সমস্ত কটেজ ইণ্ডাস্ট্রি আছে সেখানকার কর্মচারীদের অবস্থা অত্যন্ত সমিচীন হয়ে পড়েছে। এখানে হাজার হাজার মানুষ কাজ করে এবং এতে তাদের জীবিকা নির্বাহ হয়। সেই সমস্ত ছোট ছোট ইণ্ডাস্ট্রির ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়ার অসুবিধার জন্য তারা ঠিকমত উন্নতি সাধন করতে পারছে না। সেই সঙ্গে সঙ্গে আর একটা গুরুত্বপূর্ণ ইণ্ডাস্ট্রি মার খাচ্ছে, সেটা হচ্ছে পোলোকল ইণ্ডাস্ট্রি। এই পোলোকল পৃথিবীর সমস্ত জায়গায় এক্সপোর্ট হয়। সেই ইণ্ডাস্ট্রি একটা বিরাট বিপদের সম্মুখীন হয়েছে।

এক্সপোর্ট করার যে সুবিধা এবং তার জন্য যে আর্থিক অনুদানের দরকার তা আপনারা বাধা দিয়ে চলেছেন। আমি এই ব্যাপারে চিফ মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বিগেষ্ট ইঞ্জিনীয়ারিং ইণ্ডাস্ট্রিজ পাওয়ারের অভাবে যেভাবে বন্ধ হতে চলেছে আমি সে সম্পর্কে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাজেশান ছিল একটা এই ব্যাপারে। বড় বড় ইণ্ডাস্ট্রিগুলি হিউস পাওয়ার কনজাম্পসান করে নিয়েছে কিন্তু ছোট ছোট শিল্পের মালিকরা পাওয়ারের অভাবে কাজ করতে পারছে না। ছোট শিল্পের মালিকরা প্রায় ৩০-৪০ জন লোক নিয়ে কাজ করেন—তারা সকাল থেকে বসে আছেন কখন পাওয়ার আসবে সেই অপেক্ষায় এই ইরেগুলার সাপ্লাইয়ের জন্য আমার সাজেসান হচ্ছে পাওয়ার রেশনিং করার। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এই কারখানাগুলি চালু হয় তার জন্য দৃষ্টি দেন। আজকে এ্যাডমিনিস্ট্রেশান সম্পর্কে বলছি জেলায় এ্যাডমিনিস্ট্রেশান যদি শক্ত না হয় তাহলে সমস্যার সমাধান হবে না। আজকে ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. পি.-দের দিকে যদি তাকান তাহলে দেখবেন তারা রাজনৈতিক নেতাদের হাতের পুতুল হয়ে যাচ্ছে। তাঁরা বলেন আমাদের কিছু করার নেই—এই বলে তারা দুঃখ প্রকাশ করেন। শিবপুর থানা এবং হাওড়া থানা অফিসার

ইনচার্জকে অপমান করা হয়েছে। এখানকার থানাগুলি এবং এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ একটি পার্টি অফিসে পরিণত হয়েছে। এই থানার সি. আই. এবং ও. সি. পুলিশ কনস্টেবেল দ্বারা প্রহৃত হয়েছেন। মালিপাঁচঘোরার দিকে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে বলছি—সেখানে পুলিশ এ্যাডমিনিষ্ট্রেশান কোথায় নেমে গেছে। হাওড়া স্টেশান—সেখানেও পুলিশ এ্যাডমিনিষ্ট্রেশান ভেঙ্গে গেছে। কিছু দিন আগে হাওড়ার ব্যাপার নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম। সেখানে পুলিশ ৫০ রাউণ্ড গুলি চালিয়েছিল এবং মাত্র ১২৫ জন কংগ্রেস কর্মীকে এ্যারেষ্ট করেছিলেন কিন্তু মার্কসবাদী ফরোয়ার্ড ব্লকের ২ জন কর্মীকে এ্যারেষ্ট করা হয়েছিল। এই ভাবে পারসিয়ালিটি করা হয়েছিল এই পুলিশ এ্যাডমিনিষ্ট্রেশানের ক্ষেত্রে। হাওড়া শহরের আরেকটি প্রাণ কেন্দ্র হচ্ছে হাওড়া মিউনিসিপ্যালিটি। আমি হাওড়ার লোক সুতরাং হাওড়ার কথাই আমি বলবো এবং হাওড়া জেলার প্রশাসনের কথা বলতে গিয়ে আমি বলবো হাওড়া মিউনিসিপ্যালিটির কথা। এই হাওড়া মিউনিসিপ্যালিটি আজকে ৬ বছর হল চলছে। এখানে একটা ইরেগুলার নমিনেটেড বডির বোর্ড আছে। আগে এর থেকে কোন কংগ্রেস ইলেকটেড হতে পারতো না। কিন্তু বর্তমানে হাওড়া সেন্ট্রাল এবং হাওড়া নর্থ থেকে প্রতিনিধি নির্বাচিত হয়েছে। আপনারা ডেমোক্রেসির কথা বললেন—হাওড়া মিউনিসিপ্যালিটির ৬০ শতাংশ আজকে এই ২টি ভাগ—হাওড়া সেন্ট্রাল এবং হাওড়া নর্থের মধ্যে পড়ে। কিন্তু এখানে আমাদের প্রতিনিধিত্ব করার কোন উপায় নেই। হাওড়া সি. এম. ডি. এ.-তে এবং হাওড়া এইচ. আই. টি. সেখানে প্রতিনিধিত্ব করার কোন উপায় আমাদের নেই। সেখানে যদি কোন গণ্ডগোল হয় বা বাজার পরিষ্কার করার দরকার হয় তবে আমাদের ডাক পড়ে। এ্যাডমিনিষ্ট্রেশানের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই। এই ব্যাপারে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু তিনি কিছু করেননি। এইবার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি তিনি বিবেচনা করে যেন দেখেন। এই যে এখানে নমিনেটেড বোর্ডের মেম্বার যারা আছেন তাদের এ্যাডমিনিষ্ট্রেটিভ এ্যাবিলিটি বলে কিছু নেই। হাওড়ার উন্নতির জন্য প্রচুর টাকা খরচ হয়ে যাচ্ছে। কিন্তু কাজে কিছু লাগছে না—সেখানে গোটা হাওড়া শহরটি একটি নরকে পরিণত হয়েছে। হাওড়ার কিছু কিছু যুবককে সেখানে কাজ দেওয়া হয়েছে।

[4-45—4-55 P.M.]

হাওড়া মিউনিসিপ্যালিটি এখন সারপ্লাস লোকের দরকার নেই। অথচ বহুলোক নেওয়া হচ্ছে, কিন্তু কোন ডেভলাপমেণ্ট হচ্ছে না। অথচ আমরা শুনছি বহু টাকা স্যাংশান করা আছে এবং হাওড়া মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে ৫০ কোটি টাকা পড়বে।

আপনারা কি চান এই অপদার্থ বোর্ডের দ্বারা এ খরচ হোক। আপনারা অ্যাডমিনি-স্ট্রেটার বসিয়ে দিন, না হয় ক্যাডার দিয়ে আর চালাবেন না। আপনাদের কাছে আন্তরিকভাবে অনুরোধ জানাচ্ছি শিল্পাঞ্চলগুলির দিকে দৃষ্টি দিন এবং তাহলে লক্ষ লক্ষ মানুষ চাকরী পাবে। এই অনুরোধ করে আমি শেষ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** ডেপুটি স্পীকার মহোদয়, আমি পাবলিক অ্যাডমিনিষ্ট্রেশান প্রসঙ্গে কার্ল মার্কসের একটি উদ্ধৃতি দিয়ে আমরা বক্তব্য সুরু করছি—ব্যুরোক্রেসি।

According to Marx, bureaucracy like the State itself, is an instrument by which the dominant class exercises its domimation over the other social classes. According to this logic, the interest of bureaucracy are closely linked to those of the dominant class and the state.

একথা অত্যন্ত বাস্তব যে শ্রেণী বিভক্ত সমাজে যেমন রাষ্ট্র শ্রেণী শোষণের হাতিয়ার, ঠিক সেরকম ব্যুরোক্রেসী হচ্ছে শ্রেণী শাষণের হাতিয়ার। সে ক্ষেত্রে যে বিত্তশালী সেই শ্রেণীর সঙ্গে যুক্ত থাকে ব্যুরোক্রেসী। দুর্ভাগ্য যেটা আমরা বিগত ৫-৬ বছরের অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখেছি সেটা হচ্ছে, রাইটার্স বিল্ডিং-এ গিয়েও দেখেছি ৫-৬ জন মন্ত্রী বাদে অধিকাংশ মন্ত্রীই ব্যুরোক্রেসীর কাছে আত্মসমর্পণ করে আছেন। অনেক জনকল্যাণমূলক কাজের ক্ষেত্রে দেখেছি মন্ত্রী এক রকম চিন্তা করছেন, তাঁর সদ্-ইচ্ছার কোন অভাব নেই, অথচ সে ক্ষেত্রে আমলাদের যে বাঁধা, তাঁদের যে পরামর্শ তার ফলে তাঁরা কিছু করতে পারছেন না। সেজন্য মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাবো রাজ্যের প্রশাসনের বিভিন্ন ক্ষেত্রে তিনি কোনদিন কোথাও হস্তক্ষেপ করেননি। হস্তক্ষেপের কথা বলছি না, কিন্তু প্রশাসন যাতে সচল হয়, গতিশীল হয় সেদিকে দৃষ্টি দিতে হবে। এই প্রসঙ্গে মুখ্যমন্ত্রী তাঁর সাধারণ প্রশাসনের উপর যে বিবৃতি সেই বিবৃতিতে বলেছেন—সেখানে খরার প্রসঙ্গে রাজ্য সরকারের ভূমিকার কথা বলেছেন। এক্ষেত্রে ব্যুরোক্রেসী আজকে কোন্ জায়গায় আছে সেকথা তাঁকে জানাচ্ছি। মুর্শিদাবাদ জেলার খরার ব্যাপারে তাঁর সঙ্গে দেখা করলাম সেখানে তাঁর আন্তরিকতার কোন অভাব ছিল না, তদানীন্তন মন্ত্রী অম্বরীশ বাবুর সঙ্গেও দেখা করে তাঁরও সদ্ ইচ্ছার অভাব ছিল না। মহাকরণ থেকে ঘোষণা করা হল কি পরিমাণ সাহায্য জেলায় জেলায় চলে গেছে। কিন্তু আমলাতন্ত্রে সেই ত্রাণ সাহায্য কতখানি কার্যকর করতে দিয়েছে সেটা দেখার দরকার আছে। আমরা দেখেছি একটা হুকুম দাখিল করা হল এন. আর. পি কাজে ইউটিলাইজেশান

সার্টিফিকেট লাগবে। কিন্তু যখন খরা চলছে পঞ্চায়েতগুলিকে বলা হল যে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হবে না। ২নং হল মুর্শিদাবাদ জেলার কথা জানি যে যেই পঞ্চায়েতগুলি টাকা দিতে যাবে তখন বলা হল একাউণ্ট পেই চেক। এর ফলে আমাদের জেলার প্রতিটা গ্রামে পঞ্চায়েত ৫ হাজারের বেশি টাকা দিতে পারেনি এবং যে সীমাবদ্ধ টাকা পয়সা ছিল সেটা সঠিকভাবে কাজে লাগানোর ক্ষেত্রে বাঁধা সৃষ্টি হয়েছিল। সে সময় টাকা পৌঁছানো সত্ত্বেও ত্রাণের ক্ষেত্রে পঞ্চায়েত যথাযথ ভাবে ভূমিকা গ্রহণ করতে পারিনি। এ বিষয়ে মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে বলবো। মন্ত্রী মহাশয়দের সদ্ ইচ্ছা থাকা সত্ত্বেও এবং আমাদের আন্তরিকতা থাকা সত্ত্বেও আমলাতন্ত্র চরম দুঃসহ বাঁধা সৃষ্টি করছে। এদিকে নজর দিতে অনুরোধ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা এই প্রসঙ্গে বলি আমার যেটা ধারণা হয়েছে সেটা হচ্ছে নিশ্চয়ই আমরা বলতে পারি না উপর মহলের প্রশাসনের সবাই খারাপ, কিন্তু তার সঙ্গে শ্রেণী যুক্ত সম্পর্ক থাকছে। আমরা দেখেছি এক শ্রেণীর আমলা সরকারের যে দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গীর সঙ্গে একমত হতে পারছেন না যার ফলে আজকে প্রশাসনে গতিবেগ সঞ্চারের ক্ষেত্রে প্রচণ্ড বাধা সৃষ্টি হচ্ছে। স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে ২৪ পরগণা জেলাকে ভাগ করা হচ্ছে। এটা ভাল। কারণ, প্রশাসনের সুবিধার জন্য বড় জেলাকে ভাগ করা হচ্ছে। সেইরকম বর্ধমান জেলাকে ভাগ করা যায়। কাঠামোগত ভাবে বর্ধমান জেলা ভাগ হয়ে আছে—একটা শিল্পাঞ্চল, আর একটা কৃষি অঞ্চল। নদীয়া জেলা ডিস্ট্রিক্ট সদর দুটো সাব-ডিভিসানে ভাগ হয়ে আছে, কিন্তু সমস্ত অফিস কাছারী কৃষ্ণনগরে থাকছে। তেহট্ট, করিমপুর প্রভৃতি দূর দূরান্ত থেকে মানুষকে কৃষ্ণনগরে আসতে হচ্ছে প্রশাসন আলাদা না হওয়ার জন্য। জানি আর্থিক সীমাবদ্ধতার জন্য এটা সম্ভব হয় নি কিন্তু প্রশাসনে গতিবেগ সঞ্চার করতে হলে এইরকম বিকেন্দ্রীকরণের প্রয়োজন আছে। তারপর ব্লকের ক্ষেত্রেও ভাবা দরকার। কোন ব্লকের ৩ লক্ষ জন সংখ্যা, যেমন তুফানগঞ্জ, আবার ছোট ব্লকে দেখা যাচ্ছে ৬০/৭০ হাজার জন সংখ্যা। এইরকম যে ব্লকের ব্যবস্থা থাকছে তার ফলে দেখা যাচ্ছে সরকারী সাহায্য যখন যাচ্ছে তখন বড় ব্লকে যে টাকা পাচ্ছে ছোট ব্লকও সেই টাকা পাচ্ছে। সেইরকম বড় গ্রাম পঞ্চায়েতে যেখানে ২০ হাজার জনসংখ্যা সেখানে এন আর পি'র ২৫ হাজার টাকা যাচ্ছে, আবার ছোট গ্রাম পঞ্চায়েতে যেখানে ১০ হাজার জনসংখ্যা সেখানেও ২৫ হাজার টাকা যাচ্ছে। প্রশাসনের সব ক্ষেত্রে একটা অব্যবস্থা থাকছে। ঔপনিবেশিক যে প্রশাসন কাঠামো তার বিশেষ রদ-বদল হয়নি। এই আমলে তার পরিবর্তন হতে

পারে না, তা সত্ত্বেও এর উপর দৃষ্টি দিতে হবে বামফ্রণ্টের যে কর্মসূচী সেই কর্মসূচীকে বাস্তবায়িত করবার জন্য। এই প্রসঙ্গে আর একটা কথা বলি সরকারী কর্মচারী প্রসঙ্গে, নিশ্চয়ই তাঁরা গনতান্ত্রিক আন্দোলন করবেন, দাবি-দাওয়া নিয়ে লড়াই করবেন, আমরা যারা প্রগতিবাদী নীতিতে বিশ্বাস করি তাদের পিছনে আছি, কিন্তু বামফ্রণ্টের গত ৫ বছর থাকাকালীন সময়ে আমরা দেখেছি বিভিন্ন রাজনৈতিক কর্মচারী সংস্থার মধ্যে অনেক বেনো জল ঢুকে গেছে, মত্‌লববাজ ঢুকে গেছে। তারা সামনে বামফ্রন্ট জিন্দাবাদ জ্যোতি বসু জিন্দাবাদ করে পিছনে বামফ্রণ্টকে স্যাবোটেজ করছে এই ঘটনা দেখতে পাচ্ছি। আজকে তাই বামফ্রণ্টের যে কর্মসূচী তাকে কার্যকরী করা যাচ্ছে না। সেজন্য প্রশাসন সংস্কার কমিটির যে রিপোর্ট সেটা যাতে সত্বর প্রকাশিত হয় সেটা দেখতে হবে। দপ্তর ভাগ করা হয়েছে কাজের সুবিধার জন্য, বিরোধী পক্ষ সমালোচনা করে দপ্তর ভাগের মধ্য দিয়ে যে কথা বলতে চেষ্টা করেছেন আমার বক্তব্য মুখ্যমন্ত্রী বিভিন্ন দপ্তরগুলি আরো সচল করার জন্য তদারকি করতে পারবেন এই দৃষ্টিভঙ্গীতে দপ্তর ভাগ করা হয়েছে। সব ক্ষেত্রে মুখ্যমন্ত্রী তদারক করবেন এবং তাঁর যে অভিজ্ঞতা সেটা কাজে লাগান দরকার ; কারণ, অনেক নতুন মন্ত্রী হয়েছেন, তাঁদের দপ্তরগুলিকে সচল রাখার জন্য মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে হবে, তা না হলে কাজে যথেষ্ট ব্যাঘাত সৃষ্টি হবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতের যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন মাহাতো** :— মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে বাজেট হাউসে রেখেছেন আমি তার বিরোধিতা করে দু-একটা কথা বলব। আমার এই বিরোধিতার প্রথম কারণ হচ্ছে ১৯৮১/৮২ সালে এই সাধারণ প্রশাসন খাতে যে বাজেট বরাদ্দ রেখেছিলেন এবারে তার চেয়ে প্রায় ৩ কোটি টাকা বেশী দাবী করেছেন এবং সেই ব্যাপারে তিনি অনেক যুক্তি দেখিয়েছেন। তিনি সরকারী কর্মচারীদের কথা বলেছেন, নির্বাচনের কথা বলেছেন। সরকারী কর্মচারীদের বেতন বৃদ্ধি হোক, ভাতা বৃদ্ধি হোক এটা আমরাও চাই, কিন্তু সংগে সংগে এটাও চাই যে, তাঁদের কাজ করতে হবে। আজকে জেলাগুলির অবস্থা কি? একজন বিডিও-কে গাড়ী দেওয়া হয়েছে, তাঁর বেতন বাড়িয়ে দেওয়া হয়েছে এবং তাঁকে পঞ্চায়েত কমিটির একজিকিউটিভ অফিসার করে রাখা হয়েছে। একজন বি ডি ও প্রতি মাসে প্রচুর

টাকা খরচ করতে পারেন এই ক্ষমতা তাঁর ছিল, কিন্তু আজকে দেখছি তিনি কোন কাজ দেখাশুনা করতে পারছেন না। এই যে পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত ইত্যাদি রয়েছে এবং যেখানে নানা রকম দুর্নীতি হচ্ছে সেখানে আজকে যদি গ্রামের কোন লোক গিয়ে কমপ্লেন লজ করেন তাহলে দেখছি বি ডি ও-কে ঠুঁটো জগন্নাথ করে রাখা হয়েছে। বর্তমানে যে অবস্থা চলছে তাতে দেখছি সমস্ত প্রশাসনকে পংগু করে রাখা হয়েছে। গত বিধানসভার নির্বাচনে যে সমস্ত সরকারী কর্মচারী কাজ করেছেন তাঁদের তিনি ধন্যবাদ জানিয়েছেন। সরকারী কর্মচারীদের জন্য এই যে টাকা বাড়ান হয়েছে তাতে আমি মনে করি তাঁদের ঘুস দেওয়া হয়েছে। অর্থাত সরকারী কর্মচারীদের কোন কাজ করতে হবে না, তোমরা শুধু নির্বাচনের সময় আমাদের জিতিয়ে দাও। তারপর, এবারে যে খরা হয়েছে সেটা ইতিপূর্বে আর কখনও দেখা যায়নি। গ্রামের মানুষ অন্নাভাবে অন্য জায়গায় চলে যেতে বাধ্য হয়েছে। মন্ত্রীমহাশয় বলেছেন আমরা গ্রামের মানুষকে ত্রাণের সামগ্রী দিতে সক্ষম হয়েছি এবং যারা কাজ করতে চায় তাদের কাজ দিতে পেরেছি। কিন্তু আমরা দেখেছি আজকের এই খরা পরিস্থিতিতেও কাজের বদলে খাদ্য বা এন আর ই এফ এই প্রকল্পে স্বাভাবিকভাবে কাজ হচ্ছে না—মাসে ২/৩ দিন মাত্র কাজ হয়। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের জুলাই টু অক্টোবর মাস পর্যন্ত যদি আপনারা হিসেব দেখেন তাহলে দেখবেন এই খয়রাতি সাহায্য টেন টু ফিফ্‌টিন পারসেন্ট পর্যন্ত দেওয়া হয়েছে। কিন্তু এখন দেওয়া হচ্ছে মাত্র ০.২৫ পারসেন্ট। স্যার, আজকে গ্রামে কোন রকম কাজ নেই আর এই হল খয়রাতি সাহায্যের পরিমান।

আজকে একজন ডিষ্ট্রিকট ম্যাজিষ্ট্রেটের কোন ক্ষমতা নেই। গ্রামের গরীব মানুষ যারা অনাহারে দিন কাটাচ্ছে, তারা যদি ডি. এম-এর কাছে ২ কে. জি. জি. আর-এর জন্য যায়, ডি. এম-এর কাছে আশ্রয় চায়, তার কোন ক্ষমতা নেই। তাদের গাড়ী, পেট্রোল ইত্যাদি খরচের জন্য, বরাদ্দ আরও বাড়ীয়ে এখানে দাবী পেশ করেছেন। এ জিনিস আমি সমর্থন করতে পারছি না। আরও বিভিন্ন খাতের দাবী অত্যন্ত বাড়িয়ে এখানে পেশ করেছেন। এটা সমর্থন করা যায় না। আমি এর বিরোধিতা করছি। আজকে জয়ন্তবাবু নিজে স্বীকার করেছেন যে আমাদের আমলাতন্ত্রের মধ্যে খুবই একটা দুরবস্থা চলেছে এবং মুখ্যমন্ত্রী এটাকে ঢেলে সাজাবার চেষ্টা করছেন।. তা এই পাঁচ বছরের পর? এই ছয় বছরে এসে তিনি চিন্তা করছেন, তিনি সচেতন হয়েছেন? আমি জয়ন্তবাবুকে প্রশ্ন করি, তাহলে কি ঐ পাঁচ বছর অচল অবস্থায় ছিল? অথচ দেখছি বছর বছর ধরে

বরাদ্দ বাড়িয়ে দেওয়া হচ্ছে। তাই আজকে যে সব দাবী পেশ করা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক** ঃ— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী যে ডিমাণ্ড সাধারণ প্রশাসন ও জেলা প্রশাসন খাতে উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। যে কোন জনকল্যাণকামী সরকারের সাধারণ প্রশাসন বিশেষ একটা প্রয়োজনীয় খাত। তাতে প্রয়োজনীয় টাকা বরাদ্দ করা বিশেষ প্রয়োজন। কেন না সরকার যে কোন পরিকল্পনা বা কর্মসূচী নিক না কেন, তাকে যদি রূপায়িত করতে হয় তাহলে এই সাধারণ প্রশাসনের প্রয়োজন। তাই সরকারের পক্ষে এই প্রশাসন অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। ১৯৬৭ সালে চলে যান দেখতে পাবেন এই প্রশাসন ছিল এন্টি পিপল। তবে দক্ষ ছিল এবং অত্যন্ত কারাপ্ট ছিল। ১৯৭৭ সালে কংগ্রেসকে প্রায় চিরকালের জন্য মুছে দিয়ে, তাকে বিতাড়িত করে এই বামফ্রন্ট সরকার এলো, তখন এই প্রশাসনকে প্রো-পিপল করার দিকে তারা নিয়ে এলো। ওঁদের আমলে এই প্রশাসন ঘোরতর করাপ্ট ছিল। তা পরিচ্ছন্ন করবার একটা প্রচেষ্টা আমরা নিয়েছি। এই প্রশাসন ছিল দুর্নীতিগ্রস্ত, অযোগ্য অপদার্থ। এবং যে প্রশাসন ওঁরা আমাদের দিয়ে গেল, তা দিয়ে সরকার চালাবার পক্ষে খুবই কষ্টকর ছিল। আজকে পশ্চিমবাংলার মানুষকে বামফ্রন্ট সরকার এবং এই সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু একটা পরিচ্ছন্ন প্রশাসন দিতে চায়। আমরা লক্ষ্য করেছি ১৯৭৭ সালে এই সরকার আসার পর আমরা এই প্রশাসনকে প্রো-পিপল করতে পেরেছি। আপনারা বলছেন বি· ডি· ও ডিষ্ট্রিকট ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা নাই। কিন্তু রাখতে হবে এটা ডেমোক্রাসি। supremacy of the political executive over bureaucracy, supremacy of bureaucracy over the political executive, government of the people in the administration.

এই অপদার্থতা আপনারা আরোপ করেছিলেন। ১৯৭৭ সালের পরে প্রশাসনের দিকে তাকিয়ে আমরা আনন্দ বোধ করছি। সমস্ত কর্মচারীদের হাজিরা থেকে আরম্ভ করে সব দিকে আমরা একটা চাঞ্চল্যের সৃষ্টি করেছি। আপনারা বলেন ১৯৮২ সালের নির্বাচনে কারচুপি, অনেক গণ্ডগোল হয়েছে।

[5-05—5-15 P.M.]

অনেক কাণ্ড কারখানা করেছিলেন, কংগ্রেস আইও করেছিলেন। কিন্তু তত্‌কালীন ইলেকশন কমিশনার পি. এল· সাকধর, তিনি আমাদের প্রশংসা করে

গিয়েছিলেন। আমরা খুব সততার সংগে দায়িত্ব নিয়ে বলতে পারি, এই রকম নির্বাচন আমরা জীবনে পশ্চিমবাংলায় দেখিনি—এত সুষ্ঠু নির্বাচন। এই সরকারী কর্মচারীরাই সেই নির্বাচনে অংশ গ্রহণ করেছিলেন। তাই সরকারী যে সব অফিসার, আমলা, তাদের সম্বন্ধে বলতে পারি, আমরা তাদের প্রো-পিপল করতে পেরেছি। তাদের আমরা পরিচ্ছন্ন এবং দক্ষ প্রশাসনে আনবার চেষ্টা করেছি। এটা ঠিক, যে ধনতান্ত্রিক কাঠামোতে দুর্নীতিকে চিরকালের মত দূর করার কথা— এই রকম অসত্য কথা বলতে পারি না, কিন্তু একটা জিনিস বলতে পারি, কংগ্রেসের সংগে আমাদের এখানেই তফাত্। কংগ্রেসের দুর্নীতি যারা করে তাদের সুনীতি আখ্যা দেওয়া হয়, যারা অসত্য কথা বলে, তাদের সত্য কথা বলার সম্মান দেওয়া হয় কিন্তু আমরা বামপন্থীরা দুর্নীতিকে দুর্নীতি বলি, অসত্যকে অসত্য বলি। কারণ আপনারা দেখেছেন, ওদের মুখ্যমন্ত্রী ঐ অঞ্চলে সিমেন্ট কেলেংকারী করে বললেন যে ঠিক করেছি এবং প্রধানমন্ত্রীও সমর্থন করে বলেছিলেন যে ভাল কাজ করেছেন, এই তো কংগ্রেসের নমুনা। সেই জন্য আমরা জোর করে বলতে পারি না যে আমরা দুর্নীতি দূর করতে পেরেছি। কিন্তু দুর্নীতি দূর করার জন্য এই প্রচেষ্টা পশ্চিমবাংলার মানুষ আজকে লক্ষ্য করেছে। আমরা এটাই চেয়েছিলাম। আজকে পঞ্চায়েতী রাজের মাধ্যমে সারা পশ্চিমবাংলা জুড়ে কর্ম যজ্ঞ চলেছে, এর আগে আমরা কংগ্রেসের কীর্তি ৩০ বছর ধরে দেখেছি। আমরা জানতাম যে এই রাজত্ব আমাদের নয়, এই রাজত্ব ছিল দারোগা বাবুদের, আর বি· ডি· ও. সাহেবদের রাজত্ব। অর্থাত্ গ্রামের চাষী, কৃষক, সে যে স্বাধীন হয়েছে, কোনদিন তা বুঝতে পারেনি। কিন্তু ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার হওয়ার ফলে আমরা সাধারণ মানুষকে এই সরকারের মধ্যে এতখানি ইনভল্ভমেন্ট করাতে পেরেছি, আজকে গ্রামে যদি একটা খাল কাটা হয়, রাস্তা যদি হয়, একজন গরীব কৃষক, সেও অংশ নেয় কোথায় খাল কাটা হবে, কোথায় রাস্তা হবে, সেই আলোচনায় সে'ও অংশগ্রহণ করে এবং তাদেরই সিদ্ধান্ত অনুসারে রাস্তা হয়, খাল কাটা হয়। এই যে ইনভল্ভমেন্ট, এই যে স্বাধীনতা বোধ, এটা আমরা এই মানুষগুলোকে দিতে পেরেছি, এটা কম দেওয়া নয়। আমি এটা খুব গর্বের সংগে বলতে পারি যে পশ্চিমবাংলার মানুষ, তারা প্রথম ১৯৭৭ সালের পর বুঝতে পেরেছে যে তারা স্বাধীন। হয়তো তাদের মধ্যে এখনও বহুলোক দারিদ্রসীমার নিচে, সবাই পেট ভরে খেতে পায় না। কিন্তু কংগ্রেসীরা যে প্রশাসন আমাদের দিয়ে গিয়েছিলেন, সেই প্রশাসনকে যে আমরা অনেকখানি জনমুখী করতে পেরেছি

তার জন্য আমরা গর্বিত, অনেকখানি যে আমরা পরিচ্ছন্ন করতে পেরেছি তার জন্য আমরা গর্বিত। আমি এই প্রসংগে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে তিনি যে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্ম্‌স করেছেন, তার সম্বন্ধে একটা কথা বলবো, যে ষ্ট্রাকচারাল রিফর্ম্‌স এবং প্রসিডিয়োর‍্যাল রিফর্ম্‌স যেটা করেছেন, তার সংগে একটা বিহেভিয়ার‍্যাল রিফর্ম্‌স করুণ, কারণ এই যে আমলারা, এরা ইংরাজ আমলে ছিলেন, সাধারণ মানুষের প্রতি তাঁদের যে ব্যবহার—এই বিহেভিয়ার‍্যাল রিফর্ম্‌স যদি না করা যায় তাহলে সাধারণ মানুষ, তারা এই সমস্ত সরকারী কর্মচারীদের কাছ থেকে আগে যে ব্যবহার পেত, এই ব্যবহারের পরিবর্ত্তন দরকার। কারণ অন্ততঃ পক্ষে নিজেদের মধ্যে আমরা যে স্বাধীন মানুষ, সরকারী অফিসাররা যাতে সেই মানুষদের সংগে মানবিক ব্যবহার করে, এইটুকু আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো, যেন তিনি সেটা দেখেন। শেষ করবার আগে আমি আর দু-একটি কথা বলবো, সুব্রতবাবু এখানে নেই, তিনি অনেক বড় বড় কথা বলেছেন এবং গোড়া থেকে বামফ্রণ্টের বিরুদ্ধে অনেক বিষোদ্গার করেছেন। আমি শুধু এইটুকু বলে শেষ করবো, 'তৃষিত গর্দ্দব গেল সরোবর তীরে, ছি ছি কালো জল বলি চলি গেল ফিরে। কহে জল, জল কালো বলে সব গাধা, যে জন অধিক জানে বলে জল সাদা'। গোটা পশ্চিমবাংলার মানুষ জেনে গেছে যে কোন্ সরকার আসীন হয়েছে, আর কোন্ সরকার চিরকাল থাকবে। এখনও ঐ কংগ্রেস আই এর মুষ্টিমেয় যাঁরা আছেন, এঁরা আজও বুঝতে পারছেন না, এঁরা মনে করছেন জল বোধ হয় কালো। কিন্তু জল কালো নয়, জল সাদা। এই কথা বলে, এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত**ঃ— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসনের যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলব। অন্যান্য বছরে তিনি যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছিলেন সেই সময় আমরা বলেছিলাম মাথা ভারি প্রশাসন কমানো দরকার। এই বছর বাজেট ভাষণে তিনি যে অর্থনৈতিক চিত্র দিয়েছেন তাতে দেখা যাচ্ছে কয়েক কোটি টাকা এই খাতে বেশী বাড়িয়েছেন। আমরা আশা করেছিলাম প্রশাসনিক খাতের ব্যয় কমিয়ে জনগণের উন্নয়ন মূলক কাজে বেশী করে ব্যয় ধরা হবে। কিন্তু ঠিক বিপরীত চিত্র আমরা দেখতে পেলাম। অবশ্য নীতিগত দিক থেকে তিনি বলবেন প্রশাসনিক ব্যয় কমানো দরকার। কিন্তু সরকারের অনুসৃত নীতির মধ্যেই আমরা এই প্রশাসনিক ব্যয় বৃদ্ধির প্রবনতা দেখতে পাচ্ছি। কারণ

মন্ত্রীসভার চেহারাটা দেখেই আমরা বুঝতে পারছি অবস্থাটা কোথায় এনে দাঁড় করিয়েছেন। কাগজপত্র থেকে আমরা যা বুঝছি তাতে দেখা যাচ্ছে পরবর্তীকালে এই প্রশাসনিক সংস্কার কমিটির মাধ্যমে কাজের সুবিধার জন্য বিভিন্ন দপ্তর ভাগ করবেন এবং তার ফলে মন্ত্রীসভার সংখ্যা এই বামফ্রন্ট সরকারের আমলে অর্ধশত হয়ে যাবে, এই রকম একটা সম্ভাবনার কথা আমরা তাঁর ভাষণের মধ্যে লক্ষ্য করছি। মন্ত্রী সংখ্যা বাড়ার জন্য ব্যয় বেড়েছে। প্রশাসনিক ব্যয়ও সেই হিসাবে বাড়বে। প্রথম বামফ্রন্ট সরকারের প্রশাসন আমরা দেখেছি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন আমরা পরিচ্ছন্ন, নিরপেক্ষ প্রশাসন দেব। কিন্তু গত ৫ বছরের মধ্যে আমরা কোন নিরপেক্ষ, পরিচ্ছন্ন প্রশাসনের নমুনা দেখতে গেলাম না। বামফ্রন্ট সরকারের অনেক এম. এল. এ. জনপ্রতিনিধি বিভিন্ন সময়ে সরকারের বিভিন্ন দপ্তরে যান। বামফ্রন্ট সরকারের সমর্থক সদস্য হয়েও জনসাধারণের জন্য বিভিন্ন কাজে সরকারী দপ্তরে গিয়ে বুঝতে পারেন নানা রকম প্রশাসনিক জটিলতা কিভাবে সৃষ্টি হয়ে আছে। নিজেদের অভিজ্ঞতায় এটা আমরা সকলেই বুঝতে পেরেছি। প্রশাসনিক অবহেলা, গাফিলতি কিভাবে হচ্ছে আমি তার একটি দৃষ্টান্ত দিচ্ছি। আপনারা জানেন ১৯৮১ সালের ১০ই ডিসেম্বর সুন্দরবন অঞ্চলের অনেকগুলি থানা নোনা জলে ভেসে গিয়েছিল। ফলে বহু ঘরবাড়ী, নদীর বাঁধ ভেঙ্গে গিয়েছিল। ঘরবাড়ী তৈরী করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ এসেছে। ঘর বাড়ী তৈরী করবার জন্য জনসাধারণ দরখাস্ত করেছিল। পঞ্চায়েত সমিতি, বি. ডি. ও. অফিস থেকে ফরম এনে জনসাধারণ সেই ফরমগুলি পূরণ করে ডি. এম. এস. ডি. ও. অফিসে জমা দিয়েছিল। সেই টাকা এখন পর্যন্ত অনেক লোককে দেওয়া হয়নি। পঞ্চায়েত সমিতি থেকে তাগাদা দেওয়া সত্বেও ১ বছর হতে চলল এখন পর্যন্ত ক্ষতিগ্রস্তদের টাকা দেওয়া হয়নি। এর থেকেই বোঝা যায় প্রশাসন কিভাবে চলছে, কতখানি সচল আছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন দ্রুততার সংগে জনসাধারণের কাজগুলি ঠিকমত সরকারী কর্মচারীদের করা উচিত। তিনি সততার সংগে নিষ্ঠার সংগে জনসাধারণের কাজ করতে বলেছেন। কিন্তু বিগত ৫ বছরে আমরা কি দেখলাম ? বিভিন্ন অফিসে সরকারী কর্মচারীরা ঠিক সময়ে জনসাধারণের কাজগুলি করেন নি, সময় মত অফিসেও আসেন না। যার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী অনেক সময় বলেছেন আমি কি চেয়ার টেবিলকে কাজ করার জন্য বলব ? এই রকম একটা অবস্থা চলছে। সেই অবস্থায় আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব আপনি প্রশাসনকে দুর্নীতি মুক্ত, নিরপেক্ষ, সচল করে

গড়ে তুলুন। আপনি প্রশাসনিক ব্যয় বরাদ্দ যা ধরেছেন এটা মাথা ভারি ব্যয় বরাদ্দ—আগামীদিনে নিরপেক্ষ, সচল প্রশাসন গড়ে তোলার দিকে আপনি নজর দেবেন, এই ক'টি কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

[ 5-15—5-25 P. M. ]

শ্রীজ্যোতি বসু ঃ— ডেপুটি স্পীকার মহোদয়, বক্তৃতা এখানে যা হ'ল তা আমি সবই শুনলাম এবং ছাঁটাই প্রস্তাব যেগুলি দেওয়া হয়েছে সেগুলিও পড়লাম। ছাঁটাই প্রস্তাবগুলির প্রথমেই আমি বিরোধিতা করছি এবং তা করে আমার যা বক্তব্য তা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। এখানে ছাপানো বক্তৃতা যেটা দেওয়া হয়েছে সেটা যদি পড়া যেত তাহলে অনেক কথাই তাঁরা বলতেন না। যাইহোক, নিয়ম হয়ে গিয়েছে ওটা আর পড়া হয় না। তা ছাড়া এখানে দু/একজন বক্তা বিভিন্ন বাজেট সম্বন্ধে বলেছেন—বিভিন্ন বিষয়ের উপর—সে সবের জবাব আমি এখন দিতে চাই না, সেইসব বাজেট যখন আসবে তখন এইসব বক্তব্য পেশ করতে হবে এবং তার জবাবও দেওয়া হবে। সেই জবাবে সন্তুষ্ট হবেন কিনা সেটা আলাদা কথা তবে সেইসব কথার জবাব আমি এখন দিচ্ছি না। আজকের বাজেটে সরকারের প্রশাসনের কথা আসবে, তার নীতির কথা আসবে। সেখানে কিছু কিছু দৃষ্টান্ত দেওয়া হয়েছে—খরচ কেন বেড়েছে, কোথায় বেড়েছে, কি করণীয়, কি ভাবে দক্ষতা আরো বাড়ানো যায় সেগুলি এখন আমি বলবার চেষ্টা করছি। এখানে বলা হয়েছে, খরচ কেন বাড়লো—খরচ কমবে কি করে? পে কমিশন যদি একটা রিপোর্ট দেয়, যে রিপোর্টের ভিত্তিতে ১৪০ কোটি টাকা খরচ হবে বছরে তাহলে এটা কি কেউ বলবেন সেখানে ৭০ কোটি টাকা খরচ করুন? ১০ বছর ধরে তাঁরা এইসব নিয়ে আন্দোলন করছেন—জিনিষপত্রের দাম বেড়েছে, তাঁদের অপরাধ কি? যেটা চান এঁরা দিতে পারি নি কিন্তু পে কমিশনের রিপোর্ট অনুযায়ী দিতে হয়েছে এবং তাতে খরচ বেড়ে গিয়েছে। এটাকে কখনও মাথাভারি বলে না। এটা তাঁদের প্রাপ্য। আমি আগেও বলেছি, আবার বলছি, কেন্দ্রীয় সরকার যদি মহার্ঘভাতা বাড়িয়ে দেয় তাহলে আমাদেরও একই হারে তা বাড়াতে হবে। ওঁদের নোট ছাপাবার যন্ত্র আছে, আমাদের নেই কিন্তু তবুও বাড়াতে হবে। টাকার যোগাড় করতে হবে। এক জায়গায় কম থাকবে আর এক জায়গায় বেড়ে যাবে এটা হয় না। এক একটা কিস্তি মহার্ঘভাতা দিতে বছরে প্রায় ১৮ কোটি টাকা লাগে। এগুলি আমাদের দিতে হচ্ছে। জিনিষপত্রের দাম যদি স্থিতিশীল থাকতো, না বাড়তো তাহলে দিতে হ'ত না। আমি কোন একটি কাগজে কালকে

একটা রিপোর্ট পড়ছিলাম যে কষ্ট অব লিভিং এখন হয়েছে, যেভাবে বেড়েছে তাতে এক বছর আগের যা তার থেকে ৭ পারসেন্ট বেশী বেড়েছে—হায়েষ্ট। আমার ভয় হচ্ছে আবার কেন্দ্রীয় সরকার মহার্ঘভাতা দেবেন—দিতে বাধ্য, নিয়ম, তাহলে আমাদেরও দিতে হবে এবং তা হলে খরচ আরো বাড়বে প্রশাসনের। এখন আমরা এটা গর্বের সংগে বলতে পারি যে আমাদের এখানে ক্লাশ ফোর এম্পলয়ীরা যা পান কেন্দ্রীয় সরকারের ক্লাশ ফোর এমপ্লয়ীরা তা পান না। তা ছাড়া শুধু তো সরকারী কর্মচারীরা নন তার সংগে শিক্ষকরা আছেন, পৌরসভার কর্মচারীরা আছেন, পঞ্চায়েতের কর্মচারীরা আছেন—বিভিন্ন অংশের মানুষরা আছেন, প্রায় ৮ লক্ষ। সরকারী কর্মচারী তো ৩ লক্ষ কিন্তু এঁদের সবাইকে এইসব দিতে হচ্ছে, সেটা আমি আমার বক্তৃতাতে বলেছি। তারপর সুব্রতবাবু সেই একই কথা বলেছেন, সেই বস্তাপচা কতকগুলি কথা। যেহেতু সরকারী কর্মচারী, শিক্ষক যাঁরা নির্বাচনে কাজ করছেন, নির্বাচন সুষ্ঠুভাবে পরিচালনা করেছেন বলে আমরা তাঁদের অভিনন্দন জানিয়েছি এবং যেহেতু ওঁরা হেরে গিয়েছেন সেইজন্য ওঁরা বলছেন দুর্নীতি হয়েছে, নানা রকমের করাপসান হয়েছে, ভোট ঠিক হয়নি, রিগিং হয়েছে ইত্যাদি। গত অধিবেশনে এসব অনেক শুনেছি, এবারে বেশী শুনি নি, তবে তিনি আজকে এটা বললেন। তারপর আরো বললেন, রাজ্যপাল—যিনি কেন্দ্রের প্রতিনিধি—নাকি গোপনে চিঠি পাঠিয়েছেন দিল্লীতে যে এখানে নির্বাচনে কারচুপি হয়েছে, রিগিং হয়েছে। উনি হচ্ছেন কংগ্রেসের দায়িত্বশীল নেতা, আবার যুব ছাত্র এইসবের নাকি নেতা। অসত্য কথা কখনও বলতে নেই। এক ভদ্রলোক—রাজ্যপাল—যিনি এখানে নেই তাঁর সম্বন্ধে এরকম অসত্য কথা বলাটা কি ঠিক? না, ঠিক নয়। আমি ভদ্রলোককে জানি—হ্যাঁ, ইন্দিরা গান্ধী তাঁকে পাঠিয়েছেন ঠিকই, তিনি কেন্দ্রের প্রতিনিধি।

(শ্রীসুনীতি চট্টরাজ :— আপনি তাঁকে কব্জা করেছেন।) উনি বলছেন, আমি কব্জা করেছি। ইন্দিরা গান্ধী শুনলে কানটা ধরে বার করে দেবেন।

আমাকে জিজ্ঞাসা করা হয়েছিল, আমি বলেছিলাম, বোধ হয় সুব্রতবাবু কোন কাগজে এটা দেখেছেন, সে জন্য এটা বলেছেন। আমি দেখিনি যে আমাদের এখানে কোন কাগজে বেরিয়েছে যে রাজ্যপাল কোন রিপোর্ট পাঠিয়েছেন। আমি বলেছিলাম, আমার মনে হয় না যে উনি এই রকম একটা রিপোর্ট পাঠাতে পারেন। তারপরে আমি যখন ফিরে এলাম, আমার সংগে রাজ্যপালের দেখা হয়েছিল।

আমার মনে ছিল না, উনি আমাকে ধন্যবাদ দিলেন এবং বললেন যে আপনার সংগে আমার দেখা হয়নি কিন্তু দেখুন কাগজে কি রকম অসত্য কথা লেখে যে আমি নাকি একটা রিপোর্ট পাঠিয়েছি নির্বাচনের কারচুপীর ব্যাপারে। এটা আমি কখনও করতে পারি ? আমি বলেছিলাম যে এটা আমাকে বলতে হবে না, কোন ভদ্রলোক এটা করবেন না, আমি জানি। আমি আশ্চর্য হয়ে গেলাম, এখানে একজন কংগ্রেস নেতা বললেন যে সব জেলা শাসক, সুপারিনটেণ্ড অব পুলিশ, অফিসার যারা যাচ্ছেন, তারা অবাঙ্গালী এবং তারা বাংলা বলতে পারে না। এটা ভারতবর্ষের অন্য জায়গায় হচ্ছে। নর্থ-ইষ্টে, আসামে, পাঞ্জাবে সমস্ত নর্থইষ্টে হচ্ছে। এই সব বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, ভাষার উপর ভিত্তি করে, ধর্মের উপর ভিত্তি করে এবং জাতীর উপর ভিত্তি করে। আমাদের এখানে কি এইসব না আনলে হয় না ? কংগ্রেসীদের তো অনেক কাজ আছে, এটা করছেন কেন ? এইভাবেই বিচ্ছিন্নতাবাদী আন্দোলন আসে। আর এটা তো থাকবেই, উনি মন্ত্রী ছিলেন, এটা ওনার জানার কথা। আমাদের এখানে যে সব অফিসাররা আসেন, তারা শুধু সেই প্রদেশের হবে, এটা তো হতে পারে না। এদের একটা ভাগ আছে এবং সেই ভাবে তাদের পাঠান হয়। এটা ভালই করেন। অন্য ভাষাভাষীদের আমরা পাই, তারা বাংলা শেখেন। অনেক উচ্চ পর্যায়ের অফিসার আছেন, তারা ভাল বাংলা বলেন। জনগণ যখন তাদের কাছে আসেন তখন তাদের সংগে বাংলায় কথা বলেন, অন্য কোন ভাষায় বলেন না। আমি অন্য কিছু বলতে চাই না, এইসব কথাবার্তা অন্য প্রদেশে—আসামে পাঞ্জাবে গিয়ে বলুন বা অন্য কোথাও গিয়ে বলুন, এখানে বলবেন না। কংগ্রেসীরা চেষ্টা করেও এইসব এখানে করতে পারবেন না। কেন এসব করবার চেষ্টা করছেন ? ওরা ভাল কি মন্দ এটাই হচ্ছে কথা। বাঙ্গালী ভাল হতে পারে, আবার মন্দও তো হতে পারে এবং অবাঙ্গালীদের ক্ষেত্রেও সেই একই কথা। তারপরে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্ম কমিটির কথা বলা হয়েছে এবং সেখানে বলা হয়েছে যে কাউকে চাকুরী দেবার জন্য, ডঃ মিত্রকে চাকুরী দেবার জন্য এটা করা হয়েছে। উনি তো টাকা নিচ্ছেন না এবং গাড়ী ওঁর নিজের আছে। আমরা দরকার হলে পেট্রোল দেব এবং যদি গাড়ী খারাপ হয়ে যায় তাহলে গাড়ীও দিতে পারি। আর টাইম লিমিট করার কথা বলা হয়েছে। সে সম্পর্কে ৬ মাসের মধ্যে রিপোর্ট দিতে বলা হয়েছে এবং পারলে আরো তাড়াতাড়ি একটা ইণ্টারিম রিপোর্ট দিতে বলা হয়েছে। এইরকম সাধারণভাবে বলা হয়েছে রিপোর্ট যেটা করবেন এই সময়ের মধ্যে করবেন। আর এইরকম কোন নিয়ম নেই

যে তিনি প্রফেসর হতে পারবেন না, ইকোনমিষ্ট হতে পারবেন না, চাকুরী নিতে পারবেন না। এইরকম কোথাও লেখা নেই। তারপরে বলা হয়েছে যে টাটাকে জমিটা দেওয়া হয়েছে হোটেল করার জন্য। হ্যাঁ, দিয়েছি। খুব ভাল টার্ম হয়েছে তাদের সঙ্গে, আর এটা কোন সিক্রেট ব্যাপার নয়। আর শ্রীমতী ইন্দিরা গান্ধী ওদের নেত্রী, তিনি আমার কাছে একটা চিঠি লিখেছিলেন, যদিও সেটা ঐ কারণে নয় যে টাটাকে দেওয়া হয়েছে। উনি আর কি করে এটা লিখবেন কারণ দিল্লীতে তো তারা দিয়েছেন, একচেটিয়া পুঁজিপতিদের দিয়েছেন, কারণ তাদের টাকা আছে, তারা করবে। তারপর শ্রীমতী ইন্দিরা গান্ধী আমাকে চিঠি লিখেছেন যে জুতে যে পশুপক্ষী আছে তাদের অসুবিধা হতে পারে। কারণ একটা ওয়াল্ড লাইফ কমিটি আছে, তারা গাছপালা, পশুপক্ষী এগুলি ভাল বোঝেন। আমরাও ভাল বুঝি। তিনি লিখেছিলেন যে আপনি অন্য কোন জমি দিতে পারেন কিনা। কারণ ওঁকে যারা বলেছেন, তারা ভুল বলেছেন, জু-এর মধ্যে থেকে বোধ হয় একটা জমি আমরা কেটে দিচ্ছি এইরকম ভাবে বলা হয়েছে। আমি চিঠিতে এই বিষয়ে জানিয়ে দিয়েছি।

[5-25—5-35 P.M.]

আমরা ঘুষ নিই না। আপনারা নিয়েছেন। সুতরাং এসব বলে লাভ কি আছে ?

তারপরে একটা কথা বলা হয়েছে, যেটা আমি বুঝতে পারলাম না, সুব্রতবাবু যদি পারেন পরে আমাকে বুঝিয়ে দেবেন, 'এ্যাসমা' কেন পার্ক হোটেলে প্রয়োগ করতে পারলো না ? তা পার্ক হোটেলের মালিক, সে তো আপনাদেরই লোক, তবুও উনি তো নিজে এ্যাসমা প্রয়োগ করতে পারেন না, ওটা তো আমাদের প্রয়োগ করার কথা। কিন্তু আমরা কেন্দ্রকে বলে দিয়েছি যে, পশ্চিমবাংলায় আমরা এটা করতে পারব না। অন্য কারো মত আমরা এসব জিনিষ করি না। ভারতবর্ষের যেখানে যেখানে কংগ্রেসী সরকার আছে সেখানে সেখানে তারা এসব জিনিষ করছে, শ্রমিকদের ওপরে অত্যাচার করছে। ওসব এখানে হতে পারে না। আমাদের গ্রেট ইষ্টার্ণের মত হোটেলেও শ্রমিকদের অধিকার আছে হরতাল করার। আমাদের এখানে হাসপাতালের কর্মীদের অধিকার আছে। এসব অধিকার কেন্দ্রীয় সরকার নতুন আইন করে কেড়ে নিচ্ছে। এখন কথা হচ্ছে পার্ক হোটেলের শ্রমিকরা হরতাল করবেন, কি করবেন না, সেটা আলাদা কথা। কিন্তু আমাদের গ্রেট্ ইষ্টার্ণ

হোটেলের কর্মচারীদের যখন ঐ অধিকার আছে তখন কেন একটা প্রাইভেট হোটেলের শ্রমিকদের অধিকার থাকবে না? এটা কোথায় ঠিক হলো? সুতরাং পশ্চিমবাংলায় এটা হতে পারে না এটা কংগ্রেসী রাজত্বে হতে পারে। আর ঐ মালিকের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই, ইন্দিরা গান্ধীর সঙ্গে ওঁর দুর্নীতির মামলা ছিল, দুজনেই ছাড়া পেয়ে গেছেন।

আর একটা কথা বললেন, ২৪ কোটি টাকা পেয়েছি ম্যাচিং গ্রাণ্ট হিসেবে নাকি! ম্যাচিং গ্রাণ্ট কেন দেবে? কোন্ জায়গায় এসব লেখা আছে। বিভিন্ন জায়গায় বন্যা হচ্ছে, আমাদের এখানেও বন্যা হয়েছিল। এসবের মধ্যে ম্যাচিং গ্রাণ্টের কোন প্রশ্ন নেই। ওরা খরার জন্য দিয়েছেন, আরো চাইবো, খরা হয়েছিল এবং দু'জায়গায় বন্যা হয়েছে আরো টাকা চাইব; দেবে, কি দেবে না, সেটা আলাদা কথা।

আমি আর বেশী সময় নেব না, তবে একটা কথা হচ্ছে যে, আমরা অনেক আগেই সিদ্ধান্ত নিয়েছি যে, যদি আমাদের কর্মসূচীকে রূপায়িত করতে হয় তাহলে প্রশাসনকে অত্যন্ত গুরুত্বের সাথে শুধু কলকাতার রাইটার্স বিল্ডিংস্-এই নয় সমস্ত পশ্চিবাংলার জেলায় জেলায় ছড়িয়ে দিতে হবে। আমাদের সৌভাগ্য যে, আমাদের বেশীর ভাগ কর্মচারীই আমাদের সমর্থন করেন। বেশীর ভাগ এ্যাসোসিয়েশনগুলিই আমাদের সমর্থন করেন। এই সৌভাগ্য ভারতবর্ষের অনেক জায়গায় নেই। সেখানে যাঁরা সরকার চালাচ্ছেন, তাঁরা একথা বলেন। এটাও মনে রাখতে হবে। তথাপি এই প্রশাসন আমরা সৃষ্টি করি নি। আমরা উত্তরাধিকার সূত্রে পেয়েছি। প্রশাসনের মধ্যে আমাদের বিরোধিতা করার কিছু লোক নিশ্চয়ই আছে। কিন্তু আমরা কি যা খুশী তাই করতে পারি? আমরা কি তাদের সঙ্গে যেতে বলতে পারি? না তাদের তাড়িয়ে দিয়ে নতুন লোক আনতে পারি, যারা আমাদের কর্মসূচীকে সমর্থন করবেন? এসব আমরা পারি না। সেইজন্য আমরা সবাইকে নিয়ে শিক্ষিত করবার চেষ্টা করছি। আমরা তাঁদের কি বলছি? আমরা বলছি, আপনারা প্রশাসনকে সুষ্ঠুভাবে পরিচালনা করুন। জনগণের সঙ্গে ভালভাবে সম্পর্ক স্থাপন করুন এবং মনে করুন জনগণের জন্য কাজ করছেন। আমরা অনেকাংশে সফল হয়েছি। কিন্তু এর মধ্যে আত্মসন্তুষ্টির ব্যাপার নেই। যদি থাকত তাহলে কেন আমরা এবারে সরকারে এসেই সার্কুলার দিলাম, সময় মত আসতে হবে? কিছু অবহেলা আছে, এটা লুকোবার কিছু নেই। জনগণের জন্য কাজ করতে হবে, জনগণকে সত্যি কথা জানাতে হবে।

প্রতিনিয়ত তদারকি দরকার। সেইজন্য আমরা কিছু বিভাগে—সবগুলো বিভা করতে পারি নি—কিছু গুরুত্বপূর্ণ বিভাগকে ভাগ করেছি, তাতে মন্ত্রী কিছু বেড়েছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

তারপরে এখানে নিরপেক্ষতার প্রশ্ন তোলা হয়েছে। তা একটা অন্ততঃ উদাহরণ দিন না কোথায় নিরপেক্ষতা নেই! এটা তো কোন গালাগালির ব্যাপার নয়। একটা অন্ততঃ বলুন না যে অমুক জায়গায় নিরপেক্ষতা অবলম্বন করছি না। এ বিষয়ে যদি আপনাদের কাছ থেকে আমরা কোনও খবর পাই, তাহলে আমরা নিশ্চয়ই দেখব। আমরা যদি নিরপেক্ষতা অবলম্বন না করি, তাহলে কংগ্রেসের পক্ষে যারা ভোট দিয়েছে—যে গরীব মানুষগুলো—সেই গরীব মানুষগুলোকে আগামী দিনে আমরা পাব কি করে? আমরা তাদের আগামী দিনে চাই।

সেইজন্য নিজের প্রয়োজনে, নিজের তাগিদে থাকতে হবে। যখন খরা হবে, বন্যা হবে তখন মানুষের পাশে থাকতে হবে। তখন দেখলে চলবে না, কে কংগ্রেসকে ভোট দিয়েছে আর কে বামফ্রন্টকে ভোট দিয়েছে—এইসব দেখলে চলবে না। কংগ্রেস এখন পরাজিত, বিপর্যস্ত। তাই আর একবার আমরা ফিরে এসেছি এবং এইভাবেই আমরা থাকবো। তবে একথা ঠিক যা উত্তরাধিকারসূত্রে আমরা পেয়েছি তা পরিবর্ত্তন হতে সময় লাগবে। আবার অনেক দেখেছি, সমস্ত আইন লঙ্ঘন করে কয়েক হাজার লোককে ওরা চাকুরী দিয়েছে, পাওয়ারে দিয়েছে, দুগ্ধ প্রকল্পে দিয়েছে এবং অন্যান্য জায়গায় দিয়েছে যার কোন নিয়মকানুন নেই, যারা সমাজ বিরোধী কার্যকলাপ করেছেন, তাদেরকে এইভাবে চাকরী দেওয়া হয়েছে। আমরা এইসব দুর্নীতি করতে চাই না এবং চাই না বলেই এমপ্লমেণ্ট এক্সচেঞ্জ থেকে লোক নিই। সে কমিউনিষ্ট হোক, কংগ্রেস হোক আর যে লোকই হোক। হাজার হাজার চাকরী পেয়েছে গত ৫ বছরে এমপ্লয়মেণ্ট এক্সচেণ্ট থেকে। কংগ্রেস আমলে জীবনে এইসব জিনিষ হয় নি। শেষ কথা আমি বলতে চাই; অনেকেই বলেছেন, একটি কথা না বলে পারছি না আজকে আমাদের মন্ত্রী মণ্ডলীয় প্রসারলাভ করেছে। এই নিয়ে শুধু এখানেই নয় পাবলিকদের মধ্যেও কিছু কথা আছে। তাঁরা বলছেন আপনারা কেন এত মন্ত্রী করলেন। তাঁরা তো ঠিক আমাদের মতন বিচার করবে না। আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা বুঝেছি, সেইজন্য ভাগ-বাটোয়ারা করে করেছি যাতে কাজ ভালভাবে হয়। এইসব কাজ ভালভাবে হবে কিনা সেটা ভবিষ্যতে বিচার হবে। যদি ভাল কাজ না হয় তাহলে জনসাধারণ সেই বিচার করবে। কিন্তু আমরা ভাল কাজ করবার জন্য চেষ্টা করছি। সুতরাং এটা জোর গলায় না বললেই

হতো কারণ, ১৯৬২ সালে ২৫২ জন এম. এল. এ. ছিল এই বিধানসভাতে। তখন ৩৭ জন মন্ত্রী হয়েছিল, তার মানে হচ্ছে শতকরা ১৪.৬। আর এখন ২৯৪ জন এম. এল. এ. এবং মন্ত্রী হয়েছে ৪৩ জন অর্থাৎ ১৪.৬। শুধু এটা বললেই ঠিক হয় না আমি হিসাব দেখছিলাম—ডাঃ রায়ের মৃত্যুর পর যখন প্রফুল্ল সেন এলেন তখন কমিয়ে দেওয়া হলো। আর আমাদের সময় যখন এলো তখন আরোও কমে হলো শতকরা ৭ ভাগ। ১৯৬৭ সালে যখন এলাম তখন ১০ ভাগ হলো। আর কংগ্রেস আমলে কখনও ১১ ভাগ হয়েছে, ১৩ ভাগ হয়েছে, ১৪ ভাগ হয়েছে সুতরাং এইসব মানুষকে বোঝাতে হবে কেন? ওদের একটি দলের মধ্যে অনেক উপদল আছে। দিল্লিতে কতবার মন্ত্রীমণ্ডলীর পরিবর্তন হল সেটা তো আপনারা বুঝতে পারছেন। আমরা তো সবাই মিলে-মিশে কাজ করছি। আপনাদের একটি দলে যদি ৩৭ জন মন্ত্রী হয় তাহলে আমাদের কেন হবে না? আমাদের কোয়ালিশান গর্ভনমেণ্ট যা করেছে আপনাদের একদলীয় সরকারও তা করতে পারেন নি। আজকে সমস্ত প্রদেশে প্রদেশে কি দেখছি, কিভাবে প্রশাসন চলছে। আজকে একজন মুখ্যমন্ত্রী কালকে আর একজন মুখ্যমন্ত্রী। আর হঠাৎ ৫ জনকে নিয়ে নিলেন কেন্দ্রীয় মন্ত্রী সভায়, কোন আলোচনা নেই আর আমাদের বলছেন আপনারা ২ মাস ধরে আলোচনা করছেন।

[ 5-35—5-45 P.M. ]

হ্যাঁ, আমরা আলোচনা করছি। এটা গর্বের সঙ্গে বলছি না তবে এটা বাস্তব ঘটনা যে আমরা একটা সিদ্ধান্তে আসবার চেষ্টা করছি। আপনাদের কোন আলোচনা হয়? রাত্রি ১২টার সময় চিঠি চলে যায়, অফিসার বদল হয়, মন্ত্রী বদল হয়। পরের দিন এসে দেখেন যে অন্য একজন বসে রয়েছেন চেয়ারে। আমরা গণতান্ত্রিক পথে প্রশাসনকে সুষ্ঠুভাবে চালাবার চেষ্টা করছি। এখনো অনেক কাজ বাকি। কংগ্রেসের দুর্নীতিতে দেশ ভরে গেছে, সেই দুর্নীতির হাত থেকে মানুষকে মুক্ত করার জন্য আমাদের প্রতিনিয়ত নজর রাখতে হবে। আর বুঝতেই পারছেন, এখানেই এরা যে অবস্থা করছে বাইরে এরা কি অবস্থার সৃষ্টি করে থাকে। তাই আমি সকলকে বাজেট অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি।

শ্রীসুনীতি চট্টরাজ ঃ—অন এ পয়েন্ট অফ অর্ডার, মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনি জানেন এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার ঐতিহাসিক রুলিংয়ের উপর আনপার্লামেনটারী কথা বলে উইথড্র করতে হয়েছিল আমার কাছে। আজকেও উনি দুবার আনপার্লামেনটারী এবং আনডিগনিফায়েড কথা বললেন। উনি বললেন ইন্দিরা গান্ধী কান মুলে দেবে। আমার বক্তব্য উনি দুবেলা ইন্দিরা গান্ধীর কাছে যাচ্ছেন এবং কান মোলা খেয়ে আসছেন।

**Mr. Deputy Speaker :** This is not a point of order.

## DEMAND No. 18

**Mr. Deputy Speaker :** I now put all the Cut Motions except Cut Motion Nos. 1, 2 and 4 on which, I understand Division will be demanded.

The Motion that the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motions of Shri Rajesh Khaitan and Shri Kashinath Misra that that the demand be reduced by Rs. 100/- were than put and a division taken with the following results :—

### AYES

Adhikary, Shri Sisir
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Mahato, Shri Shantiram
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukheriee, Shri Subrata
Quazi Abdul Gaffar, Shri
Sadhukhan, Shri Tarapada
Sinha, Shri Atish Chandra

**NOES**

Abdul Quiyom Molla. Shri
Abdur Razzak Molla, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak Shri Gourhari
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sankar
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Jana, Shri Haripada
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raichaian
Majhi, Shri Surendra Nath
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Shreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Suvendu
Mir Abdus Sayeed, Shri
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr.
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Deb Ranian
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sk. Siraj Ali, Shri
Uraon, Shri Subodh

**ABSTENTION**

Purkait, Shri Prabodh

The Ayes being 11, the Noes 94, and the abstention 4, the Motion were lost.

The Motion of Shri Jyoti Basu that a sum of Rs. 6,12,42,000 be granted for expenditure under Demand No. 18, Major Head; "252-Secretariat-Genaral Services", was then put and agreed to.

DEMAND No. 19

**Mr. Deputy Speaker :** I now put all the cut motions except No. 4 on which, I understand, division will be demanded, to vote.

The motions that the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Rajesh Khaitan that the Demand be reduce by Rs. 100/- was then put and a division taken with the following result :

AYES

Adhikary, Shri Sisir
Bose Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Mahato, Shri Shantiram
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Quazi Abdul Gaffar, Shri
Sadhukhan, Shri Tarapada
Sinha, Shri Atish Chaedra

NOES

Abdul Quiyom Molla, Shri
Abdul Razzak Molla, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibnti Bhusan
De, Shri Sunil
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sankar
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Malaker, Shri Nani Gopal
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Suvendu
Mir Abdus Sayeed, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr.
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sk. Siraj Ali, Shri
Uraon, Shri Subedh

ABSTENTION

Purkuit, Shri Prabodh

The Ayes being 11, the Noes 94, and the Abstention 1 the motion was lost.

[5-45—5-55 P.M.]

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 7,09,96,000 be granted for expenditure under Demand No. 19, Major Head: "253-District Administration", was then put and a Division taken with the following result:

AYES

Abdul Quiyom Molla, Shri
Abdul Razzak Molla, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghosh, Shri Debsaran

It was not possible to introduce a Bill replacing the aforesaid Ordinance in the last short Session of the Legislative Assembly. As the matter was very urgent and the Legislative Assembly was not in Session, the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Second Ordinance, 1982 was promulgated by the Governor in order to keeping the provisions of the First Ordinance alive.

(Secretary then read the title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Requisitioned Land (Continuadce of Powers) (Amendment) Bill, 1982, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৫১ সালের পশ্চিমবঙ্গ অধিগৃহীত ভূমি ক্ষমতার স্থায়ীত্বের মেয়াদ এ বছরের ৩১শে মার্চের মধ্যে শেষ হওয়ার কথা ছিল। চলতি বাজার দর অনুযায়ী বাড়ী ভাড়া দেবার গ্রান্ট এ বছর ৩১শে মার্চ পর্যান্ত স্থগিত রাখা হয়েছিল। ক্রমাগত চেষ্টার ফলে অনেক বাড়ী ও জমি এই আইনের আওতা থেকে মুক্ত করা সম্ভব হয়েছিল। কিন্তু এখন আরও ৫৩টি সম্পত্তি এই আইনের আওতায় থাকছে। এই আইনের মেয়াদ আরো এক বছর বাড়ানোর দরকার হয়ে পড়ে। বাজার দর অনুযায়ী ভাড়া দেবার পদ্ধতি ও স্থগিত রাখার দরকার মনে হয়। কিন্তু বিধানসভায় বিগত দুটি স্বল্পকালীন অধিবেশনে এ সম্পর্কে কোন বিল উত্থাপন করা সন্ধব হয়নি। তাই আইনের স্থায়ীত্বের জন্য ১৯৮৩ সালের ৩১শে মার্চ পর্যান্ত বাড়িয়ে বর্ত্তমান ভাড়া গ্রান্ট নং ৬।৪ নং ধারাটির প্রয়োগ আরো এক বছর স্থগিত রেখে পশ্চিমবঙ্গ অধিকৃত ভূমি প্রথার স্থায়ীত্বের সংশোধন ইত্যাদি ১৯৮২ জারী করা হয়। পরে এই অধ্যাদেশ বলবৎ রাখার জন্য, রাজ্যপাল দ্বিতীয় একটি অধ্যাদেশ জারী করেন। এই অধ্যাদেশটিকে রূপায়িত করার জন্য বর্ত্তমান বিধেয়কটি পেশ করা হচ্ছে। এই সময়ের মধ্যে অধিগৃহীত সম্পত্তিগুলি সম্বন্ধে যথাযথ সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব সকল মাননীয় সদস্যই আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮২ সালের পশ্চিমবঙ্গ ভূমি অধিগ্রহণ ক্ষমতার স্থায়ীত্ব বিধেয়ক বিধানসভা কর্ত্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**Clause—1**

[6-45—7-00 P.M.]

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that in clause 1, for sub-clause (2), the following sub-clause be substituted :—

"(2) This section and section 4 shall come into force at once ; and the remaining provisions of this Act shall be deemed to have come into force on the 31st day of March, 1982."

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এই এ্যামেণ্ডমেন্ট আমি গ্রহণ করছি।

The motion of Shri Patit Paban Pathak was then put and agreed to.

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি এবং ভূমিরাজস্বমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ অধিগৃহীত ভূমি ( ক্ষমতার স্থায়িত্ব ) সংশোধনী বিধেয়ক, ৮২ যে বিল এনেছেন, এটা অর্ডিন্যান্স আকারে ছিল। এটা তিনি বিল আকারে এই হাউসে রেখেছেন। এই বিলের আমি বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই কারণে যে ১৯৫১ সালের মূল আইন, যে আইনের মেয়াদ বাড়াবার জন্য বহুবার এই সভায় সময় চওড়া হয়েছে। যেটা ৩১ বছর চলছে, সেটাকে আর এক বছর বাড়াবার জন্য তিনি বলেছেন। এখানে দেখতে পাচ্ছি যে বিভিন্ন ঘর, বাড়ি, জমিই ত্যাদি রিক্যুইজিসান থেকে আরম্ভ করে অন্যান্য যে সকল কাজ আছে সেইগুলো সম্পন্ন করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৫১ সালে তদানিন্তন ভূমি এবং ভূমিরাজস্বমন্ত্রী সময় এক বছর বাড়িয়েছিলেন বলে—এখন যিনি মুখ্যমন্ত্রী, সেই সময় তিনি বিরোধী দলের নেতা ছিলেন—সেটাকে নিয়ে তিনি তীব্র সমালোচনা করেছিলেন। সেই সময় যাঁরা বিধানসভার সদস্য ছিলেন, তারা জানেন যে বিরোধী দলের নেতা হিসাবে তিনি বলেছিলেন যে, এই আইনটা বৃটিশ শাসনের আমল থেকে চলে আসছে, এখনও পর্যন্ত চলছে। দেশ স্বাধীন হবার পর ১৯৫১ সালের মধ্যে যে তিন বছর সময় পেয়েছে সেই সময়ের ঘটনার বিবরণ দিয়ে আজকে যিনি মুখ্যমন্ত্রী, তদানিন্তন সময়ে বিরোধী দলের নেতা হিসাবে তিনি সেই বিলের প্রতিবাদ করেছিলেন। তিনি এই কারণে প্রতিবাদ করেছিলেন যে সেই সময়ের মধ্যে পুরো তথ্য ভূমি এবং ভূমিরাজস্বমন্ত্রী ঠিকমত দিতে পারেননি বলে। কিন্তু আজকে বিগত পাঁচ বছরে কি কাজ বাকি আছে সেটাও মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে রাখেন নি। কাজ বাকি আছে এই শুধু বললেন। কিন্তু কতগুলি কাজ বাকি আছে এবং সেই

কাজগুলি কোন্ পর্যায়ে আছে যার জন্য ১ বছর সময় তিনি চেয়েছেন। আগামী দিনে আরো সময় নিতে হবে কিনা এটা একটা প্রশ্ন থেকে যাচ্ছে।

সেটা কিন্তু আমাদের কাছে পরিষ্কার হয়নি। আজকে রেন্ট হিসাবে কত দিতে হবে? বাজর দরের হিসাবে? এখানে বিগত দিনে যা দর ছিল আজকে তার কত দর দিতে হবে? আপনার কতকগুলি ঘর আছে বা কত জমি আছে সেটা ঠিকমত ক্ল্যারিফিকেসন হয়নি। সেগুলি কিন্তু আমাদের কাছে অপরিষ্কার থেকে গেছে। বিগত দিনে যে সুরে প্রতিবাদ করা হয়েছিল, তদানীন্তন সময়ে ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে আমরা সেই সুরে প্রতিবাদ করিনি। কারণ আমরা বুঝতে পারছি বিভিন্ন সময়ে বিভিন্নভাবে সময়ের প্রয়োজনে পরিবর্তন করতে হয়েছে। বিগত কংগ্রেস আমলেই বলুন বা বিগত বামফ্রন্ট আমলেই বলুন সময় বাড়িয়েছেন। কিন্তু এটা কতদিন চলতে পারে বা কতদিন এইভাবে বাড়বে এটা আমাদের কাছে পরিষ্কার হওয়া দরকার। আমি অন্তত আশা করেছিলাম ভূমির সদ্ব্যবহার এবং সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী এই ব্যাপারে সঠিক সিদ্ধান্ত দেবেন। তিনি সিদ্ধান্ত ঠিকমত আমাদের কাছে আনতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা কাদের স্বার্থে আনা হয়েছে– সরকারী কর্মচারী তাদের জরুরী দরকারের জন্য না সর্টেজ অফ এ্যাকোমডেসনের ব্যাপারে দরকার তার কোন সঠিক সিদ্ধান্ত পেলাম না। এবং সেটাই যদি হয়ে থাকে তাকে রিক্যুইজেশানের মধ্যে না নিয়ে গিয়ে তিনি এ্যাকোয়ার করবার জন্য এ্যাকুইজেশান আইনের মধ্যে আনতে পারেন কিনা সেটা চিন্তা করা দরকার। সেখানে রিক্যুইজেশান করে তার যে সময়টা তাঁকে নিতে হয়েছে সেটার ব্যাপারে এ্যাকুইজেশান করার দরকার আছে কিনা সেটা পরিষ্কার করা আপনার দরকার ছিল। এই ব্যাপারে আমি মনে করি ভূমি রাজস্ব মন্ত্রী এটা একটু পরিষ্কার করে দেবেন। এখানে তাঁর ইম্মুভেবেল পার্টি যেগুলি আছে সেগুলি এ্যাকুইজেশানের মধ্যে দিয়ে আনা যায় কিনা সেটা অন্তত চিন্তা করা দরকার। ১৯৪১-৪২ সালই বলুন বা ১৯৫১-৫২ বলুন সেখানে যা রেট ধরা হয়েছে সেটা কোথায় এসে দাঁড়িয়েছে তা পরিষ্কার করে বলতে হবে। সেইসবগুলি আমাদের কাছে পরিষ্কার থাকে নি। সেইগুলিকে বিলের মধ্যে কিভাবে ব্যাখ্যা করতে পারেন নি যারজন্য আমি এই বিলের বিরোধিতা করছি। সেখানে যে সময় এক বছর চেয়েছেন সেটা আগামী দিনে যাতে এই বিলের ব্যাপারে সময় না নেন সেটার ব্যাপারে চিন্তা করতে হবে। এখানে যাদের রেন্ট বাকী আছে সেগুলি মেটানোর চেষ্টা করুন। ক্রমাগতভাবে এই আইনের মধ্যে দিয়ে সময় বৃদ্ধি করার যা প্রস্তাব এসেছে এবং সময় যেভাবে বাড়ানো হচ্ছে

এবং তার প্রতিকার হচ্ছে না তার ব্যাপারে আপনাকে উপলব্ধি করতে হবে। সেই কারণে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাশীনাথবাবুর বক্তৃতা মন দিয়ে শুনলাম। আমার মনে হয় উনি সমস্ত বিষয়টি তলিয়ে বোঝেন নি। আমার প্রথম কথা হচ্ছে ১৯৫১ সাল থেকে ১৯৭৭ সালের ভিতরে ২৬টি বছর কেটে গেছে। পরে ৫ বছরে আমরা সংখ্যা আরো কমিয়ে দিয়েছি। আমরা জানি আগেরবার প্রায় ২০০-র কাছাকাছি ছিল পরে সেটা কমিয়ে ১২৪ আমরা করেছি। এরপরে ৮০তে আনা হয়েছিল এবং এইবার আমরা সেখানে ৫৩টিতে আনলাম। এই ৫৩টির ভেতরে ২২-২৩টি ইতিমধ্যে এ্যকুইজেশানের ভিত্তিতে ব্যবস্থা করা হয়েছে। কার্য্যত ২৫ সেখানে কম এসেছে। এইটার ব্যাপারে কোন প্রচেষ্টা করা হয়নি। এখানে যেটা আছে আপনি জানতে চেয়েছিলেন সেটা জমির ব্যাপার নয়। আর যা আছে তার মধ্যে ৫৩টির ভেতরে প্রায় ২২-২৩টি এ্যকুইজেশানের মধ্যে রেখেছিলাম। কিন্তু এই ৫৩টির মধ্যে এই ফুড এ্যাণ্ড সাপ্লাই ডিপার্টমেন্টের গোডাউন হচ্ছে ৯টি।

ফুড-সাপ্লাই গোডাউন ৯টা, হোম পুলিশ ১০টা, লোকাল গভর্ণমেন্ট এবং আরবান ডেভালাপমেন্টের মধ্যে আছে ২১টা, রিফ্যুজি রিলিফ রিহ্যাবিলিটেশান ডিপার্টমেন্ট আছে ৩টা এবং অন্যান্য ডিপার্টমেন্টে আছে ১০টা। সেজন্য ৫৩টির মধ্যে ২২-২৩ টার এ্যাকুইজিশান প্রোসিডিংস করেছি। এর আগেও বলেছিলাম, যখন অর্ডিন্যান্স আনি তখনও বলেছিলাম এর আর লাইফ এক্সটেণ্ড করা হবে না ল্যাপ্স করে যাবে এবং এর পর এ্যাকোয়ার করতে হবে। সুতরাং এটা নিশ্চয় বিবেচনা করবেন ২৬ বছরে যেটা হয়নি সেটা অন্ততঃপক্ষে রিডিউস করে অনেকখানি করেছি এবং এরপর এর লাইফ এক্সটেণ্ড করার জন্য বিধানসভায় আর আনব না। সুতরাং আগে এ্যাকোয়ার করতে হবে, না হয় ল্যাপ্স করাতে হবে। অতএব বুঝতেই পারছেন ফট করে বলা যায় না যে রেশন গোডাউন তুলে দাও। এর জন্য ২-৩ বার ট্যাস্ক ফোর্স করে ডিপার্টমেন্টে বলেছি তোমাদের আর এক্সটেনসান দেওয়া হবে না এবং গোয়িং ফর এ্যাক্যুইজিশান। ক্যালকাটা কর্পোরেশানে ২০-২১ টা আছে এবং তারা অনেকগুলি এ্যাকুইজিশান করার জন্য প্রোসেস শুরু করেছে। সেজন্য এটা বলতে পারেন উত্তরাধিকার এবং সেই উত্তরাধিকার সূত্রে আমার ঘাড়ে যে দামে পড়েছে সেই পিতৃ ঋণ শোধ প্রায় করে এনেছি। সুতরাং আশা করি আপনারা এটা সমর্থন করবেন। এই বলে শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1982 be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Deputy Speaker :** There is one Amendment to Clause 1 which has already been moved and agreed to by the House. I, therefore, put Clause 1, as amended, to vote.

The question that Clause 1, as amended, do stand part of the Bill. was then put and agreed to.

**Clauses 2, 3, 4 & Preamble**

The question that Clauses 2, 3, 4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1982, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.00 p.m. till 1.00 p.m. on Monday, the 13th September, 1982, at the 'Assembly House', Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 13th September 1982 at 1-00 P.M.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 7 Ministers 12 Ministers of State and 99 Members.

[1-00—1-05 P.M.]

OBITUARY REFERENCE

**Mr. Speaker** : I have to perform a melancholy duty. I am referring to the sad demise of Shri Pulak Bera, a sitting member of the House.

Shri Bera, born in march 12, 1929 at Tamluk in the district of Midnapure, started his academic career at Hamilton High School. He passed his Matriculation Examination from Peddie Memorial High School, Midnapur, studied at Vidyasagar College, Calcutta and at Mahisadal Raj College, Midnapur and obtained Master Degrees in English, Bengali and Islamic History from the University of Calcutta. From his student life Shri Bera was attracted to student movement and associated with student Federation of India. He joined the Quit India Movment in 1942 while he was a student of Class VIII. He associated himself with Radical Democratic Party in 1946 and thereafter became a member of the Communist Party of India in 1949. He was arrested in 1950 for taking part in the student movment. Later he joined the CPI(M) in 1965. He joined Deoli Adarsha Vidyapith as a teacher and subsequently became the Headmaster of that Institution. Shri Bera associated himself with A.B.T.A. and launched movements for betterment of the teachers since 1955.

He was elected to the West Bengal Legislative Assembly in 1977 from Moyna Constituency and also re-elected from that constituency in 1982. Shri Bera took keen interest in the peasant movement and was an active worker of the peasant organisations since 1952. Shri Bera was the author of a number of text books for school students. He also contributed in various journals a good number of articles on literature and culture. At his demise we have lost a good teacher, a benevolent social worker and a pleasing politician.

I would now request you, honourable members, kindly to rise in your seates for two minutes as a mark of respect to the memory of the departed soul.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you, ladies and gentlemen, Secretary will sind the message of condolence to the members of the bereaved family.

## UNSTARRED QUESTIONS

**( To which answers were laid on the table )**

### বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়

১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় গ'ড়ে তোলার কাজে কতদূর অগ্রগতি হয়েছে ; এবং

(খ) এই বিশ্ববিদ্যালয়ের শিক্ষাবর্ষ কোন্ সময় থকে শুরু করা যাবে বলে রাজ্য সরকার আশা করছেন ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক ও (খ) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের গৃহ নির্মাণকল্পে জমি ইতিমধ্যেই হস্তান্তরিত হয়েছে। গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় নক্সা ও নির্মাণব্যয় বর্তমানে বিশ্ববিদ্যালয় /কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে। ইতিমধ্যে স্ট্যাটুট কমিটি গঠন ও সিলেবাস রচনা করার প্রস্তুতি নেওয়া হয়েছে। বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ উক্ত বিশ্ববিদ্যালয়ের শিক্ষাবর্ষ ১৯৮৪ সাল থেকে শুরু করার প্রস্তাব রেখেছেন।

### সরকারের বিভিন্ন দপ্তরের চাকুরীর ক্ষেত্রে শূন্য পদের সংখ্যা

২। ( অনুমোদিত প্রশ্ন নং ১৩৩। ) **শ্রীদেবপ্রসাদ সরকার :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে ( ৩০এ জুন, ১৯৮২ ) রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে কতগুলি চাকুরীর পদ খালি আছে ; এবং

(খ) ১৯৭৭ সালের ১লা জুলাই থেকে ১৯৮২ সালের ৩০এ জুন পর্যন্ত রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে কতজনকে চাকুরীতে নিয়োগ করা হয়েছে ?

**শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) তথ্য সংগ্রহ করা হচ্ছে।

(খ) পশ্চিমবঙ্গের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি মারফত °৪,০৯১ জন (প্রভিসন্যাল) [ আধা সরকারী সংস্থা ( রাজ্য ) এবং স্থানীয় স্বায়ত্তশাসিত সংস্থা সহ ]।

### পশ্চিমবঙ্গে শিল্পক্ষেত্রে লক-আউট, ক্লোজার, লে-অফ ও ধর্মঘটের সংখ্যা

৩। ( অনুমোদিত প্রশ্ন নং ২০১। ) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হতে ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পক্ষেত্রে লক-আউট, ক্লোজার, লে-অফ ও ধর্মঘটের সংখ্যা কত ;

(খ) উক্ত সময়ে কত শ্রমদিবস নষ্ট হয়েছে ; এবং

(গ) উক্ত কারণে রাজ্যের আর্থিক ক্ষতির পরিমাণ কত ?

**শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) এই সম্পর্কে পরিসংখ্যান নীচে দেওয়া হইল ঃ

| সাল | | | লক-আউট | ক্লোজার | লে-অফ | ধর্মঘট |
|---|---|---|---|---|---|---|
| ১৯৭৭ | ... | ... | ১৫০ | ৯২ | ৩৬৭ | ১৯৩ |
| ১৯৭৮ | ... | ... | ১৫৩ | ১০৫ | ২৪০ | ১৫২ |
| ১৯৭৯ | ... | ... | ১০০ | ৮৩ | ১৯৯ | ১২৬ |
| ১৯৮০ | ... | ... | ৯২ | ৫৬ | ১০৬ | ৬৫ |
| ১৯৮১ | ... | ... | ৮৮ | ৪৪ | ৬০ | ৩৩ |
| ১৯৮২ (জুলাই পর্যন্ত) | ... | ... | ৪৫ | ১৯ | ৩০ | ১১ |

(খ) উক্ত সময়ে নষ্ট শ্রমদিবস সংখ্যা নিম্নরূপ :

| সাল | | | ধর্মঘট | লক-আউট |
|---|---|---|---|---|
| ১৯৭৭ | ... | ... | ১,০৭২,১৪৯ | ৭,৮৩৯,১৫৫ |
| ১৯৭৮ | ... | .. | ৫,১১৮,৪৭২ | ৬,৮৫৫,৩৭৮ |
| ১৯৭৯ | ... | .. | ১৫,৫৪০,০৫০ | ২,৮৯৯,৬০৪ |
| ১৯৮০ | ... | ... | ১,৪৮৫,৫৯৯ | ৪,৬৯৫,৬৫৭ |
| ১৯৮১ | ... | ... | ৬৩২,৮৩১ | ৯,৮৯৫,০১৯ |
| ১৯৮২ ( জুলাই পর্যন্ত ) | .. | ... | ২৬৭,২৩৯ | ৯,৫০২,০৩৫ |

(গ) এসম্পর্কে শ্রম বিভাগে কোন তথ্য নাই।

## পশ্চিমবাংলায় তেলকল শ্রমিকের সংখ্যা

৪। ( অনুমোদিত প্রশ্ন নং ২০২। ) **শ্রীকাশীনাথ মিশ্র :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার তেলকল শ্রমিকের জেলাওয়ারী সংখ্যা ও মজুরীর হার কত ;

(খ) উক্ত তেলকল শ্রমিকেরা কি কি সুযোগ সুবিধা ও বৎসরে ক'বার কত হারে বোনাস সরকারী ও বেসরকারী প্রতিষ্ঠান হতে পেয়ে থাকে ;

(গ) ১৯৭৭ সাল-এর জুন মাস হতে ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত জেলাওয়ারী কতগুলি তেলকলে কি কি কারণে লক-আউট ও ক্লোজার ও লে-অফ হয়েছে ; এবং

(ঘ) বাঁকুড়া জেলাতে উক্ত সালের মধ্যে কতগুলি তেলকল কি কি কারণে একেবারে বন্ধ হয়ে গেছে।

**শ্রম বিভাগের মন্ত্রীমহাশয়** ঃ (ক) পশ্চিমবাংলার তেলকল শ্রমিকের জেলাওয়ারী সংখ্যা সরকারের নিকট নাই। জেলাওয়ারী বর্তমানে মজুরীর হার নিম্নরূপ।

| জেলা | মাসিক মজুরীর হার | | |
|---|---|---|---|
| | অদক্ষ | অর্ধদক্ষ | দক্ষ |
| | টাঃ পঃ | টাঃ পঃ | টাঃ পঃ |
| কলিকাতা ও ২৪-পরগণা | ৩৮২.৪০ | ৩৮৮.৪০ | ৪০৮.৪০ |
| হাওড়া ও হুগলী | ৩৪৭.৪৫ | ৩৫৩.৪৫ | ৩৭৩.৪৫ |
| বর্ধমান | ৩৯৬.৮১ | ৪০২.৮১ | ৪২২.৮১ |
| দার্জিলিং ( শিলিগুড়ি মহকুমা ব্যতীত ) | ২৯১.৮৫ | ২৯৭.৮৫ | ৩১৭.৮৫ |
| জলপাইগুড়ি, কুচবিহার ও দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমা | ২৮৩.৮০ | ২৮৯.৮০ | ৩০৯.৮০ |
| বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া | ৩০১.৪৫ | ৩০৭.৪৫ | ৩২৭.৪৫ |
| বীরভূম | ২৯৬.৬৭ | ৩০২.৬৭ | ৩২২.৬৭ |
| নদীয়া ও মুর্শিদাবাদ | ২৮১.৩৫ | ২৮৭.৩৫ | ৩০৭.৩৫ |
| মালদহ ও পশ্চিম-দিনাজপুর | ২৯৩.৩৫ | ২৯৯.৩৫ | ৩১৯.৩৫ |

(খ) এ বিষয়ে সরকারের নিকট বিস্তারিত তথ্য নাই। শ্রমিকেরা বোনাস আইন অনুযায়ী বোনাস পাইয়া থাকেন।

(গ) ১৯৭৭ সালের জুন মাস হতে ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত জেলাওয়ারী লক-আউট, ক্লোজার ও লে-অফের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | লক-আউটের সংখ্যা | ক্লোজারের সংখ্যা | লে-অফ সংখ্যা |
|---|---|---|---|
| ১৯৭৭ | ১(হুগলী) | ৫(কলিকাতা-৪ ২৪-পরগণা-১) | ৩(কলিকাতা-বাঁকুড়া বর্ধমান) |
| ১৯৭৮ | ২(হুগলী-১ কলিকাতা-১) | ২(কলিকাতা-১ ২৪-পরগণা-১) | ১(কলিকাতা) |
| ১৯৭৯ | ১(বীরভূম) | | ৩(কলিকাতা) |
| ১৯৮০ | ১(মেদিনীপুর) | ৩(কলিকাতা-২ ২৪-পরগণা-১) | |
| ১৯৮১ | | ২(বর্ধমান) | |
| ১৯৮২ | | | |

**লক-আউটের কারণ**—লক-আউটের কারণ হিসাবে শ্রমিক বিক্ষোভ ও বিশৃঙ্খলার কথা বলা হয়েছে।

**ক্লোজারের কারণ**—কাঁচামালের অভাব, মজুরী বৃদ্ধির দাবীতে শ্রমিক ধর্মঘট মালিকের অসুস্থতা ও আর্থিক সঙ্কট ইত্যাদি ক্লোজারের কারণ হিসাবে দেখান হয়েছে।

**লে-অফের কারণ**—গুদামে অবিক্রীত মাল জমে যাওয়া, কাঁচামালের অভাব, বিদ্যুতের অভাব এবং অর্ডারের অভাব লে-অফের কারণ হিসাবে দেখান হয়েছে।

(ঘ) এ বিষয়ে সরকারের কাছে কোন তথ্য নাই।

**তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য সরকার কর্তৃক আর্থিক সাহায্য**

৫। ( অনুমোদিত প্রশ্ন নং ২০৫। ) **শ্রীকাশীনাথ মিশ্র**: তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হতে ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য সরকার জেলাওয়ারী কত টাকা আর্থিক সাহায্য করেছেন;

(খ) উক্ত শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য বাৎসরিক সাহায্যের পরিমাণ কত; এবং

(গ) ১৯৮০-৮১, ১৯৮১-৮২ সালে বাঁকুড়া জেলাতে উক্ত শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য কত পরিমাণ আর্থিক সাহায্য করা হয়েছে?

**তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়**: (ক) ১৯৭৭-৭৮ আর্থিক বছর থেকে এই পর্যন্ত তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য সরকার যে পরিমাণ আর্থিক সাহায্য করেছেন তাহার একটি জেলাওয়ারী তালিকা নিম্নে রক্ষিত হইল।

(খ) আর্থিক সাহায্যের কোন পরিমাণ নির্ধারিত নাই। চাহিদা ও সঙ্গতির উপর নির্ভর করিয়া আর্থিক সাহায্য দেওয়া হয়। বিভিন্ন কর্মসূচিতে বিভিন্ন হারে আর্থিক সাহায্য দেওয়া হয়।

(গ) ১৯৮০-৮১, ১৯৮১-৮২ সালে বাঁকুড়া জেলাতে তফশিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য সরকারী আর্থিক সাহায্যের পরিমাণ নিম্নরূপ :

১৯৮০-৮১—তফসিলী ৩৮,৪০,৩৭০ টাঃ, আদিবাসী ২৮,০১,৮৭৪ টাঃ।

১৯৮১-৮২—তফসিলী ৪৬,৫১,১০৬ টাঃ, আদিবাসী ৪২,৮৬,৮৩১ টাঃ।

## পরিবার কল্যাণ সম্বন্ধীয় প্রচারে অর্থ খরচ

৬। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫।) **শ্রীঅমলেন্দ্র রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(গ) গত পাঁচ বছরে পরিবার কল্যাণ সম্বন্ধীয় প্রচারে কোন্ জেলায় কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(খ) উক্ত খরচের প্রধান প্রধান আইটেমগুলো কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) অর্থের বেশির ভাগই কেন্দ্রীয় সরকারের হিসাব হইতে দেয় বলিয়া এবং রাজ্যের খরচ অধিকাংশই একদফায় সমগ্র রাজ্যের জন্য হওয়ায়, জেলাওয়ারী খরচের হিসাব দেওয়া সম্ভব নয়।

(খ) উক্ত খরচের প্রধান প্রধান আইটেমগুলো কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্দিষ্ট। তদনুযায়ী প্রধান প্রধান আইটেমগুলো হল : প্রতি জেলার জেলা পরিবার কল্যাণ সংস্থাতে অডিও-ভিজ্যুয়াল ইউনিটের জন্যে প্রয়োজনীয় অডিও-ভিজ্যুয়াল ইকুইপমেণ্ট (যেমন টেপরেকর্ডার, মাইক্রোফোন, প্রজেক্টার, ১৬ মি· মি· জেনারেটর, ছায়াছবি প্রদর্শনের জন্য প্রয়োজনীয় স্ক্রীন ইত্যাদি) সরবরাহ, ফিল্ম সরবরাহ, রাষ্ট্র পরিবহণের বাসে বাস পেন্টিংস ও বাস বোর্ড বিজ্ঞাপন, হাসপাতাল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও অন্যান্য স্থানে দেয়াললিখন, জেলা পরিবার কল্যাণ সংস্থা ও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির জন্য পরিবার কল্যাণ বিষয়ক প্রদর্শনীর সেট সরবরাহ, জেলায় জেলায় ছোট সংবাদপত্র (সাপ্তাহিক, পাক্ষিক ইত্যাদি) এবং দৈনিক সংবাদপত্র-গুলিতে পরিবার কল্যাণ বিষয়ক বিজ্ঞাপন প্রদান, শহর ও জেলায় পরিবার কল্যাণ বিষয়ক প্রদর্শনীর আয়োজন, হোর্ডিং ডিস্‌প্লে যাত্রাভিনয় ও অন্যান্য স্থানীয় সাংস্কৃতিক গ্রুপের মাধ্যমে প্রচার (যেমন, কবিগান, রামায়ণ গান, বাউল সঙ্গীত, ছৌনাচ ইত্যাদি), পোস্টার, লিফলেট, বুকলেট ও অন্যান্য প্রচার পুস্তিকা বিতরণ, ব্লক ও গ্রাম পর্যায়ে পরিবার কল্যাণ প্রশিক্ষণ শিবির স্থাপন, জনসভা, আলোচনাচক্র ইত্যাদি সংগঠিত করা।

**বিভিন্ন উৎসবে রাজ্য মৎস্য উন্নয়নসংস্থা কর্তৃক মৎস্য সরবরাহ**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩২০।) **শ্রীকৃপাসিন্ধু সাহা :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শুভবিবাহ ও অন্যান্য উৎসব অনুষ্ঠানে প্রয়োজনীয় মৎস্য সরবরাহের ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) থাকিলে কিভাবে সরবরাহ করা হইয়া থাকে ?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় :** (ক) শুভবিবাহ ও অন্যান্য উৎসব অনুষ্ঠানে রাজ্য মৎস্য উন্নয়নসংস্থা সাধ্যমত মৎস্য সরবরাহ করিয়া থাকে।

(খ) প্রকৃত ক্রেতার নিকট হইতে উপযুক্ত প্রমাণপত্রসহ দরখাস্ত গ্রহণ করা হয় এবং নির্দিষ্ট দিনে সংস্থার প্রধান কার্যালয়ের বিক্রয়কেন্দ্র, ৪৩ নং সেক্সপীয়র সরণী, কলিকাতা-১৭, হইতে নির্দিষ্ট মূল্যে মৎস্য সরবরাহ করা হইয়া থাকে।

**রেকর্ডভুক্ত বর্গাচাষীদের নাম**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৩।) **শ্রীতারকবন্ধু রায় :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত কতজন বর্গাচাষীর নাম রেকর্ডভুক্ত করা হয়েছে (জেলাওয়ারী বিবরণ) ;

(খ) অবশিষ্ট কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) মাননীয় হাইকোর্টের নিষেধাজ্ঞায় কত সংখ্যক বর্গা রেকর্ডভুক্তির কাজ বন্ধ রাখতে হয়েছে।

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত মোট ৮,৪৪,৮০৮ জন বর্গাচাষীর নাম নথিভুক্ত করা হয়েছে। পুরুলিয়া জেলাকে অপারেশন বর্গার কাজ এখনও ব্যাপকভাবে শুরু হয়নি। সুতরাং ঐ জেলার নথিভুক্তির পরিসংখ্যান সংগৃহীত হয়নি। অন্যান্য জেলা সম্পর্কিত তথ্য নীচে দেওয়া হল :

| জেলার নাম | | | নথিভুক্ত বর্গাচাষীর সংখ্যা |
|---|---|---|---|
| ২৪-পরগণা | ... | ... | ১,১১,৫৩২ |
| হাওড়া | ... | ... | ১৭,৭৮৪ |
| নদীয়া | ... | ... | ৩০,১৮৯ |
| মুর্শিদাবাদ | ... | ... | ৪৯,২৪২ |
| বর্ধমান | ... | . | ৭৩,৩০৭ |
| বীরভূম | ... | ... | ৬৪,১২০ |
| বাঁকুড়া | ... | ... | ৫৯,৩৭৩ |
| মেদিনীপুর | ... | ... | ২,৩১,৮৩১ |
| হুগলী | .. | ... | ৪৭,৬২৯ |
| মালদা | ... | ... | ৩১,২৪৩ |
| পশ্চিম-দিনাজপুর | ... | ... | ৫৬,০২১ |
| কুচবিহার | ... | ... | ৩৯,০০০ |
| জলপাইগুড়ি | ... | ... | ২৭,৯৬৫ |
| দার্জিলিং | ... | ... | ৫,৫৭২ |
| | | মোট | ৮,৪৪,৮০৮ |

(খ) আনুমানিক শতকরা পঞ্চাশ ভাগ বর্গাদার নথিভুক্ত হয়েছেন। বাকি কাজ শেষ করতে সরকার প্রচেষ্টা চালিয়ে যাবেন। তবে এজন্য কোন নির্দিষ্ট সময় সীমা এখনই বেঁধে দেওয়া সম্ভব নয়।

(গ) এরূপ কোন পরিসংখ্যান রাখা হয় না।

## হুগলী জেলার তন্তুবায় সমবায় সমিতি

৯। ( অনুমোদিত প্রশ্ন নং ৪৭৭। ) **শ্রীশিবপ্রসাদ মালিক :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) হুগলী জেলায় তন্তুজীবীদের জন্য কোন সমবায় সমিতি আছে কি ;

(খ) থাকিলে, ঐ সমিতিগুলির অধীনে বর্তমানে কতজন তন্তুজীবী আছেন এবং

(গ) উক্ত জেলায় তন্তুজীবীর ব্লকওয়ারী সংখ্যা কত ?

**সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় :** (ক) হ্যাঁ।

(খ) হুগলী জেলায় ৭০টি তন্তবায় সমবায় সমিতি আছে, ঐ সমিতিগুলি মোট সদস্য সংখ্যা ৭,৯৭৬ জন।

(গ) উক্ত জেলায় তন্তুজীবীদের ব্লকওয়ারী হিসাব নিম্নে দেওয়া হইল :

| ব্লকের নাম | | ১৯৭৭-৭৮ সালে অনুষ্ঠিত সমীক্ষানুযায়ী তন্তুজীবীর সংখ্যা |
|---|---|---|
| ১। মগরা- চুঁচুড়া | ... | ২২৫ |
| ২। পাণ্ডুয়া | ... | ৬৭৭ |
| ৩। বলাগড় | ... | ৭০৪ |
| ৪। পোলবা | ... | ১৭৯ |
| ৫। ধনিয়াখালি | .. | ১,৫৪৭ |
| ৬। শ্রীরামপুর-উত্তরপাড়া | ... | ৭২৭ |
| ৭। চণ্ডীতলা-১ | ... | ১,৬১০ |
| ৮। চণ্ডীতলা-২ | ... | ৪,১২৫ |
| ৯। জাঙ্গীপাড়া | ... | ৩,৫৪০ |
| ১০। তারকেশ্বর | .. | ৯৩৭ |
| ১১। হরিপাল | ... | ১,২৪৯ |
| ১২। সিঙ্গুর | .. | ৪৮৮ |
| ১৩। আরামবাগ | ... | ১,৪৫৩ |
| ১৪। খানাকুল-১ | ... | ১,৩৯৫ |
| ১৫। খানাকুল-২ | ... | — |
| ১৬। গো-ঘাট | ... | ১,৩৬২ |
| ১৭। পুরসুরা | ... | ৪৫৭ |
| ১৮। চন্দননগর পৌর এলাকা | ... | ৫৬৫ |

**Number of strikes anb lock-outs in tn the State**

10. (Admitted question No. 481.) **Shri GYEN SINGH SOHANPAL,** Will the Minister-in-charge of the labour Department be pleased to state—

(a) (1) whether it is a fact that the number of lock-outs in the State were more than the number of strikes in the last five years (1977-82);

(2) if so, the reasons thereof;

(b) the number of strikes and lock-outs in the State in the year 1977, 1978, 1979, 1980, 1981 and the first six months of 1982 respectively; and

(c) the number of workmen affected by the strikes and lock-outs during the period mentioned above in (b)?

**Minister-in-chrge of the Labour Department :** (a) (1) The number of lock-outs in this State were more than the number of strikes during the years 1978, 1980, 1981 and 1982 (upto June).

(2) From 1980 onwards, the workers by and large are behaving with restraint and responsibility in pressing their demands and getting their grievances redressed. They like to settle disputes through collective bargaining at bipartite level and if that fails, at tripartite level through concilitation machinery. They are using strikes as a weapon for getting their grievances redressed when the situation is desperate. The employers on the other hand, are declaring lock-out on one pretext or other mainly on the ground of alleged labour indiscipline when the workers agitate over their demands and grievances. They do not even approach the conciliation machinery or wait for the outcome of efforts made at tripartite level before declaring lock out in many cases.

(b) The figures are given below :—

| Year | No. of strikes | No. of lockouts |
|---|---|---|
| 1977 .... .... | 206 | 191 |
| 1978 .... .... | 172 | 199 |
| 1979 .... .. | 146 | 144 |
| 1980 .... .... | 78 | 130 |
| 1981 .... .... | 44 | 122 |
| 1982 .... ... | 18 | 87 |
| (Upto June) | | |

(c) The figures are given below :—

| Year | No. of men involved in strikes | No. of men involved in lockouts |
|---|---|---|
| 1977 .... ... | 115,290 | 136,354 |
| 1978 .... .... | 156,367 | 98,198 |
| 1979 ... ... | 384,515 | 49,310 |
| 1980 ... ... | 68,411 | 85,358 |
| 1981 ... .. | 16,976 | 143,791 |
| 1982 ... ... | 4,367 | 96,467 |
| (Upto June) | | |

N.B.—(1) Figures for 1981 and 1982 are provisional.

(2) Figures of each year are inclusive of those brought forward from the previous years.

**The income and expenditure of the C.S.T.C.**

11. (Admitted question No. 484.) **Shri GYAN SINGH SOHANPAL:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) The income and expenditure of the C.S.T.C. during the last five years ;

(b) the deficit of the Corporation during the years under review ;

(c) the accumulated deficits of the C.S.T.C. since its incorporation on June 15, 1960 ;

(d) the loans obtained by the C.S.T.C. since its conversion into a Corporation from (i) the State Government, (ii) other sources both internal and external ; and

(e) the annual financial liabilities on account of interest on loans mentioned in (d) ?

**Minister-in-charge of the Home (Transport) Department :** (a) Income and Expenditure for the last 5 years are given below :—

(Rupees in lakhs)

| Year | | Income | Expenditure |
|---|---|---|---|
| 1977-78 | .... | 985.87 | 2281.26 |
| 1978-79 | .... | 1247.13 | 2665.31 |
| 1979-80 | .... | 1513.74 | 3089.84 |
| 1980-81 | .... | 1703.08 | 3250.14 |
| 1981-82 | .... | 1836.51 | 3492.25 |

(d) Deficit during the year under review is shown below :—

(Rupees in lakhs)

| Year | | | Net Loss. |
|---|---|---|---|
| 1977-78 | .... | ... | 1295.39 |
| 1978-79 | ... | .... | 1418.18 |
| 1979-80 | .... | .... | 1576.10 |
| 1980-81 | .. . | .... | 1547.06 |
| 1981-82 | ... | .... | 1655.74 |

N.B.—The Accounts for 1981-82 are under compilation. The figures shown against 1981-82 are provisional.

(c) Accumulated deficit of the CSTC since June 15, 1960 is noted below :—Rs. 5,191,95 lakhs (upto 1981-82).

(d) Loans obtained by this Corporation from 15th June, 1960 is given below :—

| | | |
|---|---|---|
| (i) | Total State Govt. loan upto 1981-82 | Rs. 37,10,50,752 |
| (ii) | Loan from C.M.D.A. ... | Rs. 5,33,27,000 |
| (iii) | Market loan .... | Rs. 1,10,00,000 |
| | Total | Rs. 43,53,77,752 |

(e) Liability on account of loans as mentioned against (d) above is shown below :—Rs. 2,55,76,000.

## জুনপুট পাইপ ওয়াটার সাপ্লাইর পরিকল্পনা

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১।) **শ্রীশিশির অধিকারীঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি জুনপুট রাস্তার দুই ধারের গ্রামগুলিতে ও বানতলিয়া স্বাস্থ্যকেন্দ্র জুনপুট ঘাটি নিয়ে পাইপ ওয়াটার সাপ্লাইর পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা ; এবং

(খ) উক্ত পরিকল্পনাটি রূপায়িত করার জন্য দ্রুত ব্যবস্থা নেওয়া হচ্ছে কি ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** (ক) না।

(খ) উক্ত গ্রাম দুটি ও তার পারিপার্শ্বিক অঞ্চলে কোন জলসরবরাহ প্রকল্প প্রস্তুত করা যায় কিনা তা পরীক্ষা ক'রে দেখতে হবে। কাজেই দ্রুত ব্যবস্থা নেবার প্রশ্ন এখন ওঠে না।

### Adjourment

The House was then adjourned at 1.05 p.m. till 1 p.m. on Tuesday the 14th September, 1982, at the 'Assembly House', Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 14th September 1983 at 1 P.M.

**Present**

Mr. Speaker ( SHRI HASHIM ABDUL HALIM ) in the Chair, 13 Ministers, 16 Ministers of State and 146 Members.

**STARRED QUESTIONS**

**(To which oral answers were given)**

[1-00—1-10 P.M.]

**মডিফায়েড রেশন এলাকাতে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহ**

১২৫ ( অনুমোদিত প্রশ্ন নং ১৪১। ) **শ্রীদেবপ্রসাদ সরকার : খাদ্য ও সরবরাহ** বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি দ্বিতীয় বামফ্রন্ট সরকারের সদ্যোঘোষিত কর্মসূচীর ৩৪ নং কর্মসূচী বাস্তবায়িত করতে মডিফায়েড রেশন এলাকাতে কি কি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে সরবরাহ করার কথা চিন্তা করছেন ?

সংশোধিত রেশন এলাকায় শুধুমাত্র চাল, গম চিনি ছাড়াও সরকারী বণ্টন ব্যবস্থাকে সম্প্রসারিত করে যোগান সাপেক্ষে ভোজ্য তেল, ( রেপসীড ও পাম তেল ) ছাত্র ছাত্রীদের লেখার খাতা, গায়ে মাখা সরল সাবান, জনতা কাপড় দেওয়া হয়। এ ছাড়া কাপড় কাচা সাবান যোগান সাপেক্ষে ৮টি জেলায় দেওয়া হয়।

বণ্টনব্যবস্থাকে আরও শক্তিশালী ও কার্য্যকর করার উদ্দেশ্যে নিম্নলিখিত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যগুলি সংশোধিত এলাকায় রেশনের মাধ্যমে দেওয়ার কথা সরকার চিন্তা করছেন :

১। দেশলাই-সব এলাকায়।
২। কাপড় কাচা সাবান—নূতন করে ৭টি জেলায়।
৩। গায়ে মাখা ( সোমাব্রাণ্ড ) সাবান—বর্তমানে ৮টি জেলায়।
৪। গুঁড়ো মশলা ( হলুদ ও গোলমরিচ )—বর্তমানে ৫টি জেলায়।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, সমস্ত দ্রব্য রেশানের মাধ্যমে সরকার নিয়মিত সরবরাহ করা সম্পর্কে প্রতিশ্রুতি দিতে পারেন কি না ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় ঃ** হ্যাঁ, দেবার জন্য ব্যবস্থা করা হয়েছে। তবে ডিষ্ট্রিবিউশানের ডিসলোকেশানের জন্য মাঝে মাঝে গোলমাল হয়। এগুলি দেবার জন্য সরকারের চেষ্টা আছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ছাত্রছাত্রীদের যে খাতা দেওয়া হয় তার বেশ কিছু অংশ কালোবাজারে চলে যায়, এই জাতীয় খবর আপনার কাছে আছে কি না ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় ঃ** হ্যাঁ, যখনই খবর আসে তার প্রতিকারের জন্য ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই জাতীয় খবর যা এসেছে, আপনি ব্যবস্থা গ্রহণ করেছেন—এই রকম কতগুলি খবর আপনার জানা আছে ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় ঃ** আপনি নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রীদেবসরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মডিফায়েড রেশান এলাকায় দীর্ঘদিন রেশান কার্ড দেওয়া হচ্ছে না। এই রেশান কার্ড দেবার জন্য একটা সিদ্ধান্ত করা হয়েছিল কিন্তু মামলার জন্য আটকে আছে। এটা কতদিন ধরে আছে সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন আসে না।

**শ্রীমলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে গ্রামাঞ্চলে রেপসীড তেল বন্ধ করা হয়েছে এবং আমরা জেনেছি যে একটি মাত্র ব্লকে নাকি দেবার সিদ্ধান্ত করা হয়েছে। এর ফলে সুদূর গ্রামে প্রতিক্রিয়া দেখা দেবে কি না জানাবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন আসে না।

**শ্রীনিতাই চরণ আদক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন যে এই সমস্ত জিনিস সরবরাহ করা হয়। আপনি কি জানেন যে এই জিনিসগুলি গ্রামাঞ্চলের সমস্ত রেশান দোকানে সাপলাই করা হয় না ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়ঃ** সমস্ত জেলার কথা আমি বলিনি। যে সমস্ত জেলায় দেওয়া যায় সেটা উল্লেখ করেছি। সমস্ত গ্রামাঞ্চলে এখনও দেবার মত বণ্টন ব্যবস্থা করে তোলা যায় নি।

**শ্রীসরল দেবঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে খাতার কথা, কাপড়ের কথা বললেন, এর বিরাট একটা অংশ চোরাবাজারে চলে যায়। এগুলি ধরবার জন্য কোন ইনফ্রা-ষ্ট্রাকচারে তৈরী করার কথা আপনি ভাবছেন কি না?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়ঃ** চোরাকারবারি ইত্যাদি সমস্তকে জব্দ করার জন্য একটা বিশেষ ব্যবস্থা করা হচ্ছে এবং এটা ১লা সেপ্টেম্বর থেকে কার্যকরী করা হচ্ছে। বিশেষ আদালত এবং পশ্চিমবঙ্গে এই ধরণের ২৪টি আদালত তৈরী হচ্ছে, এবং এই ধরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রীতারাপদ সাধুখাঁঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে রেশন ব্যবস্থার মাধ্যমে এত রকম জিনিস বিলি করার পদ্ধতি রয়েছে, কিন্তু সেই সব জিনিস বিলির যে মূল কাঠামো, সেই রেশন কার্ড থাকলেই তো গ্রামাঞ্চলের মানুষ সেইগুলো পাবে। বাস্তবে দেখা যাচ্ছে গ্রামাঞ্চলের অসংখ্য মানুষের রেশন কার্ড নেই, যদিও বা কারোর আছে, তাদের কার্ড উই পোকায় কেটে দিয়েছে, কার্ড নষ্ট হয়ে গেছে। যাদের কার্ড নষ্ট হয়ে গেছে, বা যাদের কার্ড নেই, তাদের নুতন করে কার্ড দেবার কোন ব্যবস্থা করছেন কি?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়ঃ** যাদের রেশন কার্ডের প্রয়োজন, তারা দরখাস্ত করলেই রেশন কার্ড পাওয়া যাবে। যদি এই রকম কোন কেস জানা থাকে তাহলে তালিকা দেবেন, আমি ব্যবস্থা নেব।

**শ্রীসুভাষ গোস্বামীঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রেশন কার্ডের মাধ্যমে যে সমস্ত নিয়ন্ত্রিত মূল্যে বস্ত্র সরবরাহ করা হয়, তার দাম বেড়ে যাওয়ার কারণ কি?

**মিঃ স্পীকারঃ** এই ব্যাপারে এটা আসে না।

**পুরসভার অন্তর্গত বাজারগুলির বকেয়া কর**

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩১২।) **শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা পুরসভার অন্তর্গত বাজারগুলির কোন কর বাকী আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহার মোট পরিমাণ কত ?

হ্যাঁ বাকী আছে।

মোট বকেয়া করের পরিমাণ প্রায় ২৫ লক্ষ ৭৫ হাজার টাকা ( টালীগঞ্জ এলাকার অন্তর্গত বাজারগুলির বকেয়া করের হিসাব বাদে )।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** :—এই যে ২৫ লক্ষ টাকা বাকি পড়ে আছে মন্ত্রী মহাশয় বললেন, কি জন্য বাকী পড়ে আছে মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীপ্রশান্তকুমার শূর** :—নানা ধরণের কারণে বাকি আছে। অনেক সময় ডিসপিউট হলে, কেউ কোর্টে যায়, কেউ আবেদন করে, সেই জন্য এইগুলো পেণ্ডিং থেকে যায়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ২৫ লক্ষ টাকা পেণ্ডিং পড়ে আছে, এইগুলো কি সাধারণতঃ বড়লোক ব্যবসাদারের কাছেই পাওনা আছে, না. ছোট ব্যবসাদারও এর মধ্যে আছে ?

**শ্রীপ্রশান্ত শূর** :—বড় ছোট সব মিলিয়ে আছে কিন্তু বড় ব্যবসাদার আছে, কত ছোট ব্যবসাদার আছে, সেটা বলতে পারবো না।

**শ্রীসুনীতি চট্টরাজ** :—মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই যে ২৫ লক্ষ টাকা বাকি আছে বললেন, সব কটা ম্যাটারই কি সাবজুডিস, কোর্টে পেণ্ডিং আছে ?

**মিঃ স্পীকার** :—নোটিশ দেবেন, এইভাবে প্রশ্ন হয় না।

**শ্রীসুনীতি চট্টরাজ** :—কত বছর ধরে এইসব কেস কোর্টে পেণ্ডিং আছে, মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**মিঃ স্পীকার** :—নোটিশ দেবেন, তা না হলে এই সব প্রশ্নের উত্তর দেওয়া যায় না।

**শ্রীসরল দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, শিয়ালদহের কাছে যে কোলে মার্কেট আছে, এটা সরকারের পক্ষ থেকে অধিগ্রহণ করার কথা ভাবা হচ্ছে কি ?

**শ্রীপ্রশান্তকুমার শূর** ঃ—না, এইরকম কিছু ভাবছি না।

## পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮, ১৯৭৯-৮০ এবং ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গে মোট খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ কত ; এবং

(খ) এর মধ্যে (১) ধান এবং (২) গম উৎপাদনের পরিমাণ কত ?

(ক) খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ ঃ—

১৯৭৭-৭৮ ঃ ৮৯.৭০ লক্ষ মেট্রিক টন
১৯৭৯-৮০ ঃ ৭০.৬২ „ „ „
১৯৮০-৮১ ঃ ৮২.৮১ „ „ „

(খ) (১) চাল উৎপাদনের পরিমাণ ঃ—

১৯৭৭-৭৮ ঃ ৭৪.৯৫ লক্ষ মেট্রিক টন
১৯৭৯-৮০ ঃ ৫৮.৮৭ „ „ „
১৯৮০-৮১ ঃ ৭৪.৬৬ „ „ „

(২) গম উৎপাদনের পরিমাণ ঃ—

১৯৭৭-৭৮ ঃ ১০.৩৭ লক্ষ মেট্রিক টন
১৯৭৯-৮০ ঃ ৭.৬৮ „ „ „
১৯৮০-৮১ ঃ ৪.৭৩ „ „ „

[1.10—1.20 P.M.]

**শ্রীমানস ভুঁইয়া** ঃ—এই যে ক্রমশঃ খাদ্য উৎপাদন কমে যাচ্ছে তার আসল কারণ কি ?

**শ্রীকমলকান্তি গুহ** ঃ—ইতিপূর্বে ১৯৭৯-৮০ সালে খরার ফলে খাদ্য উৎপাদন হ্রাস পেয়েছে। তারপর গম চাষের এলাকা কমে যাওয়ায় গমের উৎপাদন হ্রাস পেয়েছে। মোট দানা শস্য, ডাল শস্যের উৎপাদন বেড়েছে।

**শ্রীমানস ভুঁইয়া** :—খরা এবং বন্যা বাদে গোটা পশ্চিমবঙ্গে রাজনৈতি হাঙ্গামার জন্য কি পরিমাণ জমি অনাবাদী থাকার জন্য এই ফসল উৎপাদন কমেছে সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার** :—এই প্রশ্ন ওঠে না।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** :—বর্তমান বছরে খরা এবং বন্যার জন্য রাজ্যে ধান গমের উৎপাদন কতটা ঘাটতি হবে তার হিসাব নিকাশ করা হয়েছে।

**মিঃ স্পীকার** :—এই প্রশ্ন হয় না।

### মালদা জেলার নদী সেচ প্রকল্প ইত্যাদি

*১২৮ (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯।) **শ্রীমহবুবুল হক্** : কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদা জেলায় কতগুলি সরকারী নদী সেচ প্রকল্প, গভীর ও অগভীর নলকূপ আছে ;

(খ) উহাদের মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে ;

(গ) খরা পরিস্থিতির মোকাবিলার জন্য সরকারের বিবেচনাধীন কোনও নূতন সেচ পরিকল্পনা আছে কি ; এবং

(ঘ) থাকিলে, চাঁচোল ১ নম্বর ও ২ নম্বর ব্লকদ্বয়ের জন্য কি পরিকল্পনা লওয়া হইয়াছে ?

(ক) মালদা জেলায় সরকারী গভীর নলকূপ ১৭৩টি আছে, নদী সেচ প্রকল্প ৩৬১টি আছে এবং অগভীর নলকূপ আছে ২৩৯টি।

(খ) উহার মধ্যে চালু প্রকল্পগুলির সংখ্যা নিম্নরূপ :
গভীর নলকূপ—৯৫টি নদী সেচ প্রকল্প—৩৩৪টি অগভীর নলকূপ—১০৭টি।

(গ) মালদা জেলার জন্য নূতন কোন এই জাতীয় সেচ পরিকল্পনা আপাততঃ সরকারের বিবেচনাধীন নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

শ্রীমহববুল হকঃ মাননীয় মন্ত্রী মহাশয় যে ফিগার দিলেন সেটা বড়ই করুণ। ডিপ টিউবওয়েল ১৭৩ টির মধ্যে ৯৫টি চালু আছে, নদী সেচ প্রকল্প ৩৬১ টির মধ্যে মধ্যে ৩৩৪টি চালু আছে, অগভীর নলকূপ ১৩৯ টির মধ্যে ১০৭টি চালু আছে। আমাদের এখানে খরা, খরা বলে চীৎকার করা হচ্ছে, অথচ উনি 'গ' প্রশ্নের উত্তরে জানালেন সরকারের এই জাতীয় সেচ পরিকল্পনা আপাততঃ বিবেচনাধীন নেই। তাহলে এটা কি সরকারের ব্যর্থতা নয়?

মিঃ স্পীকারঃ এই প্রশ্ন হয় না। ব্যর্থতা আছে কি নেই, সেটা ম্যাটার অব ডিবেট। আপনি অন্য প্রশ্ন করুন।

শ্রীমহববুল হকঃ—যেগুলি খারাপ হয়ে আছে সেগুলি মেরামত করার ব্যবস্থা হয়েছে কি?

শ্রীকানাই ভৌমিকঃ—যেগুলি খারাপ হয়ে আছে তার মধ্যে কতগুলি মেরামত করা যাবে না। কিছু রি-সিংকিং করতে হবে, চোক্‌ড হয়ে আছে। এইগুলি সম্পর্কে আমরা উপযুক্ত ব্যবস্থা নিচ্ছি। এইগুলি কার্যকরী করা যায়। আর কতগুলি একদম রি-সিংকিং করতে হবে সেটা আমরা তদন্ত করে দেখছি।

শ্রীমহববুল হকঃ—যেগুলি চুরি হয়ে গেছে সে সম্বন্ধে কি ব্যবস্থা করছেন?

শ্রীকানাই ভৌমিকঃ—যেগুলি চুরি হয়ে গেছে সে বিষয়ে তদন্ত করতে নির্দেশ দিয়েছি। চুরি যা হয়ে গেছে সেগুলি রিপ্লেস করা যায় কি না ভেবে দেখা হচ্ছে।

### ধর্মতলা ও শ্যামবাজারের মোড়ে 'উড়ালপুল' নির্মাণ

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩।) শ্রীসরল দেবঃ পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ধর্মতলা ও শ্যামবাজারের মোড়ে 'উড়ালপুল' নির্মাণের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) '(ক)' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

(ক) ধর্মতলা এলাকায় একটি 'উড়ালপুল' নির্মাণের সম্ভাব্যতা সি.এম.ডি. এ. পরীক্ষা করছে। এ ব্যাপারে নির্দ্দিষ্ট পবিকল্পনা এখন পর্যান্ত গ্রহণ করা হয়নি।

শ্যামবাজার পাঁচ মাথার মোড়ে উড়ালপুল নির্মাণের কোন পরিকল্পনা এখন পর্য্যন্ত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

শ্রীসরল দেবঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই পরীক্ষা-নিরীক্ষার কাজ সমাপ্ত করতে কত সময় লাগবে ?

শ্রীপ্রশান্তকুমার শূর ঃ—আশাকরি মাস ছয়েকের মধ্যে এটা পরীক্ষা-নিরীক্ষা করা হবে।

শ্রীসরল দেব ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এরজন্য যে প্রয়োজনীয় অর্থ সেই অর্থ কি আপনার দপ্তর থেকে দেওয়া হবে ?

শ্রীপ্রশান্তকুমার শূর ঃ—এই টাকা রাজ্যসরকারের তহবিল থেকেই দিতে হবে।

শ্রীসুব্রত মুখার্জী ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ডেভালপমেণ্টের কাজের জন্য কেন্দ্রীয় সরকার অথবা ওয়ালর্ড ব্যাঙ্ক থেকে কোন সাহায্য পাবার সম্ভবনা আছে কি ?

শ্রীপ্রশান্তকুমার শূর ঃ—কেন্দ্রের কাছে এ ব্যাপারে আমরা কোন অর্থ চাইছি না।

শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই শ্যামবাজার এবং ধর্মতলা ছাড়া কোলকাতা বা তার আশেপাশে আর কোন উড়ালপুল করার পরিকল্পনা সরকারের আছে কি ?

শ্রীপ্রশান্তকুমার শূর ঃ—পরিকল্পনা তো মাথায় অনেকই থাকে কিন্তু সব বাস্তবায়িত করা যায় না, কাজেই অর্থের সাথে সামঞ্জস্য রেখেই পরিকল্পনার কথা চিন্তা করতে হয়।

## পশ্চিমবঙ্গের জেলগুলিতে বর্তমানে উন্মাদ বন্দীর সংখ্যা

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৩।) শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিম-বাংলার জেলাগুলিতে বর্তমানে উন্মাদ বন্দীর মোট সংখ্যা কত ?

মোট উন্মাদ বন্দীর সংখ্যা—১২৬৭ তন্মধ্যে।

১। অপরাধী উন্মাদ বন্দীর সংখ্যা-২৫।

২। নিরপরাধ উন্মাদ বন্দীর সংখ্যা-১২৪২।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** :—বিভিন্ন জেলে যে সমস্ত উন্মাদ বন্দী আছেন তাদের চিকিৎসা হচ্ছে না, ফলে অনেক সময় তাদের মৃত্যু ঘটছে, তাদের যত্ন নেওয়া হচ্ছে না—এরকম সংবাদ আপনার কাছে আছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** :—চিকিৎসা একেবারেই হচ্ছে না ঠিক নয় তবে এটা ঠিক উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা জেলের মধ্যে নেই, কিছু চিকিৎসার ব্যবস্থা জেলের মধ্যে আছে কিছু সাইক্রিয়াস্টিট আছেন, মেডিক্যাল অফিসার আছেন। প্রকৃতপক্ষে জেলগুলি যেভাবে আছে মেনট্যাল হসপিট্যাল ছাড়া এইসব রোগীর চিকিৎসার সুব্যবস্থা হতে পারে না। এ বিষয়ে কিছু পরিকল্পনা আমাদের সরকারের আছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** :—যে সমস্ত মানসিক চিকিৎসক আছেন তাঁরা সপ্তাহে একদিনও এই মানসিক রোগীদের কাছে যান না—এরকম কোন সংবাদ মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** :—দমদম এবং আলিপুরে মোটামুটি যান তবে কয়েকটি জেলা থেকে খবর এসেছে সেখানে তাঁরা যান না।

**শ্রীশীশ মহম্মদ** :—জেলে যে সমস্ত উন্মাদরা রয়েছেন তাদের চিকিৎসা না করে নির্মমভাবে জেলখানার ভেতরই তাদের উপর অত্যাচার করা হয়—এরকম কোন সংবাদ মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** :—না।

**শ্রীজয়ন্তকমার বিশ্বাস** :—রাজ্যের জেলগুলিতে অবহেলার জন্য উন্মাদদের মৃত্যুর কোন খবর মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এসেছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** :—না।

**শ্রীসরল দেব** :—দমদম এবং আলিপুর জেলে যে সমস্ত উন্মাদরা রয়েছে তাদের অভিভাবকরা সপ্তাহে একদিন সেই রোগীদের বাড়ী থেকে খাবার নিয়ে গিয়ে দিতে

পারতেন। একটি আদেশ বলে সরাসরি সেই খাবার দেওয়া বন্ধ হয়ে গিয়েছে, এটা কি সত্য ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**—মাঝে বন্ধ হয়েছিল, আমি এসে আবার চালু করে দিয়েছি।

**শ্রীকমল সরকার ঃ**—জেলে থাকার সময় দেখেছি, উন্মাদ রোগীদের যে খাবার দেওয়া হ'ত জেলের কর্মচারীরা বা বিভিন্ন লোকরা সেই খাবার সরিয়ে নিয়ে দিনের পর দিন তাদের না খাইয়ে রেখে দিত। এর প্রতিকারের ব্যবস্থা হয়েছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**—প্রথম যখন আসি তখন তুটি ঘটনা পেয়েছিলাম এবং তাদের সাসপেণ্ড করেছিলাম, এরমধ্যে কোন ঘটনা আসে নি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ**—বামফ্রণ্টের আগের পঞ্চায়েত মন্ত্রী শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় মহাশয়ের তুর্নীতির তদন্তের চাপে কিছু সি. পি. এম. প্রধান এই ১২শোর মধ্যে ভর্তি আছেন কি ?

( নো রিপ্লাই )

**এফ সি আই ও রেশন দোকান থেকে নিকৃষ্ট মানের খাদ্য সরবরাহ**

*১৩১। ( অনুমোদিত প্রশ্ন নং *১৭১। ) **অমলেন্দ্র রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) সরকার কি অবগত আছেন এফ সি আই গুদাম তথা রেশনের দোকান থেকে নিকৃষ্ট মানের চাল ও গম সরবরাহ করা হচ্ছে ; এবং

খ) অবগত থাকলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

(ক) কখনও কখনও এ ধরনের ঘটনা ঘটে।

(খ) কলকাতা এবং নিকটবর্তী অঞ্চলে এফ. সি. আই. গুদাম হতে খাদ্যশস্য বণ্টন ব্যবস্থায় দেওয়ার আগে এফ সি. আই. এবং রাজ্য খাদ্য দপ্তরের পরিদর্শন ও গুণ নিয়ন্ত্রণশাখা ঐ খাদ্যশস্য যুগ্ম ভাবে পরীক্ষা করেন এবং নির্দ্ধারিত মানের থেকে নিকৃষ্ট মানের খাদ্যশস্য বণ্টন ব্যবস্থায় সরবরাহ বন্ধ রাখা হয়।

রাজ্যের কোন রেশন দোকানে নিকৃষ্ট মানের চাল—গম দেওয়ার অভিযোগ পেলে সেই অভিযোগ খাদ্যদপ্তরের পরিদর্শক ও গুণনিয়ন্ত্রণ শাখা পরীক্ষা ও তদন্ত করেন এবং সেই শাখার নির্দেশ অনুযায়ী খাদ্যদ্রব্য নিম্নমানের হলে বণ্টন বন্ধ করা হয়।

এ ছাড়া রেশনে নির্দ্ধারিত মানের থেকে নিম্ন মানের খাদ্যশস্য সরবরাহের ব্যাপারটি সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য স্থানীয় এফ· সি· আই· এবং কেন্দ্রীয় সরকারের গোচরে অনেকবার আনা হয়েছে। কেন্দ্রীয় ভাণ্ডার থেকে নিকৃষ্ট মানের খাদ্যদ্রব্য এফ· সি· আই. এর মাধ্যমে পশ্চিমবঙ্গে সরকারী বণ্টনব্যবস্থার জন্য সরবরাহ না করার জন্য বারেবারে দাবী জানান হচ্ছে।

[1-20—1-30 P.M.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, জেলায় যে এফ. সি. আই-এর গোডাউনগুলি আছে, সেখানে অদৌ কোন ষ্টক থাকছে না, এই রকম কোন সংবাদ আপনার কাছে আছে ?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায়** ঃ—আমাদের যা বরাদ্দ সেটা দিয়ে মেটানোর মধ্যে একটা পার্থক্য থেকে যাচ্ছে। সেই কারণে অনেক সময়ে জেলার দিকে ষ্টক কমে যায়। কিন্তু আমরা একটা মনিটোরিং সেল করেছি। প্রতি জেলা থেকে আমাদের কাছে খবর আসে, কম পড়লে রেক ডাইভার্ট করে সেই জায়গায় পৌঁছে দেওয়া হয়।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ১৯৭৫ সালের আগে গ্রামপঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির একটা কন্‌ট্রোল ছিল গ্রামাঞ্চলের রেশানে নিকৃষ্ট মানের চাল এবং যে সমস্ত সিরিয়াল দেওয়া হত তার উপরে। তারপর সেই নিয়ন্ত্রণ ব্যবস্থা এখন পর্যন্ত দেখছি না। গ্রামাঞ্চলে এগুলির উপর কোন কন্‌ট্রোল নেই। কাজেই এই সম্পর্কে নুতন কিছু আপনি ভাবছেন কি না ?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায়** ঃ—নিশ্চয়ই, এই সম্পর্কে চিন্তা-ভাবনা করা হচ্ছে। এই ব্যাপারে বহু খবর আমাদের কাছে আছে। তারা যদি উদ্যোগী হয়ে পরামর্শ দেন তাহলে দপ্তরে সেই পরামর্শ গ্রহণ করা হয়।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৭৫ সালে একটা বিশেষ উদ্দেশ্যে গ্রামপঞ্চায়েতের কন্‌ট্রোল থেকে এই চাল এবং সিরিয়ালগুলি সরিয়ে নেওয়া

হয় রেশান ডিলারের কাছ থেকে। এটা বিশেষ কোন উদ্দেশ্য নিয়ে তৎকালিন সরকার করেছিলেন কি না জানাবেন কি ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** :—আমি একটা খবর জানি যে জরুরী অবস্থার সময়ে একটা সরকারী নির্দেশ জারী করে বলা হয় যে খাদ্যদপ্তরের ইন্সপেক্টর কেবল পরিদর্শন করতে পারবে, অন্য কারো অধিকার থাকবে না।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল** :—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ইন্সপেক্টরের কথা বলেছেন। কিন্তু যে সমস্ত অফিসার এগুলি করেন, তাদের সম্পর্কে কোন রিপোর্ট আপনার দপ্তরে আছে কি না ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** :—আমার কাছে এই ধরণের রিপোর্ট প্রায়ই এসে থাকে এবং আমি বলেছি যে যখনই সংবাদ পাই সেখানে নিকৃষ্ট মানের চাল এবং গম সরবরাহ করা বন্ধ করে দেওয়া হয়।

**শ্রীরবীন্দ্র ঘোষ** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে গত সপ্তাহে রেশানে যে চাল বা গম দেওয়া হয়েছে, সেই সব চাল অত্যন্ত জঘন্যতম, ডেলা ডেলা নিকৃষ্ট মানের। আপনার যদি জানা থাকে তাহলে এটার পরিবর্তন করা হবে কি না ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** : কোন নির্দিষ্ট এলাকায় যদি এই ধরণের দেওয়া হয়ে থাকে এবং সে সম্পর্কে অভিযোগ পেলে নিশ্চয়ই বন্ধ করা হবে। সমস্ত জায়গায় একই ধরণের চাল বা গম যায় না। বিভিন্ন জায়গার যে ধরণের মাল আসে, সেটা পরীক্ষা করে বণ্টন করা হয়। তাসত্বেও যদি কোন জায়গায় গিয়ে থাকে তাহলে সেই অভিযোগ আমাদের কাছে এলে সেটা বন্ধ করে নুতন ভাবে দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রীনিতাই চরণ আদক** :—মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা হাওড়া জেলার বাগনান থানার এফ. সি. আই. গুদামে গত কয়েক দিন ধরে দেখছি যে একদম চাল নেই, সেখান থেকে যে-গম দেওয়া হচ্ছে তা পচা ফলে ঐ অঞ্চলের মানুষ একদম চাল-গম পাচ্ছে না, এটা কি আপনি জানেন ?

**মিঃ স্পীকার** :—এসম্পর্কে আপনি আলাদা নোটিশ দেবেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয়, সম্প্রতি ভিজিলেন্স রিপোর্টে প্রকাশিত হয়েছে যে, খাদ্য শস্য বিলি বণ্টনের যে ব্যবস্থা আছে তাতে ৩০% খাদ্য শস্য

তছরূপ হয়ে যাচ্ছে। এ অবস্থা যদি চলতে থাকে তাহলে খাদ্য শস্য সরবরাহ বানচাল হয়ে যাবে, সুতরাং এসম্পর্কে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** :—শতকরা ৩০ ভাগ নষ্ট হয়ে যাচ্ছে বলে এরকম কোনও রিপোর্ট আমার কাছে নেই। তবে দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় থেকে যে ব্যবস্থা চলে আসছে তাতে নানারকম কারণে খাদ্য শস্য নষ্ট হয়, বর্তমানে তার প্রতিকার করার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীদেবশরণ ঘোষ** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, কোনও সপ্তাহের খাদ্য শস্য পরীক্ষায় যদি নিকৃষ্ট বলে প্রমাণিত হয় তাহলে সে সপ্তাহের খাদ্য শষ্য কি পরের সপ্তাহে দেবার ব্যবস্থা আছে ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** :—না, শুধু চিনি দেওয়া হয়, চাল গম দেওয়া সম্ভব হয় না। কারণ আমাদের বরাদ্দ কম।

**শ্রীসুভাষ বসু** :—বর্তমানে রেশনে অখাদ্য চাল দেওয়া হচ্ছে সে চাল কি পশ্চিমবঙ্গ সরকারের অফিসাররা সংগ্রহ করেছে, না কেন্দ্রীয় সরকার এফ· সি· আই·-র মাধ্যমে আমাদের সরবরাহ করছে ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** :—যে চাল দেওয়া হয় তা এফ· সি· আই·-র মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে।

### পশ্চিমবঙ্গে ক্ষুদ্রসেচ প্রকল্পের অন্তর্ভুক্ত জমির পরিমাণ

*১৩৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫। ) **শ্রীসুব্রত মুখার্জী** : কৃষি ( ক্ষুদ্রসেচ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) পশ্চিমবঙ্গে জুলাই, ১৯৭৭ থেকে জুন, ১৯৮২ পর্যন্ত কত পরিমাণ জমিকে ক্ষুদ্রসেচ প্রকল্পের আওতায় আনা হইয়াছে ; এবং

খ) উহাতে পূর্ণ লক্ষমাত্রা অর্জিত হইয়াছে কি না ?

(ক) উক্ত সময়ের মধ্যে মোট ৩,৭৩,৪৮০ হেক্টর জমিকে ক্ষুদ্র সেচের আওতায় আনা হইয়াছে।

(খ) না। তবে লক্ষ্যমাত্রার প্রায় শতকরা ৫৮ ভাগ অর্জিত হইয়াছে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, ক্ষুদ্র সেচ প্রকল্পের লক্ষ্য মাত্রার শতকরা ৫৮ ভাগ অর্জিত হয়েছে, এটা কোন্ কোন্ প্রকল্পের মাধ্যমে হয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—এরমধ্যে বিভিন্ন প্রকল্প আছে, যেমন সার্ফেস ওয়াটার ইরিগেসন, ডীপ টিউবওয়েল, রিভার লিফ্ট ইরিগেসন, স্যালো টিউবওয়েল, কমাণ্ড এরিয়া অথরিটির মাধ্যমে ছোট ছোট খাল কাটার ব্যবস্থা আছে। এই সমস্ত নানারকম প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা হয়।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—ভারতবর্ষের অন্যান্য রাজ্যে মোর দ্যান ৬০% হয়েছে, সে তুলনায় কম হয়েছে এবং তুলনামূলকভাবে পশ্চিমবাংলায় সবচেয়ে কম হয়েছে, এটা কি আপনি জানেন ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—এটা আমি খোঁজ না নিয়ে বলতে পারব না। তবে আমাদের ৫৮% হয়েছে, এটা বলেছি।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—পশ্চিমবাংলা সর্বনিম্নে আছে, এটা আপনি জানেন কি ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—আমি তো বললাম, আমি ঐ তথ্য না পেলে বলতে পারব না।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—বাকি ৪২% কি মূলত টাকার অভাবে হচ্ছে না ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—আপনারা জানেন ক্ষুদ্র সেচ শুধু সরকারী টাকায় হয় না, ব্যাঙ্ক বা ইনষ্টিটিউসনাল ফিনান্স নিয়েও এগুলি করা হয়। আমি খোঁজ নিয়ে দেখেছি অন্যান্য কারণের সঙ্গে ইনষ্টিটিউসনাল ফিনান্স সরবরাহর ক্ষেত্রেও নানারকম অসুবিধা দেখা দিয়েছে। সুতরাং এটাও একটা মস্ত বড় কারণ।

**শ্রীসুনীতি চট্টরাজ** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় কি দয়া করে জানাবেন, যে সমস্ত আর. এল. আই বা ডিপ টিউবওয়েল বিদ্যুতের অভাবে অকেজো হয়ে পড়ে আছে সেগুলিকে ডিজেল দিয়ে চালাবার ব্যবস্থা করা হবে কি ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন ডিজেল দিয়ে চালাতেগেলে খরচ অনেক বেশী পড়ে। ইতিমধ্যে আমাদের যে সেচ রেট আদায় করতে হয় কৃষকদের কাছ থেকে সেটা আরো বেড়ে যাবে ডিজেল দিয়ে চালালে।

তবে যে সমস্ত জায়গায় একদম বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না সে সমস্ত জায়গায় দরকার মত নিশ্চয়ই ডিজেল ব্যবহার করতে হবে।

[ 1-30—1-40 P.M.]

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ— মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয়ই জানেন, এবারকার বাজেটে পাম্পসেটের উপর অতিরিক্ত কর বসানো হয়েছে এবং ডিজেলের উপর অতিরিক্ত কর বসানো হয়েছে। এই অতিরিক্ত কর বসানোর ফলে এই যে প্রকল্পের বাকী অংশ পড়ে আছে সেটা কি ক্ষতিগ্রস্ত হবে ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—এই অসুবিধার মধ্যেও আমাদের কাজ করতে হবে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—কয়েকদিন আগে প্রায় সমস্ত সংবাদপত্রে দেখলাম যে, কেন্দ্রীয় কৃষি ক্ষুদ্র সেচ মন্ত্রক থেকে অভিযোগ করা হয়েছে পশ্চিমবঙ্গ সহ ৬টি রাজ্য এই ক্ষুদ্র সেচ প্রসার ঘটাতে পারে নি বিদ্যুৎ সরবরাহের জন্য। আমাদের এই রাজ্যের ক্ষেত্রে এটা কতটুকু প্রযোজ্য ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—যদিও এই প্রশ্ন আসে না তবুও আমি এইটুকু বলতে চাই, অন্যান্য অনেক রাজ্যের তুলনায় আমাদের পশ্চিমবাংলায় কৃষিতে বিদ্যুৎ সরবরাহ আরোও বাড়ানো দরকার এবং এর পরিমাণ হিসাব করে দেখেছি যে, এখনও পর্যন্ত ১·৩৬।

**শ্রীনীহারকুমার বসু** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন, মাইনর ইরিগেশ্যান করপোরেশন ইদানিং শ্যালো টিউবওয়েল প্রকল্প বন্ধ করে দিয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—মাইনর ইরিগেশান করপোরেশন শ্যালো টিউবওয়েল প্রকল্প একদম বন্ধ করে দেন নি। তবে শ্যালো টিউবওয়েল বসানোতে অনেক রকম অসুবিধা দেখা যাচ্ছে। সেইজন্য আমরা এতে উৎসাহিত করবো কিনা সেটা ভেবে দেখতে হবে।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্ত্তি** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন, ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে কংগ্রেসী মস্তানরা শ্যালো টিউবওয়েল এবং ডিপ-টিউবওয়েল···।

**মিঃ স্পীকার** ঃ—এ প্রশ্নের উত্তর দিতে হবে না।

**শ্রীসরল দেব** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, যে সমস্ত জায়গায় ডীপ-টিউবওয়েল অপারেটাররা আছেন তাঁরা সময় মত ডিপ-টিউবওয়েল অপারেট না করার জন্য কৃষকেরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাঁদের বিরুদ্ধে আপনি কি কোন ব্যবস্থা নেবেন ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—এইরকম কিছু কিছু খবর আমাদের কাছে এসেছে এবং মাননীয় সদস্যরা জানেন, এ বিষয়ে স্থানীয় জনসাধারণ এবং জনপ্রতিনিধিদের সহযোগিতা ছাড়া এগুলি দূর করা অসম্ভব। সেইজন্য আমরা ভাবছি কিভাবে এটা করা যায়। এই ব্যাপারে একটা ওয়াচ-ফুল আই যাতে রাখা যায় সেটা দেখতে হবে।

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় বললেন, শতকরা ৫৮ ভাগ জমি ক্ষুদ্র সেচ প্রকল্পের আওতায় এসেছে। আমার প্রশ্ন হচ্ছে, সুন্দরবন এলাকার কত পারসেন্ট জমি ক্ষুদ্র সেচের আওতায় এসেছে ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—নোটিশ দিলে বলে দেবো।

**শ্রীতারাপদ সাধু খাঁ** ঃ—সি· আই বলে একটা স্কীম আছে। পঞ্চায়েতের মাধ্যমে হাজার হাজার শ্যালো-টিউবওয়েল বসানো হয়েছে। কিন্তু শতকরা ৭৫ ভাগ টিউবওয়েল অকেজো হয়ে পড়ে রয়েছে। সেগুলি অল্প টাকা ইনভেষ্ট করে যাতে রেগুলারাইজ করা যায় তার জন্য কি মন্ত্রীমহাশয় চেষ্টা করবেন ?

( নো রিপ্লাই )

**শ্রীদেবশরণ ঘোষ** ঃ—ক্ষুদ্র সেচ প্রকল্পে সেচ করের হার যেমন, ডিপ-টিউবওয়েল এবং আর. এল· আইয়ের ক্ষেত্রে করের তারতম্য আছে। সেটা সমান হার করার কথা চিন্তা করছেন কি ?

**শ্রীকানাই ভৌমিক** ঃ—সেচের করের তারতম্য আছে সেটা মাননীয় সদস্যরা অবগত আছেন। টিউবওয়েলের হার এবং এম· আই· সি টিউবওয়েলের হারের তফাৎ আছে। আমাদের সরকারের তরফ থেকে একটা কমিটি হয়েছে। তারা এ বিষয়ে বিবেচনা করছেন। তাদের রায় এখনও পাওয়া যায়নি।

### মডিফায়েড রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তন

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮১।) শ্রীতারকবন্ধু রায়ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের মডিফায়েড রেশন এলাকাগুলিতে ব্যক্তিগত রেশন কার্ড কবে নাগাত প্রবর্তন করা হবে ;

(খ) বর্তমানে পরিবারভিত্তিক যে সমস্ত রেশন কার্ড আছে সেগুলি পুনর্নবী-করণের জন্য যে সংখ্যক রেশন কার্ড প্রয়োজন তাহার অভাব কবে নাগাত পূরণ করা সম্ভব হবে ; এবং

(গ) 'ভূয়া রেশন কার্ড' উদ্ধারের জন্য কোন কার্যক্রম হয়েছে কি ?

(ক) মহামান্য কলিকাতা হাইকোর্টের ২৬।২।৮২ তারিখের স্থগিতাদেশের জন্য ৩৯ লক্ষ ১ হাজার ৯৬৪ টি ব্যক্তিগত রেশন কার্ড বিলি করার পর সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া বর্তমানে বন্ধ আছে।

(খ) হারিয়ে যাওয়া, লেখা মুছে যাওয়া অথবা নষ্ট হয়ে যাওয়া পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ডুপ্লিকেট পারিবারিক রেশন কার্ড দেওয়ার জন্য প্রয়োজনীয় রেশন কার্ডের অভাব নাই। উক্ত ধরণের কার্ড বিতরণের সরকারী নির্দ্দেশ আছে।

(গ) ভূয়া রেশন কার্ড উদ্ধারের সরকারী নির্দ্দেশ ও কার্য্যক্রম আছে।

শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন কি, এই যে ভূয়া রেশন কার্ডের ব্যাপারে দেখা যাচ্ছে যে বিভিন্ন সময়ে বিধানসভার সদস্যদের এবং অনেক সময়ে গ্রামপঞ্চায়েত প্রধানদের সার্টিফিকেট-এর উপর ভিত্তি করে বিহার থেকে আগত লোকেরা এবং বর্ডার থেকে বাংলাদেশের লোকেরা রেশন কার্ড পেয়ে যাচ্ছে এবং আমাদের রাজ্যের রেশন এলাকা ভুক্ত হয়ে যাচ্ছে, এই রকম কোন সংবাদ আপনার কাছে আছে কি ?

শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়ঃ সে রকম খবর অবশ্য নেই, তবে পঞ্চায়েতের প্রধানদের বা বিধানসভার সদস্যদের রেকমেণ্ড যদি থাকে তাহলে ৫ সপ্তাহের জন্য টেমপোরারী কার্ড দেওয়ার পদ্ধতি চালু আছে।

**শ্রীসেখ ইমাজুদ্দিন** ঃ-মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি তিনি অস্থায়ী রেশন কার্ড দেওয়ার কোন চিন্তা করছেন কি না?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—না আপাততঃ চিন্তা করছি না।

**শ্রীসুভাষ বসু** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে হাইকোর্টে ইনজাংসান থাকা সত্ত্বেও তিনি অস্থায়ী রেশন কার্ড দেওয়ার ব্যাপারে কোন চিন্তা করছেন কি না?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—হাইকোর্টে ইনজাংসান রয়েছে, কিন্তু ব্যক্তিগত রেশন কার্ড, পারিবারিক রেশন কার্ড-এর ব্যাপারে কোন বাধা নেই, আবেদন করলেই দেওয়া হয়।

**শ্রীব্রজগোপাল নিয়োগী** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন কি ফ্যামেলি রেশন কার্ড দিলে আমার মনে হয় সাধারণ মানুষের একটু সুবিধা হোতো তা কারা হাইকোর্ট করে এটা বন্ধ করল, আমরা শুনেছি কংগ্রেসীরা আপনি দয়া করে এবিষয়ে কিছু জানাবেন কি?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ- এম. আর. ডিলারদের এ্যাসোসিয়েসন থেকে, রেশন ডিলারদের পক্ষ থেকে হাইকোর্টে আবেদন করা হয়েছিল, তারই জন্য স্থগিত আছে।

**শ্রীসেখ ইমাজুদ্দিন** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ভূয়া রেশন কার্ড উদ্ধারের জন্য কার্য্য করা হচ্ছে, কি কার্য্য করা হচ্ছে সেটা আজকে বলতে পারবেন?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ-ভূয়া রেশন কার্ড ধরার জন্য ইন্সপেক্টরদের নির্দেশ দেওয়া হয়েছে। যেসব রেশনের দোকান আছে সেখানে দাঁড়িয়ে থেকে খাতাপত্র চেক করবে, প্রয়োজন হলে বাড়ীতে বাড়ীতে চেক করবে, করে ভূয়া রেশন কার্ড পাওয়া গেলে তা বাতিল করার নির্দেশ আছে।

**শ্রীসেখ ইমাজুদ্দিন** ঃ—ইন্সপেক্টররা তো ডাকাত, রেশন ডিলাররা চোর, চোরদের ধরবার জন্য ডাকাতদের কি নিযুক্ত করা হয়েছে?

(কোন উত্তর নাই):

**শ্রীদেব শরণ ঘোষ** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে পারিবারিক রেশন কার্ড দেওয়ার ব্যাপারে কোন বাধা নেই, কিন্তু রেশন কার্ড ছাপানো নেই। বিভিন্ন জেলাতে রেশন কার্ড পাওয়া যাচ্ছে না, হাজার হাজার মানুষ দরখাস্ত করছে,

সিভিল সাপ্লাই ইন্সপেক্টর, ডিসট্রিক্ট ইন্সপেক্টর থেকে বলা হচ্ছে যে প্রিনটেড কার্ড না থাকার জন্য দিতে পারা যাচ্ছে না। এ সম্বন্ধে আপনি কিছু অবহিত আছেন কি ?

শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় :—এ খবর ঠিক নয়। কারণটা হচ্ছে গত ৮ বছরে বিভিন্ন জেলাতে ৮ লক্ষ ৫৭ হাজার পারিবারিক রেশন কার্ড দেওয়া হয়েছে। যদি নির্দিষ্ট কোন জেলা বলতে পারেন আমি সেই জেলায় গত ৮ বছরে কত পারিবারিক রেশন কার্ড দেওয়া হয়েছিল তা বলে দিতে পারি।

শ্রীদেবশরণ ঘোষ :—নদীয়া জেলার খবরটা বলবেন কি একটু অনুগ্রহ করে ?

শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় :—নদীয়া জেলায় গত ৮ বছরে ১০ হাজার ২০০ পারিবারিক রেশন কার্ড দেওয়া হয়েছে।

[1-40—1-50 P.M.]

শ্রীদেবপ্রসাদ সরকার :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমানে পশ্চিমবাংলায় ভূয়া রেশন কার্ডের সংখ্যা কত ? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কত সংখ্যক ভূয়া রেশন কার্ড আজ পর্যন্ত ধরতে পেরেছেন ?

শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় :—আমাকে নোটিশ দিলে ঠিক ম'ত বলতে পারতাম। তবে আনুমানিক ১ কোটি ভূয়া রেশন কার্ড আছে। সেই জায়গায় আমরা 8 লক্ষ্যর উপর ভূয়া রেশন কার্ড ধরেছি।

শ্রীআবদুল মান্নান :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি রেশন কার্ড সাপ্লাই-এর ক্ষেত্রে এম. এল. এ. বা প্রধানরা রেকমেনডেসান না করতে পারে সেই রকম ডিষ্ট্রিক কনট্রোলারের মাধ্যমে এম. এল. এ-দের জানানো হয়েছে কি ?

শ্রীঅচিন্ত কৃষ্ণ রায় :—এই ব্যাপারে কয়েক মাস আগে কাগজে খবর দেওয়া হয়েছিল। বলা হয়েছিল যে এম. এল. এ-দের রেকমেনডেসানে রেশান কার্ড দেওয়া যাবে।

শ্রীনলিন ঘোষ :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭৬ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত কত ভূয়া রেশন কার্ড ধরা হয়েছে ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—সঠিক উত্তর এখন দেওয়া যাবে না। আমাকে নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১ কোটি ভূয়া রেশন কার্ড আছে। আমাদের পশ্চিমবাংলার ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী যে জন সংখ্যা তার চেয়েও কি এক কোটি বেশী ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—পশ্চিমবাংলায় জনসংখ্যা হচ্ছে ৫ কোটি ৪৫ লক্ষের ম'ত। তার মধ্যেই ১ কোটি বেশী আছে।

**শ্রীআবদুর রৌফ আনসারী** ঃ—উনি বলেছেন ১ কোটি ভূয়া রেশন কার্ড আছে, তার মধ্যে ৪ লক্ষ ধরা হয়েছে। আপনাদের মেসিনারী এত স্লো কেন ? বাকিটা কেন ধরতে পারছেন না ? এই ব্যাপারে বলুন কার হাত আছে ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—তথ্য হিসাবে জানাতে চাই যে ১৯৬৫ সাল থেকে এই ভূয়া রেশন কার্ড ধরার চেষ্টা চালানো হচ্ছে। আমরা আবার পরিকল্পনা করছি যাতে সমস্ত রেশন কার্ড ধরা যায়। পরবর্ত্তীকালে আমরা এখানে জানাবো।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে তিনি নূতন কার্ড ইস্যু করছেন। কার্ডের সংখ্যা বাড়ছে, কিন্তু সরকারের প্রোকিয়োরমেণ্ট সেই রকম শুরু হবে কি ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—প্রোকিয়োরমেণ্টের একটা পদ্ধতি আছে। আমাদের পশ্চিমবাংলায় যা উৎপাদন হয়, সেই উৎপাদনের যেটা মারকেট সারপ্লাস বলি সেটা আমরা সংগ্রহ করি। উৎপাদন যেহেতু কম, সংগ্রহ সেই জন্য কম।

**শ্রীআবদুল মান্নান** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ১ কোটি ভূয়া রেশন কার্ড আছে—আপনি যেটা বললেন—তার মধ্যে মডিফায়েড এরিয়ায় কত ভূয়া রেশন কার্ড আছে এবং তাদের ধরার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়** ঃ—নোটিশ দিলে বলতে পারি, এখন বলা যাবে না।

**মেদিনীপুর জেলার সবং থানায় রিভার লিফটিং পাম্প**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩১।) ডাঃ মানস ভুঁঞ্যাঃ কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় সবং থানায় কেলেঘাই নদী থেকে চাষের জমিতে জল সেচের জন্য বর্তমানে কতগুলি রিভার লিপটিং পাম্প আছে ;

(খ) বর্তমান বর্ষে খরার পরিপ্রেক্ষিতে উক্ত থানায় অতিরিক্ত কোনও গভীর নলকূপ, অগভীর নলকূপ অথবা রিভার লিপটিং পাম্প বসানোর উদ্যোগ নেওয়া হচ্ছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে এগুলির সংখ্যা কত ?

**শ্রীকানাই ভৌমিকঃ** (ক) পাঁচটি।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রীমানস ভুঁইয়াঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি এই থানায় একমাত্র বড় নদী কেলেঘাই ? সেই নদী থেকে জল সেচের জন্য গতবার যুক্তফ্রন্ট মন্ত্রীসভা ব্যবস্থা করেছিলেন। এবারে আপনারা কোন উদ্যোগ নেবেন কি ?

**শ্রীকানাই ভৌমিকঃ** আপনি জানাবেন, বিবেচনা করে দেখব।

**শ্রীমানস ভুঁইয়াঃ** আপনি ৫টি রিভার লিফটিং পাম্পের কথা বললেন। আপনি কি মনে করেন, যেখানে সেচের বিশেষ সুযোগ নেই, সেখানে এই ৫টি খুবই অপ্রতুল ?

**মিঃ স্পীকারঃ** এটা ওপিনিয়নের প্রশ্ন, সুতরাং এখানে এটা ওঠে না।

**শ্রীমানস ভুঁইয়াঃ** সবং থানার ৯০ পারসেন্ট অসেচ এলাকা, তার মধ্যে আবার সেখানে খরা হয়েছে। এমন অবস্থায় সেখানে শ্যালো টিউব-ওয়েল, ডিপ টিউব-ওয়েল, রিভার লিফটিং পাম্প খুব এমারজেন্সি ভিত্তিতে হাত দেবেন কি ?

**শ্রীকানাই ভৌমিকঃ** বর্তমানে সরকারের হাতে টাকার যা অবস্থা চলছে, তাতে এখুনই হাত দেওয়া সম্ভব নয়।

## গ্রামাঞ্চলে রেশনে চিনির বরাদ্দ বৃদ্ধির পরিকল্পনা

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮।) **শ্রীশিশির অধিকারী**ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গ্রামাঞ্চলে রেশনে চিনির বরাদ্দ বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়**ঃ লেভি চিনির কেন্দ্রীয় সরকারের বরাদ্দ প্রয়োজনের তুলনায় কম থাকায় গ্রামাঞ্চলে রেশনে চিনির বরাদ্দ বাড়াবার কোন পরিকল্পনা বর্ত্তমানে নাই।

**শ্রীআব্দুল মান্নান**ঃ বর্তমানে কত করে দেওয়া হচ্ছে?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়**ঃ আমাদের চাহিদা হচ্ছে ৪০ হাজার মেট্রিক টন। সে জয়গায় আমরা পাই ১০ হাজার ১৭৮ মেট্রিক টন। সে কারণে আমাদের স্কেল করা আছে বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু ২০০ গ্রাম এবং গ্রামাঞ্চলে ১৫০ গ্রাম। কিন্তু তাও দেওয়া যায় না। সে কারণে ১০০ গ্রাম ও ৭৫ গ্রাম স্কেল চালু করা আছে।

**শ্রীশেখ ইমাজুদ্দিন**ঃ আজকে কাগজে বেড়িয়েছে, মডিফায়েড্ রেশনিং এলাকায় চাল ও গম দেওয়ার ব্যাপারে ইউনিট কমানো হয়েছে। এটা কি সত্যি?

**শ্রীঅচিন্ত কৃষ্ণ রায়**ঃ এরকম কোন কথা সরকার এখনও ভাবেন নি।

## পশ্চিমবঙ্গে বন্যা ও খরায় ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫১।) **শ্রীদেবনারায়ণ চক্রবর্তী**ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত ১৯৭৮ সালে বন্যায় কত পরিমাণে চাষযোগ্য জমি ক্ষতিগ্রস্ত হয় ও ১৯৮১ সালের খরায় পশ্চিমবঙ্গের চাষযোগ্য জমির ক্ষতির পরিমাণ কত?

**শ্রীকমল গুহ**ঃ বিগত ১৯৭৮ সালের বন্যায় অনুমানিক ১০ লক্ষ হেক্টর জমি ক্ষতিগ্রস্ত হয় এবং বর্তমান বৎসরের খরায় আমরা যখন উত্তরটি বিধানসভায় পাঠাই তখন মনে হয়েছিল প্রায় ১২ লক্ষ হেক্টর জমি অনাবাদী থাকবে। কিন্তু গতকাল আমরা ১০-৯-৮২ তারিখে হিসাব নিয়ে দেখলাম আমন ধান আরও বেশী জমিতে আবাদ হয়েছে। এখন পর্যন্ত ৪০ লক্ষ ৮৯ হাজার ৪০০ একর জমির মধ্যে ৩৪ লক্ষ ৬১ হাজার ৬৫৫ একর জমিতে আবাদ হয়েছে। প্রায় ৮৩ শতাংশ জমিতে আবাদ

হয়েছে। আর তার ফলে এখন দাঁড়িয়েছে প্রায় ১০ লক্ষ ২৪ হাজারের মত জমি অনাবাদী থাকবে।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্ত্তী** : মন্ত্রীমহাশয় জানাবেন কি গত ১৯৭৮ সালের বন্যার পরে রবি ফসল এবং বোরো ধান চাষের জন্য সরকার যে উদ্যোগ নিয়েছিলেন, এবারের খরায় সেই রকম উদ্যোগ নেওয়া সরকারের পক্ষে কতখানি সম্ভব হবে ?

**শ্রীকমল গুহ** : এর উত্তর দিতে গেলে বিরাট ফিরিস্তি দিতে হয়। সেজন্য আপনার অনুমতি নিয়ে সংক্ষেপে বলে রাখছি যে, মাননীয় সদস্যদের আশ্বাস দিতে পারি—আমন, আউস ও পাটের ব্যাপারে ক্ষতি পূরণের সাধ্যাতিরিক্ত চেষ্টা করছি।

[1-50—2-00 P.M.]

**শ্রীদেবনারায়ণ চক্রবর্ত্তী** : খরাতে চাষযোগ্য জমির ক্ষতি হয়েছে তার কোন কেন্দ্রীয় তথ্য আছে কি ?

**শ্রীকমল কান্তি গুহ** : এই কথা আমরা কেন্দ্রকে জানিয়েছি। আগেই বলেছি ফসলের পরিমান আমরা অনুমান করছি ৩১৫ কোটি টাকার মত হবে।

## রেশন দোকান হইতে অনিয়মিত খাদ্যদ্রব্য সরবরাহ

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৭।) **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়, শ্রীআতাহার রহমান ও শ্রীদীনবন্ধু মাঝি** : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ইহা কি সত্য যে, বর্তমানে কলিকাতা সহ অন্যান্য জেলায় রেশনের দোকান হইতে চাল, গম, চিনি ইত্যাদি দ্রব্য নিয়মিত পাওয়া যাইতেছে না ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ?

**শ্রীঅচিন্ত্যকৃষ্ণ রায়** : (ক) এফ. সি. আই. এর সরবরাহ বিঘ্নিত হলে কিছু সংখ্যক রেশন দোকানে চাল, গম ও চিনি সরবরাহ মাঝে মাঝে বিঘ্নিত হয়।

(খ) প্রয়োজনের তুলনায় খাদ্যশস্য ও চিনির অপ্রতুল কেন্দ্রীয় বরাদ্দ, বরাদ্দের থেকেও এই রাজ্যে ঐ সব দ্রব্যের কম আমদানী এবং রপ্তানী খাদ্য কর্পোরেশন কর্তৃক রাজ্যের সর্বত্র নিয়মিত এবং প্রয়োজন মাফিক খাদ্যশস্য

সরবরাহ ব্যর্থতাই এর কারণ। কিছু কিছু ক্ষেত্রে কোন দোকানের মালিকও দায়িত্ব মত বরাদ্দ তোলে না।

## ২৪-পরগণা জেলার বাগদায় গভীর নলকূপ

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৮।) **শ্রীকমলাক্ষ্মী বিশ্বাস:** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করিয়া উত্তর দিবেন কি—

(ক) ২৪-পরগণা জেলার বাগদায় বর্তমানে কতগুলি গভীর নলকূপ আছে ও এর মধ্যে কয়টি চালু অবস্থায় আছে;

(খ) উক্ত স্থানে নূতন কোন প্রকল্প আছে কিনা; এবং

(গ) থাকলে, কোথায়?

**শ্রীকানাই ভৌমিক:** (ক) মোট ১৩টি আছে। তার মধ্যে ১১টি চালু আছে।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রীনীহার কুমার বসু:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে দুটি ডিপ টিউবওয়েল রয়েছে এগুলি চালু করার কোন ব্যবস্থা আছে কি না?

**শ্রীকানাই ভৌমিক:** সেখানে যাতে ভালো করে তদন্ত করা যায় তার ব্যবস্থা নিচ্ছি।

## পশ্চিমবঙ্গে খরায় অনাবাদী জমির পরিমাণ

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৭।) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায়:** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কয়টি জেলায় সাম্প্রতিক খরাপরিস্থিতির ফলে কত পরিমাণ জমি আবাদ হয় নাই;

(খ) উক্ত অনাবাদী জমিগুলিতে বিকল্প ফসলের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) সাম্প্রতিক খরাপরিস্থিতির ফলে কত পরিমাণ শস্যহানি হইবে বলিয়া সরকার অনুমান করিতেছেন ?

**শ্রীকমলকান্তি গুহ :** (ক) সাম্প্রতিক খরার পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে মোট চাষযোগ্য জমির আনুমানিক ১৫ লক্ষ হেক্টর জমি অনাবাদী থাকবে বলে আশঙ্কা করা যায়।

(খ) অনাবাদী জমিগুলিতে বিকল্প ফসলের জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করিয়াছেন—

(১) ৭০,০০০ প্যাকেট কলাই মিনিকিট বিতরণ করা হয়েছে।

(২) সরকার ইতিমধ্যে ৫৪,০০০ মুসুরি মিনিকিট, ১,২০,০০০ সরিষার মিনিকিট, ৮০,০০০ ছোলার মিনিকিট এবং ১,৫০,০০০ গমের মিনিকিট ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের মধ্যে বিতরণের জন্য অনুমোদন করেছেন। এ ছাড়াও আলু, সূর্য্যমুখী, সব্জী, ভূট্টা, মুগ এবং তিলের মিনিকিট বিতরণের প্রস্তাবও আছে।

(গ) সাম্প্রতিক খরায় পশ্চিমবঙ্গে মোট শস্যহানির পরিমাণ প্রায় ৩২৫ কোটি টাকার মত হবে বলে অনুমান করা যায়।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে পরিমাণ খরার সম্ভাবনা দেখা দিয়েছে আপনারা তার কতখানি মোকাবিলা করতে সক্ষম হয়েছেন।

**শ্রীকমলকান্তি গুহ :** সে ব্যাপারে চেষ্টা করছি।

### পশ্চিম দিনাজপুর জেলার তপন থানায় জল সরবরাহ পরিকল্পনা

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১০০২।) **শ্রীখারা সরেন :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার তপন থানার জল সরবরাহ সম্পর্কে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, কত দিনের মধ্যে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত করা সম্ভব হবে ?

**শ্রীকমল কান্তি গুহ** ঃ এই প্রশ্নের উত্তর যখন পাঠিয়েছিলাম তার পরে এটা তদন্ত করে দেখেছি যে এতে কিছু ভুল আছে। সেজন্য মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে—

(ক) প্রশ্নের উত্তর হ্যাঁ।

(খ) এই পরিকল্পনাটি সার্ভে করা হচ্ছে। সার্ভে করার পরে রিপোর্ট এলে পরে এই প্রকল্পটি চালু করবার চেষ্টা করবো।

**'বারাসাতের সংশোধনী ভবন'**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১।) **শ্রীসরল দেব** ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বারাসাতে অবস্থিত 'সংশোধনী ভবনটি' তুলিয়া দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ (ক) ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসরল দেব** ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, একটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে সংশোধনী ভবনটি উঠিয়ে দেওয়ার কথা হয়েছে।

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ সত্য নয়।

**শ্রীসরল দেব** ঃ এই ভবনটি সম্প্রসারণ করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ করা হবে।

*144 Held Over

*145 Held Over

**Shri Subrata Mukherjee** : Sir, I seek your protection. প্রত্যেক দিন ৮।১০টি করে প্রশ্ন হেল্ড ওভার হচ্ছে।

**মিঃ স্পীকার** ঃ ৮।১০টি করে প্রশ্ন হেল্ড ওভার হচ্ছে না।

## রায়দীঘি জল সরবরাহ প্রকল্প

*১৪৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৪২২। ) **শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ ( গ্রামীণ জল সরবরাহ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রায়দীঘি জল সরবরাহ ( ওয়াটার সাপ্লাই ) প্রকল্পটির কাজ শেষ ও ও সাধারণের মধ্যে জল বিতরণ ১৯৮২ সালের মধ্যে হইবে কি ;

(খ) উক্ত প্রকল্পের জন্য কত টাকা ব্যয় হইবে ; এবং

(গ) কোন্ সালে এই প্রকল্পটি স্যাংশান হইয়াছে ?

**শ্রীকমলকান্তি গুহ ঃ** (ক) না।

(খ) আনুমানিক ৪৫ লক্ষ টাকা।

(গ) ১৯৭৭-৭৮ সালে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** কত টাকা খরচ হবে।

**শ্রীকমলকান্তি গুহ ঃ** ৪৫ লক্ষ টাকা খরচ হবে এবং আগামী বছরে এটা সমাপ্ত হবে বলে আশা করি।

*147 Held Over

## সিমেণ্টের চাহিদা ও সরবরাহ

*১৪৮। ( অনুমোদিত প্রশ্ন নং *৮৩১। ) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮২ সালের ১লা জানুয়ারী হইতে ৩১এ জুলাই পর্যন্ত গৃহনির্মাণ এবং উন্নয়ন কার্যের জন্য কি পরিমাণ সিমেণ্টের প্রয়োজন ছিল ; এবং

(খ) কেন্দ্রীয় সরকার উক্ত সময়ের মধ্যে কি পরিমাণ সিমেণ্ট সরবরাহ করিয়াছেন ?

**শ্রীঅচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** (ক) প্রথম ৩ মাসে ৫ লক্ষ টন চাহিদা হিসেবে ৩১শে জুলাই পর্যন্ত ১১ লক্ষ ৩৪ হাজার টন সিমেণ্ট এর প্রয়োজন ছিল।

(খ) বিদ্যুৎ ও সেচ প্রকল্পের জন্য বরাদ্দ ছিল সিমেণ্ট বাদে ঐ সময়ের মধ্যে

৩ লক্ষ ৫৯ হাজার ৫৬০ টন সিমেন্ট সরবরাহ করা হয়েছে। এর সঙ্গে ১৮-১-৮১ তারিখে কেন্দ্রীয় সরকার খোলা বাজারে সিমেন্ট বিক্রির অধিকার দিয়েছেন—তার পরিমাণ কত সংগ্রহ করা হচ্ছে।

*149 Held Over

**মিঃ স্পীকারঃ** আমি আবার মন্ত্রীদের স্মরণ করিয়ে দিচ্ছি এবং গতবারেও বলেছিলাম এতগুলি প্রশ্ন হেল্ড ওভার করা উচিত নয়, অনেক উত্তর দেরীতে আসে, অনেক উত্তর আজ এখানে পেয়েছি প্রশ্ন চলাকালীন, কিন্তু এটা ঠিক নয়। অন্ততঃ ৩ দিন আগে জানিয়ে দিন যে আমরা পারছি না এই অনুরোধ করছি। কারণ তা না হলে ওরা এখানে সুযোগ পান সমালোচনা করার, আর আমাদেরও কাজের অসুবিধা হয়।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** স্যার, আপনি এর সঙ্গে আর একটা জিনিষ করুন অর্থাৎ যে মন্ত্রী খুব বেশী হেল্ড ওভার করবেন তাঁর দপ্তর কেড়ে নেবার জন্য মুখ্যমন্ত্রীর কাছে আপনি অনুরোধ করবেন।

**শ্রীসুব্রত মুখার্জিঃ** স্যার, আপনি রুলসের বইতে একটু দেখুন যে সেখানে রুল ২৮৫ (১) আছে The Committee shall have the power to indicate in the proposed timetable the different hours at which the various stages of the Bill or other business shall be completed. বিজনেস এ্যাডভাইসরি কমিটির মিটিং হবার আগে পশ্চিমবাংলার মানুষ কিভাবে জানতে পারলো আমাদের কোশ্চেন আওয়ারের কি পরিবর্তন হয়েছে। অথচ বিজনেস এ্যাডভাইসারি কমিটি কিছুই পাশ করলো না। এমন কি আমরা কি খাব তাও পর্যন্ত রেডিও, টি. ভি. থেকে ঘোষণা করা হল রুলকে ভায়োলেট করে।

**মিঃ স্পীকারঃ** বিজনেস এ্যাডভাইসারী কমিটি আলোচনা করে কোন সাবজেক্ট কতক্ষণ আলোচনা হবে, দিন আমি ঠিক করবো। অতএব ঠিক আছে।

[ 2-00—2-10 P.M. ]

### Adjournment Motions

**Mr. Speaker :** I have received notices of two Adjournment Motions today. The first is from Shri Kashinath Misra which deals with deadlock in Calcutta University, and the second is from Shri Manas Bhunia which deals with alleged police rampage in Calcutta Police Hospital.

The members may discuss the matters when grant-wise discussions on education and police budget will be held. I, therefore withheld my consent to the above motions. One member of the party may however read the context of the amended motion.

**Shri Manas Bhunia** : Sir, this Assembly do now adjourn its business to discuss a difinite matter of urgent public importance and of recent occurrence namely :—

On 10th September, doctors, nurses staffs of the Calcutta Police Hospital were assaulted by a larger number of infuriated police. The workers of the hospital observed 24 hours' strike on the same day. The situation is tense there.

### Calling Attention to Matters of Urgent Public Importance

Mr. **Speaker** : I have received 13 notices of Calling Attention on the subject of—

1. Failure of the Govt. fish selling scheme resulting in abnormal rise in price of fish.—Shri Kasinath Misra, M. L. A.
2. Immediate Relief measures for drought and flood proned Districts.—Shri Kasinath Misra, Shri Sk. Imajuddin and Shri Nurul Islam Chowdhury, M. L. As.
3. Provident Fund A/C of the employees of Garden Reach Municipality—Shri Md. Shamzzoha, M. L. A.
4. Deadlock in Calcutta University—Shri Kashinath Misra, M. L. A.
5. Alleged violent attacks on seamen and INTUC officials inside and out the marene House on Strand Road.—Shri Subrata Mukhopadhyay, M. L. A.
6. Resignation of Chairman and Vice-Chairman of Bankura Municipality—Sri Kashinath Misra, M. L. A.
7. Suspension of bus-services on Durgapur—Bishnupur (Via Ashuria and Sonamukhi route.—Shri Kashinath Misra, M. L. A.

8. Non-supply of Milk in Calcutta and its suburbs--Shri Chowdhury Md. Abdul Karim, M. L. A.

9. Deterioration of law and order situation in Islampur Sub-division—Shri Chowdhury Md. Abdul Karim, M. L. A.

10. Alleged 20% ration out in modified Rationing areas. Shri Nurul Islam Chowdhury, Shri Sk. Imajuddin, Shri Joyanta Kumar Biswas, M. L. As.

11. Out break of Maleria in Purulia District.--Shri Chowdhury, Md. Abdul Karim, M. L. A.

12. Veracity of the report of damage by river of the house of Shri Habibur Rahaman, M.L.A. published in a daily newspaper.—Shri Sk. Imajuddin and Shri Nurul Islam Chowdhury, M. L. As.

13. Alleged tension in Sadar Hospital, Islampur.—Shri Chowdhury Md. Abdul Karim, M. L. A.

I have selected the notice of Shri Nurul Islam Chowdhury, Shri Shaikh Imajuddin and Shri Jayanta Kumar Biswas, on the subject of 'Alleged 20% ration cut in modified rationing areas.

Minister in charge may give a reply today if possible or give a date.

**Shri Achintya Krishna Ray :** On Tuesday next.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রিভিলেজের প্রশ্ন তুলছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। গতকাল পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে বামফ্রন্টের মিটিং-এ যে সিদ্ধান্ত গৃহীত হয় সেই সিদ্ধান্ত এই সভার সদস্যদের গণতান্ত্রিক অধিকার হরণ করার ক্ষেত্রে সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে একটা নজীর বিহীন দৃষ্টান্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব প্রিভিলেজ এই কারণে গতকাল ফ্রন্টের মিটিং-এ সিদ্ধান্ত হয়েছে ফ্রন্টের এম. এল. এ.-রা সরকারী কাজকর্ম সম্পর্কে তাঁদের স্বাধীন মতামত প্রকাশ করতে পারবেন না এই সংসদে তাঁদের বক্তব্য রাখার ক্ষেত্রে। ফলে এটা সদস্যদের অধিকারের উপর হস্তক্ষেপ, এই সভার প্রতি অবমান। এবং এটা সভার পক্ষে মর্যাদা হানিকর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার

কাছে আমরা প্রোটেকসান চাচ্ছি। কারণ, সদস্যদের অধিকার রক্ষার, সভার মর্যাদা অক্ষুণ্ণ রাখার মহান দায়িত্ব আপনার। তাই আপনার কাছে গতকালের সিদ্ধান্তের ভিত্তিতে ফ্রন্টেকে এই সভার অধিকার ভঙ্গের অভিযোগে অভিযুক্ত করার জন্য প্রস্তাব উত্থাপন করছি। আপনি এই সভার মর্যাদা রক্ষা করবেন এই অনুরোধ আপনার কাছে করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমারও মেনসানে এই প্রশ্নটা রাখতে চেয়েছিলাম। আজকে সংবাদপত্রে আমরা দেখেছি উনি যেটা বললেন আপনার কাছে আপনি এই পয়েন্টে আপনার রুলিং দেবেন। কেননা বিধানসভার সদস্য তিনি যে পার্টিরই হোন না কেন তিনি বিধানসভার যখন রিপ্রেজেন্টেটিভ হয়ে আসবেন তখন রিপ্রেজেন্টেটিভের কাজ করতে পারবেন না, যদি কোথাও খুন হয়, ডাকাতি হয়, বা মন্ত্রীর বিরুদ্ধে যদি কিছু বলতে হয় তাহলে সেসব বলতে পারবে না এটা যদি সিদ্ধান্ত হয় তাহলে পিপলস রিপ্রেজেন্টেসান এ্যাক্টের বিরুদ্ধে বক্তৃতা হয়েছে কিনা এটা আমার প্রথম প্রশ্ন, এই সম্বন্ধে আপনার রুলিং চাই।

আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আফটার বিয়িং ইলেকটেড আণ্ডার পিপল'স রিপ্রেজেন্টেশান এ্যাক্ট কোন সদস্যকে এই রকম বলার ক্ষমতা মুখ্যমন্ত্রীর আছে কি না? আমি বৈধতার প্রশ্ন তুলছি যে এই কথা মুখ্যমন্ত্রী বলতে পারেন কি না? যখন কোন এম. এল. এ. নির্বাচিত হয়ে আসেন তখন তিনি সম্পূর্ণ স্বাধীন রাজনৈতিক চেতনা নিয়ে আসেন। এটা তার পার্টি অফিসে আলোচনা করা যায়। কিন্তু বিধানসভাকে কণ্ট্রোল করার কোন অধিকার মুখ্যমন্ত্রীর নেই, কোন এম. এল. এ-কে কণ্ট্রোল করার অধিকার মুখ্যমন্ত্রীর নেই। এম. এল. এ. কি বলতে পারবে, কি বলতে পারবে না সে সম্পর্কে বলার অধিকার মুখ্যমন্ত্রীর নেই। এই জিনিস পশ্চিমবঙ্গের ইতিহাসে নেই এবং ভারতবর্ষের ইতিহাসে কোথাও আছে বলে মনে হয় না। আজকে সদস্যদের রাইটকে কার্টল করার জন্য এই রকম নির্দেশ দেওয়া হয়েছে। আমি আপনাকে অনুরোধ করবো যে আপনি রুলিং দিন যে একজন এম. এল. এ. ইলেকটেড হবার পরে কি বলবেন, না বলবেন, বিধানসভা কিভাবে চলবে, সেটা বলার অধিকার পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর আছে কি না?

( গোলমাল )

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে আপনার কাছে নিবেদন করছি, যে আজকে পশ্চিমবঙ্গে বিধানসভার সদস্য হিসাবে আমাদের সম্মান পশ্চিমবঙ্গের স্বৈরচারী জ্যোতি বসু মাটিতে মিশিয়ে দিয়েছেন।

পশ্চিমবঙ্গের জনগণের দ্বারা নির্বাচিত বিধানসভার সদস্য, পিপল রিপ্রেজেন্টেটিভ, তাঁদের নিজেদের বিবেচনা শক্তি আছে, বলবার মত বুদ্ধি আছে এবং তারা স্বাভাবিক। তাঁদের সম্পর্কে মুখ্যমন্ত্রী যে ভাবে বলেছেন তাতে মনে হচ্ছে যে পশ্চিমবাংলায় কিছু সদস্য আছেন, যাঁরা নাবালোক এবং তাঁদের বিবেচনা ক্ষমতা নেই, বলবার মত বুদ্ধি নেই। কাজেই এই কথাগুলি বলে মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার বিধানসভার ইজ্জত মাটিতে মিশিয়ে দিয়েছেন। আমি আপনার কাছে রুলিং চাই যে মুখ্যমন্ত্রীর এই রকম কথা বলার অধিকার আছে কি না?

**শ্রীশচীন সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অব অর্ডার। স্যার, ভূতের মুখে রাম নাম। আপনাদের নেত্রী ইন্দিরা গান্ধীকে জিজ্ঞাসা করুন, দিল্লীতে বসে হুকুম দিলেই সব হয়ে যায়। তাদের মুখে আবার গণতন্ত্রের কথা।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মায়ের চেয়ে মাসীর দরদ বেশী। বিধানসভার সদস্য এবং একটা দলেরও সদস্য, বিধানসভার সদস্যদের উপর নিশ্চয়ই দলের নিয়ন্ত্রণ থাকবে এবং সেই দল যদি ফ্রন্টের অভ্যন্তরে হয় তাহলে ফ্রন্টের নেতার নির্দেশ নিশ্চয়ই থাকবে। কাজেই এখানে বিধানসভার কোন সদস্যদের অধিকার খর্ব করা হয়নি। ফ্রন্টের মিটিংয়ে বা পার্টির মিটিংয়ে যে নির্দেশ আমাদের কাছে এসেছে তার জন্য কংগ্রেসের এত হৈচৈ করার কারণ আছে বলে আমি মনে করি না।

[1-40—1-50 P.M.]

**Mr. Speaker :** I now call upon the Minister-in-charge of the Home (Police) Department to make a statement on the subject of alleged ransacking of Sub-divisional Officer's cffice and Judicial Magistate's office at Ranaghat. (Attention called by Shri Satish Chandra Biswas, Shri Madhabendu Mohanta and Shri Gour Chandra Kundu on the 6th September, 1982) and also request him to make a statement on the subject of alleged murder of a Headmaster of a Junior High School in Birbhum on the 25th July, 1982. (Attention called by Shri Dhirendra Nath Sen on the 7th September, 1982).

**Shri Jyoti Basu :** In response to the notices of Calling Attention tabled by Sarvasree Satish Biswas, Madhabendu Mohanta and Gour Chandra Kundu, M. L. As regarding violent activities of Congress (I) at Ranaghat on 30-8-82, I rise to make the following statements :—

On 30.8.82 about 3,000 Congress-I supporters led by Sarvasree Ananda Mohan Biswas, Asamanja Dey, Naresh Chaki and others came in a procession in front of the court of SDO, Ranaghat to protest against alleged deteriorating law and order situation in the district and to voice other grievances against the State Govt. District Authority made precautionary arrangements to avoid breach of peace. After moving through different streets of Ranaghat town, the procession came in front of ranaghat Court after exploding a bomb in front of the bunglow of the SDO, Ranaghat. The procession came near the Police cordon and some of the leaders delivered exciting speeches urging the mob to break the police corden. Suddenly about 1,000 processionists breke through the police cordon, became violent and began to ransack the office of the SDO RANAGHAT CAUSING CONSIDERABLE DAMAGE TO furniture and telephone. They also set fire to the office of SDJM, Ranaghat. Police party led by SDPO Ranaghat tride to restrain them.

Repeated warnings of the SDO were unheeded. The mob became more violent and continued hurling brickbats and bombs etc. aiming at the police personnel and officers on duty. They also attacked the fire-brigade men who had come to extinguish fire. One group of the violent mob moved out and intercepted a Calcutta bound State Bus No. WBS 1203 on N. H. 34 and set fire to the same. When the police tried to proceed towards N. H. 34 the mob continued to hurl brickbats, bombs etc. As a result of the aggresive actions by the violent mob, an Executive Magistrate, the SDPO, the Court Inspector and 14 other police personnel were injured. Among them the injuries sustained by the Court Inspector and 4 police personnel were serious. Besides, three fire-brigage personnel sustained injuries while one woman passenger of the Bus with her child suffered facial injury.

To contain the fury of the violent mob and to save life and Government property, police, under the order of SDO., Ranaghat resorted to lathi charge and tear gas shelling which proved ineffective. As a last resort police fired six rounds. Of the three persons injured as a result of opening of fire, two are undergoing treatment in the Hospital.

Shri Ananda Mohan Biswas, who led the procession, also suffered injury due to brickbatting by the violent mob and was taken to Kalyani Hospital for treatment. A specific case has been started over the incident and 12 persons including the two bullet injured persons in the Hospital have so far been arrested. Effective police action was taken to bring the situation under control. D. M. and the S. P. and other Senior Officers of the district visited the spot. Local police have been asked to conduct extensive raids for apprehension of those responsible for the incident. The situation is peaceful now.

Mr. Speaker, Sir,

With reference to the Calling Attention Notice of Shri Dhiren Sen, M. L. A. regarding the murder of Sk. Kalimuddin I rise to make this Statement.

Sk. Kalimuddin was the Headmaster of Bansanka Junior High School and the Prodhan of Bansanka Gram Panchayat. He was well known in the area and was a leader of the CPI-M Party.

On 25.7.82 at about 7-45 p.m. Sk. Kalimuddin was returning home from Suri. While he alighted from a bus at the Bansanka Bus Stand accompanied by his brother Sk. Badruddin and several others, four miscreants appeared from darkness and hurled three hombs in quick succession aiming at him. One of the bombs hit Sk. Kalimuddin direct. Sk. Kalimuddin fell down being seriously injured. The brother of Sk. Kalimuddin could recognise four miscreants. All the miscreants disappeared in the darkness through the fields. Sk. Badruddin and others brought Sk. Kalimuddin by bus to Suri Sadar Hospital where he was declared dead.

On the same night Sk. Badruddin informed the Suri P.S. of the incident and mentioned the names of the four miscreants in the FIR who are reported to be followers of Congress-I. Over this incident of murder a case has been started in the Suri P.S. One person whose name is mentioned in the FIR, could be arrested so far. Investigation of the case is continuing.

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পুরুলিয়া রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠ সম্পর্কে আমার বিবৃতি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠ একটি খ্যাতি সম্পন্ন আবাসিক শিক্ষা প্রতিষ্ঠান। পঠন পাঠনের সাথে কৃষি, খামার, মুরগী পালন-ক্ষেত্র প্রভৃতি বিষয়গুলি এখানে আছে। এই বিদ্যালয়ে ৬৪২ জনের মত ছাত্র আছে। এই প্রতিষ্ঠানে স্বামীজী, শিক্ষক ও কর্মচারীর সংখ্যা ১৫০-এর উপর। কর্মচারীদের এক অংশ সর্বক্ষণের কর্মী, বাকি অংশ আংশিক সময়ের কর্মী। চাকরির শর্তাবলী সম্পর্কে যথা নিয়োগপত্র প্রদান, ছুটি মঞ্জুর, বেতন বৃদ্ধি, চাকরি স্থায়ীকরণ, চাকরির নিরাপত্তা ইত্যাদি প্রশ্ন সমূহ কেন্দ্র করে কর্মচারীদের কিছু বক্তব্য আছে। বিগত ১৯শে জুন কর্মচারীরা একটি সমিতি গঠন করেন। ইতিমধ্যে কয়েকজন কর্মচারীকে কাজ থেকে অব্যাহতি দেওয়া হয়। ফলে উত্তেজনা কিছুটা বৃদ্ধি পায়। সহকারী শ্রম কমিশনার বিরোধের মীমাংসার জন্য উদ্যোগ গ্রহণ করেন। সাফল্য অর্জন করা যায়নি। মিশন কর্তৃপক্ষ মনে করেন অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে যাই হোক না কেন এখানে চাকরির অন্যতম শর্ত হল কোন ইউনিয়ন গঠন করা চলবে না। মিশন কর্তৃপক্ষ বিরোধীয় বিষয় নিয়ে কোন অস্থায়ী আংশিক সময়ের কর্মচারীদের সাথে কথা বলতে অনিচ্ছুক। অন্যদিকে কর্মচারীদের পক্ষ থেকে দাবী করা হয়েছে তাদের সমিতির পক্ষ থেকে অথবা অন্ততঃ তাদের পক্ষ থেকে কে কথা বলবেন এটা নির্দ্ধারণ করার সুযোগ তাদের হাতে ছেড়ে দিতে হবে। ফলে অচল অবস্থার সৃষ্টি হয়। জেলা ডেপুটি কমিশনার তার নিজ অফিসে একবার, অন্যবার দু পক্ষকে একত্রে বসাবার চেষ্টা করেন। কিন্তু উল্লিখিত কারণে সেই উদ্যোগ ফলপ্রসু হয়নি। ইতিমধ্যে আরো কয়েকজন কর্মচারীকে কাজ থেকে অব্যাহতি দেওয়া হয়। মিশন নিরাপত্তা রক্ষী কর্মী হিসাবে ১০ জন, রন্ধনশালার একজন কর্মচারীকে কর্মচারীদের বাইরে থেকে এনে নিয়োগ করা হয়। কর্মচারীদের কাজের দায়িত্ব পুনর্বন্টন করা হয়। বিদ্যাপীঠের প্রধান ফটকের চাবি পুনর্বন্টন পূবের তালার চাবি দ্বার রক্ষীরা নিজেদের কাছে রেখে দিয়েছেন এবং তারাই উক্ত ফটকের কাজের দায়িত্বে এখনো আছেন। বিদ্যাপীঠে যাওয়া আসার কোন বাধা নেই, পঠন চলছে। আবাসিক ছাত্রগণ ছাত্রাবাসে আছেন। তবে এক অস্বস্তিকর অবস্থা নিশ্চয় বিদ্যমান। এই অবস্থার সুযোগ নিয়ে কোন বহিরাগত ব্যক্তি যাতে গণ্ডগোল সৃষ্টি করতে না পারেন তার জন্য ওখানে পুলিশ ক্যাম্প আছে। জেলা ডেপুটি কমিশনারকে উভয় পক্ষের সাথে নিয়মিত যোগাযোগ রক্ষা করার জন্য ও শান্তিপূর্ণ মীমাংসার জন্য সকল প্রকার উদ্যোগ গ্রহণ করতে নির্দেশ

দেওয়া হয়েছে। শিক্ষা বিভাগের পক্ষ থেকে মিশনের কেন্দ্রীয় সংস্থা বেলুড়মঠের সঙ্গে যোগাযোগ করে এই দুর্ভাগ্যজনক পরিস্থিতি নিরশনের জন্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে। আশা করা যায় অল্প সময়ের মধ্যে এর সুষ্ঠু সমাধান হবে। যে কোন শিক্ষা প্রতিষ্ঠানে শিক্ষার অনুকুল পরিবেশ বজায় রাখতে রাজ্য সরকার বদ্ধপরিকর।

## MENTION CASES

**শ্রীকমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। ইকনমিক টাইমসে বেরিয়েছে, চটকল মালিকরা ঠিক করেছেন—আই. জে. এম. এ. ঠিক করেছেন এই বছর শ্রমিকদের কোন বোনাস দেবেন না বলে রাজ্য সরকারের কাছে দরবার করেছেন, এই মর্মে একটি সংবাদ বেরিয়েছে। এই বিষয়ে রাজ্য সরকার কি জবাব দিয়েছেন, সেটা কাগজে বেরোয় নি। এমন একটা গুরুতর বিষয় উদ্ভব হয়েছে যে কিছুকাল ধরে দেখা যাচ্ছে চটকল মালিকরা নানা অজুহাতে একটির পর একটি চটকল বন্ধ করে দিচ্ছেন; পুরোপুরি সব চটকল এখনো পর্যন্ত খোলা সম্ভব হয়নি, যে ক'টি খোলা হয়েছে তারা বলছেন ৮.৩৩ শতাংশ বোনাস দেবেন না। শ্রমিকরা বোনাস পাবেন না, এটা অত্যন্ত বেআইনী ব্যাপার।

[2-20—2-30 P.M.]

আইনগতভাবে তা বে-আইনী এবং নীতির দিক থেকে তা উল্টো। শ্রমিকরা দাবী করেছেন ২০ শতাংশ বোনাস এবং যে সমস্ত চটকল বন্ধ হয়ে আছে সেগুলি খুলে দেওয়া হোক। শ্রমিকদের আরো দাবী সমস্ত চটকল রাষ্ট্রীয়করণ করা হোক। সৌভাগ্যবশতঃ চটকলে যতগুলি ইউনিয়ান আছে দলমত নির্বিশেষে তারা সকলে একসঙ্গে আন্দোলন করতে পারেন, দাবী উপস্থিত করতে পারেন। ইতিমধ্যে একটা আলোচনায় একথা উঠেছিল যে দিল্লীতে গিয়ে কমার্স মিনিষ্টার এবং অন্যান্যদের সঙ্গে আলোচনা করে মীমাংসা করা যায় কিনা দেখা হোক। একথাটা সুব্রতবাবু তুলেছিলেন এবং আমি সমর্থন করেছিলাম। আজও সেই প্রশ্নটা রয়েছে। কাজেই বোনাস যাতে তারা বন্ধ করতে না পারে সে দিকে রাজ্য সরকার দেখুন, এই অনুরোধ স্যার, আপনার মাধ্যমে আমি সরকারের কাছে রাখছি।

**ডাঃ সেখ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ কবছি। স্যার, এ যাবৎ আমরা

ঃ ধরণের ডিউ স্লিপের কথা শুনেছি—আগে নোট বই বেরুতো এবং তার পেছনে একটি ডিউ স্লিপ থাকতো—যেটা পরে দেখালে বাকি অংশটা পাওয়া যেত এবং রেশনের দোকানে এক সময় ডিউ স্লিপ চালু হয়েছিল। কিন্তু স্যার, এখন নদীয়া জেলায় ধুবুলিয়াতে যে টি. বি. হাসপাতাল রয়েছে সেখানেও এই ডিউ স্লিপ চালু হয়েছে। স্যার, ঐ হাসপাতালের প্রত্যেক রোগীকে সপ্তাহে ৫ দিন মাছ এবং দুদিন মাংস দেবার কথা এবং প্রত্যেকদিন একটি করে ডিম দেবার কথা। কিন্তু সব রোগী সব দিন তা পাচ্ছে না। এক একদিন এক একজন রোগীর নাম ডিউ লিষ্টে উঠছে এবং বলা হচ্ছে পরে তাদের দেওয়া হবে, বলা বাহুল্য পরে তারা তা পাচ্ছে না। স্যার, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি, তিনি খোঁজ খবর নিয়ে এই ধরণের অপকর্ম যারা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিধানসভার সদস্যরা বিধানসভায় এসে জনসাধারণের কথা যদি বলতে না পারে তাহলে তাঁদের এখানে আসার দরকার কি ? তাঁরা আসবেন কেন ? তাঁরা কারা স্যার, এইসব প্রশ্ন আজকে উঠেছে। পাবলিক রিপ্রেজেনটেটিভরা তাঁর নিজের এলাকার কথা বলতে পারবেন না এটা কি রকম কথা ? এখানে একটু আগে সি. পি. আই-এর ডাঃ ওমর আলি একটি মেনশান করলেন। এখন এখানে কিছু বললেই সেটা সরকারের বিপক্ষে যাবে। স্যার, তাঁরা যদি বলতে না পারেন তাহলে বামফ্রণ্টের সব এম. এল. একে বলুন পদত্যাগ করে বাড়ী চলে যেতে। মুখ্যমন্ত্রীর কথা যদি মানতে হয় তাহলে বিধানসভায় এসে তাঁরা মুখ খুলতে পারবেন না, কোন আলোচনা করতে পারবেন না, করলেই সরকারের বিপক্ষে যাবে। তাই স্যার, আমি আপনাকে বলব, আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন, হয় তিনি তাঁর কথা তিনি প্রত্যাহার করুন, বিধানসভার সদস্যদের আইন মাফিক কাজ করতে দিন না হয় ওঁদের এম. এল. এ-দের পদত্যাগ করে বাড়ী চলে যেতে বলুন। স্যার, আপনি এই সভার অধ্যক্ষ, এ বিষয়ে আপনারও একটা দায়িত্ব আছে, আমি বলব, আজকে আপনি এ সম্বন্ধে একটা রুলিং দিন।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সুতাহাটা এক নং ব্লকে আজ পর্য্যন্ত কোন প্রাইমারী হেল্‌থ সেণ্টার নেই। ১৯৭৯ সালের ৩রা

নভেম্বর একটা প্রাইমারী হেল্‌থ সেণ্টার করার অনুমোদন দেওয়া হয়েছে এবং প্রয়োজনীয় জমি জেলা মুখ্য আধিকারীকের কাছে দেওয়া হয়েছে। অবিলম্বে হাসপাতালটি নির্মান করার জন্য আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটার গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলা থেকে কতকগুলি আন্তঃ-জেলা বাস রুট আমরা এস. টি. এ'র কাছে পাঠিয়েছি বাঁকুড়া, বর্ধমান, বীরভূমের এটা প্রায় ৪ মাস হয়ে গেল। এই বাসগুলি এস. টি. এ স্যাংশান না করার জন্য চলছে না এবং জনসাধারণের কষ্ট হচ্ছে। মুর্শিদাবাদ জেলায় প্রায় ৪০টি রুটে বছর দু'এক আগে ইনজাংশান হয়েছে। সেটা কি অবস্থা আছে আমরা জানিনা এবং তার ফলে বাস বাড়েনি এবং লোকেদের ভিষণ অসুবিধা হচ্ছে। এটা আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

ডঃ হৈমী বসু :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপানার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে শান্তিনিকেতনের রবীন্দ্রভবনে বহু মূল্যবান জিনিস রয়েছে। সেখানে মাইক্রোফিল্ম রয়েছে, ফিল্ম রয়েছে এবং নেগেটিভ রয়েছে। এ ছাড়াও নন্দলাল আর্ট গ্যালারীতে যে সমস্ত মূল্যবান সম্পদ রয়েছে সেগুলি লোড শেডিংয়ের জন্য ধ্বংস হয়ে যাচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে শান্তিনিকেতনে গিয়ে এই সব ঘটনা দেখে এসেছেন। ৪/৫ ঘণ্টা লোড শেডিং থাকলে ঐ জিনিসগুলির উপর ময়েশ্চার জমে যাচ্ছে। ঐ জিনিসগুলি পৃথিবীতে আর কোথাও পাওয়া যাবে না ধ্বংস হয়ে গেলে। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুত মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ এবং আর একটা ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি. আপনি জানেন যে শান্তিনিকেতনের হোষ্টেলে কোন কিচেন নেই, কোন খাবার ব্যবস্থা নেই, অন্ধকারে অনেক দুর হেটে যেতে হয় শিশুদের যে পাঠ ভবন আছে এবং মেয়েদের যে হোষ্টেল আছে সেখানে। অতটা অন্ধকারে গিয়ে খাওয়া-দাওয়া করা তাদের পক্ষে অস্বস্তিকর অবস্থা হয়ে দাঁড়িয়েছে। সারা শান্তিনিকেতনের জন্য এক মেগাওয়াট দরকার। যদি এটা না দিতে পারেন তাহলে ঐ রবীন্দ্রভবন এবং নন্দলাল আর্ট গ্যালারিকে বাঁচিয়ে রাখা যায় তার জন্য আপনি ওখানে হট লাইনের ব্যবস্থা করুন, যেমন করেছেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের সায়েন্স কলেজের স্পেসিসকে বাঁচিয়ে রাখার জন্য। ২৪ ঘণ্টার জন্য বিদ্যুত যদি ওখানে সরবরাহ না করেন তাহলে

চিরদিনের জন্য রবীন্দ্রনাথের সমস্ত মূল্যবান কাজ এবং নন্দলালের আর্ট গ্যালারির সমস্ত মূল্যবান কাজ নষ্ট হয়ে যাবে। কাজেই এগুলি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅনিল মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শহরে রামকৃষ্ণ মিশনের মহারাজাকে কংগ্রেস নেতারা সাংঘাতিক ভাবে প্রহার করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানকার পরিচালনা বিষয়ে কংগ্রেস নেতারা জোর করে এবং মহারাজাকে এমনভাবে প্রহার করে যে তার ফলে তাকে হাসপাতালে ভর্ত্তি করা হয়। শুধু তাই নয়, রামকৃষ্ণ মিশনের সমস্ত মূর্ত্তি পর্যন্ত তারা ভাঙ্গে এবং তছনছ করে ঐ কংগ্রেসের গুণ্ডারা। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই আবেদন করছি যে অবিলম্বে মহারাজার নিরাপত্তার ব্যবস্থা করুন।

**শ্রীসুনীতি চট্টরাজ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের সদস্য এবং আমরা, কংগ্রেস (আই)-এর সদস্যরা এবং বিরোধী পক্ষের সদস্যরা, আমরা যারা এই হাউসে বলছি, আমরা কিন্তু প্রত্যেকেই বলছি—প্রত্যেকে কি বলছি? পশ্চিম-বাংলার ল' এ্যাণ্ড অর্ডার নেই। সরকার পক্ষের সদস্যরা বলছেন যে কংগ্রেস খুন করছে, আর আমরা বলছি যে সি· পি· এম· খুন করছে। যাই হোক, সি· পি এম. কংগ্রেস খুন হচ্ছে, পশ্চিমবঙ্গে ল' এ্যাণ্ড অর্ডার নেই। কোন রকম ঘটনা যখন আমরা বলছি, কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর এতে কর্ণপাত নেই। এত বড় দাম্ভিক মুখ্যমন্ত্রী এর আগে পশ্চিমবাংলায় আগে দেখিনি এবং অতবড় অপদার্থ। তাই ওনার কোন হুস নেই। স্যার, যে কথা বলছি, একজন ভদ্রমহিলার কাতর আবেদন প্রাইম মিনিষ্টারের কাছে পাঠান হয়েছে, সেটা আপনার কাছে প্লেস করছি। সেখ সাবিবুল, রাণাঘাট ভিলেজ, বর্ধমান ডিষ্ট্রিকটের। ১৯।২।৮২ তারিখে তাকে বাড়ী থেকে কিডন্যাপ করে নিয়ে গেল। থানায় এফ. আই. আর করা হল, এস. পি, ডি· এমকে জানান হল, মুখ্যমন্ত্রীর কাছে জানান হয়েছে বাট টু নো ইফেক্ট। এখনও পর্যন্ত সেই লোকটিকে খুঁজে পাওয়া যায় নি। প্রাইম মিনিষ্টারকে জানান হয়েছে যে পশ্চিমবাংলায় কোন ল' এ্যাণ্ড অর্ডার নেই, সেনট্রাল ইনভেষ্টিগেশান ডিপার্টমেন্ট থেকে অফিসারকে পাঠিয়ে যদি তাকে উদ্ধার করা যায়। একে হয়ত কিডন্যাপ করে নিয়ে গিয়ে মার্ডার করা হয়েছে, বা কোথাও কবর দিয়ে দিয়েছে, আলিমুদ্দিন ষ্ট্রীটে না

কোথায় আমরা জানি না। তাই, আপনার মাধ্যমে আমি প্রোটেকশান চাচ্ছি যে পশ্চিমবাংলার মানুষের নিরাপত্তা ফিরিয়ে আনা হোক।

[2-30—2-40 P.M.]

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি দুঃখজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামপুর থানার বারকোলিয়া গ্রামের গঙ্গাধর মণ্ডলের বড় ছেলে সন্ন্যাসী মণ্ডল তার পরিবারের একমাত্র আর্নিং মেম্বার ছিল, সে পাঁশকুড়া বাজারের পথের ধারে বসে ফল বিক্রি করত। গত ৭-৯-৮২ তারিখে পুলিশ এবং কংগ্রেসীরা চক্রান্ত করে—পাঁশকুড়ার কোথায় চুরি হয়েছে, সেই চুরির অভিযোগে—ছেলেটিকে ধরে নিয়ে যায় এবং তার বাড়িও সার্চ করা হয়। পুলিশ তাকে ধরে এমন প্রহার করে যে, তাকে তমলুক হাসপাতালে ভর্তি করতে হয় এবং ঐ হাসপাতালেই ৯-৯-৮২ তারিখে ছেলেটি মারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে মানুষের কাছে অপ্রিয় করবার জন্য এক শ্রেণীর দুষ্কৃতকারী সমাজবিরোধী এবং কংগ্রেসীরা অরাজকতা সৃষ্টি করছে। এই যে ছেলেটির মৃত্যু হলো, এই ছেলেটি যদি সত্যিই চুরি করে থাকে তাহলে তা পুলিশ রিপোর্টে নিশ্চয়ই প্রমানিত হবে। কিন্তু তার গরীব বৃদ্ধ পিতার আর দ্বিতীয় কোনও রোজগেরে ছেলে নেই। সুতরাং আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, এই ঘটনার তদন্ত হোক এবং ঐ পরিবারটিকে সরকারী সাহায্য দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রীমহববুল হক** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চাঁচোল ১নং ব্লকের অধীনে মহানন্দপুর গ্রামপঞ্চায়েতের অন্তর্গত মল্লিক পাড়া গ্রামের তপশিলী অধ্যুষিত পাড়ার গরীব মানুষরা ঐ অঞ্চলের প্রধানের খামখেয়ালীপনায় পরিশুদ্ধ জল পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। ওখানে ১১টি পাইপ ও ২টি ফিল্টার যুক্ত ১০/১২ বছর পূর্বেকার অকেজো নলকূপটি নিয়ে যেভাবে মেরামতের নামে পর পর দু'বার যা করা হলো তা অত্যন্ত দুঃখজনক। এর ফলে যে অস্বাস্থ্যকর পানীয় জলের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা উদ্বেগজনক। প্রথমে এটাকে মেরামত করবার সময়ে ১১টি পাইপের পরিবর্তে ৭টি পাইপ ও ১টি ফিল্টার দিয়ে মেরামত করা হয়। এর দু'মাস পরেই নলকূপটি অকেজো হয়ে পড়ে। তখন দেখা যায় ৭টি পাইপের পরিবর্তে ৩টি পাইপ ও ১টি ফিল্টার দিয়ে নলকূপটি মেরামত করা হয়। কিন্তু তিন মাসের

মধ্যে আবার নলকূপটি সম্পূর্ণ অকেজো হয়ে যায়। এই অবস্থায় ঐ গ্রামের মানুষদের আজকে পানীয় জলের অভাবে অত্যন্ত কষ্টের মধ্যে দিন কাটাতে হচ্ছে। যাতে তাদের পরিশুদ্ধ জল সরবরাহ করা সম্ভব হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীলক্ষ্মীকান্ত দে** ঃ—মাননীয় স্পীকার, স্যার, কংগ্রেস(ই) কিভাবে এরাজ্যের আইন শৃঙ্খলাকে ভাঙবার চেষ্টা করছে সে সম্পর্কে আমি আপনার কাছে একটি বিষয় উল্লেখ করছি এবং সে সঙ্গে বিষয়টির প্রতি স্বরাষ্ট্র ( পুলিশ ) মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, গত ১২।৯।৮২ তারিখে বহুবাজার ষ্ট্রিটের মত জনবহুল রাস্তায় সন্ধ্যাবেলা ট্রাম বাস বন্ধ হয়ে গেল। কারণ দু'দল সমাজ বিরোধীর মধ্যে প্রচণ্ড মারামারি। একদল সজ্জনের নেতৃত্বে—তারা কংগ্রেস(ই) করে—আর এক দল—তারাও কংগ্রেস(ই) করে—লডলিলিসার নেতৃত্বে হিস্যা নিয়ে এমন মারামারি করে যে, ওখানে ট্রাম বাস চলাচল বন্ধ হয়েগেছিল। আজকে কংগ্রেস(ই) এই জাতীয় ঘটনার দ্বারা আইন শৃঙ্খলা বিপর্যস্ত করার চেষ্টা করছে। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র ( পুলিশ ) মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এই সমস্ত সমাজবিরোধীরা যাতে আইন শৃঙ্খলা বিপর্যস্ত না করতে পারে, সেদিক একটু নজর দিন।

**শ্রী অতীশচন্দ্র সিংহ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের কংগ্রেসী সমর্থকদের ওপরে যে অত্যাচার চলছে তারই একটা নিদর্শন তুলে ধরছি।

স্যার, আমার এলাকায় বাস করে শ্রীমৃণালকান্তি চট্টরাজ বলে একটি ছেলে বহু দিন ধরে হোম গার্ড-এর কাজ করছে। মাঝখানে কয়েক বছর আগে সে প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক হিসাবে নিযুক্ত হয়। কিন্তু যেহেতু সে কংগ্রেসী সমর্থক সেহেতু তার ওপরে অত্যাচার হয় এবং নানারকম হয়রানি করা হয়। অল্প কয়েকদিন আগে হঠাৎ এ্যাডিসনাল এস· পি. মুর্শিদাবাদের কাছ থেকে সে একটা চিঠি পায়, সেই চিঠিতে তাকে বলা হয়েছে, তুমি প্রাথমিক বিদ্যালয়ের ডি. আই.-র কাছ থেকে নির্দেশ নিয়ে এসো যে, তুমি এখন হোম গার্ডে কাজ করতে পা'র।

যারা প্রাথমিক শিক্ষক যারা সরকারী কাজ করে তারা হোমগার্ডে কাজ করতে পারবে এইরকম সরকারী নির্দেশ আছে। তারপর অনেক অনুরোধ করা সত্বেও সেই

ডি· আই· অনুমতি দিচ্ছেন না এবং তাকে বিভিন্নভাবে হয়রানি করা হচ্ছে। আমার কাছে ছেলেটি দরখাস্ত দিয়েছে। আমি আপনার কাছে পেশ করছি এবং আমি অনুরোধ করবো যাতে এই ছেলেটি হয়রানির হাত থেকে বাঁচে এবং ডি· আই যেন অনুমতি দেন সরকারী নির্দেশ মোতাবেক। এই অনুরোধ আমি বিভাগীয় মন্ত্রীর কাছে করছি।

**শ্রীশীশ্ মহম্মদ** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার ১ নম্বর স্তুতী ব্লকের অধীন ফতুল্লাপুর, সোমাপুর, লোলিহা, সেরপুর স্নজিনীপাড়া, শাদিকপুর, মদনা গাঙ্গিন, নুরপুর, নয়াবাহাদুরপুর চক বাহাদুর এবং আরোও কতকগুলি এলাকা বর্ত্তমানে বন্যায় কবলিত হয়েছে। এই সমস্ত এলাকায় বন্যা প্রবেশ করার ফলে প্রায় ১৬ লক্ষ টাকার মতন অড়হড় এবং কলাইয়ের ফসল ক্ষতিগ্রস্ত হয়েছে। যে এলাকা-গুলিতে বন্যার জল ঢুকেছে সেই সমস্ত এলাকাগুলি থেকে ২ থেকে ৪ মাসের আগে জল নামবে না। সেইজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাদের ফসলের ক্ষতি হয়েছে এবং যে সমস্ত এলাকায় বন্যার জল ঢুকেছে তাদেরকে যেন আর্থিক সাহায্য এবং খয়রাতি সাহায্য দেওয়া হয় তারজন্য আমি অনুরোধ করছি এবং অপরদিকে কেন্দ্রীয় সরকার যে ফিডার ক্যানেল তৈরী করেছে, যে গঙ্গা ব্যারেজ তৈরী করেছে সেখান থেকে ধাওয়া পাড়া যে জায়গা আছে সেখান অবধি খাল করে দেওয়া হয়েছে এবং সেখান থেকে জল ঢুকছে। স্নতরাং গঙ্গা ব্যারেজ থেকে ধাওয়াপাড়া পর্যন্ত যদি একটা বাঁধ নির্মাণ করা যায় তাহলে এই বন্যাকে নিয়ন্ত্রণ করা যায় তানাহলে প্রতি বছরই বন্যার জন্য এখানকার জনসাধারণের দুর্গতির শেষ থাকবে না। সেইজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেন অবিলম্বে সেখানে বাঁধ নির্মাণ করা হয়।

**শ্রীকাশীনাথ মিশ্র** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকার সেখানে শিক্ষার প্রসার লাভ হয়েছে বলছেন কার্যক্ষেত্রে কিন্তু সেটা দেখা যাচ্ছে না। বাঁকুড়া জেলার অন্তর্গত বাঁকুড়া সদর থানার সেল্লা জুনিয়র হাইস্কুলটির বয়স হলো ১১০ বছর। কিন্তু সেটা এখনও পর্যন্ত জুনিয়ার হাইস্কুলই রয়েছে, তাকে হাইস্কুলে পরিণত করা হচ্ছে না। শিক্ষার যে কিভাবে প্রসার লাভ ঘটছে এবং সরকার এই ব্যাপারে যে কতটা এগিয়ে যাচ্ছেন তা এ থেকেই বোঝা যায়। এ ছাড়া কাটামনি বিদ্যাসাগর বিদ্যামন্দিরটিও জুনিয়ার হাইস্কুল। এই স্কুলটিকে হাইস্কুল করার জন্য সরকারের কাছে বহু

আবেদন-নিবেদন করেছেন কিন্তু সেটা এখনও করা হয়নি। আমি অনুরোধ করবো, অবিলম্বে যেন স্কুল দুইটিকে হাইস্কুলে পরিণত করা হয়।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে উত্তরবঙ্গ সংবাদপত্রে একটি সংবাদ পড়ে আমি খুবই উদ্বিগ্ন। মেখলীগঞ্জ থানার চাংড়াবান্দা গ্রামে ৮ই সেপ্টেম্বর তারিখে গিরীন রায়কে পুলিশ গ্রেপ্তার করে। কি কারণে তাকে গ্রেপ্তার করে তা জানা যায়নি। তাকে গ্রেপ্তার করার পর পুলিশ লক-আপে তার মৃত্যু হয়। এই মৃত্যুকে কেন্দ্র করে ঐ চাংড়াবান্দায় প্রচণ্ড বিক্ষোভ সৃষ্টি হয় এবং শনিবার দিন এস. ডি. ওকে এই ব্যাপারে ঘেরাও করা হয় এবং ঘেরাও করে বলা হয় এই মৃত্যুর ব্যাপারে এস. আই. মিঃ প্রধানই দায়ী। মিঃ প্রধানের শাস্তির দাবী করা হয়। তখন এস. ডি. ও সবের সামনে বলতে বাধ্য হয় এই ব্যাপারে এস. আই. মিঃ প্রধানকে তিনি বরখাস্ত করলেন।

[2-40—2-50 P.M.]

আমার বক্তব্য হচ্ছে যে সংবাদপত্রে বার বার এই ঘটনাগুলি বেরিয়েছে এবং এখানে, এই বিধানসভায় যখন বাজেট অধিবেশন চলছে সেই সময় এক শ্রেণীর পুলিশ গ্রামাঞ্চলের নিরীহ মানুষের উপর অত্যাচার করে বামফ্রন্ট সরকারের ভাবমূর্ত্তিকে নষ্ট করতে চাইছে। তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ তিনি অবিলম্বে একটি তদন্ত করে এ ব্যাপারের সত্য, মিথ্যা সম্পর্কে জেনে আসল ঘটনার সত্যতা সম্পর্কে হাউসে একটি বিবৃতি দিন। এটাই আমার অনুরোধ।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, through you I want to draw the attention of the Municipal Affairs Minister as well as the Chief Minister regarding the re-naming of the roads after the death of Shaikh Mohammod Abdullah by condoning and waiving the rules. I have already drawn the attention of the Chief Minister and discussed with him over the matter. I suggest that one prominent road should be re-named in the name of Shaikh Mohammed **Abbullah** as early as possible.

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে

প্রকাশিত একটি ইংরাজী দৈনিক সংবাদ পত্র 'দি ক্যালক্যাটা অবজারভার' হঠাৎ বন্ধ হয়ে গেছে। বে-আইনীভাবে এবং কোন ঘোষণা ছাড়াই এটা বন্ধ করে দেওয়া হয়েছে। এর ফলে ঐ সংবাদপত্র সংস্থার সমস্ত কর্মচারী, এবং সাংবাদিকরা কর্মচ্যুত হয়েছে। সংশ্লিষ্ট সাংবাদিকরা মনে করছেন যে এই সংবাদপত্র বন্ধ হয়ে যাবার পিছনে একটা চক্রান্ত জড়িয়ে আছে। সেজন্য সরকারী তরফ থেকে কেন বন্ধ হয়ে গেল, এবং এদের পুনর্বহালের জন্য অবিলম্বে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় সেজন্য আমি শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আনন্দবাজারে বেরিয়েছে, 'পশ্চিমবঙ্গ সরকারের জরুরী বিজ্ঞপ্তি' পশ্চিমবঙ্গ সরকার বেকারদের বেকারভাতা কম করার জন্য এই যে বিজ্ঞপ্তি জারী করেছেন এটা আমি প্রত্যাহারের দাবী করছি।

বেকারদের একটা বয়সসীমা নির্দিষ্ট আছে, ২৩ থেকে ৪০। এর থেকে কম বা বেশী বয়সের যেসব বেকার তারা এই সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। এই সরকার চাকুরী দিতে পারছেন না, বেকার ভাতাও কিছু কিছু বেকার পাচ্ছেন এবং কিছু কিছু বেকার পাচ্ছে না। যারা পাচ্ছে তারাও যাতে না পায় সেজন্য এই জরুরী বিজ্ঞপ্তি জারী করেছেন। বেকাররা বলছে সে সরকার 'ভাত দেবার নয়, কিল মারবার গোঁসাই'।

সামান্য বেকার ভাতা তা থেকেও তারা বঞ্চিত হচ্ছে। তাই আমি দাবী করছি যে, যে জরুরী বিজ্ঞপ্তি জারী করা হয়েছে তা অবিলম্বে প্রত্যাহার করা হোক।

ডাঃ সুকুমার রায় :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ভূমি এবং ভূমি সংস্কার এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৭।৮।৮২ তারিখে পুরুলিয়ার ২নং ব্লকে পিঁড়রা ? মালথোড় মৌজায় সরকারী খাস জমি বিলি ও বন্দোবস্ত করার জন্য একটা মিটিং হয়। সেই মিটিং জে. এল. আর ও জাকে এবং পঞ্চায়েত সমিতি উন্নয়ন পরিকল্পনা ভূমি সংক্রান্ত সরকারী কমিটি এই মিটিং ডাকে। সেই মিটিং-এর পত্র সংখ্যা হ'ল ৫৬৮(৮) পি-২। আমি মনে করি এই মিটিং বে-আইনী। এই মিটিং-এ ডাকা হয়েছিল মাননীয় মন্ত্রী অম্বরীশ মুখার্জি এবং প্রাক্তন সদস্য মহাদেব মুখার্জিকে। এই মিটিং-এ যে

প্রস্তাব নেওয়া হয়েছিল তা অত্যন্ত বেআইনী বলে আমি মনে করি। আমি তাই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে বলছি যে যদি কোন প্রস্তাব নেওয়া হয়, তা যেন কার্যকরী করা না হয়। এই ব্যাপারে জে. এল. আর. ও কার প্রভাবে এবং কার নির্দেশে কি সিদ্ধান্তে মিটিং ডেকেছিলেন, তার জন্য তার কাছ থেকে কোন সদ উত্তর পাওয়া যায় নি।

শ্রীসুভাষ গোস্বামী ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খরার জন্য বাকুড়া জেলার খুব শোচনীয় অবস্থা। বিশেষতঃ ছাতনা, সালতোড়া, গঙ্গাজলঘাটী, প্রভৃতি ব্লকের অবস্থা সব চেয়ে করুণ। সেখানে বিভিন্ন মৌজায় যে চাষ যোগ্য জমি আছে তার শতকরা ৩০ থেকে ৬০ ভাগ জমির চাষ হয়েছে, বাকি পড়ে আছে। তার জন্য সেখানকার কৃষক এবং কৃষি শ্রমিকরা বেকার হয়ে পড়েছে। তাই আমি ত্রান মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এখানে ত্রানের জন্য বিশেষ ব্যবস্থা করেন। সেই সঙ্গে আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন সেখানে যে সমস্ত ছোট ছোট নদী-নালা এবং ঝরণা আছে সেই গুলি দ্রুত অস্থায়ী বাঁধ দেওয়ার ব্যবস্থা করেন। তার ফলে অনেক চাষী আশ্বস্থ হতে পারবে এবং অনেক জমিতে চাষ করা যাবে। মানুষ বাঁচবে।

শ্রীআবদুল মান্নান ঃ—মাননীয় স্পীকার স্যার, এই সভায় সদস্যরা যেভাবে স্বরাষ্ট্র দপ্তরের গাফিলতির কথা বলছেন তা শুনে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী লজ্জায় চলে গেলেন। গত ৯ই সেপ্টেম্বর বৃহস্পতিবার আরামবাগ মহকুমায় গোঘাট, জয়কৃষ্ণপুরে সি. পি. এম-এর সমাজবিরোধীরা স্থানীয় চেয়ারম্যান—ফরোয়াড ব্লকের নেতা শশাঙ্কদের বাড়ি আক্রমণ করে এবং রেন সেক করে। তারপরে সেখানে দুই দলে সংর্ঘষ হয়। সেই সংর্ঘষের ফলে বহু সাধারণ মানুষ আহত হয় এবং তাদের চিকিৎসা কেন্দ্রে পাঠাতে হয়। আমরা দেখছি এই সংর্ঘষ হবার ফলে তার পর থেকে সি. পি. এম-এর কর্মী ছাড়া আর কেউ গ্রামে থাকতে পারছে না। সি. পি. এম-এর বিপক্ষ যারা, সে কংগ্রেস কর্মী বা অন্যান্য কর্মী যারা আছে তারা এবং সাধারণ মানুষ সকলকেই বাড়ি ছাড়তে হচ্ছে। গ্রামের মধ্যে যারা আছে তারা কেউ বাড়ির বাইরে যেতে পারছে না। মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে গোঘাটের ব্যাপারে আনন্দবাজার পত্রিকায় যে গোয়েন্দা রির্পোট বেরিয়েছিল তার কারণে যে বিশৃঙ্খলা সৃষ্টি হ'ল তার জন্য একটা আতঙ্ক ছড়িয়ে পড়ে এবং গ্রামবাসী ভয়ে দিন কাটাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র

মন্ত্রীকে অনুরোধ জানাই তিনি যেন গোয়েন্দা রিপোর্টের ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করেন এবং গোঘাটে যেন শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[ 2-50—3-00 p.m. ]

**শ্রী নিতাইচরণ আদক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেটি হচ্ছে, ১৯৭১ সালে হাওড়া জেলার আমতা থানার অন্তর্গত বাঁটরা অঞ্চলে একটি পুলিশ ক্যাম্প বসানো হয়েছিল। সেই সময়ে ঐ পুলিশের সাহায্য নিয়ে কংগ্রেস দলের কর্মীরা সেখানকার শিক্ষকদের বিতাড়িত করেছিল এবং বহু গরীব জনসাধারণকে মারধোরও করেছিল। বর্তমানে ঐ কংগ্রেস কর্মীরা ওখানে অবস্থিত পুলিশ ক্যাম্পের পুলিশদের সাহায্যে এবং নামকরা ডাকাতদের সাহায্যে গরীব কৃষকদের জমি থেকে উচ্ছেদ করার ব্যবস্থা করছেন। উপযুক্ত কোন তদন্ত না করে পুলিশ ঐ সমস্ত মানুষদের নানা রকম কেসে হয়রাণি করছেন। সেজন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি, তিনি যেন ওখানে অবস্থিত পুলিশ ক্যাম্পটির অবসানের ব্যবস্থা নেন।

**Abdul Karim Choudhury:** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से माननीय एजूकेशन मिनिस्टर का ध्यान एक दुखद घटना की ओर आकर्षित करना चाहता हूँ। वामफ्रान्ट सरकार यँह गठन होने के बाद यह निर्णय किया कि प्राइमरी एजूकेशन से लेकर ११-१२ क्लास तक ट्यूशन फी नहीं लिया जायगा। लेकिन ट्यूशन फी न लेकर और तरीकों से छात्रों से रुपया लिया जाता है। इस्लामपुर गर्ल्स स्कूल की लड़कियों से गत १६ ता० को ५-५ रुपया वसूला गया। जो लड़की नहीं दे सकी, उसे धूप में खड़ा किया गया। मैनेजि कमेटी ने यह रुपया वसूल ने का रेजूलेशन किया था। इस घटना से वहां का जन-साधारण में बहुत असन्तोष है। वहं इस घटना को लेकर हड़ताल भी होने वाला था।

मैं माननीय एजूकेशन मिनिस्टर से अनुरोध करूँगा कि वे फौरन इसकी इन्क्वायरी करावें और मैनेजि कमेटी तथा हेड मिस्ट्रेश को के खिलाफ उचित कार्यवाई करें।

**শ্রী সুরেশ সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌-এর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আগে S.C. এবং S.T. ছেলেমেয়ে যারা পড়াশুনা করত—মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক এবং কলেজে, তখন তাদের সার্টিফিকেটগুলি বিদ্যালয়ের প্রধান শিক্ষকের মাধ্যমে

ওয়া হোত। ট্রাইব্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্ট হঠাৎ একটা অর্ডার দিয়েছেন যে সম্প্রদায়ের সকল ছাত্র-ছাত্রীরা তাদের প্রয়োজনীয় কাষ্ট সার্টিফিকেট এস. ডি. ও.'র াছ থেকে নিতে পারবেন। ফলে স্কুল কলেজের ২১৪ শত ছাত্র-ছাত্রী একসঙ্গে ায়ে এস. ডি. ও.'র কাছে ভিড় করছেন। ডিরেকটরেট অফ ট্রাইব্যাল ওয়েলফেয়ার ডপার্টমেণ্ট থেকে বলা হয়েছে যে, এখন থেকে সার্টিফিকেট পেতে গেলে স. ডি. ও.'র কাছে পিটিশন করে তবেই তা পেতে হবে। এর ফলে দেখা যাচ্ছে, ত্যধিক দরখাস্ত একসঙ্গে জমা পড়াব ফলে ঐ সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীরা তাঁদের র্টিফিকেট সময় মত পাচ্ছেন না। যার ফলে, তাঁরা স্টাইপেণ্ড-এর টাকাও সময় মত াচ্ছেন না। সেজনা আমি আপনার মাধামে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে ই যে, আগে যেমন ভাবে বিদ্যালয়ের প্রধান, এম. এল, এ,—এঁদের কাছ থেকে াষ্ট সার্টিফিকেট পাওয়া যেত তেমন ব্যবস্থা চালু করার ব্যবস্থা তিনি গ্রহণ করেন। বং এর ফলে ছাত্র-ছাত্রীদের সার্টিফিকেট পাওয়ার ব্যাপারটা সিম্প্লিফাই করা সহজ বে এবং স্টাইপেণ্ড পাওয়ার ব্যাপারটিও সহজতর হবে।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে নিউ সক্রেটেরিয়েট বিল্ডিংসে অবস্থিত শ্রম দপ্তরে একটা দুঃখজনক ঘটনা ঘটেছে। সৌভাগ্যক্রমেই হোক বা দুর্ভাগ্যক্রমে হোক আমি আজ সেখানে গিয়েছিলাম। সেখানে দেখছিলাম, এ্যাডিসন্যাল লেবার কমিশনারের সঙ্গে দুর্গাপুরের বন্ধ এ্যালয় স্টল প্লাণ্ট নিয়ে আলোচনার জনা কিছু আই. এন. টি. ইউ. সি. কর্মী সেখানে গিয়েছিলেন। তাঁরা দুর্গাপুর থেকে সেখানে এসেছিলেন। আমি যখন একটি কাজে পাশের ঘরে যাচ্ছিলাম, তখন ভীড় দেখে দাঁড়িয়ে পড়েছিলাম। সেখানে দেখেছি অনেক কর্মী বাইরে বেরিয়ে এসেছেন, অনেক অফিসারও বাইরে বেরিয়ে এসেছেন। সংবাদ নিয়ে জানতে পারি যে, দুর্গাপুর এ্যালয় স্টীল প্লাণ্টের আই. এন. টি. ইউ. সির' দুদল বিবাদমান গোষ্ঠী লেবার কমিশনারের সঙ্গে একটা কনসিলিয়েশান মিটিংয়ে এসেছিলেন। এখানে তাঁরা প্রচণ্ডভাবে মারধোর করেছেন ও বিক্ষোভ দেখিয়েছেন। আপনি, মাননীয় শ্রম মন্ত্রীকে এ বিষয়টি বলুন। আমার বক্তব্য হচ্ছে, আলোচনা করতে এসে তাঁরা—আই. এন. টি. ইউ. সি'র দুই গোষ্ঠী—কি কারণে অফিসের মধ্যে কর্মচারীদের নিরাপত্তা বিঘ্নিত করলেন? এটি পশ্চিমবাংলার শ্রমিক আন্দোলনের পক্ষে কি মর্যাদাহানী ঘটায় না? সেজন্য আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর নিকট আবেদন করছি, তিনি যেন নিউ সেক্রেটারিয়েট বিল্ডিং এর লেবার ডিপার্টমেণ্টে

গিয়ে খোঁজ নেন এবং হাউসে আমাদের সামনে একটা স্টেটমেণ্ট রাখেন। আমরা প্রকৃত ঘটনা জানতে পারি, তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রীগৌর চন্দ্র কুণ্ডু** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। রাণাঘাট এলাকায় ২/৩ মাস যাবৎ ইন্দিরা কংগ্রেসীদের উৎপাতে মানুষ ভীত এবং সন্ত্রস্ত। পরশুদিন ২ জনকে নিয়ে গিয়ে হত্যা করা হয়েছে এবং সি· আই· কেও নৃশংসভাবে হত্যা করা হয়েছে। এরফলে দোকান পাট বন্ধ হতে চলেছে। প্রত্যেকদিন এইরকম বোম চলছে। এই বোমার শব্দে মানুষ আতঙ্কগ্রস্থ। ছিনতাই, রাহাজানি এইসব লেগেই আছে। এইসব কাজ করছে ওখানকার গুণ্ডারা এবং কংগ্রেসীদের তরফ থেকে এর সমর্থন রয়েছে। এই বিষয়ে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। আমি সেজন্য পুণরায় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে তিনি যাতে অবিলম্বে এর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন। আমি আশা করি মুখ্যমন্ত্রী এই বিষয়টির প্রতি দৃষ্টি দেবেন।

**শ্রীপ্রভোঞ্জনকুমার মণ্ডল** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, পি. ডব্লিউ. ডি-র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে সুন্দরবন অঞ্চলে একটি টুরিষ্ট লজ আছে। এখানে বিরাট ফরেষ্ট আছে। সেখানে বহু সংখ্যক লোক প্রায় ৫০ হাজারের মত লোক বাস করে। আপনারা শুনেছেন কেন্দ্র বজবজ থেকে নামখানা পর্যন্ত রেল লাইন করার যে প্রস্তাব সেটা এ্যাপ্রুভ করেছে। প্ল্যানিং কমিশনের কাছে পাঠান হয়েছে। এই ব্যাপারে আরেকটি জিনিষ যুক্ত হয়েছে। সেখান জনসাধারণের দাবী হচ্ছে নামখানায় একটি নদী আছে—সেটা হচ্ছে সুন্দরিকা-হাতানিয়া-দোয়নিয়া নদীর উপর একটি ব্রীজ না করলে সুন্দরবনের যে বিরাট প্রকল্প সেটা নষ্ট হয়ে যাবে। সেখানকার চাষ-বাস ওই ব্রীজের উপর নির্ভর করছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পি· ডব্লিউ, ডি· মন্ত্রীকে অনুরোধ করছি যাতে এই ব্রীজটি সত্বর হয় তারজন্য যেন গুরুত্ব দেন।

**শ্রীশ্যামল চক্রবর্তি** ঃ- মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুতর বিষয়ে নিয়ে। আমি আজ উত্তর বাংলা থেকে ফিরেছি। মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পী মেখলিগঞ্জের ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন। এই ঘটনার সঙ্গে যারা জড়িত তারা প্রতিবাদ

করেছিলেন তাদের কথা হচ্ছে ও. সি. অর্থাৎ মেখলিগঞ্জ থানার ও. সি. তিনি ক্যারেটে এবং জুডো জানেন। তিনি এমন নির্মমভাবে মেরেছিলেন যে গিরি রায় নামক ব্যক্তিটি হসপিটাল যাবার ৫ মিনিটের মধ্যে তিনি মারা যান। এই ব্যাপারে দোকান পাট বন্ধ হয়ে যায় এবং সেখানকার মানুষের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হয়। কয়েক বছর বন্ধ থাকার পরে পুণরায় এই কাজ আরম্ভ হয়েছে। থানার লক-আপে পুলিশ পিটিয়ে বন্দীদের হত্যা করছে। এইরকম ঘটনা ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত চলছিল। ১৯৭৭ সালের পর এটা বন্ধ হয়ে গিয়েছিল কিন্তু সম্প্রতি বুঝতে পারছি কেন্দ্রীয় সরকারের পুলিশের সঙ্গে চক্রান্ত করে তাদের হত্যা করা হচ্ছে এবং থানার লক আপে পুলিশ অফিসাররা তাদের পিটিয়ে মারছেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে সত্বর ব্যবস্থা গ্রহণ করেন।

[3-00—3-30 P.M. (including adjournment)]

( At this stage the House was adjourned till 3-30 P. M. )

**ডাঃ মানস ভুঁইয়া** :—স্যার, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টিটি আকর্ষণ করছি। মেদনীপুর জেলার বালিচক ষ্টেসান থেকে বালিচক সবং, ও বালিচক দেহাট দীর্ঘ ১৬ মাইল রাস্তাটি ১৯৭৮ সালের পর থেকে কোন রিপেয়ারিং হয় নি। সারা রাস্তায় বিরাট বিরাট গর্ত হয়েছে। যেখানে ১৬টি বাস চলতো এখন সেখানে কমে ৫ খানায় দাঁড়িয়েছে। এর ফলে রুগী, কলেজের ছাত্র-ছাত্রীরা, নিত্য যাত্রীরা দুর্বিসহ অবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। এ নিয়ে ডি. এম, এস. ডি ও, এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়াকে বিভিন্ন রাজনৈতিক দল থেকে বলা হয়েছে, কিন্তু তাঁরা বারবার একটা কথাই বলছেন যে টাকা নেই। এখানে এক ঝোড়া মাটি পর্যন্ত পড়েনি। বাসের মালিকরা, ড্রাইভাররা বলছে যে রাস্তার এই অবস্থা থাকলে তারা বাস চালান বন্ধ করে দেবে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি অবিলম্বে জরুরী কালীন অবস্থার পরিপ্রেক্ষিতে এখানকার জন্য কিছু পরিমান টাকা স্যংসান করা হোক এবং বোল্ডার ও মাটি ফেলে রাস্তাটা যেন ঠিক করা হয়। এ বিষয়ে আমি বিভাগীয় মন্ত্রীদের অনুরোধ করছি।

[3-30—3-40 P.M. (After adjournment)]

**শ্রীসুনীতি চট্টরাজ** :—মিঃ স্পীকার, স্যার, এসেনসিয়াল কমোডিটি সাপ্লাই-এর এমপ্লয়ীজরা পে কমিটির রিপোর্ট কার্যকরী করার দাবিতে একটা মিছিল নিয়ে

এসেছে। আমি তাদের ডিটেল্ড দাবিপত্র আপনার কাছে দিচ্ছি, আপনি এটা মুখ্যমন্ত্রীকে দিয়ে দিবেন যাতে পে কমিটির রিপোর্ট ইমপ্লিমেণ্ট করা হয়।

**মিঃ স্পীকার** :—বাজেট গ্রাণ্টের উপর ডিমাণ্ড নাম্বার ৫২ এর আগে ডিমাণ্ড নাম্বার ৫৮ পেশ করতে অনুমতি দিচ্ছি।

**শ্রীআবদুস সাত্তার** :—স্যার, এটা কি করে হয়? বিজনেস এ্যাডভাইসারী কমিটি ঠিক করেছিলেন আগে ডিমাণ্ড নাম্বার ৫২ নেওয়া হবে।

**শ্রীসুব্রত মুখার্জী** :—স্যার, ব্যাপারটা আপনাকে বুঝতে হবে। এগ্রিকালচারের ৩॥ ঘণ্টা পরে ফরেস্ট নেওয়ার কথা, সেই অনুসারে ফরেস্টের বিতর্কে যিনি আমাদের অংশ গ্রহণ করবেন তিনি এখন এখানে নেই, তিনি পরে আসবেন। আমাদের যে ছাপা বই দেওয়া হয়েছে সেটা যদি আপনি ইমিডিয়েটলি নিজে নিজে পরিবর্তন করেন তাহলে তাতে আমাদের অসুবিধা হবে, মন্ত্রীদের কোন অসুবিধা হবে না।

**মিঃ স্পীকার** :—যেহেতু উনি অসুস্থ সেজন্য আমার কাছে অনুমতি চেয়েছেন আমি অনুমতি দিয়েছি।

**শ্রীআবদুস সাত্তার** :—স্যার, বিজনেস এ্যাডভাইসারী কমিটি একটা প্রোগ্রাম ছকে দিয়েছে, সেই অনুসারে প্রোগ্রাম সার্কুলেটেড হয়েছে। এ্যাকর্ডিংলি যিনি ফরেস্টে বলবেন তিনি ২॥ ঘণ্টা পরে বলবেন, হি ইজ নট হেয়ার।

**মিঃ স্পীকার** :—আজকে বিজনেস এ্যাডভাইসারী কমিটির প্রোগ্রাম অনুযায়ী তো প্রোগ্রাম হচ্ছে। প্রত্যেকটি সাবজেক্ট নেওয়া হবে, মন্ত্রী অসুস্থ বলে এগ্রিকালচারটা পরে নিচ্ছি, আগে ফরেস্টটা নিচ্ছি। পরিমল বাবু বলুন।

**শ্রীসুব্রত মুখার্জী** :—স্যার, আমি আবার বলছি আপনি গুরুত্বটা উপলব্ধি করুন। ফরেস্টের উপর আমাদের অনেকগুলি গুরুত্বপূর্ণ প্রশ্ন আছে, জিজ্ঞাসা আছে এবং কতকগুলি ঘটনার অবতারনার ব্যাপার আছে। যিনি মুখ্য বক্তা, যিনি বিতর্কে অংশ গ্রহণ করবেন তাঁকে ৩॥ ঘণ্টা পরে আসতে বলা হয়েছে, তিনি বাইরে চলে গেছেন। অসুস্থতার জন্য যুক্ত মন্ত্রী সভার যে কোন মন্ত্রী এগ্রিকালচারটা তুলতে পারেন তাতে অসুবিধা হবে না।

মিঃ স্পীকার ঃ—প্রতিটি সদস্যের সব সময় থাকা উচিত। আমি বুঝেছি অসুবিধা আছে, কিন্তু উপায় নেই। উনি অসুস্থ, উনি আমার কাছে অনুমতি নিয়েছিল, আমি অনুমতি দিয়েছি। এখন পরিমল বাবু মুভ করুন।

শ্রীআবদুস সাত্তার ঃ—স্যার, আমাদের বনমন্ত্রী তাঁর বাজেট পড়ুন তাতে আমার কোন আপত্তি নেই। তবে আমার বক্তব্য হচ্ছে, যে প্রোগ্রাম আজকের জন্য এ্যাকসেপটেড হয়েছে সেটা হয়েছে উইথ দি কনসেন্ট অব দি হাউস এবং আশা করি আপনিও সেটা মানবেন। তাহলে এখন এরকম কেন করছেন? এই বাজেট তো পরে আসার কথা।

মিঃ স্পীকার ঃ—অর্ডার অব বিজনেস্ তাই ছিল, কিন্তু স্পীকার্স ডিস্ক্রিসনে সেটা পরিবর্তিত হয়েছে।

শ্রীআবদুস সাত্তার ঃ—ফরেস্ট বাজেট পরে আরম্ভ হবে এরকম ঠিক ছিল, কিন্তু আপনি যদি সেই বাজেট এমন আরম্ভ করে দেন তাহলে আমাদের তরফের বক্তাদের পাব কোথায়? এই বাজেট পরে হবে সেইভাবেই আমাদের বক্তাদের বলে রেখেছি। তাছাড়া এই মন্ত্রীমহাশয় তো দীর্ঘদিন ধরেই দেখছি অসুস্থ।

শ্রীপরিমল মিত্র ঃ—না, আমি মোটেই অসুস্থ নই।

শ্রীসুব্রত মুখোপাধ্যায় ঃ—তাহলে আপনি কি সিনেমায় যাবেন?

শ্রীপরিমল মিত্র ঃ—আমি কখনও সিনেমায় যাইনা।

মিঃ স্পীকার ঃ—মিঃ, মিত্র, আপনি বাজেট মুভ করুন।

শ্রীআবদুস সাত্তার ঃ—আপনি যখন আমাদের কথা শুনবেন না তখন আমরা আর হাউসে থাকছি না। এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে আমরা হাউস পরিত্যাগ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

### DEMAND NO. 58

Major Heads : 313—Forests and 513—Capital Outlay on Forests

Shri Parimal Mitra : On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,72,15,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : "313—Forests and 513—Capital Outlay on Forests". (This is inclusive of a total sum of Rs. 7,92,04,000 already voted on account in March and June 1982)

২। মোট ১৪,৭২,১৫,০০০ (চৌদ্দ কোটি বাহাত্তর লক্ষ পনের হাজার টাকা) টাকার মধ্যে ১৪,৫২,১৫,০০০ (চৌদ্দ কোটি বাহান্ন লক্ষ পনের হাজার টাকা) টাকা উল্লিখিত মুখ্য খাত "৩১৩—বন"-এর মোট বরাদ্দ ধরা হয়েছে এবং অবশিষ্ট ২০,০০,০০০ টাকা (২০ লক্ষ টাকা) অপর মুখ্য খাত "৫১৩—বনের মূলধনী ব্যয়" বাবত রাখার প্রস্তাব করা হয়েছে। এই দুই মুখ্য খাতই ৫৮নং দাবির অন্তর্গত। মোট ১৪,৫২,১৫,০০০ টাকার (চৌদ্দ কোটি বাহান্ন লক্ষ পনের হাজার টাকা) মধ্যে ৮,৬৯,১৫,০০০ টাকা (আট কোটি উনসত্তর লক্ষ পনের হাজার টাকা) পরিকল্পনা-বহির্ভূত খরচ মেটানোর জন্য এবং পূর্ববর্তী পরিকল্পনাকালে যে সম্পদ সৃষ্টি হয়েছে তা রক্ষণাবেক্ষণের জন্য যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে তা পালনের জন্য রাখা হয়েছে; বাকী ৫,৮৩,০০,০০০ (পাঁচ কোটি তিরাশি লক্ষ টাকা) টাকা কেন্দ্রীয় অর্থ সাহায্যপুষ্ট ও কেন্দ্রীয় উদ্যোগের কর্মপ্রকল্পগুলি সহ উন্নয়নমূলক কর্মপ্রকল্পগুলির জন্য রাখা হয়েছে।

৩। আশা করা যাচ্ছে, মোট ১৪,৭২,১৫,০০০ টাকা (চৌদ্দ কোটি বাহাত্তর লক্ষ পনের হাজার টাকা) খরচের মধ্যে অন্যান্য সরকারী বিভাগের কাছ হতে ২,২৫,০০০ টাকা (দুই লক্ষ পঁচিশ হাজার টাকা) আদায় করা যাবে। এর ফলে নীট খরচের পরিমাণ দাঁড়াবে ১৪,৬৯,৯০,০০০ টাকা (চৌদ্দ কোটি উনসত্তর লক্ষ নব্বই হাজার টাকা)।

৪। পশ্চিমবঙ্গের মোট বনভূমির পরিমাণ রাজ্যের মোট ভৌগোলিক আয়তনের মাত্র ১৩.৪ শতাংশ যেখানে জাতীয় বন নীতিতে নির্ধারিত কাম্য গড় হিসাব হ'ল ৩৩ শতাংশ; সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে মাথাপিছু বনভূমির গড় ০.১১ হেক্টার সেখানে এ রাজ্যের মাথাপিছু বনভূমির গড় হ'ল মাত্র ০.০২ হেক্টর। জনবসতির ঘনত্ব অত্যন্ত বেশী ব'লে এবং শিল্প, যোগাযোগ, প্রতিরক্ষা প্রভৃতি অন্যান্য ক্ষেত্রে জমির চাহিদা থাকায় রাজ্যের মোট বনভূমিকে উল্লেখযোগ্যভাবে বাড়ানো কোনোরূপেই সম্ভব হচ্ছে না। এই পটভূমির পরিপ্রেক্ষিতে এ রাজ্যে সমগ্র জমির ৩৩ শতাংশকে বনভূমির জন্য চিহ্নিত করার লক্ষ্যমাত্রাটি বাস্তবসম্মত ও সহজসাধ্য ব'লে মনে করা যায় না। কাষ্ঠভিত্তিক শিল্পের থেকে নানা ধরনের বনজ দ্রব্যের চাহিদা ক্রমশঃ বাড়ছে এবং চাহিদা ও যোগানের মধ্যে ব্যবধানও দ্রুতগতিতে বেড়ে চলেছে। গত কয়েক বছর থেকেই গ্রামবাসী জনগণের চাহিদা অনুযায়ী জ্বালানী কাঠ টুকরো কাট এবং তাদের পশুখাদ্যের চাহিদার অনেকটাই মেটানো সম্ভব হয়নি। এর ফলে রাজ্যের সীমিত বনসম্পদ দ্রুত নিঃশেষ

য়ে যাচ্ছে এবং সংরক্ষণের সমস্যাও ভয়াবহ হয়ে দাঁড়াচ্ছে। কেবলমাত্র দৃঢ় আইন প্রয়োগের মাধ্যমে নয়, এ সমস্ত সমস্যাবলীর মীমাংসার জন্য যথাযথভাবে নীতির পুনর্নির্ধারণ ও অগ্রাধিকার ভাগ ক'রে দিতে হবে যাতে রাজ্যের ৫৪'৪৮ মিলিয়ন জনসমষ্টির ৭৫ শতাংশ নিয়ে গঠিত গ্রামীন সমাজের কাছে এই বনসংক্রান্ত কর্মসূচী আরও অর্থবহ হয়ে উঠে। অতএব চেষ্টা করতে হবে যাতে বনগুলির পুনর্ব্যবহারযোগ্য সম্পদে (রিনিউএ্যাল্ রিসোর্স) পরিণত হয় যাতে বনজ উৎপাদনগুলি মানুষের মৌলিক প্রয়োজনে কাজে লাগানো যায় এবং গ্রামাঞ্চলে কর্মসংস্থান ও আয় সুনিশ্চিত হয় এবং সর্বোপরি জনগণের যা মুখ্য জীবিকা সেই উৎপাদনশীল কৃষিকার্য সাফল্যের সঙ্গে করা সম্ভব হয় সেইজন্য পরিবেশের সমতা রক্ষা করতে হবে। উন্নয়নশীল সমাজে বনগুলির বিবিধ প্রয়োজন আছে। বনসংক্রান্ত কর্মসূচীর ক্ষেত্রে উৎপাদনের দিকটাই শুধু রাজ্যের সুষ্ঠু ও সুষম উন্নয়নের সহায়ক নয় এই কথা স্মরণে রেখে বনপরিচালনায় উৎপাদন ও সামাজিক প্রয়োজন মেটানোর উপরে যথোচিত গুরুত্ব আরোপ করতে হবে।

৫। এই পরিপ্রেক্ষিতে বনভূমির উন্নয়ন কর্মসূচী প্রতিটি একক বনাঞ্চলের সর্বাধিক উৎপাদনশীলতার দিকে দৃষ্টি রেখে রচনা করতে হবে। স্বল্প ফলনশীল বনভূমিতে দ্রুতবর্ধনশীল এবং মূল্যবান বৃক্ষের আবাদ ক'রে, ক্ষয়ক্ষতি কমানোর জন্য উন্নতমানের কাঠ কাটার কৌশল অবলম্বন ক'রে এবং কৃষি বনবিদ্যা প্রসারের মাধ্যমে বনভূমির নিবিড় বহুমুখীন ব্যবহার সুনিশ্চিত ক'রে এটা করতে হবে। ভূমি ও জলসম্পদ সংরক্ষণ, বনসৃজন, প্রকৃতি সংরক্ষণ, প্রমোদোদ্যান ও উদ্যান উন্নয়ন, বন্যপ্রাণী সংরক্ষণ, যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন, কাষ্ঠসংগ্রহ কার্যকে বন বিভাগের অধিনে আনয়ন এবং বনমধ্যস্থ বা নিকটস্থ পল্লীবাসী তফসিলী জাতি ও আদিবাসীদের অবস্থার উন্নতি বিধান ইত্যাদির উপর যথাযোগ্য জোর দিতে হবে। সমাজমুখী বনসৃজনের কার্যসূচীকে উচ্চ অগ্রাধিকার দিতে হবে কারণ বহু পূর্বেই এটা উপলব্ধি করা গেছে যে শুধুমাত্র সরকারী জমিতে বন-উন্নয়ন, গ্রাম্য জনসমাজের কাঠ ও জ্বালানির প্রয়োজন মেটাতে উপযুক্তভাবে পরিবেশের স্থায়িত্ব রক্ষা করতে ও সমাজের দুর্বলশ্রেণীর জন্য স্বনির্ভর বনভিত্তিক অর্থনীতি গ'ড়ে তুলতে সক্ষম হবে না।

৬। উপযুক্ত উদ্দেশ্যগুলির প্রতি দৃষ্টি রেখে এই রাজ্যের বনাঞ্চলের উন্নয়নের কর্মসূচী রচিত হয়েছে। উৎপাদনমুখী বনসৃষ্টির ক্ষেত্রে প্রধানতঃ জোর দেওয়া হয়েছে ব্যাপকভাবে কাঁচা মালের ভিত্তি গ'ড়ে তোলার দিকে। রাজ্যের বিভিন্ন কাষ্ঠভিত্তিক

শিল্পের জন্য এবং গার্হস্থ্য প্রয়োজনের প্রভূত দাবী পূরণের অর্থনৈতিক বৃক্ষরোপণ (শাল, সেগুন ইত্যাদিকে প্রধান প্রজাতি ধ'রে) এবং দ্রুতবর্ধনশীল প্রজাতির আবাদ (ইউক্যালিপটাস এবং আকাসমনিকে প্রধান প্রজাতি ধ'রে) এই দু'টি প্রকল্পের মাধ্যমে ঐ ভিত্তি গ'ড়ে তোলা হবে। এই দুই প্রকল্পের মাধ্যমে ১৯৮১-৮২ সালে যথাক্রমে ১,১২১ হেক্টার ও১,৩০৯ হেক্টার পরিমাণ আবাদ সৃষ্টি করা হয়েছিল। এর উপরেও ১৯৮২-৮৩ সালে ৮৪ হেক্টার দ্রুতবৃদ্ধিশীল প্রজাতির আবাদ ও ৮৭২ হেক্টার অর্থকরী আবাদ সৃষ্টির জন্য মাটি তৈরীর আগাম কাজ হাতে নেওয়া হয়েছে।

৭। ১৯৮১-৮২ সাল থেকে ৬ বছরের জন্য সমাজমুখী বনসৃজন প্রকল্পের অধীনে একটি ব্যাপক কর্মসূচী গৃহীত হয়েছে। এই কর্মসূচীতে রয়েছে তিনটি প্রকল্প—(১) ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ, (২) পতিত জমি, পঞ্চায়েতি জমিতে মিশ্র আবাদ সৃষ্টি এবং (৩) খামার কর্মপ্রকল্প (ফার্ম ফরেস্ট্রি) এবং জ্বালানী কাঠের আবাদ যেগুলির কাজ এই রাজ্যে শুরু করা হয়েছে। এই প্রকল্পের অধিনে ৬ বছরে যে মোট কর্মসূচী রয়েছে তা হ'ল ব্যক্তিগত জমিতে ৫২,০০০ হেক্টার বনসৃজন, রাস্তা, খাল ও রেল বাঁধের পাশে পাশে ২০,০০০ হেক্টার খালি জমিতে বৃক্ষরোপণ, ১৫'০০০ হেক্টার ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ এবং ৬,০০০ হেক্টার জমিতে বনাঞ্চল (ভিলেজ-উড-লটস) সৃজন। রাজ্যের সমস্ত জেলায় মোট ৯৩,০০০ হেক্টার আবাদ সৃষ্টি করার কথা এই প্রকল্পে ভাবা হয়েছে। ১৯৮১-৮২ সালে ২,৭০৫ হেক্টার জমিতে ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ কর্মসূচী প্রকল্প। অনুযায়ী আবাদ করা হয়েছে এবং ৩,০১০ হেক্টার পরিত্যক্ত বনভূমিকে উন্নত করা হয়েছে। ১৯৮২-৮৩ সালে উপযুক্ত পরিমাণগুলি হবে আবাদের ক্ষেত্রে ৯২৯ হেক্টার এবং পরিত্যক্ত বনভূমির ক্ষেত্রে ৭০০ হেক্টার। ১৯৮২-৮৩ সালে মোট আর্থিক বিনিয়োগের পরিমাণ হবে ১,৬১,৫০,০০০ টাকা। পতিত জমি প্রভৃতিতে মিশ্র আবাদ সৃষ্টি প্রকল্পে ( মিক্সড প্ল্যানটেশন ) রেলবাঁধ, খালধার, পার্বত্য ঢালুজমি এবং ক্ষয়িষ্ণু বালুকাময় জমিতে ৩৪০ হেক্টার আবাদ সৃষ্টি করা হয়েছে। এসব ছাড়াও রোপণের জন্য নার্শারীগুলিতে ৪ লক্ষ চারা তৈরী করা হয়েছে। ১৯৮২-৮৩ সালে এই প্রকল্পে ১,২৭০ হেক্টার আবাদ সৃষ্টি করা হবে এবং এর জন্য মোট আর্থিক বিনিয়োগ করা হবে ১,৫৮,৪৩,০০০ টাকা। খামার কর্মপ্রকল্প এবং জ্বালানি কাঠের আবাদ প্রকল্পে ১৯৮১-৮২ সালে বিনামূল্যে বিতরণের জন্য ১৪ লক্ষ চারা তৈরী করা হয়েছিল। এই সঙ্গে তৈরী হয়েছিল একটি কেন্দ্রীয় নার্শারী এবং কাষ্ঠ গবেষণা সংক্রান্ত উদ্যান। ১৯৮২-৮৩ সালে অনুরূপ কাজ হাতে নেওয়া হবে এবং ১২০ লক্ষ চারা তৈরী করা হবে। এই কাজগুলি ছাড়াও

১৯৮০-৮১ সাল থেকে গ্রামীণ জ্বালানি কাঠের আবাদ ( রুরাল ফুয়েল-উড্ প্ল্যানটেশন ) একটি কেন্দ্রীয় অর্থসাহায্যপুষ্ট সমাজমুখী বনসৃজন কর্মসূচীর অধীনে কার্য্যকর করাবার জন্য হাতে নেওয়া হয়েছে। ১৯৮২-৮৩ সালে এই কর্মসূচীর অধীনে বাস্তব লক্ষমাত্রা স্থির করা হয়েছে ১,৭৫০ হেক্টার। ১৯৮১-৮২ সালে বৃক্ষরোপণ মরসুমে বিভিন্ন বৃক্ষরোপণ প্রকল্পে বন বিভাগ ১৮ মিলিয়ন চারাগাছ জনসাধারণের মধ্যে বিনামূল্যে বিতরণ করেছিলেন। বর্তমান বছরে এই চারা বিতরণের লক্ষ্য হ'ল ৩০ মিলিয়ন।

[ 3-40—3-50 P. M. ]

৮। কংসাবতী ও তিস্তা নদীর অববাহিকা ও হিমালয় অঞ্চলে কেন্দ্রিয় অর্থ সাহায্যপুষ্ট মৃত্তিকা সংরক্ষণ কর্মপ্রকল্প এবং রাজ্য পরিকল্পনা কর্মসূচীর অধীনে মৃত্তিকা সংরক্ষণের ক্ষেত্রে হিমালয়ের অত্যধিক ক্ষয়প্রবণ এলাকাতেও রাজ্যের দক্ষিণ-পশ্চিম অংশে কর্মসূচী গ্রহণ করা হয়েছে। ১৯৮১-৮২ সালে রাজ্য পরিচালিত ভূমিসংরক্ষণ প্রকল্পে ৬১৩ হেক্টার জমিতে কাজ হয়েছিল। ১৯৮২-৮৩ সালে সেই লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে ৪১৩ হেক্টারে। ১৯৮১-৮২ সালে এইসব কর্মসূচীর কাজের পরিমাণ ছিল কংসাবতী অববাহিকায় ৫০০ হেক্টার, তিস্তা অববাহিকায় ১০৭ হেক্টার এবং অপারেশন সয়েল ওয়াচ ইন্ দি হিমালয়ান রিজিয়ন কর্মসূচীতে ৩৮২ হেক্টার। ১৯৮২-৮৩ সালে উপযুক্ত তিনটি কর্মসূচীতে বাস্তব লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে যথাক্রমে ৫০০, ১২০ ও ৪১০ হেক্টারে। ১৯৮০-৮১ সাল থেকে এ রাজ্যে আর একটি কেন্দ্রিয় সাহায্যপুষ্ট কর্মপ্রকল্প রূপায়নের কাজ চলছে। এটি হল "গাঙ্গেয় অববাহিকায় বন্যা নিয়ন্ত্রণ"। এই কর্মপ্রকল্পের আওতায় রূপনারায়ণ ও অজয় নদের অববাহিকায় মৃত্তিকা সংরক্ষণ ও বনসৃজনমূলক কাজকর্ম হাতে নেওয়া হয়েছে। যেখানে ১৯৮১-৮২ সালে ৪০০ হেক্টার পরিমাণ অঞ্চল বাস্তবিকপক্ষে প্রকল্পাধীনে আনা সম্ভব হয়েছিল সেখানে ১৯৮২-৮৩ সালে ৫৫০ হেক্টার পরিমাণ জমি এই কর্মপ্রকল্পের আওতায় নিয়ে আসার প্রস্তাব করা হয়েছে। ১৯৮১-৮২ সালে একটি নূতন কর্মপ্রকল্পের কাজ শুরু করা হয়েছিল। সেটি হল ময়ূরাক্ষী ও কেলেঘাই নদী অববাহিকায় বনসৃজনের উদ্দেশ্যে 'পাইলট' প্রকল্প। ষষ্ঠ যোজনায় অবশিষ্ট সময়কালে কর্মপ্রকল্পটির কাজ সম্পন্ন হবে। ১৯৮১-৮২ সালে এই কর্মপ্রকল্পের অংশ হিসাবে অগ্রিম কিছু পূর্তকর্ম করা হয়েছিল আর ১৯৮২-৮৩ সালে যে পরিমাণ জমিতে আবাদ করা হবে তার লক্ষ্যমাত্রা হ'ল ১০৮ হেক্টার।

৯। সুন্দরবনে বন এলাকায় মৎস্য চাষের প্রকল্পটি চলতে থাকবে। সেই প্রকল্পাধীনে বৃক্ষসারির মধ্যবর্তী জলা জমিতে জমির উৎপাদন ক্ষমতার পূর্ণ সদ্ব্যবহার করে

মাছের চাষ করা হচ্ছে। বনাঞ্চলে আবাদী ফসল ( রবার, কাজুবাদাম ইত্যাদি ), অর্থকরী ও প্রতিপুরক ফসলের (উৎপাদনশীল বনাঞ্চলে ও সমাজভিত্তিক বনাঞ্চলে) আবাদ গড়ে তোলার জন্য ১৯৮১-৮২ সালে আরো দুটি "অর্থকরী ফসল উৎপাদন" কর্মপ্রকল্প রূপায়িত করা হচ্ছে এবং ১৯৮২-৮৩ সালে সেই কর্মপ্রকল্পদুটির রূপায়নের কাজ অব্যাহত রাখার প্রস্তাব রাখা হয়েছে।

১০। বন এলাকায় চুরি, অগ্নিকাণ্ড, পশুচারণ, অনধিকার প্রবেশ ইত্যাদির মত মনুষ্যসৃষ্ট কিছু কারণে যে ক্ষতি হচ্ছে তার ফলে বনভূমির ওপর প্রচণ্ড চাপ বাড়ছে। এই সমস্যাগুলি যাতে ভালোভাবে মোকাবিলা করা যায় সেজন্য 'বন সুসংহতকরণ' এবং 'বনসংরক্ষণ' জাতীয় কর্মপ্রকল্প রূপায়িত হচ্ছে।

১১। উত্তরবঙ্গে কর্মরত বনবিভাগীয় কর্মী ও বনবসতিসমূহের অধিবাসীদের (ফরেস্ট ভিলেজার্স) বসবাসের জন্য বাসগৃহ নির্মাণ করা ও অন্যান্য সুযোগ-সুবিধার ব্যবস্থা করা অগ্রাধিকারমূলক ব'লে বিবেচিত হয়েছে, যদিও এযাবত প্রয়োজনের তুলনায় খুব কম অর্থ বরাদ্দ করা হয়েছে,। ১৯৮১-৮২ সালে বাসগৃহ নির্মাণের জন্য ১৫'৩০ লক্ষ টাকা এবং অন্যান্য সুযোগ-সুবিধা দেওয়ার জন্য ২'৩৭ টাকা বরাদ্দ হয়েছিল। ১৯৮২-৮৩ সালে এই বরাদ্দের পরিমাণ হবে বাসগৃহ নির্মাণের জন্য ১০ লক্ষ টাকা এবং সুযোগ-সুবিধার ব্যবস্থা করার জন্য ১'৫০ লক্ষ টাকা।

১২। বনভিত্তিক শিল্প গড়ে তোলার কর্মপ্রকল্পের অধীনে বক্সা ও কর্সিয়াং ডিভিশনে সিট্রোনেলা তৈল পরিস্রাবণের জন্য ১৮১-৮২ সালে বর্তমান কারখানাগুলির উন্নয়নকল্পে কাজ শুরু করা হয়। সিট্রোনেলা তৈলের উৎপাদন চালু রাখা ও বাড়িয়ে তোলার জন্য ১৯৮২-৮৩ সালের জন্য অর্থ বরাদ্দ রাখা হয়েছে। প্রতি বছর ৫,০০০ কেজি-র মত সিট্রোনেলা তৈল উৎপাদিত ও বাজারজাত হচ্ছে।

১৩। বন থেকে কাঠ সংগ্রহ করার সময় দালালদের হাতে যাতে না পড়তে হয় এবং ঠিকাদাররা যাতে শ্রমিকদের শোষণ করতে না পারে সেজন্য একটি কর্মপ্রকল্প রূপায়ণের কাজ চলছে। এই কর্মপ্রকল্পের উদ্দেশ্য হ'ল অরন্য কাষ্ঠ সংগ্রহ করাকে ক্রমশঃ বিভাগীয়করণ। ১৯৮১-৮২ সালে এই কর্মপ্রকল্পের অধীনে সাফল্যের পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ৬৫,০০০ কিউবিক মিটারে। এজন্য খরচ হয়েছে ৭২'৭৪ লক্ষ টাকা। আর্থিক অভাবের দরুন ১৯৮২-৮৩ সালের লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছে ৩৮'৪৭ লক্ষ টাকা ব্যয়ে ২২,৬৮০ কিউবিক মিটার। এই প্রকল্পের কাজ অত্যন্ত সাফল্য

লাভ করেছে এবং তারই ফলস্বরূপ কাষ্ঠ উৎপাদন ও বনভূমি থেকে রাজস্বের পরিমাণও বেড়েছে।

১৪। এই সমস্ত কাজ ছাড়াও কর্মপ্রকল্পের কাজ চলছে। যেমন অরণ্য গবেষণা, অরণ্য সম্পদ সমীক্ষা, কার্যনির্ব্বাহী পরিকল্পনা, কাল্‌চারাল অপারেশান, কর্মীদের প্রশিক্ষণ, প্রচার তথা সম্প্রসারণ, পরিকল্পনা ও সংখ্যতত্ত্ব সেল ও মূল্যায়ন সেল। যদিও সামগ্রীকভাবে এই রাজ্যে বনরক্ষণ ব্যবস্থার উন্নয়নের স্বার্থে এই কর্মপ্রকল্পগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ তবুও টাকার অভাবে ১৯৮২-৮৩ সালে এই কর্মপ্রকল্পের মধ্যে কয়েকটি চালু করার জন্য প্রয়োজনী ব্যবস্থা করা যায়নি।

১৫। এই বছরে দীর্ঘস্থায়ী খরার জন্য এই রাজ্যের দক্ষিণ ও দক্ষিণ-পশ্চিম অংশ সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। অন্যান্য বিভাগের সঙ্গে বন বিভাগও এগিয়ে এসেছেন খরাকবলিত জনসাধারণের দুঃখ লাঘব করার জন্য। এই উদ্দেশ্যে বন বিভাগ একটি নূতন শ্রমমুখী আবাদ সৃষ্টির কর্মপ্রকল্প গ্রহণ করেছেন। এজন্য ব্যয় হবে ২০ লক্ষ টাকা। এই কর্মপ্রকল্পের অধিনে ১,১৯৪ হেক্টারেরও বেশী এলাকা জুড়ে অর্থকরী মূল্যবান দ্রুতবৃদ্ধিশীল প্রজাতির আবাদ সৃষ্টি করা হবে।

১৬। অর্থিক দিক দিয়ে অনগ্রসর শ্রেণী ও সমাজের দুর্ব্বলতর শ্রেণীগুলিকে সাহায্য করার জন্য সরকার যে সাধারণ নীতি গ্রহণ করেছেন তার সঙ্গে সামঞ্জস্য রেখে আদিবাসী সমবায় সমিতিগুলিকে ( ল্যাম্পস্ ) সাল গাছের বীজ ও কেন্দু গাছের পাতা সংগ্রহের অধিকার দেওয়া হয়েছে। প্রয়োজনীয় ধার্যমূল্য (রয়ালটি) দিয়ে কেনাবেচার উদ্দেশ্যে এই অধিকার দেওয়া হয়েছে। ঝাড়ি কাঠ, ফুল, ফল, বীজ এবং কুচা-কাঠ (পোল) সংগ্রহের জন্য আদিবাসীদের কোন টাকা পয়সা দিতে হবে না ব'লে এর আগে যে সুযোগ দেওয়া হয়েছিল তা বহাল থাকছে, এবং তা থাকছে তাঁরা যে জীবিকা নির্ব্বাহের জন্য বনের উপর নির্ভরশীল একথা মেনে নিয়েই। আদিবসীদের মধ্যে কর্মসংস্থান বৃদ্ধির জন্য যেসব উপজাতি সমবায় সমিতি (ল্যাম্পস্) রয়েছে তাঁরা যাতে বনজাত দ্রব্য সংগ্রহ করতে পারেন এবং সেগুলিকে যথাযথ ব্যবহারোপযোগী ক'রে তুলতে পারেন সেজন্য প্রচেষ্টা চালানো হচ্ছে। কুপে অপারেশন এবং অন্যান্য বনসংরক্ষণমূলক কাজকর্মের জন্য শ্রমিক সমিতিগুলি এবং 'ল্যাম্পস্'গুলিকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। এছাড়া আদিবাসী ও তফসিলী সম্প্রদায়ের জনগনের জন্য যোগাযোগের সুবিধা, পানীয় জল সরবরাহ, ক্ষুদ্র সেচের সুবিধা, উন্নত মানের বীজ সহ 'মিনিকিট' বণ্টন, সার

ইত্যাদি বণ্টন, বিদ্যালয় ভবন নির্মাণ, গুটিপোকা চাষের উন্নয়ন, চারাগাছের বাগান তৈরী সহ সামাজিক বনসৃজন কর্মসূচী, ও ফলের গাছ বসানো, বাঁশগাছ বসানো ইত্যাদির কাজও পূর্বোক্ত বিভিন্ন ধরনের কর্মপ্রকল্পের মাধ্যমে গ্রহণ করা হয়েছে। এজন্য যে টাকা লাগবে তা উপজাতি কল্যাণ বিভাগ থেকে দেওয়া হবে। বনাঞ্চলের গ্রামবাসীদের জন্য এবং বনভূমি সংলগ্ন অঞ্চলে যেসব আদিবাসী জনগন বাস করেন তাঁদের জন্যও ১৯৮২-৮৩ সালে একটি ভ্রাম্যমাণ চিকিৎসা-ইউনিট ইতিমধ্যেই উত্তরবঙ্গে কাজ শুরু করেছে।

১৭। আমোদ-প্রমোদের উদ্দেশ্যে বনসৃজন করা এবং পরিবেশ দূষণের হাত থেকে আত্মরক্ষা করার উপায় হিসাবে এই বিভাগের পার্ক ও উদ্যান সংক্রান্ত উইং-এর উদ্যোগে নতুন নতুন পার্ক তৈরী করা হচ্ছে এবং এই রাজ্যের ঘনবসতিপূর্ণ শহর ও আধা-শহরাঞ্চলে উদ্দান ও সবুজ-ক্ষেত্র সৃষ্টি করা হচ্ছে। এইসব কাজ "পার্ক ও উদ্যান সৃষ্টি ও উন্নয়ন" কর্মপ্রকল্পের অধীনে করা হচ্ছে। ১৯৭৬-৭৭ সালে পার্ক ও উদ্যানের সংখ্যা ছিল মাত্র ১৪টি। এইসমস্ত পুরোন পার্ক বা উদ্যানগুলির রক্ষণাবেক্ষণ করা ছাড়াও এই উইং রাজ্যের বিভিন্ন জেলায় এ পর্যন্ত ৫০টি নতুন পার্ক সৃষ্টি করেছেন। ১৯৮১-৮২ সালে ৪টি নতুন পার্ক এবং দুটি ল্যাণ্ডস্কেপিং ইউনিট তৈরী করেছেন। ১৯৮২-৮৩ সালে সি এম ডি এ, সি আই টি ও কোলাঘাট তাপ-বিদ্যুৎ প্রকল্পের মত এজেন্সিগুলির জন্য ল্যাণ্ডস্কেপিং-এর কাজ তাদের খরচে করা হবে। এছড়া আরও ৬টি নতুন পার্ক তৈরীর প্রস্তাব করা হয়েছে। ১৯৮১-৮২ সালে যোজনা তহবিল থেকে এই উইং-এর কাজকর্মের জন্য ৮·৬৮ লক্ষ টাকা খরচ করা হয়েছে এবং ১৯৮২-৮২ সালের জন্য ৭·০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

১৮। আগে যেসব যোজনাভূক্ত কর্মপ্রকল্পের কথা বলা হয়েছে, সেগুলি ছাড়াও খরাত্রাণ এলাকা কর্মসূচী, সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্প, তফসিলী জাতির জন্য বিশেষ কেন্দ্রীয় সহায়তা, পার্বত্য এলাকার উন্নয়ন, ঝাড়গ্রাম উন্নয়ন, হলদিয়া উন্নয়ন, দীঘা উন্নয়ন, আন্তর্জাতিক শ্রমসংস্থা এবং জাতীয় গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচীর মতো অঞ্চলভিত্তিক উন্নয়নের জন্য কিছু কিছু বিশেষ কর্মপ্রকল্পের অধীনে বনসৃজন এবং মৃত্তিকা সংরক্ষণ সংক্রান্ত আরো বহুসংখ্যক কর্মপ্রকল্প রূপায়িত করা হচ্ছে। বিশেষ ক'রে আদিবাসী এবং সমাজের দুর্বলতর অংশের জন্য বনবিভাগ এইসব কর্মপ্রকল্পের বেশীরভাগ হাতে নিয়েছেন; সেই লক্ষ্যের দিকে অনেকখানি এগোনো গিয়েছে। বনাঞ্চলের গ্রামগুলি ও বনের উপকণ্ঠবর্তী এলাকায় যেসব আদিবাসী ও

সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ বাস করেন তাঁদের অর্থ নৈতিক উন্নতির জন্য সংশ্লিষ্ট বিভাগ থেকে অর্থ নিয়ে বনাঞ্চলের গ্রামগুলি ও বনের উপকণ্ঠবর্তী এলাকার সুসংহত উন্নয়নের জন্য ঐ একই ধরনের এলাকা উন্নয়ন কর্মসূচী গ্রহণ করা উচিত ব'লে মনে হয়।

১৯। বনের উপকণ্ঠবর্তী এলাকায়, বিশেষ করে ঐ এলাকায় যেসব আদিবাসী বাস করেন তাঁদের উপকারের জন্য তসর ও রেশম কীটের আশ্রয়তরুর চাষের ক্ষেত্রে লক্ষণীয় অগ্রগতি ঘটেছে। প্রধানত তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের অর্থ নিয়ে উত্তর ও দক্ষিণ বঙ্গে অনেকগুলি কর্মপ্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। এদের দ্বারা অদিবাসীরা উপকৃত হবেন।

২০। যে জীবন পরিমণ্ডলে আমরা বাস করি, বন্যপ্রাণী তার এক অবিচ্ছেদ্য অংশ। সেই বন্যপ্রণীদের দিকে যথাযথ মনোযোগ দেওয়া হচ্ছে। বন্যপ্রাণী ও প্রাকৃতিক পরিবেশ যে মানবসমাজের অস্তিত্বের সঙ্গে সম্পর্কযুক্ত এবং তার ভবিষ্যত যাতে উন্নততর ও সুখী হয় তা সুনিশ্চিত করার ব্যাপারে বন্যপ্রাণী ও প্রাকৃতিক পরিবেশের যে মৌলিক গুরুত্ব রয়েছে —একথা আজ সর্বজনস্বীকৃত। ১৯৭১ সালের বন্যপ্রাণী (সংরক্ষণ) আইনের বিধানগুলিকে আরো কঠোর করা হয়েছে এবং এই আইনের অনুসূচীতে যেসব বিপন্ন প্রজাতির কথা বলা হয়েছে তাদেরকে এই আইনের আওতায় এনে এর পরিধি আরো বাড়ানো হয়েছে। বন্যপ্রাণী ও তজজাত দ্রব্যাদি নিয়ে অবৈধ ব্যবসা অনেকখানি প্রতিহত করা গিয়েছে। এই ব্যাপারে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে। বাঘ, কুমীর ইত্যাদির যেসব বিপন্ন প্রজাতি সংখ্যায় বেড়ে গিয়েছে তা ঐসব ব্যবস্থারই প্রত্যক্ষ ফল। আসামের কাজিরঙ্গা জাতীয় উদ্যান থেকে কয়েকটি গণ্ডার এনে উত্তরবঙ্গে জলদাপাড়া ও গোরুমারা বন্যপ্রণী অভয়ারণ্যে গণ্ডারের সংখ্যা বাড়ানোর জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। আশা করা যাচ্ছে, গণ্ডারের বংশধারার উন্নতি ঘটবে এবং তাদের সংখ্যাও বাড়তে থাকবে। সুন্দরবনে ব্যাঘ্রসংরক্ষণ এলাকা ছাড়াও, উত্তরবঙ্গে বক্সা বন ডিভিশনে দ্বিতীয় ব্যাঘ্র-সংরক্ষণ এলাকা তৈয়ারি করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। ভারত সরকারের ষ্টিয়ারিং কমিটি সম্প্রতি এটি অনুমোদন করেছেন। বক্সা ও কোচবিহার বন ডিভিশনের আঞ্চলিক ক্ষেত্রাধিকারের অন্তর্ভুক্ত ৭৩৬.০৫ বর্গ কিলোমিটার জমি জুড়ে দ্বিতীয় ব্যাঘ্র-সংরক্ষণ এলাকা গড়ে উঠবে। বর্তমানে যে কটি মৃগ-উদ্যান রয়েছে, সেগুলি ছাড়া কংসাবতী জলাধারের কাছে কুমারী-কংসাবতীতে এবং মালদহ জেলার আদিনাতে নূতন দুটি মৃগ-উদ্যান রচনার কাজ ১৯৮২-৮৩ সালের মধ্যে শেষ হয়ে যেতে পারে। ঝাড়গ্রামে

আর একটি নূতন মৃগ-উদ্যান গড়ে তোলা হচ্ছে। ভ্রাম্যমাণ রক্ষীদল নিয়োগ ক'রে উপদ্রুত অঞ্চলে বুনো হাতির উৎপাত অনেকখানি সামলানো গিয়েছে। বুনো হাতিদের তাড়িয়ে দেওয়ার জন্য প্রশিক্ষিত বিভাগীয় হাতি নিয়োগ ক'রেও বেশ সুফল পাওয়া গিয়েছে। বুনো হাতি ও বাঘের উৎপাতে যাঁরা ক্ষতিগ্রস্ত, তাঁদের ক্ষতিপুরণ হিসেবে এক্স গ্র্যাসিয়া দেওয়ার ব্যবস্থাও করা হয়েছে। এই রাজ্যে বন্যপ্রাণী সংরক্ষণের ব্যাপারে যাতে সুনিশ্চিত-ভাবে জনগণের সহযোগীতা পাওয়া যায় এবং বিরল প্রজাতিভুক্ত বন্যপ্রাণীর বিনাশ যাতে রোধ করা যায় সেই উদ্দেশ্যেই এইসব ব্যবস্থা নেওয়া হয়েছে।

২১। রাস্তা নির্মাণ ক'রে ও মেকানাইজ্‌ড্‌ লগিং এবং নির্বৃক্ষ অঞ্চলে মূল্যবান প্রজাতির বৃক্ষ রোপণ ক'রে ঐ অঞ্চলকে আবাদী ক'রে তোলার মাধ্যমে দুর্গম অঞ্চল থেকে কাষ্ঠ আহরণের জন্য পূর্বনির্ধারিত লক্ষ্য অনুযায়ী ১৯৮২-৮৩ সালে পশ্চিমবঙ্গ বন উন্নয়ন কর্পোরেশনের কর্মসূচী রূপায়িত করা হচ্ছে। ১৯৮২-৮৩ সালে বিভাগীয় ও ঠিকাদারী সংস্থার মাধ্যমে কাষ্ঠ উৎপাদনের লক্ষ্যমাত্রা হচ্ছে আনুমানিক প্রায় ৬১,২০০ কিউবিক মিটার। উৎপাদনের অন্যান্য লক্ষ্যমাত্রার মধ্যে রয়েছে প্রায় ৫৩,৪০০ কিউবিক মিটার জ্বালানি কাঠ, প্রায় ১৯৭,০০০ বস্তা কাঠকয়লা, প্রায় ২৫,০০০ ট্রিটেড ট্রান্সমিশন পোল, প্রায় ১২,৬৫০ কিউবিক মিটার চেরা কাঠ, প্রায় ২,২৫১ মেট্রিক টন বাঁশ সংগ্রহ এবং প্রায় ৩০০ কেজি জাভা সেট্রোনেলা তেল। পশ্চিমবঙ্গ বন উন্নয়ন কর্পোরেশন লিমিটেড যতটা সম্ভব তার আওতাভুক্ত বনাঞ্চল থেকে আহৃত কাঠ থেকে এবং বন অধিকার থেকে ক্রয়ের মাধ্যমে মূল্যবান দ্রব্যাদি উৎপাদন করার নীতি অনুসরণ ক'রে চলেছেন। এই উদ্দেশ্যে, শিলিগুড়িতে যে কাঠ-চেরাইকল রয়েছে, তা ছাড়া এই কর্পোরেশন ঘুম ( দার্জিলিং ), মাদারিহাট ( জলপাইগুড়ি ) ও ভুটাবাড়িতে ( কালিম্পং ) আরও তিনটি কাঠ-চেরাইকল স্থাপন করেছেন। এই কাঠ-চেরাইকলগুলিতে ইতিমধ্যেই পুরোদমে কাজ চলছে। চেরা কাঠের স্থানীয় চাহিদা মেটানোর পর মাদারিহাট কাঠ-চেরাইকল এবং শিলিগুড়ি কাঠ-চেরাইকল থেকে বাকি মজুত যুক্তিসঙ্গত দামে ক্রেতাদের কাছে বিক্রয়ের জন্য কলকাতায় পাঠানো হচ্ছে। সূচিপূর্ণ বৃক্ষ ( কনিফেরাস্‌ ) চেরাইয়ের জন্য কর্পোরেশনের একটি ঘূর্ণি চেরাইকল স্থাপনের কর্মপ্রকল্পও রয়েছে। অল্প সময়ের মধ্যে যাতে চেরাই কাঠের উৎপাদন বাড়ানো যায় সেজন্য জলপাইগুড়ি জেলার বীরপাড়াতে একটি বেসরকারী কাঠ-চেরাইকলকে সরকার হাতে নিয়েছেন এবং আর একটিকে শীঘ্রই নেওয়া হবে ব'লে আশা করা যাচ্ছে। ১৯৮১-৮২ সালে কয়লা-

খনি কর্তৃপক্ষের ব্যবহারের জন্য তাঁদের কাছে শালবল্লা বিক্রয় করা শুরু করেন। নির্দিষ্ট রয়ালটি দিয়ে বাঁকুড়া জেলার সরকারী বন থেকে শাল পোল সংগ্রহ করা যাবে। দক্ষিণবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম ও বর্ধমান জেলার বনে শাল পোল ও জ্বালানি কাঠ সংগ্রহসংক্রান্ত কাজকর্মের বিভাগীকরণের লক্ষ্যপথে এটি একটি পদক্ষেপ। কর্পোরেশনের পক্ষে এটি হবে একটি নূতন প্রয়াস। আশা করা যাচ্ছে এ থেকে ৩০ লক্ষ টাকার কাজ হবে। কোনো কোনো মহলে এমন ধারণা হতে পারে যে মুনাফা অর্জনের উদ্দেশ্যে কর্পোরেশন বনসম্পদকে নিঙড়ে নিচ্ছেন। এটা সম্পূর্ণ ভুল। কারণ এই বিভাগের কারিগরী বিশেষজ্ঞরা ওয়ার্কিং প্ল্যানে যেসব নির্দেশ দিয়েছেন সেগুলিকে কঠোরভাবে মেনে চলে এই গাছ কাটা ও পুনর্বৃক্ষরোপণের সমগ্র কাজটি পরিচালিত হচ্ছে। যেসব এলাকায় গাছ কেটে কাঠ নিয়ে আসা হচ্ছে, একই সঙ্গে ঐসব এলাকায় আর্থিক দিক থেকে আরো মূল্যবান এমন প্রজাতির বৃক্ষ আবার রোপণ করার কাজ নেওয়া হয়ে থাকে। এছাড়া অতিরিক্ত আবাদের কর্মসূচী অনুসারে, এই কর্পোরেশন পরিত্যক্ত জমি ও সেই সঙ্গে চা বাগিচা থেকে যে বনাঞ্চল সরকারের খাস দখলে এসেছে সেই জমিতে আরো বনসৃজনের কর্মসূচী হাতে নিয়েছেন। এই কর্পোরেশন বনভিত্তিক শিল্পগুলিকে সরাসরি কাঠের গুঁড়ি বিক্রয় করছেন ব'লে ঐসব শিল্প কাঁচামাল সরবরাহ নিশ্চিন্ত হওয়ার ফলে উপকৃত হচ্ছে। তাছাড়া, এই কর্পোরেশন দার্জিলিং ও কালিম্পং শহরের অধিবাসীদের কাছে ভরতুকি প্রদত্ত হারে সরাসরি কাঠকয়লা সরবরাহ করছেন এবং সরবরাহের পরিমাণও উল্লেখযোগ্যভাবে বর্ধিত করা গিয়েছে। ঐ সরবরাহের ফলে কর্পোরেশনকে বছরে ১০ লক্ষ টাকা লোকসান গুণতে হচ্ছে। কিন্তু কাঠ বিক্রয় ক'রে যা লাভ হচ্ছে তা দিয়ে ঐ লোকসান পুষিয়ে যাচ্ছে। তাছাড়া, দুর্গম বনাঞ্চলে রাস্তা নির্মাণের কাজ করা হচ্ছে। ফলে, বনের কাছাকাছি যেসব মানুষ বাস করেন—এঁদের বেশির ভাগই সমাজের দুর্ব্বলতর শ্রেণীভুক্ত—তাঁরা উপকৃত হচ্ছেন। কেননা, তাঁরা প্রায় সারা বছরই নিয়মিতভাবে কাজ পেয়ে যাচ্ছেন। কর্পোরেশন তার কাজকর্মকে ভিন্নমুখী করার উদ্দেশ্যে মেদিনীপুর জেলাতে ২,০০০ হেক্টার জমিতে কাজুবাদাম চাষের একটি কর্মপ্রকল্প হাতে নিয়েছেন। এতে ৬ বছরে ৬ কোটি ৪৬ লক্ষ টাকা বিনিয়োগ করতে হবে। এর দরুন এগ্রিকালচারাল রিফাইনান্স অ্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন (এ আর ডি সি)-র মাধ্যমে কমার্শিয়াল ব্যাঙ্কগুলি থেকে ঋণ নেওয়া হবে। এই কর্পোরেশন বজবজে অলোকোদ্যোগ বনস্পতি ও প্লাইউড লিমিটেড নামে একটি বন্ধ ও রুগ্ন ইউনিট চালাচ্ছেন। শিল্প (উন্নয়ন এবং নিয়ন্ত্রণ) আইনের অধীনে ভারত সরকার কর্তৃক নিযুক্ত প্রাধিকারপ্রাপ্ত নিয়ামক (অথরাইজড্ কণ্ট্রোলার) হিসাবে কর্পোরেশন

এই কাজ করছেন। বর্তমানে ১৯৮১-৮২ সালে এই ইউনিটে মোট কর্মীসংখ্যা হলো ৫২৯। বিগত বছরে এই ইউনিট ১ লক্ষ ১ হাজার টাকা নীট মুনাফা অর্জন করেছে।

২২। উপসংহারে আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গের মতো একটি রাজ্যে—যেখানে বনসম্পদ কম অথচ জনসংখ্যা ও বিভিন্ন শিল্পের ঘন সমাবেশ ঘটেছে—সেখানে বন উন্নয়নের ক্ষেত্রে আরো অর্থ বিনিয়োগ করা একান্ত প্রয়োজন। তাই এই রাজ্যের সামাজিক কল্যাণ সাধন ও অর্থনৈতিক বিকাশ উন্নততর করার জন্য বনসৃজন কর্মসূচীর যে তাৎপর্য ও গুরুত্ব রয়েছে তা সম্যকভাবে হৃদয়ঙ্গম করা হবে এমন প্রত্যাশা করা অসমীচীন হবে না। বনসৃজন কর্মপ্রকল্পগুলির লক্ষ্য হ'ল আরো সম্পদ সৃষ্টি করা এবং গ্রামাঞ্চলে ও অনুন্নত এলাকায় ব্যাপক কর্মসংস্থানের ব্যবস্থা করা। তাই এই রাজ্যের গ্রাম ও বনাঞ্চলের দুর্বলতর শ্রেণীর মানুষই এই সব বনসৃজন সম্পর্কিত কর্ম-প্রকল্পগুলির দ্বারা উপকৃত হবেন। কিন্তু বন উন্নয়নের জন্য বরাদ্দ অর্থের পরিমাণ অনেকখানি বাড়ানো না হ'লে বনসৃজনসম্পর্কিত কর্মপ্রকল্পগুলি গ্রামাঞ্চলের সামাজিক ও অর্থনৈতিক অবস্থার বাঞ্ছিত পরিবর্তন ঘটাতে কোনো সাহায্য করতে পারবে না।

২৩। আশা করি ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্য খাত "৩১৩—বন" এবং "৫১৩—বনের মূলধনী ব্যয়"—এর জন্য মোট ১৪,৭২,১৫,০০০ টাকা ( ১৪ কোটি ৭২ লক্ষ ১৫ হাজার টাকা ) ব্যয়মঞ্জুরির যথার্থতা সপ্রমাণ করতে সমর্থ হয়েছি।

২৪। এই কথা ব'লে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৫৮ নং দাবির মুখ্য খাত "৩১৩—বন" এবং "৫১৩—বনের মূলধনী ব্যয়"-এর জন্য মোট ১৪,৭২,১৫০০০ টাকা ( ১৪ কোটি ৭২ লক্ষ ১৫ হাজার টাকা ) ব্যয়বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

( 3-50—4-00 P.M. )

**শ্রীধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রীমহাশয় আজকে সভায় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, ন আমাদের জীবনের একটি প্রয়োজনীয় জিনিষ। প্রয়োজনের তুলনায় আমাদের পশ্চিমবঙ্গে এই বনের পরিধি কিন্তু খুবই কম এবং এই বন বৃদ্ধি করার সুযোগও খুব একটা নেই। বন সৃজনের মাধ্যমে মানুষের বহু প্রয়োজন মিটতে পারে। স্যার, এই বন বৃদ্ধি করতে না পারলেও এগুলিকে রক্ষা করার জন্য কিন্তু কতকগুলি

আশু ব্যবস্থা নেওয়া অত্যন্ত প্রয়োজন। এই প্রসঙ্গে আমি বলতে চাই, ঠিকাদারী প্রথা আমাদের বনের খুব বেশী ক্ষতি করছে। এই ঠিকাদারী প্রথাকে বিলোপ করে বন থেকে কাঠ এনে গ্রামের পাশে পাশে যদি গোলা করা যায় এবং তার মাধ্যমে যদি কাঠ বিক্রি করা হয় তাহলে ভালো হয়। স্যার, আমরা জানি এই ঠিকাদাররা তাদের জন্য নির্দিষ্ট করা অংশ ছাড়াও তার বাইরে গিয়ে কাঠ কেটে নিয়ে যায়। বনরক্ষীরা অনেক সময় দেখার সুযোগ পান না আবার কখনও কখনও দেখেও দেখেন না। কাজেই বনকে রক্ষা করার তাগিদে ঠিকাদারী প্রথা বিলোপ করা দরকার এবং সরকারী ব্যবস্থাপনায় কাঠের গোলা করা দরকার। বিহারের অনেক জায়গায় এটা আছে, আমাদের এখানেও এটা যদি করা হয় তাহলে বন ঠিকাদারদের হাত থেকে রক্ষা পাবে, মানুষও রক্ষা পাবে।

বন থেকে যে সমস্ত কাঠ বিভিন্নভাবে বেরিয়ে যায় সেটা বন্ধ হবে এবং বনের মধ্যে যে সমস্ত জ্বালানী কাঠ এবং আরও ভাল ভাল কাঠ, যেমন শাল, সেগুন সেগুলি আরও ভালভাবে হতে পারবে। এখন যে সমস্ত বন সৃষ্টি হচ্ছে তাতে দেখছি কোন মূল্যবান কাঠ সৃষ্টি হচ্ছে না। কাজেই আমার বক্তব্য হচ্ছে এই বনের উন্নতিকল্পে সরকারকে আরও সজাগ হতে হবে, জনসাধারণকে উদ্যোগ নিতে হবে এবং বিশেষকরে পঞ্চায়েতকে এই বনরক্ষার দায়িত্ব নিতে হবে। এখন যেখানে গার্ড, ফরেষ্টারদের হাতে বন রক্ষার দায়িত্ব রয়েছে সেই রকম পঞ্চায়েতকে এই বন রক্ষার দায়িত্ব নিতে হবে। আমাদের বনের পরিধি কম হলেও আমরা মানুষের অভাব এবং চাহিদা মেটাতে পারব এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বনমন্ত্রীমাশয় যে বাজেট এই হাউসে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বাজেট বিবৃতিতে লক্ষ্য করলাম সর্বভারতীয় ক্ষেত্রে বনের পরিধি যা থাকা উচিত সেই তুলনায় পশ্চিমবাংলার বনের পরিধি কম এবং শুধু পরিধি এবং পরিমাণই নয়, মানুষের ডেনসিটি যেভাবে বাড়ছে আমাদের জঙ্গলের পরিধি ও ঘনত্ব সেইভাবে বাড়ছে না। অবশ্য এটা ঠিক চাষবাসের ফলে অনিশ্চয়তা ও জীবিকার সংকটের এই অবস্থা হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় বিশেষ করে বাঁকুড়া, বীরভূম প্রভৃতি পার্বত্য এলাকায় ব্যক্তিগত মালিকানার অধীনে যে সমস্ত অনুর্বর জমি রয়েছে, যেখানে কোন কৃষিকার্য হয় না সেগুলি ফরেস্ট ডিপার্টমেন্টের অধীনে এনে সেখানে জঙ্গল সৃষ্টি করা যায়। আমি অনুরোধ করছি একটা আইন করে ওই সমস্ত জমিগুলি নিয়ে সেখানে জঙ্গল তৈরীর ব্যবস্থা করুন।

তারপর, এ্যাফরেস্টেসন-এর কাজ যা হচ্ছে সেখানে কো-অর্ডিনেসনের অভাব লক্ষ্য করছি। আর একটা সমস্যার প্রতি আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আই. টি. ডি. পি এবং ডি পি এ পি—র মাধ্যমে ফরেস্ট তৈরী করা হয়। কিন্তু আমরা দেখেছি এ্যাফরেস্টেসনের সময় যে সমস্ত কর্মীরা কাজ করত এগুলি ফরেস্ট ডিপার্টমেণ্টে হস্তান্তরিত হবার পরই সেই সমস্ত কর্মীদের ফরেষ্ট ডিপার্টমেণ্ট আর গ্রহণ করে না এবং তার ফলে এই সমস্ত কর্মচারীরা বেকার হয়ে যায়। আমি আশাকরি মন্ত্রীমহাশয় তাঁর জবাবী ভাষণে এ সম্পর্কে সরকারের নীতি পরিস্কার করে বলবেন। আমাদের বিভিন্ন রাজপথের উভয় পার্শ্বে ফরেস্ট ডিপার্টমেণ্টের তরফ থেকে অত্যন্ত তৎপরতার সঙ্গে যে সমস্ত গাছ লাগান হয়েছে তারজন্য আমাদের মন্ত্রীমহাশয় প্রশংসার দাবী করতে পারেন। তবে এক্ষেত্রে একটা ত্রুটি লক্ষ্য করছি এবং সেটা হচ্ছে এই গাছ লাগাবার ব্যাপারে কিছু কিছু দুর্নীতি দেখা দিচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এক্ষেত্রে যদি পঞ্চায়েতকে কাজে লাগান যেত তাহলে গাছগুলির রক্ষণাবেক্ষণ হোত এবং সার ইত্যাদি প্রয়োগ করে গাছেরও উন্নতি করা যেত।

[ 4-00—4-10 P.M. ]

বাস্তবে আমরা দেখছি যে সমস্ত সার বনে প্রয়োগ করার জন্য দেওয়া হচ্ছে সে সমস্ত সার কালোবাজারে বিক্রি হচ্ছে। মোট যতটা দেওয়া হচ্ছে তার অর্দ্ধেকেরও বেশী কালোবাজারে বিক্রি হচ্ছে। এসমস্ত ক্ষেত্রে পঞ্চায়েতের কোনো ভূমিকা না থাকার ফলে আমাদের চোখের সামনে এসমস্ত কাজ যথেচ্ছ ভাবে হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, আপনাকে এ বিষয়ে অধিকতর গুরুত্ব আরোপ করতে হবে, পশ্চিমবঙ্গের বন বিভাগকে নতুন করে গড়ে তোলবার জন্য আপনাকে উদ্যোগ গ্রহণ করতে হবে। এখানে একটা বিষয় বিশেষভাবে উল্লেখের দাবী রাখে যে, আজকে বেশীরভাগ বনে আকাশমণী আর ইউক্যালিপটাস জাতীয় গাছ লাগানো হচ্ছে, যার ফলে আদিবাসী এবং উপজাতির লোকেরা যে সমস্ত বনাঞ্চলে বাস করে তারা বন সম্পদের দ্বারা পূর্বে যেভাবে জীবিকা নির্বাহ করতে পারত বর্তমানে আর তা পারছে না। তাই আমি দাবী রাখছি যে, এ সমস্ত তাড়াতাড়ি বেড়ে ওঠা গাছের সঙ্গে আদিবাসী এবং উপজাজির মানুষদের জীবিকা নির্বাহের দিকে লক্ষ্য রেখে শাল, মহুয়া প্রভৃতি গাছ যাতে আরো লাগানো যায় সেদিকে বিশেষ ভাবে দৃষ্টি দিন। এই কয়টি কথা বলে আমি মাননীয় বন মন্ত্রীর বাজেটকে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ রেখেছেন তাকে আমি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। প্রথম কথা হচ্ছে, ১৮৯৪ সালে বৃটিশ গভর্ণমেণ্ট যে য়্যাক্ট করেছিল তার উদ্দেশ্য ছিল, দেশে যে বন সম্পদ আছে তাকে সাম্রাজ্যবাদী শক্তির এবং এক-চেটিয়া পুঁজিপতিদের স্বার্থে ব্যবহার করা। পরবর্তীকালে আমরা দেখেছি, যখন জমিদারি প্রথা উচ্ছেদ হলো তখন পর্যন্ত দেশের ভাল ভাল জঙ্গলগুলি ছিল জমিদারদের দখলে, তারা জমিদারি প্রথা উচ্ছেদের জন্য সরকারের কাছ থেকে ক্ষতিপূরণ নিলো, আবার জঙ্গলের সমস্ত গাছ কেটে ব্যবসায়ীদের কাছে বিক্রি করে দিল। যে সমস্ত গাছের এক একটির বয়স ছিল ১০০, ১৫০,২০০ বছর সে সমস্ত গাছগুলিও তারা মহাজনদের কাছে বিক্রি করে দিয়েছিল। তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ক্ষতিপুরণ নিয়েছিল, আবার গাছগুলিও বিক্রি করে দিয়েছিল। বর্তমানে ভারত সরকার নতুন করে একটা ফরেস্ট য়্যাক্ট আনছেন, ইতিমধ্যেই সে য়্যাক্ট সম্পর্কে সারা ভারতবর্ষের বিভিন্ন মহলে তোলপাড় শুরু হয়ে গেছে। তবে এখানে আমরা একটা বিষয়ে লক্ষ্য করছি যে, সাধারণভাবে বলা হয় উটকো লোকেরা বন সম্পদ চুরি করে, কিন্তু আমরা মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বীনপুর থানার বাঁশপাহাড়ী, বেলপাহাড়ী অঞ্চলের বনে দেখেছি যে, মহাজনরা বা ব্যবসায়ীরা পরিমাণের চেয়ে অনেক বেশী গাছ কেটে নিয়ে যায়। তাদের যতটা কাটার কথা তার চেয়ে বেশী গাছ কেটে তারা ট্রাক ভর্তি করে নিয়ে যায়। যেসব গাছ কাটা উচিত নয় সেসব গাছও তারা কেটে নিয়ে যায়। এ বিষয়ে আমি মহারাষ্ট্রের একটা কথা তুলে ধরছি। এখানে দেখানো হয়েছে কিভাবে জঙ্গলের কাঠ চুরি হয় এবং কারা চুরি করে। In fact, corruption has eaten so deeply into the administration of the forests and the vested interests behind their destruction are now so powerful that to put all the blame on the forest guard alone would be unjust. Some idea of what is involved may, be had from the econ mics of the illicit timber trade. In Maharashtra, a truck of timber (teak) costs Rs 30,000/- in the market. The thieves pay, an Adivasi Rs. 500/- to fell a tree and chop it up. They then pay Rs. 5,000/- to the owner of the truck and an estimated Rs. 5,000 to Rs. 7,000 in bribes to the forest officers and local politicians. This still leaves them with a mark-up of Rs. 15,000/- to Rs. 19,000/-per truck. a return on "investment" of over 100 percent, in a single deal, that is consummated within days.

এই ঘটনা কিন্তু চলছে। জঙ্গল লুঠ করছে জঙ্গলের মহাজনরা। এই হলো ঘটনা। এখানে আর একটি প্রব্লেম্ উঠেছে। ইণ্ডিয়ান সায়েন্স কংগ্রেসে এই নিয়ে আলোচনা চলেছে যে, আমাদের ভাল করে দেখার দরকার আছে আমাদের দেশের কমার্শিয়াল ভিত্তিতে ফরেষ্টকে ব্যবসা চালানো হবে না ন্যাচরাল ফরেষ্ট হিসাবে রক্ষা করা হবে, এটার প্রয়োজনীয়তা কোথায় আছে তা নিয়ে আলোচনা চলছে। যেমন, আমাদের দেশের বড় বড় গাছ যেগুলি তৈরী হতে অনেক বছর লাগে। সেগুলিকে রক্ষা করার জন্য ইন্টারনাশন্যাল ডেভেলপমেন্ট রিসার্চ সেন্টারের এক বুলেটিনে বলছে, "Trees take up large quantities of water that are later released into the air as vapour. The tree crowns intercept rain and nutrients, and the lateral roots, which may extend for 100 m. absorb components of the decomposing forest litter and limit leaching of the soil by heavy rains. In addition, tap roots penetrate to a depth of 30 m. or more and retrieve water and dissolved minerals." এই জন্য বলছে, বড় বড় গাছগুলিকে রক্ষা করতে হবে। এগুলিকে রক্ষা করতে পারলে সয়েল এরোসান হবে, ইকোলজির দিক থেকে প্রচণ্ড ক্ষতি হয়ে যাবে। এখানে বলছে "As windbreaks, trees inhibit wind erosion, reduce desiccation, and even runoff. Indeed the role of the forest as a soil stabiliser, affording protection both against water and wind erosion, is of major importance in maintaining environmental quality" জঙ্গল থেকে অনেক কাঠ পাওয়া যায়। এটা নিয়ে বিতর্ক চলেছে, ম্যান সেইড ফরেষ্ট আর ন্যাচারাল ফরেষ্ট এই নিয়ে ইন্টারন্যাশন্যাল এবং ন্যাশনাল সমস্ত সায়েনটিষ্টরা বিতর্ক করছে, এখানে বলছে, While there must be large areas of man-made forests to serve national needs for timber and row materials, it is very important to ensure that all the natural forests are not allowed to be destroyed or to be felled to make way for the monoculture or near monoculture "managed" forests beleved of the average modern Indian forester. Trained in production forestry to get the largest amount of logwood out of the forests, he looks askance as what he calls the jungle or sometimes, more politely, the "miscellaneeus forests. Occationally, in an attempt to justify their role, active or passive, in the demolition of the older forest areas, some foresters have sought to propagate the idea that unless managed", the natural forests

"fall to pieces." This is absolutely incorrect: magnificant forests evolved and covered large areas of the planet thousands of years before Homo sapiens stepped into the scene. Another pley is to try and insinuate that the new type of the man-made forest is equally valuable for ecological and genetical purposses by saying that after some years "both look alike".

( 4-10—4-20 P.M )

এখানে এই যে আমাদের দেশে এই জঙ্গলগুলো নষ্ট হয়ে যাচ্ছে, জঙ্গল কমার্শিয়াল পারপাসে ব্যবহার হচ্ছে, এর ফলে সাধারণ মানুষ, গরীব বনবাসী যারা আছে, তাদের কোন উপকার হচ্ছে না। For whose benefit or profit has our country been stripped of its once rich vestment of plant life? It has certainly not been for the benefit of the poor people who live in and near forests. They live close to nature and realize how intimately their very existence depends upon the continuance in good condition of the forest. কাজেই এখানে দেখা যাচ্ছে, আমাদের দেশের জঙ্গলকে রক্ষা করতে হলে—জঙ্গলের ৪ পাশে যে লোক আছে জঙ্গলের উপর তাদের অধিকার আছে, সেই অধিকারকে রক্ষা করতে হবে। জঙ্গলের আরও উন্নতি সাধন করতে হলে; ইউক্যালিপটাশ বা এ' জাতীয় বড় বড় যে সমস্ত গাছ আমরা লাগাচ্ছি সেগুলিকে বৈজ্ঞানিক ভিত্তিতে বিচার করে দেখতে হবে যে সেই সব গাছগুলি আমাদের ভূমিকে রক্ষা করতে পারবে কিনা। এই সমস্ত তথ্য নিয়ে আমাদের সায়েনটিষ্টদের নিয়ে একটা রিসার্চের ব্যবস্থা করা দরকার। আমার মনে হয় আমাদের যাঁরা সায়েনটিষ্ট আছেন তাঁদের নিয়ে একটা আলোচনা করা উচিত। জঙ্গল রক্ষা করতে যাঁরা বনবাসী আছেন তাঁদের সমর্থন যাতে আমরা পেতে পারি তার জন্য চেষ্টা করা উচিত বলে আমি মনে করি। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করছি, এবং সমর্থন করতে গিয়ে আমার কয়েকটি বক্তব্য রাখছি। বন আমাদের একটা বড় সম্পত্তি, সেই সম্পত্তি ক্রমশ বর্ধিত হওয়া দরকার। কিন্তু আমরা দেখছি বর্ধিত মোটেই হচ্ছে না। এ বিষয়ে কয়েকটি ঘটনা আমি আপনাদের সামনে রাখছি। হলদিয়াতে যে ঝাউবন

তৈরী করা হয়েছে, সেখানে উপযুক্ত সংরক্ষণের ব্যবস্থা না থাকার ফলে একদিকে যেমন বৃক্ষ রোপণ হচ্ছে, তেমনি আর একদিক দিয়ে অরক্ষিত বনের কাঠ মানুষ কেটে নিয়ে চলে যাচ্ছে। তেমনি আমাদের দীঘাতে অনুরূপ ঘটনা ঘটেছে। দীঘার যে ঝাউবন সেটা প্রায় নিঃশেষ হতে চলেছে। সেদিকেও দেখার দরকার আছে। তারপর সুন্দর বনের যে সমস্ত গাছ, যার কাঠ আমাদের জ্বালানী হিসাবে ব্যবহার হয় এবং যেগুলি মূল্যবান কাঠ, ঘর তৈরীর কাজে ব্যবহার হয় সেগুলি যাতে সরকারী আইন কানুনের মধ্যে আসে, সেদিকে দেখতে হবে। সরকারী আইন কানুনেন মধ্যে না এসে সেগুলি চোরা পথে আসছে এবং চড়া মূল্যে বিক্রি হচ্ছে এবং গ্রামের মানুষ সেগুলি কিনছে, অত্যন্ত বেশী মূল্যে এগুলি বিক্রি হচ্ছে। যদি আজকে লাইসেন্সধারী কিছু কিছু মানুষকে এ ব্যাপারে আনার ব্যবস্থা করতে পারেন তাহলে গ্রামবাসীরা বিশেষ উপকৃত হবে। আমি কয়েক বছর ধরে চেষ্টা করছি। আমাদের গেঁয়োখালি অঞ্চল থেকে যেসব লোক কাঠের ব্যবসা করে তাদের জন্য আবেদন করছি, কিন্তু সেগুলি পরিত্যক্ত হয়েছে। কি কারণে আপনাদের অফিসাররা মত দেন নি জানিনা। আমার মনে হয় আজকে সুন্দরবনের কাঠ সরকারী মূল্যের হিসাবে আনা দরকার। সেটা যদি আসে তাহলে আমাদের অর্থের সুরাহা হয়, কিন্তু তা না হয়ে চোরা পথে চলে যাচ্ছে। তারপর যে সব বড় বড় রাস্তা ন্যাশান্যাল হাই ওয়ে, আমার ওখানে হাই ওয়ে ৪১ নং এবং ৬ নং সেই সমস্ত জায়গায় গেলে দেখা যাবে সেই সমস্ত রাস্তা এখন বৃক্ষশূন্য হয়ে পড়ে আছে। ৬নং হাই ওয়ে খুবই পুরোনো রাস্তা, সেখানকার সব বৃক্ষ নিঃশেষ হয়ে গেছে। নূতন করে আর কোন গাছ লাগানোর কোন ব্যবস্থা হচ্ছে না। ৪১নং সম্বন্ধে আমি বনবিভাগের কাছে বলেছি, কিন্তু সেখান থেকেও কোন সাড়া পাইনি। সেখানেও কোন বৃক্ষ রোপণের ব্যবস্থা হচ্ছে না। শুধু তাই নয় রূপনারায়ণ এবং হলদি নদী, এই দুইটি নদীর দুই পাড়ে যে সমস্ত জমি আছে— যেখানে জল ওঠে না সেখানে নূতন প্রকল্প করে বন সৃষ্টি করা যায় কিনা সেগুলিও দেখার দরকার আছে বলে আমি মনে করি। সেজন্য আমি এইসব ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটা কথা হচ্ছে যে আমাদের এখানে যে সমস্ত সহজলভ্য গাছ আছে যেমন ঝাউ, নিম এবং মূল্যবান যে সব গাছ আছে যেমন সাল, মেহগিনি, অর্জুন যেগুলি আমাদের অনেক সম্পদ বাড়াতে পারে, অর্থ বাড়াতে পারে, যাতে আমরা বেশী পরিমাণে লাভবান হতে পারি সেই সমস্ত গাছের উপর জোর দেওওা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে লক্ষ্য রাখেন তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। সর্ব্বশেষে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুন্দর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ফরেষ্ট মিনিষ্টার যে ব্যয়-বরাদ্দ রেখেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে কয়েকটা কথা আপনাদের সামনে তুলে ধরতে চাই. আমরা জানি পশ্চিমবাংলায় ১৩.৪ ভাগ বন-বিভাগ আছে এবং সারা ভারতবর্ষে ২২ ভাগ বন-বিভাগ আছে। আমরা কয়েক দিন আগে আলোচনা করেছিলাম যে পশ্চিমবাংলায় বনাঞ্চল অন্তর্ভুক্ত যে সমস্ত চাষ যোগ্য জমি আছে সেই জমিগুলি কোন দিন জঙ্গল করা হবে না। কারণ সেই জমিগুলি সিডিউইল কাষ্ট এবং সিডিউইল ট্রাইভ এই ধরনের লোকেরা সেই জমি চাষ করে। কিন্তু আমরা দেখেছি জরুরী অবস্থার সময় ঠিক হ'ল সমস্ত বন বিভাগের জমি দখল নিতে হবে। দেখলাম ফরেষ্ট বিভাগের যে সমস্ত বড় বড় অফিসাররা আছেন তারা পুলিশের সাহায্য নিয়ে, সি. আর. পি.-র সাহায্য নিয়ে জমি দখল নিতে গেল। সেই সময় যারা অধিবাসী এবং সেই জঙ্গলের বাসিন্দা তারা সেই জমিতে ধান পেতেছিল। সেখানে তারা কিছু গাছ পুঁতে সেই জমির দখল নিয়েছিল। সেটা নিয়ে চাষীদের সঙ্গে বন বিভাগের লোকের সঙ্গে একটা কলহ লেগেছিল। আমার সাজেসান হচ্ছে যে এই সব কৃষি যোগ্য এলাকা জঙ্গল বিভাগ যদি ভূমিসংস্কার বিভাগকে দিয়ে দেয়, যাতে করে এই এলাকার লোকেরা ভাল করে চাষ করতে পারে এবং ভূমিসংস্কার বিভাগের যে সকল অকৃষি জমি আছে সেই জমিগুলি যদি জঙ্গল বিভাগকে দিয়ে দেয় তাহলে জঙ্গলের শ্রীবৃদ্ধি হতে পারে এবং জঙ্গলও বাড়তে পারে। এতে কৃষকরা উপকৃত হতে পারবে এবং জঙ্গলেরও শ্রীবৃদ্ধি হবে বলে আমি মনে করি। আমরা দেখেছি জঙ্গল কাটার জন্য মাঝে মাঝে কন্ট্রাকটারদের বা মহাজনদের টেণ্ডার দেওয়া হয়। যখন টেণ্ডার দেওয়া হয় তখন জঙ্গলে কি গাছ আছে তা লক্ষ্য করা হয় না। এই সব গাছের মধ্যে ফলের গাছও থাকে। যেমন বেল গাছ ও বিভিন্ন ধরনের ফলের গাছও থাকে। টেণ্ডার দেওয়ার সময় যদি এই সব গাছগুলোকে বাদ দিয়ে দেওয়া হয় তাহলে অত্যন্ত ভাল হয়। কারণ এই সব এলাকার বাসিন্দারা এই সব ফল খেয়ে জীবন ধারণ করে। আমরা আরো দেখেছি যে এর আগে একটা স্কীম নেওয়া হয়েছিল সালবনির ব্যাপারে। সেটা অল ইণ্ডিয়া রেডিওতে ঘোষণা পর্যন্ত করা হয়েছিল। বলা হয়েছিল যে সালবনিতে ৬ কোটি টাকার কাজুবাদাম চাষের একটা স্কীম চালু করা হবে। সেই স্কীমের কী হ'ল তা আমরা আজ পর্যন্ত জানতে পারলাম না। এই ব্যাপারে কর্তৃপক্ষ যাতে নজর দেন তার জন্য আমি অনুরোধ করছি। শেষে আমি একটা কথা বলছি যে জঙ্গলের ব্যাপারে সরকারের একটা নির্দেশ আছে যে সিডিউইল কাষ্ট এবং সিডিউইল ট্রাইভরা বিনা মূল্যে কাঠ পাবে।

[ 4-20—4-30 P.M. ]

কিন্তু এমন বহু জায়গা আছে, যেখানে গরীব মানুষেরা জঙ্গল থেকে কাঠ সংগ্রহ করে এনে জীবন ধারণ করে থাকেন। সেখানে ঐ সমস্ত কাষ্টের মানুষেরা ইন-জেনারেল যাতে বনের কাঠ সংগ্রহ করে জীবন ধারণের সুযোগ পেতে পারে, সে ব্যাপারে একটা সুযোগ তাঁদের দেওয়া উচিত বলে আমি মনে করি। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপরিমল মিত্র ঃ** মাননীয় কামাখ্যাবাবুকে জবাব দিতে হলে অনেক দেরী হবে। তবে আপনার জবাবে একথা বলা যায় যে আমাদের দেশের প্রচুর বনভূমি সম্বন্ধে সায়েনটিষ্টরা ভাল ধারণা দিতে পারেন। আপনারা সকলেই এখানে সদস্যদের বক্তৃতা শুনে দেশে ব্যাপক জনসংখ্যাব পরিপ্রেক্ষিতে যে কাঠের দরকার আছে, তা বুঝতে পারলেন। সেই হিসেবে ম্যান মেড ফরেষ্ট কিম্বা যে গাছ দীর্ঘদিন ধরে আছে, তাকে আমাদের রক্ষা করতে হবে। তবে আমাদের একটা নিশ্চয়ই ভেবে দেখতে হবে যে, যে সমস্ত গাছ ১৫০/২০০ বছর ধরে টিকে থাকে, সেগুলির দ্বারা সত্যিকারের সয়েল ইরোজান হবে কিনা এবং সেগুলি রাখা উচিত হবে কি না। কারণ এগুলির ব্যাপারে তর্কের অবকাশ আছে। মাননীয় সদস্য যে বিষয়গুলি নিয়ে এখানে বলেছেন, সেগুলি সম্বন্ধে সময় মত তাঁর সঙ্গে আলোচনা করব। দ্বিতীয়তঃ, সকলেই কাঠের প্রয়োজনের কথা বলেছেন এবং প্রয়োজন মোতাবেক যোগান দেওয়ার কথাও বলেছেন। এ ব্যাপারে সকলকেই বলি, আপনারা আমার ফরেষ্ট বাজেট সম্বন্ধে জানেন, সব কিছু কাট করা হয়েছে, বরাদ্দ অনেক কম। অথচ কাঠ আমাদের সকলেরই দরকার হয়, বাঁচলে, মরলে—সব কিছুতেই কাঠের দরকার। বাঁশ, খড় প্রভৃতির জন্য মানুষের বনের প্রয়োজন। দেশে এখন খরা চলছে, এই সময়ে সব ডিপার্টমেন্ট কিছু না কিছু করছেন। খরা চলতে থাকলে আমাদের প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়তে হয়। এই সময় বাঁচবার একমাত্র সম্পদ হচ্ছে বনের কাঠ। বনের মধ্যে গিয়ে কিছু কাঠ সংগ্রহ করে বিক্রি করতে পারলে খরার প্রবলেম কিছুটা সল্‌ভ হতে পারে। অনেক সদস্য কনট্রাক্টরকে কাঠ কাঠতে আমাদের অনুমতি দেওয়ার ব্যাপার নিয়ে বলেছেন, এতে বনভূমি বরং নষ্ট হয়। আমরা এটা লক্ষ্য করেছি, সেজন্য আমার ডিপার্টমেন্ট থেকে কিছু করতে চাই। কিন্তু সব কিছুতেই টাকার দরকার, সেই টাকা আমরা পাচ্ছি না। আমরা নর্থ বেঙ্গলে কাঠ সংগ্রহের ব্যাপারে ডিপার্টমেন্টালাইজ করেছি, সেখানে আগে ৭০ পারসেন্ট ডিপার্টমেন্টালাই করতে পেরেছিলাম। ওখানে আমরা কনট্রাক্টরকে

ঢুকতে দেই না। দক্ষিণ বঙ্গেও এরকম করার ইচ্ছা আমাদের আছে। কর্পোরেশন অনেক জায়গায় এ রকম করেছে। সমস্ত ক্ষেত্রে করাটাই হচ্ছে আমাদের ন্যাশান্যাল পলিসি। কিন্তু এর জন্য টাকার প্রয়োজন, টাকা পেলে সব জায়গায় করতে পারব। তাছাড়া ঝাড়গ্রাম, বাঁকুড়া, পুরুলিয়া প্রভৃতি জায়গাতে যে ভাবে বন সংহার হচ্ছে, তাকে যদি আপনারা ঠেকাতে না পারেন, তাহলে ঐ সমস্ত জায়গায় এক ভয়াবহ অবস্থা সৃষ্টি হবে। এর মোকাবিলা করা দরকার। বীরভূমে তো বন নেই বললেই চলে, ঝাড়গ্রাম, পুরুলিয়ায় যে ভাবে শ্লোগান তোলা হচ্ছে, সেই একই বাক্যে আপনারা এখানে বলেছেন যে, আমরা কেন আকাশবানী এবং ইউক্যালিপটাস লাগাচ্ছি। আকাশবানী ও ইউক্যালিপটাস পাওয়া যায় এইট ইয়ার্স রোটেশানের ব্যবধানে, নাহলে যে কাগজ এখন তৈরী হচ্ছে, তা আর পাওয়া যাবে না। অতএব, ওগুলোকে তো আমাদের লাগাতে হবেই। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন, বনাঞ্চলে সমস্ত ট্রাইব্যালরা এখন বলছেন, আমরা কেন আকাশবানী ও ইউক্যালিপটাস গাছ বেশী করে লাগাবার ব্যবস্থা করছি না। সেজন্য বর্তমানে আমরা যেখানে সোস্যাল ফরেষ্ট্রি করবার জন্য যে গাছ দিয়ে থাকি, তার মধ্যে স্পেসিস্ চয়েস হিসাবে বেশীর ভাগ—প্রায় অর্দ্ধেক--থাকে আকাশবানী এবং ইউক্যালিপটাস। ওঁরাও ঐগুলিকে বেছে নেয়, তার কারণ হিসেবে ওঁরা বলে থাকেন যে, ঐ গাছ লাগালে পয়সা আসে তাড়াতাড়ি, সে তুলনায় বড় বড় গাছ লাগালে ৭০/৮০ বছর সময় লাগে, অন্যান্য গাছ বড় হতে ১১০ বছর পর্যন্ত সময় নেয়, ততদিন হয়ত আর বাঁচবেন না। কিন্তু ইউক্যালিপটাস ও আকাশবানী গাছ লাগালে ৮ বছরের মধ্যে ৪ বার কাটা চলে। এজন্য আপনারা দেখতে পাবেন যে, আমাদের সোস্যাল ফরেষ্টিতে বেশির ভাগ স্পেসিস্ হচ্ছে আকাশবানী ও ইউক্যালিপটাস। বিশেষ করে আমাদের যেখানে যেখানে নার্সারী আছে, সেখান থেকে ট্রাইব্যালরা ঐ গাছগুলিই বেছে নিয়ে থাকেন।

নিম গাছ নিয়েছেন, তারা কাঠাল গাছ নিয়েছেন এবং অন্যান্য যে সমস্ত গাছ লাগান উচিত তাঁরা বলে আমরা মনে করি সেই সমস্ত গাছ আমরা তাদের দিয়েছি। এখন বনের পরিধি বাড়ানো আর যাবে না। তাকে হাটানোও যাবে না। সুন্দরবাবু বললেন আপনি যে জমি-টমি নিয়েছেন সেইগুলি ছেড়ে দিন। সুন্দরবাবুর বক্তব্যের পরিপ্রেক্ষিতে এই কথাই বলতে পারি যে কনসারভেশান এ্যাক্ট অনুযায়ী আমরা কিছু ছাড়তে পারবো না এবং যে সমস্ত ঘরবাড়ী আছে সেগুলিকে বন বিভাগের অন্তর্ভুক্ত করে রাখতে হবে আমাদের। এই বনবিভাগকে আমরা সোস্যাল ফরেষ্ট্রি স্কীমে নিয়েছি। এই বাবদ ৪৬ কোটি টাকা খরচ হবে। এই বছর ৪ কোটি টাকা খরচ হয়েছে।

সেখানকার হিসাবমত লোকের জমিতে চাষ করতে এই টাকা খরচ হয়েছে। আপনি বললেন পঞ্চায়েতকে এর মধ্যে ইনভল্ভ করলেন কেন ? আমি এই ব্যাপারে আপনাকে বর্দ্ধমানের জাহেদী সাহেবের সঙ্গে কথা বলতে অনুরোধ করছি। তিনি এই সোস্যাল ফরেষ্ট্রীর ব্যাপারে নিজে খুব উৎসাহী। সমস্ত পর্যায়ে ফরেষ্ট উড যেগুলি তৈরী হয়েছে সেগুলি আমরা পঞ্চায়তকে হ্যাণ্ড ওভার করি। যদি কখনো পঞ্চায়েত বিভাগ থেকে বলা হয় আমাদের যে জায়গা দেখিয়ে দিন এবং ফরেষ্ট লগ তৈরী করে দিন তখন আমরা নিজেদের পয়সা খরচ করে তা তৈরী করে দিয়ে থাকি। কিন্তু আমরা বলে দিই যে প্রোটেকসানের দায়িত্ব আপনাদের। এখানে অনেক ডি. পি. এ. পি. আছে। এই ডি. পি. এ. পি-র যে সমস্ত কাজ আছে সেগুলি তারা তৈরী করেন। আগে এগুলি ফরেষ্ট ডিপার্টমেণ্ট করতো না কিন্তু এখন তারা টাকা নিয়ে কাজ করছে। আগে যেখানে ৫ কোটি টাকা বাজেট ধরা হয়েছিল এখন সেখানে এই সরকারের আমলে সেই টাকা ১৪ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। আর অন্যান্য সোর্স থেকেও প্রায় ১০ কোটি টাকা এসেছে যার ফলে ২৪ কোটি টাকায় দাঁড়িয়েছে। আর ফরেষ্ট ডেভেলপমেণ্ট করর্পোরেশান ৫ কোটি টাকা পাওয়া যায় অর্থাৎ ৩০ কোটি টাকা মত এ্যাফোরস্টেশান এবং অন্যান্য কতকগুলি বাজে খরচ হচ্ছে। অতএব এইভাবে বনজ সম্পদ বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। এই বলে আপনাদের কাছে যে কাট মোশান এসেছে তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি এবং যে বাজেট অনুমোদন জন্য দেওয়া হয়েছে সেটা পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ** এই দাবীর উপর ৪টি কাট মোশান্স্ ছিল কিন্তু কেউ নেই বলে কাট মোশান্গুলি কেউ মুভ করেননি। সুতরাং কাট মোশানগুলি পুট টু ভোট হ'ল না।

Now I put to vote the main demand moved by Shri Parimal Mitra.

The motion of Shri Parimal Mitra that a sum of Rs. 14,72,15,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : 313 Forests and 513-Capital Outlay on Forests, was then put and agreed to.

### Demand No. 52

Major Heads : 305-Agriculture, 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), and 705-Loans for Agriculture (Excluding Public Undertakings).

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 57,03,11,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads "305-Agriculture, 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), and 705-Loans for Agriculture (Excluding Public Undertakings)".

(This is inclusive of total sum of Rs. 34,75,86,000 already voted on account in March and June 1982.)

কৃষি সম্পর্কিত যে সকল প্রকল্প কার্যক্রম রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে, সেই বাবদ নয় কোটি পঁয়তাল্লিশ লক্ষ কুড়ি হাজার টাকাও প্রস্তাবিত উপরোক্ত সর্বমোট ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত।

**পশ্চিম বাংলার কৃষিচিত্র ঃ** ভারতের মোট ভৌগোলিক আয়তনের ৩ শতাংশেরও কম ভূখণ্ডের পশ্চিমবঙ্গে ভারতের মোট জনসংখ্যার ৮ শতাংশ লোকের বাস। কৃষি ও কৃষিভিত্তিক পেশার ওপর পশ্চিমবঙ্গের প্রায় ৮০ শতাংশ লোক নির্ভরশীল। এ-রাজ্যের মোট আয়ের প্রায় ৫০ শতাংশ এবং মোট কর্মসংস্থানের প্রায় ৬০ শতাংশই কৃষিনির্ভর। শুধু গ্রামবাংলার কথাই নয়, কৃষিই এ-রাজ্যের সামগ্রিক আর্থনীতিক কাঠামোর মুখ্য অবলম্বন।

১৯৮১ সালের গণশুমারীর হিসাবে এ-রাজ্যে কৃষক পরিবারের মোট সংখ্যা সাড়ে ৭ লক্ষেরও বেশি, কৃষিমজুর পরিবারের সংখ্যা প্রায় সাড়ে ৩৮ লক্ষ। ১৯৭০-৭১ এবং ১৯৭৬-৭৭ সালের কৃষিশুমারী বিশ্লেষণ করে দেখা যায় যে, প্রথম শুমারীর (১৯৭০-৭১) র থেকে দ্বিতীয় শুমারীর (১৯৭৬-৭৭) সময় পর্যন্ত ক্ষুদ্র কৃষকের পরিচালিত খামার জমির সংখ্যা ৩২ শতাংশ বেড়ে গিয়ে ৩৪·৭ লক্ষ থেকে ৪৫·৮৫ লক্ষ হয়েছে এবং এগুলির আওতায় কৃষিজমির মোট পরিমাণ ২২ শতাংশ বেড়ে গিয়ে ২৩·৯ লক্ষ হেক্টর থেকে মোট ২৯ লক্ষ হেক্টরেরও বেশি হয়েছে। মাত্র ৬ বছরের ব্যবধানেই এই পরিবর্তন। এখন তৃতীয় কৃষিশুমারী চলছে। ঐ ৬ বছরের মধ্যেই মাঝারি ও বিত্তশালী কৃষক পরিবারের পরিচালনায় খামার-জমির সংখ্যা ৭·৫ লক্ষ থেকে ৯·৩ শতাংশ কমে গিয়ে দাঁড়িয়েছে ৬·৮ লক্ষে এবং এগুলির আওতায় কৃষিজমির মোট পরিমাণ ১১·৭ শতাংশ কমে গিয়ে ২৬·৭ লক্ষ হেক্টর থেকে মোট ২৩·৩ লক্ষ হেক্টর হয়েছে। ১৯৭৬-৭৭ সালে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে রাজ্যের খামারগুলির মোট সংখ্যার ৮৭ শতাংশ, যার আওতায় মোট কৃষিজমির ৫৫·৫ শতাংশ। অন্যদিকে, মাঝারি ও বিত্তবান কৃষকের হাতে রাজ্যের খামারগুলির মোট সংখ্যার মাত্র ১৩

শতাংশ, কিন্তু এরই আওতায় রাজ্যের কৃষিজমির ৪৫.৫ শতাংশ। বিগত দশকের শেষ ৪ বছরে (১৯৭৭-৮১) হ্রাস-বৃদ্ধির এই হার বজায় থাকলে (তৃতীয় কৃষি-শুমারীর মাধ্যমে যার প্রকৃত চিত্র পাওয়া যাবে) কৃষি খামার জমির মালিকানার চিত্রটা দাঁড়ায় এরূপ : ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের খামারের সংখ্যা ৯০-৯২ শতাংশে জমির মোট পরিমাণ কমবেশি ৬০ শতাংশ এবং মাঝারি ও বিত্তবান কৃষকের খামারের সংখ্যা ৮-১০ শতাংশে জমির মোট পরিমাণ কমবেশি ৪০ শতাংশ।

এই বাস্তব পরিস্থিতিতে কৃষি উন্নয়নের কথা ভাবতে গেলে প্রথমেই রাজ্যের অসংখ্য প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকেব বিরাট সংখ্যক ছোট ছোট খামারের চারিত্রিক বৈশিষ্ট্যের প্রতি বিশেষ দৃষ্টি দিতেই হবে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে কৃষি ও কৃষকের উন্নয়ন প্রকৃতই সম্ভব হতে পারে, ভূমি-সংস্কার ও সদ্ব্যবহার পরিকল্পনার সঙ্গে সামঞ্জস্য রেখে কৃষি উন্নয়নের উপযুক্ত প্রকল্প রচনা ও রূপায়ণের মাধ্যমে।

এবার কৃষি উৎপাদন পরিস্থিতির দিকে আমাদের দৃষ্টি ফেরাই। ক্রমবর্ধমান জনসংখ্যার চাহিদা অনুযায়ী খাদ্যশস্যের উৎপাদন সম্পূর্ণ সফল আমরা এখনও হতে পারি নি। বিগত দশকের প্রত্যেকটি বছরের খাদ্যশস্য উৎপাদনের একটা চিত্র ১নং ক্রোড়পত্রে দেওয়া হয়েছে। বিশ্লেষণের জন্য ঐ দশকটিকে দুভাগে (১৯৭১-৭২ থেকে ১৯৭৫-৭৬ এবং ১৯৭৬-৭৭ থেকে ১৯৮০-৮১) ভাগ করে প্রতি ভাগের পাঁচ বছরের গড় উৎপাদনের তুলনা করলে খুবই অর্থবহ হবে, কারণ পাঁচ বছরের এই প্রত্যেকটি ভাগে দুটি করে বছর কৃষি উৎপাদনের পক্ষে মোটামুটি স্বাভাবিক বছর, দুটি করে খারাপ বছর এবং একটি করে ভাল বছর ছিল (১৯৭৫-৭৬ এবং ১৯৮০-৮১)। প্রথম ভাগের পাঁচ বছরে খাদ্যশস্যের বার্ষিক গড় উৎপাদনের পরিমাণ ছিল প্রায় ৭৬ লক্ষ টন এবং দ্বিতীয় পাঁচ বছরে বার্ষিক গড় উৎপাদনের পরিমাণ ছিল প্রায় ৮০ লক্ষ টন; অর্থাৎ বিগত পাঁচ বছরে খাদ্যশস্যের উৎপাদনে আমরা অবশ্যই কিছুটা এগিয়েছি। ঐ দশকেরই শেষ পাঁচ বছরে কেবল চালের বার্ষিক গড় উৎপাদন ছিল প্রায় ৬৭ লক্ষ টন যা প্রথম পাঁচ বছরের বার্ষিক গড় উৎপাদন প্রায় ৬৩ লক্ষ টনের তুলনায় ৪ লক্ষ টন বেশি। সুতরাং দেখা যায় যে, শুধু চালের গড় উৎপাদনবৃদ্ধির পরিমাণ এবং মোট খাদ্যশস্যের উৎপাদনবৃদ্ধির পরিমাণ সমান। তিনটি মরশুমী চালের খরিফখন্দে আমনের উৎপাদনের উপরই মোট খাদ্যশস্যের উৎপাদন প্রধানতঃ নির্ভর করে। বিগত দশকের শেষ পাঁচ বছরে আমনের (চালের হিসাবে) বার্ষিক গড় উৎপাদনের পরিমাণ (প্রায় ৫১ লক্ষ টন) প্রথম পাঁচ বছরে বার্ষিক

গড় উৎপাদন ( প্রায় ৪৬ লক্ষ টন ) থেকে ৬ লক্ষ টন বেশি। ক্রমবর্ধমান চাহিদার পরিপ্রেক্ষিতে মোট খাদ্যশস্যের উৎপাদনবৃদ্ধির হার অবশ্যই যথেষ্ট নয়। ভারতের রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গে চালের মোট উৎপাদনের পরিমাণ সর্বাধিক, কিন্তু হেক্টর প্রতি ফলনে এ রাজ্য পাঞ্জাব, হরিয়ানা, অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক এবং তামিলনাড়ু প্রভৃতি রাজ্যের তুলনায় কিছুটা পিছিয়ে আছে। এর কারণ খরিফ-খন্দের প্রধান ফসল আমনের গড় ফলনের হার অন্যান্য মরশুমের ধানের গড় ফলনের তুলনায় কম। এই পরিস্থিতেও বিগত পাঁচ বছরের মধ্যে একটা রূপালী রেখার আভাস পাওয়া গেছে। ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৮০-৮১ সালে আমনের গড় ফলন ( হেক্টর প্রতি চালের হিসাবে ) ১৩০০ কেজিরও বেশি হয়েছিল এবং ১৯৮০-৮১ সালের গড় ফলনের পরিমাণ জাতীয়স্তরের গড় ফলনের বেশি হয়েছিল। এই শেষ পাঁচ বছরের আরও দুটি বৃহৎ সাফল্য উল্লেখযোগ্য। ১৯৭৭-৭৮ সালে খাদ্যশস্যের মোট উৎপাদন ৮৯·৭ লক্ষ টন এবং ১৯৮০-৮১ সালে শুধু আমনের মোট উৎপাদন ( চালের হিসাবে ) ৬০·২ লক্ষ টন পশ্চিমবঙ্গের সর্বকালীন রেকর্ড। পশ্চিমবঙ্গ এখন আলু এবং পাট ( ও মেস্তা ) প্রভৃতি বাণিজ্যিক ফসলের উৎপাদনে স্বয়ম্ভর। ডালশস্য ও তেলবীজ উৎপাদনে এখনও ঘাটতি রয়েছে, অবশ্য ঘাটতির পরিমাণ কিছুটা কমেছে।

কৃষক ও কৃষির এই বাস্তব অবস্থার পটভূমিতে বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে দায়িত্বভার নেবার পর শুধু কৃষি উৎপাদনই নয়, কৃষকেরও উন্নয়নকল্পে কৃষিনীতি ও কার্যক্রমের প্রয়োজনীয় পরিবর্তন করে অর্থনৈতিক বিচারে দুর্বলতর শ্রেণীর কল্যাণে উন্নয়ন প্রকল্পের সার্থক রূপায়ণের প্রতি বিশেষ দৃষ্টি দেন। শুধু মেহনতী মানুষের কল্যাণসাধনই নয়, পুনর্বিন্যস্ত নীতির মাধ্যমে বিরাট প্রাকৃতিক সম্পদ ও শ্রমশক্তির সমন্বয় ও সুষ্ঠু ব্যবহারে গ্রামবাংলার অর্থনৈতিক পুনর্গঠনে বিশেষ দৃষ্টি নিবদ্ধ করা হয়।

**মূলনীতি ও কর্মসূচী**ঃ পুনর্বিন্যস্ত কৃষিনীতি, শ্রমনিবিড় ও উৎপাদনমুখী কর্মসূচীর পঞ্চবার্ষিক রূপায়ণে আমরা যে পূর্ণ গণসমর্থন পেয়েছি, পুনর্বার শাসনক্ষমতায় প্রতিষ্ঠিত হবার মধ্যে সে সত্য প্রমাণিত হয়েছে। কৃষি ও গ্রামোন্নয়নে প্রচারিত ৩৪ দফা কর্মসূচীতে আমাদের দৃষ্টিভঙ্গী ও মূলনীতিগুলি হোল ঃ

(১) ভূমিসংস্কার কর্মসূচীর কার্যকর প্রয়োগ, রাজ্যের কৃষি তথা সামগ্রিক অর্থনীতির পুনর্গঠনে ভূমির সদ্ব্যবহারে উপযুক্ত পদ্ধতির পরিগ্রহণ ও সঠিক রূপায়ণ ;

(২) বর্গাদার ও কৃষি শ্রমিকদের অর্থনৈতিক অধিকার রক্ষায় কার্যকর ব্যবস্থা গ্রহণ এবং কৃষি শ্রমিকদের ন্যূনতম মজুরী সুনিশ্চিত করা ;

(৩) অগ্রাধিকারের ভিত্তিতে সেচ, নিকাশী এবং বন্যানিয়ন্ত্রণ প্রকল্পগুলির রূপায়ণের মাধ্যমে বিভিন্ন ফসলের আওতায় সর্বমোট জমির অন্তত ৫০ শতাংশের সেচের সুযোগ বাড়ানো ;

(৪) কৃষি উৎপাদনের উপকরণগুলি সময়মত ও উপযুক্ত পরিমাণে সরবরাহের ব্যবস্থা সুনিশ্চিত করা, কৃষি উৎপাদন বৃদ্ধিতে উৎসাহ দান, কৃষিপণ্য গুদামজাতকরণ, পরিবহণ ও বিপণনের সুব্যবস্থা এবং কৃষিপণ্যের ন্যায্যমূল্য সুনিশ্চিত করা, খরাপ্রবণ এলাকায় সম্ভাব্য বাণিজ্যিক ফসল উৎপাদনে বিশেষ ও আর্থিক উৎসাহ দান ;

(৫) পাট উৎপাদকের স্বার্থরক্ষার্থে **রাজ্য পাট নিগম** সংস্থাপন এবং পাটজাত নতুন পণ্য ব্যবসায়িক ভিত্তিতে উৎপাদনের গবেষণায় উৎসাহ দান ;

(৬) পান, আলু ইত্যাদি অর্থকরী ফসলের উৎপাদনবৃদ্ধিতে বিশেষ গুরুত্ব আরোপ। ফসল তোলার অব্যবহিত পরেই অভাবজনিত বিক্রি রোধ করে উৎপাদকের স্বার্থরক্ষার্থে সমস্ত কৃষিপণ্য বিশেষতঃ পাট প্রভৃতি অর্থকরী পণ্যের সহায়ক মূল্য প্রচলন ;

(৭) পশুপক্ষী পালন, মৎস্যচাষ এবং বনসৃজন ইত্যাদি আনুসঙ্গিক পেশার প্রসার ঘটিয়ে সামগ্রিক কৃষি উৎপাদন অর্থনীতির ভিত্তি সুদৃঢ়করণ ;

(৮) কৃষি উন্নয়নে সমবায় ও পঞ্চায়েত সংগঠনগুলির অর্থবহ সদ্ব্যবহার সুনিশ্চিত করা ;

(৯) কৃষি কর্মকাণ্ডের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ প্রসার, বিশেষতঃ শুখা মরশুমে উদ্বৃত্ত কৃষি মজুরদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি ; এবং

(১০) শস্যবীমা, কৃষি পেনসন ইত্যাদি সামাজিক ন্যায় ও নিরাপত্তামূলক প্রকল্পগুলির রূপায়ণ অব্যাহত রাখা।

**কৃষি উন্নয়নের মূল পন্থা ঃ** কৃষি ও গ্রামোন্নয়নে সংশ্লিষ্ট বিভিন্ন বিভাগগুলির মধ্যে অর্থবহ সমন্বয়সাধন এবং কৃষি বিভাগের নিজস্ব শাখাগুলির সমন্বিত যৌথপ্রচেষ্টায় নির্দিষ্ট লক্ষ্যবিশিষ্ট কর্মসূচীর সফল রূপায়ণ আমাদের পুনর্বিন্যস্ত নীতি ও কর্মধারার পূর্বশর্ত। এই উদ্দেশ্যে কৃষি প্রশাসনকে আমাদের পাঁচ বছরের মূল্যবান অভিজ্ঞতার

মাধ্যমে গতিশীল করে তোলা হবে এবং কৃষি-গবেষণা ও সম্প্রসারণ কার্যক্রমের মধ্যে কার্যকরী যোগসূত্র স্থাপন করা হবে। কৃষি ও গ্রামোন্নয়ন প্রচেষ্টায় অধিকতর সাফল্য অর্জনের জন্য সরকারী ও বেসরকারী স্তরের শিক্ষায়ত ও অন্যান্য সহযোগী সংগঠনগুলির যথাসম্ভব সাহায্য নেবার অবিরাম প্রচেষ্টা চালিয়ে যাওয়া হবে।

ক্রমবর্ধমান জনসংখ্যার খাদ্যশস্যের চাহিদা মেটাতে ও শিল্পের প্রয়োজনে কাঁচামালের সরবরাহ অক্ষুণ্ণ রাখতে কৃষিপণ্যের উৎপাদনে স্বয়ম্ভর হওয়া এবং সামাজিক ন্যায় প্রতিষ্ঠার প্রচেষ্টায় কতকগুলি স্বল্পমেয়াদী, মধ্যম ও দীর্ঘমেয়াদী কার্যকর ব্যবস্থা গ্রহণই আমাদের মূল কর্মপন্থার ভিত্তি। অবশ্য এগুলির যথাযথ প্রয়োগ আমাদের সীমিত আর্থিক সামর্থ্যের ওপর নির্ভর করে। চাষের জমি বাড়িয়ে উৎপাদন বাড়াবার সম্ভাবনা এ রাজ্যে খুবই সীমিত। তাই নিবিড় চাষের মাধ্যমে একই জমিকে বারংবার ব্যবহার করে শস্য উৎপাদনের গড় নিবিড়তা এবং হেক্টর প্রতি ফলন বাড়াবার দিকেই প্রধানতঃ আমাদের দৃষ্টি দিতে হবে। ১৯৮২-৮৩ সালে শস্য উৎপাদনের গড় নিবিড়তার লক্ষ্যমাত্রা হবে কমপক্ষে ১৫০ শতাংশ এবং ষষ্ঠ যোজনার শেষ বছরে (১৯৮৪-৮৫) ১৫৮ থেকে ১৬০ শতাংশ। এর জন্য প্রয়োজন সময়মত উপযুক্ত পরিমাণ উন্নত বীজ সরবরাহ, অধিক ফলনশীল জাতের প্রসার, বিভিন্ন ফসলের স্থানীয় জাতগুলির গুণগত উৎকর্ষসাধন, সেচের জলের সুষ্ঠু ব্যবহার ও অধিকতর সেচের সুযোগ প্রসার, অধিকতর জৈবসারের উৎপাদন ও ব্যবহার, জীবাণুসার ব্যবহার, রাসায়নিক সারের অব্যাহত সরবরাহ ও সুষম ব্যবহার, প্রয়োজনভিত্তিক শস্যসংরক্ষণ ব্যবস্থা, বিভিন্ন কৃষি, জলবায়ু অঞ্চলের উপযোগী ফসলের জাত উদ্ভাবন ও প্রচলন, কৃষি প্রযুক্তির উপযোগী গবেষণা ও যথাযথ প্রয়োগ, কৃষি প্রশিক্ষণের প্রসার এবং কার্যকরী কৃষি সম্প্রসারণ ব্যবস্থা ইত্যাদি। এ ছাড়াও প্রয়োজন সময়মত উপযুক্ত পরিমাণ কৃষি উৎপাদন ও বিপণন ঋণের সরবরাহ, কৃষিপণ্যের গুদামজাতকরণ পরিবহন ও উপযুক্ত বিপণন ব্যবস্থা। কৃষি উৎপাদনের মোট পরিমাণ ও স্তরকে আরও সুনিশ্চিত ও ক্রমোন্নত করবার জন্য প্রয়োজন নিয়ন্ত্রিত বিপণন ব্যবস্থার পাশাপাশি কৃষিপণ্যের ন্যায্যমূল্য নির্ধারণ, অভাবজনিত বিক্রি রোধে সহায়ক মূল্য প্রবর্তন ও আর্থিক উৎসাহ দান ইত্যাদির মাধ্যমে উৎপাদকের স্বার্থরক্ষার ব্যবস্থা সুদৃঢ় করা।

**বিগত পাঁচ বছরের কৃষি পরিস্থিতি ঃ** বিগত পাঁচ বছরের মধ্যে ১৯৭৭-৭৮ এবং ১৯৮০-৮১ সালের বৃষ্টিপাতের পরিমাণ ভালই ছিল। ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সাল দুটি ছিল অদ্ভুত প্রাকৃতিক বিপর্যয়ের বছর। ১৯৭৮-৭৯ সালে বিপর্যয় সৃষ্টিকারী বন্যার প্রকোপ এবং ১৯৭৯-৮০ সালে ব্যাপক খরার প্রকোপ। ১৯৮১-৮২ সালের

শুরু হয়েছিল ভালই, কিন্তু খরিফ-খন্দের মাঝামাঝি থেকে খরা দেখা দেয়। সেপ্টেম্বর ( ১৯৮১ ) মাসের মাঝামাঝি পর্যন্ত উপযুক্ত জলবায়ুর পরিবেশে পাট ও আউশ ধানের ফলন ও উৎপাদন দুই-ই বাড়লো। উপযুক্ত পরিবেশে আমন রোয়ার কাজ ভালই হয়েছিল, ধানের প্রাথমিক বৃদ্ধিও সন্তোষজনক ছিল। কিন্তু সেপ্টেম্বর ( ১৯৮১ ) মাসের শেষার্ধের পর থেকে খরা শুরু হওয়ায় ধানের ফুল আসবার মুখে এবং দানাপুষ্ট হবার সময় মাটিতে রসের টান পড়ায় ফলন অনেকাংশে মার খেলো। মড়ার উপর খাড়ার ঘা হিসাবে এলো ১৯৮১ সালের ডিসেম্বর মাসের বিপর্যয় সৃষ্টিকারী সাইক্লোন। ২৪ পরগণা, মেদিনীপুর, হাওড়া এবং হুগলী জেলার বিস্তীর্ণ এলাকায় ফসলের খুব ক্ষতি হলো। আমন ধানের উৎপাদন আগের বছরের ( ১৯৮০-৮১ ) ৬০ লক্ষ টনের জায়গায় ১৯৮১-৮২ সালে দাঁড়ালো মাত্র ৪৪ লক্ষ টনে। ১৯৭৬-৭৭ থেকে ১৯৮০-৮১ পর্যন্ত পাঁচ বছরের গড় উৎপাদন ৫২ লক্ষ টন থেকেও ৮ লক্ষ টন কম উৎপাদন হলো।

১৯৮১ সালের ডিসেম্বর মাসের সাইক্লোনজনিত ক্ষয়ক্ষতির হাত থেকে ক্ষতিগ্রস্ত এলাকার মাটি ও জলের শোধন ব্যবস্থার জন্য কতকগুলি বিশেষ ব্যবস্থা নেওয়া হয়। (১) ২৪ পরগণা জেলায় মাটি ও জল পরীক্ষা সমীক্ষার জন্য ১·২৮ লক্ষ টাকা মঞ্জুর করা হোল, (২) পশ্চিমবঙ্গ কৃষি শিল্প নিগমের মাধ্যমে যান্ত্রিক কম্পোস্ট বিতরণের জন্য ১০·৮০ লক্ষ টাকা মঞ্জুর করা হলো, (৩) ২৪ পরগণা জেলার সাইক্লোন-পীড়িত এলাকায় ধৈঞ্চাবীজ দিয়ে সবুজ সার করবার জন্য ৬·৮০ লক্ষ টাকা মঞ্জুর করা হলো, (৪) মুগ, তিল, ঢেড়স, লঙ্কা ও তরমুজ উৎপাদনে সাহায্য করবার জন্য ২৪ লক্ষ টাকা ব্যয়ে ৯০ হাজার বিশেষ মিনিকিট দেবার ব্যবস্থা করা হোল, (৫) লবণাক্ত জমির উপযোগী ধানের বীজ মিনিকিটের মাধ্যমে সাহায্য দেবার জন্য ৬০ লক্ষ টাকা মঞ্জুর করা হোল। উপযোগী ধানের বীজ যথেষ্ট পরিমাণে সংগ্রহ করতে না পারায় বিনামূল্যে ধানের মিনিকিট বিতরণের লক্ষ্যমাত্রা অর্ধেকের কিছু বেশি মাত্রায় পূরণ করা সম্ভব হয়েছিল।

১৯৮১ সালের সেপ্টেম্বর মাস থেকে যে খরা পরিস্থিতির শুরু হয়েছিল, ১৯৮২ সালের প্রাক্-খরিফ এবং খরিফ-খন্দ পর্যন্তও সেই পরিস্থিতি গড়িয়ে এলো। মে ( ১৯৮২ ) মাসে ১৭টি কৃষি জেলার ১৫টিতে ৭৬ শতাংশ পর্যন্ত বৃষ্টির ঘাটতি দেখা গেছে। জুন ( ১৯৮২ ) মাসে ১২টি জেলায় বৃষ্টিপাতের ঘাটতির পরিমাণ ছিল ২০ থেকে ৫০ শতাংশ। এমনকি, ১৭টি জেলার মধ্যে ১৩টিতে জুলাই ( ১৯৮২ ) মাসের অধিকাংশ পর্যন্ত খরার প্রকোপ চলেছে। জুলাইয়ের শেষদিকে এবং আগস্ট

( ১৯৮২ ) মাসে বিক্ষিপ্তভাবে অল্প পরিমাণ বৃষ্টি হয়। প্রকৃতপক্ষে, উত্তরবঙ্গের দার্জিলিং, জলপাইগুড়ি এবং কোচবিহার জেলা বাদে, খরিফ-খন্দের অধিকাংশ পর্যন্ত ১৭টি কৃষি জেলার ১৪টিতেই অভূতপূর্ব খরা পরিস্থিতি চলতে থাকে। অপরিমিত বৃষ্টিতে পাট, আউশ ধান এবং আমনের বীজতলাগুলির প্রচুর ক্ষতি হয়। বড় নদী-সেচ প্রকল্পগুলির জলাধার থেকে নির্ধারিত সময়ের আগে জুলাই মাসের গোড়াতেই জল ছাড়া শুরু হয় যাতে আমনের বীজতলা বাঁচে এবং নতুন বীজতলা করা যায়। এই চরম ব্যবস্থার মাধ্যমেও ক্যানেল এলাকায় সেচসেবিত মোট ৮ লক্ষ হেক্টরের ১০ শতাংশের বেশি জমিতে বীজতলা উপকৃত হতে পারে নি। বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র সেচ-প্রকল্পের সেচ-সেবিত এলাকার বাইরের জমিতে আমনের বীজতলার খুবই ক্ষতি হয়। বর্তমান বছরে ধানের স্বাভাবিক উৎপাদনের সম্ভাবনা নষ্ট হয়ে যায়।

এই ব্যাপক ও দীর্ঘস্থায়ী খরা পরিস্থিতিতে পাট, আউশ, আমন ও অন্যান্য ফসলের যে ক্ষয়ক্ষতি প্রত্যক্ষভাবে হয়, জুলাই (১৯৮২) মাস পর্যন্ত সেই ক্ষয়ক্ষতির আর্থিক মূল্য ৩৭৫ কোটি টাকারও বেশি। বর্তমান বছরের অবশিষ্টাংশে সম্ভাব্য ফসল উৎপাদনের কোন বিকল্প ব্যবস্থার মাধ্যমে এই লোকসানের সম্পূর্ণ ক্ষতিপূরণ করা সম্ভব নয়।

ফসল উৎপাদনের প্রত্যক্ষ ক্ষয়ক্ষতি ছাড়াও, খরিফ-খন্দে কৃষি কর্মকাণ্ডের ব্যস্ততম মরশুমে অসংখ্য কৃষিমজুর, ভাগচাষী, প্রান্তিক ও ক্ষুদ্র কৃষক বেকার থাকায় অপ্রত্যক্ষ ক্ষয়ক্ষতিও যথেষ্ট হয়েছিল। ১৯৮১ সালের সেপ্টেম্বর মাস থেকে বর্তমান সময় পর্যন্ত প্রায় ৪০ লক্ষ কৃষিমজুর পরিবারসহ প্রায় ৮০ লক্ষ গ্রামীণ পরিবারের তিন কোটি লোক এই খরাজনিত পরিস্থিতিতে ক্ষতিগ্রস্ত হন। নানা ধরনের ত্রাণ ব্যবস্থার মাধ্যমে এই পরিস্থিতির মোকাবিলার যে প্রচেষ্টা করা হয়, বিরাট প্রয়োজনের তুলনায় সেই প্রচেষ্টা নিতান্তই অপ্রতুল। বর্তমান বছরের এই অস্বাভাবিক খরা পরিস্থিতির মোকাবিলায় ফসলের ক্ষয়ক্ষতি পূরণ এবং ক্ষতিগ্রস্ত কৃষকদের ত্রাণের উদ্দেশ্যে কৃষিবিভাগ থেকে নিম্নোক্ত ব্যবস্থাগুলি নেওয়া হয়ঃ

(ক) ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির আওতায় ধানের বীজতলা করবার জন্য সেচ কর আগাম আদায়ের ব্যবস্থা স্থগিত রাখা।

(খ) বিদ্যুৎ বিভাগের সহযোগিতায় বিদ্যুচ্চালিত ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির জন্য দিনে অন্তত ৮ ঘণ্টা বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা।

(গ) ১,৮০০ হেক্টর জমিতে ধানের চারা সরবরাহের জন্য সরকারী খামার এবং

গভীর নলকূপ ও নদী-সেচ প্রকল্প এলাকায় ৪১ লক্ষ টাকা ব্যয়ে ধানের নিবিড় যৌথ বীজতলা করে চারা তৈরির ব্যবস্থা করা।

(ঘ) কলাই, মসুর, ছোলা, সরিষা এবং গমের মিনিকিট ৫,২০,০০০ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বিনামূল্যে বিতরণের জন্য ২ কোটি টাকা মঞ্জুর করা। এ ছাড়া খরাপ্রবণ এলাকায় ক্ষতিগ্রস্ত কৃষকদের ৬৮০১টি বিশেষ মিনিকিট বিনামূল্যে বিতরণের জন্য ৫ লক্ষ টাকা মঞ্জুর করা।

(ঙ) পুরুলিয়া, বাঁকুড়া মেদিনীপুর, বীরভূম, বর্ধমান, হুগলী, নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার ক্ষতিগ্রস্ত কৃষকদের মাথাপিছু ৮ কেজি বীজ বিনামূল্যে বিতরণের জন্য স্থানীয় সূত্র থেকে ধানের বীজ সংগ্রহের উদ্দেশ্যে মোট ৮০ লক্ষ টাকা মঞ্জুর করা।

(চ) ক্ষতিগ্রস্ত কৃষকদের কৃষি উপকরণ সংগ্রহে সাহায্য করবার জন্য ৬ কোটি টাকার স্বল্প মেয়াদী ঋণ মঞ্জুর করা।

**১৯৮২-৮৩ সালে শস্য উৎপাদনের লক্ষ্যমাত্রাঃ** খাদ্যশস্য, অন্যান্য খাদ্য ও বাণিজ্যিক ফসলের উৎপাদনের লক্ষ্যমাত্রা নীচের তালিকায় দেওয়া হোল।

| শস্যের নাম | ১৯৮২-৮৩ লক্ষ্যমাত্রা ( লক্ষ টন ) |
|---|---|
| ১। ধান | |
| ( চালের হিসাবে ) | |
| (ক) আউশ | ৮.৫০ |
| (খ) আমন | ৬৫.০০ |
| (গ) বোরো | ১১.০০ |
| মোট চাল | ৮৪.৫০ |
| ২। অন্যান্য তণ্ডুল জাতীয় শস্য | ১.৫০ |
| ৩। গম | ১১.০০ |
| ৪। ডালশস্য | ৪.০০ |
| মোট খাদ্যশস্য | ১০১.০০ |
| ৫। তৈলবীজ | ১.৭৫ |
| ৬। আলু | ২২.০০ |
| ৭। আখ | ১০.০০ |
| ৮। পাট ( লক্ষ বেল, ১ বেল = ১৮০ কেজি ) | ৪২.০০ |

ব্যাপক খরায় আউশ এবং আমনের আওতায় জমির পরিমাণ কমে যাবার ফলে খরিফ উৎপাদনের পরিমাণও স্বভাবতঃই কমে যাবে। খরিফ-খন্দের এই ক্ষয়ক্ষতি পূরণের উদ্দেশ্যে তাই উৎপাদনের সম্ভাব্য বিকল্প কর্মসূচী নেওয়া হয়েছে। খরিফ-খন্দের শেষদিকে স্বাভাবিক বৃষ্টি পাওয়া যাবে, এই আশায় মোট ২৪·২১ লক্ষ হেক্টরে রবি-গ্রীষ্ম খন্দের একটি বিরাট উৎপাদন পরিকল্পনা করা হয়েছে। এই পরিকল্পনায় বিভিন্ন ফসলের আওতায় জমির পরিমাণ (লক্ষ্যমাত্রা) নিচের তালিকায় দেখান হোল। এই রবি-গ্রীষ্ম উৎপাদনের কার্যক্রম খরিফ উৎপাদনের ক্ষতির অধিকাংশ পূরণ করা ছাড়াও গ্রামাঞ্চলে অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ বাড়াতে যথেষ্ট সাহায্য করবে।

| ফসল | লক্ষ্য মাত্রা (লক্ষ হেক্টর) |
|---|---|
| ১। বোরোধান | ৪·২০ |
| ২। গম | ৫·৫০ |
| ৩। ডালশস্য | ৬·২৫ |
| ৪। তৈলবীজ | ৩·৮১ |
| ৫। আলু | ১·৫৮ |
| ৬। সবজি | ১·০০ |
| ৭। আখ | ০·৩৬ |
| ৮। অন্যান্য | ০·৫০ |
| মোট | ২৪·২১ |

**কৃষি কর্মসূচীর রূপায়ণে ব্যয়ঃ** কৃষি উন্নয়ন পরিকল্পনার লক্ষ্যমাত্রায় পৌঁছুতে একমাত্র সরকারী খাতেই প্রচুর অর্থ বিনিয়োগ আবশ্যক। ১৯৮১-৮২ সালে কৃষি উন্নয়নে মোট ২৯ কোটি টাকা ব্যয় হয়েছিল। ১৯৮২-৮৩ সালে প্রথমে ব্যয়বরাদ্দের হিসাব ধরা হয়েছিল ৫৮·৬৪ কোটি টাকা। এবছর বিশেষ আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে ব্যয়বরাদ্দ কমিয়ে ধরা হয় ৩২ কোটি টাকা। ক্ষুদ্র সেচ ও কমাণ্ড এলাকা উন্নয়ন বাবদ প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ বাদ দিলে শুধু কৃষিখাতে ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ২০·৬০ কোটি টাকা।

**১৯৮২-৮৩ সালে কৃষি উৎপাদন ও অধিকতর কর্মসংস্থানের মূখ্য কর্মসূচী**

১। **ভূমি ও জল সংরক্ষণঃ** রাজ্যের মোট ভৌগোলিক আয়তন ৮৭·৮৫ লক্ষ হেক্টরের প্রায় ২০ লক্ষ হেক্টরে ভূমি ও জল সংরক্ষণের নানাবিধ সমস্যা আছে।

পঞ্চম যোজনার শেষ বছর ১৯৭৯-৮০ পর্যন্ত সর্বমোট প্রায় ১·২ লক্ষ হেক্টর জমিতে ( সমস্যাপীড়িত এলাকার প্রায় ৭·৫ শতাংশ ) সমস্যা সমাধানের জন্য আবশ্যক পদ্ধতি প্রয়োগ করা হয়েছে। ষষ্ঠ যোজনার মধ্যে ( ১৯৮০-৮১ থেকে ১৯৮৪-৮৫ ) উপযুক্ত ব্যবস্থা নেওয়া জমির মিলিত মোট পরিমাণ দাঁড়াবে ২·৪ লক্ষ হেক্টর ( অর্থাৎ সমস্যা পীড়িত এলাকার ১৫ শতাংশ )।

বামফ্রন্ট সরকারের আমলে ভূমি ও জল সংরক্ষণ শাখার পুনর্বিন্যাস করা হয়েছে। আগে এই গুরুত্বপূর্ণ প্রকল্পের কাজ মাত্র দুটি জেলায় সীমাবদ্ধ ছিল। বিগত পাঁচ বছরের মধ্যে এই কর্মসূচীকে রাজ্যের সর্বত্র প্রসারিত করা হয়েছে। এর ফলে বিশেষতঃ সমস্যাপীড়িত দার্জিলিং জেলার পাহাড় অঞ্চল, তরাই অঞ্চল, পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম ও সুন্দরবন এলাকায় ফসলের ফলন বেড়েছে এবং যথেষ্ট আর্থনীতিক উন্নয়ন সম্ভব হয়েছে।

১৯৮১-৮২ সালে মোট ১০৩·৬১ লক্ষ টাকা ব্যয়ে মোট ৭,২০০ হেক্টর জমিতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছিল। ১৯৮২-৮৩ সালের লক্ষ্যমাত্রা ১৬,৬০০ হেক্টর।

এই কার্যক্রমের একটি করণীয় অঙ্গ হিসাবে গত বছরে ভূমি সমীক্ষার কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। ১৯৮১-৮২ সালে মোট ৭,৩৭৪ হেক্টর জমির সমীক্ষা শেষ করা হয়েছে, ১৯৮২-৮৩ সালের লক্ষ্যমাত্রা ২৫,০০০ হেক্টর।

চাষের আওতায় জমির স্বাভাবিক উর্বরতা বজায় রাখা ও উৎপাদনশীলতার উন্নয়ন এবং অতিরিক্ত বন্ধ্যা জমিকে চাষের কাজে ব্যবহারে ভূমি ও জল সংরক্ষণ ব্যবস্থাসমূহ অত্যন্ত গুরুত্বপূর্ণ। ভবিষ্যতে এই কর্মসূচীর উপর যথাযথ গুরুত্ব আরোপ করবার প্রস্তাব করা হয়েছে।

২। **সেচ ব্যবস্থার প্রসার**ঃ কৃষি বিভাগ ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি রূপায়িত করে। বামফ্রন্ট সরকারের বিগত পাঁচ বছরের শাসনকালে বিশেষ করে প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকের সুবিধার্থে ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণ পদ্ধতির কিছু প্রয়োজনীয় পরিবর্তন করা হয়।

২·১। **অতিক্ষুদ্র সেচ প্রকল্প**ঃ ১৯৭৭-৭৮ সালের আগে এ ধরণের প্রকল্পের মোট ব্যয়ের ৫০ শতাংশ সরকারী অনুদান দেওয়া হোত। গরীব চাষীদের বোঝা লাঘব করবার উদ্দেশ্যে বামফ্রন্ট সরকার অনুদানের মাত্রা বাড়িয়ে ১০০ শতাংশ করেন। ছোট ছোট বাঁধ, খাল খনন অথবা সংস্কার, কালভার্ট, 'কজওয়ে', স্লুইস ইত্যাদি এ ধরনের প্রকল্পের আওতায় পড়ে। ১৯৮১-৮২ সালে উপজাতি উপ-পরিকল্পনাসহ এ ধরনের প্রকল্পগুলি রূপায়ণের জন্য মোট ৯১·৬০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। বর্তমান বছরে এ

পর্যন্ত সাধারণ প্রকল্পগুলির রূপায়ণের জন্য ইতিমধ্যে ৪৫ লক্ষ টাকা এবং উপজাতি উপ-পরিকল্পনার অধীন প্রকল্পগুলির রূপায়ণের জন্য ৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১.২। **ক্ষুদ্র সেচ প্রকল্প ঃ** গভীর ও অগভীর নলকূপ, নদী সেচ ব্যবস্থা এবং নানা ধরনের ভূপৃষ্ঠ সেচ ব্যবস্থা ইত্যাদি এ ধরনের প্রকল্পের আওতায় পড়ে। পশ্চিমবঙ্গে মাটির অভ্যন্তরে সঞ্চিত জলের ব্যবহারযোগ্য পরিমাণে ক্ষুদ্র সেচ প্রকল্পাদির মাধ্যমে ৩.৮ মিলিয়ন হেক্টরে সেচ ব্যবস্থা করা সম্ভব। ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠের জলসম্পদের প্রাপ্যতা ও ব্যবহারযোগ্যতা সুপরিকল্পিত নিরূপণের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রাজ্য জলপর্ষদকে অধিকতর শক্তিশালী করে নতুন নাম দেওয়া হয়েছে "পশ্চিমবঙ্গ রাজ্য জল অনুসন্ধান অধিকার"। ১৯৮১-৮২ সাল পর্যন্ত এই অধিকার পশ্চিমবঙ্গের মোট ৩৩৫টি ব্লকের ২৪৯টির ভূগর্ভস্থ জলসম্পদের পরিমাণ নিরূপণের সমীক্ষা শেষ করেছে। ৮৬টি ব্লকের সমীক্ষার কাজ এখনও বাকী। ১৯৮১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই অধিকার ২৪৪টি ব্লকে মোট ২,৭৫১টি গভীর নলকূপ, ৯৮,২৮৫টি অগভীর নলকূপ এবং ১,৩৬,৩১৯টি সেচকূপ নির্মাণের অনুমতি-পত্র দিয়েছে।

বিগত পাঁচ বছরে অতিরিক্ত সেচ ব্যবস্থার প্রসারে এ ধরনের দ্রুত রূপায়ণযোগ্য ক্ষুদ্র সেচ প্রকল্পের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। ১৯৭৭-৭৮ থেকে ১৯৮১-৮২ সালের মধ্যে মোট ৮২ কোটি টাকা ব্যয়ে নানা ধরনের ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণের মাধ্যমে প্রায় ৩.৬ লক্ষ হেক্টর জমি সেচের আওতায় আনা হয়েছে। এ পর্যন্ত কৃষি কারিগরী অধিকার এবং ক্ষুদ্র সেচ নিগম কর্তৃক রূপায়িত হয়েছে ২,৯৩৫টি গভীর নলকূপ, ৩,৩৪২টি সরকারী মালিকানাধীন অগভীর নলকূপ (সরকারী এবং বেসরকারী অগভীর নলকূপের মোট সংখ্যা ১.৫ লক্ষ এবং অতিরিক্ত "ফিল্টার পয়েন্ট"-এর সংখ্যা ২৮,৩৭০), ১,৭৭৭টি নদীসেচ প্রকল্প, ১২২টি নানা ধরনের ভূপৃষ্ঠ সেচ / নিকাশী প্রকল্প এবং যথেষ্ট সংখ্যক সেচকূপ (বর্তমানে এ রাজ্যে সেচের কাজে ব্যবহৃত সেচকূপের মোট সংখ্যা ৫৬,৫৯৪)। ১৯৭৭-৭৮ থেকে ১৯৮১-৮২ এই পাঁচ বছরে সম্পাদিত ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি দ্বারা উপকৃত হয়েছেন ২৪,৭০০ জন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং ৯,৮৮০ জন তপসিলী/উপজাতিভুক্ত কৃষক, এছাড়া উপরোক্ত শ্রেণীবহির্ভূত উপকৃত কৃষকের সংখ্যাও অনেক।

সম্প্রতি পর্যায়ক্রমে সেচের জল সরবরাহ ব্যবস্থার মাধ্যমে ফসল উৎপাদনে এবং সেচের উপযোগিতা বৃদ্ধিতে জলের পর্যায়ক্রমে সদ্ব্যবহারের রীতি প্রচলনের দিকে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। এই ব্যবস্থায় সেচের জলের সুষ্ঠু বণ্টন ও সদ্ব্যবহারের

সুযোগ যথেষ্ট বাড়িয়ে দিয়েছে। এই পদ্ধতির অধিকতর প্রচলনের আরও নিবিড় প্রচেষ্টা চালিয়ে যাওয়া হবে যাতে কৃষকদের সেচের জলের সদ্ব্যবহারে সচেতন ও অভিজ্ঞ করে তোলা যায়।

৩। **বীজ উৎপাদন ও সরবরাহ ঃ** বর্তমানে এ রাজ্যের কৃষকদের বীজের চাহিদা মেটাতে অন্যান্য রাজ্য থেকে বছরে প্রায় ৩০ কোটি টাকার বীজ আমদানি করতে হয়। এতেও সময়মত এবং যথোপযুক্ত পরিমাণ বীজের সরবরাহ সুনিশ্চিত করা যায় না। এই অসুবিধা দূর করে এ রাজ্যকে প্রয়োজনানুগ উন্নত বীজ উৎপাদনে স্বয়ম্ভর করবার উদ্দেশ্যে ১৯৮১-৮২ সালে **পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম** ( ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড্স্ করপোরেশন ) প্রতিষ্ঠিত হয়েছে। এই পরিকল্পে ধান, গম, ভুট্টা, পাট, ডালশস্য, তৈলবীজ, আলু ও সব্জির বীজ উৎপাদন প্রগতিশীল কৃষকগণের মাধ্যমে করা হবে। বীজ উৎপাদনে রাজ্য সরকারের বীজ খামারগুলিও ব্যবহৃত হবে। এই পরিকল্পের দ্বারা রাজ্যের বাইরে টাকা যাওয়া বন্ধ করা ছাড়াও রাজ্যের কৃষি উন্নয়নে দীর্ঘস্থায়ী প্রভাব বিস্তার করতে সক্ষম হবে।

রাজ্যের কৃষি গবেষণা কেন্দ্রগুলিতে উদ্ভাবিত নানা ধরনের শস্য প্রজাতির বীজ উৎপাদনে ব্যাপকভাবে এই প্রথমবার "শংসিত বীজ কর্মসূচী"-র প্রচলন করা হচ্ছে।

৩.১। **বীজ পরীক্ষাগার ঃ** কৃষকদের কাছে বীজ সরবরাহ করবার আগে পরীক্ষার মাধ্যমে বীজের গুণাগুণ সম্পর্কে সুনিশ্চিত হওয়া একান্ত আবশ্যক। বর্তমানে কলকাতা ছাড়াও বর্ধমান, মেদিনীপুর এবং মালদায় বীজ পরীক্ষাগার আছে। মেদিনীপুরের পরীক্ষাগারে বীজ ছাড়াও রাসায়নিক সার এবং কীটনাশক ওষুধের মান নিয়ন্ত্রণের ব্যবস্থা রাখা হয়েছে।

৪। **রাসায়নিক সার ব্যবহার ঃ** ১৯৭৯-৮০ এবং ১৯৮১-৮২ খরার বছর বাদে, রাসায়নিক সারের ব্যবহার উল্লেখযোগ্য অগ্রগতি এ-রাজ্যে দেখা গেছে। পশ্চিম বাংলায় অগ্রগতির এই দ্রুত হার বৃদ্ধির তুলনা নেই। উদ্ভিদখাদ্যের হিসাবে নাইট্রোজেন, ফসফেট এবং পটাশ সার ব্যবহার বিগত পাঁচ বছরে নিম্নরূপ হয়েছিল ঃ

( মোট এন. + পি. + কে. রাসায়নিক সার লক্ষ টনের হিসাবে )

| ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ |
|---|---|---|---|---|---|
| ১.৪৮ | ১.৭২ | ২.৪২ | ২.৪০ | ২.৮৩ | ২.৫৮ |

১৯৮২-৮৩ সালে রাসায়নিক সার ব্যবহারের লক্ষ্যমাত্রা ৩.৮৩ লক্ষ টন

( নাইট্রোজেন ২'৩১, ফসফেট ০'৯৭ এবং পটাশ ০'৫৪ )। ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত ১'১০ লক্ষ টন রাসায়নিক সার ব্যবহৃত হয়েছে। ১৯৮২-৮৩ সালে কৃষকদের চাহিদামত সার সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। এখন দার্জিলিং জেলার পার্বত্য মহকুমাগুলি এবং ২৪ পরগণা জেলার সুন্দরবন ইত্যাদি অপেক্ষাকৃত দুর্গম এলাকার কৃষকদের আধুনিক কৃষির সুযোগ দিতে রাসায়নিক সার সরবরাহ সুনিশ্চিত করবার জন্য পরিবহন ব্যয় বিশেষ অনুদান দেবার ব্যবস্থা করা হয়েছে।

৫। **জৈব সার, জীবাণু সার ও মাটিশোধক**ঃ জৈব সার এবং জীবাণু সারের অধিকতর উৎপাদন ও ব্যবহারের উপর এখন যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে। সস্তা উদ্ভিদ-খাদ্য উৎপাদন ও ব্যবহার জনপ্রিয় করবার উদ্দেশ্যে কৃষকদের উৎসাহ দানে বিশেষ কয়েকটি প্রকল্প রূপায়িত করা হচ্ছে। শহরাঞ্চলের আবর্জনা এবং গ্রামে পচনযোগ্য দ্রব্যের "কম্পোস্ট" সার প্রস্তুত ও ব্যবহার পূর্বের তুলনায় এখন অনেক বেশি হচ্ছে। ১৯৮১-৮২ সালে নিম্নোক্ত প্রকল্পগুলি রূপায়িত করা হয়েছিল ঃ

(ক) এক লক্ষ টাকা ব্যয়ে ব্লক ও জেলাস্তরে গ্রামীণ কম্পোস্ট সার প্রতিযোগিতা ;

(খ) পাঁচ লক্ষ টাকা ব্যয়ে ৫০ শতাংশ অনুদানসহ পাকা সারগর্ত নির্মাণ ;

(গ) এক এক্ষ টাকা ব্যয়ে ৫০ শতাংশ পরিবহণ অনুদানসহ কম্পোস্ট সার বিতরণ ;

এই প্রকল্পগুলি ১৯৮২-৮৩ সালেও চালু রাখা হবে।

জীবাণু সারের ব্যবহার বাড়াবার উদ্দেশ্যে ডালশস্যের মিনিকিটের এই সার একই সঙ্গে বিতরণ করা হয়। ধানক্ষেতে "অ্যাজোলা" সারের ব্যবহার জনপ্রিয় করবার উদ্দেশ্যে গবেষণা ও সম্প্রসারণ প্রচেষ্টা নিবিড়তর করা হয়েছে।

৫'১। **মাটিশোধক** ( বেসিক স্লাগ, ডলোমাইট ইত্যাদি ) ঃ মাটির অম্লভাব অথবা ক্ষারভাব দূর করে রাজ্যের সমস্যা পীড়িত এলাকার মাটির উর্বরতা বাড়াবার জন্য মাটিশোধক দ্রব্য এখন ব্যবহার করা হচ্ছে। দার্জিলিং, জলপাইগুড়ি, কোচবিহার, পশ্চিম দিনাজপুর, বীরভূম, বর্ধমান, বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলায় একটি প্রকল্প এখন চালু রয়েছে। এই প্রকল্পে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে চূর্ণজাতীয় মাটিশোধক দ্রব্য বিনামূল্যে দেওয়া হয়। যেসব কৃষকের চাষজমি অনধিক তিন হেক্টর তাঁদের ক্ষেত্রে মূল্যের ৭৫ শতাংশ অনুদান এবং যাঁদের চাষজমি তদপেক্ষা বেশি তাঁদের

৫০ শতাংশ অনুদান দিয়ে মাটিশোধক দ্রব্য সরবরাহ করা হয়। ১৯৮১-৮২ সালে ৫০০০ হেক্টর জমিতে এই প্রকল্পের কাজ করবার জন্য ২৩'৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। বর্তমান বছরেও এই প্রকল্পের কাজ চলবে।

৫'২। **মাটি পরীক্ষাগারঃ** বামফ্রন্ট সরকার কৃষি উন্নয়নের পুনবিন্যস্ত কৃষিনীতি অনুযায়ী মোট ১৭টি কৃষি জেলার প্রত্যেকটিতে অন্তত একটি করে মাটি পরীক্ষাগার স্থাপনের সিদ্ধান্ত নেন। এই পরীক্ষাগারের পরিচালনা সরকারী ব্যবস্থাপনায় হতে পারে অথবা উপযুক্ত অন্য কোন প্রতিষ্ঠানের মাধ্যমেও করা যেতে পারে। কৃষকদের সুবিধার দিকে লক্ষ্য রেখে জেলাগুলিতে এই পরীক্ষাগারের স্থান নির্বাচন করা হয়। এই স্থির মাটি পরীক্ষাগার ছাড়াও, গ্রামে গিয়ে কৃষকদের যাতে এই বিজ্ঞানভিত্তিক সেবা দেওয়া যায় সেজন্য কতকগুলি ভ্রাম্যমান মাটি পরীক্ষাগারেরও ব্যবস্থা রাখা হয়েছে।

১৯৭৬-৭৭ সাল পর্যন্ত টালীগঞ্জ ( কলকাতা ), বর্ধমান, মেদিনীপুর, মালদা এবং কালিম্পং-এ মোট পাঁচটি মাটি পরীক্ষাগার ছিল। ১৯৭৭-৭৮ সালে কোচবিহার, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, বাঁকুড়া এবং পুরুলিয়ার জন্য অতিরিক্ত পাঁচটি পরীক্ষাগার মঞ্জুর করা হয়। এর মধ্যে কোচবিহার ও মুর্শিদাবাদের পরীক্ষাগার দুটি নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। রায়গঞ্জ, বাঁকুড়া ও পুরুলিয়ার পরীক্ষাগার নির্মাণের কাজ চলছে। বীরভূম জেলার জন্য ১৯৮১-৮২ সালে শ্রীনিকেতনে পল্লী শিক্ষা সদনে একটি মাটি পরীক্ষাগার স্থাপনের জন্য ৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়।

উপরোক্ত স্থির পরীক্ষাগারগুলি ছাড়া, কোচবিহার, মালদা ও পুরুলিয়ার জন্য ৩টি ভ্রাম্যমান পরীক্ষাগারের ব্যবস্থা করা হয়েছে। ইতিমধ্যে ভ্রাম্যমান গাড়ির একটির নির্মাণের কাজ সমাপ্ত, অন্য দুটির কাজও এ বছরে হয়ে যাবে।

উপরোক্ত স্থির ও ভ্রাম্যমান পরীক্ষাগার সবগুলি চালু হয়ে যাবার পর অবশিষ্ট পরীক্ষাগারগুলি স্থাপনের কাজ হাতে নেওয়া হবে।

৫'৩। **মিশ্রিত ('কম্পোজিট') গুণমান নিয়ন্ত্রক পরীক্ষাগারঃ** ১৯৮০-৮১ সালে বীজ, সার ও কীটনাশক দ্রব্যের গুণমান নির্ধারণের এই পরীক্ষাগার মেদিনীপুরে স্থাপনের জন্য ১১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। বিদেশ থেকে কয়েকটি উন্নত ও আধুনিক সরঞ্জাম ক্রয়ের জন্য অতিরিক্ত ৫'৫৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। ১৯৮১-৮২ সালে এই কাজের অনেকটা অগ্রগতি হয়েছে। শীঘ্রই মেদিনীপুরের এই পরীক্ষাগারটির নমুনা পরীক্ষা ও সুপারিশের কাজ শুরু করা যাবে।

৬। **মিনিকিট কার্যক্রম ঃ** বিভিন্ন ফসলের উন্নতবীজ জনপ্রিয়করণ এবং দরিদ্র কৃষকদের উৎপাদনমুখী প্রচেষ্টায় ব্রতী করাই মিনিকিট কার্যক্রমের লক্ষ্য। এই কার্যক্রম বিশেষত গরীব কৃষকদের বহু ফসলী মোট উৎপাদন প্রচেষ্টায় সাহায্য করে। ১৯৭৭-৭৮ সাল থেকে বিশেষ করে দরিদ্র কৃষকদের মধ্যে এই কর্মসূচী যথেষ্ট জনপ্রিয় হয়েছে। প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত কৃষক এবং উপজাতি সম্প্রদায়ের উৎপাদনে সাহায্য করবার উদ্দেশ্যে ১৯৭৭-৭৮ থেকে ১৯৮১-৮২ পর্যন্ত পাঁচ বছরে মোট ১৭,০৩,৬১,৬০২ টাকার ৪০,৭১,৪৬৯টি বিভিন্ন ফসলের মিনিকিট বিনামূল্যে বিতরণ করা হয়। এই হিসাবের মধ্যে ১৯৭৯-৮০ সাল থেকে এ পর্য্যন্ত উপজাতি কৃষকদের মোট ২৬,৯৯,৮৬২ টাকার ৮৫,১২২টি মিনিকিট এবং খরাপ্রবণ এলাকায় গরীব কৃষকদের দেওয়া মোট ৪,৪১,৭৩২ টাকার ৪,১৪৩টি বিশেষ মিনিকিটের হিসাবও ধরা হয়েছে। সামগ্রিকভাবে এ রাজ্যের কৃষি উৎপাদন পদ্ধতিতে মিনিকিট কার্যক্রম একটা অনুধাবন-যোগ্য রেখাপাত করতে অক্ষম হয়েছে।

১৯৮২-৮৩ সালের খরিফ উৎপাদনের সাম্ভাব্য ক্ষয়ক্ষতির পরিপ্রেক্ষিতে কলাই, মসুর, ছোলা, সরিষা এবং গমের ১,৭১,৭৫,৬০০ টাকা মূল্যের ৪,৭৪,০০০ মিনিকিট বিনামূল্যে স্বাভাবিক কর্মসূচীতে এবং খরাপ্রবণ এলাকায় ৪,৯৯,৯৫০ টাকা মূল্যের ৬,৮০১টি মিনিকিট বিশেষ কর্মসূচীতে বিতরণের জন্য মঞ্জুর করা হয়েছে। এ ছাড়াও বর্তমান বছরে উপজাতি উপ-পরিকল্পনার অন্তর্গত কার্যক্রমেও মিনিকিট বিতরণের ব্যবস্থা রাখা হয়েছে।

৭। **বহু ফসলী প্রদর্শন কার্যক্রম ঃ** শস্য উৎপাদনের গড় নিবিড়তা বাড়ানো এবং তদ্দ্বারা অধিকতর কৃষি উৎপাদনে আধুনিক কৃষি প্রযুক্তি প্রয়োগ বহু ফসলী উৎপাদান পদ্ধতির প্রদর্শন, সেচ-সেবিত ও সেচবিহীন উভয় প্রকার জমির ক্ষেত্রেই, কৃষি জমির উত্তমতর ব্যবহার জনপ্রিয় করবার একটি শক্তিশালী হাতিয়ার। ভিন্নতর কৃষি জলবায়ু অঞ্চলে উঁচু-মাঝারি-নীচু বিভিন্ন ধরনের জমিতে লাভজনক বহু ফসলী পদ্ধতির ব্যবহারিক প্রদর্শন কৃষকের জমিতে করে ঐ পদ্ধতি জনপ্রিয় করার চেষ্টা করা হয়। ১৯৮২-৮৩ সালে খরার প্রকোপে খরিফ উৎপাদনের ক্ষতির যথাসম্ভব পূরণে এই প্রকল্পের সাহায্যে বিকল্প শস্যোৎপাদন কর্মসূচীর জন্য ৩,৭১,৫০০ টাকা ইতিমধ্যে মঞ্জুর করা হয়েছে। বর্তমান ব্যয়বরাদ্দে এই উদ্দেশ্যে আরও বেশি মঞ্জুরীর প্রস্তাব রাখা হয়েছে।

৮। **ফসল রক্ষার কার্যক্রম ঃ** বিশেষতঃ এক ফসল থেকে বহু ফসলী প্রথায়

যাবার সঙ্গে সঙ্গে ফসলকে রোগ-পোকার আক্রমণ থেকে রক্ষা করবার বিশেষ ব্যবস্থা রাখা অপরিহার্য।

বামফ্রন্ট সরকারের বিগত পাঁচ বছরের প্রথম ও দ্বিতীয় বছরে প্রায় ১,৮০০ মেট্রিক টন 'টেকনিক্যাল গ্রেড' রোগ ও কীটনাশক ওষুধ ব্যবহার করে প্রায় ১৪ লক্ষ হেক্টর জমির ফসল রক্ষা করা হয়। ১৯৮০-৮১ সালে ২২ লক্ষ হেক্টরেরও বেশি জমির ফসল রক্ষায় ২,৩৮৫ মেট্রিক টন 'টেকনিক্যাল গ্রেড' ওষুধ ব্যবহার করা হয়। ১৯৮১-৮২ সালে রোগ ও কীটনাশক ওষুধের যথেষ্ট সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল। রোগ-পোকা প্রবণ কোন কোন এলাকায় চরম পরিস্থিতিতে বিনামূল্যে অথবা অনুদান দিয়ে ফসল রক্ষা করা হয়। ওষুধ প্রয়োগের সাজ-সরঞ্জাম ব্লকস্তরে মজুত রেখে প্রয়োজনানুযায়ী কৃষকদের সেগুলি সরবরাহের ব্যবস্থা নেওয়া হয়েছে। অল্পব্যয়ে কার্যকরীভাবে ওষুধ প্রয়োগে ফসল রক্ষার প্রযুক্তি সম্প্রসারণ কর্মী ও কৃষকদের প্রশিক্ষণের মাধ্যমে যথাযথ প্রয়োগের ব্যবস্থা করা হয়েছে। এই ব্যবস্থাগুলি বর্তমান বছরেও চালু রাখা হয়েছে।

সম্প্রাতিককালে নিবিড় কৃষি কার্যক্রমে ফসল রক্ষার গুরুত্ব অনেক বেড়ে গেছে। শস্য সংরক্ষণ প্রকল্পটির পুনর্বিন্যাস করে এমনভাবে শক্তিশালী করা হয়েছে যাতে কৃষককে তাঁর গ্রামেই দ্রুত এই সেবা পৌঁছে দেওয়া যায়। এই প্রকল্পকে প্রয়োজন-মাফিক সক্রিয় করে তোলবার জন্য নিম্নোক্ত কতকগুলি বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ

(ক) রাজ্যের মোট ৩৩৫টি ব্লকের প্রত্যেকটির জন্য একজন করে অতিরিক্ত কৃষি সম্প্রসারণ আধিকারিক দেওয়া হবে। উপযুক্ত প্রশিক্ষণপ্রাপ্ত ২০০ জন এই পর্যায়ের প্রযুক্তিবিদ ইতিমধ্যেই নিযুক্ত হয়েছেন। বাকী আধিকারিকদেরও শীঘ্রই নিযুক্ত করা হবে।

(খ) নিয়মিত সমীক্ষা এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণে যথাসময়ে পরামর্শ দেবার উদ্দেশ্যে রাজ্যের রোগ-পোকা প্রবণ এলাকাগুলিতে সমীক্ষাকেন্দ্র প্রতিষ্ঠা করা হয়েছে। ব্লকস্তরে কৃষি সম্প্রসারণ আধিকারিক এই কর্মসূচীর তদারকি করবেন।

(গ) রোগ-পোকার স্বরূপ নির্ধারণের জন্য ৩·২৩ লক্ষ টাকা ব্যয়ে রাজ্যের ১৭টি জেলার প্রত্যেকটিতে একটি করে এবং রাজ্যের সদর দপ্তরে একটি ক্ষুদ্র পরীক্ষাগার স্থাপন করা হয়েছে।

(ঘ) জরুরী ভিত্তিতে রোগ-পোকা দমনের ব্যবস্থা নেবার জন্য রাজ্যের উত্তরাঞ্চল, দক্ষিণাঞ্চল এবং পশ্চিমাঞ্চলের একটি করে ভ্রাম্যমান পরীক্ষাগারের ৩টি গাড়ী কেনবার জন্য মোট ৩·৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(ঙ) ৪৬ লক্ষ টাকা ব্যয়ে মেদিনীপুরে রোগ ও কীটনাশক ওষুধের মান নিয়ন্ত্রক একটি মিশ্রিত পরীক্ষাগার (বীজ, সার, রোগ ও কীটনাশক পরীক্ষা) স্থাপন করা হয়েছে। প্রয়োজনীয় সাজ-সরঞ্জাম কেনার জন্য অতিরিক্ত ৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

৯। **কৃষি যন্ত্রপাতিঃ** উন্নত কৃষি যন্ত্রপাতির ব্যবহার জনপ্রিয় করবার উদ্দেশ্যে অনুদানসহ যন্ত্রপাতি বিক্রয়ের একটি প্রকল্প ১৯৮০-৮১ সাল থেকে চালু করা হয়েছে। সেচের জল তোলার নানাবিধ সরঞ্জামও এই প্রকল্পের অন্তর্ভুক্ত। এজন্য যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জামের ব্যবহারিক প্রদর্শনের ব্যবস্থা আছে। পশ্চিমবাংলার উপযোগী সম্ভাবনাপূর্ণ কৃষি যন্ত্রপাতি সম্পর্কে ১৯৮২ সালের নভেম্বর মাসের মধ্যে সুপারিশসহ একটি প্রতিবেদন পেশ করবার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি নিযুক্ত করা হয়েছে।

১০। **কৃষিঋণঃ** আগে বর্গাদারের কৃষিঋণ পাবার কোন সুযোগ ছিল না। আমাদের পুনর্বিন্যস্ত কৃষিনীতির ফলে এখন বর্গাদারদের অল্প সুদে স্বল্পমেয়াদী কৃষিঋণ সহজে দেবার সুযোগ প্রসারিত করা হয়েছে। নতুন ব্যবস্থায় পান চাষীরাও কৃষিঋণ পাচ্ছেন। সমবায় সংগঠন, রাষ্ট্রায়ত্ত ও বাণিজ্যিক ব্যাঙ্কের মাধ্যমে প্রদত্ত কৃষিঋণের পরিমাণও যথেষ্ট পরিমাণে বেড়েছে।

বামফ্রন্ট সরকারের আমলে বিগত পাঁচ বছরে প্রদত্ত স্বল্পমেয়াদী কৃষিঋণের পরিমাণ ছিল ১৯৭৭-৭৮ সালে ৬ কোটি টাকা, ১৯৭৮-৭৯ (বন্যার বছর) সালে ১৬·৫ কোটি টাকা, ১৯৭৯-৮০ (খরার বছর) সালে ১২ কোটি টাকা, ১৯৮০-৮১ সালে ৭ কোটি টাকা এবং ১৯৮১-৮২ সালে ৮ কোটি টাকা। বর্তমান বছরে (১৯৮২-৮৩) অস্বাভাবিক খরা পরিস্থিতির মোকাবিলায় ইতিমধ্যেই ৬ কোটি টাকার স্বল্পমেয়াদী ঋণ মঞ্জুর করা হয়েছে, প্রয়োজনবোধে এই পরিমাণ আরও বাড়ানো হবে।

বামফ্রন্ট সরকারের প্রথম আমলে পর পর দু'বছর অভূতপূর্ব বিধ্বংসী বন্যা ও ব্যাপক দীর্ঘস্থায়ী খরা প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগের পর কৃষক সম্প্রদায়ের কৃষিঋণের প্রচণ্ড দায়ভার লাঘব করবার জন্য রাজ্য সরকার বলিষ্ঠ নীতির মাধ্যমে কতকগুলি প্রতিকার ব্যবস্থা অবলম্বন করেন। পূর্বে বিভিন্ন বছরে প্রদত্ত স্বল্পমেয়াদী (টাকাভি) কৃষিঋণ এবং ১৯৭৫ ও ১৯৭৬ সালে অগভীর নলকূপ বসানোর মধ্যমেয়াদী ঋণ

সেচবিহীন জমির অনধিক ৬ একর এবং সেচ-সেবিত জমির অনধিক ৪ একরের মালিক ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের অপরিশোধিত ঋণ মকুব করা হয়, অন্যান্য কৃষকদেরও সময়মত কিস্তি পরিশোধের বিনিময়ে কিছু সুযোগ দেওয়া হয়। ১৯৭০-৭১ সাল পর্যন্ত প্রদত্ত গবাদিপশু ক্রয় ঋণও মকুব করা হয়। বামফ্রন্ট সরকারের বলিষ্ঠ এই পদক্ষেপের ফল কৃষিক্ষেত্রে সুস্পষ্টভাবে প্রতিফলিত হয়।

১০·১। ১৯৭৭-৭৮ থেকে ১৯৮০-৮১ সাল পর্যন্ত সমবায় ব্যাঙ্ক এবং বাণিজ্যিক ব্যাঙ্কসমূহ কর্তৃক প্রদত্ত স্বল্প, মধ্যম ও দীর্ঘমেয়াদী কৃষিঋণের একটি চিত্র নীচে দেওয়া হোল ঃ

| (ক) সমবায় ব্যাঙ্ক | ১৯৭৭-৭৮ | | | ১৯৭৮-৭৯ | | | ১৯৭৯-৮০ | | | ১৯৮০-৮১ | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ব্যাঙ্ক | স্বঃমে | দীঃ/মঃমে | মোট | স্বঃমে | দীঃ/মঃমে | মোট | স্বঃমে | দীঃ/মঃমে | মোট | স্বঃমে | দীঃ/মঃমে | মোট |
| (ক) সমবায় ব্যাঙ্ক | ৫৫৪৮ | ৪০৯ | ৫৯৫৭ | ৫৫৩৩ | ১৪২৮ | ৬৯৬১ | ৩৮৭৩ | পাঃনাঃ | ৩৮৭৩ | ৩৪৩৫ | পাঃনাঃ | ৩৪৩৫ |
| (খ) বাণিজ্যিক ব্যাঙ্ক | | | | | | | | | | | | |
| (অ) প্রত্যক্ষ | পাঃনাঃ | পাঃনাঃ | পাঃনাঃ | ৫৩৫৬ | ৫৮৭৬ | ১০২৩২ | ৮১১৬ | ৬১২০ | ১৪২৩৬ | পাঃনাঃ | পাঃনাঃ | পাঃনা |
| (আ) অপ্রত্যক্ষ | পাঃনা | পাঃনা | পাঃনাঃ | — | .. | ৪৯৬২* | — | — | ৪১৯৩* | পাঃনাঃ | পাঃনাঃ | পাঃনা |
| মোট | ৫৫৪৮ | ৪০৯ | ৫৯৫৭ | ১০৮৮৯ | ৬৩·৪ | ২২১৬২ | ১১৯৮৯ | ৬১২ | ২২৩·২ | | পাঃনাঃ | ৩৪৩৫ |

পাঃ নাঃ = পাওয়া যায় নি, *স্বল্পমেয়াদী ঋণের পরিমাণ পৃথকভাবে পাওয়া যায় নি।
( সূত্র ঃ রিজার্ভ ব্যাঙ্কের DBOD, সমবায় বিভাগ ও অন্যান্য সূত্র )

১০·২। মধ্যম ও দীর্ঘমেয়াদী ঋণ ( বিশ্বব্যাঙ্কের Cr. No. 541 IN Cr. 690-IN) 541-IN ঋণচুক্তির ৩৪ মিলিয়ন ডলারের সবটাই ৩১.৩.৮১ তারিখের মধ্যে সদ্ব্যবহার করা হয়। ঐ ঋণের মাধ্যমে যে যে কাজ হয়েছে এবং ঐ কাজে ব্যয়িত আর্থিক চিত্র নীচের তালিকায় দেওয়া হোল ঃ—

(ক) **বস্তুগত লক্ষ্যমাত্রা ও সাফল্য ঃ**

| কাজের বিবরণ | লক্ষ্যমাত্রা ( সংখ্যা ) | সাফল্য ( সংখ্যা ) |
|---|---|---|
| (১) গভীর নলকূপ | | |
| (অ) এস-আই-সি/সি-এ-ডি-সি | ২৫০ | ২৭৩ |
| (আ) কৃষকদের সংগঠন | ৫০ | ২৭ |
| | ৩০০ | ৩০০ |

| | | |
|---|---|---|
| (২) অগভীর নলকূপ | | |
| (অ) পাম্পসেট সহ | ৬০,০০০ | ৩৩,২৬৫ |
| (আ) কেবল পাম্পসেট | | ২২,৫৫০ |
| | ৬০,০০০ | ৫৫,৮১৫ |
| (৩) নদীসেচ প্রকল্পগুলির পুনরুজ্জীবন | — | ৬০০ |
| (৪) কৃষিসেবা কেন্দ্র | ১০০ | ৬৪ |
| (৫) গুদাম ও বাজার চত্বর | ৩ | ৩ |

(খ) **আর্থিক লক্ষ্যমাত্রা ও সাফল্য ঃ**

( উপরোক্ত ক্রমিক সংখ্যা ১, ২, ৪ এবং বাবত )

| | |
|---|---|
| (১) সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক ( সি-এল-ডি-বি ) | ১,৬২১ লক্ষ টাকা |
| (২) বাণিজ্যিক ব্যাঙ্কসমূহ | ১,৭৪৯ লক্ষ টাকা |
| | মোট ৩,৩৬১ লক্ষ টাকা |

"ক্ষুদ্রসেচ প্রকল্পে সেচ ক্ষমতার উপযুক্ত ব্যবহার" সম্পর্কীয় একটি পরিকল্প রাজ্যের ৭টি জেলায় চালু করা হয়েছে। জেলাগুলি হোল, মুর্শিদাবাদ, নদীয়া হুগলী, বর্ধমান, মেদিনীপুর, ২৪ পরগণা এবং পশ্চিম দিনাজপুর। ফলাফল সন্তোষজনক হওয়ায় প্রকল্পের কাজ চালু রাখা হয়েছে।

"কৃষিসম্প্রসারণ সেবার উন্নয়ন" কর্মসূচীও এই ঋণচুক্তির (Cr. No. 541-IN) অন্তর্ভুক্ত। Cr. No. 690-IN উপরোক্ত কর্মসূচীর ধারাবাহিকতা রক্ষার জন্যই এই ঋণচুক্তি। এর লক্ষ্য হোল কৃষিসম্প্রসারণের **প্রশিক্ষণ ও পরিদর্শন** কার্যক্রমের রূপায়ণ যাতে সকল কৃষকের কাছে আধুনিক কৃষিপ্রযুক্তি পৌঁছে দেওয়া যায়। প্রান্তিক কৃষকদের জন্য বীজ শোধন, প্রয়োজনভিত্তিক যথাযথ ফসল রক্ষা ব্যবস্থা, সময়মত পরিচর্যা ইত্যাদি বিনাখরচ অথবা অল্প খরচের বিশেষ সুপারিশ করা হয়। এতে খরচের সাশ্রয় হয় কিন্তু ফসলের উৎপাদন বৃদ্ধির সহায়ক হয়।

**কৃষি পুনর্বিনিয়োগ উন্নয়ন নিগম (ARDC) এর মাধ্যমে মাধ্যম ও দীর্ঘমেয়াদী ঋণ**

( লক্ষ টাকার হিসাবে )

| ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ৯৭৯-৮০ | ১৯৮০ ৮১ | ১৯৮১-৮২* | মোট* |
|---|---|---|---|---|---|
| ১,১২৫ | ১,১৬৩ | ১,১০৩ | ৯৮৭ | ১,৩৬৪ | ৫,৭৪২ |

**বিনিয়োগের মাধ্যম**

(ক) সরমার ভূমি উন্নয়ন ব্যাঙ্ক ঃ (১) ক্ষুদ্রসেচ—১,৭৭৩ লক্ষ টাক (২) অন্যান্য—৫৫৩ লক্ষ টাকা।

(খ) বাণিজ্যিক ব্যাঙ্ক ঃ (১) ক্ষুদ্র সেচ/আর-ই-সি—১,৬৮৯ লক্ষ টাক (২) অন্যান্য—১,৭২৭ লক্ষ টাকা।

(গ) মোট মধ্যম ও দীর্ঘমেয়াদী ঋণ ( ক + খ ) = ৫,৭৪২ লক্ষ টাকা।

১১। **কৃষি শিক্ষা ও প্রশিক্ষণ ঃ** কৃষি শিক্ষার সুযোগ বাড়াবার প্রচেষ্টা বিগত কয়েক বছরে রাজ্যের একমাত্র কৃষি বিশ্ববিদ্যালয়ের জন্য আর্থিক সাহায্যের মাত্র বাড়ানো হয়েছে। উত্তরবঙ্গের কৃষিশিক্ষা পেতে ইচ্ছুক ছাত্রদের সুবিধার জন কোচবিহার জেলার পুণ্ডিবাড়ীতে বিশ্ববিদ্যালয়ের একটি আঞ্চলিক শাখা স্থাপন কর হয়েছে। সাংগঠনিক এবং পরিচালন ব্যবস্থার উন্নতিকল্পে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যাল আইনের সংশোধন করা হয়েছে।

বিভাগীয় আধিকারিকদের পেশাগত যোগ্যতার মান উন্নয়নের জন্য কতকগুলি বিষয়ে অগ্রাধিকারের ভিত্তিতে উচ্চস্তরের প্রশিক্ষণ ব্যবস্থা চালু করা হয়েছে। জলের সুষ্ঠু ও সদ্ব্যবহার সম্পর্কে বিভাগীয় আধিকারিকদের প্রশিক্ষণের জন্য কল্যাণীতে একটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। গ্রামস্তরের কৃষিকর্মীর মূল কৃষি সম্পর্কীয় প্রশিক্ষণ দেবার জন্য গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রগুলিকে কৃষি প্রযুক্তি সহায়ক প্রশিক্ষণ কেন্দ্র নাম দিয়ে নতুনভাবে সক্রিয় করে তোলা হয়েছে। পাহাড় অঞ্চলের কৃষিকর্মীদের সুবিধার জন্য কালিম্পং-এ একটি নতুন কৃষি প্রযুক্তিসহায়ক প্রশিক্ষণকেন্দ্র স্থাপন করা হয়েছে।

রাজ্যের ১৭টি কৃষি জেলার প্রত্যেকটির জন্য কৃষকদের প্রশিক্ষণ কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। ১৯৮১-৮২ সালে সব মিলিয়ে ১৫,৩২৪ জন কৃষক এই কেন্দ্রগুলির মাধ্যমে প্রশিক্ষণ পান এবং এই কেন্দ্রগুলির সঙ্গে সংশ্লিষ্ট 'চর্চা মণ্ডল"গুলির মাধ্যমে ৩১,১৬৮ জন সদস্য কৃষক এই প্রশিক্ষণ ব্যবস্থার সুযোগ পান। গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রে "পাওয়ার টিলার", পাম্পসেট এবং অন্যান্য কৃষি যন্ত্রপাতির মেরামতি ও রক্ষণাবেক্ষণ সম্পর্কে কৃষক ও কৃষক তনয়দের প্রশিক্ষণের ব্যবস্থা চালু রাখা হয়েছে। ১৯৮১-৮২ সালে নরেন্দ্রপুর কেন্দ্রে ২৫ জন উপজাতিভুক্ত কৃষকসহ মোট ১৩০ জন কৃষককে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। রাজ্যের অভ্যন্তরে এবং বাইরে কৃষকদের ভ্রমণ-

তথ্য-শিক্ষা প্রকল্পের মাধ্যমে ৭৪৯ জন কৃষক বিভিন্ন বিষয়ে অভিজ্ঞতা লাভের সুযোগ পেয়েছেন।

১২। **উপযোগী কৃষি গবেষণা ( এডাপটিভ্ রিসার্চ ) ঃ** কৃষি অধিকারের উপযোগী গবেষণা শাখাকে পুনর্সংগঠিত করে রাজ্যের বিভিন্ন অঞ্চলে মোট ১২টি মূল গবেষণা কেন্দ্র স্থাপন করা হয়েছে। কৃষি জলবায়ুভিত্তিক ৬টি গবেষণাকেন্দ্র কালিম্পং, কোচবিহার, মাঝিয়ান ( পঃ দিনাজপুর ), নলহাটি ( বীরভূম ), কৃষ্ণনগর ও কাকদ্বীপ ( ২৪ পরগণা ) এবং ফসলভিত্তিক ৬টি গবেষণা কেন্দ্র চুঁচড়া ( ধান ), বর্ধমান ( গম ), কৃষ্ণনগর ( ফল ও সবজি ), বেথুয়াডহরী ( আখ ), বহরমপুর ( ডালশস্য ও তৈলবীজ ) এবং কোচবিহার ( পাট ) প্রতিষ্ঠিত হয়েছে। এছাড়া বাঁকুড়ার একটি শুখা-চাষ গবেষণাকেন্দ্র এবং মেদিনীপুর জেলার আনন্দপুরে আলু ও সবজির গবেষণা ও বীজ পরিবর্ধন কেন্দ্র স্থাপিত হয়েছে। এই প্রধান কেন্দ্রগুলি ছাড়াও ক্ষুদ্রতর আয়তনের ৪৫টি উপযোগী গবেষণা খামার মহকুমাস্তরে স্থাপিত হয়েছে যেগুলিতে ফসল ও কৃষি প্রযুক্তির স্থানীয় উপযোগিতা যাচাই করবার পর ঐ অঞ্চলের কৃষকদের নিকট সুপারিশ করবার ব্যবস্থা আছে। সেচের জলের সদ্ব্যবহার সম্পর্কে গবেষণার জন্য রাণাঘাট ও কালিম্পং-এ দুটি কেন্দ্র স্থাপিত হয়েছে।

১২.১। গবেষণাকেন্দ্রগুলি থেকে উদ্ভাবিত বাঞ্ছনীয় গুণাগুণসহ বিভিন্ন ফসলের কয়েকটি অধিকফলনশীল জাত প্রচলিত করা হয়েছে। এগুলি ভারত সরকার কর্তৃক সরকারীভাবে শংসিত বীজ উৎপাদন কার্যক্রমে ব্যবহারের জন্য অনুমোদন হয়েছে। এই ধরনের সম্ভাবনাপূর্ণ কয়েকটি জাত হোল ঃ

**ধান ঃ** সি-এন-এম ৬, সি-এন-এম ৮-১, সি-এন-এম ২০, সি-এন-এম ২৫, সি-এন-এম ৮১, সি-এন-এম ৩৮, সি-এন-এম ৫৩৯, সি-এন ৫৪০, সি-এন ৬০৩, সিন-এন ৬৪৩ ( রবি ) ইত্যাদি।

**গম ঃ** কিছু বেশী দিন লাগলেও গুণক্ষয়িষ্ণু সোনালিকা জাতের বিকল্প নতুন জাত বি-ডবলিউ ১১, বি-ডবলিউ ১৫ এবং বি-ডবলিউ ২৩।

**ডালশস্য ঃ** অড়হর ২০(১০৫), বি-৭ ( শ্বেতা ), বি-৫১৭ ( চুণী )

ছোলা বি-১০৮ ( মহামায়া ১ ), বি-১১০ ( মহামায়া ২ )

*মুসুর বি-৭৭ ( আশা ), বি-১৭৭ ( রঞ্জন ১ ), বি-২৩৫ ( রঞ্জন ২ )

মুগ বি-১ ( সোনালী ), বি-১০৫ ( পান্না )

কলাই বি-১০৫ ( কালিন্দী )
খেসারি বি-১ ( নির্মল )
মটর বি-২২ ( ধূসর )

**তৈলবীজ ঃ** টোরি বি-৫৪ ( আঘ্রাণী )
রাই বি-৮৫ ( সীতা )
শ্বেতসরিষা বি-৯ ( বিনয় )
তিসি বি-৬৭ ( নীলা ) ।

*(১৯৭৭-৮২ পর্যন্ত উপযোগী গবেষণায় প্রমাণিত হয়েছে যে মুসুর এবং টোরি সরিষা কালিম্পং-এর পাহাড় এলাকায় সাফল্যের সঙ্গে ফলান যায় )

১২·২। **ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের জন্য রাসায়নিক সারের সুপারিশ ঃ** গম ও বোরো ধানের উপযুক্ত ও সর্বোচ্চ ফলনে বিভিন্ন মাটির উপযোগী সার ব্যবহারের মাত্রা নির্ধারণ করা হয়েছে। আরও গবেষণা চালানো হচ্ছে।

১২·৩। **ফল, সবজি ইত্যাদির উন্নয়ন ঃ**

(ক) **কমলালেবু** উন্নয়নের জন্য (১) সমতল এলাকায় দ্রুতবৃদ্ধির জন্য অভিজাত মূল চারা তোলা এবং (২) বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যৌথভাবে রোগ সম্পর্কে সমীক্ষা চালানো হচ্ছে।

(খ) **আম, কলা, পেয়ারা, লিচু এবং সবেদার চারা** বিনামূল্যে গৃহসংলগ্ন উদ্যানে লাগাবার জন্য গ্রামবাসীদের দেবার ব্যবস্থা করা হয়েছে। এই বিশেষ প্রকল্পটিতে ব্যয় হয়েছে ১৯৮১-৮২ সালে ৬০ হাজার টাকা।

(গ) **কলা** উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ক্যাভেণ্ডিস জাতের কলার চাষ জনপ্রিয় করা হয়েছে।

(ঘ) **আনারস** উন্নয়ন প্রকল্পে চারা ঘন করে লাগিয়ে ( হেক্টর প্রতি ৩৫ হাজার চারা ) উৎপাদন বাড়াবার পদ্ধতি সফলতার সঙ্গে প্রদর্শিত হয়েছে।

(ঙ) **আম** উন্নয়ন প্রকল্পে সুসংহত প্রচেষ্টার মাধ্যমে মালদা জেলায় আমের 'সাইলিড গল' প্রতিরোধ ( ৭০ শতাংশ ) করা সম্ভব হয়েছে।

(চ) ইতালীয় সরকারের সহযোগিতায় ১৯৮১-৮৩ সালে ফল ও সবজি উন্নয়নের একটি বিশেষ প্রকল্প রূপায়ণের ব্যাপারে বিশেষ অগ্রগতি হয়েছে।

১৩। **গবেষণা-সম্প্রসারণ যোগসূত্র ঃ** কৃষকের প্রয়োজনে গবেষণা শাখার মত কৃষি সম্প্রসারণ শাখাকেও পুনর্গঠিত করা হয়েছে। গবেষণাগার থেকে প্রযুক্তিজ্ঞান একটি সুপরিকল্পিত সম্প্রসারণ কর্মসূচীর মাধ্যমে যাতে যথাযথভাবে কৃষকের জমিতে পৌঁছুতে পারে সেজন্য সাধারণভাবে পরিচিত প্রশিক্ষণ ও পরিদর্শন পদ্ধতির মাধ্যমে গবেষণালব্ধ সুপারিশসমূহের নিয়মিত প্রবাহ অব্যাহত রাখবার ওপর গুরুত্ব আরোপ করা হয়েছে।

উৎপাদন প্রযুক্তিবিদ্যার সম্প্রসারণ-এ গবেষণা শাখা এবং সম্প্রসারণ শাখার মধ্যে যোগাযোগের সূত্র বলিষ্ঠতর করা হয়েছে। এই প্রচেষ্টার সাফল্য ভবিষ্যতের প্রতিশ্রুতিবহ। উদাহরণস্বরূপ বলা যায় যে, ১৯৮১-৮২ সালে যখন টুংরো ভাইরাসের প্রবল আক্রমণ দেখা দেয় তখন বীজ বোনা থেকে ফসল তোলা পর্যন্ত পালনীয় গবেষণালব্ধ প্রতিরোধ সংক্রান্ত কতকগুলি সুপারিশ সম্প্রসারণ শাখার মাধ্যমে কৃষকের কাছে সময়মত পৌঁছে দেবার পর রীতিমত সুফল পাওয়া গেছে। কৃষি তথ্য প্রচার দ্বারা ঐ রোগের অধিকতর বিস্তার রোধ করা বিশেষ কার্যকর হয়েছে।

১৪। **কৃষি বিপণন ঃ** কৃষি বিপণনে মধ্যম পর্যায়ের লোকদের শোষণের হাত থেকে কৃষক ও কৃষিপণ্য ব্যবহারকারীকে রক্ষা করা একান্ত প্রয়োজন—উন্নত কৃষি বিপণনের মাধ্যমেই এটা করা দরকার। অবাঞ্ছিত পরিস্থিতির যথাযথ প্রতিবিধানের উদ্দেশ্যে পণ্য গুদামজাত রাখার ব্যবস্থা, পরিবহন, যোগাযোগের সড়ক উন্নয়ন, কৃষিপণ্যের উপযুক্ত বাজার ইত্যাদির দিকে বিশেষ দৃষ্টি রেখে কৃষি বিপণন ব্যবস্থার পুনর্বিন্যাস করা হয়েছে। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের কল্যাণে ও অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করবার জন্য কৃষি বিপণন অধিকার কয়েকটি কার্যকর প্রকল্প রূপায়ণে ব্রতী হয়েছে।

১৪·১। **নিয়ন্ত্রিত বাজার ঃ** এখন পর্যন্ত ৩৮টি প্রধান বাজার চত্বরসহ ৩৮টি বাজার সমিতি এবং ২৭৭টি উপবাজার চত্বর ঘোষিত হয়েছে। ২৩টি নিয়ন্ত্রিত বাজার সমিতির সংগঠনের প্রস্তাব বিবেচনাধীন আছে। বাজার নিয়ন্ত্রণ কর্মসূচীর আওতায় রাজ্যের প্রত্যেকটি মহকুমাকে আনবার প্রস্তাব আছে। ১১টি বাজারে মুখ্য বাজার চত্বর নির্মাণের কাজ শুরু করা হয়েছে। রাজ্য সরকার এ উদ্দেশ্যে বাজার সমিতিকে বিনামূল্যে জমিদান করেন। কাটোয়া, শামসি এবং দিনহাটায় তিনটি বাজার চত্বরের আনুষ্ঠানিক উদ্বোধন করা হয়েছে। প্রাথমিক গ্রাম্য হাট উন্নয়নের উদ্দেশ্যে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি মোট ১১৫টি সরকারী হাট হাতে নিয়েছে। এ ধরনের ২৫টি সরকারী

হাট—প্রতিটির উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রথম পর্যায়ে এক লক্ষ টাকা অনুদান পাওয়া গেছে। "উপজাতি অধ্যুষিত এলাকায় বাজার উন্নয়ন" নামে একটি বিশেষ প্রকল্প পুরুলিয়া জেলার বলরামপুর এবং বাঁকুড়া জেলার ঝাঁটিপাহাড়ীতে একটি করে বাজার উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে। নির্বাচিত পশুপক্ষীর বাজার উন্নয়নের পরিকল্পনাও করা হয়েছে।

১৪.২। **গ্রামীন গুদাম**ঃ গ্রামাঞ্চলে কৃষকদের নিজস্ব গুদাম বা শস্যসংরক্ষণের উপযুক্ত ব্যবস্থা নিতান্তই দুর্লভ। অভাবজনিত বিক্রি যথাসম্ভব রোধ করবার উদ্দেশ্যে রাজ্য সরকার গ্রামাঞ্চলে গুদাম নির্মাণের একটি প্রকল্প রূপায়ণে মদত দিচ্ছেন। এই প্রকল্পে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বিপণন ঋণ দেবার ব্যবস্থাও রাখা হয়েছে। ৫০০ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট প্রতিটি গুদামের জন্য ১.৯৪ লক্ষ টাকা হিসাবে ৪১টি এবং ১,০০০ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট প্রতিটি গুদামের জন্য ৩.৪০ লক্ষ টাকা হিসাবে ১৮টি গুদাম নির্মাণের একটি প্রকল্প রাজ্য সরকার মঞ্জুর করেছেন।

১৪.৩। **গার্হস্থ্য শস্যগোলা**ঃ অনুদান দিয়ে কৃষকদের নিজস্ব চিরাচরিত শস্যগোলা উন্নত করতে উৎসাহ দেবার একটি কর্মসূচী এই প্রথম হাতে নেওয়া হয়েছে।

১৪.৪। **খামার-বাজার সংযোগকারী সড়ক**ঃ বিগত পাঁচ বছরে গ্রাম ও বাজার সংযোগকারী ৪১৮.৮১ কিলোমিটার সড়ক নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। সীমিত আর্থিক সামর্থ্যের মধ্যেও বর্তমান বছরে আরও সড়ক নির্মাণ করা হবে।

১৪.৫। **পরিবহনে উন্নত গো-যান**ঃ এই নতুন প্রকল্পটি বর্তমান বছরে চালু করা হয়েছে। উপযুক্ত গবেষণা প্রতিষ্ঠানের সহযোগিতায় চিরাচরিত গরুর গাড়ী ব্যবহারিক দিক থেকে উন্নত করে সরকারী অনুদানের মাধ্যমে হ্রাস মূল্যে ক্ষুদ্র কৃষকদের মধ্যে প্রচলন করবার ব্যবস্থা করা হয়েছে। গ্রামাঞ্চলে কৃষি বিপণন ব্যবস্থায় এই প্রকল্পে বিশেষ আলোড়ন আনবার যথেষ্ট সম্ভাবনা আছে।

১৪.৬। **হিমঘরের লাইসেন্স ও নিয়ন্ত্রণব্যবস্থা**ঃ গত বছর মোট ৯.৩১ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট ২১৮টি হিমঘর ছিল। বর্তমানে মোট ১০.৩০ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট ২২৭টি হিমঘর আছে। সমবায় এবং ব্যক্তিগত মালিকানায় আরও ৩০টি হিমঘর নির্মাণের প্রস্তাব আছে। হিমঘর ভাড়ার হার এবং সংশ্লিষ্ট অন্যান্য বিষয়গুলি পর্যালোচনার জন্য রাজ্য সরকার একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন।

১৪.৭। **সহায়ক মূল্য প্রকল্প**ঃ বাজারে কৃষিপণ্য মূল্যের অবাঞ্ছিত নিম্নগতিরোধ করে প্রাথমিক উৎপাদকের কাছ থেকে ন্যায্যমূল্যে পণ্য ক্রয় করে লোকসানের হাত

থেকে উৎপাদক কৃষককে রক্ষা করাই এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য। ১৯৮১-৮২ সালে আলুর দর বেঁধে দেওয়া এবং ঐ দরে উৎপাদক কৃষকের কাছ থেকে আলু কিনে নেবার কর্মসূচী রূপায়ণের ফলে বাজারে আলুর কেনা-বেচা অনেকটা স্থিতিশীল হয়েছিল।

বেশি পরিমাণ পাট সংগ্রহের কর্মসূচীতে সংগৃহীত পাট গুদামজাত করে রাখবার অপ্রতুল ব্যবস্থা এই কর্মসূচী যথাযথ রূপায়ণের একটি প্রধান অন্তরায়। ভারতীয় পাট নিগম কর্তৃক সংগৃহীত পাট গুদামজাত করতে সুব্যবস্থার উদ্দেশ্যে বর্তমান বছরে ৭টি গুদাম নির্মাণের জন্য ১৬·৭৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ইতিমধ্যে এর ৩টি গুদাম ভারতীয় পাট নিগমের হাতে তুলে দেওয়া হয়েছে। অবশিষ্ট গুদামগুলির কাজ শীঘ্রই শেষ করা হবে। বাজার চত্বরের জন্য উপযুক্ত জায়গাও ভারতীয় পাট নিগমকে ভাড়ায় দেওয়া হয়েছে।

১৪·৮। **ফল ও সবজি সংরক্ষণের প্রশিক্ষণ-তথা-উৎপাদন কেন্দ্র ঃ** বর্তমানে রাজ্যের বিভিন্ন স্থানে মোট ১৮টি এ ধরনের কেন্দ্র আছে। এই কেন্দ্রগুলিতে প্রতি বছর ১,১৭৫ জন করে মহিলাদের ফল ও সবজি সংরক্ষণ বিষয়ে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা আছে। এই কেন্দ্রগুলির ৭টিতে "সার্ভিস চার্জ" দিয়ে ফল ও সবজি সংরক্ষণের ব্যবস্থা করে নেওয়া যায়। জনগণের চাহিদার জন্য কেন্দ্রগুলির প্রত্যেকটিতে এই সুযোগ প্রসারিত করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

১৪·৯। **বাজার দর সংগ্রহ ও প্রচার ব্যবস্থা ঃ** কৃষি বিপণন ব্যবস্থার উন্নয়ন প্রচেষ্টা এবং তার কার্যকারিতা অনেকাংশে নির্ভর করে নিয়মিতভাবে বাজার দর সংগ্রহ ও তার সক্রিয় প্রচার ব্যবস্থার উপর। বর্তমানে এ রাজ্যে এই উদ্দেশ্যে মোট ১০৩টি কেন্দ্র কাজ করছে। কৃষকদের প্রয়োজনের কথা মনে রেখে এই কেন্দ্রগুলির কার্যবিধির মধ্যে গতিশীলতা আনা হবে।

১৪·১০। **বিপণন আধিকারিকদের প্রশিক্ষণ ব্যবস্থা ঃ** ইণ্ডিয়ান ইনষ্টিটিউট অব ম্যানেজমেণ্ট কলিকাতা শাখার সহযোগিতায় কর্মরত বিপণন আধিকারিকদের ৬ মাসের এক সুপরিকল্পিত প্রশিক্ষণ কার্যক্রমের মাধ্যমে পেশাগত জ্ঞান ও যোগ্যতা বৃদ্ধির ব্যবস্থা করা হয়েছে।

১৫। **বিশেষ এলাকা উন্নয়ন কার্যক্রম ঃ** নির্দিষ্ট এলাকা উন্নয়নের জন্য কয়েকটি বিশেষ ধরনের উন্নয়ন প্রকল্প এ রাজ্যে চালু করা হয়েছে। এগুলি হোল, **খরাপ্রবণ এলাকা প্রকল্প** (ডি. পি এ. পি.) **সেচপ্রকল্পের আওতায় এলাকা উন্নয়ন** (সি. এ. ডি.), **সামগ্রিক অঞ্চল উন্নয়ন কার্যক্রম** (সি. এ. ডি. পি.), **পাহাড়**

**অঞ্চলের কৃষি উন্নয়ন, উত্তরবঙ্গ কৃষি উন্নয়ন পরিকল্প, উপজাতি অধ্যুষিত এলাকায় কৃষি উন্নয়ন এবং তপসিলী জাতি অধ্যুষিত এলাকার উন্নয়ন প্রকল্প** ইত্যাদি।

১৫·১। **খরাপ্রবণ এলাকা প্রকল্পের কর্মসূচী ঃ** পূর্বে "রুরাল ওয়ার্কস্ প্রোগ্রাম" নামে পরিচিত এই প্রকল্পটি চতুর্থ পঞ্চবার্ষিক যোজনাকালে প্রথম এ রাজ্যে চালু করা হয়। পুরুলিয়া জেলার ১০টি ব্লক, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার ৮টি ব্লক এবং বাঁকুড়া জেলার ৭টি ব্লকে এই কর্মসূচী শুরু হয়। ১৯৮২-৮৩ সালে ঐ তিনটি জেলার মোট ২৯টি ব্লকে এই কর্মসূচী চালু রাখা হবে। ক্ষুদ্র সেচের উন্নয়ন, ভূমি-সংরক্ষণ ও বনসৃজন, পশুচারণক্ষেত্রের উন্নয়ন, অসেচ ও সেচ-সেবিত জমিতে শস্য উৎপাদন ইত্যাদি এবং গ্রামের গরীবদের কর্মসংস্থানের সুযোগ প্রসারের জন্য বনাঞ্চল উন্নয়ন, রেশনগুটির চাষ, লাক্ষাচাষ, পশুপক্ষী পালন ও স্বাস্থ্যন্নোয়ন ইত্যাদি কর্মসূচী এই প্রকল্পের অন্তর্ভুক্ত। প্রতিটি ব্লকের ব্যয়বরাদ্দ ১৫ লক্ষ টাকা। ১৯৮১-৮২ সালের প্রকৃত ব্যয়ের মোট পরিমাণ ছিল ৪২১ লক্ষ টাকা। এ পর্যন্ত প্রাপ্ত উল্লেখযোগ্য ফলাফলের মধ্যে আছে, ১২,৮২২ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচব্যবস্থার প্রসার এবং ১০,৯১০ হেক্টর জমিতে বনসৃজন। বিগত পাঁচ বছরের (১৯৭৭-৭৮ থেকে ১৯৮১-৮২) কার্যক্রমের মাধ্যমে গ্রামীণ সম্প্রদায়ের দুর্বলতর শ্রেণীর উপকৃত লোকের সংখ্যা নীচের তালিকায় দেওয়া হোল।

| প্রকল্প | ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক | তপসিলী জাতি | তপসিলী উপজাতি |
|---|---|---|---|
| ডি. পি. এ. পি. (মেদিনীপুর জেলা) | ৩১,৩৩৪ | ৭,২০৪ | ১১,১২৯ |
| ডি. আর. ডি. এ. (পুরুলিয়া ও বাঁকুড়া জেলা) | ৬৩,৪১৬ | ২১,১৮৭ | ১৫,৩৬৯ |
| সর্বমোট | ৯৪,৭৫০ | ২৮,৩৯১ | ২৭,৫৯৮ |

১৫·২। **সামগ্রিক অঞ্চল উন্নয়ন কার্যক্রম ঃ** এলাকা উন্নয়নমূলক এই কার্যক্রমে কৃষি, গ্রামীণ শিল্প, যৌথ শস্যগোলা, কৃষক সেবা সমিতির পরিচালনাধীন ছোট গুদাম ও গোলা, বয়স্কশিক্ষা, স্বাস্থ্য প্রশিক্ষণ, সমবায় ভাণ্ডার ইত্যাদি কর্মসূচী আছে। কৃষিখাতে শস্য উৎপাদন এবং সেচ প্রসার ছাড়াও মূল কার্যক্রমে পশুপক্ষীপালন, মৎস্য চাষ এবং কৃষকদের সমবায় সমিতি সংগঠন ইত্যাদি কর্মসূচীও এর অন্তর্গত। গ্রামাঞ্চলে বার্ষিক মোট এক কোটি টাকা কারবার হয় এমন ৭৫টি বিক্রয়কেন্দ্র খোলা হয়েছে। পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে উন্নয়নের জন্য ২০ লক্ষ টাকা ব্যয়ে একটি বিশেষ

প্রকল্পের কাজ শুরু করা হয়েছে। বাঁকুড়া জেলার সোনামুখীতে একটি কৃষি বিজ্ঞান কেন্দ্র স্থাপনের কাজ অনেকদূর এগিয়েছে।

১৫·৩। **উত্তরবঙ্গ কৃষি উন্নয়ন পরিকল্প :** এই পরিকল্পে ভূমি-সংরক্ষণ, ক্ষুদ্র সেচ, শস্য উৎপাদন, ফল ও অন্যান্য বাগিচা ফসল, পশুপক্ষী পালন, কৃষি বিপণন ইত্যাদি সুসংহতভাবে এলাকাভিত্তিক উন্নয়নের চিন্তা করা হয়েছে। রাজ্য সরকারের সাম্প্রতিক আর্থিক পরিস্থিতির বিবেচনায় এই বিরাট কার্যক্রমের মধ্যে ভূমি-সংরক্ষণ এবং ক্ষুদ্র সেচ প্রসারের কাজ দিয়ে শুরু করে পর্যায়ক্রমে অন্যান্য কর্মসূচীর দিকে লক্ষ্য রাখা হবে।

১৬। **কৃষিতে আবহাওয়া বিজ্ঞানের ভূমিকা :** ফসলের উৎপাদনে সাফল্য এবং বিশেষতঃ অস্বাভাবিক প্রাকৃতিক পরিস্থিতিতে সম্ভাব্য বিকল্প শস্য উৎপাদন পরিকল্পনায় মাটি, উদ্ভিদ ও আবহাওয়ার যোগাযোগ ও পারস্পরিক সম্পর্ক বোঝার জন্য পারিপার্শ্বিক অবস্থা এবং জলবায়ুর বৈশিষ্ট্য জানার প্রয়োজনীয়তা বর্তমানে কৃষি বিজ্ঞানের অত্যন্ত গুরুত্বপূর্ণ দিক। কৃষি উৎপাদন পরিকল্পনা ও রূপায়ণে আবহাওয়ার পূর্বাভাস এখন বিশেষ জরুরী। এ কথা মনে রেখে কৃষি অধিকারে একটি কৃষি আবহাওয়া পর্যালোচনার একটি শাখা যুক্ত করা হয়েছে। মোট ৫·৬০ লক্ষ টাকা ব্যয়ে এই নতুন প্রকল্পে ৩৫টি বিশেষ ধরনের আবহাওয়া পর্যবেক্ষণ কেন্দ্র স্থাপনের একটি প্রস্তাব আছে। ১৯৮১-৮২ সালে ৩৫টি স্বয়ংক্রিয় বৃষ্টিমাপক যন্ত্র কেনার জন্য ৮২,৩৯০ টাকা মঞ্জুর করা হয়। প্রস্তাবিত ৩৫টি বিশেষ আবহাওয়া পর্যবেক্ষণ কেন্দ্রের ১৮টি ১৯৮২-৮৩ সালে এবং বাকী কয়েকটি ১৯৮৩-৮৪ সালে স্থাপন করা যাবে বলে আশা রাখি।

১৭। **কৃষি তথ্য প্রচার :** গবেষণা কেন্দ্রের উন্নত প্রযুক্তির ফলাফল যাতে দ্রুত কৃষকের মাঠে পৌঁছায় সেজন্য পরিকল্পিত পদ্ধতিতে কৃষি তথ্য প্রচার সেবা ব্যবস্থার যথেষ্ট উপযোগিতা আছে। কৃষি উৎপাদন ও শস্য রক্ষার উন্নত প্রযুক্তির প্রশিক্ষণ ও সম্প্রসারণ প্রচার পুস্তিকা ইত্যাদির নিবিড় কর্মসূচী পালনের জন্য কৃষি তথ্য ও সম্প্রসারণ শাখাকে পুনর্গঠিত করে আরও শক্তিশালী করা হচ্ছে।

১৮। **কৃষি পরিসংখ্যান, উপদেশক ও মূল্যায়ন কার্যক্রম :** কৃষি উন্নয়ন প্রকল্প রচনা, রূপায়ণ ও মূল্যায়নের জন্য সঠিক সময়ে কৃষি পরিসংখ্যান সংগ্রহ, বিশ্লেষণ ও প্রতিবেদনের উপযোগিতা খুবই বেশি। এ কথা মনে রেখে কৃষি পরিসংখ্যান ও অর্থনীতির সঙ্গে সংশ্লিষ্ট সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখাকে পুনর্বিন্যাস করে সক্রিয় করে তোলা হয়েছে। "ডাইরেক্টরেট অব ল্যাণ্ড রেকর্ডস অ্যাণ্ড সারভেজ" এবং

"ব্যুরো অব অ্যাপ্লায়েড ইকনমিক্স অ্যাণ্ড স্ট্যাটিসটিক্স"-এর সহযোগিতায় রাজ্যের প্রত্যেকটি প্লটের কৃষি উৎপাদন সম্পর্কিত ব্যবহার এবং শস্যসমীক্ষার একটি সুবৃহৎ প্রকল্পের কাজ চালানো হচ্ছে। কৃষিতে জমির সদ্ব্যবহার, শস্য উৎপাদনের নিবিড়তা এবং সেচব্যবস্থা সম্পর্কে বিশদ তথ্যাদি এই সর্বাত্মক সমীক্ষার মাধ্যমে পাওয়া যাবে। কৃষিশুমারী খামার পরিচালনা ও তার অর্থনীতি বিষয়ক সমীক্ষাও সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখার অন্যতম কার্যক্রম। কৃষি বিভাগের গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির রূপায়ণ যথাযথ হচ্ছে কিনা সেই মূল্যায়নের দায়িত্ব সম্প্রতি সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখাকে দেওয়া হয়েছে।

**সামাজিক ন্যায় বিচার ও নিরাপত্তামূলক ব্যবস্থা ঃ**

কৃষক সম্প্রদায়ের কল্যাণে সামাজিক ন্যায়বিচার ও নিরাপত্তামূলক দুটি বৈশিষ্ট্যপূর্ণ প্রকল্প চালু করা হয়েছে। বামফ্রন্ট সরকারের প্রথম পাঁচ বছরের মধ্যে এই দুটি গুরুত্বপূর্ণ প্রকল্প পশ্চিমবঙ্গে প্রথম প্রবর্তিত হয়েছে। এ দুটি প্রকল্প হোল ঃ (১) **শস্যবীমা** এবং (২) **কৃষি পেনসন**।

**শস্যবীমা প্রকল্প ঃ** ১৯৭৯-৮০ সালে এই প্রকল্প এ রাজ্যে প্রথম চালু করা হয়। ঐ বছর ৮,১৪৬ জন কৃষক এই প্রকল্পের আওতায় আমন ধানের শস্যবীমা করেন। বীমাকৃত টাকার মোট পরিমাণ ছিল ৫৩ লক্ষ, প্রিমিয়ামের আদায় ১.১৬ লক্ষ টাকা এবং ক্ষতিপূরণ বাবদ প্রদত্ত টাকার পরিমাণ ১.১৫ লক্ষ। ১৯৮০-৮১ সালে আমন ধান ছাড়াও বোরো ধান এবং আলু এই প্রকল্পের আওতায় আনা হয়। বীমাকৃত টাকার মোট পরিমাণ ১১৭.৪০ লক্ষ, প্রিমিয়ামের আদায় ৪.৪৪ লক্ষ টাকা এবং ক্ষতিপূরণ বাবদ প্রদত্ত টাকার পরিমাণ ১.১৬ লক্ষ। ১৯৮১-৮২ সালে আউশ, আমন, বোরো এবং আলু মোট চারটি ফসল এই প্রকল্পের আওতায় আনা হয়। বীমাকৃত টাকার মোট পরিমাণ ছিল ৪৪.৪৭ লক্ষ, প্রিমিয়ামের আদায় ৫,৪৫৩ হেক্টরের জন্য ১.৪২ লক্ষ টাকা এবং ক্ষতিপূরণ বাবদ প্রদত্ত টাকার পরিমাণ ৪.০৬ লক্ষ। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের প্রদেয় প্রিমিয়ামের ৫০ শতাংশ সরকারী অনুদান হিসাবে দেওয়া হয়, এই অনুদানের টাকা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার সম-অংশে বহন করেন। ক্ষতিপূরণের টাকার ৭৫ শতাংশ ভারতের জেনারেল ইন্সিওরেন্স কর্পোরেশন এবং ২৫ শতাংশ রাজ্য সরকার বহন করেন। এই প্রকল্প ক্রমশঃ জনপ্রিয় হচ্ছে।

**কৃষি পেনসন প্রকল্প ঃ** ভারতের মধ্যে প্রথম রাজ্য হিসাবে পশ্চিমবঙ্গে এই প্রকল্প চালু করা হয় ১৯৮০-৮১ সালে। ৬০ বছর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর,

র্গাদার বা অনধিক ৩ বিঘা জমির মালিক কৃষককে মাসে ৬০ টাকা করে পেনসন দওয়া হয়। ৫৫ বছর বয়স্ক কৃষক, বর্গাদার বা ক্ষেতমজুর অসুখে বা দুর্ঘটনায় ক্ষম হয়ে পড়লে তাঁরাও এই পেনসন পেতে পারেন। পেনসন প্রাপকের মৃত্যু হলে াঁর বিধবাও এই পেনসন পাবার অধিকারিণী হন।

সদস্যগণের অবগতির জন্য পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদন, শস্যবীমা প্রকল্পের র্বাচিত এলাকা প্রভৃতির বিবরণ বিবৃতির শেষে সংযোজনী ১ ও ২-এ দেয়া হল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮২-৮৩ সালে কৃষিখাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব থাপন প্রসঙ্গে বর্তমান কৃষি পরিস্থিতির সংক্ষিপ্ত বিবরণ, কৃষি বিভাগের মূলনীতি, র্মসূচী ও কৃষি উন্নয়নের মূল পন্থা, কর্মধারার অগ্রগতি এবং ভাবী কর্মসূচীর প্রস্তাব-লি বিধানসভায় পেশ করলাম। বিধানসভার মাননীয় সদস্যদের কাছে উক্ত য়বরাদ্দের প্রস্তাব বিবেচনা ও অনুমোদনের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য খানেই শেষ করলাম।

জয় হিন্দ্

সংযোজনী ১

**পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদন (লক্ষ টন)**

১৯৭১-৭২—১৯৮০-৮১

| খাদ্যশস্য | ১৯৭১-৭২ | ১৯৭২-৭৩ | ১৯৭৩-৭৪ | ১৯৭৪-৭৫ | ১৯৭৫-৭৬ | ৫ বছরের গড় | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ৫ বছরের গড় |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। আউশ | ৯.৬৬ | ৭.৯৬ | ৬.৯৬ | ৮.৭৪ | ৭.৮৫ | ৮.২৪ | ৬.৪৫ | ৭.৫২ | ৫.৭০ | ৫.৩০ | ৫.৭৬ | ৬.১৫ |
| ২। আমন | ৪৬.০৮ | ৪১.৯১ | ৪৩.৭৪ | ৪৮.১৩ | ৫১.৮১ | ৪৬.৩৩ | ৪৫.৮৯ | ৫৮.৬১ | ৪৮.৪৪ | ৪৬.৭৬ | ৬০.২৪ | ৫১.৯৯ |
| ৩। বোরো | ৯.৩৪ | ৭.২৯ | ৭.২৯ | ৮.৫৬ | ৯.০০ | ৮.৩০ | ৭.১৫ | ৮.৮২ | ১২.৬৪ | ৬.৮০ | ৮.৬৫ | ৮.৮১ |
| ৪। মোট চাউল | ৬৫.০৮ | ৫৭.১৫ | ৫৭.৯৯ | ৬৫.৪৩ | ৬৮.৬৬ | ৬২.৮৭ | ৫৯.৪৯ | ৭৪.৯৫ | ৬৬.৭৭ | ৫৮.৮৭ | ৭৪.৬৬ | ৬৬.৯৫ |
| ৫। গম | ৯.২১ | ৬.৮৮ | ৬.২৯ | ৮.৩৭ | ১১.৮৭ | ৮.৫২ | ১০.৫১ | ১০.৩৭ | ৯.৯৮ | ৭.৬৮ | ৪.৭৩ | ৮.৬৫ |
| ৬। অন্যান্য তণ্ডুল | ১.০৯ | ০.৮৪ | ১.০৭ | ১.১০ | ১.২৯ | ১.০৮ | ১.০২ | ১.০৫ | ১.০১ | ১.০৩ | ১.০৪ | ১.০৩ |
| ৭। মোট ডালশস্য | ৩.১৭ | ২.৮৫ | ৩.৪৯ | ৩.৭৬ | ৪.১১ | ৩.৪৭ | ৩.৫২ | ৩.৩৪ | ২.৬৮ | ৩.০৫ | ২.৩৮ | ২.৯৯ |
| ৮। মোট খাদ্যশস্য | ৭৮.৫৬ | ৬৭.৭২ | ৬৮.৮৪ | ৭৮.৬৬ | ৮৫.৯৩ | ৭৫.৯৪ | ৭৪.৫৪ | ৮৯.৭০ | ৮০.৪৩ | ৭০.৬২ | ৮২.৮১ | ৭৯.৬২ |

সংযোজনী ২

**পশ্চিমবঙ্গে শস্যবীমা প্রকল্পের জন্য নির্বাচিত এলাকার তালিকা**

(আউশ, আমন ও বোরো ধানের জন্য নির্বাচিত থানা এবং আলুর জন্য নির্বাচিত মহকুমা)

| জেলা | আউশ (১৯৮২) | আমন (১৯৮২-৮৩) | বোরো (১৯৮১-৮২) | আলু (১৯৮২-৮৩) |
|---|---|---|---|---|
| ১। দার্জিলিং | খড়িবাড়ি | খড়িবাড়ি, শিলিগুড়ি<br>ফাঁসিদেওয়া | — | — |
| ২। জলপাইগুড়ি | জলপাইগুড়ি<br>রাজগঞ্জ<br>মেটিয়ালি<br>ফালাকাটা<br>ময়নাগুড়ি<br>আলিপুর<br>দুয়ার<br>কুমারগ্রাম | জলপাইগুড়ি<br>মেটিয়ালি<br>ময়নাগুড়ি<br>ধূপগুড়ি<br>মাল<br>আলিপুরদুয়ার<br>কালচিনি | — | সদর |
| ৩। কোচবিহার | কোচবিহার<br>তুফানগঞ্জ<br>হলদিবাড়ি | কোচবিহার, তুফানগঞ্জ<br>হলদিবাড়ী, মেখলিগঞ্জ<br>দিনহাটা, মাথাভাঙ্গা | — | সদর<br>তুফানগঞ্জ<br>মেখলিগঞ্জ |
| ৪। পশ্চিম দিনাজপুর | করনদিঘী<br>ইসলামপুর<br>রায়গঞ্জ<br>ইটাহার<br>হেমতাবাদ<br>কালিয়াগঞ্জ<br>কুশমুণ্ডি<br>বংশীহারি<br>গঙ্গারামপুর<br>তপন, খরবা<br>বালুরঘাট | করনদিঘী, হেমতাবাদ<br>বংশীহারি, তপন<br>গঙ্গারামপুর<br>কুমারগঞ্জ<br>বালুরঘাট | — | ইসলামপুর<br>রায়গঞ্জ<br>সদর |

সংযোজনী ২

| জেলা | আউশ (১৯৮২) | আমন (১৯৮২-৮৩) | বোরো (১৯৮১-৮২) | আলু (১৯৮২-৮৩) |
|---|---|---|---|---|
| ৫। মালদা | মালদা | মালদা, হাবিবপুর | — | মালদা |
| | ইংলিশবাজার | খরবা, বামনগোলা | | হাবিবপুর |
| | গাজোল | হরিশ্চন্দ্রপুর | | হরিশ্চন্দ্রপুর |
| | হাবিবপুর | রতুয়া | | গাজোল |
| | বামনগোলা | | | রতুয়া |
| | খরবা | | | চাঁচোল |
| ৬। মুর্শিদাবাদ | মুর্শিদাবাদ | সাগরদিঘী | — | সদর |
| | বেলডাঙা | নবগ্রাম | | জঙ্গীপুর |
| | নওদা | রঘুনাথগঞ্জ | | লালবাগ |
| | লালগোলা | খড়গ্রাম | | কান্দি |
| | ভগবানগোলা | বরঞা | | |
| | সাগরদিঘী | কাঁন্দি, ভরতপুর | | |
| ৭। নদীয়া | করিমপুর | নাকাশীপাড়া | — | কৃষ্ণনগর |
| | নাকাশীপাড়া | রাণাঘাট | | শান্তিপুর |
| | | | | হাঁসখালি |
| | রাণাঘাট | চাকদহ | | রাণাঘাট |
| | চাকদহ | চাপড়া | | চাকদহ |
| | হরিণঘাটা | | | হরিণঘাটা |

সংযোজনী ২

| জেলা | আউশ (১৯৮২) | আমন (১৯৮২-৮৩) | বোরো (১৯৮১-৮২) | আলু (১৯৮২-৮৩) |
|---|---|---|---|---|
| ৮। ২৪-পরগণা | বনগাঁ<br>গাইঘাটা<br>হাবড়া<br>বারাসত<br>আমডাঙ্গা<br>হাড়োয়া<br>বসিরহাট | গাইঘাটা, হাবড়া<br>দেগঙ্গা, স্বরূপনগর<br>বাদুরিয়া, হাড়োয়া<br>বসিরহাট, হাঁসনাবাদ<br>সন্দেশখালি, ক্যানিং<br>কাকদ্বীপ (নামখানা) | বনগাঁ,<br>গাইঘাটা,<br>হাবড়া<br>দেগঙ্গা<br>স্বরূপনগর | —<br><br>— |
| ৯। হুগলী | গোঘাট<br>পাণ্ডুয়া | গোঘাট, পাণ্ডুয়া<br>আরামবাগ,<br>ধনেখালি বলাগড়,<br>চুঁচড়া পোলবা<br>সিঙ্গুর জাঙ্গিপাড়া<br>ভদ্রেশ্বর | গোঘাট,<br>আরামবাগ<br>খানাকুল | সদর,<br>আরামবাগ<br>চন্দননগর,<br>শ্রীরামপুর |
| ১০। হাওড়া | — | জগৎবল্লভপুর<br>আমতা (উদয়নারায়ণপুর)<br>বাউরিয়া, শ্যামপুর | — | উলুবেড়িয়া |
| ১১। বর্ধমান | মেমারি<br>কালনা | কাঁকসা আউশগ্রাম<br>গলসী, খণ্ডঘোষ<br>রায়না, মেমারি<br>ভাতার, মঙ্গলকোট<br>কাটোয়া, মন্তেশ্বর<br>কালনা | কাটোয়া<br>মন্তেশ্বর | সদর, কাটোয়া,<br>কালনা |

সংযোজনী ২ (শেষাংশ)

| জেলা | আউশ (১৯৮২) | আমন (১৯৮২-৮৩) | বোরো (১৯৮১-৮২) | আলু (১৯৮২-৮৩) |
|---|---|---|---|---|
| ১২। বীরভূম | — | মুরারই, নলহাটি, রামপুরহাট, ময়ুরেশ্বর সাঁইথিয়া, বোলপুর লাভপুর, রাজনগর দুবরাজপুর, খয়রাসোল | লাভপুর | সদর, রামপুরহাট |
| ১৩। বাঁকুড়া | — | বাঁকুড়া, ছাতনা ওণ্ডা, ইদপুর শালতোড়া, গঙ্গাজলঘাটি ইন্দাস, পাত্রসায়ের সেনোমুখী, জয়পুর | — | সদর, বিষ্ণুপুর |
| ১৪। মেদিনীপুর | — | ঝাড়গ্রাম, গোপিবল্লভপুর সাঁকরাইল, নয়াগ্রাম সবং, পিংগলা ডেবরা, শালবনী, ঘাটাল দাসপুর পাঁশকুড়া মহিষাদল সুতাহাটা পটাশপুর খেজুরী | সবং, পিংগলা ডেবরা, ঘাটাল দাসপুর পাঁশকুড়া তমলুক, ময়না পটাশপুর | সদর, ঘাটাল তমলুক, কণ্টাই |
| ১৫। পুরুলিয়া | — | ঝালদা, জয়পুর আরসা, বাগমুণ্ডি সাঁতুরি, হুরা, পুঞ্চা মানবাজার, বান্দোয়ান গৌরাঙ্গডি (কাশীপুর) | — | — |

সামগ্রিকভাবে অর্থনীতিতে কৃষির গুরুত্ব সুবিদিত। আমাদের রাজ্যের মতো খাদ্যাভাবপীড়িত রাজ্যে এই সত্য বিশেষভাবে অনুভূত। তার উপর প্রায়ই বিভিন্ন এলাকা খরা-প্রপীড়িত হয়ে পড়েছে। কৃষি উৎপাদনের সমস্ত উপকরণের মধ্যে সেচের জলই বর্তমানে সব চেয়ে প্রয়োজনীয় ও সবচেয়ে ফলপ্রসূ। অতি সঙ্গত কারণেই জনগণের উদ্দেশ্যে উচ্চারিত বামফ্রন্টের প্রতিশ্রুত ৩৪-দফা কার্যক্রমে সেচের উল্লেখ করা হয়েছিল। বলা হয়েছিল—"সেচের এলাকা মোট কর্ষিত জমির বর্তমান ৩০% থেকে বৃদ্ধি করে অন্ততঃ ৫০%-এ নিয়ে যেতে হবে।"

এখানে আমাদের কর্তব্যের ইঙ্গিত রয়েছে। জনগণের উদ্দেশ্যে উচ্চারিত প্রতিশ্রুতি পালনে ক্ষুদ্র সেচের এক গুরুত্বপূর্ণ ভূমিকা আছে।

অনধিক দু হাজার হেক্টর-পরিমিত সেচ-সেবিত অঞ্চলের যে কোনো সেচ-প্রকল্প ক্ষুদ্র সেচ শ্রেণীভুক্ত। এই রাজ্যে সম্ভাব্য সেচ-সেবিত অঞ্চলের সর্বোচ্চ পরিমাণ ৬১ লক্ষ হেক্টর। এর মধ্যে ২৩ লক্ষ হেক্টর সেবিত হয় বৃহৎ, মাঝারি সেচ-প্রকল্প দ্বারা এবং অবশিষ্ট ৩৮ লক্ষ হেক্টর জমি সেচ-সেবিত হয় ক্ষুদ্র সেচ-প্রকল্প দ্বারা। ৩৮ লক্ষ হেক্টরের মধ্যে ২৫ লক্ষ হেক্টর জমির সেচ হবে গভীর ও অগভীর নলকূপ এবং সেচকূপ খননের মাধ্যমে ভূগর্ভ জলের সদ্ব্যবহারের দ্বারা। অবশিষ্ট ১৩ লক্ষ হেক্টর ছোট ছোট সেচ-প্রকল্প, নদীজল উত্তোলন, বোরো বাঁধ, পুষ্করিণী উন্নয়ন প্রভৃতি প্রকল্পের সাহায্যে ভূপৃষ্ঠ জলের ব্যবহারের মাধ্যমে। গভীর ও অগভীর নলকূপ ও নদী জলোত্তোলন সেচ-প্রকল্পের কাজে বিদ্যুৎ সরবরাহের বিষয়টি গুরুত্বপূর্ণ।

ক্ষুদ্র সেচের সুবিধা এই যে, এর দ্বারা অল্পব্যয়ে দ্রুত ফললাভ সম্ভব। এই বছরের মতো খরার দুর্বৎসরে কৃষকেরা ক্ষুদ্র সেচ-প্রকল্পের গুরুত্ব উপলব্ধি করতে সক্ষম হয়েছেন এবং ক্ষুদ্র সেচ-প্রকল্পগুলি গ্রহণের দাবী তুলেছেন।

এইসব প্রকল্পের মধ্যে কয়েকটি কায়িক শ্রম-প্রধান, যেমন—পুষ্করিণী খনন ও উন্নয়ন, বোরো বাঁধ, ছোট ছোট সেচ-প্রকল্প, ভূপৃষ্ঠ সেচ ও নিকাশী প্রকল্প, সেচকূপ (Dug-well) ইত্যাদি। আবার কতকগুলি প্রকল্প মূলধন বিনিয়োগ-প্রধান, যেমন—গভীর নলকূপ, নদীজল উত্তোলন প্রভৃতি। ভূপৃষ্ঠ সেচ-প্রকল্পের সঙ্গে শেষোক্ত প্রকল্পের সুবিধা এই যে এই সব প্রকল্পে সেচ-সেবিত অঞ্চলে রবি/বোরোর ঋতুতেও জল সরবরাহ সুনিশ্চিত থাকে। রবি/বোরোর ঋতুতে সেচের জল পাওয়ার গুরুত্ব অত্যন্ত বেশী। কারণ এর ফলে শুধু যে ঐ ঋতুতে এক বা একাধিক ফসল পাওয়া

যায় তাই নয়, কোন কোন অঞ্চলে উচ্চফলনশীল বোরো উৎপাদনে সাহায্যও হয়, এবং এর ফলে গ্রামাঞ্চলে প্রতি বছর কর্মসংস্থানও সম্ভব হয়। এক একর জমিতে বোরো এবং গম উৎপাদনের ফলে যথাক্রমে ১১৮ এবং ৪০ শ্রমদিবসের সৃষ্টি হয়।

ষষ্ঠ পরিকল্পনায় ক্ষুদ্র সেচের নির্দিষ্ট লক্ষ্যমাত্রা ৭ লক্ষ হেক্টর। প্রথম দু বছরের সাফল্যের মাত্রা প্রায় ১·০৫ লক্ষ হেক্টর। প্রস্তাবিত মূল বাজেটে অনুমিত ২২ কোটি টাকা পাওয়া যাবে, এই অনুমানের ভিত্তিতে আশা করা হয়েছিল ১৯৮২-৮৩ সালে ১·২৩ লক্ষ হেক্টর জমিকে সেচসমৃদ্ধ করা সম্ভব হবে। অপরিহার্য পরিস্থিতিতে ব্যয়বরাদ্দের কাটছাঁটের ফলে এ বছর প্রকৃত সাফল্য অনেক কম হতে পারে। এই পরিস্থিতিতে পর্যায়-ক্রমিক সেচপদ্ধতির (Rotational System of Irrigation) ওপর বিশেষ জোর দেওয়া হচ্ছে যাতে চালু প্রকল্পগুলির সাহায্যে অতিরিক্ত জমির জন্য সেচের জল সরবরাহ সুনিশ্চিত করা যায়। এর জন্য যথাসম্ভব ব্যাঙ্ক ঋণ পাওয়ার চেষ্টা করা হবে। এর দ্বারা রাজ্য ক্ষুদ্র সেচ নিগম ও উপকার-প্রাপক কৃষকদের মাধ্যমে অগভীর নলকূপ খননের সাহায্যে কার্যসিদ্ধি সম্ভব হয়। উল্লেখ্য যে, ক্ষুদ্র সেচ ব্যবস্থায় আমাদের সাফল্যের অনেকাংশের মূলে আছে ব্যাঙ্ক ঋণের সাহায্যে ব্যক্তিগত প্রচেষ্টায় উপকৃত কৃষকদের দ্বারা অগভীর নলকূপ খনন। এ বিষয়ে স্থানীয় উদ্যোগ সৃষ্টি করার জন্য পঞ্চায়েতগুলির প্রচেষ্টা গুরুত্বপূর্ণ। এইসব প্রকল্পে এবং ক্ষুদ্র কৃষক উন্নয়ন সংস্থার (SFDA) বিলুপ্তি ও নিবিড় গ্রামীন উন্নয়ন প্রকল্পের (IRDP) অধীনে (DRDA) প্রবর্তনের ফলে উপকার-প্রাপকদের নির্বাচনের নিরিখ পরিবর্তিত হয়েছে। এর ফলে ক্ষুদ্র সেচ-প্রকল্পের জন্য নিবিড় গ্রামীণ উন্নয়ন প্রকল্পের অর্থের ব্যবহার সম্ভব হচ্ছে না। কেননা, এই কার্যক্রম অনুসারে ভূমিহীন দরিদ্রতম ব্যক্তিদেরই উপকৃত হওয়ার কথা। সুতরাং নিবিড় গ্রামীণ উন্নয়ন-প্রকল্পের অধীনে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীরা কার্যতঃ ক্ষুদ্র সেচের জন্য ঋণ/ভরতুকি পাওয়ার অধিকারী হচ্ছেন না।

বৈজ্ঞানিক পদ্ধতিতে ক্ষুদ্র সেচ-এর পরিকল্পনা রচনায় সাফল্যের অনেকখানি নির্ভর করে সদ্য গঠিত রাজ্য জল অনুসন্ধান অধিকারের (যা পূর্বে রাজ্য জলগর্বৎ নামে পরিচিত ছিল) কার্যাবলী ও সাফল্যের ওপর। এই সদ্য গঠিত অধিকারের কার্যাবলী সাধারণ মানুষের লক্ষ্যের অগোচরে থাকতে পারে, কিন্তু ক্ষুদ্র সেচ-প্রকল্পের রূপকারেরা এই সংস্থার কার্যাবলী ও অনুসন্ধানের সাফল্যের মধ্যে পথনির্দেশ খুঁজে পাবেন।

এখন মূল বাজেটের আলোচনায় আসা যাক :—

**পরিচালন** এবং **প্রশাসন** :—যথাসময়ে প্রকল্পগুলির রূপায়ণকল্পে প্রয়োজনীয় সাংগঠনিক ব্যবস্থা গ্রহণ করার জন্য এই বৎসর এই খাতে ৪৩ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**ভূগর্ভ-জলসম্পদের অনুসন্ধান** এবং **উন্নয়ন** :—সংক্ষেপে এর গুরুত্ব পূর্বেই আলোচনা করা হয়েছে। এর জন্য ৫৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**সেচ কূপ** :—সেচকূপ খনন করা হয় প্রধানতঃ সেই সব অঞ্চলে যেখানে ভূগর্ভে প্রস্তর-স্তরের অবস্থানের দরুন অগভীর নলকূপ খনন সম্ভব নয়। দরিদ্র পল্লীবাসী ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের ও খাসজমির অধিকারী কৃষকদের উপকারার্থে রচিত এই প্রকল্পের বিশেষ গুরুত্ব আছে। এই প্রকল্পের কাজের সময় সাধারণতঃ ফেব্রুয়ারী থেকে জুন মাস। সেচ কূপের (Dug-well) সেবিত এলাকা প্রায় এক একর। অনুমিত ব্যয়ের ৭৫% প্রাপককে ভরতুকি হিসাবে দেওয়া হয়, এবং বাকী ২৫% হয় ব্যাঙ্ক থেকে সংগ্রহ করা অথবা উপকার-প্রাপক নিজেই বহন করেন। এই রাজ্যের দরিদ্রতর সমাজের প্রয়োজন ও উপকারের কথা চিন্তা করে এই শ্রম-প্রধান প্রকল্পটির জন্য অপেক্ষাকৃত ভালো পরিমাণ সংস্থান রাখা হয়েছে।

**সাধারণ পুষ্করিণী উন্নয়ন** : ১৯৩৯ সালের বঙ্গীয় পুষ্করিণী উন্নয়ন আইন অর্থাৎ (Tribal Areas Sub-plan) খাতে ১০ লক্ষ টাকা। খরার এবং সাধারণভাবে খরা-প্রবণ এলাকায় এই প্রকল্পটি বিশেষ উপযোগী।

**পুষ্করিণী উন্নয়ন** : ১৯৩৯ সালের বঙ্গীয় পুষ্করিণী উন্নয়ন আইন অর্থাৎ Bengal Tanks Improvement Act, 1939 অনুসারে ব্যক্তি-মালিকানার মজা পুষ্করিণী সংস্কার ছাড়াও ন্যস্ত পুষ্করিণী (Vested Tanks) উন্নয়নের কাজেও এই খাতের বরাদ্দ থেকে ব্যয় করা হয়ে থাকে। অপরিহার্য পরিস্থিতির দরুন এ বছর কম বরাদ্দ রাখা হয়েছে। সাধারণ পরিকল্পনা খাতে ধরা হয়েছে ২০ লক্ষ টাকা এবং উপজাতি এলাকার উপ-পরিকল্পনা (Tribal Areas Sub-plan) খাতে ধরা হয়েছে এক লক্ষ টাকা। ন্যস্ত পুষ্করিণী সংস্কারের কাজকে প্রাধান্য দেওয়ার চেষ্টা করা হবে, কারণ এই শ্রেণীর পুষ্করিণীর কাজে অর্থব্যয় অপেক্ষাকৃত কম। পঞ্চায়েতগুলির উদ্যোগ ও সক্রিয় সহযোগিতা এই প্রকল্প সফল করার কাজে অপরিহার্য।

**গভীর নলকূপ ঃ** গত বছর এই খাতে নূতন প্রকল্পের জন্য কোনো টাকা মঞ্জুর করা হয় নি। এই বাজেটে এই ব্যয়শীর্ষে বরাদ্দ রাখা হয়েছে অত্যন্ত কম—কুড়ি লক্ষ টাকা মাত্র। এই বরাদ্দের যথাসম্ভব সদ্ব্যবহারের জন্য প্রচেষ্টা চালানো হবে। গভীর নলকূপ মেরামত ও চালু করার উপর প্রধান জোর দেওয়া হবে।

**নদীজল উত্তোলন প্রকল্প ঃ** এর জন্য বরাদ্দ ধরা হয়েছে ৪০০ লক্ষ টাকা। চালু প্রকল্পগুলির কয়েকটিতে পাইপ বসানোর কাজে এবং কতকগুলি নতুন প্রকল্প রূপায়িত করার কাজে এই টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

**অন্যান্য ক্ষুদ্রসেচ প্রকল্প ঃ** অন্যান্য ক্ষুদ্রসেচ-প্রকল্পের জন্য অর্থাৎ ভূপৃষ্ঠ জল সেচ ও নিকাশী-প্রকল্প এবং বোরো বাঁধের জন্য ১২৫ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে।

**উপজাতি এলাকা উপ-পরিকল্পনা (Tribal Areas Sub-plan) :** উপজাতি এলাকার বিভিন্ন প্রকল্পের জন্য ৩৭ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে। এই বরাদ্দের পরিমাণ স্বল্প। এগুলি শ্রম-প্রধান প্রকল্প এবং এইসব যথাসম্ভব উপজাতি মানুষের নিয়োগের ওপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হবে।

**সেচ-সূচিত এলাকা উন্নয়ন ঃ** পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকাল থেকে এই প্রকল্প দামোদর, ময়ূরাক্ষী ও কংসাবতীর সেচ-সূচিত এলাকায় চালু আছে। এই প্রকল্পের প্রধান উদ্দেশ্য হচ্ছে এই তিনটি সেচ-প্রকল্পাধীন ৯.৭৩ লক্ষ হেক্টর এলাকায় সৃষ্ট সেচের সুযোগের পূর্ণ সদ্ব্যবহার এবং তৎসংশ্লিষ্ট শস্যপর্যায়ের পরিবর্তনসহ কৃষি-প্রকরণের উন্নয়ন। এই প্রকল্পের কর্মসূচীর মধ্যে আছে বিভিন্ন প্রকারের জরীপ, যথা—মৃত্তিকা জরীপ, ভূসংস্থান জরীপ, আকাশপথে গৃহীত আলোকচিত্রের সাহায্যে জরীপ ( এরিয়ল ফটো সার্ভে ), মাঠনালা নির্মাণ, জমির সমতলীকরণ, ভূগর্ভ জল ও ভূপৃষ্ঠ জলের সংযোজিত ব্যবহার এবং গ্রহনোদ্দেশ্যে সম্পাদিত পরীক্ষা-নিরীক্ষা। কেন্দ্র ও রাজ্য এই প্রকল্পের ব্যয় আধাআধি বহন করেন।

এই কর্মসূচীর মধ্যে মাঠনালা নির্মাণের উপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে যাতে আউটলেটের আওতায় শেষপ্রান্তের জমি পর্যন্ত জল যায় এবং, জলের অপচয় রোধ করে পরিমিত ও সুচারু ব্যবহার করা যায়।

১৯৮১-৮২ সালে এই প্রকল্পে এক কোটি ষোল লক্ষ টাকা ব্যয় হয়েছে। এর বেশীর ভাগটাই ব্যয় হয়েছে ভূগর্ভ জল নিষ্কাশনের কাজে যাতে ভূগর্ভ জল ও ভূপৃষ্ঠ জলের সম্মিলিত ব্যবহার করা যায়। বর্তমান আর্থিক বছরে আমরা ৮,০০০ হেক্টর জমিতে মাঠনালা নির্মাণ এবং ২,০০০ হেক্টর জমিতে সেচপর্যায়ের সূচী অর্থাৎ বরাবন্দী চালু করার লক্ষ্য স্থির করেছি। এই জন্য কৃষকদের মাঠনালার প্রয়োজনীয়তা সম্পর্কে অনুপ্রাণিত করা দরকার যাতে তাঁরা বুঝতে পারেন এই ব্যবস্থার দ্বারা আরো বেশী জমিতে কম সময়ে পরিমিত জল পৌঁছে দেওয়া যায়। এই বিষয়ে পঞ্চায়েতগুলিকে বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে হবে।

আমাদের সূচিত এলাকা উন্নয়ন কর্তৃপক্ষগুলির (CADA) কাঠামো পুনর্বিন্যাস করার প্রস্তাব বিবেচনাধীন আছে যাতে এই অফিসগুলি বিভিন্ন জরীপ কাজ, কৃষি প্রকরণের উন্নয়ন ও ভূগর্ভ জলের ব্যবহার বিষয়ে যথাযথ পরিকল্পনা রচনা করে সেগুলি রূপায়ণ করতে পারেন। এই জন্য যে কর্মিবৃন্দ নিয়োগ করতে হবে তাতে অনেক সময় লাগবে। সেজন্য আমরা সেচ এলাকায় এই দপ্তরের এ্যাগ্রি-এঞ্জিনীয়ারিং এর যে ডিভিসনগুলি আছে তাদের মাঠনালা নির্মাণের ভার দিচ্ছি। পঞ্চায়েতগুলিকে কন্ট্রাক্টর হিসাবে নিয়োগ করার কথাও ভাবা হচ্ছে।

এই প্রকল্পের কাজে স্থানীয় কৃষকদের মধ্যে উদ্যোগ ও উৎসাহ সৃষ্টির জন্য পঞ্চায়েতগুলির ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮২-৮৩ সালে ক্ষুদ্রসেচ খাতে যে বিভিন্ন কার্যক্রমের জন্য ব্যয় বরাদ্দের প্রস্তাব করলাম সেগুলির উদ্দেশ্য এবং উল্লেখযোগ্য কার্যধারার সংক্ষিপ্ত বিবরণ দিলাম। বিধানসভার মাননীয় সদস্যদের কাছে ব্যয়-বরাদ্দের এই প্রস্তাব বিবেচনা ও অনুমোদনের অনুরোধ জানাচ্ছি।

[4-40—4-50 P.M.]

আমি না পড়ে আপনাদের কাছে আমার লিখিত বিবৃতিটা রাখলাম। আপনারা এ বিষয়ে আলোচনা করার পর ২।১ টি কথা বলার থাকলে আমার জবাবী ভাষণে আমি তা বলবো। আমি সব শেষে আবেদন করবো যে ১৯৮২-৮৩ সালে ক্ষুদ্র সেচ খাতে বিভিন্ন কার্যক্রমের জন্য ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখলাম সেগুলির উল্লেখযোগ্য বিবরণ দিলাম এবং বিধানসভার সদস্যদের কাছে বিবেচনার অনুরোধ জানাচ্ছি।

শ্রীসুব্রত মুখার্জি ঃ—স্যার, একটু আগে আমরা ওয়াক আউট করেছিলাম। হাউসের বিজনেস চালানো এটা একটা রেসিপ্রোকাল থিং। আপনি বললেন আপনার ক্ষমতা আছে আপনি পরিবর্ত্তন করতে পারেন। কিন্তু আমি বলছি আপনার সে ক্ষমতা নেই। কারণ বিজনেশ য়্যাডভাইসারি কমিটিতে একটা জিনিষ পাশ হয় তখন পার্লামেণ্টারী য়্যাফেয়ার্সের মিনিষ্টার প্রস্তাব আকারে সেটা এখানে রাখেন এবং সেটা প্রপার্টি অফ দি হাউস হয়। এখন যেটা প্রপার্টি অফ দি হাউস হয়েছে, হাউসে পাশ হয়ে গেছে তার আর পরিবর্তন আপনি করতে পারেন না। সুতরাং আপনাকে এটা বিবেচনা করতে বলছি এবং আপনার মতামত জানতে চাই। কারণ আপনি একটা গুরুত্বপূর্ণ ব্যাপার করছেন। সুতরাং আমি অনুরোধ করছি হয় বিতর্কের সুযোগ দেওয়া হোক, না হয় একটা কিছু ব্যবস্থা অবলম্বন করুন।

মিঃ স্পীকার ঃ—আমি পরে আমার রুলিং দেবো।

মিঃ সুব্রত মুখার্জি ঃ—আপনি একটা রেকোগনাইজড অপোজিশানকে ডিবেটে অংশ গ্রহণ করতে দিচ্ছেন না। আপনি দীর্ঘদিন সদস্য আছেন এবং আপনি ভালোভাবেই জানেন আপনার কিছু কিছু এক্সট্রা অর্ডিনারী ক্ষমতা আছে। কিন্তু হাউসের যেটা প্রপার্টি তার পরিবর্তন আপনি করতে পারেন না।

মিঃ স্পীকার ঃ—আমার কাছে যে খবর আছে তাতে আলোচনার পরিপ্রেক্ষিতে বক্তা ঠিক হয়েছে। যাহোক আমি রুলিং পরে দেবো। ডিমাণ্ড নং ৫২তে ৩টি ও ডিমাণ্ড নং ৫৩ তে ডাঃ জয়নাল আবেদিনের এমেণ্ডমেন্দ যা মুভড হচ্ছে না। তবে কাশীনাথ বাবুর এমেণ্ডমেণ্ড মুভড বলে ধরে নিচ্ছি। এখন সাত্তার সাহেবকে বলার জন্য অনুরোধ করছি।

শ্রীসুব্রত মুখার্জি ঃ--আমরা ওয়াট আউট করার জন্য টাইম ঠিক করতে পারিনি। সাত্তার সাহেব পরে বলবেন।

**Demand No. 53**

**Shri Kashinath Misra:** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

শ্রীমহবুবুল হক ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষি মন্ত্রী ১৯৮২-৮৩ সালের কৃষি বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সেটা আমি সমর্থন করব কিনা পরে বিবেচনা করে দেখব। বিগত ৫ বছরের কৃষি মন্ত্রী মহাশয়

যে তথ্য সম্বলিত পুস্তিকা আমাদের সামনে পেশ করেছেন তা দেখে মনে হচ্ছে গত ৫ বছরে কৃষি ক্ষেত্রে অনেক উন্নতি হয়েছে অর্থাৎ বাংলার সাধারণ কৃষক এই সরকারের বিগত ৫ বছরে কৃষি ক্ষেত্রে অনেক উন্নতি করেছে, উৎপাদন বেড়েছে, কোন অঘটন ঘটেনি। পরবর্তী সময়ে কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় যেভাবে তথ্য তুলে ধরেছেন এবং আমাদের অগ্রগতির চিত্র তুলে ধরেছেন তা যদি সত্য হত তাহলে নিশ্চয়ই খুশী হতাম। আজকে গ্রামাঞ্চলে শতকরা ৮০ ভাগ মানুষ কৃষির সংঙ্গে জড়িত হয়ে আছে। আজকে গ্রামাঞ্চলে খরার জন্য কৃষির যে অবস্থা তা দেখে আমরা ভীত এবং শঙ্কিত হয়ে উঠেছি।

**শ্রীআবদুস সাত্তার ঃ** -স্যার, অন এ পয়েণ্ট অব অর্ডার। আজকে হাউসের ব্যাপারে আমি পয়েণ্ট অব অর্ডার তুলতে চাইছি।

**মিঃ স্পীকার ঃ**—মাননীয় সদস্য মহবুবুল হকের বক্তব্যের ব্যাপারে যদি পয়েণ্ট অব অর্ডার থাকে বলতে পারেন, তা না হলে ওনার বক্তব্য শেষ হবার পর আপনার পয়েণ্ট অব অর্ডার তুলবেন।

**শ্রীমহবুবুল হক ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি উৎপাদন আকাশ থেকে পড়ে না, কৃষি উৎপাদনের সঙ্গে সরকারের বিভিন্ন বিভাগ জড়িয়ে আছে। আমি দু'একটা উদাহরণ আপনার মাধ্যমে হাউসের সামনে রাখছি। কৃষি উৎপাদন করতে গেলে আগে ইরিগেশানের ব্যবস্থা যদি না করা যায় তাহলে কৃষি উৎপাদন কখনও বাড়তে পারে না। তার সংঙ্গে সংঙ্গে বন্যা নিয়ন্ত্রন, আধুনিক কৃষি প্রযুক্তি বিস্তারও দরকার। তারপর কৃষি ক্ষেত্রে আইন-শৃঙ্খলার যে অবনতি সেটা বন্ধ করে আইন শৃঙ্খলার উন্নতির ব্যবস্থা করতে হবে। পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে উন্নত মানের বীজ, সার সরবরাহ করার জন্য সক্রিয় হতে হবে, তার সাথে সাথে এ্যাগ্রো-ইডাষ্ট্রিজ কর্পোরেশানকে সক্রিয় হতে হবে এবং পশুপালন বিভাগকেও এর সঙ্গে জড়িত করা যেতে পারে। এই সমস্ত বিভাগের যদি এক একটা করে সমালোচনা করি তাহলে দেখতে পাব সেখানে আজকে কি অরাজকতা চলছে আমার একটা প্রশ্ন ছিল মালদহ জেলায় কয়টি ডিপ টিউবওয়েল চালু আছে, ক্ষুদ্র সেচ প্রকল্পের মন্ত্রী মহাশয় যে উত্তর দিয়েছেন তাতে দেখা যাচ্ছে মালদহ জেলায় মোট ডিপ টিউবওয়েল ছিল ১৭০টি, তার মধ্যে চালু আছে ৭৫টি, রিভার লিফ্‌ট ইরিগেশান ৩৬১টি মঞ্জুরীকৃত আছে, তার মধ্যে চালু আছে ৩৩৪টি, অন্যান্য সেচ প্রকল্প ২৩৯টি মোট আছে, তার মধ্যে চালু আছে

১০৭টি। বিগত ৫ বছরে এই সরকার সেচের কি ব্যবস্থা করেছেন সেটা আমরা দেখতে পাচ্ছি না! খরা পরিপ্রেক্ষিতে আগামী দিনের জন্য যদি কোন প্রকল্প গ্রহণ করা না হয়ে থাকে সেচ এলাকা বাড়িয়ে উৎপাদন বৃদ্ধি করার জন্য তাহলে কি করে খরা পরিস্থিতির মোকাবেলা করবেন তা আমাদের মাথায় ঢুকছে না। স্যার, আমরা যখন খরা খরা বলে চিৎকার করছিলাম তখন এই সরকারের কোন দপ্তরের কে মন্ত্রী হবেন তাই নিয়ে ঝগড়া-ঝাটি চলছিল। শেষে মুখ রক্ষার জন্য তাঁরা কেন্দ্রের কাছে ৭২ কোটি টাকা দাবি করেছিলেন, কেন্দ্র ২৪ কোটি সামথিং দিয়েছেন।

[4-40—4-50 P.M.]

অর্থাত তখন আমাদের সরকার যদি তৎপর হতেন এবং বিভিন্ন সংস্থায় যে সমস্ত প্রতিনিধিরা রয়েছেন তাঁদের মধ্যে যদি একটা সমন্বয় সাধন করতেন তাহলে উপকার হোত। কিন্তু সরকার সেই ব্যাপারে ব্যর্থ হয়েছেন। তারপর, আমাদের কৃষিমন্ত্রী জানেন জমি নিয়ে যদি গোলমাল হয় তাহলে কৃষিকার্য ব্যাহত হয় এবং এটা একটা সাধারণ ব্যাপার। কিন্তু এই ঘটনা আমাদের উত্তরবঙ্গে হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে কৃষির উৎপাদনের জন্য লোন দেওনা হচ্ছে, কীটনাশক ঔষধ দেওয়া হচ্ছে। কিন্তু আমি জিজ্ঞেস করছি চাষীদের হাতে সেই সমস্ত সার, কীটনাশক ঔষধ গিয়ে পৌঁচ্ছাছে কি? গ্রামাঞ্চলে দেখেছি পঞ্চায়েত এগুলি নিয়ে দলবাজী করেছে, নিজেদের দলের লোককে এগুলি পাইয়ে দেবার ব্যবস্থা করেছে। স্যার, আমি জানি আনরেকর্ডেড বর্গাদারদের সাহায্য করবার জন্য এখান থেকে অর্ডার গেছে এবং তাদের সার, বীজ, কীটনাশক ঔষধ দেওয়া হয়েছে। কিন্তু সাধারণ মানুকে সেই সমস্ত জিনিস দেওয়া হয়নি। তারপর, বিদ্যুতের কি অবস্থা সেটা আপনারা সকলেই জানেন। প্রতিদিন রেডিওতে লোডসেডিং-এর যে হিসেব পাচ্ছি তাতেই বোঝা যাচ্ছে প্রত্যেকদিনই লোডসেডিং হচ্ছে। আজকে এই বিদ্যুতের অভাবে গ্রামাঞ্চলে চাষের খুবই ক্ষতি হচ্ছে এবং তার ফলে কৃষির উৎপাদনও বাড়ছে না। তারপর, আমাদের পশ্চিমবাংলায় কি আইন শৃঙ্খলা আছে আপনারা বলতে চান? আমরা তো দেখছি দিনের বেলায় চুরি হচ্ছে। গ্রামাঞ্চলে বিদ্যুতের যে ব্যবস্থা হয়েছিল তাতে দেখছি ট্রান্সফর্মার, তার যেগুলো চুরি হয়ে গেছে সেগুলো আর রিপ্লেস্ করা হচ্ছে না এবং তার ফলে কৃষির উৎপাদন অত্যন্ত কমে গেছে। পশু চিকিৎসার জন্য যে সমস্ত ঔষধ প্রয়োজন সেই সমস্ত ঔষধ পাওয়া যাচ্ছে না এবং ক্যাটেল পার্চেজ লোন যেটা কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন সেটাই দেখছি ডিপার্টমেন্ট বেশীরভাগ খরচ

করতে পারেনি এবং তার ফলে চাষীরা বলদ পায়নি। কাজেই আমি বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

বন্দে মাতরম্

জয় হিন্দ।

**শ্রীআবদুস সাত্তার** ঃ--অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফরেস্টর আলোচনার বিষয়ে আমার একটু বলার আছে। এর আগে আমরা বলেছিলাম, যে এগ্রিকালচারটা আগে আরম্ভ হবে এবং সেই ভাবেই প্রগ্রাম হয়েছিল, ফার্স্ট এগ্রিকালচার এ্যাণ্ড দেন মাইনর ইরিগেশন, তারপর ফরেস্ট এ্যাণ্ড দেন একসাইজ। কিন্তু আপনি হঠাৎ ফরেস্ট মিনিষ্টারকে বলার জন্য এ্যালাও করেছেন। প্রশ্ন হচ্ছে, এটা আপনি পারেন কি না? উইদাউট কনসাল্টিং দি মেমবার্স অব দি হাউস। এই প্রশ্নটা আপনার সামনে আমি রেখেছি। আপনি যদি মনে করেন, সব কিছুই করতে পারেন। এ্যাজ স্পিকার ইউ হ্যাভ ইয়োর ডিসক্রিশনারী পাওয়ার। কিন্তু সেখানে আপনি জুডিশিয়ারী মনোভাব নিয়ে করবেন যাতে আমরা জানতে পারি যে কোন পরিবর্ত্তন হলো। আমি রেফার করছি।

Practice of procedure of Parliament by Mr. Kaul & Mr. Shakder, at page 358, foot note,—Rule 25 proviso of Parliamentary business—দেখুন ফুটনোটে লেখা আছে ২৫, প্রভাইসো অব পার্লামেণ্টারী বিজনেস 'This however, does not apply to the items of business, put down in the advance List of Business, which may be subsequently omitted when a revised list is issued. For instance, on August 30, 1969, the order of Legislative business as set down in the Revised List of Business for that day was varied twice with the consent of the House, to enadle the House to dispose of certain Bills without any discussion. Then at page 357—দেন এ্যাট পেজ ৩৫৮ এ্যাট দি বটম। 'Normally the order of business cannot be varied on the day that business is set down for disposal unless the House agrees or the Speaker is satisfied that there is sufficient ground for such variation. The Speaker has ruled that an item of business fixed for a particular day should normally not be postponed.

However, on a request made by a Minister and agreed to by the House, the order of an item of business as set down in the List of Business may be changed, or the item may not be taken up.

[4-50—4-55 P.M.]

সুতরাং আমি যেটা সাবমিট করছি সেটা হল এই, উইথ দি কনসেন্ট অব দি হাউস আপনি এটা করতে পারেন। বিজনেস এ্যাডভাইসারি কমিটি এক রকম ঠিক করল, আর আপনি উইদাউট কনসালটিং অব দি হাউস অন্য এক রকম করলেন। বিজনেস এ্যাডভাইসারি কমিটিতে একটা প্রোগ্রাম সেট আপ করা হল, সেই প্রোগ্রাম হঠাৎ পরিবর্তন করে আপনি এগ্রিকালচারের পরিবর্তে বন-মন্ত্রীকে ডাকলেন। আপনি বলছেন তার শরীর খারাপ, আর বন-মন্ত্রী বলছেন, না, আমার শরীর খারাপ নয়। আমি এটা ঠিক বুঝতে পারছি না, আপনি বলছেন খারাপ, উনি বলছেন খারাপ নয়। তাকে জিজ্ঞাসা করা হল এটা পার্লামেণ্টারি প্রাকটিস এ্যাণ্ড প্রসিজিওর যেটা ফলোড্ হয়ে আসছে—অর্ডার যদি আপনাকে চেঞ্জ করতে হয় তাহলে That should be changed with the consent of the House, you have got so many supporters.

স্পীকার হিসাবে আপনি সো মেনি সাপোর্টার্স পেয়েছেন, পার্টির এত সাপোর্টার্স বসে আছেন। আমার বক্তব্য হচ্ছে আপনি রুল বিরুদ্ধ, রীতি বিরুদ্ধ জিনিস করেছেন। সুতরাং আমি আপনাকে কোন রকম খাটো না করে, নীচু না করে বলছি আপনি একটা অথারিটেরিয়ান এ্যাটিচিউড দেখিয়েছেন। এই এ্যাটিচিউড না দেখালেই পারতেন।

( গোলমাল )

**শ্রীপতিতপাবন পাঠক** ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমারও কিছু বক্তব্য আছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—এই সব বই-টই এর ব্যাপার, রুলের ব্যাপার, আপনি এই সবের কি বুঝবেন ?

( গোলমাল )

**মিঃ স্পীকার** ঃ—আপনার যেমন বলার অধিকার আছে, তেমনি ওঁনারও বলার অধিকার আছে। আমি আপনাদের বক্তব্য শুনেছি, ওঁর বক্তব্য শোনার পর, রুলিং, দেব, কি দেব না, ঠিক করব। পাঠকবাবু আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রীপতিতপাবন পাঠক** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি ওখান থেকে কেন এত গোলমাল করার চেষ্টা হচ্ছে। তবে এটা ঠিক যে আগে আমাদের এগ্রিকালচার ডিপার্টমেন্ট ছিল। স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলী মশাইকে আমি শুধু এইটুকু বলতে চাই যে ওঁর মত উকিলকে বোঝাবার জন্য বই-এর দরকার হবে না।

গোলমাল

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—স্যার, এই মুহুরীর কথা আপনি শুনবেন না। আপনি এই বইটা দেখে আপনার রুলিং দিন।

**শ্রীপতিতপাবন পাঠক** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলতে চাই সেটা হল এই, প্রথমেই এগ্রিকালচার ডিপার্টমেন্ট ছিল। আমাদের মাননীয় বনমন্ত্রী পরিমলবাবু আমাকে জানান যে তার শরীর খারাপ, তাড়াতাড়ি চলে যেতে হবে। সেই কথা স্যার, আমি আপনাকে বলি এবং ওদের সঙ্গেও কথা বলতে যাই। সেই সময় সুব্রতবাবু ছিলেন না, আমার দুর্ভাগ্য যে কার সঙ্গে কথা বললে ঠিক হত, সেটা আমি ঠিক জানতাম না। তখন ঐখানে মাননীয় সদস্য প্রফুল্লকান্তি ঘোষ ছিলেন এবং মাননীয় সদস্য সত্য বাপুলীও ছিলেন, আবদুল মান্নান সাহেবও ছিলেন। তাদের সঙ্গে পরামর্শ করে আবদুল মান্নানের নাম দেওয়া হয়। ফরেষ্টে বলবার জন্য। এটা তিনি জানেন। এখন আমার যেটা ত্রুটি হয়েছে···

গোলমাল

আমি এ কথাটা ওঁদের জানিয়ে এসেছিলাম। পরে ওঁরা আইন দেখাবেন, শাকদের দেখাবেন, কাউল দেখাবেন—সব করবেন। স্পীকার তাঁর রুলিং দেবেন। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, আমি ওঁদের এটা আগেই জানিয়ে এসেছিলাম। তবে একটা শিক্ষা আমার নিশ্চয় হ'ল, ওঁদের যে কে নেতা সেটা আমি বুঝে নিলাম, কাকে না বললে হবে না সেটা আমি বুঝে নিলাম, আগামীবারে সেটা আমার মনে থাকবে।

গোলমাল

**মিঃ স্পীকার** ঃ—বিস্তারিত রুলিং আমি পরে দেব, আপাততঃ সাত্তার সাহেব যে পয়েন্টটা তুলেছেন সে সম্বন্ধে বলছি,

"Normally the order of business cannot be varied on the day th business is set down for disposal unless the House agrees or the Speaker satisfied that there is sufficient ground for such variation." I am satisf that there was specific ground for the variation.

( গোলমাল )

**শ্রীআবদুস সাত্তার** ঃ—আপনি স্যার, লেজুড়টা নিচ্ছেন, গোড়ারটা নিচ্ছেন না আপনি বলছেন সাফিসিয়েণ্ট গ্রাউণ্ড আছে।

( গোলমাল )

আপনি যে রুলিং দিয়েছেন সেটা আমরা মেনে নিতে বাধ্য। কিন্তু প্রশ্নটা হ আপনি প্রথমের অংশটা বাদ দিয়ে শেষের অংশটা নিচ্ছেন। আমরা যদি ধরেও নি সাফিসিয়েণ্ট গ্রাউণ্ড আছে বলে আপনি মনে করছেন কিন্তু যখন তাঁকে এ্যালা করলেন to speak when you allowed us to speak you did not state that th is sufficient ground for changing the order of the business.

[ 5-00—5-10 P. M. ]

**শ্রীআবদুস সাত্তার** :—স্যার আপনি নিশ্চয় জানেন—In case of Parliame the order of businesses is changed with consent of the members. If you igno the Parliamentary practice and procedure, if you say I am the Speaker, well as a dictator, then I have nothing to say.

**মিঃ স্পীকার** ঃ—এটা নিয়ে আর কোন ডিবেট হবে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—স্যার, আমার একটা পয়েণ্ট অব অর্ডার আছে।

**মিঃ স্পীকার** ঃ—দেয়ার ইজ নো পয়েণ্ট অব অর্ডার। আমার কথা শুনুন আপনারা ইতিপূর্বে এই ব্যাপার নিয়ে যে সমস্ত কথা বলেছেন এবং রুল যা রেফা করেছেন আমি তা শুনেছি। এই ব্যাপারে আমি অর্ডার দিয়েছি যে, আই অ্যা স্যাটিসফাইড দ্যাট দেয়ার ইজ সাফিসিয়াণ্ট গ্রাউণ্ড ফর এ ভেরিএসন, দি অর্ডার অ বিজনেস মে বি চেঞ্জড। কাজেই এটা নিয়ে আর কোন কথা আশাকরি আপনার বলবেন না। এবারে আমি বাজেটের উপর আলোচনা সুরু করছি। নাউ শ্রী সুন্দ নস্কর।

**শ্রীসুন্দর নস্কর** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কৃষিমন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এই প্রসং

মি কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। আমাদের এই পশ্চিমবাংলায় তীতে কৃষির অবস্থা কি ছিল সেটা আমরা দেখেছি এবং আমাদের শুনতে হয়েছে শ্চিমবাংলায় লোক বেড়েছে কাজেই খাদ্যের অভ্যাস পাল্টাতে হবে, মাইলো, ভুট্টা ত্যাদি খেতে হবে, কাঁচাকলা, বেগুন খেতে হবে। কিন্তু ১৯৭৭ সাল থেকে ১৯৮২ লের মধ্যে আমরা দেখলাম এই সীমিত ক্ষমতার মধ্যেও আমাদের বামফ্রন্ট সরকার ষকরা যাতে জমির মালিক হতে পারে, তাদের ঋণ লাঘব হতে পারে এবং মজা লগুলি উদ্ধার করে কৃষির ফলন যাতে বাড়ান যায় তার ব্যবস্থা করেছেন। আমাদের াজকে নানা রকম অসুবিধা রয়েছে, টাকার অভাব রয়েছে। ১৯৭২ সাল থেকে ৯৭৭ সাল পর্যন্ত আমরা দেখেছি কৃষির দিকে তেমন নজর দেওয়া হয়নি, চাষীকে মির মালিক করা হয়নি, তাদের নিকাশী খালগুলির সংস্কার করা হয়নি এবং মিকদেরও উপযুক্ত মজুরীর কোন ব্যবস্থা ছিল না। কিন্তু আজকে দেখছি তাদের মির মালিক করা হয়েছে এবং কৃষি পণ্যের জন্য আইনের ব্যবস্থা হয়েছে। এই যে ৭ লক্ষ ক্ষেতমজুর রয়েছে তাদের মজুরী যাতে বাড়ে তারজন্য এর আগে কোন আইন ল না। এরা আগে জোতদারদের দয়ার উপর ছিল, কিন্তু আজকে তাদের মজুরী য়েছে ৯টাকা ৫৬ পয়সা। আজকে কৃষির উপর যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে সে ম্পর্কে আপনার মাধ্যমে বলতে চাই যে, এই যে এতবড় বন্যা এবং খরা হয়ে গেল বং যার ফলে ফসলের ঘাটতি হল তবুও কিন্তু মানুষকে কাঁচাকলা, বেগুন, মাইলো, ট্টা ইত্যাদি খেতে হয়নি বা হচ্ছে না। কাজেই বিরোধীপক্ষের লোকের গায়ে জ্বালা রছে। এঁরা আজকে ভাবছেন এই সীমিত ক্ষমতার মধ্যে কি করে কৃষককে মির মালিক করল, কি করে তাদের মজুরীর ব্যবস্থা করল, কি করে এইসব মজা লগুলি উদ্ধার করল? আমরা ইতিপূর্বে দেখেছি পশ্চিমবাংলায় যত কৃষি জমি াছে তার থার্টি পারসেন্ট ছিল দু ফসলী। কিন্তু এই সরকার এই সীমিত ক্ষমতার মধ্যেও ফিফ্‌টি পারসেন্ট জমিকে দু ফসলী করতে পেরেছে। স্যার, আমিআ পনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাই যে, ১৯৭৭ সালের পর ১৯৭৮ ালে যে বন্যা হয়েছিল সে বন্যায় দক্ষিণ ২৪-পরগণার আলিপুর সাব-ডিভিসনের ৬টি ব্লকের এবং ডায়মণ্ড হারবার সাব-ডিভিসনের ১৩টি ব্লকের সমস্ত মজা খালগুলি াবিত হয়ে গেছিল এবং পরবর্তীকালে সেগুলিকে সংস্কার করে ঐ বিস্তীর্ণ এলাকার সমস্ত জমিকে যাতে দো-ফসলা করা যায় তার জন্য ব্যবস্থা করা হয়েছে। এইভাবে যদি হুগলী নদীর মিঠে জলকে হাওড়া, হুগলী এবং ২৪-পরগণার বিভিন্ন খালগুলি দিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে এর দ্বারা ফসলের উৎপাদন অনেক

বাড়ান যায়। আমাদের দেশে জমি আছে, কাজ করার লোক আছে,
যদি সেচের এবং সারের ব্যবস্থা করা যায় তাহলেই আমাদের বাড়তি ফসল উৎ
করা সম্ভব। তথাপি আজকে ৪০,০০০ একর জমিতে দো-ফসল কর
সঙ্গে সঙ্গে এখানে ক্ষেতমজুরদের মজুরী বেড়েছে। সুতরাং আমাদের যদি
বেশী থাকত তাহলে আমরা আরো বেশী উৎপাদন করতে পারতাম।
অনেক বেশী জমিকে সেচের আওতায় আনতে পারতাম। আমরা
অতীতে ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য কোন টাকার বরাদ্দ করা হ'ত না এবং কো
না করেই মানুষকে বলা হ'ত খাদ্যের অভ্যাস পাল্টাতে হবে। অথচ আজকে
দেখছি, ১৯৭৯-৮০ সালে দক্ষিণ ২৪ পরগণার জন্য বরাদ্দ করা হয়েছিল
টাকা, ১৯৮০-৮১ সালে বরাদ্দ করা হয়েছিল ৪,১৮,৫৯৪ টাকা আর ১৯৮১-৮২
মঞ্জুর করা হয়েছিল ৩,৬৩,৩৫০ টাকা। আজকে আমরা দেখছি যে ৮
এখানে ৪০,০০০ একর জমিতে চাষ হয়েছে, আর ১৯৮২-৮৩ সালে
টার্গেট করা হয়েছে। সুতরাং আমরা যদি আরো বেশী টাকা পেতাম
এবিষয়ে আরো বেশী গুরুত্ব দিতে পারতাম। হুগলী নদীর মিঠে জলকে
হুগলী এবং ২৪-পরগণার বিভিন্ন এলাকায় বিভিন্ন খালের সাহায্যে নিয়ে
পারতাম এবং তাহলে আজকেও আমাদের যে খাদ্যের ঘাটতি রয়েছে সে ঘাটতি
করতে পারতাম, এবিশ্বাস আমাদের আছে। সুতরাং আমি বলতে চাই যে,
পশ্চিমবঙ্গে ১৯৮১-৮২ সালে ৭১,০০০ টন বাড়তি ফসল হয়েছে। যেখানে
এক বিন্দুও বাড়তি ফসল হ'ত না সেখানে আজকে ৭১,০০০ টন বাড়তি
হয়েছে। তথাপি আমাদের অনেক রকমের অসুবিধা আছে। ডিপ টিউবওয়েলগুলি
বিদ্যুতের ঘাটতি আছে, বিদ্যুতের অভাবে এগুলি ঠিক মত চলে না।
আজকে এ অভাব দূর করার জন্য চেষ্টা করা হচ্ছে। কিন্তু সব চেয়ে অসুবিধা
সারের দাম কৃষি পণ্যের দাম বেড়েছে। এগুলির দাম বাড়ার জন্য দায়ী কে?
জন্য কি দায়ী বামফ্রন্ট সরকার বা পশ্চিমবঙ্গ সরকার? না, কেন্দ্রীয়সরকার। সা
দাম বেড়েছে, ডিজেলের দাম বেড়েছে। এর ফলে কৃষকদের সাংঘাতিক অসুবি
মধ্যে পড়তে হচ্ছে। সারের দাম বেড়ে বেড়ে দু'গুণের বেশী হয়েছে। সুত
আমি দাবী করছি আজকে সাবসিডি দিয়ে কৃষকদের ন্যায্য দামে সার দেওয়া যায়
না সেবিষয়ে চিন্তা করতে হবে। সেই সঙ্গে উপযুক্ত পরিমাণ বিদ্যুতের যোগান দি
ডিপ টিউবওয়েলগুলি চালু করতে হবে। সেই সঙ্গে আরো টাকা সংগ্রহ করে বি
প্রান্তের বিভিন্ন নদীর মিঠে জল খালের মাধ্যমে জমিতে নিয়ে আরো বেশী জমি

সলা করবার চেষ্টা করতে হবে। অবশ্য আমরা জানি আমাদের সরকার য় তাঁদের সাধ্য মত চেষ্টা চালিয়ে যাচ্ছেন। আজকে সরকারের সামনে যেসমস্ত ধাগুলি রয়েছে সেসমস্ত অসুবিধাগুলি সম্বন্ধে মানুষ অবগত, সেইজন্য তারা টকে আশীর্বাদ করছে। অতীতে মানুষকে খাদ্যের অভ্যাস পাল্টাতে বলা ল। কিন্তু আজকে এত খরা, বন্যা এবং ভাইরাস রোগে ফসল নষ্ট হবার পরেও খেতে হচ্ছে না, কাঁচকলা খেতে হচ্ছে না। আজকে আমাদের সরকার র জমিগুলিকে দু-ফসলা করে তুলছেন এবং ক্ষেতমজুরদের মজুরী ঠিক করে তাতে আগামী দিনে পশ্চিমবাংলা কৃষি ক্ষেত্রে অন্যের উপর নির্ভরশীল না। সুতরাং আজকে আমাদের কৃষি মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী যে ব্যয় ব দাবী পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ ।

[5-10—5-20 P.M.]

শ্রীআবদুস সাত্তার ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে যেদিন বাজেট নিয়ে চনা হয় সেদিন আমি বলেছিলাম যে সব চেয়ে যে বিষয়টি আমাদের দেশের প্রয়োজনীয় যার উপর সমস্ত পশ্চিমবাংলা নির্ভবশীল, যার উপর আমাদের রেভেনিউ নির্ভর করে সেই বিভাগটি আপনাদের কাছে অবহেলিত হয়েছে। ণ জানেন, সারা ভারতবর্ষের যদি আমরা হিসাব করি এবং পশ্চিমবাংলার সাব করি তাহলে দেখবো যে আর্থিক সম্পদ সৃষ্টি হয় সেই আর্থিক সম্পদের গ আসে কৃষি থেকে এবং বাকী ৫০ ভাগের মধ্যে ২৫ ভাগ কৃষির উপর শীল ফসল থেকে। সুতরাং যে আর্থিক সম্পদ সৃষ্টি হয় তার ৫০ ভাগ কৃষি কৃষি নির্ভরশীল শিল্প থেকে আসে এবং যেখানে শতকরা ৮০ জন মানুষ এই উপর নির্ভরশীল সেই কৃষি খাতে যে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে সেটাকে আমরা সমর্থন করতে পারছি না। আপনারা যে য়্যানুয়াল ফিনানসিয়াল ষ্টেটমেণ্ট ন ণর ৯ পাতায় পাওয়া যাবে, ১৯৮১-৮২ সালে এগ্রিকালচারে ছিল ৪৮ ২৬ লক্ষ ৩৪ হাজার টাকা। সেটা কমে গিয়ে রিভাইস্‌ড হয়ে হয়েছে ৪৬ ৮৮ লক্ষ ৪৬ হাজার টাকা। এ্যলারমিং খবর হলো, এই টাকার মধ্যে ২৯ টাকা মাত্র এই ডিপার্টমেণ্ট খরচ করেছে। বাকী ১৯ কোটি টাকা অর্থমন্ত্রী করেনি। আমি মন্ত্রী মহাশয়কে বলবো, এই যে এত কোটি টাকা দিয়েছেন সড বাজেটে এটা বোগাস। ২৯ কোটি টাকা মাত্র দিয়েছে অর্থ দপ্তর থেকে। জানি [illegible]

টাকা অর্থ দপ্তরকে। সেই ১১ কোটি টাকা কিন্তু কৃষি দপ্তরকে দেওয়া হয়নি। রবি ফসলের জন্য যে টাকা লোন বা চাষীকে দেওয়ার জন্য দেওয়া হয়েছিল সেই টাকা দেওয়া হয়নি। আগেকার অর্থমন্ত্রী যিনি ছিলেন তিনি হচ্ছেন শহরমুখী, তিনি গ্রামমুখী নন, গ্রামের মানুষের কথা জানেন না। তিনি নিজেকে একজন বড় ইকোনমিষ্ট বলে দাবী করেন। কিন্তু মূল কথার অর্থ যেটা সেটা তিনি জানতেন না।

আজকে বাজেটের যেখানে ৪৬ কোটি ৩৩ লক্ষ সামথিং, এটা দেখছি আপনি দিয়েছেন। এটা হচ্ছে ১৯৮২-৮৩ সালে। এখন আসুন, যে সাল থেকে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন, তারপর থেকে আমাদের কৃষিমন্ত্রী অর্থাৎ বামফ্রন্ট সরকার কিভাবে টাকাটা খরচ করেছেন। ঠিকভাবে খরচা করতে পেরেছেন কিনা? যেমন আমি আপনাদের উদাহরণ দিচ্ছি, কানাইবাবু আপনার সঙ্গে যুক্ত হয়েছেন, অত্যন্ত ভাল কথা, এতদিন একাই করছিলেন, এখন কানাইবাবু এসেছেন। সেই রকম দেখলাম ১৯৭৭-৭৮ সালে, সে সময় এ্যালটমেণ্ট ছিল ২৬ কোটি ৭৬ লক্ষ ৭ হাজার টাকা, যখন আমরা যাই তখন এটা আমরা করে দিয়ে গিয়েছিলাম। রিভাইজড্ এষ্টিমেট আপনারা করলেন যেটা, সেটা হল ১৮ কোটি ৪৭ লক্ষ ৫৮ হাজার টাকা। এ্যাকচুয়াল ১৯৭৭-৭৮ সালে হল, খরচা করলেন ১৮ কোটির মধ্যে ১২ কোটি ৯৪ লক্ষ ৩৯ হাজার। অর্থাৎ কৃষিতে যে টাকা দেওয়া আছে তা আপনারা খরচা করতে পারেন নি। এরপর আসুন, ১৯৭৮-৭৯ তে, তাতে বাজেট এ্যালটমেণ্ট ছিল ৩৬ কোটি ৭ লক্ষ ৬ হাজার, এ্যাকচুয়াল খরচা করেছেন ১৯৭৮ হতে ১৯৭৯ তে ২৮ কোটি ৮৬ লক্ষ ৮৫ হাজার এ্যাকচুয়াল খরচা করেছেন। তারপর আসুন ১৯৭৯-৮০তে, তখন বাজেট এষ্টিমেট ছিল ৪৫ কোটি ৭৮ লক্ষ ৪৬ হাজার, আর এ্যাকচুয়াল খরচা করেছেন সেই সালে ১৯৭৯-৮০ তে ৩২ কোটি ৩ লক্ষ ৮ হাজার। ১৯৮০-৮১ সালে বাজেট ছিল ৫৫ কোটি ৫৬ লক্ষ ২ হাজার আর প্রকৃত খরচা করলেন ৩৩ কোটি ৩৩ লক্ষ ৬১ হাজার। সুতরাং ১৯৮০ পর্যন্ত যা হিসাব দেখা গেল তাতে এষ্টিমেটের চেয়ে ৪,৫,৬,৭ কোটি টাকা কম খরচা করলেন, সব টাকা খরচ করতে পারেন নি। এই যে পারেন নি, এর জন্য বলব যে এটা বামফ্রন্ট সরকারের ব্যর্থতা কিম্বা কৃষিমন্ত্রীর ব্যর্থতা। কৃষিমন্ত্রী টাকার সদ্ব্যবহার করতে পারেন নি। গ্রামের মানুষকে যেভাবে কৃষিকে নিয়ে যাওয়া উচিত, যেভাবে কৃষি বিপ্লব নিয়ে আসা উচিত, যেভাবে বিপ্লব নিয়ে পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করা উচিত, তা তিনি করতে পারেন নি। তিনি প্রথম থেকে ব্যর্থতার পরিচয় দিয়েছেন। আপনার এই ব্যর্থতার মূল কারণ যে কি তা জানিনা।

এও হতে পারে আপনি খরচা করতে পারেন নি, হয়ত অর্থমন্ত্রী টাকা রিলিজ করেন নি। আপনি জানেন কানাইবাবু আসার পরে তিনি নিজে এই উক্তি করেছেন।

[ 5-20—5-30 P. M. ]

কানাইবাবু আসার পর এই ব্যর্থতার কথা তিনি নিজে বলেছেন—The Command Area Development Authority responsible for laying of field canals in West Bengal has performed poorly in the first two years of the Sixth Plan Period. It was to have brought 50 thousand hectares under irrigation but had achieved only 1 thousand hectares between 1980-92, Mr. Kanai Bhowmik, Minister for Minor Irrigation said in Calcutta on Tuesday.

Mr. Bhowmik was has been allotted Minor Irrigation and Agro-industries after the bifurcation of portfolio, called a meeting of the three superintendents of C. A. D. A. and joint Secretary, Agriculture, during the day to review the Authorities work. The target for 1982-83 had been fixed at 8 thousand hectares.

Between 1980-82 Rs. 2·72 crores had been alloted to the C. A. D. A. The Authority had failed to spend all the funds and some it had to be sent back to the Centre which provided half the amount in 1980-81. The C A. D A. spent only Rs. 65 lakhs in 1981-82, the expenditure rose to Rs 1.16 crores.

মিনিষ্টার কানাই ভৌমিক বলেছেন যে কেন্দ্রের দেওয়া টাকা, সেই টাকার অনেক অংশ ফেরত গেছে। আমি মনে করি এই বিভাগের চার্জে যারা ছিলেন তারা খরচ করতে পারেন না কিম্বা কি ভাবে খরচ করতে হয় তারা জানেন না কিম্বা যে অফিসাররা এই বিভাগ পরিচালনা করেছেন, সেই অফিসাররা কিছু জানেন না।

এই ভাবে প্রত্যেকটা জিনিস, ফিন্যানসিয়্যাল স্টেটমেণ্টে যা আছে, তা আগাগোড়া আমি দেখেছি। সেইভাবেই আমি এখানে বলেছি। তারপরে আসুন, সয়েল এ্যাণ্ড ওয়াটার কনজারভেশানে যেটা আপনার দপ্তর এ্যাণ্ড দিস ইজ এ ভেরি ইম্পর্ট্যাণ্ট দপ্তর, এটা এগ্রিকালচারের একটা বড় অংশ। এখানে ১৯৮১-৮২ সালের হিসাবে

দেখা যাচ্ছে খরচ করেছেন, ২৫ কোটি ৭১ লক্ষ ৫০ হাজার টাকা। অথচ রিভাইজড্ বাজেটে ছিল ২৫ কোটি ৮৪ লক্ষ ৯০ হাজার টাকা। সুতরাং সয়েল এ্যাণ্ড ওয়াটার কনজারভেশানে দেখা যাচ্ছে কম খরচ হয়েছে। গত বাজেটে আমরা দেখতে পাচ্ছি প্রথমে ছিল ৫ কোটি ৪৫ লক্ষ ৩৭ হাজার টাকা। এবারে রিভইজড্ বাজেটে ৪ কোটি ২৯ লক্ষ ১৪ হাজার টাকা করা হয়েছে। এ বছরে তাও কমিয়ে দিয়ে তার অর্ধেক করা হয়েছে ৩ কোটি ৮৬ লক্ষ ৩৩ হাজার টাকা। এরিয়া ডেভলপমেণ্ট ছাট ইজ কমপ্রিহেনসিভ্ এরিয়া ডেভলপমেণ্ট, এ ক্ষেত্রে দেখুন, গত বছরে ছিল ২৫ কোটি ২৫ লক্ষ ১৪ হাজার টাকা। কিন্তু খরচ করেছেন ২১ কোটি ২৪ লক্ষ ৭৩ হাজার টাকা।

সেখানে রিভাইজড্ বাজেটের ৯ পাতা দেখুন। আমি বলছি যে এরিয়া ডেভোলাপমেণ্টের জন্য আগে ২৫ কেটি ২৫ লক্ষ ১৪ হাজার ধরা হয়েছিল। ১৯৮১-৮২ সালে সেটা রিভাইজড্ করে ২১ কোটি ২৪ লক্ষ ৭৩ হাজার হয়েছিল। আর এ বছর সেটা নেমে এসেছে ১৫ কোটি ২৭ লক্ষ ৬৭ হাজারে। আমি যেটা বলতে চাই, এগ্রিকালচার অর্থাৎ কৃষিই ৫০ ভাগ সম্পদ সৃষ্টি করে পশ্চিমবাংলায় এবং এই কৃষির উপর নির্ভরশীল আমাদের দেশের শিল্প। এই কৃষিখাতে যে টাকা ধার্য করেছেন তা ঠিকমত খরচ করতে পারেন নি। আরো বেশী টাকা খরচ করা উচিৎ ছিল। এইখানে যে টাকা এ্যালট করা হয়েছে তার থেকে বেশী অংশ এই খাতে বরাদ্দ করা উচিত ছিল। এখানে এ্যালটমেণ্টের টাকা ঠিকমত খরচ করতে পারেন নি এটি একটি ভাইটাল ডিপার্টমেণ্ট। এই এগ্রিকালচার ডিপার্টমেণ্ট, পুলিশ এবং এ্যাডমিনিষ্ট্রেশান থেকেও গুরুত্বপূর্ণ দপ্তর। কৃষির অভাবে দেশের খাদ্য উৎপাদন করা সম্ভব নয়। দেশকে বাঁচাতে হলে দেশের সত্যিকারের মানুষ অর্থাৎ চাষী, খেটে খাওয়া মানুষ এবং লেবারদের উপকার করতে হলে কৃষির উন্নতি অবশ্যই দরকার। এগ্রিকালচার কিসের উপর নির্ভরশীল? মাইনর ইরিগেশানের উপর আজকে এগ্রিকালচার সম্পূর্ণ নির্ভর করে। আমরা জানি ইরিগেশানের সঙ্গে এগ্রিকালচার ডেভোলাপমেণ্টের এক বিরাট সমন্বয় আছে। এবং আগে এই দুটি দপ্তর কৃষির হাতেই ছিল এবং ক্ষুদ্র সেচের সঙ্গে কৃষির সমন্বয় না থাকলে কৃষির উন্নতির সম্ভাবনা নেই। এই কারণে এটা বাইফারকেশান হয়ে গেল। কোন বৈজ্ঞানিক মতে এই দপ্তর বণ্টন করা হল সেটা ঠিক বুঝতে পারলাম না। সেখানে একজন ব্যক্তিকে দলে ঢুকিয়ে দিয়ে এই প্রভিশান করতে হবে সেইজন্য এই ব্যবস্থা করা হল। কানাইবাবু ৮২ দিন বেকার ছিলেন। আজকে এই দপ্তর বিভক্ত করা হয়েছে। আমি মনে করি এই দপ্তরের বরাদ্দ আরো

বাড়ানো উচিত ছিল। ক্ষুদ্র সেচ এবং কৃষি একজনের হাতে থাকা উচিত। তার আণ্ডারে থাকলে আমার মনে হয় কৃষি এবং সেচের ক্ষেত্রে অনেক উন্নতি হবে। আপনারা একেই তো এই ৫ বছরে গোটা পশ্চিমবঙ্গকে শ্মশানে পরিণত করেছেন তার উপর আবার যদি কৃষি থেকে ক্ষুদ্র সেচকে বিভক্ত করেন তাহলে খাদ্য উৎপাদন আগের থেকে যেভাবে কমছে পরবর্তীকালে সেই খাদ্য উৎপাদন যে কোথায় গিয়ে দাঁড়াবে তার ঠিক নেই।

আমি গমের কথা বলছি। হুইট রেভোলিউশান পশ্চিমবাংলা করেছিল। সেই গমের অবস্থা বর্তমানে কি হয়েছে? ১৯৭০-৭১ সালে প্রোডাকসান হয়েছিল ৮ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন। ১৯৭৭-৭৮ সালে গমের প্রোডাকসান হয়েছিল ১০ লক্ষ ৩৬ হাজার মেট্রিক টন। ১৯৭৮-৭৯ সালে আপনা এসে সর্বপ্রথম প্রোগ্রাম করলেন এবং ৯ লক্ষ ৯৮ হাজার মেট্রিক টনে নেবে গেল ১৯৭৯-৮০ সালে আবার ৭ লক্ষ ৬৮ হাজার কম হল। ১৯৭৫-৭৬ সালে আমাদের আমলে ১৩ লক্ষ ৯৬ হাজার টন উৎপাদন হয়েছিল। ১৯৭৬-৭৭ সালে ১৪ লক্ষ মেট্রিক টন হয়েছিল। এই যে অবস্থা তাতে দিন দিন প্রোডাকসান বাড়বে তা না হয়ে কমে যাচ্ছে। রাইস সবচেয়ে মেন জিনিষ।

[ 5-40--5-50 P. M. ]

১৯৭০-৭১ সালে আউস, আমন, বোরো সব মিলিয়ে আমাদের রাইস হয়েছিল ৬১ লক্ষ ৪০ হাজার মেট্রিক টম এবং ১৯৭৭-৭৮ সালে রাইস হয়েছিল ৭৪ লক্ষ ৯০ হাজার মেট্রিক টন। ১৯৭৮-৭৯ সালে ঐ ৭৪ লক্ষ মেট্রিক টন থেকে নেমে দাঁড়াল ৬৬ লক্ষ ৭৭ হাজার মেট্রিক টনে। ১৯৭৯-৮০ সালে সেটা আবার নেমে হল ৫৮ লক্ষ ৮৬ হাজার মেট্রিক টন। তার পরের বছর আরো কমেছে, এইভাবে উৎপাদন কমে গেছে, অথচ টাকার এ্যালটমেণ্ট বেশী হয়েছে, আপনারা সমস্ত টাকা খরচ করতে পারেন নি। আমাদের আমলে টাকা কম, কিন্তু প্রোডাকসান ছিল বেশী। আর আপনাদের আমলে প্রোডাকসান ক্রমে নিচের দিকে নেমে গেছে। আমাদের আমলে আমরা হিসাব করেছিলাম প্রত্যেকটি মানুষকে যদি ১৬ আউন্স করে খাবার দেওয়া হয় তাহলে ৯০ লক্ষ মেট্রিক টন সিরিয়ালসের আমাদেব দরকার। আমাদের সময়ে যে আদমসুমারী হয়েছিল তাতে লোকসংখ্যা ছিল ৫ কোটি ৪০ লক্ষ, তারপর প্রত্যেক বছর ১৫ লক্ষ লোক বাড়ছে, আজকে এই লোকসংখ্যা দাঁড়িয়েছে ৬ কোটির উপর। লোকসংখ্যার প্রত্যেকে যদি ১৬ আউন্স করে খাবার দেওয়া হয় তাহলে আমাদের খাদ্যের দরকার হবে প্রায় ১ কোটি টন। আমাদের আমলে প্রত্যেক বছর

যে টার্গেট ছিল আমরা চেষ্টা করতাম উই শ্যাল এ্যাচিভ দি টার্গেট, খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হব এই টার্গেট নিয়ে আমরা আরম্ভ করেছিলাম এবং মাইনর ইরিগেশানের চ্যাপটার বেড়ে গিয়েছিল। তারপর দেখা গেল খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হওয়া তো দূরের কথা আপনারা হিসাবে বলেছেন যে আমাদের ২৫ লক্ষ মেট্রিক টন খাদ্য ঘাটতি। এই ৫ বছরে পশ্চিমবঙ্গে আপনারা যে সুযোগ পেয়েছিলেন সেই সুযোগ যদি নষ্ট না করতেন, টাকা যদি অপচয় না হত, টাকা যদি নয়ছয় না হত, এই টাকা নিয়ে যদি কৃষকদের মধ্যে দলবাজী না হত, যদি সত্যিকারের টাকাটা ব্যয় হত তাহলে আমি বলছি টাকার জন্য কেন্দ্রের কাছে হাত পাততে হত না। কেন্দ্রের কাছে গম চাইতে হত না। যেখানে গমের প্রোডাকসান ১৪ লক্ষ মেট্রিক টনে গিয়েছিল সেই প্রোডাকসান হালে আপনারা ৬ লক্ষ মেট্রিক টনে নিয়ে এসেছিল। তার করণ আপনারা অনুপযুক্ত, আপনারা জানেন না কিভাবে দেশ চালাতে হয়। উৎপাদন বাড়াবার জন্য যে সংকল্প দরকার সেই সংকল্পের অভাব আপনাদের ছিল। আপনাদের যে টাকা কেন্দ্র দিয়েছেন সেই টাকা ইউটিলাইজড হয়নি, ফেরত গেছে, সেই টাকার সদব্যবহার করতে পারেননি। অথচ কেন্দ্রের উপর সমস্ত দায় দায়িত্ব চাপিয়ে দিচ্ছেন। আমি তাই কৃষিমন্ত্রীকে বলছি ১৬ আউন্স করে হিসাব করে খাদ্যের হিসাব দিয়েছেন কিনা? আমার মনে হয় সেই হিসাব দেননি।

আজকে আমি আপনাদের সঙ্গে একমত যে, আয়তন হচ্ছে ওয়ান থার্ড অব দি টোট্যাল ভৌগলিক এরিয়া অথচ লোক প্রচুর। আমরা জানি আমাদের দেশের ৮ভাগ লোক কৃষির উপর নির্ভরশীল। আমাদের এই কৃষি দপ্তর খুব মূল্যবান দপ্তর এবং এই দপ্তর পশ্চিমবাংলার উৎপাদন বাড়িয়ে সম্পদ সৃষ্টি করতে পারে, এই দপ্তর দেশকে এগিয়ে নিতে পারে। কিন্তু আজকে দেখছি সেই দপ্তরের অবস্থা খুবই খারাপ। এই ব্যাপারে সেচ দরকার, বিদ্যুত দরকার। কিন্তু ওই বিদ্যুতের ক্ষেত্রে দেখছি যে সমস্ত ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েল ছিল সেগুলো নষ্ট হতে বলেছে, তার চুরি হচ্ছে অথচ অপরাধীরা ধরা পড়লে পুলিশ তাদের কিছু বলছে না। দেশকে আত্মনির্ভরশীল করতে হবে, স্বয়ংসম্পূর্ণ করতে হবে এটা সকলেই মানবেন। কিন্তু আমরা দেখছি স্বয়ংসম্পূর্ণ করা তো দূরের কথা, দেশ পিছিয়ে যাচ্ছে এবং এরা দায় দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের। অন্যান্য রাজ্যে খাদ্যের উৎপাদন বাড়ছে, আর আমাদের এখানে উৎপাদন কমেছে। পাঞ্জাব এবং হরিয়ানায় গিয়ে দেখুন তাদের উৎপাদন বাড়ছে, আর আমাদের কমছে। উৎপাদনের দিক থেকে প্রথম হচ্ছে পঞ্জাব এবং তারপরই হরিয়ানা কিন্তু আমাদের অবস্থা খুবই খারাপ। যে বাজেট আজকে

উত্থাপন করা হয়েছে এটা জনগনের বাজেট নয় এবং সেইজন্য আমি একে সমর্থন করতে পারছি না।

**শ্রীনীহার কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের কৃষিমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধীদলের নেতা মাননীয় সাত্তার সাহেব এই দীর্ঘসময়ধরে কৃষি বাজেটের উপর যে ভাষণ রাখলেন তাতে দেখলাম তিনি আগাগোড়া একটা নেতিবাচক বক্তব্য রাখলেন এবং ইতিবাচক কোন দিক তিনি এই কৃষি কর্মসূচীর মধ্যে দেখলেন না। সাত্তার সাহেব একথা কেন ভুলে যান যে একটা ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে একটা অঙ্গরাজ্যের পক্ষে বৈপ্লবিক কিছু ঘটান সম্ভব নয়। কেন্দ্রীয় সরকারের কৃষি ক্ষেত্রে যে নীতি রয়েছে তা থেকে আমরা সরে আসতে পারিনা কারণ কৃষির উন্নতি করতে হলে আমাদের ম্যাচি গ্রাণ্ডের উপর নির্ভর করতে হবে। সাত্তার সাহেব বললেন, গত ৩০ বছরে তাঁরা নাকি কৃষি ক্ষেত্রে একটা সবুজ বিপ্লব এনে দিয়েছিলেন।

(5-50—6-00 P.M.)

এঁদের সবুজ বিপ্লবের ধারাটা আমরা যদি একটু বিশ্লেষণ করে দেখি, তাহলে আমি যে কথা বলেছি উনার বক্তব্যের ক্ষেত্রে যে উনি একটা নেতিবাচক বক্তব্য এখানে রেখে গেছেন, সেটা প্রমাণিত হবে। গত ৩৫ বছরে আমাদের পশ্চিমবঙ্গে গ্রামের অবস্থা কি ? আমরা যদি দেখি তাহলে আমরা দেখবো, ওঁরা ভুলে যেতেন যে কৃষি কৃষককে বাদ দিয়ে নয়। গত ৩০ বছরে এই কথা ঠিক, আমরা স্বীকার করি যে উৎপাদন কিছু বেড়েছে কৃষিতে, সেই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু পাশাপাশি যে চিত্র আমরা দেখতে পাই, সেটা ভয়াবহ, যেটা উনারা তৈরী করে গিয়েছিলেন। আমাদের গ্রামীণ জনসংখ্যা হচ্ছে ৬০ লক্ষ ৮০ হাজার, তার মধ্যে ৫৫ লক্ষ ৫৮ হাজার পরিবারের জমি নেই বা এক হেক্টেরের কম জমি আছে। এই হচ্ছে গ্রামের চেহারা এবং এই ৫৫ লক্ষ কৃষি পরিবারের উপর ৩৭॥ কোটি ঋণের বোঝা চাপানো ছিল এবং সমস্ত গ্রামের যে চাষের জমি তার শতকরা ৪ ভাগ গ্রামের বড় কৃষক পরিবারের হাতে কেন্দ্রীভূত ছিল। গত ৩০ বছরের ওঁদের কৃষি নীতির ফলে গ্রামে ধনবাদী অর্থনীতির প্রসার ঘটেছে। সুতরাং এঁরা অধিক ফলনের কথা বলেন, এঁরা কৃষি কর্মসূচীর কথা বলেন, কিন্তু আসলে এঁরা পশ্চিমবাংলার কৃষকদের ভরা ডুবি করে গেছেন। এই অবস্থায় আমাদের খুব সীমিত আথিক ক্ষমতার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারকে তার কৃষি ক্ষেত্রে সব কর্মসূচীকে গ্রহন করতে হয়েছে এবং তার

লক্ষ্য মাত্রা হচ্ছে গ্রামের যে গরীব কৃষক, যারা দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেসী
ন প্রবঞ্চিত হয়েছিল, তাদের অর্থনৈতিক দিকের প্রশ্নটাকে সামনে রেখে আমাদের
টী তৈরী করতে হয়েছে এবং তার মধ্যে দিয়ে আমরা দেখতে পেয়েছি যে গ্রামীণ
তিতে একটা পরিবর্তন এসেছে। গ্রামের অর্থনীতিতে যে ধনবাদী একটা ঝোঁক
যার প্রসার ওরা ঘটিয়ে গিয়েছিলেন, তা আমরা খানিকটা কমিয়ে আনতে
ছি। আমি খুব অল্প কথায় কৃষিমন্ত্রীর কাছে দু চারটি কথা বলে আমার বক্তব্য
করছি। প্রথম হলো, সিড কর্পোরেশন প্রতি বছর আমাদের রাজ্যে ২৫ থেকে
কাটি টাকার মত সিড বাইরের রাজ্য থেকে আনেন, স্বাভাবিক ভাবে এর
যেটা আমাদের চাহিদা সেই অনুযায়ী মান হয় না। এর ওপর কৃষি
র যে সিদ্ধান্ত, সেই সিদ্ধান্তকে আমরা সাধুবাদ জানাচ্ছি। কিন্তু গত দু
১৯৮০ সালে এই সিদ্ধান্ত গ্রহন করার পর দু বছর আমরা দেখছি যে
তি কিন্তু খুব বেশী হয়নি এবং এর ফলে বীজ সংগ্রহের ক্ষেত্রে দীর্ঘদিনের
সুবিধা আমাদের ছিল, এই সিড কর্পোরেশন গঠন করার পরও সেই অসুবিধাটা
য় উঠতে পারিনি। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এই সিড কর্পোরেশনের
র্ম যাতে তিনি ত্বরান্বিত করতে পারেন এবং অচিরে এর মাধ্যমে
দের প্রয়োজনীয় বীজ আমরা পেতে পারি তার ব্যবস্থা করুন। আর
কথা আমি বলছি, যেটা খুব জরুরী বলে আমি মনে করি, প্ল্যান প্রটেক্সন
়, যেটা খুব জরুরী বিষয়, আমাদের ফসলকে প্রটেক্সন দেবার যে প্রশ্নটা
় রক্ষা করবার যে প্রশ্ন আসে সেটা সম্পর্কে একটা সিদ্ধান্ত এই কৃষি
এর আছে। তারা জেলা ওয়ারী প্ল্যান প্রটেক্সন ক্লিনিকগুলো খুলেছেন
যেখানে এদের লক্ষ্যমাত্রা হচ্ছে ব্লক লেভেল পর্যন্ত এই প্ল্যান প্রটেক্সন ক্লিনি-
হবে, কিন্তু দু বছরেও দেখলাম, যেগুলো করা হয়েছে তা কিন্তু খুব বেশী
রী হয়নি। তাদের ল্যাবরেটারী এবং অন্যান্য সুযোগ সুবিধা এখনও পর্যন্ত
া যায়নি। সুতরাং ব্লক লেভেল পর্যন্ত কবে যে এরা পৌঁছতে পারবেন
নিশ্চয়ই ভাবনা-চিন্তার প্রশ্ন আছে। সুতরাং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো
ন প্রটেক্সন ক্লিনিক, এগুলোকে আরও বেশী করে জোরদার করুন এবং এক
দ মধ্যে যাতে যে লক্ষ্য মাত্রা আপনাদের আছে যে ব্লক লেভেল পর্যন্ত এই
ক্লিনিকগুলো করবেন, সেদিকে যেন তিনি দৃষ্টি দেন এবং যত্নবান হন।
ং কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন
় আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবসরণ ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যারা বেশী বলে তাদের বাচাল বলে মাননীয় ফরোয়ার্ড ব্লকের সদস্য সাত্তার সাহেব সম্ নেতিবাচক কথা বললেন। নেতিবাচক মানে কি ? ইতিবাচক—তিনি ১-১॥। কি বললেন, না বললেন, কিছুই বোঝা গেল না। কৃষি মন্ত্রী ও ক্ষুদ্র সে উভয়ে যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি আর, এস, পি, দলের ' থেকে তাকে সমর্থন করছি। মাননীয় স্পীকার, স্যার, বিষয়টি খুব গুরুত্বপূর্ণ নানা কারণে। কিন্তু খুব সংক্ষিপ্ত সময় হবার জন্য সব কিছু বলা সম্ভব হবে গ্রামাঞ্চল থেকে আমরা যারা নির্বাচিত হয়েছি খুব জ্ঞানী নই অথচ অভিজ্ঞ— বিভাগ, কৃষির সঙ্গে যারা জড়িত তাদের কিছু কথা এখানে বলার ছিল। কি করে বিরোধী পক্ষের যারা বক্তব্য রাখলেন তারা কেউ কৃষক শ্রেণীর লোক জ্ঞানী লোক এবং সেই জ্ঞানের ভিত্তিতে কিছু বক্তব্য রেখেছেন। কেন্দ্রীয় সরক বিরুদ্ধে বক্তব্য বললে ওরা উষ্মা প্রকাশ করেন। সাত্তার সাহেবকে আমি এ কথা জিজ্ঞাসা করি—পশ্চিমবাংলায় কয়েকটি জেলার মধ্য দিয়ে ভাগিরথী, হ নদী প্রবাহিত হচ্ছে। কয়েক কোটি গ্যালন জল এই নদী দিয়ে প্রবাহিত হ হুগলী নদী থেকে সেচের বন্দোবস্ত করার অনুমতি কি কেন্দ্রীয় সরকার দে হুগলী নদীর জল সেচের কাজে ব্যবহার করার অনুমতি কি সাত্তার সাহেব ত করতে পারবেন ? পারবেন না। কারণ, বাংলাদেশের সঙ্গে চুক্তি করেছেন চুক্তি অনুযায়ী যে পরিমাণ জল হুগলী নদী দিয়ে দেবার কথা সেটা দিতে পা না। কলকাতা বন্দর অর্থনৈতিক ব্যবসায়ীদের বাঁচাবার উদ্দেশ্যে ভাগিরথীর ( কোটি গ্যালন জল কোন সেচের কাজে ব্যবহার করা যাচ্ছে না কেন্দ্রীয় সরব নীতির দরুন। কেন্দ্রীয় সরকারের নীতির জন্য কৃষির কোন উন্নতি সম্ভব কৃষক ফসল উৎপন্ন করেন লাভের আশায়। পশ্চিমবঙ্গের পাট চ পাটের ন্যায্য দাম থেকে বঞ্চিত। পশ্চিমবঙ্গ সরকারের কৃষিমন্ত্রীর ক্ষমতা নেই সদিচ্ছা থাকলেও, শ্রীমতী গান্ধীর সরকার যদি সহায়তা করেন, সাহায্য না করেন, অনুমতি না দেন তাহলে পাট চাষীরা উৎপন্ন করেও পাটের ন্যায্য দাম থেকে বঞ্চিত হবেন। ধানের দাম ঐ ক (ই)-র কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেন, গমের দামও তারাই নির্ধারণ ক কৃষি পণ্যের ন্যায্য দাম যদি চাষীরা না পায় তাহলে কৃষির উন্নতি, উৎপাদন অসম্ভব।

( 6-00—6-10 P. M. )

একথা জোরের সঙ্গে বলা চলে যে বামফ্রণ্টের মন্ত্রীরা তাঁদের অভিজ্ঞতার ভিত্তিতে যে যে খাতে যে যে পরিমাণ ব্যয়-বরাদ্দ থাকা উচিত সেইভাবে রেখেছেন। বামফ্রণ্টের মন্ত্রীরা কেউ জ্যোতিষী নন যে জ্যোতিষ চর্চা করে প্রাকৃতিক বিপর্যয় কি ঘটবে না ঘটবে সেটা আগে থেকে জেনে যাবেন। আজকে আমরা জানি সারা পশ্চিমবাংলা খরায় জলছে। এই খরাজনিত পরিস্থিতিতে বামফ্রণ্টের মন্ত্রীরা বিভিন্ন জেলায় জেলায় ঘুরে যেটুকু ক্ষমতা এবং সুযোগ আছে তা কাজে লাগাবার চেষ্টা করছেন। কংগ্রেসের কোন কোন লোক আমাদের বন্ধু জয়ন্ত বিশ্বাস সম্বন্ধে কাগজে কি বেরিয়েছে তাই নিয়ে অনেক কথা বলে গেলেন। আমি সে সম্বন্ধে না গিয়ে এই বাজেট সম্বন্ধে কয়েকটি কথা বলছি। আমি একটি কেস সম্বন্ধে কয়েকটি কথা বলছি। মাননীয় কমল গুহ মহাশয় জানেন, তাঁর কাছে অভিযোগ করা হয়েছে, নদীয়াজেলাতে একজন ও, সি, এম, তার বাড়ী কৃষ্ণনগরে কালিগঞ্জের রায়পুরে তার ডিউটি, তিনি শুধু মাসের মাহিনার সময় রায়পুরে যান, অন্য সময় যান না, বি, ডি, ও সেখানে তার হাজিরায় সই করে দেন। তিনি ফেডারেশনের লোক তদ্বির করতে যান কো-অর্ডিনেশান কমিটির লোকেদের কাছে কৃষ্ণনগরে। আমি প্রসঙ্গে মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয়কে বলব, তিনি নতুন এসেছেন, তিনি যে হিসাব দিয়েছেন কমাণ্ড এরিয়ার আমার মনে হয় সেই হিসাবে কিছু ভুল থেকে গিয়েছে। ২৫০ একর পর্যান্ত কমাণ্ড এরিয়া একটা ডিপটিউবওয়েলের কিন্তু বাস্তবে সেখানে সেই ১৫০ একরে জল দেবার ব্যবস্থা নেই। ইলেকট্রিসিটি নেই, কর্মচারীদের অনুপস্থিতি, ৮ ঘণ্টা ডিউটি না করে চলে যাওয়ার জন্য কমাণ্ড এরিয়া অনেক কমে গিয়েছে এবং তার ফলে উৎপাদনও অনেক জায়গায় ব্যাহত হচ্ছে। সেইজন্য বাস্তব অবস্থার ভিত্তিতে আমি ক্ষুদ্রসেচ দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, এগুলি দেখবেন। তাঁকে আরো বলব, আপনার বিভাগের দুর্নীতির কথা বলে সংবাদপত্রে যা বেরিয়েছে তাতে কংগ্রেসী বন্ধুরা খুব উল্লসিত হয়েছেন। আমি এই প্রসঙ্গে বলতে গিয়ে বলব, বামফ্রণ্ট সরকার পরিচ্ছন্ন শাসন ব্যবস্থা করতে চায় এবং তা করতে তারা প্রতিশ্রুতি-বদ্ধ কিন্তু যদি কোথাও দুর্নীতি থাকে জনসাধারণ আমাদের ভোটের মাধ্যমে যে অধিকার দিয়েছেন তাতে আমরা জনপ্রতিনিধিরা প্রকাশ্যে বিধানসভায় দাঁড়িয়ে— তাতে কেউ রাগ করতে পারেন, কেউ অভিমান করতে পারেন, দুঃখ করতে পারেন— আমাদের সত্য কথাটা বলতেই হবে। সেখানে সরকারী কর্মচারীদের, বিশেষ করে ক্ষুদ্র সেচ প্রকল্পের সরকারী কর্মচারীদের এক অংশের দুর্নীতির জন্য, অবহেলার

জন্য সেচ প্রকল্প অনেক জায়গায় ব্যাহত হচ্ছে, ব্যর্থ হয়েছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীমহাশয়কে একটি ঘটনার কথা বলছি। কংগ্রেসের একজন মাতব্বর, প্রাক্তন মন্ত্রী শ্রীশঙ্কর দাস ব্যানার্জী মহাশয়ের আত্মীয়, তিনি ডিড করে একটি জায়গা দিয়েছিলেন নদীয়া জেলার দেবগ্রামে একটা ডিপ টিউবওয়েল বসানোর জন্য। সেই টিউবওয়েলটির নাম্বার হচ্ছে এন-৭৯। সেখানে লক্ষাধিক টাকা খরচ করে সেই ডিপ টিউবওয়েল বসানো হয়েছে। টিউবওয়েলটি বসানোর পর তিনি বলছেন, টিউবওয়েলের জন্য জায়গা দিয়েছি কিন্তু সেখানে যাবার জন্য রাস্তায় জায়গা তো দিইনি। এর ফলে সেখানে চাষী, ও, সি, এম কেউই যেতে পারছেন না। লক্ষ লক্ষ টাকা খরচ করে যে টিউবওয়েল বসানো হল সেখানে কেউ যেতে পারছেন না ফলে সেটা গত ৫ বছর ধরে পড়ে রয়েছে। তারপর কালিগঞ্জে আর একটি গ্রামে বড়কুলবেড়িয়ায় আর একটি টিউবওয়েল বসানো হয়েছে কিন্তু সরকারী কর্মচারীরা চক্রান্ত করে সেই জায়গাটার কোন ডিড করেন নি, দলিল করেন নি।

জমির মালিককে বলা হল তোমার ছেলেকে চাকুরী দেওয়া হবে, কিন্তু সেই চাকুরী দেওয়া হয়নি বলে ওই টিউবওয়েল আর চালু হচ্ছে না। কংগ্রেসের খুব নাম করা লোক। আর এঁরা এখানে বসে বলছেন সেচের ব্যবস্থা হচ্ছে না। স্যার, আমাদের কৃষি ব্যবস্থা বানচাল করার জন্য দীর্ঘ ৩০ বছর ধরে চক্রান্ত করেছে এবং এখনও বামফ্রন্ট সরকারকে ব্যর্থ করবার শেষ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এবারে আমার এলাকার লোকেরা যে বক্তব্য আমার কাছে রেখেছেন আর এস পি দলের একজন কর্মী হিসেবে আমি সেকথা জানাতে ইচ্ছা করি। এই বিভাগকে ভাগ করে অন্য একজন দক্ষ মন্ত্রীকে দেওয়া হয়েছে এটা ঠিক এবং কমলবাবুকে আর ডব্লিউ এস বিভাগের অন্তর্ভুক্ত করা হয়েছে। কিন্তু আমি বুঝতে পারছি না আর ডব্লিউ এস—এর দ্বারা সেচের জলের কি উপকার হবে? যাহোক, আমি অনুরোধ করব উভয়ের মধ্যে যেন কোঅর্ডিনেসন ভালভাবে হয় ভবিষ্যতের দিকে লক্ষ্য রেখে। তবে এই ব্যাপারে ডঃ মেঘনাথ সাহা একটা ঘটনা যা বলেছিলেন সেটা আমি আপনাদের শোনাচ্ছি। একবার ইরিগেসন ডিপার্টমেন্টকে ক্যানেল করবার হুকুম দেওয়া হল এবং পি ডব্লিউ ডি—কে বলা হল ব্রীজ করতে। কিন্তু দেখা গেল ইরিগেসন ডিপার্টমেন্ট ক্যানেল করবার আগেই পি ডব্লিউ ডি ওই ডিপার্টমেন্ট ক্যানেলের পাশ দিয়ে ব্রীজ করে দিলেন। আমাদের বামফ্রন্ট সরকার এই যে ভাগ করেছেন এটা মেনে নিয়ে বলছি যে, দুটি বিভাগের সমন্বয়সাধন যেন ভালভাবে হয়। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে সমন্বয় সাধন করে যাতে কৃষির উন্নতি হয় সেই ব্যবস্থা করা উচিত। পরিশেষে আমি স্মরণ করিয়ে দিচ্ছি যে এই বাজেট আমি পুনরায় সমর্থন করছি।

**শ্রীত্রিলোচন মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কৃষিমন্ত্রী যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে—একটা কথা বলব। আমাদের এই পশ্চিমবাংলায় কৃষিক্ষেত্রে ধানই হচ্ছে প্রধান ফসল। আমাদের দেশে ৩ রকম ধান হয়—আমন, আউস এবং বোরো। আমনের বিঘাপ্রতি ফলন হচ্ছে ৫ মন এবং বোরোর বিঘা প্রতি ফলন ১৮-২০ মন। আমাদের এখানে আমনই প্রধান ফসল। পশ্চিমবাংলায় সেচ এলাকায় ৩৩ ভাগ চাষের জমি যেটা রয়েছে সেখানে সেচ হয়। কাজেই সেচ এলাকায় বরো ধান যাতে হয় তার ব্যবস্থা সরকারকে করতে হবে এবং এটা হলে আমাদের চালের ঘাটতি আর থাকবে না। স্যার, আমরা দেখছি আমনের ক্ষেত্রেই বেশী জল খরচ করা হচ্ছে। কিন্তু আমরা জানি আমনে জলের দরকার খুব নেই কারণ বৃষ্টির জলেই তার কাজ হয়। কাজেই আমি অনুরোধ করছি আমাদের জল যাতে বোরো ধানে ব্যবহৃত হয় সেই ব্যবস্থা করুন।

( 6-10 —6-20 P M. )

একথা আমি বলতে চাই যে, এটা সরকারকে ভেবে দেখতে হবে, যদি এটা করা যায় এবং তার পরেও সেই জলে না পোষায় তাহলে নদীগুলির গতিপথে ছোটখাট আর ১-১ টা যদি জলাধার সৃষ্টি করতে হলে তাও করতে হবে। কেন না আমাদের পশ্চিম বাংলায় বছরের পর বছর সেচ এলাটা বৃদ্ধি পাওয়া সত্বেও, সেচ সেবিত জমিগুলি দুফসল হওয়া সত্বেও খাদ্যে ঘাটতি থেকে যাচ্ছে এই সঙ্গে আমি স্মল ইরিগেসন সম্পর্কে একটা কথা বলতে চাই। পশ্চিম বাংলায় যে সমস্ত জমিগুলি রয়েছে, বিশেষ করে আমার এলাকায় বীরভূমের রামগড় সাবডিভিসনে দ্বারকা, ব্রাহ্মণী, পাগলা, বাঁশনদী প্রভৃতি নদীগুলিকে আমাদের দেশের ইঞ্জিনিয়াররা ইরিগেশনের কাজে ব্যবহার করতে পারছে না। এ বিষয়ে আমি গত বছরও বলেছিলাম এবং এবারেও আবার বলছি। এই নদীগুলিতে জল থাকা সত্বেও এক ফোঁটাও জমিতে যাচ্ছে না। সবচেয়ে দুঃখের বিষয় হচ্ছে ব্রাহ্মণী নদীতে আগে ২-১টা রিভার লিফট ইরিগেসনের ব্যবস্থা ছিল, কিন্তু বর্তমানে সেগুলি সব অকেজো হয়ে পড়ে আছে। অথচ ডিপার্টমেন্ট থেকে এ বিষয়ে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি গতবারে এই সভায় বলেছিলাম যে ব্রাহ্মণী নদীর তীরে তৈলপাড়া বলে একটা গ্রাম রয়েছে, সেখান থেকে ইরিগেসনের একটা ক্যানেল কেটে নিয়েগেছে সেচ দফতর, কিন্তু সেই ক্যানেলে যদি একটা ঠেকা বাঁধ দেওয়া যায়, তাহলে গ্রীষ্মকালে ওখানে সেচের ব্যবস্থা হতে পারে। ওখানে কৃষি দপ্তরের ইঞ্জিনিয়াররা গিয়েছিলেন, কৃষক সমিতির প্রতিনিধিদের সঙ্গে এ-বিষয়ে আলাপ-আলোচনাও

করেছিলেন এবং বলেছিলেন যে হ্যাঁ; এই প্রকল্পটা খুবই ভাল হবে। অথচ তার পরে আমি গত এপ্রিল মাসে সেখানে গিয়ে অবাক হয়ে দেখলাম যে, ইরিগেশন অফিসাররা বলছে, ইরিগেশন অফিস থেকে যে, এটা করলে নাকি সমস্ত গ্রামগুলি ডুবে যাবে। তাদের এটা কিছুতেই বোঝানো গেল না যে, সেখানে গ্রীষ্মকালে চাষের জন্য জল দেওয়া হবে, বর্ষাকালে জল দেখার কথা হচ্ছে না। তাই আজকে আমার কথা হচ্ছে যে, আমাদের ইঞ্জিনিয়াররা কোনও কাজ করেন না। যেভাবে যেকাজ করা উচিত এবং ভাবনা-চিন্তা করা উচিত তাঁরা তা করেন না। তাঁরা আমাকে কথা দিয়ে এসেছিলেন যে, এ' প্রকল্পটা তাড়াতাড়ি করে দেবেন, অথচ তার পরে এই অবস্থা হলো! সুতরাং আমরা দেখতে পাচ্ছি আমাদের দেশের ইঞ্জিয়িয়াররা কোনও কাজই করেন না। আমি একথা এই জন্য বলছি যে, আমি যেখানকার কথা বললাম ওখানে নদীর দু-পাশের বিস্তীর্ণ এলাকায় গ্রীষ্মকালে সেচের অভাবে চাষ হয় না, অথচ এ' এলাকাই সামান্য বৃষ্টিতে একদম ডুবে যায়। এই তো হচ্ছে অবস্থা। সুতরাং এগুলি ভাবনা-চিন্তা করে দেখা উচিত। যাতে এদেশের সেচ প্রকল্পের একটু উন্নতি হয় তার জন্য প্রত্যেকের ভাবা উচিত। কিন্তু আজকে আমাদের সরকারের অফিসাররা সে সমস্ত কিছু না করে নিষ্ক্রিয় হয়ে বসে আছেন। আমাদের সরকারের সদিচ্ছা থাকলেও, এসব ব্যাপারে অফিসারদের মোটেই কোনো চেষ্টা নেই। এই কথা বলে আজকে যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করা হয়েছে তাকে পুনরায় সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতারাপদ সাধুখাঁ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারী পক্ষ থেকে কৃষি বিভাগের ব্যয় বরাদ্দের ওপরে যে সমস্ত বক্তারা বক্তৃতা দিলেন তাঁরা সাধারণত চাষের কিছুই বোঝেন না। তাঁরা কলকাতায় থেকে বই পড়ে কাগজ পড়ে বক্তৃতা রেখেগেছেন। আমার প্রথম কথা হচ্ছে, বামফ্রন্ট সরকার যদি চাষকে প্রকৃতই ভালবাসত, তাঁদের যদি চাষকে এগিয়ে নিয়ে যাবার আগ্রহ থাকত এবং যদি সে সম্বন্ধে কোনো চিন্তা মাথায় থাকত তাহলে আমার মনে হয় এই বাজেটকে এত ছোট করা হ'ত না, এই খাতে এত কম বরাদ্দ করা হত না। এই সম্পর্কে একটা পেপার কাটিং থেকে ১-৪টে কথা পড়ে আমার বক্তব্য শেষ করব। "তৃতীয় বিশ্বে তীব্র খাদ্য সঙ্কটের আশঙ্কা।" এই কথা বলে, বলা হচ্ছে, "চাষবাসে বৈজ্ঞানিক পদ্ধতি গ্রহণ এবং কর্ষণযোগ্য জমির অপব্যবহার বন্ধ না হলে ভারত এবং গোটা তৃতীয় বিশ্বে তীব্র খাদ্য সঙ্কট দেখা দেবে। আন্তর্জাতিক রাইস ফাউণ্ডেশনের (ম্যানিলা) অধিকর্তা এম, এস, স্বামীনাথন গত রবিবার এখানকার এস, পি, জৈন ইনষ্টিটিউট অব ম্যানেজমেণ্ট এণ্ড রিসার্চ-ভবনে ক্ষুদ্র চাষবাস ব্যবস্থার

উপর এক বক্তৃতা দিতে গিয়ে একথা বলেন। তিনি আরও বলেন, উন্নয়নশীল দেশসমূহের কৃষি বিভাগ থেকে মস্তিষ্কপাচার নিয়ন্ত্রণ করা না হলে বৈজ্ঞানিক উপায়ে চাষবাসের অগ্রগতি সম্ভব নয়। তিনি বলেন, চাষবাসের ক্ষেত্রেও পারদর্শিতা ও দক্ষতা দরকার। অত্যাধুনিক পদ্ধতি অবলম্বন দরকার। তাই শিক্ষিত যুবকদের চাষবাসে এগিয়ে আসা উচিত। অতএব অন্যান্য ক্ষেত্রের মত মস্তিষ্ক পাচারের চাইতে কৃষিক্ষেত্রের সচিব পাচার অধিক ক্ষতিকারক। তিনি বলেন, একমাত্র পৃথিবী ছাড়া অন্য কোন গ্রহে খাদ্য উৎপাদন সম্ভব নয়। অতএব কর্ষণযোগ্য জমির অপব্যবহার বন্ধ করা উচিত।" এখন কথা হচ্ছে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করার চেষ্টা ১৯৬৬ সাল থেকে আমরা করে আসছি হাই ইলডিং চাষের মাধ্যমে এর ফলে আমাদের চাষে উৎপাদন বৃদ্ধিও লক্ষ্য করছি। প্রকৃতপক্ষে হাই ইল্ডিং চাষ ১৯৬৪ সাল থেকে শুরু হয়েছে। সেই সময়ে আমি প্রথম ট্রাক্টর কিনে পৈত্রিক সমস্ত জমিকে একত্রিত করে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ শুরু করেছিলাম। আজকে আমরা দেখতে পাচ্ছি হাই ইলডিং ভ্যারাইটি করবার জন্য অর্ডিনারি চাষীরা পর্যন্ত এগিয়ে এসেছে, অথচ তাদের কোন অভিজ্ঞতা নেই, জ্ঞান নেই এবং এরই ফল হিসাবে গত বছর মারাত্মক ব্যাপার ঘটেগেছে ভাইরাস রোগে সমস্ত ফসল নষ্ট হয়েগেছিল। আমরা আমাদের প্রযুক্তিবিদ্যা দিয়ে বুদ্ধি দিয়ে, বিজ্ঞান দিয়ে চাষকে এগিয়ে নিয়ে যেতে পারছি না। অর্থাভাব আছে, টেকনিক্যাল নো-হাউয়ের অভাব আছে। এক্ষেত্রে বহু টাকা ব্যয় হয়েছে কিন্তু সেই টাকা কাজে লাগাতে পারেনি। তার দুটি কারণ হচ্ছে, যেমন কোন কালভার্ট নির্মাণ করার জন্য যদি ১০ হাজার লোককে কাজে লাগানো হয় তাহলে ৭ দিনের মধ্যে কাজ কমপ্লিট হয়ে যায় কিন্তু যদি কোন টেকনিক্যাল কাজ করতে দেওয়া হয় যেমন, ব্রীজ, সেক্ষেত্রে ৬ মাসেও সেই কাজ কমপ্লিট করা যাবে না। কারণ, ওখানে টেকনিক্যালের অভাব দেখা যায়, জিনিষপত্রের অভাব দেখা যায়, কাজ করার প্রস্তুতির অভাব আছে। গত বছর ১ কোটি টাকা নাইট্রোজেন সারের উপর সাবসিডি দিয়েছে কিন্তু এখনও ৮০ লক্ষ টাকা পড়ে আছে। সেইজন্য আমার দাবী, প্রত্যেকটি চাষীকে রেশন কার্ড করে দেওয়া হোক যাতে তারা সাবসিডি রেটে, কনসেসান রেটে সার কিনে ব্যবহার করতে পারে। হাই-ইয়েলডিং চাষ করতে গেলে যে নো-হাউ দরকার সেটাও তারা ঠিকমতন পাচ্ছে না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা ফেরৎ যাচ্ছে, তারা কাজে লাগাতে পারছে না। কৃষি প্রযুক্তি সহায়ক নিয়োগ করে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় তাদেরকে ট্রেনিং দেওয়া হয় এবং তারা ট্রেনিং পেয়ে গ্রামে গ্রামে টি, এণ্ড ভি প্রোগ্রাম করবে এবং বিভিন্ন গ্রামের চাষীদের আলোকিত করবে এবং নো-হাউ দেবে। কিন্তু তা হচ্ছে না। সেইজন্য

আমি অনুরোধ করবো, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকাকে সুন্দরভাবে কাজে লাগানো হোক, কৃষি প্রযুক্তি সহায়কদের নিয়োগ করা হোক এবং নিয়োগ করে ট্রেনিং ক্যাম্প করা হোক। বিজ্ঞান ভিত্তিক উপায় চাষকে কাজে লাগাতে না পারলে এই দেশের উন্নতি করা যাবে না। আমাদের যদি দৃষ্টিভঙ্গী না থাকে, আগামী ১ বছরে যে বিপদ আসছে সেটা যদি উপলব্ধি করতে না পারি তাহলে আমাদের বিপদ অনিবার্য। সরকার বলেছিল, আমরা আলু কিনতে নামার জন্য বাজার দর বেড়েছিল কিন্তু এটা ঠিক নয়। আসলে আলুর প্রডাক্সান মার খেয়েছিল অসময়ে বৃষ্টির জন্য। সেইজন্য বাজার দর বেড়েছিল। আলুর প্রডাক্সান হয়নি। এ ছাড়া মিনি-কিট এবং লোন সময় মত দেওয়া হচ্ছে না। যারফলে চাষীরা মিনি-কিটকে খাদ্য হিসাবে ব্যবহার করছে, বীজ হিসাবে ব্যবহার করছে না। চাষীদের লোন অসময়ে যাচ্ছে সেইজন্য তারা চাষ করতে পারছে না। সেই লোনের টাকাগুলি তারা চাল, গম কিনে খেয়ে নিচ্ছে। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমীর ফকির মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী ও ক্ষুদ্র সেচমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাঁকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাইছি। দেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে গেলে ব্যাপক সেচ প্রকল্প অনিবার্য এ বিষয়ে কোন সন্দেহ নেই। এই ব্যাপক সেচ প্রকল্পের দিকে লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার তার ৩৪ দফা কর্মসূচীর মধ্যে যে ইঙ্গিত বহন করছে সেই ইঙ্গিত লক্ষ্য করলেই বোঝা যায় যে কেন্দ্রীয় সরকারের এই ছাঁটাই বাজেটের মধ্যেও সেচ প্রকল্পে সেখানে ৫৩ কোটি ১৫ লক্ষ ১২ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। নিশ্চিতভাবে এই কথা বলতে পারি যে, গত ৫ বছরে বামফ্রন্ট সরকারের আমলে এবং এখনও অবধি সেচ প্রকল্পে যতখানি অগ্রসর হয়েছে তা প্রশংসনীয়।

(6-20—6-30 P.M.)

আজকে সেখানে কথা বলতে গিয়ে আমাদের বিরোধীপক্ষের নেতা সবুজ বিপ্লবের নায়ক সাত্তার সাহেব বলে গেলেন যে কম গম ফলেছে। তিনি কি জানেন এই প্রকল্পে এক বিঘা জমিতে কত গম ফলে? এক বিঘা জমিতে চায়নাকোষ ধান কত ফলে? বলতে পারবেন না। এই সেচ প্রকল্পে এক বিঘা জমিতে ম্যাক্সিমাম গম ফলে ১২ থেকে ১৪ মণ। আর এই সেচপ্রকল্পের অধিনে এক বিঘা জমিতে আই, আর, এইট, চায়নাকোষ, রত্না ধান ম্যাক্সিমাম ৩০ মণ মিনিমাম ১৫ মণ ফলে। কোন চাষী তৈরী করতে চায় না, সেজন্য ফলন কমছে সেটা সাত্তার সাহেবের জানা উচিত ছিল। যাঁরা

সবুজ বিপ্লবের নায়ক, তাঁদের সবুজ বিপ্লবের গুঁতোয় আজকে ভারতবর্ষের ২০ কোটি মানুষ ক্ষেতমজুর হয়ে দাঁড়িয়েছে। এই কুড়ি কোটি মানুষ কোথায় থাকে জানেন? রেলস্টেশনের প্লাটফর্মে, গ্রামের স্কুলের বারান্দায়, হাসপাতালের মাঠে, প্রাইমারী স্কুলের বারান্দায়। ওখানেই তাদের জন্ম হয়, মৃত্যু হয়, এমন কি তাদের বিয়ে অবধি ওখানেই হয়। এই কুড়ি কোটি মানুষ সবুজ বিপ্লবের গুঁতোয় ক্ষেত মজুর হয়ে দাঁড়িয়েছে। মাননীয় স্পীকার স্যার, এই সবুজ বিপ্লবের ঠেলায় পশ্চিমবাংলার মানুষ হাবুডুবু খেতে খেতে ১৯৭৭ সালে ওদের ঝেঁটিয়ে বিদায় দিলেন, সেইজন্যই আজকে সবুজ বিল্পবীরা এখানে দাঁড়িয়ে কতকগুলি আলফাল কথা বলে গেলেন, যার কোন মাথা-মুণ্ডু নেই। আজকে এই সেচ প্রকল্পের কথায় একটি জিনিষ আমি বলতে পারি, সেটি হচ্ছে, সেচ প্রকল্পে লিফট ইরিগেসন, ডিপ টিউবওয়েল, ইত্যাদির দ্বারা যেখানে ১৫০ একর থেকে ২০০ একর জমি চাষ হবার কথা সেখানে মাত্র ২০ থেকে ৩০ একরের বেশী চাষ হয় না, কেন হয় না? ওখানে ফেডারেশনের কর্মচারীরা আজকে ধর্মঘট করে, ও, সি, এম, কাজ করেনা, কিছু সমাজবিরোধীদের জুটিয়ে ধর্মঘট করে! তার যে দাবী দাওয়া নিয়ে ধর্মঘট করছে, সে সম্বন্ধে তাদের জানা উচিত যে, ১৯৭৪ সালে তাদের যে দাবী-দাওয়া তারা করেছিল, কংগ্রেরীরা তাদের সে দাবী মানেন নি, বামফ্রন্ট সরকারই তাদের সেই দাবী অনুমোদন করার জন্য করেছেন। এ সবুজ বিপ্লবীরা আজকে এই প্রকল্পকে বানচাল করার জন্য নানা জায়গায় ভণ্ডামী করছে এবং বিধানসভায় এসেও সেই ভণ্ডামী দেখাচ্ছে। কাজেই আমি এই সবুজ বিপ্লবীদের ধিক্কার দিয়ে মাননীয় ক্ষুদ্র সেচ এবং কৃষি মন্ত্রী মহাশয়কে আর একবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহরিপদ জানা:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই বিধানসভায় মাননীয় কৃষিমন্ত্রী ও মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্ধ উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে ২।৪টি কথা বলছি। আজকে এই বিধানসভায় বিভিন্ন বক্তাদের বিভিন্ন রকম আক্রমণাত্মক বক্তব্য শুনলাম। আমি সেদিক দিয়ে কোন কাউকে আক্রমণ না করে ২।১টি বাস্তব ঘটনা বলতে চাই। আমরা গ্রামের মানুষ আমরা সেখানকার কথাই বলতে চাই। মন্ত্রী মহাশয়ের কাছে আমি ২।৯টি প্রশ্ন রাখছি। গ্রামের লোকসংখ্যা মোট লোকসংখ্যার ৮০ ভাগ, এবং তার মধ্যে কৃষি ও ক্ষেতমজুর ইত্যাদির কাজ করে ৬০ ভাগ লোক। তাদের মধ্যে কৃষিটাই হচ্ছে খুব বড় জিনিষ। আর্থিক এবং সামাজিক সব কিছুতেই গ্রামের মানুষ কৃষির উপর নির্ভরশীল। আমরা গ্রামের মানুষ, গ্রাম যদি বাঁচে তাহলে শহরও বাঁচবে। কিন্তু কথা হচ্ছে যে

দুদিকেই লক্ষ্য দিতে হবে, কৃষিতে উৎপাদন বাড়াতে হলে আমাদের প্রকৃতির দিকে লক্ষ্য করে একদিকে বন্যা এবং অপর দিকে ড্রট, খরার কথা চিন্তা করতে হবে। তাহলে আমরা আশা করবো যে, কৃষি এবং বিভিন্ন রকমে স্বয়ংসম্পূর্ণ হতে পারবো। এখানে বন্যা নিয়ন্ত্রন করতে হলে যে সমস্ত নদী নালা, খাল, বিল আছে সেইগুলিকে সংস্কার করতে হবে, যাতে গ্রাম থেকে জল নিষ্কাশিত হয়ে যেতে পারে। সেই সব দিকে আমাদের বেশী করে লক্ষ্য রাখতে হবে। আর খরার ব্যাপারে প্রকৃতির হাত, এর উপর কারো হাত দেবার ক্ষমতা নেই। এই ব্যাপারে আমরা কিছু করতে পারবো না, বা কোন সরকার এই ব্যাপারে কিছু করতে পারবে না। এখির দিকে লক্ষ্য দিতে গেলে আগে মাঠে-ঘাটের উপর নজর দিতে হবে। সেখানে যাতে ডিপ টিউবওয়েল এবং বীজ প্রচুর পরিমাণে বসানো যায় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। প্রচুর টাকার দরকার। প্রচুর টাকার কৃষির উপর ব্যয় করা উচিত। আমি মনে করি যে সব পরিকল্পনার থেকে কৃষিতে অন্ততঃ বেশী করে টাকা বরাদ্দ করা উচিত। তাই আমি বলছি যে বন্যা এবং ড্রট থেকে যাতে আমরা মুক্ত হতে পারি তার জন্য আমাদের চিন্তা ভাবনা করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাইনর ইরিগেসান সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। যেখানে যেখানে মাইনর ইরিগেসান চালু করা হয়েছে তাদের করের হার হচ্ছে ৪১০ টাকা একর প্রতি। আর গভর্ণমেণ্ট যেখানে বসিয়েছে সেখানে কর ৯০ টাকা একর প্রতি। এই যে করের ফেরাকটা আছে সেটা আমাদের ওখানেও আছে। সেই জন্য আমি এই সব বাস্তব অভিজ্ঞতা থেকে বলছি। মাইনর ইরিগেসান যে কর নেয় তার মধ্যে ২০০ টাকা বণ্ডে রাখছে এবং ২১০ টাকা কালেক্সান হচ্ছে। হয়ারএজ গভর্নমেন্ট ৯০ টাকা একর প্রতি নেয়। তাহলে কি রকম ফেরাক থেকে যাচ্ছে এবং এতে চাষীরা কি ভাবে বঞ্চ হচ্ছে। ব্যাপারে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাযে আবেদন জানাচ্ছি। আমাদের মুরসিদাবাদ জেলায় ২টি সাবডিভিসান আছে। একটি হচ্ছে ইষ্ট এবং আর একটি হচ্ছে ওয়েষ্ট। এখানে গত বার ১ লক্ষ টাকা কৃষি ঋণ দেওয়া হয়েছিল এবং ব্যাংক থেকে ও অন্যান্য জায়গা থেকে ৬ কোটি ৬১ লক্ষ ৬৯ হাজার টাকা দেওয়া হয়েছিল। কিন্তু বর্তমান বছরে যে খরা গেল এই খরাতে এখানে কিছু চাষ হয়েছে। কিন্তু সেই চাষের উপর খুব একটা ভরসা করা যায় না। কারণ অসময়ে চাষ হয়েছে। চাষীরা অনেক আশা করে না খেয়ে না দেয়ে নানা ভাবে ধার দেনা করে চাষ আবাদ করেছে। আমাদের সমস্ত অঞ্চল চাষ আবাদ হয়েছে। কিন্তু আমি আশা করছি এতে অর্ধেক ফসল হবে কিনা সন্দেহ। তার উপর বৃষ্টি হবে কি

হবে না তার উপর নির্ভর করছে। এখানে ইরিগেসানের ব্যবস্থা নেই, ডিপ টিউবওয়েল-এর এবং স্যালোর ব্যবস্থা নেই এই সব অবস্থার মধ্যে দিয়ে চাষ আবাদ করা হয়েছে। এখন লিষ্টে দেখছি যে আমাদের এখানে ১০ লক্ষ টাকা দেওয়া হয়েছে খরার জন্য এবং ইষ্টে দেওয়া হয়েছে ১৫ লক্ষ টাকা। এটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আমি আশা করবো এইসব এলাকায় যেন আরো বেশী করে টাকা দেওয়া হয়। আমি আরেকটা কথা বলছি। আমাদের ওখানে বন্যা নিয়ন্ত্রণ করতে হলে চুণো নদী সংস্কার করা অত্যন্ত প্রয়োজন। এর জন্য বহু-কাল থেকে চেষ্টা করা হচ্ছে। কিন্তু কিছুতেই হচ্ছে না। গতবার আমি চেষ্টা করেছিলাম এবং তাদের পরিকল্পনা দিয়েছিলাম।

[6-30—6-40 P.M.]

তাই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সেন্ট্রাল গভর্নমেণ্টের কাছে টাকা চাওয়া হয়েছে। এ বিষয়ে যাতে টাকা পাওয়া যায় সেদিকে নজর রাখার জন্য মন্ত্রীমহোদয়ের কাছে আমি আবেদন রাখছি। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে কৃষির জন্য টাকা দাবী করেছেন, সেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে মাননীয় মন্ত্রীমহোদয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি বিভাগের অন্তর্গত আমাদের সুন্দরবন সম্বন্ধে কয়েকটি কথা বলে আমি বাক্তব্য রাখছি। সুন্দরবন এমন একটি এলাকা যেখানে নদীগুলি লোনা জলে ভরা থাকে। কৃষিকাজের উপযোগী জল এখানে না থাকার জন্য চাষাবাদ তো ঠিকমত হয়ই না, উপরন্তু নদীর ভাঙনেও চাষ নষ্ট হয়। গত ১৯৮১-৮২ সালের ডিসেম্বর মাসে যে প্রলয় ঝড় হয়েছিল যে ঘূর্ণীঝড় সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলকে ক্ষতিগ্রস্ত হয়েছিল। যার জন্য সুন্দরবন দপ্তরের মন্ত্রী এবং অন্যান্য বিভাগের মন্ত্রীরাও সেখানে গিয়েছিলেন। তাঁরা সেখানকার ব্যাপক ক্ষয়-ক্ষতি প্রত্যক্ষ করেছিলেন। এমন ক্ষয়-ক্ষতি আর কোনদিন সেখানে ঘটেনি। এরজন্য উপযুক্ত ব্যবস্থা যা নেওয়ার দরকার ছিল, তা তারা নিয়েছিলেন। সুন্দরবন বোর্ডের মাধ্যমে। এই বোর্ডের মাধ্যমে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষীদের বীজ ধান প্রভৃতি দেওয়া হয়েছে। তাছাড়া সার, ওষুধপত্র প্রভৃতি দেওয়া হয়েছে। এখানে ২৭টি বিকাশকেন্দ্র আছে। এই বিকাশকেন্দ্রের মাধ্যমে এই সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। যার ফলে এখানকার চাষীদের মনে একটা আশার সঞ্চার হয়েছে। সুন্দরবন বোর্ডের ফলে মানুষের মনে আশা-ভরসার সৃষ্টি হয়েছে।

এই বোর্ডের বয়স্ক শিক্ষাব্যবস্থার কার্যক্রম চালু আছে। মানুষের শিক্ষার অভাব পূরণের ব্যবস্থা এই ভাবে নেওয়া হয়েছে। তাছাড়া, মৎসা চাষের ব্যবস্থাও করা হয়েছে সুন্দরবন বোর্ডের মাধ্যমে। এর ফলে ১৪ লক্ষ মানুষের মনে একটা আশা-ভরসার সঞ্চার হয়েছে। সুন্দরবন পর্ষদের মধ্যে দিয়ে আমাদের আইফায়েডের অনেক কাজও আরম্ভ হয়েছে। যেখানে কোন রাস্তা ছিল না, সেখানে পিচ বিছানো রাস্তা, বড় বড় কাঁচা রাস্তাকে যাতায়াতের উপযেগী করে তোলা হয়েছে। জলনিকাশের ব্যবস্থাও গ্রহণ করা হয়েছে। স্লুইস গেটের ব্যবস্থা করে এক-ফসলী চাষের জমিকে দুফসলী জমিতে পরিণত করার প্রচেষ্টাও গ্রহণ করা হয়েছে। সুন্দরবন বোর্ডের এই প্রচেষ্টার ফলে এখানকার মানুষ ভবিষ্যতে নানা পরিকল্পনা গ্রহণের সুযোগ পাবে বলে তাদের মনে আশার সঞ্চার হয়েছে। এর ফলে তারা ভবিষ্যতে নিজের পায়ে দাঁড়াতে পারবে। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুর রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিখাতে জেলা উন্নয়নের মধ্যে মাত্র ৪ কোটি ২৫ লক্ষ টাকা সুন্দরবন এলাকা উন্নয়নের জন্য বরাদ্দের দাবী রাখা হয়েছে। সুন্দরবনের সমস্যা অনেক। এই সমস্যার সমাধান করা দুরূহ। তারই মধ্যে ব্যবস্থা করা হয়েছে। শুধু রাজ্য সরকারের পক্ষে এগুলি করা সম্ভব নয়। সে বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকার এবং আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে সাহায্য নিয়ে ৩১ কোটি ৮০ লক্ষ টাকার একটি প্রকল্প হাতে নিয়েছি। ১৯৮৫ সালের ডিসেম্বর মাসের মধ্যে রূপায়ণ করতে হবে। সেটা করলে সুন্দরবনের কিছু করা যাবে। যতটুকু দায়িত্ব আমরা হাতে নিয়েছি তাতে আমি আপনাদের এই আশ্বাস দিতে পারি যাতে পরবর্তী বাজেটে এই দপ্তরের বলতে না হয় এই দপ্তরের কাজ আমরা করতে পারিনি। সেজন্য বুঝেসুঝেই এই দায়িত্ব আমরা হাতে নিয়েছি। মাননীয় সদস্য বললেন যে সুন্দরবন নোনা জলে ভরা। উনি ঠিকই বলেছেন। সেখানে জল আছে অনেক কিন্তু সবটাই নোনা জল। সেজন্য কিছু প্রকল্প আমরা হাতে নিয়েছি। কিছু মজা খাল কেটে দিয়েছি এবং কিছু দেব এবং এখানে যে পুকুর, খাল, বিল আছে সেগুলি কেটে দেব যাতে এই মোনো ক্রপ এলাকায় মালটি ক্রপ করা যায়। আমি ক্যানিংয়ের লোক। ক্যানিং জেলায় যে চুরি ডাকাতির ঘটনা ঘটেছিল সেই ক্যানিংয়েই আমার বাড়ী। ক্যানিংয়ের মাটিতে বালি ভরা। সেই বালি ভরা মাটিতে আমি সবুজ ধান ফলাবো এই আশ্বাস দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকানাই ভৌমিক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বিবৃতিতে ক্ষুদ্র সেচের বিভিন্ন সমস্যা নিয়ে উল্লেখ করেছি এবং মাননীয় সদস্যরা সকলেই অনুভব করছেন যে কৃষি উৎপাদন বাড়াতে গেলে সেচ চাই। সেচের জন্য ক্ষুদ্র সেচের গুরুত্ব বিশেষ। আমি সেই গুরুত্ব সম্পর্কেই বিবৃতিতে বলছি। আমাদের পশ্চিমবাংলার পোটেনটিয়ালিটি হচ্ছে ৬১ লক্ষ হেক্টর, তার মধ্যে মাঝারি সেচ প্রকল্পের দ্বারা কভার করা হয়েছে ২৩ লক্ষ হেক্টর, বাকী ৩৮ লক্ষ হেক্টর কভার ক্ষুদ্র সেচ প্রকল্পের দ্বারা এবং তার মধ্যে ২৫ লক্ষ হেক্টর মাটির নীচে আছে। আর উপরে আছে ১৩ লক্ষ হেক্টর। এখনো পর্যন্ত আমাদের পশ্চিমবঙ্গে মাত্র ৩৮ লক্ষ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচের কাজ সম্পন্ন হবে। আমরা পেয়েছি মাত্র ১৪ লক্ষ হেক্টর এবং এই ১৪ লক্ষ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচ দ্বারা সেচ দিতে পারবো, তার মধ্যে আবার ২৪ লক্ষ হেক্টর ক্ষুদ্র সেচ আওতায় আনতে হবে। এরই মধ্যে ১৯৭৭-১৯৮২ সালের মধ্যে কাজ হয়েছে ৩ লক্ষ ৭৩ হাজার হেক্টর। এই কাজের মধ্যে আমাদের এই ক্ষুদ্র সেচ প্রকল্পের কাজ অত্যন্ত কঠিন কাজ এবং সে বিষয়ে আপনারা অবহিত আছেন। এই প্রকল্পের মধ্যে আমাদের সিক্‌থ প্ল্যানে যে টারগেট ছিল ৭·৪ লক্ষ হেক্টর, সেখানে প্রায় সাড়ে ৫ লক্ষ হেক্টরের কাজ বাকী আছে। আর মাত্র ৩ লক্ষ হেক্টরের কাজ হাতে নিয়েছি। এই ৩ লক্ষ হেক্টরের মধ্যে সিক্‌থ প্ল্যানে মাইনর ইরিগেশানের জন্য ধরা হয়েছে ৩ লক্ষ হেক্টর। এখানে এই মাইনর ইরিগেশানকে সক্রিয় ভূমিকা নিতে হবে। কাজেই সেই কারণে কাজ বাড়াতে হলে কতকগুলি কারণ আছে সেগুলি দূর করতে হবে।

[6-40—6-50 P.M.]

প্রথমে কারণ আমরা যা দেখছি সেগুলি আপনাদের জানা দরকার। প্রথম হচ্ছে কেন্দ্রীয় সরকার বিভিন্ন ফাইন্যান্সিয়াল ইনষ্টিটিউসান থেকে যে সাহায্য দেন সেই রিজার্ভ ব্যাঙ্ক থেকে আমাদের প্রাইভেট স্যালো যাঁরা বসান তাঁদের কাছে ইনষ্টিটিউসানাল ফ্যাইন্যান্স একটা গুরুত্বপূর্ণ বিষয়। এই ইনষ্টিটিউসানাল ফ্যাইন্যান্স কেন্দ্রীয় সরকারের একটা সাবসিডি ছিল। এতে স্মল ফার্মারের জন্য সাবসিডি ছিল ৩৩% আর মার্জিনাল এর জন্য ছিল ২৫%। কেন্দ্রীয় সরকার সেই সাবসিডির প্রভিসান তুলে দিয়েছেন যার জন্য ইনষ্টিটিউসানাল ফাইন্যান্স পেতে অসুবিধা হচ্ছে। ব্যাঙ্ক থেকে যারা ধার নিয়ে প্রাইভেট টিউবওয়েল করলো তারা পরিশোধ করতে পারছে না বলে ব্যাঙ্ক টাকা দিতে পারছে না। এর জন্য একটা বটলনেক হয়ে আছে। এর যদি সমাধান না করতে পারি তাহলে

প্রাইভেট স্যালো টিউবওয়েল যারা ইনষ্টিটিউসানাল ফাইন্যান্স নিয়ে করে তারা এতে কতটা আগ্রহী হয়ে করবে তাতে সন্দেহ আছে। দ্বিতীয় হচ্ছে সি. এ. ডি. এ. প্রকল্প। সেচ এলাকার মধ্যে যেসব শিরা উপশিরা করার যে প্রকল্প সেই প্রকল্প পঞ্চায়েত, জন প্রতিনিধি ছাড়া কিছু হবে না। ছোট ছোট সেচ, নালা কাটতে গেলে যে জমি লাগবে তার ক্ষতিপূরণ সরকার দেবে না। সেই জমি চাষীকে স্বেচ্ছায় দিতে হবে তা না হলে ছোট ছোট চ্যানেল দিয়ে ব্যক্তিগত প্লট পর্যন্ত জল দেবার যে ব্যবস্থা তা করা যাবে না। সেজন্য পঞ্চায়েত, জন প্রতিনিধি নিয়ে সরকারের যে প্রকল্প হবে তাকে যদি সবাই মিলে সাহায্য করা যায় তাহলে বিরাট ব্যাপার হবে। এই সেচ প্রকল্পে ৯.৭৩ হেক্টর জমি উপকৃত হবে। ময়ূরাক্ষী, কাঁসাই ও দামোদর প্রকল্পে তারা বড় বড় ক্যানেল করে দিয়েছে। কিন্তু তার ফ্লো অফ ওয়াটার নষ্ট হয়ে যাচ্ছে। আমরা যদি প্ল্যান করে ছোট ছোট চ্যানেল করে ব্যক্তিগত প্লট পর্যন্ত দিতে পারি তাহলে ২/৩ গুণ কৃষিজমি উপকৃত হবে এবং এতে রবি, তাইচুং, হাই ইলডিং ভ্যারাইটি হবে। কাজেই এর জন্য যে জমির প্রয়োজন সেই জমি চাষীদের কাছ থেকে স্বেচ্ছায় ছাড়াতে হবে। সেজন্য তলায় কাজ হবে চাষীদের এতে জড়িত করার বিষয়ে পঞ্চায়েতগুলি ও জন প্রতিনিধিদের সাহায্য একটা গুরুত্বপূর্ণ বিষয়। অতএব বলছি যদি সাহায্য পাই তাহলে আমার দপ্তরের উপর যে দায়িত্ব অর্পিত হয়েছে তা সম্পন্ন হতে পারবে।

**শ্রীকমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার নিয়ে ছয় বার জবাবী ভাষণ দিচ্ছি, ছয় বারই একটা কথা আমরা বোঝাবার চেষ্টা করেছি মাননীয় বিরোধী দলের সদস্যদের যে তাঁদের দৃষ্টিভঙ্গীর সাথে আমাদের দৃষ্টিভঙ্গীর একটা মৌলিক তফাৎ রয়ে গেছে। ছয় বছর ধরে বলা সত্বেও সাত্তার সাহেবরা বুঝতে পারছেন না বা চাচ্ছেন না কৃষি বিপ্লব আমরা করতে পারিনি। কৃষি বিপ্লব বলতে ওঁরা কি বোঝেন আর আমরা কি বুঝি সেটা একটু পরিষ্কার করে নেওয়া দরকার। কৃষি বিপ্লব বলতে কিছু ফসলের উৎপাদন বেড়ে গেল সেটাকে আমরা কৃষি বিপ্লব হিসাবে ধরি না, আমরা কৃষি বিপ্লব বলতে ধরি ভূমির মৌলিক সংস্কার, কৃষকের হাতে জমি বন্টন, ফসলের ন্যায্য মূল্য, শিল্পজাত দ্রব্য ও কৃষিজাত দ্রব্যের মূল্যের সমতা আনা, অনেকগুলি জিনিস যদি ঘটান যায় তাহলে সেক্ষেত্রে আমরা কৃষি বিপ্লব বলে মনে করি। কিন্তু সেটা আমরা ঘটাতে পারছি না। কারণ, এর পিছনে সংবিধানের বাধা আছে, এর পিছনে রয়েছে কেন্দ্রীয় সরকারের বাধা, সেজন্য কৃষি বিপ্লব আমাদের পক্ষে

এখনও করা সম্ভব হচ্ছে না। স্যার, ওঁরা বলেছেন যে গমের আবাদ কমে যাচ্ছে। গমের আবাদ কেন কমল সেটা একটু খতিয়ে দেখা দরকার। যদি দেখা যায় যে না ঠিক কৃষি দপ্তরের অক্ষমতার জন্য আমাদের কৃষকরা ঠিক বুঝতে পারছে না গম উৎপাদনের সাথে তাদের স্বার্থ জড়িত আছে তাহলে বোঝানর দায়িত্ব আমাদের সবাইয়ের। কিন্তু ঘটনা সেদিকে যায়নি। কিছুদিন যাওয়ার পর দেখা গেল গম আবাদের যে খরচ আর গমের যে দাম ধার্য হয় তার মধ্যে তফাৎ থেকে যাচ্ছে। কৃষকরা কিছুতেই গম আবাদকে লাভজনক বলে ধরতে পারছে না। এক বিঘা জমিতে গম আবাদ করতে ১ শো টাকা খরচ পড়ে যায়, তারপর আরো আনুসঙ্গিক খরচ আছে, বাজারে যখন গম কৃষকরা বিক্রি করতে আসে তখন এ. পি. সি.-র যে নির্ধরিত দর সেই দরটা অনেক নিচে ঠিক করার জন্য কৃষকরা তা লাভজনক মনে করে না। অন্যদিকে কি ঘটনা ঘটে গেল আমরা ক্ষমতায় আসার পর বর্গাদারদের মূলধন যোগাবার ব্যবস্থা করলাম, মালিকদের কাছ থেকে স্বাধীনতা এসে গেল, মালিকদের হুকুম মত তাকে চাষ করতে হবে না একথা বোঝা গেল, বর্গাদারদের ঋণের ব্যাপারে সরকার পাশে এসে দাঁড়ালেন, তখন কৃষকরা লাভজনক উৎপাদনের দিকে ঝুঁকলেন। সাত্তার সাহেব অন্ধ বিদ্বেষবশতঃ পরিচালিত না হয়ে যদি হিসাব খতিয়ে দেখেন তাহলে দেখবেন গমের জমি রূপান্তরিত হয়ে গেছে তৈল বীজে এবং ডাল শস্যে। পশ্চিমবঙ্গে তৈল বীজ এবং ডাল সস্যের আবাদ বেড়ে চলেছে, কৃষক গমের দিকে যাচ্ছে না। এজন্য গমের আবাদ কমেছে। তারপর উনি আরো বলেছেন যে আমাদেব দেশে চালের আবাদ কমেছে। চালের আবাদ কমেনি, তবে একথা আমরা স্বীকার করেছি, আমার লিখিত ভাষণে একথা বলেছি দেশের চাহিদা অনুসারে আমাদের দেশে যত উৎপাদন বাড়া উচিত ছিল সেটা আমরা বাড়াতে পারিনি; কিন্তু চালের উৎপাদন বেড়েছে। ওদের ৫ বছরে গড় উৎপাদন ছিল ৬২.৮৭ আমাদের এই ৫ বছরে গড় উৎপাদন বেড়েছে ৬৬.৯৫। উনি তবুও জোর করে বলতে চাইছেন যে উৎপাদন উর্ধমুখী নয়, উৎপাদন নিম্নমুখী। আমরা হিসাবের মধ্য দিয়ে সেটা দেখিয়েছি। আর খাদ্য শস্যের উৎপাদন ওদের ৫ বছরে ৭৫.৯৪ ছিল, আমাদের ৫ বছরে ৭৯.৬২ উৎপাদন বেড়েছে।

[6-50—7-00 P.M.]

উনি বলেছেন গত ৫ বছরে সোনার বাংলা শ্মশানে পরিণত হয়েছে। আরও বলা হয়েছে ওঁদের সময় নাকি লোকসংখ্যা কম ছিল। আমাদের এখন যে লোকসংখ্যা বেড়েছে একথা সাত্তার সাহেবেও স্বীকার করেছেন। ওঁদের সময় লোকসংখ্যা কম

ছিল কিন্তু উৎপাদন তখন বেড়েছিল একথা তাঁরা বোঝাতে চেষ্টা করেছেন। আমি জিজ্ঞাসা করি তাহলে ১৯৭৪ সালে হাজার হাজার মানুষ কেন মারা গেল অনাহারে? ১৯৭৫/৭৬ সালে কেন মানুষ জমি থেকে উৎখাত হয়ে গেল? লোকসংখ্যা কম ছিল বলছেন, তাহলে কেন কৃষকরা জমি ছেড়ে চলে এল? অবশ্য এসব কথার কোন উনি জবাব দেননি। তবে একথা ঠিক যে, আমাদের দেশে ক্ষেতমজুর এবং বর্গাদারদের সংখ্যা বেড়েছে। ওঁরা বারবার বলছেন আমাদের উৎপাদন কমেছে। কিন্তু আমি বলছি উৎপাদন কমেনি, বরং বেড়েছে। এসব কথা ওঁরা স্বীকার না করতে পারেন কিন্তু পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ একথা বুঝেছে এবং সেকথা বুঝেছে বলেই আমরা আবার ক্ষমতায় ফিরে এসেছি। আপনারা সকলেই জানেন গত ৫ বছরে আমাদের দেশে ৩টি খরা গেছে, একটা ভয়ংকর বন্যা হয়ে গেছে এবং মাত্র একটি বছর স্বাভাবিক অবস্থা গেছে। কিন্তু তবুও আমরা উৎপাদনকে নিম্নমুখী হতে দেইনি। এত দুর্যোগের মধ্যেও আমরা কৃষকদের পাশে রয়েছি, কৃষকদের মূলধন দিয়েছি, কৃষকদের জমি থেকে উৎখাতের ব্যাপারে প্রতিরোধ করেছি, সাধারণ মানুষের মধ্যে উদ্দীপনা সৃষ্টি করেছি এবং সৃষ্টি যজ্ঞ করেছি। তবে একথা ঠিক আমাদের পশ্চিমবাংলায় কৃষি খাতে যত টাকা খরচ করা উচিত ছিল সেটা আমরা করতে পারছি না। আপনারা জানেন সরকার চালাতে গেলে আলাদা আলাদাভাবে দপ্তরগুলিকে বিচার করা যায় না, সামগ্রিকভাবেই সবগুলিকে বিচার করতে হয়, নাহলে অবিচার হয়। আমাদের নানা কারণে অন্যান্য খাতে কিছু খরচ বাড়াতে হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন, কেন্দ্রীয় সরকারের সঙ্গে সমতা রেখে আমাদের শ্রমিক, কর্মচারী এবং শিক্ষকদের বেতন ও মহার্ঘ্যভাতা বাড়াতে হয়েছে। আজকে এই যে জিনিসপত্রের দাম বেড়েই চলেছে দিনের পর দিন সেকথাটা ওঁরা একবারও বললেন না। ওঁরা শুধু বললেন, গ্রাম শ্মশান হয়ে গেছে। আমি জিজ্ঞাসা করি গ্রামের সেই মানুষকে কেন সস্তাদরে জিনিসপত্র দেওয়া যাচ্ছে না, কেন প্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে? এসব কথার উত্তর তো তাঁরা একবারও দিলেন না। ওঁরা ফসলের ন্যায্য মূল্যের কথা তো একবারও বললেন না। স্যার, যেসব সেয়ানা লোক জেগে ঘুমোয় তাদের জাগান যায় না। এঁরা ধান, পাট, গম এবং আখের ন্যায্য মূল্যের কথা কখনও বললেন না। এগ্রিকালচারাল প্রাইস্ কমিশন গমের যে দাম ধার্য করেছে তাতে দেখছি ওই রেগনকে, আমেরিকাকে খুসী করবার জন্য বেশী দামে গম এখানে নিয়ে আসছে অথচ আমাদের এখানে গম চাষী মার খাচ্ছে। আমরা বলেছি গমের দাম বৃদ্ধি করা হোক। তারপর, পাটের ন্যায্যমূল্যের কথা আমরা বারবার বলেছি। কিন্তু আপনারা বোধ হয় জানেন গত বছর এই পশ্চিমবাংলার পাটচাষীরা পাটের দাম

বাবদ পেয়েছে ১৮১ টাকা। ইতিমধ্যে চাষের ব্যাপারে খরচ বেড়েছে, সারের দাম বেড়েছে অথচ দাম সেই ১৮১ টাকাই রাখা হল, এক পয়সাও বাড়ান হল না।

ওঁরা আর একটি কথা বললেন না, আমাদের ভাল জিনিসগুলো ওঁরা দেখতে পেলেন না, আমরা এই পশ্চিমবঙ্গে ফসলের বীমা চালু করেছি, আজ ফসলের বীমা চালু হয়েছে, কৃষকের মনে একটা ভরসা এসেছে, যদি আমাকে প্রাকৃতিক দুর্যোগে ভুগতে হয় তাহলে আমরা সাহায্য পাবো। আমি আপনাদের এই কথা বলতে চাই, আমাদের মাননীয় সদস্যরা ওখানে যাঁরা বসে আছেন, আজকেও যদি দেখা যায় যে তাঁরা কোন শ্রেণীর প্রতিনিধিত্ব করছেন, তাহলে হিসাব করে দেখা যাবে, গ্রাম বাংলার মানুষের প্রতিনিধিত্ব তাঁদের অত্যন্ত কম। সেই জন্য তাঁদের মুখে নেতিবাচক কতকগুলো কথা শোনা গেল, তাঁদের মুখ থেকে কতকগুলো ভিত্তিহীন কথা শোনা গেল। আমি আপনার মাধ্যমে আর একটি কথা বলতে চাই, বিরোধী মাননীয় সদস্যদের মধ্যে থেকে একজন বলেছেন যে কৃষি প্রযুক্তি সহায়কের কাজ ঠিক ভাবে হচ্ছে না, কাজেই বিশ্ব ব্যাঙ্কের টাকা অন্য খাতে খরচ করা হোক; আমরা যদি বিশ্ব ব্যাঙ্কের টাকা অন্য খাতে খরচ করতে পারতাম তাহলে আমাদের চেয়ে খুসী আর কেউ হতো না। এটা আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিশ্ব ব্যাঙ্কের যে চুক্তি হয়েছে, সেই চুক্তি অনুযায়ী কতকগুলো ধরা বাঁধা নিয়মের মধ্যে দিয়ে যেতে হয়, যার ফলে এই পরিকল্পনার থেকে আমরা সরে আসতে পারছি না, আমরা কৃষি প্রযুক্তি সহায়ককে ধাপে ধাপে আমাদের সংকটের মধ্যে দু হাজার কৃষি প্রযুক্তি সহায়ককে গ্রামাঞ্চলের কৃষক এর পাশে দাঁড় করাতে পেরেছি। তারপর কোন মাননীয় সদস্য বলেছেন যে মিনি কীট, ঋণ, কৃষকরা ঠিকমত পাচ্ছে না। এই কথা ঠিক নয়, হয়তো কোন কোন ক্ষেত্রে ব্যতিক্রম ঘটতে পারে। কিন্তু তার সংখ্যা অত্যন্ত কম। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের বলতে চাই যে পশ্চিমবাংলার মানুষ আজকে বুঝে গেছে, বিশেষ করে গ্রাম বাংলার মানুষ বুঝে গেছে যে পশ্চিমবাংলার কৃষি, কৃষকদের, পশ্চিমবাংলার গ্রামীণ জীবনকে যে ভাবে বামফ্রন্ট সরকার রক্ষা করতে চান, যে ভাবে তাদের উন্নতি ঘটাতে চান, এর আগে স্বাধীনতার আগে কি পরে গত ৩৪ বছরে কংগ্রেস শাসনের আমলে সাধারণ মানুষ এতটুকু কোন আশা ভরসা আগের সরকারের কাছ থেকে পায়নি। তাই আজকে গ্রাম বাংলার মানুষ আমাদের পাশে দাঁড়িয়ে আছে, থাকবে, আমরা তাদের পাশে থাকবো, আমাদের সর্বশক্তি দিয়ে, আমরা তাদের সহায়তা করবো। শুধু কৃষি দপ্তরের মাধ্যমে গ্রামে সাহায্য করা হচ্ছে না, শিক্ষার মাধ্যমে, স্বাস্থ্যের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে এবং অন্যান্য পরিকল্পনার মাধ্যমে আজকে গ্রাম

বাংলায় যে ভাবে সাধারণ মানুষের কাছে মূলধন গিয়ে পৌঁছচ্ছে, সাহায্য গিয়ে পৌঁছচ্ছে, তা সারা ভারতবর্ষের মধ্যে এক দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে। তাই আপনাদের কাছে আবার বলছি, আমি আশা করবো, এই বাজেটকে আপনারা সমর্থন করবেন এবং আপনারা যে কটি মোশন এনেছেন, তার বিরোধিতা করে আমরা বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Demand No. 52**

**Mr. Speaker :** There are cut motions of Dr. Zainal Abedin. As Dr. Abedin did not move his motions these are taken into consideration.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 57,03,11,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "305-Agriculture, 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705-Loans for Agriculture (Excluding Public Undertakings)" was then put and agreed to.

(7-00—7-10 P.M.)

**Demand No. 53**

**Mr. Speaker :** There are cut motions of Dr. Zainal Abedin (cut motion No. 1-4). As Dr. Abedin did not move his motions these are not taken into consideration. Now I put cut motion No. 5 and 6 of Shri Kashinath Misra to vote.

The motion of Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following results :

**AYES**

Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Gyan Singh Sohanpal, Shri
Khaitan, Shri Rajesh
Mahbubul Haque, Shri
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Ray, Shri Naba Kumar
Sadhukhan, Shri Tarapada
Sinha, Shri Atish Chandra

## NOES

Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shri Pulak
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Janendranath
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Suveddu
Mandi, Shri Rampada
Mir Fakir Mohammad, Shri
Moazzam Hossain, Shri Syad
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Biswanath
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Subhas
Neogy, Shri Brajo Gopal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Hemanta Kumar
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Singha, Shri Suresh
Sinha, Dr. Haramohan
Soren, Shri Khara

The Ayes being 14, and the Noes 89, the motion was lost. The motion of Kanai Bhowmick that a sum of Rs. 53,15,12,000 be granted for expenditure under Demand No. 53 Major Heads : "306-Minor Irrigation, 307-Soil and Water Conservation, 308-Area Development, 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706-Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development".

(This is inclusive of a total sum of Rs. 39,15,86,000 already voted on account in March and June, 1982), was then put and agreed to.

**Demand No. 10**

Major Head : 239 State Excise.

**Shri Bimalananda Mukherjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,53,54,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "239-State Excise".

(This is inclusive of a total sum of Rs. 2,30,00,000 already voted on account in March and June, 1982).

১। '২৩৯—রাজ্য অন্তঃশুল্ক' খাতের ব্যয়বরাদ্দ সমগ্র অন্তঃশুল্ক অধিকার এবং জেলা, রেঞ্জ ও মণ্ডল স্তরে অধীনস্থ প্রতিষ্ঠানসমূহের ব্যয়নির্বাহের জন্য রাজ্য আবগারী

বিভাগ মাদক দ্রব্যের সঙ্গে সম্পর্কিত এবং নিম্নলিখিত আইনগুলি অন্তঃশুল্ক অধিকার কর্তৃক প্রযুক্ত হয়ঃ

(১) বঙ্গীয় আবগারী আইন, ১৯০৯ ;

(২) অহিফেন আইন, ১৮৭৮ ( কেন্দ্রীয় আইন ) ;

(৩) বিপজ্জনক ভেষজ আইন, ১৯৩০ ( কেন্দ্রীয় আইন ) ;

(৪) বঙ্গীয় অহিফেন সেবন আইন, ১৯৩২ ;

(৫) পশ্চিমবঙ্গীয় মাৎগুড় নিয়ন্ত্রণ আইন, ১৯৭৩ ;

(৬) ভেষজ ও প্রসাধনী প্রস্তুত ( আবগারী শুল্ক ) আইন, ১৯৫৫ ( কেন্দ্রীয় আইন )।

১৯৮২-৮৩ সালে '০৩৯—রাজ্য অন্তঃশুল্ক' খাতে রাজ্য অন্তঃশুল্ক থেকে প্রস্তাবিত আয় হবে ৬৪,০০,০০,০০০ টাকা। প্রস্তাবিত আয়ের শতকরা ৭.১ ভাগ ব্যয় হবে বলে অনুমান করা হচ্ছে।

৩। বিক্রয় করের পরে রাজ্য অন্তঃশুল্কই রাজ্যের আয়ের দ্বিতীয় বৃহত্তম উৎস। ১৯৭৬-৭৭ সালে রাজ্য অন্তঃশুল্কের রাজস্বের প্রকৃত অঙ্ক ছিল ২৬ কোটি ৪৪ লক্ষ টাকার কাছাকাছি। ১৯৮০-৮১ সালে প্রকৃত রাজস্বের অঙ্ক ছিল ৫১,৭৫,২৮,০০০ টাকার কাছাকাছি এবং ১৯৮১-৮২ সালে প্রকৃত রাজস্ব ছিল প্রায় ৫৮,০৬,১৪,৩৮৩ টাকা। অতএব রাজ্য অন্তঃশুল্ক থেকে রাজস্ব ১৯৭৬-৭৭ সাল থেকে ৫ বছরের মধ্যে প্রায় শতকরা ১২০ ভাগ বৃদ্ধি পেয়েছে অথচ ব্যয় বৃদ্ধি হয়েছে ১৯৭৬-৭৭ সালের ২ কোটি টাকা থেকে ১৯৮১-৮২ সালে ৩,১২,৭১,০০০ টাকা অর্থাৎ ৫ বছরে প্রায় শতকরা ৫৬.৫ ভাগ। দেশীয় মদ্য ব্যবহারের পরিমাণ লণ্ডন প্রুফ লিটারের হিসাবে ১৯৭৬-৭৭ সালে ছিল ৯২,৪১,৬৫৭ ( লিটার ) যেখানে ১৯৮১-৮২ সালে ঐ পরিমাণ দাঁড়িয়েছিল ১,২৪,০২,৭৩৯ ( লিটারে )। দেখা যাচ্ছে, প্রায় ৩৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। সুতরাং সরকার এই খাতে অতিরিক্ত অর্থাগমের ব্যবস্থা করতে সক্ষম হয়েছেন প্রধানত কর-কাঠামোর যৌক্তিক পুনর্বিন্যাসের সাহায্যে এবং বে-আইনী মদ্য প্রস্তুত, পরিবহন ও বিক্রয়ের নিরোধমূলক ব্যবস্থাদিকে কঠোরভাবে প্রয়োগ করা প্রভৃতি অন্যান্য প্রশাসনিক ব্যবস্থার দ্বারা, শুধুমাত্র মদ্যপানের বৃদ্ধির দ্বারাই নয়।

৪। ১৯৮১-৮২ সালে আয় আরও বৃদ্ধি পেতে পারতো যদি সুরাসারের সরবরাহে ঘাটতি না হত। সুরাসার প্রস্তুতের প্রধান কাঁচামাল যে মাৎগুড় সেক্ষেত্রেও

যমন, তেমনি সুরাসারের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। রাজ্যে মাত্র ৫টি চালাই কারখানা ( ডিসটিলারী ) আছে যেগুলি মাদক প্রস্তুত এবং শিল্পের জন্য প্রয়োজনীয় সুরাসারের দশ শতাংশও যোগাতে পারে না। রাজ্যের বার্ষিক প্রয়োজনের ৬০ লক্ষ লিটার সুরাসারের মধ্যে মাত্র ১১০ লক্ষ লিটার প্রয়োজন হয় মাদক প্রস্তুতের জন্য আর বাকী ৫৫০ লক্ষ লিটার প্রয়োজন হয় সুরাসারভিত্তিক শিল্পে ও হাসপাতালে এবং বৈজ্ঞানিক উদ্দেশ্যের প্রয়োজনে। গত বছর উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে সুরাসার সরবরাহে তীব্র ঘাটতি দেখা দেয় এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে বারবার সুরাসারের সরবরাহ, মূল্য ও তদুপরি শুল্কজনিত বিষয়টি কেন্দ্রীয় ও উদ্বৃত্ত রাজ্য সরকারসমূহের সামনে তুলে ধরতে হয়েছিল যার ফলে আমাদের প্রয়োজনীয় সুরাসারের কতকাংশ উত্তর প্রদেশ থেকে পেতে সক্ষম হই। এ বছর যদিও সাধারণ ভাবে দেশে সুরাসারের কোন ঘাটতি নেই, তথাপি পশ্চিমবঙ্গের সুরাসার-ভিত্তিক শিল্পগুলি উদ্বৃত্ত রাজ্যগুলি কর্তৃক পাশ ফি, বিক্রয় দেয় ( ভেণ্ড ফি ) প্রভৃতি নানাবিধ আর্থিক বাধা আরোপের জন্য উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে নিজেদের প্রয়োজনীয় যথেষ্ট পরিমাণ সুরাসার আমদানি করতে নানা অসুবিধার সম্মুখীন হচ্ছে। সুরাসারভিত্তিক শিল্পগুলি যাতে তাদের সর্বোচ্চ পরিমাণ উৎপাদন করতে পারে সেজন্য রাজ্য সরকার উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে যত বেশী পরিমাণ সম্ভব সুরাসার আনবার জন্য যতদূর সম্ভব চেষ্টা চালিয়ে যাচ্ছেন। এবছর আমরা উত্তরপ্রদেশ, তামিলনাড়ু, বিহার ও অন্ধ্রপ্রদের থেকে সুরাসার পাচ্ছি। মাৎগুড়ের ক্ষেত্রে এবছর আমরা মহারাষ্ট্র থেকে ৩০,০০০ টন এবং বিহার থেকে ৮,০০০ টন বরাদ্দ পেয়েছি। এই রাজ্য দুটি থেকে মাৎগুড় আনা হচ্ছে এবং আশা করা যায় যে, পশ্চিমবঙ্গের ৫টি চোলাই কারখানা তাদের প্রধান কাঁচামালের ক্ষেত্রে কোন সমস্যায় পড়বে না।

৫। পশ্চিমবঙ্গ সরকার বরাবরই বিশ্বাস করেন যে, সম্পূর্ণ মাদক বর্জন সফল হবে না। সেই জন্য সরকার চেষ্টা করছেন জনসাধারণ কর্তৃক মদ্যপানকে নিয়ন্ত্রণ করতে। মাদক দ্রব্যের ওপর কর আরোপ করে ওটা করতে চেষ্টা করা হচ্ছে এবং সমগ্র দেশের মধ্যে যে সব রাজ্যে এই করের হার সর্বাধিক পশ্চিমবঙ্গ তাদের মধ্যে অন্যতম। তা ছাড়া সমগ্র রাজ্যে বৃহস্পতিবারটি মদ্যহীন দিবসরূপে পালিত হয়।

৬। রাজ্য সরকার বে-আইনী মদ্য প্রস্তুত, বিতরণ ও বিক্রয় প্রতিরোধ, দমন এবং নিয়ন্ত্রণের জন্য আইনগত ও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন। প্রতিবছরই অন্তঃশুল্ক অধিকারের অধীনস্থ নানাবিধ প্রতিরোধমূলক সংস্থা মাদক দ্রব্যের বে-আইনী

ব্যবস্থা ধরছেন এবং আদালতের আদেশমত বে-আইনী মাদকদ্রব্য ও বে-আইনী মাদক প্রস্তুতের যন্ত্রপাতি বাজেয়াপ্ত করছেন।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি মুখ্য খাত, '২৩৯—রাজ্য অন্তঃশুল্ক' বাবত ১৯৮২ সালের মার্চ ও জুন মাসে ভোট-অন-অ্যাকাউন্টে বরাদ্দকৃত ২,৩০,০০,০০০ (দুই কোটি ত্রিশ লক্ষ) টাকা সমেত মোট ৪,৫৩,৫৪,০০০ (চার কোটি তিপ্পান্ন লক্ষ চুয়ান্ন হাজার) টাকার ব্যয়বরাদ্দ অনুমোদন করবার প্রস্তাব করছি।

[ 7-10—7-20 P.M. ]

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাতালের রাজ্যে একসাইজ ডিউটির ব্যাপারে আমি প্রথমে দুটি মাতালের গল্প দিয়ে বক্তৃতা আরম্ভ করব। বাজেটের টাকা দেখে আমার গল্পটি মনে পড়ে গেল। একদিন দুটি মাতাল পাশাপাশি যাচ্ছিল এবং একটি মাতালের হাতে ছিল একটা টর্চ লাইট। একটি মাতাল সেই টর্চের আলোটা আকাশের দিকে ফেলল এবং আলোটা একটা বাঁশের মত দেখাচ্ছিল। তখন সেই মাতালটি অপর মাতালকে বলল, তুই এই বাঁশ বেয়ে উপরে উঠতে পারবি? তখন সেই মাতালটি খুব খারাপ ভাষায় গালাগালি দিয়ে বলল, উঠতে পারি কিন্তু তুই যদি টর্চের আলো নিভিয়ে দিস্। স্যার, আমি দেখলাম এই মাতাল মন্ত্রীমহাশয় দেখাবার চেষ্টা করেছেন যে, আমাদের রাজস্ব বাড়ছে। এটা একটা ডেইনজারাস্ প্রোপোজিসিন। আমি মনে করি এটা জোক করবার ব্যাপার নয়। আপনারা যদি বাংলাদেশের বিভিন্ন এলাকায় যান তাহলে দেখবেন মানুষ দুর্ভিক্ষের হাত থেকে বাঁচতে চায়। মুর্শিদাবাদে গিয়ে দেখুন বছরের মধ্যে ৬ মাস মানুষকে ওই টি. আর.-এর নির্ভর করে বেঁচে থাকতে হয়। আর এই সরকারের তরফ থেকে গর্বের সঙ্গে বলা হচ্ছে অন্তঃশুল্কে আয় হবে ৬৪ কোটি টাকা এবং তার ৭ ভাগ মাত্র ব্যয় হবে এবং আরও বলা হচ্ছে, এটা হচ্ছে সেলস্ ট্যাক্সের পরই সবচেয়ে বড় আয়ের পথ। তাহলে বোঝা যাচ্ছে মদ বিক্রি বাড়ছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে ইনকাম ছিল ২৩ কোটি ৪৪ লক্ষ টাকা সেটা ১৯৮১-৮২ সালে হয়েছে ৫৮ কোটি ৬ লক্ষ ১৪ হাজার টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে কংগ্রেস আমল থেকে তাঁরা এই মদ বিক্রি করে বেশী ইনকাম করেছেন, মদের উৎপাদন তাঁরা বাড়িয়েছেন। আমি মনে করি এই যে মদের উৎপাদন বৃদ্ধি এবং ইনকাম বৃদ্ধি এটা একটা সাংঘাতিক ব্যাপার। আমাদের মত একটা ছোট দেশে ১৯৭৬-৭৭ সালে যেখানে উৎপাদন ছিল ৯২ লক্ষ ৪১ হাজার ৬৪৭ লিটার সেখানে দেখছি এই কমিউনিস্ট সরকারের আমলে, প্রগতিশীল সরকারের আমলে সেই উৎপাদন ৩৪

শতাংশ বৃদ্ধি পেয়েছে—অর্থাৎ ১ কোটি ২৪ লক্ষ ৭৩৯ লিটার উৎপাদন হয়েছে। তাহলে দেখা যাচ্ছে উৎপাদন ডাবলেও বেশী হয়েছে। স্যার, মদের উৎপাদন যদি এইভাবে বাড়তে থাকে তাহলে দেশের অবস্থা কি হয়? কিন্তু একটা জিনিস লক্ষ্য করুন অপরদিকে আমাদের দেশেই কিন্তু ফসলের উৎপাদন, কৃষির উৎপাদন, কারখানায় উৎপাদন কমে যাচ্ছে। তারপর মন্ত্রীমহাশয় একটা জায়গায় বলেছেন, পশ্চিমবাংলায় চোলাই কারখানা তৈরী করবার জন্য 'র মেটেরিয়ালস্-এর অভাব নেই। লজ্জার কথা যখন র' মেটেরিয়ালের অভাবে রাজ্যে ৩৫৭টি সিক্ ইণ্ডাস্ট্রি বন্ধ হয়ে গেছে—সব কারখানা গুলি বন্ধ হচ্ছে—তখন চোলাই কারখানাগুলিকে চূড়ান্তভাবে র' মেটেরিয়াল সাপ্লাই দেওয়া হচ্ছে। ক্রমশঃ চোলাই বৃদ্ধি পাচ্ছে। এটা একটা ট্রেড-এ পরিণত হয়েছে। এই ট্রেড-এর মধ্যে দিয়ে ইনকাম করে একটা দেশ খুব গর্বের সাথে ঘোষণা করবে যে তার ইনকাম বেড়ে গেছে! একটা রাজ্যের মোট সব রকমের ইনকামের মধ্যে সেকেণ্ড বৃহত্তম ইনকাম হলো মদ! মদ তৈরী করে বা মদ বিক্রি করে ইনকাম হচ্ছে, এটা কি গর্বের কথা? এটা যদি শ্লাঘার কথা হয় তাহলে সে দেশের সরকারের পতন হয়, সে দেশের মানুষের আত্ম-হত্যা করে মরা অনেক শ্রেয় বলে মনে করি।

স্যার, আপনাকে জিজ্ঞাসা করছি যে, বৃটিশ এই বিভাগ এবং এই সমস্ত জিনিষ কার ভালর জন্য করে গেছে? বৃটিশ কি আমাদের স্বার্থে ঐসমস্ত আইন করে গেছে? এখনো পর্যন্ত আবগারি বিভাগ কাদের আইনে চলছে? বৃটিশ আইনে চলছে। ১৯০৯ সালের বঙ্গীয় আবগারি আইন, বৃটিশ পিরিয়ড-এর আইন। ১৮৭৮ সালের আফিম আইন, ১৯৩০ সালের বিপদজনক ভেষজ আইন এবং ১৯৩২ সালের আফিম সেবন আইন, এই সমস্তগুলি বৃটিশ পিরিয়ডের আইন। এই আইনগুলির সাথে শুধু যোগ হয়েছে স্বাধনতার পরে ১৯৫৫ সালের পশ্চিমবঙ্গ ভেষজ এবং প্রসাধনী প্রস্তুত আবগারি শুল্ক আইন, আর আমাদের সময়ে আমরা তৈরী করেছিলাম ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ গুড়শুল্ক আইন, যেটা গুড়ের আমদানীর ওপরে করা হয়েছিল। তাহলে দেখা যাচ্ছে একটা দফ্তর যেক'টি আইনের ওপর ভিত্তি করে চলছে সেই ৭টি আইনের মধ্যে ৫টি আইনই বৃটিশ পিরিয়াডের আইন, যে আইন মানুষের মঙ্গল করতে পারে না বলেই আমরা স্বভাবতই জানি, সেই আইনের দ্বারা গোটা আবগারি বিভাগ চলছে।

স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে, এক সময়ে চীন দেশের মানুষকে আফিম খাইয়ে ঝিমিয়ে রেখে দেওয়া হয়েছিল। সেই সময়ে সাম্রাজ্যবাদ ও সামন্তন্ত্রের হাত থেকে মানুষকে রক্ষা করবার জন্য কিছু মানুষ যখন বিদ্রোহ ঘোষণা করেছিল তখন তারা সব চেয়ে আগে আফিম খাওয়ার বিরুদ্ধে, আফিম সেবনের বিরুদ্ধে বিদ্রোহ করেছিল।

আর আজকে আমাদের এখানে বামফ্রন্ট সরকার রাজ্যের সমস্ত মানুষকে কিছু খেতে দিতে পারছে না, ৬০ ভাগ লোক দারিদ্র-সীমার নীচে, এই অবস্থায় সাড়ে চার কোটি মানুষকে ধাপ্পা দেবার জন্য শুধু মদ খেতে বলছে। এখানে স্যার, সম্রাট নীরোর গল্প মনে পড়ে যাচ্ছে। যখন সম্রাটের কাছে হাঙ্গামার খবর গেল সম্রাট তখন বাজনা বাজাচ্ছিলেন। সে সময়ে সম্রাট জিজ্ঞাসা করেছিলেন, ওরা হাঙ্গামা করছে কেন? কেউ কি আমাদের রাজ্য আক্রমণ করেছে ? তখন তাকে বলা হয়েছিল যে, ওরা রুটি চাইছে, রুটি পাচ্ছে না। তখন সম্রাট বলেছিল, রুটির জন্য হাঙ্গামা করার কি দরকার আছে ? রুটি পাচ্ছে না, রুটি যদি না পায় তো তাহলে কেক্ খাক। আজকে এ-রাজ্যেও সেই অবস্থা হয়েছে। রুটি পাওয়া যাচ্ছে না, চালের দাম বেড়ে গেছে, সাড়ে চার টাকা কে. জি. হয়ে গেছে, মানুষ খেতে পাচ্ছে না, তাতে কি হয়েছে ? মদ খাও, হাঁড়িয়া খাও সরকার উৎপাদন বৃদ্ধি করে দিয়েছে, সুতরাং তেড়ে মদ খাও, মদ খেয়ে গুম-মেরে থাক, প্রতিবাদ এবং প্রতিরোধের ঘা মারো তোমাদের নিজেদেরই বুকে। আজকে এই সাংঘাতিক পথে দেশকে নিয়ে যাওয়া হচ্ছে। এই সমস্ত সাংঘাতিক ব্যাপার ঘটছে, দেশকে সর্বনাশের পথে নিয়ে যাওয়া হচ্ছে।

এই সরকার পক্ষের লোকেরাই বিগত দিনে যখন ফুড মুভমেণ্ট হয়েছিল তখন সে সময়কার সরকারকে বলেছিল, 'দুর্ভিক্ষের সরকার।' আজকে এই সরকারকে আমার বলতে ইচ্ছে করে 'মদ মাতালদের সরকার'। তার কারণ এই সরকার সম্পূর্ণভাবে দ্বিতীয় বৃহত্তম রাজস্ব আদায় করছে মদ এবং সমস্ত চোলাই-এর মধ্যে দিয়ে। আজকে স্কুল কলেজ থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় গিয়ে দেখুন লাইসেন্স নিয়ে এক শ্রেণীর মানুষ চোলাই এর কারবার করছে। সরকার পক্ষের এম. এল. এ. চোরগুলো পারমিট দিয়ে টাকা চাইছে। সমস্ত এলাকায় এ জিনিষ চলছে। স্কুল কলেজ থেকে আরম্ভ করে সাধারণ মধ্যবিত্ত মানুষদের পাড়াগুলি পর্যন্ত ভাঁটিখানায় ভর্তি হয়ে গেছে। প্রত্যেকটা পঞ্চায়েত অফিসের পাশে ভাটিখানা খোলা হয়েছে।

মাদক বর্জন দিবস হিসাবে সমগ্র রাজ্যে সপ্তাহে একটি মাত্র দিন, অর্থাৎ বৃহস্পতিবার সমস্ত মদের দোকান বন্ধ থাকে। আজকে আমি সরকারের কাছে আবেদন করছি, মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, মাদক বর্জন নীতি কার্যকরী করার জন্য একটা নতুন আইন করুন এবং তার দ্বারা এ্যাট লিষ্ট সপ্তাহে তিন দিন মাদক বর্জন দিবস চালু করুন। মিনিমাম থ্রিডেস এটা বন্ধ রাখার ব্যবস্থা করুন। স্যার, যাঁরা কিড্ স্ট্রিটে থাকেন তাঁরা নিশ্চয়ই দেখেছেন যে, সন্ধ্যা বেলা পার্ক স্ট্রীটে ঢোকা যায় না মাতালদের জন্য। আপনি যদি সন্ধ্যা বেলা পর্ক স্ট্রীটে ঢুকতে যান তাহলে মাতালরা আপনাকে আক্রমণ করবে, আপনি

যেতে পারবেন না। এখানে এঁদের মধ্যেও অনেকে আছেন যাঁদের মাঝে মাঝে ওখানে দেখতে পাওয়া যায়। এখানে কতগুলো মুখ আছে যে মুখগুলোকে ওখানে মাঝে মাঝে দেখতে পাওয়া যায়।

সুতরাং আপনার কাছে আবেদন করছি, এই ডেঞ্জারাস প্রপজিসন থেকে বাঁচবার জন্য, আজকে স্কুল কলেজের ছাত্রদের বাঁচাবার জন্য, গ্রামে অর্ধাহারে যে সমস্ত মানুষগুলি রয়েছে সেই মানুষগুলিকে বাঁচাবার জন্য মাদক বর্জন নীতিকে কার্যকরী করে তুলুন। আজকে রাজস্ব খাতে আয় বৃদ্ধিটাই বড় কথা নয়, দেশের মানুষের নৈতিক মান, এথিক্স, মোরেলকে বাঁচাবার জন্য চিন্তা করতে হবে। তা না হলে এর দ্বারা আমরা রাজস্ব খাতকে বাড়াবার জন্য যারা ক্রিম অফ্ দি সোসাইটি তাদের ধ্বংসের দিকে নিয়ে যেতে পারি।

এই সরকার যদি কৃষি খাতের অর্থ চারগুণ বাড়াতে পারত তাহলে আমরা এই সরকারকে সাধুবাদ জানাতাম। আজকে যদি ইণ্ডাষ্ট্রির উৎপাদন চারগুণ বা পাঁচগুণ বাড়াতে পারত তাহলে আমরা সাধুবাদ জানাতাম। কিন্তু সে সব ক্ষেত্রে না বেড়ে, বেড়েছে কোথায়, না, চোলাই মদের উৎপাদন বেড়েছে, আর তার জন্য রাজস্ব বাড়ছে। এটা লজ্জার কথা এবং এই সরকারের আজকে সে লজ্জায় মাথা হেঁট করবার যথেষ্ট কারণ আছে।

স্যার, তাই আমি এই বাজেটের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি, এই বাজেটের প্রতি ঘৃণা প্রদর্শণ করছি এবং সেই সঙ্গে আমার যে কাট মোশান আছে সেটা আপনার সামনে রাখছি।

[7-20—7-30 P.M.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জীর বক্তব্য শুনলাম। একটি কথা বহুদিন ধরে শুনছি, ঘ্রাণে অর্ধেক ভোজন হয়ে যায়। সুব্রতবাবু যেভাবে নেশা-গ্রস্ত হয়ে পড়েছিলেন এবং তিনি যেভাবে তাঁর বক্তব্য রাখলেন এবং বক্তব্য রাখতে গিয়ে এক জায়গায় উনি কীড্ স্ট্রীটের আশে-পাশের কথা উল্লেখ করলেন মাদক দ্রব্য সম্পর্কে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, উনি যেসব কথা বললেন তাতে কীড্ স্ট্রীটের বাইরে যাওয়ার দরকার ছিল না। ওনাদের আমলে বিধানসভার সদস্য যারা কীড্ স্ট্রীটের এম. এল. এ. হোষ্টেলে থাকতেন সেখানেই এইসব ঘটনা দেখা গেছে। সেখানে অবাধে বোতল চলেছিল—একথা সবাই জানেন। ওনাদের সময়ে কোন নিয়ন্ত্রণের ব্যবস্থা ছিল না। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তিনি

নিজে এবং বিগত ৫ বছরে বামফ্রন্ট সরকার একটা সুষ্ঠু নীতির ভিত্তিতে অনিয়ন্ত্রিতভাবে মাদক কারবার গোটা পশ্চিমবাংলায় যেভাবে চলেছে তাকে একটা নিয়ন্ত্রিত জায়গায় নিয়ে এসেছেন এবং বাস্তবসম্মতভাবে এবং নীতিগতভাবে স্বীকার করেছেন যে, এখানে মাদক বর্জন সম্পূর্ণ সম্ভব নয়। সেই কারণে অনিয়ন্ত্রিত ব্যবস্থাকে নিয়ন্ত্রণের মধ্যে এনেছেন এবং নিয়ন্ত্রণে আনার জন্যই রাজ্যের রাজস্ব বেড়েছে। এটা হচ্ছে ঘটনা। কিন্তু ওনাদের আমলে মদের কারবার ছিল অবাধ, কোন নিয়ন্ত্রণের ব্যবস্থা ছিল না। বহু ব্যাপারে নিয়ন্ত্রণ ছিল কিন্তু মদের ব্যাপারে কোন নিয়ন্ত্রণ ছিল না, অনিয়ন্ত্রিত করে দেওয়া হয়েছিল। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি, অনিয়ন্ত্রিত ব্যবস্থার জন্য ছাত্র-যুবক থেকে সুরু করে তরুণ সমাজের মধ্যে এই জিনিষ ছড়িয়ে পড়েছিল। কিন্তু বিগত ৫ বছরে বামফ্রণ্টের ইতিহাসে এইটুকু জোরের সঙ্গে বলতে পারি আজকে তরুণ সম্প্রদায় এবং ছাত্র-যুবকদের মধ্যে মাদক দ্রব্য বর্জনের প্রবণতা দেখা দিয়েছে যেটা ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত দেখা যায়নি। ঐ সময়ে নেতৃবৃন্দের আচার-আচরনের মধ্য দিয়ে তরুণ সম্প্রদায় মাদক দ্রব্যে আসক্ত হয়ে পড়েছিল। সেক্ষেত্রে আমরা একটা জায়গায় আসতে পেরেছি। রাজস্বের ক্ষেত্রে সেল্‌স ট্যাকসের পর আবগারি বিভাগ থেকে সব চেয়ে বেশী রাজস্ব আদায় হয়। সেই জন্য বলবো, এই দপ্তর নিশ্চয়ই কৃতিত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। কিন্তু এখনও যেভাবে চোলাইয়ের অবস্থান থেকে গেছে আমাদের সমাজে বিশেষ করে গ্রাম বাংলার সমাজে সেগুলি নিয়ন্ত্রণ করা দরকার, বন্ধ করা দরকার। সেইজন্য আবগারি বিভাগে যদি আজকে আলাদা পুলিশ ফোর্স-এর ব্যবস্থা না করা যায় তাহলে নিয়ন্ত্রণ করা যাবে না। এই বিভাগের নিজস্ব পুলিশ ফোর্সের কোন ব্যবস্থা নেই। কেন্দ্রীয় একসাইজ ডিপার্টমেন্টের এই ব্যবস্থা আছে। কিন্তু রাজ্যের এই ব্যবস্থা নেই যার ফলে পুরোপুরি নিয়ন্ত্রণ করা বা কণ্ট্রোল করা অসম্ভব। সুতরাং সেইদিক থেকে বিচার করে পরবর্ত্তী সময়ে নিজস্ব পুলিশ ফোর্স গঠন করা যায় কিনা তা নিয়ে চিন্তা-ভাবনা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিসংখ্যান দিয়েছেন সেই পরিসংখ্যানের মধ্য দিয়ে একটি কথা স্পষ্ট হয়ে উঠেছে, একদিকে অনিয়ন্ত্রিত ব্যবস্থাকে নিয়ন্ত্রণের মধ্যে নিয়ে এসে রাজস্ব আদায় করা সম্ভব হয়েছে এবং পশ্চিমবাংলার কোষাগার সমৃদ্ধ হয়েছে, সেইদিক থেকে নিশ্চয়ই সমর্থন জানাচ্ছি এবং অন্যদিকে একটা সুষ্ঠু সমাজ ব্যবস্থা গড়ে তোলার জন্য যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকারের পক্ষে করা হয়েছে এবং নিয়ন্ত্রের মধ্যে আনার জন্য—ঐ ছাত্র-যুবকদের মধ্যে মাদক দ্রব্য অবাধে ছড়িয়ে পড়তে যে পারছে না তারজন্য আমি সমর্থন জানাচ্ছি।

এজন্য আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** The motions of Shri Asok Ghosh that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and last.

তার আগে আমি জানিয়ে রাখছি যে এতে কাট মোশন ছিল তিনটে, এর মধ্যে এক নম্বরটা হচ্ছে ডাঃ মোতাহার হোসেনের, উনি নেই। বাকী দুটি টেকন এ্যাজ মুভ ধরে নেওয়া যেতে পারে।

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জবাব দিতে গিয়ে একটা গল্পের কথা মনে পড়ছে। আগেকার দিনে এক পেস্‌কার সাহেবের ১০০ টাকা মাইনে ছিল। তা, একজন এসে খবর দিল, তোমার মাইনে একশো টাকা আর পাচ্ছ না। পেস্‌কার সাহেব বললেন, ঠিক আছে চাকরিটা বাঁচবে তো, পেস্‌কার গিরিটা? অর্থাৎ বাঁ হাতের ব্যাপারটা, সেটা ঠিক আছে তো? এখন এই সমাজে দেখছি যে বাঁ হাতের ব্যাপারটা চলুক, সোজা সরল পথটা বন্ধ থাকুক। সোজা সরল পথ কেউ কেউ চান না, আমারা সেটা চাই। বাঁকা কথা, বাঁকা পথে চলুক, চোরাই পথে চলুক সেটা আমরা চাই না বলেই সোজা সরল রাস্তা, কঠোর রাস্তা নিচ্ছি। আমরা সোজা রাস্তা দিয়েই চলতে চাই। দেখুন, আমাদের রাজস্ব বৃদ্ধি পেয়েছে, কিন্তু দোকান কটা বেড়েছে? গত ৫ বছরে মাত্র ৪টে দোকান বেড়েছে। ৩০ ভাগ বিক্রি বেড়েছে। কেন বেড়েছে? একটা ছোট্ট ঘটনার উদাহরণ দিচ্ছি, এই কিছুদিন আগে হুগলী জেলায় আমরা প্রিভেনটিভ ওয়ার্ক করেছি, কিছু দোকান রেড করিয়েছি, যেমনি রেড করালাম, করতে গিয়ে দেখা গেল আশে পাশে আমাদের সরকারী দোকানগুলিতে বিক্রি বাড়ল। তার মানেটা কি? চোলাই বিক্রি কমে গেল, বন্ধ হল, সরকারী দোকানে বিক্রি হল। অর্থাৎ বাস্তবে যা ঘটছে, তাকে নিয়ন্ত্রণ করার কঠোর ব্যবস্থা দেওয়া হচ্ছে, এটা আমাদের বিরোধী সদস্যদের খুব পছন্দ হচ্ছে বলে মনে হচ্ছে না। কেননা, চোরাই পথের সঙ্গে, চোলাই জিনিষের সঙ্গে চোরাই মালের সঙ্গে হয়ত তাঁদের যোগাযোগ আছে। একটু অন্য রাজ্যগুলি দেখুন না, কংগ্রেসী রাজ্যগুলি দেখুন সেখানে কি পরিমাণ দোকান আছে? (তামিলনাড়ুতে লোকসংখ্যা হিসাবে ৪০০ লিটারের মত লাগে, কিন্তু পশ্চিমবাংলায় লোকসংখ্যা হিসাবে ১১০ লক্ষ মত লাগে।) আমাদের দোকান সামান্য, ১৩০০-র ও কম। বিভিন্ন রাজ্যে কত দোকান বেড়েছে? আমাদের দোকান বাড়ছে না। গত ৫ বছরে দোকান বেড়েছে মাত্র ৪টি। সুতরাং ওঁরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। আমরা জানি চেষ্টা হয়েছে মহারাষ্ট্রে প্রহিবিশান করার। সফল হয়নি, বিহারেও চেষ্টা হয়েছে সফল হয়নি। বাস্তব ঘটনাগুলির সঙ্গে তাঁদের সম্পর্ক নেই। চোখ খুলে যদি রাখেন, উদ্দেশ্য প্রণোদিত

ভাবে যদি অসত্য কথা না বলেন তাহলে তাঁরা দেখবেন যে পশ্চিমবাংলায় প্রহিবিশন সম্ভব নয়। আজকের সামাজিক ব্যবস্থাতে মদ বেশী করে খাওয়ানো হচ্ছে, বামফ্রন্ট সরকার সেটা কমাতে চাইছে। তাঁরা যে সামাজিক ব্যবস্থা অটুট রেখেছেন, কেন্দ্রীয় সরকার যে অর্থনীতিক ব্যবস্থা, ধনতান্ত্রিক ব্যবস্থা অটুট রেখেছেন, তার ফলে যে চেহারা দেখা যাচ্ছে সর্বক্ষেত্রে, আইন যে ভাবে সংবিধান তৈরী হয়ে আছে, তাতে বাঁকা পথে চোরা পথে পয়সা আসবে। যাঁরা এসব বেশী বেশী করে খান, তার দাম যদি বাড়ানো হয় তা হলে খুশী হন এই কারণে, যে তাঁদের অনেক টাকা আছে, বেশী দামের মাল বড় বড় হোটেলে গিয়ে খান, তাতে তাঁদের প্রেষ্টিজ বৃদ্ধি হয়। অতএব সেইসব ক্ষেত্রে আমরা ট্যাক্স বৃদ্ধি করে আয় বাড়াচ্ছি। বড়দের উপরে যারা চোরাপথে টাকা রোজগার করেন তাদের সম্পর্কে এই ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাদের উপরে ট্যাক্স বসিয়ে ট্যাক্স স্ট্রাকচার পরিবর্ত্তন করে আয় বাড়ানো হচ্ছে। এটা তারা বুঝে রাখুন।

[7-30—7-38 P.M.]

আপনারা জানতে পারবেন ইদানিংকালে আমরা বহু জায়গা রেড করেছি। ২৪-পরগণার পৈলান এলাকাতে, হুগলীর নানা জায়গা রেড করে আমরা সুফল পাচ্ছি। দুটো জেলার মাঝখানে একটা জায়গা নিয়ে দুটো জেলার সঙ্গে যোগাযোগ করে রেড করিয়েছি। যখন রেড করতে পারছি, তখন ইললিগ্যাল ডিটিলেসান বন্ধ হচ্ছে এবং কিছু টাকা সরকারী দোকানে আসছে। আমরা মাত্র ৪টি দোকান বাড়িয়েছি এটা আপনারা জেনে রাখবেন। ইলিসিট এ্যালকোহল নানা জায়গায় তৈরী হয়। সেই পয়জনাস মদ অনেকে খায়। বেশী বেশী করে বেআইনী বিষাক্ত মদ খাক এবং মানুষ মরুক, এটা তারা চান। আমরা উল্‌টোটা চাই, মদ যাতে মানুষ না খায়, কম খায় সেই দিকে আমরা চেষ্টা করছি। ট্যাস্ক ট্রাকচার এমন ভাবে পরিবর্ত্তন করছি, বড় লোক, যাদের কাঁচা পয়সা প্রচুর আছে তাদের আয় থেকে খানিকটা কেটে নেওয়া যায় এবং সেই টাকা যাতে রাজস্ব খাতে আসে সেই ভাবে। ওদের আমলে দোকান সংখ্যা যা ছিল, আমাদের আমলে দোকান সংখ্যা মাত্র ৪টি বেড়েছে। অথচ আমাদের আয়টা বেড়ে ২৬ কোটি থেকে এবার ৫৮ কোটি টাকা হয়েছে। এই ভাবে আমরা আয় করছি। চোলাই বন্ধ করে, ট্যাক্স ট্রাকচার পরিবর্ত্তন করে, বড়লোকের কাঁচা পয়সা কেটে নিয়ে, মাতালদের বাঁকা চলার পথে যে পয়সা আসছে তার উপর আক্রমণ করে আমরা বাজেট রচনা করেছি। আমি বেশী কথা বাড়াতে চাই না। কাট মোসান প্রতিটি বিবেচনা করা হয়েছে। দ্বিতীয় সরকারের নীতি উপেক্ষা করে কোন স্কুল, কলেজ, শিক্ষা প্রতিষ্ঠান অথবা সাংস্কৃতিক প্রতিষ্ঠানের সন্নিকটে মাদক দ্রব্যের

লাইসেন্স দেওয়া হয়েছে বলে যে অভিযোগ করা হয়েছে, তা আমি অস্বীকার করি। যখন কোন মাদক দ্রব্যের দোকানের প্রসঙ্গে কোন রকম আপত্তিকর অভিযোগ পাওয়া যায় সরকার সেটা যত্নসহকারে বিবেচনা করেন এবং সিদ্ধান্ত গ্রহণ করেন। ছাঁটাই প্রস্তাবের উপর বিষদ বিবরণী কিছু না থাকায় এই ব্যাপারে কিছু বলা সম্ভব হচ্ছে না। নিয়মকানুন আছে, অবজেকসান থাকলে তার রেকর্ড করা হয় এবং নোটিশ করা হয় কোথায় কোথায় করা হবে না। এই সব অনেক কিছু আছে, এই সব নিয়মগুলি পালন না করলে প্রতি বছর রিন্যুয়ালের সময় অবজেকসান করতে পারেন। কাঁথিতে বেশ কয়েক বছর আগে ২।৩ টি বিলীতি মদের দোকানের লাইসেন্স দেওয়া হয়েছিল। ইদানিং সেই পুরানো জায়গা বাতিল করে নূতন জায়গায় সরানো হয়েছে। তা করার আগে সরকারের নির্দেশ চাই এবং জনসাধারণের আপত্তি গ্রহণ করা হয়। কোন আপত্তি থাকলে তা বিশেষ যত্নসহকারে ভাবনা চিন্তা করে জেলা কর্তৃপক্ষ নিয়ম অনুযায়ী ব্যবস্থা নেন। সরকার যদি কোন আপত্তি বা অভিযোগ পান তাহলে সেটা যথাযথ ভাবে বিবেচনা করে দেখা হয়। কাজেই নূতন লাইসেন্স রিনিউ করার সময় সেই সব যদি আপত্তি থাকে তাহলে তা বিবেচনা করা হয়। আমি সকল ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে যে ব্যয় বরাদ্দের উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I now put to vote the Cut Motions (Nos. 6, 2 & 3) of Shri Asok Ghosh.

The motions of Shri Asok Ghosh that the amount of demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following result :

**AYES**

Abdus Sattar, Shri
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Mahbubul Haque, Shri
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Sadhukhan, Shri Tarapada
Shaikh Imajuddin, Shri

**NOES**

Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Natabar
Basu, Shri Debi Prosad
Basu, Shri Subhas

Bhowmik, Shri Kanai
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Hrishikesh
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Suvendu
Mandi, Shri Rampada
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Biswanath
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Hemanta Kumar
Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda
Sen, Shri Dhirendra Nath
Sen, Srhi Sachin
Singha, Shri Suresh
Sinha, Dr. Haramohan
Soren, Shri Khara
Talukdar, Shri Pralay

The Ayes being 9 and the Noes 77, the motions were lost.

The motion of Shri Bimalananda Mukherjee that a sum of Rs. 4,53,54 000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "239-State Excise" was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.38 till 1 p.m. on Wednesday, the 15th September, 1982, at the 'Assembly House', Calcutta.

A(82) - 87

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 15th September 1982 at 1 P.M.

**Present**

Mr. Speker (SHRI SYED ABUL MANSUR HABIBULLAH) in the Chair, 10 Ministers, 15 Ministers of State and 181 Members.

[ 1-00—1-10 P.M. ]

**শ্রীসুনীতি চট্টরাজ:** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, উত্তর না আসলে আমরা সাপ্লিমেণ্টারী করবো কি করে?

**মিঃ স্পীকার:** আপনারা বসুন, এটা কোশ্চেন আওয়ার, পরে আপনারা বলবেন।

*৫৬ স্থগিত: মন্ত্রী অসুস্থ তাই স্থগিত।

## HELD OVER STARRED QUESTIONS

**(To which oral answers were given)**

### Increase of Sick Industries

***60.** (Admitted question No. *482.) **Shri GYAN SINGH SOHANPAL :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state that—

(a) whether it is a fact that the number of sick industries in the State has gone up in the last five years and if so, the reasons thereof;

(b) what was the number of sick industries as on the 30th June in the years 1977, 1978, 1979, 1980, 1981 and 1982; and

(c) whether the State Government has taken any step to revive the sick industries and if so, the results thereon ?

**Dr. Kanai Lal Bhattacharya :** (a) Yes, Sir. Of the many reasons the important ones are :

(i) management deficiency,

(ii) technological obsolescence,

(iii) loss of market and lack of product dicersification,

(iv) increased cost of production, reducing the viability of the unit etc.

(b) Reports available with the State Government indicate that there were 71 large sick units on 31.12.77, 82 on 31.12.78, 93 on 31.12.79 and 107 on 31.12.81 in West Bengal. Figures for 1980 on that date are not available. Figure for 1982 on that date is yet to come.

(c) Yes, Sir. Due to various measures taken by the State Government several sick units which were closed have been reopened and put on commercial production. Financial and managerial assistance are being given by the State Government at present to 30 units, some of whom have shown signs of recovery. Others are in various stages of being nursed back to health. During the last 5 years the State Government have spent about 27 crores of rupees for its assisted units protecting the employment altogether of about 54,000 employees.

**Shri Gyan Singh Sohanpal :** Will the hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state whether power shortage, deteriorating law and order situation and labour unrest in the State have anything to do with the sickness of the Industry ?

**Dr. Kanailal Bhattacharya :** No. They have nothing to do with the sickness of the Industry.

**Shri Gyan Singh Sohanpal :** Will the hon'ble Minister in charge of the Labour Dept. be pleased to state whether any study has been conducted to find out as to how many of the sick units can be restored to health ?

**Dr. Kanailal Bhattacharya :** Offhand I cannot answer to this because the sickness of the sick units is generally defined as a unit which is giving loss three consecutive financial years. So without re-structuring the capital and reconstruction of the programme it may be that one unit may come

back to health after another three consecutive years. So I cannot offhand say whether any study has been made regarding what you have asked.

**Shri Gyan Singh Sohanpal :** May I understand that no study has been conducted to this ?

**Dr. Kanailal Bhattacharya :** Yes, no study has been conducted.

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** পর পর ৩ বছর আর্থিক ক্ষতি তাকে সিক বলে ঘোষণা করা হবে, সেখানে সি. এস. টি. সি.-র বিগত ৩ বছর ধরে যে ফ্যাইন্যান্সিয়াল লস হচ্ছে সে ক্ষেত্রে তাকে সিক বলে ডিক্লেয়ার করবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এটা প্রশ্ন হয় না, তবে মন্ত্রী মহাশয় উত্তর দিতে পারবেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সি. এস. টি. সি. যে সিক ইউনিট এটা সকলেই জানেন। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া একটা ডেফিনিশান দিয়ে বলে দিয়েছেন কাদের কাদের সিক ইউনিট বলা হবে। পর পর ৩ বছর যে কোম্পানীর লস হচ্ছে তাকেই সিক ইউনিট বলা হবে। আর. বি. আই.-এর ডেফিনিশান অনুযায়ী এটা সিক ইউনিট।

**শ্রীসুরেশ চন্দ্র সিংহ ঃ** যে সব ইণ্ডাস্ট্রি সিক হয়ে যায় তার জন্য কেন্দ্র কত টাকা সাহায্য করেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় বা রাজ্য সরকার সাহায্য করেন রিষ্ট্রাকচারিং অফ দি ক্যাপিটাল অর রিকনস্ট্রাকসান অফ দি স্কীম নেবার জন্য যদি প্রেয়ার জানান তাহলে ফ্যাইন্যান্সিয়াল প্রতিষ্ঠান থেকে হেলপের জন্য।

**Shri Gyan Singh Sohanpal :** Will the hon'ble Minister be pleased to state whether it is a fact that in a number of large units the state accounts for about 25% of the national total ?

**Dr. Kanailal Bhattacharyya :** It may or may not be 25%. I cannot exactly say what is the percentage.

**Shri Gyan Singh Sohanpal :** What is the position in regard to the small unit ?

**Dr. Kanailal Bhattacharyya :** This concerns the Small Industries Department.

## গঙ্গা, পদ্মা ও ভাগীরথীর ভাঙ্গন রোধ

*৬৯। ( অনুমোদিত প্রশ্ন নং *২৮৩। ) **শ্রীঅমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গঙ্গা, পদ্মা ও ভাগীরথীর ভাঙ্গন রোধে সম্প্রতি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) ঐ বাবত কেন্দ্রীয় সাহায্য কি পরিমাণ পাওয়া গিয়েছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায় পদ্মা-গঙ্গার দক্ষিণ তীরে ফরাক্কা থেকে জলঙ্গী পর্য্যন্ত ৯৪ কিঃ মিঃ ভঙ্গন প্রতিরোধের একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করা আছে। পরে যে সমস্ত জায়গায় রেলপথ ও জাতীয় সড়ক বিপদাপন্ন উহাদের রক্ষার জন্য ১৯ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে। উভয় প্রকল্পই "গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের" বিবেচনাধীন আছে।

গঙ্গা-পদ্মা ও ভাগীরথীর ভাঙ্গন প্রতিরোধে রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতায় জরুরী ভাবে সামান্য সামান্য (pulliatino measures) কাজ করেছে এবং এখনও করিতেছে।

খ) ঐ বাবদ কোন কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায় নাই।

[1-10—1-20 P.M.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ভাঙ্গন দেখতে কেন্দ্রীয় সমীক্ষক দলের আসার কথা ছিল, তাঁরা কি এসেছেন এবং তাঁদের রিপোর্ট কি পেয়েছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** কেন্দ্রীয় সমীক্ষক দলের চেয়ারম্যান এসেছিলেন এবং এখানকার অফিসাররাও সেখানে যান। তাঁরা দেখে গিয়েছেন, তাঁদের কোন রিপোর্ট এখন পর্যন্ত আমাদের হাতে আসেনি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** যে প্রকল্প রাজ্য সরকারের পক্ষ থেকে পেশ করা হয়েছে তাতে কত টাকা ধরা হয়েছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমরা ৯৪ কিলো মিটারের জন্য ১৯৮ কোটি টাকা

খরচ হবে বলে জানিয়েছিলাম। আর শুধুমাত্র রেলপথ এবং জাতীয়ে সড়কের যে সব জায়গা বিপদাপন্ন তার জন্য ১৯ কোটি টাকার প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান হয়েছে।

**শ্রীঅতীশ চন্দ্র সিংহ:** মন্ত্রী মহাশয় জানাবেন কি ভাগীরথী নদীর ভাঙ্গনের জন্য যে অবস্থার সৃষ্টি হচ্ছে সেখানে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার ইনভল্ভড নন। যে সমস্ত জায়গায় ভাঙ্গন হচ্ছে, আমার নিজস্ব কেন্দ্রেও হচ্ছে, আপনি দেখতে গিয়েছিলেন, সেই সমস্ত জায়গার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কি না?

**শ্রীননী ভট্টাচার্য্য:** কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং হচ্ছে। বন্যার জল নেমে গেলে আবার কিছু স্কীম নেওয়া হবে। সেগুলির ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীশশী মহম্মদ:** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে যমস্ত এলাকায় রেলপথ আছে, জাতীয় সড়ক আছে সেই এলাকায় ভাঙ্গন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে সুপারিশ করা হয়েছে তাতে ১৯ কোটি টাকা ব্যয় ধরা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন সেই সমস্ত এলাকা বাদ দিয়ে যে সমস্ত জায়গায় ভাঙ্গন চলছে সেগুলি কি স্টেট গভর্নমেন্ট নিজ দায়িত্বে ভাঙ্গন প্রতিরোধের কাজ করবেন?

**শ্রীননী ভট্টাচার্য্য:** আমি আগেই বলেছি ১৯৮ কোটি টাকার এষ্টিমেট করে কেন্দ্রের কাছে জানিয়েছি, সেটা এখন পর্যন্ত বিবেচনাধীন আছে, এটা হচ্ছে ১ নং। ২ নং ব্যাপার হচ্ছে জরুরী ব্যবস্থা হিসাবে রেলপথ, ন্যাশান্যাল হাইওয়ের যে সমস্ত জায়গা বিপদাপন্ন হয়েছে সেই সমস্ত জায়গাতে বাঁধ নির্মাণ বা অন্যান্য বন্যা প্রতিরোধ কাজ করার জন্য ১৯ কোটি টাকার এষ্টিমেট করা হয়েছে, সেটা গঙ্গা ভাঙ্গন কমিশনের কাছে আছে। এছাড়া অন্যান্য এলাকা যেখানে রেলপথ, জাতীয় সড়ক বিপদগ্রস্ত হচ্ছে না সেই এলাকার ভাঙ্গন প্রতিরোধ করতে গেলে যে ১৯৮ কোটি টাকা দরকার এত টাকা নিশ্চয়ই রাজ্য সরকারের নেই। আমরা চেষ্টা করছি, বলেছি, যাতে অন্ততঃ এই ভাঙ্গন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য পাই। সেই ব্যবস্থা না করলে শুধু একমাত্র রাজ্য সরকারের টাকার উপর নির্ভর করে এই ভাঙ্গন প্রতিরোধের পাকাপাকি ব্যবস্থা করা সম্ভব নয় এটা জানিয়েছি।

**শ্রীশশী মহম্মদ:** কেন্দ্রীয় সরকারের কাছে ১৯৮ কোটি টাকার প্রকল্প তৈরী করে পাঠান হয়েছে শুনলাম। আমার প্রশ্ন হচ্ছে কেন্দ্রীয় সরকার যদি এই টাকা দিতে রাজী না হন তাহলে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করবার জন্য কোন রকম চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমরা অনুমান করছি না যে কেন্দ্রীয় সরকার এটা দেবেন না এবং এই ব্যাপারে তাঁদের উপর চাপ সৃষ্টি করতে হবে।

**শ্রীশেখ ইমাজুদ্দীন ঃ** সংবাদপত্রে প্রকাশ যে আমাদের দলের এম. এল. এ. হবিবুর রহমানের বাড়ী পদ্মার ভাঙ্গনে পড়েছে। এ সম্বন্ধে কি ব্যবস্থা করবেন জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আপনি যদি ব্যাপারটা জানেন তাহলে প্রশ্নের আকারে বলার কোন মানে হয় না।

**শ্রীহৃষিকেশ মাইতি ঃ** কাকদীপ থানার অন্তর্গত বটতলা এবং হুগলী নদীর মোহনায় ডিপ ওয়াটার চ্যানেল তৈরী হওয়ায় কয়েকটি গ্রাম প্রায় নিশ্চিহ্ন হয়ে গেছে, যাদের নাম লক্ষ্মীপুর, শিবাজী নগর প্রভৃতি। এখানকার ২ কিলোমিটার জমি ভাঙ্গনে পড়েছে যে ধরনের ভাঙ্গন ভাগীরথীতে হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই খবর আপনি পেয়েছেন কিনা এবং মেরামতের কি ব্যবস্থা করেছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এই প্রশ্ন এটা থেকে আসে না। যা হোক, এ সম্বন্ধে কিছু কিছু সংবাদ পেয়েছি।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মন্ত্রী মহাশয় ভাঙ্গন রোধের কথা যা বললেন তার সঙ্গে ফরাক্কার জল ছাড়ার কোন সম্পর্ক আছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এর সঙ্গে এ প্রশ্নের কোন সম্পর্ক নেই এবং এটা অপ্রাসঙ্গিক।

**শ্রীহুমায়ুন চৌধুরী ঃ** মন্ত্রী মহাশয় বললেন, ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত ব্যবস্থা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে ফরাক্কার পূর্বপারে প্রায় ৯ কোটি টাকা খরচ করে মার্জিন্যাল বাঁধকে শক্ত করবার জন্য যে বোল্ডার পিচিং করা হয়েছে সেটা পশ্চিমবঙ্গ সরকার করেছেন, না কেন্দ্রীয় সরকার করেছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** নোটিশ চাই।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, হুগলী নদীর ভাঙ্গন রোধ করবার জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দিয়েছেন এবং কত টাকা কেন্দ্রীয় সরকারের কাছে এই ভাঙ্গন রোধ করবার জন্য চাওয়া হয়েছিল ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এই প্রশ্নের সঙ্গে এটা প্রাসঙ্গিক নয়। আমি ভাগীরথী

এবং গঙ্গা সম্বন্ধে বলেছি এবং হুগলী সম্বন্ধেও নিশ্চয়ই কিছু কিছু খবর আছে। এই ব্যাপারে নোটিশ দিলে বলতে পারব।

**মিঃ স্পীকার:** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, আজকে যে ৩৪টি প্রশ্ন আছে তার সব কয়টির উত্তর যদি আপনারা চান তাহলে এইভাবে সাপ্লিমেন্টারী করলে চলবে না এবং আমিও সেটা এ্যালাউ করব না। আমি একটি প্রশ্নের উপর ম্যাক্সিমাম ৪টি সাপ্লিমেন্টারী কোশ্চেন এ্যালাউ করব—নট মোর দ্যান দ্যাট।

## হাড়োয়া-কুল্টীগং ড্রেনেজ স্কীম

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫১।) **শ্রীসরল দেব:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক গত ১০-৩-৮১ তারিখের প্রশ্ন নং *৮ (অনুমোদিত প্রশ্ন নং ৮৮) উল্লেখপূর্বক জানাইবেন কি—

(ক) হাড়োয়া ও কুল্টীগং বেসিন ড্রেনেজ স্কীমের ডিজাইনে কাজ শেষ হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে, উক্ত কাজ কবে আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীননী ভট্টাচার্য্য:** (ক) হাড়োয়াগং, কুল্টীগং বেসিন ড্রেনেজ স্কীমের পরিকল্পনার কাজ (ডিজাইন ওয়ার্কস) প্রায় সম্পূর্ণ হইবার মুখে। ম্যাথামেটিক্যাল মডেল এর ফলাফল "রিভার রিসার্চইনষ্টিটিউট" হইতে পাওয়া গিয়াছে এবং এই স্কীমের পরিকল্পনার কাজে ব্যবহার করা হইতেছে।

(খ) উক্ত স্কীম তৈয়ার হইয়া গেলে চিফ ইঞ্জিনিয়ারর্স কমিটি হইতে ছাড়পত্র পাওয়ার পর টেকনিক্যাল কমিটি অফ দি ওয়েষ্টবেঙ্গল স্টেট ফ্লাড কণ্ট্রোল বোর্ড এর নিকট উৎথাপন করা হইবে। তৎপরে গঙ্গা ফ্লাড কণ্ট্রোল কমিশন-এ পরীক্ষা-নিরীক্ষার পর প্লানিং কমিশনের ক্লিয়ারেন্স লইতে হইবে।

এই সমস্ত ক্ষমতা সম্পন্ন কমিটির অনুমোদন লাভের পর প্লানিং কমিশন ছাড়পত্র দিলে তবেই উপরোক্ত স্কীমটি কার্য্যে পরিণত করা সম্ভব হইবে। অবশ্য রাজ্য সরকারের ব্যয় অনুমোদনও দরকার।

[1-20—1-30 P.M.]

**শ্রীসরল দেব:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে হাড়োয়া কুলটি ড্রেনেজ স্কীম, এটা বিদ্যাধরী প্রকল্পের অন্তর্ভুক্ত কি?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এটা এখনই বলতে পারছি না।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এর সঙ্গে নোয়াই ও সুঁটি সংস্কারের কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** নোটিশ দিলে বলে দিতে পারবো।

**পশ্চিমবঙ্গে নূতন শিল্প স্থাপনে কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব**

*১৫০। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৮২।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নূতন শিল্প স্থাপন সম্পর্কে রাজ্যসরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের নিকট কোন প্রস্তাব পেশ করা হইয়াছে কিনা ; এবং

(খ) হইয়া থাকিলে, উক্ত প্রস্তাবে কি কি এবং কোথায় কোথায় শিল্প স্থাপন করায় বিষয় বলা হইয়াছে ?

**ডঃ কানাই লাল ভট্টাচার্য্য ঃ** ক) হ্যাঁ

(খ) প্রস্তাবগুলির বিস্তৃত বিবরণ সংলগ্ন বিবরণীতে দেওয়া হইল।

**Statement reffered to in reply to clause (Kha) of Starred Question No. *150**

**Proposals submitted to the Govt. of India, Ministry of Steel & Mines, Department of Steel.**

| Sl. No. | Name of Projects | Location of Projects |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| 1. | Expansion of capacity of Durgapur Steel Plant. | Durgapur. |
| 2. | Modernization/Diversification scheme of Durgapur Steel Plant as recommended by MECON. | Durgapur. |
| 3. | Alloy Steel Plant, Durgapur Expansion of capacity | Durgapur. |
| 4. | I. I. S. C. O. Installation of Sinter Plant with ancillaries | Burnpur. |

| Sl. No. | Name of Projects | Location of Projects |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| | **Ministry of Defence.** | |
| 5. | Location of one of the two new Defance Electronics units in West Bengal. | Salt Lake, Calcutta. |
| 6. | Proposal for setting up of a Ship Repairing project in West Bengal. | Haldia, Midnapur. |
| | **Ministry of Petroleum, Chemicals & Fertilizers, Deptt. of Petroleum.** | |
| 7. | Expansion of capacity of Haldia Oil Refinary. | Haldia, Midnapur. |
| 8. | Setting up of Petro-chemicals complex. | Haldia, Midnapur. |
| | **Department of Chemicals & Fertilizers.** | |
| 9. | Setting up of a Durgs Plant by M/s. Smith Stanistreat Pharmaceutical Ltd. | Calcutta. |
| 10. | Setting up of Second Unit of M/s. Hindustan Organic Chemicals. | Haldia, Midnapur. |
| | **Ministry of Industry, Deptt. of Heavy Industries.** | |
| 11. | M/s. Sharat Electronics Ltd. | Salt Lake, Calcutta. |
| | **Ministry of Commerce.** | |
| 12. | Setting up of Export Processing Zones in West Bengal. | Salt Lake. |

## দুর্গাপুরে বন্ধ কারখানা

*১৫১। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৩০। ) **শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, সাম্প্রতিককালে দূর্গাপুরে ১৫০টি ক্ষুদ্র ইঞ্জিনিয়ারিং ইউনিট ৪২ দিন যাবৎ বন্ধ অবস্থায় আছে ;

(খ) সত্য হইলে, উক্ত কারখানাগুলি বন্ধ হওয়ার কারণ কি ;

(গ) উক্ত কারখানাগুলি বন্ধ থাকায় কত শ্রমদিবস নষ্ট হয়েছে ; এবং

(ঘ) উক্ত কারখানাগুলি বন্ধ থাকায় আর্থিক ক্ষতির পরিমাণ কত ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** (ক) না ;

(খ) প্রশ্ন ওঠে না ;

(গ) প্রশ্ন উঠে না ;

(ঘ) প্রশ্ন উঠে না ;

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বোধ হয় ডিপার্টমেন্ট থেকে ঠিকভাবে ব্রিফ্ড হন নি। একটু খবর নেবেন। আমি যে প্রশ্নটা করেছি জেনেশুনেই করেছি। আমি খালি জানতে চাইছি বন্ধ হওয়ার পিছনে কারণ কি, লেবার ডিসপিউট্স না শর্টেজ অব পাওয়ার ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন—প্রশ্নটা হচ্ছে, ইহা কি সত্য সম্প্রতিকালে দুর্গাপুরে ১৫০টি ক্ষুদ্র ইঞ্জিনিয়ারিং ইউনিট ৪১ দিন যাবৎ বন্ধ অবস্থায় আছে ? এই প্রশ্নটি এ্যাসেমব্লি চালু হওয়ার পর করেছেন এবং আমিও জেনেশুনেই উত্তর দিয়েছি। যেদিন প্রশ্ন করেছেন সেই সময় থেকে আজ পর্যন্ত এই রকম কোন ইউনিট বন্ধ হয়নি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** উনি যেদিন থেকে মন্ত্রী হয়েছেন সেদিন থেকে—আমি জিজ্ঞাসা করেছি, এই রকম কোন ঘটনা ঘটেছে কি না, সিন্স ইউ টুক চার্জ অব দি অফিস।

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** আপনার প্রশ্নটা হচ্ছে বন্ধ অবস্থায় আছে কি না ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** আমি জানতে চেয়েছি, মন্ত্রী হওয়ার পর এই রকম কোন ঘটনা ঘটেছে কিনা, উনি জানেন কি ?

( নো রিপ্লাই )

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** প্রশ্নটা মন্ত্রী মহাশয় তুচ্ছ-তাচ্ছিল্য করে উড়িয়ে দিচ্ছেন। তিনি এটাকে ভাষাগত প্রশ্ন করবার চেষ্টা করছেন। সাম্প্রতিককালে একটা

দপ্তর চালানোর জন্য মন্ত্রী হলেন ছাট ডাজ নট ম্যাটার। ইভেন আপনি আজকে একটা ডিপার্টমেন্ট-ইন-চার্জের মন্ত্রী হয়েছেন। কাজেই হি ইজ এ পার্ট অব দি গভর্নমেন্ট টু-ডে। সুতরাং তিনি একটি পারমানেন্ট ইনষ্টিটিউসনের অন্তর্ভুক্ত সেই ভাবেই তাকে উত্তর দিতে হবে। সাম্প্রতিককাল বলতে মাননীয় সদস্য যা মিন করতে চেয়েছেন সেটা হল ইদানিংকাল ক্যাটিগোরিক্যালি ১ বছর হতে পারে, ২ বছরও হতে পারে, এই সময়ের মধ্যে এই ধরণের ঘটনা ঘটেছে কিনা জানতে চেয়েছেন। এখন সাম্প্রতিককাল বলতে ১ মাসকেও বোঝাতে পারে। কাজেই এই সব জিনিস না করে আপনি সোজাসুজি উত্তর দিতে বলুন।

**মিঃ স্পীকার ঃ** এটা ব্যাখ্যার ব্যাপার। আপনি এক রকম ব্যাখ্যা করবেন, উনি অন্য রকম ব্যাখ্যা করবেন। নানান ব্যাখ্যার ব্যাপার হবে। আমি এটা ধরব ফ্রম দি ডেট অব কোশ্চেন—তাই হওয়াই উচিত। যে তারিখে আপনি কোশ্চেন দিয়েছেন তার মধ্যে হবে কি হবে না, মন্ত্রী তার উত্তর দিয়েছেন। আপনার ব্যাখ্যা অনুযায়ী সঠিক নাও হতে পারে। মন্ত্রী অন্য ব্যাখ্যা দিচ্ছেন। যেখানে ডিসপিউটেড ব্যাপার হয় সেখানে নানা রকম ব্যাখ্যা হয়। এই আলোচনা করে লাভ নেই। আপনার যদি নির্দিষ্ট কোন কোশ্চেন থাকে তাহলে ফ্রেস কোশ্চেন ফাইল করবেন, তার উত্তর পাবেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। স্যার, মন্ত্রী মহাশয় প্রশ্নটি এড়িয়ে যাবার চেষ্টা করছেন। আপনি প্রশ্নটা পড়ে দেখুন কি আছে—"ইহা কি সত্য, ১৫০ টি ইউনিট ৪১ দিন যাবৎ বন্ধ হয়ে আছে? ৪২ দিন মিনস আমি যে দিন প্রশ্ন করেছি তার মধ্যেই পড়ছে। তা না হলে আপনি কি হিসাবে বলবেন ৪১ দিন বন্ধ ছিল না?

**মিঃ স্পীকার ঃ** আমার ইন্টারপ্রিটেসন আপনার সঙ্গে নাও তো মিলতে পারে। তাই ক্যান ইন্টারপ্রিট ইন এ ওয়ে, ইউ ক্যান ইন্টারপ্রিট ইন আদার ওয়ে, হি ক্যান ইন্টারপ্রিট ইন এ্যানাদার ওয়ে। যাই হোক, আমি মন্ত্রীকে বলব এই কোশ্চেনটির আপনি আবার উত্তর দেবেন। এটা হেল্ড ওভার রইল। ফ্রম দি ডেট অব কোশ্চেন ইট হ্যাজ বিন ফাইণ্ড আপনি সেইভাবে উত্তর দেবেন।

### সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্প

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯।) **শ্রীসরল দেব ঃ** উন্নয়ন ও পরিকল্পনা

( সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্প ) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্পে এ পর্যন্ত পশ্চিমবঙ্গের কতগুলি গ্রামকে উন্নয়ন করা সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্প মূলতঃ ব্লকভিত্তিক কর্মসূচী ইহা নির্দিষ্ট সংখ্যক গ্রাম উন্নয়ন করিবার প্রকল্প নহে। দরিদ্র সীমার নীচে অবস্থিত বিভিন্ন পরিবারকে নানা ধরনের উৎপাদনমুখী ও লাভজনক অর্থনৈতিক কর্মকাণ্ড মারফৎ দারিদ্র সীমার উর্দ্ধে তোলা এই কর্মসূচীর উদ্দেশ্য। সরকারী অনুদান ও ব্যাঙ্ক ঋণের সাহায্যে পরিবারভিত্তিক অর্থনৈতিক প্রকল্প রূপায়ণ এই কর্মসূচীর বৈশিষ্ট্য।

[ 1-30—1-40 P. M. ]

**শ্রীসরল দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গ্রামগুলি নিচ্ছেন সেগুলি সি. এম. ডি. এ. এলাকার বাইরে, না, সি. এম. ডি. এ. এলাকায় পঞ্চায়েতের মধ্যে যে সমস্ত গ্রাম আছে সেগুলিও অন্তর্ভুক্ত করেছেন ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ সেখানে নির্দেশ আছে প্রতি বছর ৬শো জন করে অর্থাৎ একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনার ৫ বছরে একটি ব্লকে ৩ হাজার লোককে—যারা দারিদ্র্য সীমার নীচে আছে—বিভিন্ন রকমের সাহায্যের মাধ্যমে ক্রমশ তাদের দারিদ্র্য সীমার উপরে তোলার চেষ্টা করা হবে। অনেকের এরকম কনসেপসান আছে, আগে যে কমিউনিটি ডেভালপমেন্ট প্রজেক্ট ছিল সেটাতে কয়েকটা ব্লককে ঠিক করে নেওয়া হত এটা সে রকম ব্যাপার নয়। এটা হচ্ছে, সমস্ত ব্লকে যারা পুয়োরেষ্ট সেকসান, যারা দারিদ্র্য সীমার নীচে রয়েছে তাদের সকলকে তো করা যাবে না সেইজন্য ৬শো করে প্রতি বছর করে ৫ বছরে তিন হাজার জনকে নানা রকমের প্রকল্পের মাধ্যমে—অনুদান, সাহায্য ইত্যাদির মাধ্যমে উন্নত করা হবে।

**শ্রীসরল দেব** ঃ অনেক পঞ্চায়েত এলাকা সি. এম. ডি.-এর এলাকাভুক্ত আছে এবং সেখানে অনেক মানুষ দারিদ্র্য সীমার নীচে রয়েছে। আমার প্রশ্ন, সেই অঞ্চলগুলিকেও কভার করা হচ্ছে কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ এখানে ইউনিটটা হচ্ছে ব্লক। কাজেই ব্লকের মধ্যে হলেই হবে, দেখা হবে হোয়েদার ইট ইজ উইদিন দি ব্লক কি না—সেটা সব জায়গাতেই হবে। এই হচ্ছে পজিসান।

**শ্রীতারাপদ সাধুখাঁ**ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই পরিকল্পনাতে সারভে করে কত পরিবার প্রকৃতপক্ষে দারিদ্র্য সীমার নীচে রয়েছে তা নির্ণয় হয়েছে কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ দারিদ্র্য সীমার নীচে—এটা ক্রমশ বাড়ছে। এক সময় ছিল যখন পশ্চিমবাংলায় শতকরা ৪০ ভাগ দারিদ্র্য সীমার নীচে ছিল। আপনাদের সুবিধার জন্য বলে দিচ্ছি ১৯৮০-৮১ এবং ১৯৮১ ৮২ এই দুটি ফাইনানসিয়াল ইয়ারে—১৯৮০-৮১ সালে ২৮ হাজার ৪৮১ এইভাবে বেনিফিটেড হয়েছে এবং ১৯৮১-৮২তে ৬৭ হাজার ৩৮০ জন হয়েছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**ঃ এই যে ৫শো করে লোককে এক একটা ব্লকে সাহায্য দেওয়া হচ্ছে এতে গ্রামীণ গৌড় ব্যাঙ্ক সেই পরিমাণ টাকা দিচ্ছে না এবং অনেক স্কীম করা যাচ্ছে না—মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ যদিও এটা প্রশ্নের মধ্যে নেই কিন্তু তবুও বলছি, যেসব পরিকল্পনা ব্যাঙ্কের সাথে যুক্ত সেই সমস্ত ব্যাপারে নানা রকমের অসুবিধা আছে সেটা আমরা জানি। আমরা সেই অসুবিধাগুলি দূর করার প্রচেষ্টা চালাচ্ছি।

**শ্রীপ্রবোধচন্দ্র সিনহা**ঃ সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প অনেক ব্লকে যা কার্যকরী হচ্ছে না তার কারণ ব্যাঙ্কের আর্থিক সাহায্যের উপর সেগুলি নির্ভরশীল। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ব্যাঙ্কের আর্থিক সাহায্যের ব্যাপারে যেখানে অসুবিধা দেখা দিচ্ছে সেখানে সেই অসুবিধা দূর করার জন্য কি করা হচ্ছে।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ আমি এর আগের প্রশ্নের জবাবেই বলেছি যে অনেক পরিকল্পনা যেগুলি ব্যাঙ্কের সাথে যুক্ত সেগুলি নানা কারণে হচ্ছে না, সেই ডিফিকালটিসের কথা আমরা জানি। ষ্টেট লেভেলে এবং ডিষ্ট্রিক্ট লেভেলে ব্যাঙ্কের সাথে আলাদা আলোচনা করে সেই অসুবিধাগুলি দূর করার চেষ্টা করা হয়। অভিজ্ঞতায় দেখা গিয়েছে ব্যাঙ্ক টু ব্যাঙ্ক পারফরমেন্স ভ্যারি করে, এমন কি ম্যানেজার টু ম্যানেজারে ভ্যারি করে। একটা লোকের মানসিকতা কি এসবের উপরও এটা নির্ভর করে। এই রকম অনেক ব্যাপার আছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ব্যাঙ্ক যদি এইভাবে কাজ করে তাহলে ৫ বছরে ৫ শো লোকও বেনিফিটেড হবে না, তাহলে কি ভাবে সমস্যার সমাধান করবেন ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি আগেই বলেছি, যে কোন স্কীম ইমপ্লিমেণ্ট করার দিক থেকে যে সমস্ত অসুবিধা রয়েছে সে অসুবিধাগুলি লোকেট করে তা দূর করার জন্য আপ্রাণ চেষ্টা করা হবে এবং হচ্ছে।

**Shri Md. Ramjan Ali :** Will the Hon'ble Minister be pleased to state who is the authority to finalise the list of the eligible persons under this scheme ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** প্রত্যেক ডিষ্ট্রিক্টে বিভিন্ন স্কীমে একটা করে বডি আছে। যেমন আই. আর. ডি. পি., ডি. আর. ডি. এ. ইত্যাদি আলাদা বডি আছে। সেখানে কাকে বেনিফিসিয়ারী ঠিক করা হবে তার ব্যবস্থা আছে এবং এটা নিয়ে বুকলেটও আছে সব জায়গায়।

## দেশপ্রাণের স্মৃতিরক্ষার্থে সেবামূলক প্রতিষ্ঠান

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯।) **শ্রীশিশির অধিকারী ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দেশপ্রাণের স্মৃতিরক্ষার্থে তাঁর জন্মভূমি চণ্ডীভেটীতে কোন সেবামূলক প্রতিষ্ঠান স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীপ্রভাষ চন্দ্র ফদিকর ঃ** সেবামূলক কোন প্রতিষ্ঠান স্থাপনের পরিকল্পনা নেই।

## ঘিয়া, কুন্তী নদী সংস্কার প্রকল্প

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩০।) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার ঘিয়া, কুন্তী নদী সংস্কার প্রকল্পের কাজের কত অংশ সম্পন্ন হইয়াছে :

(খ) উক্ত প্রকল্পে মোট কত টাকা ব্যয়বরাদ্দ ধরা হইয়াছে ;

(গ) এপর্যন্ত কত টাকা ব্যয়িত হইয়াছে ; এবং

(ঘ) উক্ত প্রকল্পটির কাজ শেষ করিতে আর কতদিন সময় লাগিতে পারে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক—

(ক) বর্তমানে এই প্রকল্পের কাজ শতকরা ৮০ ভাগ শেষ হইয়াছে।

(খ) ১১৭৮ সালে প্রকল্পটি শুরু করিবার সময় মোট ৭৫৯ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হইয়াছে।

(গ) শুরু হইতে আরম্ভ করিয়া বর্ত্তমান আর্থিক বৎসর আগষ্ট পর্যন্ত মোট ৪২২ লক্ষ টাকা ব্যয় হইয়াছে।

(ঘ) ১৯৮৫-৮৬ সালের মধ্যে প্রকল্পটি শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, কেন্দ্রীয় সরকার প্রতি বছর ড্রেনেজ স্কীমের বাবদে যে টাকা বরাদ্দ করেন, সেই টাকা থেকে এই স্কীমের টাকা দেওয়া হবে কি না?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এটা তারা লোন হিসাবে দিয়েছেন। সেন্ট্রাল লোন এ্যাসিস্ট্যান্স হিসাবে আমরা যা পেয়েছি সেটা হচ্ছে—১৯৮০-৮১ সালে ৫২ লক্ষ ১৮ হাজার টাকা, ১৯৮১-৮২ সালে পেয়েছি ৪২ লক্ষ টাকা এবং ১৯৮২-৮৩ সালের জন্য যা দরকার হবে সেটা হচ্ছে ১ কোটি টাকার মত।

**শ্রীব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ ড্রেনেজ স্কীমের টাকা থেকে এই স্কীমের জন্য খরচ করা হবে কি না?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** ১৯৮০ থেকে ১৯৮২ সাল পর্যন্ত আমার কাছে যে রিপোর্ট আছে তাতে খরচ করা হয়েছে।

**শ্রীতারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি খবর রাখেন যে ঐ প্রকল্পে স্বাভাবিকভাবে কাজ না করে রাত্রে জেনারেটার জ্বালিয়ে, হ্যাজাক জ্বালিয়ে মাটি গাড়ার কাজ করে অর্থের অপচয় করা হচ্ছে?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এই সমস্ত পরিকল্পনার ক্ষেত্রে অনেক সময়ে দিন রাত্রে ২৪ ঘণ্টা কাজ করতে হয়। মাননীয় সদস্যের কাছে যদি তথ্য থাকে যে টাকাগুলি অহেতুক জলে ফেলবার জন্য করা হচ্ছে তাহলে সুনির্দিষ্ট অভিযোগ দিলে অনুসন্ধান করা হবে।

## বীরভূম জেলায় বর্গা রেকর্ডের বিরুদ্ধে মামলা দায়ের

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩।) **শ্রীসুনীতি চট্টরাজ ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭ সালের

জুলাই হইতে ১৯৮২ সালের জুন পর্যন্ত সময়ে বীরভূম জেলার বর্গা রেকর্ডের বিরুদ্ধে কলিকাতা হাইকোর্টে কতগুলি মামলা দায়ের করা হয়েছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** ১৭৬০টি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, যে ১৭৬০টি কেস ফাইল করা হয়েছে তার মধ্যে কতগুলিতে ইনজাংশান পাওয়া গেছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** মোট মামলা ১৭৬০টি। তার মধ্যে মামলা নিষ্পত্তি হয়েছে, দিস ওয়ে অর দ্যাট ওয়ে, সেটা হচ্ছে ৫৩৯ এবং বকেয়া আছে ১১৬৮ এবং এই ১৭০০-এর মধ্যে সরকারী উকীল মোটামুটিভাবে ১২২৮টি ক্ষেত্রে নিয়োগ করা হয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বোধ হয় আমার প্রশ্নটা ফলো করতে পারেন নি। আমি জিজ্ঞাসা করেছি কতগুলি প্রপার ইনজাংশান হয়েছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** এটা যদি নোটিশ দিয়ে নির্দিষ্ট প্রশ্ন করতেন তাহলে বলে দিতাম। আপনি প্রশ্ন করেছেন কত ফাইল হয়েছে, আমি বলেছি। তার পরে ইনজাংশানের কথা বলেছেন, আমি বলেছি নিষ্পত্তি হয়েছে এতগুলি। আপনি যদি নির্দিষ্টভাবে প্রশ্ন করতেন তাহলে হত কিন্তু সেভাবে বলেন নি। আপনি জিনিসটা ভাল করে বুঝুন।

(1-40—1-50 P.M.)

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, নিষ্পত্তির মধ্যে ইনজাংসান পড়ে না।

**মিঃ স্পীকার :** উনি বলতে চাইছেন যে ওঁর কাছে সমস্ত ইনফরমেশন নেই।

**শ্রীসুনীতি চট্টরাজ :** হাইকোর্টের আদেশ জ্যোতিবাবুর প্রশাসন মানছে না, এরকম কোনো খবর মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** না, এরকম কোনো খবর নেই।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বীরভূম জেলায় ক'জন বর্গাদারের জমি রেকর্ডভুক্ত করা হয়েছে এবং ক'জনের এখনো হয় নি।

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন এখানে ওঠে না।

## বাঁকুড়ায় একটি গুদাম ঘর ধ্বসে যাওয়া

***১৫৮।** ( অনুমোদিত প্রশ্ন নং *১৮১। ) **শ্রীকাশীনাথ মিশ্র :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, গত ৫ই জুন ১৯৮২ তারিখে বাঁকুড়া জেলাপরিষদ রেস্ট হাউসের সংলগ্ন একটি গুদাম ঘর হঠাৎ ধ্বসে যাওয়ার ফলে দুই জন শ্রমিক নিহত হয় ও সাত জন শ্রমিক গুরুতরভাবে আহত হয়ে হাসপাতালে ভর্তি হয় ;

(খ) সত্য হইলে, উক্ত গুদাম ঘরটি কার পরিচালনাধীনে তৈরি হয়েছিল ;

(গ) সিমেন্ট, রড, পাথর ও আনুসঙ্গিক জিনিসপত্র কোন্ প্রতিষ্ঠানের মাধ্যমে সরবরাহ করা হয়েছিল ;

(ঘ) প্ল্যান, এষ্টিমেট কে কবে তৈরি করেছিলেন ;

(ঙ) পৌর কর্তৃপক্ষ কবে প্ল্যানটি মঞ্জুর করেন ; এবং

(চ) উক্ত গুদাম ঘরের কাজ কবে শুরু হয়েছিল ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** (ক) হ্যাঁ ; তবে গুদামঘর ধসে যাওয়ার তারিখ ও আহতের সংখ্যা যথাক্রমে ৯-৬-৮২ এবং ৫ ( পাঁচ ) জন।

(খ) বাঁকুড়া জেলা পরিষদের পরিচালনাধীনে গুদাম ঘরটি নির্মিত হয়।

(গ) রড, পাথর ও আনুসঙ্গিক জিনিষপত্র সরবরাহ করেন ঠিকাদার, শ্রীমদনমোহন পাই এবং সিমেন্টের কিছুটা অংশ সংগ্রহ করা হয় বাঁকুড়া হোল্‌সেল্ কনজিউমার্স কো-অপারেটিড সোসাইটি লিমিটেডের কাছ থেকে এবং বাকী অংশ সংগ্রহ করা হয় কংসাবতী প্রজেক্টের বাঁকুড়ার বিভাগীয় গুদাম থেকে।

(ঘ) প্ল্যান ও এষ্টিমেট তৈরী করেন বাঁকুড়া ডেভলপমেণ্ট ও প্ল্যানিং কার্য্যালয়ের এ্যাসিণ্ট্যাণ্ট ইঞ্জিনীয়ার শ্রীচন্দন কুমার দাস এবং তাং ১৫-১-৮২ তারিখে পূর্তকার্য্য স্থায়ী সমিতির সভায় অনুমোদিত হয়।

(ঙ) অনুমোদনের জন্য প্ল্যানটি ৮-৬-৮২ তারিখে বাঁকুড়া মিউনিসিপ্যালিটিতে পেশ করা হয়।

(চ) ইংরাজী ৫-১-৮২ তারিখে।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই গুদাম ঘরটি তৈরী করার জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছিল ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী :** এ বিষয়ে আপনি নির্দিষ্ট করে প্রশ্ন দেবেন, আমি আপনাকে একজাক্ট এ্যামাউন্ট বলে দেব।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ গুদাম ঘরটি ধ্বসে যাওয়ার কারণ তদন্ত করেছেন কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এবিষয়ে একটি তদন্ত কমিটি করা হয়েছে। গুদাম ঘরটি ৯-৬-৮২ তারিখে ধ্বসে যাওয়ার পরই ১০-৬-৮২ তারিখে সভাপতি জেলা শাসককে ধ্বসের কারণ নির্ণয়ের জন্য একটা তদন্ত কমিটি গঠন করতে অনুরোধ করেন। তদনুযায়ী জেলা শাসক ১১-৬-৮২ তারিখে একটা আদেশের দ্বারা একটা তদন্ত কমিটি গঠন করেন। কমিটির সদস্যগণের নাম নীচে দেওয়া হ'ল—

(১) শ্রীজ্যোৎস্না মুখার্জী—সভাপতি
সুপারিণ্টেণ্ডিং ইঞ্জিনিয়ার কংসাবতী হরিগেসন সার্কেল-১।

(২) শ্রীসুভাষ ঘোষ—সদস্য
একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, পূর্ত বিভাগ, বাঁকুড়া।

(৩) শ্রীদীনেশ গুপ্ত—সদস্য
অতিরিক্ত নির্বাহী আধিকারিক, বাঁকুড়া জেলা পরিষদ।

(৪) শ্রীদিলীপ পাল—সদস্য সচিব
সচিব বাঁকুড়া জেলা পরিষদ।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সাড়ে ৩ মাসের মধ্যে বাঁকুড়া জেলার রেষ্ট হাউসটি ধ্বসে পড়লো কেন ?

**মিঃ স্পীকার ঃ** প্রশ্ন ওঠে না।

**শ্রীতারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন, নিহত বা আহত ব্যক্তিদের কত টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে বা আদৌ দেওয়া হচ্ছে কি না ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** হ্যাঁ, দেওয়া হয়েছে। নিহত দুই ব্যক্তির পরিবারকে ১ হাজার টাকা করে এবং ৫ জন আহত ব্যক্তির প্রত্যেককে ৫০০ টাকা করে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রিপোর্ট পেতে কত দেরী হবে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** যত তাড়াতাড়ি পাওয়া যাবে তা জানিয়ে দেওয়া হবে।

**নূতন শিল্প স্থাপনে লেটার অফ ইন্‌টেণ্ট প্রাপ্তি**

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২।) **শ্রীসুব্রত মুখার্জী ঃ** বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই হইতে ১৯৮১ সালের জুন পর্যন্ত সময়ে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে এ রাজ্যে নূতন শিল্প স্থাপনের জন্য কতগুলি লেটার অফ ইন্‌টেণ্ট পাওয়া গিয়াছে ; এবং

(খ) উহাদের মধ্যে কতগুলি শিল্প স্থাপন করা সম্ভব হইয়াছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** (ক) ২০৫টি।

(খ) উহাদের মধ্যে ৭০টি ইতিমধ্যেই শিল্প লাইসেন্সে রূপান্তরিত হইয়াছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** যতগুলি লাইসেন্সে রূপান্তরিত হয়েছে তার মধ্যে কতগুলি কারখানা চালু হয়েছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** এর মধ্যে ২৮টি কারখানা চালু হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ২০৫টি কেন্দ্রীয় সরকার লেটার অফ ইনটেণ্ট দিয়েছে। তার মধ্যে ২৮টি চালু হয়েছে। বাকীগুলি চালু না হওয়ার কারণ কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** এর মধ্যে ৭০টি লেটার অফ ইনটেণ্ট যেগুলির লাইসেন্স হয়েছে। লেটার অফ ইনটেণ্ট যেগুলি পাঠিয়েছে যারা এনট্রাপ্রেনিওর তারা যদি লাইসেন্সে রূপান্তরিত না করেন, তারা যদি প্রজেক্ট রিপোর্ট তৈরী করতে না পারেন, সেন্ট্রাল গভর্নমেণ্টের কাছে যদি তারা না যান আমাদের বলা সত্ত্বেও তাহলে আমরা ছিছু করতে পারি না।

**শ্রীসুব্রত মুখার্জি ঃ** ২৮টি কারখানা হয়েছে কিন্তু বাকীগুলি না হওয়ার কারণ কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** যে কটার লাইসেন্স হয়েছে সেই কটার কাজ সুরু হয়েছে এবং ২৮টি কমিশন হয়েছে।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রসঙ্গে পেট্রো-কেমিক্যাল, ইলেকট্রোনিক্স এবং জাহাজ মেরামতি কারখানা এই রাজ্যে স্থাপন করার অনুমতি দিয়েছেন কি না ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ইলেকট্রোনিক পাওয়া যায়নি। পেট্রো কেমিক্যাল পাওয়া যাবে বলে মনে হচ্ছে। আর জাহাজ মেরামতি ওরা করছেন। এখনও পর্যন্ত প্রজেক্ট রিপোর্ট হয়েছে। ইমপ্লিমেনটেড কবে হবে সে আশা দিতে পারছি না। আমাদের চিঠির জবাব তারা এখনও দেননি।

(1-50—2-00 P.M.)

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে বললেন, ১৮টি কমিশন হয়েছে বললেন, এর মধ্যে যে ইঞ্জিয়ারিং শিল্প আছে তাতে বেকার সমস্যার সমাধান কিছু হয়েছে কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** বেকার সমস্যার সমাধান কিছু হয়েছে কিনা বলতে পারছি না, যেগুলি ইমপরট্যান্ট সেগুলির কথা বলছি।

West Bengal Leather Industries Corpn., Electronic Development Corporation. Mini Computer Project, Hindusthan Pilkington Glass Company, Bharat Petro Chemical Expunction Project. এই ৪টি বড় বড় প্রোজেক্ট এর মধ্যে আছে।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ইলেকট্রনিক্স এর কোন লাইসেন্স পাওয়া যায় না। এর কারণটা কি ?

**ডঃ কানাইলাল ভটাচার্য্য :** এর কারণ হচ্ছে যে ওটা বর্ডার ষ্টেট। ওখানে ইলেকট্রনিক্সের কারখানা হলে যেহেতু বর্ডার ষ্টেট সেহেতু আশপাশ থেকে আক্রমণ হতে পারে এবং তাতে কারখানা নষ্ট হয়ে যেতে পারে। সেইজন্য দেওয়া হয় না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, যে আমরা ইকনমিক রিভিউতে দেখলাম লেটার অফ ইনটেন্ট পাওয়ার ক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ কম পাচ্ছে। কেন্দ্রীয় সরকার কি পরিকল্পিতভাবে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন ব্যাহত করার জন্য চক্রান্ত করেছেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য** ঃ এটা বলা উচিত নয়। লেটার অফ ইনটেনটের জন্য দরখাস্ত এখান থেকে কম যাচ্ছে। যেগুলি যাচ্ছে, সেগুলি পাওয়া যাচ্ছে?

## রেকর্ডভুক্ত বর্গাচাষী

*১৬১ঃ (অনুমোদিত প্রশ্ন নং *১২০।) **শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাসে এই রাজ্যে কতজন বর্গাচাষীর নাম রেকর্ডভুক্ত ছিল ; এবং

(খ) ১৯৮২ সালের ৩০এ জুন পর্যন্ত রেকর্ডভুক্ত বর্গাদারের সংখ্যা কত?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ (ক) ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত পুরুলিয়া জেলা বাদে এই রাজ্যে মোট ৩,২৫,২৪৩ (তিন লক্ষ পঁচিশ হাজার দুই শত তেতাল্লিশ) জন বর্গাচাষীর নাম রেকর্ডভুক্ত ছিল।

(খ) ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত পুরুলিয়া জেলা বাদে রেকর্ডভুক্ত বর্গাদারের সংখ্যা ছিল মোট ১১,৭০,০৫১ (এগারো লক্ষ সত্তর হাজার একান্ন)।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে রেকর্ডভুক্ত ভাগচাষী রেকর্ড করার লক্ষ্যমাত্রা সরকারের ছিল তা পূরণ হয়েছে কি?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ সেটা এখনও হয়নি। তবে যে ২০ লক্ষ আমাদের বর্গাদার আছে তার ভিতরে ১১ লক্ষ ৭০ হাজার হলে নিশ্চয় সবটা হয়নি। সে পর্যন্তই করে যাওয়া হচ্ছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ তা হলে লক্ষ্যমাত্রার পুরোটা পূরণ না হওয়ার কারণ কি?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ কারণ অনেকগুলি আছে। কোর্টের বাধা আছে। আপনাদের সহযোগিতার অভাব আছে। আপনাদের সহযোগিতা পেলে আমরা করতে পারি।

**পঞ্চায়েতের মেয়াদ**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৪।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী** : পঞ্চায়ে ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ১২ই আগষ্ট, ১৯৮২ সালে পশ্চিমবাংলা পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ ও গ্রাম পঞ্চায়েতের মেয়াদ শে হয়েছে ; এবং

(খ) সত্য হ'লে, মেয়াদ শেষ হবার আগে উক্ত ত্রিস্তর পঞ্চায়েতের নির্বাচ না হবার কারণ কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** : (ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১২ আগষ্ট, ১৯৮১ শেষ হয়ে গেছে, ইট ইজ এ ফ্যাক্ট। উনি প্রথমে বললেন না, আর 'খ' প্রশ্নে বললেন যে লাইফ শেষ হয়ে এক্সপায়ার করে গেছে। তা আবার নির্বাচন করার কোন ইচ্ছা আপনাদের আছে কি ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** : আপনি আপনার প্রশ্নটা আর একবার দেখুন। 'ক' প্রশ্নে বলা হয়েছে 'না'। কারণ আইনটা হচ্ছে এই পঞ্চায়েত নির্বাচনের পরে, পঞ্চায়েতের একটা মিটিং হল, তাতে কোরাম হল সেই মিটিংই চলল। সেটা হচ্ছে ফিফ্‌থ আগষ্ট এবং সেজন্য ফোর্থ আগষ্ট অর্ডিন্যান্স করা হয়েছিল। সেটা করার ফলে তার মেয়াদ শেষ হচ্ছে না। সেজন্য ১১ই আগষ্টের প্রশ্নে এটা আসে না। আর দ্বিতীয়টা 'খ' এই ব্যাপারে তখনও মেয়াদ শেষ হচ্ছে না। নির্বাচন করার আমাদের নিশ্চয়ই উদ্দেশ্য আছে। এখন কেন হচ্ছে না সেটা পরে আলোচনা করতে পারবেন।

এখানে আপনারা বলেছেন যে নির্বাচন করা আমাদের আদৌ ইচ্ছা নেই। এটা ঠিক নয়। অতীতে তো ১৫।১৬ বছর নির্বাচন না করে চালান হয়েছে। এই সব করা আমাদের ইচ্ছা নয়। কেন করা যায়নি ? করা যায়নি এইজন্য যে, আপনারা সবাই জানেন যে, আগে গ্রাম ভিত্তিক ভোটার লিষ্ট ছিল, তার ফলে পঞ্চায়েত নির্বাচনের জন্য কন্‌ষ্টিটিউয়েন্সি ওয়াইজ এবং তখনকার আমলে গ্রাম ভিত্তিক যে ইলেকট্রোরাল রোল, এই দুভাগের কোন সংগতি ছিল না। কিন্তু পরবর্তী

কালে নির্বাচন কমিশনারের সিদ্ধান্ত অনুযায়ী আজকে ভোটার লিষ্ট হয়েছে। সেটা হচ্ছে 'পোলিং স্টেশান ভিত্তিতে'। যেমন, পোলিং স্টেশান ভিত্তিতে যে ভোটার লিষ্ট, তার থেকে পঞ্চায়েত নির্বাচনের প্রয়োজনে ভিলেজ কন্‌ষ্টিটিউয়েন্সি ওয়াইজ যেটা দরকার, সেটা হয়নি। আমরা এই অসংগতির কথা ইলেকশন কমিশনারের কাছে লিখেছিলাম। তিনি যদি সেই কথার অনুমোদন দিয়ে অসংগতি দূর করতেন, তাহলে আমরা নিশ্চয়ই করতাম। কিন্তু তিনি তা করেন নি। অথচ ইলেক্‌টোরাল রোলের মূল হিসাব হচ্ছে, এসেমব্লির ভোটার লিষ্টকে ভিত্তি করে করতে হবে, আবার কন্‌ষ্টিটিউয়েন্সি ওয়াইজ আমাকে লিষ্ট ডিক্লেয়ার করতে হবে। এটা একটা টাইম কন্‌জিউমিং-এর ব্যাপার।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, আইন করবার সময় আমরা ঐ দিকে ছিলাম, যখন আমাদের সরকার ছিল। সেখানে যে প্রভিশানটা ছিল না হচ্ছে, ৩ বছর টাইম পিরিয়ড নির্ধারণ করা ছিল। সেই জায়গায় নতুন একটা আইন করা হচ্ছে, যে আইনটা উনি উল্লেখ করেছেন। এই সরকারের তরফ থেকে একটা ডেনজারাস আইন তৈরী করা হচ্ছে। আপনি জানেন, তখনকার বিধানসভার মেয়াদ এক বছর বাড়ান হয়েছিল বলে প্রচণ্ড বিতর্কের সৃষ্টি হয়েছিল। আজকে এই আইনকে নিয়ে আসা হচ্ছে পঞ্চায়েত নির্বাচনের সময় নেবার প্রস্তুতি হিসাবে। স্যার, পঞ্চায়েত নির্বাচনের সময়কে এক্সটেনশন্‌ করা হচ্ছে—ইট ইজ এ ডেন্‌জারাস প্রভিসান। ৫ বছর হচ্ছে মেয়াদ, সেই মেয়াদকে বাড়িয়ে ডেমক্রাটিক রাইট্‌কে কার্টেল করা হচ্ছে। সুতরাং ইটমাষ্ট বি স্টপড্‌।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** একটু ভাল করে দেখলে বুঝবেন যে, ১৯৭৭ সালের জুন মাসে এ্যাসেমব্লির নির্বাচন হয়েছিল, আর ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচন। তাহলে কি দাড়ায়? এটা ৪ বছর, ওটা ৫ বছর।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ২ টো বিষয়ের প্রতি আমি কথা বলছি। একটা হচ্ছে মেয়াদ, আর একটা বিষয় হচ্ছে প্রস্তুতি।

( গোলমাল )

**শ্রীসুধাংশু মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে পশ্চিম বাংলার বিধানসভার নির্বাচনকে পেছিয়ে দেবার জন্য যারা কোর্টে গিয়েছিল, তারা

আবার পঞ্চায়েত নির্বাচন পেছিয়ে দেবার জন্য কোর্টে যাবেন, এই রকম কোন খবর আপনার জানা আছে কি ?

( কোন উত্তর দেওয়া হয় নাই )

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি প্রতিশ্রুতি দিতে পারবেন যে আগষ্ট, সেপ্টেম্বর মাসের মধ্যে পঞ্চায়েত নির্ব্বাচন হবেই হবে ?

[ 2-00—2-10 P.M. ]

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ আমাদের চেষ্টা আছে। আগষ্ট মাসে বর্ষা হবে না। সুতরাং আগেই করার চেষ্টা আছে। মাননীয় সদস্যরা একেবারে নিশ্চিন্তে থাকতে পারেন।

**মিঃ স্পীকার** ঃ প্রশ্নোত্তর শেষ। বাদ বাকী প্রশ্নোত্তর হেল্ড ওভার করা হল।

## STARRED QUESTIONS
### (To which answers were laid on the Table)

### পাঁচমীরে মিনারেল ডেভেলাপমেণ্ট কর্পোরেশন-এর কাজ

*১৬৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৭০১। ) **শ্রীধীরেন সেন** ঃ বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) মিনারেল ডেভেলাপমেণ্ট কর্পোরেশন বীরভূম জেলার পাঁচমীরে কবে হইতে কাজ শুরু করিয়াছে ;

(খ) উক্ত সংস্থার উক্ত স্থানে বিনিয়োগকৃত মূলধনের পরিমাণ কত .

(গ) উক্ত সংস্থার উক্ত স্থান পরিচালনায় আনুমানিক বাৎসরিক ব্যয় কত ; এবং

(ঘ) উক্ত স্থানের আর্থিক অবস্থা কিরূপ ?

**Minister-in-charge of Commerce and Industries Deptt. :**

(ক) ১৯৭৯ সালের মার্চ মাস হইতে কাজ শুরু হইয়াছে।

(খ) বিনিয়োগকৃত মূলধনের পরিমাণ ১৯৮২ সালের ৩১শে মার্চ পর্য্যন্ত ৫৬,০০০০০ ( ছাপান্ন ) লক্ষ টাকা।

(গ) বাৎসরিক ব্যয়ের পরিমাণ সাড়ে ছয় লক্ষ টাকা।

(ঘ) বর্তমানে এই পরিকল্পনা লোকসানে চলিতেছে।

## সরকারের ন্যস্ত জমি বণ্টন না হওয়ার কারণ

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারে ন্যস্ত কি পরিমাণ জমি চাষীদের মধ্যে বিলি করা সম্ভব হয় নি; এবং

(খ) ঐ সব জমি বিলি না হওয়ার কারণ কি?

Minister-in-charge of Land and Land Reforms Deptt. :

(ক) প্রায় ৩ লক্ষ ৪২ হাজার একর ন্যস্ত কৃষি জমি এখনও বিলি করা সম্ভব হয়নি;

(খ) অবিলিকৃত জমির মধ্যে প্রায় ২ লক্ষাধিক একর চাষের অযোগ্য বলা চলে। এর মধ্যে রয়েছে ডাঙ্গা, পুরাতন পতিত, মোরাম ও অন্যান্য পাথুরে জমি ইত্যাদি। এছাড়াও জলজমি, শহরাঞ্চলের অনেক জমি ইত্যাদি ও পুরানো খতিয়ানে কৃষিজমি হিসাবে দেখান আছে। আমিন দিয়ে প্রতিটি মৌজায় এই জমিগুলির বর্তমান অবস্থা অনুসন্ধান করার চেষ্টা করা হচ্ছে। কাজটি অবশ্যই সময় সাপেক্ষ। এইসব কারণেই অবিলিকৃত কৃষিজমির পরিমাণ এত বেশী বলে মনে হয়।

## সুতুলী মিল স্থাপন

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৭।) **শ্রীদীনেশচন্দ্র ডাকুয়াঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নিম্নমানের পাট ও আনারসের পাতার তন্তু ব্যবহার করে সুতুলী মিল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

Minister-in-charge of Commerce and Industries Deptt. :

না, সরকারের এ ব্যাপারে কোন পরিকল্পনা নেই।

## বালির খাদজনিত ক্ষতিগ্রস্ত চাষের জমি

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৩।) **শ্রীদেবনারায়ণ চক্রবর্তীঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার পাণ্ডুয়া ও পোলবা এলাকায় বালির খাদ হিসাবে ব্যবহৃত হওয়ায় কোন চাষের জমি ক্ষতিগ্রস্ত হয়েছে কিনা ;

(খ) ক্ষতিগ্রস্ত হইলে, উক্ত ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ কত ; এবং

(গ) উক্ত জমির ক্ষতি রোধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

Minister-in-charge of Land and Lnnd Reforms Deptt. :

(ক) হ্যাঁ।

(খ) প্রায় ২৫ একর।

(গ) বিভিন্ন কোর্টের আদেশ থাকার ফলে অননুমোদিত বালি খাদগুলির বিরুদ্ধে যথাযোগ্য শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হচ্ছে না। তবে এ সম্বন্ধে ফৌজদারী মামলা দায়ের করা হয়েছে। তাছাড়া যেসব কেসে আদালত থেকে অন্তবর্তীকালীন আদেশ দেয়া রয়েছে, সেগুলি বিশেষভাবে তদারকি করবার জন্য চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

## বীরভুম জেলায় শিল্প স্থাপন

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪।) **শ্রীসুনীতি চট্টরাজ :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই হইতে ১৯৮২ সালের জুন পর্যন্ত সময়ে বীরভূম জেলায় সরকারী ও বেসরকারী উদ্যোগে কয়টি শিল্প স্থাপন করা হয়েছে ; এবং

(খ) উক্ত শিল্পগুলিতে কতজন শিক্ষিত ও অশিক্ষিত বেকারের কর্মসংস্থান হয়েছে ?

Minister-in-charge of Commerce and Industries Deptt. :

(ক) বেসরকারী উদ্যোগে একটি শিল্প প্রতিষ্ঠান স্থাপিত হয়েছে।

(খ) উক্ত শিল্প প্রতিষ্ঠানে আনুমানিক ৬০০ লোকের কর্মসংস্থান হয়েছে। শিক্ষিত, অশিক্ষিতের হার জানা নেই।

## জেলায় জেলায় ক্ষুদ্র শিল্প

*১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩২।) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি জেলায় একটি করে ক্ষুদ্র শিল্প ইউনিট চালু করার সরকারের কোন পরিকল্পনা ছিল কি ;

(খ) থাকিলে—

(১) কোন্ জেলায় কি শিল্প এপর্যন্ত স্থাপন করা সম্ভব হইয়াছে ; এবং

(২) বাকী জেলাগুলিতে কবে নাগাত ও কি ধরণের শিল্প স্থাপন করা যাইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Cottage and Small Scale Industries Deptt. :**

(ক) সরকারী ও যুগ্ম উদ্যোগে শিল্প স্থাপন প্রকল্পের অধীনে পশ্চিমবাংলার প্রতিটি জেলায় একাধিক শিল্প স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

(খ) এই প্রকল্পের অধীনে এখনও পর্যন্ত কোন জেলায় কোন শিল্পস্থাপন করা সম্ভবপর হয় নাই ।

গ) প্রশ্ন ওঠে না।

## 'ক্যাবারে নৃত্য' প্রদর্শন বন্ধ করার ব্যবস্থা

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) **শ্রীদেবপ্রসাদ সরকার :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকার কি অবগত আছেন যে, কলকাতাসহ পশ্চিমবঙ্গের মফঃস্বল শহরগুলোতে 'ক্যাবারে নৃত্য' নামক নাচের প্রদর্শন চলে ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত নৃত্য প্রদর্শন বন্ধ করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন কিনা ?

**Minister-in-charge of Information and Cultural Affairs Deptt. :**

(ক) কলকাতা শহরে বড় বড় হোটেলে 'ক্যাবারে নৃত্য' হয়ে থাকে বলে জানা আছে। মফস্বল শহরগুলির খবর জানা নাই।

(খ এই নৃত্য প্রদর্শন বন্ধ করার মতো কোন আইন বর্তমানে নেই ফলে আইনের সাহায্যে বন্ধ করার সুযোগও নেই। তবে সরকার সুস্থ সংস্কৃতির পক্ষে জনরুচি পরিবর্তনের জন্য ব্যাপক কর্মসূচী পালন করে আসছেন। এর মধ্যে সুস্থ সাংস্কৃতির পরিবেশক সাংস্কৃতিক সংগঠনগুলিকে নানাভাবে পৃষ্ঠপোষকতা ছাড়াও সরকার প্রত্যক্ষভাবে সঙ্গীত, নৃত্য নাটক প্রযোজনা করে জনগণের মধ্যে পরিবেশনের মাধ্যমে প্রচার কাজ অব্যাহত রেখেছেন। এছাড়া সুস্থ সংস্কৃতির পক্ষে বিজ্ঞাপন দ্বারা জনমত সৃষ্টি করাও হয়ে থাকে।

## রুগ্ন শিল্পসংস্থা

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০১।) **শ্রীকৃপাসিন্ধু সাহা**: শিল্প সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলো রুগ্ন শিল্পসংস্থা আছে ;

(খ) উক্ত শিল্পসংস্থাগুলির আর্থিক অবস্থা বর্তমানে কিরূপ ; এবং

(গ) উক্ত শিল্পসংস্থাগুলির মধ্যে কয়টি লাভজনক প্রতিষ্ঠানে পরিণত হয়েছে ?

**Minister-in-charge of Industries Deptt.** : (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ১০৭টি বৃহৎ রুগ্নশিল্প সংস্থা আছে। সেই পরিসংখ্যান ৩১.১২.৮১ পর্য্যন্ত।

(খ) সাধারণ ভাবে উক্ত শিল্প সংস্থাগুলির আর্থিক অবস্থা আদৌ ভাল নয়।

(গ) পশ্চিমবঙ্গ সরকার যে রুগ্নশিল্প সংস্থাগুলির উন্নয়নে সচেষ্ট আছেন তার মধ্যে (সাত)টি সংস্থায় বর্তমানে সামান্য লাভ করা সম্ভব হচ্ছে। এই ৭টি উপরোক্ত ১০৭ সংস্থার অন্তর্ভুক্ত।

## কাঁহুয়া স্লুইসের অন্তর্বাহী খাল খনন

*১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫।) **শ্রীশিশির অধিকারী**: সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি থানার অন্তর্গত কাহুয়া স্লুইসের অন্তর্বাহী খাল খননের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, পরিকল্পনাটি কবে নাগাত কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Irrigation and Water Ways Deptt :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) জমি-অধিগ্রহণ সম্বন্ধে মহামান্য কলিকাতা হাইকোর্টের স্থগিতাদেশ থাকায় এখনই পরিকল্পনাটি কার্য্যকর করা সম্ভব হইতেছে না।

## সরকারে ন্যস্ত শহরের সম্পত্তি

*১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শহরে সম্পত্তির উর্ধ্বসীমা আইন অনুযায়ী (আরবান ল্যাণ্ড সিলিং অ্যাক্ট) ১৯৮২ সালের ৩১শে মার্চ পর্যন্ত কি পরিমাণ জমি সরকারে ন্যস্ত হইয়াছে ; এবং

(খ) এই ন্যস্ত জমি সরকার কি ভাবে ব্যবহার করিয়াছেন বা করিবার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ?

**Minister-in-charge of Land and Land Reforms Deptt. :**

(ক) ১৯৮২ সালের ৩১শে মার্চ পর্যন্ত সরকারে ন্যস্ত বলিয়া ঘোষিত জমির পরিমাণ ৭,৭৯,০৭০ বর্গ মিঃ (প্রায় ৭৮ হেক্টর)।

(খ) ন্যস্ত জমি বণ্টনের বিষয়ে সরকারকে উপদেশ দেবার জন্য রাজ্য পর্যায়ে State Urban Land (Disposal and use) Advisory Committee নামে একটি উপদেষ্টা কমিটি গঠন করা হইয়াছে। এই কমিটির গঠন বিষয়ক বিজ্ঞপ্তির অনুলিপি লাইব্রেরী টেবিলে ন্যস্ত হইল।

সরকার ন্যস্ত জমি কিরূপে ব্যবহার করিবেন তার পরিকল্পনা এবং উক্ত জমি বণ্টনের মূল্যনির্ধারণের বিষয়ে যে নির্দেশাবলী প্রকাশ করিয়াছেন তাহার অনুলিপিও লাইব্রেরী টেবিলে ন্যস্ত হইল।

এ পর্য্যন্ত ৩০৯৫১.২৬ বর্গ মিটার ন্যস্ত জমি বিভিন্ন সংস্থার প্রয়োজনের ভিত্তিতে বণ্টন করা হইয়াছে। এই সকল সংস্থা জনহিতকর কার্যে নিয়োজিত আছে।

## আমোদপুরে চিনি উৎপাদন

*১৭৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৭০২। ) **শ্রীধীরেন সেন ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৮১-৮২ সালের আর্থিক বৎসরে বীরভূম জেলার আমেদপুর চিনি কারখানায় কি পরিমাণ চিনি উৎপাদিত হয়েছে ;

(খ) উক্ত কারখানার জন্য প্রয়োজনীয় আখ কোন্ কোন্ জেলা হইতে সরবরাহ করা হয়েছে ; এবং

(গ) উক্ত আর্থিক বৎসরে ঐ সংস্থার লাভ/ক্ষতির পরিমাণ কত ?

**Minister-in-charge of Commerce and Industries Deptt. :**

(ক) গত ১৯৮১-৮২ সালের আর্থিক বৎসরে বীরভূম জেলার আমোদপুর চিনি কারখানায় ৪১,৪৪৩.০০ কুইন্টাল চিনি উৎপাদিত হয়েছে।

(খ) উক্ত কারখানার জন্য প্রয়োজনীয় আখ নিম্নলিখি· জেলা থেকে সরবরাহ করা হয়েছে।

| | | | | |
|---|---|---|---|---|
| বীরভূম | — | ৩২৯৫৪.৬ | মেট্রিক টন | |
| বর্ধমান | — | ৫১৯৩.৩ | ,, | |
| মুর্শিদাবাদ | — | ৫০০৯.৫ | ,, | (gate cane) |
| নদীয়া | — | ১৪২৫·০ | ,, | |
| মোট | — | ৪৪৫৮২.৪ | ,, | |

(গ) ১৯৮১-৮২ সালের আর্থিক বৎসরের লাভ/ক্ষতির হিসাব এখনও সম্পন্ন করা হয়নি।

## অডিও-ভিজুয়াল ইউনিটের মাধ্যমে নিউজরিল প্রদর্শন

*১৭৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১৯৬। ) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অডিও-ভিজুয়াল ইউনিটের মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কি কি বই ও নিউজরিল দেখান হচ্ছে ;

(খ) উক্ত বইগুলি ও নিউজরিলগুলি কবে তৈরী হয়েছে ; এবং

(গ) বর্তমানে 'পঞ্চায়েত' ও 'নূতন দিগন্ত' ছবি দুটি কি অবস্থায় আছে ?

**Minister-in-charge of Information and Cultural Affairs Deptt. :**

(ক) বর্তমানে শ্রুতিচাক্ষুষী সংস্থার মাধ্যমে ( এ. ভি. ইউনিট ) পশ্চিমবঙ্গ সরকারের মোট ১৮১টি তথ্যচিত্র এবং ১৪০টি নিউজরীল প্রদর্শিত হয়েছে এবং হচ্ছে। নিম্নে প্রদত্ত তালিকা থেকে এ ব্যাপারে বিশদভাবে জানা যেতে পারে।

(খ) উক্ত বইগুলির ও নিউজরীলগুলির নির্মাণ কাল নিম্নে প্রদত্ত তালিকা থেকে জানা যেতে পারে।

(গ) বর্তমানে 'পঞ্চায়েত' ও 'নতুন দিগন্ত' ছবি দুটি বিভিন্ন শ্রুতিচাক্ষুষী সংস্থার ( এ. ভি. ইউনিট ) মাধ্যমে দেখানো হচ্ছে।

**Statement reffered to in reply to clause (Ka) and (Kha)**
**Starred Question No. 176**

| Sl. No. | Title of the short films | Year of produc. |
|---|---|---|
| 1. | Ashar Alo (Damage) | 1954—55 |
| 2. | Bij Alu Sangrakhan | 52—54 |
| 3. | Bhuturey Rat | 67—68 |
| 4. | Bristi Chara Fasal fale | 61—62 |
| 5 | Bhumi Sona (Damage) | 52—53 |
| 6. | Era Samajer Satru | 62—63 |
| 7. | Ekti Ruitir Kahini | 66—67 |
| 8. | Dhan Chasher Pragati | 61—62 |
| 9. | Lsksha Chaser Katha | 61—62 |
| 10. | Natun Larai (Damage) | 57—58 |
| 11. | Sacher Natun Utsa | 62—63 |
| 12. | Sashyadi Lakshan | 62 —63 |
| 13. | Sakaler Tare Sakale Amra | 69 —70 |
| 14. | Unasattarer Chasi | 69—70 |
| 15. | Talani Sar (Damage) | 53—54 |

| Sl. No. | Title of the short films | Year of Produc. |
|---|---|---|
| 16. | Godhaney Haiba Dhani | 60—61 |
| 17. | Ankurey Binesh | 65—66 |
| 18. | Dugdha Pakalper Pradakhep | 65—66 |
| 19. | Joy Jatra (Aurora Nows) | 63—64 |
| 20. | Bramananda Keshabchandra | 60—61 |
| 21. | —do— (shorter version) | |
| 22. | Ostad Alauddin | 60—61 |
| 23. | Amader Shastriji | 65—66 |
| 24. | Ajker Shilpi Paritosh Sen | 68—69 |
| 25. | Jamini Roy (E. & R.) (coloured) | 69—70 |
| 26. | Sangit Nayak Gopeswar Bandyopadhyaya | 60—61 |
| 27. | Abanindranath-O-Tar Kathashilpa | 1971—72 |
| 28. | Priya Bapu | |
| 29. | Bharat Ratna Bidhan Ch. | 73—74 |
| 30. | Ananya | 73—74 |
| 31. | Vidyasagar | 72 73 |
| 32. | Dholer Baha | 75—76 |
| 33. | Sarat Chandra | 75—76 |
| 34. | Sarat Chandra (English) | 76 77 |
| 35. | Keu Bhole Na Keu Bhole | 78—79 |
| 36. | Chalachitrer Pathikrit | 79—80 |
| 37. | Acharyya Suniti Kumar (Purchased) | |
| 38. | Sukanta | 80 81 |
| 39. | Abanindranath (Eng. & Beng.) | 78—79 |
| 40. | Bidrohi Kabi Nasrul | 56—57 |

COTTAGE INDUSTRIES

| Sl. No. | Title of the short films | Year of Period |
|---|---|---|
| 41. | Banglar Madar Shilpa | 1962—63 |
| 42. | Banglar Karu Shilpa | 62—63 |
| 43. | Ceramics (Colour) | 66—67 |
| 44. | Charma Shilper Iti Britya | 72—73 |

| Sl. No. | Title of the short films | Year of Period |
|---|---|---|
| 45. | Doll Maker of Krishnanagar (Coloured) | 68—69 |
| 46. | Basta Shilpar Nabadiganta | 72—73 |
| 47. | Eutu Shilper Kahini | 61—62 |
| 48. | Kansari (Damage) | 59—60 |
| 49. | Bakshar Badsha Katha (Damage) | 59—60 |
| 50. | Paschim Bangalar Gajadanta Shilpa | 62—63 |
| 51. | Sarthak Sadhana | 59—60 |
| 52. | Shono Shilpa | 60—61 |
| 53. | Sisal-Sa-Senga | 57—58 |
| 54. | Silpoy Nari | 60—61 |
| 55. | Sankho-O-Sandhani | 60—61 |
| 56 | Solar Katha | 1960—61 |
| 57. | Ananta's Dream | 75—76 |
| 58. | Thikana | 78—79 |
| 59. | Ronglar Majhi Bhai | 69—70 |
| 60. | Banglar Kirtan | 61—62 |
| 61. | Bauls of Bengal (Eng.) | 68—69 |
| 62. | Chhatri Ganer Dabi | 65—66 |
| 63. | Indor-Ka-Gharana | 60—61 |
| 64. | Shantiniketan | 73—74 |
| 65. | Sarat Mela (Sarat Centenary Celebration) | 77—78 |
| 66. | Nilbarna Srigalakatha | 56—57 |
| 67 | Puruliar Chhow | 69—70 |
| 68 | Ramayana Katha | 56—57 |
| 69 | Surya Jakan Patey Namey | 58—59 |
| 70 | Arghya | 60—61 |
| 71. | Swamijir Dak | 62—63 |
| 72. | Loke shilper Terracottai Ramayana | 62—63 |
| 73. | Rabindranather Chitrakala | 62—63 |
| 74. | Smriti (35 mm damage) | 66—67 |
| 75. | Banglar Kabigan | 78—79 |
| 76. | Solahoi Ballet | 79—80 |

| Sl. No. | Title of the short films | Year of Period |
|---|---|---|
| 77. | Kalyani Sutakal | 61—62 |
| 78. | Durgapur Prakalpa | 73—74 |
| 79. | Ghatak Bidai | 58—59 |
| 80. | Dandakaranya | 59—60 |
| 81. | Cock Chullier Abadan | 62—63 |
| 82. | Bijan Bari (Hindi-1) (Beng.-1) | 58—59 |
| 83. | Durgapur Cook Chulli | 58—59 |
| 84. | Durgapur Parikalpana 1st & 2nd Part | 57—58 |
| 85. | Natun Pathe Darjeeling | 57—58 |
| 86. | Ekti Pratibedan | 76—77 |
| 87. | Darjeeling Pragatir Pathe (Colour) | 76—77 |
| 88. | Gram Amader | 78—79 |

| Sl. No. | Title of the short films | Year of Prod. |
|---|---|---|
| 89. | Ekti Pratibedan | 1976 77 |
| 90. | Amader Vidyapith (Ramkrishna Vidyapith ) | 69—70 |
| 91. | Amader Bhai Bone | 63—64 |
| 92. | Bengal Engg. College | 60—61 |
| 93. | Yuba Kalyan | 75—76 |
| 94. | Kishoreder Jannya Bigyan | 63—64 |
| 95. | Mudran Shilpa | 61—62 |
| 96. | Shilpa Sadhanar Satabarsa | 65—66 |
| 97. | Saksharatar Abhijan | 71—72 |
| 98. | Juba Utsav | 78—79 |
| 99. | Nirakhratar Abhisap | 78—79 |
| 100. | Kishore Aparadh-O-Tar-Utsa | 79—80 |
| 101. | Bidyut Byabaharer Nirapattya | 66—67 |
| 102. | Sakti-O-Shilpa | 61—62 |
| 103. | Dike-Dike | 61—62 |
| 104. | Dig Digante (Power for Progress) | 65—66 |
| 105. | Ananda Mukhar Kalikata (Coloured) | 76—77 |
| 106. | Bhagni Nivedita Centenary Celebration | 67—68 |

| Sl. No. | Title of the short films | Year of Prod. |
|---|---|---|
| 107. | Bangla Desher Chalachitra Pratinidhi Sambardhana | 76—77 |
| 108. | T. V. in Calcutta (Kalikata Television) | 75—76 |
| 109. | International Film Festival Calcutta 1975. | 75—76 |
| 110. | Jatra Uusab 1973 | 73—74 |
| 111. | Purba Bharat Sanskritic Sammelan | 74—75 |
| 112. | Santiniketaner Pous Utsab-O-Samabartan | 67—68 |
| 113. | Swami Vivekananda | 63—64 |
| 114. | Vivekananda Swaran Utsab | 64—65 |
| 115. | Banglar Mela | 55—56 |
| 116. | Paschim Banger Anchalik Lok Utsav '80 | 80—81 |
| 117. | Machher Sandhane (Coloured) | 75—76 |
| 118. | Bonoy Jader Bas (B+H+N) | 62—63 |
| 119. | Bannya Pranir Bandi Jiban | 72—73 |
| 120. | Janglee Jew Jantu (Nepali) | 62—63 |
| 121. | Jaldapara Prani Sangrakhan Kendra (Colour) | 1963—64 |
| 122. | Uray Jai Jara | 60—61 |
| 123. | The wild life of Bengal | 81—82 |
| 124. | Bandhu Sevak | 61—62 |
| 125. | Agun Neya Chabi | 76—77 |
| 126. | Asanta Bandhu | 65—66 |
| 127. | 3rd. Cricket Test Match in India vs. West Indies 1974-75 (Eden Garden) | 74—75 |
| 128. | Davis Cup (1974-75) | 74—75 |
| 129. | I.F.A. Shield Final 1967-68 (No stock) | 67—68 |
| 130. | WORLD Table Tennis Calcutta (1974-75) | 74—75 |
| 131. | The Prectice | 78—79 |
| 132. | Pele-Mohanbagan | 79—80 |
| 133. | Peler Chokhe Football | 79—80 |
| 134. | Joyer Ashai | 79—80 |
| 135. | Brotochari | 79—80 |
| 136. | Football | 79—80 |
| 137. | Khelar Jagat | 80—81 |

| Sl. No. | Title of the short films | Year of Prod. |
|---|---|---|
| 138. | Abahelar Bipad | 61--62 |
| 139. | Heart Operation | 63—64 |
| 140. | Jana Swastha | 71—72 |
| 141. | Pharmacy in India through Ages | 67—68 |
| 142. | Reen Parishad | 67—68 |
| 143. | Roge Theke Mukti | 60-61 |
| 144. | Bhabbar Katha (Damage) | 63—64 |
| 145. | Rahu Mukta | 62—63 |
| 146. | Subhra Basey Kalyani | 60—61 |
| 147. | Sonit Sanchar | 63—64 |
| 148. | Swasthya Aney Samriddhi | 60-61 |
| 149. | Sastipadar Sansar (Damage) | 60—61 |
| 150. | Bipad Thekey Nirapada | 61—62 |
| 151. | T. B. Central B+H | 72—73 |
| 152. | Natun Alo (Leprosy) (Bengali & Nepali) | 1974—75 |
| 153. | Natun Alo (Family Planning) | 65—67 |
| 154. | Dristidan | 76—77 |
| 155. | Bhayer Mashul | 52—53 |
| 156. | Iswarer Dan | 63—64 |
| 157. | The brave do not die | 78—79 |
| 158. | Tamosa-Maa-Jyotirgamayo | 81-82 |
| 159. | Karuna Dhari Eso | 67—68 |
| 160. | Mahananda Bandh Prokalpa | 74—75 |
| 161. | Hinglow (Project) | 74—75 |
| 162. | Kangsabati Parikalpana | 62—63 |
| 163. | Tista Joy Jatra | 75—76 |
| 164. | Sonar Fasal | 77—78 |
| 165. | Gramer Nam Harish Chandrapur | 75—76 |
| 166 | Karagarae Manus Gorey | 52—53 & 54 |
| 167. | Naglected Child (Abahelita Shishu) | 67—68 |
| 168. | Ajker Sramik | 59—60 |
| 169. | Cha Bagichame Naya Jiban (Hindi) | 66—67 |

POLICE/DEFENCE (CIVIL DEFENCE)

| Sl. No. | Title of the short films | Year of Production |
|---|---|---|
| 170 | Bhabaghureder Naba Jiban (Vegrents Home) | 72—73 |
| 171. | Jibika Nirbachan (Vocation Training) | 64—65 |
| 172. | Karma-O-Karmon | 61—62 |
| 173. | Majdooro-Ka Naya Jindegi (Hindi) | 66--67 |
| 174. | Malatir Sansar | 68—69 |
| 175. | Rang Mashal | 67—68 |
| 176. | Saram-O-Sampad | 66—67 |
| 177. | Sramik Kalyane Ek Dik | 66—67 |
| 178. | Amar Desh-O-Amar Desher Manush | 78—79 |
| 179. | Bandha Kalkarkhana Sramik Jiban | 78—79 |
| 180. | Coollc Se Mazdoor | 78—79 |
| 181 | Life of Coalminer | 78—79 |
| 182. | Araksha Shikharthi | 1959—60 |
| 183 | Prahari Bandhu | 61—62 |
| 184 | Rajpath-O-Amra | 64—65 |
| 185. | Ammader Homeguard (B+E) | 65—66 |
| 186. | Apnar Warden | 65 --66 |
| 187. | Biman Hena-O-Appni (Gharer Vitarey) | 65—66 |
| 188. | Biman Hana-O-Aapni | 65—66 |
| 189. | Poshaker Antaraley | 75—76 |
| 190. | Bari Thekey Beriey | 73—74 |
| 191. | Agrani Dal | 51—52 |
| 192 | Aparadh-O-Aparadh Bigyan | 78—79 |
| 193. | Bishari | 60—61 |
| 194. | Laxmir Jhapi | 68—79 |
| 195. | Moroler Hatekhari | 64—65 |
| 196. | Tilattoma | 71—72 |
| 197. | Gramin Jiban-O-Samabaya | 72—73 |
| 198. | Hatc Haat Melao | 75—76 |
| 199. | Sabai Miley | 64—65 |
| 200. | Swalpa Sanchay | 78—79 |

| Sl. No. | Title of the short films | Year of Produc |
|---|---|---|
| 201. | Abhinaba Paribahan | 69—7( |
| 202. | Paribahane Natun Diganta | 73-7. |
| 203. | Dhokra | 66—6' |
| 204. | Lodha Upajatir Bimukti-O-Bikash | 67—6( |
| 205. | Pragatir Prathey Paschim-Banger Adibasi | 72—7: |
| 206. | Naya Gram | 76—7' |
| 207. | Pratibeshi O-reen | 54—5! |
| 208. | Santal Samaj-O-Sanskriti | 72—7: |
| | TRAFFIC AND CIVIC CENSE | |
| 209. | Chalanta Busey | 65—6( |
| 210. | Nagarik Sabhyata | 60—5l |
| 211. | Safe Driving ( Damage) | 68—6§ |
| 212. | Path Chala (No stock) | 1962—63 |
| | TOURI (N AND PLACES OF INTEREST | |
| 213. | A Happening in Calcutta (English) | 1969—7( |
| 214. | Bigata Diner Smrity (Pandua) | 65 -56 |
| 215. | Bigata Diner Smrity (Cour) | 58—59 |
| 216. | Bigata Diner Smrity (Bishnupur) | 58—59 |
| 217. | Bigata Diner Smrity (Murshidabader Itikatha) B , K | 59-60 |
| 218. | Bigata Diner Smrity (Nabadwip) | 63-64 |
| 219. | Chandra Ketugarh | 60—61 |
| 220. | Calcutta (Colour) (English) | 66—67 |
| 221. | Darjeeling & Himalayan Pantasy (English) | 72—73 |
| 222. | Clinees of West Bengal (English & Napali) | 66—67 |
| 223. | Ketampurer Deb Baul | 66—67 |
| 224. | Karma Subarna | 65—66 |
| 225. | Ponny Bey of Darjeeling (Nepali & English) | 72—73 |
| 226. | Paharer Hatchani (Spirit of Hills) (Bengali & Nepali) | 75—76 |
| 227. | Pascnim Banga Parikrama | 66—67 |
| 228. | Sususia | 66—67 |
| 229. | Paschimbangyer Alpakhata Darshanie Sthan | 72—73 |

| Sl. No. | Title of the short films | Your of Period. |
|---|---|---|
| 230. | Sundarban (Coloured) (Bengali & English) | 68--69 |
| 231. | Tamralipta | 65—66 |
| 232. | The other Calcutta (English) | 70—71 |
| 233. | Rupashi Bangla | 74—75 |
| 234. | Kalikata | |
| 235. | Problem of Darjeeling | 79—80 |
| 236. | S·ibid Tirtha Andaman | 81—82 |
| | MISCELLANEORUS | |
| 237. | Tribeni (Purchased) | 1981—82 |
| 238. | Bora Hatey Babey (No stock) | 54—55 |
| 239. | Bipader Biney (Damage) | 55—56 |
| 240. | Natun Varat Garghe Jara | 59—60 |
| 241. | Natun Vritya | 1963—64 |
| 242. | Natun Sapath | 62—63 |
| 243. | Phuler Katha | 62—63 |
| 244. | Kumar Para | 65—66 |
| 245. | Form No. 10 Naba Adhyaya | 64—65 |
| 246. | Form No. 10 | 70—71 |
| 247. | Bangla Desher Mukti Sangram | 71—72 |
| 248. | Gramin Sangraha Sala | 72—73 |
| 249. | Ora Jegey Thakey | 72—73 |
| 250. | Jatiya Puraskar Bijeyee | 73—74 |
| 251. | Chhote Thekey Gorey Otha | 73—74 |
| 252. | Sampratik Bannya | 74—75 |
| 253. | Swaraniya Muhurtya | 73—74 |
| 254. | Youth Noetal | 72—73 |
| 255. | Sukhi Griho Kone | 74—75 |
| 256. | Natasha Thekey Atan Biswas | 74—75 |
| 257. | Aparadh-O-Bigyan | 75—76 |
| 258. | Manusher Joy | 75—76 |
| 259. | Begaing House | 75—76 |
| 60. | Papur Jagat | 75—76 |

| Sl. No. | Title of the short films | Your of Produc. |
|---|---|---|
| 261. | Laten | 75—76 |
| 262 | Swapna Hole Satti (West Bengal State Lottery) | 76—77 |
| 263 | Swadeshi Jinish Kinoon | 76—77 |
| 264. | Jagaran (Women's years) | 76—77 |
| 265. | Purakirti Sangrakahan | 76—77 |
| 266. | Panchayet Nirvachan | 78—79 |
| 267. | Naati-Ar-Nai | 79—80 |
| 268. | Joruri Abasthar Deeswapna | 77 – 78 |
| 269. | Agacha (Weeds) | 78 – 79 |
| 270. | Cinemar Janmakatha | 80 – 81 |
| 271. | Paka Fasaler Karoha | 80 – 81 |
| 272. | New Harizon | 1981 – 82 |
| 273. | Banyer Parey | 78 -- 79 |
| 274. | Panchayet | 81 – 82 |
| 275. | Sanskriti Apasanskriti | 81 – 82 |
| 276. | Silent Condemnation | 81 – 82 |
| 277. | Agadoom Bagadoom | 81– 82 |
| 278. | Bin Asschey | 80 – 81 |
| 279· | Sono Prithibi | 81—82 |
| 280. | Kichu Tathya Kichu Satya | 80 – 11 |
| 281. | A Seventh Man | 81 – 82 |
| | Nowareels 1969-July, 1981 (Total No. 140) | |

## কপালেশ্বরী নদীর উপর সেতু নির্মাণ

*১৭৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৭২৩। ) **ডাঃ মানস ভুঞা** : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত সবং হইতে খড়িকামাটির রাস্তার মাঝে কপালেশ্বরী নদীর উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত সেতু নির্মাণের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Irrigation and Waterways Deptt.** : (ক) হ্যাঁ ঃ আছে।

(খ) পরিকল্পনাটি অনুমোদন লাভ করিলে অর্থবরাদ্দ হইলে সেতু নির্মাণের কাজ শুরু করা যাইতে পারে।

বর্তমানে সীমিত অর্থবরাদ্দের পরিপ্রেক্ষিতে কবে সেতু নির্মাণের কাজ শুরু করা যাইবে তাহা এখনই বলা সম্ভব নয়।

### অন্ধ্রপ্রদেশে পশ্চিমবঙ্গের নিম্নমানের পাটের বাজার সৃষ্টি

*১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৮।) **শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া**ঃ বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের নিম্নমানের পাটের জন্য অন্ধ্রপ্রদেশের সুতুলী মিলগুলিতে বাজার সৃষ্টির সম্ভাবনা আছে কি ;

(খ) এ বিষয়ে উত্তরবঙ্গের ব্যবসায়ীরা ওয়াগনের অভাবের কথা পশ্চিমবঙ্গ পশ্চিমবঙ্গ সরকারকে জানাইয়াছেন কি ; এবং

(গ) জানাইয়া থাকিলে, উক্ত অসুবিধা দূরীকরণের জন্য কোন অনুরোধ সরকার রেলওয়ে কর্তৃপক্ষকে জানাইয়াছেন কি ?

**Minister-in-charge of Commerce and Industries Deptt.** :

(ক) এ ব্যাপারে কোন তথ্য রাজ্য সরকারের কাছে নেই।

(খ) না।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### বারাসাত রবীন্দ্র ভবন সংস্কার

*১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪।) **শ্রীসরল দেব**ঃ তথ্য ও সাংস্কৃতিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসাত রবীন্দ্র ভবন সংস্কারের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কি হইবে ?

**Minister-in-charge of Information and Cultural Affairs Deptt.** :

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** I have received one notice of adjournment motion from Shri Kashinath Misra on the subject of providing relief in several flood and drought affected districts of West Bengal, The member will get ample opportunity to discuss this matter during the grant-wise discussion on the Budget. I there fore withhold my consent. The member may, however, read the text of the adjournment motion as amended.

**শ্রীকাশীনাথ মিশ্র :**—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—মুর্শিদাবাদ, মালদা, বাঁকুড়া, পুরুলিয়া, ঝাড়গ্রাম, বীরভূম সহ আরও কয়েকটি জেলা ও মহকুমাতে বন্যা ও খরার ফলে কাজ ও খাদ্যের প্রচণ্ড অভাব দেখা দিয়েছে। ত্রাণকার্য্য ঠিকমত হচ্ছে না।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received 19 notices of calling attention on the following subjects, namely,—

1. Reported transfer of two divisions of Geological Servey of India outside Calcutta—Shri Jayanta Kumar Biswas.

2. Alleged snatching of revolver and cartridge of the securety attached to the principal of Medical College—Shri Nurul Islam Chowchury and Shri Sk. Imajuddin.

3. Alleged theft of one Rifle and 80 round Cartridge from Batra Police Station, Howrah.—Shri Sk. Imajuddin and Shri Nurul Islam Chowdhury.

4. Incident at Bankura Christian College over appointment of its Principal —Shri Anil Mukherjee.

5. Alleged missing of one Sk. Sabirul of Village Rangamati in Burdwan on 19.6.82.—Shri Suniti Chattaraj.

6. Alleged murder of one Sk. Shamsul at Village Dubshanka under Suri P.S. on 14.8.82.—Shri Suniti Chattaraj.

7. Non-establishment of new Industry in Birbhum District—Shri Suniti Chattaraj.

8. Dearth of eye-specialist in Arambag Sub-divisional Hospital—Shri Abdul Mannan.

9. Demand for immediate audit of Central Medical Stores—Shri Kashinath Misra.

10. Extension of last date for Registration of Graduate Voters of Burdwan University—Shri Kashinath Misra.

11. Immediate relief for Handloom Weavers in Bankura District—Shri Kashinath Misra.

12. Deterioration of Law and Order situation in rural areas of Bankura District—Shri Kashinath Misra.

13. Deplorable condition of Bidi workers in Bankura District—Shri Kashinath Misra.

14. Epidemic of Malaria and Enkephalitis throughout West Bengal—Shri Kashinath Misra.

15. Inadequate relief in flood and drought affected area of Bankura, Purulia, Malda, Murshidabad.—Shri Kashinath Misra.

16. Situation arising out of resignation of the Chairman and the Vice-Chairman of Bankura Municipality.—Shri Kashinath Misra.

17. Dearth of Medicine, Food etc. in Leprasy Hospitals at Bankura and Purulia.—Shri Kashinath Misra.

18. Proposed sale of 64-Power tillers at a loss of Rs. 2 lakh.—Shri Suresh Sinha.

19. Incidents regarding Basu Bigyan Mandir—Shri Suresh Sinha.

I have selected the notice of Shri Kashinath Misra on the subject of epidemic of Malaria and encephalitis throughout West Bengal. The Minister-in-charge may give a reply today, if possible, or give a date.

ডঃ অম্বরীশ মুখার্জী ঃ -নেকষ্ট মঙ্গলবারদিন আমি উত্তর দেব।

**Mr. Speaker :** The Minister-in-Charge of Irrigation and Waterways will now make a statement on the subject of flood in rivers of Malda, Murshidabad and Nadia Districts. (Attention called by Shri Md. Abdul Karim Chowdhury and Shri Satya Ranjan Bapuli on the 8th September, 1982.)

**Shri Nani Bhattacharya :** Mr. Speaker, Sir, I made a statement in this House on 6.9. 82 regarding erosion of Bhagirathi and Ganga/Padma in the districts of Malda and Murshidabad,

On the upstream of the Farakka Barrage on the Left Bank of the Ganga in the districts of Malda, Red signal for unprotected areas of P.S. Kaliachak and Manikchak including Bhutnidiara continued from 26th August. Red signal for protected areas of P.S. Kaliachak, Manikchak including Bhtnidiara and English Bazar continued from thirtyfirst August. Yellow signal for protected areas of P.S. Harishchandrapur, Ratua and Kharba and Red signal for unprotected areas of P.S. Harishchandrapur, Ratua and Kharba continued from evening of Sixth September withdrawn on September thirtween. Yellow signal for the unprotected areas of P.S. Harishchandrapur, Ratua and Kharba continues. Left bank of the Ganga near Manikchak is eroding. At Manikchak the Ganga level was running 3 feet above danger level, water was steady on 9.9.82 and falling from 10.9.82. Yellow signal for old Malda, and Gazol in Mahananda Flood Plane had been imposed on September ten. Low lying unprotected areas have been inundated.

The Ganga is croding severely its right bank on the downstream of the Farakka Barrage at Bindurgram, Beniagram, Nayansukh, Sonkopara and Paranpara in P.S. Farakka at Dhulian in P.S. Samserganj, at Dhusuripara, Bajitpur, Aurangabad and Dariapur in P.S. Suti in the district of Murshidabad. On the downstream of Bhagirathi off-take (near Jangipur) the Ganga called Padma is eroding severely its right badk at Mathipur in P.S. Raghunathgunj and also at Sahebnagar, Kagmari, Sagarpara, Jamalpur in P.S. Raninagar and Jalangi.

Erosion of the banks of the Bhagirathi are severe now at Raghunathgunj, Kasiadanga-Dighirpar, Baikunthapur, Basumati, Nasipur, Krishnadasmati and Haridasmati (Kalaberia), Basabari, Banamalipur and Majhyampur in the district of Murshidabad. In the dsitrict of Nadia the Bhagirathi is eroding actively its left bank at Gasuridanga, Motiari, Mayapur, Prachin-Mayapur, Bhaluka-Satkulia, Fulia-Pangulia. Parmedia, Gosainchar, Sanyalchar, Roydanga, Tarinipur and Durgapur.

The river Jalongi in the district of Nadia is eroding its banks at Avoynagar, Kanainagar, Chaderghat, Fazilnagar, Beliura, Khudhurdaha and Sambhunagar.

Low lying areas in the districts of Murshidabad and Nadia have been innundated. The affected blocks in the district of Murshidabad are Farakka, Samshergunj, Suti I & II Raghunathgunj I & II, Bhagabangola I & II, Lalgola, Jalangi and Raninagar,

**Mr. Speaker :** Now. the Minister-in-charge of the Health and Family Welfare Department will please make a statement on the subject of dearth of medicine and supply of sub-standard food in the Bankura Sammilani College and Hospital, (attention called by Shri Kashinath Misra on the 10th September, 1982.)

**ডাঃ অম্বরীশ মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতিক্রমে নিম্নোক্ত প্রতিবেদন উপস্থাপিত করছি। সমস্ত কলেজ সংলগ্ন হাসপাতালের মত বাঁকুড়া হাসপাতালের ঔষধ সরবরাহ কয়েক বৎসর ( জানুয়ারী, ১৯৮০ ) হইতে বিকেন্দ্রীকরণ করা হয় ( ডিসেনট্রিলাইজড্ )। কিন্তু এই ব্যবস্থায় বাঁকুড়ার মত বৃহৎ প্রান্তিক হাসপাতালের নিয়মিত সরবরাহ ঠিক রাখা অসম্ভব হইয়া পড়ে। কলিকাতার বড় বড় সরবরাহকারীগণ নির্দিষ্ট দরে বাঁকুড়ার ঔষধ ও যন্ত্রপাতি সরবরাহ অক্ষুন্ন রাখিতে সমর্থ হন নাই। ফলে, হাসপাতালের সরবরাহ অক্ষুন্ন রাখিতে খোলাবাজার হইতে প্রয়োজনীয় ঔষধ ও মালপত্র ক্রয় করিতে হয়। এর ফলে খরচ অনেক বেশী হয়। এবং দুর্নীতির আশংকা বেশী থাকে। হাসপাতাল কতৃপক্ষের অনুরোধে এই বিকেন্দ্রীকরণ ব্যবস্থা সাময়িকভাবে রদ করিয়া বিভিন্ন সময়ের আদেশ অনুযায়ী গত আর্থিক বৎসরে কেন্দ্রীয় ঔষধ ভাণ্ডার হইতে সরবরাহ করা হইতেছে। বর্তমানে বাঁকুড়া মেডিকেল কলেজ হাসপাতালের ঔষধপত্র সেন্ট্রাল মেডিকেল স্টোর্স হইতে

সরবরাহের মেয়াদ এই মাস পর্যন্ত চালু আছে। কিন্তু কেন্দ্রীয় ভাণ্ডারেও সব সময় সব ঔষধ মজুত না থাকাতে যাহা পাওয়া যায় না তাহা নগদ পয়সায় কিনিয়া লওয়ার প্রয়োজন দেখা দেয়। কিস্তিতে কিস্তিতে বাজেট বরাদ্দ হওয়ার জন্য মার্চ হইতে বর্তমান সময় পর্যন্ত অর্থ একসঙ্গে দেওয়া যায় নাই। ফলে নগদ কেনায় সাময়িক অসুবিধা হইয়াও পূর্ণ বাজেট বরাদ্দ হইবার পর এই সাময়িক অসুবিধা দূর হইবে, আশা করা যায়। সেন্ট্রাল মেডিকেল স্টোর্স হইতে যাহাতে সমস্ত ঔষধ কিংবা যতদূর সম্ভব বেশি ঔষধ বাঁকুড়া হাসপাতালে পাঠান হয় তাহার ব্যবস্থা লওয়া হইয়াছে। মন্ত্রীর স্তরে সমস্যার নানা দিক আলোচনা করিয়া সত্বর ব্যবস্থা লইতে স্বাস্থ্য বিভাগ তৎপর হইয়াছেন সমস্ত সরকারী হাসপাতালের মত এখানেও ঠিকাদার খাদ্য সরবরাহ করে। এ বৎসর নতুন ঠিকাদার নিয়োগ করার পর অবস্থার উন্নতি হইয়াছে। ভারপ্রাপ্ত অধিক্ষক এ ব্যাপারে প্রতিদিন সতর্ক দৃষ্টি রাখিতেছেন।

[2-10—2-20 P.M.]

**শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন দি পয়েণ্ট অফ প্রিভিলেজ আমি কিছু বলতে চাই এবং এই হাউসের সামনে একটা পার্শোনাল এক্সপ্লানেশান দিতে চাই। এই বিধানসভাকে আমরা পবিত্র বিধানসভা বলে ঘোষনা করে থাকি। আমরাও আশা করি যে এই বিধানসভায় যে কোন সদস্য, মন্ত্রীর কথা বাদ দিয়ে, সত্য ছাড়া মিথ্যা বলবেন না। আমি একটি ঘটনার জন্য শুধু বিস্মিত হননি, হতবাক হয়েছি। আমার মনে হয়েছে এর মধ্যে কোন উদ্দেশ্য প্রাণোদিত ব্যাপার আছে। গতকাল আমি কিছু আগে বিধানসভা ত্যাগ করেছিলাম। এই বিধানসভায় শ্রীপতিতপাবন পাঠক, পার্লামেণ্টারী মিনিষ্টার একটা উক্তি করেছিলেন যে উক্তিতে তিনি আমার নাম যোগ করেন। তাঁর সঙ্গে আমার কোন কথা হয়নি। আমি আশ্চর্য্য হয়ে যাই একজন মন্ত্রী তিনি আমার নাম নিয়ে এমন অসত্য কথা বলতে পারেন এটা আমার চিন্তার বাইরে। আমরা একটা সর্বদলীয় দল থেকে বিধানসভায় এসেছি, আমাদের একটা নীতি আছে, আমাদের নেতা আছেন, চীফ হুইপ আছেন এবং আমাদের যদি কোন কথা বলার প্রয়োজন হয় তাহলে চীফ হুইপ কথা বলেন, না হয় নেতা কথা বলেন। আমরা একটা ডিসিপ্লিন মেনে চলি। কিন্তু আমরা জানি না প্রতিপক্ষ দলের কি নীতি এবং কি নীতি মেনে তাঁরা চলেন। কিন্তু আরও বিস্মিত হই তিনি যখন মিথ্যা বলেন। সেখানেও তিনি ক্ষান্ত হন নি। তাঁর মতন শ্রদ্ধেয় মানুষ কিভাবে বললেন জানি না। আমার কাছে এটা শুধু বিস্ময়

য়, আমি ভাবছি যে তাহলে কি আমরা ধরবো যে এই বিধানসভায় কোন পবিত্রতা নেই। আপনার কাছে নিবেদন করবো যে ঐ লাইনগুলি আপনি দয়া করে এক্সপাঞ্জ করে দিন, কারণ এর একটা কথাও সত্য নয়।

শ্রীপতিতপাবন পাঠক ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রফুল্লবাবু খবরের কাগজ পড়ে বিস্মিত হয়েছেন, আর আমি একজন প্রবীন বয়োঃজ্যেষ্ঠ সদস্য প্রফুল্ল কান্তি ঘোষ মহাশয়ের বক্তব্য শুনে বিস্ময়ে হতবাক হয়ে গেছি। আমি যখন বলেছিলাম তখন আবদুল মান্নান ছিলেন, সত্য বাপুলি মহাশয় ছিলেন এবং আমাদের শচীন সেন মহাশয়ও ছিলেন। কথাটা হয়ত বয়সের জন্য ভুলে যেতে পারেন, কিন্তু আমি যা আগে বলেছি সেটা সম্পুর্ণ সত্য কথা বলেছি। বয়সের ভারে এটা উনি হয়ত বিস্মৃত হয়েছেন।

শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিতর্কের মধ্যে যাচ্ছি না, বিতর্কের মধ্যে যেতে আমি দুঃখ পাই। আমি ওঁকে একটা প্রশ্ন করেছিলাম যে ফুড বাজেট কেন ১৩ তারিখে হল না, এটা কবে হবে, উনি বললেন বোধ হয় ২০ তারিখে দেব। এছাড়া কোন কথা হয়নি।

শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ—অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার।

মিঃ স্পীকার ঃ—আপনি লিখিত দেবেন।

শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রদ্ধেয় সদস্য প্রফুল্ল কান্তি ঘোষ যেটা বলছেন পতিত বাবু উনি চীফ হুইপ, ওনার জানা উচিত যে আমাদেরও একজন চীফ হুইপ আছেন। চীফ হুইপ চীফ হুইপের সঙ্গে কথা বলবেন এটা একটা প্রোটোকল, সেইভাবে কথা না বলে উনি কার সঙ্গে কথা বলেছেন এটা অত্যন্ত অপ্রাসঙ্গিক। He knows etiquete, he knows procedure. উনি এগ্রিকালচার বাজেটের আগে ফরেস্ট করতে পারেন কিন্তু তারজন্য কারোর নাম জড়িয়ে দেওয়া এটা ঠিক নয়। চীফ হুইপ চীফ হুইপকে জিজ্ঞাসা করবেন, এখানে মান্নান সাহেব ছিলেন, সত্য বাপুলি ছিলেন এই ধরণের বক্তব্য একজন মন্ত্রীর পক্ষে অত্যন্ত অশোভন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এণ্টায়ার বক্তব্যটা আপনি এক্সপাঞ্জ করবেন, এটা রীতি বহির্ভুত, এটা উনি করতে পারেন না।

মিঃ স্পীকার ঃ- আপনি বসুন, আমি এখন কালকে যে পয়েন্ট অব অর্ডার তোলা হয়েছিল তার রুলিং দিচ্ছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কালকে যে রুলিং দিয়েছেন সেটা আমাদের মানতে হবে। এ্যাবরাপটলি কালকে রুলিং দিয়ে আপনি বলেছিলেন যে হ্যাঁ, ঠিক আছে। কালকে যখন বললেন তখন আবার আজকে রুলিং দেওয়ার মানে কি ?

**মিঃ স্পীকার** ঃ—গতকাল আমি বলেছিলাম যে আজকে বিস্তারিত দেব, আপনি যদি না শুনে থাকেন তাহলে আমি দুঃখিত। আমি আমার রুলিং দিচ্ছি।

A point of order was raised by Shri Subrata Mukherjee and some members when instead of Demand No. 52 which was shown as first item of the Government Financial Business in the List of Business for the 14th September, 1982 Demand No. 58 appearing latter in the list was taken up by the House of discussion and Voting. The point of objection was that when the order of business has been fixed and published in the list of business for the day it could not be altered. Attention is invited to the relevant Assembly Procedure Rules (Rule 27) which runs thus :

"On days allotted for the transaction of Government business, such business shall have precedence and the Secretary shall arrange that business in such order as the Speaker may, after consulation with the Leader of the House determine :

Provided that such order of business shall not be varied on the day that business is set down for disposal unless the Speaker is satisfied that there is sufficient ground for such variation.

Though the provise of the said rule lays down that such order of business shall not be varied, but it also makes room for such variation if Speaker is satisfied that there is sufficient ground to do the same, In the present case the Forest Minister made a request to the Speaker to take up Demand No. 58 standing in his name first. The Chief Minister and the Parliamentary Affairs Minister also had no objection to such alteration. So the variation made yesterday in taking up the Business of the House was quite in order.

**Shri Abdur Rauf Answari :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of Hon'ble Labour Minister. This is about the 'Bidi'

Mazdoor Workers in West Bengal. Their economic condition is very bad, deplorable and sympathetic. The Government of India, about which my friends on the other side frequently want to meet Sm. Indra Gandhi-even for the telephone purpose, wanted to help and gave about Rs. 4,95,000.00 to be used for the welfare of the poor 'Bidi workers in different districts in 1978. From various sources on enquiry it is revealed that only Rs. 2,50,000.00 have been spent, and no account has since been submitted to the Central Government for this expenditure. There is some unspent money, and everybody has the right to know where this unspent money is lying. I request the Hon'ble Minister to check up the account instead of living it aside. Thank you.

## MENTION CASES

**শ্রীদেবপ্রসাদ সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহাশয় গতকাল হাউসের অবমাননা প্রসঙ্গে একটা পয়েন্ট অব প্রিভিলেজ তুলেছিলাম, অন্যান্য সদস্যরা তাতে অংশ গ্রহণ করেছিলেন। আপনি বলেছিলেন আজ আপনার রুলিং দেবেন। কিন্তু এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর রুলিং দেওয়ার আগে আপনি হাউসকে এই বিষয়টার উপর আলোচনা করার সুযোগ দিন হাউসের কনসেনসাস ওপিনিয়ান নিয়ে আপনি রুলিং দিন।

[2-20—2-30 P.M.]

**শ্রীসরল দেব** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে গোটা হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতা এবং গোটা পশ্চিমবাংলার টেলিফোন ব্যবস্থা সম্পূর্ণ অচল হয়ে পড়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি এই হাউসের সকল দলের সদস্যদের একটি প্রতিনিধিবৃন্দ এই ব্যাপারে ইন্দিরা গান্ধীর কাছে পাঠান হোক। পশ্চিমবাংলায় কোথাও টেলিফোন চলছে না অথচ প্রতিমাসে টেলিফোনের বিল আসছে। এই গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি সকল দলের সদস্যদের আহ্বান জানাচ্ছি এখান থেকে একটা ডেপুটেসন ইন্দিরা গান্ধীর কাছে পাঠান হোক যাতে পশ্চিমবাংলার এই টেলিফোন সচল করা যায়।

**শ্রীশ্যামল চক্রবর্ত্তী** :—মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই সভার মাননীয় সদস্যেরা নিশ্চয়ই

জানেন পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চলের স্বার্থ নিদারুণভাবে উপেক্ষিত হচ্ছে অনেকগুলো বিষয়ে এবং তার মধ্যে একটি হচ্ছে দমদম বিমান বন্দর। ১৬টি বিদেশী বিমান কোম্পানী কেন্দ্রীয় সরকারের নীতির জন্য দমদম ছেড়ে চলে যায় এবং তাঁরা দিল্লী এবং বোম্বে গিয়ে আস্তানা গড়ে। এর ফলে দিল্লী এবং বিমান বন্দর ফেঁপে ফুলে উঠেছে। সম্প্রতি একটি স্ক্যানডিনেভিয়ান এয়ার লাইন্স কোম্পানী এখানে এসেছে এবং আরও ১৬টি বিমান কোম্পানী দমদমে আসতে চায়। কিন্তু কেন্দ্রীয় মন্ত্রী এ. পি. শর্মা বলেছেন, পূর্বাঞ্চলের আইন শৃঙ্খলার পরিস্থিতি খুবই খারাপ কাজেই এখানে তাঁরা এলে ক্ষতিগ্রস্ত হবেন। আমি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা নিশ্চয়ই জানেন এই দমদম বিমান বন্দর নিয়ে এখানে অনেকবার কথা হয়েছে।

**শ্রীনীরোদ রায়চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রিসেন্টলি একটা সার্কুলার বেরিয়েছে, সার্কুলারটির সামান্য একটু পড়ে দিচ্ছি—

Government of West Bengal, Department of Agriculture, Branch, Letter No. 10896 dt. 13th July, 1982, from Shri S. Bhattacharyya, Deputy Secretary to the Chief Engineer (Agri.), West Bengal—"With reference to your letter No. 6907 dated 5.8.81 on the above subject, I am directed by order of the Governor to say that the Governor has been pleased, in continuation of this Department G.O.s No. 3690 IRRIGN. dated 9.4.73 and No. 2553-M.I. (I) dated 29.3.80 to fix water rate in respect of Aman Crop, as noted below subject to the existing terms and conditions for supply of Irrigation Water from Minor Irrigation Installations of this Department as well as for relisations of water rate :—

| Name of the Crop | Water rate fixed per acre |
|---|---|
| Aman. | Rs. 80/-(Rupees eighty only) (Rs. 1.60 x 50 acre inch.) |

ফাইনান্স ডিপার্টমেন্টের অর্ডার অনুসারে এই সার্কুলার এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে দেওয়া হয়েছে। এই সার্কুলারে বলা হয়েছে যে সার্কুলার পাওয়ার সময় থেকে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল এবং এগ্রি ইরিগেশনের চার্জ যেটা ১৮/১৬ এবং ১৪ টাকা ছিল সেটা বেড়ে আমন ক্রপের রেট হয়েছে

৮০ টাকা। এই যে ৮০ টাকা হলো, এটা কি আমলারা করলো, না, সরকারের মত অনুসারে হলো, এটা জানার জন্য মাননীয় কৃষিমন্ত্রীর বিবৃতি দাবি করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮ টাকা থেকে ৮০ টাকা, এই ব্যাপারটা অত্যন্ত কঠিন ব্যাপার। কৃষকদের বর্ত্তমানে সর্বনাশ চলছে, এই বছর খরা হয়েছে এবং বর্ত্তমানেও তা চলছে, সেই জন্য মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সার্কুলারের একটি কপি আপনাকে দিচ্ছি।

**শ্রীমুকুলবিকাশ মাইতি :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর কাঁথি বিধানসভা কেন্দ্রে মাত্র ১০ মাইল পিচের রাস্তা আছে এবং ১৫ মাইল মোরামের রাস্তা হয়েছে। অথচ সেখানে কতকগুলি গুরুত্বপূর্ণ ব্যবসা কেন্দ্র রয়েছে। তাই সেখানে আমার অনুরোধ অন্ততঃ পক্ষে তিনটি দীর্ঘ মোরামের রাস্তা জরুরী ভিত্তিতে করা এখনই প্রয়োজন যেমন কাঁথি দু নং ব্লকে কাঁথি রসুলপুর রাস্তার মানিকপুর থেকে নামালডিহা পর্য্যন্ত একটি রাস্তা, আর একটি হচ্ছে কাঁথি তিন নং ব্লকে লোকাল বোর্ড রাস্তা নীলপুর পর্য্যন্ত এবং তৃতীয়টি হচ্ছে কাঁথি তিন নং ব্লকে কাঁথি থেকে মশাগাঁ পর্য্যন্ত একটি রাস্তা।

**শ্রীসুরেশ সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রান মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত নির্বাচনের পর সারা পশ্চিমবাংলায় বিশেষ করে পশ্চিমদিনাজপুর জেলায় ভীষণ ভাবে খরা চলছে। খরার সময় যা রিলিফ দেওয়া হয়েছে তা অত্যন্ত অপ্রতুল। সুতরাং বর্ত্তমানে রিলিফের পরিমাণ বাড়ানো বিশেষ প্রয়োজন। আমার বিধানসভা কেন্দ্রে মাত্র শতকরা পয়েন্ট পাঁচ জনকে রিলিফ দেওয়া হয়েছে, অর্থাৎ হাজারে পাঁচ জনকে দেওয়া হয়েছে। আগামী আশ্বিন, কার্ত্তিক মাস পর্যন্ত এই রকম অবস্থা চলছে। অতএব রিলিফের পরিমানটা শতকরা ৫ জন করা যায় কি না, তিনি এই বিষয়ে চিন্তা করবেন।

**Shri Md. Shamsuzzuha :** मिस्टर स्पीकर सर, मैं आपके जरिए आनरेबुल ट्रान्सपोर्ट मिनिस्टर का तवज्जुह दिलाना चाहता हूँ। मैं गार्डेनरीच कंस्टीच्यूएन्सी का एम० एल० ए० हूँ। मेरे इलाके में कसिया पाढ़ा से आकरा रोड पर एल० १९ नं० बस २ जनवरी १९८० को चालू की गई थी। मगर एक साल से वह बस कमाल टाकीज से स्प्लेनेड तक चलाई जा रही है। इससे उसके सराउंडिंग इलाके के लोगों को बड़ी तकलीफ हो रही है। इसके ताल्लुक वहाँ के लोगों ने मुझसे शिकायत की है।

इसलिए मैं आनरेबुल ट्रान्सपोर्ट मिनिस्टर का तवज्जुह दिलाना चाहूँगा कि फौरन वँह पर पुरानी जगह से बस चालु करने का इन्तजाम करें ताकि वँह के लोगों की तकलीफ दूर हो सके।

শ্রীসুন্দর হাজরা :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভার সামনে উপস্থাপিত করছি। আপনারা সকলেই জানেন যে ১৯৭৮ সালে এই সভা থেকে একটি বেসরকারী প্রস্তাব পাশ হয়েছিল যে খড়্গপুর থেকে আদরা পর্য্যন্ত, এই ১৬৮ কিলোমিটার রাস্তা ডবল লাইন করার ব্যাপারে এবং এই লাইনে ইলেকট্রিক ট্রেন চালু করার ব্যাপারে। এই প্রস্তাব বর্ত্তমানে কি অবস্থায় আছে, সেই বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30—2-40P.M.]

শ্রীঅশোক ঘোষ :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুতর বিষয়ে। গত কয়েকদিন ধরে চন্দননগর এলাকার সাধারণ মানুষ ভীত, সন্ত্রস্ত, আতঙ্কিত হয়ে দিন কাটাচ্ছে। আজকের আনন্দবাজার পত্রিকায় সেই রিপোর্ট বেরিয়েছে। আমরা দেখছি ফ্রন্টের দুটি মন্ত্রী সেখানে লড়াই-এ ব্যস্ত। ভীম ভবানি, রাণী ভবানি-র কথা শুনেছি। রাম, ভবানির লড়াই সেখানে দেখা গেল। তিনি পরিবেশ মন্ত্রী হয়েছেন পশ্চিমবাংলার পরিবেশ ভাল করার জন্য। তিনি নিজ এলাকার পরিবেশ দূষিত করে দিয়েছেন। হাসপাতালের ডাক্তাররা মার খাচ্ছে, নারী ধর্ষিতা হচ্ছে। বাজারের ঠিকাদারি নিয়ে ভাবানি লড়াই চালিয়েছেন। সাধারণ মানুষ এতে আতঙ্কিত। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে তিনি ব্যাপারটি হস্তক্ষেপ করে চন্দননগরের মানুষের মধ্যে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনুন, রাম ভবানির লড়াই বন্ধ করুন।

শ্রীবারিন্দ্রনাথ কোলে ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার মুন্সিরহাট থেকে পুরাশ পর্যন্ত রাস্তার কাজ ১৯৭৬ সালে শুরু করা হয়েছিল। সেই কাজ এখনো পর্যন্ত সম্পূর্ণ হয়নি। এখনো প্রায় ২ কিলোমিটার রাস্তায় মাটি পর্যন্ত পড়েনি। তাই আমি পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তাটির কাজ সম্পূর্ণ করার ব্যবস্থা করুন।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয় াউসে উল্লেখ করতে চাই। স্যার, এই কথা আমি বারে বারে বলে আসছি, াজ আবার বলছি, পশ্চিমদিনাজপুর জেলায় অন্যান্য চাষের সঙ্গে লঙ্কার চাষ হয়ে াকে ব্যাপক আকারে। রায়গঞ্জ সাব ডিভিসনে এই ফসলের উপর অনেক কৃষক নর্ভরশীল। এই লঙ্কা চাষীদের নানা রকম সুযোগ সুবিধা, সরকারী সাহায্য, ন্যান্য ফসলের চাষীদের ন্যায়, দেবার কথা আমি বারে বারে বলে আসছি। এই ঙ্কা গাছ একটু বড় হয়ে গেলে লঙ্কা ধরার সময় এক রকম রোগ দেখা দেয়। ফলে াছ মারা যায়। এতে লঙ্কা চাষীদের বিরাট ক্ষতি হয়ে যাচ্ছে। এই রোগের াত থেকে লঙ্কা গাছকে বাঁচানোর জন্য উপযুক্ত গবেষণার মাধ্যমে ওষুধ তৈরী ্রয়োজন আছে। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি 'বিলম্বে তিনি লঙ্কা গাছগুলিকে অকাল মৃত্যুর হাত থেকে বাঁচানোর ব্যবস্থা করুন।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে াদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক এবং কাঁথিতে এফ· সি. আই· থেকে চাল 'অন্যান্য খাদ্যদ্রব্য সরবরাহ করা হয়। এখন সেগুলি নিয়মিতভাবে সরবরাহ রা হচ্ছে না। এর ফলে গ্রামের মানুষ তাদের প্রতি সপ্তাহের রেশন থেকে বঞ্চিত চ্ছেন। এই বিষয়ে আমি কনট্রোলারের সংগে কথা বার্তা বলেছিলাম। তিনি সহায়। তাই আমি এই বিষয়ে খাদ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

ডাঃ **মানস ভুঁইয়া** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এইমাত্র নৈহাটী থেকে রলাম। আমি আগের দিন মেনসান করেছিলাম ওখানে একটা প্রচণ্ড নারকীয় াণ্ডব চলেছে, আজও সেই অবস্থা অব্যাহত আছে। ঠিক এই একই ধরণের ঘটনা দিনীপুর জেলার গড়বেতা কলেজে ৩।৯।৮২ তারিখে ঘটে গেছে। ঐ কলেজের ড ক্লার্ক যুগল সিংহ কলেজ চলাকালিন পাট্টা বিলি করা শুরু করেন। তিনি নীয় সি. পি. এম· লোকাল কমিটির সেক্রেটারি। প্রিন্সিপ্যাল তার এই কাজে ধা দেন। তিনিও কিন্তু সি· পি. এম. সমর্থক। বেশ কিছুদিন ধরে ওখানকার ত্ররা এগিয়ে এসে এই কাজে বাধা দেন। তাদের বাধা না শুনে ঐ কলেজের ত্র-ছাত্রীদের বিরাট মিছিল সহকারে এসে মার-ধোর করা হয়। তাদের মাথা াটিয়ে দেওয়া হয়। মেদিনীপুর জেলার যুব কংগ্রেসের সাধারণ সম্পাদক প্রণব য়কে তীর বিদ্ধ করা হয়। এই ভাবে সারা গড়বেতা এলাকায় একটা তাণ্ডবের জব শুরু হয়ে গেছে। ছাত্র ছাত্রীরা পথ অবরোধ করেন। পুলিশ, এস· পি·

আসেন। আমি আপনার মাধ্যমে ঐ জেলার ভারপ্রাপ্ত মন্ত্রী শম্ভু মাণ্ডি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে গড়বেতায় শান্তি শৃঙ্খলা বজায় থাকে এবং দোষীদের উপযুক্ত শাস্তি দেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীকমলাক্ষী বিশ্বাস** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা দিয়ে সি· এস. টি· সি'র একটি বাস রেগুলার চলে এবং কলমবাগানে দীর্ঘদিন ধরে তার একটা ষ্টপেজ ছিল। বর্তমানে বাসটি সেখানে থামে না। মাননীয় পরিবহণমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, সেখানে যাতে বাসটি ষ্টপেজ দেয় তার ব্যবস্থা করুন।

**শ্রীঅনুপ কুমার চন্দ** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। স্যার, কোলকাতার সন্নিকটে কসবা থানার অন্তর্গত নেলিবাগান এবং নন্দীবাগান অঞ্চলে পুলিপ এবং সি· পি· এম· কর্মীরা মদ্যপ অবস্থায় বাড়ী বাড়ী ঢুকে তছনছ করছে এবং সোনা দানা লুঠপাট করছে। তারা মদ্যপ অবস্থায় নারীদের উপর নির্যাতন করছে। স্যার, আলিমুদ্দিন ষ্ট্রিটটি যদি সি· পি· এম-এর লালবাজার হয় এবং থানাগুলি যদি সি· পি· এম-এর পার্টি অফিস হয় তাহলে কিন্তু দিনের পর দিন অঞ্চলে অঞ্চলে অত্যাচারের মাত্রা বেড়েই যাবে। অবিলম্বে এগুলি যাতে বন্ধ হয় সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরাজকুমার মণ্ডল** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বৃন্দাবনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে গত এক বছর হল ডাক্তার নেই। একজন অবসরপ্রাপ্ত ডাক্তার সেখানে কাজ করছেন। তাঁর যাওয়া আসার কোন নির্দিষ্ট সময় নেই ফলে গ্রাম গ্রামান্তর থেকে যে সমস্ত রোগীরা আসছেন তারা ঠিকমত চিকিৎসা পাচ্ছে না এবং নানা রকম ভাবে তারা হয়রান হচ্ছে। এ ছাড়া ঐ হাসপাতালে কোন বাউনডারি ওয়াল নেই। সেখানে ৭/৮ টি বেড আছে কিন্তু সেটা কাজ করছে না। সেখানে ইলেকট্রিসিটি নেই, যাতায়াতের কোন রাস্তা নেই। স্যার, এই সমস্ত অসুবিধার মধ্যে ঐ হাসপাতালটি চালু আছে। আমি এ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি এ বিষয়ে তিনি গুরুত্ব দিয়ে যাতে সমস্যার সমাধান হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত দপ্তরের একটি দুর্নীতির কথা আপনার মাধ্যমে এই সভায় তুলে ধরতে চাই। স্যার, আপনি

জানেন, ঘূর্নিঝড়ে বিধ্বস্ত মথুরাপুর ব্লক টু, পাথরপ্রতিমা, সাগর, নামখানা প্রভৃতি জায়গায় পঞ্চায়েত দপ্তর থেকে প্রচুর টাকা দেওয়া হয়েছে গরু কেনার জন্য। সেখানে প্রতিটি গরুর জন্য সরকার থেকে এক হাজার টাকা করে স্যাংসান করা হয়েছে। সেই স্যাংসানের টাকা দিয়ে কনট্রাকটরের মাধ্যমে না গিয়ে পঞ্চায়েত অফিসার, বি· ডি· ও, হেড ক্লার্ক এরা মিলে গরু কিনছে। আমার কেন্দ্রের মথুরাপুর টু সম্পর্কে স্পেশিফিক্যালি বলতে পারি সেখানকার পঞ্চায়েত অফিসার এবং হেড ক্লার্ক এরা সব যোগসাজস করে ৪০০/৫০০ টাকা দরে যেসব গরু হাটে বিক্রি হয় খাবার জন্য সেগুলি নিয়ে এসে লোকদের দিচ্ছে। আপত্তি করতে গেলে বি· ডি· ও ভয় দেখাচ্ছে যে আজকে যদি তুমি না নাও তাহলে কালকে আর পাবে না, ফলে সেখানে বাধ্য হয়ে বা ভয়ে তারা যা পাচ্ছে তাই নিয়ে নিচ্ছে। স্যার, আমি এই বিষয়টি হাউসে রাখলাম, ডিপার্টমেন্টের মন্ত্রীকে দিন যাতে ডি· এম ২৪ পরগণা এইভাবে টাকা নয়ছয় হচ্ছে সেগুলি বন্ধ করেন তার ব্যবস্থা তিনি করেন।

**শ্রী মহা বাচ্ছা মুন্সী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিম দিনাজপুরের ইসলামপুরে আমাদের একটি হাসপাতাল আছে এবং সাবসিডিয়ারী হাসপাতাল কিছু কিছু আছে। স্যার, ঐ হাসপাতালটির এমনই অবস্থা যে সেখানে নিয়মিত পরিষ্কার করার কাজ হয় না। সেখানে বেড আছে ৩৮টি অথচ রোগী থাকে ২০০ জন। আশেপাশের অঞ্চল তো বটেই এমন কি বিহার থেকেও সেখানে রোগীরা আসে। সেই হাসপাতালে কম্বল নেই, রোগীদের বলা হয় বাড়ী থেকে কম্বল নিয়ে আসার জন্য। স্যার, গরিব মানুষ যাদের খাবারই জোটে না তারা কম্বল পাবে কোথায় ? পরিকল্পনা ছিল এটি দুতলা করা হবে এবং তা করে সেখানে কিছু বেড করা হবে।

[2-40—2-50 P.M.]

কয়েক বছর হয়েগেল কিছুই করা হয় নি। ঘরগুলিও ঠিক করা হয়নি, রুগীরা এইভাবে কষ্ট পাচ্ছে, তারা নীচে পড়ে রয়েছে। অন্তত পক্ষে কিছু কম্বলের ব্যবস্থা করে দিন তাহলে রুগীদের মাটিতে থাকতে হয় না, তারা বাঁচতে পারে। আর কিছু ঔষধের ব্যবস্থা করা দরকার। সেখানে ঔষধও পাওয়া যায় না। আমাকে লোকেরা এসে বলে যে কোন ঔষধ নেই, আমাদের খুবই কষ্ট হচ্ছে। কাজেই এই বিষয়ে দ্রুত একটা ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের। গত কয়েক মাস ধরে হাওড়া শহরে আইন শৃঙ্খলার অবস্থার চরম অবনতি ঘটেছে। তার পরিচয় হচ্ছে, শিবপুর-হাওড়া থানার ও. সি'র সাবঅর্ডিনেট কনস্টেবল প্রহৃত হয়েছে। আপনি জানেন গতকাল কদমতলায় ব্যাটরা থানা অঞ্চলে মালখানা থেকে একটা রাইফেল এবং ৮০ রাউণ্ড গুলি চুরি হয়ে গেল। যাদের উপর আইন শৃঙ্খলার ভার তাদের উপর কি আস্থা থাকতে পারে ? আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এটা একটা গুরুতর ব্যাপার, হাওড়ার সাধারণ মানুষ ভীত সন্ত্রস্ত হয়ে উঠেছে।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জানেন যে রাত্রে দূরপাল্লার যে বাস, এই বাসগুলিতে চলাচল করা যাত্রীদের নিরাপত্তার পক্ষে বাধা হয়েছে। মাস খানেকের মধ্যে পলাশী থেকে বেলডাঙ্গার মধ্যে উত্তরবাংলা রাষ্ট্রীয় পরিবহনে এই ধরণের ঘটনা দুই বার হয়েছে। সংবাদ পত্রে দেখেছি দুর্গাপুর ষ্টেট ট্রান্সপোর্টের বাসেও এই ধরণের ডাকাতি হয়েছে। দূরপাল্লার বাসে ডাকাতি ঘনঘন হচ্ছে এবং এর ফলে যাত্রীরা বিপন্ন বোধ করছে। আপনার মাধ্যমে আমার প্রস্তাব হচ্ছে যে রাত্রে দূরপাল্লার বাসগুলিতে সাদা পোশাকের পুলিশ দেওয়া হোক। এটা যদি করা হয় তাহলে যাত্রীরা নিরাপত্তা বোধ করবেন। কাজেই এই বিষয়ে মাননীয় পরিবহন এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীসুনীতি চট্টরাজ ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমের ষ্টেট গভঃ এমপ্লয়ীজ ফেডারেশানের শ্রীরঞ্জিত সেনগুপ্ত এবং তাদের সহযোগী ভাইদের ধন্যবাদ জানাচ্ছি। বীরভূম জেলা থেকে ম্যালেরিয়া চলে গিয়েছিল। কিন্তু আগষ্টের শেষের দিকে সিউড়ি সদর হাসপাতালে ৫ জন রুগী মারা যায়। সরকারী যে যন্ত্র আছে সেটা কাজে লাগানর আগে ফেডারেশানের এমপ্লয়ীজরা ব্লকে, ব্লকে, শহরের প্রান্তরে গিয়ে সি. এম. ও(২) এর কাছ থেকে এন্টি ম্যালেরিয়া ড্রাগ নিয়ে মানুষের মধ্যে ইনজেক্ট করে এবং তার ফলে আস্তে আস্তে কমে এসেছে। আমি আপনার মাধ্যমে হেল্‌থ মিনিষ্টারের কাছে এই জিনিস জানাতে চাচ্ছি যে ম্যালেরিয়া উঠে গিয়েছিল, সেটা আবার আসছে অনেকগুলি কারণে। এ্যান্টি-ম্যালেরিয়া ড্রাগ নেই, ডি. ডি. টি স্প্রে হত সেটা বন্ধ হয়ে গেছে। শিউড়িতে ৫ জন মারা গেছে, পশ্চিমবঙ্গে আরো কত মারা গেছে তার হিসাব ওরা দিচ্ছেন না। আমি মাননীয় হেল্‌থ মিনিষ্টারের কাছে অনুরোধ

করবো যে আবার ডি ডি. টি স্প্রে এবং উপযুক্ত মেডিসিন সরবরাহের ব্যবস্থা যেন সরকার করেন।

শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় তথ্য এবং সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সময়ে সারা ভারতবর্ষে সংবাদ পত্রের স্বাধীনতা এবং সাংবাদিকদের গণতান্ত্রিক অধিকার নিয়ে আন্দোলন হচ্ছে, সেই সময়ে পশ্চিমবাংলার কলকাতায় ক্যালকাটা অবজার্ভার নামে দৈনিক সান্ধ্য পত্রিকার মালিকের স্বৈরচারী আঘাত অত্যন্ত উদ্বেগজনক। এই পত্রিকাটি বন্ধ করে দেওয়া হয়েছে। এখানে ৩৮ জন কর্মী কাজ করেন, তারা ২ মাস মাইনা পায় না। শুধু তাই নয়, এই সংবাদ পত্র ইউনাইটেড ইণ্ডাষ্ট্রিয়াল ব্যাঙ্ক থেকে ১ লক্ষ ৮৫ হাজার টাকা ঋণ নিয়েছে এবং ওভারড্রাফট নিয়েছে ৯২ হাজার টাকা। তাছাড়া এই সংবাদ পত্রকে ডি. এ. ভি. পি., সি. এম. ডি. এ, ইষ্টার্ণ রেলওয়ে, সাউথ-ইষ্টার্ণ রেলওয়ে, পশ্চিমবঙ্গ সরকার বিজ্ঞাপন দিয়ে থাকেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি তথ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তিনি অবিলম্বে এই পত্রিকার সম্পর্কে অনুসন্ধান করুন এবং মালিক পক্ষ যাতে অবিলম্বে সংবাদপত্রটি প্রকাশ করে, তার জন্যও ব্যবস্থা গ্রহণ করুন।

শ্রীউপেন্দ্র কিস্কু ঃ—মিঃ স্পীকার স্যার গত ১১ই সেপ্টেম্বর ভারতের ছাত্র ফেডারেশনের নেতৃত্বে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্যের কাছে ১১ দফা জরুরী দাবার ভিত্তিতে একটা ডেপুটেশন দেওয়া হয়। দাবীগুলির মধ্যে ছিল, সময় মত পরীক্ষা গ্রহণ, সময়ে ফল প্রকাশ, শিক্ষক নিয়োগ ক্লাশের সময় বৃদ্ধি ইত্যাদি। এবিষয়ে আজকে আমি উচ্চ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তিনি অবিলম্বে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য মহাশয়ের সংঙ্গে কথা বলুন। তা না হলে ছাত্রদের ঐসমস্ত সমস্যা খুবই ভয়াবহ আকার ধারণ করবে। ক্লাশের সংখ্যা বৃদ্ধি করা একান্তভাবে দরকার হয়ে পড়েছে। সুতরাং অবিলম্বে এবিষয়ে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

শ্রীকাশীনাথ মিশ্র ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের

দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বাঁকুড়া সদর থানার অন্তর্গত নডড়া অঞ্চলের ধাতকা গ্রামের সাধারণ মানুষদের (যারা কংগ্রেসী নয়) ওপরে প্রচণ্ড রকমের আক্রমণ হয়েছে, তাদের ঘরে লুটপাট হয়েছে। গত ৮।৯।৮২ তারিখ বিকেল পাঁচটার সময়ে ঐগ্রামের একটি বাড়ীতে ৭ জন দুর্বৃত্ত ঢুকে সব জিনিষ-পত্র লুঠ করে, এমন কি মেয়েদের কাপড় পর্যন্ত খুলে নেয়। শুধু তাই নয় তাদের গোয়াল ঘরের গরু মোষ গুলিকে পর্যন্ত বল্লম দিয়ে খুঁচিয়ে মারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কেউ নিশ্চয়ই আমরা এ'জিনিষ চাই না। আমাদের সরকার পক্ষের সদস্যরাও নিশ্চয়ই চাইবেন না, কারণ তাঁরা মাঝে মাঝে আইন-শৃঙ্খলার বিভিন্ন কথা এখানে বলছেন। অতএব এই প্রশ্নটিকে সেই ভাবে বিচার করুন। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করব যে, তিনি এবিষয়ে অবিলম্বে তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। প্রয়োজন হলে সেখানে পুলিশ ফাঁড়ি বা ক্যাম্প বসাবারও ব্যবস্থা করুন। এই দাবী আমি আপনার মাধ্যমে রাখছি।

**Shri Mohammad Ramjam Ali** :—Mr. Speaker, Sir I would like to draw the attention of the Chief Minister who is also the President of Urdu Academy regarding a Government Order for introduction of Urdu as an official language. You are aware, Sir, that last year in the month of October an order was issued by the Government declaring Urdu as official language for greater Calcutta. This order is yet to be implemented. Inspite of the assurances we received from the Government that in all Government offices in Writers' Buildings, in District Offices, in Panchayat offices and also in Islampur Sub-division offices there would be recruitment of Urdu staff to entertain Urdu petition, it has not yet been done. Moreover, we are not getting recognition for introduction of Urdu in free primary and junior high school. So, I would like to request the Chief Minister through you, Sir, who is the president of the Urdu Academy, to see that the Governmend Order is implemented very soon. Thank you, Sir.

**শ্রীমহববুল হক** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পি· ডাব্লু· ডিপার্টমেণ্টের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টি হচ্ছে, কলকাতার হকার উচ্ছেদের নামে যে লুকোচুরি খেলা দীর্ঘদিন ধরে আমরা দেখছিলাম তা এগিয়ে আমাদের সুদূর মালদহ শহরে পর্যন্ত চলেগেছে।

সেখানে প্রশাসন এবং পুলিশ বাহিনী উচ্ছেদের নামে গরীব হকারদের ওপর লুঠপাট করছে। এমন কি আজকে চাঁচল মহকুমায় পর্যন্ত হকারদের উচ্ছেদ করা হচ্ছে। আজকে দেশে বেকার সমস্যা বৃদ্ধি পাচ্ছে, সে সময়ে এই সমস্ত হকাররা যেটুকু করে খাচ্ছিল সেটুকুও বন্ধ হতে চলেছে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি পি· ডাব্লু· বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50—3-00 P.M.]

সামনে বখ্‌রি-ঈদ্‌ আছে এবং পূজাও রয়েছে। এদের দোকান-পাট চালু করার ব্যবস্থা যদি নাও করা হয় তাহলে বিকল্প ব্যবস্থা হিসাবে হর্কাস কর্নার কিম্বা মিনি মার্কেট করে তাদেরকে যাতে বিক্রি করার সুযোগ দেওয়া হয় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রীশীশ্‌ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, ভারতবর্ষের মধ্যে একমাত্র বিড়ি উৎপাদন কেন্দ্র হচ্ছে গুড়িয়া। তারপর মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমা। এখানে প্রায় ১ লক্ষ বিড়ি শ্রমিক বিড়ি রোলের কাজ করে যে টাকা পায় তার উপর ভিত্তি করে জীবন নির্বাহ করে। প্রায় ৫ লক্ষ মানুষ প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে এর দ্বারা জীবিকা নির্বাহ করে। কিন্তু গত ৪ মাস ধরে সেখানকার বিড়ি মালিকেরা বিড়ি ফ্যাক্টরী বন্ধ করেছে এবং ছাঁটাই করেছে। সামনে পূজা এবং ঈদ আসছে। সুতরাং এইভাবে যদি ছাঁটাই চলতে থাকে এবং কারখানা বন্ধ হতে থাকে তাহলে সেখানে হাহাকার সৃষ্টি হবে। মানুষেরা না খেয়ে দিন যাপন করছে। তাই আমায় অনুরোধ অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে বন্ধ কারখানা খোলার ব্যবস্থা করুন এবং শ্রমিকদের বাঁচান।

**শ্রীরথীন্দ্রনাথ রায় ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধামে উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের উপর। পশ্চিমবাংলায় কলেজ কর্মচারীদের বেতন স্কেল পূর্ণ-নির্ধারন করা হয়েছে পে-কমিশনের সুপারিশ অনুযায়ী। কিন্তু সেটা আজও পর্যন্ত কার্যকরী করা হয়নি। আমার বক্তব্য হচ্ছে, যেমন, প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষকদের বেতন স্কেল প্রোভিশন্যাল ফিক্‌সেসান করে বেতন দেবার ব্যবস্থা চালু করা হয়েছে, ঠিক অনুরূপভাবে কলেজ কর্মচারীদের ক্ষেত্রেও চালু করা হোক। এ বিষয়ে উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীভুপেন্দ্রনাথ শেঠ ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ সংবাদপত্রে দেখলাম, সমস্ত সীমান্ত এলাকার সাধারণ মানুষের জন্য কোন রেশন কার্ড দেওয়া হবে না। সাংবাদিকদের রিপোর্টে দেখছি তিনি বলছেন, সীমান্ত এলাকার ৮ কিলোমিটারের মধ্যে কোন রেশন কার্ড দেওয়া হবে না। কিন্তু সেই সীমান্ত এলাকায় এই সরকার আন-লাইসেন্সড হাসকিং মেসিন চালু করে ফড়িয়াদের এবং চোরাকারবারীদের প্রশ্রয় দিচ্ছে। সীমান্ত এলাকা থেকে বাংলাদেশে লরি লরি চাল যাচ্ছে। এদিকে বিহার প্রদেশেও চাল যাচ্ছে। এই সমস্ত দেখার কোন ব্যবস্থা এই সরকারের নেই। এখন গ্রাম বাংলায় খরা চলছে। ক্ষতিগ্রস্ত সাধারণ মানুষেরা ক্ষুধার্ত, কোন খাবারের সংস্থান নেই। কেবলমাত্র সাড়ে ৪০০ গ্রাম চাল, আড়াই শো গ্রাম গম আর ৭৫ গ্রাম চিনি দিয়ে যেখানে বাঁচার ব্যবস্থা সেখানে যদি রেশন কার্ড না দেয় তাহলে সেখানকার মানুষেরা না খেয়ে মরবে। এই ব্যাপারে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি যে, কলিকাতার উত্তরাঞ্চলে কংগ্রেস-আইয়ের দুই গোষ্ঠী প্রতিদিন বিভিন্ন রকমের মার-দাঙ্গা করছে, বোমবাজি করছে। এর ফলে সাধারণ মানুষেরা ভীত-সন্ত্রস্ত এবং অতিষ্ঠ হয়ে উঠেছে। আমি এই প্রসঙ্গে নামগুলি বলছি, লাল্টু, খোকন, হেমেন মণ্ডল, সাহেব, খোকন, মদন এবং ভাইয়া প্রভৃতি। এই সমস্ত লোকেরা দিবারাত্র এই জিনিষ করছে। এই সমস্ত সমাজ বিরোধীদের কংগ্রেস-আইয়ের লোকেরা বিভিন্ন ভাবে প্রশ্রয় দিচ্ছে। এই সমস্ত সমাজ বিরোধীদের যাতে ধরা হয় এবং এই সমস্ত ক্রিয়াকলাপ যাতে বন্ধ হয় তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীসুভাষ বসু ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণী থানার গয়েশপুর কলোনীতে ১৯৭৫ সালে একটি স্বাস্থ্যকেন্দ্র তৈরী হয়েছে। সেই স্বাস্থ্য কেন্দ্র তৈরী হওয়ার পর সেখানে কোন ডাক্তার, নার্স নিয়োগ করা হয় নি। কংগ্রেস(ই) এর একজন ওয়াগন শিল্পী ওখানে প্রবেশ করে এখনও বাড়ী দখল করে বসে রয়েছেন। অবিলম্বে যাতে সেখান থেকে সেই ওয়াগন শিল্পীকে সরিয়ে সেখানে চিকিৎসা ব্যবস্থা চালু হয়, তারই প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মুর্শিদাবাদ একটি অনুন্নত জেলা। সেখানে কোন পাকা রাস্তা নাই। আমরা নতুন রাস্তার প্রস্তাব দিয়েছি, মাননীয় মন্ত্রী মহাশয় যেন একটু বিবেচনা করে দেখেন। বহরমপুর, জলংগী দো'লতাবাদ বাজার হতে বেলডাঙ্গা আমতলা সেখান থেকে রাস্তা প্রথম সুরু হবে এবং তার উপর যে গ্রামগুলি আছে মহিষ মারা, ঘোড়া মারা পর্য্যন্ত ভায়া নিশ্চিন্তপুর, এই রাস্তাটি হলে প্রায় ১০ হাজার লোক উপকৃত হবে। বিভিন্ন স্বাস্থ্য-কেন্দ্রতে যাবার সুবিধা এবং বিদ্যালয়ের ছাত্ররাও উপকৃত হবে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহরিপদ জানা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া থেকে মেদিনীপুর একটি রাস্তা আছে। হলদিয়া থেকে তমলুক হয়ে ময়না থানার পিংলা এবং খড়গপুর হয়ে যে রাস্তাটি হয়েছে সেই রাস্তার মধ্যবর্ত্তী শ্রীরামপুর-ময়নার কাছে কাঁসাই নদীর উপর একটি ব্রীজ না হওয়া পর্য্যন্ত জনসাধারণের যথেষ্ট অসুবিধা এবং বাস, লরী ইত্যাদি যাতায়াতের অসুবিধা হচ্ছে। গাড়ীগুলি নদীর পাড় পর্য্যন্ত আসে। দীর্ঘদিন ধরে একটি ব্রীজের জন্য আবেদন করা হয়েছে। গতবারও এটা জনসাধারণের দাবী ছিল। ওখানে একটি ব্রীজ হওয়া অত্যন্ত প্রয়োজন। সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ রাখছি।

**শ্রীসমর মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার রতুয়া থানার কাটরি—হাদিয়ারা গ্রাম, সেখানে প্রায় ৪০ হাজার মানুষ গত ১০ দিন ধরে বন্যার প্রকোপে জলবন্দী হয়ে রয়েছে। আমি নিজেও গত ৬ দিন ধরে জলবন্দী ছিলাম। ২১ জন মানুষ মারা গিয়েছে, হাজার হাজার গবাদি পশু বন্যায় ভেসে গিয়েছে। আজ পর্য্যন্ত সরকারের তরফ থেকে কোন রকম সরকারী সাহায্য সেখানে যায় নি। আমি বুঝতে পারছি না যে পশ্চিমবঙ্গে কোন সরকার আছে কি না? যেখানে ২১ জন মানুষ মারা গেল, হাজার হাজার ঘর বাড়ী, গবাদী পশু বন্যায় ভেসে গেল, সেখানে এক মুষ্টি অন্ন সরকার দিতে পারছে না, আমি আপনার মাধ্যমে সেই ২১ জন মানুষের মৃত্যুর প্রতিবাদে মুখ্যমন্ত্রী মহাশয়ের পদত্যাগ দাবী করছি। যেখানে ২১ জন মানুষ এবং হাজার হাজার গবাদি পশু—

(গোলমাল)

**শ্রীঅনিল মুখার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা তো চিৎকার করছে, আমি বলবো কি করে ? ওরা গণতন্ত্র চায় না, গণতন্ত্রকে ধ্বংস করতে চায়। মাননীয় তধ্যক্ষ মহাশয়, ওরা পার্লামেণ্টকে বিশ্বাস করে না, পার্লামেণ্টকে ধ্বংস করতে চায়। ওদের আপনি বসিয়ে দিন। ওরা নিয়ম মানতে চায় না। ওরা স্বৈরতন্ত্রকে বিশ্বাস করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা যেভাবে চিৎকার করছে তাতে মনে হয় ওরা পার্লামেণ্ট ভেঙ্গে স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করতে চায়। এরা সকলেই ইন্দিরা কংগ্রেসের লোক। আপনি ওদের যে অধিকার দিয়েছেন, সেই অধিকার ওরা অপব্যায় করছে। ওরা এইভাবে গণতন্ত্রের উপর কুঠারাঘাত করতে চায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য রাখতে পারছি না। আমার বক্তব্য হ'ল আমাদের বাঁকুড়া জেলায় যে আর. এল. আই স্কীম আছে সেই সমস্ত আর. এল. আই স্কীম এবং ক্ষুদ্র সেচ প্রকল্প, সেইগুলি দীর্ঘদিন ধরে আমলাতন্ত্রের অবহেলায় চালু করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমলাতন্ত্রের একটা বিরাট অংশ এইভাবে বামফ্রন্টের কাজগুলি উপযুক্ত ভাবে রূপ দিতে চাইছে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-45—3-55 P.M.]

(After adjournment)

**Voting of Demands for Grants**

**Demand No. 24**

Major Head : 258—Stationery & Prating

**Mr. Speaker :** Voting of Demands. Dr. Kanailal Bhattacuaryya may now move his metions.

**শ্রীসুব্রত মুখার্জী** : স্যার, আমি একটা পয়েণ্ট অফ অর্ডার এ্যাণ্ড পয়েণ্ট অফ প্রিভিলেজ আপনার সামনে উপস্থিত করতে চাই কমার্স এ্যাণ্ড ইণ্ডাস্ট্রির বাজেটের উপর ভিত্তি করে। আপনি লক্ষ্য করবেন, পয়েণ্ট অফ অর্ডার এবং পয়েণ্ট অফ প্রিভিলেজ আমি কেন তুলছি। গতবারে ভোট অন এ্যাকাউণ্ট বাজেটে যে সমস্ত জিনিস ধরা হয়েছিল, আপনি লক্ষ্য করবেন যে, ভোট অন এ্যাকাউণ্ট বাজেটকে টোটাল বাজেটে নিয়ে আসা হয়েছিল। সুতরাং একটা বাজেট যেটা পাশ হয়ে গিয়েছে, এবারে পূর্ণ বাজেটে তার চেয়ে কম করে দেখানো হয়েছে। যেটা ডিম্যাণ্ড অফ মোশান হওয়া দরকার, সেটি কাট মোশানে রূপান্তরিত হয়ে মোশান অন রিডাকসান

হয়ে যাচ্ছে। কোনদিন কোন সরকার অতীতে রিডাকসান মোশান ডিম্যাণ্ড মোশানের নাম করে পাশ করেছে দেখাতে পারবেন না। কিন্তু এটা যদি এখানে এইভাবে কাট মোশান করে পাশ হয়ে যায়, তাহলে নীতিগত ভাবে এ্যাকর্ডিং টু কনষ্টিটিউশান রুলস্ ভায়োলেট করা হচ্ছে বলতে হয়। সরকার এতে সাংবিধানিক সংকটে পড়বে। গভর্ণমেন্টের কাছে আমি দুটো জিনিষ মেনশান করতে চাই। আপনি লক্ষ্য করে দেখুন যে, ভোট অন অ্যাকাউন্ট-এ যে ডিটেলড সিভিল বাজেট এষ্টিমেট দেওয়া হয়েছে ১৯৮২-৮৩তে, সেখানে ৭৯ ডিম্যাণ্ডে ৫২৩ খাতে পেট্রো-কেমিক্যাল এ্যাণ্ড ইণ্ডাষ্ট্রিজ-এ ৪ কোটি ৫০ লক্ষ টাকা পাশ করা হয়েছে দেখতে পাবেন। এই বইটাতে এবং বিধানসভাতে বিল নং ১৬ ইত্যাদি করে যা দেওয়া হয়েছিল, তার মধ্যে এটা দেখতে পাবেন, লাষ্ট পেজ—১৭তে দেওয়া আছে। সেখানে দেখা যায়, ৪ কোটি ৫০ লক্ষ টাকা একবার পাশ করা হয়েছে। এবারে রিডাকসান করে টোটাল টাকা সেই একই খাতে নিয়ে আসা হয়েছে। স্যার, এটা একটা মারাত্মক প্রোপোজিশান। আপনি যদি আইনের দিক দেখেন, তাহলে দেখবেন, যে মোশান অন ডিম্যাণ্ড নিয়ে আসা হয়েছে, সেটা কনষ্টিটিউশানকে ভায়োলেট করে করা হচ্ছে। কনষ্টিটিউশানের প্রভিশান কি আছে, তা আমি পড়ে শোনাচ্ছি। আপনি মোশানে আগেই বলেছেন যে, ভোট অন এ্যাকাউন্ট বাজেট হচ্ছে পার্ট অফ দি টোটাল বাজেট। কনষ্টিটিউশানের ২০৬-এ ১২১ পাতায় যদি দেখেন, তাহলে সেখানে ক্লজ (এ)তে কি বলা হয়েছে দেখুন,

"To make any grant in advance in respect of the estimated expenditure for a part of any financial year pending the completion of the procedure prescribed in article 203 for the voting of such grant and the passing of the law in accordance with the provisions of article 204 in relation to that expenditure."

কনষ্টিটিউশান আর্টিকেল ২০৩।২০৪-এ গভর্ণরের কতকগুলি নির্দিষ্ট ফরমালিটি আছে ফিনানসিয়ালের দিক থেকে। আপনি যদি ২০৩।২০৪ এবং ২০৬ ধারাগুলি দেখেন তাহলে বুঝতে পারবেন যে টোটাল ভোট অন এ্যাকাউন্ট বাজেট একবার যা পাশ হয়ে গেছে ফারদার একই ইয়ারে একই ডিমাণ্ড খাতে সেই বাজেট মোশান অন ডিমাণ্ড হিসাবে আসতে পারে না। ঠিক অনুরূপভাবে আপনাকে আরো একটা জিনিষ মেনশন করতে চাই যে, একই ৮০র ১৭৬ যদি আপনি দেখেন তাহলে দেখতে পাবেন সরকারী উদ্যোগে এবং বন্ধ, রুগ্ন শিল্প বাজেট বাবদ ঋণে আরো মজার

ব্যাপার লক্ষ্য করা যাচ্ছে। আপনি জানেন ২ রকম ভাবে এটা হয়। এক রকম ভোটেড এবং এক রকম চার্জড। ভোটেড সম্পর্কে আমার কোন মন্তব্য নেই তবে চার্জড সম্পর্কে আমার সিরিয়াস অবজেকশান আছে। এখানে ১ কোটি ২৪ লক্ষ ৬৭ হাজার চার্জড এক্সপ্যাণ্ডিচার ধরা হয়েছে। এখানে টোটাল ছিল ১ কোটি ২৪ লক্ষ ৬৭ হাজার অর্থাৎ ২০ লক্ষ ছিল ভোটেড। কিন্তু এইভাবে নরমাল ডিসকাশানে এটা হতে পারে না এবং লিবার্টি অফ ডিসকাসান বলে কিছু থাকে না। এটা একটা অদ্ভুত বাজেট, এখানে চার্জড "নিল" দেখানো হয়েছে? এবারের গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গলের লাল বইটা দেখুন, এখানে ১৯৮২-৮৩ সালের খাতে ২ কোটি ২৫ লক্ষ টাকা ধরা হয়েছে, চার্জড দেখান হয়েছে "নিল"। তাহলে মডিফিকেশান কি দাঁড়াল। অথচ এখানে ডিটেলস্ মেনশান করা দরকার ছিল এবং দরকার হলে মিনিষ্টার ১৬৫ নং এর আর একটি মোশান আনতে পারতেন। এইভাবে রিডাকশান করে উইদাউট এনি মডিফিকেশান এণ্ড কল্যারফিকেশান এটা হতে পারে না। এইভাবে কোন নজির নেই, এটা আইন বর্হিভূত হচ্ছে। আইন মোতাবেক হচ্ছে না, এটা কনষ্টিটিউশানকে ভায়োলেট করা হচ্ছে। সেইজন্য সরকার পক্ষকে অনুরোধ করছি এটা যেন কাট মোশান রূপে না আনা হয়। আপনি যদি দেখতে চান তাহলে দেখাতে পারি কোর্টে গেছে এরকম নজিরও আমার কাছে আছে। বিহার গভর্ণমেন্টের ক্ষেত্রে এই জিনিষ দেখা যায়—সেখানে এক সময়ে স্পীকার সঙ্গে হাউস ভার্সেস এম. এল. এ. হয়েছিল। সেখানে কোন একজন এম· এল· এ· কেস করেছিলেন এবং এই কেস বহুদিন ধরে চলেছিল সুতরাং কোন অথরিটি নেই। আপনি ফিনানসিয়াল এ্যসপেক্টে কনষ্টিটিউশান ভায়োলেট করে আপনি জোর করে চালাবার চেষ্টা করছেন এবং আপনি স্যার, বলে থাকেন আপনার কোন উপায় নেই এবং এইভাবে মাঝেমাঝে চাপা দেবার চেষ্টা করেন। সুতরাং ডিমাণ্ড ৮৭.২২৬ এবং ডিমাণ্ড ৭৯.৫২৩ দুটি আপনার যেটা কাট মোশান হিসাবে আসছে সেটা মোশান অফ ডিমাণ্ড আকারে ভায়োলেট করছে। আপনারা জানেন যে বাজেটের মধ্যে এবং বিধানসভার মধ্যে যদি কাট মোশান পাশ হয়ে যায় তাহলে গভর্ণমেন্ট আইনের দিক থেকে সংকটে পড়বে। It is a serious matter.

সুতরাং আমি আপনাদের অনুরোধ করবো সরকারী তরফ থেকে এই ব্যাপারটি বিবেচনা করুন পরবর্তীকালে আনবার জন্য নতুবা একটি সিয়িয়াস কনষ্টিটিউশন্যাল প্রব্লেম থেকে যাবে। একটা এনইসিস হবে এবং আপনাদের সামনে একটা নজির হয়ে থাকবে। সুতরাং বিষয়টি ভেবে দেখুন। অতীতে এর কোন রেকর্ড নেই।

আপনাকে দুর্গাদাস বসুর কনষ্টিটিউশান অফ ইণ্ডিয়াস্। এইটথ্ এডিশান পেজ নং ৩২৮ ক্লজ ২ দেখাতে পারি। তাহলে দেখবেন সেখানে শর্মা ভার্সেস কৃষ্ণা কেসটি ১৯৬০ সালে কেস নং ১১ সুপ্রীম কোর্ট অবধি গিয়েছিল। এবং স্যার সেখানে কেস নং ১১৮৬ এর থেকে আপনাদের অধিকার কোথায় বলে দিচ্ছে।

But the immunity of the judicial reference is confined to matters of the irregularity of the procedure. There be no immunity if the procedings are held without jurisdiction in defiance of the mandetory provision of the Constitution or by the exercise of the powers which the legislature does not under the constitution possess.

সুতরাং দেখা যাচ্ছে এটাকে আপনারা এড়িয়ে যেতে পারবেন না। কারণ এটা অনেক দূর গড়িয়ে যেতে পারে। স্যার, পয়েণ্ট অব অর্ডার সম্পর্কে কয়েকটি রুলসের কথা এই হাউসের সামনে রাখতে চাই। ফ্রেস মোশান না আনা হলে এ্যাপ্রো-প্রিয়েশান এ্যাক্টর বিষয় বস্তু পরিবর্তন করা যায় না এবং এই কাট মোশান এগিয়ে নিয়ে যেতে পারে না।

[3-55—4-05 P.M.]

সুতরাং আপনি এই জিনিষটা দেখবেন। আমি এ ক্ষেত্রে আপনার কাছে ইন ফ্যাক্ট অফ দি প্রোসিডিওর একটা কথা বলছি।

In fact the procedure of the reduction of the amount of a demand has been provided in a set of rules, the Finance Rules framed by the Governor under the specific powers of the Constitution.

সুতরাং এ বিষয়টা দেখবার দরকার আছে এবং এনটায়ার ম্যাটারটা আপনার কাছে রাখছি। এটা মডিফিকেশান নেই বলে প্রিভিলেজ কাট হয়েছিল এবং সেটা সংবিধানে ক্ষমতা নেই বলে কাট মোশান আকারে এসেছে। এতে সরকারের পতন হবার সম্ভাবনা আছে। আমরা কোয়াপারেট করবো, আপনি আলোচনা করুন এবং আমাদের যদি খুশী করেন আমাদের আপত্তি নেই। সংবিধানে ক্যাটিগোরি-ক্যালী বলছে ভোট অন একাউণ্ট টোটাল বাজেট পাশ হবার পর রিয়াল বাজেট পাশ হতে পারে না। ইট ইজ এ পার্ট অফ দি টোটাল বাজেট। ভোট অন একাউণ্টে কোন ব্যবস্থা করতে পারেন, আমরা কাট মোশান আকারে আনতে পারি। আণ্ডার নো সারকাসট্যানসেস যদি এভাবে পাশ করি তাহলে ডেনজারাস

ক্রাইসিস ক্রিয়েট হবে সরকারের মধ্যে। সুতরাং আশা করবো এই বিষয়বস্তু সম্বন্ধে বিবেচনা করবেন। আমি বলবো ৮০তে ৭২৬ যেখানে চার্জের ব্যাপার আছে সেখানে ১ কোটি কয়েক লক্ষ টাকা মেনসান করা হয়নি। অপরদিকে যেখানে ৭৯-এ ৫২৩ পুরোপুরি দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** ঃ—আপনি কটা ডিমাণ্ড নিয়ে বলছেন? ২৪, ৬১, ৬২, ৬৪, ৭৫, ৭৬, ৭৯, ৮০, ৮২—৯টা আছে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—৭৯ আছে এবং ৭৯-তে ৫২৩ ক্যাপিটাল Outlay (Excluding public undertakings) on petroleum, Chemicale and Fertiliser Industries সেখানে আপনি দেখুন এ বছরে ধরা হয়েছে ৬০ লক্ষ ৫০ হাজার, যেখানে ভোট অন একাউন্ট হয়ে গেছে ৪ কোটি ৫০ লক্ষ।

**মিঃ স্পীকার** ঃ—ডিমাণ্ড নং ৭৯ ইররেগুলার এটা আপনি বলতে চান? আর কোনটা?

**শ্রীসুব্রত মুখার্জী** :—সেটা হল ৮০-তে ৭২৬ সেটা ভোটেড নয়, সেটা ঠিক আছে। কিন্তু চার্জড যেটা ধরা হয়েছিল ১ কোটি ৪ লক্ষ সাপ্‌লিমেণ্টারীতে এবার সেটা নিল করা হয়েছে। সেটা ধরে ২ কোটি ২৫ লক্ষ টোটাল ধরা হয়েছে। Without modification, Without mention, Without clarification-now it is possible? Cutmotion from a Government. ডেনজারাস সিচুয়েশান হবে।

**মিঃ স্পীকার** :—আমি একটু কল্যারিফিকেশান করতে চাই। ধরুন আমাদের বাজেট ৩ বার হল—একটা হল মার্চ মাসে, বিফোর ইলেকশান। আর একটা হল, ইমিডিয়েটলি আফটার ইলেকশান। একটা বাজেট পাশ করলো লাষ্ট গভর্ণমেণ্ট। ভোট অন একাউন্ট পাশ করেছিল প্রেজেণ্ট গভর্ণমেণ্ট এবং ফুল বাজেট করছে বর্তমান সরকার। তাদের ওভারড্রাফট ছিল ২০ কোটি টাকা সেন্ট্রালের একটা গ্রাণ্ট ছিল কিন্তু কোন একটা কারণে যদি সেই গ্রাণ্ট কমে যায় তাহলে ইনটেরিম পিরিয়ডের জন্য সরকারকে তো একটা বন্দোবস্ত করতে হবে।

**শ্রীসুব্রত মুখার্জী** :—১৮৫ আপনি নূতনভাবে মোশান আনতে পারেন। সিম্পল কথা ইন এনি সারকামসট্যানসেস দরকার হলে সাপ্‌লিমেণ্টারী এষ্টিমেট করতে পারেন।

**মিঃ স্পীকার** :—সাপ্‌লিমেণ্টারী বাজেট অলরেডি তো পাসড।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—হাউসের কনভেনসান, প্রোসিডিওর আপনি জানেন। Once it is pssed by the house— সেই vote on account is a part of the whole budget এটা আমি সংবিধান থেকে দেখিয়ে দিচ্ছি।

**মিঃ স্পীকার** :—আপনার বক্তব্যের কনটেনসানটা কি ?

**শ্রীসুব্রত মুখার্জি** :- বাজেট পাশ হওয়ার পর তারপর ডিমাণ্ড ফর রিডাকসান করছেন।

It is a demend for reduction by the Minister who puts it before the House and it was passed by the maximum number of members. That means it is a sum of the Government.

**মিঃ স্পীকার** ঃ—আমি এই প্রব্লেমটা স্টাডি করেছি। নানা কারণে আমি যতদূর বুঝেছি গভর্ণমেণ্টের কিছু অসুবিধা আছে, সেজন্য রিভিসান করতে হয়েছে বিকজ অব রিয়েল ফাইনানসিয়েল এ্যারেঞ্জমেণ্ট। আপনার কাছে পার্টিনেণ্ট কোশ্চেন আছে—ধরুন ভোট অন এ্যাকাউণ্ট হল, ভোট অন এ্যাকাউণ্ট হয়ে যাবার পর সেনট্রাল এ্যাসিসট্যান্স চেঞ্জ হয়ে গেল, তাঁরা যে টাকাটা দেবেন বলেছিলেন সেটা দিলেন না, হোয়াট উইল বি দি পজিসান অব দি হোল বাজেট

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—আই কান সো ইউ প্লেন্টি অব ইনস্ট্যান্‌সেস যেখানে গভর্ণমেণ্ট বাজেট পুরোপুরি খরচ করতে পারেনি। যেখানে বাঁচবে সেখানে কাট মোশানের আকারে রিডাকসান হবে না। দিস ইজ এ কমন প্রাক্‌টিস অব দি হাউস। স্যার, যেখানে হানড্রেড পার্সেণ্ট সেভিংস হচ্ছে সেখানে কোনদিন রিডাকসান আকারে পাশ করে না। আপনার সেক্রেটারী আছে, একটা ইনস্ট্যান্স দেখান যেখানে রিডাকসান মোশান সরকারের পক্ষ থেকে পাশ করেছে।

**মিঃ স্পীকার** ঃ—সব সময় এই নজীর পাওয়া যায় না। নতুন সিচুয়েশান যদি ডেভেলপড হয়—এটা একটা নতুন সিচুয়েশান যে ওভার ড্রাফটের পলিসি চেঞ্জ হয়ে গেল বাজেট পাশ হবার পর, তাহলে দি হোল ফাইনানসিয়াল এ্যারেঞ্জমেণ্ট ওয়াজ চেঞ্জড।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—You have no right to issue any ruling on this issue. একবার হাউসে পাশ হয়ে গেলে That is a property of the House not the property or the decision of the Speaker.

তার আগে পর্যন্ত স্পীকারের অথরিটি থাকে। তথন আপনি বলতে পারেন যে আই এ্যাম স্যাটিসফায়েড। কিন্তু এখানে কি হয়েছে ?

But it is passed by the House and it is the property of the whole House. A vote on account is a part of the whole budget. It is a part of the whole budget that was passed.

সেখানে নতুন করে বাজেট রিডাকসান করা মানে সেখানে কাট মোশান হয়ে যায়।

মিঃ স্পীকার ঃ—I am only for clarification. I have not made up my mind.

আমার কায়কটি পয়েণ্ট আছে বুঝবার জন্য। আমার পার্টিনেণ্ট কোয়েশ্চেন ছিল যখন ভোট অন এ্যাকাউণ্ট হয় for an interim budget on a for the budget whole year. After the budget is passed the financial relationship between the centre and the state has changed. Grants are not coming from the centre. Grants are reduced. In that case can not the Government revise the budget.

তখন গভর্ণমেণ্ট কি বন্ধ হয়ে যায় ? যেহেতু সেনট্রাল গভর্ণমেণ্ট ১২০ কোটি টাকা দেবে বলেছিল, এখন বলছে ২০ কোটি টাকা দেব, তাহলে কি গভর্ণমেণ্ট বাজেট রিভাইজ করতে পারবে না ? এটা কি হতে পারে ?

শ্রীসুব্রত মুখার্জী ঃ—আজকে টোটাল বাজেট পাশ করবার পর কালকে তো কেউ কোর্টে চলে যেতে পারে ?

মিঃ স্পীকার ঃ—I am seeking a clarification from you.

ধরুন সেনট্রাল গভর্ণমেণ্ট বললেন যে অমুক তারিখ পর্যন্ত ওভার ড্রাফট নেওয়া যাবে, সেনট্রার স্টেটেড অন এ পার্টিকুলার ডেট। সেই ওভার ড্রাফটের উপর ভিত্তি করে।

Vote on Account is passed on the basis of certain overdraft. Central Govt. then states that no more overdraft is to be given and part of which is to be treated as loan, and that you are not getting any furdher overdraft. Now the State Govt. passed a Vote on Account and they have made a calculation on the basis of the overdraft as also on the basis of pending

overdraft. If the situation changes after three months what the State Govt. will do ? Will it say that because you are not giving any money we will close our business ? Will the Central Govt. say that your budget is changed as you will not get any money, and High Court will pass an injunction ?

[4-05—4-15 P.M.]

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—আপনি বলছেন কি করে রিডাকসন হয় ? আপনি শুনুন সেই প্রসিডিওর।

The procedure for reduction of the amount of a demand has been provided in a set of rules, financial rules framed by the Governor under specific power of the constitution.

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য** ঃ—মাননীয় সদস্য সুব্রতবাবু যে প্রশ্ন তুলেছেন সে সম্পর্কে হাউসকে অবহিত করছি। আপনারা জানেন ৪ কোটি ৫০ লক্ষ টাকা পেট্রোকেমিক্যাল—এর জন্য হাউস থেকে পাশ করিয়ে নিয়েছিলাম। এবারে আমরা রেখেছি ৬২।। লক্ষ টাকা। তা থেকে আমরা কিছু খরচ করেছি—অর্থাৎ ওয়ান ফোর্থ—এর কম খরচ করেছি। আমরা আশা করেছিলাম কেন্দ্রীয় সরকার আমাদের এই পেট্রো-কেমিক্যালে—এর জন্য এবারে আমাদের প্ল্যানে কিছু রাখতে দেবেন। কিন্তু আনফরচুনেটলী ওঁরা আমাদের প্ল্যান স্ল্যাস করে দিলেন। ৭০০ কোটি টাকার প্ল্যান, কিন্তু পেট্রো-কেমিক্যাল ওঁরা সেটা স্ল্যাস করে দিলেন এবং তার ফলে আমাদের ৪ কোটির মত কম করতে হয়েছে। তবে এখন শুনছি তাঁরা নাকি একটা গ্রান্ট দেবেন এবং সেটা করলে আমরা আবার সাপ্লিমেন্টারী গ্রান্টে নিয়ে আসব। কিন্তু যেহেতু এটা আমাদের বাজেটে প্রভিসন নেই, এটা হাউসে পেশ হয়েছে, এটা প্রোপার্টি অব দি হাউস সেইজন্য আমরা আবার হাউসে এনেছি। ডিমাণ্ড-টা এবং আমরা বলছি সাড়ে চার কোটি টাকার বদলে ৬২॥ লক্ষ টাকা আমাদের গ্রান্ট করা হোক যেটা আমরা হাউসে পেশ করেছিলাম তাকে নালিফাই করতে বলছি। সুতরাং দেয়ার ইজ নো কোশ্চেন অব কাট মোশান ফর রিডাকসন। সেটা হচ্ছে এক্সপ্রেসিং নো কনফিডেন্স অন দি গভর্ণমেণ্ট এবং সে প্রশ্ন একজন মিনিষ্টারের তরফ থেকে আসতে পারে না। কাজেই আপনারা গুলিয়ে ফেলবেন না। ওটা হচ্ছে অন্য প্রসিডিওর। ১ টাকা বা ১০০ টাকা কাট করা কোন বাজেট সেভিংস নয়। ইট ইজ নো কনফিডেন্স অন দি গভর্ণমেণ্ট। আমি মিনিষ্টার হিসেবে প্রোপোজাল রাখছি যে, সাড়ে চার কোটি টাকার জায়গায় ধরা হোক ৬২॥ লক্ষ টাকা।

এটা আমি নাও রাখতে পারতাম। তারপর, আমাদের ওই হুডউইংকের মত অবস্থা হয়েছে। অর্থাৎ কেন্দ্রীয় সরকার যে খাতেট াকা দেবেন বলেছিলেন সেই খাতে আর টাকা দেবে না না বলছেন। আমি এটা রাখতে পারতাম, এতে আমার কোন অসুবিধা ছিল না—বাজেটে হয়ত ২/৩ কোটি টাকা ঘাটতি বাড়ত। যা হোক অনেস্টলী আই প্লেসড ইট বিফোর দি হাউস। আমি অবশ্য জানি না মাননীয় স্পীকার মহাশয় এর উপর কি রুলিং দেবেন। তবে আমার মনে হয় না এতে আমি কনষ্টিটিউসন বিরোধী কোন কাজ করেছি। দিস্ ইজ মাই সাবমিসন।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায় :**—মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে যুক্তি দিলেন, রিডাকসন আনার পক্ষে যা বললেন আমি তা বলিনি। আমি বলেছি নিয়ম বহির্ভূতভাবে এগুলি আনা হয়েছে। উনি বললেন রিডাকসন যুক্তিসংগভাবেই এনেছেন। আমি সেই বিতর্কে পরে আসছি। আমি বলছি, আপনি এটা আইন সম্মতভাবে, বিধি সম্মতভাবে বা রুল অনুসারে, কন্সটিটিউসন অনুসারে আনেননি এবং সেইজন্যই আমি প্রিভিলেজের কথা বলছি। আপনি এখানে হুম করে বললেন 'চার্জড'। এটা নিয়ে আমাদের ডিসকাসন করার রাইট আছে। আপনি এখানে এই যে ১ কোটির উপর কেটে দিলেন কোথায় তার বিশ্লেষণ আছে? কাজেই ইট ইজ এ কোশ্চেন অব প্রিভিলেজ অলসো। আপনি আইনের কথা যা বলেছেন তাতে আমিও বলছি, আপনি এ্যাডভোকেট জেনারেলকে আনুন। ইতিপূর্বে হাউসে এরকম ঘটনা ঘটেছে—এ্যাডভোকেট জেনারেল এসেছেন। কাজেই তিনি আসুন এবং তাঁর মতামত দিন। স্যার, আই ডু নট ওয়াণ্ট টু ক্রিয়েট এনি ডিসটারবেন্স ইন দি হাউস—আমি এর সলিউসন চাই। এতে লজ্জার কিছু নেই, প্রিভিলেজের কিছু নেই। এ্যাডভোকেট জেনারেল এসে যদি সল্ভ করতে পারেন তাহলে উই উইল প্রসিড এ্যাকর্ডিংলী।

**মিঃ স্পীকার ঃ**—সুব্রতবাবু বলেছেন তিনি গভর্ণমেণ্টের সঙ্গে বসে এই ব্যাপার নিয়ে আলোচনা করতে চান। আমি এটা এ্যাপ্রিসিয়েট করছি। আমি বুঝতে পারছি গত ভোট অন এ্যাকাউন্ট পাশ হবার পর এটা একটা নূতন ডেভলপমেণ্ট। আপনি ডিম্যাণ্ড নম্বর সেভন্টিনাইন সম্বন্ধে বলছেন দিস্ ইজ ইনস্টেড অব এ টোট্যাল সাম, আর ৮০—তে বলছেন 'চার্জড'। চার্জড নিয়ে কোন প্রব্লেম হয় না। যাহোক, আমি এখন সিদ্ধান্ত করছি মন্ত্রী মহাশয় তাঁর বাজেট মুভ করুন, এর উপর বক্তৃতা হোক এবং ডিম্যাণ্ড নম্বর সেভেন্টি নাইন আজকে আমি ভোটে দেবনা।

আই হ্যাভ সিন ইট, আই হ্যাভ গন ইনটু ইট। শুনে নিন, এটা নিয়ে কালকে আপনারা বসুন। চার্জ নিয়ে প্রবলেম হয় না। প্রবলেম হয় ইন্সটেড অব দিয়ে যদি কিছু মুভ করা হয়। আজকে আপনারা আলোচনা করুন। ওটা ডিফেক্‌টিভ নয়, আই হ্যাভ সিন ইট। আমি এটা স্টাডি করেছি। ৭৯, ৮০ টা আলোচনা হোক, মুভ হোক। আজকে ওটা আমরা পুট টু ভোট করবো না।

**শ্রীসুব্রত মুখার্জী:** থ্যাঙ্ক ইউ স্যার, আই এ্যাকসেপ্ট ইট।

**মিঃ স্পীকার:** কালকে ১১ টার সময় আসুন। লিডার অব দি অপোজিশন আসুন, মিঃ সোহনপাল আসুন, সকলে আসুন, সকলে মিলে আলোচনা করুন।

**শ্রীসুব্রত মুখার্জী:** এ্যাডভোকেট জেনারেলকেও ডাকুন।

**মিঃ স্পীকার:** এ্যাডভোকেট জেনারেলের জামাই মারা গেছেন, আই ডোণ্ট নো হোয়েদার হি উইল বি এব্‌ল টু কাম টুমরো। তাছাড়া আমাদের অন্যান্য লিগ্যাল এক্সপার্টরা আছেন, তাঁদেরও ডাকা যেতে পারে। সুতরাং আই হ্যাভ বিন ট্রায়িং টু আণ্ডারস্ট্যাণ্ড ইট অলসো। দেয়ার ইজ নো প্রবলেম এ্যাজ সাচ।

## VOTING OF DEMANDS FOR GRANTS

### DEMAND No. 24

Major Head : 258—Stationary and Printing.

**Dr. Kanailal Bhattacharyya:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,58,13,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "258—Stationery and Printing".

### DEMAND No. 61

Major Heads : 320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick

Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries).

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,26,34,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : '320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries)" and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

## DEMAND No. 62

Major Heads : 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries). 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommandation of the governor I beg to move that a sum of Rs. 18,08,22,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakins and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)".

## DEMAND No. 64

Major Head : 328 – Mines and Minerals

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 35,64,000 be granted for expenditure under Demand No. 64 Major Head : "328 – Mines and Minerals",

## DEMAND No. 75

Major Head : 500 – Investments in General Financial and Trading institutions.

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 73,50,000 be granted for expenditure under Demand No. 75, Mrjor Head : "500 – Investments in General Financial and Trading Institutions."

## DEMAND No. 76

Major Heads : 321 – Village and Small Industries (Public Undertakings), 505 – Capital Outlay on Agriculture (Public Undertakings), 526 – Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705 – Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723 – Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726 – Loans for Consumer Industries (Public Undertakings) and 734 – Loans for Power Projects (Public Undertakings)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,05,07,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "321—Village and Small Industries (Public Undertakings), 505—Captial Outlay on Agriculture (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings),

722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734—Loans for Power Projects (Public Undertakings)".

## DEMAND No. 79

Major Head : 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,50,000 be granted for expenditure under Demand No. 79, Major Head : "523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings.)".

## DEMANDS No. 80

Major Heads : 526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendetion of the governor I beg to move that a sum of Rs. 4,21,64,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries ) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

## DEMAND No 82

Major Head : 530—Investments in Industrial Financial Institutions ( Excluding Public Undertakings )

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg te move that a sum of Rs. 1,11,50,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530—Investments in Industrial Financial Institution (Excluding Public Undertakings)".

[ 4-15—4-25 P M. ]

### DEMAND No 61

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

### DEMAND No 62

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### DEMAND No 76

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে পয়েন্ট অব অর্ডার তুলতে দিয়েছিলেন বলে প্রথমেই আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি স্যার, মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সম্পর্কে আমার কিছু বক্তব্য জানাচ্ছি। স্যার, আবার সমস্যা দেখতে পাচ্ছি, তবে এটা আলাদা ধরণের সমস্যা। স্যার, আপনি ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের ইকনমিক রিভিয়ুটা দেখুন। ১৯৮০-৮১ সালের পেজ ২২ এবং ১৯৮১-৮২ সালের পেজ ১১-এ ইনডাষ্ট্রিয়াল প্রোডাকসানের একটা চার্ট, ইনডেক্স দেওয়া হয়েছে। কি রকম ভিত্তিতে দেওয়া হয়েছে? একটা দেওয়া হয়েছে যেগুলি আমাদের সরকারের আমল ১৯৭৫, ৭৬, ৭৭ সালে ছিল, অবশ্য ১৯৭৭ সালের হাফ্ ধরতে হবে—তার সঙ্গে ১৯৮০-৮১ এবং ১৯৮২-৮৩ সালের মধ্যে আকাশ পাতাল তফাৎ করে দেওয়া হয়েছে। কি রকম হয়েছে? ১৯৭৫ সালে দেখান হয়েছে ১০২.৭ ইনডাষ্ট্রিয়াল প্রোডাকসান। ১৯৭৫ সালে অরিজিন্যালি ১০৪.৩ কি করে হল একই পাবলিকেসানে? তার কারণ এবারে কম করে দেখানো হয়েছে। বিকজ ওটা ঐ সরকারের সময় ছিল। ১৯৭৬ সালে ১২০.১, তারপর ১১৯.১ দেখানো হয়েছে। ১৯৭৭ সালে ছাপানো হয়েছিল ১২১.৯। তারপর ১৯৭৭ সালে ওরা রাজত্ব শুরু করলেন। একটা বৈশম্য রেখে দিয়েছেন। ১৯৭৮ সালে যেটা ছাপানো হয়েছিল

অরিজিন্যাল ১১৭'২, এবার ১১৭'৭ কি করে হয়? আমাদের কমেছে, আর ওদের বেড়েছে, এটা কি করে হয়? এতো স্যার, সেই তৈলাক্ত বাঁশে ওঠার মত অবস্থা, ৩ ফুট উঠে গিয়ে আবার ২ ফুট নেমে আসছে। এতো অদ্ভুত ব্যাপার! ১৯৭৯ সালে ১১৬'৫, এবার ১১৭'২। ১৯৮০ সালে ১১৪'৮, এবার ১১৯'৮। স্যার, একই সরকারের দু-রকম পাবলিকেসন দেখছি। কংগ্রেস সরকার এবং বামফ্রন্ট সরকারের দু-রকম ষ্ট্যাটিসটিক্স দেওয়া হয়েছে, এই ইকনমিক রিভিয়ুতে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি অপনি এটাকে ঠিক চার্জ হিসাবে নেবেন না, পাবলিকেসানের কোথায় ম্যানুপুলেসান হচ্ছে সেটা দেখা দরকার। কারণ, হোল জিনিসটা মিসগাইডেড করে দেবে, এই ক'টি ষ্ট্যাটিসটিক্‌স। এটা স্যার ডেনজারাস ব্যাপার। নর্ম্যালী এই ম্যানপুলেসান থাকলে সব কিছু মিসগাইড করে দেবে। এই ব্যাপারে নয়, বিভিন্ন ব্যাপারে বামফ্রন্ট সরকার বিভ্রান্তি সৃষ্টি করে চলেছেন। কলকারখানা বন্ধ সম্পর্কে যে বক্তৃতা করে থাকেন, কেন্দ্র দিচ্ছে না ইত্যাদি বলে—আমি ইকনমিক রিভিয়ুর ৯৬ পাতাটা একটু খুলতে অনুরোধ করছি। এখানে বন্ধ কারখানা সম্পর্কে মাননীয় মন্ত্রী যে বক্তৃতা করেছেন, তার সঙ্গে এই ষ্ট্যাটিসটিক্‌সের কোন সমতা নেই। তাহলে কে অসত্য বলছেন, আর কে সত্য বলছেন সেটা ভাবা দরকার।

সেখানে কি দেখতে পাচ্ছি? সেখানে দেখতে পাচ্ছি যে সিন্স ১৯৭৫ টু ১৯৮১ টোটাল ইউনিট ক্লোজড হয়েছে ৫৭০টি যেখানে ম্যান ইনভলবড হয়েছে ৮২ হাজার ৭৯৮ জন। তারপর অনেক চেষ্টা করে কিছু খোলা হয়েছে এবং শেষ পর্যন্ত যা দাঁড়িয়েছে তাতে দেখা যাচ্ছে ২৬৩টি এখনও ক্লোজড হয়ে আছে। যারা শ্রমিকের সরকার বলেন, যারা ওয়ার্কিং ক্লাসের প্রতিনিধিত্ব করেন, বলেন, মার্কসীষ্ট গভর্ণমেণ্ট তার সমস্ত কাজ এমফ্যাসিস করা থাকে ওয়ার্কিং ক্লাসের ইন্টারেষ্ট তারা দেখবে। আর যারা নন-মার্কসীষ্ট তারা জেনারালাইজ ভাবে দেখে। এই হচ্ছে মার্কসীষ্টের নমুনা। প্রায় ২৬৩টি কারখানা ৬ মাস পর্যন্ত বন্ধ হয়ে আছে এবং সেখানে এখনও প্রায় ৪৪ হাজার ৪৩৫ জন আনএমপ্লয়েড রয়েছে ইনডাষ্ট্রিয়াল সেক্টরে। এটা যারা ইণ্ডাষ্ট্রিয়াল সেক্টরে চাকুরী করতো তারা বেকার হয়ে গেছে। তারপরে মন্ত্রীমহাশয়ের বক্তৃতা যদি পড়ে দেখেন তাহলে দেখবেন সেখানে বলা হয়েছে যে চূড়ান্ত গতিতে, দ্রুত গতিতে বেকার সমস্যার সমাধান এগিয়ে যাচ্ছে এবং ক্লোজড এ্যাণ্ড সিক ইনডাষ্টিজ দ্রুত গতিতে খোলা হচ্ছে। স্যার, ক্লোজড এ্যাণ্ড সিক ইণ্ডাষ্টিজ হচ্ছে কেন? বহু জায়গায় র-ম্যাটিরিয়ালস বিক্রয় করে দেওয়া হচ্ছে এবং বিক্রয় করে দিয়ে একটা কৃত্তিম ক্রাইসিস তৈরী করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের যদি জানা না থাকে তাহলে জেনে নিন, এই ক্লোজড এ্যাণ্ড সিক

ইণ্ডাষ্ট্রিজের জন্য বণিক সভার সদস্যরা দেখিয়ে দেন যে সবগুলি লোবার ট্রাবলের জন্য হচ্ছে কিন্তু এটা আদৌ সত্য নয়। ম্যাকসিমাম জায়গায় করাপসন এবং **bifurcation of the total business** এর জন্য **closed and sick industries** হয়। এই ক্লোজড এ্যাণ্ড সিক ইণ্ডাষ্ট্রিজের ইনডেক্সগুলি যদি দেখেন তাহলে দেখবেন যে পশ্চিমবঙ্গ কোথায় এসে গেছে। এটা আজকে জাতির কাছে লজ্জার কথা। আজকে উনি একজন মন্ত্রী, ওনার আমলে ক্লোজড এ্যাণ্ড সিক ইণ্ডাষ্ট্রি এই অবস্থায় দাঁড়িয়েছে। ভারতবর্ষের যে কোন জায়গা থেকে বেশী। এরপরেও তিনি বক্তৃতা করছেন যে শ্রমদিবস নষ্ট হচ্ছে। তারপর ৯৫ পাতায় দেখুন, এটা আরো ইন্টারেষ্টিং এবং এখানে বলা হয়েছে যে সকলের ইন্টারেষ্ট দেখা হচ্ছে। আপনি দেখুন ১৯৮১ জানুয়ারী টু আগষ্ট যেটা প্রভিশন্যাল বলে বলেছেন সেখানে টোটাল ম্যানডেজ লষ্ট দেখিয়েছেন ৬২'১ ল্যাক্স। যেখানে ১৯৬৫ সালে ছিল ১৩'৬, সেখানে ১৯৮১-তে দেখিয়েছেন ৬২'১ এবং তাও জানুয়ারী থেকে আগষ্ট। যদি সেপ্টেম্বর থেকে পরবর্ত্তীকাল পর্যন্ত দেখেন তাহলে আরো ৫০ পারসেন্ট বেড়ে যাবে। ১৯৮০ সালে যদি দেখেন, হোয়াই দিস প্রভিশন্যাল ? এটা সাময়িকভাবে বসিয়ে রাখা হয়েছে এবং সামগ্রীকভাবে ঘোষণা করা হয়েছে ৬০'৫ টোটাল ম্যানডেজ লষ্ট, হয়ার এ্যাজ ১৯৭৭ তে ম্যান ডেজ লষ্ট ৮৯'১। আর ১৯৭৮ সালে আরো ডেঞ্জারাসভাবে এটা ১ কোটি ১৯ লক্ষ ৭০ হাজার দেখান হয়েছে। ১৯৭৮ সালে আমাদের সরকার ছিল না, বামফ্রন্ট সরকার ছিল। আপনাদের কিছু বললেই বলবেন, সীমিত ক্ষমতা আমরা কমিউনিষ্টরা। এরা কংগ্রেস নয়, কমিউনিষ্ট নয়, এরা কি ? স্যার, গ্রামের একটা কথা আছে, আমি সাপও নয়, সাপুড়েও নয়, আমি লম্বা চওড়া একটা জাতি। এদের দেখে আমার তাই মনে হয়।

[ 4-25—4-35 P.M. ]

এঁরা না কংগ্রেস, না কমিউনিস্ট, না নকশাল, না সোশালিস্ট—এঁরা তাহলে কি ? কিছু বললেই জ্যোতিবাবু বলবেন, কংগ্রেসী সমাজতন্ত্র', 'সীমিত ক্ষমতায় আছি' ইত্যাদি ইত্যাদি। সীমিত ক্ষমতার মধ্যেও যদি ঠিক ঠিক ভাবে করা যায় তাহলেও অনেক কিছু করা যায়, ক্রাইসিস ১০০ ভাগ থেকে অনেক কমিয়ে আনা যায় বলেই আমি বিশ্বাস করি। সেখানে ঠিকভাবে কাজ করলে এত শ্রম দিবস নষ্ট হতে পারে না বলেই আমি মনে করি। স্যার, আপনাকে একটা বই দেখাচ্ছি—এটা কমিউনিষ্টদের বই— এতে দেখবেন শ্রমদিবস কি ভাবে কত নষ্ট হয়েছে। স্যার, কায়েমী স্বার্থ টোকেন রিলিফের কথা বলে আর নির্বাচিত সরকার, বিশেষ করে কমিউনিস্ট সরকার যারা

সমাজতন্ত্রের কথা বলে তাদের পার্মানেন্ট রিলিফের কথা বলা উচিত। এঁরা পার্মানেন্ট রিলিফের দিকে এগিয়ে নিয়ে যেতে চান না, এঁরা ইণ্ডাষ্ট্রিজ করতে চান না। কারণ তা যদি চাইতেন তাহলে আগে বিদ্যুতের ব্যবস্থা করতেন, বিদ্যুতের মেনটেনেন্স করতেন, প্রডাকসান করতেন। এঁরা তা করতে চান না। এঁদের উদ্দেশ্যই হল ম্যানডেজ নষ্ট হোক, ইকনমিক ক্রাইসিস হোক যাতে সেই ইকনমিক ক্রাইসিসের ভেতর থেকে কমিউনিস্ট নামক এক উৎপাত দৈত্যের জন্ম হতে পারে। এরপর স্যার, আমি আপনাকে রুগ্ন শিল্প সম্বন্ধে কয়েকটি কথা বলি। সেখানে রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুযায়ী আমরা দেখতে পাচ্ছি সারা ভারতবর্ষের মোট রুগ্ন শিল্পের এক চতুর্থাংশ এই পশ্চিমবাংলায় রয়েছে। গোটা দেশে মোট রুগ্ন শিল্প আছে ৪২০টি আর সেই ৪২০টির মধ্যে কেবল পশ্চিমবাংলাতেই আছে ১০৫টি। তারপর সারা দেশের রুগ্ন শিল্পগুলিতে ব্যাঙ্ক, আই. আর. সি. আই থেকে যে টাকা লগ্নী করেছে তার ২৩ পারসেন্ট পশ্চিমবাংলাকে দিয়েছে, তবুও এঁরা বলছেন কেন্দ্র দিচ্ছে না, অমুক দিচ্ছে না, তমুক দিচ্ছে না ইত্যাদি ইত্যাদি সুতরাং কিছু করা যাবে না, কিছু করতে গেলে রাজ্যের হাতে অধিক ক্ষমতা থাকা চাই। এইরকম সব পলিটিক্যাল শ্লোগান দিয়ে সমস্ত পসিবল ইকনমিকে আজকে ডেসট্রয় করে দেবার পরিকল্পনা করা হচ্ছে। এগুলি কিন্তু আজকে ভাববার প্রয়োজন রয়েছে। এই প্রসঙ্গে আমি আর একটি বিষয়ের অবতারণা করতে চাই। 'আনন্দবাজার পত্রিকাতে' আজকে যে সংবাদ বেরিয়েছে সেটা স্যার, আমি আপনার সামনে একটু পড়ে দিতে চাই। "বনিক সভার মুখপাত্র বলেন, রাজ্যসরকার যতই শিল্পের কাঠামোর কথা বলুন, বিদ্যুৎ সরবরাহের এই অনিশ্চয়তার মধ্যে মাঝারি ও বৃহৎ শিল্প এ রাজ্যে আসে কোন্ ভরসায়। বিদ্যুতের অভাবে নতুন কারখানা উৎপাদন শুরু করতে পারে না বছরের পর বছর। এদিকে যে কোটি কোটি টাকা ধার করেছেন তার সুদ গুণতে হয়। চালু কারখানায়ও বিদ্যুতের অভাবে উৎপাদন ব্যাহত হচ্ছে। বছরে এজন্য লোকসান দাঁড়িয়েছে দেড় হাজার কোটি টাকা। অন্য রাজ্যে এ অবস্থা নেই—মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাড়ু, এজন্যই নতুন কলকারখানা টেনে নিচ্ছে, পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়ছে।" কাজেই আমাদের ভাবতে হবে যে আমরা কোথায় পিছিয়ে যাচ্ছি। 'কংগ্রেস সরকার, কংগ্রেস সরকার' বললেই হবে না, কংগ্রেস সরকার যেখানে পারছে সেখানে আপনারা পারছেন না। তারপর আর একটি কথা বলি, সংবাদপত্রে পড়েছি, জানি না কতদূর সত্য, মুখ্যমন্ত্রী—উনি কমিউনিষ্ট—বারবার ম্যালটি-ন্যাশানালদের বলেছেন এখানে এসে ইণ্ডাষ্ট্রিজ করতে। স্যার, ম্যালটি ন্যাশানালদের এখানে ইণ্ডাষ্ট্রিজ করতে ডাকলে সেখানে ফানডামেন্টাল প্রাইমারী নিডস্ যেগুলি সেগুলি

সরকারকে দিতে হয় কিন্তু সেগুলি দিতেও এই সরকার ব্যর্থ হয়েছেন, কাজেই তারা এতে কোন ইন্টারেষ্ট পাচ্ছে না। স্যার আমরা জানি ইণ্ডাস্ট্রিজ বাড়াতে গেলে সেখানে সরকার থেকে কতকগুলি ইনিসিয়াল হেল্প—বিদ্যুৎ, অন্যান্য সাহায্য—করতে হয়, যেগুলি অন্যান্য রাজ্য দিচ্ছে কিন্তু সেই প্রবণতা মাননীয় মন্ত্রীর, জ্যোতিবাবুর বা এই সরকারের নেই। স্যার, এঁরা প্রায়ই বলে থাকেন কেন্দ্রের কংগ্রেস সরকার টাকা দিচ্ছে না। যখনই শুনবেন ওঁদের লোকরা বক্তৃতা করছেন তখন দেখবেন লর্ড ক্লাইভের আমলের সেই ভাঙা রেকর্ড বাজছে "কেন্দ্র টাকা দিচ্ছে না।" আমি একটা জিনিষ দেখিয়ে আপনাদের চোখ খুলে দিতে চাই। বিভিন্ন কেন্দ্রীয় সংস্থা থেকে শিল্প স্থাপনের জন্য যে সমস্ত টাকা দেওয়া হয় সে সমস্ত ক্ষেত্রে বিভিন্ন কংগ্রেস পরিচালিত রাজ্যের চেয়ে এই রাজ্যকে অনেক বেশী টাকা দেওয়া হয়েছে। আরো বিপজ্জনক ব্যাপার হচ্ছে এখান থেকে প্রত্যেক বছর টাকা ফেরৎ গেছে। স্যার, আমি এ বিষয়ে ইকনমিক রিভিউ-এর স্ট্যাটিষ্টিক্স যেটাতে আছে সেটার ১০৭ পাতাটা একটু আপনাকে দেখতে অনুরোধ করছি। এটা সরকারী বই, আমার বই নয়, এটা জ্যোতিবাবু ছেপে দিয়েছেন। এর পরে সরকারী পক্ষ থেকে যাঁরা বক্তৃতা রাখবেন তাঁদের বলব যে, আগে একটু এই বইটা দেখুন, তার পরে আপনাদের বক্তৃতা রাখুন। ওয়েস্ট বেঙ্গলের জন্য কোটি টাকার হিসাবে এ্যাসিসট্যান্ট স্যাংসণ্ড কত হয়েছে বিভিন্ন বছরে দেখুন—১৯৭৭-৭৮ সালে আমরা পেয়েছিলাম ৪৪ কোটি ৬২ লক্ষ টাকা, আর সে জায়গায় ১৯৮০-৮১ সালে পাওয়া গেছে ৮৩ কোটি ৫০ লক্ষ টাকা। অন্য রাজ্য কত পেয়েছে? আসাম পেয়েছে ৮ কোটি টাকা। বলতে পারেন আসাম ছোট রাজ্য। কিন্তু বিহার তো অনেক বড় রাজ্য, বিহার পেয়েছে কত? ১৯৮০-৮১ সালে বিহার পেয়েছে ৩৬ কোটি ১৫ লক্ষ টাকা। আমরা যেখানে পেয়েছি ৮৩ কোটি ৫০ লক্ষ টাকা সেখানে বিহার পেয়েছে ৩৬ কোটি ১৫ লক্ষ টাকা। ইণ্ডাষ্ট্রিয়াল ডেভলপমেন্ট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া থেকে যা সাহায্য করা হয়েছে, এটা তারই হিসাব।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ওটা তো ধার।

**শ্রীসুব্রত মুখার্জী :** হ্যাঁ, সবই তো ধার। ইট ইজ্ এ গভর্ণমেন্ট অফ্ ধার। স্যার, তার পরে দেখুন, ১৯৮০-৮১ সালে কর্ণাটক পেয়েছে ৪০ কোটি ৪৯ লক্ষ টাকা। মধ্যপ্রদেশ, অত বড় রাজ্য, তারা পেয়েছে ৪৮ কোটি ১৮ লক্ষ টাকা। এবারে দেখুন আমাদের এখানে আমরা যে টাকা পেয়েছি সেই টাকার মধ্যে কতটা ইউটিলাইজেসন হয়েছে, আর কত টাকা ফেরত গেছে। আমরা ১৯৮০-৮১ সালে এ্যাসিসটেন্স পেয়েছি

৮৩ কোটি ৫০ লক্ষ টাকা, আর ইউটিলাইজড্ হয়েছে ৬৫ কোটি ২২ লক্ষ টাকা। অর্থাৎ প্রায় ১৮।১৯ কোটি টাকা ফেরত গেছে ঐ এক বছরে। আর তার আগে কত গেছে? ১৯৭৯-৮০ সালে আমরা পেয়েছিলাম ৪৮ থেকে প্রায় ৪৯ কোটি টাকা, আমরা ৪৬ কোটি টাকা খরচ করেছিলাম, বাকিটা ফেরৎ গেছে। আর ১৯৭৮-৭৯ সালে সাংঘাতিক ব্যাপার হয়েছিল। সে সময়ে আমরা পেয়েছিলাম ৮৩ কোটি ৩২ লক্ষ টাকা আর খরচ করেছিলাম ২৯ কোটি ৭১ লক্ষ টাকা। ( এই সময়ে সরকারী পক্ষ থেকে গোলমাল করা হয়। ) এ বই আমার ছাপা নয়। মূর্খের দল লেখাপড়া শিখে থাকলে পড়ে নিতে পারবে। কিন্তু সব টুকে পাশ করে এসেছে, তাই তাও পারবে না। সেন্ট্রাল গভর্ণমেন্ট যখন রাজ্যগুলিকে ফাইনান্সিয়াল এ্যাসিস্টেন্স দেন তখন এই ভাবেই দিয়ে থাকেন। তাহলে আমরা দেখতে পাচ্ছি যে, এরাজ্যে সেন্ট্রাল গভর্ণমেন্টের ফাইনানসিয়াল এ্যাসিষ্টেন্স ইউটিলাইজড হয়নি এবং মারাত্মক-ভাবে ইউটিলাইজড্ না হয়ে ফেরত চলে গেছে।

তবে আমি কতগুলি জায়গায় এক মত। আজকে জুট শিল্পে যে অবস্থা হয়েছে তাতে এ রাজ্যে প্রায় ১ লক্ষ লোক বেকার হয়ে বসে আছে। চট কল শ্রমিক অধ্যুষিত এলাকায় আজকে শকুন উড়তে শুরু করেছে। বাঁশবেড়িয়া জুট মিল থেকে শুরু করে সমস্ত জুট মিলে আজকে এই অবস্থা। মুখ্যমন্ত্রী কি এসব দেখতে পাচ্ছেন? অথচ আজকে পাটের জিনিষের ডোমেষ্টিক কনজামসান বেড়ে গেছে এবং বেড়ে ৭০% হয়ে গেছে, তথাপি এক্সপোর্টের অভাবের কথা বলে মিলগুলি বন্ধ করে রাখা হয়েছে। এবিষয়ে কি করছে এ-সরকার? ইণ্ডাষ্ট্রির আজকে তো এই অবস্থা। ইণ্ডাষ্ট্রির এই অবস্থা হয়েছে বলে কেন্দ্রীয় সরকার এই শিল্পের ওপর থেকে এক্সপোর্ট ডিউটি ৭৫% ছেড়ে দিয়েছেন এবং র জুট কেনার জন্য ও পাট চাষীদের স্বার্থের দিকে তাকিয়ে ২০০ কোটি টাকা অনুদান দিয়েছেন। তথাপি আজকে ১ লক্ষ শ্রমিক পাট শিল্পে বেকার হয়ে বসে আছে। আজকে লেবার মিনিষ্টারের নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত কোলে বিস্কুট কোম্পানীর ৪,০০০ কর্মী বেকার হয়ে বসে আছে। এটা একটা জাতীয় লজ্জা যে, তাদের মধ্যে ১৭ জন না খেতে পেয়ে আত্মহত্যা করেছে। বিষয়টা আমি ব্যক্তিগত ভাবে জানি, সুতরাং আমি দায়িত্ব নিয়ে বলছি, এই কারখানাটিকে আই. আর. সি. আই. টাকা লোন দিতে চেয়েছিল, কিন্তু তারা শুধু বলেছিল রাজ্য সরকারের পক্ষ থেকে একটা প্রোটেক্সন বা গ্যারান্টি হিসাবে ৭।৮ লক্ষ টাকা দিতে হবে। সামান্য এটুকু করতে পারলে ঐ ৪০০০ কর্মীর পরিবারের মানুষদের ধরে অন্ততঃ ২০,০০০ মানুষ বাঁচতে পারত।

এই সরকার কি এখানে এমন কোনো একটা ইণ্ডাস্ট্রি গড়ে তুলেছেন, যেখানে ১০০ লোকও নিয়োগ হতে পারে? এরকম কোনো একটা কারখানা কি করেছেন? আজকে কল্যাণী স্পিনিং মিলের কি অবস্থা হয়েছে তা আমরা জানি। এখানে স্টেট গভর্ণমেণ্টের যে সমস্ত আণ্ডারটেকিংগুলি আছে সেগুলির কি অবস্থা? সর্বত্র চুরি, সর্বত্র কোরাপসন। সেই জন্য আমি অনুরোধ করব যে, এখানে মিনিস্ট্রি ইনচার্জ অফ্ কোরাপসন খোলা হোক। সেখানে তাঁরা শুধু ৫ বছর ধরে চুরি করবেন তাহলেও সরকার তাদের ধরবেন না। আজকে পাবলিক আণ্ডারটেকিংগুলিতে যেভাবে এবং যে পরিমাণে চুরি হচ্ছে সেই পরিপেক্ষিতে আমি দাবী করছি—জ্যোতিবাবুর সততাকে স্বীকার করে নিয়ে বলছি, অন্ততঃ একটা অল্ পার্টি কমিটি করুন—শুধু পাবলিক আণ্ডারটেকিং কমিটিই নয়—আণ্ডার দি মিনিষ্ট্রি নয়, আণ্ডার দি হাউস একটা কমিটি করা হোক। এই কমিটি যদি করা হয় তাহলে দেখতে পাবেন আজকে স্টেট গভর্ণমেণ্ট পাবলিক আণ্ডারটেকিংগুলিতে কি সাংঘাতিক চুরি হচ্ছে। এই চুরি যদি বন্ধ করা যায় এবং সেই সঙ্গে এমপ্লয়মেণ্ট ওরিয়েণ্টেসন-এর নাম করে মাথা ভারি প্রশাসনের সৃষ্টি করে নিজেদের আত্মীয়স্বজন এবং দলের লোকেদের যদি ঢোকানো বন্ধ করা যায়, তাহলেই দেখবেন এই কারখানাগুলির আমূল পরিবর্তন হয়ে যাবে।

[ 4-35—4-45 P. M. ]

এই সমস্ত জিনিষগুলি করলে এই কারখানাগুলির আমূল পরিবর্তন হয়ে যেতে পারে। লিলি বিস্কুট কোম্পানী সরকার নিয়ে নিয়েছেন। এতে আমি খুশী। দীর্ঘদিন র্-মেটিরিয়ালের জন্য বন্ধ ছিল। কিন্তু সরকারের সঙ্গে লিলি বিস্কুট কোম্পানীর কোন যোগ নেই। আজকে ইনচেক বন্ধ হয়ে যাচ্ছে, ন্যাশনাল রাবার কোম্পানী বন্ধ হয়ে যাচ্ছে। হোয়ার এ্যজ ডানলপ কোম্পানীর উত্তর উত্তর শ্রীবৃদ্ধি ঘটছে। মালটিন্যাশনাল মনোপলিষ্টদের আরোও মনোপলি করা হচ্ছে। অথচ ইনচেক এবং ন্যাশনাল রাবার কোম্পানীর জন্য কেন্দ্রের কাছে শুধুমাত্র তদ্বির করা হচ্ছে। মোহিনী মিল্স আড়াই বছর ধরে বন্ধ ছিল। তারপর এটাকে কেন্দ্রীয় সরকার নিয়েছে। কেন্দ্রীয় সরকার চিঠি দিয়েছেন আপনারা দায়িত্ব নিন, আমরা টেক-ওভার করে দিচ্ছি। কিন্তু তাও আপনারা নেননি। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানীকে আপনারা নিয়েছেন এবং নিয়ে পাবলিক আনডারটেকিংস-এর মধ্যে রেখেছেন। কিন্তু সর্বনাশ হয়ে যাচ্ছে। আপনারা শুধু মিটিং করছেন আর আমাদের লোকেরা কারখানার ভেতরে মিটিং করেছে শুধু এই অপরাধে ইউনিয়নের সাধারণ সম্পাদককে সাসপেণ্ড করা হয়েছে।

এইসব ইণ্ডাষ্ট্রির মধ্য দিয়ে আপনারা স্বজন-পোষণ করছেন। দেশে একটা সর্বনাশের রাজত্ব চলছে। তাই আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে ন্যাশনাল প্রপার্টিগুলিকে কিভাবে কিপ-আপ করা যায় এবং কিপ-আপ করে কিভাবে প্রডাকসান অরিয়েন্টেড করা যায় সেটা দেখতে হবে এবং প্রডাকসান অরিয়েনটেড হলেই এমপ্লয়মেন্ট হবে এবং বেশ কিছু ছেলে চাকুরী পাবে। দেশে অর্থনৈতিক সুযোগ বাড়বে। এই কটি প্রস্তাব রাখছি এবং যে প্রিভিলেজগুলি কাট করা হয়েছে সেগুলির প্রতি দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীক্ষিতি ভূষণ রায় বর্মন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কমার্স এবং ইণ্ডাষ্ট্রি মিনিষ্টার যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলবো। পশ্চিমবাংলায় রাজ্য সরকারের হাতে আর্থিক ক্ষমতা অত্যন্ত সীমিত। যা কিছু ক্ষমতা কেন্দ্রের হাতে সীমবদ্ধ। কেন্দ্রীয় সরকার তার বাজেট তৈরী করেন এবং প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ কর সব কিছু আদায় করে বিলি বণ্টন করেন। এই পরিস্থিতিতে, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলার ক্ষেত্রে যে বাজেট পেশ করা হয়েছে আমার মতে এই বাজেট বর্ত্তমান পরিস্থিতিতে অত্যন্ত ন্যায় সঙ্গত এবং উপযুক্ত বাজেট হয়েছে। আমাদের বিরোধী পক্ষরা বললেন যে, গত ৫ বছরের বামফ্রণ্টের শাসনের ফলে নাকি এখানে শিল্প-উন্নয়ন বন্ধ হয়ে গেছে, কর্মী নিয়োগ স্থগিত হয়ে গেছে এবং দেশের পশ্চাৎ-গতি হয়েছে অর্থাৎ অগ্রগতি হয়নি। কিন্তু মাননীয় কমার্স এবং ইণ্ডাষ্ট্রি মিনিষ্টার এই হাউসে যে তথ্য পেশ করেছেন তা দেখলে এই অভিযোগ মোটেই প্রমাণিত হচ্ছে না। ওনারা হাতি দেখার মতন দেখছেন। হাতির একটি অংশ দেখেছেন। হাতির সমস্ত অংশগুলি দেখেননি। যদি দেখতেন তাহলে তাদের এই অভিযোগ সম্পূর্ণ মিথ্যা বলে প্রমাণিত হতো। এই বাজেটের মধ্যে আমরা দেখতে পাচ্ছি, এই বামফ্রণ্টের শাসনের ফলে গত ৫ বছরের মধ্যে শিল্প-উন্নয়ন বৃদ্ধি পেয়েছে, কর্মী নিয়োগ যেখানে ওদের আমলে স্থগিত হয়ে গিয়েছিল, বন্ধ হয়ে গিয়েছিল আমাদের আমলে সেই জায়গায় কর্মী নিয়োগের রাস্তা আরও প্রসারিত হয়েছে।

আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের পেশ করা বাজেট থেকে এটা বলতে চাইছি যে ১৯৭৭ সনে যতগুলি কারখানা ছিল, আপনারা দেখবেন ১৯৭৮ সনে সেই কারখানার সংখ্যা আরও বেড়েছে। লোকের সংখ্যাও বেড়েছে, আমি ফিগারগুলি দিচ্ছি না সময় সংক্ষেপ বলে। ১৯৭৯ সনে সেই কারখানা আরও বেড়েছে এবং ১৯৮০ সনে কারখানা

আরও বেড়ে হয়েছে ৬ হাজার ৪শো ২১টি। লোকসংখ্যা বেড়ে হয়েছে ৮ লক্ষ ৭৫ হাজার, ১৯৭৭ সালে ছিল ৮ লক্ষ ২৬ হাজার। কাজেই এটা কি একথাই প্রমাণ করে যে আমরা গত ৪ বছরে লোক নিয়োগ কমিয়ে দিয়েছি বা কারখানা বৃদ্ধি করার চেয়ে কারখানার সংখ্যা কমে গেছে? তা তো নয়, বরং আমরা দেখছি, আমরা ক্ষমতায় আসার আগে ১৯৬৭-তে ১৭ হাজার লোক কমে গিয়েছিল বিভিন্ন ফ্যাক্টরী থেকে। ১৯৭৭ থেকে ১৯৮১ সনে, এই ৪ বছরের মধ্যে বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখতে পাচ্ছি নূতন কারখানা অনেকগুলি চালু হয়েছে, এখন ধরুন ৬৮১টি কারখানা হয়েছে, নূতন কারখানা এবং ২৯ হাজার ২৯২টি কারখানা নিয়োগের ক্ষেত্রে সংখ্যা বৃদ্ধি পেয়েছে। এ থেকে এটা কি আমরা বলতে পারি না, যেখানে আগে নিয়োগ আটকে গিয়েছিল সেখানে নিয়োগ বেড়েছে, কল-কারখানা, বিভিন্ন প্রতিষ্ঠানের সংখ্যা বৃদ্ধি পেয়েছে? আমি আরও দু-একটি কথা আপনাদের কাছে বলতে চাইছি। আমরা দেখতে পাচ্ছি আমাদের বিরুদ্ধে সমালোচনা হচ্ছে, পশ্চিমবাংলায় পুঁজিপতিরা আমাদের ভয়ে এখানে পুঁজিলগ্নী করছেন না, বিভিন্ন রাজ্যে চলে যাচ্ছেন, সেখানে লগ্নী করছেন এবং সমস্ত ড্রাই হয়ে যাচ্ছে। এখানে যে তথ্য দেওয়া হয়েছে তাতে দেখছি ১৯৭০-এর এপ্রিল থেকে ১৯৮১-এর মার্চ পর্য্যন্ত বিভিন্ন পুঁজিপতি ২৮০ কোটি ৫৯ লক্ষ টাকা এখানে লগ্নী করেছেন। কাজেই এটা হচ্ছে নূতন লগ্নী, যেটা তাঁরা করেছেন আমাদের সময়ে। পিছিয়ে যাবার প্রশ্ন নয়, পিছিয়েই যদি যায় তাহলে সেটা আমাদের জন্য নয়, কেন্দ্রের পশ্চিমবাংলার সম্পর্কে যে বিমাতৃসুলভ মনোভাব, তাঁরা আমাদের বাধা দিচ্ছেন, বিভিন্ন পরিকল্পনায় সাহায্য করার জন্য তাঁরা এগিয়ে আসছেন না, তারই ফলে শিল্প-পতিরা অন্য জায়গায় চলে যাচ্ছেন। এটাই হচ্ছে বাস্তব ঘটনা। তথাপি আমরা দেখছি যে তাঁরা এখানে লগ্নী বাড়িয়েছেন। আমি আপনাদের কাছে আরও একটি কথা বলব। ঐ ৪ বছরে ঐ পিরিয়ডটিতে ১৯৭৭-এ কলকারখানা ছিল ৮২টি, ৭৮-এ ৫৯টি, ১৯৭৯-তে ৮৬টি, ১৯৮০তে ১২৪টি, এবং ১৯৮১-তে ১৬৬টি, মোট ৫১৭টি নূতন শিল্প উদ্যোগ এই ৪ বছরে বৃদ্ধি পেয়েছে। এটা কি করে সম্ভব হল, যদি বামফ্রণ্ট সরকার শিল্প উদ্যোগ বাড়ানোর জন্য চেষ্টা না করেন? নিয়োগ বৃদ্ধির জন্য চেষ্টা না করলে এটা সম্ভব হোতো না। ৫১৭টি নূতন উদ্যোগে ৯৫০ কোটি টাকা নূতন নিয়োগ করা সম্বন্ধে পুঁজি-পতিরা চেষ্টা করে ১৯৮২ সালে এই ৬ মাসে ৫২টি নূতন শিল্প উদ্যোগ গড়ে তুলেছেন। এর মধ্যে ৫২ কোটি টাকা নিয়োগ করা হয়েছে। এটাতে শিল্প পিছিয়ে যাচ্ছে তা প্রমাণ করে না, বরং বিরোধী দলের বক্তব্যের পাল্টা জিনিষই প্রমাণ করে।

[ 4 45—4-55 P. M. ]

১৯৭৭ থেকে ১৯৮১ সাল এই ৪ বছর-এর মধ্যে পশ্চিমবাংলা ২০১টি লেটার অফ ইনট্যাণ্ট পেয়েছে। তাতে প্রায় ৫২৯ কোটি লগ্নী করা হয়েছে। এবারে লেটার অফ ইণ্টেন্ট পাওয়া গেছে, তার মধ্যে ১২০টি লাইসেন্স-এর রূপান্তরিত হয়েছে। তার মধ্যে ১৬০ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে। এইগুলি ডেভলপমেণ্টের কথাই প্রমাণ করে, পিছিয়ে যাবার কোন প্রশ্ন উঠে না। অথচ আমাদের বিরোধী দলের বন্ধুরা এটা দেখতে পাচ্ছেন না। পশ্চিমবাংলায় শিল্প উদ্যোগ বাড়িয়ে নিয়োগ প্রচুর পরিমাণে হচ্ছে। কিন্তু ওরা তার উল্টো বলার চেষ্টা করছেন। যেখানে আসল রোগ—কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের সঙ্গে বিমাতৃস্থুলত ব্যবহার করছে সেই ব্যাপারে কিন্তু কোন সমালোচনা করছেন না। এই বামফ্রণ্ট সরকার শিল্প উন্নয়নের জন্য যে ৮-৯টি সংগঠন তৈরী করেছে যেগুলির ব্যাপারে মন্ত্রী মহাশয় বিবৃতিতে উল্লেখ করেছেন, সেইগুলির ব্যাপারে আমি এখানে বলতে চাচ্ছি না। তাহলে দেখা যাচ্ছে যে শিল্প উন্নয়নের ক্ষেত্রে, বাণিজ্য প্রসারের প্রতিটি ক্ষেত্রে বামফ্রণ্ট সরকার অত্যন্ত সুচিন্তিতভাবে, যথেষ্ট সিরিয়াস হয়ে পশ্চিমবাংলায় শিল্প উন্নয়নের চেষ্টা করছেন। অনেকগুলি ক্ষেত্রে অত্যন্ত সুফল লাভ করেছে। কেন্দ্রীয় সরকার-এর বিরোধীতা সত্ত্বেও সত্যই এগোতে পেরেছে। কাজেই এই অবস্থায় আমাদের কংগ্রেস বন্ধুরা অর্থাৎ বিরোধী দলের সদস্যরা বিরোধীতা করে সমালোচনা করছেন। পশ্চিমবাংলায় যদি ধ্বংস কিছু হয়ে থাকে বা খারাপ কিছু হয়ে থাকে, তাহলে তা কেন্দ্রীয় সরকারের জন্যই হয়েছে। আমরা এই বিরোধীতার মুখে, সীমিত ক্ষমতার মধ্যে থেকে ভাল কিছু করার চেষ্টা করে যাচ্ছি। আমরা শিল্প উদ্যোগ বাড়িয়ে কর্মী নিয়োগ করার জন্য চেষ্টা করছি। আমাদের মন্ত্রী মহোদয় যে বাজেট পেশ করেছেন, তার থেকে কেন্দ্রীয় সরকার যে বিমাতৃস্থলভ মনোভাব দেখিয়েছেন সেই ব্যাপারে দু-একটা কথা আমি বলছি। গত ১০ শতকে দেখা গেছে যে বিভিন্ন পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার টাকা বিনিয়োগ করেছেন, তার মধ্যে পশ্চিমবাংলাকে শতকরা ৪-৫ ভাগ দিয়েছেন। সেই তুলনায় অন্যান্য রাজ্যকে তার থেকে আরো বেশী দিয়েছেন। আমাদের প্রতি সুবিচার করা হচ্ছে না। আমাদের এখানে গুরুত্বপূর্ণ শিল্প পেট্রো-কেমিক্যাল, বৈদ্যুতিক যন্ত্রপাতি, জাহাজ নির্মাণ কারখানার কথাবার্তা যা শুনিয়েছিলেন বা ভারি যন্ত্রপাতি কথা বলা হয়েছিল সেইগুলি কি ভাবে অগ্রসর হচ্ছে তা বলা যাচ্ছে না। বিভিন্ন প্রতিশ্রুতি আমাদের দেওয়া হয়েছিল, দুর্গাপুরে ট্রাকটর কারখানার কথা বলা হয়েছিল, সল্ট লেকে ইলেকট্রনিক্স কারখানার কথা বলা হয়েছিল, হলদিয়ায় জাহাজ নির্মাণ এবং রিপেয়ার করার কথা বলা হয়েছিল, পেট্রো-কেমিক্যাল প্রকল্পের কথা

বলা হয়েছিল। কিন্তু কোনোটাই কার্যকরী করা হয় নি। অথচ দেখতে পাচ্ছি ৮·১ ভাগের বেশী পশ্চিমবাংলার থাকলেও সেই তুলনায় বেকার সংখ্যা আমাদের এখানে বেশী হলেও অন্যান্য রাজ্যে কেন্দ্রীয় সরকার তুলনামূলক ভাবে বেশী সাহায্য দিচ্ছেন। পশ্চিমবাংলাকে দিচ্ছে ১১৫ কোটি ৩৬ লক্ষ টাকা, সেই জায়গায় গুজরাটকে দিচ্ছে ১৯৬ কোটি টাকা। তাহলে বোঝা যাচ্ছে পশ্চিমবাংলাকে কত কম দিচ্ছে। সেই তুলনায় মহারাষ্ট্রকে দেওয়া হয়েছে ২৭৫ কোটি ৫৮ লক্ষ টাকা, কর্ণাটককে দেওয়া হয়েছে ১৭৫ কোটি ৭৬ লক্ষ টাকা, হরিয়ানাকে দেওয়া হয়েছে ১৬১ কোটি ৯৮ লক্ষ টাকা, পাঞ্জাবকে দেওয়া হয়েছে ১৪০ কোটি টাকা। অথচ গুরুত্বের দিক থেকে পশ্চিমবাংলা কোন্ অংশে পিছিয়ে নেই।

আর পাঞ্জাবে দেওয়া হয়েছে ১৪০ কোটি টাকা। এই অবস্থাতে, কেন্দ্রীয় সরকারের সমস্ত রকম বিরোধিতা সত্ত্বেও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গত ৫ বৎসরে য ভাবে শিল্পকে এগিয়ে নিয়ে গেছেন, বিভিন্ন বাণিজ্যিক সংগঠন তাঁরা তৈরী করতে পেরেছেন এবং পরিকল্পনা গ্রহণ করেছেন, কর্ম নিয়োগের ক্ষেত্রে প্রসারিত করতে পেরেছেন, এটা নিশ্চয়ই প্রশংসার যোগ্য। আমি এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় বিরোধী পক্ষের বন্ধুরা, সে কংগ্রেস (ই) হোক বা আদি কংগ্রেসই হোক, তাঁদের সমস্ত রকম বিরোধীতা নস্যাৎ করে দিয়ে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্টকে সমর্থন করবে এবং তাঁদের রচিত এই বাজেটকে রূপায়ণের চেষ্টা নিশ্চয়ই করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিল্পমন্ত্রী তথা বানিজ্য মন্ত্রী যে ব্যায়বরাদ্দ-এর দাবী পেশ করেছেন, তার বিরোধীতা করেই আমার বক্তব্য রাখছি। বিরোধিতা এই কারণে করছি যে, আজকে এই সরকার তাঁদের শিল্প সম্প্রসারণের যে কথা বলেছেন, আমরা সেখানে দেখতে পাচ্ছি, বিভিন্ন অনগ্রসর যে সমস্ত জেলাগুলি আছে, সেখানে শিল্পের সম্প্রসারণ ঘটেনি। বাঁকুড়া জেলার কথাই বলুন বা পুরুলিয়া জেলার কথাই বলুন, দীর্ঘদিন ধরে এই সমস্ত জায়গায় শিল্পের সম্প্রসারণ ঘটেনি। পুরুলিয়া জেলাতে সিমেন্ট স্লাব তৈরীর যে প্রস্তাব ছিল, সে ব্যাপারে বললে আপনারা বলবেন, তদানিন্তন সরকার করেনি। তাহলে বলতে হয়, অপনাদের সাথে তদানিন্তন সরকারের পার্থক্য কোথায়? গ্রামাঞ্চলের অনগ্রসর জেলাগুলিকে ঠিকমত এগিয়ে নিয়ে যাওয়া হয় নি। এ ব্যাপারে আপনাদের বিফলতা লক্ষ্য করা যায়। বাঁকুড়া জেলার সামগ্রিক যে চিত্র, তাতে সরকার শিল্প

সম্প্রসারণের কোন উদ্যোগ নিয়েছে বলে মনে হয় না। সেখানে যা কিছু উদ্যোগ নেওয়া হয়েছিল, তার সবই বিগত সরকারের। আপনারা সেখানে ব্যর্থ। গৌরীপুর ইণ্ডাস্ট্রি, যেটা রণীগঞ্জে আছে, সেখানে আকরিক যে সম্পদ আছে, তাকে ঠিকমত ভাবে ব্যবহার করা হচ্ছে না। সেগুলি বাইরের একটা কোম্পানী নিয়ে চলে যাচ্ছে। বাঁকুড়াতে যে চীনা ক্লে জমা হয়ে আছে, তাকে কাজে লাগাচ্ছেন না। সেখানে ওয়াশারী তৈরী হল না। অথচ, সেখানে যদি ওয়াশারী থাকত এবং অনুন্নত এলাকাতে যদি শিল্প সম্প্রসারণ ঘটত, তাহলে সেখানে মানুষ আপনাদের সমর্থন জানাতে পারতেন। আপনাদের আয়ু আরও দীর্ঘদিন হতে পারত। কিন্তু সমালোচনা করে বলতে হচ্ছে যে, এগুলি করতে পারলে আরও লাভ করতে পারতেন।

আপনাদের বক্তব্যে বলেছেন, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের স্ট্যাটিস্‌টিকস্‌-এ দেখা যাচ্ছে, কাজের সম্প্রসারণ ঘটেছে, শিল্পের সম্প্রসারণ ঘটেছে। ১৯৮২-৮৩-র ইকনমিক রিভিউ দেখুন, সেখানে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ যে স্ট্যাটিস্‌টিক্স দিয়েছে, এখানে প্রত্যেক বছরের স্ট্যাটিস্‌টিকস্‌ দেওয়া আছে, ফিগরও দেওয়া আছে।

১৯৭৭ সালে কি অবস্থা ছিল এবং ১৯৮০ সালে কি অবস্থা হয়েছে সেটা দয়া করে দেখুন। সেখানে ৪৭৯·৮ ছিল আর এখন সেখানে বর্তমানে দাঁড়িয়েছে ৬৩৮·৬। এর থেকে বোঝা যায় এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে যেখানে যে বেকার যুবক-যুবতী আছেন তাদের সংখ্যা কমেছে না বেড়েছে। শিল্পের অনগ্রসরতা আনতে হলে কতটা বাড়বে বা কতটা কমবে তার কোন সম্ভাবনা থাকলে কোন অসুবিধা হোত না। কিন্তু সেই সব কিছু করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তথা মাননীয় সদস্যদেরও দৃষ্টি আকর্ষণ করছি। আপনাদের যে কম্পোজিসান সব এমপ্লয়-মেণ্ট ইন সিলেকটেড ইণ্ডাষ্ট্রিজ আছে সেখানে দেখুন জুট ইণ্ডাষ্ট্রিজের ক্ষেত্রে ১৯৭৬ সালে ২৯·০০ ছিল সেটা ১৯৮০ সালে দাঁড়িয়েছে ২২·৮৬। আপনারাই দেখুন যে এনপ্লয়মেণ্টের ক্ষেত্রে সেখানে বাড়ছে না কমছে? এবং সেখানে শিল্পের সম্প্রসারতা ঘটছে কিনা দেখুন। ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে দেখুন সেখানে আগে যে সংখ্যা ছিল এখন সেই সংখ্যা ক্রমশ কমে আসছে এবং ১৯৮০ সালে সেটা দাঁড়িয়েছে ৫৮·২৪ পয়েণ্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্লাস ইণ্ডাষ্ট্রির ব্যাপারে দেখুন সেখানে ১৯৭৬ সালে ছিল ৫১·৩৬ এবং বর্তমানে সেটা দাঁড়িয়েছে ৪১·৭৬। সেখানে আপনারা দেখুন যে শিল্পের সম্প্রসারণ ঘটছে না বিভিন্নভাবে অনগ্রসরতা দেখা যাচ্ছে সেটা আপনারাই বুঝে নিন। কেমিক্যাল ইণ্ডাষ্ট্রির যে অবস্থা তাতে কি করে বলবো যে শিল্পের আপনারা সম্প্রসারণ ঘটাচ্ছেন? সেখানে বেকারত্ব বেড়েই চলেছে এবং এর থেকেই পরিষ্কার হয়ে যায়

য় শিল্পের সম্প্রসারণ ঘটেনি। এখানে ইকনমিক রিভিউ বইয়ের দেখুন-সেখানে ভাল করে বোঝানো নেই যে কত বাড়ছে না কমছে সেটা পরিষ্কার করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা বলছেন পশ্চিমবঙ্গে উৎপাদন হচ্ছে। কিন্তু আমি বলছি যে পশ্চিমবঙ্গে উৎপাদন বৃদ্ধি ঘটছে না এই বই তা বলে দিচ্ছে। প্রকারন্তরে অন্যান্য রাজ্যে উৎপাদন বৃদ্ধি ঘটছে। আপনারা ইকনমিক রিভিউ বইয়ের পজ ৮৮ দেখুন, দেখলে পরে বুঝতে পারবেন উৎপাদন বৃদ্ধি হয়েছে ওয়েষ্ট বেঙ্গলে ২১·৭ আর সারা ভারতবর্ষে সেখানে ১৩৮·৩। এর থেকেই উপলব্ধি করা যায় ৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ পিছিয়ে আছে।

আমরা এখানে সমালোচনার দিক থেকে সমালোচনা করছি না। বিভিন্ন যে দপ্তর াছে সেগুলিকে আরও সুন্দর করতে হবে। তাদের কাঠামোকে সুন্দর করতে হবে। ডাষ্ট্রিয়াল ডেভোলাপমেণ্ট কর্পোরেশানের মাধ্যমে যদি কাজের প্রগতির দরকার হয় াহলে এর সেট আপনাকে আরও সুন্দর করতে হবে। তা না হওয়ায় যে প্রোগ্রেস রার কথা ছিল তা হচ্ছে না। সেখানে যেসব বিভিন্ন বাধা আছে তা দূর করার ষ্টা করুন। ইনফ্রা ষ্ট্রাকচার অব দি ডেভোলাপমেণ্ট কর্পোরেশান বিভিন্ন জেলার নফ্রাষ্ট্রাকচার তৈরী করছেন না। একটা শিল্প করতে গেলে যেসব ইনফ্রাষ্ট্রাকচার রকার তা তারা করতে পারছে না। আজ তারা যদি সহযোগিতা করে তাহলে নগ্রসর জেলায় শিল্প হতে পারে। ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ফাইন্যান্‌সিয়াল কর্পোরেশান টাও অকেজো হয়ে গেছে। একে আরো শক্তিশালী করতে হবে এবং এর মাধ্যমে ল্প সম্প্রসারণ হবে। সেই ফাইন্যানসিয়াল কর্পোরেশানের কাঠামোর পরিবর্তন য়োজন। কোথায় কি অসুবিধা হচ্ছে সেটা চিন্তা করা দরকার এবং দরকার হলে র পরিবর্তন করতে হবে। বিভিন্ন জায়গায় শিল্প সম্প্রসারণের জন্য বা শিল্প তৈরী রার জন্য এ্যাকুইজিশান ল্যাণ্ড ফর ইণ্ডাষ্ট্রি করতে হবে। এটা আবার অন্য দপ্তরের াপার। সেখানে এ্যাক্যুইজিশান করতে যদি অসুবিধা হয় এবং তারা যদি প্রতি-ন্ধকতা সৃষ্টি করে তাহলে তার জন্য লিয়াজো থাকা দরকার। শিল্প তৈরী করার জন্য টার অব ইনটেণ্ট পেয়েছেন, কিন্তু সেখানে জমি পাচ্ছেন না—অথচ ঘোষণা করলেন ত তারিখের মধ্যে শিল্প হবে—সেখানে ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের সঙ্গে যোগাযোগ ক্ষা করে চলতে হবে যাতে জমি পাবার ব্যাপারে কোন প্রতিবন্ধকতা সৃষ্টি না হয়। দিকে আপনাকে বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে। পশ্চিমবাংলার বিভিন্ন স্থানে য খনিজ সম্পদ আছে সেই সব র মেটিরিয়াল অন্য জায়গা থেকে স্ট্যাম্প দিয়ে এখানে লে আসছে। কিন্তু সেসব কার্যকরী করা হচ্ছে না। বিভিন্ন জায়গায় শিল্পের যে

সম্ভাবনা আছে সেখানে পরস্পর পরস্পরের মধ্যে যদি সহযোগীতা থাকে তাহলে এসব জিনিষ হতে পারে না। মন্ত্রী মহাশয় আজ প্রশ্নের উত্তরের সময় বলেছেন হলদিয়ায় পেট্রোকেমিক্যাল, জাহাজ নির্মান কারখানা বলুন সেখানে সব কিছুরই লেটার অফ ইনটেন্ট ইত্যাদির ক্ষেত্রে কোন অসুবিধা হয়নি।

[5-05—5-15 P.M.]

কোন জায়গায় অসুবিধা হচ্ছে সেখানে তিনি বলেছেন আমরা যোগাযোগ করছি লেখালেখি করছি। ফাইনানসিয়াল দিক থেকে যদি অসুবিধা হয়ে থাকে তাহলে সেখানে যদি আরো সহজ সাবলীন দৃষ্টিভংগীতে চলতে পারেন, একটা রাজ্য সরকার যদি ঠিকমত তার এ্যাডমিনিষ্ট্রেশানকে চালিয়ে নিয়ে যেতে পারেন, তার বিভিন্ন সংস্থাগুলিকে যদি ঠিকমত শক্তিশালী করতে পরেন, এই যদি তার লক্ষ্য থাকে তাহলে প্রকৃত যে চিন্তাধারা সেই চিন্তাধারা ব্যর্থ হবে না। কেন্দ্র দিচ্ছে না রাজ্য করছে না আমি সেই কথা বলছি না, কিন্তু শিল্পের দিক থেকে পশ্চিমবঙ্গের অবস্থার ক্রমাগত অবনতি ঘটছে। বিভিন্ন গ্রামাঞ্চলে বিভিন্ন জেলায় আজকে যেখানে শিল্প তৈরী হওয়ার কথা ছিল সেখানে শিল্প তৈরী হতে পারছে না। সেখানে কার দোষে সেই শিল্প তৈরী হতে পারল না সেই দোষ আজকে বের করা প্রয়োজন সরকারের সেখানে অনুকুল অবস্থা তৈরী করা প্রয়োজন। আমি আশা করব শিল্প মন্ত্রী মহাশয় সারা পশ্চিমবঙ্গে যে রুগ্ন শিল্পগুলি আছে, বিভিন্নভাবে ক্লোজারের ফলে যে শিল্পগুলি একেবারে বন্ধ হয়ে গেছে সেগুলিকে খোলার ব্যবস্থা করবেন এবং তাদের যদি ফাইনান্সিয়াল এ্যাসিস্ট্যান্সের প্রয়োজন হয় তা হলে সেই ফাইনান্সিয়াল এ্যাসিস্ট্যান্স দেবার ব্যবস্থা করা একান্ত প্রয়োজন। এটা যদি করেন তাহলে শিল্পের ক্রমাগত উন্নতি যে আপনার অভিপ্রায় সেই অভিপ্রায়ে প্রতিবন্ধকতা সৃষ্টি করবে না কংগ্রেস বলুন আর অন্য কোন দল বলুন। আপনি যদি নিরপেক্ষ দৃষ্টি ভঙ্গী গ্রহণ করেন তা হলে কেউ আপনার বাধা হয়ে দাঁড়াবে না। আজকে আমরা যে সব কথা বলছি সেগুলি একেবারে বাজে কথা, সেগুলিকে মানা চলবে না এই রকম যদি আপনার চিন্তাধারা থাকে তাহলে আমার কিছু বলার নেই। আজকে আপনি যদি শিল্পের দিক দিয়ে পশ্চিমবঙ্গের অগ্রগতি চান তাহলে আমরা আপনার সাথে এগিয়ে যেতে প্রস্তুত আছি। আগামী দিনে পশ্চিমবঙ্গের বেকার যুবকদের জন্য যদি কর্ম সংস্থানের ব্যবস্থা করে দেওয়া যায় তাহলে সেটা একটা স্থায়ী ব্যবস্থা হবে স্থায়ী সম্পদ হবে।

আমার বিশ্বাস সেদিক থেকে আপনারা অগ্রসর একেবারে হতে পারেন নি। বিভিন্ন সংস্থাগুলি ঠিকমত কাজ করছে না, বিভিন্নভাবে গ্রামাঞ্চলে শিল্পগুলি সুরক্ষিত চ্ছে না, বিভিন্ন অনগ্রসর জেলাগুলিতে শিল্প গড়ে উঠছে না, সেদিক থেকে আপনি র্থ হয়েছেন। রুগ্ন শিল্পগুলি খোলার দিক থেকে আপনি ব্যর্থ হয়েছেন। সারা শ্চিমবঙ্গে ক্রমাগত বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে, এটা ইকনমিক রিভিউএ দেখা াচ্ছে। তার যাতে প্রতিকার হয় তার ব্যবস্থা করুন। এই কথা বলে আপনি য় ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ রছি।

শ্রীঅনিল মুখার্জী ঃ—মিঃ চেয়ারম্যান স্যার, বিরোধীপক্ষ থেকে যে বক্তব্য াখলেন তাতে দেখলাম ওঁদের বক্তব্য হচ্ছে গোড়া কেটে উপরে জল দাও। মাননীয় দস্য কাশীবাবু বাঁকুড়ার লোক তাই তিনি ওই অনগ্রসর জেলা সম্বন্ধে বক্তব্য াখলেন। কিন্তু আমরা দেখেছি গত ৩০ বছরে ওঁরা বাঁকুড়ায় একটা শিল্পও গড়ে তালেনি। তখন কংগ্রেসের কি দাপট, অথচ বাঁকুড়া, পুরুলিয়ায় একটা শিল্প তাঁরা রলেন না, ওদিকে তাঁদের চোখ পড়ল না। আজকে শিল্পের ব্যাপারটা ওঁদের াথায় ঢুকেছে। ভারী এবং বড় শিল্পের ব্যাপারটা সংবিধান অনুসারে কেন্দ্রের হাতে য়েছে। আমি দেখছি এটা ও'রা জানেন না এবং খবরের কাগজগুলোও সেইভাবে লখে যে, শিল্প বিকাশের জন্য যেন এই রাজ্য সরকার দায়ী। আজকে পশ্চিমবাংলার ানুষকে জানিয়ে দেওয়া দরকার যে, ভারী এবং বৃহত শিল্প করার দায়িত্ব কেন্দ্রীয় রকারের এবং এটা সংবিধানে রয়েছে। এটা সেন্ট্রাল লিষ্টে রয়েছে এবং সেই নুযায়ী কেন্দ্রীয় সরকারের দায়িত্ব হচ্ছে লেটার অব ইনটেন্ট দেওয়া, লাইসেন্স দেওয়া, র্থ দেওয়া। অর্থাৎ এক কথায় বলতে হয় এই ব্যাপারে সমস্ত দায় দায়িত্ব কেন্দ্রীয় রকারের। সাত্তার সাহেব একটু মন দিয়ে শুনুন আপনারা দীর্ঘদিন ধরে এই জনিস করেননি, দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকার কি বিমাতৃসুলভ আচরণ করেছেন। আপনারা ইতিহাস খুলে দেখুন ১৯৫৫/৫১ সালে প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা শুরু হয় এবং একমাত্র ডাঃ রায়ের আমল ছাড়া আমাদের পশ্চিমবাংলায় ভারী শিল্প আর কখনও হয়নি। এখানে মাত্র ৩টি শিল্প হয়েছে, আর কিছু হয়নি। মিঃ চেয়ারম্যান স্যার, আমি ওঁদের একটা কথা স্মরণ করিয়ে দিচ্ছি যেটা শুনলে ওঁদের লজ্জা হওয়া উচিত। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিদ্ধার্থ শঙ্কর রায় এই রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন এবং ১৯৭৩ সালে ব্যাভিজা কমিটির রিপোর্ট আছে যে, হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা তৈরী করা হবে। কিন্তু কংগ্রেস (আই) সে

কথাটা বেমালুম চেপে গেলেন। পশ্চিমবাংলার উপর এই যে এতবড় অবিচ হয়ে গেল এঁরা তার প্রতিবাদ করলেন না। এঁরা হলেন কুলাংগার। পশ্চিমবাং যে অবহেলিত হয়েছে তার কারণ হল এঁরা সেইভাবে দাবী উত্থাপন করেন নি স্যার, আমার কথা শুনে এঁরা হয়ত বলবেন আমরা সর্বদাই কেন্দ্রীয় সরকারে ঘাড়ে দোষ চাপিয়ে দিচ্ছি। আমি তথ্য দিয়ে, ফিগার দিয়ে বলছি, এই কংগ্রে সরকারের আমলে ১৯৭৩ সালে ব্লু প্রিন্ট তৈরী হয়েছিল হলদিয়ায় জাহাজ নির্ম কারখানার জন্য। কিন্তু ওঁরা কখনও জোরালো দাবী তোলেন নি, ইন্দিরা গা ধমক দিলেন আর ওঁরা চলে এলেন। এই কারণে পশ্চিমবাংলায় কোন শি প্রতিষ্ঠিত হল না। আজকে এখানে বসে ক্রোকোডাইলস্ টিয়ার্স ফেলা হচ্ছে এই হলদিয়া পেট্রোকেমিকেলের জন্য বামফ্রন্ট সরকার যখন প্রতিবাদ জানিয়েছি তখন জনতা সরকার লেটার অব ইনটেন্ট দিল। আজকে মন্ত্রী মহাশয় জানালেন লেটার অব ইনটেন্ট আগেই পাওয়া গিয়েছিল, তবে এখন লাইসেন্স পাওয়া গে এবং শীঘ্রই এটা রূপায়িত হবে। তবে টাকা পয়সার ব্যাপারে শুনছি যা দেবা কথা ছিল সেটা নাকি হচ্ছে না।

[5-15—5-25 P.M.]

১৯৫৬ সালে যখন ফ্রেট ইকোয়েলাইজেশন হলো, রেলের মাশুল বাড়লো সাত্তার সাহেব হয়তো পরে এসেছেন এবং এঁদের মধ্যে অনেকেই ছিলেন না, সুব্র বাবু তো এই সেদিন এসেছেন, তখন ইন্দিরা কংগ্রেস বলে কিছু ছিল না, কিন্তু যখ আগেকার কংগ্রেসীরা ছিলেন ১৯৫৬ সালে, সেই সময় আমরা দেখেছি যে এখানকা আয়রন, এখানকার ইস্পাত, লোহা এবং কয়লার ওপর ফ্রেট ইকোয়েলাইজেশন হয়ে গেল আর তুলোর বেলায় ওঁরা কিছু করলেন না। তুলোর দাম বেড়ে গেল আর কয়লা, লোহা, যেগুলো পশ্চিমবাংলার প্রাপ্য, সেইগুলো থেকে পশ্চিমবঙ্গ উপেক্ষিত হলো। অবিচার হলো, পশ্চিমবাংলার সম্বন্ধে কোনওদিন এঁরা ভেবে দেখলেন না। পশ্চিমবাংলার প্রতি এঁদের কোন দরদ নেই, এঁরা শিল্প নিয়ে রাজনীতি করেন, খবরের কাগজওয়ালারাও সেই রকম ভাবে ছেপে দেয়। আজকে আনন্দবাজারে আছে—সমস্ত দায়িত্ব যেন রাজ্য সরকারের, কেন্দ্রীয় সরকারের কোন দায়িত্ব নেই, এইভাবে একটা প্রচার চলছে, যাতে করে বামফ্রন্ট সরকারের সমস্ত কাজকে তাঁরা হেয় প্রতিপন্ন করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের আমলে ওঁরা কোন প্রতিবাদ করেন নি, এই ইন্দিরা কংগ্রেসীরা কোন প্রতিবাদ করলেন না এই ফ্রেট

ইকোয়েলাইজেশনের ব্যাপারে, এই যে লোহা, কয়লা এবং তুলোর দাম বাড়লো, তারজন্য কোন প্রতিবাদ নেই। বামফ্রন্ট সরকার এসে প্রথম প্রতিবাদ জানালো কেন্দ্রের কাছে এবং বললো যে শিল্প বিকাশের জন্য এবং পশ্চিমবাংলার স্বার্থে এখানে এই ফ্রেট ইকোয়েলাইজেশনের ব্যাপারে প্রতিবাদ জানানো হলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা তো পড়াশুনা করেন না, করেন কি না জানিনা, যোজনা কমিশনের রিপোর্টে বলা হয়েছে—এঁরা পড়াশুনা করেন না, করলেও অর্ধেকটা পড়েন, অর্ধেকটা পড়েন না, যেমন এইমাত্র সুব্রতবাবু বললেন যে কেন্দ্র সাহায্য দিয়েছে, কিভাবে অসত্য ভাষণ হাউসের সামনে দেওয়া হয়, কিছুক্ষণ আগে আমরা সুব্রতবাবু আপনার মাধ্যমে একটা ইকনমিক রিভিউ নিয়ে দেখাতে চেষ্টা করলেন যে অশ্বত্থামা হত ইতি, গজটা আর বললেন না, আমি আপনার কাছে সেই গজ'র কথাটা বলছি। এটাই হচ্ছে

Statewise classification assistance sanctioned and disbursed by the Industrial Development Bank of India.

সেখানে তো একবারও বললেন না এইগুলো, কাকে কত টাকা দিয়েছে? সেই টাকার মধ্যে পশ্চিমবাংলার স্থান কোথায়? উনি যেটা পড়লেন, সেটা পুরোটা পড়লেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহারাষ্ট্রকে ১৯৭ কোটি টাকা দিয়েছেন, ১৯৮০-৮১ সালে। সেই জায়গায় গুজরাটকে দিয়েছেন ১২৪ কোটি টাকা, তারপর দিয়েছেন তামিলনাড়ুকে ১১৬ কোটি টাকা। বললেন না অন্ধ্রপ্রদেশ ৬৭ কোটি টাকা পেয়েছে, উত্তরপ্রদেশকে দেওয়া হয়েছে ৭৬ কোটি টাকা আর পশ্চিমবাংলার দারিদ্রক্লিষ্ট, সমস্যা সংকুল যে প্রদেশ, যেখানে ১৯৪৭ সালের পর হাজার হাজার রিফিউজি এসেছে, অর্থ নৈতিক দুর্গতি হয়েছে, তাদের ভাগ্যে পড়লো ৬৫ কোটি টাকা। লজ্জা করা উচিত সুব্রত বাবু'র। পশ্চিমবাংলায় দাঁড়িয়ে উনি বলছেন যে আজকে কংগ্রেস কোন অবিচার করে নি। এই কথা জনগণকে গিয়ে বলুন। আজকে তামিলনাড়ুকে যা দিয়েছেন, মহারাষ্ট্রকে যা দিয়েছেন, গুজরাটকে যা দিয়েছেন, পশ্চিমবাংলাকে কি সেই টাকা দিয়েছেন? বুকে হাত দিয়ে বলুন। দেশের মানুষের স্বার্থে বলুন, ভারতবর্ষের স্বার্থে বলুন। অসত্য ভাষণ দিয়ে জনগণকে বিভ্রান্ত করবার চেষ্টা করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শিল্প বিকাশের ক্ষেত্রে যে আঞ্চলিক ভারসাম্য হীনতা—যেটা যোজনা কমিশনের রিপোর্টে বলা হয়েছে, আজকে দেশে ছয়টি পরিকল্পনার মাধ্যমে সমস্ত অঞ্চলে কিভাবে শিল্প বিকাশ হয়েছে, আমি আপনাকে সামান্য একটা তথ্য দিয়ে বলতে পারি, কেন্দ্রীয় লগ্নী বৃদ্ধি সত্বেও আঞ্চলিক ভারসাম্যতা আজকে হ্রাস পায় নি, বরং অনেক ক্ষেত্রে বেড়েছে।

এইগুলো বলেছেন যোজনা কমিশনের ফ্রেমাররা, আজকে যাঁরা যোজনা কমিশনকে পরিচালনা করছেন তাঁরা। আজকে অগ্রগতির ক্ষেত্রে এমন অনেক অঞ্চল আছে, যেখানে অগ্রগতির বার্ষিক গড় শতকরা আট থেকে ১২ পার্সেণ্ট।

এবং এমন অঞ্চল আছে যেখানকার অগ্রগতি 0 থেকে ১% হয়েছে। ভারতবর্ষের একটা প্রদেশের অগ্রগতি ৮%, আর একটা জায়গার অগ্রগতি 0 থেকে ১% অগ্রগতি হয়েছে। এর কারণ কি? কারণ হচ্ছে, কেন্দ্রীভূত আর্থিক, প্রশাসনিক এবং আইনগত ক্ষমতা কেন্দ্রের বেড়েছে, আর রাজ্যের ক্ষমতা কমেছে। যোজনা কমিশন বারে বারে এটা বলছেন। এটা ওদের বোঝা উচিত ভারতবর্ষের সমস্ত জায়গায় যদি বৃদ্ধি প্রাপ্ত না হয় তাহলে ভারতবর্ষের উন্নতি কখনও সম্ভব নয়। আজকে গোটা পূর্বাঞ্চল উপেক্ষিত, পশ্চিমবাংলা, অন্ধ্র, উড়িষ্যা, আসাম উপেক্ষিত। এক জায়গায় 0% অগ্রগতি হলে আর মহারাষ্ট্র, গুজরাটে ১২% অগ্রগতি হলে গোটা ভারতবর্ষের উন্নতি বোঝায় না। থার্ড ফাইভ ইয়ার প্ল্যান—অর্থাৎ ১৯৬১ সাল থেকে ১৯৬৬ সালে পশ্চিমবঙ্গের অগ্রগতি ছিল সবার উপরে, এই কথা ঠিক। ১৯৬৬ সালের পর থেকে কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের ফলে পশ্চিমবঙ্গের স্থান ক্রমশঃ নীচে নামতে শুরু করেছে। ১৯৬৬ সালের পর থেকে কেন্দ্র পরিকল্পিত ভাবে পশ্চিমবাংলাকে টাকা কম দিতে শুরু করেছে। তার ফলে পশ্চিমবঙ্গে কর্মসংস্থান সংকুচিত হয়ে গেছে। মহারাষ্ট্র, গুজরাটে ঐ সময়ে কর্মসংস্থান হয়েছে ২১·২২ ও ১৯·৩৯। তারপর তৃতীয় পরিকল্পনার শেষে মহারাষ্ট্র ৪৪·৪৫ এ উঠে গেল। গুজরাট, মহারাষ্ট্রের দিকে কেন্দ্র টাকা দিতে লাগল। বড় বড় শিল্পগুলি অন্য রাজ্যে গড়ে তোলা হল। এর ফলে পশ্চিমবাংলা পঙ্গু হতে লাগল। ভারতবর্ষের অন্যান্য জায়গায় পেট্রোলিয়াম, পেট্রো-কেমিক্যাল, হেভি ইঞ্জিনিয়ারিং শিল্পে কেন্দ্র প্রচুর লগ্নী করলেন, পশ্চিমবাংলাকে এর থেকে বঞ্চিত করলেন। লাইসেন্স এবং লেটার অব ইনটেণ্ট যেগুলি ইস্যু করেছেন, সেই ক্ষেত্রেও পশ্চিমবাংলা উপেক্ষিত হয়েছে। এখানে কম লেটার অব ইনটেণ্ট, লাইসেন্স ইস্যু করা হয়েছে। আজকে শিল্প ক্ষেত্রে পশ্চিবাংলার যতটুকু অগ্রগতি হয়েছে, প্রোডাকসান যতটুকু বেড়েছে তা সবই বাম-ফ্রণ্ট সরকারের রাজত্বকালে বেড়েছে। সুতরাং বামফ্রণ্ট সরকার শিল্পের অগ্রগতির ক্ষেত্রে যথাযথ ভূমিকা পালন করে চলেছে। এখানে নতুন নতুন পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে, মিনারাল ডেভলাপমেণ্টের অগ্রগতি হচ্ছে। এটা ওরা বুঝতে পারছেন না, ওরা লক্ষ্য করেনি। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ**—মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি প্রথমেই সরকারের ঘোষিত শিল্প নীতির কথা এখানে উল্লেখ করে তার ভিত্তিতে বাজেট রচিত হচ্ছে কিনা সেটা একটু পর্যালোচনা করতে চাই। ৩৪ দফা কর্মসূচীর মধ্যে সুস্পষ্টভাবে না থাকলেও বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচীর প্রথম দফায় অর্থনীতি বিষয়ে যেখানে শিল্প নীতি সম্পর্কে বলা হয়েছে সেটা আমি একটু পড়ছি। এখানে বলা হয়েছে, "একচেটিয়া পুঁজির ক্ষমতা বিলুপ্তিকরণ, বহুজাতিক অর্থাৎ মালটি ন্যাশন্যাল সংস্থাগুলির অনুপ্রবেশ বন্ধ করতে কার্যকরী ব্যবস্থা গ্রহণ, বৈদেশিক বানিজ্য জাতীয়করণ ইত্যাদি"—এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের ঘোষিত শিল্প নীতি। বামফ্রন্টের বৃহত্তর শরিক সি. পি. এম. এর যে বৈপ্লবিক তত্ব—যে তত্বে বিশ্বাসী হয়ে তারা জনগণতান্ত্রিক বিপ্লবের কথা বলেন সেই বিপ্লবের মধ্য দিয়ে তারা তাদের কথিত বুর্জোয়া জমিদার শ্রেণীর রাষ্ট্রকে উচ্ছেদ করার কথা বলেন।

[5-25—5-35 P.M.]

স্বাভাবিক ভাবে তাদের যে রণকৌশল, তাদের ঘোষিত নীতি অনুযায়ী, বিপ্লবের তত্ব অনুযায়ী সামন্ত প্রভু ছাড়া আর যাদের সঙ্গে তাদের মূল সংগ্রাম তারা হচ্ছে ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতি, শিল্পপতি এবং বিদেশী পুঁজি। স্যার, আমাকে বামফ্রন্টে প্রধান শরিক সি. পি. আই (এম) এই বিপ্লবের তত্বের কথা বলে এবং ৩৬ দফা কর্মসূচী দেখিয়ে শিল্পনীতির কথা বলতে হল কারণ এবারের ৩৪ দফা কর্মসূচীতে এই শিল্পনীতি স্থান পায়নি। স্যার, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে কিভাবে বিদেশী পুঁজি ও একচেটিয়া পুঁজি ও বৃহত শিল্পপতিদের কাছে আত্মসমর্পনের নীতি গ্রহণ করেছে বাস্তব ঘটনাগুলি তার প্রমাণ দেবে। যেমন এই প্রসঙ্গে বলা যায় বিদেশী পুঁজিকে আহ্বান জানিয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়। তিনি হলদিয়াতে বক্তৃতা দিতে গিয়ে বলেছেন ম্যালটি ন্যাশানালরা শয়ে শয়ে এখানে আসুক। তিনি আরো বলেছেন, এক অংশ মনে করেন বহুজাতিক প্রতিষ্ঠান যদি দেশে গড়ে ওঠে তাহলে আভ্যন্তরিন রাজনীতিতে তারা প্রভাব বিস্তার করবে এই ধারণার ফলে একটা অহেতুক ভয় বিরাজ করে। এটা ঠিক নয়। কাজেই ম্যালটি ন্যাশানালরা এখানে শয়ে শয়ে আসুক। আজকে এই ম্যালটি-ন্যাশানালকে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় শিল্প প্রতিষ্ঠান স্থাপন করার জন্য আহ্বান জানানো হচ্ছে। যেমন বামফ্রন্ট সরকারের আহ্বান সল্টলেকে ফিলিপস

টেপ রেকর্ডের কারখানা খুলবে, হলদিয়াতে হিন্দুস্থান লিভার সারের কারখানা খুলবে, কল্যানীতে ফাইজার ঔষধের কারখানা খুলবে—এইভাবে বিভিন্ন জায়গায় মাল্টি—ন্যাশনালরা আসবে। আজকে ঠিক সেইভাবেই একচেটিয়া পুঁজিপতিদেরও তোয়াজ করা হচ্ছে। যদিও সরকারের নীতি তারা জাতীয়-করণের পক্ষপাতি কিন্তু দেখা যাচ্ছে সরকার পুঁজি-পতিদের তোয়াজ করছেন। জ্যোতিবাবুর ষ্টেটমেণ্ট হচ্ছে রুগ্ন শিল্পগুলি বৃহত শিল্পপতিদের, একচেটিয়া পুঁজিপতিদের হাতে তুলে দিতে সরকারের কোন আপত্তি নেই। কাজেই এইসব নীতির দ্বারা তারা কাদের স্বার্থ রক্ষা করছেন সেটা একটু চিন্তা করা দরকার। তারপর গত ৫ বছর ধরে আমরা দেখতে পাচ্ছি প্রতিটি বাজেটে কিভাবে একচেটিয়া পুঁজিপতিদের এবং শিল্পপতিদের কনসেসান দেওয়া হচ্ছে। এই কনসেসানের কথা আজকেও মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে রেখেছেন। সেখানে বিদ্যুতের উপর ১৫ পারসেণ্ট ভরতুকি, ২৫ পারসেণ্ট উন্নয়নী ঋণ, ১৫ পারসেণ্ট মূলধনী ভরতুকি অনুন্নত এলাকায় শিল্প স্থাপনের জন্য—এইসব কনসেসান একচেটিয়া পুঁজিদের দেবার ব্যবস্থা হচ্ছে। এ ছাড়া বর্তমান বাজেটে চা শিল্পের উপর শুল্কে ছাড় দেওয়া হয়েছে। আমরা দেখতে পাচ্ছি চা শিল্পের মালিকরা জ্যোতিবাবুর কাছে দরবার করেছেন চায়ের নিলাম বাজারে চায়ের উপর যে সেস বসানো হয়েছে সেটা তুলে দেবার জন্য। জ্যোতিবাবু বলেছেন বিবেচনা করবেন। এইসব জিনিষ হচ্ছে। আজকে শিল্পপতিদের স্বার্থে এবং একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে এইসব নীতি বামফ্রণ্ট সরকার গ্রহণ করেছেন। তারপর শ্রমিকদের যে কালেকটিভ বার্গেনিং-এর ক্যাপাসিটি যেটাকে ভিত্তি করে মুভমেণ্টের মাধ্যমে শ্রমিকরা মালিকদের উপর চাপ সৃষ্টি করতে পারে সেখানে দেখা যাচ্ছে বামফ্রণ্ট সবকার একচেটিয়া পুঁজিপতিদের পাশে এসে দাঁড়িয়েছে। সেখানে ধরতে গেলে মুভমেণ্ট তারা একেবারে তুলেই দিয়েছেন এবং যে কয়েকটা শ্রমিক আন্দোলন হচ্ছে সেখানে তারা শ্রমিক আন্দোলনকে দমন পর্য্যন্ত করছেন। এইসবের দ্বারা শ্রমিকদের কালেকটিভ বার্গেনিং-এর যে ক্যাপাসিটি সেটাকে তারা দুর্বল করে দিচ্ছেন এবং তার ফলে একচেটিয়া পুঁজিপতিরা লাভবান হচ্ছে। তার সঙ্গে সঙ্গে দেখা যাচ্ছে মালিকদের পক্ষ থেকেও শ্রমিকদের উপর একতরফা ভাবে আক্রমণ হচ্ছে। সেখানে লক-আউট, লে-অফের সংখ্যা আজকে বেড়ে গিয়েছে। তারপর ত্রিপাক্ষিক চুক্তির যে যে জিনিষগুলি ডিউ রয়েছে সে সম্পর্কে সরকার মিটিং করে ফয়সালা করছেন না, ফলে মালিকরা সেখানে কোটি কোটি টাকা লাভ করেও শ্রমিকদের বঞ্চিত করছেন এবং সরকার সেখানে নীরব দর্শকের ভূমিকা গ্রহণ

করেছেন। জুট ইণ্ডাষ্ট্রীজের মালিকরা শিল্পে মন্দার অজুহাত দেখিয়ে আননেসেসারিলি লক-আউট করছেন। আমরা জানি আজকে প্রডাকসান বেড়েছে এবং মালিকরা শ্রমিকদের উপর কাজের বোঝা চাপিয়েছেন সেটা আমরা জানি। আমরা জানি জরুরী অবস্থার সময় কিভাবে ইন্দিরা গান্ধী শ্রমিকদের উপর কাজের বোঝা চাপিয়ে ছিলেন। আজকে একদিকে চটকলগুলিতে লক-আউট করে দেওয়া হচ্ছে এবং অন্যদিকে মালিকরা শ্রমিকদের উপর কাজের বোঝা চাপাচ্ছেন এবং আমরা দেখছি সরকার সেখানে নিরব দর্শকের ভূমিকা গ্রহণ করেছেন।

এই সমস্ত বিষয়গুলি প্রমাণ করে যে সরকার মালিকদের স্বার্থ রক্ষা করে যাচ্ছে। একটা হিউ এ্যাণ্ড ক্রাই উঠেছে যে শিল্পপতিরা পশ্চিমবঙ্গ থেকে শিল্প কারখানা উঠিয়ে নিয়ে যাচ্ছে। আজকে গভর্ণমেণ্টকে ব্ল্যাকমেল করার জন্য মোর এ্যাণ্ড মোর তারা কনসেশান আদায় করার চেষ্টা করছে। আজ ক্যাপিটালিজম-এর ক্রাইসিস অল ওভার দি ওয়ার্লড। আজ পুঁজিবাদের তৃতীয় বিশ্ব জোড়া সংকট দেখা দিয়েছে এবং তার ফলে এই ক্রাইসিস, তার ফলে শিল্প কারখানা গুটিয়ে যাচ্ছে এবং মন্দা প্রতিনিয়ত চলছে। এই সরকার মালিকদের জামাইয়ের তোয়াজে রাখতে চাইছেন, আদারওয়াইজ এই জিনিস হয় না। আজকে বামফ্রন্ট সরকার একচেটিয়া পুঁজিপতিদের নানা রকম সুযোগ দিচ্ছে। এর উপর বিদ্যুৎ সংকট পশ্চিমবাংলার সমস্যাকে আরও জটিল ও ভয়াবহ করে তুলছে। এর ফলে শ্রমিক ছাঁটাই আরও বেশী করে হচ্ছে এবং যে কথা স্বয়ং মন্ত্রী মহাশয়কে স্বীকার করতে হয়েছে। তিনি তাঁর ভাষণের গোড়ার দিকে ষ্ট্রেস দিয়ে বলেছেন যে শিল্পে পশ্চিমবঙ্গ সরকারের অনগ্রসরতার প্রধান কারণ হচ্ছে লোডশেডিং। আজকে বামফ্রন্ট সরকার শিল্পপতিদের একচেটিয়া পুঁজিপতিদের, মালটি-ন্যাশানালদের স্বার্থরক্ষা করার জন্য এই নীতি গ্রহণ করেছেন। আমি এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতীশ রায়** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিল্প মন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু'চারটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। মাননীয় বন্ধু সুব্রত মুখার্জী বলেছেন যে এই রাজ্যে বামফ্রন্ট সরকার কায়েম হবার পরে ৪৪ হাজার কর্মী কর্মচ্যুত হয়েছে এবং এই বিষয়ে তিনি একটা তথ্য পরিবেশন করেছেন। আমি সুব্রতবাবুকে বলবো যে আমাদের রাজ্য সরকারের শিল্পমন্ত্রী মহাশয় যে তথ্য পরিবেশন করেছেন যে, নতুন

কারখানা খুলে এবং যে সমস্ত কারখানা বন্ধ হয়ে গিয়েছিল একচেটিয়া মালিকদের, বড় লোকদের ষড়যন্ত্রের ফলে সেই সমস্ত কারখানাকে খোলা হচ্ছে এবং সিক ইণ্ডাষ্ট্রিগুলি সম্পর্কে এই সরকার ক্ষমতায় আসার পরে যে ভাবে দায়িত্ব নিয়েছেন তাতে বিরোধি বন্ধুরা দেখবেন যে পশ্চিমবাংলায় ৪৭টি শিল্প প্রতিষ্ঠানের মধ্যে ১৭টি মাত্র কংগ্রেস আমলে খোলা হয়েছিল, বাকী শিল্প প্রতিষ্ঠানগুলি বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় খোলা হয়েছে। সুব্রতবাবু আরো বলেছেন যে বিদ্যুতের জন্য শিল্পে অবনতি হয়েছে। আমি এই কথা বলতে চাই যে আমরা জানি ডি· পি. এল. কি ছিল। তাদের রাজত্বে ডি. পি· এল কোন পর্যায়ে চলে গিয়েছিল সেটাও আমরা জানি। বামফ্রন্ট সরকার ডি. পি. এলকে পুনর্জীবন দিয়েছেন। আজকে ডি· পি. এল উৎপাদন মুখী হয়েছে এবং তার থেকে নুতন বিদ্যুৎ পাওয়া যাচ্ছে। এস. ইউ· সি'র মাননীয় সদস্য বললেন যে বিদ্যুতের জন্য নাকি বামফ্রন্ট শিল্পে অগ্রগতি রোধ করে দিয়েছে। আজকে টিটাগড়ে নুতন কারখানা সমাপ্তীর পথে, কোলাঘাট বিদ্যুত উৎপাদন কেন্দ্র সমাপ্তীর পথে। ওদের সমস্ত রকম চ্যালেঞ্জ গ্রহণ করে আমরা নুতন বিদ্যুত প্রকল্প গড়ে তোলার জন্য চেষ্টা করছি।

[5-53—5-45 P.M.]

আমাদের এতে আত্ম-প্রত্যয় আছে, কিন্তু আমারা এই নিয়েই সন্তুষ্ট থাকতে পারি না। কারণ আমরা মনে করি পশ্চিমবাংলায় আজকে যে ভয়াবহ বেকার সমস্যা দেখা দিয়েছে তার একটা সুষ্ঠু সমাধানের পথ আমাদের খুঁজে বের করতে হবে। আজকে কলকাতার ওপরে এবং কলকাতার আসেপাশের শিল্পাঞ্চলের ওপরে বেকার মানুষের যে চাপ সেটা মূলতঃ ধনবাদী ব্যবস্থার জন্যই সৃষ্টি হয়েছে। ক্ষয়িষ্ণু ধনবাদী ব্যবস্থার শিকার হয়ে লক্ষ লক্ষ বেকার পশ্চিমবাংলার কল-কারখানার গেটের সামনে ঘুরে বেড়াচ্ছেন। এই অবস্থায় আমরা আজকে বামফ্রন্টের তরফ থেকে জেলা ভিত্তিক শিল্প গড়ে তোলার কথা বলছি। ইতিমধ্যে আমরা জেলা ভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনার কথা বামফ্রন্টের কর্মসূচীর মধ্যে দিয়েই ঘোষণা করেছি। আজকে আমরা তাকে বাস্তবে রূপায়িত করতে চাই। আমাদের শিল্প মন্ত্রী দেড় বছর আগে মুর্শিদাবাদ জেলায় বেলুডাঙ্গা সুগার মিলের দায়িত্ব নিয়ে, এ বিষয়ে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। আমি আজকে তাঁকে অনুরোধ করব যে, এই পরিকল্পনাটি যাতে বাস্তবে রূপায়িত হয়, সেখানে যাতে উৎপাদন শুরু হয় তার জন্য তিনি সব রকম ব্যবস্থা গ্রহণ করুন। সেই সঙ্গে তাঁকে আমি বলব যে, জেলা ভিত্তিক শিল্পের

ক্ষেত্রে মুর্শিদাবাদে কাগজ শিল্প চালু করার যথেষ্ট সম্ভাবনা আছে। সেই সঙ্গে যদি আমরা উত্তরবঙ্গের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে, সেখানে চা শিল্পকে কেন্দ্র করে এগ্রিকালচারাল ইণ্ডাষ্ট্রী খোলার সম্ভবনা আছে। সুতরাং আজকে সেখানেও আমাদের সেই প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। তেমনই পিছিয়ে পড়া জেলা বীরভুম, বাঁকুড়ার প্রাকৃতিক সম্পদকে যদি আমরা সুষ্ঠুভাবে ব্যবহার করতে পারি তাহলে সেখানকার স্থানীয় বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রে আমরা নতুন পদক্ষেপ নিতে পারব। সুব্রতবাবু একটা কথা বলছেন যে, আমাদের এখানে শিল্পের অগ্রগতি রুদ্ধ হয়ে যাচ্ছে। কিন্তু আমি বলতে চাই বামফ্রন্ট সরকার আসার পর আমরা উপলব্ধি করেছিলাম যে, শিল্পকে যদি নতুন ভাবে পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত করতে হয় তাহলে সব চেয়ে বেশী প্রয়োজন হচ্ছে অর্থের। তাই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে আবেদন করেছিল যে, আপনারা আমাদের এই রাজ্যে একটা ব্যাঙ্ক খোলার অনুমতি দিন, পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে অর্থ সংগ্রহ করে—সেই ব্যাঙ্কের টাকা দিয়ে—যাতে নতুন শিল্প গড়ে তুলতে পারি তার প্রচেষ্টা আমাদের চালাতে দিন। কিন্তু কেন্দ্র আমাদের সেই অনুমতি দেন নি। এস. ইউ. সি. দলের মাননীয় বন্ধু বললেন, চট কলে লক আউট হচ্ছে। তিনি হয়ত সমস্ত তথ্য জানেন না। যখন গ্যাঞ্জেস জুট মিল লক্ আউট ঘোষণা করেছিল তখন রাজ্য সরকার প্রচলিত কেন্দ্রীয় আইনের সাহায্যে, ব্যবস্থা গ্রহণ করেছিল। সে আইন কেন্দ্রীয় সরকারের দ্বারা রচিত, সেই আইনের মাধ্যমে রাজ্য সরকার লক্ আউটের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছিল। কিন্তু বড়লোক গোষ্ঠীর মিল মালিকরা, যারা শ্রমিকদের মেরে নিজেদের মুনাফা অক্ষুন্ন রাখতে চায়—তারা হাইকোর্টে গিয়ে লক্ অউটের বিরুদ্ধের সরকারী ব্যবস্থাকে বানচাল করে দিয়েছে। সেই জন্য আমি বলতে চাই যে, আজকে যদি গোটা পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি করতে হয় তাহলে সুষ্ঠু পরিকল্পনা নিয়ে সারা রাজ্যে জেলাভিত্তিক যে সম্পদ আছে সেই সম্পদকে আমাদের পরিকল্পিত ভাবে কাজে লাগাতে হবে। এই সঙ্গে মাননীয় শিল্প মন্ত্রীকে আর একটা কথা বলতে চাই যে, আজকে পশ্চিমবাংলায় কৃষির উন্নতির জন্য জলের বিশেষ প্রয়োজন। সেই কারণে ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলেরও প্রচুর পরিমাণে প্রয়োজন রয়েছে। অথচ আজকে পশ্চিমবঙ্গে একটা মাত্র বেসরকারী প্রতিষ্ঠান ডিপ টিউবওয়েল তৈরী করছে। আমি যতদূর খবর রাখি তাতে দেখছি যে, সরকারকে অগ্রিম টাকা দিয়ে তাদের কাছে অর্ডার দিতে হয়। সুতরাং মন্ত্রী মহাশয় একটু চিন্তা করুন যাতে সরকার নিজেই ডিপ টিউবওয়েল তৈরীর কারখানা

করতে পারে। কারণ আজকে রাজ্য সরকারের এটা বিশেষ প্রয়োজন। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, সেই সঙ্গে স্যাকসবিতে যে মেকানাইজড্ টিলার তৈরী হচ্ছে সেই টিলার গ্রাম বাংলার কৃষকদের কাছে পৌঁছে দেবার জন্য—স্যাক্সবির উৎপাদন বাড়ানো প্রয়োজন। উৎপাদন বাড়াবার জন্য এই কারখানাটিকে নতুন ভাবে গড়ে তোলার জন্য যতটুকু প্রয়াস দরকার ততটুকু সরকারকে গ্রহণ করতে হবে।

তেমনি মুর্শিদাবাদ জেলায় এবং নদীয়া জেলায় কৃষির সম্ভাবনা আছে। কৃষি সম্পদকে শিল্পসম্ভারে ব্যবহার করার জন্য যথেষ্ট সুযোগ আছে। উত্তরবঙ্গে ফল আছে। জঙ্গলের ভিতর গাছ-গাছড়া আছে। মানুষের জীবন রক্ষা করার জন্য সেই সমস্ত গাছ-গাছড়া দিয়ে ভেষজ শিল্প তৈরী হয় এবং রাসায়নিক শিল্পের প্রয়োজনে এই ভেষজ শিল্প ব্যবহার করতে পারি। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, পিছিয়ে পড়া জেলাগুলির দিকে নজর দেবেন। আজকে আমাদের যে দৃষ্টি-ভঙ্গী আমাদের ৩৪ দফা কর্মসুচীর মধ্যে যে কথাগুলি বলেছি—ওদেরকে চ্যালেঞ্জ জানিয়ে বলছি—সেই কর্মসুচীর মাধ্যমে যাতে রূপায়িত করতে পারি, বাস্তবায়িত করতে পারি তার জন্য সমগ্র পরিকল্পনা নিয়ে আমাদের প্রচেষ্টা চালাতে হবে। কারণ আমি মনে করি, পশ্চিমবাংলায় আজকে আমরা একটা পরিবেশ গড়ে তুলতে পেরেছি বিগত ৬ বছর ধরে। আজকে মহারাষ্ট্রের দিকে তাকিয়ে দেখুন, কি অবস্থা সেখানে চলছে। কিছু দিন আগে মহারাষ্ট্রে যখন দাঙ্গা হলো তখন আমি মহারাষ্ট্রে ছিলাম। সেখানে দেখলাম, মহারাষ্ট্রের কার্পাস শিল্পকে ধ্বংস করে দিয়েছে আন্তুলে ও ভোসলের ঝগড়াতে। তাই পশ্চিমবাংলার স্বার্থে কেন্দ্রের কাছ থেকে যাতে নায্য অংশ পেতে পারি, দেশে শিল্প গড়ে তোলার জন্য যাতে নায্য টাকা চাইতে পারি তারজন্য আসুন আমরা এক সঙ্গে হাত মেলাই। আর তা যদি না করেন তাহলে পশ্চিমবাংলার ভবিষ্যৎ বংশধরেরা আর আপনাদের ক্ষমা করবে না, পশ্চিমবাংলার মানুষের কাছে অভিশপ্ত হিসাবে চিহ্নিত হবেন। কারণ পশ্চিমবাংলা বাঁচতে চায় এবং আমরাও সেই কর্ম প্রচেষ্টা নিয়ে সেইভাবে শিল্প নীতি গ্রহণ করেছি এবং সেইভাবে এগুতে চাই। এই কথা বলে মাননীয় শিল্প ও বানিজ্য মন্ত্রী যে বাজেট আমাদের সামনে পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভুপালচন্দ্র পাণ্ডা** ঃ—মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী আমাদের সামনে যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি

কথা বলতে চাই। স্বাধীনতার পর কিম্বা স্বাধীনতার পরবর্ত্তী পঞ্চদশ শতক পর্য্যন্ত আমাদের ভারতবর্ষে শিল্পের মানচিত্রে পশ্চিমবাংলা ছিল প্রথম স্থানে। দেশে এই কয়েকটি শিল্প যেমন, চা, পাট, ইঞ্জিনিয়ারিং এবং রাসায়নিক শিল্পের আদি প্রতিষ্ঠা এই পশ্চিমবাংলায়। কিন্তু দুঃখের কথা, ষষ্ঠ দশক থেকে কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ এবং দেশী-বিদেশী বৃহত শিল্পপতিদের অতি মুনাফা খোরদের যে চক্রান্ত তার ফলেই এই রাজ্য শিল্পের মানচিত্রে প্রায় পঞ্চম স্থানে এনে হাজির করেছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবাংলায় বৃটিশ শাসনের আমল থেকে কিম্বা বর্ত্তমান কংগ্রেস শাসনের আমলেও একচেটিয়া পুঁজিপতিদের অবাধ রাজত্ব এই পশ্চিমবাংলায় চলেছে। আমরা জানি যে, ওরা চায়না আমাদের দেশে শিল্পের উন্নতি হোক, শিল্পের প্রসার হোক। ওরা চায় মুনাফা, অতি মুনাফা। সেইদিকে ওদের লক্ষ্য। সেই কারণে আমরা দেখতে পাচ্ছি—আমি একটা উদাহরণ স্বরূপ বলি—বস্ত্র কলের মালিক বিড়লা গোষ্ঠী। তারা ১৯৬৪ সালের পর থেকে এই রাজ্যে তেমন কোন নতুন লগ্নী করে নি।

[ 5-45—5-55 P.M. ]

অথচ এখানে থেকে মুনাফা নিয়ে অন্ধ্র, উড়িষ্যা, রাজস্থান প্রভৃতি স্থানে সিমেন্ট, স্পঞ্জ আয়রণ প্রভৃতি বিভিন্ন ধরণের শিল্প গড়ে তুলছেন। আরও জানেন যে হুকুম চাঁদ জুটমিলের মালিক বি. এস. বিড়লা এখন মার্কিন, জাপানী, এবং সুইজারল্যাণ্ডের কোটিপতিদের সঙ্গে, মালটিন্যাশন্যালদের সঙ্গে তাদের ছোট অংশীদার হয়ে মালয়েশিয়া, থাইল্যাণ্ড, ফিলিপাইন্স, ইন্দোনেশিয়া এবং কেনিয়া, এই সমস্ত জায়গাতে বস্ত্র কল এবং সুতা কল খুলছেন। কিন্তু পশ্চিমবঙ্গে এখন তিনি কোন শিল্প নিয়োগ করছেন না। এখানে কোন শিল্প বিকাশের প্রচেষ্টা তাদের নেই। বরং যেগুলি আছে সেগুলিও ক্রমশঃ ক্রমশঃ বন্ধ হচ্ছে বা খুঁড়িয়ে চলছে। স্যার, আমি আপনার মাধ্যমে এটুকু বলতে চাই, এর ফলে আজকে চট শিল্প যেখানে ১০৪টি ছিল, সেখানে মাত্র ৬০টিতে এসে দাঁড়িয়েছে। তার মধ্যেও ১২ থেকে ১৫টি প্রায়ই বন্ধ থাকে। এখানে বস্ত্র শিল্প ৪১টির জায়গায় চলছে মাত্র ৩৮টি, ৩টি প্রায়ই বন্ধ থাকে। কাগজ শিল্প ১১টির জায়গায় ৯টি চলছে, তার ২টি বন্ধ। এই রকম বহু শিল্প ক্ষেত্রের উদাহরণ দেওয়া যায়, যেগুলি বন্ধ এবং অকেজো করে রাখা হয়েছে। স্যার, গত ১৯৭৫ সালে জরুরী অবস্থা কালে কংগ্রেস যেখানে ২০ দফা কর্মসুচীর পরিপ্রেক্ষিতে এ রাজ্যে ৬টি নূতন সুতা কল স্থাপন করবেন বলেছিলেন, সেখানে এখন পর্য্যন্ত যা শুনছি তাতে মাত্র ৩টি হচ্ছে বা হবে। মেদিনীপুরে,

রায়গঞ্জে এবং বীরভূমে একটি করে হবে। এ রাজ্যের জন্য যে সুতো দরকার তার মাত্র এক দশমাংশ এই রাজ্যে উৎপন্ন হয় বাকী ৯০ অংশ বাইরে থেকে আমদানী করতে হয়। অথচ আমরা জানি এই কাপড় যে পরিমাণ সুতোয় তৈরী হয় তা দিয়ে মাত্র সিকি ভাগ মানুষের বস্ত্রের জোগান দেওয়া যায় না। অথচ আমরা জানি যদি সুতো কলের জন্য আমাদের কার্পাস আনতে হয় তাহলে দেখা যায় কেন্দ্রীয় সরকার রেলওয়ে ফ্রেইটকে এমনভাবে বাড়িয়ে দিয়েছেন, আমাদের ইকনমিক রিভিউর ১২ পৃষ্ঠায় দেখতে পাবেন আমাদের তুলো আমদানী করতে হয় পাঞ্জাব না হয় গুজরাট সেখান থেকে আনতে যথেষ্ট অতিরিক্ত খরচা পড়ে। এর ফলে এখানে কাপড়ের দর বাড়ছে। আমি আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই এই বৃহৎ পুঁজিপতি গোষ্ঠী আর এক নূতন কৌশল নিয়েছেন, তা হচ্ছে শিল্পগুলিকে রুগ্ন বলে ঘোষণা করা। সরকার যদি এগিয়ে আসেন, যদি সাহায্য করেন তবে কলকারখানা চলবে, না হলে অচল ও রুগ্ন করে দেওয়া হবে। রিজার্ভ ব্যাঙ্কের হিসাব মত দেখা যাবে ১৯৮১ সালের জুনের শেষে ভারতের মোট রুগ্ন শিল্পের মধ্যে যাদের ধারের পরিমাণ এক কোটি বা তার বেশী তাদের সংখ্যা ৪২২টি। তাদের মধ্যে পশ্চিমবঙ্গের রুগ্ন শিল্পের সংখ্যা ১০৭টি, তারপরে মহারাষ্ট্রের ৮৮টি, তারপরে উত্তরপ্রদেশের ৫০টি। এর মধ্যে বড় রোগ ৩৭৮টিতে। অনুসন্ধান করে দেখা গেল তাদের ১৯৭টি রুগ্ন হয়েছে—অর্থাৎ ৫০ পারসেন্ট এর বেশী রুগ্ন হয়েছে—ব্যবস্থাপনার ত্রুটির জন্য। এর মধ্যে মুনাফা পাচার পুঁজি সরান, নিজেদের মধ্যে গণ্ডোগোল এবং বিক্রি করার সঠিক বাজার না ধরা। এই সব শিল্পপতি গোষ্ঠীর বিরুদ্ধে কোম্পানী এ্যাক্ট অনুযায়ী অনুযায়ী নিশ্চয়ই শায়েস্তা করার ব্যবস্থা করা যায়। কিন্তু আজ পর্য্যন্ত একজনারও গাত্র স্পর্শ কি কেন্দ্রীয় সরকার করতে পেরেছেন? বরং তাদের আরও তোয়াজ করা হচ্ছে। বারে বারে ঋণের টাকা আরও বেশী করে পাইয়ে দেবার ব্যবস্থা হয়েছে। ১৯৭৯ সালে ৮৮টি বস্ত্রশিল্প বেশী টাকা লোন নিয়েছেন, পরিমাণ হচ্ছে ৩·৮ কোটি। ৩৩টি চট কলের মালিককে ৮৫ কোটি ৮৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

কিন্তু ১৯৮১ সামে অনুসন্ধান করে দেখা গেল ৯৪টি বস্ত্র কলের ৪০৩.৪৮ কোটি ঋণ বাকি রয়েছে। ৩৫টি চট কলের ৯২.২৬ কোটি টাকা ঋণ বাকি রয়েছে। কেন্দ্রের ডেপুটি অর্থমন্ত্রী শ্রীজনার্দন পুজারী লোকসভায় স্বীকার করেছেন ঐ বৃহত ধনী গোষ্ঠী বিভিন্ন কমারসিয়াল ব্যাঙ্ক থেকে প্রায় ২ হাজার কোটি টাকা ঋণ নিয়ে বসে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অন্যতম প্রধান শিল্প চা, এর ক্ষেত্রে দেখুন। চা হচ্ছে এই দেশের বর্হিবানিজ্যে আয়ের একটা মূল্যবান সম্পদ। সেখানে

গত তিন বছর ধরে—১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১-তে যথাক্রমে ৩৫০ কোটি, ৫৮৩ কোটি, ৪২৪ কোটি টাকা রপ্তানি আয় হয়েছে। কিন্তু ঐ বৃহৎ ধনিক গোষ্ঠী বেশী মুনাফার লোভে চা বাগানের অবস্থা কোথায় টেনে নামিয়েছে সেটা আমার দেওয়া হিসাবেই দেখতে পাবেন স্যার। ইকনমিক রিভিউ-এর ১৩ পৃষ্ঠায় ৩·৬ নং টেবিলে দেখা যাবে যে ৫ বছরের নিচে চা বাগানের সংখ্যা ৪·৯ ভাগ, ৫ থেকে ২০ বছরের নিচে চা বাগানের সংখ্যা ১৯·৭ ভাগ, ২১ থেকে ৫০ বছরের নিচে চা বাগানের সংখ্যা ২২·৯ ভাগ, ৫০ বছরের উর্দ্ধে চা বাগানের সংখ্যা ৫১·৫ ভাগ। ব্যক্তি মালিকানায় এত বড় বৈদেশিক মুদ্রা আহরণের সম্পদ সৃষ্টিতে কি প্রচণ্ড ক্ষতি সাধন হচ্ছে। অর্থাৎ পুরানো গাছ জিইয়ে রেখে তার থেকে যত মুনাফা লাভ করা যায়, প্রধানত সেই দিকেই লক্ষ দেওয়া হচ্ছে। মুনাফার একাংশ নতুন বাগিচায় না লাগিয়ে—বর্ত্তমান বাগিচার পরমায়ু নিংড়ে শেষ করে দিচ্ছে। বাইরে সেই জিনিষ চালান করে দিচ্ছে, পাচার করে দিচ্ছে। আমাদের মূল উৎপাদন হয় যে শিল্পগুলি থেকে সেই শিল্পগুলিকে পঙ্গু করে রুগ্ন করে ফেলছে। সেইগুলিকে জাতিয়করণ করা ছাড়া আর কোন রাস্তা নেই। কিন্তু তার উল্টো দিকে আমাদের বামফ্রন্ট সরকার সেইগুলিকে পুনর্জীবিত করে আরো কর্মসংস্থানের ব্যবস্থা করছেন। ছোট, বড়, মাঝারি শিল্পগুলিকে গুরুত্ব দিয়ে সেইগুলিকে প্রতিষ্ঠিত করার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি এই বামফ্রন্ট সরকারকে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ কানাই লাল ভট্টাচার্য্য মহাশয় যে বাজেটে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাই। এই ব্যাপারে আমি দু-একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার উপর যে বৈষম্যমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে চলছেন তার ফল কি দাঁড়াচ্ছে। আপনি জানেন যে পশ্চিমবাংলার বড় কারখানা হচ্ছে দুর্গাপুর ইস্পাত কারখানা। পশ্চিমবাংলায় বিধানচন্দ্র রায়ের স্বপ্ন এই ইস্পাত কারখানার আজকে হাল কি হয়েছে? দুর্গাপুর ইস্পাত কারখানার লক্ষ্য মাত্রা ছিল ১·৬ মিলিয়ন টন এবং ভবিষ্যতে সেটাকে এক্সপ্যাণ্ড করে ৩.৪০ মিলিয়ন টন করা হবে। কিন্তু স্যার, সেখানে ইণ্ডষ্ট্রিতে ১.৬ মিলিয়ন টন উৎপাদন ক্ষমতা সম্পন্ন করার জন্য টাকা খরচ হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে উৎপাদন ক্ষমতা ১.৬ মিলিয়ন টন হচ্ছে না, হয়েছে ১.১ মিলিয়ন টন। কিন্তু টাকা ঠিক খরচ হয়ে গেল। ফোর্থ প্লানে বলা হয়েছিল ৩.৪০ মিলিয়ন টন ক্ষমতা সম্পন্ন কবা হবে।

[5-55—6-05 P.M.]

চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে দুর্গাপুর স্টীল প্লান্টকে ৩'৪০ মিলিয়ান টন উৎপাদনে নিয়ে যাওয়া হবে বলা হয়েছিল। ১৯৭২ সালে ইন্দিরা গান্ধী এখানে এসে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে এখন অশান্তি চলছে, সে জন্য আমরা এখানে স্টীল কারখানায় সম্প্রসারণ করতে পারছি না, তোমরা যদি আমাদের ভোট দাও, পশ্চিমবঙ্গে যদি কংগ্রেসী সরকার গঠিত হয়, তাহলে আমরা দুর্গাপুর স্টীল প্লান্টকে ৩'৪০ মিলিয়ান টনে এক্সপানশান করব। ১৯৭২ সালে ঐ বক্তব্য সমস্ত কাগজে ফলাও করে প্রকাশিত হয়েছিল। তার পরে তাঁরা এখানে ৫ বছর ধরে ক্ষমতায় অধিষ্ঠিত ছিলেন। শুধু ক্ষমতায় ছিলেন না, বোমা, লাঠি, ছোরা ইত্যাদি নিয়ে সমস্ত ট্রেড ইউনিয়নকে বন্ধ করে দিয়ে, মানুষকে খুন করে ওঁরাই এখানে রাজত্ব করেছিলেন। ক্ষমতায় অধিষ্ঠিত থাকা সত্ত্বেও স্টীল প্লান্টের জন্য এক পয়সাও দেন নি। দুর্গাপুর স্টীল প্লান্টে ইতিমধ্যে কর্তৃপক্ষ ব্রিটিশ স্টীল কর্পোরেশনকে ডেকে এনেছিলেন কোটি টাকা ফি দিয়ে তাঁদের বলা হয়েছিল তদন্ত করে দেখবার জন্য যে, কি করলে দুর্গাপুর স্টীল প্লান্ট বাঁচতে পারে। তাঁরা তদন্ত করে একটা রিপোর্ট সাবমিট করেছিলেন, তাতে উল্লেখ করা হয়েছিল যে, যদি ওখানে ১০৫০ কোটি টাকা খরচ করা যায় তবেই দুর্গাপুর স্টীল প্লান্টকে ধ্বংসের হাত থেকে বাঁচান সম্ভব হবে। এই স্কীম কেন্দ্রীয় সরকার অনুমোদনও করেছিলেন, কিন্তু আজ পর্যন্ত একটা পয়সাও দেন নি। এই তো হচ্ছে ওঁদের ভণ্ডামীর প্রকৃষ্ট উদাহরণ। আজকে আমরা দেখতে পাচ্ছি এ্যালয় স্টীলে, বার মিল, শীট মিল, ইত্যাদি--সবই বন্ধ হয়ে আছে। এর কারণ হচ্ছে উৎপাদিত পণ্যের কোন অর্ডার নেই। কেন অর্ডার নেই? এ ব্যাপারে দারুণ একটা জিনিষ ঘটেছে। ইন্টারন্যাশানাল মানিটরি ফাণ্ড থেকে ভারত ৫,৫০০ কোটি টাকা ঋণ নিয়েছে, অবশ্য সব ঋণ এখনও নেওয়া হয় নি, তবে ঐ পরিমাণ টাকা সংগ্রহের সিদ্ধান্ত ঠিক আছে। এর ফলে যে সমস্ত জিনিষ আমাদের এখানে তৈরী হয়ে থাকে, সেগুলিকেও বাইরের দেশ থেকে আমদানি করতে হবে। আপনি শুনলে অবাক হবেন যে, এ পর্যন্ত ১০ মিলিয়ান টন স্টীল আমদানি করা হয়েছে, সেগুলি কোয়ালিটিতে ভাল এবং দামও সস্তা। অথচ, আমাদের এখানে স্টক ইয়ার্ডে ৬০০ কোটি টাকার মাল পড়ে আছে। কারখানা-গুলির শ্রমিকদের মাইনে দেওয়া যাবে না, স্টীল কোম্পানীগুলো ওভারড্রাফট নিয়ে চলছে। এই অবস্থাতে সরকার তাদের আবার বলছেন, ওভারড্রাফট দেওয়া হবে না। স্টীল কোম্পানীগুলো আজকে বন্ধ হবার মুখে। এ্যালয় স্টীলের জেনারেল ম্যানেজার কয়েকদিন আগে কাগজে বলেছিলেন যে, 'পড়ে থাকা স্টীল কি করে বিক্রি করব জানি

না, আমাদের মালের দাম অনেক বেশী, গুণগতভাবে খারাপ, সে তুলনায় বিদেশী মাল অনেক ভাল অথচ দামে সস্তা। এ জিনিষ শুধু মাত্র ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে নয়, এই অবস্থা অন্যান্য ক্ষেত্রেও ঘটছে। সরকার বিভিন্ন সংস্থাকে লিব্যারাল ইমপোর্ট লাইসেন্স দিচ্ছেন। কেন্দ্রীয় সরকার হলদিয়াতে আমাদের কারখানা করতে দেয় নি, সল্ট লেকে ইলেকট্রনিক কারখানা করতে দেয় নি, আমাদের যে শিপইয়ার্ড করার কথা ছিল, সেটাও করতে দেয় নি। এমন কি রিপেয়ারিং এর জন্যও কিছু খুলতে অনুমতি দেয় নি। ড্রাগ ম্যানুফ্যাকচারিং এর জন্য কেন্দ্রীয় সরকার লাইসেন্স দিচ্ছে না। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গ থেকে হাজার হাজার কোটি টাকা কেন্দ্র লুটে নিচ্ছে, অথচ পশ্চিমবঙ্গকে দেবার বেলায় বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ শিল্পের সম্প্রসারণ ঘটাতে পারছে না, কেন্দ্রের কাছ থেকে টাকা পয়সা কিছুই পাওয়া যাচ্ছে না। এই অবস্থার মধ্যে দিয়ে, এত বাধা বিপত্তির মধ্যে দিয়ে ডঃ কানাই ভট্টাচার্য তাঁর ডিপার্টমেন্টকে সুন্দর ভাবে চালিয়ে এসেছেন বিগত ৫ বছর, এর জন্য তাঁকে ধন্যবাদ দিতে চাই। তিনি ৫ বছর ধরে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটিয়েছেন পশ্চিমবঙ্গে। এখানে কোন কোন কংগ্রেসী সদস্য বক্তৃতা প্রসঙ্গে বলে গেছেন যে, গত ৫ বছরে পশ্চিমবঙ্গে নাকি কিছু মাত্র উন্নতি হয় নি। এ ব্যাপারে আমি তথ্য দিয়ে বলছি, আপনারা শুনে নিন, পাবলিক আণ্ডারটেকিং ডিপার্টমেন্ট এর অধীনে এগারটা কারখানা আছে, তার মধ্যে প্রফিট হয়েছে—এ্যাগবো ইণ্ডাষ্ট্রিতে, ওয়ার হাউজিং কর্পোরেশনে, ইলেকট্রো মেডিসিন এ্যাণ্ড এ্যালায়েড ইণ্ডাষ্ট্রিতে। ডি. পি. এল.-কে যে ধ্বংস করে দেওয়া হয়েছিল, তা আপনারা সকলেই জানেন। এমারজেনসির সময়ে তাকে মেনটেন্যান্স করার জন্য কিছুই সুযোগ দেয় নি, বরং পাওয়ার প্লান্টকে ঝুরঝুরে, চুরচুরে করে দিয়ে গিয়েছিল। আজকে সেখানে ৫টির মধ্যে ৪টি ইউনিট চলছে। আগের বছরে আমাদের যেখানে লস হয়েছিল ৪॥ কোটি টাকা, সেখানে গত বছরে লস হয়েছে ৩ কোটি টাকা। ওখানকার মাসের হিসাব নিয়ে আমরা দেখতে পাব ওটি এখন প্রায় লাভের মুখে পৌঁছে যেতে চলেছে। ডি. পি. এল.-এ আমরা নতুন ব্যাটারী করছি—৫নং টি। এটি হয়ে গেলে প্রডাকসন হিসাবে কোক ওভেন থেকে কয়লা, গ্যাস, ন্যাপথা ইত্যাদি বাই প্রোডাক্ট পাওয়া যাবে প্লাস গভর্নমেন্টের হাতে বাড়তি পয়সা আসবে এবং অনেক লোককে সেখানে চাকুরী দেওয়া যাবে। ডি. পি. এল.-এ ৬নং পাওয়ার প্লান্টটির কাজ এগুচ্ছে এবং এটি ১॥—২ বছরের মধ্যে জেনারেশানে আসবে। আপনি জানেন, কংগ্রেসীরা এমারজেনসির সময়ে এটিকে মেনটেন্যান্স না করে ধ্বংস করে চলে গিয়েছিল। সে সময়ে লোককে চমকে দেবার জন্য তারা এভাবে জেনারেশান করে গিয়েছিল সেগুলোকে আমরা রেনোভেসান করেছি, সর্ট টার্ম এবং লং

টার্ম প্রগ্রামও আমরা নিয়েছি, ১২ কোটি টাকার রেনোভেসান হচ্ছে। এজন্য আমরা প্লানিং কমিশনের কাছ থেকে ১২ কোটি টাকা পাচ্ছি।

স্যার, দুর্গাপুর কেমিক্যাল লিমিটেড আগে দুর্গাপুর চোর লিমিটেডে পরিণত হয়েছিল। সেখানে পাবলিক আণ্ডার টেকিং কমিটি ছিল। এই দুর্গাপুর কেমিক্যাল থেকে কংগ্রেস আমলে লুঠ করা হয়েছিল। কংগ্রেস আমলে যেখানে ২০ পার্সেন্ট প্রোডাকসান ছিল এখন তা দাঁড়িয়েছে ৭০% এ। গভর্ণমেন্টের অনুপ্রেরণায় একটি দৃষ্টান্ত হয়ে দাঁড়িয়েছে সমস্ত রকম বাধা-বিঘ্ন ভঙ্গ করে। আগে যেখানে ২২ লক্ষ টাকার প্রোডাকসান হত এখন সেখানে আমরা ৪৫ লক্ষ টাকার প্রোডাকসান করছি। ডি. সি. এল.-কে আরো নতুন নতুন ভাবে উন্নতি করার চেষ্টা করছি। আমি বলতে চাই যে সেক্সবি এ্যাণ্ড ফারমার ডুবে গিয়েছিল এটা সবাই জানেন। সেখানে আমরা যখন আসি তখন প্রোডাকসান ছিল ২১ লক্ষ টাকার বর্ত্তমানে আমরা ৪০ লক্ষ প্রোডাকসান করেছি। আমাদের মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরে এসে নানা ব্যবস্থা নিয়েছেন এবং ১০ মাসের মধ্যে সেখানে মাসিক ৭০ লক্ষ টাকার প্রোডাকসানের আশা করেছেন। কল্যাণী স্পিনিং মিলস্ কংগ্রেসী আমলে যার নাভিশ্বাস উঠে গিয়েছিল এবং প্রোডাকসান যেখানে কিছুদিন আগে পর্যন্তও ছিল মাত্র ৪৫ হাজার থেকে ৪৭ হাজার কে. জি. আজকে সেখানে উৎপাদন দাঁড়িয়েছে ৯২ হাজার কে. জি.। সেখানেও রেনোভেশান করা হচ্ছে এবং অতি শীঘ্র সেখানে আশা করছি প্রফিট এসে যাবে। এটা কি অগ্রগতি নয়? স্যার, আপনি জানেন কৃষ্ণা গ্লাস কংগ্রেস আমলে শেষ হয়ে গিয়েছিল। সেখানে আমরা প্রোডাকসান করছি শুধু তাই নয় আমরা তার এক্সপানশানও করছি। এবং সেখানে একটা নতুন ফার্নেস বসিয়েছি। টেক ওভার ফার্মস ৬টির প্রফিট করেছি। এইসব ফার্মগুলি সব ডুবে গিয়েছিল মালিকদের ঝগড়া-ঝাঁটি, খাওয়া-খাওয়ির ইত্যাদির জন্য। স্যার, আজকে বলা হচ্ছে পাওয়ারের জন্য প্রোডাকসান কমে যাচ্ছে। এই ঘটনা সম্পূর্ণ অসত্য। পাওয়ারের জন্য প্রোডাকশান কোথাও কমেনি। সবাই জানেন যে প্রোডাকসানের অগ্রগতি হয়েছে। পাওয়ার সর্টেজ আছে এটা ঠিক কথা। গভর্ণমেন্ট ইণ্ডাষ্ট্রিগুলিকে ৪০০ মেগাওয়াট উৎপাদন সম্পন্ন ডিজেল জেনারেটারের ব্যবস্থা করে দিয়েছেন ক্যাপটিভ জেনারেশান করবার জন্য। এই ৪০০ মেগাওয়াট ডিজেল জেনারেটার থেকে উৎপাদন হচ্ছে যার ফলে প্রোডাকসান অব্যাহত আছে। স্যার, লেবার ট্রাবলের জন্য ওঁরা বলেছেন যে এতে প্ল্যাণ্ট বন্ধ হয়ে গেছে। এটা ঠিক কথা নয়। কোথাও হয়তো ১ পার্সেণ্ট ২ পার্সেণ্ট বন্ধ হতে পারে। কিন্তু অধিকাংশ ইণ্ডাষ্ট্রি বন্ধ হয়েছে ম্যানেজমেণ্টের লুঠ এবং খাওয়া-খাওয়ির জন্য।

ব্রিটানিয়া বিস্কুটও ওই একই কারণে বন্ধ হয়ে গেল। আপনি জানেন না সেখানে কি অবস্থা ছিল। আজকে চটকল ইণ্ডাষ্ট্রি কেন বন্ধ হয়েছে? সেখানে অবাঙ্গালী মালিকরা এখানে মুনাফা করার জন্য এখানে আসেন। কিন্তু মুনাফার সমস্ত টাকা মালিকরা লুঠ করে নিয়ে যাচ্ছেন পশ্চিমবঙ্গের বাইরে। কিন্তু পশ্চিমবঙ্গের জন্য কিছু খরচ করছেন না। সরকার থেকে প্রকল্পগুলির উন্নতির জন্য পাওয়া টাকাও তারা মেরে দিয়েছেন। ফলে পশ্চিমবঙ্গের চটকলগুলি সব রুগ্ন হয়ে পড়েছে। আপনি জানেন স্যার চায়ের কথা, আমার আগের বক্তা বলেছেন সেখানে চায়ের থেকে প্রাপ্য কোটি কোটি টাকা সেণ্ট্রাল নিয়ে চলে যাচ্ছে। কিন্তু চা বাগানগুলি ক্রমশ ক্ষয়িষ্ণু হয়ে যাচ্ছে কেউ দেখছে না। সেখানে নতুন করে টাকা দেওয়া দরকার, দেখাশোনা দরকার। টাকা দরকার চারাগাছ তৈরী করবার জন্য, বাগান তৈরী করবার জন্য। কিন্তু সেণ্ট্রাল গভর্ণমেণ্ট কোন নজর দিচ্ছেন না। পশ্চিমবঙ্গে আজকে লুঠের ক্ষেত্রে পরিণত হয়েছে। আপনি জানেন এখানে অনেক কোল আছে। এখানে অনেক লোক বেসড্ ইণ্ডাষ্ট্রি হতে পারে। আমাদের মন্ত্রী মহাশয় এই ইণ্ডাষ্ট্রি করবার জন্য কেন্দ্রের কাছে ঘুরেছে বছরের পর বছর। কিন্তু কেন্দ্র ইণ্ডাষ্ট্রির জন্য কোন লাইসেন্সের অনুমতি দিচ্ছেন না। এত অসুবিধার মধ্যে থেকেও আমরা এগিয়ে চলেছি। এখানে এমন কিছু নেই যাতে করে শান্তিপূর্ণভাবে প্রোডাকসান হতে পারে না। একটা কারখানায় কংগ্রেস আমলে ৩-৪টে করে ইউনিয়ন থাকতো আর উপদলীয় সংঘর্ষ করতো। আমরা দু'মাস আগে দুর্গাপুরে এগ্রিমেণ্ট করি এ্যালোয় ষ্টীল কারখানায়। সেখানে এগ্রিমেণ্ট করার সময়ে আই. এন. টি. ইউ. সি.-ও ছিল। যদিও তারা আনরিকগনাইজড্ ইউনিয়ন। এ ছাড়াও আরো ২-৩টি ইউনিয়ন ছিল আমরা গণতন্ত্রে বিশ্বাস করি এবং বাকী যে সমস্ত ইউনিয়ন আছে তাদেরও অধিকারে আমরা বিশ্বাস করি। এই ২-৩টি ইউনিয়ন সহ আমাদের CITU ইউনিয়ন ম্যানেজমেণ্টের সঙ্গে এগ্রিমেণ্ট করে ওপরে একটি ট্রাই পার্টিস এগ্রিমেণ্ট সই করে। প্রতিবাদে ডেপুটি লেবার কমিশনারের ঘরে ঢোকে কংগ্রেসীরা। এই কংগ্রেসীদের মধ্যে একটা ফ্যাকসান নুরুলের এবং একটা ফ্যাকসান হচ্ছে সুব্রতর। তারা ডেপুটি লেবার কমিশনের ঘরে ঢুকে চেয়ার, টেবিল, টেলিফোন ভেঙ্গেছে এবং মার্ডার করেছে। ফলে দুমাস আগে ডেপুটি লেবার কমিশনের অফিস দুর্গাপুর থেকে উঠে গেছে। এখন আর একটি ঘটনা বলে রাখি যেটি বিচ্ছিন্ন কোন ঘটনা নয়। আমাদের আজ কলকাতায় একটা কনসিলেসান ছিল দুর্গাপুর ষ্টীল প্ল্যাণ্টের এবং এ্যালোয় ষ্টীলের। আমরা অফিসারদের ঘরে গিয়ে শুনি এগ্রিমেণ্ট হবে না, কারণ সমস্ত অফিসাররা ভয়ে তটস্থ হয়ে আছেন। সেখানে ছোড়া নিয়ে সমীর

সরকার নামে দুর্গাপুরের INTUC-র একজন এবং আরও কয়েক জন গতকাল ১১ তলায় লেবার দপ্তরের সামনে ছোরা হাতে অফিসের কর্মিদের মারতে গিয়েছিল এবং মারপিট করেছে। পুলিশ তাদের এ্যারেষ্ট করেছে তারা এখন পুলিশ হাজতে।

[ 6-05—6-15 P.M. ]

আমরা জানি পশ্চিমবাংলায় শিল্পের যে একটা সুন্দর পরিবেশ সৃষ্টি হয়েছে এবং কলকারখানা খুলছে কংগ্রেসীরা সেটা বন্ধ করতে চান। কিন্তু ওরা যতই হল্লা গোল্লা করুন মস্তানদের নিয়ে মালিক শ্রমিকদের উপর হাঙ্গামা করুন কিন্তু কিছুই করতে পারবেন না এবং আমরা এগিয়ে যাবো। আমি আবার বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীবঙ্কিমবিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্পমন্ত্রী যে বরাদ্দ এনেছেন আমি তাকে সমর্থন করছি। তিনি বিদ্যুৎ সঙ্কট, কাঁচামালের অভাব ইত্যাদির কথা বলেছেন বলে তাঁকে স্বাগত জানাচ্ছি। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাবের কথাও বলেছেন। এটা তিনি বলেছেন ৭ পৃষ্ঠায় যেটা কংগ্রেসীরা দেখেননি। সারা ভারতবর্ষের মধ্যে তাঁরা এখানে বিনিয়োগ করেন ৪ থেকে ৫ ভাগ। এই রমক বিমাতৃসুলভ ব্যবহারের জন্য শিল্প পিছিয়ে যাচ্ছে; শিল্পের উৎপাদন ব্যাহত হচ্ছে। সুব্রতবাবু তাঁর ব্যক্তব্যে এমন কিছু বলতে পারেননি যাতে শিল্প উৎপাদনের সমাধান হতে পারে। তিনি যদি বলতে পারতেন হলদিয়ায় জাহাজ মেরামত কারখানা কেন আজ পর্যন্ত হয়নি তাহলে বুঝতে পারতাম। হলদিয়ার তৈল শোধনাগারের কথা যদি বলতেন তাহলে বুঝতাম এবং তাঁকে ধন্যবাদ দিতাম। সল্ট লেকে ইকেকট্রিক শিল্প সমাবেশ স্থাপনের কথা যদি বলতেন তাহলে তাঁকে ধন্যবাদ জানাতাম। ডাঃ রায়ের পদাঙ্ক অনুসরণ করে তারা এসেছে। ডাঃ রায় শিল্পকে উন্নত করার যে ভূমিকা নিয়েছিলেন তার সমর্থনে যদি কিছু বলতেন তাহলে মনে করতাম তাঁর পদাঙ্ক অনুসরণ করে তাঁরা চলেছেন। কিন্তু তা না করায় আমি দুঃখিত। মন্ত্রী মহাশয় বলেছেন পেট্রো-কেমিক্যাল, রাসায়নিক যন্ত্রপাতি করার জন্য কেন্দ্রীয় সরকার অনুমতি দিচ্ছেন না। ১৯৭৭ সালের হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল স্থাপনের জন্য জনতা সরকার অনুমোদন দিয়েছিলেন। কিন্তু জনতা সরকার চলে যাবার পর কেন্দ্রে ইন্দিরা সরকার সে দিকে আর দৃষ্টি দিচ্ছেন না এবং এসব স্থাপনের কোন ব্যবস্থা করছেন না।

এই পেট্রো কেমিক্যাল যদি হলদিয়ায় গড়ে উঠে তাহলে হাজার হাজার লক্ষ লক্ষ ছেলের বেকারত্ব ঘুচে যাবে এটা নিশ্চিত জানবেন। বেকারত্ব দূর হবে যদি দুর্গাপুর হলদিয়ায় কিছু শিল্প গড়ে উঠে। আমাদের সরকারের দাবির পরিপ্রেক্ষিতে কেন্দ্র যদি নতুন নতুন শিল্প সংস্থায় মূলধন নিয়োগ করেন তাহলে নিশ্চয়ই এখানে শিল্প গড়ে উঠবে। এখানকার বামফ্রন্ট সরকার বেকারত্ব দূর করার জন্য, এখানকার উন্নতির জন্য, পশ্চিমবঙ্গের মানুষের সুবিধার জন্য শিল্প উদ্যোগের যে ভূমিকা নিয়েছেন কেন্দ্র সেই উদ্যোগের প্রতি বিমাতৃসুলভ মনোভাব দেখাচ্ছেন। আমি মনে করি বিরোধী দলের কেন্দ্রের সেই বিমাতৃসুলভ মনোভাবের ধিক্কার জানান উচিত এবং বামফ্রন্ট সরকারের শিল্প মনোভাবের জন্য ধন্যবাদ দেওয়া উচিত। স্যার, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তাঁরা কি করেছিলেন, না, খড়্গপুরে একটা স্কুটার কারখানা করেছিলেন এবং কলকাতায় টেলিভিসান করেছিলেন। তাঁরা ধনীদের তোষণ করেন, সেজন্য টেলিভিসান করেছিলেন। কিন্তু ১৯৭৭ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত এখানে কি হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তাতে আছে। দার্জিলিং জেলার কার্শিয়াং-এ ওয়াচ এ্যাসেম্বল ইউনিট, কল্যাণীতে পোড়ো ডলোমাইট প্রকল্প, এই সময়ে কল্যাণীতে টাংস্টেন ফিলামেণ্ট প্ল্যান্ট ইত্যাদি আরো অনেক প্রকল্প আছে যেটা আজকে তাদের চিন্তা করা দরকার। ৫ বছরে তাঁরা মাত্র দুটো প্রকল্প করেছিলেন, আর বামফ্রন্ট সরকার ১২/১৪ টা প্রকল্প গ্রহণ করেছেন যে প্রকল্পের মাধ্যমে হাজার হাজার ছেলের বেকারত্ব দূর হবে তাই নয় আমাদের এখানে সম্পদ গড়ে উঠবে, যে অর্থনৈতিক দূরবস্থা চলছে সেই দূরবস্থা দূর হবে। আজকে বিরোধী দল যদি মন্ত্রী মহাশয়ের বিবৃতি না পড়ে আবোল-তাবোল কথা বলেন, ভেগ বক্তব্য বলেন তাহলে আমি মনে করি এই ধরণের বক্তব্য কংগ্রেসের পক্ষ থেকে আসা উচিত হয়নি। সবশেষে বাণিজ্য মন্ত্রী যে বরাদ্দের দাবি এনেছেন সেই বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে দেশে শিল্পের অগ্রগতি হোক এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

ডঃ **কানাইলাল ভট্টাচার্য্য** ঃ মিঃ স্পীকার, স্যার, বহুক্ষণ ধরে আমি বিরোধী দলের বক্তব্য শুনলাম। একটা কথা অত্যন্ত সত্য, গোপালবাবু বলে গেছেন, যে স্বাধানতার আগে এবং কিছু বছর স্বাধীনতার পরেও পশ্চিমবঙ্গের স্থান ভারতবর্ষের মধ্যে শিল্পে শীর্ষে ছিল এবং অনেক সদস্যই বললেন যে সেই স্থান এখন তৃতীয় এবং চতুর্থ স্থানে চলে গেছে। প্রথম কথা হচ্ছে কেন এই স্থান শীর্ষে ছিল সেই সম্বন্ধে প্রথমে বিচার বিবেচনা করতে হবে। এর প্রথম এবং প্রধান কারণ ছিল

আমাদের কতকগুলি লোকেশন্যাল এ্যাডভানটেজ ছিল, যেমন কোল, আইরন, জুট প্রোডাকসান ইত্যাদি এই সমস্ত থাকার জন্য টি, জুট, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং কয়লা শিল্প এখানে বিরাটভাবে গড়ে উঠেছিল। এই শিল্প আস্তে আস্তে কেন পিছিয়ে গেল সেই সম্পর্কে দু'চারটি তথ্য আমি মাননীয় সদস্যদের কাছে তুলে ধরব।

[6-15—6-25 P.M.]

প্রথম কথা হচ্ছে এখানে যে সমস্ত শিল্পপতিরা আছেন তা চা বলুন, ইঞ্জিনীয়ারিং বলুন কিম্বা পাট বলুন তাঁরা এখান থেকে যথেচ্ছ অর্থ উপার্জন করেন এবং সেই অর্থ তাঁরা এখানে তাঁদের যে শিল্পগুলি আছে তাতে লগ্নী না করে মর্ডানাইজ করবার জন্য সেগুলি তাঁরা অন্যান্য প্রদেশে নিয়ে গেলেন এবং সেখানে শিল্প সংস্থাপন করতে সুরু করলেন। এখানে একটা কথা বলা দরকার যে, কেন্দ্রীয় সরকার ১৯৫৬ সালে একটা ফ্রেট ইকোয়ালাইজেসন পলিশি রিগার্ডিং পিগ আয়রণ, ষ্টীল এ্যাণ্ড সিমেন্ট সম্বন্ধে করেছিলেন এবং টেলিস্কোপিক ফ্রেট ফর কোল এটাও করেছিলেন এবং কোল সম্পর্কে বলেছিলেন পোষ্টাল সাবসিডি। এটা দেওয়াতে আমাদের যে লোকেসন্যাল এ্যাডভানটেজ ছিল সেটা চলে গেছে এবং আমাদের দেশে চা এবং পাটের শিল্পপতিরা এগুলি অন্যান্য প্রদেশে পেতে সুরু করলেন। শুধু তাই নয় পশ্চিমবাংলায় সংগঠিত শ্রমিক থাকার জন্য এবং অন্যান্য প্রদেশে সস্তায় শ্রমিক পেয়ে তারা সেখানে শিল্প প্রতিষ্ঠা শুরু করলেন এবং এই যে আস্তে আস্তে শিল্প বেরিয়ে গেল এটাই হচ্ছে প্রধান কারণ। কংগ্রেস আমল থেকেই এই ফ্রেট ইকোয়ালাইজেসন পলিশি সম্পর্কে তাঁরা বলেছেন যে তুলো, র-মেটিরিয়ালস, অয়েল সিড, লবণ এবং জ্বালাণী তেলের ক্ষেত্রেও ফ্রেট ইকোয়ালাইজেসন পলিশি এ্যাডপ্ট করা হোক। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা তখন দেননি। এর ফলে পশ্চিমবাংলার শিল্প ক্ষেত্রে অগ্রগতি বিশেষ প্রতিবন্ধক হয়ে দাঁড়াল। এই বৈষম্যমূলক নীতির প্রতিকারের জন্য এই রাজ্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ জানিয়েছেন এবং তারই পরিপ্রেক্ষিতে এন. এস. ম্যারাথের নেতৃত্বে ইণ্টার-মিনিসট্রিরিয়েল গ্রুপ অন ফ্রেট ইকোয়ালাইজেসন অফ কমিটি এটা গঠন করা হোল এবং ১৯৭৭ সালে তাঁরা একটা রিপোর্ট দিলেন। তাঁরা বললেন যে, না, ফ্রেট ইকোয়ালাইজেসন অফ পলিশি এটা করা হবে না, তবে তাঁরা যে সুপারিশ করেছিলেন সেটা আমি পড়ে শোনাচ্ছি। The Committee would not, therefore, recommend an extension of the scheme Commodities freight equalisation to more items of raw materials or other inpute. So far as existing freight equalisation scheme are concerned, in

principle, there would be a case of their elimination. অর্থাৎ এখন যেগুলিতে ফ্রেট ইকোয়ালাইজেসন আছে যেমন, সিমেন্ট, স্টীল, আয়রণ এগুলি দরকার এবং তাছাড়া তারা রেকমেণ্ড করলেন যে, The Committee feels that the existing schemes can be phased out gradually only over a period of time. Wherever total supplies in the country are adequate, and the incidence of freight in the final price is not substantial, freight equalisation scheme could be phased out তারপরও আমাদের রাজ্যপালের নেতৃত্বে একটা কমিটি হয়েছিল এবং প্ল্যানিং কমিশন সেই কমিটি করেছিলেন এবং তার নাম হল ন্যাশান্যাল ট্রান্সপোর্ট পলিশি কমিটি। তাঁরা সুপারিশ করেছিলেন, We endorse the view that freight equalisation in industrial Commodities does not meet the desirable objective of dispersal of economic activity but can lead to non-optimal location of industries. We, therefore recommend that it should be phesed out.

এই দুটি কমিটি কি বলছে? তাঁরা বলছেন ফ্রেট ইকোয়ালাইজেসন রিগাডিং ষ্টিল আয়রণ, এ্যাণ্ড সিমেণ্ট যেটা আছে ইট স্যুড গো। স্যার, আমরা এতদিন ধরে কেন্দ্রীয় সরকারকে বলে এসেছি ফ্রেট ইকোয়ালাইজেসন অফ আদার কমোডিটি। কিন্তু এই কমিটি আয়রণ, ষ্টিল এ্যাণ্ড কোল সম্পর্কে যে রেকমেনডেসন এদিকে কেন্দ্রীয় সরকারের নজর নেই এবং আমরাও তাঁদের দৃষ্টি আকর্ষণ করে এখন পর্য্যন্ত কোন ফল লাভ করিনি। আমি মনে করি এই পরিস্থিতিতে দল মত নির্বিশেষে পশ্চিমবাংলার তরফ থেকে দাবী হওয়া উচিত আমাদের যে লোকাল এ্যাডভানটেজ কেড়ে নেওয়া হয়েছে সেটা যেন ফিরিয়ে দেওয়া হয় এবং তার জন্য ফেজ ওয়াইজ—এতে ফ্রেট ইকোয়ালাইজেসন পলিশি রিগাডিং আয়রণ এ্যাণ্ড ষ্টিল এটা তুলে দেওয়া উচিত।

তাহলে আমার মনে হয়, আমাদের দেশের ইনজিনিয়ারিং ইণ্ডাষ্ট্রিজ আরও ভালভাবে কিছুটা ফিলিং হবে। স্যার, এখানে আর একটা বলা দরকার, এই যে সমস্ত কথা সুব্রতবাবু বললেন, ১৫ পার্সেণ্ট ইণ্ডাষ্ট্রিজ সিক হয়ে যাচ্ছে সিক হয়ে যাচ্ছে কেন জানেন? এখানকার যে সমস্ত বড় বড় ইণ্ডাষ্ট্রিয়ালিষ্টিক তারা লাভ যেটা করছেন, বেশী লাভের আশায়, তারা তাদের মূলধনটা, লাভের অংশটা তারা মূলধন হিসাবে খাটাচ্ছেন না। ইভিন তারা মডার্নাইজও করছেন না। আপনারা জানেন অনেকগুলো জুটমিল আজ পর্য্যন্ত মডার্নাইজ করা হয়নি? আর একটা জিনিস আমরা লক্ষ্য করছি যে যখন তারা বুঝছেন যে লোকসান হবে, তখন তারা কারখানাগুলো বন্ধ করে দিচ্ছেন। লোকসানের সমস্ত অংশটা নিচ্ছেন শ্রমিকদের

কাছ থেকে। সুব্রতবাবু বড় বড় বক্তৃতা দিলেন, ম্যানডেজ লস, অমুক তমুক, যেন সব গভর্নমেন্টের জন্য হয়েছে। আজকে ১৭টা চটকল বন্ধ, এরজন্য কেন্দ্রীয় সরকার কি দায়ী নন? জুটমিলে কোন কণ্ট্রোল থাকবে না? তারজন্য তাঁরা কি করছেন? তাঁরা মালিদের উপর কোন হুমকি দিয়েছেন, কোন জোর দিয়েছেন, যে তোমরা জুটমিল খোল? আমাদের যেটুকু ক্ষমতা আছে, লেবার ডাইরেক্টারেট বলুন বা আমার দপ্তর বলুন, এইসব এর থ্রু দিয়ে কনসিলিয়েশন করে খোলার চেষ্টা করেছি, দু একটা খুলেছে, আরও আশা করছি পুজোর আগে দু একটা খোলাতে পারবো। কিন্তু তার জন্য দায়ী কেন্দ্রীয় সরকার, পশ্চিমবঙ্গ সরকার নয়। এর জন্য জুট মালিকের ওপর চাপ দেবার দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। এছাড়াও ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রির কথা বলছি, আপনারা জানেন, বড় বড় ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রিজ, যেগুলো আমাদের এখানে ছিল, যেগুলো সিক হয়ে গিয়েছিল, সেইগুলো পর্য্যন্ত মডার্নাইজ করা হয়নি, বার্ন, জেসপ, ব্রেথওয়েট, সমস্ত সিক হয়ে বন্ধ হয়ে গেল। তারপর সমস্তগুলো কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করলেন, তাঁরা কিছু টাকা ফেলেছেন, কিছু মডার্নাইজেশন হয়েছে, সেইগুলো আস্তে আস্তে চলছে। আজকে আমরা বারবার বলেছি যে ভেল-এর যে ইঞ্জিনিয়ারিং ইউনিট, সেটা সবচেয়ে বড়, সেটাতে ৩ হাজার কোটি টাকা তাঁরা লগ্নী করেছেন। কোথায় করেছেন? পশ্চিম ভারতে করেছেন, উত্তর ভারতে করেছেন, মধ্য ভারতে করেছেন, দক্ষিণ ভারতে করেছেন, পূর্ব ভারতে? না। এটা কি বঞ্চনা নয়? আজকে যদি ভেল-এর একটা বড় ইউনিট এখানে থাকতো, তাহলে আমি বলতে পারি, ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রিজ আজকে পশ্চিমবাংলায় যে অবস্থায় রয়েছে, সেই অবস্থা হতো না। আপনারা জানেন গুজরাট এবং মহারাষ্ট্রে পেট্রোকেমিক্যাল ইণ্ডাষ্ট্রি করে করে কতখানি লাভবান হয়েছে? আজকে সেখানে পেট্রোকেমিক্যাল ইণ্ডাস্ট্রির জন্য সরকার প্রায় হাজার থেকে ১২ শত কোটি টাকা লগ্নী করেছেন এবং কেন্দ্রীয় পেট্রোকেমিক্যালের যে সমস্ত র-মেটিরিয়াল হচ্ছে, তার দ্বারা।

গুজরাট এবং মহারাষ্ট্রে অনেক কারখানা গজিয়ে উঠেছে। আমাদের এখানে এণ্ট্রাপ্রিয়নার্স আসছে না। ওঁরা দেখাচ্ছেন লেটার অব ইনটেন্ট, মাদ্রাজ, গুজরাট কিম্বা মহারাষ্ট্র পশ্চিমবঙ্গের চেয়ে ঢের বেশী পাচ্ছে। পাবেন না কেন? সেখানের মেটিরিয়্যালের সুযোগ আছে, সেখানে তারা সস্তায় সমস্ত সুযোগ পাচ্ছে। আমরা সেই জায়গায় র মেটিরিয়্যাল দিতে পারছি না। কাজেই সেখানে হচ্ছে। আমরা সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে পেট্রোকেমিক্যালের জন্য চেষ্টা করছি। এবং

আমরা আশা করছি, বোধহয় সেটা হবে। আপনারা জানেন—ইলেকট্রনিক শিল্পে মহারাষ্ট্র, কেরালা কতখানি এগিয়ে গেছে? সেখানে বড় বড় কেন্দ্রীয় সরকারের ইউনিট রয়েছে এবং তারজন্য ছোট ছোট ইউনিটগুলো গ্রো করেছে। এমপ্লয়মেন্ট পোটেনশিয়্যাল হচ্ছে। এই সমস্ত বাধা বিপত্তি দূর করে পশ্চিমবঙ্গকে এগিয়ে যেতে হচ্ছে। ওঁরা বলছেন যে বিগত পাঁচ বছরের মধ্যে কোন উন্নতি হয়নি, যদি না হয়ে থাকে তাহলে ফিগার যেগুলো আছে সেইগুলো তাহলে কি? ফিগার কি করছে? আমাদের ডব্লিউ. বি. আই. ডি. সি'র তরফ থেকে—যেটা কাশীবাবু বললেন যে ডব্লিউ. বি. আই. ডি. সি. কিছুই করেন নি, আমি বলছি ১৯৭৯-৮০ সালে ১৩ কোটি টাকা ডিসবার্সমেন্ট হয়েছে এবং ১৯৮১-৮২ সালে সেটা বেড়ে ১০০ কোটি টাকার বিভিন্ন ভাবে ডিসবার্সমেন্ট হয়েছে। আমাদের সুব্রতবাবু বললেন যে আই. ডি. বি. আই. পশ্চিমবঙ্গকে খুব বেশী দিয়েছেন।

[6-25—6-35 P.M.]

**ডঃ শ্রীকানাইলাল ভট্টাচার্য্য ঃ** দিয়েছেন এবং আমরা কিছু আদায় করেছি। কিন্তু মহারাষ্ট্র, গুজরাটের তুলনায় খুব নগন্য। ঐ ফিগার তো আপনি তুলে ধরলেন না? আপনি আসামের কথা উল্লেখ করে বললেন আসাম ৮ কোটি টাকা পেয়েছে, বিহার ১৯ কোটি টাকা, পশ্চিমবঙ্গ ৬৫ কোটি টাকা পেয়েছে। কিন্তু গুজরাট, মহারাষ্ট্র কিম্বা তামিলনাড়ু কথা তো তুলে ধরলেন না? তামিলনাড়ু ১১৬ কোটি টাকা, মহারাষ্ট্র ১৯৭ কোটি টাকা, কর্ণাটক ৮৪ কোটি টাকা, গুজরাট ১২৪ কোটি টাকা পেয়েছে, পশ্চিমবঙ্গ সেখানে মাত্র ৬৫ কোটি টাকা পেয়েছে। তবে হ্যাঁ, আমরা এটা চেঁচামেচি করে বাড়িয়েছি। ১৯৭৭-৭৮ সালে মাত্র ২৩ কোটি টাকা ছিল। বিগত ৫ বছরের মধ্যে আমরা সেটাকে ৩ গুণ করতে পেরেছি। অর্থাৎ শিল্প স্থাপনে আমাদের কিছুটা অগ্রগতি হয়েছে। ৫ বছরের মধ্যে আমরা কিছুই করতে পারিনি, এটা ঠিক নয়। তবে যা হয়েছে তাতে আমরা সন্তুষ্ট নই। আরো বেশী হওয়া উচিত ছিল, এন্টারপ্রাইস আরো বেশী করে আসা উচিত ছিল। তাদের শুধু ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ দিলে চলবে না, র-মেটিরিয়্যালস দিতে হবে, বাজার সৃষ্টি করতে হবে। যতদিন পর্যন্ত সেটা না হচ্ছে ততদিন পর্যন্ত ইণ্ডাস্ট্রিয়্যাল ডেভেলাপমেন্ট যেভাবে আমরা আশা করছি সেই ভাবে করা সম্ভব নয়। একটি কথা বারে বারে বলেন, প্রশ্নোত্তরের সময় বলেন, এমনি মুখেও বলেন, বিদ্যুতের জন্য কারখানা সিকনেস হচ্ছে, লেবার ট্রাবলের জন্য হচ্ছে, ল এ্যাণ্ড অর্ডারের জন্য হচ্ছে। আপনারা একটি উদাহরণ দেখান যে বিদ্যুতের অভাবে কারখানা সিক হয়ে গেছে? বলতে হয় বলেন লেবার ট্রাবলের জন্য কারখানা বন্ধ হয়ে গেছে—কিন্তু আমাদের

কাছে সেই ফিগার নেই। আপনারা দয়া করে সেটা আমাদের একটু দেবেন। ল এ্যাণ্ড অর্ডারের জন্য কোন কারখানা বন্ধ হয়েছে বলে আমার জানা নেই। আমরা বারে বারে বলেছি, সুব্রতবাবু যে কথা বলেছেন যে, মালিকরা লাভের অঙ্ক পেটে পুরছেন, কারখানা মর্ডানাইজ করার জন্য টাকা কাজে লাগাচ্ছেন না। মর্ডানাইজ না হবার জন্য যে টাকার মাল প্রোডিউস করছেন সেই মাল বাজারে কমপ্লিট করতে পারছে না, বাজার থেকে আউট হয়ে যাচ্ছে। কারখানা এর ফলে সিক হয়ে যাচ্ছে। এইগুলি হল সিক হবার মেন কারণ। আপনারা যে বলছেন বিদ্যুতের অভাবে সিকনেস বাড়ছে, ব্যাপারটা আদৌ তা নয়। বিদ্যুতের অভাবে কোন ইউনিট কমিশনিং হয়নি কিম্বা কনষ্ট্রাকসনের জন্য বিদ্যুৎ পায়নি, এই রকম একটা উদাহরণ দেখাতে পারেন? তবে হ্যাঁ, বিদ্যুতের অভাবে আজকে লোডসেডিং হচ্ছে তাদের কিছুটা সময়। সেই সময় তাদের ক্যাপটিভ পাওয়ার ব্যবহার করে চালাতে হচ্ছে। এই ক্যাপটিভ পাওয়ার তৈরীর ফলে ৪০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে। ঐ ক্যাপটিভ পাওয়ারের ক্ষেত্রে আমরা ১৫% সাবসিডি দিয়েছি। কিছুটা প্রোডাকসান বেশী হচ্ছে এর ফলে। এতে প্রোডাকসান এক্সপেনসিভ কিছুটা বেশী হচ্ছে বটে, তবে প্রোডাকসান লস হচ্ছে না। আর দু'এক বছরের মধ্যে এই বিদ্যুৎ সমস্যা কেটে যাবে বলে আমরা মনে করছি। তবে লোডসেডিং হচ্ছে ৫০-৬০ মেগাওয়াটের অভাবে। আমাদের বিদ্যুৎ যেমন বাড়ছে তেমনি সঙ্গে সঙ্গে ইণ্ডাষ্ট্রি ডেভেলাপ করছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। স্যার, উনি হাউসকে মিসলিড করছেন। বহু কারখানার মালিক বলেছেন ৫০% লোককে তারা কাজ দিতে পারবেন না ডিউ টু ল্যাক অব পাওয়ার।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** এই খবর ঠিক নয়। তথ্য দিয়ে আমার কাছে বললেন, আমি দেখিয়ে দেব যে এটা ঠিক নয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু বললেন যে ইনডাষ্ট্রিয়াল প্রডাকসানের যে ফিগার তার মধ্যে ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের মধ্যে ডিসক্রিপেন্সি আছে। এ সম্পর্কে তাঁকে জানাই যে এই পয়েন্টগুলি রিভিউতে বেরিয়েছে। ব্যুরো অব এ্যাপলায়েড ইকনমিক্স এটা তৈরী করেছেন, তাদের সাপ্লাই করেছেন **Central Statistical organigation, Government of India.** এটা ওঁরা বলছেন, ফিগারস আর প্রভিসন্যাল। ১৯৮০-৮১'র যেটা আছে তাতে বলছেন ফিগারস আর প্রভিসন্যাল। ১৯৮১-৮২-তে তারা যে কারেকসানটা করেছেন দ্যাট ইজ মারজিন্যাল, এটা অস্বীকার

করলে চলবে না, ইট ইজ অনলি ১১৯'৮ এগেনষ্ট ১২১'৯। ইট ইজ মারজিন্যাল, ইট ইজ এ কারেকসান। তারপর সুব্রতবাবু বললেন, আমাদের রাজ্যে ম্যালটি-ন্যাশানালরা নাকি আমাদের আমলে কোন কারখানা স্থাপন করেন নি। আমি বলে দিচ্ছি কি কি হয়েছে। সেখানে ডানলপের এক্সপানসান হয়েছে আমাদের আমলে, ক্লোরাইড হলদিয়াতে কারখানা করেছে, শ'ওয়ালেস খড়্গপুরে কারখানা করেছে, হিন্দুস্থান লিভারের হলদিয়াতে কারখানা হয়েছে, ফিলিপসের এখানে কারখানা হচ্ছে, মেটাল বক্স কারখানা করছে, জি. কে. ডব্লু. এক্সপানসান করছে, ইণ্ডিয়া ফয়েলস এক্সপানসান করছে। কাজেই এটা ঠিক নয় যে মালটি-ন্যাশানালরা আমাদের এখানে আসে নি। দেবপ্রসাদবাবু কয়েকটি বড় বড় কথা বলেছেন। তিনি বলেছেন, মালটি-ন্যাশানালদের আমরা নাকি ইনভাইট করছি। আমি একথা বলতে চাই না যে আমরা ইনভাইট করছি। একটা কথা দেবপ্রসাদবাবুকে বলি, আমাদের এটা একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থা, ভারতবর্ষের সব জায়গায় মালটি-ন্যাশানালরা থাকবে আর আমাদের এখানে থাকবে না এই অবস্থা কি তিনি চান? আমরা বলে দিয়েছি কোন এক্সট্রা সুযোগসুবিধা তাদের দেব না। সেখানে যে ফরেন ইনভেষ্টমেণ্ট রেগুলেশান এ্যাক্ট রয়েছে সেই অনুযায়ী তারা এখানে ইনভেষ্ট করতে পারেন কেন না পশ্চিমবঙ্গতো ভারতবর্ষের বাইরে নয় এবং এই পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার জন্য সমাজতন্ত্রও প্রতিষ্ঠিত হয়ে যায় নি। কাজেই তাঁকে আমি বলব, একটা বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের কাজ করতে হবে, কথা বলতে হবে। তারপর তিনি বললেন, একচেটিয়া পুঁজিপতিদের আমরা আমন্ত্রণ করেছি।

[6-35—6-45 P.M.]

এখানে বাদ দিয়ে যদি তারা ইণ্ডাস্ট্রি করে তাহলে এখানে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশান হবে কি করে? তারা যদি কোন পজেটিভ সাজেশান দিতেন যে এটা হওয়া উচিত নয়, এটা হওয়া উচিত তাহলে বুঝতাম। তিনি এখানে বড় বড় থিওরী আওড়ালেন, আমরা যেন মালটিন্যাশানালিষ্টদের সঙ্গে হাত মিলিয়েছি, আমরা শ্রমিকদের, সাধারণ মানুষদের দিকে দেখছি না। কোথায়? They must show us positive examples. মুখে খালি বড় বড় কথা বলে গেলেন যে বিদ্যুতের অভাবে শিল্পগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে। কোথায় বিদ্যুতের জন্য ক্ষতিগ্রস্ত হয়েছে সেগুলির নাম করে দেখান? একটাও উদাহরণ দিতে পারলেন না। এতগুলি লোক বক্তৃতা দিলেন একজনও শিল্পের নাম করে বলতে পারেন নি। কাশীবাবু আণ্ডার ডেভেলপ এরিয়ার কথা

বললেন এবং এই প্রসঙ্গে পুরুলিয়া এবং বাঁকুড়ার নাম করেছেন। আমরা আণ্ডার ডেভেলপ এরিয়াতেও শিল্প স্থাপনের জন্য আগ্রহ প্রকাশ করেছি এবং প্রচেষ্টা দিয়েছি। কাশীবাবুকে আমি এই কথা বলতে চাই যে বাঁকুড়ায় আমরা অনেকগুলি শিল্প প্রতিষ্ঠান করার জন্য পরিকল্পনা গ্রহণ করেছি। একটা কুটির শিল্প দপ্তরের পক্ষ থেকে, আর ক্ষুদ্র শিল্প দপ্তরের পক্ষ থেকে ওখানে একটা China Clay Project Spinning Mill করা হচ্ছে এবং সঙ্গে সঙ্গে একটা স্পিনিং মিল-এর কো-অপারেটিভ হবে। আর লেজিয়াতে কয়লার গুড়ো পেলে বড়জোড়ায় একটা বড় কারখানা তৈরী করা হবে এবং নাইলন সিল্ক প্রোজেক্ট হবে। এছাড়া ডি. ভি. সি.-র পক্ষ থেকে প্রায় ৬ শত মেগাওয়াটের বিদ্যুৎ উৎপাদন কারখানা তৈরী করা হচ্ছে। পুরুলিয়াতে সিমেন্ট-এর কথা বলা হয়েছে। আপনারা জানেন যে ঝালদায় যে লাইম ষ্টোন আছে সেটাতে খুব বেশী খাদ আছে। সেটাকে পরিশুদ্ধ করে সেখানে ছোট ২টি সিমেন্ট কারখানা করার জন্য বন্দোবস্ত করা হয়েছে। তারপর মধুকুণ্ডায় একটা সিমেন্ট কারখানা করার চেষ্টা করা হচ্ছে। এ ছাড়াও ওখানে দুটো বিদ্যুৎ শিল্প স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আপনি আই. আই. টি. সি.-এর কথা বললেন যে আই. আই. টি. সি. কোন কাজ করছে না। এটা ঠিক নয়। আই. আই. টি. সি. তারা গ্রোথ সেন্টার তৈরী করেছে। হাওড়ায়, মুর্শিদাবাদের ফারাক্কায়, শিলিগুড়িতে করেছে। আর একটা বীরভূমের দুবরাজপুরে করার জন্য জমি দখল করা হয়েছে এবং সেখানে গ্রোথ সেন্টার করা হচ্ছে। একটা হলদিয়ায় আছে, একটা দুর্গাপুরে আছে। মেদিনীপুরে করা হচ্ছে, খড়্গপুরে করা হচ্ছে, কল্যাণীতে একটা করা হচ্ছে, জমি দেওয়া হয়েছে। আরো জমি অধিগ্রহণ করে সেখানে শিল্প স্থাপনের বন্দোবস্ত করা হচ্ছে। তারপরে ভূপাল পাণ্ডা মহাশয় বলেছেন যে তিনটি মাত্র সুতাকল স্থাপন করা হয়েছে। এটা ঠিক নয়। কটেজ এ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাষ্ট্রিজ-এর পক্ষ থেকে ২টি এবং আমাদের পক্ষ থেকে ৩টি, এই ৫টি সুতাকল স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। একটি দুর্গাপুরে, একটি কুচবিহারে, একটি ওয়েষ্ট দিনাজপুরে এবং কনষ্ট্রাকশানের কাজ শুরু হয়ে গেছে। ওরা দুটি করছে--একটি মেদিনীপুরে, আর একটি বাঁকুড়ায়। আমাদের মতীশ রায় বেলডাঙ্গা চিনিকল সম্পর্কে যে কথা বলেছেন, সে সম্পর্কে আমি এই কথা বলতে পারি যে বেলডাঙ্গা চিনিকল কেনা হয়ে গেছে, আই. আর. সি. আই.-এর সহযোগিতায় সেটা আগামী এক বছরের মধ্যে যাতে অবস্থায় আসতে পারে সেই প্রচেষ্টা আমরা করবো। মাননীয় সদস্যরা যে সব প্রশ্ন উত্থাপন করেছেন, আমি আশা করি তার জবাব দিয়েছি। এই কথা বলে যে সব কাট মোশান এখানে এসেছে, আমি

তার বিরোধিতা করে আমার মোশান যেটা আমি তুলেছি সেটাকে কম্যাণ্ড করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** As the Member is not present, the Cut Motion is not moved. Now I put the main Demand to vote.

The motion of **Dr. Kanailal Bhattacharya** that a sum of Rs. 3,58,13,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : '258— Stationery and Printing", was then put and agreed to.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

The motions were then put and lost.

The motion of **Dr. Kanailal Bhattacharya** that a sum of Rs. 7,26,34,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "320— Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723— Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries) was then put and agreed to.

**Mr. Speaker :** As Dr. Zainal Abedin is absent, the cut motion is not moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

The motion was then put and lost.

The motion of **Dr. Kanailal Bhattacharya** that a sum of Rs. 18,08,22,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320— Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries),

520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720--Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)" was then put and agreed to.

The motion of **Dr. Kanailal Bhattacharya** that a sum of Rs. 35,64,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "328—Mines and Minerals" was then put and agreed to.

The motion of **Dr. Kanailal Bhattacharya** that a sum of Rs. 73,50,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "5000—Investments in General Financial and Trading Institutions", was then put and agreed to.

[6-45—6-55 P.M.]

**Demand No. 76**

**Mr. Speaker :** There are cut motions in the name of Shri Abdul Mannan and Shri Moslehuddin Ahmed. Shri Moslehuddin Ahmed is not present in the House and has not moved his cut motions. So I put the cut motions of Shri Abdul Mannan to vote.

The motions of Shri Abdul Mannan that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 17,05,07,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "321-Village and Small Industries (Public Undertakings) 505-Capital Outlay on Agriculture (Public Undertakings) 526-Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705-Loans for Agriculture (Public Undertakings) 722-Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726-Loans for Consumer Industries (Public Undertakings) and 734-Loans for Power Projects (Public Undertakings), was then put and agreed to.

**Mr. Speaker** : To-day I am not placing Demand Nos. 79 and 80. It will be placed to-morrow.

**Demand No. 82**

**Mr. Speaker** : There is no cut motion on the Demand No. 82. So, I put the main Demand to vote.

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 1,11,50,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530-Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings), was then put and agreed to.

**Demand No. 63**

Major Heads : 321-Village and Small Industries (Excluding Public Undertakings). 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings).

**Shri Pralay Talukdar** : Sir, on the recommendations of the Governor I beg to move that a sum of Rs. 9,34,90,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "321-Village and Small Industries (Excluding Public Undertakings), 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings).

(This is inclusive of a total sum of Rs. 6,18,16,000 already voted on account in March and June, 1982).

আমি আমার বক্তব্য লিখিতভাবে পেশ করছি। কাজেই স্বতন্ত্রভাবে আর বক্তব্য রাখতে চাই না।

২। রাজ্যে নিদারুণ বেকার সমস্যার কথা মনে রেখে কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে (১) নূতন শিল্প ইউনিট স্থাপন করা, (২) অতিরিক্ত কর্মসংস্থানের ব্যবস্থা করা, এবং (৩) বর্তমান কর্মসংস্থানকে, বিশেষ ক'রে কুটির শিল্পের ক্ষেত্রে, বজায় রাখা—এই সব দিকেই প্রধানতঃ দৃষ্টি রাখা হয়েছে। ক্ষুদ্র শিল্পের যথাযথ বিকাশের পথে বৃহৎ/মাঝারি শিল্পের যে প্রচণ্ড প্রতিযোগিতা রয়েছে তার মধ্যেও কুটির ও

ক্ষুদ্র শিল্প বিভাগ উল্লিখিত কাজগুলি করার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। ১৯৮১-৮২ সালে ৪৫১৮টি নূতন শিল্প ইউনিট স্থাপন করা হয়েছে। এর ফলে আনুমানিক ১৭,৬২৬ জন ব্যক্তির অতিরিক্ত কর্মনিয়োগের সুযোগ ঘটেছে। অতিরিক্ত আর্থিক সুবিধা ও উৎসাহ যোগানের যেসব প্রধান বিভাগীয় কর্মপ্রকল্প আছে সেগুলি এই উন্নতিলাভের পক্ষে প্রধানত সাহায্য করেছে।

৩। এই বছরে ক্ষুদ্র শিল্পগুলিতে বিভিন্ন প্রতিষ্ঠান থেকে যে যথোপযুক্ত অর্থসাহায্য পাওয়া গেছে তা সম্ভব হয়েছে জেলা শিল্প কেন্দ্র সমূহের ব্যাপক প্রচার প্রভৃতির মাধ্যমে কার্যকর পন্থা গ্রহণের জন্য। অর্থযোগানদার প্রতিষ্ঠানগুলি ১৯৮১-৮২ সালে বিভিন্ন প্রকল্পে মোট ৩৯ কোটি ২২ লক্ষ টাকা ঋণ দিয়েছে, যেখানে ১৯৮০-৮১ সালে ২৫ কোটি ৬৮ লক্ষ্য টাকা ঋণ দেওয়া হয়েছিল। তাছাড়াও, কুটির/অতি ক্ষুদ্র শিল্প ইউনিটের ডি. আর. আই. কর্মপ্রকল্পের অধীনে তাঁরা ১৯৭৯-৮০ সালের ৩৭ লক্ষ টাকা ও ৮০-৮১ সালের ৬৭ লক্ষ টাকার জায়গায় ১৯৮১-৮২ সালে ৭১ লক্ষ টাকা মঞ্জুর করেছিলেন।

৪। নূতন ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপনের এবং বর্তমান শিল্প ইউনিটগুলি প্রকৃত প্রসারের জন্য রাজ্য সরকার যে বিভিন্নভাবে উৎসাহ দিয়ে যাচ্ছেন মাননীয় সদস্যবর্গ সে বিষয়ে অবহিত আছেন। ১৯৭৮ সালে এই ব্যবস্থা প্রবর্তিত হয়। এই কর্মপ্রকল্প অনুযায়ী নির্দ্ধারিত মূলধনী বিনিয়োগের শতকরা ১৫ ভাগ পর্য্যন্ত ভরতুকি দেওয়া হয়ে থাকে। শিল্প তালুকগুলির ( ইণ্ডাস্ট্রিয়েল এস্টেটের ) ছাউনির ভাড়া, জমির খাজনা, উচ্চ শক্তির বৈদ্যুতিক লাইন নেওয়া, ট্রান্সফরমার, জেনারেটার কেনা ইত্যাদির জন্যও ভরতুকি দেওয়া হয়। ক্ষুদ্র শিল্প ইউনিটগুলি বিক্রয় কর ও চুঙ্গি করের ক্ষেত্রে প্রভূত পরিমাণ ছাড়ও পেয়ে থাকে। এ ধরনের সুবিধা কলকাতা ও হাওড়া মহানগরী এবং সন্নিহিত কয়েকটি পুরসভার আওতা ভুক্ত এলাকা ছাড়া সমস্ত রাজ্যেই পাওয়া যায়। অবশ্য ইলেকট্রনিক্সের ক্ষুদ্র শিল্প ইউনিটগুলিও ক'লকাতা, হাওড়া ও সন্নিহিত ঐসব পৌর এলাকায় এ ধরনের সহায়তা পায়।

৫। ১৯৮১-৮২ সাল থেকে, কর্মনিয়োগের সুযোগ-সৃষ্টির ও সহায়তাদানের কর্মসূচীর ক্ষেত্রে একটি নূতন মাত্রা সংযোজিত হয়েছে। এই কর্মসূচীটি সুসংহত গ্রামীণ উন্নয়ন কর্মসূচীর অধীনে শিল্প ও কৃত্যক ক্ষেত্র। এই কর্মসূচী অনুযায়ী, সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতি কর্ত্তৃক উপকার-গ্রহীতাগণের সনাক্তকরণের পর কারিগরদের নির্বাচিত গোষ্ঠীকে জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থা ( ভরতুকি অংশের জন্য ) এবং অর্থ যোগানদার

প্রতিষ্ঠান ( ঋণ অংশের জন্য )-এর মাধ্যমে আর্থিক সাহায্য দেওয়ার প্রস্তাব জেলা শিল্প কেন্দ্রগুলি অনুসরণ করছেন। ব্যাঙ্কগুলি কর্মপ্রকল্পগুলির গুণাগুণ বিচার করার ও ঋণ মঞ্জুর করার বিষয়ে আরও অধিকমাত্রায় ও সক্রিয়ভাবে আগ্রহ দেখাচ্ছেন। বিগত বছরে, ব্যাঙ্কগুলি শিল্প ও কৃত্যক ক্ষেত্রে ১৭,৭৯৫টি প্রস্তাব অনুমোদন করেছেন। যেসব কারিগরের হাতে বর্তমানে কাজ রয়েছে মুখ্যত তাঁদের কর্মসংস্থান সংরক্ষণ করার জন্যই এই ক্ষেত্রে সহায়তা করা হবে।

৬। কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ যে কুটির ও ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে বিপণনের সমস্যাটিকে বিশেষ গুরুত্ব দিচ্ছেন তা বিগত বাজেট অধিবেশনেই তুলে ধরা হয়েছিল। এ ব্যাপারে প্রয়াস চালানোর ফলে বিভিন্ন ব্লকে এ পর্যন্ত ৫১টি গ্রামীণ বিপণন বিক্রয়-কেন্দ্র স্থাপন করা হয়েছে। জেলা শিল্প কেন্দ্রগুলির সহযোগিতায় পঞ্চায়েত সমিতিগুলি এগুলির ব্যবস্থাপনায় রয়েছে। স্থানীয় ক্ষুদ্র শিল্প ইউনিট ও কারিগরদের সরাসরি বিপণনের সুযোগ-সুবিধা দেওয়াই এসব বিক্রয়-কেন্দ্রের উদ্দেশ্য। ১৯৮০-৮১ সালে এবং ১৯৮১-৮২ সালে, এই বিক্রয় কেন্দ্রগুলি ৩৭ লক্ষ টাকা মূল্যের দ্রব্যসামগ্রী বিক্রয় করতে পেয়েছিল। ১৯৮২-৮৩ সালে এধরণের আরও ৩১টি বিক্রয়কেন্দ্র স্থাপন করার প্রস্তাব রয়েছে। কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ প্রান্তিক অর্থ এবং পরিচালনগত / অবনির্মিতি সংক্রান্ত সহায়তার ( ইন্‌ফ্রাষ্ট্রাকচারাল সাপোর্ট ) মাধ্যমে এই সব বিক্রয়কেন্দ্রকে আর্থিক সহায়তা দিয়ে যাচ্ছেন।

৭। শিল্পাঞ্চলে কুটির ও ক্ষুদ্র শিল্প ইউনিটগুলিকে বিপণনের সুবিধা দেওয়ার উদ্দেশ্যে, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ দুর্গাপুর-আসানসোল অঞ্চল, হলদিয়া এবং হাওড়া হুগলী ও ২৪ পরগণা জেলার অন্যান্য অঞ্চলে আনুসঙ্গিক উন্নয়ন কর্মসূচীর ( প্রোগ্রাম অফ্ অ্যান্সেলারী ) অগ্রগতি ঘটানোর জন্য সক্রিয়ভাবে চেষ্টা করছেন। এক্ষেত্রে, প্রধান সমস্যা হচ্ছে কেন্দ্রীয় সরকারী ক্ষেত্র প্রতিষ্ঠানগুলির তরফ থেকে পর্যাপ্ত সাড়ার অভাব। এ পর্যন্ত, দুর্গাপুর-আসানসোল অঞ্চলে ১৪টি কেন্দ্রীয় সরকারী প্রতিষ্ঠানের মধ্যে মাত্র ৩টি প্রতিষ্ঠান ১২৮টি ক্ষুদ্র শিল্প ইউনিটকে আনুষঙ্গিক শিল্পের (অ্যান্সেলারী ) কার্যকর মর্যাদা দিয়েছেন। এই রাজ্যে এ ধরণের প্রতিষ্ঠানের মাধ্যমে 'অফ্-লোডিং'-এর মোট মূল্য ১৯৭৯-৮০ সালে যেখানে ৪.১২ কোটি টাকা ছিল, ১৯৮১-৮২ সালে তা দাঁড়িয়েছিল প্রায় ৮.৫০ কোটি টাকার মতো। উল্লেখ করা যেতে পারে যে, দুর্গাপুর স্টিল প্ল্যান্ট এ পর্যন্ত একটি শিল্প ইউনিটকেও আনুষঙ্গিক শিল্পের (অ্যান্সেলারী ) মর্যাদা দেয়নি। সুতরাং আমরা আবার জোর দিয়ে বলতে চাই যে, সরকারী প্রতিষ্ঠানগুলিকে ব্যুরো অব্ পাবলিক এন্টারপ্রাইজেসের নির্দেশিকা

কঠোরভাবে রূপায়িত করতে হবে। এই নির্দেশিকা মেনে চলা হচ্ছে কিনা ত সুনিশ্চিত করার জন্য এবং এ বিষয়ে কেন্দ্রীয় প্রতিষ্ঠানগুলির কর্মসম্পাদনের তদারকি জন্য ভারত সরকারকে একটি ফলপ্রসূ কর্মপন্থা উদ্ভাবন করতে হবে।

৮। দুর্গাপুর ও হলদিয়া অঞ্চলের ক্ষুদ্র শিল্প ক্ষেত্রের যেসব শিল্প ইউনি ধুঁকছে, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ সেগুলির উন্নতি ঘটানোর জন্য একটি কর্মসূচীর কথা সক্রিয়ভাবে বিবেচনা করছেন। এই শিল্প ইউনিটগুলি ঐ অঞ্চলের বড় ও মাঝারি শিল্প ইউনিটের উৎপাদন-সামগ্রীকে কাঁচামাল হিসাবে ব্যবহার করবে।

৯। ডঃ ভবতোগ দত্ত কমিটির সুপারিশের অনুসরণক্রমে, রাজ্য সরকার ইতিমধ্যেই এই মর্মে আদেশ জারি করেছেন যে কিছু দ্রব্য সরকারী বিভাগ/ অফিস-কে সরাসরি কেবলমাত্র ক্ষুদ্র শিল্প ইউনিট থেকেই কিনতে হবে এবং নির্দিষ্ট অন্য কিছু দ্রব্য পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন, পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প উন্নয়ন কর্পোরেশন, পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ, পশ্চিমবঙ্গ হস্তচালিত ও বিদ্যুৎচালিত তাঁত উন্নয়ন কর্পোরেশন এবং ষ্টেট আপেক্স হ্যাণ্ডলুম কো-অপারেটিভের মতো 'ক্যানালাইজিং' সংস্থার মাধ্যমে কিনতে হবে। অন্যান্য দ্রব্যের ক্ষেত্রে, বড়/মাঝারি শিল্প ইউনিট যে দাম চাইবে তার উপর অনধিক ১৫ শতাংশ দাম সংক্রান্ত সুবিধা ( ক্ষুদ্র শিল্পের অনুকূলে ) দেওয়ার একটি নীতি সরকার গ্রহণ করেছেন।

১০। আমি উল্লেখ করতে চাই যে, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ চালু কর্মপ্রকল্পগুলির মধ্যে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে ইলেকট্রনিক্স শিল্পের উন্ননি ঘটানোর কর্মসূচীর উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। গত বছরের শেষে, ইলেকট্রনিক্স গোষ্ঠীতে ৫৭৫টি নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিট ছিল। শুধু ১৯৮১-৮২ সালেই, রাজ্যস্তরের প্রায়োগিক কমিটি ( ষ্টেট লেভেল টেক্‌নিক্যাল কমিটি ) ১১০টি শিল্প ইউনিটের সুপারিশ করেছেন এবং কুটির ও ক্ষুদ্র শিল্প অধিকার ও ক্ষুদ্র শিল্পের উন্নয়ন কমিশনার ঐ শিল্প ইউনিটগুপি অনুমোদন করেছেন। এই কর্মপ্রকল্পগুলির আওতায় ছিল মূলতঃ টেপ রেকর্ডার, ইমভার্টার, রেডিও সেট, ভোল্টেজ স্ট্যাবিলাইজার, অডিও ও ভিডিও ক্যাসেট, ট্রান্সফর্মার ইত্যাদির মতো দ্রব্যসামগ্রী।

১১। চর্মশিল্পের উন্নয়নকল্পে বিগত বছরে পশ্চিমদিনাজপুর, মেদিনীপুর, মুর্শিদাবাদ, নদীয়া, মালদহ, বীরভূম, জলপাইগুড়ি ও হাওড়া জেলায় প্রশিক্ষণ তথা মেরামতি কেন্দ্র ( ট্রেনিং-কাম-সার্ভিসিং সেণ্টার ) অনুমোদন করা হয়েছে। মুর্শিদাবাদ, মেদিনীপুর ও পশ্চিমদিনাজপুর জেলায় এই কেন্দ্রগুলি ইতিমধ্যেই কাজ শুরু করেছে। জেলা

শিল্প কেন্দ্রের সহায়তায় পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প উন্নয়ন কর্পোরেশনের মাধ্যমে এই কর্মপ্রকল্পগুলি রূপায়িত হচ্ছে। প্রতিটি কেন্দ্র এক একটি ষাণ্মাসিক শিক্ষাকালে ১৫ জন ব্যক্তিকে জুতো তৈরী করার ব্যাপারে প্রশিক্ষণ দেবে। এইসব প্রশিক্ষণ-প্রাপ্ত ব্যক্তিদের নিয়ে সমবায় সমিতি গঠন করা হবে। ঘাটালে (মেদিনীপুর) প্রথম শিক্ষাকাল ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে। এছাড়া, মৃত জীবজন্তুর ছাল ছাড়ানো ও সেগুলিকে ব্যবহারোপযোগী ক'রে তোলার কাজে প্রশিক্ষণ দেওয়ার একটি কর্মপ্রকল্প ঝাড়গ্রাম অঞ্চলে শীঘ্রই চালু করা যাবে বলে আশা করা যাচ্ছে।

১২। নারিকেলের ছোবড়া, খাদি ও গ্রামিণ শিল্প, হস্তশিল্প, লাক্ষাজাত দ্রব্য, তাঁতের ব্লক ছাপাই ইত্যাদির ব্যাপারে উদ্যোগ উন্নয়ন কর্মসূচী ও প্রশিক্ষণ এর অধীনে নতুন উদ্যোক্তা ও কারিগরদের দক্ষতা বৃদ্ধির বিষয়েও যত্ন নেওয়া হচ্ছে। জেলা শিল্প কেন্দ্র এইসব কর্মপ্রকল্প রূপায়িত করে। সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতি সমূহ উপকার গ্রহীতাদের নির্বাচন করার কজে যুক্ত আছে। তৈরী পোষাক, মেরামতি কাজ, জুতো তৈরী, ছাতা তৈরী, কাঠের কাজ, ফল সংরক্ষণ, বেকারি ইত্যাদির মতো বিভিন্ন শিল্পে গত বছর ১৫০ জন ব্যক্তিকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এছাড়া, ১৯৮১-৮২ সালে নরেন্দ্রপুরের রামকৃষ্ণ মিশন (এই বিভাগের আর্থিক সহায়তা নিয়ে) ২৪-পরগণা ও মেদিনীপুরের গ্রামাঞ্চলে ২৫ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার এক বিশেষ কর্মসূচী হাতে নিয়েছিল। রাসায়নিক শিল্পে প্রায়োগিক যোগ্যতা আছে এমন ১১ জন শিক্ষার্থীকে নিয়ে ভারতীয় স্টেট ব্যাঙ্ক এবং এস. আই. এস. আই-এর সহযোগিতায় এই বিভাগ একটি প্রশিক্ষণ পরিচালনা করেছে। বিকলাঙ্গ ব্যক্তিদের জন্য একটি বিশেষ কর্মসূচীর অধীনে গত বছর পশমী পোশাক ও সাধারণ ঠিকা কাজের জন্য ২টি প্রশিক্ষণ ও পুনর্বাসন কর্মপ্রকল্প অনুমোদিত হয়েছে।

১৩। কাঁচামাল পাওয়ার ব্যাপারটি একবছর আগে যেমন ছিল সেই তুলনায় এখন অনেক ভাল। লোহা ও ইস্পাত, প্যারাফিন মোম ইত্যাদির মতো দুষ্প্রাপ্য কাঁচা-মাল এখন সহজেই পাওয়া যাচ্ছে। এইসঙ্গে, কিছুকাল আগে ভারতের রিজার্ভ ব্যাঙ্ক যে ঋণ সঙ্কোচন আরোপ করেছিলেন তা শিথিল করার ফলে পশ্চিমবঙ্গে এক অনুকূল শিল্প পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আমাদের দৃঢ় বিশ্বাস, আরও বেশিসংখ্যক উদ্যোক্তা এই সুযোগ গ্রহণে এগিয়ে আসবেন এবং ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে শিল্প ইউনিট স্থাপন করবেন।

১৪। যেসব নতুন কর্মপ্রকল্প গ্রহণ করা হয়েছে সেগুলির মধ্যে (১) জৈব গ্যাস উন্নয়ন কর্মসূচী ও (২) ক্ষুদ্র শিল্প ইউনিটের আদমসুমারি তথা নমুনা সমীক্ষা-এর

কথা বিশেষভাবে উল্লেখ করা যায়। এবছর পশ্চিম দিনাজপুর, নদীয়া, মেদিনীপুর, ২৪-পরগণা, বর্দ্ধমান ও বীরভূম জেলায় ২০০০টি জৈব গ্যাস প্ল্যাণ্ট স্থাপনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। কর্মী, রাজমিস্ত্রী ও ফিল্ড অফিসারদের প্রশিক্ষণ কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। এই কাজ এগিয়ে চলেছে। সিমেন্ট এবং লোহা ও ইস্পাত পাওয়ার বিষয়টিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। দ্বিতীয় কর্মপ্রকল্পের অধীনে, তাঁদের সম্পর্কে সবরকমের প্রাসঙ্গিক তথ্য সংগ্রহের লক্ষ্য নিয়ে ৭০,০০০টি ক্ষুদ্র শিল্প ইউনিট একটি পর্যায়-বিভক্ত কর্মসূচীর আওতায় আনা হবে।

১৫। ১৯৮১-৮২ সাল থেকে রায়গঞ্জ ও সিউড়িতে বাণিজ্য তালুক (কমার্শিয়াল এস্টেট) এবং খড়্গপুর ও হলদিয়ায় শিল্প তালুক (ইণ্ডাষ্ট্রিয়াল এস্টেট) কাজ শুরু ক'রে দিয়েছে। বোলপুর, বরজোড়া, সিউড়ি, ট্যাংরা ও শিলিগুড়িতে শিল্প তালুক (ইণ্ডাষ্ট্রিয়াল এস্টেট) নির্মাণের কাজ চলছে। বেহালায় ভেজষ শিল্প তালুক (ইণ্ডাষ্ট্রিয়াল এস্টেট), দুর্গাপুর (১নং ব্লক)-এ বাণিজ্য তালুক (কমার্শিয়াল এস্টেট), হাওড়া ময়দানে শিল্প ও বাণিজ্য কমপ্লেক্স এবং বেলডাঙ্গার কাছে গ্রামীণ শিল্প-বাণিজ্য-কেন্দ্র নির্মাণের কাজও এগিয়ে চলেছে।

১৬। খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ গ্রামীণ শিল্প, সূতী খাদি ও রেশম খাদি শিল্পের উন্নতিসাধন ও বিকাশের মাধ্যমে তাদের কর্মধারা অব্যাহত রেখেছে। পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদের সহযোগিতায় এবং জেলা শিল্প কেন্দ্রের সহায়তায় পর্ষদ কারিগরদের ও শিল্প ইউনিটগুলিকে ঋণ ও অনুদানের মাধ্যমে আর্থিক সাহায্য দিয়ে থাকে। ১৯৮২-৮৩ সালে যে পরিমাণ ঋণ ও অনুদান দেওয়ার এবং কর্মনিয়োগের সুযোগ সৃষ্টির প্রস্তাব রাখা হয়েছে তার একটি পরিসংখ্যান এবার পেশ করছি :—

ঋণ—৩৯০·৩১ লক্ষ অনুদান—৭৭·৩২ লক্ষ কর্মনিয়োগ—৭৮৮·৮০ জন ব্যক্তি

১৭। রেশমগুটির চাষের উন্নয়নকল্পে, পরিবহণের খরচ পর্যন্ত না নিয়ে একেবারে বিনামূল্যে উদ্যোক্তাদের কাছে তুঁত গাছের কলম সরবরাহ করা হয়েছে, যাতে তাঁরা আরও বেশী পরিমাণ জমি চাষের আওতায় আনতে পারেন অথবা বর্তমান দিশি জাতের বদলে উন্নত জাতের তুঁত চাষ করতে পারেন। রেশমগুটি চাষের আওতায় আনা হয়েছে কুচবিহার, ২৪-পরগণার মতো এমন কয়েকটি জেলাকে যেখানে এই চাষের রেওয়াজ নেই। উচ্চ ফলনশীল তুঁতের কলম পর্যাপ্ত পরিমাণে না পাওয়ার যে অসুবিধা রয়েছে তা দূর করার জন্য বিগত আর্থিক বছরে মুর্শিদাবাদ ও পশ্চিম দিনাজপুর জেলায় তুঁত চাষ প্রসারের জন্য আরও দু'টি খামার স্থাপন করা হয়েছে; উদ্যোক্তাদের কাছে

রোগ-মুক্ত দাবা কলম ( Disease free layings ) যাতে পর্যাপ্ত পরিমাণে সরবরাহ করা যায় তা সুনিশ্চিত করার উদ্দেশ্যে, বিগত আর্থিক বছরে মাটিগাড়ায় ( দার্জিংলিং ) একটি এবং আখেরিঘাটায় ( মুর্শিদাবাদ ) আর একটি শস্যাগার স্থাপন ক'রে বীজ সংগঠনকে শক্তিশালী করা হয়েছে। মুর্শিদাবাদ, নদীয়া, মেদিনীপুর, বাঁকুরা ইত্যাদি জেলার যেসব অঞ্চলে বীজ জন্মায় সেসব অঞ্চলে আটটি জীবানুনাশী দল গঠন করা হয়েছে।

১৮। পশ্চিম দিনাজপুর এবং জলপাইগুড়ি জেলায় তুঁতের উৎপাদন-বৃদ্ধি সুনিশ্চিত করার উদ্দেশ্যে বিনামূল্যে ডলোমাইট গুঁড়া সরবরাহের একটি কর্মপ্রকল্প গৃহীত হয়েছে। 'র' সিল্কের উৎপাদন আরও বৃদ্ধি করার জন্য বিগত আর্থিক বছরে পশ্চিম দিনাজপুর জেলায় ছোট ছোট রেশম কীট পালনের দু'টি কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই কর্মপ্রকল্প অনুযায়ী নতুন উদ্যোক্তাদের কাছে দ্বিতীয় পর্যায় পর্যন্ত লালিত রেশম কীট সরবরাহ করতে হবে। বিভিন্ন জেলায়, বিশেষ ক'রে মালদহে ১০টি 'ড্রাইং চেম্বার' স্থাপনের একটি কর্মপ্রকল্প গৃহীত হয়েছে। এই ড্রাইং চেম্বার'গুলি গুটিপোকা-পালকদের বিক্রির আগে রেশমগুটিগুলি ঠিক ঠিক ভাবে শুকিয়ে নেওয়ার ব্যাপারে যথেষ্ট সাহায্য করবে। এতে উন্নতমানের রেশম উৎপাদন নিশ্চিত হবে। উন্নত রিলিং মেশিন বসিয়ে সাবেকি চরকা অপসারণের কর্মপ্রকল্প অনুযায়ী মালদহে ১০০টি চরকা পালটিয়ে দেওয়া হয়েছে। বিগত আর্থিক বছরে, বহরমপুর ও মালদহে দু'টি টুইষ্টিং প্ল্যাণ্টের যন্ত্রপাতি বসানো হয়েছে।

চলতি আর্থিক বছরে এই সমস্ত কারখানায় উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়। এই কারখানাগুলি চালু হ'লে এই রাজ্যের তাঁতীদের দীর্ঘদিনের প্রয়োজনের সুরাহা হবে বলে মনে হয়।

১৯। গত আর্থিক বছরে ৫০০ জন কৃষককে সরকারী খরচে প্রায়োগিক প্রশিক্ষণ ( টেকনিক্যাল ট্রেনিং ) দেওয়া হয়েছে। এই কৃষকদের মধ্যে অনুসূচীত জাতি (Scheduled caste) অনুসূচীত উপজাতি (Scheduled tribes) ও প্রান্তিক চাষীরা আছেন। মুর্শিদাবাদ জেলায় একটি এবং কুচবিহার জেলায় একটি করে মোট দু'টি ব্লককে নেওয়া হ'য়েছে এবং সেই এলাকার কেবল অনুসূচীত জাতির উপকারে উদ্দেশ্যে হাতে কলমে শেখানোর জন্য ফার্মগুলি স্থাপন করা হ'চ্ছে।

২০। যেসমস্ত সেক্টরে তুঁতের চাষ হয় না সেই সমস্ত বনভূমি অঞ্চলে তসর চাষের নিবিড় উন্নয়ন এবং এই বিভাগের অধীনে যেসব বাগান রয়েছে সেগুলির উন্নয়নের উপর জোর দেবার জন্য বিভিন্ন কর্মপ্রকল্পের কাজ শুরু করা হয়েছে। গত আর্থিক

বছরে তসর চাষের জন্য ব্লকে ব্লকে বৃক্ষরোপণ কর্মপ্রকল্পের কাজ পুরুলিয়া, মেদিনীপুর ও বাঁকুড়া জেলাতেও সম্প্রসারিত করা হ'য়েছে। এছাড়াও পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও বীরভূম জেলাতে তসর চাষের জন্য একটি ব্যাপক পরিকল্পনা রূপায়ণের জন্য হাতে নেওয়া হ'য়েছে। এই পরিকল্পনাতে ষষ্ঠ-পঞ্চবার্ষিক যোজনাকালে ৫০০ হেক্টর জমিতে তসর কীট পালনের জন্য তত্ত্বাবধায়ক বৃক্ষরোপণের কাজকেও ধরা হ'য়েছে। এর ফলে ৫০০ আদিবাসী পরিবার উপকৃত হবেন। জলপাইগুড়ি ও কুচবিহারে এড়ি-শিল্পের পুনর্গঠনের জন্য একটি পরীক্ষামূলক কর্মপ্রকল্পের কাজও হাতে নেওয়া হ'য়েছে।

২১। হস্তচালিত তাঁতশিল্প বহু গৌরবজনক ঐতিহ্যের স্বাক্ষর বহন করছে। এর অপরূপ কারুকলা এবং শৈল্পিক কুশলতার দৃষ্টান্তও রয়েছে। তবে তা ছাড়াও আমাদের রাজ্যের অর্থনীতিতে এর একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। এটাকে সবচাইতে বড় কুটীর শিল্প বলা চলে এবং কৃষিক্ষেত্রের পরেই এটাকে গ্রামাঞ্চলের দ্বিতীয় বৃহত্তম কর্মসংস্থানের পথ বলা যেতে পারে। প্রায় ছ'লক্ষ লোক জীবিকার জন্য এই শিল্পের উপর প্রত্যক্ষভাবে নির্ভরশীল। রাজ্যের মোট বস্ত্র উৎপাদনের প্রায় চল্লিশ ভাগই হস্তচালিত তাঁত শিল্প যোগান দেয়।

২২। আমাদের বিবেচনায় গ্রামাঞ্চলে ইতস্তত বিক্ষিপ্তভাবে যে সমস্ত হস্তচালিত তাঁত ছড়িয়ে আছে সেগুলিকে সংগঠিত করে যদি তাঁতীদের সমবায় সমিতিভুক্ত করা যায় তাহলে এই শিল্পের সর্ব্বোত্তম বিকাশ ঘটানো সম্ভব। সুতরাং তাঁতশিল্পীদের ক্রমশঃ অধিক সংখ্যায় সমবায় ক্ষেত্রে নিয়ে আসার জন্য আমরা একান্তভাবে চেষ্টা করে যাচ্ছি। স্থির করা হয়েছে যে ১৯৮৪-৮৫ সালের মধ্যে অর্থাৎ ষষ্ঠ যোজনাকালে ন্যূনপক্ষে ৬০ ভাগ হস্তচালিত তাঁতকে সমবায় সেক্টর-এর অধীনে আনা হবে পঞ্চায়েত সমিতিগুলির সহায়তায় ১৪০টি সমবায় সমিতিকে সংগঠিত করার জন্য একটি কর্মসূচী নেওয়া হয়েছে। প্রত্যেক সমিতির মধ্যে একটি বা দুটি তাঁত আছে এরূপ ১০০ থেকে ২৫০ পর্যন্ত প্রান্তিক তাঁতশিল্পীকে নেওয়া হবে। এগুলির অধিকাংশই এখন কাজ শুরু করেছে।

২৩। এই রাজ্যে এমন অনেক তাঁতশিল্পী আছেন যাঁদের নিজস্ব একটিও তাঁত নেই। তাঁরা সাধারণত মজুরিতে মহাজনের অধীনে কাজ করেন এবং সাধারণত তাঁদের কাজের কোন স্থায়িত্ব নেই। তাঁদের অনেকের এমনকি একটি তাঁত বসানোর মত জায়গাও নেই। এই সমস্ত তাঁতহীন তাঁতশিল্পীদের সংগঠিত করে সমবায় সমিতিভুক্ত

করার জন্য একটি বিশেষ কর্মসূচী হাতে নেওয়া হ'য়েছে। সমবায় সমিতিগুলিকে তাঁদের তন্তুশিল্পী সদস্যদের জন্য তাঁতশালা নির্মাণ এবং তাঁত ও আনুষঙ্গিক যন্ত্রপাতি কেনার জন্য ঋণ-তথা-অনুদানের ভিত্তিতে আর্থিক সাহায্য দেওয়া হ'য়েছে। গত তিন বছরে ৮০০ জনের বেশী তাঁত শিল্পীকে নিয়ে এইরকম ২১টি সমিতি গড়ে তোলা হ'য়েছে।

২৪। তন্তুশিল্পীগণ যাতে সমবায় সমিতিগুলির অংশ কিনতে পারেন সেজন্য তাঁদের অংশিদারী মূলধন দেওয়ার উদ্দেশ্যে একটি কর্মপ্রকল্প নেওয়া হ'য়েছে। তাছাড়া, সমবায় সমিতিগুলির ইক্যুইটি ভিত্তিকে শক্তিশালী করার জন্য এবং তাদিয়ে তাঁদের ঋণগ্রহণ ক্ষমতাকে বাড়ানোর জন্য সরকার সমিতিগুলির ইক্যুইটিতে অংশগ্রহণ করেছেন।

২৫। রাজ্যসরকারের বাজেট থেকে সমবায় সমিতিগুলিকে সীমিত পরিমাণ কার্যকরী মূলধন দেওয়া হয়। হস্তচালিত তাঁতগুলিকে পুনরায় সুবিধাজনক সুদে এবং সমবায় ব্যাঙ্কের নিজস্ব তহবিল থেকে স্বাভাবিক হারে সুদের বিনিময়ে ভারতের রিজার্ভ ব্যাঙ্কের কর্মপ্রকল্পের অধীনে ঋণদানের সুযোগসুবিধা দেওয়া হ'য়েছে। উৎপাদন ক্ষমতা বাড়ানোর এবং তন্তুজ বস্ত্রের গুণগত উৎকর্ষসাধনের জন্য উন্নতধরণের যন্ত্রপাতি ক্রয়ের উদ্দেশ্যে সমবায় সমিতিগুলিকে ঋণ-তথা-অনুদানের ভিত্তিতে আর্থিক সহায়তাদান মঞ্জুর করা হ'য়েছে।

২৬। নক্সাতৈরীকে উন্নতমানের করার জন্য খুব বেশী জোর দেওয়া হ'য়েছে। গত কয়েক বছরে হাজার হাজার নতুন নক্সার শাড়ী বাজারে ছাড়া হ'য়েছে। এইসব সৌখীন শাড়ী গ্রাহকদের মধ্যে বেশ জনপ্রিয় হ'য়ে উঠেছে। আধুনিককালে রুচিবদলের দিকে নজর রেখে মিশ্র-তন্তু বয়নের কাজ শুরু করা হ'য়েছে। বর্তমানে ৫০,০০০ মিটার পলিয়েস্টার শার্টিং প্রতিমাসে উৎপাদন করা হ'চ্ছে। পলিয়েস্টার শাড়ী ও স্যুটিং উৎপাদনের কাজও হাতে নেওয়া হ'য়েছে এবং উৎপন্ন কাপড় খুব শীঘ্রই বাজারে ছাড়া হ'বে।

২৭। হ্যাঙ্ক-ইয়ার্ণ-এর ব্যাপারে পশ্চিমবঙ্গ এখনও ঘাটতি রাজ্যের মধ্যে পড়ে। মিহি সূতোর জন্য এই রাজ্যকে অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয় বিশেষ করে

নির্ভর করতে হয় বিশেষ করে দক্ষিণী রাজ্যগুলির উপর। শ্রীরামপুরে সমবায়ভিত্তিতে যে স্পিনিং মিল চলছে তার সুতোকাটার ক্ষমতাকে বাড়িয়ে এখন ২৫,০০০ ( স্পিণ্ডলেজ )-এ ওঠানো হ'য়েছে। সমবায় সেক্টরে দুইটি এবং সরকারী সেক্টরেটি এক সেটে তিনটি নতুন সুতাকল বসানো হ'য়েছে। এর প্রত্যেকটির সুতাকাটার ক্ষমতা ২৫,০০০ ( স্পিণ্ডলেজ )।

২৮। হস্তচালিত তাঁতশিল্পীদের স্থায়ী কাজের সংস্থান করা এবং ভরতুকি প্রদত্ত দামে দুর্বলতর শ্রেণীর লোকদের জন্য উপযুক্ত মানের কাপড় সরবরাহ করার উদ্দেশ্যে জনতা কাপড় উৎপাদন করার কর্মপ্রকল্প হল একটি অন্যতম প্রয়োজনীয় কর্মসূচী। এই রাজ্যের প্রায় ১০,০০০ তাঁতশিল্পী এখন জনতা শাড়ী উৎপাদনের কাজে নিয়োজিত আছেন। ১৯৮১-৮২ সালে ২৫.৫০ মিলিয়ন বর্গমিটার এই জাতীয় কাপড় উৎপাদন করা হয় এবং ১৯৮২-৮৩ সালে এটা ২৮ মিলিয়ান বর্গমিটার পর্যন্ত বাড়ানো যাবে বলে মনে হয়।

২৯। হস্তচালিত তাঁত শিল্পী সমবায় সমিতিভুক্ত সদস্যদের কল্যাণের জন্য ভবিষ্যৎ নিধি ( প্রভিডেণ্ট ফাণ্ড ) গঠনের উদ্দেশ্যে একটি কর্মপ্রকল্প চালু করা হ'য়েছে। তাঁত শিল্পীগণ যে মজুরী পাবেন তার প্রতি টাকা পিছু ঐ তাঁতশিল্পী দেবেন ১ পয়সা, সমিতি দেবেন ২ পয়সা আর সরকার মঞ্জুর করবেন ৩ পয়সা।

৩০। পরিশিষ্টে যে সংখ্যাতত্ত্ব দেওয়া হ'ল তা থেকে এই বিভাগের কয়েকটি গুরুত্বপূর্ণ অগ্রগতির বিষয় জানা যাবে।

৩১। নির্দিষ্ট কর্মপ্রকল্পের জন্য ব্যয় বরাদ্দের বিষদ বিবরণ ১৯৮২-৮৩ সালের অসামরিক বাজেট বরাদ্দের ২য় অংশে ১৮১৮ থেকে ১৮৬৯ পৃষ্ঠায় পাওয়া যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং ৬৩ নং দাবীটি মঞ্জুর করার জন্য সভার অনুমোদন চাইছি।

# পরিশিষ্ট

| ক্রমিক সংখ্যা | দফা | ইউনিট | ১৯৭৮–৭৯ | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ | ১৯৮২-৮৩ (প্রাক্কালিন) |
|---|---|---|---|---|---|---|---|
| ১ । | ক্ষুদ্র শিল্প ইউনিটের নূতন নিবন্ধন | নং | ১০,৯৪৪ | ১৩,৬৯৯ | ১২,৭৭৫ | ১২,০৪২ | ১২,০০০ |
| ২ । | নূতন ক্ষুদ্র শিল্প সেট-আপ | নং | ২,৬০৮ | ৩,৪০৮ | ৩,৭১৫ | ৪,৫১৯ | ৪,৭৩০ |
| ৩ । | অতিরিক্ত কর্মসংস্থান | নং | ১৩,৪৬৪ | ১৬,৯৮৯ | ১৮,১১৯ | ২৫,৬২৮ | ৩৭,৬০০ |
| ৪ । | বি, এস, এ, আই ঋণ | লক্ষ টাকার অংকে | ৪৩·৩৭ | ৫৮.৫০ | ৬৭·২২ | ৫৯·৫৯ | ·০১ |
| ৫ । | প্রান্তিক অর্থ ( এ, ই, পি ) | | ১৭·৮১ | ২৩·২৯ | ৩৩·১৯ | ৩২·০০ | ৪৫·০০ |
| | রাজ্য যোজনা প্রান্তিক অর্থ ( কুটির ও ক্ষুদ্র শিল্প ) | ” | — | — | ২·১৩ | ২·৩৪ | ১·০০ |
| ৬ । | রাজ্য উৎসাহ-দান | ” | ২৮·৬৭ | ৩৪·০০ | ৬৭·৮৫ | ৬৫·৬৭ | ৬৮·৪৮ |
| | কেন্দ্রীয় উৎসাহ-দান | ” | ১৩·৮০ | ১১·৩১ | ২৪·৭৫ | ২৩·৭৩ | ২৫·০০ |
| ৭ । | প্রতিষ্ঠান, অর্থ (অনুমোদিত প্রকল্প ব্যয়) | ” | | | | | |
| | ১) এ, ই, পি/স্বাভাবিক | ” | — | ২৮·৫৪ | ২৫·৬৮ | ৩৯·২২ | -- |
| | ২) ডি, আর, আই | ” | — | ০·৩৭ | ০·৬৭ | ০·৭১ | — |
| | ৩) আই, আর, ডি, (আই অ্যাণ্ড এ) অনুমোদিত বিষয় | নং | — | — | — | ১৭,৭৯৫ | ২৫,১২৫ |
| ৮ । | গ্রামীণ বিপণন বিক্রয়কেন্দ্র স্থাপন | নং | — | — | — | ৫১ | ৮২ (ক্রমপুঞ্জিত) |
| ৯ । | শিল্প তালুক | নং (ক্রমপুঞ্জিত) | — | ১৭ | ২০ | ২১ | ২৩ |

| হস্তচালিত তাঁত | ইউনিট | ১৯৭৮—৭৯ | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ | ১৯৮২-৮৩ (আনুমানিক) |
|---|---|---|---|---|---|---|
| ১। সমবায় সমিতির অধীন হস্তচালিত তাঁতশিল্পী | % | ২০ | ২৩·২ | ৩৩ | ৩৫ | ৪৫ |
| ২। শেয়ার মূলধন সমেত সমবায় সমিতির শেয়ারের ভিত্তিকে জোরদার করা | (লক্ষের অঙ্কে টাকা) | ৩০ | ৭২ | ৮০ | ৪৫ | ৪৬ |
| ৩। কার্যকরী মূলধনী ঋণ ও ঋণের সুবিধাদি | (লক্ষের অঙ্কে টাকা) | ১৬৭·১৭ | ১৮৫·৬৫ | ৪০৪·৫৪ | ৫৪০·২৫ | এন, এ |
| ৪। জনতা কাপড়ের উৎপাদন | (লক্ষের অঙ্কে বর্গ মিঃ) | ১০৮·৫ | ১৩০·০০ | ২১৪·০০ | ২৫৫·০০ | ২৮০.০০ |
| মোট বিক্রয় ঃ— | | | | | | |
| ১। পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন | (লক্ষের অঙ্কে টাকা) | ৮০৩·৪৮ | ১৪৩৭·৬১ | ১৬০০·০০ | ২২৮৭·২৫ | এন, এ |
| ২। পশ্চিমবঙ্গ হস্তচালিত ও বিদ্যুৎচালিত তাঁত উন্নয়ন কর্পোরেশন | ” | ৮২·২৭ | ২০১·৫২ | ৩০০·০০ | ৫৩০·০০ | ৭১০·০০ |
| ৩। পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প উন্নয়ন কর্পোরেশন | ” | ১৪·৩০ | ১৮·৮১ | ৪০·৩০ | ৩৫·০০ | ৬০·০০ |
| ৪। পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন কর্পোরেশন | ” | ৮·৩৪ | ২২·৮১ | ৩৫·০০ | ১১৮·০০ | ১৫০·০০ |

পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন কর্তৃক কাঁচামালের যোগান ( বিক্রয় )

| | | | ১৯৭৮-৭৯ | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ (২৪।২।৮২ তারিখ পর্যন্ত) |
|---|---|---|---|---|---|---|
| (ক) | ইস্পাত | (মেট্রিক টন) | ১০,০৩৭ | ১৮,৮৮৪ | ১৮,২৪৪ | ১৩,৬৬৬ |
| (খ) | লৌহপিণ্ড | ” | ৫০ | ১২,৭৪০ | ২৯,৮২৪ | ২৬,৬২৯ |
| (গ) | হার্ড কোক | ” | ৩৩,৮৬৫ | ৪১,৭৬৭ | ৩৭,০৪৩ | ৩৬,৬৬১ |
| (ঘ) | ব্রীজ কোক | ” | ২৭,৪৪৫ | ৫৬,৭৭০ | ৫৫,৩৪৩ | ১৫,১০০ |
| (ঙ) | প্যারাফিন মোম | ” | ৫,০৮৯ | ৪,৬১১ | ৫,৯০৫ | ৮,৭৮৮ |
| (চ) | ভেড়ার চর্বি | ” | ১,৭৪৬ | ১,৫৭৩ | ১,৩১০ | ১৫৮ |

**শ্রীঅতীশ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুটির এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের যে বাজেট মন্ত্রী আজকে এখানে পেশ করলেন আমি তার বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকারের যতগুলি দপ্তর আছে আমার মনে হয় তার মধ্যে এই কটেজ এ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ হচ্ছে সবচেয়ে নেগলেকটেড দপ্তর। এর আগে এই দপ্তরে একজন পূর্ণ মন্ত্রী ছিলেন। তিনি পরাজিত হয়ে আমাদের কাছ থেকে বিদায় নিয়েছেন। দুঃখের বিষয় এই দপ্তরের ভার এখন একজন রাষ্ট্রমন্ত্রীর হাতে আছে। তিনি খুব ইয়ং, আমাদের বন্ধুবর। কিন্তু এই রকম একটা গুরুত্বপূর্ণ দপ্তর যেটা সত্যিকারের পশ্চিমবাংলার বিভিন্ন সমস্যা মেটাতে পারে, বিশেষ করে গ্রামাঞ্চলের সমস্যার সমাধান, বেকারত্বের সমস্যার সমাধান মেটাতে পারে, সেই দপ্তর দেখাশোনার জন্য একজন রাষ্ট্রমন্ত্রীকে দায়িত্ব ভার দেওয়া হয়েছে। সেটা অত্যন্ত দুঃখের ব্যাপার। সেজন্য আমার মনে হয় এই দপ্তরের যে গুরুত্ব আছে, পশ্চিমবঙ্গের বিভিন্ন সমস্যা মেটাবার জন্য, সেই গুরুত্ব মুখ্যমন্ত্রী বা বামফ্রন্ট সরকার উপলব্ধি করতে পারেন নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই কুটির এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের মাধ্যমে পশ্চিমবঙ্গের সমস্যাগুলির মধ্যে সবচেয়ে বড় সমস্যা, বেকার সমস্যার সমাধান করা যায়। বিশেষ করে এই জন্য যে, এর দুটি ভাগ আছে, একটি হচ্ছে কুটিব শিল্প এবং আর একটি হচ্ছে ক্ষুদ্র শিল্প। আমাদের গ্রামবাংলা এবং শহর বাংলার কিছু কিছু মানুষ বংশ-পরম্পরায় বিভিন্ন কুটির শিল্পে নিযুক্ত আছেন। আমরা লক্ষ্য করছি যে সেই ট্রাডিশন্যাল ইণ্ডাস্ট্রিজ, যেগুলি সাধারণতঃ পশ্চিমবাংলার কুটির শিল্প বলে পরিচিত, সেগুলি আসতে আসতে ক্ষীণপ্রায় হয়ে যাচ্ছে। এর বিভিন্ন কারণ আছে, সেগুলিতে আমি পরে আসছি। কিন্তু সেগুলি পুনরুজ্জীবিত করবার প্রয়াস, সেই প্রয়াস একেবারে হচ্ছে না। এই ক্ষুদ্র শিল্প দপ্তর মাত্র ১০ হাজার টাকা নিয়োগ করলে একজন মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা যায়। যেখানে একটু আগে বাজেট হল কানাইবাবুর দপ্তর, মাঝারি বা বড় শিল্পের সেখানে অন্ততঃ পক্ষে এক লাখ টাকা নিয়োগ করার প্রয়োজন হয় একজন মানুষের কর্মসংস্থান করার জন্য। কিন্তু যেখানে অল্প টাকায় একটা মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা যায়, সেখানে সেই দপ্তরকে এইভাবে নেগলেক্ট করা, তাকে কোন গুরুত্ব না দেওয়া কতখানি মূর্খের পরিচয় হয়েছে সেটা চিন্তা করবার জন্য আপনাকে অনুরোধ জানাব। বামফ্রন্ট মন্ত্রী সভার সদস্যরা এবং বামফ্রন্টের বিধানসভার সভ্যরা সব সময় বলে থাকেন, গ্রামে, গঞ্জে শ্লোগান দেন যে আমূল ভূমি সংস্কারের মাধ্যমে বেকার সমস্যার সমাধান করতে হবে। আমরা বহুবার এই বিধানসভায় বলেছি, গতবারেও বলেছি, আজকেও

বলছি যে এটা ভাঁওতা ছাড়া আর কিছু নয়। ভূমি সংস্কার করে বেকার সমস্যার সমাধান করা যায় না। গ্রামের মধ্যে কুটির শিল্পের মাধ্যমে সমাধান করতে হবে। গ্রামের তন্তুবায়দের আরও অর্থ সংস্থানের ব্যবস্থা করতে হবে। শিল্প স্থাপন করার একটা অনীহা আমরা লক্ষ্য করছি, পশ্চিমবঙ্গে সেই অনীহা দূর করবার চেষ্টা করতে হবে। সেগুলি করে যদি বেকার সমস্যার সমাধান করা যায় তাহলে নিশ্চয় তা করতে হবে। কিন্তু বামফ্রন্ট সরকারের সেদিকে কোন লক্ষ্য নেই। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। অথচ এটাই আমরা লক্ষ্য করছি। আমাদের সময়ে আমরা এদিকে লক্ষ্য দিয়েছিলাম। আমি এই দপ্তরের গুরুত্বের কথা আগেই বলেছি। আপনি দেখেছেন, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় এই বাজেট বরাদ্দ পেশ করে যে পরিমাণ অর্থ মঞ্জুরী চেয়েছেন সেই টাকাটা কত নগণ্য, মাত্র ৯ কোটি টাকা। এই ৯ কোটি টাকা কর্মীদের বেতন এবং অন্যান্য উৎপাদনহীন ব্যাপারেই চলে যাবে। সুতরাং কুটির শিল্পের উন্নতির জন্য যে টাকা প্রয়োজন সে টাকার প্রস্তাব এখানে আনা হয়নি। প্রকৃতপক্ষে যারা কুটির শিল্পে নিযুক্ত, ক্ষুদ্র শিল্পের সঙ্গে যুক্ত তাদের এই টাকা কোন কাজে লাগবে না। আমাদের সময়ে আমরা এর গুরুত্বটা বাড়াবার জন্য চেষ্টা করেছিলাম। এই সরকারের আর্থিক অবস্থা অত্যন্ত সঙ্গীন আমরা জানি, এবং সেজন্যই টাকার অঙ্কটা অত্যন্ত কম হয়েছে।

[6-55—7-05 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই দপ্তরের গুরুত্ব বুঝি। এই দপ্তরে অন্ততঃ পক্ষে সম্পূর্ণ বাজেটের শতকরা ৬ ভাগ টাকা বরাদ্দ করা উচিত। সরকার যে বাজেট পেশ করেন সেই বাজেটের শতকরা ৬ ভাগ এই দপ্তরে ব্যয় করা উচিত বলে আমি মনে করি। আমাদের সময় আমরা দেখেছি যে, যে দাবি পেশ করেছি তার মধ্যে আমরা যতটা পেরেছি এই দপ্তরে বাড়াবার চেষ্টা করেছি। আমাদের সরকার যে বাজেট পেশ করতো তার শতকরা তিন চার ভাগ এই দপ্তরে বরাদ্দ করতে পেরেছিলাম। আমি জানিনা যে এই ৯ কোটি টাকা এই বাজেটের কত পার্সেন্টেজ হবে। কারণ কিছুক্ষণ আগে এই বই আমরা পেলাম। হয়ত ১-২ পারসেন্টেজ হবে, তার বেশী হবে না। এই টাকা দিয়ে শিল্পের মাধ্যমে বেকার সমস্যার সমাধান হবে না। এই টাকার দ্বারা যারা ক্ষুদ্র শিল্প বা কুটির শিল্পে নির্ভর করে বা যুক্ত আছে তাদের কোন সমস্যার সমাধান হবে বলে আমি মনে করি না। তাই আমি আশা করবো এই মন্ত্রীসভা এই গুরুত্বপূর্ণ দপ্তরের কথা চিন্তা করে টাকার অংশ আরো বৃদ্ধি করবেন। যে অনুপাতে পুলিশ বাজেট বা অন্যান্য বাজেটে টাকা বাড়ানো হয়েছে,

সেই অনুপাতে বাড়ানো উচিত। এখন পুলিশ বাজেট ১০০ কোটিতে পৌঁছে গেছে। অথচ এই গুরুত্বপূর্ণ দপ্তর, যেখানে নানা রকম সমস্যা সমাধান হয়, অথচ তার বরাদ্দ এতো কম? মাত্র ৯ কোটি টাকা। এর দ্বারা কোন সমস্যার সমাধান হবে বলে আমি মনে করি না। এখানে নানা রকম অসুবিধা আছে। সাধারণত আমরা যেগুলি দেখে থাকি যে এই দপ্তরের অফিসারদের সব সময় ফিল্ড ওয়ার্ক করতে হয়। তাদের জন্যই অনেক টাকা লেগে যায়। তাহলে ক্ষুদ্র এবং কুটির শিল্প স্থাপন করবার জন্য কি ভাবে খরচা করবেন? আবার যে সমস্ত এন্ট্রাপ্রেনিওর ক্ষুদ্র এবং কুটির শিল্প স্থাপন করতে চান তাদের সেই দপ্তরে গিয়ে অনেক বাধা পেতে হয়। এই দপ্তরে যে সমস্ত কর্মচারী আছে তাদের উচিত হচ্ছে এই এন্ট্রাপেনিওরদের উৎসাহিত করা। কিন্তু সেই জায়গায় দেখা যায় তারা যে সমস্ত বাধা বিপত্তির কথা বলেন যে তাতে এন্ট্রাপেনিওররা পালিয়ে আসতে বাধ্য হয়। তারা নানা ভাবে ঘোরাঘুরি করে শেষে নিরুৎসাহ হয়ে ফিরে আসে। তাহলে কি করে তারা এই ক্ষুদ্র এবং কুটির শিল্পে উদ্যোগী হবে? যাতে এই পরিবেশ পরিবর্ত্তন করে কর্মচারীরা যদি ঠিক ভাবে কাজ করে সেটা দেখতে হবে। এই এন্ট্রাপেনিওরা যাতে উৎসাহিত হয় এবং তাদের যাতে টেনে এনে বিভিন্ন ধরনের শিল্প স্থাপন করা যায় সেটা দেখতে হবে। কেন্দ্রীয় সরকার-এর এটা সংস্থা আছে,---স্মল স্কেল ইণ্ডাস্ট্রি সারভিস ইনষ্টিটিউট যাকে সংক্ষেপে এস. আই. এস. আই. বলে তারা আমাদের কাছে বলেছে এবং আমরাও খবরা-খবর রাখি যে প্রতি বছর প্রায় ৩শো থেকে ৪শো স্কীম তারা মঞ্জুর করে। এখান থেকে মঞ্জুর হবার পর তারা সংস্থা থেকে টাকা পায়। এখানে টাকার ব্যবস্থা করতে গিয়ে নানা রকম বাধা বিপত্তির মধ্যে পড়ে সেই স্কীম চালু করতে পারে না। দেখা যায় শতকরা ১ ভাগ লোক শিল্প স্থাপন করতে পারে। তারপর আবার কারখানা করতে গিয়ে অনেক বাধা বিপত্তি আছে। অনেক ক্ষেত্রে যারা ক্ষুদ্র শিল্প স্থাপন করতে চায় তারা বাধাগুলি অতিক্রম করতে পারে না। সেই জন্য এই সমস্ত ভেস্তে যায়। কোন কাজের কাজ হচ্ছে না। এইগুলি যাতে দূর করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। এইগুলি অতি সহজেই করা যায়, এইগুলি করা খুব একটা শক্ত নয়। এই কাজগুলি ঠিক ম'ত করতে পারলে পশ্চিমবাংলায় বেকার সমস্যার সমাধান কিছুটা হবে, এই বিষয়ে কোন সন্দেহ নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দু-একটি কথা বলতে চাই। আপনি জানেন যে পশ্চিমবাংলার যে রাজনৈতিক অবস্থা এবং বামফ্রন্ট সরকারের যে নীতি এবং যে ভাবে টাকা খরচ করবার নীতি গ্রহণ করেছেন সেটা ঠিকমত হয়নি, সম্পূর্ণ

ভ্রান্ত নীতি গ্রহণ করা হয়েছে। যেভাবে খরচ করা হয়েছে তাতে উৎপাদন কিছু বাড়েনি। এই বেকার ভাতা দিয়ে কোটি কোটি টাকা নষ্ট হয়ে গেছে। এই টাকা দিয়ে যদি কারখানা স্থাপন করতেন তাহলে কিছু বেকারের চিরস্থায়ী ভাবে চাকুরী হ'ত। তা না করে ৫০ টাকা করে ৩ বছর দিয়ে তারপর আবার বন্ধ করে দিলেন। এর দ্বারা সমাজের কোন উন্নতি হয় না। এতে বেকারদের সমস্যা কিছু কমে না। বরং তাদের অধঃপতন হয়েছে।

তাদের নৈতিক অধঃপতন হয়েছে। ৫০ টাকা করে বেকারভাতা নিয়ে তারা সিনেমা দেখতে এবং সিগারেট খেতে শিখেছে। ৩ বছর পরে তারা সমাজের একটা বোঝা হয়ে দাঁড়াচ্ছে। এ উৎপাদনহীন টাকা খরচের বিষয়ে আনন্দ বাজার পত্রিকাতে একটা খবর বেরিয়েছিল, সেটি আমি পড়ে শোনাচ্ছি। আপনারা টাকা সিনেমা প্রোডিউসারদের দিয়েছেন। যারা ছবি বের করে তাদের আপনারা লক্ষ লক্ষ টাকা দিয়েছেন। এবং তাও দিয়েছেন, আপনাদের দলগত যে সমস্ত প্রতিষ্ঠান আছে, ক্লাব আছে, তাদেরই। এইভাবে আপনারা টাকা খরচ করেছেন। কোন চিরস্থায়ী বন্দোবস্ত যাতে পশ্চিমবঙ্গের মানুষের হতে পারে, সেদিকে লক্ষ্য দেন নি। অথচ যে টাকা খরচ করলে পশ্চিমবঙ্গের মানুষের একটা চিরস্থায়ী বন্দোবস্ত হতে পারতো, ক্ষুদ্র শিল্পের প্রসার লাভ করতে পারতো, একটা কারখানা স্থাপন হতে পারতো, সেরকম কোন সুবন্দোবস্ত আপনারা করতে পারেন নি। সেরকম কোন উদ্যোগ আপনারা গ্রহণ করেন নি। গত ৮-৭-১৯৮২ তারিখে আনন্দ বাজার পত্রিকা থেকে আমি পড়ে শোনাচ্ছি। রাজ্যে বেকার সমস্যার কি ভয়াবহ অবস্থা হয়েছে এই ৫০ টাকা বা ১০০ টাকা করে বেকার ভাতা দেওয়ার ফলে তা এখানে বলা হয়েছে। অথচ, এই টাকা ব্যয় যদি কোন শিল্পস্থাপনে করা যেত, তাহলে অন্ততঃ ৫০ হাজার বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করা সম্ভব হতে পারত। ছোট শিল্পস্থাপন সম্ভব হতো। এবং এতে প্রতি ১০,০০০ হাজার টাকা ব্যয় করে ১ জন করে বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করা যেতে পারত। ১০০ কোটি টাকা যা আপনারা ব্যয় করেছেন, তাতে করে অন্ততঃপক্ষে ১ লক্ষ কর্মসংস্থান সম্ভব হতে পারত। কিন্তু তা হয়নি। এটা অত্যন্ত দুঃখের কথা। গত ৫ বছরে বামফ্রন্ট সরকার যেভাবে টাকা খরচ করেছেন, যে নীতির বশবর্ত্তী হয়ে খরচ করেছেন, তা সম্পুর্ণ ভ্রান্ত। এর ফলে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় হু হু করে বেকার বেড়ে যাচ্ছে। ১৯৭৭ সালে যে বেকারের সংখ্যা ছিল মাত্র ১৮ লক্ষ, তা বর্তমানে বেড়ে ৪০ লক্ষে পৌছেছে। বেকার সমস্যার কোন সমাধান আপনারা করতে পারেন নি। সেজন্য আমি বলব, টাকা খরচ করবার

এই নীতি আপনারা পরিবর্ত্তন করুন, এখনও সময় আছে। এবং নীতি পরিবর্ত্তন করে এই দপ্তরের বরাদ্দকৃত অর্থের বৃদ্ধি ঘটান। যদিও জানি, ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা মানে আপনাদের দলীয় স্বার্থে টাকা ব্যয়ের সুযোগ বেড়ে যাওয়া, তবুও আমি বলব, এতে বেকার সমস্যার কিছু সমাধান হবে, তারা একটা পথ খুঁজে পাবে। সেজন্য এই বক্তব্যকে জরুরী মনে করে এটি করুন। একটু আগে শিল্প দপ্তরের বাজেট নিয়ে এখানে আলোচনা হয়েছে। আলোচনাকালে বলা হয়েছে, একটা বড় শিল্প বা মাঝারী শিল্প যদি বন্ধ হয়ে যায়, তার অনুসন্ধান করা হয় এবং প্রয়োজন হলে সেগুলি খোলবারও ব্যবস্থা করা হয়। তারজন্য ক্লোজড্ এ্যাণ্ড সিক ইণ্ডাষ্ট্রি তাদের আই. আর. সি. আই. বা ইণ্ডাষ্ট্রিয়াল রিফাইন্যানসিং কর্পোরেশানের মাধ্যমে অর্থ সাহায্য দিয়ে থাকে। দুঃখের বিষয়, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে সে রকম কোন ব্যবস্থা নেই। ক্ষুদ্র শিল্প যদি একবার বন্ধ হয়ে যায়, তাকে সাহায্য দেবার মত কোন ব্যবস্থা নেই। সত্যিকারের এ রকম বন্ধ ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে কি করে খোলা যায়, তার ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্প কতগুলি বন্ধ হয়ে আছে, তার পরিসংখ্যানও ঠিকমত পাওয়ার কোন ব্যবস্থা নেই। এদিকেও ব্যবস্থা নেওয়ার দরকার আছে। সরকারকে দেখতে হবে কতগুলি ক্ষুদ্রশিল্প বন্ধ হয়ে যাচ্ছে, কোনগুলি সিক অবস্থাতে আছে এবং তাদের সংখ্যাও বা কি, কি ভাবে সেগুলিকে পুনরুজ্জীবিত করা যায়, এ সম্বন্ধেও মন্ত্রীসভা নিশ্চয়ই চিন্তা ভাবনা করবেন—এ অনুরোধ আমি জানাই।

[ 7-05—7-15 P.M. ]

প্রত্যেক বছর যথারীতি প্রসিডিওর অনুসারে ইকনমিক রিভিউ পিছিয়ে যাচ্ছে। আপনারা বছরে ৪, ৫, ৬টি করে ক্ষুদ্রশিল্প তৈরী করেন তার মধ্যে কতগুলি জ্যান্ত এবং কতকগুলি মৃতপ্রায় আছে তার খবর আপনারা রাখে না। অধিকাংশ মৃতপ্রায় হয়ে গেছে এবং অবলুপ্তি ঘটেছে। সেগুলি নিয়ে আপনাদের চিন্তা কবার দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগেই বলেছি যে ক্ষুদ্র কুটির শিল্পে একজন এণ্টার প্রেনর ধরণের কাজ করেন এবং তিনি যে পরিশ্রম করেন এবং হয়রানির সম্মুখীন হন, তার যে পরিবেশ দরকার সেই পরিবেশ সৃষ্টি করা সবচেয়ে বেশী দরকার পশ্চিমবঙ্গে। আমরা জানি বিদ্যুতের সমস্যা আছে পশ্চিমবঙ্গে এবং নানা রকম কাঁচামালের সমস্যা আছে। এখানে ফ্রেট ইকুয়েলাইজেশানের সমস্যা আছে। কানাইবাবু বললেন যে এই ফ্রেট ইকুয়েলাই-জেশান আমাদের সময়ে আমরা তুলেছিলাম কেন্দ্রীয় সরকারের সঙ্গে। আমরা

জানি ২টি কারণে পশ্চিমবঙ্গের শিল্প পিছিয়ে যাচ্ছে। তার একটি কারণ হচ্ছে যে সুবিধা ছিল কয়লা এবং লোহার ক্ষেত্রে—সেখানে কয়লা এবং লোহার ফ্রেট-ইকুয়েলাইজেশানের পরে সেই সুবিধা পশ্চিমবঙ্গে এখন নেই এবং সে দরুণ আমরা নিশ্চয় সুবিধা চাইব। তুলার ক্ষেত্রে পশ্চিম ভারত থেকে এবং দক্ষিণ ভারত থেকে ফ্রেট ইকুয়েলাইজেশান হওয়া দরকার। এই প্রস্তাব আমরা তুলেছিলাম ১৯৭০-৭৪ সালে। তিনি সেটা স্বীকার করে নিয়েছেন। কিন্তু পশ্চিমবঙ্গে মাঝারি, ক্ষুদ্র ও কুটির শিল্পের পিছিয়ে যাবার একটা কারণ হতে পারে বিদ্যুতের অভাব। আমি গতবার বাজেট বক্তৃতার সময়ে বলেছিলাম, এখনও যেটা বলছি যে বিদ্যুতের অভাবই এর প্রধান কারণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনে আশ্চর্য হবেন যে আমাদের পশ্চিমবঙ্গে ৬ হাজার পাওয়ার লুম ছিল—বোম্বাই, গুজরাটে যেখানে পাওয়ারলুমগুলি হু হু করে বেড়ে যাচ্ছে সেখানে আমাদের পাওয়ারলুমগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এই পাওয়ারলুমগুলিতে বহু লোকের কর্মসংস্থান হয়। আমাদের পশ্চিমবঙ্গে ৬ হাজার পাওয়ারলুমের মধ্যে শতকরা ১৫ শতাংশ পাওয়ারলুম বন্ধ হয়ে গেছে বিদ্যুতের অভাবে। তাছাড়া পাওয়ারলুম তৈরী হওয়ার জন্য রাজ্যে যে আর্থিক লোন দেওয়া হয়েছিল সেই লোন ঠিকমত ফেরৎ দেওয়া হচ্ছে না অন্তত ১৫-১৬টি সেখানে বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থায় আমরা কি করে বলবো যে ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রসার লাভ করেছে। আমার সেটা বোধগম্য হয়নি। আমরা জানি যে আপনাদের ডাইরেক্টরেট আছে, সেই ডাইরেক্টরেট কিন্তু ঠিকমত চলছে না। এখানে কয়েকজনের নাম আমি করবো যাদের মস্ত ঘাটি আছে সেখানে এবং তার ফলে সেখানে সরকারী উচ্চপদস্থ কর্মচারীরা ঠিকমত কাজ করতে পারছে না। সেখানে যে কো-অর্ডিনেশান কমিটি আছে, তাদের মরজি না থাকলে অফিসাররা ঠিকমত ডিসিসান নিতে পারছেন না। এঁদের মধ্যে একজন হচ্ছেন দীপা চ্যাটার্জী ইনি লোয়ার ডিভিশান ক্লার্ক, একজন রাধাকান্ত ভট্টাচার্য্য ইনি কো-অর্ডিনেশান কমিটি কর্তা, আরেকজন সুনীল দত্ত উনি একজন ষ্টেনো—ওনাকে অন্যায় ভাবে ভিজিলেন্স কমিটির অফিসার করা হয়েছে এবং আরেকজন দ্বিজেন বোস—এদের খবর আমার কাছে আছে কিন্তু সময়ের স্বল্পতার জন্য বলতে পারলাম না অন্য সময়ে বলবো। আরেকটি পরিকল্পনা হয়েছিল আপনি সেটা জানেন না। আপনারা আগেকার মন্ত্রীমহাশয় সেটা করেছিলেন। পাঁপড় পরিকল্পনা—৩০ লক্ষ টাকায় ৬০০ জন মহিলার একটা কাজ দেবার পরিকল্পনা করা হয়েছিল। সেই হেতু হাওড়া এবং যাদবপুরে সেন্টার স্থাপন করা হয়েছিল। এ পর্যন্ত তার কত টাকা খরচ হয়েছে

এবং কজন মহিলার কাজ হয়েছে তার খবর আমার কাছে আছে। মাত্র ৬০ জন মাহিলাকে কাজ দেওয়া হয়েছিল এবং প্রায় এদের পিছনে ৪-৫ লক্ষ টাকা খরচ হয়েছিল। এই যে স্কীম করা হয়েছিল তার কত টাকা বেতন মহিলাদের দেওয়া হয়েছিল সেটা শুনে আপনি আশ্চর্য হয়ে যাবেন। এই ৬০ জন মহিলা মাত্র ৬ হাজার টাকা বেতন পেয়েছিল। যাদের জন্য এটা হয়েছিল তাদেরই এই অবস্থা। তারপরে সেই পাঁপড়গুলিতে ফাংগাস লেগে নষ্ট হয়ে গেছে।

এইভাবে আপনাদের স্কীমগুলি সব নষ্ট হয়ে যাচ্ছে। আমি আর একটা কথা বলে শেষ করবো যেটা আপনার বাজেট বক্তৃতার মধ্যে নেই। ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট টেকনিসিয়ান ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ ইউনিয়ন একটা আধা সরকারী সংস্থা। কেন্দ্রীয় সরকার এদের অনেক টাকা সাহায্য দিয়েছিলেন যাতে টেক্নি-সিয়ানদের নিয়ে কো-অপারেটিভ ইউনিয়নগুলি ভালভাবে চলে এবং ইউনিয়ন যাতে কোন কারখানা স্থাপন করে কর্মসংস্থান করতে পারে তার চেষ্টা হয়। সেই হিসেবে আমাদের সময়ে কল্যাণীতে একটা সাইকেল তৈরী করার পরিকল্পনা হয়। জানিনা সেটা হয়েছে কিনা। আশা করি আপনি এ বিষয়ে কিছু বলবেন। সর্বপরি আমি বলব এই দপ্তরের গুরুত্ব অপরিসীম। এখানে কুটির-শিল্পের সঙ্গে যারা যুক্ত সেই তন্তুবায় ও সেরিকালচারের সঙ্গে যারা যুক্ত তাদের উন্নতির দিকে বিশেষ দৃষ্টি না থাকায় আমি এই বাজেট সমর্থন করতে পারছি না।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে বলব স্বাধীনতার পর ২৫ বছর ধরে কংগ্রেসী আমলে এই ক্ষুদ্র ও কুটিরশিল্প দপ্তর যেভাবে অবহেলিত হয়েছে তাতে এই দপ্তরের দিকে যদি তাঁরা দৃষ্টি দিতেন তাহলে গ্রামীণ বেকার যুবক-যুবতীর কর্ম-সংস্থান হতে পারত। আমি আমার বিধানসভা কেন্দ্রের কথা বলি। ঐ কেন্দ্রের কাছে জয়নাল সাহেব যখন সমবায় মন্ত্রী ছিলেন তখন তিনি একটা মিনি সুগার মিল সংস্থাপনের প্রচেষ্টা করেছিলেন। কয়েক লক্ষ টাকা খরচ করা হল কিন্তু কারখানা সংস্থাপন করা হল না। অথচ এর জন্য জমি ও বাড়ী পড়ে আছে। বর্তমান মন্ত্রী এদিকে দৃষ্টি দিলে সেটা চালু হতে পারে। এই দপ্তরের মাধ্যমে বহু গ্রামীণ বেকারের চাকরী হতে পারে। সরকার আই. আর. ডি. আই.-এর পঞ্চায়েত সমিতির মাধ্যমে গ্রামের যুবকদের কর্ম সংস্থাপনের ব্যবস্থা করছেন। কিন্তু কংগ্রেস সরকার যেভাবে বৃহৎ পুঁজিপতি ও শিল্পপতিদের উপর দৃষ্টি দিয়ে-ছিলেন সেইভাবে যদি কুটিরশিল্পের দিকে দৃষ্টি দিতেন তাহলে তাতে সাধারণ

মানুষের উপকার হত। পশ্চিম দিনাজপুর জেলায় শিল্পের সম্ভাবনা আছে। ইসলামপুর মহকুমায় প্রচুর পরিমাণে পাট আছে যা থেকে দড়ি, চট, ছোবড়া করে গ্রামের বেকার যুবক যুবতীরা বিভিন্ন ধরণের কাজ পেতে পারে। এখানে ভালো ভালো শিতলপাটি তৈরী হয়। এর কাঁচামালের উপর যদি দৃষ্টি দেওয়া হোত তাহলে এই শিল্পের প্রসার হতে পারতো এবং বেকারদের চাকরী হতে পারত। এখানে কোন বড় শিল্প নাই। অথচ এখানে ক্ষুদ্র শিল্পের যথেষ্ট সম্ভাবনা আছে। এইসব এলাকায় বিভিন্ন প্রকল্প নিয়ে নিয়ে ক্ষুদ্র শিল্প সংস্থাপন করা যেতে পারে এবং তাতে গ্রামীণ বেকার যুবক যুবতীদের কর্ম সংস্থান হতে পারে। এই বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 7-15—7-25 P.M. ]

**ডাঃ সুকুমার রায়ঃ** মাননীর স্পীকার, স্যার, কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্পের বাজেটে যে বক্তৃতা মন্ত্রী মহাশয় রেখেছেন এবং মজুরী যা চেয়েছেন সেটা দেখে এটাই মনে হচ্ছে যে কুটির শিল্পের উন্নতির জন্য এই শিল্পে কিছু যে উৎসাহ দেওয়া দরকার সেটা মন্ত্রী মহাশয় হয়ত ভেবে দেখেন নি। আমরা আশা করেছিলাম যে অন্ততঃ একচেটিয়া পুঁজিপতিরা যাতে সুযোগ না পায় এবং পশ্চিমবঙ্গের কুটির শিল্প যাতে উজ্জীবিত হয় তারজন্য নিশ্চয়ই তাঁরা একটা সঠিক পরিকল্পনা করবেন। কিন্তু এখন আমরা দেখছি যে বাজেট বরাদ্দ উনি চেয়েছেন সেটা গত বছর ছিল ১১ কোটি, সেটা এখন নেমে এসেছে ৯॥ কোটিতে, তার আগের বছর সেটা ১৪ কোটি ছিল। তার থেকে আমরা বুঝতে পারছি ধাপে ধাপে তাঁরা বরাদ্দ কমিয়ে এই কুটির এবং ক্ষুদ্র শিল্পের গলা টিপে মারতে চেয়েছেন, কুটির এবং ক্ষুদ্র শিল্পকে তাঁরা পশ্চিমবঙ্গের বুকে বাঁচিয়ে রাখতে চাচ্ছেন না। আমরা দেখছি গ্রামীণ অর্থ নৈতিক কাঠামো নির্ভর করে কৃষি এবং কুটির শিল্পের উপর। আমরা দেখতে পাচ্ছি কুটির শিল্পের উন্নতি করতে পারছেন না, কৃষি খাতে ব্যয় বরাদ্দ কমিয়ে আনা হয়েছে, তাহলে মন্ত্রী মহাশয় যেটা চেয়েছেন সেটা হচ্ছে শুধু তাঁর ডিপার্টমেন্টকে বাঁচিয়ে রাখতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটুকু বলব যে পুরুলিয়াতে যেখানে কাটলারী শিল্প ছিল সেখানে সেই কাটলারী শিল্প বন্ধ করে দিয়েছেন, তসর শিল্প বন্ধ হয়ে গেছে, কমার প্রোডাক্‌সানের খাতে যে টাকা ছিল সেই টাকা কমেছে, হ্যণ্ডলুম ডেভেল্পমেন্টের জন্য যে ৫॥ লক্ষ টাকা ছিল সেটা কমিয়ে ৲ লক্ষ টাকা করা হয়েছে। এর থেকে প্রমাণ হয়ে যাচ্ছে যে ক্ষুদ্র শিল্পের উপর যে উৎসাহ উদ্দীপনা দেখান দরকার সেটা দেখাতে পরছেন না। নিশ্চয়ই সেখানে ফাইনান্সের কথা আছে, অনেক কিছু থাকতে পারে, কিন্তু আমরা মনে করি যে যদি দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতের খাতে বরাদ্দ না বাড়িয়ে ক্ষুদ্র শিল্পের খাতে বরাদ্দ বাড়ান হত তাহলে নিশ্চয়ই গ্রামীন অর্থ নৈতিক কাঠামোকে সজীবিত করা যেত। তাই আমি মনে করি

এই বাজেট যেটা উনি চেয়েছেন সেটা চেয়েছেন দপ্তর বাঁচিয়ে রাখার জন্য, সেজন্য এর আমি বিরোধিতা করছি এবং সর্বশেষে আপনার মাধ্যমে আমি এটুকু বলব মুখ্যমন্ত্রী মহাশয় যদি এই দপ্তর তাঁর নিজের হাতে রাখতেন তা হলে অন্ততঃ কিছুটা টাকা সাশ্রয় হত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোৎস্না কুমার গুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। তিনি যেভাবে এই বাজেট বক্তৃতার মাধ্যমে সব বিষয়ের আলোচনা করেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের দেশ ভারতবর্ষে শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে ; শুধু শহর, কারখানা, চিমনি, মেশিন আর প্রাসাদ নিয়ে ভারতবর্ষ নয়। কাজেই কুটির শিল্প আমাদের অর্থনৈতিক এবং সামাজিক জীবনের একটা অঙ্গ। সেজন্য একদিন গান্ধীজী যিনি ওঁদের নেতা ছিলেন, যেহেতু তিনি জাতির জনক সেজন্য তিনি আমাদের নেতা নন সেকথা বলছি না, তিনিও একদিন এই মেসিন রাক্ষস হয়ে আমাদের খেয়ে ফেলবে একথা স্মরণ করিয়ে দিয়েছিলেন।

আজকে আমাদের দেশের অর্থনীতিকে এবং সামাজিক পরিবেশকে যদি পুনরুজ্জীবিত করতে হয় তাহলে কুটির এবং ক্ষুদ্রশিল্পই হচ্ছে তার একমাত্র হাতিয়ার। আজকে বাজেট বরাদ্দ যা করা হয়েছে সে ব্যাপারে অতীশবাবুর মত আমিও মনে করি অর্থ অত্যন্তই অপ্রতুল। স্যার, আমি বুঝি এই অপ্রতুল অর্থ নিয়ে সারা পশ্চিমবাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা অসম্ভব। আমার ডানদিকে যে সমস্ত বন্ধুরা বসে আছেন তাদের কথা শুনে মনে হয় 'ভুতের মুখে রাম নাম'। আমাদের দেশ হচ্ছে গণতান্ত্রিক, সমাজতান্ত্রিক দেশ—অর্থাৎ সোনার পাথরবাটির মত অবস্থা। এরা কুটির শিল্পকে কোনদিন সংস্থান দেয়নি। এরা গান্ধীজীকে দেবতা হিসাবে পূজা করে কিন্তু আমি মনে করি এঁরা যদি তাঁকে মানুষ হিসাবে দেখতেন তাহলে ভারতবর্ষের গ্রামে কুটির শিল্প ভালভাবে গড়ে উঠত এবং দেশের চেহারা অন্যরকম হাতো। অতীশবাবু বললেন আমরা পারিনি। উনি ভুলে যাচ্ছেন কেন আমরা তাঁদের মত ৩০ বছর এখানে রাজত্ব করিনি। ইংরেজ আমাদের দেশের কুটির-শিল্প যাতে ধ্বংস হয় সেই চেষ্টা করেছিল। কিন্তু ওঁরা এই যে ৩০ বছর রাজত্ব করলেন তাতে আমাদের দেশে কোথায় কুটির শিল্প গড়ে উঠেছে সেটা যদি আমাদের জানান তাহলে বিশেষ বাধিত হব। আজকে হ্যাণ্ডলুমের শাড়ী যা তামিলনাড়ুতে তৈরী হয়েছে সেগুলো এখানে বিক্রি হচ্ছে। ওখানে সুবিধা হল যে র-মেটিরিয়ালটা একটা কর্পোরেশনের মাধ্যমে তাঁতীদের হাতে দেয় এবং তাঁতীরা যে কাপড় তৈরী করে সেটা আর একটা কর্পোরেশনের মাধ্যমে কিনে নিয়ে বিভিন্ন ভাবে

বিক্রি করা হয়। কাজেই র-মেটিরিয়ালস সাপ্লাই এবং মার্কেটিং এই দুটোর ভার যদি সরকারের তরফ থেকে না নেয় তাহলেই কুটির শিল্পকে পুনরুজ্জীবিত করা যাবে না। শিল্পোন্নত দেশ যেমন জাপান সেখানে ৪০ পারসেন্ট মাল ডোমেস্টিক সিস্টেমে তৈরী হয় এবং রাশিয়ায় ওনার স্মল স্কেল প্রোডাক্শন স্কিমে কাজ হয়, আমেরিকায় ৪৬ পরেসেন্ট মাল কুটির শিল্পের মাধ্যমে বৃহৎ শিল্পের জন্য তৈরী হয়। কাজেই মন্ত্রী মহাশয় এবং সরকারকে দেখতে হবে বৃহৎ শিল্প কেন কুটির শিল্পের সঙ্গে প্রতিযোগিতায় না নামে। আমরা দেখছি আজ কুটিরশিল্প মহাজনদের হাতের পুতুল হয়ে আছে। কুটিরশিল্পীরা মহাজনদের কাছ থেকে টাকা নেয় এবং তার বদলে খুব অল্প পয়সায় তাদের মাল কিনে নেয়। আমরা চাইছি এই অবস্থার অবসান হোক এবং কুটিরশিল্পীরা মহাজনদের হাত থেকে মুক্তি পাক। আমি সরকার এবং মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি এইভাবে যদি কুটিরশিল্পকে পুনরুজ্জীবিত করা যায় তাহলে এই যে গ্রামীণ বেকার সমস্যায় আমরা ভুগছি তার সমাধান হবে। ওঁরা বলছেন এই যে ৫০ টাকা বেকার ভাতা দেওয়া হচ্ছে তা দিয়ে তারা বিড়ি, সিগারেট খাচ্ছে কিন্তু আমি জানি এই ৫০ টাকায় অনেকের বাড়ীর বাজার হয়ে যায়। যাই হোক আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-25—7-35 P.M.]

**শ্রীঅম্বিকা ব্যানার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না, এইটুকু জানিয়ে, আমার সংক্ষিপ্ত বক্তব্য আমি এই সভায় পেশ করছি। কানাইবাবুর একটা বক্তব্য এর আগে আমি পড়েছিলাম, তাতে তিনি বলেছিলেন যে Harmful truth is better than useful lie এবং সেই বক্তব্য তিনি রেখেছিলেন যে বিদ্যুতের প্রয়োজনীয়তা অনস্বীকার্য্য বলে। আজকে ফ্যামিলি বিজনেস হিসাবে, কারা ইণ্ডাস্ট্রি চালাচ্ছে আমি জানি, সেই হিসাবে কি করে তিনি এই বিদ্যুতের প্রয়োজনীয়তা সম্বন্ধে অস্বীকার করলেন, আমি ভেবে উঠতে পারছি না। যে কোন ইণ্ডাস্ট্রি, ছোটই হোক আর বড়ই হোক, প্রত্যেক বিজনেসে এই পাওয়ার—ইট ইজ এ জুস টু দি ইণ্ডাস্ট্রি। পাওয়ার ছাড়া ছোট বড় কোন শিল্প চলতে পারে না, বাঁচিতে পারে না। সেই ক্ষেত্রেই দঁড়িয়েছে আজকে একটা বিরাট গ্যাপ। ডিম্যাণ্ড এ্যাণ্ড সাপ্লাই-এর মধ্যে একটা বিরাট গ্যাপ দাঁড়িয়েছে, যার জন্য আজকে শিল্পের পরিস্থিতি এই ভয়াবহ রূপ ধারণ করেছে এবং তার একটা ভয়াবহ ফল হচ্ছে এই বিরাট আনএপ্লয়মেণ্ট। বেকারত্ব যে বেড়ে গেছে, সেটা আমরা দেখতে পাচ্ছি। আগে যে বেকার ছিল, তার তিন গুণ বেকার আজকে পশ্চিমবঙ্গে বেড়েছে। যদিও সরকার চেষ্টা করছেন বেকার ভাতা দিয়ে সেই সমস্ত বেকারদের

শান্ত রাখতে, কিন্তু কতদিন রাখতে পারবেন জানি না। বেকার ভাতার জন্য যেটাকা খরচ করছেন, সেই টাকা যদি খরচ করতেন গ্রামে গ্রামে ডিফারেন্ট ট্রেনিং কাম প্রডাকশন সেন্টার করে, তাহলে আমার মনে হয়, তার ফল ভালই পেতেন। মাননীয় ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয় আমাদের হাওড়া জেলার বাসিন্দা, তিনি অনেক ছোট ছোট শিল্পের সঙ্গে জড়িত আছেন তিনি ট্রেড ইউনিয়ন করেন আমি জানি, তিনি চেষ্টা করেছেন এই ক্ষুদ্র শিল্পের উন্নতির জন্য, আশা করি তিনি আন্তরিক ভাবে চেষ্টা করবেন এই ক্ষুদ্র শিল্প যাতে সাকসেসফুল হয়। সেই পথ যাতে খুঁজে পাওয়া যায় তার জন্য কয়েকটি কথা বলছি, জেলায় জেলায় যদি ক্ষুদ্র শিল্প ভাল করে চালাতে হয় তাহলে প্রত্যেকটি ডিস্ট্রিক্টে যে ইণ্ডাস্ট্রিয়াল অফিস আছে সেইগুলো যদি দেখেন, সেখানে দেওয়া আছে, ডেন্স অব করাপশন এ্যাণ্ড ইনএফিসিয়েন্সি, আমি তাঁকে অনুরোধ করবো, তিনি যদি হাওড়া জেলায় যান, ভুরি ভুরি করাপশনএর ঘটনা তুলে ধরতে পারি। সেখানে বহু কারখানাকে ই. এস. আই. রেজিষ্ট্রেশন দেবার চেষ্টা করছে বা দিচ্ছে, কিন্তু তার ফল কি হবে? রেজিষ্ট্রেশন দিয়ে তো শিল্পের উন্নতি হবে না? রেজিষ্ট্রেশন তিনি দিতে পারেন। সেখানে পয়সা খরচ করলেই রেজিষ্ট্রেশন পাওয়া যায়। কিন্তু যে অ্যাসেসমেন্ট সম্বন্ধে একটা প্রশ্ন রাখছি, তাঁর ইনফরমেশনের জন্য রাখছি, এ্যাসেসমেন্ট যাঁরা করেন, তাঁরা যে কি করাপ্‌টেড, সেটা তাঁকে জানতে হবে। এই রকম বহু করাপশনের কেস আমি তাঁকে দিতে পারি। আজকে পিগ আয়রন বা ষ্টীল যথেষ্ট এ্যাভেলেবেল, কারণ এখন তার ডিমাণ্ড নেই। মাত্র কয়েক মাস আগে প্রায় এক হাজার টন পিগ আয়রন-এর ডিমাণ্ড ছিল, বহু কলকারখানা আছে যার কোন অস্তিত্ব নেই, তারা এই পিগ আয়রন পেয়েছে এবং ব্ল্যাকে বিক্রি হয়ে গেছে। ওপেন মার্কেটে বিক্রি হচ্ছে এবং যেটা কিনতে বাধ্য হচ্ছে যাদের কোন কোটা নেই। সেই এ্যাসেসমেন্ট আজ পর্য্যন্ত হয়নি। যারা লেবার এমপ্লয় করছেন, সেই সমস্ত কারখানা প্রায় অবলুপ্তির পথে চলে যাচ্ছে। আজকে কটেজ ইণ্ডাস্ট্রি যেটাকে বলা হচ্ছে, সেটা সম্বন্ধে বলি, আপনি জানেন হাওড়াতে বিশেষ করে এবং পশ্চিমবাংলার সব জায়গায়, এই কটেজ ইণ্ডাস্ট্রির যদি উন্নতি করতে না পারা যায়, তাহলে আজকে বেকার সমস্যার সমাধান করা কোন রকমেই সম্ভবপর হবে না। আজকে তাদের কোন উদ্যোগ নেই, ভেরিয়াস জায়গায়, যে সমস্ত কটেজ ইণ্ডাস্ট্রিগুলো হচ্ছে, সেইসব প্রজেক্টগুলো যাতে ভায়েব্‌ল হয় তার ব্যবস্থা তাঁরা করুন। একটু আগে কানাইবাবুর কাছে ঝালদার সিমেন্ট ইণ্ডাস্ট্রির কথা শুনলাম। আমি নিজে জানি যে ঝালদায় সিমেন্টে ইণ্ডাষ্ট্রি ভায়েব্‌ল হতে পারে না। সেখানকার লাইম স্টোন সিমেন্ট ইণ্ডাষ্ট্রির উপযোগী

নয়। সুতরাং আমি অনুরোধ করবো, যে কোন স্কীম তাঁরা নিন—গভর্ণমেণ্টের বহু স্কীম দেখা গেছে ফেলিয়োর হয়েছে, এর নমুনা বহু আছে।

আমি অনুরোধ করবো যে কোন স্কীমই তিনি নিন না কেন, সেটা যেন পুরোপুরি পরীক্ষা করে দেখেন এবং অযথা সরকার গভর্ণমেণ্টের টাকা যেন নষ্ট না হয় সেদিকে লক্ষ্য রাখেন। হাওড়াতে কটেজ ইণ্ডাষ্ট্রির বহু স্কোপ আছে। আমি এমন একটা কুটির শিল্পের কথা এখানে তুলে ধরছি যেটা শুধু হাওড়ায় নয়, গোটা ভারতবর্ষের একটা ফেমাস ইণ্ডাষ্ট্রি, সেটা হল পোলো বল ইণ্ডাষ্ট্রি। ৫ টি ফ্যামিলি এই ইণ্ডাষ্ট্রি চালিয়ে তারা আজকে লাভবান হচ্ছে। তারা আজকে বড় লোক হয়ে গেছে। এটা অত্যন্ত প্রেস্টিজিয়াস ইণ্ডাষ্ট্রি। এই পোলো বল এক্সপোর্ট করে এরা অত্যন্ত লাভবান হয়েছে। কিন্তু এই বাঁশের গোড়াগুলি তুলে আনে যে সাধারণ মানুষ, তারা গরীব থেকে গরীবতর হতে চলেছে। বাঁশের গোড়া থেকে এই বল তৈরী হয়। এই গরীব মানুষগুলির দিকে আপনি একটু নজর দিন। তাদের আপনি সাহায্য করুন, ওরা যাতে পোলো বল তৈরী করতে পারে সেই ট্রেনিং ওদের দিন। এই রকম একটা প্রেস্টিজিয়াস ইণ্ডাষ্ট্রি মাত্র ৫ টি ফ্যামিলির হাতে রয়েছে। আর সবং-এর মাদুর ইণ্ডাষ্ট্রিও একটি প্রেস্টিজিয়াস ইণ্ডাষ্ট্রি। সারা ভারতবর্ষে এত বড় ইণ্ডাষ্ট্রি আর নেই। হাজার হাজার মানুষ এই মাদুর ইণ্ডাষ্ট্রিতে রয়েছে। আপনি এই মাদুর ইণ্ডাষ্ট্রিকে ডেভেলাপ করুন। কো-অপারেটিভ বেসিসে মাদুরগুলি নিয়ে বাজারে চালান দিন। গরীব মানুষগুলি বড় বড় ফড়িয়াদের হাতে পড়ে মার খাচ্ছে, ওদের সঙ্গে কমপিট করা এদের পক্ষে কখনই সম্ভব নয়। মাদ্রাজে প্লাষ্টিকের মাদুর তৈরী হচ্ছে। আমাদের এই মাদুর শিল্পকে ঠিকভাবে ডেভেলাপ করে নক্সা ইত্যাদি নানা রকম প্যাটার্ণ করে ইউরোপ, আমেরিকায় এক্সপোর্ট করা যেতে পারে। এর থেকে বহু ফরেন এক্সচেঞ্জ আর্ন করা যেতে পারে। এই মাদুর ইণ্ডাষ্ট্রি এখন ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে। আপনি একে বাঁচবার চেষ্টা করুম, বহু ফরেন এক্সচেঞ্জ আর্ন করতে পারবেন। আর সেই সঙ্গে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে যাদের কোন দিন নাম আসার সম্ভাবনা নেই সেই সমস্ত বেকার যুবকদের আপনি এমপ্লয়েড করতে পারবেন। আপনি কটেজ ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেণ্টের ভারপ্রাপ্ত মন্ত্রী হয়েছেন। আপনি ক্ষুদ্র শিল্প নিয়ে নানা রকম প্রোজেক্ট করুন, সাক্সেসফুল নিশ্চয় হবেন। আপনি কৃতকার্য হোন, সফল হোন, এই কনগ্রাচুলেসান ইন অ্যাডভান্স রইল। আপনার ক্ষমতা খুব সীমিত। আপনার দিকে গভর্ণমেণ্টের অনেক বেশী নজর দেওয়া উচিত ছিল, আপনার দপ্তরকে আরো বেশী পয়সা দেওয়া উচিত ছিল। আপনার এই সীমিত ক্ষমতার ভিতর যতটুকু

কাজ করতে পারতেন সেই টাকাও গভর্ণমেন্ট এই বাজেটে দেননি। এই রকম একটা গুরুত্বপূর্ণ উন্নয়ন মূলক খাতে সরকার টাকা দেননি বলে আমি এই বাজেটকে সমর্থন করতে পারলাম না।

**শ্রীলালবিহারী ভট্টাচার্য্য** : মিঃ স্পীকার, স্যার, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন আমি তাকে সমর্থন করে ২-৪ টি কথা বলতে চাই। আমি কয়েকজন মাননীয় সদস্যদের বক্তব্য মন দিয়ে শুনলাম। তারা বারে বারে এই কথা বলার চেষ্টা করেছেন আমাদের এই সরকার নাকি ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরকে অত্যন্ত ছোট করে দেখেছেন, কোন গুরুত্ব দেন নি। তারা কোন্ লজ্জায় এই কথা বলেন ? বিগত ৩০ বছরে যারা গ্রামীন কুটির শিল্পকে একেবারে ধ্বংস করে দিয়ে চলে গেছেন, তারা আজকে কোন্ লজ্জায় এই কথা বলছেন ? আমরা দেখছি কংগ্রেসীরা যে য়িল্পগুলিকে একেবারে ধ্বংস করে দিয়ে চলে গিয়েছিল বিগত ৫ বছরে আমাদের বামফ্রন্ট সরকার সেগুলিকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করছেন এবং এখনও করে চলেছেন। আমি এই প্রসঙ্গে বাঁকুড়া জেলার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন সারা ভারতবর্ষের মধ্যে বাঁকুড়ায় কয়েক কোটি টাকার বঁড়শী তৈরী হয়। এর থেকে বহু ফরেন মানি আনা হয়। বাঁকুড়া জেলার বড়জোড়া থানা, সোনামুখী, গঙ্গাজলঘাটি বর্ধমানের একটা বড় অংশ এবং বীরভূমের একটা অংশে এই বঁড়শী উৎপন্ন হয়।

[ 7-35—7-45 P. M. ]

বিগত বামফ্রন্ট সরকারের মাননীয় কুটিরশিল্প দপ্তরের মন্ত্রী শ্রীচিত্তব্রত মজুমদার এই শিল্পের উপর মনোযোগ দিয়েছিলেন এবং চেষ্টা করেছিলেন এই ভয়াবহ বেকার সমস্যার যুগে কি করে এই শিল্পকে উন্নত করে অন্তত কয়েক হাজার বেকারকে চাকরি দেওয়া যায়। কিন্তু সেখানে অমরা দেখেছি প্রচণ্ড আমলাতান্ত্রিক বাধা সেটাকে অতিক্রম করা যাচ্ছে না। সেখানে গ্রাম্য মহাজন যারা এই বঁড়শি শিল্পকে আঁকড়ে ধরে আছে তাদের প্রচেষ্টা এবং আমলাতান্ত্রিক বাধার জন্য কিছু করা যাচ্ছে না। স্যার, আপনি শুনলে অবাক হবেন এই শিল্পে কয়েক হাজার লোক আছেন যারা হাতে এই বঁড়শি কাটেনা সেখানে তারা কোন রকম যন্ত্র ব্যবহার না করেই টেমপারিং করেন, কালারিং করেন। কয়েক লক্ষ টাকার বড়শি বিদেশে চালান যায় এই কুটির শিল্প দপ্তরের মাধ্যমে। এই বড়শি এমন কি হাঙ্গেরীতেও গিয়েছে। হাঙ্গেরীতে ইলেমট্রিক মেশিনে যে বঁড়শি তৈরী হয়, তার তুলনায় আমাদের কারিগররা হাতে যে বঁড়শি তৈরী করেন

সেটা কোন অংশেই কম নয়। এই গুরুত্বপূর্ণ শিল্পটির প্রতি যদি নজর দেওয়া যায় তাহলে বাঁকুড়া, বর্ধমান, বীরভুম জেলার অনেক বেকার ছেলের জীবিকা নির্বাহ হতে পারে। এই শিল্প অত্যন্ত সহজসাধ্য শিল্প, অল্প কয়েকদিন শিখলেই এটা শেখা যায়। এ ব্যাপারে দৃষ্টি দেবার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। স্যার, আপনি জানেন, আমাদের বাঁকুড়া জেলাতে অনেক বনজ সম্পদ আছে, খনিজ সম্পদ আছে যেগুলিকে এই কুটিরশিল্প দপ্তরের মাধ্যমে কাজে লাগালে এই বেকার সমস্যার যুগে অনেক বেকারের কর্ম সংস্থান হতে পারে আংশিকভাবে। আমাদের ওখানে চায়না ক্লে ওয়াশারী বলে কতকগুলি পারমিট দেওয়া হয়েছে। কিন্তু তারা তা না করে সেখানে র মেটিরিয়ালস অন্য জায়গায় চালান দিয়ে দিচ্ছে। এই ব্যাপারটি দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আমরা শুনে আসছি বড়জোড়াতে একটা স্পিনিং মিল হচ্ছে কিন্তু এখন পযন্ত সেখানে কিছু দেখতে পাচ্ছি না। আমার মনে হয় আমলাতান্ত্রিক বাধা সেখানে রয়েছে। এ ক্ষেত্রে যে সব বাধা রয়েছে সেগুলি তাড়াতাড়ি দূর করে যাতে কাজটি হয় সে ব্যাপারে আগ্রহ দেখানো উচিত। আমাদের বর্তমানের কুটিরশিল্প মন্ত্রী বাকুড়াতে গিয়েছিলেন এবং সেখানে গিয়ে তিনি মিটিংও করেছেন। সেখানে কতকগুলি সাজেসান্স আমরা দিয়েছি। স্যার, বড়জোড়া এবং সোনামুখীতে একটা অংশে প্রচুর পাট উৎপাদন হয়। সেখানে একটা জুট মিল করা যায় কিনা সে সম্পর্কে চিন্তা ভাবনা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এ ক্ষেত্রেও আমলাতান্ত্রিক বাধা কাটিয়ে ওঠার জন্য যা করা দরকার সেটা করবেন এই আসা করছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীত্রিলোচন মাল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কুটিরশিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। আমি স্যার, কুটির শিল্পের মধ্যে রেশম শিল্প সম্বন্ধে কয়েকটি কথা বলব। আমাদের বীরভূম জেলার উত্তর অংশ যেটা মুর্শিদাবাদের সংলগ্ন অংশ সেখানে রেশম চাষ হয়। আমার কেন্দ্রের কয়েক সহস্র লোক এই রেশম শিল্পে নিযুক্ত আছেন কিন্তু তারা কোন শ্রমের মর্যাদা পায়না। গত ৫ বছরে কয়েকটি কো-অপারেটিভ তৈরী হয়েছে—আগেও দু-চারটি ছিল—কিন্তু তা সত্বেও রেশম শিল্পীদের কাজ দেওয়া কঠিণ হয়ে দাঁড়িয়েছে। সেখানে যে সমস্ত মহাজনরা রয়েছে তারা লোককে বিশেষ একটা টাকা পয়সা দিতে চায় না। যখন কাপড়ের দাম কমে

যায় তখন শিল্পীরা ঘরে বসে থাকে। এরা তাঁত বোনা ছাড়া আর কিছুই জানেন না। এ ছাড়া সেখানে গুটি তৈরী হয়, পাতা তৈরী হয় এবং সুতো তৈরী হয়। সুতো যা তৈরী হয় সেটা চরকাতে কাটে।

শেষ পর্যন্ত মহাজনের কাছে যেতে হয়, সেখানে ন্যায্য দাম পায়না। গতবার মাননীয় মন্ত্রী মহাশয় একটা রিলিং মেসিন বসিয়েছিলেন কিন্তু সেটা এখনও সম্পূর্ণভাবে চালু হয়নি। আরে কয়েকটা এই রকম মেসিন বসানোর জন্য পঞ্চায়েত সমিতি থেকে পরিকল্পনা দেওয়া হয়েছে কিন্তু সেগুলিও কার্যকরী হচ্ছে না। আর একটা কথা হচ্ছে, যে কো-অপারেটিভগুলি হয়েছে সেগুলিকে আরো ভাল করে করার জন্য টাকা-পয়সা লগ্নী করা হচ্ছে না। কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে, সেনট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ঠিক মত টাকা-পয়সা দিচ্ছে না। এমন কি কাপড় ক্রয় কেন্দ্রগুলি থেকে শিল্প কো-অপারেটিভগুলি কলকাতায় যে কাপড় নিয়ে আসে, সেখানে তাদের ড্রাফট্ দেওয়া হয় না। যদিও বা ড্রাফট্ দেয় তাহলে সেটা ব্যাঙ্কে জমা দিয়ে ঠিক সময়ে টাকা পায়না, ১॥ মাস, ২ মাস, ৩ মাস পরেও অনেক সময়ে পায়না। এই রকমভাবে কো-অপারেটিভগুলি চলছে। কাজেই যাতে সহজে তারা টাকা পায়, আরো বেশী করে লগ্নী করা যায় এবং আরো বেশী করে কো-অপারেটিভ করা যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। আর একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে পাতা তৈরীর ব্যাপারে, কোকেন তৈরীর ব্যাপারে। আমাদের এখানে এই পাতা তৈরী করার সেই রকম ব্যবস্থা নেই। আমাদের এখান থেকে কোকেন বাইরের লোকেরা সস্তায় কিনে নিয়ে যাচ্ছে। এই পাতা তৈরী করতে হলে চাষের প্রয়োজন এবং চাষের জন্য জলসেচের দরকার। গ্রীষ্মকালে যে কোকেন তৈরী হয় তাতে বেশী করে সুতো পাওয়া যায়। কিন্তু সেচের ব্যবস্থা যদি না থাকে তাহলে কি করে করা যাবে। কাজেই সেচের ব্যবস্থা যাতে করা যায় তার জন্য ব্যবস্থা করতে হবে এবং গ্রামের গরীব মানুষ যারা পাতা তৈরী করে, তারা ভূমিহীন কৃষক এবং তারা ভাগে কিম্বা ঠিকায় সেই সমস্ত পাতা তৈরী করে, তারা কোন লোন পায়না। এই লোন জমির মালিকরা পায়। কাজেই এই গরীব মানুষগুলি যারা ভাগে চাষ করে পাতা তৈরী করে তাদের জন্য লোনের ব্যবস্থা করা উচিত। আমাদের ভদ্রপুর অঞ্চলের আকালিপুর থেকে শীতল গ্রামের সাহেব নগর পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় নদীর চর উঠেছে। এগুলি সরকারের খাস জমি। এই হাজার হাজার বিঘা জমি যদি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করা যায় তাহলে এই সমস্ত জায়গায় অনেক লোককে শিল্পে নিয়োগ করা যেতে পারে। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্প মন্ত্রী যে বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। কুটির শিল্প সমস্ত কুটিরের মধ্যে সৃষ্টি হয়। তাঁতশিল্প, লৌহ শিল্প, কাঠ শিল্প, ইট শিল্প, চর্ম শিল্প, মাদুর শিল্প ইত্যাদি অনেক শিল্প আছে যেগুলির মাধ্যমে কুটিরের মানুষ, দরিদ্র মানুষ তাদের সারা বছরের যে আয় সেটা এই শিল্পের মাধ্যমে সংগ্রহ করে এবং অতি সামান্যতম খরচের মাধ্যমে তাদের জীবনযাপন নির্বাহ করে। এই কুটির শিল্প বরাবর অবহেলিত হয়ে এসেছে। আমার দাবী হচ্ছে যে এই কুটির শিল্পগুলিকে আরো ভালভাবে তৈরী করা দরকার। আমি জানি, আমার জেলায় যে কুটির শিল্প আধিকারির অফিস আছে, আমি অনেকবার তাদের কাছে গিয়ে বলেছি কিন্তু তাদের কাছ থেকে কোন সাড়া পাওয়া যায় না। কাজেই এই ব্যাপারে জেলার যে সমস্ত কর্মকর্তা আছেন, কর্মচারীরা আছেন তাদের উপর একটু সতর্ক দৃষ্টি দিতে হবে যাতে করে তারা কুটির শিল্পের অবহেলিত মানুষদের প্রতি নজর দেয়। ব্লকে ব্লকে যে সমস্ত ইণ্ডাষ্ট্রিয়াল অফিসার আছেন, তারা গ্রামে যায় না। তাদের কাছে যদি কোন শিল্পী যায় তাহলে তাদের দেখাবার চেষ্টা করেন না। যদিবা করেন সেটা অনিচ্ছা সত্ত্বে করেন। যেখানে তাদের কোন স্বার্থ লাভবান হবে সেখানে তারা রেকমেণ্ড করেন।

[ 7-45—7-55 P.M. ]

দুঃখের কথা হচ্ছে যারা সত্যিকারের শিল্পী তারা কোনোরকম সাহায্য এবং সুযোগ সুবিধা পায় না।

মেদিনীপুর জেলায় তাঁত শিল্পের সঙ্গে বহু মানুষ জড়িত। অথচ সেখানে যে সমস্ত তন্তুবায় সমবায় সমিতিগুলি আছে—যেগুলি অনেক দিন আগে কংগ্রেস আমলে তৈরী হয়েছিল—সেগুলির মধ্যে বেশীরভাগ তন্তুবায়দের ঢুকতে দেওয়া হচ্ছে না। ঐ সময়ে এগুলি যারা নিজেদের লাভের দিকে তাকিয়ে তৈরী করেছিল তারা সাধারণ তন্তুবায়দের এর মধ্যে প্রবেশ করতে দিচ্ছে না। তারা যেতে চাইলেও তাদের অন্তর্ভুক্ত করা হচ্ছে না। নানান অজুহাতে তাদের হটিয়ে দেওয়া হচ্ছে। বিভাগীয় অফিসারদের কাছে গিয়ে যখন আমরা এ বিষয়ে বলেছি তখন তাঁরা আমাদের বলেছেন, আইনের সীমাবদ্ধতার মধ্যে আমরা কিছুই করতে পারব না। যদি কোনো তন্তুবায় কোনো একটি তন্তুবায় সমিতির এলাকার মধ্যে থাকে তাহলে তাকে সেই সমিতিতে অন্তর্ভুক্ত করা যেতে পারে এবং তাকে সেই সমিতি সাহায্য করতে পারে। কিন্তু বাইরের এলাকায় থাকলে, সমিতি কিছুই করতে পারবে না। এই হচ্ছে আইন। তাই আমি

আজকে বলছি যে, আমাদের রাজ্যে এরকম হাজার হাজার, লক্ষ লক্ষ তন্তুবায় আছে যারা এই অসুবিধা ভোগ করছে আজকে সরকারের পক্ষ থেকে তাদের স্বার্থের দিকে একটু দৃষ্টি দিয়ে আইনের পরিবর্তন বা নতুন আইন করলে ভাল হয়। সকলকেই যাতে সমিতির মধ্যে নেওয়া যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। সে হিসাবে তন্তুবায় সমিতিগুলিকে পুনর্গঠন করা একান্ত দরকার। মন্ত্রী মহাশয় যদি তন্তুবায় সমিতিগুলির বিষয়ে একটু খোঁজ-খবর করে দেখেন তাহলে দেখতে পারেন যে প্রতিটি তন্তুবায় সমিতির অর্থ বা সাবসিটি নেবার ব্যাপারে কোটা নির্দিষ্ট করে দেওয়া আছে, সমিতির পরিচালরা সাবসিডি নিয়ে নিজেরাই ভোগ করেন, অন্য কাউকে দেন না। আজকেও এজিনিষ চলছে।

তার পরে আমাদের দেশের মৃত্তিকা শিল্পে শিল্পীরাও কোথাও থেকে কোনো রকম সুযোগ সুবিধা পাচ্ছে না। যারা মাটির ভাঁড় হাঁড়ি পুতুল ইত্যাদি তৈরী করে, তারা কোনো জায়গা থেকে কোনা রকম সাহায্য পাচ্ছে না। যখন তারা ইণ্ডাষ্ট্রিয়াল অফিসারদের কাছে সাহায্যের জন্য যায় তখন তাদের সরিয়ে দেওয়া হয়, তাদের বলা হয়, তোমাদের জন্য আমরা কিছু করতে পারব না, তোমরা কিছু পাবে না, আমরা কোনো রেকমেণ্ড করতে পারব না।

এরকম ভাবেই আমাদের দেশে যারা চুন শিল্পী আছে, গেঁড়ি থেকে চুন তৈরী করে, যে চুনের দ্বারা আমরা ঘর-বাড়ি চুনকাম করি, তারা অবহেলিত হয়ে পড়ে আছে; তারাও আজকে কোনোরকম সাহায্য পাচ্ছে না।

আমাদের মেদিনীপুর জেলার সবং এবং পিংলাতে প্রচুর মাদুর শিল্পী আছে, সেখানে বাড়ি বাড়ি মাদুর তৈরী হয়। অথচ এরা আজকে অত্যন্ত অবহেলার মধ্যে দিন কাটাচ্ছে।

আজকে আমাদের সরকারকে এই সমস্ত কুটির শিল্পের শিল্পীদের দিকে নজর দিতে হবে, এই সমস্ত কুটির শিল্পকে বাঁচিয়ে তুলতে হবে। সাধারণ মানুষের মধ্যে কুটির শিল্পের প্রসার ঘটাতে হবে। কুটির শিল্পের দিকে যাতে মানুষের আগ্রহ সৃষ্টি হয় তার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের সাহায্য ও সুযোগ-সুবিধা দিতে হবে। সরকার যদি সে প্রচেষ্টা গ্রহণ করেন তাহলে আমাদেরও সহযোগিতা সরকার নিশ্চয়ই পাবেন, এই আশ্বাস দিয়ে আমি আশা করব যে মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের পরিমাণ খুবই অল্প হলেও তিনি এই স্বল্প পরিমাণ বরাদ্দ দিয়ে যতটুকু সম্ভব ততটুকু সাহায্যই গ্রামে গ্রামে ছড়িয়ে দেবেন, দরিদ্র মানুষদের কাছে

সাহায্য এবং সহযোগিতা পৌঁছে দেবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমার বাজেটের ওপরে ১১-জন বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন। আমি প্রথমেই তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা সকলেই ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের গুরুত্ব সম্পর্কে উল্লেখ করেছেন। একথা ঠিক যে, এই দপ্তরের গুরুত্ব অনুযায়ী যত টাকার বরাদ্দ দরকার তত টাকা আমরা বরাদ্দ করতে পারিনি। টাকার অভাবের কথা আপনারা সবাই জানেন। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা চেয়েছিলাম এবং আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পেয়েছি তাও আপনারা জানেন। কাজেই আমাদের বাজেট কমাতে হয়েছে। তবুও এই বাজেটে যতটুকু টাকা আমরা পাচ্ছি ততটুকুই আমাদের সঠিক-ভাবে পরিকল্পনা করে খরচ করতে হবে।

আরোও বেশী যদি টাকা লাগাতে পারতাম তাহলে ভাল হতো কিন্তু তা সম্ভব হয়নি। এখানে রাষ্ট্রমন্ত্রী কিম্বা পূর্ণমন্ত্রীর কোন প্রশ্ন নয়। যে মন্ত্রী হোক না কেন এ ছাড়া আর সংস্থান আমাদের ছিল না। কাজেই আমরা সীমিত ক্ষমতা এবং আর্থিক সুযোগ সম্যকভাবে ব্যবহার করতে চাই। সেইভাবে আমি আমার বক্তব্য বিস্তারিতভাবে রেখেছি। যদি আপনারা পড়েন তাহলে বুঝতে পারবেন কি কি পরিকল্পনা আমাদের আছে। এখানে ডেভেলপমেন্টের প্রশ্ন উঠেছে। এটা ঠিকই ক্ষুদ্র এবং কুটির শিল্পর মধ্যে কটেজ আছে, গ্রামীন শিল্প আছে, আবার যন্ত্র শিল্পও রয়েছে লেবার ইনটেনসিভ ইণ্ডাষ্ট্রি আছে এবং ক্যাপিটাল বেস ইণ্ডাষ্ট্রি রয়েছে। স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি আবার ক্যাপিটাল ইণ্ডাষ্ট্রির সঙ্গে জড়িত। আমরা ইলেকট্রোনিক ইণ্ডাষ্ট্রির উপর হাই-লাইট করতে চাই। আমার বক্তব্যের মধ্যে এটা আছে। এটা ক্যাপিটাল বেস ইণ্ডাষ্ট্রি। এই ইণ্ডাষ্ট্রির ভূমিকা রয়েছে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রির ডেভেলপমেন্টের ক্ষেত্রে। কারণ আমাদের কলিকাতা মহানগরীতে বিশেষ করে পূর্ব ভারতের সবচেয়ে বড় বাজার ইলেকট্রোনিক কম্পোনেন্ট পার্টসের। এই বাজারে ইলেকট্রোনিক কম্পোনেন্ট পার্টস অন্য রাজ্য থেকে আসে। আমরা তৈরী করতে পারি না। সেইজন্য এই ইণ্ডাষ্ট্রির উপর আমরা জোর দিচ্ছি। আপনারা হয়তো গতকাল কাগজে দেখেছেন এই সম্পর্কে বিজ্ঞাপন বেরিয়েছে। এখন প্রশ্ন হচ্ছে, ক্ষুদ্র এবং কুটির শিল্প এই দুই শিল্পের মধ্যে সংকট চলছে। একথা ঠিক এই শিল্পে বিরাট সংখ্যাক মানুষ কাজ করেন। অর্থাৎ লেবার ওরিয়েনটেড ইণ্ডাষ্ট্রি এবং নিজ নিজ বাসস্থান এলাকায় কাজ করার সুযোগ পান। সাবসিডিয়ারী ইনকাম হিসাবে কাজ করার

সুযোগ পান। কিন্তু একথা ঠিক এই শিল্প দীর্ঘদিন যাবৎ অবহেলার ফলে বহু ক্ষেত্রে রুগ্ন হয়েছে। অবহেলাটা কোন দিকে হয়েছে? প্রথম হচ্ছে, বৃহত যে কারখানা তার সঙ্গে এই কুটির শিল্পকে বহু ক্ষেত্রে প্রতিযোগিতায় নামতে হয়েছে। অতীতে ভ্রান্ত শিল্প নীতির ফলে এটা হয়েছে। দ্বিতীয় কাঁচামাল যোগানোর অভাব। কাঁচা মাল যোগানো দিনের পর দিন ঠিক মত না হওয়ার ফলে এই জিনিষ হয়েছে। এমন কি দিনের পর দিন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটার পর একটা র-আইটেম ব্যাণ্ড আইটেম হিসাবে ডিক্লিয়ার করার ফলে র-মেটিয়াল ব্যাণ্ড আইটেম লিষ্টে পড়ে যায় এবং এর ফলে কাঁচামালের অভাব দেখা যায়, সুতবাং কাঁচামাল যোগানো যদি না যায় তাহলে এইসব শিল্প বাঁচতে পারে না। তৃতীয়তঃ হচ্ছে, এইসব শিল্প যা উৎপাদন করলো সেই সমস্ত উৎপাদিত জিনিষগুলি বিক্রি করার জন্য বাজার চাই। স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি যে সমস্ত উৎপাদন করে তার একটা এক রকম বাজার আর গ্রামীন কুটির শিল্প যা উৎপাদন করবে তার মার্কেটিং আলাদা। শুধু টাকা দেওয়ার প্রশ্ন নয়, তার মার্কেটিং ঠিকমত যদি করতে না পারা যায় তবে এই সমস্ত শিল্পের অস্তিত্ব বিপন্ন হয়। বংশ পরম্পরায় যে শিল্প সেই শিল্প একদিনে নষ্ট হয় না। এইভাবে বিপন্ন হতে হতে এবং পরিকল্পনাহীন ভাবে কাজ করার ফলে নষ্ট হয়েছে। আপনারা জানেন, আমি যেখান থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রির সব চেয়ে বড় সেন্টার এই পশ্চিমবাংলার মধ্যে। ১৯৭০-৭১ এবং ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত স্মল স্কেল ইণ্ডাষ্ট্রির উপর কিভাবে জুলুম হয়েছে।

[ 7-55—8-05 P. M. ]

একবার যদি সিকনেস ডেভালাপ করে যায়, ক্যাপিটাল ইরোসান হয়ে যায় তখন তাকে রিষ্ট্রাকচারিং করা ছাড়া অন্য কোন ভাবে বাঁচানো যায় না। যেমন স্মল স্কেল ইণ্ডাষ্ট্রিতে হচ্ছে। যদি কোন শিল্প স্মল স্কেল ইণ্ডাষ্ট্রির প্রধান অংশ হয় সেটা হচ্ছে ফাউণড্রী ইণ্ডাষ্ট্রি। ফাউণড্রী ইণ্ডাষ্ট্রি হচ্ছে স্মল স্কেলের যে ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রি তার মাদার, তার পেরেন্ট। ফাউণড্রী একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে। আজকে নয়, ১৯৭৭ সালের আগে থেকেই বন্ধ হচ্ছে। ৭০০ ফাউণড্রীর মধ্যে ৩০০ চালু থাকছে। আজকের যুগে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি যদি বাড়াতে হয় তাহলে তার ক্যাপিটাল বাড়াতে হবে, ল্যাবরেটারী ইকুইপমেন্ট, টেষ্টিং ফেসিলিটিস এর জন্য দরকার, তা হয়নি। তার ফলে কি হচ্ছে? আমাদের পশ্চিমবাংলার ফাউণড্রী ইণ্ডাষ্ট্রি ভারতবর্ষের ফাউণড্রী ইণ্ডাষ্ট্রির জনক। অথচ আজকে পশ্চিমবঙ্গের ফাউণড্রী ইণ্ডাষ্ট্রি কমপিটিশনে দাঁড়াতে পারছে না।

আমি ফাউণ্ড্রীর যারা মালিক তাদের সঙ্গে আলেচনা করেছি। তাঁরা আমাকে বলেছেন, আমাদের এই রকম খারাপ অবস্থার কারণ হচ্ছে আমাদের ওয়াকিং ক্যাপিটাল তেমন নেই, র-মেটিরিয়েলস সময় মত পায় না, আমরা ষ্টিল পাই না। এর ফলে আমাদের কারখানা একে একে মার খাচ্ছে। এখন আমাকে টাকা দিলেও আমি দাঁড়াতে পারব না। এই কঠিন অবস্থার সাননে আমরা দাঁড়িয়েছি। আজকে র-মেটিরিয়েলসের অবস্থা ভাল, আজকে ষ্টিল আছে, পিগ আয়রণ আছে, অনেক কিছুর পজিসান ভাল। আজকে আমরা দিতে পারছি। আমরা ব্যাঙ্কে বলছি টাকা দিন, কিছুদিন আগে পর্যন্ত ব্যাঙ্কের ফাইনান্সের প্রবলেম ছিল। সিকনেস একটা কারণে হয় না, তার অনেক কারণ আছে। হ্যারাসমেণ্ট, হ্যাঁ, হ্যারাসমেণ্ট আছে—আমাদের সরকারী দপ্তরে আছে, অস্বীকার করার উপায় নেই। নানা জায়গায় হারাসমেণ্ট আছে, ব্যাঙ্কও আছে। আমাদের সরকারী দপ্তর থেকে প্রফেস্যন্যাল রেজিষ্ট্রেশান দেওয়ার পরেও ব্যাঙ্কে ঘুরেছি দিনের পর দিন। ব্যাঙ্ক কিছুদিন আগে পর্যন্ত বলেছেন স্কুইজ। গত মাসে বলেছেন স্মল স্কেল সেক্টরে আমরা দেব না। ওঁরা নাকি স্মল স্কেল সেক্টর থেকে ক্রেডিট স্কুইজ উঠিয়ে দিয়েছেন। স্বভাবতই আমরা উৎসাহিত হয়েছিলাম, ব্যাঙ্ক টাকা দেবে। সেদিন যে অল ইণ্ডিয়া স্মল স্কেল বোর্ড মিটিং হল তাতে ব্যাঙ্ক বলল যে আমরা ক্রেডিট স্কুইজ করছি না আমরা উৎসাহিত হলাম, যে এতে, এইসব সিক ইণ্ডাষ্ট্রিজ ইউনিটগুলি যথেষ্ট উন্নতি করতে পারবে। কিন্তু ঘটছে কি? বোর্ড মিটিংয়ে ব্যাঙ্কের টাকা দেবার যে পাওয়ার সেই পাওয়ারটা কমিয়ে দিয়েছে। অর্থাৎ যে টাকা তাদের ছিল তারা বলে দিয়েছেন, ক্রেডিট স্কুইজ নেই, এই পর্যন্ত সেই পর্যন্ত সেই টাকা দিতে পারি, এর বেশী টাকা দিতে হলে হেড কোয়াটার্সে পাঠাতে হবে। আগে পাঠাতে হোতো না। এই যে হেড কোয়াটার্সে পাঠাতে হবে এর ফলে কোন কাজ ঠিক হয় না। টাকা পেতে ডিলে হচ্ছে অথচ মেশিনারী কেনা হয়ে গেল, টাকা যেটা ছিল সেটা খরচ হয়ে গেল এর ফলে এই যে স্মল স্কেল সেক্টর, পর্টিকুলারলি ইঞ্জিনিয়ারিং সেক্টর ঠিকমত দাঁড়াতে পারছে না। কাজেই স্মল স্কেল ইণ্ডাষ্ট্রিতে আমরা বাজেটে যত টাকাই রাখি না কেন সামগ্রীকভাবে যদি একটা পরিকল্পনা হয় তাহলে স্মল স্কেল সেক্টর চলতে পারে না। আমি বলছি কেন্দ্রীয় সরকারের যেসব প্রতিষ্ঠান আছে তার গাইডলাইন আছে, কেন্দ্রীয় সরকারের দুটি গাইড লাইন আছে ইণ্ডাষ্ট্রি করার ব্যাপারে, যা তাঁরা করেন নি। যেমন দুর্গাপুর ষ্টিল আজ পর্য্যন্ত এ্যানসিলিয়ারী ইণ্ডাষ্ট্রি করেন নি। আমি দিল্লীতে কথাটা তুলে ছিলাম এবং আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দাবী জানিয়েছিলাম।

এই স্মল-স্কেল সেক্টরে বাঁচতে হলে প্রপার লেজিসলেসান চাই। সেই প্রপার লেজিসলেসান-এর জন্য কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা করতে হবে, এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। কারণ মার্কেটিং-এর প্রশ্ন আছে। এবার কুটির শিল্পের ব্যাপারে আসি। এই ব্যাপারে মাদুর, রেশম, তাঁত থেকে সুরু করে সব কিছুই আমার রির্পোটের মধ্যে দিয়েছি। সময় কম, আমি বিস্তারিত ব্যাখ্যা দিতে চাই না। রেশম শিল্পের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে, কারণ রেশমে আরো নূতন কর্মী নিয়োগ করার সুযোগ রয়েছে। পাঁপড় স্কীমের কথা আপনারা বলছেন, পাঁপড় স্কীম করা যাবে বলে আমার মনে হচ্ছে না। টেকনিসিয়ান স্কীমের কথা মাননীয় অতীশ সিনহা বলেছেন। আমরা এই ব্যাপারে আরো বেশী কিছু করা যায় কিনা। আমি ফাইল নিয়ে আরো স্টাডি করছি। আমার সময় কম, আমি আর একটা প্রশ্নের উত্তর দেব। মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জী মহাশয় অনেক কথা বলেছেন। তার মধ্যে তিনি হাওড়ায় পোলোবলের কথা বলেছেন। এই কথা ঠিক যে হাওড়ায় পোলোবল তৈরী হয় এবং সেই পোলোবল বিদেশে রপ্তানী হয় এবং এটার গুরুত্ব আছে। সেখানে গুরুত্ব দেবাব জন্য হাওড়া ডি. আই. সির পক্ষ থেকে একটা কো-অপারেটিভ তৈরী করা হয়েছে। অল্প দিন হ'ল এই কো-অপারেটিভ তৈরী হয়েছে। ব্যাঙ্কের সঙ্গে কথা-বার্ত্তা বলে, ফিনান্সিয়াল এ্যাসিসট্যান্স নিয়ে পোলোবল তৈরী করার জন্য আর্টিসান্স নিয়ে কো-অপারেটিভ তৈরী করা হয়েছে। পরবর্ত্তীকালে আরো যাতে ডেভলপ করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। সময় কমের জন্য আর কিছু বলা যাচ্ছে না, আমার বক্তব্যের মধ্যে বিস্তারিত ভাবে বলা আছে। আমার এই বাজেট বরাদ্দকে সমর্থন করার জন্য আবেদন জানাচ্ছি এবং কাট মোসানের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** As the member is absent the cut motion is not moved.

The motion of Shri Pralay Talukdar that a sum of Rs. 9,34.90,000 be granted for expenditure un 'er Demand No. 63, Major Heads: "321-Village and small Industries (Excluding Public Undertakings), 521-Capital outlay on village and small Industries (Excluding Public Undertakings) and 721-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)"., was then put and agreed to.

**Mr. Speaker :** মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার একটি প্রিভিলেজ মোসান দিয়েছিলেন। সেই প্রিভিলেজ মোসানের আমি একটা রুলিং দিচ্ছি।

The notice of the question of breach of privilege given by Shri Debaprosad Sarkar is defective inasmuch as it is not accompanied by the document on which the question is proposed to be raised as required under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. As regards the subject matter of the notice it may be pointed out that the directive said to have been issued at a meeting of the Left-Front is an internal matter of the parties concerned and cannot be treated as a breach of privilege of the House. According to the established Parliamentary practice statements at party meetings are not privileges (Ref. Practice and Procedure of Parliament, Vol. I, p. 235). In the circumstances stated above it may be held that there is no **prima facie** case of & breach of privilege in the notice given by Shri Sarkar and his notice may accordingly bc disallowed.

## Adjournment

The House was then adjourned at 8.5 p.m. till 1 p. m. on Thursday, the 16th September. 1982, at the 'Assebly House', Calcutta.

## Proceeding of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 16th September 1982 at 1 P.M.

### Present

Mr. Speaker (SHRI SYED ABUL MANSUR HABIBULLAH) in the Chair, 14 Ministers, 16 Ministers of State and 177 Members.

### STARRED QUESTIONS
(to which oral answers were given)

[1-00—1-10 P.M.]

#### কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারের সংখ্যা

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬।) শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলিতে ৩১শে জুলাই, ১৯৮২ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা কত ; এবং

(খ) বিগত পাঁচ বছরে রাজ্যের কতজনের কর্মসংস্থান হয়েছে ?

শ্রীপ্রবীর সেন গুপ্ত ঃ (ক) ৩২,৮৫,২৮৪ জন (প্রভিসনাল)।

(খ) ৮৩,৪১১ (প্রভিসনাল)।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, রাজ্যের সঙ্গে সম্পর্কিত বে-সরকারী প্রতিষ্ঠানগুলিতে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মসংস্থানের যে নির্দেশ দেওয়া হয়েছিল, তা কতটা পালিত হচ্ছে ?

শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ—বে-সরকারী প্রতিষ্ঠানগুলিকে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরীতে নিয়োগের জন্য অনুরোধ করা হয়েছে। কোন কোন বে-সরকারী প্রতিষ্ঠান সেইভাবে লোক নিচ্ছেন, আবার কেউ কেউ নিচ্ছেন না।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** :—আপনি জানেন কি, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জগুলি ব্যাপক ভাবে সিনিয়রিটির যে নির্দ্দেশ দেওয়া আছে, তা উপেক্ষা করে বে-আইনী ভাবে চিঠি পাঠাচ্ছে ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—এরকম কোন খবর নেই।

**মিঃ স্পীকার** :—আমি সদস্যদের জানাতে চাই, আজকে ২৭টি প্রশ্ন আমার হাতে আছে। এরসঙ্গে গতকালের কিছু প্রশ্নও আছে। সেজন্য আমি যাঁর প্রশ্ন তাঁকে ২টি এবং সরকার পক্ষ ও বিরোধী পক্ষ থেকে ১টি করে ২টি, মোট ২টি সাপ্লিমেণ্টারী প্রশ্ন এ্যালাউ করব।

**ডাঃ জয়নাল আবেদিন** :—মাননীয় মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন, এই বেকারের সংখ্যা ১৯৭৭ সালের জুন মাসে যা ছিল, সে তুলনায় আজকে যে হিসাব দিলেন, তা ডবল ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—১৯৭৭ সালের মার্চ মাসে ছিল ১২ লক্ষ, ৩১ হাজার ৯০৭ জন এবং ১৯৮১ সালের মার্চ মাসে সেটা হয়েছে ২৭ লক্ষ, ৪০ হাজার ৬৪৪ জন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** :—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, আপনি বললেন, সরকারী চাকুরী এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয়, আপনি বে-সরকারী প্রতিষ্ঠানগুলিকে অনুরোধ জানাবেন কি যে, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে ছাড়া চাকুরী দেওয়া যাবে না ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—এই ধরণের নিয়ম পশ্চিবঙ্গের ক্ষেত্রে এক্তিয়ার ভুক্ত নয়।

**শ্রীসেখ ইমাজুদ্দিন** :—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই বিভিন্ন এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জগুলিতে টাকা দিয়ে নাম পাঠান হচ্ছে এইরকম দুর্নীতির অভিযোগ আছে কিনা ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—কিছু কিছু দুর্নীতি খবর মাঝে মাঝে এসেছে এটা ঠিকই, কিন্তু এটা ধরাও পড়েছে। ইতিমধ্যে কয়েকজনকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রীবনমালী দাস** :—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, বিগত ৫ বছরে যে কিছু কর্মসংস্থান রয়েছে তারমধ্যে তপশীলী জাতি এবং উপজাতির সংখ্যা কত ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—এটা নোটিস দিতে হবে।

## বীরভূম সদর হাসপাতালের অ্যাম্বুলেন্স

*৭২। ( অনুমোদিত প্রশ্ন নং *৮৯। ) **শ্রীসুনীতি চট্টরাজ :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার সদর হাসপাতালে কয়টি অ্যাম্বুলেন্স আছে।

(খ) উহাদের মধ্যে কয়টি চালু আছে ; এবং

(গ) যেগুলি চালু অবস্থায় নেই সেগুলি চালু করবার কি ব্যবস্থা হচ্ছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** (ক) ২টি।

(খ) ১টি।

(গ) মেরামত করা হচ্ছে।

**শ্রীকাশীনাথ মিশ্র :**—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই এ্যাম্বুলেন্সের সংখ্যা ওখানে বৃদ্ধির কোন পরিকল্পনা আছে কিনা :

**শ্রীরামনারায়ণ গোস্বামী :**—সাধারণভাবে জেলার সদর হাসপাতালে ২টি করে মহকুমা হাসপাতালে ১টি করে আর ২৪ পরগণা এবং মেদিনীপুর বড় ডিষ্ট্রিক্ট বলে সেখানে ৩টি করে এ্যাম্বুলেন্স দেওয়া হয়েছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন :**—এ্যাম্বুলেন্স যেগুলি এ্যালোট করা হয়েছে সেগুলি ২ বৎসর যাবৎ দেওয়া হচ্ছে না কেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :**—নোটিশ দেবেন দেখবো।

**ডাঃ জয়নাল আবেদিন :**—মাননীয় স্বাস্থ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী অনুগ্রহ পূর্বক জানাবেন কি, সাধারণত গোটা রাজ্য জুড়ে আপনাদের কার্য্যকালে এ্যাম্বুলেন্স সার্ভিস এত ডেটোরিয়েট করেছে যে যাতে করে মরণাপন্ন রোগীর ব্যবস্থা নেওয়া যাচ্ছে না ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :**—সাধারণভাবে ডেটোরিয়েট করেছে এই কথাটি সত্য নয়।

## বাঁকুড়া, পুরুলিয়া ও ঝাড়গ্রাম আদিবাসী এলাকায় পাকা রাস্তা নির্মাণ

*৭৩। ( অনুমোদিত প্রশ্ন নং *২০৬। ) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, বাঁকুড়া, পুরুলিয়া ও ঝাড়গ্রাম এলাকাতে তফসিলী জাতি আদিবাসী কল্যাণ বিভাগ হ'তে আজ পর্যন্ত কোন পাকা বা কাঁচা রাস্তা হয় নাই ;

(খ) সত্য হ'লে উক্ত এলাকার রাস্তা না হওয়ার কারণ কি ; এবং

(গ) বাঁকুড়া ২ নং ও ১ নং ব্লকের যথাক্রমে মান কানালী অঞ্চলের বাঁধভাঙ্গা ও কেঞ্জাকুড়া অঞ্চলের হরেকৃষ্ণপুর, তাঁতকালানী, ধোপারগ্রামে কোন রাস্তা নির্মাণের পরিকল্পনা আছে কি ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি**ঃ (ক) না, সত্য নহে।

(খ) প্রশ্ন আসে না।

(গ) উল্লিখিত স্থানগুলিতে রাস্তা নির্মাণের কোন প্রস্তাব বর্তমানে এই বিভাগে নাই।

**শ্রীকাশীনাথ মিশ্র**ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে এটা যদি সত্য না হয়ে থাকে তাহলে ওই স্থানে কত কিলোমিটার বাকী রাস্তা হয়েছে ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি**ঃ—এইটার জন্য নোটিশ দেবেন।

**শ্রীকাশীনাথ মিশ্র**ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, তপশিলী জাতি এবং আদিবাসী বিভাগ থেকে ওই এলাকায় কোন রাস্তা তৈরীর জন্য টাকা বরাদ্দ হয়েছে কিনা ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি**ঃ—হ্যাঁ।

**শ্রী শেখ ইমাজুদ্দিন**ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, তপশিলী জাতি অধ্যুষিত এলাকায় নতুন করে কোন রাস্তা তৈরীর প্ল্যান আছে কিনা ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি**ঃ—হ্যাঁ আছে।

**শ্রীউপেন্দ্র কিস্কু**ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, তপশিলী জাতি এবং উপজাতিদের বরাদ্দকৃত টাকায় তাদের অধ্যুষিত এলাকা ছাড়া অন্য কোন যায়গায় রাস্তা তৈরী হচ্ছে কিনা ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি**ঃ—না।

## নদীর জল দূষণ

***৭৪। ( অনুমোদিত প্রশ্ন নং *২২৬। ) শ্রীঅমলেন্দ্র রায়ঃ**—পরিবেশ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীর জল বিভিন্নভাবে দূষণের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) কারখানার আবর্জনা এবং পৌরসভা বা কর্পোরেশনের দূষিত জল নদীতে ফেলা বন্ধ করার জন্য কোন আইন হচ্ছে কি ?

**শ্রীভবানী মুখার্জীঃ** (ক) পশ্চিমবঙ্গ তথা ভারতের জল দূষণের বিভিন্ন সমস্যা নিবারণের জন্য জল ( দূষণ নিবারণ তথা নিয়ন্ত্রণ ) আইন, ১৯৭৪ নামে একটি কেন্দ্রীয় আছে ? এই আইনের বিধিগুলি কার্য্যকরী করার জন্য এই রাজ্যে একটি জল দূষণ, নিয়ন্ত্রণ পর্ষদ গঠিত হয়েছে।

বিভিন্ন দূষণকারী প্রতিষ্ঠানের প্রতি দূষণ নিয়ন্ত্রণের জন্য পর্ষদ নোটিশ জারি করেছেন এবং কয়েকটি ক্ষেত্রে আদালতে মামলাও দায়ের করা হয়েছে।

(খ) এই প্রশ্নের উত্তর (ক) প্রশ্নের উত্তরেই দেওয়া হয়েছে।

[1.10—1.20 P.M.]

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ**—জনসাধারণের পক্ষ থেকে জল দূষণ বা বায়ু দূষণ সম্পর্কে কি ধরণের অভিযোগ আসছে এবং তার প্রতিরোধের জন্য কি ব্যবস্থা করা হচ্ছে ?

**শ্রীভবানী মুখার্জীঃ**—বিভিন্ন কারখানা থেকে কোন কোন সময়ে এমন জল বার করে যাতে চাষের ক্ষতি হয়। যেমন রিষড়া, বাঁশবেড়ে, ত্রিবেণী থেকে আমার কাছে এই রকম অভিযোগ এসেছে। এমন কি মুর্শিদাবাদ জেলার কাছে বাংলাদেশের সুগার ফ্যাক্টরী থেকে দুষিত জল আসার খবরও আছে যাতে মাছ প্রভৃতি ধ্বংস হয়ে যাচ্ছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ**—আপনার দপ্তর থেকে কি কি কর্মসূচী নেওয়া হয়েছে যাতে দূষণ প্রতিরোধ করা যায় ?

শ্রীভবানী মুখার্জি ঃ- যেসব কারখানা জল দুষণ করে তাদের যন্ত্র বসিয়ে নিয়ন্ত্রণ করতে বলা হয়েছে এবং যদি না করেন তাহলে আইন অনুযায়ী মামলা আদালতে করা যাবে। এই রকম কিছু কিছু ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করেছি।

শ্রীবিজয় পাল ঃ—জল দূষণ প্রতিরোধ বোর্ড কবে তৈরী হয়েছে এবং বায়ু দূষণ প্রতিরোধের কোন ব্যবস্থা আছে কিনা ?

শ্রীভবানী মুখার্জি ঃ—১৯৭৪ সালে এখানে জল দুষণ পর্ষদ তৈরী হয়। এখানে আগে থেকেই স্মোক নুইসেন্স কমিশন ছিল। ধোয়া নিয়ন্ত্রণের জন্য ১৯০৫ সালের একটি আইন ছিল। সেই কমিশন আবার কেন্দ্রীয় সরকার নতুন করে বায়ু দূষণ আইন করায় তার ভিত্তিতে স্মোক নুইসেন্স কমিশনকে জল দুষণ পর্ষদের সঙ্গে মার্জ করতে হবে। সেজন্য এই ব্যবস্থা করা হয়েছে

ডাঃ জয়নাল আবেদিন ঃ—মর্ডান পেস্টিসাইড্স যেমন ব্যবহার করা আবশ্যক, আবার মর্ডান সায়েন্স রিসার্চ করে বলেছে যে এগুলি পরিবেশ দুষ্ট করছে। এই যে কনট্রাডিকসান এ কিভাবে ব্যালান্স করবেন ?

শ্রীভবানী মুখার্জি ঃ—কৃষি কাজে যেসব পেস্টিসাইডস ব্যবহার করে পোকা মাকড় মারা হচ্ছে এবং তাতে ফসল ভালো হচ্ছে, কিন্তু এগুলি আবার জলে গিয়ে ক্ষতি করছে, আশেপাশের পরিবেশও ক্ষতি করছে। এসব বিষয়ে গবেষণা হচ্ছে। আমার দপ্তরও এ বিষয়ে কি করা যায় তা চিন্তা করছে।

শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৭৪ সালে বোর্ড তৈরী হয়েছে, ১৯৭৪ সাল থেকে আজ পর্যন্ত এই ৮ বছরে কত কাজ হয়েছে জানাবেন কি ?

শ্রীভবানী মুখার্জি ঃ—জল দুষণ প্রতিরোধের জন্য যে কেন্দ্রীয় আইন সেই আইনের কার্য পরিধি অত্যন্ত ব্যাপক। সেই ব্যাপক কাজেয় যে দায়িত্ব দিয়েছেন সেই পরিমাণ কার্য যদি তুলনা করা যায় তাহলে পশ্চিমবঙ্গের যে জল দুষণ পর্ষদ আছে সেটা চাহিদা অনুযায়ী খুব অল্প সমাধান করতে পেরেছে। সেজন্য এটাকে ভাল করে গড়ে তুলে কার্য ধারাকে প্রসারিত করতে হবে।

শ্রীসেখ ইমাজুদ্দিন ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ১৯৭৪ সালের কেন্দ্রীয় যে আইন আছে জল দূষণ সম্পর্কে এই আইন যথেষ্ট কিনা এবং আপনি পশ্চিমবঙ্গের জন্য আরো আইন তৈরী করার চিন্তা-ভাবনা করছেন কিনা ?

## নদীর জল দূষণ

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬।) শ্রীঅমলেন্দ্র রায়ঃ—পরিবেশ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীর জল বিভিন্নভাবে দূষণের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) কারখানার আবর্জনা এবং পৌরসভা বা কর্পোরেশনের দূষিত জল নদীতে ফেলা বন্ধ করার জন্য কোন আইন হচ্ছে কি?

**শ্রীভবানী মুখার্জীঃ** (ক) পশ্চিমবঙ্গ তথা ভারতের জল দূষণের বিভিন্ন সমস্যা নিবারণের জন্য জল (দূষণ নিবারণ তথা নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪ নামে একটি কেন্দ্রীয় আছে? এই আইনের বিধিগুলি কার্য্যকরী করার জন্য এই রাজ্যে একটি জল দূষণ, নিয়ন্ত্রণ পর্ষদ গঠিত হয়েছে।

বিভিন্ন দূষণকারী প্রতিষ্ঠানের প্রতি দূষণ নিয়ন্ত্রণের জন্য পর্ষদ নোটিশ জারি করেছেন এবং কয়েকটি ক্ষেত্রে আদালতে মামলাও দায়ের করা হয়েছে।

(খ) এই প্রশ্নের উত্তর (ক) প্রশ্নের উত্তরেই দেওয়া হয়েছে।

[1.10—1.20 P.M.]

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ**—জনসাধারণের পক্ষ থেকে জল দূষণ বা বায়ু দূষণ সম্পর্কে কি ধরণের অভিযোগ আসছে এবং তার প্রতিরোধের জন্য কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রীভবানী মুখার্জীঃ**—বিভিন্ন কারখানা থেকে কোন কোন সময়ে এমন জল বার করে যাতে চাষের ক্ষতি হয়। যেমন রিষড়া, বাঁশবেড়ে, ত্রিবেণী থেকে আমার কাছে এই রকম অভিযোগ এসেছে। এমন কি মুর্শিদাবাদ জেলার কাছে বাংলাদেশের সুগার ফ্যাক্টরী থেকে দুষিত জল আসার খবরও আছে যাতে মাছ প্রভৃতি ধ্বংস হয়ে যাচ্ছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ**—আপনার দপ্তর থেকে কি কি কর্মসুচী নেওয়া হয়েছে যাতে দূষণ প্রতিরোধ করা যায়?

**শ্রীসেখ ইমাজুদ্দিন** ঃ—কলেরার জন্য যে ইনজেক্‌সান এবং বসন্তের জন্য যে টিকা দেওয়ার ব্যবস্থা ছিল সেই ব্যবস্থা এখনও চালু আছে কি না ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—এখনও চালু আছে।

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ- মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে কলেরায় মারা গেছে এটা কোন জেলায় কত মারা গেছে এবং কোন কোন হাসপাতালে কত মারা গেছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ কলেরা রোগে যে ৩ জন মারা গেছে সেটা হচ্ছে ২৪-পরগণা জেলায়।

## ইঞ্জিনিয়ারিং, বস্ত্র এবং পাট শিল্পে বেতন চুক্তির মেয়াদ

*৭৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮। ) **শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে তিনটি প্রধান শিল্প—ইঞ্জিনিয়ারিং, বস্ত্র এবং পাট শিল্পে বেতন সংক্রান্ত চুক্তির মেয়াদ শেষ হয়ে যাওয়া সত্ত্বেও নতুন বেতন চুক্তি সম্পাদিত হয় নি ;

(খ) সত্য হ'লে, উল্লিখিত তিনটি শিল্পে যথাক্রমে কোন্ কোন্ তারিখে বেতন সংক্রান্ত চুক্তির মেয়াদ শেষ হয়েছে ; এবং

(গ) এই বেতন উল্লিখিত তিনটি শিল্পে কর্মরত শ্রমিকের সংখ্যা কত ?

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ (ক) হ্যাঁ।

(খ) ইঞ্জিনিয়ারিং শিল্পে—৩১শে ডিসেম্বর, ১৯৮১
বস্ত্র শিল্পে—২৮শে ফেব্রুয়ারী, ১৯৮২
পাট শিল্পে—৩১শে ডিসেম্বর, ১৯৮১

(গ) ১৯৮০ সালের পরিসংখ্যান অনুযায়ী ঐ তিনটি শিল্পে কর্মরত শ্রমিকের আনুমানিক সংখ্যা নিম্নরূপ ঃ

ইঞ্জিনিয়ারিং শিল্প ৩,৩৪,৭৩৮

বস্ত্র শিল্প ( কারখানা আইনে রেজিষ্ট্রিকৃত পাওয়ারলুম সহ ) ৫৫,২৩৬

পাট শিল্প ২,৪৪,০৫২

এই পরিসংখ্যানে সাময়িকভাবে কর্মচ্যুত শ্রমিক-কর্মচারীদেরও ধরা হয়েছে।

[ 1-20—1-30 P.M.]

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ—মন্ত্রী মহাশয়ের উত্তর অনুযায়ী দেখা যাচ্ছে ৩টি মূল শিল্পে বেতন চুক্তির মেয়াদ কোন ক্ষেত্রে সাড়ে আট মাস, কোন ক্ষেত্রে একেবারে সর্বনিম্ন সময় ৬ মাস শেষ হয়ে গেছে এবং মেয়াদ শেষ হয়ে যাওয়া সত্বেও নূতন বেতন চুক্তির জন্য সরকার ত্রিপাক্ষিক বৈঠক এখনও ডাকেননি। আপনার হিসেবে ৬ লক্ষ ৩৩ হাজার ৯৯৬ জন শ্রমিক এর সঙ্গে যুক্ত। গত ৬ মাস এবং সাড়ে আট মাস ধরে শ্রমিকরা এই বেতন চুক্তির সুযোগ না পাবার ফলে নানা রকম সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হল। আমার প্রশ্ন হচ্ছে এর ফলে মালিক পক্ষ কত কোটি টাকা বাড়তি লাভ করল তার কোন হিসেব বা রিপোর্ট আপনার দপ্তরে আছে কি ?

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ—ইঞ্জিনিয়ারিং শিল্পে তরফ থেকে দাবী পত্র দেওয়া হয়েছে এবং এ সম্পর্কে সংশ্লিষ্ট মালিক পক্ষের যে সংগঠন আছে তাঁদের বক্তব্য জানতে চাওয়া হয়েছে। কিছুদিনের মধ্যে ত্রিপাক্ষিক আলোচনা করা যায় কি না সেটা ভাবা হচ্ছে। অন্যান্য শিল্পের তরফ থেকে যে দাবী পত্র দেওয়া হয়েছে সেটা দপ্তর বিচার বিবেচনা করছে এবং ত্রিপাক্ষিক আলোচনার ক্ষেত্র তৈরী করা হয়েছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ—মন্ত্রী মহাশয় আমার একটি প্রশ্নের উত্তর দিলেন না। আমি জানতে চাই, বেতন চুক্তির মেয়াদ অতিক্রান্ত হওয়া সত্বেও এই যে বৈঠক ডাকছেন না তাতে কি মনে করব মালিক পক্ষের সঙ্গে বামফ্রন্ট সরকারের কোন গোপন চুক্তি হয়েছে ?

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ—গোপন চুক্তি কিছু হয় নি।

**শ্রীসরল দেব** ঃ—চট শিল্পের জন্য যে গ্রেড স্কেল কমিটি হয়েছে তার চেয়ারম্যান ছিলেন মন্ত্রী মহাশয়। আমার প্রশ্ন হচ্ছে, তাঁরা যে রায় দিয়েছিলেন সেটা যে মানছে না তার কারণ কি ?

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ—চট শিল্পের গ্রেড এ্যাণ্ড স্কেল সম্পর্কে ১৯৭৯ সালের চুক্তি অনুযায়ী লেবার মিনিস্টার যে গ্রহণ করেছেন সেটা এখনও মানছে না। কিভাবে এটা মানান যায়, আইনগত কোন ব্যবস্থা আছে কি না সেটা দেখা হচ্ছে।

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ—চট শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং কটন শিল্পে গ্রেড স্কেল সম্পর্কে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছে সেটা তারা মানছে না। আমার প্রশ্ন হচ্ছে এটা মানাবার জন্য কোন আইন তৈরী হয়েছে কি ?

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ—মানছে না জানি এবং এই ব্যাপারে আইনও আছে।

**শ্রীসরল দেব** ঃ—মন্ত্রী মহাশয় কি জানেন যে, মালিকরা আপনার রায়ের বিরুদ্ধে হাইকোর্টে গেছে।

**শ্রীপ্রবীর সেন গুপ্ত** ঃ—আমার জানা নেই।

## আলিপুর মহকুমায় নতুন স্বাস্থ্যকেন্দ্র

*৭৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৪১৫। ) **শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুন হইতে ১৯৮২ সালের ১লা জুলাই পর্যন্ত আলিপুর মহকুমায় কোন নূতন স্বাস্থ্য কেন্দ্র স্থাপিত হইয়াছে কিনা ; এবং

(খ) হইয়া থাকিলে—

(১) কোন্ কোন্ স্থানে ও কবে হইয়াছে,

(২) কোন্ তারিখে স্যাংশন হইয়াছে, ও

(৩) মোট কত টাকা স্বাস্থ্যকেন্দ্র স্থাপনে ব্যয় হইয়াছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ (ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) ক্যানিং ব্লকে কাঁঠালবেড়িয়া উপ-স্বাস্থ্য কেন্দ্রটি ৩-৮-৭৯ তারিখে মঞ্জুর করা হয় এবং ১৯৮১ সালের জানুয়ারী মাসে স্থাপিত হয়। বাসন্তী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি ১৫-১২-৮১ তারিখে মঞ্জুর করা হয় এবং ঐ দিনই স্থাপিত হয়। এছাড়া ক্যানিং ব্লকে মঠের দীঘি প্রাথমিক স্বাস্থকেন্দ্র এবং বাসন্তী ব্লকে মহেশপুর উপ-স্বাস্থ্য কেন্দ্র যথাক্রমে ২৯।৪।৮১ এবং ১৯।৮।৮০ তে মঞ্জুর করা হয়। কিন্তু উহা এখনও খোলা যায় নি।

(৩) ৬২,১৩,৫৫৫ টাকা।

## Number of Job-seekers

*78. (Admitted questoon No. *480.) Shri **GYAN SINGH SOHANPAL**: Will the Minister-in-charge of the Labour Department be pleased to state

what was the number of job-seekers on (i) March, 1977 and (ii) March, 1982 ?

**Shri Prabir Sen Gupta :** (i) March. 1977—12,31,907

(ii) March, 1982—31,04,898*

* Provisional.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether it is a fact that the number of job seekers in the State is the largest in India ?

**Shri Prabir Sengupta :**—আমার জানা নাই।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether it is a fact that a consilerable number of job seekers in the State have already crossed the age limit of 30 years for recruitment to State Government posts and services and many more are waiting in the queue ? If so, whether the Government is contemplating for enhancement of the upper age limit for recruitment to State Government services and posts from 30 years to 35 years ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** ঃ—এখনই আমাদের ৩৫ বছর পর্য্যন্ত বাড়ানো হয়েছে। যারা প্রতিবন্ধী তাদের আরও পাঁচ বছর বেশী করে দেওয়া হয়েছে চাকরি পাওয়ার বয়স। দ্বিতীয়ত্ব যে কথাটা জিজ্ঞাসা করা হয়েছে, যাদের অনেকের বয়স বেশী হয়ে গেছে চাকরি পাওয়ার যে বয়স তার থেকে, তাদের বর্ত্তমানে চাকরি পাওয়ার আর কোন সুযোগ নেই এবং তাদের সম্বন্ধে কোন পরিকল্পনাও বর্ত্তমানে আমাদের নেই।

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া** ঃ—১৯৭৭ সালের মার্চ মাসের পূর্বে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের কোন অস্তিত্ব পশ্চিমবাংলায় ছিল, কি, ছিলনা ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** ঃ—পশ্চিমবঙ্গে ছিল, কিন্তু যাঁরা ক্ষমতায় ছিলেন, তাঁরা সেটা মানতেন না।

**শ্রীমানস ভুঁইয়া** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্য্যন্ত কত পার্সেণ্টেজ এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে ভ্যাকাণ্ট পোস্টগুলোতে চাকরি দেওয়া হয়েছে।

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—এটা নোটিশ দিতে হবে।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্য্যন্ত যে ভাবে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ তার দায়িত্ব পালন করেছে, ১৯৭৭ সালের পূর্বে যে অরাজক অবস্থা ছিল, তার থেকে আজকে কি কিছু উন্নতি হয়েছে ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—আগে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ ছিল, সেটা শুধু সাজানো ছিল। চাকরি অন্য ভাবে হতো। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর সমস্ত সরকারী এবং আধা সরকারী সমস্ত চাকরি এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে।

**শ্রীআবদুল মান্নান** :– মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে সমস্ত এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের এ্যাডভাইসারী কমিটি রয়েছে, সেইগুলো কি নুতন করে করা হয়েছে ? কারণ বহু জায়গায় দেখা গেছে, নুতন এম. এল. এ. দের সেই কমিটিতে নাম নেই। আরামবাগ সাব ডিভিশনের এম. এল. এ.'র এ্যাডভাইসারী কমিটিতে নাম নেই।

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** :—এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের এ্যাডভাইসারী কমিটি যা আছে, সেই কমিটি এখন চলছে, আগামী দিনে এই কমিটি নুতন করে করা হবে। যতদিন পর্যন্ত তা না হচ্ছে পুরাণ কমিটি কাজ চালিয়ে যাবে এবং নুতন এম. এল. এ. যাঁরা হয়েছেন তাদের স্পেশাল ইনভাইটি করে ঐ এ্যাডভাইসারী কমিটির মিটিং-এ ডাকা হবে।

## মুর্শিদাবাদ জেলায় ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্র

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫।) **শ্রীআতাহার রহমান, শ্রীদীনবন্ধু মাঝি ও শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মূর্শিদাবাদ জেলার কোন্ কোন্ স্বাস্থ্যকেন্দ্রে বা উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নাই ?

নিম্নলিখিত উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার নাই :—

১) কেন্দুয়া
২) পুটিমারী
৩) পাংকর
৪) সিঙ্গেশ্বরী-গৌরীপুর
৫) মারগ্রাম
৬) আমলাই

| | |
|---|---|
| ৭) সিমুলিয়া | ৮) ডাঙ্গারপাড়া |
| ৯) লালকুঠী | ১০) কোলান রাধাকান্তপুর |
| ১১) ওপার গুড়াহর | ১২) হাবাস্পুর |
| ১৩) আন্দুলবেড়িয়া | ১৪) ফুলপুর |
| ১৫) চৌরিগাছা | ১৬) হেরামপুর |
| ১৭) জিৎপুর | ১৮) ফরিদপুর |
| ১৯) হিবোরা | ২০) তুঙ্গী |

[1-30—1-40 P.M.]

**শ্রীআতাহার রহমান** ঃ—ডাক্তার নেই এমন ২০টি হাসপাতালের কথা আপনি যে উল্লেখ করলেন, কতদিনের মধ্যে ঐসব স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠাতে পারবেন বলে মনে করছেন, জানাবেন কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—পাবলিক সার্ভিস কমিশনের দ্বিতীয় লিষ্ট পেয়েছি, সেখান থেকে পুরণ করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীতারাপদ সাধুখাঁ** ঃ—এতগুলি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার না থাকার জন্য দেশে যে চরম ক্ষতি হচ্ছে সে বিষয়ে আপনি কি চিন্তা করছেন ?

( নো রিপ্লাই )

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়** ঃ—পাবলিক সার্ভিস কমিশনের নানা রকম জটিল আইন কানুনের জন্য ঠিকমত ডাক্তার এ্যাপয়েন্ট করা যায় নি। আপনি কি এ্যাড-হক বেসিসে ডাক্তার এ্যাপয়েন্ট করবেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—পাবলিক সার্ভিস কমিশন যে লিষ্ট পাঠিয়েছে সেটা যতক্ষণ পর্যন্ত একজষ্টেড না হচ্ছে ততক্ষণ পর্যন্ত কিছু করা যাবে না। এটা কমপ্লিট হোক, তারপর অন্য কিভাবে কি করা যায় সেটা আমরা দেখব।

**শ্রীমলিন ঘোষ** ঃ—লক্ষ লক্ষ টাকা খরচ করে গ্রামে যে হাসপাতালগুলি করা হচ্ছে সেখানে ডাক্তার নেই, নার্স নেই, এ্যাম্বুলেন্স নেই। এই যে একটা অবস্থা চলছে সেই বিষয়ে আপনি কি চিন্তা করছেন ? গ্রামাঞ্চলের স্থানীয় ডাক্তার যদি

ঐসব হাসপাতালে কাজ করতে ইচ্ছুক থাকে তাহলে আপনি তাদের নিয়োগ করবেন কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—আপনি সুনির্দিষ্ট ভাবে জানালে আমি উত্তর দেব।

## ইঞ্জিনিয়ারিং, সূতাকল, চটকল এবং চা শিল্পে চুক্তির মেয়াদ

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের ইঞ্জিনিয়ারিং, সূতাকল, চটকল এবং চা-বাগান শিল্পে শিল্প-ভিত্তিক চুক্তির মেয়াদ কবে নাগাত শেষ হইয়াছে ;

(খ) শ্রমিকদের পক্ষ হইতে নূতন কোন দাবিপত্র পেশ করা হইয়াছে কি ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে এই সম্পর্কে সরকার কোন ত্রিপাক্ষিক বৈঠকের ব্যবস্থা করিয়াছেন কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত** ঃ—(ক) শিল্পভিত্তিক চুক্তির মেয়াদ নিম্নলিখিত দিনগুলিতে শেষ হইয়াছে ঃ—

| শিল্প | চুক্তির মেয়াদ শেষ হওয়ার তারিখ |
|---|---|
| ইঞ্জিনিয়ারিং | ৩১শে ডিসেম্বর, ১৯৮১ |
| সূতাকল | ২৮শে ফেব্রুয়ারী, ১৯৮২ |
| চটকল | ৩১শে ডিসেম্বর, ১৯৮১ |
| চা-বাগান | ৩০শে জুন, ১৯৮২ |

(খ) ইঞ্জিনিয়ারিং সুতাকল এবং চটকলের কোন কোন শ্রমিক সংগঠনের পক্ষ হইতে নূতন দাবীপত্র পেশ করা হইয়াছে। শুধু চা-বাগিচার কোন শ্রমিক সংগঠন এখনও নূতন দাবীপত্র পেশ করেন নাই।

(গ) বিষয়টি সরকারের প্রাথমিক তদন্তাধীন রহিয়াছে। পরবর্তী পর্যায়ে ত্রিপাক্ষিক বৈঠক ডাকা হইবে।

**মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরকরণ**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৩।) **শ্রীসরল দেব**ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থকেন্দ্রে রূপান্তরিত করার কোন পরিকল্পনা স্বাস্থ্য দপ্তরের আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে উহা কবে নাগাত কার্যকরী করা হইবে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ—(ক) আছে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**শ্রীসরল দেব**ঃ—৫ বছর আগে প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী ১৯৪৮ সালে ৬২ লক্ষ ৯৫ হাজার টাকা মঞ্জুর করেছেন বলে তিনি জানিয়েছিলেন। এখন ১৯৮২ সাল—কবে নাগাদ কাজে হাত দেওয়া হবে, সেটা আপনি অনুগ্রহ করে বলবেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ—আপনি জানেন চীফ ইঞ্জিনিয়ার, কনস্ট্রাকসান বোর্ড একটা এষ্টিমেট্ পাঠিয়েছিলেন ৬২ লক্ষ ৯৫ হাজার টাকার। সেই এষ্টিমেট্ পাবার পর অর্থ দপ্তরের অনুমোদনের জন্য ১১/১/৮০ তারিখে ওখানে পাঠানো হয়। অর্থ দপ্তর এই বিষয়ে কয়েকটি প্রশ্ন স্বাস্থ্য দপ্তরের কাছে জানতে চান। সেটার উত্তর দেবার পর আরো কিছু তথ্য জানতে চান। সেটার উত্তরও স্বাস্থ্য দপ্তর থেকে দেওয়া হয়। ইতিমধ্যে মূল্যবৃদ্ধির জন্য চীফ ইঞ্জিনিয়ার কনস্ট্রাকসান বোর্ড নতুন করে এষ্টিমেট বদল করেছেন। এখন ৭১ লক্ষ ৫৩ হাজার টাকা দাঁড়িয়েছে এবং এর ফাইন্যাল অবজারভেসনস চেয়েছিল, আমি পাঠিয়েছিলাম। নতুন এষ্টিমেট এসে গেছে। আমরা সেটা খতিয়ে দেখছি। যত তাড়াতাড়ি সম্ভব কাজ শুরু করে দেব।

**শ্রীসরল দেব**ঃ– যে জমিটা অধিগ্রহণের জন্য আপনার দপ্তর ডিষ্ট্রিক্ট কালেকটরকে বলেছিল, সেই জমির একটি পোরসান কালেকটার দখল নিয়েছেন, বাকি অংশটার দখল নিচ্ছেন না। সেই সম্পর্কে আপনি কি কোন ব্যবস্থা করবেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ—না, এখন কিছু বলতে পারব না। পরে জানালে বলব।

**শ্রী শেখ ইমাজুদ্দিন**ঃ—এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করা হয় কোন্ নিয়মের ভিত্তিতে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ প্রতি ৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে একটিকে বেছে নিয়ে আমরা গ্রামীণ হাসপাতালে পরিণত করবো।

**শ্রীসুভাষ গোস্বামী** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এ পর্য্যন্ত কটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে পরিণত করা হয়েছে ?

**মিঃ স্পীকার** ঃ– এ প্রশ্ন ওঠে না।

**Recognition of Burdwan Medical College and Bankura Sammilani Medical College**

***82.** (Admitted question No. *455.) **Shri SUBRATA MUKHERJEE**: Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) if it is a fact that Medical Council of India has withdrawn the recognition of Burdwan Medical College and Bankura Sammilani Medical College ; and

(b) if so, whether the Government has taken steps for recognition of tne said Colleges by the Medical Council of India ?

**Dr. Ambarish Mukhopadyay** :—(a) No, (b) Does not arise.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ– মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি, এম. সি. আই ৩০-১-৮২তে সেক্রেটারী ডি-রেকগনাইজড করে একটা চিঠি দিয়েছেন ষ্টেটের সেক্রেটারীকে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** ঃ—M.C.I. is the recommending body and not the recognixing body.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—ওটা একটা ডি.ও. নাম্বার। আমার প্রশ্ন ঐ নাম্বারের কোন চিঠি পেয়েছেন কিনা যেখানে কাউন্সিল চিঠি দিয়েছে সেক্রেটারীকে ডি-রেকগনাইজড করে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** :—I told you that they can recommend only, They can submit a report.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—আমি প্রশ্ন করছি, ঐ নাম্বারের কোন চিঠি পেয়েছেন কি ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** ঃ—You have to submit a notice and then I shall look in to the matter.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ- মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন, বর্ধমান ইউনিভার্সিটির দ্বারা এটা টেমপুরারিলি রেকগনাইজড ছিল বাই দি কাউন্সিল ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** :—All most all the colleges are temporarily recognised. These are extended from year to year basis.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—আপনি জানেন, আর একস্টেনডেড হয় নি ।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** :—We got a letter and certain deficiency is there.

**Shri Subrata Mukherjee** : Sir, It is a question of privilege. Here is an important document. The minister is not telling the truth.

( Noise )

**Mr. Speaker** : Please give me your document. Let me see it first.

**Dr. Zainal Abedin** : It is a point of privilege. Mr. Mukherjee is a responsible member. He has got a valid document.

[1-40—1-50 P.M.]

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ এবং বর্ধমান মেডিকেল কলেজে চিকিৎসকদের নিয়ে যে সমস্যা সৃষ্টি হয়েছে অর্থাৎ শিক্ষক চিকিৎসকরা সেখানে যাচ্ছেন না বলে যে সমস্যার সৃষ্টি হয়েছে তার সমাধানের পথ কি ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** ঃ- ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল থেকে চিঠি লিখে জানিয়েছে ডেফিসিয়ান্সী আছে। দে হ্যাভ নট দি রিকগনাইজিং অথরিটি। দে ক্যান সাবমিট এ রিপোর্ট এবং সেই রিপোর্ট তাঁরা দিয়েছিলেন। কেন্দ্রীয় সরকার রিকগনাইজ করেন। দে পয়েন্ট আউট সাম ডেফিসিয়ানসিস্ এবং তার মধ্যে শিক্ষকের কথা হল মূল জিনিস। তাঁরা ডিরিকগনাইজ করেন নি। আমাদের যে এ্যাকাডেমিক প্যানেল ছিল সেটা ইনজাংটেড ছিল এবং হ্যাট হ্যাজ বিন ভ্যাকেটেড সাম থ্রি অর ফোর ডেজ ব্যাক। আমরা অল-ইণ্ডিয়া বেসিসে এ্যাডভার্টাইজমেণ্ট করেছি এবং আশা করছি ডাক্তাররা যাচ্ছিলেন না এই থেকে একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এতে এখন সাড়া পাওয়া যাবে।

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister be pleased to state whether he has received such letter from Shri Subrata Mukherjee ?

**Dr. Ambarish Mukhopadhyay :** The point is we have received a letter from the Central Government Secretariat.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister be pleased to state what action has been taken after receiving the letter ?

**Mr. Ambarish Mukhopadhyay :** I have already given you that they pointed out certain discrepancies. The major discrepancies are the teachers' shortage in the Colleges. We are taking some steps to fulfil that. They have extended the time up to January next, 1983.

## বসন্তিয়া স্বাস্থ্যকেন্দ্র

*৮৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৫১৭। ) **শ্রীশিশির অধিকারীঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কাঁথি ১ নং ব্লকের অসমাপ্ত বসন্তিয়া স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী ঃ—**

বাসন্তিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নির্ম্মানকার্য্য ২-১-৭৪ তারিখে আরম্ভ হয়। পরবর্ত্তীকালে হাইকোর্টের আদেশবলে উক্ত নির্ম্মানকার্য্য ১১-৬-৭৪ তারিখে বন্ধ করে দেওয়া হয়। বিষয়টি এখনও হাইকোর্টের বিবেচনাধীন।

## এনকেফেলাইটিস রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা

*৮৪। ( অনুমোদিত প্রশ্ন নং *১২২। ) **শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৮১ হইতে জুন, ১৯৮২ পর্যন্ত এনকেফেলাইটিস রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত রোগ প্রতিরোধের জন্য কি ব্যবস্থা করা হয়েছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী ঃ—**

(ক) ১৯৮১ — ১৯৮২

| ১৯৮১ | ১৯৮২ |
| --- | --- |
| আক্রান্ত—মৃত | আক্রান্ত—মৃত জুন পর্য্যন্ত |
| ৭১ — ৩৫ | ৮ — ৩ |

(খ) (১) রোগাক্রান্তের সন্ধান করা,

(২) হাসপাতালে স্থানান্তকরণ ও ছিকিৎসা ব্যবস্থাদি গ্রহণ,

(৩) আক্রান্ত ব্যক্তির ও পার্শ্ববর্তী ৫০টি বাড়ীতে ডি. ডি. টি. স্প্রের ব্যবস্থা করা।

(৪) স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ে শিক্ষা প্রদান।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯৮১ সালে সারা পশ্চিমবাংলায় ৩৫ জন মারা গেছে, এর মধ্যে সাধারণভাবে কোন্ জেলায় বেশী রোগী এই রোগে আক্রান্ত হয়ে মারা গেছে, এটা কি মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—বর্ধমানে আক্রান্ত হয়েছিল ৩৪ জন, মারা গেছে ১২ জন। বীরভূমে আক্রান্ত হয়েছিল ৩১ জন, মারা গেছে ৮ জন। মুর্শিদাবাদে আক্রান্ত হয়েছিল ৬ জন, মারা গেছে ৫ জন। এটা হচ্ছে ১৯৮১ সালের হিসাব। আর ১৯৮২ সালে বীরভূমে আক্রান্ত হয়েছিল ১ জন, কেউ মারা যায় নি। আর পশ্চিম-দিনাজপুরে আক্রান্ত হয়েছিল ৭ জন, তার মধ্যে ৩-জন মারা গেছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই এনকেফেলাইটিস রোগ ভারতবর্ষেরই রোগ, না এটা বিদেশ থেকে এসেছে?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—ডাক্তার বাবুদের অভিমত হচ্ছে, এটা জাপানী এনকেফেলাইটিস।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় কি অনুগ্রহপূর্বক জানাবেন. আপনি বললেন পার্শ্ববর্তী ৫০টি বাড়িতে ডি. ডি. টি. স্প্রের ব্যবস্থা করা হয়, এণ্টায়ার লোকালিটিকে না করে শুধু মাত্র ৫০টি বাড়িতে করা হচ্ছে কেন? এটা আপনি কিসের ভিত্তিতে বললেন? ৫০টি বাড়িতে করা হবে আদার ছান দি এণ্টায়ার এনভায়ারনমেণ্টাল সারাউনডিং কেন করা হবে না? দ্বিতীয় কথা হচ্ছে ফর ফারদার প্রিভেনসন এ বিষয়ে রিসার্চ হওয়া দরকার, সুতরাং এ বিষয়ে ওয়ার্ল্ড

হেল্‌থ অর্গানাইজেসনের সঙ্গে পরামর্শ করে কোন উদ্যোগ কি আপনারা গ্রহণ করেছেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—এই রোগ ১৯৮১ সালে ব্যাপক আকারে দেখা দিয়েছিল, তখন রোগীদের রক্ত পরীক্ষা করা হয় এবং সেরিব্রোস্পাইনাল ফ্লুইডস নিয়ে রিসার্চের জন্য পাঠানো হয়। তবে এ বিষয়ে এখনো পর্যন্ত কোন স্পেসিফিক্ ড্রাগ নেই, মোটামুটি ব্রড স্পেকটাম এ্যান্টিবায়োটিক দিয়ে চিকিৎসা হচ্ছে। প্রিভেন্টিভ মেসার হিসাবে ৫০টি বাড়িকে ধরে নেওয়া হয়, তবে তার মানে এই নয় যে ৫০টির মধ্যেই সীমাবদ্ধ থাকতে হবে। দরকার হলে গোটা গ্রাম এবং আসে পাশের গ্রামেও কাজ করা হয়।

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ—এই এনকেফেলাইটিস রোগটি একটি কঠিন রোগ, সুতরাং এই রোগের রুগীদের চিকিৎসার জন্য পশ্চিমবঙ্গ সরকার কোনো আলাদা হাসপাতাল করবার কথা চিন্তা করছেন কি বা কোনো পরিকল্পনা গ্রহণ করছেন কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—আমার উত্তর থেকেই মাননীয় সদস্য নিশ্চয়ই বুঝতে পারছেন যে, এই রোগে আক্রান্তের সংখ্যা পূর্বের চেয়ে বর্তমানে অনেক কমেগেছে এবং প্রিভেনটিভ ও কিউরেটিভ মেসার নেওয়া হচ্ছে। সুতরাং আলাদা হাসপাতাল করার প্রয়োজন নেই।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ—সাধারণভাবে কলকাতা শহরে এবং বিভিন্ন জেলা শহরে, যেখানে খাটাল আছে এবং সে সমস্ত জায়গায় শুয়োর চলাচল করে সে সমস্ত জায়গায় এই রোগের সংক্রমন বেশী হয় এবং মশা মাছির কামড় থেকেও এই রোগ সংক্রমণ হয়, সুতরাং এসব বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—অধ্যক্ষ মহাশয়, এ প্রশ্নের কি উত্তর দেব! সদস্যরা সকলেই জানেন যে, আমাদের দেশের শতকরা ৮০ জন মানুষ খুব কষ্টে দিন কাটায় এবং একটা বড় অংশ দারিদ্রসীমার নীচে আছে। তবুও আমরা তাদের মশারী খাটাতে বলি এবং পরিষ্কার পরিচ্ছন্ন-ভাবে থাকতে বলি, কিন্তু সব ক্ষেত্রে সব মানুষ তাদের আর্থিক ক্ষমতার মধ্যে তা পেরে ওঠে না।

**কানদিঘী হাসপাতাল**

***৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩।) **শ্রীআতাহার রহমান, শ্রীদীনবন্ধু মাঝি** এবং **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার দুবরাজপুর থানার কানদিঘী গ্রামের হাসপাতালটির নির্মাণ-কার্য শেষ হইয়াছে কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে উহার নির্মাণকার্য কবে শেষ হইয়াছে এবং বর্তমানে ঐ হাসপাতালটি চালু হইয়াছে কিনা ?

**শ্রীরামনারায়ণ গোস্বামীঃ** (ক) কানদিঘীতে হাসপাতাল স্থাপনের কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**উত্তরপাড়া জেনারেল হাসপাতালের অ্যাম্বুলেন্স মেরামত**

***৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরপাড়া জেনারেল হাসপাতালের অচল অ্যাম্বুলেন্সটি মেরামতের জন্য পাঠানো হইয়াছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে ইহা মেরামতের জন্য মোট কত অর্থ ব্যয় হইয়াছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী:** (ক) হ্যাঁ।

(খ) এ্যাম্বুলেন্সটির মেরামতীর জন্য ৯২১০্ টাকা ব্যয় হইয়াছে।

[ 1-50—2-00 P. M. ]

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এই অ্যাম্বুলেন্সটি কবে নাগাদ মেরামতীর জন্য পাঠানো হয়েছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ আমার কাছে যতদূর খবর আছে, গত পরশুদিন অ্যাম্বুলেন্সটি চলে গেছে। আপনি দয়া করে খবর নেবেন চলে গেছে কিনা। একটা ব্যাটারি ছিল না, ব্যাটারীটি কেনার ব্যবস্থা হয়েছে, সেইজন্য গেছে।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** কবে নাগাদ সারাতে পাঠানো হয়েছিল ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** ১৯৭৯ সালের মাঝামাঝি সময়ে স্বাস্থ্য পরিবহন গ্যারেজে পাঠানো হয়। সারাবার পর দেখা যায় ব্যাটারী নেই। সেইজন্য ব্যাটারী কিনে পাঠিয়ে দেওয়া হয়েছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রীমহাশয় কি দয়া করে জানাবেন, উত্তরপাড়া হাসপাতালের এই অ্যাম্বুলেন্সটি ৩ বছর হলো সারাতে গেছে। এই জাতীয় ঘটনা প্রত্যেক জেলায় ঘটছে। এটা কি আপনার জানা আছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** অনেকক্ষেত্রে এইসবগুলি হয়, তবে আমার অভিজ্ঞতা হয়েছে এই অ্যাম্বুলেন্স কেনার ব্যাপারে দেখেছি, টাকা সাংসান করলাম এবং মাহিন্দ্র এ্যাণ্ড মাহিন্দ্রকে চিঠি লেখা হলো। চিঠি দেবার পর যে রিপোর্ট দিল তাতে প্রথমে দেখা গেল ৬০ হাজার টাকা কিন্তু সেই দাম বেড়ে গিয়ে হলো ১ লক্ষ ৪ হাজার টাকা। এ ছাড়া পার্টসের দাম বেড়েছে। তবে ফ্র্যাংকলি স্পিকিং, দপ্তরের কিছু অসুবিধা আছে। তবে সিরিয়াসলি আমরা দুইজনে দেখছি এবং আমাদের কনফিডেন্স আছে যাতে অ্যাম্বুলেন্সগুলি হাসপাতালে থাকে তার ব্যবস্থা করবো। আই ক্যান এ্যাসিওর ইউ।

**শ্রীআব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, ১৯৭৭ সালের পর ঐ হাসপাতালে যে শয্যা সংখ্যা বেড়েছে তার সংখ্যা কত ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** আলাদা নোটিশ চাই।

***180 Held Over**

## যৌন ব্যাধি প্রতিরোধ সংক্রান্ত ট্রেনিং সেন্টার

*১৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৮।) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে যৌন ব্যাধি প্রতিরোধ সংক্রান্ত ট্রেনিং সেণ্টার খুলতে চেয়েছিলেন ; এবং

(খ) সত্য হ'লে উক্ত সেণ্টার খোলার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ?

**ডঃ অম্বরীশ মুখোপাধ্যায়** ঃ (ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকারের কাছে এই নতুন চিকিৎসার প্রশিক্ষণ কেন্দ্রের জন্য দেয় আর্থিক সাহায্যের সর্তগুলির সম্বন্ধে কিছু পরিষ্কার তথ্য চাওয়া হইয়াছে। এই সর্তগুলির গ্রাহ্যতা সাপেক্ষে নীতিগতভাবে রাজ্য সরকার প্রকল্পটি চালু করিতে আগ্রহী।

## অ-তফসিলী অনুন্নত জাতি ও উপজাতি

***১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৩।) **শ্রীগোপাল মণ্ডল :** তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ?

(ক) পশ্চিমবঙ্গে তফসিলভুক্ত নয় এমন কতগুলি 'অনুন্নত জাতি ও উপজাতি আছে ;

(খ) এদের তফসিলভুক্ত করার জন্য সরকার থেকে কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি , এবং

(গ) বিগত পাঁচ বছরে পশ্চিমবঙ্গের কতকগুলি অনুন্নত জাতি ও উপজাতিকে তফসিলভুক্ত করা হয়েছে ?

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি** ঃ (ক) কেন্দ্রীয় সরকার অনুমোদিত তফসিলী ও আদিবাসী তালিকায় অন্তর্ভুক্ত তফসিলী ও আদিবাসী সম্প্রদায়গুলিই কেবল পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক অনুন্নত জাতি হিসাবে স্বীকৃতি পাইয়াছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) একটিও নয়।

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কিছু কিছু অনুন্নত তফসিলী জাতি এবং উপজাতি এই পশ্চিমবাংলায় থাকতে পারে যাদেরকে এখনও পর্যন্ত সিডিউল করা হয়নি। এই রকম কোন জাতি এবং উপজাতিকে সিডিউল করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কি কোন ব্যবস্থা করা হচ্ছে ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** না।

**শ্রীশেখ ইমাজুদ্দিন:** যে সমস্ত তফসিলী জাতি ও উপজাতি সিডিউল হয়নি তাদেরকে সিডিউল করার জন্য সরকারের পক্ষ থেকে কি কোন পরিকল্পনা নেওয়া হচ্ছে ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি:** এইরকম কোন পরিকল্পনা নেই।

**পশ্চিম দিনাজপুর জেলায় মৎস্য চাষ**

***১৮৩:** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩।) **শ্রীধারা সরেন:** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বৃহৎ দীঘিগুলিতে মৎস্য চাষ সম্পর্কে সরকার চিন্তা করছেন কি ; এবং

(খ) উক্ত এলাকায় তপন দীঘিতে মৎস্য চাষের কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি ?

**শ্রীকিরণময় নন্দ:** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**সবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

***১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৬।) **ডাঃ মানস ভুঁইঞা:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি. মেদিনীপুর জেলার সবং থানার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে ১০০ শয্যাবিশিষ্ট হাসপাতাল ভবনের নির্মাণকার্য শুরু হইয়াছে কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী:** না।

**ডাঃ মানস ভুঁইঞা:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, বিগত মন্ত্রীসভার স্বাস্থ্যমন্ত্রী এ ব্যাপারে একটি স্থির সিদ্ধান্ত ঘোষণা করেছিলেন যে এই হাসপাতালটি গ্রামীন হাসপাতালে রূপান্তরিত করার জন্য। এ বিষয়ে কিছু টাকা স্যাংসন হয়েছে কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী:** গত ১৯৮১ সালের এপ্রিল মাসে সরকারী আদেশ বলে সবং প্রাথমিক হাসপাতালটিকে ৫০ শয্যা যুক্ত হাসপাতালে উন্নীত করার জন্য অনুমোদন পাঠান হয়, এবং সেজন্য টেণ্ডার ডাকা হয়। টেণ্ডার রেট ১২.৯৫ বেশী হয়। সেজন্য আমাদের এষ্টিমেট বদল করে করা হয়েছে ১ কোটি ৯ লক্ষ ৪৮ হাজার ৩১৯

াকা। এটা আমরা ফাইনান্সে পাঠিয়ে দিয়েছি। ফাইনান্স প্রশ্ন তুলেছিলেন, আমরা জবাব দিয়েছি। ফাইনান্স থেকে ক্লিয়ারেন্স আমরা পাব।

**শ্রীসুব্রত মুখার্জী**ঃ ফিগারটা ভুল হচ্ছে, এক কোটি নয়, ঠিক করে বলুন ওটা রেকর্ড হয়ে যাবে।

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ আমি ভুল বলেছি, এক্সকিউজ মি এক কোটি নয় ওটা ১৯ লক্ষ।

**ডাঃ মানস ভুঁইঞা**ঃ আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে মেদিনাপুর জেলার সব থেকে নেগলেকটেড থানা ঐ সবং থানা, ওখানকার হাসপাতালটির উন্নতির জন্য আপনি কি ব্যক্তিগতভাবে কোন উদ্যোগ নেবেন?

**শ্রীরামনারায়ণ গোস্বামী**ঃ নিশ্চয়ই নোব।

**Entitlement Cards for Scheduled Castes and Scheduled Tribes Students**

*185. (Admitted question No. *1050.) **Shri DINESH CHANDRA DAKUA:** Will the Minister-in-charge of the Scheduled Castes and Scheduled Tribes Welfare Departmemt be pleased to state—

(a) whether the Government of India has suggested to the Government of West Bengal to issue entitlement cards to the Scheduled Castes and Scheduled Tribes students for getting admission to colleges ;

(b) if the answer to (a) be in the affirmative, whether the system of issuing entitlement card has actually been introduced by the State Government ; and

(c) whether the Scheduled Castes and Scheduled Tribes students West Bengal have to pay admission and other fees like other students at the time of admission into colleges ?

**Dr. Sambhunath Mandi :** (a) Yes.

(b) The System of issuing entitlement card has been introduced in cases of students seeking admission in Degree Course of study in

Medicine, Engineering, Veterinary Services and Dairy Devel ment. In other courses of post-matric study this could no yet be introduced.

(c) The students possessing the entitlement card are not requirec pay admission and other fees at the time of admission i Colleges. Others have to pay.

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া** : মাননীয় মন্ত্রীমহামহাশয় আবেদন জানাবেন কি, এই ডিগ্রী এবং সমস্ত হায়ার এডুকেশনের ক্ষেত্রে এন্টাইটেলমেণ্ট ভার্ড ইস্যু করার ‹ কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে পরামর্শ দিয়েছিলেন কি ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি** : হ্যাঁ, পরামর্শ দিয়েছিলেন ।

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া** : সাধারণ ডিগ্রী কোর্সের বেলায় এটা ইনট্রোডিউস ক হয়েছে। যা কোন হায়ার এডুকেশনের ক্ষেত্রে ইনট্রোডিউস হয়েছে, এই রকম সংব টোয়েনটিফিফ্‌থ সিডিউল কাষ্ট কমিশনকে পশ্চিমবঙ্গ সরকার দিয়েছেন কি ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি** : এখন বলতে পারছি না। তবে আমাদের যে হায় এডুকেশন, মেডিকেল, ইঞ্জিনিয়ারিং কোর্স ইত্যাদিতে ছেলে কম আছে। সেজন্য এ এক্সপেরিমেণ্ট হিসাবে আমরা প্রয়োগ করছি। পোষ্ট ম্যাট্রিকের জন্য আমরা চেষ্টা চালা এই পরিকল্পনা আমরা নিয়েছি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এণ্টাইটেল কার্ড বল কি বোঝায়, এর কোন সর্ত্ত আছে কিনা ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি** : এটার ব্যাপার হচ্ছে যেসব তপসিলী জাতি এবং আদিবা ছাত্র ছাত্রী কলেজে ভর্ত্তি হবার জন্য টাকার অভাবে ভর্ত্তি হতে পারে না তাদের যা কলেজে নেয় সেই অনুমতি আমরা কলেজ অথরিটিকে দিয়েছি। এ্যাডমিশনের টাক আমরা দিয়ে থাকি।

**ডাঃ মানস ভুঁইয়া** : তফশীলি জাতি এবং উপজাতিদের জন্য বর্ত্তমান কেন্দ্রী সরকারের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী যে কর্মসূচী নিয়েছিলেন সেই কর্মসূচীকে বিগত জনতা সরকার অর্থাৎ মোরারজী দেশাই-এর সরকার যাকে এই সি' পি' এম সমর্থন করেছিলেন—বাতিল করে দিয়েছিলেন। সেই ব্যাপারে আপনি অবগত আছেন কি ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এই ব্যাপারে আমাকে নোটিশ দিলে আমি ভাল করে বলতে পারি।

## সুন্দরপুর গ্রাম পঞ্চায়েতে হাসপাতাল নির্মাণ

*১৮৭ : (অনুমোদিত প্রশ্ন নং *৮০০।) **শ্রীকমলাক্ষী বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলায় বনগাঁ থানার অন্তর্গত সুন্দরপুর গ্রাম পঞ্চায়েত রুর‍্যাল হাসপাতাল নির্মাণের কাজ কবে নাগাত আরম্ভ হবে ; এবং

(খ) উক্ত হাসপাতালের জন্য—

(১) কত বিঘা জমি অধিগ্রহণ করেছেন,

(২) কোন্ তারিখে অধিগ্রহণ হয়েছে, এবং

(৩) বৈদ্যুতিক লাইন করতে কত খরচ হয়েছে ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** (ক) এই স্থানে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে। অতএব রুর‍্যাল হাসপাতাল স্থাপনের কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীকমলাক্ষী বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, সুন্দরবন গ্রামপঞ্চায়েতে কৃষ্ণপুর হাসপাতাল অনুমোদন পেয়েছে কি ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** না, অনুমোদন দেওয়া হয় নি।

**মিঃ স্পীকার :** আর তিনটি প্রশ্ন আছে। সেইগুলি আর হবে না। সেইগুলিকে হেল্ড ওভার করা হবে না।

## হরিপাল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

*১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২।) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় : অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার অন্তর্গত হরিপাল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে এক্স-রে যন্ত্র স্থাপন করা এবং উক্ত স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কি, এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**Minister in-charge of the Health and Family Welfare department :**

(ক) ও (খ) এক্স-রে যন্ত্র বসাবার কোন পরিকল্পনা নাই। তবে শয্যা সংখ্যা বৃদ্ধির একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

**ভেজাল ঔষধ**

*১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৫।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলকাতার বাজারে নিম্নমানের ও ভেজাল ওষুধ ব্যাপকভাবে বিক্রী হচ্ছে ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তবে ভেজালকারাদের কত জনের বিরুদ্ধে কিরুপ শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) উক্ত বিষয়ে সতর্কতামূলক কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি ?

**Minister-in-charge of the Health and Family Welfare department :**

(ক) কলকাতার বাজারে নিম্নমানের ও ভেজাল ওষুধ ব্যাপকভাবে বিক্রী হচ্ছে এ কথা সত্য নয়। তবে কোন কোন ক্ষেত্রে নিম্নমানের ওষুধ নমুনা পরীক্ষার মাধ্যমে পাওয়া গেছে। একটি মাত্র ক্ষেত্রে নমুনা ওষুধ ভেজাল বলে প্রতিপন্ন হয়েছে।

(খ) একটি মাত্র ক্ষেত্রে ভেজাল ওষুধ প্রমাণিত হওয়ায় প্রস্তুতকারকের লাইসেন্স বাতিল করা হয়েছে।

(গ) হয়েছে।

**বাসোয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭২।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রামপুরহাট থানার বসোয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ভবনের নির্মাণের কাজ শেষ হইয়াছে কি ; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কবে নাগাত উক্ত স্বাস্থ্যকেন্দ্রের কাজ শুরু হইবে ?

**Minister-in-charge of the Health and Family Welfare department :**

(ক) না।

(খ) গৃহনির্মাণ কাজ শেষ হলেই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হবে।

## Adjournment Motion

**Mr. Speaker :** I have received three notices of Adjcurnment Motions to-day. The first from Shri Samar Mukherjee which deals with want of relief at flood-affected Ratua in Malda district, the second is from Shri Kashinath Misra which deals with deterioration in law and order situation in several districts of West Bengal and the last is from Shaikh Imajuddin and Shri Nurul Islam Chowdhury which deals with set back in weaving trade in Santipur due to attack of anti-socials.

The members would get ample opportunity to discuss relief measures in Malda and law and order problem in the district during to-day's budget discussion.

Therefore, I withhold my consent to the above motions. One member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রীসমর মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদাহ জেলায় রতুয়া কেন্দ্রে বন্যার জন্য ৪০ হাজার মানুষ ৮ দিন ধরে জলবন্দী আছে। এখানে সরকারী সাহায্য কিছু যায় নি। ১১ জন মানুষের মৃত্যুর খবর পাওয়া গেছে। আমি নিজে ৮ দিন জলবন্দী ছিলাম। ৪০ হাজার মানুষ ৮ দিন ধরে জলবন্দী আছে। এই সব দেখে মনে হচ্ছে যেন পশ্চিমবাংলায় কোন সরকার নাই।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 20 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Demand for Direct Train Service between Suri and Howrah/Sealdah —Shri Suniti Chattoraj.
2. Alleged death of 4 persons in Suri due to attack of Malaria—Shri Suniti Chattoraj.

3. Lack of proper supervision of Santaldih & Bandel Power Stations —Shri Suniti Chattoraj.
4. Flood in vast areas in Malda and Murshidabad districts—Shri Sk. Imajuddin and Shri Nurul Islam Chowdury.
5. Alleged malpractice and delay in activities of Social Welfare Advisory Board—Shri Sk. Imajuddin and Shri Nurul Islam Chowdury.
6. Alleged serious situation of Bankura Christian College over appoint-metn of its Principal—Shri Anil Mukherjee.
7. Absorption of Punkha Pullars of Islampur in regular Govt. service. —Shri Chowdhury Md. Abdul Karim.
8. Harassment of weavers by the Antisocials—Shri Chowdhury Md. Abdul Karim.
9. Deadlock in Bankura Municipality—Shri Kashinath Misra.
10. Immediate necessity of Large Scale Relief measures for distressed persons in draught and flood affected areas of different districts —Shri Kashinath Misra.
11. Deprivation of voting rights of 10 lakhs Graduate voters of Burdwan University—Shri Kashinath Misra.
12. Detoriation of Law and Order situation in Bankura, Burdwan, Purulia, Midnapur, Malda, Murshidabad, West Dinajpur and Coochbehar District—Shri Kashinath Misra.
13. Threatened strike in Bidi Industry—Shri Kashinath Misra.
14. Delay in construction of a Bridge over Darakeswar river causing great inconveniences—Shri Kashinath Misra.
15. Scarcity of drinking water in some parts of Bankura district of for not installation of pipe line under rural water supply scheme —Shri Kashinath Misra.
16. Rehabilitation of the evicted Hawkers—Shri Kashinath Misra.
17. Irregular Bus service in Bankura District—Shri Kashinath Misra.
18. Stepmotherly treatment to Islampur College—Chowdhury Md. Abdul Karim.
19. Collection of Sales-tax in Midnapore and Hooghly districts from wheat and paddy seeds declared exempted—Shri Chowdhury Md. Abdul Karim.

20. Worsening Power position in Calcutta—Shri Chowdhary Md. Abdul Karim.

I have selected the notice of Shri Anil Mukherjee on the subject of alleged serious situation of Bankura Christian College over appointment of its Principal. The Hon'ble Minister-in-charge may give a reply to-day, if possible, or give a date for the same.

**শ্রীপতিতপাবন পাঠক** : ২৪ তারিখে জবাব দেওয়া হবে।

## MENTION CASES

**শ্রীভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ২৪ পরগণা জেলার আমডাঙ্গা কেন্দ্রের কথা বলছি। পশ্চিমবঙ্গ সরকারের ঘোষিত নীতি অনুসারে সমগ্র পশ্চিমবাংলায় কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে নেওয়া ঋণ ৩১।১২।১৯৮১ যদি দেওয়া যায়, তাহলে সুদ মুকুব করা হবে বলা হয়েছিল। কিন্তু উক্ত এলাকায় যে সমস্ত সমিতি আছে, সেই সমিতির কৃষকরা তাঁদের গৃহীত ঋণের টাকা শোধ দিয়েছেন। কিন্তু ঐ সমিতির যিনি ম্যানেজার, তিনি কৃষকদের কাছ থেকে সুদসহ টাকা আদায় নিয়েছেন এবং কেবলমাত্র ক্রেডিটের মূল টাকা কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা দিয়েছেন। এই ভাবে তিনি সুদের টাকা আত্মসাৎ করেছেন। এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি এদিকে লক্ষ্য রাখবেন, এ আশা রাখি। এটি আমার নিজের কেন্দ্র।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪।৯।৮১ তারিখে খড়্গপুর ষ্টেশনে কিছু দুষ্কৃতকারী নাম হচ্ছে—নিমাই ঘোষ, সুনীল পাণ্ডা, মদন শেঠ ও আরও অনেকে-এরা সবাই কংগ্রেসী সমর্থক ও সমাজবিরোধী গুণ্ডা। এরা খড়্গপুর ষ্টেশনের উপরে কয়েকজন হকার—নাম হচ্ছে, শীতল দাস, মতি দে, বাবলু পাত্র এবং মেথর জানা—এঁরা সবাই টি. ইউ. সি. সি. এবং সি. আই. টি. ইউ.-এর সভ্য, এঁদের উপর রাত্রিবেলা ঐ দুস্কৃতকারীরা মারধোর দিয়ে টাকা কড়ি কেড়ে নেয়। পরে হকাররা তাদের জি. আর. পি-র হাতে তুলে দেয়। কিন্তু পুলিশ দুস্কৃতকারীদের রাত্রি ২টার সময় ছেড়ে দেয়। ঐ সমস্ত দুষ্কৃতকারীরা ডাকাতি, ছিনতাই ইত্যাদি কার্য্যে প্রায়ই লিপ্ত থাকে। তারা পুলিশকে টাকা-পয়সা ইত্যাদি দিয়ে থাকে। পুলিশ রাত্রিতে দুষ্কৃতকারীদের পুনরায় ছেড়ে দেবার পর তারা হকারদের প্রচণ্ডভাবে মার-ধোর করে, টাকা-কড়ি কেড়ে নেয়। ঐ ঘটনার পর থেকে মণ্টু সরকার নামে একজন হকার এখনও পর্য্যন্ত নিখোঁজ হয়ে আছে। হকাররা পুলিশের উক্ত কার্য্যে বিক্ষুব্ধ হয়ে রাত্রি ৪টার সময় ট্রেন অবরোধ করে। আমি খবর পেয়ে ভোর ৫টার সময় উলুবেড়িয়া

ষ্টেশনে যাই ও হকারদের আশ্বস্ত করার পরে তাঁরা অবরোধ তুলে নেন। আমি এ ঘটনার পূর্ণ তদন্তের দাবী জানাচ্ছি।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, বাঁকুড়া শহরের দ্বারকেশ্বর নদ এলাকা হচ্ছে পৌর এলাকাধীন। সেখানকার রাজগ্রাম সেতুটি দীর্ঘদিন ধরে বন্যাবিধ্বস্ত অবস্থায় পড়ে আছে। বাঁকুড়া পৌর কর্তৃপক্ষ ঐ সড়ক উন্নয়নের জন্য টাকা পেয়েছেন, যে টাকা কেন্দ্র এবং রাজ্যসরকার কর্তৃপক্ষকে দিয়েছেন। রাজগ্রাম সেতুটি আরম্ভের জন্য ঐ টাকা দেওয়া হয়েছিল এবং দীর্ঘদিন ধরে বোরিং, সার্ভে এবং প্লান-এষ্টিমেটও হয়ে আছে, কিন্তু আজ পর্য্যন্ত তা কার্য-করী হয় নি। এটা যদি কার্য্যকরী করা হয়, তাহলে দক্ষিণ বাঁকুড়া সহ উক্ত পৌর এলাকা বিচ্ছিন্ন হয়ে আছে, তা যুক্ত করা সম্ভব হবে। মন্ত্রীমহাশয়, আশাকরি, এদিকে দৃষ্টি দেবেন।

[ 2-10—2-20 P. M. ]

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি এই সভায় সি. পি. এমের একটি জালিয়াতির ঘটনার কথা বলছি। হাওড়া জেলার শ্যামপুর থানার এম. আর. ডিলার শক্তিচরণ সরকার যিনি ওই এলাকার সি. পি. এমের একজন নেতা, সেই ডিলার ১ টাকা ৫৭ পয়সা দরের চাল ২·২৫ দরে বিক্রি করছেন। সেই রসিদ আমার কাছে আছে। তাকে সেখানকার লোকেরা ঘেরাও করে এবং সেখানে খাদ্য দপ্তরের ইন্সপেক্টর আসেন এই ব্যাপারে। তাকে যখন আলিপুরে নিয়ে যাওয়া হল সেখানে সি. পি. এমের মক্কেলরা আসে এবং তাকে ছাড়িয়ে নিয়ে যায়। তার বিরুদ্ধে এফ. আই. আর করুন। এই সরকার যে দুর্নীতি এবং জালিয়াতি করে যাচ্ছে তার একটা ব্যবস্থা করুন।

**শ্রীসরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। জিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার সদর দপ্তর কলিকাতায়, সেটার ২টি ডিপার্টমেন্ট আছে ১টি হচ্ছে অবজেকটিভ ডিপার্টমেন্ট আরেকটি মিনারেল রিসার্চ ডিপার্টমেন্ট। এই অফিসটিকে সরিয়ে দেবার গভীর চক্রান্ত সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে সর্বদলীয় প্রতিনিধি নিয়ে নারায়ণ দত্ত তেওয়ারীর কাছে যান—যিনি এই বিভাগের দায়িত্বে আছেন। তাঁর কাছে রিপ্রেজেনটেশান দেওয়া হোক এই চক্রান্তের বিরুদ্ধে, যাতে করে এই জিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার এখান থেকে হেড অফিস নিয়ে যাওয়া না হয়।

এরজন্য প্রতিনিধি দলকে দিল্লী পাঠান হোক। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহুমায়ুন চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার কালিয়াচক থানার রাজনগর এবং হাবিবপুর গঙ্গার ধার জুড়ে ফ্লাডের ফলে অধিকাংশ লোক মারজিনাল বাঁধের উপর এসে রয়েছে। অত্যন্ত লজ্জার সঙ্গে এবং দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ব্লক ডেভোলাপমেণ্ট অফিস থেকে এই বাবদ মাত্র ১০০ টাকা দেয়, কিন্তু এখনো পর্যন্ত কোন ত্রাণ সামগ্রী দেওয়া হয় নি। বহু চেষ্টা সত্ত্বেও এখনো কোন ত্রাণ সামগ্রী পৌঁছায় নি। আমি তাই আপনার মাধ্যমে যাতে অতি সত্বর ত্রাণসামগ্রী এসে পৌঁছায় তারজন্য অনুরোধ করছি।

**শ্রীরামপদ মাণ্ডি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ১৯শে সেপ্টেম্বর বাঁকুড়া জেলায় ঝাড়খণ্ড পার্টির ডাকে কেচন্দা ঘাটে কংসাবতী নদীর উপর ব্রীজের দাবীতে, অম্বিকানগর থেকে রাইপুর রাস্তা সংস্কারের দাবীতে, জলসেচের দাবীতে এবং কাজ ও খাদ্যের দাবীতে জমায়েতের ডাক দিয়েছে। সেখানে সন্ত্রাসের সৃষ্টি করেছে। তারা বিভিন্ন রকম সদস্যদের নিয়ে জমায়েত করবে। এতে ইন্দিরা কংগ্রেসের মদত আছে। ওই এলাকায় সেদিন যাতে বাস আটক করা যায় তার চেষ্টা হচ্ছে। সেখানকার জনগণের যাতে শান্তি নষ্ট না হয় সেজন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশশাংকশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই হাউসের সামনে উল্লেখ করছি যে কৃষি সম্পর্কে বীরভূম জেলার সমস্যা অনেক। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে এ বছর কৃষিকার্য্য অনেক বিলম্বে আরম্ভ হয়েছে। এখন আশ্বিন মাস, এখনো চাষের কাজ চলছে। এই সমস্ত চাষের যে বীজ তাকে চাঙ্গা করার জন্য যে ওষুধের দরকার সেটা হচ্ছে ইউরিয়া। তার খুব অভাব দেখা দিয়েছে।

এই ইউরিয়ার সঙ্কট বীরভূম জেলায় দারুণভাবে দেখা দিয়েছে। চাষীরা দোকানে দোকানে ঘুরছে অথচ ইউরিয়ার কোন চালান নেই। ইউরিয়া কারখানায় হরতাল ঘোষণা করা হয়েছে। ইউরিয়া যাতে এই সময় সেখানে যায় তারজন্য বিশেষভাবে অনুরোধ করছি, না হলে কৃষি সঙ্কট ভীষণভাবে দেখা দেবে।

**শ্রীহেমেন মজুমদার ঃ** স্যার, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী শিল্পমন্ত্রীর দৃষ্টি একটি গুরুতর বিষয়ে আকর্ষণ করছি। আপনি জানেন ইণ্ডিয়ান এ্যালুমিনিয়াম কোম্পানী

সম্প্রতি মহীন্দ্র মহীন্দ্র সঙ্গে যুক্ত হয়ে একটা বড় কোম্পানীতে রূপান্তরিত হতে চলেছে। ইণ্ডিয়ান এ্যালুমিনিয়াম কোম্পানীর পোজিশান ছিল ২২ এবং মহীন্দ্র মহীন্দ্রর পোজিশান ছিল ২৯। এই দুটি কোম্পানী এক সঙ্গে যুক্ত হলে বার্ষিক টার্ন ওভার হবে ৫০০ কোটি টাকা। এই কোম্পানী যদি এখান থেকে চলে যায় তাহলে আমরা ৩ কোটি টাকা রেভিনিউ লুজ করবো। এ ছাড়া হলদিয়ায় কষ্টিক সোডা করার যে লাইসেন্স তাদের আছে তার কি হবে? কর্মচারী এবং শেয়ার হোল্ডারদের ব্যাপারটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। পশ্চিমবঙ্গ সরকারের কিছু শেয়ার এখানে আছে। অবিলম্বে এ বিষয়ে আমাদের হস্তক্ষেপ করা উচিত।

**শ্রীআবদুল মান্নান ঃ** স্যার আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ে। আরামবাগ মহকুমা হাসপাতালে গত ৬ মাস যাবত কোন চক্ষু চিকিৎসক নেই। এর ফলে সেখানকার লোকেরা হয় বর্ধমানে, না হয় কোলকাতায় আসছে। চক্ষু চিকিৎসা অন্য চিকিৎসকরা করতে পারেন না। তা ছাড়া সেখানে কোন রেডিওলজিষ্ট ছিল না এবং যাকে সম্প্রতি দেয়া হয়েছে তাঁর চাকরীর মেয়াদ মাত্র ৩ মাস। এ ছাড়া হুগলী জেলার অন্যান্য হাসপাতালে বেড স্ট্রেংথ অনুযায়ী যে সংখ্যা আছে তাতে আরামবাগ মহকুমায় যেখানে ২৫ জন দরকার সেখানে ১৬ জন আছেন। অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রীবিজয় পাল ঃ** স্যার, আপনার মাধ্যমে সরকারের এবং আপনারও কাছে একটি জিনিষ উত্থাপন করছি। আপনি জানেন যে বাংলা ভাষায় কাজকর্ম পরিচালনার জন্য বিশেষভাবে চেষ্টা করা হচ্ছে। কিন্তু তার গতি খুব মন্থর। তাকে ত্বরান্বিত করা দরকার বলে সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে বলতে চাই উর্দ্দুতে যেমন একাডেমি করা হয়েছে, তেমনি হিন্দীতেও একটা একাডেমি করা দরকার। এ ছাড়া আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি তা হল আপনি যখন হাউসে প্রবেশ করেন তখন বলা হয় লেডিজ এ্যাণ্ড জেন্টেলমেন এবং তারপরেই বলা হয় প্রশ্নোত্তর। এটা একটা বিসদৃশ ব্যাপার বলে মনে করি। সেখানে ভদ্রমহিলা এবং ভদ্রলোক বলা যায়। এদিকে সরকারের দৃষ্টি দেওয়া উচিত।

**ডঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ের উপর। মেদিনীপুর জেলার নারায়ণগড় থানায় হরেকৃষ্ণ আদক বলে একজন প্রধান শিক্ষককে সেখানকার ম্যানেজিং কমিটি অত্যন্ত বেআইনীভাবে ৯.১.৮২ তারিখে সাসপেণ্ড করেন।

[2-20—2-30 P.M.]

সেই দরিদ্র প্রধান শিক্ষক মহাশয় আজকে দীর্ঘ ৮ মাস ধরে তাঁর সাবসিস্ট্যান্স এ্যালাওয়েন্স পাচ্ছেন না। তিনি বারে বারে ডি. আই.-কে বলার পর ২৬-৭-৮২ তারিখে ডি. আই. বললেন যে আমার অফিস থেকে রেগুলারলি সাবসিস্ট্যান্স এ্যালাওয়েন্স তুলে নিয়ে যাচ্ছে, তখন তিনি লিখিতভাবে ওখানকার সেক্রেটারীকে অর্ডার দেন। কিন্তু তা সত্ত্বেও তাঁকে এক নয়া পয়সা দেওয়া হচ্ছে না। সেই প্রধান শিক্ষকের একটি সন্তান ক্যালকাটা মেডিকেল কলেজে এম. বি, বি. এস. পড়ছে, একটি মেয়ে ইংলিশে অনার্স নিয়ে পড়ছে, তাঁর বাড়িতে ৮২ বছর বয়সের বৃদ্ধা মা আছেন, এই অবস্থায় সেই প্রধান শিক্ষক দীর্ঘ ৮ মাস একটা দারুণ আর্থিক দুরবস্থার মধ্যে পড়েছেন। তিনি দীর্ঘ ২৩ বছর প্রধান শিক্ষক হিসাবে ঐ স্কুলে আছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি ব্যক্তিগত উদ্যোগ নিয়ে এই ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীব্রজগোপাল নিয়োগী ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হুগলী জেলার পোলবা থানায় সম্প্রতি সঁইয়া গ্রামে স্থানীয় ঝাড়খণ্ড নেতা নিমাই সরেনের নেতৃত্বে স্থানীয় কংগ্রেস (ই) নেতাদের মদতে সেখানকার জয়দেব ফুটির জমি সশস্ত্র আদিবাসিদের দ্বারা দখল ও বাঁশঝাড় কেটে লুট হচ্ছে। এই ব্যাপারে পোলবা থানার পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয়, অন্যদিকে পোলবা থানার পুলিশ গ্রাম পঞ্চায়েতের সদস্য রাম মুর্মুকে সরকারী আইন অনুযায়ী মজুরী বৃদ্ধির আন্দোলনের নেতা হিসাবে মিথ্যা ডায়েরীর ভিত্তিতে গ্রেপ্তার করছে। এই যে কংগ্রেস (ই) এবং ঝাড়খণ্ড দলের অশুভ বিচ্ছিন্নতাবাদী আন্দোলন-এর অভ্যুদয় হচ্ছে এই ব্যাপারে প্রশাসন যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করবেন। আমরা নিশ্চয়ই রাজনৈতিকভাবে তার মোকাবেলা করব, কিন্তু এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdul Karim Choudhury :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से माननीय एजुकेशन मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हूँ। इस्लामपुर सब-डिविजन एक बैंक वर्ड सब-डिविजन है। यह हर तरह से पिघड़ा हुआ इलका है। बड़ी मुश्किल से 1973 में यहाँ पर एक कालेज को मान्यता मिली। मगर उ० जी० सी० का जो ग्रान्ट्स मिलता है, उसमें ५ हजार रुपये की किताबें, सात हजार रुपये के फर्नीचर खरीदे जा सकते हैं। कुछ रुपये बिल्डिंग रीपेयरिंग में खर्च किए जाते हैं। यहाँ पर वाम-फ्रान्ट सरकार आने के बाद उस सब-डिविजन को निग्लेक्ट किया जाता है। तीन लाख चालिस हजार रुपया आभी तक ड्यू है।

**इसलिए मैं माननीय एजुकेशन मिनिस्टर से निवेदन करूँगा कि इस रुपये को फौरन दिलाने का इन्तजाम करें।**

**শ্রীনীহার কুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকটি মাধ্যমিক স্কুল অভিভাবকদের নোটিশ জারী করতে শুরু করেছেন যে পর পর ২ বছর যদি ছেলেরা অকৃতকার্য হয় তাহলে ছাত্র-ছাত্রীদের স্কুল থেকে বিতাড়ন করা হবে। এই নোটিশে বলা হচ্ছে যে এই নির্দেশ হচ্ছে শিক্ষা বিভাগের, পর্ষদের নয়। আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন করছি যে যেখানে কোন কারিগরি বা অপর কোন শিক্ষা ব্যবস্থা নেই সেখানে নিচু ক্লাসের ছাত্র-ছাত্রীদের যদি এইভাবে পড়াশুনা বন্ধ করে দেওয়া হয় তাহলে আর একটি সামাজিক সংকট সৃষ্টি করা হবে। এজন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এই ব্যবস্থা যদি চালু হয়ে থাকে অচিরেই যেন তা বন্ধ করে দেওয়া হয়।

**শ্রীধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার শিরকাবাদে যে স্বাস্থ্য কেন্দ্র আছে সেখানে প্রচুর রোগী আসে কিন্তু প্রয়োজনে সদর হাসপাতালের সঙ্গে যোগাযোগ করতে না পারার ফলে অনেক রোগী মারা যায়। শুধু তাই নয়, সেখানে কোন গাড়ী না থাকার ফলে রোগীদের গরুর গাড়ীতে করে নিয়ে যেতে হয়। গত ১১ তারিখ সেখানে একজন রোগী এই কারণে মারা গেছে। যদি গাড়ী থাকত তাহলে সেই রোগীটি মারা যেত না। কাজেই অনুরোধ করছি ওই হাসপাতালের জন্য একটা এ্যাম্বুলেন্স বা জীপগাড়ীর ব্যবস্থা করা হোক।

**শ্রী শেখ ইমাজুদ্দীন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে খবরের কাগজে দেখলাম সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় বলেছেন, পশ্চিমবাংলায় সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষৎ যেটা আছে তাঁদের দ্বারা কোন কাজ হচ্ছে না, তাদের মধ্যে দুর্নীতি আছে এবং তার জন্য তিনি খুবই অসন্তুষ্ট। আমার বক্তব্য হচ্ছে, সরকার এই যে পর্ষৎগুলি করেছেন এঁরা সত্যিকারের কি কাজ করছে সেটা দেখুন এবং মন্ত্রী মহাশয় ওখানে দুর্নীতির কথা যা বলেছেন সে সম্বন্ধে তদন্ত করা হোক।

**শ্রীখাঁড়া সোরেণ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলার তপন থানা সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। এবারের খরার ফলে ওখানকার

কৃষকরা মাঠে কোন রকম ফসল ফলাতে পারেনি, পাট এবং আউস ধান নষ্ট হয়ে গেছে এবং তার ফলে ওখানকার কৃষি শ্রমিক এবং দিনমজুররা অনাহারে এবং অর্ধাহারে দিন কাটাচ্ছে। আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি তিনি যেন সেখানে অবিলম্বে ত্রাণ সামগ্রী পাঠাবার ব্যবস্থা করেন। এ ব্যাপারে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীতারাপদ সাধুখাঁ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করলাম প্রাথমিক শিক্ষাক্ষেত্রে কোন পরীক্ষা নেই, ছেলেরা সকলেই পাশ করে যাবে। কিন্তু তারা যখন ক্লাশ ফাইভে ভর্তি হতে যাবে তখন কিন্তু এই ভর্তির ব্যাপার নিয়ে অসুবিধা দেখা দেবে। কাজেই আমি অনুরোধ করছি তাদের ভর্তির ব্যাপারে যাতে কোন সমস্যা দেখা না দেয় সেদিকে লক্ষ্য রাখবেন।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ময়ূরাক্ষী ক্যানেলের জল কেতুগ্রাম এবং ভরতপুর থানায় কিছু কিছু জমিতে আসে না অথচ তাদের উপর কর চাপান হয়। ডিস্ট্রিবিউটর নাম্বার ফিফ্‌টিন দিয়ে যে জল ছাড়া হয় সেটা আমলাই, আলুগ্রাম এবং মাসলা এই ৩টি মৌজায় গিয়ে পৌঁছায় না অথচ তাদের উপরেও কর ধার্য করা হয়। আমার বক্তব্য হচ্ছে জল ছাড়ার পর সেটা কোন জমিতে ওঠে বা না ওঠে তার একটা হিসেব করা হোক। আমরা লক্ষ্য করেছি অনেক আমলারা নিজেদের শ্রীবৃদ্ধির জন্য এরিয়া বাড়িয়ে দেখিয়েছেন। আমি অনুরোধ করছি জল না পেয়েও যাদের ট্যাক্স দিতে হচ্ছে সরকার তাদের দিকে দৃষ্টি দেন।

**শ্রীপ্রবোধ পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ তারিখে কুচবিহার জেলার মাথাভাঙ্গা থানার জয়ন্তীহাটে আমি একটা জনসভা করেছিলাম এবং জনসভার পর ওখানকার স্থানীয় বাসিন্দাগণ আমাকে একটা দরখাস্ত দেন। দরখাস্তটিতে বলা হয়েছে, ১৯৭৫ সাল থেকে তাঁরা একটা স্কুল চালিয়ে আসছেন।

[2-30 – 2-40 P.M.]

সেখানে শিক্ষক আছেন, ছাত্র আছে, ঘরবাড়ি আছে, কিন্তু তাঁরা দীর্ঘদিন চেষ্টা করেও ঐ স্কুলটির অনুমোদন পাচ্ছেন না। সেইজন্য আমার কাছে ওখানকার স্থানীয় জনসাধারণ একটা দরখাস্ত দিয়েছেন। আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের

কাছে এই দরখাস্তটি দিতে চাই এবং তাঁর কাছে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যাতে মাননীয় শিক্ষামন্ত্রী এই স্কুলটিকে অনুমোদন দেবার ব্যবস্থা করেন।

**শ্রীবলাই বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি-আকর্ষণ করছি প্রতিকারের জন্য। আপনি জানেন, মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের জানিয়েছেন যে পশ্চিমবাংলাতে প্রায় এক কোটির মত ভূয়া রেশন কার্ড রয়েছে এবং তিনি সেই ভূয়া রেশন কার্ড ধরবার জন্য যে প্রচেষ্টা চালিয়েছেন তা প্রশংসনীয়। কিন্তু আমাদের হুগলী জেলায় দেখছি, ঐ জেলার ফুড ডিপার্টমেন্টের কিছু ইন্সপেক্টার এর সহযোগিতায় এই প্রচেষ্টা বানচাল হতে চলেছে। ডি. এম. গভর্ণমেন্টের নির্দেশ ক্রমে যে রেডিয়োগ্রাম পাঠিয়েছিলেন ডিষ্ট্রিক্ট কণ্ট্রোলারকে বা সাব ডিভিশন্যাল কণ্ট্রোলারদের, সেই রেডিয়োগ্রামকে ভিত্তি করে কিছু অসৎ রেশন দোকানের মালিক তারা হাইকোর্টে ইনজাংশন দিয়েছে, এই প্রচেষ্টাকে বানচাল করার জন্য। যাতে ইন্সপেক্টাররা এই ভূয়া রেশন কার্ড ধরবার অভিযান না চালাতে পারে পঞ্চায়েতের সাহায্যে তার জন্য কিছু অসৎ কর্মচারী, বিশেষ করে কিছু ইন্সপেক্টার তারাও এই সব রেশন দোকানের মালিকদের মদত দিচ্ছে। কোন কোন জায়গায় কোন কোন ইন্সপেক্টার পাঁচ সাত বছর আছেন, তাদের সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার তা নাহলে এই প্রচেষ্টা বানচাল হয়ে যাবে।

**শ্রীকমলাক্ষী বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন সমবায় ব্যাঙ্কের ম্যানেজাররা সদস্যদের দাদন পত্র সই করেও টাকা দিচ্ছে না। বিশেষ করে কয়েকটি ম্যানেজার, তারা বলছেন পিয়ারলেস করলে তবেই টাকা দেবেন। এই বলে তারা দাবী করছেন। এই দুর্নীতি দূর করার জন্য মাননীয় সমবায় মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষচন্দ্র মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অনুন্নত পুরুলিয়া জেলার ঝালদা থানার দু নং ব্লকে দুটি অঞ্চলের আমি নাম করছি, একটি হচ্ছে মাঝিড়ি অঞ্চল আর একটি হচ্ছে রিগিডি অঞ্চল। এই দুটি অঞ্চলে তপশীলী উপজাতি এবং মুসলমান বাস করে। সেখানে কোন স্বাস্থ্য কেন্দ্র নেই। তাদের চিকিৎসার জন্য হয় ঝালদা এক নং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র অথবা কোটশিলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে যেতে

হয়। সেখানে এমন কোন বিশেষ চিকিৎসা ব্যবস্থা নেই, তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এলাকাতে রিগিডি অঞ্চল এবং মাঝিডি অঞ্চলের সংযোগ স্থলে যে সেচ প্রকল্প আছে, তার পাশে একটি স্বাস্থ্যকেন্দ্র সংস্থাপন করা হোক।

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরী বিষয়ের প্রতি। সুন্দরবনে গোসাবা থানা এলাকায় গত বছর পোকার আক্রমণে ব্যাপক হারে ফসল হানি ঘটেছে। এই বছর ঐ থানার রাধানগর, কচুখালি, আমতলি, মোল্লাখালি ইত্যাদি মৌজায় ব্যাপক হারে পোকার আক্রমণ শুরু হয়েছে। এইজন্য কৃষি বিভাগ থেকে যতখানি তৎপরতা দেখানো উচিত ছিল, এখন পর্যান্ত তা দেখা যাচ্ছে না। এইজন্য কীট নাশক ওষুধ এবং ওষুধ প্রয়োগ করবার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি ঐ এলাকায় সবরাহ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় তথা মুখ্যমন্ত্রী মহাশর এবং মৎস্য বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ও মৎস্য মন্ত্রীর দৃষ্টি একটি অত্যন্ত গুরুতর বিষয়ে আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার সমুদ্রে মাছ ধরার জন্য মৎস্যজীবীদের উৎসাহিত করার উদ্দেশ্যে কোটি কোটি টাকা অনুদান এবং প্রয়োজনীয় ঋণ দিচ্ছেন। গত ৮-৯-৮২ তারিখে সি. পি. এম. দলের নেতা রোহিনী করণ এবং স্থানীয় কৃষক সমিতির সভাপতি, বঙ্কিম দত্ত কয়েক শত লোকের মিছিল নিয়ে দীঘা থানা পরিক্রমা করেন এবং ঐসব লোকের হাতে লাঠি-সোঠা, বল্লম ইত্যাদি ছিল। যেসব মৎসজীবী দীঘা সমুদ্রে মাছ ধরে তাদের দীঘা মোহানার কাছে অবস্থিত অস্থায়ী কুঁড়ে ঘর পুড়িয়ে দেওয়া হয়। তাদের হাজার হাজার টাকার জিনিষপত্র লুঠ করা হয়েছে, টাকা পয়সাও লুঠ করা হয়েছে। পানীয় জলের নলকূপ ভেঙ্গে দেওয়া হয়েছে। যাদের নেতৃত্বে এই সব ঘটনা ঘটেছে সেই সি. পি. এম.-এর নেতা, কৃষক সমিতির সভাপতিকে আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। দুঃখের বিষয় দীঘা থানা আজ পর্যন্ত এই বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করেনি। তাই আমি এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা পাণ্ডুয়াতে ১৯নং একটি বাসরুট আছে। ওখানকার রেলওয়ে ক্রসিং-এ কোন আলো থাকে না। ফলে যে কোন সময়ে গুরুতর দুর্ঘটনা ঘটতে পারে। এর ফলে প্রাণহানির যথেষ্ট সম্ভাবনা আছে। ১৯নং রুটের বাস যে পথে যায় সেটা ষ্টেশন রোডের মধ্যে পড়ে। এটা রেলের নিজস্ব পথ। এই পথে বড় বড় গর্ত হয়ে আছে। রেলওয়ে কর্তৃপক্ষ মেরামত করছেন না। ফলে যে কোন দুর্ঘটনায় মানুষের জীবন-হানি ঘটতে পারে। তাই আমি আপনার মাধ্যমে রেলওয়ে কর্তৃপক্ষের নিকট আবেদন করছি অবিলম্বে এই পথটির সংস্কার করে দুর্ঘটনার হাত থেকে মানুষের জীবন রক্ষা করার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীশিবপ্রসাদ মালিক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। প্রতিটি মহকুমাতে কিছু না কিছু রেল লাইন আছে। কিন্তু আরামবাগ মহকুমায় কোন রেল লাইন নেই যে কামারপুকুরে শ্রীরামকৃষ্ণের জন্মস্থান, দেশ-বিদেশ থেকে যেখানে প্রচুর দর্শক আসেন সেখানে ট্রেন যোগাযোগের অভাবে প্রচণ্ড অসুবিধা হচ্ছে। তাই আমার অনুরোধ কেন্দ্রীয় রেল মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে বিষ্ণুপুর থেকে তারকেশ্বর পর্যন্ত একটা রেল লাইন বসাবার ব্যবস্থা অবিলম্বে করা হোক।

**শ্রীসুভাষ নস্কর** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকার গোসাবা, বাসন্তী, সন্দেশখালি ইত্যাদি এলাকার সঙ্গে সরাসরি কলকাতার যোগাযোগের জন্য একমাত্র বাসন্তী-ক্যালকাটা এক্সপ্রেস চালু হয়েছে। ঐ বাসন্তী এক্সপ্রেস সকাল ৭-১৫ মিঃ ছাড়ে। একমাত্র বাসন্তী ষ্টপেজের যাত্রীদের দ্বারাই বাসটি পূর্ণ হয়ে যায়। ফলে অন্যান্য ষ্টপেজের যাত্রীরা বাসে উঠতে পারে না। ফলে তারা গাড়ীর আশে পাশে ঝুলতে ঝুলতে আসে। এই অবস্থায় যে কোন মুহূর্তে বড় রককের দুর্ঘটনা ঘটতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে তিনি ঐ এলাকায় আরো কয়েকখানি এক্সপ্রেস বাস চালু করে যাত্রী সাধারণকে এই দুর্ভোগের হাত থেকে রক্ষা করুন।

**শ্রী শীশ মহম্মদ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকেই প্রশ্নোত্তরের সময় শুনলাম

পাবলিক সার্ভিস কমিশনের মধ্য দিয়ে ডাক্তার রিক্রুটমেন্ট করা হবে। এটা সত্যি কথা যে পাবলিক সার্ভিস কমিশন ডাক্তার নিয়োগ করবেন। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব রুল চেঞ্জ করবার অধিকার আপনার আছে। আমার এলাকায় হিলোরা, হাড়োয়া অঞ্চলে ২০টি গ্রাম আছে। সেখানে সাবসিডিয়ারি হেল্‌থ সেণ্টার আছে। ২ বছর ধরে সেখানে কোন ডাক্তার নেই। ইনানডেটেড্ এলাকা, বিচ্ছিন্ন এলাকা। সেখানে মানুষ বহু কষ্টে বাস করছে। কিন্তু চিকিৎসার কোন রকম সুযোগ সুবিধা নেই। সেখানে কাগজে কলমে একজন কম্পাউণ্ডার আছেন, কিন্তু বাস্তবে নেই। সেই হাসপাতালে কেবল ছাগলের বাস দেখতে পাচ্ছি। মানুষের চিকিৎসার জন্য যদি সত্যিকারের জনপ্রিয় বামফ্রন্ট সরকার উদ্যোগী হয়ে থাকেন তাহলে সেখানে অবিলম্বে ডাক্তার পাঠানোর ব্যবস্থা করুন। আমি স্যার, এই অনুরোধ আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে রেখে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2-40—2-50 P.M. ]

**শ্রীউপেন্দ্র কিস্কুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর ও স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিক্ষা গেল গেল বলে একদিকে কংগ্রেসীরা চিৎকার করছেন এবং অন্য দিকে তাঁরা এই শিক্ষা প্রতিষ্ঠানে কি করে বেড়াচ্ছেন তারই একটি উদাহরণ আপনার সামনে তুলে ধরছি। স্যার, আমাদের বাঁকুড়া জেলার রামপুরে যুব কংগ্রেসী নামধারী কিছু মাস্তান একটি প্রাইমারী বালিকা বিদ্যালয়কে মদের আড্ডায় পরিণত করেছে এবং একটি হোটেল পরিচালনা করছে। মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে আমার অনুরোধ, এই মদের আড্ডাটি ভেঙ্গে দিয়ে সেখানে ছোট ছোট মেয়েরা যাতে নিরাপদে গিয়ে ভালোভাবে লেখাপড়া শিখতে পারে তার ব্যবস্থা করুন।

**Shri Md. Shamsuzzoha :** Mr. Speaker, Sir, I want to draw the kind attention of the Municipal Minister to the fact that the Provident Fund Account of Class IV staff of Garden Reach Municipality is not properly maintained and when they apply for the loan, they are not getting the loan on the plea that the Provident Fund Account is not properly or completely maintained. Now I request the Minister kindly to go to the Municipality and see what are the reasons behind it that the provident fund account is not being maintained properly.

**শ্রীঅনন্ত সরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুবর্ণরেখা নদীর উপর যে নব নির্মিত সেতুটি করা হয়েছে তার ফলে নয়াগ্রাম ধুমসাই থেকে গোপীবল্লভপুর যে রাস্তাটি তার গুরুত্ব অনেক বেড়েছে। সেজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে অমেরামত রাস্তাটি যেন তাড়াতাড়ি মেরামত করা হয় এবং তাড়াতাড়ি যাতে সেখানে বাস চলাচল করতে পারে তার ব্যবস্থা করা হয়। গোপীবল্লভপুর থেকে হাতিবাড়ী যে রাস্তাটি হয়েছে সেই রাস্তা এবং গোপীবল্লভপুর থেকে সারিয়া অণ্ডাচ্ছো রাস্তাটি যাতে অবিলম্বে নির্মাণ করা হয় সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সর্বশেষে এই কথা বলবো যে মাননীয় মন্ত্রী মহাশয় ১৯শে সেপ্টেম্বর যে সেতুটি উদ্বোধন করতে যাচ্ছেন, ঐ এলাকাটি আদিবাসী অধ্যুষিত এলাকা, বিশেষ করে সেতুটির সিদু-কানু-বিরসা নামকরণে বামফ্রন্টকে অভিনন্দন করা হয়েছে।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পূর্ব রেলের কোল্ডফিল্ড এক্সপ্রেস, বিধান এক্সপ্রেস ইত্যাদি যে সমস্ত এক্সপ্রেসগুলি হাওড়া থেকে যায় সেই সমস্ত এক্সপ্রেসে বাইরের লোক, প্যাসেঞ্জার এবং আনঅথোরাইজ প্যাসেঞ্জার, তারা ট্রেনের কম্পার্টমেণ্টে ওঠেন এবং এটা এমন একটা অবস্থা হয়েছে যে সেখানে কোন চেকিং হয় না। আমাদের মাননীয় সদস্য দিলীপ মজুমদার এই ট্রেনের মধ্যে সমাজবিরোধীদের দ্বারা আক্রান্ত হন। বহু ভদ্রলোক আজকাল ফার্স্ট ক্লাসে টিকিট কাটা বন্ধ করে অন্য ক্লাসে যাচ্ছে। কংগ্রেস আমলেও নিরাপত্তা ছিল না এবং এখনও প্যাসেঞ্জারদের কোন নিরাপত্তা নেই এবং সমস্ত প্যাসেঞ্জাররা অতিষ্ঠ হয়ে যাচ্ছে। তাই, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে এই ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের কাছে নিয়ে এর একটা বিহিত ব্যবস্থা করুন।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরী এবং গুরুত্বপূর্ণ বিষয়ে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মীগণ পূজোর আগে সেপ্টেম্বর-অক্টোবর মাসের মাইনা নাও পেতে পারেন, শিক্ষামন্ত্রীর এই আশংকার কথা বিভিন্ন খবরের কাগজে প্রকাশিত হওয়ায় সংশ্লিষ্ট মহলে হতাশা দেখা দিয়েছে। তাঁর এই আশংকায় শিক্ষা ক্ষেত্রে বিরূপ প্রতিক্রিয়া দেখা দিতে পারে। ইতিপূর্বে এই ধরণের জিনিস হয়নি। সরকারের বিভিন্ন বিভাগের কর্মচারীরা নির্দিষ্ট সময়ে মাইমা পেয়ে যান তাহলে শিক্ষকদের ক্ষেত্রে ব্যতিক্রম হওয়ার যুক্তিসঙ্গত কারণ নেই। তাছাড়া স্বয়ং শিক্ষামন্ত্রী যদি এই রকম ভাবে হতাশার বাণী

শোনান তাহলে আশার কথা কে শোনাবে? তাই, আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি, মাননীয় শিক্ষামন্ত্রী যেন এই বিষয়ে যথাযথ ব্যবস্থা নেন এবং তাদের আশঙ্কা দূর করুন।

**শ্রীলক্ষ্মণ বাগদী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার অণ্ডাল থানা এবং কাকসাস থানায় যে বাসগুলি চলে, সেখানে কিছুদিন যাবদ মালিকরা বাসগুলি তুলে দিয়েছে। লালডাহা থানায় ঐ সব বাসগুলি তুলে এনে ইষ্টার্ণ কোলফিল্ড এবং কিছু কিছু কলকারখানায় ভাড়া খাটাচ্ছে। যার ফলে ঐ এলাকার প্রায় ৫ শত যাত্রী এবং জনসাধারণ এবং স্কুল কলেজে যে ছেলে-মেয়েরা যায় তারা অত্যন্ত দুর্ভোগের মধ্যে পড়েছে। তাদের বলা সত্বেও বাসগুলি তারা চালু করছে না, তারা এগুলি ভাড়া খাটাচ্ছে এবং এই বাসগুলি বন্ধ করে দিয়েছে। কাজেই আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই বাস মালিকদের বিরুদ্ধে অবিলম্বে শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করুন।

[2-50—3-00 P.M.]

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস:** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টি হচ্ছে: নদীয়া জেলার হাসখালি থানার মানজন গ্রাম পঞ্চায়েতের মানজন গ্রামের প্রাথমিক শিক্ষক ইব্রাহিম মণ্ডলের সঙ্গে বাড়ির সীমানা নিয়ে কংগ্রেসী সমর্থক জোতদার দেলোয়ার মণ্ডলের বিবাদ দীর্ঘ দিন ধরে চলছে। ঐ জোতদার তার বাগান-বাড়ি এবং খামার-বাড়ি বাড়াবার অভিপ্রায় নিয়ে বেআইনীভাবে ইব্রাহিম মণ্ডলের জমি বরাবর দখল করবার চেষ্টা করে আসছে। এই অবস্থায় কয়েক দিন আগে দেলোয়ার মণ্ডলের লোকজনরা ইব্রাহিম মণ্ডলের বাড়িতে ঢুকে তার স্ত্রী এবং ছেলে-মেয়েদের ওপরে হামলা করে। এ বিষয়ে একটা পুলিশ কেসও হয় এবং আইন মত ব্যবস্থাও গ্রহণ করা হয়। কিন্তু পরবর্তীকালে ১৩-৯-৮২ তারিখে ঐ অঞ্চলের প্রাক্তন অঞ্চল-প্রধান শিশির রায়ের নেতৃত্বে গুণ্ডারা ইব্রাহিম মণ্ডলের বাড়িতে ঢুকে হামলা করেছে এবং তাণ্ডব নৃত্য করেছে।

এই অবস্থায় এ বিষয়ে কঠোর প্রশাসনিক ব্যবস্থা নেবার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদীপেন্দ্র বর্মণ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, চুরি এবং পুকুর চুরির কথা আমরা সাধারণতঃ শুনে থাকি, কিন্তু পুকুর চুরি যে কি রকম হতে পারে সেটা আমি এই প্রথম জানালাম।

স্যার, পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ ব্লকের অন্তর্গত ৬ নং রামপুর গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং কিছু সদস্য জাতীয় গ্রামীণ কর্ম সংস্থান প্রকল্পের অন্তর্গত যে সমস্ত প্রকল্পের কাজ বিগত ৪।৫ মাস ধরে হচ্ছে তার একটাকেও বস্তবে রূপায়িত করেনি। উপরন্তু এই প্রকল্পের জন্য যে পরিমাণ অর্থ এবং চাল বরাদ্দ করা হয়েছিল সে সমস্ত তারা আত্মসাৎ করেছে। সেই সঙ্গে তারা ভূয়া মাষ্টার রোল তৈরী করে খাতা-পত্র সব ঠিক করে রেখেছে। এ ব্যাপারে আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তিনি এ বিষয়ে উপযুক্ত তদন্ত করে অপরাধী ব্যক্তিদের শাস্তি দেবার ব্যবস্থা গ্রহণ করুন।

আমি এই মাত্র জানতে পারলাম যে, তারা নাকি ইতিপূর্বে ধরাও পড়েছে। সুতরাং তিনি অবিলম্বে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ২৪-পরগণার দক্ষিণে বকখালিতে একটি টুরিষ্ট সেন্টার আছে এবং সেখানে টুরিষ্ট লজ্ তৈরী হচ্ছে। কিন্তু বকখালি যাবার জন্য যে রাস্তা আছে, বিশেষ করে ডায়মণ্ডহারবার থেকে আরম্ভ করে নামখানা পর্যন্ত এবং নামখানার নদী ক্রস করে নামখানা থেকে বকখালি পর্যন্ত এই সুদীর্ঘ রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। নামখানা থেকে বকখালি পর্যন্ত রাস্তাটি সিরিয়াসলি ড্যামেজড। দীর্ঘ দিন যাবত এ বিষয়ে পি. ডাব্লু. ডি. ( রোড )-এর কাছে বার বার আবেদন করেছি, কিন্তু কোনো প্রতিকার পাইনি, কোনো প্রতিকার হয়নি। স্যার, আমি এ বিষয়ে আপনাকে অনুরোধ করছি যে, আপনি নিজে এ ব্যাপারে একটু ইন্টারভিন্ করুন। ঐ রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা, এই রাস্তা দিয়ে প্রতি বছর হাজার হাজার টুরিষ্টকে বকখালি যেতে হয়, তা ছাড়াও ঐ অঞ্চলে ৫০,০০০ মানুষ বসবাস করেন। সুতরাং এই সমস্ত মানুষদের দিকে তাকিয়ে এই রাস্তাটির সংস্কার করা প্রয়োজন।

**শ্রীনবকুমার রায় ঃ** মিঃ স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পাওয়ার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

স্যার, আমাদের রাজ্যে বিদ্যুৎ নিয়ে বিরাট সমস্যা রয়েছে। সে কারণে পশ্চিমবঙ্গ সরকার চাইছেন টিটাগড় পাওয়ার প্লান্ট-এর কাজ দ্রুত গতিতে এগিয়ে যাক। কিন্তু

আজকে এই কাজের ক্ষেত্রে একটা মারাত্মক অসুবিধার সৃষ্টি হয়েছে। ওখানে যে সমস্ত কনট্রাকটররা কাজ করছে, তাদের ওপরে মাননীয় মন্ত্রী রাম চ্যাটার্জীর গুণ্ডা বাহিনী অত্যাচার চালাচ্ছে। তাদের কাছ থেকে ঐ বাহিনী জোর করে চাঁদা আদায় করছে। গত ১৩ তারিখে তারা ওখানে কণ্ট্রাক্টের এ্যাসোসিয়েসনের জয়েন্ট সেক্রেটারী শ্রীকানাই ভৌমিকের কাছে ৪,০০০ টাকা চাঁদা চেয়েছিল, সে দিতে অস্বীকার করায় তাকে বাস থেকে নামিয়ে ওখানে সিটুর সহ-সভাপতি মানস রায় ভোজালি মেরেছে। আজকে আমরা সারা দেশে পাওয়ার ক্রাইসিস অনুভব করছি, অথচ পাওয়ার প্ল্যান্টের কাজে মন্ত্রী মহাশয়ের গুণ্ডা বাহিনী এরকম ভাবে বাধা দিচ্ছে। যদি এই অবস্থা চলতে থাকে তাহলে ওখানকার কাজ কখনই এগিয়ে যেতে পারবে না। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর এবং পাওয়ার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ পাওয়ার প্ল্যান্টের কাজ যাতে তাড়াতাড়ি শেষ করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রীহিমাংশু কুমার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে দেখা যাচ্ছে, যারা এন. আর. ডিলার বিশেষ করে ১৯৭৭ সালের আগে এ্যাপয়েনমেন্ট পেয়েছে তারা দুর্নীতি-পরায়ণ হয়ে উঠেছে। রেশন কার্ড ইউনিট ধরে যে সংখ্যা হয় তার সব মালই তারা তুলছে গো-ডাউন থেকে কিন্তু মানুষকে দিচ্ছে না। এদের বিরুদ্ধে জনসাধারণ অভিযোগ করলেও তার প্রতিকার হচ্ছে না এবং হাতে-নাতে চিনি বা চাল ধরলে তাঁরা বাজার থেকে অর্থাৎ মুদির দোকান থেকে রসিদ এনে দেখিয়ে বেকসুর খালাস হয়ে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে, গ্রামের পঞ্চায়েতগুলির হাতে আইনগত এমন ক্ষমতা দেওয়া হোক যাতে পঞ্চায়েতগুলি এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারে।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া সার প্রকল্প কারখানাটির নির্মাণ কার্য ১৯৭১ সালে সুরু হয়েছে এবং এটা ১৯৭৬ সালে চালু করার কথা ছিল। কিন্তু এখনও পর্যন্ত সার কারখানাটির উৎপাদন সুরু করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে কেন্দ্রায় সার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই সার প্রকল্পের উৎপাদন হয়। কেননা এটা সুরু হলে দক্ষিণাঞ্চলে এবং পূর্বাঞ্চলে সারের যে সমস্যা তার সমাধান অনেকখানি হবে।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর বিষয়ে প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন বি.টি. রোড দিয়ে এফ. সি. আইয়ের লড়ি চাল এবং গম নিয়ে যাতায়াত করে। গতকাল রাত্রি ১০ টার সময়ে যখন পানিহাটির মিউনিসিপ্যালটির চেয়ারম্যান এবং কয়েকজন কমিশনার মিটিং করে বাড়ী ফিরছিল তখন দেখে সুকচরের কাছে লড়ি থামিয়ে ৪-৫ বস্তা মাল লড়ি থেকে সরিয়ে নিয়ে যাচ্ছে। তখন ঐ মিউনিসিপ্যালিটি চেয়ারম্যান সাহস করে লড়িটিকে আটক করে এবং খড়দহ থানায় নিয়ে যায়। সেই লড়ির ড্রাইভার তখন চালান সাবমিট করে। কাশীপুর গো-ডাউন থেকে মাল নিয়ে আসা হয়েছে কিন্তু আশ্চর্য্যের বিষয়, চালানে যা লেখা আছে ৪-৫ বস্তা মাল নামিয়েও দেখা গেল চালানের সঙ্গে মিলে যাচ্ছে। এই ব্যাপারে খোঁজ-খবর নেওয়া দরকার এবং অনুসন্ধান করে এই ব্যাপারে জানতে পারলাম কাশীপুর এবং সুকচর গো-ডাউন থেকে চালান অনুযায়ী অতিরিক্ত মাল লড়িতে নেওয়া হয় এবং বিভিন্ন রাস্তার মোড়ে মোড়ে কংগ্রেস আই-এর সিণ্ডিকেটের লোকেদের নামিয়ে দেয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এফ. সি. আই. গো-ডাউনের সঙ্গে যোগাযোগ করে এর একটা বিহিত ব্যবস্থা করবেন।

**শ্রীফনিভূষণ রায় ঃ** মাননীর অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রার দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার কোতোয়ালী গ্রামে কালিন্দী নদীর উপর যে সেতু নির্মাণ করা হচ্ছে গত ৫ বছর ধরে তার কাজের গতি দেখে মনে হয় আগামা ১০ বছরেও ঐ নির্মাণ কার্য শেষ হবে না। দুষ্ট লোকেরা বলেছে ঐ ব্রীজ দিয়ে বরকত সাহেব হাটবেন, যতীনবাবু হাটতে পারবেন সেইজন্য ঐ ব্রীজ করা হচ্ছে না।

[3-00 -3-10 P.M.]

আমি আপনার মাধ্যমে পূর্ত্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তাঁর লোক, জ্যোতিবাবুর লোক সকলেই ওখান দিয়ে হাঁটবে। ওখানে ১৫ হাজার লোক বাস করে, তাদের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। তিনি সেতুটির নির্মাণ কার্য্য যাতে একটু ত্বরান্বিত হয় সেদিকে যেন দৃষ্টি দেন।

**শ্রীদিলীপ কুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন কয়েকমাস আগে এই এ্যাসেম্বলী ফ্লোরেও উল্লেখ করা হয়েছে দুর্গাপুরে ডেপুটি

লেবার কমিশনারের অফিস আছে, সেখানে কংগ্রেস ইউনিয়নের তুটো ফ্রাক্সন আছে। একটা ফ্রাক্সন সুব্রত মুখার্জীর এবং আর একটি ফ্রাক্সন হচ্ছে নুরুল ইসলামের। তাদের লোকেরা এ্যালয় ষ্টীলে গিয়ে অফিসারদের মারপিট করছে, টেবিল, চেয়ার ভাঙচুর করেছে এবং টেলিফোন অবধি ভাঙচুর করে সেখানে একটা বিভীষিকার সৃষ্টি করেছে। সে জন্য ঐ অফিস ওখান থেকে তুলে নিয়ে এসে কলকাতায় ১১ তলা বাড়ীতে নিউ সেক্রেটারিয়েটে বসান হয়েছে। অতবড় ইণ্ডাষ্ট্রিয়াল এলাকাতে লেবার দপ্তরের অফিস একটিও নেই। তারপর এখানেও কলকাতায় তারা যায় এবং এখানে গিয়েও অফিসারদের মারপিট করে। এজন্য তাদের এ্যারেষ্ট করা হয়। যাকে এ্যারেস্ট করা হয় এমার্জেন্সীর সময়ে তার নামে মিসার ওয়ারেন্ট ছিল। সে যদিও কংগ্রেস করে, কিন্তু তার বিরুদ্ধে দু-একটা খুনের অভিযোগ থাকায় তখন এই ব্যবস্থা নেওয়া হয়েছিল। শ্রম দপ্তরের অফিসারদের বিরুদ্ধে এই রকম আক্রমণ তারা সুরু করেছে কারণ কোন এগ্রিমেন্ট তাদের মনোমত না হলে তারা এই রকম করবে বলেছে। এই অবস্থার প্রতিকারের জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর ঘটনার প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস (ই) গ্রামাঞ্চলে কি রকম আইন শৃঙ্খলা বিঘ্নিত করছে তারই একটা নমুনা আমি দিচ্ছি। ২৪ পরগণা জেলার কুল্পী থানার লক্ষ্মীনারায়ণপুর গ্রামের একজন ভাগচাষী রবি মোল্লা তার নিজের জমিতে চাষ করছিল। জে. এল. আর. ও.-র কাছে তার যে জমি রেকর্ড আছে সেই জমিই সে চাষ করছিল। সে সময় ওখানকার একজন জোতদার, যে কংগ্রেসের মেম্বার মোক্তার মণ্ডল তাকে বাড়ীতে ধরে নিয়ে গিয়ে প্রচণ্ডভাবে প্রহার করে এবং পরিবারের একজন মহিলা গুলসন বিবি, তাকেও উলঙ্গ করে প্রহার করে। এ ব্যাপারে থানায় ডায়ারী করা হয়েছে। এ ব্যাপারের একটা বিহিত না করলে ঐ এলাকায় অন্য রকম অবস্থা দেখা দেবে। কংগ্রেসীরা যেভাবে আইন শৃঙ্খলা বিঘ্নিত করছে এটা তারই একটা নমুনা। সেজন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

### Ninth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Ninth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber yesterday and

recommended revision of programme of Business and allocation of time and order from the 20th September to 23rd September, 1982 and programme of business and allocation of time and order for 24th and 25th September, 1982.

Monday, 20-9-1982

| | |
|---|---|
| (i) Demand No. 54 | 309—Food |
| | 509—Capital Outlay on Food |
| (ii) Demand No. 4 | 288—Social Security and Walfare (Civil Supplies)—2 hours |
| (iii) Demand No. 31 | 276—Secretariat Social and Community Services |
| (iv) Demand No. 34 | 277—Education (Excluding Sports and Youth Walfare) |
| | 278—Art and Culture |
| | 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Walfare) |
| (v) Demand No. 35 | 279—Scientific Services and Research—4 hours |

Tuesday, 21-9-1982

| | |
|---|---|
| (i) Demand No. 50 | 298—Co-operation |
| | 498—Capital Outlay on Co operation. |
| | 698—Loans for Co-operation —2 hours |
| (ii) Demand No. 25 | 259—Public Works |
| | 277—Education (Sports) (Buildings) |

277—Education (Excluding Sports and Youth Welfare (Buildings)

278—Art and Culture (Buildings)

280—Medical (Buildings)

282—Public Health Sanitation and Water Supply) (Buildings)

283--Housing (Buildings)

287 Labour and Employment (Buildings)

288—Social Security and Walfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings)

295—Other Social and Community Services (Buildings)

305—Agriculture (Buildings)

309—Food (Buildings)

310—Animal Husbandry (Buildings)

311—Dairy Development (Buildings)

320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings)

59—Capital Outlay on Public Works

477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings)

477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings)

477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings)

480—Capital Outlay on Medical (Buildings)

481—Capital Outlay on Family Welfare (Buildings)

482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings)

483—Capital Outlay on Housing (Buildings)

S85—Capital Outlay on Information and Publicity (Buildings)

495—Capital Outlay on Other Social and Community Services (Buildings)

509—Capital Outlay on Food (Buildings)

510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings)

511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings)

514—Capital Outlay on Community ı evelopment (Panchayat) (Buildings)

520 –Capital Outlay Industrial Research and Development (Excluding Public Undertaking and Closed and Sick Industries) (Building)

521 - Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)

(iii) Demand No. 70 — 337 -Roads and Bridges

537—Capital Outlay on Roads and Bridges

737—Loand for Roads and Bridges

(iv) Demand No. 39 — 283—Housing

483—Capital Outlay on Housing

683—Loans for Housing 2 hours

(v) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1982 Introduction, Consideration and Passing) —1½ hours

Wednesday, 22-9-1982

(i) Demand No. 26 — 260—Fire Protection and Control

(ii) Demand No 74 — 363--Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

(iii) Demand No. 40 — 284—Urban Development

484—Capital Outlay on Urban Development

| | |
|---|---|
| | 684—Loans for Urban Development—2½ |
| (iv) Demand No. 67 | 334—Power Projects |
| | 734—Loans for Power Project —2½ hours |

(v) The West Bengal Entertainment-cum-Amusement Tax Bill, 1982 (Introduction, Consideration and Passing) — 1 hour

Thusday, 23-9-1982

| | |
|---|---|
| (i) Demand No. 41 | 285—Information and Publicity |
| | 485—Capital Outlay on Information and Publicity |
| | 685—Loans for Information and Publicity—1 hour |
| (ii) Demand No. 55 | 310—Animal Husbandry |
| | 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)—1 hour |
| (iii) Demand No. 56 | 311—Dairy Development |
| | 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) |
| | 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)—1 hour |
| (iv) Demand No. 66 | 332—Multipurpose River Project |
| | 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects |

| | | |
|---|---|---|
| | | 532—Capital Outlay on Multipurpose River Projects |
| | | 533—Capital Outlay on Irrigation Navigation, Drainage and Flood Control Projects — 2 houry |
| | (v) Demand No. 36 | 280—Medical |
| | | 480—Capital Outlay on Medical |
| | (vi) Demand No. 37 | 281—Family Welfare |
| | | 481 —Capital Outlay on Famity Welfare |
| | (vii) Demand No. 38 | 282—Public Health, Sanitation and Water Supply |
| | | 682—Loans for Public Health, Sanitation and Water Supply —2 hours |
| Friday, 24-9-1982 | | |
| | (i) Demand No. 42 | 287—Labour and Employment —2 hours |
| | (ii) Demand No. 46 | 288—Social Security and Walfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) |
| | | 688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) —1 hour |

| | |
|---|---|
| (iii) Demand No. 45 | 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) |
| | 488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) |
| | 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) —1 hour |
| (iv) Demand No. 1 | 211—State Legislature |
| (v) Demand No. 5 | 215—Elections |
| (vi) Demand No. 6 | 220—Collection of Taxes on Income ane Expenditure |
| (vii) Demand No. 9 | 235—Collection of Other Taxes on Property and Capital Transsactions |
| (viii) Demand No. 11 | 240—Sales Tax |
| (ix) Demand No. 13 | 245—Other Taxes and Duties on Commodities and Services |
| (x) Demand No. 14 | 247—Other Fiscal Services |
| (xi) Demand No. 16 | 249—Interest Payments |
| (xii) Demand No. 20 | 254—Treasury and Accounts Administration |
| (xiii) Demand No. 22 | 256—Jails |

| | |
|---|---|
| (xiv) Demand No. 27 | 265—Other Administrative Services |
| (xv) Demand No. 28 | 266—Pensions and Other Retirement Benefits |
| (xvi) Demand No. 30 | 268—Miscellaneous General Services |
| (xvii) Demand No. 32 | 277—Education (Sports) |
| (xviii) Demand No. 33 | 277—Education (Youth Welfare) |
| (xix) Demand No. 44 | 288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates) |
| | 488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons) |
| | 688—Loans for the Social Security Welfare (Relief and Rehabilitation of Displaced Persons) |
| (xx) Demand No. 48 | 295—Other Social and Community Services |
| | 495—Capital Outlay on Other Social and Community Services |
| | 695—Loans for Other Social and Community Services |
| (xxi) Demand No. 49 | 296—Secretrriat Economic Services |
| (xxii) Demand No. 51 | 304—Other General Economic Services |

| | |
|---|---|
| (xxiii) Demand No. 57 | 312—Fisheries |
| | 513—Capital Outlay on Fisheries |
| | 712—Loans for Fisheries |
| (xxiv) Demand No. 72 | 339—Tourism |
| (xxv) Demand No. 73 | 544—Capital Outlay on Other Transport and Communication Services |
| | 744—Loans for Other Transport and Communication Services |
| (xxvi) Demand No. 84 | 766—Loans to Government Servants, etc. |
| | 767—Miscellaneous Loans—1 hour |
| Saturday, 25-9-1982 11 a.m. .... | The West Bengal Appropriation (No. 2) Bill, 1982 (Introduction, Consideration and Passing) —4 hourg |

The House will sit at 11 a.m. from Monday 20-9-1982 to Thusday 23-9-1982.

**শ্রীপতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কার্য উপদেষ্টা কমিটির নবম প্রতিবেদন গ্রহণের জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

**মিঃ স্পীকার ঃ** আশা করি এই ব্যাপারে সভার সকলেই এক মত আছেন। অতএব এই প্রতিবেদন গৃহীত হ'ল।

এখন আমি মাননীয় সদস্য সুব্রত মুখার্জী যে প্রিভিলেজ দিয়েছিলেন তার রুলিং দিচ্ছি।

## QUESTION OF PRIVILEGE

**Shri Patit Paban Pathak :** I have received a notice of a question of breach of privilege from Shri Subrata Mukherjee. Shri Mukherjee in his

notice has alleged that some portion of the Budget proposal presented by the Chief Minister on the 4th September, 1982 relating to Amusement Taxes was published in the Ananda Bazar Patrika on the 1st September, 1982. Shri Mukherjee has contended that such premature publicity of the budget proposal constituted a breach of privilege of the House.

The full budget papers relating to the year 1982-83 were presented to the Assembly in March, 1982. In that budget proposals for receipts and expenditure were shown in details in normal prescribed form. Subsequently two Votes on Accounts had to be taken to obtain appropriate sums for meeting the expenditure of the exchequer pending the normal procedure of passing the budget. The present budget papers are morè or less replica of the proposals contained in the budget papers presented to the House in March last. With regard to the present question about the announcement of the Chief Minister relating to the imposition of the increased entertainment taxes, it may be stated that the act does not constitute a leakage of budget proposals. In this connection attention is invited to the Explanatory Memorandum on the Budget presented to the House in March, 1982 at pages 18 and 19 under the head 045—Other Taxes and Duties on Commodities and Services where the reviced estimate for collection of entertainment tax for the year 1981-82 was shown to be Rs. 19 crores. But in that proposal the estimate collection for 1982-83 has been shown as Rs. 22 crores. The footnote at the end of page 19 states that the "anticipated larger collection under entertainment tax" would meet up the gap. On this basis Government is entitled to make a statement in the matter of raising the entertainment tax without amounting to leakage of budget proposal. The Memorandum presented to the House on 4th September, 1982 is a replica of the proposal of entertainment tax contained in the earlier Memorandum. Here also the footnote has been couched in the same language. So the question of leakage of budget proposal does not arise.

In the circumstances, I therefore, hold that there is no case for breach of privilage of the House. The notice of Shri Mukherjee is accordingly disallowed.

তা ছাড়া পার্লামেন্টারী প্র্যাকটিসে একটা রুল আছে। বাজেট পেপার হচ্ছে গভর্ণমেন্ট পেপার। দেয়ার ইজ প্রিভিলেজ অফ দি হাউস। এটা পার্লামেন্টারী প্র্যাকটিস।

**শ্রীদিলীপকুমার মজুমদার:** মাননীয় সদস্য শ্রীঅনিল মুখার্জী একটা মেনসান করেছেন। তিনি বলেছেন যে হাওড়া থেকে দুর্গাপুর যে রেল চলাচল আছে, সেই লাইনে যাত্রীদের উপর নানা রকমের অসুবিধার সৃষ্টি করা হচ্ছে। এটা তিনি ঠিক কথাই বলেছেন। দু আড়াই মাস আগে যখন আমার রিজার্ভ সিটে বসে হাওড়া-আসানসোল ট্রেনে যাচ্ছিলাম, সেই সময় আমার পার্শ্বে এক ব্যক্তি এসে বসলেন। তারপরে সে আমাকে আমার সিট থেকে তুলে দেবার চেষ্টা করেন। তার নাম হচ্ছে সুব্রত সাঁই, বর্ধমানের। আমি আরো জেনেছি যে সে একজন কংগ্রেস কর্মী। সেই ব্যক্তি আমাকে ধাক্কা মেরে তুলে দেবার চেষ্টা করে। এই দেখে আশে পাশে কয়েকজন ব্যক্তি এর প্রতিবাদ করতে এলে তাদেরকেও ধাক্কা মেরে সরিয়ে দেয়। এই ব্যাপারটা আমি চিফ মিনিষ্টারকে জানিয়েছিলাম। বিধান সভার সদস্য হারাধন রায়, পূর্ণ মালিক, তরুণ চ্যাটার্জী সেই ট্রেনে ছিলেন। এই ঘটনার তারা হলেন সাক্ষী। আমরা সবাই মিলে এই ব্যাপার চিফ মিনিষ্টারকে জানিয়েছিলাম। তাই আমি আপনার মাধ্যমে কর্তৃপক্ষকে অনুরোধ জানাচ্ছি তাঁরা যেন এই ব্যাপারে নিরাপত্তা রক্ষার ব্যবস্থা করেন। এই গুণ্ডামী বন্ধ করার জন্য কর্তৃপক্ষের নিকট আবেদন করছি।

[3-10—3-50 P.M. Including Adjournment]

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় সদস্য যে কথা বললেন, তা অতি সত্য। আপনি লক্ষ্য করলে দেখবেন, হাওড়া-আমতা লাইনে ট্রেনে বিনা টিকিটে যাত্রীর যাতায়াত এবং তাদের সাধারণ যাত্রীসাধারণ-এর উপর তাদের অত্যাচার দিনের পর দিন বেড়েই চলেছে। এমন কি বিধানসভার সদস্যরাও তাদের দ্বারা আক্রান্ত হচ্ছেন। এই ব্যাপারে একটা সুষ্ঠু সমাধান হওয়া দরকার। এখানে সকল দলের সদস্যরা আছেন, তাঁদের সঙ্গে নিয়ে একটা ব্যবস্থা হওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিসের উপর আলোচনা হচ্ছে জানি না। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে দেখেছি যে, হাওড়া ও শিয়ালদহ ষ্টেশনে দূরপাল্লার যে ট্রেনগুলি চলে, তাতে সি. পি. এম.-এর সমর্থকরা টাকা নিয়ে যাত্রীদের গাড়ীতে তোলেন। এটা একটা ঘটনা। যাত্রীদের উপর অত্যাচার হচ্ছে

বলা হয়েছে। এতো সব জায়গাতেই ঘটছে। এজন্য এ. বি. এ. গণি খান চৌধুরী মন্ত্রী হবার পর তিনি নিজে হাওড়া ষ্টেশনে এবং শিয়ালদহ ষ্টেশনে গিয়ে কয়েকজন বিনা টিকিটের যাত্রীকে ধরেছেন। তারপর থেকে উইদাউট টিকিটে যাত্রী চলাচল কিছুটা কমেছে। এ. বি. এ. গণি খান চৌধুরী মন্ত্রী হবার পর তিনিই প্রথম ঘোষণা করেন যে, আমাদের সকলে মিলে উইদাউট টিকিটে যাওয়া বন্ধ করতে হবে। আমার অভিজ্ঞতা হচ্ছে, ওঁরা ওখান থেকে প্রায় ৯০ ভাগ আসেন, সবাই সি. পি. এম.-এর সমর্থক। ওঁরা টিকিট কাটেন না।

(At this stage the House was adjourned till 3-50 p.m.)

After adjournment

[ 3-50—4-00 P.M. ]

**Mr. Speaker :** Now Dr. Zainal Abedin.

**Dr. Zainal Abedin :** I request the Leader of the Opposition to make his submission first.

**Shri Abdus Sattar :** Mr. Speaker, Sir, Dr. Kanailal Bhattacharya moved Demand No. 79 and you know that yesterday our Chief Whip, Shri Subrata Mukherjee raised some legal objections, some constitutional objections. Today, a meeting was held with the members of all parties in which our Chief Minister was also present and after discussion we could not agree to the proposition enunciated by the party in power. Mr. Seaker, Sir, if you go through the Demand, i.e., Demand No. 79 then you will see that he wanted to move that a sum of Rs. 60 lakhs 50 thousand be granted. At the bottom, it has been mentioned that this amount is inclusive of a total sum of Rs. 4 crores 50 lakhs already voted on account. But if you go through the other Demands which have been moved by the Hon'ble Ministers on different occasions that when a Demand is moved that is inclusive of the amount already voted, but here is the only exception, I find. So far as this Demand is concerned—that is only for Rs. 60 lakhs 50 thousand instead of a total sum of Rs. 4 croree 50 lakhs. At the time of discussion also Dr. Bhattacharya told us that one-fourth of this amount was voted out of the entire amount. But we see that this is instead of a total sum of Rs. 4 crores 50 lakhs already voted. There is no mention that one-fourth of the total amount of Rs. 4 crores 50 lakhs was voted at

the time of Vote on Account. So, this is what I object and I also know what would be the fate but still I object. Mr. Speaker, Sir, the ruling that would be given by you is also known to you. Then I think if you go through Arts. 204, 203, if you read it you will find there that the budget in Appropriation Bill that was passed after the Vote on Account—you will find there that a sum of Rs. 4 crores 50 lakhs for কৃষি, শিল্প, রাসায়ণিক দ্রব্য ইত্যাদি নিয়োজিত মূলধন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** আপনি যা বলেছেন সেটা correct নয় সেই সময়ে আমি বলেছিলাম 9 crores was in the budget proposal.

**শ্রীআবদুস সাত্তার:** আপনি যে ৬০ লক্ষের মত টাকা বাজেটে ধরেছেন কিন্তু তার মধ্যে ৪ কোটি ৫০ লক্ষের যে এ্যামাউন্ট সেটা ইনক্লুসিভ বলে "inclusive of the amount already vote on account.

এটা প্রত্যেকটাতে আছে। হোয়াই দিস ডেভিয়েশান? এই ডেভিয়েশান নট ইন একোডেন্স উইথ দি কনষ্টিটিউশান। ডঃ ভট্টাচার্য যে বাজেট পেশ করেছেন এটা যদি ঠিক হয় তাহলে অন্য ডিমাণ্ড যেভাবে প্লেস করা হয়েছে inclusive of the amont already voted. ইন্সটিড অফ কেন? সুতরাং আমি বলছি মন্ত্রী মহাশয় যেটা মুভ করতে চেয়েছেন সেটা যদি তিনি উইথড্র করেন ভালো কথা পরে আসুক। কিন্তু এজ ইট ইজ যদি করেন তাহলে এটা সংবিধান অনুয়ারী হবে না।

**ডঃ জয়নাল আবেদীন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি আমাদের রুলস ২১৩—

This time the Govt. has preferred to present the budget in parts and we find in three parts. The size of the finger cannot be larger than the size of the hand. The amount already allowed on vote on account and the Appropriation on two occasions have been approved by this house. Subsequently, the Govt. has no right to reduce the amount. If he does, than a separate resolution is necessary to explain the conditions. Sir, I again invite your kind attention to Rule 209(6)—"Motions may be made at this stage to reduce any grant, but not to increase or alter the destination of a grant". It hints that সাড়ে চার কোটির প্রভিসান ৭ লক্ষে দাঁড়াল কখন না On the third occasion of the presen-

tation of the Budget, in that case, the Govt. had itself reduced the amount not by the opposition ফাইনানসিয়াল প্রিন্সিপল হচ্ছে If the initial proposal is lost, then the Govt. falls, and the Govt. then has no locus standi. It has already fallen. This is my contention. The other aspect is that the Govt. is so much callous, that this Government do not know how much they will get, how much they will spend.

( গোলমাল )

বালির তাপ সূর্যের চেয়ে বেশি হয়। সেজন্য এরা চিৎকার করছে।

Sir, my point is—the Leader of the Opposition once raised this objection that the Budget cannot be presented thrice. But according to Rule 213 it empowers the Govt, to present the budget—more than twice or thrice Alright I agree. But the amounnt already appropriated, we presome, the Appropriation Bill has already been approved by the House. So in respect of 4 crores 50 lakhs, if you have appropriated that how are you going to do that ? Have you surrendered that amount ?

( গোলমাল )

মা কালীর দল ঐ [ * ] না থামালে হবে না।

( গোলমাল )

এদের কি [ * ] বলবো ? ওরা কি [ * ] না [ * ] ঐ [ * ] থামান।

[4-00—4-10 P.M.]

Sir Chamunda happens to be the denomination of Goddess.

চামুণ্ডা হচ্ছে দেবী। দেবী যদি ওঁকে না বলা যায় তাহলে কি ওঁকে [ ] বলব ? দেবীর অপর নাম [ ]

( তুমুল হট্টগোল )

---

[*Expunged as ordered by the chair.]

In that case unless Government moves a Resolution that it is expedient to reduce this in view of the plan cut, in view of the resource assistance by the centre or resource mobilisation from internal sources, unless a Resolution is preceded then the Government has no right to move a reduced amount in the final Budget. My last point is that.

স্যার, আপনি রুলিং দেননি, আপনি রুলিং দেবেন, কিন্তু যদি এই রেজুলিউশান গভর্ণমেন্ট মুভ না করেন, তার আগে যদি বাজেট প্লেস করে এই গ্র্যান্ট এণ্ড ডিমাণ্ড পাশ করেন, In that case it becomes illegal in the eye of the Constitution ; in that case the Government falls.

ওরা তো কেউ না, ৫ ফুট ৩ ইঞ্চি জ্যোতিবাবু আছেন, আর কেউ নেই. জ্যোতিবাবু না থাকলে ওদের কোন মূল্য নেই. Jyoti Babu has no right to run this Government. Government will fall because there are contradictions. My submission is that unless a Resolution is moved you cannot put the grant formally and this cannot be moved in this House. This is my submission.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পীকার, স্যার, আজকে যে কন্ট্রোভার্সিয়াল পয়েন্ট এ্যাট ইস্যু এখানে উঠেছে এটা একটা খুব জটিল বিষয়, আপনি নিজে তার গুরুত্ব অনুধাবন করায় ডিমাণ্ড নাম্বার ৭৯ এর উপর গতকাল ভোট করা হয়নি এবং আজকে আপনি সমস্ত অপোজিসান পার্টির লিডারদের সঙ্গে বসেছিলেন, সেখানে আমরা যৌথ মতে আসতে পারিনি। আপনি এই সম্পর্কে সুচিন্তিত সিদ্ধান্ত নেবেন নিশ্চয়ই, কিন্তু রুলিং দেওয়ার আগে আমাদের অবজারভেসান রেকর্ড হিসাবে থাকা দরকার হাউসে। এটা পলিসির ব্যাপার, নট এ ম্যাটার অব প্রিন্সিপল। কনষ্টিটিউসনাল ডেডলক সৃষ্টির আশঙ্কা রয়েছে, সেই অর্থে সমস্ত প্রোসিডিওর অব দি হাউস এ্যাজ পার কনষ্টিটিউসান যাতে মেন্টেণ্ড হয় সেটা আমাদের সকলেরই দায়িত্ব। এখানে বিধায়ক হিসাবে যাঁরা আছেন তাঁদের কাউকে ছোট বা বড় করার প্রশ্ন নেই, কাউকে থামিয়ে দেবার প্রয়োজন নেই, বিষয়টা যেটা হয়েছে সরকার পক্ষের সঙ্গে আলোচনায় যেটুকু আমরা বুঝেছি, আমি রিপিট করতে চাই না, সেখানে মাননীয় চীফ মিনিষ্টার ছিলেন, স্পীকার ছিলেন, সেখানে একটা জিনিষ এসেছে যে ভোট অন এ্যাকাউন্ট যে বাজেট পাশ করা হয়েছে, ৭৯ এ যে এ্যাকাউন্ট ছিল, তার দেখা যাচ্ছে আর্টিকাল

২০৩ যেটার ভিত্তিতে আমরা এটাকে এগু করছি সেখানে এই এ্যামাউন্ট অনেক কমে গেছে।

সাড়ে চারকোটি টাকার জায়গায় ৬০ লক্ষ ৫০ হাজার টাকা করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, প্রসিডিওর ইন আর্টিকেল ২০৩ এবং সেটাকেই আলটিমেটলী করা হচ্ছে। কিন্তু এক্ষেত্রে আমার বক্তব্য উইল নট এগু ইন ইটসেল্‌ফ। আমি এই ব্যাপারে আর্টিকেল ২০৬ (১)-র প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হচ্ছে, to make any grant in advance in respect of the estimated expenditure for a part of any financial year pending the completion of the procedure prescribed in article 203 for the voting of such grant,

এই যে পেনডিং কমপ্লিসন অব দি প্রসিডিওর প্রেসক্রাইভ ইন আর্টিকেল ২০৩ এটা প্রমাণ করেছে ২০৬ ব্যবহার করে যখন আপনি আগাম খরচ সুরু করলেন তখন কিন্তু ওই ২০৩ কে আর ইনডিপেন্‌ডেন্টলী দেখাতে পারছেন না। আর্টিকেল ২০৬ এর সঙ্গে আর্টিকেল ২০৩-এর ওটার রিলেসন আপনাকে দেখাতে হবে। প্রসিডিওর স্টার্ট করল ২০৬ থেকে এবং এগু করছে ২০৩-এ এবং তার ফলে আর ইনডিপেন্‌ডেন্টলী ট্রিট করা যায় না। যদিও ঘাটতি বাজেট বেড়ে যাবে কিন্তু আপনি যদি কনষ্টিটিউস্যাল প্রসিডিওর মেনটেন করতে চান তাহলে ফর দি সেক অব দ্যাট প্রসিডিওর এটা আপনার করা উচিত যে. ঐ ৪ কোটি ৫০ হাজারের সঙ্গে ৬০ লক্ষ ৫০ হাজার টাকা যুক্ত করতে হবে। স্যার, মোটামুটি এই হচ্ছে আমার অবজার্ভেসন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার ঘরে এই ব্যাপার নিয়ে যে সর্বদলীয় সভা হয়েছে সেখানে আমার পক্ষ থেকে যে বক্তব্য লিডার সাহেবের কাছে রেখেছিলাম সেটা প্রত্যাহার করে আমি কারেক্ট করে নিয়েছি। আমাদের ভোট অন এ্যাকাউন্টে সাড়ে চার কোটি টাকা ছিল এবং বাজেট প্রোপোজাল ছিল ৯ কোটি টাকা। আমার মেইন বক্তব্য হচ্ছে আমাদের কনষ্টিটিউসনের ২০৬ নং আর্টিকেলে বলা হয়েছে হঠাৎ যদি কোন পরিস্থিতি হয় তাহলে আমরা তখন কিছু টাকা ভোট অন এ্যাকাউন্ট করে নিয়ে কাজ চালাতে পারি এবং সেই উদ্দেশ্যেই ঐ প্রভিসন রাখা হয়েছে এবং একটা পূর্ণাঙ্গ বাজেট পেশ করবার জন্য সময় দেওয়া হয়েছে। যদি কিছু এর মধ্যে থাকে তাহলে সেটা আমরা পূর্ণাঙ্গ বাজেটে পেশ করেছি এবং আর্টিকেল ২০৩-এ ক্ষমতা দেওয়া হয়েছে সমস্ত বছরের যে খরচ সেটা ওই এ্যাপ্রোপ্রিয়েসন বিলের মাধ্যমে এনে হাউস থেকে পাশ করিয়ে নিতে পারব। ২০৬ ধারায় যে ভোট অন এ্যাকাউন্ট আছে তার মধ্যে

যদি কিছু ওমিসন হয় তাহলে সেটা ২০৩-এ ঠিক করা যাবে। কাজেই এখানে কনস্টিটিউসনের কোন ইমপ্রোপ্রাইটি হবে বলে আমি মনে করি না। আমি আশা করি যেটা এখানে পেশ করেছি এবং যার ফলে আগামী ২৫ তারিখ এ্যাপ্রোপ্রিয়েসন বিল আসবে সেটা সংবিধানসম্মত হবে এবং আগামী ৬ বছরের জন্য আমাদের যে খরচ হবে তার অনুমতি আমরা বিধানসভা থেকে নিতে পারব।

[4-10 to 4-20 p.m.]

**Mr. Speaker :** I have carefully considered the points of order raised by the Member Shri Subrata Mukherjee questioning the regularity of the Demands under heads 79 and 80 moved by Dr. Kanailal Bhattacharyya and the clarificatory statement made by Dr. Kanailal Bhattacharyya on the floor of the House explaining the compelling circumstances under the State Government had to slash down the planned expenditure for the current year.

After going through the rules regulating the Procedure and Conduct of Business and the relevant provisions of the Constitution and the contentions raised on behalf of Shri Subrata Mukherjee. I find for the reasons stated hereafter that the contentions raised by Shri Mukherjee are untenable.

So far as the procedure in financial matter in State Assembly is concerned, it is contained in Articles 202 to 207 of the Constitution Article 202 contemplates laying the annual financial statement containing the estimated receipts and expenditure. The estimates of expenditure is to be shown under two heads-- some expenditure charged on the consolidated fund of the State, others which are proposed to be made from the consolidated find. Article 203 makes distinction between the two types of estimated expenditure. Article 203(2) contains mandatory provision for submission of the estimates in the form of demands for grants to the Assembly with power to the Assembly as provided therein. Once the grants are voted by the Assembly, an Appropriation Bill is required to be passed under Article 204 of the Constitution.

The Constitution has further provided in Article 206 that pending the completion of the procedure prescribed in Article 203 and the passing

of the law under Article 204, the Assembly may make a grant in advance in respect of estimated expenditure by way of a Vote on Account.

Article 206 relating to Vote on Account deals with estimated expenditure pending completion of procedure under Article 203. A vote on Account does not deal with expenditure already made, it deals with estimate of expenditure to be made in future. Such estimates are obviously for a time being, as the procedure prescribed in Article 203 and 204 will have to be completed.

An "estimate" obviously presupposes a computation of expenditure to be made in future. There can be necessarily no finality in an estimate. At the time of completing the procedure prescribed in Article 203, the Government certainly has the power to prepare revised estimates, either for increase of the estimated amount or a necessary corollary for a deduced amount of proposed expenditure.

At the time when the procedure as laid down in Article 203 is being completed, the Government can certainly come before the House with a different estimate which may be for a lesser amount.

If a reduced amount of demand is granted by the Assembly, such reduced amount becomes the amount granted by the Assembly under the normal procedure of Article 203. Under Article 204 an Appropriation Bill can only be for the amount voted by the Assem bly as a grant.

An Appropriation Bill on the basis of a Vote on Account would necessarily contemplate that in future an Appropriation Bill in accordance with Article 204 will have to be passed containing demands for grants voted by the Assembly. The subsequent Appropriation Bill under Article 204 will necessarily prevail. If there is any inconsistency between Appropriation Act based on vote of account and on Appropriation Act based on grants made by the Assembly, the latter will necessarily prevail, not only being a later statue but also because a law under article 206 was and is, by its very nature of temporary duration, before demands for grants are voted by the Assembly, Under article 204. Therefore,

the Assembly, is quite competent to deal with the present demand for grants which is based on a revised amount of an estimated expenditure, which may be instead of an amount already voted in an earlier vote on account.

In the above premises I overrule the points of order raised by Shri Mukherjee.

**Shri Abdus Sattar :** Sir, in protest against your ruling we stage a walk out.

**Dr. Zainal Abedin :** We are also aggrieved and we stage a walk out.

(At this stage the members of the opposition benches except S. .C. members left the chamber)

**Demand No. 80**

**Mr. Speaker :** I now put to vote the Demand No. 79f No. 80 moved by Dr. Kanailal Bhattacharyya.

**Demand No. 79**

The motion of Dr. Kanailal Bhattacharyya that a sum of Rs. 60,50,000 be granted for expenditure under Demand No. 79, Major Head : '523-Capital Outlay on Petrolum, Chemicals and fertiliser Industries (Excluding Public Undertakings)", was then put and agreed to.

(This is instend of a total sum of Rs. 4,50,00,000 already voted on account in March and June, 1982)

The motion of Dr. Kanailal Bhattacharyya that a sum of Rs. 4,21,64,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), was then put and agreed to.

**Voting on Demands for Grants**

**Demand No. 21**

Major Head : 255 --Police.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,00,79,83,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255 --Police"

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। ১৯৮১-৮২ সালে পুলিশ খাতে ব্যয়নির্বাহের জন্য মোট ৯১,২৯,০৩,০০০ (একানব্বই কোটি উনত্রিশ লক্ষ তিন হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল। [ঐ বছরের জন্য অনুপূরক অনুদান হিসাবে মঞ্জুর-করা ১৬,৬৮,৬৬,০০০ (ষোল কোটি আটষট্টি লক্ষ ছেষট্টি হাজার) টাকাও উক্ত অর্থাঙ্কের মধ্যে দেওয়া হয়েছিল।]

বর্তমান বাজেটে পুলিশ খাতে আনুমানিক ব্যয়বরাদ্দের পরিমাণ বাড়ার প্রধান কারণগুলি হল : পুলিসকর্মীদের বেতন ও ভাতা বৃদ্ধির জন্য প্রয়োজনীয় ব্যয়বরাদ্দের ব্যবস্থা, জ্বালানি, স্টেশনারি দ্রব্য ও অফিসের জন্য প্রয়োজনীয় অন্যান্য জিনিসের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি এবং পুলিসদের নির্দিষ্ট রেশন প্রথা চালিয়ে যাওয়ার জন্য সরকারী ভরতুকির অংশবৃদ্ধি। পুলিস বাহিনীর কর্মিসংখ্যা অবশ্য তেমন কিছু বাড়ানো হয় নি।

৩। পশ্চিমবঙ্গের জনগণ আবার বামফ্রন্টের উপর তাঁদের বিশ্বাস ও আস্থা সংশয়াতীতভাবে জ্ঞাপন করেছেন। এর দ্বারা এটাই প্রতীয়মান হয় যে, জনগণ তাঁদের সামগ্রিক নিরাপত্তা ও নিশ্চিন্ততার জন্য এই সরকারকেই সমর্থন জানিয়েছেন। যাঁরা উদ্দেশ্যমূলকভাবে প্রচার চালাচ্ছিলেন যে, এই রাজ্যে জীবন ও সম্পত্তির নিরাপত্তা নেই এবং আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে জনগণ তাঁদের সমুচিত জবাব দিয়েছেন। আমরা ন্যায়নীতির ভিত্তিতে সামাজিক শৃঙ্খলা ফিরিয়ে আনব বলে অঙ্গীকারবদ্ধ। আমাদের ঐকান্তিক প্রয়াস হচ্ছে উন্নয়নের গতিকে অব্যাহত রাখা এবং যেটুকু অগ্রগতির সোপানে আমরা পৌছোতে পেরেছি তাকে বজায় রাখা। যেসব বিপথগামী শক্তি অপরাধমূলক ও সমাজবিরোধী ক্রিয়াকলাপ থেকে সম্পূর্ণ মুক্ত নয় তারা যাতে এই অগ্রগতির ধারাকে প্রতিহত করতে না পারে সেদিকেও আমাদের সজাগ দৃষ্টি রাখতে হবে। এই সজাগ দৃষ্টি আমাদের প্রচেষ্টাকে সুনিশ্চিত করার পক্ষে খুবই মূল্যবান। জনগণ তাঁদের অভিজ্ঞতায় এটা স্পষ্টই দেখেছেন যে, সরকার পুলিসবাহিনীকে গণতান্ত্রিক রীতিনীতির স্বার্থে এবং বিশেষ করে সমাজের বঞ্চিত শ্রেণীর মানুষের স্বার্থে পরিচালিত করার

নিরবচ্ছিন্ন প্রয়াস চালিয়ে যাচ্ছেন। সমাজে কায়েমী স্বার্থবাদীরা এতদিন যেভাবে প্রাধান্য বিস্তার করে এসেছেন এবং প্রতিক্রিয়াশীল শাসকগোষ্ঠী পুলিসবাহিনীকে যেভাবে জনগণের গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে কাজে লাগিয়েছেন তাতে আমাদের পক্ষে এটা খুবই কঠিন কাজ। অবশ্য আমরা এই ব্যাপারে উল্লেখযোগ্য সাফল্যলাভ করতে পেরেছি। বহুদিনের অভ্যাস, অতীতের সংস্কার এবং ঐতিহ্য অশুভ প্রভাব বিস্তার করেই চলে। পুলিসের অতীত দৃষ্টিভঙ্গি পাল্টানোর ব্যাপারে নিরবচ্ছিন্নভাবে তাঁদের শিক্ষা দেওয়া প্রয়োজন। আমরা কিভাবে পুলিস ও জনগণের মধ্যে ঘনিষ্ঠ সম্পর্ক গড়ে তোলার জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছি তা এই বাহিনীর কর্মীরা অবগত আছেন।

আমি আবার জোরের সঙ্গে বলছি যে, আমাদের সরকার কাউকে বিনাবিচারে আটক রাখার জন্য আইনের সুযোগ নেবে না। বর্তমানে যে সমস্ত আইনের বিধান চালু রয়েছে তার মধ্যে কিছু কিছু ত্রুটি ও অপূর্ণতা থাকতে পারে। পুলিসবাহিনীকে সেইসব অসুবিধা নিয়েই কাজ করে যেতে হবে। তাঁদের সদাসর্বদা সজাগ দৃষ্টি রাখতে হবে, তদন্তের কাজ দক্ষতার সঙ্গে সম্পন্ন করতে হবে এবং আইনভঙ্গকারীদের খুঁজে বের করার ব্যাপারে আরও কঠোর হতে হবে। পুলিসবাহিনীর কর্মীদের কাজকর্মের মধ্যে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি ও আচরণের পরিচয় থাকা দরকার। তাঁরা কখনোই সাম্প্রদায়িকতা, জাতিভেদ ও সঙ্কীর্ণতার শিকার হবেন না। তাঁরা অবশ্যই দরিদ্র এবং সমাজের দুর্বলশ্রেণীর বন্ধু হবেন, সমাজবিরোধী, সুবিধাভোগী ও শক্তিশালী কোন শ্রেণীর হাতিয়ার হবেন না।

৪। বর্তমানের তীব্র উদ্বেগজনক আর্থিক পরিস্থিতি, নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি, ক্রমাগত বেকারসংখ্যা বৃদ্ধি এবং দারিদ্র্যসীমার নিচে বাস করেন এরূপ মানুষের সংখ্যাবৃদ্ধি সমাজিক স্থিতিশীলতার উপর সর্বতোভাবে ক্রমবর্ধমান প্রভাব বিস্তার করে চলেছে। যখন অর্থ নৈতিক ভারসাম্য বিপর্যস্ত হয়, জীবনের ভিত ওঠে নড়ে তখন আইন ও শৃঙ্খলা রক্ষা করা এমনিতেই অসুবিধাজনক হয়ে পড়ে। তবু সকলের তরফ থেকে নিরবচ্ছিন্ন সতর্কতা এবং কঠোর পরিশ্রমের ফলে রাজ্যের অপরাধমূলক কাজকর্মকে নিয়ন্ত্রণে রাখা গেছে। ১৯৮১ সালে এবং চলতি বছরের প্রথম ছ মাসে ডাকাতি ও লুণ্ঠনের ঘটনা খুবই সামান্য বৃদ্ধি পেয়েছে। তবে খুনের ঘটনা সংখ্যায় কিছু বেড়েছে। এটা উদ্বেগের বিষয়, কিছু কিছু তুচ্ছ বিরোধ থেকেও জীবনের হানি ঘটতে দেখা যাচ্ছে। চুরি বা সিঁধকাটার মতো অপরাধের সংখ্যা ক্রমশঃ কমে যাচ্ছে। মহিলাদের উপর আক্রমণের ঘটনা অনেক পরিমাণে কমে গেছে।

যাত্রী-গাড়ীতে ডাকাতি ও লুণ্ঠনের ঘটনাও কমেছে। তবে ব্যাঙ্কে লুণ্ঠন ও ডাকাতির সংখ্যা বেড়েছে। অবশ্য এও সত্য যে, অধিকাংশ ক্ষেত্রেই সঙ্গে সঙ্গে অপরাধের সঙ্গে জড়িত ব্যক্তিদের খুঁজে বের করা হয়ে এবং বলপূর্বক লুণ্ঠিত টাকাকড়ির বেশ কিছুটা পুনরুদ্ধার করা সম্ভব হচ্ছে। আমি অবশ্যই একথা বলতে চাই যে, ব্যাঙ্ক কর্তৃপক্ষদেরও তাঁদের নিজস্ব নিরাপত্তা ব্যবস্থার যথেষ্ট উন্নতি করতে হবে যাতে এইরকম একটা ধারণা না জন্মায় যে কোনরকম প্রতিরোধ ছাড়াই ব্যাঙ্ক ডাকাতি করা যায়। যাতে অপরাধীদের কাছে ব্যাঙ্কগুলি ডাকাতির পক্ষে সুবিধাজনক জায়গা বলে মনে না হতে পারে সেজন্য একটি যৌথ কাজের পরিকল্পনা তৈরি করার উদ্দেশ্যে রাজ্য সরকারের প্রবীণ আধিকারিক, ব্যাঙ্ক শিল্পের প্রতিনিধি এবং অর্থ মন্ত্রকের আধিকারিকদের নিয়ে কয়েকটি বৈঠক করা হয়েছে।

৫। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এই রাজ্যে দুর্বলতর শ্রেণীর বিরুদ্ধে সংঘবদ্ধভাবে আক্রমণের মাধ্যমে বা সাম্প্রদায়িক দাঙ্গাহাঙ্গামা সৃষ্টির মধ্য দিয়ে জনজীবনে কোনরূপ বিশৃঙ্খলা সৃষ্টি করা যায় নি। দেশের অন্যান্য রাজ্যে তপশিলী জাতি ও উপজাতিভুক্ত ব্যক্তিদের উপর যে মর্মান্তিক আকারে অপরাধ সংঘটিত হয়ে থাকে এই রাজ্যে সেরকম কোন ঘটনা কখনো ঘটে নি। যে সমস্ত বিচ্ছিন্নতাকামী শক্তি তপশিলী জাতি ও উপজাতিদের কল্যাণের নামে আইন ও শৃঙ্খলা পরিস্থিতির ওপর বিঘ্ন সৃষ্টি করতে চায় তাদের ক্রিয়াকলাপকে আমরা নিয়ন্ত্রণে রাখতে পেরেছি। সংক্ষেপে একথা বলা যায় যে, পশ্চিমবঙ্গের জনজীবনের স্বাভাবিক ধারা কোনোভাবেই বিঘ্নিত হতে দেওয়া হয় নি। এ রকম পরিবেশ সারা দেশের মধ্যে অল্প কয়েকটি রাজ্যেই রয়েছে। বিচ্ছিন্নতাকামী শক্তি যারা সাম্প্রদায়িকতার বিদ্বেষ বা ষড়যন্ত্রমূলক উসকানি দেওয়ার চেষ্টা করে থাকে তাদের পশ্চিমবঙ্গে মোটেই মাথা তুলতে দেওয়া হয় নি।

৬। ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করার প্রসঙ্গে আমি এখানে ১৯৮১ সালে এবং চলতি বছরের বিগত কয়েক মাসে পুলিসের কয়েকটি গুরুত্বপূর্ণ কাজের উল্লেখ করতে চাই।

৭। আমরা ভারত সরকারকে অত্যাবশ্যক পণ্য আইনের বিধানগুলিকে আরও কঠোর করার জন্য বার বার বলে আসছি। কারণ এই আইনের ফাঁকগুলি বন্ধ করতে পারলে কালোবাজারী ও মজুতদারদের বিরুদ্ধে নিবারণার্থ আটক আইন ছাড়াই কঠোর ব্যবস্থা নেওয়া যাবে। এই আইনের কিছু কিছু বিধান সংশোধন করে সেগুলিকে সম্প্রতি বলবৎ করা হয়েছে। সেগুলি সামাজিক অপরাধীদের বিরুদ্ধে

বলিষ্ঠ ব্যবস্থা নিতে সাহায্য করবে। ১৯৮১ সালের জানুয়ারি থেকে ১৯৮১ সালের জুন মাসের মধ্যে পুলিসের এনফোর্সমেন্ট ব্রাঞ্চ মজুতদার ও চোরাচালানকারীদের বিরুদ্ধে ১৪,০১০টি ( চৌদ্দ হাজার দশটি ) ফৌজদারি মামলা শুরু করে এবং ১৫,৩২৭ জনকে ( পনের হাজার তিনশ সাতাশ জনকে ) গ্রেপ্তার করে। প্রচুর পরিমাণ খাদ্যদ্রব্য, ভোজ্য তৈল, তৈলজাত দ্রব্য, চিনি, সার, শিশুখাদ্য ইত্যাদি আটক করা হয়। আটক করা এসব জিনিসের আনুমানিক মূল্য ৮ কোটি ৪৫ লক্ষ ৪৭ হাজার ১৬ টাকা। ১৯৮১ সালের জানুয়ারি থেকে ১৯৮২ সালের জুন মাসের মধ্যে পুলিশ ১,৭৬১টি আগ্নেয়াস্ত্র, ৫,৬৩৫টি কার্তুজ, ৯,৬৪৮টি বোমা ও বড় পটকা এবং ৫ কুইন্টাল ৪ কেজি ৩৭০ গ্রাম বোমা তৈরীর মালমশলা উদ্ধার করেন। এছাড়া, ১৯৮১ সালে পুলিস রেলপথে সংঘটিত ৩,৩৮৩টি ( তিন হাজার তিনশত তিরাশিটি ) অপরাধের বিষয় নথিভুক্ত করেন এবং ৯,৪৪,৫৫৯ ( নয় লক্ষ চুয়াল্লিশ হাজার পাঁচশত ঊনষাট ) টাকা মূল্যের চোরাই মাল উদ্ধার করেন। বৈদ্যুতিক তার ও কেবল চুরি যাওয়ার ঘটনা রোধ করতে পুলিসী-প্রহরাও জোরদার করা হয়েছে। ১৯৮১ সালে, ২৪,৮৯,০৯৮ ( চব্বিশ লক্ষ ঊননব্বই হাজার আটানব্বই ) টাকা মূল্যের চুরি যাওয়া কেবল উদ্ধার করা সম্ভব হয়। রেলপথে অপরাধের মোকাবিলা করার জন্য গুরুত্বপূর্ণ রেলস্টেশনগুলিতে উর্দিপরা পুলিস ও সেই সঙ্গে সাদা পোষাকের পুলিস মোতায়েন করা হয়েছে এবং ট্রেনে সশস্ত্র পুলিস প্রহরীও দেওয়া হয়েছে। নানা ধরনের অপরাধ সম্পর্কে পশ্চিমবঙ্গ পুলিস ১৯৮১ সালে ৮৪,৬৩৩ ( চুরাশি হাজার ছয়শত তেত্রিশ ) জনকে গ্রেপ্তার করেন এবং ১,৬৭,৫৩,৩৯০ ( এক কোটি সাতষট্টি লক্ষ তিপান্ন হাজার তিনশত নব্বই ) টাকা মূল্যের সোনার গয়না ও অন্যান্য জিনিষপত্র পুনরুদ্ধার করেন। ঐ একই সময়ে পুলিস ৫,৪৯৭ জন নিখোঁজ ব্যক্তিকে খুঁজে বের করেন। অপরাধমূলক কার্যকলাপের মোকাবিলা করার জন্য আরও সংগঠিত ও জোরদার ব্যবস্থা গ্রহণ করা হবে।

৮। যেসব নকশালপন্থীদের ঘোষিত লক্ষ্যই হল ব্যক্তিহত্যা ও সন্ত্রাস সৃষ্টি করা তারা সমাজবিরোধী, জনবিরোধী, অপরাধী এক গোষ্ঠী। এই গোষ্ঠীর বিরুদ্ধে আমরা রাজনীতিক প্রচার চালিয়ে যাচ্ছি। সেই সঙ্গে এই গোষ্ঠীর শীর্ষস্থানীয় নেতাদের আটক করতে পেরে পুলিস একটি কৃতিত্বপূর্ণ কাজ করেছেন। এই গোষ্ঠীর প্রতি আমরা অতি সতর্ক নজর রাখছি।

৯। রাজ্যসরকার হাওড়া ও শিয়ালদা রেল পুলিসের শক্তি বাড়ানোর সিদ্ধান্ত নিয়েছেন। রেলপথে অপরাধমূলক কাজ যাতে আরো নিয়ন্ত্রণে রাখা যায় সেজন্য রেলপথে অতিরিক্ত থানা স্থাপন করা হবে এবং রেলপুলিসের শক্তিও বাড়ানো হবে।

শিলিগুড়িতে রেলপুলিসকে আরও শক্তিশালী করার ইচ্ছাও রাজ্যসরকারের আছে। কলকাতার উপকণ্ঠবর্তী এলাকায় পশ্চিমবঙ্গ পুলিসের অধীনে যেসব থানা রয়েছে সেইসব থানায় পুলিসবাহিনীর লোকবল বৃদ্ধি ও শক্তিসামর্থ্যের মান উন্নয়নের ব্যাপারে আরও একটি সিদ্ধান্ত নেওয়া হয়েছে। মোটামুটিভাবে বলা যায় যে, কলকাতা পুলিসের অধীনস্থ বিভিন্ন থানায় যত লোকবল ও সামর্থ্য আছে, কলকাতার উপকণ্ঠবর্তী এলাকার থানাগুলিতেও তত লোকবল ও সামর্থ্যের সুযোগ সৃষ্টি হবে। কলকাতা পুলিসের এলাকার সীমান্তে অপরাধমূলক কাযকলাপ দমনে এই ব্যবস্থা ফলপ্রসূ হবে বলে আশা করা যাচ্ছে। কলকাতার সশস্ত্র পুলিসবাহিনীকে আরো সক্রিয় ও সংহত করতে তাদের পুনঃসংগঠিত কথা হবে। পুলিসবাহিনীর কর্মদক্ষতা বাড়ানোর জন্য পুলিসবাহিনীর আধুনিকীকরণ সংক্রান্ত কর্মপ্রকল্প অনুসারে নূতন গাড়ি, বৈজ্ঞানিক ও বেতার সাজসরঞ্জাম প্রভৃতি কেনার অনুমোদন দেওয়া হয়েছে।

১০। আমরা যেমন পুলিসবাহিনীর সদস্যদের নিরপেক্ষভাবে এবং নিষ্ঠা ও আন্তরিকতার সঙ্গে দায়িত্বপালন করার কথা বলেছি, তেমনি তাদের স্বার্থ সংশ্লিষ্ট যেসব ক্ষেত্র বছরের পর বছর অবহেলিত হয়ে রয়েছে সেসব ক্ষেত্রেও নজর দিতে ভুলিনি। পুলিস কর্মচারীদের ন্যায়সঙ্গত ক্ষোভের কারণগুলির দিকে যথাযথ নজর আগে দেওয়া হয়নি। তাঁদের বসবাসের পরিবেশ মোটেই সন্তোষজনক নয়। আমরা এই সব ক্ষোভের কারণগুলি এখন বিবেচনা করে দেখছি। পুলিস কর্মচারীদের সমিতি গঠনের অধিকার আমরা স্বীকার করে নিয়েছি এবং সমিতিগুলিকে স্বীকৃতিও দিয়েছি। অনেকগুলি যুক্ত পরামর্শ কমিটি গঠন করা হয়েছে। সেইসব কমিটির আলোচনা বৈঠকে কিছু সীমারেখার মধ্যে সকল স্তরের পুলিস কর্মচারীদের প্রকৃত ক্ষোভের কারণ সম্পর্কে আলোচনা করা যাবে। আমরা তাঁদের জানিয়ে দিয়েছি যে তাঁদের অধিকার আর ট্রেড ইউনিয়নের সংগঠিত শ্রমিকদের অধিকার এক নয় এবং তাঁদের কঠোরভাবে শৃঙ্খলা মেনে চলতে হবে। পুলিসবাহিনীকে শৃঙ্খলাপরায়ণ ও কর্তব্যনিষ্ঠ হতে বলেছি এটা ঠিক। সেই সঙ্গে তাঁদের প্রকৃত প্রয়োজনের দিকে যাতে নজর দেওয়া হয় সেদিকেও আমাদের নিশ্চয়ই লক্ষ্য রাখতে হবে।

১১। এই রাজ্যে পুলিসের আবাসনের ব্যবস্থা অত্যন্ত হতাশাজনক। কারণ, সকল স্তরের পুলিস কর্মচারীর জন্য আবাসনের দিকটি বছরের পর বছর অবহেলিত হয়েছে। সপ্তম অর্থকমিশন যে সীমিত আর্থিক সাহায্য দিয়েছেন তা দিয়ে অধস্তন পুলিস কর্মচারীদের কোয়ার্টার / ব্যারাক নির্মাণের একটি কর্মসূচী রূপায়িত হচ্ছে।

নির্মাণের জন্য যে অর্থ প্রয়োজন তার তুলনায় এই সাহায্য অকিঞ্চিৎকর। আমাদের আর্থিক অসচ্ছলতা সত্ত্বেও আমরা স্থির করেছি যে আমাদের নিজস্ব সম্পদ থেকে অর্থসংস্থান করে বিভিন্ন কর্মপ্রকল্পের অধীনে যেসব বাসগৃহ নির্মাণ করা হচ্ছে তাদের খরচ মেটাব। এছাড়া সরকার স্থির করেছেন যে অধিক সংখ্যায় দ্রুত কোয়ার্টার নির্মাণের জন্য বিভিন্ন অর্থপ্রতিষ্ঠানের কাছ থেকে সাহায্য নিয়ে একটি পুলিস আবাসন পর্ষদ গঠন করা হ'ব। অন্যান্য কোয়ার্টার ও প্রশাসন-ভবন নির্মাণের জন্য এবং বর্তমানে যেসব ভবন রয়েছে সেগুলির সংস্কারের জন্য পূর্তবিভাগের বাজেটেও অর্থবরাদ্দ করা হয়েছে।

১২। দুর্নীতি এক কঠিন ব্যাধি, সমাজজীবনের অনেক দিকে যা গভীরভাবে অনুপ্রবেশ করেছে। তা সত্ত্বেও, পুলিসবাহিনার সর্বস্তরে দুর্নীতিকে রোধ করতে সরকার নিরবচ্ছিন্ন প্রয়াস চালিয়ে যাচ্ছেন গত বছরে পুলিসের ৫৯০ জন আধিকারিক ও কর্মচারীর বিরুদ্ধে বিভাগীয় আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়। তদন্তকারী আধিকারিকগণের দেওয়া রিপোর্টের ভিত্তিতে তাঁদের মধ্যে কয়েকজনকে চাকরি থেকে বরখাস্ত করা হয়, কারও কারও মাইনে কমিয়ে দেওয়া হয় এবং কারও কারও বিরুদ্ধে অন্যান্য ধরনের শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়. জনগণ যদি সজাগ থাকেন, তাহলে পুলিস কর্মচারারা বিনা বাধায় তাঁদের দুনাতিমূলক কাযকলাপ ও কর্তব্যে অবহেলা চালিয়ে যেতে পারবেন না।

১৩। যেসব পুলিস কর্মচারী সততা, নিষ্ঠা, আন্তরিকতা ও সাহসের সঙ্গে কর্তব্য পালন করেছেন তাঁদের স্বীকৃতি দেওয়া হয়েছে। পুলিসবাহিনীর যেসব কর্মচারী তাঁদের জীবনের ঝুঁকি নিয়ে সশস্ত্র চোর-ডাকাত এবং সমাজবিরোধীদের মোকাবিলা করেছেন সরকার কৃতজ্ঞচিত্তে তাঁদের কথা স্মরণ করেছেন। পূর্ববর্তী বছরগুলির মতো এবারেও কৃতিত্বপূর্ণ কাজের জন্য পুলিস আধিকারিক ও কর্মচারীরা পদক ইত্যাদি পেয়েছেন।

উপসংহারে আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি, তাঁরা যেন এই রাজ্যে পুলিসবাহিনার কাজের মূল্যায়ন করে এই সভায় তাঁদের মতামত রাখেন। পুলিসবাহিনীর কাজকর্মের কিভাবে উন্নতি ঘটানো যায়, সে সম্পর্কে পরামর্শ দেবার জন্য তাঁদের আমি সাদরে আমন্ত্রণ জানাচ্ছি। জনগণের সুতীক্ষ্ণ সমালোচনার মুখে দাঁড়িয়ে পুলিসবাহিনীকে কাজ করতে হয়। এটা তাঁরা যত বেশী করে উপলব্ধি করবেন, ভয় বা আনুকূল্য উপেক্ষা করে কর্তব্যপালন করতে তাঁরা তত সচেতন হয়ে উঠবেন। এই রাজ্যের গত বিধানসভার নির্বাচনে সকল স্তরের পুলিস কর্মচারী

তাঁদের দায়িত্ব সম্পর্কে সম্যকভাবে সচেতন ছিলেন। শান্তিপূর্ণ ও সুশৃঙ্খল নির্বাচন অনুষ্ঠানের পেছনে অন্যান্য কারণের মধ্যে তাঁদের কর্মদক্ষতার কথাও এখানে উল্লেখ করতে হয়। আমাদের সামনে যে সময় আসছে তখনও হয়তো দুষ্টচক্র ষড়যন্ত্র চালিয়ে যেতে থাকবে। আমার স্থির বিশ্বাস সেই পরিস্থিতির মোকাবিলায় পুলিস কর্মচারীরা কৃতিত্বের সঙ্গে তাঁদের যোগ্য ভূমিকা পালন করবেন।

এই বলে আমি এখন মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার বিভাগের বাজেট বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব পেশ করছি।

**শ্রীজ্যোতি বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ১৯৮২-৮৩ সালে ২১ নং দাবীর অধীনে মুখ্যখাত ২৫৫—পুলিস বাবত ব্যয় নির্বাহের জন্য ১,০০,৭৯,৮৩,০০০ টাকা মঞ্জুর করা হোক। (১৯৮২ সালের মার্চ ও জুন মাসে ভোট অন এ্যাকাউন্টে ইতিপূর্বে মোট যে ৫০,৫০,০০,০০ টাকা মঞ্জুর করা হয়েছিল, উল্লিখিত অর্থাংকের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।)

**শ্রী শিশ মহম্মদ:** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েক মিনিট আগে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব তাঁর বক্তব্য রাখার সময় বর্ধমানের মাননীয়া সদস্যা সম্পর্কে 'চামুণ্ডা' ইত্যাদি ভাষা ব্যবহার করেছেন। স্যার, আমরা সাধারণতঃ জনগণের প্রতিনিধিত্ব করবার জন্য এই হাউসে এসেছি। প্রত্যেকেরই মান সম্মান বজায় যাতে থাকে সেই ভাবে আমাদের সকলেরই চলা উচিত। এখানে বহু ভিজিটার্স আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুজন মহিলা আমাকে ডেকে পাঠিয়ে বললেন জয়নাল সাহেব কেবলমাত্র একজন সদস্যার প্রতি এই রকম অপমানকর কথা বলেছেন, তা নয়, তিনি সমগ্র পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষের মহিলাদের সম্মান হানি করেছেন। তাই আমার বক্তব্য হল জয়নাল সাহেব তাঁর বক্তৃতার সময় যে চামুণ্ডা শব্দটি ইউজ করেছেন, হয় সেটা তিনি উইথড্র করুন অথবা আপনি সেটা একস্‌পাঞ্জ করুন।

**মিঃ স্পীকার:** আমি অলরেডি এটা একস্‌পাঞ্জ করার নির্দেশ দিয়েছি তিনি চামুন্ডা, শাঁকচুন্নি ইত্যাদি যেসব শব্দ ব্যবহার করেছেন সেগুলি সমস্ত একস্‌পাঞ্জ হবে, কোনটাই রেকর্ডে থাকবে না। Now all the cut motions of the members who are present in the House are taken as moved.

[4-20—4-30 P.M.]

**শ্রীআব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিসমন্ত্রী আজকে এই হাউসে পুলিস খাতে ১০০ কোটি ৭৯ লক্ষ ৮৩ হাজার টাকার যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, এই জ্যোতি বসু আর সেই জ্যোতি বসু নয় যা তিনি বিরোধীদলের নেতা হিসাবে ছিলেন। স্যার, ১০০ কোটি টাকা এই গরিব দেশে পুলিসের জন্য খরচ করলে একমাত্র পুলিসীরাজ কায়েম করা যায় এর দ্বারা কখনও ওয়েলফেয়ার ষ্টেট হতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধী দলের নেতা হিসাবে তখন যে যে কথা বলেছিলেন আজকে আমি তাঁকে সেই সেই সময়ের কথা স্মরণ করিয়ে দিচ্ছি। ১২-৩-৫৪ তারিখে নবম সেশানে পুলিসের জন্য ৫ কোটি ৯৭ লক্ষ ৭৫ হাজার টাকার বাজেট ছিল। সেখানে জ্যোতিবাবু বলছেন, "Mr. Speaker, Sir, I have heard the statement made by the Chief Minister just now in moving his motion before the House. But despite what he has told us about the derivation of the word 'police' from the Greek, Latin and other languages, as far we are concerned on this side of the House we feel that the police in West Bengal continues to be an instrument of oppression and tyranny against the people and it is considered the police force here is deemed by the people to be corrupt, inefficient and against the interest of people. It is again, he said, but I charge the Government and the Minister for perpetuating this state of affairs. It is they who are in the final analysis responsible and guilty for the foulest crimes which the police have been perpetrating during these years against our people. I do not blame the police so much as I blame the Government and the Minister because the police have been trained and reared in suppressing the peoples democratic movement. Lastly I can tell you that if those figures tell us anything they tell us that the Congress Government is out to creat a police state in this land of ours."

Because the Police have been trained to suppress the People's democratic movement. Then these are the things. If these figures tell us anything, they tell us that the Govt. is out to create a Police state in this land of ours. যখন ৫ কোটি ৯৭ লক্ষ ৭৫ হাজারের গ্রাণ্ট আসে তখন তিনি বলেছিলেন যে এটা পুলিশী ষ্টেট, এটা ওয়েলফেয়ার ষ্টেট হতে পারে না। এটা ছিল ১৯৫৪ সালের। তারপরে ১৯৫৫ সালের ইলেভেন্থ সেসানে যখন ৬ কোটি

১০ লক্ষ ৩৬ হাজার আসে তখন তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন, During the General Discussions on the Budget, I tried to make out and impress upon the Govt. about large expenditure which is being incurred on Police administration in this State. In fact, I pointed out that it is one of the largest, if not the largest expenditure. I also find that this is not in consonance with the policy of a welfare state but in consonance with the policy of a police state তারপরে ৯ই মার্চ, ১৯৫৬ সালে যখন ৭ কোটি ১৫ লক্ষ ৩২ হাজার আসে তখন তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন, 'এই ভাবে পুলিশের জন্য খরচ করা উচিত নয়।' আসল কথা পুলিশ কেন রাখা হয়েছে? পুলিশ না থাকলেই তো চলে। কিন্তু ক্ষোভের কথা আমাদের দেশে অন্যায় ভাবে পুলিশ ব্যবহৃত হয়। আমিও বলছি যে এখনও পুলিশ অন্যায় ভাবে ব্যবহৃত হয় এবং দলের জন্য ব্যবহৃত হচ্ছে। একথা আগেও বলা হয়েছে যে প্রত্যেক থানাতে এইভাবে কাজ চলছে। তারপরে ১৭ই মার্চ ১৯৬০ সালে যখন ৮ কোটি ৯ লক্ষ ৮৭ হাজার আসে তখন তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন, 'জনসাধারণের নিরাপত্তার দিকে দৃষ্টি না দিয়ে মন্ত্রীদের নিরাপত্তার দিকে পুলিশ বাহিনীকে পরিচালনা করা হচ্ছে।' এখনও করা হয়। 'সে জন্য ওরা পুলিশকে নিষ্ক্রিয় করে রেখে লালবাজারের শক্তি বৃদ্ধি করছে'—এখনও করছে। 'মানুষের কোন অভিযোগ নিয়ে আন্দোলন হলে পুলিশ স্বক্রিয় হয়ে ওঠে'—এখনও তাই হচ্ছে। 'পুলিশ যে মানুষের নিরাপত্তা রক্ষা করতে পারে এই কথা মানুষের মন থেকে উড়ে গেছে'—এখনও উড়ে গেছে। 'এই হচ্ছে বাস্তবের অবস্থা। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে পুলিশ বাহিনীর প্রতিটি কর্মচারী এবং থানা অফিসার দুর্নীতিগ্রস্ত'—আমিও বলছি যে এখনও দুর্নীতিগ্রস্ত। 'সেই কারণে সেখানে অপরাধের কোন সুরাহা হয় না'—আমি বলছি যে আজ পর্যন্ত সেখানে মানুষ খুন হয়েছে, হাজার হাজার লুট হচ্ছে, ডাকাতি হচ্ছে তার কোন সুরাহা হচ্ছে না। থানায় যদি সি. পি. এম.-এর লোক না হয়ে অন্য কোন দলের লোক হয় তাহলে দেখা যাবে যে থানায় কোন ডায়রী নেয় না, কোন কেস নেয় না। ফলে যে কথা আপনি বিরোধী দলের নেতা হিসাবে বলেছেন, আজকে অন্য কথা বলছেন। আজকে হঠাৎ আপনি মুখ্যমন্ত্রী হওয়ায় সমস্ত পুলিশ সাধু হয়ে গেল। আর যখন আপনি বিরোধী দলে ছিলেন তখন সমস্ত পুলিশ দুর্নীতিগ্রস্ত, থানার পুলিশ দুর্নীতিগ্রস্ত, পুলিশকে বিশ্বাস করা যায় না, দেশের সর্বনাশ করছে, দেশে পুলিশ রাখার কোন কারণ নেই, এই অবস্থার সৃষ্টি যদি করতে হয় তাহলে সমস্ত টাকা, যে

টাকা পুলিশের জন্য ব্যয় করা হচ্ছে সেটা দেশের মঙ্গলের জন্য ব্যয় করা হোক। কিন্তু আজকে দেখা যাচ্ছে যে দেশের উন্নয়নমূলক কাজে, দেশ গড়ার কাজে, যেটা আমাদের সম্পদ সৃষ্টি করবে—কি ইরিগেশান, কি এগ্রিকালচার, কি বিদ্যুৎ, সমস্ত বিভাগে টাকা কমিয়ে দেওয়া হয়েছে।

[4-30—4-40 P.M.]

আজকে পুলিশ বিভাগের জন্য ১০০ কোটি টাকার ওপরে ব্যয় বরাদ্দের দাবী অজানা হয়েছে এবং এই সরকার যে দিন থেকে ক্ষমতায় এসেছে সেদিন থেকে প্রতি বছর ১ কোটি, দেড় কোটি, ২ কোটি টাকা করে এই খাতে বরাদ্দ বৃদ্ধি করে চলেছে। ১৯৭৮-৭৯ সালে পুলিস খাতের ব্যয় বরাদ্দের পরিমাণ ছিল ৫৬ কোটি ৩৫ লক্ষ ৮৮ হাজার টাকা। সেটা বেড়ে ১৯৭৯-৮০ সালে হয়েছিল ৬৪ কোটি ৪৫ লক্ষ ১৯ হাজার টাকা। তার পরে ১৯৮০-৮১ সালে আবার বেড়ে হলো ৬৭ কোটি ৭১ লক্ষ ৯২ হাজার টাকা। ১৯৮১-৮২ সালে পুলিস খাতের জন্য বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করে করা হয়েছিল ৮৯ কোটি ৭৭ লক্ষ ৬৪ হাজার টাকা। এখন আবার ১৯৮২-৮৩ সালের জন্য সেটা বাড়িয়ে করা হচ্ছে ৯৮ কোটি ৭১ লক্ষ ৮৩ হাজার টাকা। অথচ আমরা দেখছি যে সমস্ত উৎপাদনমুখী কাজ আছে, যে সমস্ত কাজের দ্বারা দেশকে গড়ে তোলা যায়, যে সমস্ত কাজের দ্বারা দেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করা যায় সে সমস্ত কাজের দিকে সরকারের নজর নেই। আজকে সে সমস্ত খাতে ৪০% বাজেট কাট্‌ করে পুলিস খাতের ব্যয় বরাদ্দের পরিমাণ বাড়ানো হচ্ছে। জ্যোতিবাবু যখন বিরোধী দলে ছিলেন তখন সরকার পুলিশ খাতে সামান্য বরাদ্দ বৃদ্ধি করার জন্য তিনি সেই সময়ে বলেছিলেন যে, এটা একটা পুলিস ষ্টেট, পুলিস দিয়ে রাজ্য চালানো হচ্ছে। অথচ তিনিই আজকে পুলিশ খাতের ব্যয় বৃদ্ধি করে প্রায় ১০০ কোটি টাকা করেছেন, তাহলে তিনি কি স্বীকার করবেন না যে, আজকে This is your Police State—not a State of the People or a welfare State. তিনি নিশ্চয়ই স্বীকার করবেন। এই অবস্থা আজকে হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নিজেই স্বীকার করেছেন যে, এরাজ্যে সমস্ত রকমের ক্রাইম বেড়ে গেছে। এবিষয়ে এখানে আমি তাঁরই একটা মন্তব্য উল্লেখ করছি, "মুখ্যমন্ত্রী জ্যোতি বসু শনিবার মহাকরণে বলেন, খুন ও ডাকাতি দুই বেড়েছে বিশেষ করে ব্যাঙ্ক ডাকাতি।" তার পরে রাজ্যের আই. জি. যিনি কিছু দিন আগে রিটায়ার করে গেছেন, তিনি বলেছেন, এই রাজ্যে ১৯৭৭ সালে খুন হয়েছে ৮৪০টি, ১৯৭৮ সালে খুন হয়েছে ৯৩২টি,

১৯৭৯ সালে খুন হয়েছে ১০৯০টি, ১৯৮০ সালে খুন হয়েছে ১২৯০টি এবং ১৯৮১ সালে খুন হয়েছে ১৪৩৫টি। এই হচ্ছে আই. জি.-র রিপোর্ট এবং এই রিপোর্টের বাইরেও অনেক হিসেব আছে। ঐ প্রাক্তন আই. জি.-র রিপোর্টেই আছে, বিগত ৫ বছরে ২০০ ডাকাতি বেড়েছে। ১৯৭৭ সালে এ-রাজ্যে ডাকাতির ঘটনা ঘটেছিল ১০৪২টি, আর ১৯৮১ সালে সেই সংখ্যাটি বেড়ে হয়েছে ১২১৬টি। অর্থাৎ ২০০-ও বেশী বেড়েছে। ১৯৭৮ সালে এ রাজ্যে ব্যাঙ্ক ডাকাতির ঘটনা ঘটেছিল মাত্র একটি আর ১৯৮১ সালে ৪০টি ব্যাঙ্ক ডাকাতি হয়েছে। অথচ আজকে মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় মধ্যে বলছেন যে, রাজ্যে সমস্ত রকমের ক্রাইম কমে গেছে। চুরি কমে গেছে, ডাকাতি কমেগেছে, পুলিশ ভাল কাজ করছে। আবার এই মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বাইরে গিয়ে বলছেন ক্রাইম বেড়ে গেছে। অথচ আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে তথ্য-ভিত্তিক পরিসংখ্যান দিয়ে দেখাবো যে, ১৯৭৭ সাল থেকে ১৯৮১ পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট খুনের সংখ্যা হচ্ছে ৫,৫৮৮টি, সংঘর্ষ হয়েছে ৫১,৫১৪টি আর নারী ধর্ষণের ঘটনা ঘটেছে ৩,১১৮টি। এই তো হচ্ছে অবস্থা, ওঁদের লজ্জা করে না? আজকে এই সরকারের লজ্জা করা উচিত যে, ওঁদের রাজত্বে নারী ধর্ষণ বেড়ে যাচ্ছে, ডাকাতি বেড়ে যাচ্ছে, রাহাজানি বেড়ে যাচ্ছে, খুন বেড়ে যাচ্ছে। অথচ ওঁরা এসব ঘটনার বিরুদ্ধে কোনো রকম ব্যবস্থা অবলম্বন করছেন না। আজকে ফরোয়ার্ড ব্লকের লোকেরা গোঘাটে মার খাচ্ছে, জুতো খাচ্ছে, লাথি খাচ্ছে। আজকে ফরোয়ার্ড ব্লক সদস্যরা কি এসব অস্বীকার করতে পারেন? ঐ সমস্ত কারা করছে? কংগ্রেস করছে, না সি. পি. এম. করছে? কি অবস্থা দেখুন, জুতো খাবো, তবুও ছাড়ব না! আজকে আর. এস. পি.-র সঙ্গে সি. পি. এম.-এর সংঘর্ষ চলছে, মারা মারি হচ্ছে, খুন হচ্ছে। সি. পি. এম.-এর সঙ্গে সি. পি. আই.-এর সংঘর্ষ চলছে। বিভিন্ন জায়গায় শরিকী সংঘর্ষ চলছে। কংগ্রেসের লোকদের খুন করে আপনারা বাহাদুরি নিতে পারেন কিন্তু কংগ্রেসের লোকেদের খুন করার চেয়ে নিজেদের মধ্যেই খুন হচ্ছে বেশী। একজন কৃষককে দিয়ে আর একজন কৃষককে খুন করা হচ্ছে। একজন গরীব মজুরকে দিয়ে আর একজন গরীব মজুরকে খুন করা হচ্ছে। যত্র-তত্র খুন হচ্ছে। গো-ঘাটে গন-আদালত বসানো হয়েছে। কংগ্রেসের লোকেদের উপর বিনা কারণে, অন্যায়ভাবে জরিমানা করা হচ্ছে। যদি জরিমানা না দেয় তাহলে গণ-আদালতের রায়ে তার বাড়ী আক্রমণ করছে। মুর্শিদাবাদ জেলায় সি. পি. এম.-এর প্রধানের নেতৃত্বে ৮টি বাড়ী লুঠ হয়েছে, পুলিশের কাছে খবর আছে। নয়েসগঞ্জে সেখানকার প্রধানের নেতৃত্বে ২টি বাড়ী আক্রমণ করে এবং ১ জনকে মেরে খুন করা হয়। প্রত্যেকটি

জায়গায় তারা এইভাবে খুন, দাঙ্গা গণ-ধোলাই প্রভৃতি করছে এবং ৮-১০টি খুন করা পর এক্সপ্লানেসান দিচ্ছে যে, ওরা সমাজ বিরোধী। বিনা বিচারে আটক করবো না আটক করা অন্যায় সেটা মেনে নিলাম কিন্তু বিনা বিচারে খুন করা হবে সেটাই হচ্ছে আসল কথা এবং এটাই হচ্ছে এই সরকারের নীতি। তারপর দেখুন স্যার, ২৬ জুন থেকে ২৫শে আগষ্ট এই ৩ মাসে খুন হয়েছে ৪৮৪ জন, আর নারী ধর্ষণ হয়েছে ৪০ জনেরও উপর। সেইজন্য নারীদের বলছি, এই যে এত খুন হচ্ছে, ধর্ষণ হচ্ছে এগুলিকে বন্ধ করার চেষ্টা করো। তারপর ব্যাঙ্ক ডাকাতি এই ৩ মাসে অর্থাৎ ২৬শে জুন থেকে ২৫শে আগষ্ট অবধি হয়েছে ২২টি। আমার কাছে ডেট-ওয়াইজ রিপোর্ট আছে, যদি আপনি চান দিতে পারি। পুলিসের গুলিচালনার ঘটনা ৬৬টি। তারপর ৮ই জুন থেকে ৩০শে জুন পর্যন্ত ২৩ দিনে খুনের সংখ্যা হচ্ছে ৭৯টি। ধর্ষণ হয়েছে ৯টি, ব্যাঙ্ক ডাকাতি ৩টি, আর গুলিচালনা ৮ বার। জুলাইয়ের প্রথম ১৪ দিনে খুন হয়েছে ৬২টি, ব্যাঙ্ক ডাকাতি ৩টি, ধর্ষণ হয়েছে ৩টি, আর গুলি চলেছে ৮ বার। ( নয়েজ ফর্ম ট্রেজারি বেঞ্চ ) ব্যাঙ্ক ডাকাতি কারা করে ? আলিমুদ্দিন ষ্ট্রীটের বাড়িটি দেখলেই বোঝা যাবে কারা ব্যাঙ্ক ডাকাতি করছে। করেক কোটি টাকা খরচ করে বাড়িটি তৈরী করেছে। অথচ এরা আসার আগে পর্যন্ত কিছু হয়নি। তারপর ১৬ই জুলাই থেকে ১৫ই আগষ্ট পর্যান্ত এই ৩১ দিনে খুন হয়েছে ১০৪ জন, অর্থাৎ গড়ে প্রতিদিন সাড়ে তিনজন করে। বড় বড় ডাকাতি হয়েছে ১৮টি, ডাকাত দল নগদে প্রায় সাড়ে ১৩ লক্ষ টাকা এবং ৫ লক্ষ টাকার গহনা লুট করেছে। নারী ধর্ষণ ১০টি, ২৪টি ক্ষেত্রে পুলিসের গুলিতে নিহতের সংখ্যা ১১ এবং আহত হয়েছে ১৬ জন। সুতরাং এই সরকার হচ্ছে নারী ধর্ষণের সরকার। এই সরকার ডাকাতের সরকার। এই সরকার খুনের সরকার। এই সরকার জনগণের কোন উপকারে আসবে না। তাই পুলিস বিভাগে ১০০ কোটি টাকা দিয়ে হাতে রাখার চেষ্টা করছেন। বোম্বে এবং মহারাষ্ট্রে যখন পুলিস বিদ্রোহ ঘোষণা করলো তখন পলিটব্যুরো থেকে বলা হলো ঠিকই করছেন, ঠিক হয়েছে। অর্থাৎ পলিট-ব্যুরো বলছে ঠিক হয়েছে কিন্তু জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হিসাবে মুসকিলে পড়লেন। উনি যদি বলেন ঠিক হয়েছে তাহলে বুমেরাং হয়ে ফিরে আসবে, সেইজন্য তিনি সঙ্গে সঙ্গে পুলিস সংগঠনের সভাপতিকে ডাকলেন এবং ডেকে বললেন এইসব করো না। আপনাদের আবাসান ইত্যাদি যে সমস্ত সমস্যা আছে তা আমি দেখছি।

[4-40—4-50 P.M.]

সুতরাং পলিট ব্যুরো বলছে এই আন্দোলনের পিছনে আমরা আছি। আর

এখানে জ্যোতিবাবু বলছেন, না, একে সমর্থন করি না। রাজ্য পুলিশের গোয়েন্দা দপ্তরের আর একটি খবর আমার কাছে আছে। জ্যোতিবাবুর পুলিশ ১৯৭৭-এর জুন মাস থেকে ১৯৮১-র ফেব্রুয়ারী পর্যন্ত ২০৩ বার গুলি চালিয়েরছ, আর ১৯৪৮ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত এই ১৯ বছরে গুলি চালান হয়েছিল মাত্র ৫৭ বার। ১৪ বছরে মাত্র ৫৭ বার আর এখন? এই সরকার প্রায় এক হাজার বার গুলি চালিয়েছে পুলিশকে দিয়ে। এটা হল পুলিসী রাজ। কার স্বার্থে পুলিস? পুলিস কি দেশের স্বার্থে না পুলিস পার্টির স্বার্থে? আজকে সমস্ত পুলিশকে পার্টির স্বার্থে নিয়োগ করা হয়েছে। আজকে সমস্ত পুলিশকে থানায় বসিয়ে রেখে তাদের ইচ্ছামত কাজ করান হয়। সি. পি. এমে.-র বিরুদ্ধে যদি কোন খুনের কেস নিয়ে যাওয়া হয়, পুলিশ রেকর্ড করে না। যখন কোন কেস হয় পুলিশ বলতে বাধ্য হয় কংগ্রেসের কিম্বা অন্য কোন দলের লোক হলে মামলা উঠিয়ে নাও, কারণ খুন হলে নিরাপত্তা দিতে পারব না। এই সরকার মানুষের নিরাপত্তা দিতে পারে না, এই সরকার নিজে স্বীকার করেছে যে, ডাকাতি বাড়ছে, খুন বাড়ছে। খুন, ডাকাতি, নারী ধর্ষণ বাড়ছে দিনের পর দিন, অপর দিকে উৎপাদন কমছে। সব উৎপাদন শেষ করে দিয়ে মানুষকে দুভিক্ষের পথে ঠেলে দিচ্ছে। আজকে চালের দর চার টাকা, সাড়ে চার টাকা, গমের দর আটার দর তিন টাকা। মানুষ খেতে পাচ্ছে না, দু-মুঠো অন্নের জন্য তারা ছটফট করছে, খাবার পাচ্ছে না। গ্রামে গ্রামে ঘুরুন, দেখবেন সেখানে কি অবস্থা চলছে। মুখ্যমন্ত্রী সহরের লোক, তিনি টাউনে গিয়ে বক্তৃতা করে চলে আসেন। কৃষ্ণনগরে সেদিন গিয়ে বক্তৃতা করে এলেন। কিছু কিছু মন্ত্রী আছেন যাঁরা গ্রামে যান, তাঁদের মাটির লোকের সঙ্গে যোগ আছে। আমরাও মন্ত্রী ছিলাম, আমরা গ্রামে ঘুরেছি। কিন্তু আজকে মুখ্যমন্ত্রী? এ মুখ্যমন্ত্রী, সে মুখ্যমন্ত্রী নয়। সে জ্যোতি বসু নয়, সেই জ্যোতি বসুর প্রেতাত্মা মুখ্যমন্ত্রী হয়ে বসেছে। জ্যোতিবাবু যখন বিরোধী দলে ছিলেন তখন তিনি ডাঃ বিধানচন্দ্র রায়কে ঠাট্টা করে বলেছিলেন, 'আপনি বুড়ো হয়েছেন, আপনি দেশকে চালাতে পারবেন না।' কিন্তু ডাঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবঙ্গকে গড়ার ব্যাপারে যে কীর্তি রেখে গিয়েছেন সে জিনিষ আজও রয়েছে। তাই আমি বলছি আজকে পুলিশ বাজেটে তিনি যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন, এই ব্যয় বরাদ্দের দাবী করার তাঁর কোন অধিকার নেই।

আমার মনে হয় যেভাবে খুন, ডাকাতি এবং নারী ধর্ষণ চলছে তাতে এই সভায় কজে করার কোন অধিকার তাঁর নেই। তিনি যদি বিবেকবান হন, তাহলে নিজের বিবেকের দংশনেই তাঁর চলে যাওয়া উচিত।

তাহলে অন্য একজনকে দায়িত্ব দিন, যে সমস্ত পশ্চিমবাংলার মানুষের কথা বুঝবে। আজকে আপনারা ডাকাতি, খুন রোধ করতে পারছেন না। দিনের পর দিন এই সব বেড়ে চলেছে। আমরা যখন এই সব বলতে যাই তখন আপনারা অন্য স্টেটের সঙ্গে তুলনা করেন। অন্য রাজ্যে কি হয়েছে না হয়েছে তাই নিয়ে আপনারা কেন যে বলেন তা বুঝতে পারি না। অন্য রাজ্যের সঙ্গে তুলনা একেবারেই দেওয়া উচিত নয়। আপনারা তুলনা করুন সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কি হয়েছে, কত খুন হয়েছে, কত ডাকাতি হয়েছে, কত নারী ধর্ষণ হয়েছে সেই নিয়ে তুলনা করুন। বিহার রাজ্যে কি হয়েছে সেই কথা বলে নিজের দোষ ঢাকবার চেষ্টা করবেন না। এই পশ্চিমবাংলার মানুষ আশা করবে স্বাভাবিক অবস্থায় থাকার, পশ্চিমবাংলার মানুষ আশা করবে তারা নিরাপত্তার সঙ্গে বাস করার। এখানে আইনের শাসন বলবৎ থাকুক। এই রাজ্যে কেবল মাত্র সি. পি. এম.-রা নয় প্রতিটি মানুষ, কি কংগ্রেস কি সাধারণ মানুষ আশা করে সমান অধিকার পাবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন না গ্রামের কি অবস্থা। সেখানে লোক ঘর বাড়ি ছেড়ে পালিয়ে যাচ্ছে। গ্রামের জীবন ধারা একেবারে অসহনীয় হয়ে উঠেছে। সেখানে ধান লুট-পাট হচ্ছে। কংগ্রেসের লোক—সে যদি গরীব মানুষও হয় তাহলেও তার জমি জোর করে দখল করে নিচ্ছে।

হাঁসপাতালের অবস্থা আজকে কি দাঁড়িয়েছে? হাসপাতালে শত শত মানুষ ঢুকে বসে আছে। তার প্রতিকারের কোন ব্যবস্থা নেই। আমি মুর্শিদাবাদ-এর কথা বলছি। সেখানে আর. এস. পি.-এর মিনিষ্টার দেবু ব্যানার্জী গিয়েছিলেন। আমরা একসঙ্গে সেখানে ঘুরেছি। সেখানে ৪ জন খুন হয়েছে। সেখানে খুনের ব্যাপারে প্রকৃত দোষী কে সেটা এখনও বার করা যায়নি। আর. এস. এস. খুন করেছে কি কংগ্রেস খুন করেছে বা যেই খুন করে থাকুক না কেন, তাদের এ্যারেষ্ট করুন। কে খুন করেছে সেটা আমি জানি এবং উনিও জানেন। সেখানকার সি. পি. এম.-এর নেতা আমাকে বলেছে। অথচ দেখতে পাচ্ছি সেখানে ধরার ব্যবস্থা কিছু হয়নি। সেখানে যে ৪ জন খুন হ'ল, সেই ৪ জনের কোন হদিস নেই। সেখানে একটা শান্তি কমিটি করা হয়েছে। সেখানে ২-৩ জন মন্ত্রীও গিয়েছিলেন। কিন্তু কই? তাঁরা তো কিছু করতে পারেন নি। কেন করতে পারছেন না? সেখানকার জনগণের বিশ্বাস ফিরিয়ে আনতে পারছেন না। সেখানে পুলিস পাঠানো হয়েছিল। কিন্তু পুলিস পাঠিয়ে সেখানে কিছু হবে না। সেখানে মানুষের আস্থা ফিরিয়ে আনতে হবে। আজকে গ্রামে ঘর বাড়ি লুট হচ্ছে। শক্তিপুরে ঘর বাড়ি লুটপাট হয়েছে—সেই গ্রামের ভেতরে অনেক

লুটপাট হয়েছে। আজ পর্যন্ত আসামী হয়েছে অনেক। কিন্তু আসল দোষী কে তা ধরা হয়নি। নকল লোকের পেছনে ছুটে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা জঙ্গালের রাজত্ব চলছে। এটাকে আপনারা শান্তির রাজ্য বলছেন? এটাকে যদি আপনারা শান্তির রাজ্য বলে থাকেন—মুখ্যমন্ত্রীর নেতৃত্বে, জ্যোতিবাবুর নেতৃত্বে, তাহলে অশান্তি বলে কোন রাজ্যে নেই। তাহলে দিল্লীর কোথায় কি হচ্ছে উই আর নট কনসাণ্ড। আপনারা বিধানচন্দ্র রায়, প্রফুল্ল সেন এবং সিদ্ধার্থ শঙ্কর—এই তিনটি যুগ ধরে এবং আপনাদের এই যুগের সঙ্গে তুলনা করে বলুন কোন্ সময়ে বেশী খুন হয়েছে। আপনাদের সময়ে ১৬২জন কংগ্রেস কর্মী খুন হয়েছে। এই যদি ঘটনা হয় তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি। এখানে পুলিশ রাজ কায়েম করা হয়েছে। এই পুলিস রাজ কায়েম করার জন্য জ্যোতিবাবু এই খাতে ১০০ কোটি টাকা ব্যয় বরাদ্দ করেছেন। আগে তিনি পুলিসের সমালোচনা করতেন। তখন তার মতে পুলিস সব দুর্নীতিগ্রস্ত। থানার পুলিস সব দুর্নীতিগ্রস্ত। কিন্তু তিনি আসার পরে কি করে পুলিশ রাতারাতি সাধু হয়ে গেল সেটা আমি বুঝতে পারছি না।

[4-50 – 5-00 P.M.]

সেজন্য বলতে হয়, "জ্যোতিবাবু প্রতিভাবান পুরুষ। তিনি যাহা কিছু করেন, তাহাই ভাল হয়ে যায়, তাঁহার স্পর্শে পুলিস সজাগ হয়ে উঠে, সবাই সৎ হয়ে ওঠেন। ভগবান যা পারেন না, ভগবান যা পারেন নি, জ্যোতিবাবু তাহা পারেন।" তিনি নিজে পুলিসকে বলেছেন, 'তোমারা ঘুষ খেয়ো না।' আজ দেশের এই অবস্থা চলছে। দেব ব্যানার্জী মহাশয় কি বলেছিলেন, তা ঠিকমত শুনতে পাই নি। আজকে ওঁরা লাথি মেয়ে চলছেন, সামনের বছরে ওঁদেরই লাথি খেতে হবে। এখানে কত যে খুন, ডাকাতি, নারী-ধর্ষণ হচ্ছে তা বলে শেষ করা যাবে না। ব্যাঙ্ক ডাকাতি তো লেগেই আছে। বর্ণালী দত্ত'র খুনের ব্যাপারে এখনও গোয়েন্দা রিপোর্ট পাওয়া গেল না। অজয় বসু কমিটি কারা দোষী তা জানিয়ে দেওয়া সত্বেও পুলিসী রিপোর্ট পাওয়া গেল না। অথচ উনি পুলিসকে তোয়াজ করে চলেছেন। এই ভাবে তোয়াজ করে সরকার চলছে। আপনারা পুলিসকে কেবল তোয়াজ করে যে রাজত্ব এখানে কায়েম রাখতে চাইছেন, তাতে সার্বিক ফল তো দাঁড়াচ্ছে এই। কি দরকার পুলিসকে চাকুরীতে বজায় রাখার? সে জায়গায় আপনাদের ক্যাডার বসিয়ে দিন না। এক একটা থানায় আপনাদের দলের লোক, আপনাদের ক্যাডারই হবে ও. সি.। পুলিসের জায়গায়

আপনাদের ক্যাডার দু-পয়সা করে খেতে পারবে তাতে। আজকে সর্বত্র—থানা, মহকুমায়, কোন জেলা সুপারকে, কোন কনেষ্টবলকে, কোন পুলিসকে মানুষ ভয় করছে না। পুলিসের মধ্যে কোন শৃঙ্খলা নেই। এক পুলিস আর এক পুলিসকে দোষ দিচ্ছে। একথা স্বয়ং নিরুপম সোম, যিনি পুলিস কমিশনার, তিনিই স্বীকার করেছেন। তিনি নিজে তাঁর অধস্তনের বিরুদ্ধে অভিযোগ এনেছেন যে ডেপুটী কমিশনার নাকি ডাকাতের সঙ্গে যুক্ত আছেন। সেজন্য আমি বলছি, এই পুলিস বাজেট দেশের স্বার্থে করা হয় নি, দেশের মানুষের স্বার্থে করা হয় নি, এ বাজেট রচিত হয়েছে দেশকে গড়ার জন্য নয়, এ বাজেট হচ্ছে, সি. পি. এম.-এর বাজেট, সি. পি. এম. দলের স্বার্থে কোন ওয়েলফেয়ার স্টেটে এরকম হতে পারে না। "এই বাজেট পুলিসী রাজ কায়েম করার বাজেট," এমন কথা তিনি ১৯৫২-৫৩-৫৪-৫৫-৫৬ সালে নিজে বলেছিলেন। সেজন্য তাঁর রচিত ১০০ কোটি টাকার এই বাজেট রচনার সময়ে তাঁর লজ্জা হওয়া উচিত ছিল। লজ্জা কিন্তু তাঁর নেই। কোন কাজের জন্যই তাঁর লজ্জা নেই। সেজন্য যে বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। এই সঙ্গে আমার দলের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে, তা আমি মুভ করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীযামিনী ভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই পুলিস বাজেটকে সমর্থন করতে গিয়ে প্রথমেই একটা সাজেসানের কথা বলি। সাত্তার সাহেব তো চিরকাল পুলিস বাজেটকে সমর্থন করে এসেছেন। তিনি এখানে বক্তব্য রাখার সময়ে এমন অবস্থা করে তুলেছিলেন যে, তিনি যেন পুলিস বাজেটের উপর বলছিলেন না, তিনি সি. পি এম.-এর বিরোধীতাই যেন করছিলেন। যাই হোক, আমি এ ব্যাপারে পরে আসছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানাই, তিনি আবেদন করেছিলেন—২৪ পরগণা জেলায় জনসংখ্যা হচ্ছে ১ কোটি, ৭ লক্ষ, ২৬ হাজার, ৭৭১ জন। আর ৫৭টি থানায় সব মিলিয়ে পুলিসের সংখ্যা হচ্ছে ১৩ হাজার। স্কোয়ার মাইল হচ্ছে, ৫ হাজার ৬ স্কোয়ার মাইল। এখানে শিল্পাঞ্চল, সুন্দরবন অঞ্চল এবং বিস্তীর্ণ গ্রামাঞ্চল আছে। আমি কলকাতা এবং ২৪ পরগণাকে তুলনামূলকভাবে বলছি, কারণ, কলকাতায় যেখানে ২৯টি থানায় পুলিস আছে ২৯ হাজার এবং এরিয়া হচ্ছে ৯০ স্কোয়ার মাইল।

২৪ পরগণা জেলায় ২৩টি ভেইকিল আছে আর কলকাতা জেলায় ৭৪০টি। আমাদের পুলিস ফোর্স সম্বন্ধে মুখ্যমন্ত্রী তার ভাষণের মধ্যে যেটা বললেন সেই বিষয়টি বিবেচনার জন্য তাঁর কাছে রাখছি। সাত্তার সাহেব প্রথমে বলেছেন ১০০

কোটি টাকা আমরা এইবারের বাজেটে ধার্য্য করছি পুলিস খাতে। মুখ্যমন্ত্রী যেটা প্রস্তাব রেখেছেন তা আমি হাউসে জানিয়ে দিচ্ছি। আমরা টোটাল বাজেটে বরাদ্দের দাবী করছি ২৯২০ কোটি ৩৮ লক্ষ ১৪০০ হাজার টাকা। অর্থাৎ আমাদের পুলিস খাতে এই টোটাল বাজেটের ১০০ কোটি টাকার ভেতরে ৩.৫ পার্শেন্টেজ পুলিস খাতে দেওয়া হয়েছে। ১৯৭২-৭৩ সালে সিদ্ধার্থবাবু বলেছিলেন বাজেট বক্তৃতার সময়ে যে, টোটাল টাকার ৮.৪ পার্শেন্টেজ উনি পুলিস খাতে চেয়েছিলেন। ১৯৭২-৭৩ সালে পুলিস বাজেটে ধরা হয়েছিল ৩৪ কোটি ১৯ লক্ষ ১২ হাজার টাকা। ১৯৭৩-৭৪ সালে পুলিস বাজেটে ধরা হয়েছিল ৩৭ কোটি ৬১ লক্ষ ০৬ হাজার টাকা তার মধ্যে ৬.৪৫ ভাগ পুলিস খাতে দেওয়া হয়েছিল। ১৯৭৪-৭৫ সালে পুলিস বাজেটের ৪৪ কোটি ২৯ লক্ষ ৯১ হাজারের মধ্যে পুলিস খাতে আপনারা চেয়েছিলেন ৬.৯২ পার্শেন্টেজ। সেখানে আমরা ১০০ কোটি টাকার টোটাল বাজেটের মধ্যে মাত্র ৩.৫ পার্শেন্টেজ পুলিস খাতে দিয়েছি। এখন আমি আবার এ্যডুকেশান বাজেটে আসছি। এই ক্ষেত্রে আমাদের টোটাল বাজেটের যে এখানে দাবী করা হয়েছে, আমাদের অর্থমন্ত্রী যে দাবী করেছেন আমি এইবার সেটা সম্বন্ধে বলতে চাই। ৩৮২ কোটি ৩৭ লক্ষ ৬১ হাজার শিক্ষাখাতে বাজেট ধরা হয়েছে এ বছরে। তার মধ্যে আমরা শুধু শিক্ষাখাতে ১৩.৯৩ ভাগ খরচ করেছি। আপনারা বললেন যে আমরা কল্যাণমূলক কাজে ব্যয় করি না। জনকল্যাণ মূলক খাতে কি পুলিস খাতে টাকা বেড়েছে কিনা সেটা আপনারা দেখুন? এই নজির একমাত্র বামফ্রণ্টের সরকারের আমলেই হয়েছে। ওই যে জ্যোতিবাবু এই পুলিসকে দমন যন্ত্র বললেন—ওটা ঠিকই বলেছেন এবং সেটা অতীতে কংগ্রেসীরাই প্রয়োগ করেছেন এই যন্ত্রকে। এই রাষ্ট্র যন্ত্র জনগণের বিরুদ্ধে কাজে লাগান হয়েছে। এখানে যে টেরার কথাটি বলা হয়েছে সেটা ঠিক বলা হয়েছে। এবং এই পুলিসকে আপনারাই জমিদার-জোতদারদের স্বার্থে কাজে লাগিয়েছেন এবং তাদের সেবা করেছেন।

(5-00—5-10 P.M.)

এটার তো আমরা প্রতিবাদ করবো না। আমাদের এখানে আইন শৃঙ্খলার কথা বলেছেন বলে আমি তার উদাহরণ দেবো। কারা আইন শৃঙ্খলা ভঙ্গ করছে, খুন করছে এর একটা সুনির্দিষ্ট উদাহরণ দিচ্ছি। কানাই কুর্মী কসবা অঞ্চলের একজন নাম করা লোক—বিখ্যাত সমাজবিরোধী। সুব্রতবাবুর অফিস থেকে তিনি গ্রেপ্তার হন। তাঁর কাছ থেকে রাইফেল পাওয়া যায়। তিনি কয়েকটা মার্ডার

করেছেন এবং রেপ করেছেন। নিকুঞ্জ দাস, বেহালার লোক এবং মার্ডারার কংগ্রেসী বলে মুক্তির দাবী করছে এবং কানায়েরও মুক্তির দাবী করছে। ে মার্ডারার, জেলে ছিল এবং জেল থেকে বেরিয়ে এসে আবার মার্ডার করেছে। জগদ্দ থানা আমার বাড়ীর পাশে। একজন সমাজবিরোধী জগদ্দল থানা থেকে দাড়িয়েছি —বহু ভোটে হেরে গেছেন। ওদের নেতা ঘোষাল সাহেব এবার প্রার্থী হয়ে হে গেলেন সীতারাম গুপ্তের কাছে। রাজভড় এক মাসের মধ্যে ১০টা খুন করেছে। পুলিশ তাকে গ্রেপ্তার করার পর জেলে নিয়ে যাবার পর কংগ্রেস (আই) এর তরফ থেকে থানায় ডেমোনেস্ট্রেশান দেয়া হয় তার মুক্তির দাবীতে। এখনও পর্যন্ত রসুল ধরা পড়ে নি। সে ১৫।১৬ জনকে খুন করেছে এবং তাকে পরিষ্কার ভাবে ব্যাক করছে কংগ্রেস। হাঁরা রাজভড়কে নার্সিং হোমে ভর্তি করে রাখলো কংগ্রেস (আই)। সুতরাং আমাদের সমস্যা আছে। আইন শৃঙ্খলা বজায় রাখতে গিয়ে খুন সমাজবিরোধীরা যেভাবে করছে সেসমস্তই কংগ্রেসের পুষ্ট, তাদের সঙ্গে গাঁটছড়া বাঁধা। তারাই এখানকার আইনশৃঙ্খলা ভঙ্গ করার জন্য দায়ী। ১৯৭২ সালে সুব্রতবাবু বক্তৃতা দিয়েছিলেন যে—"সমাজতন্ত্র যদি জানতে হয় পুলিশ বিভাগের মধ্যেও সমাজতান্ত্রিক চিন্তা আনতে হবে। এটা শুধু পুলিশের দায়িত্ব নয়, আমাদের একটা নৈতিক দায়িত্ব ও কর্তব্য রয়েছে। আমি একমত যে পুলিশের শ্রমিক, কৃষক এবং সাধারণ মানুষের সঙ্গে সম্পর্ক অত্যন্ত নিবিড় এবং ঘনিষ্ঠ করতে হবে। তবে আইন দিয়ে আর সরকারের মাধ্যমে এই সম্পর্ক ঘনিষ্ঠ করা যাবে না। তাহলে কি ঠিক বলবো না?" এরপর তিনি সমাজতান্ত্রিক রাষ্ট্রে চলে গেলেন। "এবার আমি পোলাণ্ডের পুলিশ সম্পর্কে বলবো। রাশিয়ার মিলিশিয়াকে রাশিয়ার সমাজের সমস্ত মানুষ জানে। তাদের ফ্রিড্‌ম স্ট্রাগল, সোসালিষ্ট স্ট্রাগলের অংশীদার বলে। তাই সেখানকার পুলিশ জনসাধারণের বন্ধু হয়ে আছে। আর আমাদের এখানে পুলিশ কনষ্টেবল এমন যে পুলিশের বড় কর্তারা, তাদের হর্তাকর্তাদের সঙ্গে কথা বলতে ঘৃনা করে।"

তারপর এই যে সমাজতান্ত্রিক চিন্তাধারা এটা বুদ্‌ধু না হলে কেউ বলে না। কোন কাঠামোয় বাস করছি—পুলিশকে সমাজতান্ত্রিক চিন্তাধারায় তিনি উদবুদ্ধ করবেন। তিনি এমনভাবে উদবুদ্ধ করছেন যে ১৯৭৩ সালে পঙ্কজ ব্যানার্জী পুলিশ বাজেটে বক্তৃতা দিয়ে বলছেন—কলকাতার রাজপথে হেমন্ত বসুকে খুন করা হয় এবং নানা কোয়ার্টার থেকে বার বার বলা হয় যে আসামীকে ধরে দেওয়া হচ্ছে, কয়েকদিন সবুর করুন। তারপর আমাদের স্বর্গত নেতা নেপাল রায় যিনি

বাংলাদেশের মেহনতী মানুষের জন্য বিধান সভার এই চত্বরে কথা বলেছেন তাঁকে খুন করা হল দিবালোকে অথচ কোনও আসামী ধরা পড়ল না। আমার বাড়ীর কাছে থাকতেন যাদবপুর বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ গোপাল সেন, তাঁকে কলেজের চত্বরে মারা হয়। কিন্তু আশ্চর্য্যের বিষয় সেই খুনীরা আজও প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে, তাদের গ্রেপ্তার করবার কোনও চেষ্টা হল না। আমরা বারে বারে বলেছি এই সমস্ত অত্যাচারীদের গ্রেপ্তার করুন। স্যার, যারা খুনের চার্জের আসামী তাদের আমাদের সরকার ব্রিটেনে যাবার আমেরিকায় যাবার পাশপোর্ট দিয়েছেন এমন ভুরি ভুরি প্রমাণ দিতে পারি। এটা পঙ্কজ ব্যানার্জীর বক্তৃতা ১৯৭৩ সালের। সুব্রতবাবু যিনি বলেছেন যে সমাজতান্ত্রিক চেতনা আনতে হবে তিনি তারপর বলছেন —আমি জানি যে পুলিশ আমলাদের দায়িত্ব কালবাজারীদের গ্রেপ্তার করা, চোরা কারবারীদের গ্রেপ্তার করা। অনেক জায়গায় আমরা জানি সেই পুলিশ আমলাদের সঙ্গে কালোবাজারীদের মাসিক বন্দোবস্ত আছে, কালোবাজারীদের সাজা হয় না, চোরা কারবারীদের সাজা হয় না। অর্থাৎ মোহ ভাঙ্গল সুব্রতবাবুর। তারপর আবদুল বারি বিশ্বাসের এক প্রশ্নের উত্তর দিচ্ছেন কে. না, মহম্মদ ফজলে হক, তিনি তখন স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী। তিনি বলছেন ১৯৭২ সালের ২০শে মার্চ থেকে ২৬শে জুন পর্যন্ত এই ৯৬ দিনে হত্যাকাণ্ড হয়েছে ২২৪ জন, তার মধ্যে রাজনৈতিক খুন হয়েছে ২৬ জন অর্থাৎ প্রতি ১১ ঘণ্টায় ১৯৭২ সালে একজন করে খুন হয়েছে। সেজন্য সত্য বাপুলি মহাশয় কি বলেছেন জানেন—এই এ্যাসেম্বলীতে যে আশার বাণী নিয়ে এসেছি এবং যে কথা লোকের কাছে বলেছি তা রূপায়িত করতে পারবো, তা না হলে সি পি এম-দের যেমন ঐ আসন খালি রয়েছে আমাদেরও আসন একদিন খালি হয়ে শ্মশানে পরিণত হবে। সত্য বাপুলি মহাশয় সত্য কথাই বলেছেন দেওয়ালের লিখন পড়ে, ১৯৭৩ সালে যে কথা আপনারা বলেছেন আপনাদের ঐ আসন আজ খালি হয়ে শ্মশানে পরিণত হয়েছে। স্যার, মিসার কথা উনি খুব যত্ন করে এড়িয়ে গেলেন। মিসায় কিভাবে গ্রেপ্তার করা হয়েছে—সিদ্ধার্থ বাবু ১৯৭২ সালে পুলিশ বাজেটে জবাব দিতে গিয়ে বলেছেন—প্রিভেনসান অব ভেরিয়াস একটিভিটিজ এ্যাক্টে গ্রেপ্তার করা হয়েছিল ৪০৮৩ জন এবং ডিটেনসনের অর্ডার করা হয়েছিল ৪৫৩১ জনকে, টোটাল বিনা বিচারে ৯ হাজার ৬১৫ জনকে ধরে রাখা হয়েছিল মিসায়। এটা ঠিকই যে মিসা আমরা প্রয়োগ করি না, প্রয়োগ আমরা করব না, আমরা বলি যে আইন আছে সেই আইনে মানুষকে বিচারের সুযোগ দিতে হবে। সেজন্য আমরা গ্রেপ্তার করি না, ওঁরা মিসায় গ্রেপ্তার করেছেন।

[ 5-10—5-20 P.M.]

এস্‌মা চালু করে বলা হল ধর্মঘট বেআইনী। কেন্দ্রীয় সরকার আইন করে একজন পুলিশ অফিসারের উপর ক্ষমতা দিলেন ধর্মঘট যে করবে, চাঁদা যে দেবে পুলিশ অফিসার সরাসরি তাকে গ্রেফতার করবে, জেলে পুরবে। কিন্তু বামফ্রন্ট সরকার এখানে এস্‌মা প্রয়োগ করেনি এবং যতদিন আমরা থাকব ওই এস্‌মা আমরা প্রয়োগ করব না। যাই হোক না কেন পুলিশের হাতে এতবড় ক্ষমতা আমরা দেব না। বিরোধীপক্ষ থেকে বলা হয়েছে আমাদের আমলে কত খুন হয়েছে। আমি একটা হিসেব দিচ্ছি। ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮১ সালের ২৬শে আগষ্ট পর্যন্ত আমাদের কর্মী ২৫১ জন খুন হয়েছে। তারপর, ১৯৮১ সালের ২৭শে আগষ্ট থেকে ১৯৮২ সালের ২২শে আগষ্ট পর্যন্ত যে ৭৪ জন খুন হয়েছে তার মধ্যে ৭২ জন হচ্ছে সি পি এম-এর লোক। জোতদাররা অর্থাৎ জমির মালিকরা জমি সংক্রান্ত ব্যাপারে গুণ্ডা লাগিয়ে এই সমস্ত লোকদের খুন করেছে এবং এইভাবে আজও আমাদের দলের লোকদের খুন করা হচ্ছে। আমরা দেখেছি ওঁদের আমলে এম এল এ অপর একজন এম এল এ-কে খুন করেছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি তারা বিভিন্নভাবে খুন, জখম করেছে, নিজেদের মধ্যে খুনোখুনি করেছে এবং এবারেও দেখেছি নিজেদের মধ্যে খুনোখুনি করে ৮০ জন মরেছে। স্যার, ওঁরা পশ্চিমবঙ্গের ব্যাপার বলছেন, কিন্তু দিল্লীর ব্যাপারটা কেন বলছেন না? যেখানে ইন্দিরা গান্ধী বসে রাজ্য চালাচ্ছেন সেই দিল্লীর খবর এবারে শুনুন। দিল্লীতে প্রতি ৪২ ঘণ্টায় ১ জন নারী ধর্ষণ হয় এবং ১৯৭৬ সালে দিল্লীতে ৩ হাজার ৬৮০ জন নারী ধর্ষণ হয়েছে। কাজেই ওসব কথা বলে কোন লাভ নেই। এখানে ওই কংগ্রেস আমলে ১৯৭০-৭১ সালে কিভাবে পুলিশকে ব্যবহার করা হয়েছে সেটা একবার শুনুন। ১৯৭০-৭১ সালে কোলকাতা শহরকে বাড়াবার জন্য সল্ট লেকের ওপাশে একটা যে ভেরী ছিল সেটা গভর্ণমেণ্ট এ্যাকোয়ার করলেন এবং ২০ লক্ষ টাকা কমপেনসেসন দিলেন। কিন্তু অদ্ভুত ব্যাপার, ওঁরাই তাকে আবার সেটা লিজ দিলেন। ২০ লক্ষ টাকা কমপেনসেসন হিসাবে দেওয়া হল এবং তারপর তাকেই আবার লিজ দেওয়া হল। বামফ্রন্ট সরকার এসে সেই কাগজপত্র দেখে লিজ ক্যানসেল করে জমির দখল নিল। তখন এটা হাইকোর্টে গেল এবং হাইকোর্ট থেকে লিজ ফেরত দিয়ে বলল তাকে পুলিশ প্রটেকসন দিতে হবে। এবং তখন পুলিশ যেতে বাধ্য হয়েছে। স্যার, ওঁদের আমলে দেখেছি পুলিশ জোতদারের বাড়ীর ধান খেয়ে কৃষকদের উপর গুলি চালিয়েছে কলকারখানার ব্যাপারে মালিকের পক্ষে গিয়ে ধর্মঘটের সময় ওই ধর্মঘট ভাঙ্গার কাজ

করেছে। আমরা এসব বন্ধ করেছি এবং সেটাই হচ্ছে আমাদের অগ্রগতি। দেখে আমদের এই অগ্রগতি ওঁদের গায়ে জ্বালা ধরছে। আপনারা এতদিন ধরে পুলিশকে নিষ্পেষণের হাতিয়ার হিসেবে ব্যবহার করেছেন, কিন্তু সেটা যাতে আর না হয় সেইজন্য আমরা রাস টেনে ধরেছি।

এছাড়া বিশেষ কিছু করতে পারি না। আমরা সমাজতন্ত্রের চিন্তায় উদবুদ্ধ করতে পারি না, আমরা রাশটা কিন্তু টেনে ধরেছি। এবং এই রাশটাকে আরও টেনে ধরতে হবে। এই কথাই মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে সমাজবিরোধী, সুবিধাভোগী শক্তিশালী কোন শ্রেণীর হাতিয়ার হবে না। এটাই আমাদের সিদ্ধান্ত। আমার কথা হচ্ছে, অন্য প্রদেশের আইন শৃঙ্খলার কথা বিশেষ বলবো না, দাঙ্গা বলুন, হরিজন হত্যা বলুন, আসামের বিচ্ছিন্নতাবাদীদের সংগ্রাম বলুন, আজকে দু তিন বছর হয়ে গেল ইন্দিরা গান্ধীর রাজত্ব গত ইলেকশনের পর, আসামে কি অবস্থা চলছে, উত্তর প্রদেশে কি অবস্থা চলছে? বিভিন্ন জায়গায় হরিজন হত্যা হচ্ছে, দাঙ্গা হচ্ছে, পশ্চিমবঙ্গ তা থেকে একেবারে মুক্ত, যেটা হচ্ছে আইন শৃঙ্খলার সমস্যা, আমরা জনগণের সহযোগিতায় সেটা করতে পেরেছি—রেকর্ড করেছি, যা কোন প্রদেশে এই রকম হয়নি। আমি কিছুদিন আগে লক্ষ্ণৌ থেকে আসছিলাম। আপনারা আমাদের ফার্স্ট ক্লাস টিকিট দেন, ফার্স্ট ক্লাসে আসছিলাম। সেই কামরায় দুজন লক্ষ্ণৌ থেকে ধুতি পাঞ্জাবী পরে কাঁধে রাইফেল নিয়ে ঢুকলেন। আমি ভাবলাম ওঁরা বোধ হয় সাদা পোশাকের পুলিশ। আমি তাঁদের জিজ্ঞাসা করলাম, আপ লোগ কিধার যায়েঙ্গে? ওঁরা বললেন যে হামলোগ যায়েঙ্গে পাটনা তক। আপনারা পাটনা পর্যন্ত যাবেন? কিন্তু আমি ভাবলাম আপনারা সাদা পোশাকের পুলিশ। ওঁরা বললেন, হাম লোগ বিহারকা এম. এল. এ. হ্যায়। আমি তাঁদের জিজ্ঞাসা করলাম, আপনারা বিহারের এম. এল. এ. অথচ আপনারা লক্ষ্ণৌ থেকে রাইফেল নিয়ে উঠছেন? ওঁরা বললেন মত বলিয়েগা, হুঁয়া হাম লোগকো কোই সুরক্ষা নেহি হ্যায়। আমি তখন বললাম, হাম তো পশ্চিমবাংলাকা এম. এল. এ. হ্যায়, আমি তোমাদের উত্তরপ্রদেশে এসেছি, বিহার পেরিয়ে এসেছি, তোমাদের কাছে রাইফেল আছে, আমার পকেটে আছে দেশলাই। সুতরাং আজকে সাত্তার সাহেবকে বলি, এখানে আপনারা যেভাবে গনতান্ত্রিক অধিকার ভোগ করছেন, যেভাবে ব্যবস্থা করা হয়েছে, সমস্ত দিক থেকে, আজকে অন্য প্রদেশে আপনাদের দলের এম. এল. এ-রা পর্যন্ত নিরাপত্তা বোধ করছেন না, তাহলে সাধারণ মানুষ কি করে সেখানে নিরাপত্তা বোধ করবেন? সুতরাং আজকে তাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়

যে বাজেট পেশ করেছেন, আমি এই বাজেটকে সমর্থন করি। পুলিশের যে দুর্নীতি নেই, পক্ষপাতিত্ব নেই এমন কথা বলিনা, কারণ একটা অংশ তো থাকবেন। উনি বম্বের পুলিশের বিদ্রোহ সম্পর্কে বলেছেন। সেটা হচ্ছে কি জানেন? ষ্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছিল, বম্বেতে কিভাবে পুলিশকে ক্ষেপিয়ে দেওয়া হয়েছিল। সেটা হচ্ছে এই, তারা সঙ্গে সঙ্গে চেষ্টা করেছে দেখা করার জন্য ঐ ভোঁসলে সাহেবের সঙ্গে। তারা বলেছিলেন ১৫ই আগষ্টের মধ্যে আমাদের দাবী মেটানো চাই। কিন্তু ১৩/১৪ তারিখ পর্য্যন্ত তাদের সঙ্গে তিনি দেখা করলেন না। দেখা না করে ঐ ষ্ট্রাইক ভাঙ্গার নাম করে পুলিশকে দমন করবার জন্য বাইরে থেকে বর্ডার সিকিউরিটি ফোর্স, সি. আর. পি. নিয়ে আসা হলো দুদিন আগে রাত্রে এবং তাদের বলা হলো যে ষ্ট্রাইকের মোকাবিলা করতে হবে। সাধারণ পুলিশকে নিরস্ত্র করে দেওয়া হলো। এর প্রতিবাদে যখন পুলিশ সোচ্চার হলো, তখন তাদের সকলকে গ্রেপ্তার করা হলো। তার প্রতিবাদে যখন পুলিশ ব্যারাক থেকে মেয়েরা মিছিল করে গেছে, যে যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের মুক্তি দিতে হবে, তখন তারা বললো যে পুলিশ বিদ্রোহ হয়েছে, এই ভাবে স্টোরিটা সৃষ্টি করা হলো। এই জন্য করা হলো, ভোসলে সাহেবের সঙ্কট চলছে, সেখানে মন্ত্রীসভা ভেঙ্গে যেত, ভোসলে সাহেবের নেতৃত্ব চলে যেত, ভোসলে সাহেব ষ্ট্রং লোক নয়, দুর্বল লোক, তিনি দেখিয়ে দিলেন ষ্ট্রং কি ভাবে হতে হয় এবং পুলিশকে দমন করতে হয় কি ভাবে হরিয়ানা এবং মহারাষ্ট্রে যে ঘটনা ঘটেছে, আমাদের এখানে তা ঘটেনি, আমরা এখানে পুলিশের গণতান্ত্রিক অধিকার, ট্রেড ইউনিয়ন এর অধিকার স্বীকার করে নিয়েছি, কোন রাজ্য তা স্বীকার করে নি। কারণ আমরা তাদের নিষ্পেশনের হাতিয়ার হিসাবে ব্যবহার করতে চাই না, জনগণের বন্ধু হিসাবে তাদের ব্যবহার করতে চাই। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

ডাঃ জয়নাল আবেদিন :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেটে এই পুলিশের ভূমিকা ও বিরোধী পক্ষের গণতান্ত্রিক অধিকারের ব্যাপার নিয়ে যে কথা বলা হয়েছে, আমি তার তীব্র ধিক্কার দিই। এই পুলিশকে কাজে লাগাতে না পারলে, ইলেকসান রিগ করতে না পারলে, ওরা চুনো পুঁটিতে পরিণত হতেন। সেই জন্য আমি ওদের ধিক্কার দিই। স্যার, যে বামফ্রন্ট সরকার জনগণের সরকার বলে এত বড়াই করেন, তারা আজকে পুলিশ খাতে কত ব্যয় করছেন? মাননীয়

অধ্যক্ষ মহোদয়, আজকে জ্যোতিবাবু কি অস্বীকার করতে পারেন, এই রাজ্যে প্রতিদিন পুলিশের জন্য ব্যয় হচ্ছে ২৭ লক্ষ টাকা? ২৪ ঘণ্টায় একদিন হচ্ছে। সেই ২৪ ঘণ্টায় ব্যয় হচ্ছে ২৭ লক্ষ টাকা। অর্থাৎ প্রতি ঘণ্টায় ব্যয় হয় ১.২৫ লক্ষ টাকা। এটা অস্বীকার করতে পারেন? যামিনীবাবু ভুল হিসাব দিয়েছেন। রেভিনিউ ১৩০০ কোটি টাকা আর্ন হয়। তার কত টাকা? আউট অব ছাট এ্যামাউন্ট, ১০০ কোটি টাকা এই পুলিশ খাতে ধরা হয়েছে। অর্থাৎ মোর ছান ৮% এক্সপেনডিচার অন পোলিশ এখানে ধরা আছে। হোয়াট ইজ দি প্রাইস? জ্যোতিবাবু প্যারা ৪ বলেছেন, "বর্তমান তীব্র সঙ্কটজনক আর্থিক পরিস্থিতিতে নিত্য প্রয়োজনীয় জিনিসের অনমনীয় মূল্যবৃদ্ধি ঘটেছে"। ফলে সব জিনিসের দাম বেড়েছে। তবে জ্যোতিবাবু এটা বলতে ভুলে গেছেন যে পশ্চিমবঙ্গের মানুষের জীবনের দাম গোটা পৃথিবীর মধ্যে সব চেয়ে কমে গেছে। In the whole history of world civilisation the price of human life is low under the Jyoti Basu's rule--Left front rule. কেন? এই বিগত ৫ বছরে এখানে ৬ হাজার মানুষ খুন হয়েছে। আর এই ৩ মাসের রাজত্বে পুলিশ ১৯ টাইমস ফায়ার করেছে। এটা অস্বীকার করতে পারেন? বিধানবাবুর ৫ বছর রাজত্বে পুলিশ ২০ বারের বেশী ফায়ার করে নি। আর আজকে আপনাদের কি অবস্থা হয়েছে? ইউ ওয়াণ্ট টু টেক পোলিশ এ্যাজ ইওর পার্টি ক্যাডার্স। তাই পুলিশকে ছুটতে হয় আলিমুদ্দিন ষ্ট্রীট ফাইল নিয়ে। আলিমুদ্দিন ষ্ট্রীটের উপর আজকে পুলিশ প্রোমোসন নির্ভর করে, এ্যাট দি ডিকটাম অব আলিমুদ্দিন ষ্ট্রীট—এই অবস্থা হয়েছে। আজকে চারিদিকে রক্ত ঝরছে। প্রতিদিন নানা ঘটনা ঘটে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৫ প্যারায় তিনি একটি অসত্য উক্তি করেছেন। তিনি বলছেন, "আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এই রাজ্যে দুর্বলতর শ্রেণীর বিরুদ্ধে সঙ্ঘবদ্ধভাবে আক্রমণের মাধ্যমে বা সাম্প্রদায়িক দাঙ্গাহাঙ্গামা সৃষ্টির মধ্য দিয়ে জনজীবনে কোনরূপ বিশৃঙ্খলা সৃষ্টি করা যায় নি।"

Let Jyoti Basu come and deny. Was there no riot at Beldanga? Was there no riot at Chopra? Is not the communal tension very high at places of Burdwan? Is not the tension between caste and creed very high at Ranaghat? স্বপন মিত্রকে কারা মেরেছে? আজকে সত্যকে অস্বীকার করা যায় না। The other day I caution him. Please be cautions.

আজকে পুলিশ প্রশাসনের অবস্থা কি দাঁড়িয়েছে ? আমি কয়েকটি জিনিষ দেখাচ্ছি—"মুখ্যমন্ত্রীর আত্মীয়রা পুলিশ প্রশাসনে হস্তক্ষেপ করছেন", "বড় দারোগার বড় রাগ", "পুলিশমন্ত্রী জ্যোতিবাবুর আমলে পুলিশ প্রশাসনের হাল কোলকাতার পুলিশ প্রশাসন লালবাজারের বড়কর্তাদের হাতে নেই, পুলিশের প্রশাসন চলে পুলিশ এ্যাসোসিয়েশানের বড় কর্তাদের কথায়।" স্যার, এই হচ্ছে আজকের পুলিশ দপ্তরের হাল। এঁরা ট্রেড ইউনিয়ানের কথা বলেন, এঁরা বলেন, administration must be neutral.

অথচ পুলিশের ব্যারাকে ব্যরাকে গিয়ে জ্যোতিবাবু স্বয়ং এবং আলিমুদ্দিন ষ্ট্রিটের কর্মকর্তারা পুলিশের মধ্যে বিভাজন আনছেন—সিপি.এম. এবং এ্যান্টি সি.পি.এম। আজকে নিজেদের দলীয় স্বার্থ সিদ্ধির জন্য পুলিশকে দলে ভাগ করে সি.পি.এম-এর আজ্ঞাবহ করে তোলার জন্য ব্যারাকে ব্যারাকে গিয়ে বক্তৃতা দেওয়া হচ্ছে। আমরা আরো দেখেছি লালবাজারে মিটিং হচ্ছে এবং জোতিবাবু সেখানে প্রিসাইড করছেন।

Constable and others are taking erratic, scolding the higher officer. The entire police administration is demoralisec for partisan use. Can you deny it ? আজকে তাই দেওয়ালে লিখে দিতে ইচ্ছে করে বর্ণালী দত্তকে কারা রেপ করেছিল? সি. পি. এম. ক্যাডারস the shameless creatures are here. Have they been arrested ? Explain here.

আজকে স্যার, এই অবস্থা অথচ পুলিশের জন্য খরচ বাড়ছে। আমি এই প্রসঙ্গে অনলি ওয়ান উদ্ধৃতি দেব, বেশী বলতে চাই না।

"The budget therefore clearly reflects the bureaucratic nature of the Govt, which has lost its faith over the majority af its people and therefore is busy strengthening its appearatus for repression to be launched against the people."

আজকে জিজ্ঞাসা করি, এত দল নিয়ে এসেছেন. ভেড়ার পালে দলের সংখ্যা বেশী হয়।

Do you command majority of the total people of West Bengal ?

৫॥ কোটি মানুষের কজনের সার্পোট আপনারা পেয়েছেন ? যেটুকু পেয়েছেন আও সেটা পেয়েছেন রিগ করে।

You do not enjoy more than 35% support of the people of West Bengal.

আপনারা বলেছেন, মহারাষ্ট্রে পুলিশ রিভোল্ট হয়েছে। স্যার, আমরা পুলিশের গ্রিভানসেস দূর করার চেষ্টা করি। স্যার, এই হাউসেই কি হয়েছিল আপনি জানেন। এখানে পুলিশ—

Revolted and attacked this House—this temple of democracy—under the stewardship of the present Chief Minister, Mr. Jyoti Basu, who was then in charge of Home Department.

আজকে পুলিশের মধ্যে ইনডিসিপ্লিন এসেছে, পুলিশের এফিসিয়েন্সী কমেছে ফলে তার ধারা গিয়ে পৌঁচেছে জনজীবনের মধ্যে। জনজীবনে আজ কোন নিরাপত্তা নেই। ঠিকই বলেছেন সব জিনিষের দাম বেড়েছে তবে এখানে কিন্তু মানুষের দাম কমেছে। মানুষের দাম কমেছে বলেই আমরা প্রতিদিন দেখতে পাই এখানে ৪ জন করে মানুষ খুন হয়। আজকে আপনাদের জবাব দিতে হবে বামফ্রণ্টের প্রাক্তন কটা এম. এল. এ-কে হত্যা করা হয়েছে। আমরা জানি কংগ্রেসের তিনজন প্রাক্তন এম. এল. এ-কে আপানারা হত্যা করেছেন। এই হাউসেই বসে আছেন এমন দু জন এম. এল. এ-এর জীবননাশের চেষ্টা করা হয়েছে। আজকে যাঁরা ইলেকটেড হয়েছে তাঁদের জীবননাশের পর্যান্ত চেষ্টা করা হয়েছে। হুমায়ুন চৌধুরী মহাশয়ের ব্যাপারে কি ঘটেছিল ?

Here is Shri Abdul Mannan and Shri Mahabubul Haque.

যাঁদের হত্যা করার চেষ্টা হয়েছিল। Is it the age of civilisation ? Is it the age of modernisation ?

আজকে আমার জিজ্ঞাস্য, এই যে পুলিশের জন্য ১০০ কোটি টাকার উপর খরচ করা হচ্ছে এরমধ্যে রিসার্চের জন্য কত টাকা ব্যয় হয় ? নিল, রিসার্চের জন্য পুলিশের কোন ব্যয় হয় না। Pre-historic barbarous stage.

এ পুলিশকে ব্যবহার করা হয়। সেই জন্যই আমরা দেখছি গোটা পৃথিবী যখন এগিয়ে যাচ্ছে পুলিশের ব্যাপারে তখন এখানে তারজন্য কোন ব্যয় হয় না। তারপর মর্ডানাইজেসানের জন্য কত ব্যয় হয় ? সেখানে ব্যয় হয়—

Less than 1% out of a budget of 101 crores.

মর্ডানাইজেসানের জন্য ব্যয় হচ্ছে ৮৫ লক্ষ টাকা-নট ইভেন এ ক্রোর।

Does it mean modernisation of the Police ? Does it mean the progress of civilisation ? Does it mean the rule of a law ? It does not mean. It means that it is the rule of jungle.

[5-30—5-40 P.M.]

আমার সময় খুব অল্প। আমি আপনাকে বলতে চাই যে এদের ইনটেলিজেন্সি ফেল করেছে। টাইমলি যদি সংবাদ দেওয়া হত তাহলে যে দুঃখজনক ঘটনাগুলি ঘটে যাচ্ছে সেগুলি ঘটত না। আমরা দেখছি যে ব্যাঙ্ক লুট হচ্ছে, সাম্প্রদায়িক দাঙ্গা, গুণ্ডামী হচ্ছে। বন্দুক যেগুলি লুঠ হয়েছে, আমাদের ৬৭ টি বন্দুক লুঠ হয়েছে। আমাদের এম· এল. এ, তিনি এখন নেই, He has been attacked, his huts and home had been under fire.

আজকে এই অবস্থা যদি দূর করতে না পারেন তাহলে আমি আপনাদের হুসিয়ারী করে দিতে চাই যে এটা ফ্রাংকেসটাইন হয়ে আপনাদের উপর পড়বে।

Can you give us any guarantee that without rigging you would be able to come on that side ? You have cunsed the failure of democracy.

( সরকার পক্ষের সদস্যদের হাস্য রোল )···মাননীয় অধ্যক্ষ মহাশয়, পামরও হাসে,

Monkeys also laugh and you are dancing in the same tune.

আজকে যদি পুলিশকে এই ভাবে ব্যবহার করেন, এ্যাডমিনিষ্ট্রেশান নিউট্রালিটি যদি চলে যায় তাহলে দেশের কি অবস্থা হবে ইউ হ্যাভ সিন ইট? সে জন্য আপনাদের কাছে অনুরোধ করি যে আপনারা পুলিশকে নিরপেক্ষ ভাবে থাকতে দিন, ওদের লেজিটিমেট গ্রিভান্সগুলি মিট করুন। Let the police be not law breakers as it happened here in 1969.

আজকে শেষ কথা বলতে চাই যে আনফরচ্যুনেটলি কংগ্রেসের সব বন্দুকগুলি লুঠ হয়ে গেল কিন্তু সি· পি. এম-এর একটা বন্দুকও লুঠ হয় নি। এই বন্দুকগুলি আমরা ফেরত চেয়েছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে What is your attitude about this ? A new event has happened.

আজকে পুলিশ লক আপে পিটিয়ে হত্যা করা হয়েছে। এখানে কাট মোশান দেওয়া আছে উপেন বর্মণ নামক জনৈক ব্যক্তিকে হত্যা করে ফিমেল হাজতে গামছা

সহকারে ফাঁসি দিয়ে আত্মহত্যার ঘটনা প্রমাণ করার চেষ্টা পরিলক্ষিত হয়েছে। গামছা দিয়ে কেউ মরে ? আমরা এর সুস্পষ্ট জবাব চাই। আমাদের কাট মোশান দেওয়া হচ্ছে, আপনি এ্যালাউ করলেন না মেম্বার নেই বলে। কিন্তু আমরা সব কয়টার উত্তর চাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে।

On our side we are prepared to co-operate with them provided they assureo us that administrative and police neutrality would be there.

শেষ কথা বলতে চাই পুলিশের নিয়োগ এবং প্রমোশন সম্পর্কে। আমাদের কাছে সংবাদ আছে যে পুলিশের নিয়োগ এবং প্রমোশন নির্ভর করছে আলিমুদ্দিনের ডিকটেশনের উপর।

This must stop. Minister will testify it. He is not ashamed of it.

তা যদি করেন তাহলে দেশ শেষ হয়ে যাবে। আজকে আপনার মাধ্যমে আমাদের সমস্ত গ্রীভেন্স করে এবং যে যে ঘটনাগুলি বিরোধী দলের নেতা বলেছেন।

I endorse him point by point and last of all, because they are utilising Police for their party intrests and because Police have been rendered useless and beacause human life has been made cheaper as such I oppose the Budget tooth and nail and every word of it. Thank you.

শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় যে পুলিশ বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এতক্ষণ ধরে আমি বিরোধী সদস্য মাননীয় আবদুস সাত্তার, মাননীয় জয়নাল আবেদিন সাহেব—এর বক্তৃতা শুনছিলাম। এটা ঠিক কথা যে আজকে পুলিশ বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছে, সেই বরাদ্দ দেখে ওঁনারা উত্তেজিত হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে এই ধণতান্ত্রিক ব্যবস্থায় পুঁজিপতি রাষ্ট্রের বুকের উপর বসে আমরা যে সমাজতান্ত্রিক আদর্শে বিশ্বাস করি, সেই দৃষ্টিভঙ্গীতে পুলিশ শ্রেণীকে আমরা সমাজের বন্ধু হিসাবে এখনও নিয়ে যেতে পারিনি। এটা বাস্তব সত্য যে পশ্চিমবাংলা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য এবং আমরা বামফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় আছি। আমরা বিপ্লব করে ক্ষমতা দখল করিনি। আমরা জানি যে একটা পুঁজিবাদী রাষ্ট্রে পুলিশ ব্যবস্থাকে দীর্ঘদিন ধরে শাসকবর্গ যেভাবে ব্যবহার করেছেন তার সঙ্গে আমাদের মৌলিক দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। এই পার্থক্য আছে বলেই আজকে এই সমস্ত সমস্যাগুলি দেখা

দিয়েছে। তাঁরা চিৎকার করে অনেক কথা বললেন। আমাদের যামিনীবাবু প্রসিডিংস থেকে সুব্রতবাবুর বক্তৃতা এখানে উল্লেখ করেছেন এবং আমিও সেই বক্তৃতা পড়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বক্তৃতা পড়তে পড়তে আমার মনে হচ্ছিল যে এটা কার বক্তৃতা পড়ছি। আজকে দীর্ঘদিন ধরে আমরা কি দেখেছি ? আমরা যখন সরকারে আসিনি, আমাদের অভিজ্ঞতা আছে, ইংরেজ আমলে এই পুলিশ বাহিনীকে ইংরেজরা তাদের সাম্রাজ্য রক্ষা করার জন্য ব্যবহার করতেন। ভারতবর্ষ স্বাধীন হবার পরে কংগ্রেসের হাতে ক্ষমতা এসেছিল এবং তারা এই পুলিশ বাহিনীকে বড় লোকের স্বার্থে, জমিদার, মালিক শ্রেণীর স্বার্থে ব্যবহার করেছে, গরীবের বিরুদ্ধে তাদের খেপিয়ে দিয়েছে। এই যে দৃষ্টিভঙ্গী, এই দৃষ্টিভঙ্গী নিয়ে দীর্ঘদিন ধরে তারা শাসনব্যবস্থা চালাচ্ছে।

বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই সীমিত ক্ষমতার মধ্যে রাতারাতি পুলিশ বাহিনীকে সমাজের একটি বন্ধু শ্রেণী হিসাবে গড়ে তুলবে, একথা বাতুলতা মাত্র। একথা আমরা বলতে চাই না। আমরা জানি তাদের মধ্যে অনেক ত্রুটি বিচ্যুতি আছে, সেগুলির আমরাও সমালোচনা করি, সেগুলিকে আমরা সমর্থন করি না। আমরা বিগত পাঁচ বছরের বেশী সময় ধরে দেখছি যে, পুলিশ বাহিনী অভ্যাস এবং ব্যবস্থাগুলি থেকে বাইরে বেরিয়ে আসতে পারে নি। তথাপি আজকে আমাদের বিরোধী বন্ধুরা বলছেন যে, বামফ্রন্টের সময়েও খুন, ডাকাতি, রাহাজানি, ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে এবং তাঁরা প্রশ্ন করছেন, এটা হচ্ছে কেন ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জিজ্ঞাসা করি যে, পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে মানুষের দারিদ্র ক্রমশঃ বাড়ছে, বেকার সমস্যা বাড়ছে, সঙ্কট সৃষ্টি হচ্ছে, সুতরাং ঐ সমস্ত ঘটনা কিছু কিছু কি ঘটবে না ? পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে আমাদের অর্থনৈতিক ক্ষেত্রে বিরাট ব্যবধান রয়েছে, অসমতা রয়েছে, সুতরাং মানুষের মধ্যে ক্ষোভ যন্ত্রনা দানা বাঁধবেই।

আজকে পুলিশ শ্রেণী সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার এক জায়গায় যেকথা বলেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি বলেছেন, দীর্ঘ দিন ধরে কংগ্রেস সরকার পুলিশ বাহিনীকে জনসাধারণের বিরুদ্ধে ব্যবহার করেছে, গরীব মানুষ, ক্ষেতমজুর, কৃষক, শ্রমিকদের বিরুদ্ধে ব্যবহার করেছে, কিন্তু তাদের অভাব অভিযোগ দুঃখ যন্ত্রনা সম্পর্কে একটুও ভাবে নি। এখানে আমরা লক্ষ্য করছি যে, পুলিশদের সম্পর্কে এ সমস্ত কথা বলতে গিয়ে বলছেন যে, তাদের

াবাসন সমস্যা সম্পর্কে চিন্তা করা হচ্ছে। তারা যাতে সুস্থ পরিবেশে বাস করতে
ারে তার জন্য ভাবা হচ্ছে এবং তাদের রেশন ব্যবস্থা সম্পর্কেও ভাবা হচ্ছে। যাতে
ারা সুষ্ঠুভাবে জীবনধারণ করতে পারে তা আমাদের নিশ্চয়ই দেখতে হবে। কারণ
ই পুলিশ শ্রেণী এসেছে কোথা থেকে ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা আমাদেরই
রের সন্তান, ওরা জীবিকার জন্য, চাকরির জন্য পুলিশ বাহিনীতে এসেছে। অথচ
দেরই এত দিন ধরে সাধারণ মানুষের বিরুদ্ধে ব্যবহার করা হয়েছে। আমরা
দের এই ত্রুটি বিচ্যুতি সম্পর্কে সচেতন করে দিতে চাই। গরীব সাধারণ মানুষ
দের বন্ধু, একথা আজকে ওদের ভাবতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ভুলে যাইনি জরুরী অবস্থার সময়ের ঘটনা
লির কথা, আমরা ভুলে যাইনি সে সময়ের অন্ধকারময় দিনগুলির কথা। আমরা
ল যাইনি পুলিশের লাঠি গুলির কথা। পুলিশের অনেক অত্যাচার আমরা
করেছি।

[ 5-40—5-50 P. M. ]

ঐ জরুরী অবস্থার সময়ে ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল অবধি ঘটনাগুলির কথা
টার পর একটা মনে পড়ে। মেয়েদের উপর অত্যাচার, লক-আপে নিয়ে গিয়ে
্যাচার, মেয়েদের ঘরে ঘরে গিয়ে অত্যাচার হয়েছে। বরানগরে তরুন যুবককে
। করে হত্যা করার ঘটনা এই সবগুলি আমরা ভুলে যাই নি। কিন্তু তারজন্যে
ারা সম্পূর্ণ ভাবে পুলিশকে দায়ী করতে পারি না। কারণ ধনিক সম্প্রদায়
দের স্বার্থ সিদ্ধি করবার জন্য, মানুষের গণতান্ত্রিক অধিকার, মানুষের চেতনাকে
। করার জন্য পুলিকে ব্যবহার করেছে। আমরা সেটা করতে চাই না। আমরা
পুলিশ সাধারণ মানুষের বন্ধু হোক এবং তাদের রক্ষা করবেন, তাদের পাশাপাশি
বেন—এটা আমরা চাই। বিন্তু আমরা জানি এই দীর্ঘ বছর ধরে যে মানসিকতা
। গড়ে তুলেছেন আজকে এই মুহুর্তে আমরা যদি পরিবর্ত্তন চাই তাহলে সেই
বর্ত্তন হবে না। কিন্তু তবুও আমরা চাই। আমরা মাননীয় সুব্রত বাবুর মতন
ন্ত্রতন্ত্রে বিশ্বাসী নই। আমরা সমাজতন্ত্রের জন্য লড়াই করে চলেছি, আমরা
া ভারতবর্ষে সমাজতন্ত্র আনতে চাই। গরীব মানুষদের গণতান্ত্রিক অধিকারকে
ঠিত করে আমরা পুঁজিবাদী সমাজ ব্যবস্থার বিরুদ্ধে লড়াই করে সমাজতন্ত্র
তে চাই। ওনাদের মতন ফাঁকা কথা বলে সমাজতন্ত্র চাই না। সেই সমাজতন্ত্র
তে গেলে আমাদের উপর অত্যাচার আসতে পারে আমরা সেটা জানি।

আইন-শৃঙ্খলার ব্যাপারে মাননীয় সদস্য যামিনী বাবু অনেক কথা আপনার সামনে বলেছেন। আমি অতগুলি লিষ্ট দিতে চাই না। ওনারা ধর্ষণ সম্পর্কে অনেক কথা বলেছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই, এই বিধানসভায় এ সম্পর্কে বহুবার আপনাকে বলেছি। আজকে গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, পশ্চিমবাংলা তো ভারতবর্ষের বাইরে নয়। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে কাঠগড়ায় দাঁড় করাচ্ছেন, জ্যোতিবাবুকে কাঠগড়ায় দাড় করাচ্ছেন এবং বলছেন ভুত দেখছেন। ভুত তো আমরা দেখেছি। সত্যবাবু এখানে শ্মশানের ধ্বংস স্তূপের কথা বললেন। আমরা শ্মশানের ধ্বংস স্তূপের উপর দাঁড়িয়ে নতুন দিনের পৃথিবীর আলো আনতে চাইছি। আমি এই প্রসঙ্গে বলতে চাই বাগপতের ঘটনার কথা নিশ্চয়ই আপনার মনে আছে। আমি এর বিরুদ্ধে বলেছিলাম এবং পার্লামেণ্টেও দেখেছি মহিলা সদস্যরা এর বিরুদ্ধে সোচ্চার হয়েছিলেন। বিহারের পরশবিঘার কথা নিশ্চয়ই আপনার মনে আছে। এই পরশবিঘা কংগ্রেস শাসিত রাজ্য। সুতরাং কেন সেখানে এই ধরনের ঘটনা ঘটলো আমি কি জিজ্ঞাসা করতে পারি দোহিয়া, পিপরা প্রভৃতি জায়গায় কেন এই ধরনের ঘটনা ঘটলো ? আমার কাছে হিসাব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার কথা ওনারা বলছেন, আজকে দিল্লীতে কি অবস্থা ? আমার কাছে একটা বই আছে, এটা পশ্চিমবঙ্গ সরকার থেকে প্রকাশিত। আপনি নিশ্চয়ই পড়েছেন। দিল্লীর অবস্থা সম্পর্কে ভারতের প্রধান বিচারপতি চন্দ্রচূড় ২২শে ফেব্রুয়ারী ১৯৮০ তারিখে পাটনার এক সভায় বলেন "সাম্প্রতিককালে দিল্লীর আইন-শৃঙ্খলা পরিস্থিতি এতই অবনতি হয়েছে যে কোন লোকের পক্ষে বিশেষ করে মহিলাদের পক্ষে প্রভাতী ভ্রমণে বের হওয়া অসম্ভব হয়ে পড়েছে।" শুধু তাই নয়, দিল্লীতে আমি কমিটির কয়েকটি মিটিং-এ গিয়েছিলাম। সেখানে সন্ধ্যার পর বাড়ী থেকে বেরুতে পারি নি এবং সেখানে আমাদের যে সমস্ত মহিলা সদস্যরা আছেন পার্লামেণ্টে তাদের সাথেও কথা বলে দেখেছি যে, তাঁরা সেখানে নিজেদের নিরাপত্তার অভাব অনুভব করছেন। আমাকে বললেন, সন্ধ্যার পর আপনি বেরুবেন না।

কিন্তু সেখানে পশ্চিমবঙ্গে কি ঘটনা ঘটছে ? আইন-শৃঙ্খলার অবনতি, নিশ্চয়, আজকে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় যে ঘটনাগুলি ঘটবার, সে ঘটনা থেকে পশ্চিমবঙ্গ নিশ্চয় বাদ পড়তে পারে না। এই অবস্থায় সারাভারতবর্ষে যে ঘটনাগুলি ঘটতে পারে সে ঘটনা থেকে পশ্চিমবঙ্গ নিশ্চয় বাদ পড়তে পারে না। সেই সব ঘটনার

পরিপ্রেক্ষিতে যদি আমরা বিচার করি তাহলে পশ্চিমবঙ্গের দিকে তাকিয়ে দেখুন, আজকে আমরা যারা মহিলা সদস্য রয়েছি, আপনার কাছে তো বলছি না যে আমাদের নিরাপত্তার অভাব, আমাদের সিকিউরিটি দিন, তা না হলে আমরা বের হতে পারছি না। আজকে মহিলারা রাত্রি ১০টা ১১টা, ১২টা পর্য্যন্ত ঘুরে বেড়াচ্ছেন, সিনেমা দেখছেন। আজকে ছাত্ররা পরীক্ষা দিচ্ছে নিরাপদে আছে, আজকে আইন-শৃঙ্খলার কথায় তুলনামূলকভাবে যদি দেখি তাহলে আমাদের এই কথায় আসতে হবে। নির্বাচনের ব্যাপারে দেখুন, এতবড় একটা নির্বাচন হয়ে গেল, যেখানে ওঁরা প্রচার করেছিলেন যে এখানে আইন-শৃঙ্খলা নেই, নির্বাচন হতে পারে না। কিন্তু আমরা দেখিয়ে দিয়েছি, আমাদের পশ্চিমবঙ্গ সরকার দায়িত্ব নিয়ে দেখিয়ে দিয়েছেন কিভাবে শান্তিপূর্ণ উপায়ে এখানে নির্বাচন হয়েছে। এর মধ্যে দিয়ে কি প্রমাণ হয় না যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় অবনতি হয় নি? বিদেশীরা পর্য্যন্ত আজকে কলকাতায় এসে ঘুরে বেড়াচ্ছেন, সমস্ত অনুষ্ঠানে তাঁরা যোগ দিচ্ছেন। কিন্তু দিল্লীতে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানকার কুতুবমিনারের ঘটনা আমি তুলতে চাই না, কুতুবমিনারের ঘটনা হচ্ছে, আমরা যতটুকু জানি তাতে, দুজন বিদেশী মহিলার উপর অত্যাচার করার জন্য গুণ্ডারা, সমাজ-বিরোধীরা ওখানে লাইট নিভিয়ে দিয়েছিল, তারই পরিপ্রেক্ষিতে কয়েকশো ছাত্র মারা যায়। তাহলে, আইন-শৃঙ্খলা কোথায় আছে? কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেখানকার সরকার? তারপর উত্তরপ্রদেশের একটা হিসাব আপনাকে দিচ্ছি, সেখানে প্রতি ২ মিনিটে একটা করে অপরাধমূলক ঘটনা ঘটে, প্রতি ১০ মিনিটে একটি করে রাহাজানি, প্রতি ১৫ মিনিটে একটি করে চুরি, প্রতি ৩০ মিনিটে একটি করে আইন-শৃঙ্খলা ভঙ্গের ঘটনা, প্রতি ৪৫ মিনিটে একটি করে লুট, প্রতি ৩ ঘণ্টায় একটি করে খুন, এবং প্রতি দিন ৩টি নারী নির্যাতন এবং ধর্ষণ।

এইসব ঘটনা ঘটছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, বিহারের অবস্থা কি? হরিজনদের উপর অত্যাচার, সেখানকার নারীদের উপর নির্যাতন কি রকম হয়েছে? আমার কাছে একটা হিসাব আছে, কর্ণাটকের হিসাব, কর্ণাটকের চিকমাগালুতে কফি বাগানে ১৯৮০ সালের ২৬শে মার্চ, পুলিশ এবং গুণ্ডারা নারী শ্রমিকদের বিবস্ত্র করে মার্চ করিয়েছে। এই তো অবস্থা। এই অবস্থার মধ্যে আমরা বাস করছি। সেখানে আমরা এই পশ্চিমবঙ্গের বুকে বসে এই পুঁজিবাদী সমাজব্যবস্থায় ধনতান্ত্রিক অর্থনৈতিক পরিবেশের মধ্যে আমরা নূতন কিছু করব, আমরা পুলিশ বাহিনীকে মিলিশিয়া

বাহিনী তৈরী করব এটা বলা আমাদের পক্ষে সম্ভব নয়। তবে পুলিশকে আমর একটু নূতন করে তৈরী করতে পেরেছি, পুলিশ ক্ষেতমজুর, শ্রমিক এবং সাধার কৃষকের বিরুদ্ধে যাতে গুলী চালাতে না পারে, অত্যাচার করতে না পারে সেদিবে আমরা দৃষ্টি রেখেছি। তারা যাতে গরীব মানুষের বিপদের দিনে তাদের পাশাপাশি দাঁড়াতে পারে আমরা সে পরিবেশ সৃষ্টি করেছি। সেই কথাতেই আমি বলছি আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেই বাজেটকে সমর্থন কর এই কথা বলতে চাই যে, আমরা এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থাতে নূতন কিছু করতে পারি না। সমাজতান্ত্রিকতার কথা বলতে পারি না। কিন্তু আমরা সাধারণ মানুষেরর গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য সাধারণ মানুষের পাশে যাতে পুলিশ এসে দাঁড়ায় সেই পরিবেশ সৃষ্টি করার জন্য লড়াই করে চলেছি এবং সেই লড়াই যাতে আগামীদিনে সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থার দিকে চালিয়ে নিয়ে যেতে পারি তার জন্য আমরা নিশ্চয় তার চেষ্টা করব। তাই আমি এই বাজেটকে আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Kiran Chowdhury :—**Mr. Speaker, Sir, in a few advanced countries there is a thinking that the function of the police should not be limited to crime control but should be extended to society control, that is, to dispense welfare of the society as also to render all basic human services to the society. We cannot expect that kind of ideology in West Bengal. We can reasonably expect that the police will perform their duties honestly, firmly and impartially in order to discharge the function of crime control and also to ensure security of life and property which is a prime responsibility of any Government.

Sir, what do we find here every morning in the newspapers ? Every morning the newspapers print reports cf arson, rape, robberies, riots and clashes with bombs and other weapons.

[ 5-50—6-00 P.M. ]

As though there is no law and order in the country and there is no police administration. Sir, analogy is bad logic. There is no logic behind Comparing the situation in West Bengal with that of U.P. or Bihar or any other state of India with regard to the number of murders and rapes.

Suppose I am stealing Rs. 7 and Mr. X is stealing Rs. 10. Then does it mean that Mr. X is dishonest and I am honest ?

Sir, the police intelligence has practically broken down. The police intelligence gets no prior information of any major crime like bank robberies etc. Curiously enough the day on which the person occupying a high position in the police administration declared that they would be keeping a vigil on the banks and would try to prevent further bank robberies, next day the robbers responded by looating the bank at Beliaghata and a fabulous amount was taken away. That shows the robbers have a much better intelligence service. Now, Sir, the police appears to have developed cold feet. Even where intimation regarding apprehension of any crime is given to the police, the police does not move or even if it moves it moves too late and in the meantime, the mischief is done. This happens particularly in the rural areas. From the different sections of the House I have heard complaints about the inefficiency of the police. There are three sections among the police. One is utterly corrupt and our Chief Minister who also happens to be in charge of Home (Police) makes no secret of that.

It is utterly corrupt, and busy in lining its coat. Money is the only consideration for it. It does not bother about any other consideration. The greater the amount, the quicker is the action ; the smaller the amount, lesser is the action. This is the only consideration with them. There is another section. Unfortunately, it is again totally partisan. It is practical by siding with the ruling front. It is unfortunate, because the police must not have any political character. But in West Bengal, it is a fact and often it happens that a person who goes to get his complaint registered, it is either rejected or accepted, whether or not it is against any member connected with the ruling front. This is the situation with regard to the second section. The third section is of course, honest enough and upright. But is under tremendous pressure and it cannot work properly because of the fear of being transferred to undersirable situations. Now this section inclusive and the second and the first one, all taken together make police administration totally useless for the people. It is very near to collapse.

The Chief Minister often repeats at intervals that Police must be impartial. This proves three things. The fact that sometimes he expresses his resentment shows X that Police is not impartial. The second thing that indirectly proves is that the Police is partial, not in favour of the Opposition because it cannot be partial in favour of the Opposition. It must be partial in favour of the parties in power. So where lies the partiality ? Partiality in favour of the rulling front. The third thing is that the Police does not pay heed to the request of the Chief Minister. This also proves that all this is for public consumption. The Chief Minister does not really want that the Police should become impartial. The police is also gone butter-footed· They cannot apprchend the anti-socials, who were led by two ministers, at Chandernagar. The people there are living in terror and nervousness. The police could not recover the bunch of keys although the Chief Minister told us the other day that he had posted police picket near the school at Purulia.

Here the Police become Gandhites ? Are they just trying to wait for a change of heart of the criminals ? Have they become good Samaritans ? Why had the Police not arrested the man who was responsible for murdering a young boy of 14 in my constituency on 19th May last ? This murderer was sheltered by one of of the political parties—I do not want to name it—and now the murderer is startting the steat boldly where he murdered that young boy. This does not show a healthy state of affairs. If this thing goes on it will become counter-productive. I feel, Sir, that the Budget which is more than one hundred crores of ruppees is an all-time high budget for an all-time low efficiency of the Police and I feel that the House should not grant it.

Thank you.

[ 6-00—6-10 P.M. ]

শ্রীদেবপ্রসাদ সরকার ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ভাষণ রেখেছেন পুলিশ বাজেটের উপর। এই পুলিশ বাজেট সম্পর্কে নানা রকম তর্ক-বিতর্ক এবং পারস্পরিক অভিযোগ এসেছে। আমি তার মধ্যে যেতে

চাইছি না তবে জ্যোতিবাবুরাতো মার্কসবাদের কথা বলেন। তাই এই পুলিশ বাজেট সম্পর্কে মার্কসিস্ট এ্যাটিচিউট থেকে দৃষ্টিভঙ্গি থেকে আমি একটা স্টেট কোশ্চেন তাঁকে করতে চাই। জ্যোতিবাবু নিশ্চয় মানবেন পুলিশ এবং মিলিটারী ইন এ বুর্জোয়া স্টেট বা তাদের ভাষায় বুর্জোয়া জমিদারী স্টেটে ইস এ্যান ইনস্ট্রুমেন্ট অফ কোয়ারশান। এটা যদি ঠিক হয় তাহলে এইরকম একটা বুর্জোয়া রাষ্ট্রে পুলিশ বাজেট এবং মিলিটারী বাজেট বাড়ানো বামপন্থী দৃষ্টিভঙ্গী থেকে বিচার করলে গণতান্ত্রিক আন্দোলনের স্বার্থে বাঞ্ছনীয় হবে কি? তাহলে তিনি যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন তিনি এবং তাঁর দল ন্যায্য কারণে আমাদের সাথে একযোগে বিরোধীতা করেছেন। কিন্তু আজকে তিনি মুখ্যমন্ত্রী হয়ে কি দৃষ্টান্ত স্থাপন করলেন? বছরের পর বছর পুলিশ বাজেট বাড়িয়ে চলেছেন। সিদ্ধার্থবাবুর আমলে ১৯৭৬-৭৭ সালে পুলিশ বাজেট ছিল ৪৭ কোটি ৩১ লক্ষ ৭ হাজার। সেখানে আপনারা বাড়িয়ে সেটাকে করলেন ১০০ কোটি ৭৯ লক্ষ ৮৩ হাজার।

সেটা পর্যন্ত আজ বেড়ে হল ১০০ কোটি ৭৯ লক্ষ ৮৩ হাজার টাকা। কিন্তু বাজেটে য়্যাকচুয়াল আরও বেশি হবে। এর সঙ্গে আবার Provision to Police under 259, under 459, under 283, under 483, ইত্যাদি যদি ধরা যায় তাহলে টোটাল পুলিশ বাজেট আরও বেশি হবে। ১০৭ কোটি টাকার মত। ফলে সেদিক থেকে এটা বামপন্থী দৃষ্টিভঙ্গী কিনা চিন্তা করে বলবেন। এই যে পুলিশ বাজেট বাড়ান হল তাতে কি ইন্সিডেন্স অফ ক্রাইম কমছে না আরও বাড়ছে? আপনারা পুলিশ বাজেটকে স্ট্রেংদেন করছেন ইন দি ইন্টারেষ্ট অফ দি পিউপিল। অবশ্য জ্যোতিবাবু এবার তাঁর টোন কিছুটা নাবিয়েছেন এবং এবার কিছু কিছু এডমিশান আছে। কিন্তু আইন শৃঙ্খলার পরিণতি কি? ১৯৭৭ সালের জানুয়ারী থেকে ১৯৮২ সালের ৩০শে জুন পর্যন্ত যদি খুনের হিসাব ধরি, কোলকাতা বাদে, ১৫টা জেলার ৬ হাজার ৩০৩ জন খুন হয়েছে। এই সাড়ে পাঁচ বছরে নারী ধর্ষিতা হয়েছে ২৬০৫। খুনের সংখ্যা প্রতি বছর বাড়ছে। ১৯৭৭ সালে ৮৭১ ছিল ১৯৭৮ সালে ৯৩২, ১৯৭৯ সালে ১০৯০, ১৯৮০ সালে ১২৬০, ১৯৮১ সালে ১৪৩৫, ১৯৮২ সালের ৩০শে জুন পর্যন্ত ৭১৫ এবং এগুলি সব কোলকাতা বাদ দিয়ে। এর মধ্যে ১৯৮১ সালের পুরো ফিগার যেটা পাওয়া যায় তাতে ১৫৩৫ হবে। ফলে আইন শৃঙ্খলার অবনতি হচ্ছে না উন্নতি হচ্ছে তা এই ডাটা থেকে পাওয়া যায়। দ্বিতীয় প্রশ্ন ব্যাঙ্ক ডাকাতি? এই প্রশ্নে ১৬'৭৮২ তারিখে লোকসভায় মন্ত্রী জনার্দন পূজারী লিখিত জবাবে বলেছেন পশ্চিম বাংলায় ব্যাঙ্ক ডাকাতি এ বছরে ৬ মাসে ১লা জানুয়ারী থেকে ৩০শে জুন পর্যন্ত যা হয়েছে তা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে

বেশি। অর্থাৎ সারা ভারতে ৬১টার মধ্যে ৪৯টা এখানে হয়েছে। আইন শৃঙ্খলা রক্ষা করবে কে? যারা কাষ্টোটিয়ান অফ ল এণ্ড অর্ডার তারা নিজেরাই প্যালপেবলি আইন শৃঙ্খলা লঙ্ঘন করছে। তারা কোর্টের নির্দেশ লঙ্ঘন করছে। রিজেন্ট পার্ক থানার ও. সি কোর্টের নির্দেশ লঙ্ঘন করেছে যার জন্য আদালতের জুডিসিয়াল ম্যাজিষ্ট্রেট প্রণব ( তাকে গ্রেপ্তার করার নির্দেশ দেন। এরা কিভাবে তাহলে আইন শৃঙ্খলা মেন্টে করবে? জ্যোতিবাবু বলেছেন ইসেন্সিয়াল কমোডিটির য়্যাক্টে আরও জোরদার করতে হবে। কিন্তু অত্যাবশ্যক পণ্য আইনের বলে যে আসামী ধরা হল তার জন্য সাক্ষ্য প্রমাণের বারবার বিচারক সমন দিচ্ছেন, কিন্তু সেখানে সাক্ষ্য আসছে না। ওয়ারেন্ট ইস্যু করা হয়েছে, কিন্তু পুলিশ অফিসার আদালতে হাজির হচ্ছে না। এর ফলে জুডিসিয়াল ম্যাজিষ্ট্রেট তাপস কুমার ঘোষ অত্যাবশ্যক আইনেয় ৭ ধারায় অভিযুক্ত এক আসামীকে ছেড়ে দিলেন।

[ 6-10—6-20 P. M. ]

এবং তিনি অত্যন্ত বেদনার সঙ্গে বলেছেন যে পুলিশ হেল্প করবে কি পুলিশের এই নন-কো অপারেশানের এ্যাটিচিউড দেখা যাচ্ছে। আইন-শৃঙ্খলার প্রশ্নে যে কথা বলছিলাম আজকে আদালতে দাঁড়িয়ে একজন ধর্ষিতা রমণী শুধু সমাজ বিরোধীদের ভয়ে সত্য কথা বলতে পারল না। বিচারক জানা সত্ত্বেও আসামীকে বেকসুর খালাস দিলেন ও যারজন্য বিচারককে আক্ষেপের সঙ্গে মন্তব্য করতে হয়েছে এই রাজ্যে নাগরিকদের নিরাপত্তার অভাব আছে। আজকে এগুলির জবাব দিতে হবে। আজকে যারা কাসটোডিয়ান অব ল এণ্ড অর্ডার তারা কি করল ইসলামপুরে? সেখানে তারা ৭ই এপ্রিল ১৯৮০ সালে গ্রামকে গ্রাম জ্বালিয়ে দিল, বসু কমিশনের রিপোর্টে সেটা বেরুল। এই রকম একটা ইন্সিডেন্স বহরমপুরে পুলিশের কি আচরণ—১৬ই ডিসেম্বর বহরমপুরে আর একটা ইসলামপুর বানিয়ে দিল সাধারণ নাগরিকদের উপর অত্যাচার করে। সেখানে সরকার কি করেছেন? এই সমস্ত বিষয়গুলির বিচারের প্রশ্ন আসে। জ্যোতিবাবু তাঁর বাজেট ভাষণে বলেছেন অতীতে পুলিশকে গণআন্দোলনে ব্যবহার করা হত, তাঁরা করেননি। কিন্তু বাস্তব ঘটনা কি—বিগিনিং ফ্রম মরীচ ঝাঁপি অপারেশান বার বার বলতে হয় বটে আপনারা চিৎকার করে ওঠেন, কিন্তু এগুলি বাস্তব ঘটনা। সাঁওতালদি বিদ্যুৎ শ্রমিকের উপর, ডক শ্রমিকদের উপর গুলি করে হত্যা করার ঘটনা, কাশীপুরে উদ্বাস্তুদের উপর গুলি করে হত্যা করার ঘটনা, নন্দী গ্রামে সুদীপ্ত তেওয়ারীকে গুলি করে হত্যা করার ঘটনা, ১৯৭৯ সালে ১৫ই জুন এস ইউ সি'র মিছিলের উপর গণআন্দোলনের উপর আক্রমণ পুলিশের লাঠি চার্জ, ১৯৭৯ সালে ৩১শে আগস্ট শহীদ দিবসে জেলায় জেলায় যখন এস ইউ সি'র নেতৃত্বে আইন অমান্য

আন্দোলন চলছিল তখন তাদের উপর পুলিশের লাঠি চার্জ, এগুলি কি? মেডিকেল ছাত্রদের উপর পুলিশের আক্রমণ, এগুলি কি গণআন্দোলনের উপর হস্তক্ষেপ নয়? আপনারা পুলিশকে ব্যবহার করেননি গণআন্দোলনকে দমন করবার জন্য? আমাদের মত একটা স্বাধীন দেশে পুলিশ বাহিনীর কাছে যতটুকু গণতান্ত্রিক আচার-আচরণ আশা করা যায় সেটা পাওয়া যাচ্ছে না। আজ পর্যন্ত ঔপ্যনিবেশিক আমলের রীতি-নীতি অভ্যাস পুলিশের মধ্যে চলছে। আমেরিকার মত একটা বুর্জোয়া রাষ্ট্র যাকে বুচার যতটুকু বলা হয়, সেখানে পুলিশ গণআন্দোলনের কর্মীদের সঙ্গে সাধারণ নাগরিকদের সঙ্গে সহানুভূতির সঙ্গে আচরণ করে, কিন্তু আমাদের দেশের পুলিশ তা করে না। সেই অর্থে পুলিশ প্রশাসনকে সংস্কার করার ক্ষেত্রে বামফ্রন্ট কোন দৃষ্টান্ত স্থাপন করতে পারেননি। এখন পর্যন্ত পুলিশ লক আপে পিটিয়ে মারা হচ্ছে না? আমার কথা নয়, মাননীয় সদস্যা অপরাজিতা গোপ্পী, মাননীয় সদস্য শ্যামলবাবু তাঁরা কমপ্লেন করলেন কুচবিহারে থানা লক আপে পিটিয়ে ৫ মিনিটের মধ্যে হাসপাতালে পাঠিয়ে দেওয়ার পর মারা গেছে। এই রকম অসংখ্য ঘটনা বিভিন্ন জায়গায় হচ্ছে। তাহলে পুলিশ কোড কি গণতান্ত্রিক আচার-আচরণের পরিপন্থী? আজকে ডেমোক্র্যাসি ডেমোক্র্যাসি বলা হয় কিন্তু সমস্ত প্রশাসনের মধ্যে সবচেয়ে বেশী পাওয়ারফুল প্রশাসন হচ্ছে পুলিশ প্রশাসন সেই প্রশাসনের কাছে সবাই যেটা মিনিমাম আশা করে সেটা হচ্ছে পুলিশের গণতান্ত্রিক আচার-আচরণ, রীতি-নীতি, মূল্যবোধ, পুলিশ তার কোন ধার ধারে না। এরা বলে পুলিশ পাবলিক সারভ্যান্ট, কিন্তু একটা গরীব সাধারণ মানুষকে যদি থানায় যেতে হয় তাহলে ভয়ে তার বুক ঢিপ ঢিপ করে। এটা হচ্ছে বাস্তব ঘটনা। এই অবস্থার পরিবর্তন করতে পেরেছেন কি আপনারা? এটা হচ্ছে মিনিমাম জিনিস, সেই জিনিস পুলিশের ভেতর জানা যায়নি। নিউট্রালিটির কথা বার বার বলা হয়েছে। নিরপেক্ষতার প্রশ্নে জ্যোতিবাবু বলেছেন যে হ্যাঁ, পুলিশ পার্সিয়্যাল আচরণ করবে। উইকার সেক্সান অব দি সোসাইটি তাদের স্বার্থে যদি পুলিশ কাজ করে তাহলে সেই পার্সিয়্যাল আচরণ সমর্থন করি, কিন্তু রুলিং পার্টির স্বার্থে যদি পুলিশ পার্সিয়্যাল আচরণ করে তাহলে সেটা কি সমর্থনযোগ্য? রুলিং পার্টি'র বিরুদ্ধে ডায়েরি করতে গেলে বেশীর ভাগ ক্ষেত্রে ডায়েরি নেওয়া হয় না, কেসগুলির উপর গুরুত্ব দেওয়া হয় না। তারা যদি নিরপেক্ষ না হয় তাহলে মিনিমাম এ্যাড-মিনিষ্ট্রেসান, গণতন্ত্র থাকবে কোথায়? তারপর এ্যাকিউজড পারসনদের ধরা হচ্ছে না। আমাদের দলের এই ৫ বছরে ডজন অব মারডারস্ হয়েছে, জ্যোতিবাবু থেকে আরম্ভ করে ডাউনওয়ার্ডস লেভেল পর্যন্ত নাম্বার অব টাইমস বিভিন্ন সময়ে ডেপুটেশান দিয়েছি।

ওপেন ডে—লাইটে মার্ডার কেসের আসামীরা ঘুরে বেড়াচ্ছে, পুলিশ ধরছে না। আমি আর একটি কথা এখানে বলছি সারা ভারতবর্ষের পুলিশ কর্মচারীরাও দেশের মানুষের একটা অংশ। তাঁদেরও দাবী থাকতে পারে কারণ তাঁরাও শোষিত হচ্ছে, তাঁদের এ্যাসোসিয়েসন করবারও দাবী আছে। জ্যোতিবাবু তাঁদের সমিতি করবার অধিকার দিয়েছেন কিন্তু গণআন্দোলন করবার অধিকার দেননি, এটা তো কনট্রাডিক্টরি হয়ে যাচ্ছে। হরিয়ানার পুলিশ কর্মচারীরা তাঁদের ন্যায়সঙ্গত দাবী দাওয়ার জন্য যে আন্দোলন করলেন সেই আন্দোলনকে জ্যোতিবাবুদের পলিটব্যুরো কেন কনডেম করলেন? আমি দেখছি এখানকার পুলিশমন্ত্রী এখানকার পুলিশকে তাঁদের ন্যায়সঙ্গত দাবী-দাওয়ার ব্যাপারে আন্দোলন করবার অধিকার দিচ্ছে না। একথাবলে এই পুলিশ বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় পুলিশ খাতের যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি এখানে দিয়েছেন তাতে স্পষ্ট করে পুলিশের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী এবং চিন্তাভাবনার কথা পরিষ্কার করে বলা হয়েছে এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বাস্তব পরিস্থিতির কথা অস্বীকার করা হয়নি। এক কথায় বলতে পারি মাননীয় মুখ্যমন্ত্রী সঠিকভাবে বিচার বিশ্লেষণ করে এখানে বক্তব্য রেখেছেন। স্যার, আমি কংগ্রেস আমলের কথায় বিশেষ করে ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালের কথায় অর্থাৎ সেই অত্যাচারের দিনগুলির প্রসঙ্গে যেতে চাই না। ইতিপূর্বে মাননীয় সদস্য যামিনীবাবু সেসব কথা ভালভাবেই বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ভাষণের শেষাংশে বলেছেন, পুলিশী ব্যবস্থার উন্নতি বিধানের জন্য যে কোন দলের পরামর্শকেই সাদর আমন্ত্রন জানান হচ্ছে। আমি এই প্রসঙ্গে পুলিশের কয়েকটি বিভাগ সম্বন্ধে কিছু বলতে চাই। মুখ্যমন্ত্রী আজকে বলেছেন পুলিশের সংখ্যা বাড়ানো হয়নি। সেটা আমরা বাস্তবেও দেখছি। পুলিশ খাতে যে টাকা বাড়ান হয়েছে সেটা মূলতঃ পুলিশের কল্যাণের জন্য অর্থাৎ তাঁদের বাসস্থান, স্বাস্থ্য প্রভৃতির জন্য। পুলিশ কর্মচারীরা আমাদের দেশের সন্তান মধ্যবিত্ত পরিবারের সন্তান কাজেই তাঁদের প্রতি আমাদের একটা সামাজিক কর্তব্য আছে। কাজেই সেদিক থেকে যে টাকা বাড়ানো হয়েছে তাকে আমি স্বাগত জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখছি ১৯৫১ সাল থেকে ক্যালকাটা পুলিশের স্ট্রেংথ বাড়ান হয়নি। কোলকাতার একটি থানায় ১০০ থেকে ১৩০ জন পুলিশ রয়েছে। অবশ্য এটা পর্যাপ্ত কিনা সে সম্পর্কে আমার ধ্যান ধারণা নেই।

[ 6-20—6-30 P.M. ]

কিন্তু আমি মামনীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই গ্রামাঞ্চলের দিকে এক একটা থানাতে এক থেকে দেড় লক্ষ লোক বসবাস করে এবং সেই থানাতে পুলিশের সংখ্যা হচ্ছে ১২ থেকে ১৬ জন খুব বেশী হলে এবং তার সঙ্গে কিছু হোমগার্ড থাকে এবং এই পুলিশকে অধিকাংশ ক্ষেত্রে যে বিরাট গ্রামাঞ্চলকে দেখতে হয়, সেই ক্ষেত্রে তাদের গাড়ি থাকে না, অধিকাংশ ক্ষেত্রে তাদের ভিক্ল্স্ নেই, তাই তাদের জীপ নেই, তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, মফস্বলের বিস্তীর্ণ অঞ্চলে পুলিশের কর্ম দক্ষতা যদি আমরা ধরে নিই যে সর্বোচ্চ জায়গায় চলে গেছে, তা সত্বেও এটা বলতে চাই স্পষ্ট করে যে ১০/১২ জন পুলিশ নিয়ে গ্রামাঞ্চলের যে পরিবেশ, সেই পরিবেশকে রক্ষা করা যায় না। সেদিকে দৃষ্টি দিতে হবে। স্পীকার মহাশয়, আর একটি বিভাগ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই, কলকাতায় মিসিং স্কোয়াড বলে একটা বিভাগ আছে, আমাকে কয়েকটা ঘটনার সূত্রে ঐ মিশিং স্কোয়াডে যেতে হয়েছিল। আমরা সংবাদপত্রের পৃষ্ঠায় প্রায়ই দেখি, নিরুদ্দেশের খবর। নানা কারণে লোক নিরুদ্দেশ হয়ে যায়, কিন্তু এই মিশিং স্কোয়াডে মাত্র ৮জন লোক আছে, এরাই সমস্ত কাজটা, সমস্ত কর্তব্য করছে এই বিভাগের। এই নিরুদ্দেশ উদ্ধারের কাজে তারা সময় ব্যয় করতে পারে না, কারণ পুলিশের পরিভাষায় তাদের হল্লা ডিউটির জন্য সময় দিতে হয় এবং আমরা জানি কোন পরিবার থেকে কেউ যখন নিরুদ্দেশ হয়ে যান, সেই পরিবারের মধ্যে কি উদ্বেগ কাজ করে। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাবো, এই যে নিরুদ্দেশ হচ্ছে ব্যাপকভাবে যে কোনও কারণে হোক না কেন, সেই দৃষ্টিভঙ্গীর দিকে তাকিয়ে মিশিং স্কোয়াডকে আরও সচল করার জন্য তাঁর দৃষ্টি আকষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলতে চাই, কলকাতার যে ট্রাফিক সমস্যা, এই সমস্যার সঙ্গে দিল্লীর তুলনা করলে হবে না, কিরণ বেদী এখানে এসে আলোচনা করে যাচ্ছেন, সেমিনার করে যাচ্ছেন দিল্লী এবং কলকাতা এক নয়। কলকাতার ট্রাফিক ব্যবস্থাকে উন্নত করা সহজসাধ্য নয়, কিন্তু একটা ব্যাপারে অভিযোগ শোনা যায়, সেই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে দু বছর আগে, সেই সময় ডি. সি. ট্রাফিক ছিলেন কমলেশ রায়, তাঁকে এবং আরও কয়েকজনকে ইউ. কে. পাঠানো হলো ট্রাফিক সম্পর্কে স্পেশালাইজ হয়ে আসার জন্য। তিনি গেলেন, দরকার আছে, কলকাতার যে ট্রাফিক সমস্যা, তা সমাধান করতে হবে বিশেষজ্ঞদের দৃষ্টিভঙ্গী এবং ভাবনা চিন্তার দরকার আছে এবং সেদিক থেকে দেখতে গেলে কমলেশ রায় এবং আরও কয়েকজনকে পাঠানো হলো—খুব ভাল

কথা। কিন্তু তিনি যখন জেনেশুনে এলেন, ট্রেনিং প্রাপ্ত হয়ে এলেন ইউ. কে. থেকে দেখা গেল তিনি ফেরার পর তাকে ডি ডি. তে জয়েন করতে বলা হলো। অর্থাৎ তিনি যে জ্ঞান আহরণ করে এলেন, তা আমাদের দেশে প্রয়োগ করার যে সম্ভাবনা ছিল, সেই ধ্যান ধারণা প্রয়োগ করা গেল না। এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে পুলিশের যে সমস্ত লোক বাইর থেকে বিশেষজ্ঞ হয়ে আসবেন তাদের যেন সেই ক্ষেত্রে নিয়োগ করা হয়। এবারে শোনা যাচ্ছে ডি. সি. ট্রাফিক সম্পর্কে বিশেষ শিক্ষার জন্য ম্যানিলাতে পাঠানো হবে। কিন্তু তিনি সুপার এ্যানুয়েশন পিরিয়ডে আছেন, স্বভাবতই, তাঁকে যদি পাঠানো হয় তাহলে তিনি ট্রেনিং প্রাপ্ত হলেন, সেটা পুরোপুরি কি করে কাজে লাগানো হলে সেই বিষয়ে চিন্তা ভাবনা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, কলকাতা পুলিশকে ব্যাপকভাবে লরী এবং বিভিন্ন গাড়ী প্রতি বছর ভাড়া করতে হয়, এতে অনেক টাকা চলে যায় ভাড়া বাবদ। আমি সেই জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি, এই সব পৌনপৌনিক খরচ এড়াবার জন্য প্রতি বছর পুলিশকে গাড়ী বেশী করে দেবার আবেদন মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। আর একটা কথা, এখানে রাজ্য সরকারের মোটর রিপেয়ারিং শপ্স আছে, এই সবগুলোর তিনটে মূল বড় শপ আছে, এইসবগুলোতে যখন অকশন সেল হয়, সেগুলোর মধ্যে যে দুর্নীতি আছে সেদিকে দৃষ্টি দিতে হবে এবং পুলিশের মধ্যে একাংশ যে দুর্নীতিগ্রস্ত এই কথা তো অস্বীকার করতে পারি না, সেদিক থেকে এইগুলো দেখার দরকার আছে। মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি যে পুলিশ ব্যবস্থার উন্নতি করার জন্য বলেছিলেন পরামর্শের কথা, সেই পরিপ্রেক্ষিতে যে বিষয়গুলো নজরে পড়ে, সে সম্পর্কে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি।

মাননীয় স্পীকার মহাশয়, আজকে, ডাকাতি, ব্যাঙ্ক ডাকাতি ইত্যাদি প্রসঙ্গে বলা হয়েছে। আমরা লক্ষ্য করেছি সীমান্ত অঞ্চলে ব্যাপক ডাকাতি হয়। এটা বাস্তব ঘটনা যে সীমান্ত অঞ্চলের দায়িত্ব বর্ডার সিকিউরিটি ফোর্সের উপর ন্যস্ত থাকে। এই বি. এস. এফ. এর মধ্যে প্রচণ্ড দুর্নীতি দেখা দিয়েছে। তাদের কর্তব্যহীনতার ফলে সীমান্ত অঞ্চলে ব্যাপক নৈরাজ্যের সৃষ্টি হয়। সন্ধ্যার পরে কেউ বাড়ী থেকে বেরতে পারে না, দরজা বন্ধ করে থাকতে হয়। রাজ্যসরকারের সেই দায়িত্ব থাকতে পারে না। এই দায়িত্ব সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের। স্বভাবতঃই ডাকাতির ব্যাপারটা এইক্ষেত্রে তুললে হবে না, সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের বি, এস, এফ, এর এবং সেটা তাদের ভাবতে

ব। এই প্রসঙ্গ আজকে মনে করিয়ে দেওয়ার দায়িত্ব আছে। যদি প্রয়োজন হয় াহলে দিল্লীর সঙ্গে কথা বলতে হবে। রাজ্যের বিভিন্ন সীমান্তবর্তী এলাকায় প্রয়োজন ল বি, এস, এফ, ব্যাপকভাবে বাড়াতে হবে। সেইদিকটায় দিল্লীর দৃষ্টি আকর্ষণ করতে ব। করিমপুর, তেহট্ট, চাপড়া, মুর্শিদাবাদ, পশ্চিমদিনাজপুরের সীমান্ত অঞ্চলে যে াপক ডাকাতি হয় বি, এস, এফ, না বাড়ালে আমরা যারা সীমান্ত এলাকার মানুষ ারা কিছুতেই রেহাই পাব না। মাননীয় স্পীকার মহাশয়, আমি এই প্রসঙ্গে একটি থা বলতে চাই সাত্তার সাহেব যে কথা উল্লেখ করলেন—বামফ্রন্ট সরকারের আমলে গত ৫ বছরে কৃষক, শ্রমিকদের লড়াই সংগঠিত হয়েছে, সাধারণ মানুষের চেতনা গড়ে ঠেছে। এতে করে সংকীর্ণ জাতপাতের উর্দ্ধে উঠতে শিখেছে গ্রামের সাধারণ গরীব নুষ। কিন্তু তাসত্ত্বেও চাপড়াতেও অত্যন্ত দুঃখজনক ঘটনা ঘটে গেল। প্রশাসন অতি ৎপরতার সঙ্গে ব্যবস্থা গ্রহণ করল। মুর্শিদাবাদের বেলডাঙ্গায় দুঃখজনক ঘটনা ঘটে াল। কতিপয় সমাজবিরোধী মানুষ সাম্প্রদায়িক গোলমাল বাধাবার চেষ্টা করেছিল। সইক্ষেত্রেও প্রশাসন তৎপরতার সঙ্গে তার মোকাবিলা করেছে। যেদিনের ঘটনা সইদিনেই তার সমাপ্তি ঘটিয়েছে। সেই ক্ষেত্রে বামফ্রন্টের কর্মীরা তাদের জীবন বিপন্ন রে গ্রামে গ্রামে ঘুরে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে এনেছে। সেখানে মধুর সম্প্রীতির পরিবেশ তরী হচ্ছে। এই যে ডাকাতি হচ্ছে, সেই বিষয় নিয়ে প্রতিক্রিয়াশীল চক্র এবং ংগ্রেসীরা যেন রাজনৈতিক মুনাফা অর্জন করার চেষ্টা না করেন—তা যদি করেন তাহলে সখানকার সাধারণ মানুষের বর্গা আন্দোলনের মধ্য দিয়ে, খাস জমির লড়াই-এর মধ্য দয়ে য়ে সংগঠিত আন্দোলন গড়ে উঠেছে আন্দোলনের মধ্য দিয়ে তারা এই াম্প্রদায়িকতার বিরুদ্ধেও লড়বে। এর মধ্য দিয়ে তারা সেখানে একটা হজ, সরল পরিবেশ গড়ে তুলবে। তাসত্ত্বেও আমি মাননীয় মুখ্যমন্ত্রীর ষ্টি আকর্ষণ করছি সেখানে ৪ জনের মৃত্যু ঘটেছে। এই পরিবেশের মধ্যে াড়িয়ে আমাকে এই কথা বলতে হচ্ছে। এই ঘটনাকে প্রতিক্রিয়াশীল চক্র াজকে কাজে লাগাতে চায়। সাম্প্রদায়িকতার ব্যাপারটা আর, এস, এস, ব্যাপকভাবে প্রচার করার চেষ্টা করছেন। ওখানে মানুষ প্রতিরোধ করছেন। কিন্তু তাসত্ত্বেও প্রশাসনকে আরো সতর্ক হতে হবে। প্রশাসনিক শৈথিল্য, অসতর্কতা বড় রকমের বিপর্যয় ডেকে আনতে পারে। সেই দিকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয় চুরি, ডাকাতি কেন বাড়বে না? চুরি, ডাকাতির মূল কারণ হল—অতীতে যা কোনদিন ছিল না, অতীতের কংগ্রেসের আমলে যা ছিল না—অতীতের কোন রাজনৈতিক দল পরিকল্পিতভাবে সমাজবিরোধীদের নিয়ে, চোর, ডাকাতদের

নিয়ে দল গড়ে তোলে নি। এই ইতিহাস অতীতে ছিল না। কিন্তু আজকে কংগ্রেস (ই) গ্রামে-গঞ্জে তারা পরিকল্পিতভাবে—ওদের আন্দোলন নেই। জোতদাররা আন্দোলন করবে, কল-কারখানার মালিক আন্দোলন করবে? আজকে সাধারণ মানুষের চেতনা যেভাবে জেগে গেছে তাতে ওদের উপায় নেই। গ্রামাঞ্চলের সমাজ-বিরোধীদের নিয়ে, চোর, ডাকাতদের নিয়ে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছেন। তাই বলছি পরিকল্পিত রাজনৈতিক দলের নেতৃত্বে—কংগ্রেস (ই)-র নেতৃত্বে এখানে যে ঘটনা ঘটছে, তা অতীতে কখনও ঘটেনি। সেইজন্য আমার বক্তব্য হল, ওদের নেতাদের সমস্ত শক্তি, পুঁজি ফুরিয়ে গেছে, তাই আজকে সমাজবিরোধী আশ্রয়ের পথে তাদের রাজনীতি বাঁচাবার চেষ্টা করছেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই নৈরাজ্যের উৎস কোথায়, সেটা একটু খতিয়ে দেখতে হবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-30—6-40 P.M. ]

**শ্রীআবদুল মান্নান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় পুলিশখাতের যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন সে সম্পর্কে আলোচনা করতে যাবার আগে আমি একটি কথা বলতে চাই। স্যার, কথাটি হচ্ছে, একটি টক আমের যে কোন অংশই কেটে খাওয়া হোক না কেন সেটা টকই হবে। যেখানে মূল বাজেটটাই জনস্বার্থ বিরোধী সেখানে তার একটা অংশ পুলিশ বাজেট সেটা কোনদিন জনস্বার্থের পক্ষে হতে পারে না, তাও জনস্বার্থবিরোধী। আজকে সরকারপক্ষের সদস্যরা বলে বেড়াচ্ছেন এই সরকারের আমলে দেশের বা রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতির উন্নতিসাধন তারা করতে পেরেছেন। আমার আগের অনেক বক্তাই একথা বলে গেলেন, আমি এ সম্বন্ধে শুধু একটি রিপোর্ট তুলে ধরতে চাই। এ বৎসর সারা পশ্চিমবাংলায় খুন হয়েছে ৮৯ জন, ধর্ষণের ঘটনা ঘটেছে ২০টি, পিটিয়ে হত্যা করা হয়েছে ৯১ জনকে, সংঘর্ষে নিহত ৩৬ জন, ব্যাঙ্ক ডাকাতি হয়েছে ১২টা, পুলিশ ফায়ার করেছে ৩৫ জায়গায় এবং তাতে নিহত হয়েছে ২৬ জন। তা ছাড়া গোলাবাড়ী থানাতে মালিপাঁচঘরা থানায় দুলাল রায়, দাসনগরে পিন্টু, শ্যামপুকুরে শিক্ষক শ্রীদাস নাগ, মানিকতলাতে যুবক মণি পালকে পুলিশ থানাতে পিটিয়ে মারে। আজকে যখন এই অবস্থা পশ্চিমবঙ্গে তখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী দাবী করছেন পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অনেক উন্নতি হয়েছে এবং পুলিশ যেখানে যথাসাধ্য চেষ্টা করছে। তাঁর ভাষণের চতুর্থ অনুচ্ছেদে বলা

য়েছে, 'কঠোর পরিশ্রমের ফলে রাজ্যের অপরাধমূলক কাজকর্ম নিয়ন্ত্রনে রাখা সম্ভব য়েছে। স্যার, একথা যখন বলা হয়েছে তখন দেখা যাচ্ছে এই সরকারের অধীন ালিপুর কোর্টের এ্যাডিশন্যাল আজ মিঃ রামবিলাস গোস্বামী বলেছেন, ডাকাতি ামলায় পুলিশী তদন্তের অবহেলা ডাকাতি বৃদ্ধির কারণ। জয়ন্তবাবু, যামিনীবাবুরা াই বলুন এখানে দেখা যাচ্ছে রাজ্যসরকারের একজন কর্মী, আইন বিভাগের বিচারপতি লছেন, ডাকাতির বৃদ্ধির মূল কারণ পুলিশ। আজকে এমনই অবস্থা যে গত ১১ই প্টেম্বর '৮২ সালে, পুলিশ হাসপাতালে কালিপদ বিশ্বাসের মৃত্যুকে কেন্দ্র করে প্রচণ্ড চৈ হয়েছে। সেখানে পুলিশ লাইনের সমস্ত পুলিশ গিয়ে হাসপাতালে ভাঙ্গচুর করে। খানে এমন অবস্থার সৃষ্টি হয় যে ছুটি থাকা সত্ত্বেও মুখ্যমন্ত্রীকে গিয়ে হোম সেক্রেটারী ীন সেনগুপ্তকে ফোন করে বলতে হয় উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য। এরপর স্যার, ামি আর একটি বিষয় নিয়ে বলতে চাই। আমি স্যার বাইরের ছাত্র আন্দোলনের ঙ্গে যুক্ত। আমি যখন কলেজে পড়তাম তখন মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর একটি ঘটনার থা বলছি। উত্তরপাড়া কলেজে যখন পুলিশী অত্যাচার হয়েছিল প্রফুল্ল ঘোষের ামলে তখন জ্যোতিবাবু সেখানে গিয়ে বলেছিলেন, আমি বুঝতে পারি না শিক্ষায়াতনে করে পুলিশ ঢোকে, সেখানে পুলিশ ঢুকবে কেন? শিক্ষায়াতন হচ্ছে দেবতার ন্দির, সেখানে পূজা করা যায় কিন্তু পুলিশ সেখানে যেতে পারে না। আজকে ভাগ্যের নিষ্ঠুর পরিহাস আমরা বিধানসভার সদস্য হিসাবে দেখতে পাচ্ছি সেই জ্যোতিবাবুর ামলে শুধু একটা শিক্ষায়াতনে নয় পশ্চিমবঙ্গের হাজার হাজার শিক্ষায়াতনে পুলিশী বস্থা রয়েছে। আজকে বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে যদি দেখা করতে যান াহলে সেখানে যে কত পুলিশী বাধাকে অতিক্রম করে যেতে হবে তার ইয়ত্তা নেই। শ্চিমবাংলায় আজ এই অবস্থা চলেছে। আজকে পুরুলিয়া রামকৃষ্ণ মিশনে শিশু াত্রা যে কি অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে সেটা সকলেই জানেন। স্যার, এই সঙ্গে ইতিহাসের একটি অধ্যায়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৪শো বছর াগে এই পৃথিবীর বুকে এজিদ জন্ম গ্রহণ করেছিলেন। ফোরাত নদীর উপকূলে তিনি ল বন্ধ করে দিয়ে অনাহারে মেরে ফেলার চেষ্টা করেছিলেন হজরত মহম্মদের শধরদের। পৃথিবীর মানুষ ভেবেছিল এজিদ হয়ত শেষ হয়ে গিয়েছে। কিন্তু াজকে নয়া এজিদ জ্যোতিবাবুর বংশধরদের দেখতে পাচ্ছি রামকৃষ্ণ মিশনে শিশু যারা য়েছে তাদের খাদ্য পর্যন্ত বন্ধ করে দেবার চেষ্টা চালাচ্ছে। বিধানসভায় বারবার বলা ত্ত্বেও আজ পর্যন্ত সেখানে গেটের চাবি দেওয়া হল না। আজকে সেখানে শিশুরা একটা অসহায় অবস্থায় দিন কাটাচ্ছে। স্যার, আমরা একটা কথা পড়েছিলাম, জানি

না সেটা পরিষদীয় রীতি বিরুদ্ধ কিনা যে শুঁড়ির সাক্ষী মাতাল। আজকে জয়ন্তবাবুর দলের লোক, আর, এস, সি'র সত্য ভট্টাচার্য্য মহাশয়, তিনি গত ৩১. ৭. ৮১ তারি ভরতপুরে গিয়ে যে ভাবে লুঠতরাজ করেছেন তা সমস্ত এম. এল. এ দের মানসম্মান ধুলোয় লুটিত করেছে। তারপর পশ্চিমদিনাজপুরের কুশমণ্ডিতে যে বন্দুক লুঠ হয়ে তার সঙ্গে জামসেদ নামে সি. পি. এম-এর একজন অঞ্চল পঞ্চায়েতের লিডার জড়ি বলে পুলিশ রিপোর্টে দেখা গেছে। স্যার, এখানে ব্যাঙ্ক ডাকাতির কথা বলা হ'ল কিছুদিন আগে ডানকুনিতে যে ব্যাঙ্ক ডাকাতি হয়েছিল সেখানে তাদের ধরে দিয়েছি যুব কংগ্রেসী কর্মীরা। সেখানে তাদের রিওয়ার্ড দেওয়া তো দূরে থাক তাদে বিরুদ্ধেই আজকে কেস করা হয়েছে। স্যার, আজকে যে দিকে দিকে খুন, ডাকাতি রাহাজানি হচ্ছে তার সঙ্গে কোথাও না কোথাও সি. পি. এম-এর অঞ্চল প্রধান থেকে আরম্ভ করে এম. পি.-রা পর্য্যন্ত জড়িত। স্যার, যেখানে রাজ্যের এম. এল. এ-র এম. পি-রা এইসব কাজের সঙ্গে জড়িত সেখানে সেই রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি কখনও উন্নত হতে পারে না। আমি স্যার, এই বাজেটকে দেশের নিপীড়িত নির্যাতী এবং সর্বোপরি সাধারণ মানুষের স্বার্থের পরিপন্থী বাজেট বলে মনে করি, তাই এ বাজেটের আমি বিরোধিতা করছি।

**ডঃ ওমর আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভায় যে ব্যয়-ববাদ্দের দাবী উত্থাপন করেছেন সেই ব্যয়-বরাদ্দের দাবীকে আমি সমর্থন করছি আমাদের যে সমাজ ব্যবস্থা সেটা হচ্ছে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা এবং একথা মাননীয় সদস্যা অপরাজিতা গোপ্পীও বলেছেন। এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে যতদিন যাচ্ছে তত দেখাচ্ছে সমাজের অবক্ষয় বাড়ছে, এবং তার অনিবার্য পরিণতিতে অপরাধও বাড়ছে, অপরাধের প্রবনতাও বাড়ছে, খুন ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ বাড়ছে। শুধু তাই নয়, মহাজনদের উপর অত্যাচার বাড়ছে, সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গাম চলছে, বিচ্ছিন্নবাদী আন্দোলন হচ্ছে, হঠকারিতাও হচ্ছে। এই পরিস্থিতিতে দেখা যাচ্ছে যে সারা ভারতবর্ষের অপরাধের হারও বাড়ছে। কিন্তু বিচার বিশ্লেষণ করলে দেখা যাবে যে এই হার অন্যান্য রাজ্যের যে ভাবে বাড়ছে সেই তুলনায় পশ্চিমবঙ্গে বাড়ছে না। এখানে খুন হচ্ছে না, ডাকাতি হচ্ছে না, নারী ধর্ষণ হচ্ছে না, তা নয়। এখানেও তা হচ্ছে এবং হচ্ছে বলেই আমাদের এই সম্পর্কে সতর্ক থাকতে হবে এবং যাতে এগুলি বন্ধ করা যায় তার জন্য সর্বপ্রকার ব্যবস্থা করতে হবে এবং সেই ব্যবস্থা করার কথা মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণের মধ্যে বলেছেন। কিন্তু এই কথা স্বীকার করতে হবে যে এই ধরণের ঘটনার হার অন্যান্য রাজ্যে যে ভাবে বাড়ছে সেই

ভাবে পশ্চিমবঙ্গে বাড়ছে না। তার কারণ হচ্ছে পশ্চিমবঙ্গে বামপন্থী সরকারের দ্বারা শাষিত হচ্ছে, যে বামপন্থীরা জনসাধারণের আন্দোলনকে বিশ্বাস করে, যে বামপন্থীরা একতরফা ভাবে কোন ঘটনার বিচার করেনা, যারা ঘটনার এদিক-ওদিক বিচার করে সিদ্ধান্ত গ্রহণ করে। আজকে সেজন্য দেখা যাচ্ছে পুলিশের মধ্যে যে মানসিকতা সৃষ্টি করা হয়েছিল, পূর্বতন সরকারের পুলিশ মানে ছিল বড়লোকেদের সাহায্য করবে, পুলিশ মানে যেখানে শ্রমিক মালিকের মধ্যে বিরোধ হবে সেখানে মালিকের পক্ষে দাঁড়াবে, পুলিশ মানে ছিল যখন গ্রামে জোতদার ভাগচাষীর লড়াই হবে, গরীব চাষীর লড়াই হবে তখন জোতদারের পক্ষে দাঁড়াবে। আজকে এর পরিবর্তন হচ্ছে। আজকে শ্রমিক মালিকে লড়াই হলে পুলিশ মালিকের পক্ষে দাঁড়াচ্ছে না, কায়েমী স্বার্থকে রক্ষা করার জন্য দাঁড়াচ্ছে না, কৃষকের সঙ্গে জোতদারের লড়াইতে পুলিশ জোতদারের পক্ষে দাঁড়াচ্ছে না। সেই রকম অবস্থায় যারা ধনিকশ্রেণীর প্রতিনিধিত্ব করেন, যারা মালিকের স্বার্থ করতে চান, যারা জোতদারের স্বার্থকে রক্ষা করতে চান, স্বভাবতঃই তারা এতে ক্ষুব্ধ হবেন এবং সেই কারণেই তারা সমর্থন করবেন না। সুতরাং তাদের সমর্থন করা না করার অর্থ আমরা বুঝি। একথা ঠিক যে পুলিশের মানসিকতার আমূল পরিবর্তন হয়ে যায়নি। তবে এই পরিবর্তন হচ্ছে, হাওয়া বইতে শুরু করেছে, যা আমরা গত ৫ বছরে উপলব্ধি করতে পেরেছি।

[ 6-40—6-50 P. M. ]

আগের দিনে পুলিশ অফিসারদের কাছে সাধারণ লোকেরা কোন রকম ভাল ব্যবহার পেত না। অতীতে সাধারণ মানুষ থানায় গেলে তাদের সঙ্গে যে ব্যবহার থানার অফিসাররা করত, তাতে তারা থানায় যেতে ভয় পেত। কোন ঘটনা ঘটে গেলেও সে সম্পর্কে তারা পুলিশকে জানাতে পারত না, প্রতিকার দাবী করতে পারত না। কিন্তু বিগত ৫ বছর ধরে আমরা দেখেছি থানার দ্বার সাধারণ মানুষের কাছে অবারিত, তারা তাদের দুঃখ দুর্দশা থানায় গিয়ে জানাতে পারছে প্রতিকার দাবী করতে পারছে এবং বহু ক্ষেত্রে প্রতিকার পাচ্ছে। সুতরাং এই যে পরিবর্তন আজকে ঘটেছে, এটাকে আমাদের সমর্থন করতে হবে এবং সেই সঙ্গে আগামী দিনে আরো ভাল করে প্রমাণ করতে হবে যে, পুলিশ হলো সমাজের সাধারণ লোকের বন্ধু। যত দিন পর্যন্ত সেই পরিবর্তন আমরা আনতে পারছি তত দিন পর্যন্ত আমাদের সকলকে সমবেত-ভাবে চেষ্টা করতে হবে। সেই চেষ্টা শুধু প্রশাসনিক ক্ষেত্রেই করলে হবে না, সাংগঠনিক দিক থেকেও আমাদের সকলকে সেই চেষ্টা চালিয়ে যেতে হবে, তাহলেই প্রশাসন এগিয়ে যেতে পারবে। এই বাজেটের মধ্যেই স্বীকার করা হয়েছে যে,

পুলিশ সব ক্ষেত্রেই নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে যে চলছে, তা নয়। অনেক ক্ষেত্রে তারা নিরপেক্ষতা অবলম্বন না করে বিশেষ পক্ষকে সমর্থন করার চেষ্টা করে। তা কোথাও কোথাও অতিরিক্ত তত্পর হয়ে পড়ে, আবার কোথাও কোথাও তত্পরতাকে অত্যন্ত সীমাবদ্ধ করে রাখে। এরকম অবস্থা এখনো পুলিশের মধ্যে রয়েছে। এ অবস্থার পরিবর্তন করা দরকার কিন্তু তার জন্য এই বাজেটের সমালোচনা করার কো দরকার নেই। তার কারণ হলো সরকার পরিষ্কার নির্দেশ দিয়েছেন, পুলিশকে নিরপেক্ষতা বজায় রাখতে হবে, কোন শ্রেণীকে বিশেষ পক্ষপাতিত্ব দেখানো চলবে না কোন রাজনৈতিক দলকে বিশেষ পক্ষপাতিত্ব দেখানো চলবে না। বামফ্রন্ট সরকা এই পরিষ্কার নির্দেশ দিয়েছেন এবং এর নির্দেশ যদি কোন পুলিশ অফিসার পাল না করে তাহলে তার বিরুদ্ধে বামফ্রন্ট সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন যদি কোনো পুলিশ অফিসার শাসক দলকে সন্তুষ্ট করার জন্য সমস্ত বামফ্রন্টে ভাবমুর্তিকে নষ্ট করার মত ঘটনা ঘটায়, তাহলেও তার বিরুদ্ধেও বামফ্রন্ট সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবে। আমরা জানি অতীতে পুলিশ নিরপেক্ষতা বজায় রাখতে পারেনি, এরকম বহু ঘটনা ঘটেছে। পুলিশ কায়েমি স্বার্থকে রক্ষা করবার চেষ্টা করছে, কোনো একটি রাজনৈতিক দলকে খুশী করবার চেষ্টা করেছে। কিন্তু এই সরকারের আমলে যখনই কোথাও এজাতীয় ঘটনা ঘটেছে এবং তার বিরুদ্ধে সুনির্দিষ্টভাবে যখনই সরকারের কাছে অভিযোগ এসেছে তখনই তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যেও তার নজির আছে সুতরাং আমরা মনে করি নিরক্ষেপতা অর্থে গরীব মানুষের স্বার্থে নিরপেক্ষতা অবলম্বন করতে হবে। জমির মালিক এবং কৃষকের লড়াই-এ গরিব কৃষকের পক্ষে নিরপেক্ষতা অবলম্বন করতে হবে।

আজকে যেভাবে পুলিশ প্রশাসন চলছে, তাদের যে সমস্ত অসুবিধার মধ্যে, যে পরিবেশের মধ্যে কাজ করতে হয় সেসমস্ত দিক গুলিরও আমাদের বিচার বিবেচনা করার দরকার আছে। আজকে এটা আনন্দের কথা যে, বর্তমান বামফ্রন্ট সরকার সে সম্পর্কে বিচার বিবেচনা করছেন। যাতে তাদের জীবনযাত্রার মানের উন্নতি ঘটানো যায়, পরিবেশের উন্নতি ঘটানো যায় এবং তার ফলে যাতে তাদের কাজ কর্মের উন্নতি ঘটানো যায় তার জন্যই বিচার বিবেচনা করে চেষ্টা করা হচ্ছে।

সুতরাং এই বাজেট বক্তিতার নেতি-বাচক দিক এবং ইতি-বাচক দিক, দুটো দিকই আছে। ইন্দিরা কংগ্রেসের সদস্যরা শুধু মাত্র নেতি-বাচক দিক থেকেই সমালোচনা করলেন। অথচ অন্য দিকটা যম্পর্কে কিছু বললেন না। আজকে

এখানে পুলিশ বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে বা নকশালপন্থীদের হটকারী আন্দোলনকে মাথা তুলতে দিচ্ছে না, সুতরাং পুলিশের এই ভূমিকা অন্ততঃ তাঁদের সমর্থন করা উচিত। কিন্তু সেটুকুও তাঁরা করেননি।

পরিশেষে এই কয়টি কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী যে পুলিশ বাজেট পেশ করেছেন প্রথমেই আমি তার তীব্র প্রতিবাদ করছি। উনি আজকে ১৯৮২-৮৩ সালের জন্য ১০০ কোটি ৭৯ লক্ষ ৮৩ হাজার টাকার পুলিশ খাতের বাজেট পেশ করেছেন? আজকে আমরা দেখতে পাচ্ছি এই সরকার উন্নয়ন খাতের বাজেট কমিয়েছেন, কিন্তু পুলিশ খাতের বাজেট বাড়িয়েছেন এবং এই বিষয়ে বিভিন্ন বক্তাই তাঁদের বক্তব্য এখানে রেখে গেছেন। ঠিক পুলিশ খাতে বাজেট যেভাবে বেড়েছে গত ৫ বছরে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের সম্পদ কিছু বাড়েনি। বামফ্রন্টের মন্ত্রী ও এম. এম. এদের যেভাবে সম্পদ বেড়েছে ঠিক তেমনি সমানুপাতিকহারে পুলিশ বাজেটকে বাড়ানো হয়েছে। বর্তমানে পশ্চিমবঙ্গের পুলিশ চলছে পুলিশ য়্যাসোসিয়েসানের অঙ্গুলিহেলনে। পশ্চিমবাংলায় যতগুলি থানা আছে ততগুলি থানায় দলের সি. পি. এম ক্যাডাররা বসে থানা পরিচালনা করছেন। যখন খুন হয়, ডাকাতি হয়, ধর্ষণ হয় তখন থানায় অভিযোগ জানাতে গেলে থানার আই. সি. বলেন আমাদের করার কিছু নেই পাওয়ারে যারা আছেন তাদের কথায় চলতে হয়। এই জিনিষ প্রত্যেকটি জেলায় চলছে। হাওড়ার আই. সিকে যদি বলা হয়, কলিকাতার আই. সিকে যদি বলা হয় এবং তারা যদি নায্য পথে চলেন তাহলে তাদেরকে পশ্চিমদিনাজপুর, অথবা দার্জিলিং অথবা কুচবিহারে ট্রান্সফার করে দেওয়া হয়। সুতরাং বৎসরের শেষে তাদের ছেলেমেয়েরা যাবে কোথায়, তাই বাঁচবার তাগিদে তারা মুখটি বুজে থানা চালাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি উত্তর কলকাতায় একজন পুলিশ য়্যাসোসিয়েসানের নাম করা সদস্য, নাম করা পাণ্ডা গোটা থানাটিকে কব্জা করে রেখে দিয়েছেন। তার কথামত সবাইকে কাজ করতে হচ্ছে যেহেতু তার সঙ্গে জ্যোতিবাবুর একটি মধুর সম্পর্ক আছে এবং বামফ্রন্টের এম. এল. এদের সঙ্গে মধুর সম্পর্ক আছে যেহেতু ভয়ে কোন অফিসার তার উপর কথা বলতে পারে না। আজকের দৈনিক সংবাদপত্রে এটা আছে। প্রমোদ দাসগুপ্ত আলিমুদ্দিন ষ্ট্রিটের বাড়ী থেকে বসে ১৯৭৭ সালে ক্ষমতায় আসবার পর থেকে এত রাজবন্দী ছেড়ে দিয়েছেন যারফলে তারা প্রকাশ্য রাজপথে ধর্ষণ থেকে

সুরু করে খুন, জখম, ডাকাতি, নিত্য-নৈমিত্তিক করে চলেছে। পুলিশ যদি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে যান তাহলে আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে হুমকি আসে, তোমরা এখান থেকে ট্রান্সফার হয়ে অন্য যায়গায় চলে যাবে। এইভাবে দলীয় লোকেদের দ্বারা পুলিশ প্রশাসনের কাজ চলছে। গত ৫ বছরেও একটা কালো-বাজারি, একটাও মজুতদারকে আপনারা এ্যারেষ্ট করতে পারেননি। অথচ প্রকাশ্য রাজপথে বড় বড় কথা বলে বেড়াচ্ছেন। আপনারাই বলেছিলেন ক্ষমতায় এলে কিভাবে এদেরকে টাইট দিতে হয় আমরা দেখিয়ে দেবো কিন্তু তা পারেনি। গত ৫ বছরে বড়বাজার এলাকা থেকে একটাও মজুতদার কালোবাজারিদের ধরতে পারেননি। আজকে সাধারণ মানুষের নিরাপত্তার অভাব, তারা রাস্তায় বেরুতে পারে না। চুরি-ডাকাতি, ছিনতাই পশ্চিমবঙ্গের সর্বত্র নিত্য-নৈমিত্তিক ঘটনা। আমরা দেখেছি, যখন মাননীয় মুখ্যমন্ত্রীর পুত্রবও এ্যাটাচি কেস হারিয়ে গেল তখন ২৪ ঘণ্টাও সময় লাগলো না, পুলিশ খুঁজে বের করে দিলেন। কিন্তু সাধারণ মানুষের যদি কোন কিছু হারিয়ে যায় তখন থানায় ডায়েরী করতে গেলে তা নেওয়া হয় না। অত্যন্ত লজ্জার কথা, নির্লজ্জের মতন এইভাবে গোটা পশ্চিম-বাংলাকে চালাচ্ছে। এই বাজেটে জ্যোতিবাবু নকসালদের ব্যাপারে বলেছেন পুলিশ প্রশাসন সজাগ। নকসালরা যাতে তৎপর না হতে পারে। ভাল জিনিষ, আমি সাধুবাদ জানাচ্ছি। কিন্তু জ্যোতিবাবুর লোকেরা নকসাল পন্থীর নামে কুচবিহার, দার্জিলিং, হাওড়া, বর্ধমান প্রভৃতি জায়গায় যে কাণ্ডকারখানা করে বেড়াচ্ছে—পুলিশ আপনাদের ভয়ে কিছু বলছে না—সেইদিকে একটু নজর দিন তাহলে পশ্চিমবাংলার মানুষ আশির্বাদ করবে। তারপর উনি যুক্ত পরামর্শ কমিটি করেছেন যাতে পুলিশের ভাল হয়, আবাসন ইত্যাদি ইত্যাদি সুযোগ-সুবিধা দিতে চান। কিন্তু আমরা জানি না এই যুক্ত পরামর্শ কমিটিতে কাদের কাদের রেখেছেন ? কোন নাম করা ক্যাডার এই যুক্ত পরামর্শ কমিটিতে থাকলে সেই যুক্ত পরামর্শ কমিটি প্রহসনে পরিণত হবে। তারপর উনি পুলিশের মধ্যে যে দূর্নীতি আছে তার কথা বলেছেন। আমি হাওড়ায় থাকি, মালি পাঁচঘড়া থানার অন্তর্গত। মাননীয় পরিষদীয় মন্ত্রী শ্রীপতিতপাবন পাঠক মহাশয়ও ঐ একই থানা এলাকায় থাকেন। সেখানে সন্ধ্যার পর কোন ভদ্রলোক রাস্তায় বেরুতে পারে না। সেখানে সমাজ বিরোধিদের আখড়া হয়ে দাঁড়িয়েছে আর থানার অফিসার প্রকৃতিস্থ থাকে না। তাই আমি বলছি, আপনারা যদি পুলিশ প্রশাসনের দুর্নীতি দমন করতে চান তাহলে দয়া করে আপনারা সেইদিকে নজর দিন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-50—7-00 P.M. ]

**ডাঃ হৈমী বসু ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আমার বক্তব্যের সুরুতে শ্রী আর. বি. গোস্বামী যে মন্তব্য করেছেন আমাদের পুলিশ সম্পর্কে সেটা পড়ে শুনিয়ে দিচ্ছি। ২৪ পরগণার দায়রা জজ একটি ডাকাতির মামলা প্রসঙ্গে বলেছেন, 'পুলিশের হেলাফেলা, তদন্ত, তদারকির অবহেলার জন্য রাজ্যে ডাকাতি বাড়ছে। ডাকাতি বাড়ার জন্য পুলিশ প্রশাসনই দায়ী, ডাকাত বা সমাজ বিরোধী বলে যাদের অভিযুক্ত বা চিহ্নিত করা হয় বহু ক্ষেত্রে তাদের অনেকেই তা নয়। স্যার, আপনার মাধ্যমে আমি কয়েকটি ঘটনার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এরা যে শুধু মাত্র রাহাজানি, খুন বাড়িয়ে চলেছেন তা নয়, তার থেকেও বড় যে ঘটনা ঘটছে এখানে সেটা আরও মারাত্মক। কিছুক্ষণ আগে সরকার পক্ষের সদস্য এবং সদস্যারা পুঁজিপতি সিসটেম, বুর্জোয়া পুলিশ ইত্যাদি অনেক কথা বললেন, কিন্তু এখানে আমরা দেখতে পাচ্ছি, যেকথা আগে মাননীয় সাত্তার সাহেব বলে গেলেন আমি তাঁর সঙ্গে একমত হয়ে বলছি, যে পুলিশকে শুধুমাত্র নির্যাতনের যন্ত্র হিসাবে ব্যবহার করা হচ্ছে না, তাকে একটা দলীয় হাতিয়ার হিসাবে ব্যবহার করা হচ্ছে, এটাই সবচেয়ে বড় দুঃখের কথা। শুধুই যে কংগ্রেসের বিরুদ্ধে ব্যবহার করা হচ্ছে তা নয়, বামফ্রণ্টেরও কিছু শরিকের বিরুদ্ধে ব্যবহার করা হচ্ছে। স্যার, আমি একটা ঘটনা আপনার মাধ্যমে তুলে ধরছি। ৪, ৫, এবং ৬ তারিখের কাগজে আপনারা দেখেছেন, গোঘাটার ঘটনা সম্পর্কে যা বেরিয়েছে। ১৬।৭।৮২ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী ইনভেষ্টিগেশনের অর্ডার দেন এবং আমি কোট করছি, মাননীয় স্বরাষ্ট্রনন্ত্রী মহাশয়ের অবগতির জন্য যে সাধনজ্যোতি বর্মন ডি. আই. জি. (পুলিশ) আই. বি. ওয়েষ্ট বেঙ্গল ইনভেষ্টিগেসন করেন, করে রথীন সেনগুপ্ত হোম সেক্রেটারীর কাছে একটা রিপোর্ট দাখিল করেছেন। সেই রিপোর্ট আণ্ডার অর্ডার নং ৩১৯ ৯০৪৮২ (হুগলী) জেনারেল, তাতে বলা হচ্ছে, আমি একটা জিনিষ পড়ে শোনাচ্ছি···It is a fact that the law and order situation in entire Goghat Constituency has been seriously affected due to violent interparty clashes, incidents of looting and forcible harvesting of paddy. The entire area since to have turned to be a political battlefield between CPM and Forward Block, two constituents of the Left Front, who have joined the race for establishment of their supremacy in the area.

স্যার, আমি খুব বিনীতভাবে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবী করছি, এই রিপোর্ট তিনি হাউসের সামনে লে করুন।

স্যার, আরও কি করা হচ্ছে জানেন? বিভিন্ন থানায় ভাল ছেলে, সত্যিই তার কোন অপরাধ নেই, তাকে ধরে নিয়ে আসা হচ্ছে এবং যখন আমরাও গিয়ে বলছি ও. সি. কে যে, ভাল ছেলেগুলোকে কেন ধরছেন? তখন আমাদের কাছে তাঁরা বলছেন? ও একটা ব্যারগলার, একটা ক্রিমিন্যাল, ওর হয়ে বলবেন না। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাচ্ছি, ঠিক তার ৩-৪ ঘণ্টা পরেই আমরা দেখতে পাচ্ছি, সেই ছেলে বেরিয়ে এসেছে। খবর নিলাম যে, কি ব্যাপার? সে বললে, 'আপনারা তো কিছুই করতে পারলেন না, সি. পি. এম. দাদাদের বললাম, আর সঙ্গে সঙ্গে ছাড়া পেলাম।' স্যার, ৪ ঘণ্টা পরে একটা বাগলার কি করে সত হয়ে যায়? প্রয়োজন হলে আমি আপনাকে প্রমাণ দিয়ে দেব। আরো ঘটনা আমি বলতে চাই। শুধু যে দলবাজী করার জন্য ওরা পুলিশকে ব্যবহার করছে তাই নয়। পুলিশের মধ্যে কিছু কিছু ভালো লোকও আছে, সব খারাপ নয়, তাদের মধ্যে কিছু সৎ অফিসারও আছে। সেই অফিসারদের কি করা হচ্ছে জানেন স্যার? তারা যখন কোন স্টেপ নিতে চান কোন ক্রাইমের বিরুদ্ধে এবং সেখানে যদি সি. পি. এম-এর গুণ্ডারা ইনভলভড হয়, তখন সেই সমস্ত অফিসারদের বলা হচ্ছে—আপনারা ছুটি নিয়ে বসে থাকুন। এই ধরনের ঘটনা ঘটছে কলিকাতা সহরে এবং সারা পশ্চিমবাংলার বুকে। শুধু তাই নয় স্যার, আর একটা জীনিষ আমি পড়ে শোনাচ্ছি। এস. পি. হাওড়া সুলতান সিং বলেছেন—He threw light on a new Phenomenon—crimes in broad day light. As much as 95% of the crime is committed in day light and 5% is committed in the night. সুতরাং ৯৫ পারসেন্ট প্রকাশ্য দিবালোকে হচ্ছে স্যার। কাজেই ক্রিমিন্যালরা ভয়ে যেটা রাত্রে করতো, এখন তারা বুক ফুলিয়ে প্রকাশ্য দিবালোকে ক্রাইম করছে। স্যার, আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বিধানসভায় বলেছেন এবং বাইরের সভাতেও বলতে শুনেছি যে, উনি পুলিশকে বলছেন নিরপেক্ষ থাকতে হবে। খুব ভাল কথা স্যার, হিটলারের মুখেও মাঝে মাঝে সমাজবাদের কথা বলতে শোনা গেছে। কিন্তু পরবর্ত্তীকালে দেখা যেত তিনি জার্মান পার্লামেন্ট-এ সমাজবাদ সম্বন্ধে বক্তিতা দিয়ে এসে বাইরে গেষ্টাপো বাহিনী লেলিয়ে দিতেন গণতান্ত্রিক মানুষের বিরুদ্ধে। এক্ষেত্রে আমরা কি দেখছি স্যার? আমরা আগে গোয়েবেল্‌স-এর গল্প শুনেছিলাম। সেই সূত্র ধরে বলছি যে উনি একজন্ গোয়েবেল্‌স পুষেছেন। স্যার, আপনি জানেন যে আমি রাসবিহারী কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি। সত্যই খুব অন্যায় হয়ে গেছে। এখন তার জন্য আর কি করা যায়? সেই দিন একটা ফতোয়া জারী করা হয়েছে, তার

থেকে সাধারণ মানুষকে বোঝাবার চেষ্টা করা হচ্ছে যে, আমি ঐ এলাকার এম. এল. এ. নই। কিছুদিন আগে গড়িয়াহাট থানায় একটা ওপেনিং সেরিমনি হয়ে গেল। থানাটি সিচুএটেড এ্যাট ২ ডোভার লেন, হুইচ ইজ ওয়েল-নোন সাইট অফ দি রাসবিহারী কনষ্টিটিউয়েন্সী। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তিনি সেখানকার ভোটার এবং সেখানে তাঁর রেসিডেণ্ট এবং তিনিই বাড়ীর মালিক। সুতরাং তিনি এইসব জানেন না তা নয়। অনুষ্ঠান সূচীতে লেখা হ'ল স্থানীয় বিধায়ক শচীন সেনের ভাষণ। তিনি ভাষণ দিয়েছেন তাতে আমি আনন্দিত, তাতে আমার কোন ক্ষোভ নেই। আমি সেখানে গিয়ে পুলিশ কমিশনারকে বলেছিলাম স্থানীয় মানেটা কি? স্থানীয় এম. এল. এ. তো আমি। আমাকে কিছু বলতে দেবেন? উনি বললেন না, মুখ্যমন্ত্রীর সময় নেই, আপনাকে বলতে দেওয়া হবে না। স্যার, কোথায় শুনেছেন এইসব জিনিষ? এটা ওয়েল-নোন সাইণ্ড বাই নিরুপম সোম। অর্থাৎ কিনা একজন নির্বাচিত জন প্রতিনিধির কথা লিখিত ভাবে দেওয়া হয়েছে। এটা আপনার কাছে দেবো। শুধু মুখে নয়, লিখিত ভাবে দিয়েছেন। তারপর তিনি বহাল তবিয়তে বিরাজ করছেন। মুখ্যমন্ত্রী সব সময় ওখানে ছিলেন, তিনি সব কিছু দেখেছেন। স্যার গোয়েবেল্‌সের গল্প আমরা শুনেছি। এখানে নিরুপমবাবুকে কি বলে ডাকবো বুঝতে পারছি না। মিঃ নিরুপম সোম বলবো না গোয়েবেল্‌স সোম বলবো। যারা এইভাবে হ্যাঁকে না করতে পারেন, না কে হ্যাঁ করতে পারেন তাদের আর কি বলে আখ্যা দেওয়া যায়? আমি বিনীত ভাবে এই অনুরোধ করবো যে, আপনারা এই প্রচেষ্টা থেকে বিরত থাকুন। আপনার প্রতি আমি ব্যক্তিগত ভাবে খুবই শ্রদ্ধাশীল, রাজনীতিগত ভাবে আমাদের মতভেদ থাকতে পারে। আমি অনুরোধ করবো আপনি এই জিনিষ হতে দেবেন না, এই জিনিষের পরিণতি অত্যন্ত ভয়ংকর এবং সাংঘাতিক। আপনি জানেন হিটলার এবং গোয়েবেল্‌সের কি পরিণতি হয়েছিল। হিটলারের পরিণতির জন্য জার্মান জনসাধারণকে পৃথিবীর মানুষ কি করতে চেয়েছিল সে কথা আপনার নিশ্চয়ই জানা আছে। সেই অবস্থার পুনরাবৃত্তি ঘটতে দেবেন না। এই কয়টি কথা বলে আবদুস সাত্তার সাহেব যে প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিয়ে, এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[ 7-00—7-10 P.M. ]

**শ্রীজ্যোতি বসুঃ** আমি প্রথমে আর একবার মনে করিয়ে দিতে চাই, বহুবার মনে করিয়ে দিয়েছি এই সমাজ ব্যবস্থায় ও অর্থ নৈতিক ব্যবস্থায় পুলিশ সম্বন্ধে আমাদের দৃষ্টিভঙ্গী কি। স্বাধীনতার পর থেকে কংগ্রেসীরাই বেশীর ভাগ সময়ে রাজত্ব করেছেন। কেন্দ্রে তো বটেই, বিভিন্ন রাজ্যেও তাঁরা রাজত্ব করেছেন।

কেন্দ্রে মাত্র ২।। বছরের শাসন বাদ দিয়ে সব সময়েই তাঁরা রাজত্ব করেছেন কাজেই তাঁরা সমাজবিরোধীদের বিভিন্ন কাজে লিপ্ত করেছেন। গণতন্ত্রকে হত্যা করবার ব্যবস্থা তাঁরা তাঁদের দিয়ে করিয়েছেন। সমাজবিরোধীদের তাঁরা এই কাজে লাগিয়েছেন। গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়ার জন্য তাঁদের হাতে নানা রকম আইন আছে। কাজেই, এটা কোন নতুন কথা নয় যে, এখানে সেই একই সমাজ ব্যবস্থা, সেই অর্থ নৈতিক ব্যবস্থা, ধনতন্ত্র, সামন্ততন্ত্র ও কায়েমী স্বার্থের মানুষের আধিপত্য থাকবে। এসব এখানে বামফ্রন্ট সরকার কায়েম থাকা সত্ত্বেও যে থাকবে, এটা না বোঝার কথা তো নয়। একথা আমরা বারেবারে বলেছি, আমরা সরকারে এসে সেই পুলিশ বাহিনীকে ও প্রশাসন বাহিনীকে উত্তরাধিকার সূত্রে পেয়েছি। আমরা মার্কসবাদী, আমরা বাস্তববাদী হিসেবে জানি, এদের নতুন ভাবে শিক্ষিত করে তুলতে হবে যাতে করে পুরানো অভ্যাসগুলো ঝেড়ে ফেলে তাদের দিয়ে উল্টো কাজ আমরা করিয়ে নিতে পারি। তারা আগে যা করেছে তাতে সব অপরাধ তাদের নয়, আমরা এটাও বলেছি। কিন্তু এখন তাদের নতুন ভাবে চিন্তা করতে হবে, জনগণের সঙ্গে সম্পর্ক স্থাপন করতে হবে। তারা জনগণের থেকে দীর্ঘদিন ধরে বিচ্ছিন্ন হয়েছিল। সেই হিসেবেই আমরা চেষ্টা করে যাচ্ছি। আমরা বলেছি, এতে জনগণকে নজর রাখতে হবে, আমরা যাঁরা রাজনীতি করি, তাঁদেরও নজর রাখতে হবে। পুলিশের মধ্যে আমরা খানিকটা সফলও হয়েছি। প্রায় ৬ বছর হয়ে গেল, আমাদের অভিজ্ঞতায় এটা মনে হয়েছে। তাদের মধ্যে গোষ্ঠী আছে, কিছু ব্যক্তি আছে যারা পুরানো, তাদের সবাই এখনও চলে যায় নি। তারা পুরানো কাজকর্মে এখনও অভ্যস্ত। এগুলি অস্বীকার করার উপায় নেই। এইসব শক্তি কংগ্রেসীদের কাছ থেকে মদত পাচ্ছে যাতে আমাদের সরকারের তারা বিরোধীতা করে। আমাদের বিরোধীতা করে যারা সমাজ-বিরোধী তাদের পাশে দাঁড়ানোর জন্য পুরানো সম্পর্ক নিয়ে সেই জিনিষ হচ্ছে। এতে তো কারোর সন্দেহ থাকবার কথা নয়। এই বাহিনী নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। আমরা তো আর বিপ্লব করে সরকারে আসিনি। তা যদি আসতাম, তাহলে ঐ সমস্ত পুলিশদের বাদ দিয়ে ৭০।৮০ ভাগ লোককে আমাদের দল থেকে রাখতে পারতাম। বিপ্লবী সরকারের আলাদা ফৌজ থাকে, নিজের পুলিশ ও নিজস্ব বাহিনী থাকে। এ তো ইতিহাসের কথা। আমরা 'এলেন্দকে' দেখেছি, তার পরিণতি কি হয়েছিল, তাও দেখেছি। ইতিপূর্বে আমরা স্পেনকে দেখেছি। বহু জায়গা, বহু ইতিহাসের ঘটনা আমরা দেখেছি। দ্বিতীয় মহাযুদ্ধের পরের ইতিহাসও আমাদের অজানা নয়। সেইজন্য বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা চলার চেষ্টা করি। আমরা যদি বিপ্লবের মাধ্যমে ক্ষমতায় আসতাম, তাহলে সেই ভাবে শ্রেণী বিন্যাস করে, ফৌজ তৈরী

রে একটা প্রগতিশীল ভূমিকা আমরা গ্রহণ করতাম।

আমরা নজর এইভাবে রেখে চলেছি এবং সেইজন্য আমার বক্তৃতায় আমি বলেছি য প্রচলিত একটি কথা আছে যে সরকার আসুক পুলিশ তাকে সমর্থন করে। কিন্তু আমাদের মত তা নয়, আমরা তা বিশ্বাস করি না আমাদের বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী আছে। ায়েমী স্বার্থের সরকার যদি আসে একটার বদলে আরেকটি আসে তাকে সমর্থন করতে বে সামগ্রিক ভাবে। কিন্তু একটি প্রতিক্রিয়াশীল সরকার যারা কায়েমী স্বার্থের তিনিধি তাদের পরিবর্তে প্রগতিশীল বামফ্রন্ট ক্ষমতায় প্রতিষ্ঠিত হলেও সরকারে ঐ নিষটা হয় না। আমাদের মনে রাখতে হবে পুলিশের মধ্যে নানা রকম গণ্ডগোল বং নানা ধরণের ব্যক্তি আছেন। সেইজন্য নজর রাখতে হবে তাদের শিক্ষিত করে লতে হবে এবং সেই কাজ আমরা করে চলেছি। এখানে আমরা বলেছি পুলিশকে রপেক্ষ হতে হবে, তাদের দৃষ্টিভঙ্গী অন্য রকম হতে হবে, আগে যা ছিল তা হলে লবে না। কংগ্রেসী আমলে যেমন বিরোধীদলের নেতারা খুন হতো তখন কোন মামলা হত না, কেউ গ্রেপ্তার হোত না। কিন্তু আমরা বলেছি এটা চলবে না আপনারা যে ত রিপোর্ট পাবেন সেইভাবে অন্যায়ের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। এটা তাদের আমরা লেছি। আমি দেখেছি পুলিশ নিরপেক্ষতা দেখাবার জন্য হয়তো ওদের উপায় নেই নেক সময় বলেছেন—যারা আক্রমণ করে গেল এবং যারা আক্রান্ত হল উভয় ক্ষকেই গ্রেপ্তার করা হোত। আগেও হয়েছে আমরা দেখেছি আমরা যখন আক্রান্ত তাম তখন আক্রমণকারীকে গ্রেপ্তার করা হোত না। কিন্তু এখন হয়তো নিরপেক্ষতা খাবার জন্য আমরা দেখি দুই পক্ষকেই এ্যারেস্ট করা হয়েছে। যারা আক্রমণকারী দের গ্রেপ্তার করা হবে কিন্তু যারা আক্রান্ত তারা কেন গ্রেপ্তার হবে? আমি এই মস্ত ব্যাপারে পুলিশকে বলেছি। পুলিশ আমাকে বলেছে সব সময়ে আমরা ভেষ্টিগেশান করে উঠতে পারি না, পরে যা হয় হবে। দুপক্ষকেই গ্রেপ্তার করা হবে রপর মামলা হবে তখন দেখা যাবে। ওঁরা বলেছেন সিদ্ধার্থবাবুর আমলের কথা। দ্ধার্থবাবুর আমলে প্রায় ১১০০ লোক খুন হয়েছিল। ১৯৭০ সাল থেকে ৭৭ সাল র্যন্ত যে খুন হল তার একটাও তো মামলা হল না, একটাও তো সাজা হল না, কটাও তো গ্রেপ্তার হল না। এই তো জিনিষ আমরা দেখলাম। আমাদের ১১০০ াক কংগ্রেসীদের দ্বারা খুন হয়েছিল। পুলিশ যাদের গুলি করে মেরেছিল তার হিসাব ন্তু এর মধ্যে নেই। আজকে স্ট্যাটিসষ্টিক্স যদি দেখেন তাহলে দেখবেন সেই ঘটনা খনো হয় না। শতকরা ৯৯ ভাগের ক্ষেত্রে পুলিশ এ্যাকশান নেয়। কেউ এখন কথা বলতে পারবে না যে পুলিশ এখন এ্যাকশান নিচ্ছে না। এটা কি বড় কথা

নয়, গৌরবের কথা নয় আমাদের কাছে যে পুলিশ এখানে সাম্প্রদায়িকতার বী এখানে ছড়াতে দেয়নি, আজকে যারা বিচ্ছিন্নতাবাদী তাদের মাথা তুলে দাঁড়াতে দে নি। এটা কম সৌভাগ্যের কথা? এটা তো মনে রাখতে হবে যে পুলিশের এক ভূমিকা আছে। আমি পুলিশকে বলেছি এইসব ব্যাপারে আপনারা শিকার হবেন একথা আমি বক্তৃতার মধ্যে বলেছি। তবে এটাও তো সত্যি তারা তো সমাজে একটা অংশ। কিন্তু এটা তুলনা তো করা দরকার তবে এক্ষেত্রে তুলনা হবে না অ রাজ্যের সঙ্গে যেখানে আইন শৃঙ্খলা কংগ্রেসের পক্ষেও এটা গৌরবের কথা হওয় উচিত। কিন্তু তারা তা মনে করতে চায় না, কেননা এইসব অন্য কংগ্রেস রাজত্বে সঙ্গে তুলনা করলে তাদের বদনাম হবে। এইটাই পশ্চিমবঙ্গের ঐতিহ্য এবং এইটা গৌরব। এইটা বেশীর ভাগ ক্ষেত্রে আপনাদের থেকে স্পষ্ট, অন্য কংগ্রেসী রাজত্বে এ অভাব পরিলক্ষিত হয়। তারপরে কথা বলা হয়েছে, আপনারা সরকারে এসেছেন বলে পুলিশ সব সৎ হয়ে যাবে! তাহলে কি বলবো না হে পুলিশের মধ্যে দুর্নীতি নেই, সব ভালো হয়ে গেছে। আমরা লেখাপড়া করেছি, আমরা মার্কসবাদ পড়েছি, বিজ্ঞান পড়েছি। সুতরাং আমরা এইকথা কি করে বলবো? সাত্তার সাহেব যেটা বলতে পারেন, আমি সেটা বলতে পারি না। যে দুর্নীতির কথা বলছেন, সেটা আপনারাই শুরু করেছেন, আপনাদের কংগ্রেসী দলের নেতৃত্ব থেকেই এটা শুরু হয়েছে। এই দুর্নীতি এবং কোরাপশান সমস্ত কিছু আপনারাই ঢুকিয়েছেন সেখানে একটা ইলেক্‌শানে জিতে বামফ্রন্টরা এখানে এসে সবাইকে সৎ করে দেবে, কোন মূর্খও একথা বলবে না। সেজন্য প্রতিনিয়ত আমাদের নজর রাখতে হবে। কংগ্রেসীদের বলছি শুধু গালিগালাজ আমাদের না করে আপনারা নজর রাখুন পুলিশের প্রতি। কখন কোথায় কি হচ্ছে সেদিকে নজর রাখুন, যাতে এসব বিষয়ে আমরা ব্যবস্থা গ্রহণ করতে পারি।

[7-10—7-20 P.M.]

কিন্তু যেখানে তারা সততার সঙ্গে কাজ করে, নিষ্ঠার সঙ্গে কাজ করে, জীবনের ভয় না করে ডাকাতদের সঙ্গে লড়াই করে, তাদের গ্রেপ্তার করে বা যেখানে পুলিশ এই কাজ করতে গিয়ে নিহত হয় সেখানে তাদের সম্বন্ধে একটা কথাও শুনলাম না। আর একটা জিনিষ হচ্ছে গণতান্ত্রিক অধিকার—এটা কোথাও নেই ভারতবর্ষে আমরা তাদের এ্যাসোসিয়েসান করতে দিয়েছি। কিন্তু সেখানেও ওরা একটাকে আর একটার বিরুদ্ধে উস্কানা দিচ্ছেন সি. পি. আই. এম. বলে। অর্থাৎ এভাবে ওদের মধ্যে একটা গোলমাল বাধাবার চেষ্টা করছেন। রেকগনিশান তো আগে ছিল। কিন্তু আপনারা

তাকে ভেঙ্গে চুরমার করে দেন। তাদের আমরা ট্রেড ইউনিয়ন করার অধিকার দিয়েছি। কতগুলি রুলসের মধ্যে দিয়ে তাদের এ্যাসোসিয়েশান আমরা মেনে নিয়েছি। ভারতবর্ষের পুলিশ মন্ত্রীদের মিটিং-এ যখন যোগ দিই তখন আমাকে অনেকে বলেন পুলিশকে কেন এইসব অধিকার দিয়েছেন? আমরা পুলিশকে বলেছি নিজেদের মধ্যে হানাহানি করবেন না, নিয়ম শৃঙ্খলা মানবেন না এটা হতে পারে না, সরকারের কর্মসূচী মানতে হবে, শৃঙ্খলা মানতে হবে।

**মিঃ স্পীকার:** এ বিষয়ে আমাদের ৩ ঘণ্টা ধার্য ছিল। ৪-১৫ আরম্ভ হয়ে ৭-১৫ শেষ হবার কথা। কিন্তু তা হবে না বলে আমি আরও আধ ঘণ্টা সময় বাড়াবার জন্য আপনাদের অনুমতি চাইছি। আশা করি কারুর আপত্তি নেই।

**শ্রীজ্যোতি বসু:** সেজন্য আমরা জয়েণ্ট কমিটি করেছি যা এর আগে ছিল না। আমাদের এখানে কেন্দ্রীয়ভাবে জেলায় জেলায় জয়েণ্ট কমিটি যতগুলি সংগঠন আছে তাদের প্রতিনিধি সেখানে আছে উপর থেকে নীচ পর্যন্ত। তাদের বক্তব্য অনেক—তার কিছু কিছু মানা হবে, কিছু মানতে পারবো না আগে যাঁরা ছিলেন তাঁরা মনে করতেন চাবুক মেরে পুলিশকে দিয়ে কাজ করাবেন। মহারাষ্ট্রে ওদের কিছু দাবী ছিল। কিন্তু তা মানলেন না, ওদের সঙ্গে কথা বললেন না। পরে অবশ্য কথা বলেছেন। সুতরাং এটা ঠিক নয়। তারা ১০টা দাবী দিল, তার মধ্যে ৫টা মানলাম, ৫টা পারলাম না। দিল্লীতে একটা পুলিশ মিটিং-এ গিয়েছিলাম। সেখানে তাঁরা বলেন তাঁদের এখানে পুলিশ হাউসিং বলে কিছু নেই। আমরা সেখানে পুলিশ হাউসিং-এর জন্য এতদিন পর কিছু ব্যবস্থা করেছি। এর জন্য কেন্দ্রীয় সরকারের যা দেয়া উচিত সেসব দিচ্ছেন না, কিছু দিয়েছেন বাকীটা আমরা দেবো।

তাদের বাড়ী-ঘর কিছু দরকার, এগুলি আমাদের করতে হবে। ওঁরা বলেছেন। পুলিশের জন্য অনেক খরচ বাড়িয়েছি। যামিনী সাহা কতকগুলি অঙ্কের হিসাব দিলেন, তার মধ্যে আমি যাচ্ছি না। পুলিশ খাতে ১০০ কোটি টাকা এই রকম অভিযোগ শুনছি। অন্যান্য রাজ্যে স্ট্যাটিসটিক্স কত সেটা বলতে হবে। এইভাবে স্ট্যাটিসটিক্স হয় না যেভাবে সাত্তার সাহেব বললেন। কিন্তু বেড়েছে কোথায় আমি বলছি, মাস্টার মহাশয় থেকে আরম্ভ করে পৌর সভার কর্মচারী, পঞ্চায়েতের কর্মচারী সকলের মাইনে বাড়ল, আর পুলিশের মাইনে কেটে নেব এটা আইনে হয় না, কোন বিচারের দিক থেকেও এটা কখনও হতে পারে না। আমাদের পুলিশ বাড়েনি, কংগ্রেস থেকে কাট মোশান দেওয়া হয়েছে পুলিশ কেন বাড়ান হয়নি। পুলিশ বাড়ান দরকার ক্রাইম যখন বাড়ছে।

(চিৎকার ও হাততালি)

এই সামাজিক অবস্থার মধ্যে এত বেকার সমস্যা দেখা দিয়েছে, এতে ক্রাইম বাড়বে না? কোটি কোটি বেকার হচ্ছে সমস্ত জায়গায়, গোটা ভারতবর্ষে অন্যায় অপরাধ বাড়ছে। এতে চিৎকারের কি আছে, হাততালি দেওয়ার কি আছে বুঝতে পারছি না। কিন্তু টাকা পয়সা কোথায়? এত টাকা নেই। পুলিশকে গাড়ী দিতে হবে, ইক্যুইপমেন্ট দিতে হবে, তারা মোবাইল যাতে হয় তার ব্যবস্থা করতে হবে, তা না হলে শুধু পুলিশ বাড়ালেই তাদের তৎপরতা যোগ্যতা বাড়ে না, তার জন্য সাংগঠনিক ব্যবস্থা করা দরকার যাতে তাদের যোগ্যতা বাড়ে। সেইজন্য খরচটা হয়েছে। আমি খুব বেশী স্ট্যাটিষ্টিক্‌সের মধ্যে যাচ্ছি না, কিন্তু দু'একটা না বললে হবে না। আমরা ইণ্ডিপেণ্ডেন্ট স্টেট নই, আমরা পার্ট অব এ ইউনিয়ন। ভারতবর্ষের অন্যান্য জায়গায় বাড়ছে কি কমছে, আমাদের এখানে বাড়ছে কি কমছে এইসব করে আমরা পরস্পর পরস্পরের থেকে শিখব, কি করতে হবে দেখব। আমরা যে পুলিশ বাড়াতে পারিনি এটা আপনারা বুঝবেন। প্রতি ১০ হাজার লোকে পশ্চিমবঙ্গে পুলিশ হচ্ছে ১২.৯৬, আর মহারাষ্ট্রে সেখানে ১৫.২০, রাজস্থানে ১৩, পঞ্জাবে ১৮, গুজরাটে ১৭, আসামে ১০.২০, এইরকম ভাবে আমাদের কাছে একটা পরিসংখ্যান আছে। আমাদের সেই হিসাবে পুলিশ কম বড় বড় কতকগুলি রাজ্য থেকে। আমি আগেই বলেছি অপরাধ প্রবণতা বেড়েছে এবং অপরাধও বেড়েছে। কলকাতায় ১৯৮০ সালে ডাকাতি হয়েছে ৪৭, দিল্লীতে ৪০, বোম্বেতে ৫২। রবারি আমাদের এখানে ২৯৬, দিল্লীতে ২৭৭, বোম্বেতে ২৮৩। খুন কলকাতায় ১১৭, দিল্লীতে ১৬২, বোম্বেতে ২১৭। চুরির হিসাব সব সময় আমার পছন্দ নয়, কারণ, চুরি যখন হয় তখন সবাই থানায় রেকর্ড করায় না। যাই হোক, চুরি কলকাতায় ৮২৯, দিল্লীতে ২৪৭৮, বোম্বেতে ২৩৪৬। তারপর ১ লক্ষ মানুষ যেখানে সেখানে ক্রাইমের স্ট্যাটিষ্টিক্‌স কি—এটা আমি জাষ্টিফাই করবার জন্য বলছি না, আমি খালি দেখাচ্ছি যাতে করে আমাদের সবাই-এর দরকার হবে একটা সিদ্ধান্তে আসা যে কি করে এগুলি কমান যায়। পশ্চিমবঙ্গে ১৭৫.৩, উত্তর প্রদেশে ১৮৭, তামিলনাড়ুতে ১৮৪, রাজস্থানে ১৪৮, উড়িষ্যায় ১৭৯, নাগাল্যাণ্ডে ১৭৮, মণিপুরে ২৪৬, মহারাষ্ট্রে ২৭৮.৩, মধ্য প্রদেশে ৩২৪।

[ 7-20—7-30 P.M. ]

জম্মু কাশ্মীরে ২২৫, কর্ণাটকে ২২৩, গুজরাটে ২২৪। অর্থাৎ ২২টি রাজ্যের মধ্যে ১২টি আমাদের উপরে। এই হচ্ছে অঙ্কের হিসাব যে ভাবে অপরাধ হচ্ছে।

আর যেগুলি ইউনিয়ন টেরিটোরি তার ৪টির মধ্যে ৩টিতে আমাদের উপরে। আন্দামান নিকোবর আইল্যাণ্ডে ৪৪৭, চণ্ডীগড়ে ৪২৭, দাদরা নগর হাভেলী ২০২, এই হচ্ছে আর একটা অঙ্কের হিসাব। আবার অন্যটায় আমাদের একটু বেশী। ১৯৮০ সালে ডাকাতি,—আগে কলকাতা এবং শহরতলীর কথা বলেছিলাম, এটা পশ্চিমবঙ্গের ১৩০২; কলকাতা ৪৭টি। ১৯৮১ সালে রাবারী ১,২৭০, ২০টা বেড়ে গেছে। রাবারী ১২৫৭ ছিল, এটা ১,৩০০ হয়েছে। খুন ১৪০৭, সেখানে ১৫৩৫, এটা বেড়ে গেছে। ১৯৮০ সালে লুঠ হয়েছে ৫৭৭টি, ১৯৮১ সালে ৩৮৭টি ১৯৮০ সালে ব্যাঙ্ক ডাকাতি ছিল ১১টি, সেটা হয়েছে ১৭টি। এই হচ্ছে প্রবনতা এবং অঙ্কের হিসাব থেকে যা দেখা যাচ্ছে তাতে এগুলি কিছু কিছু বেড়েছে। কিন্তু অন্য রাজ্যের সঙ্গে যদি তুলনা করি ঐ কথাগুলি মনে করে যে সাধারণ মানুষের উপর, গরীব শ্রেণীর উপর নিপীড়িত, শোষিত মানুষের উপর যে সমস্ত আক্রমণ হয়েছে কংগ্রেসী সময়ে তার সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে আমরা স্বর্গরাজ্যে বাস করছি। এইসব জিনিস এখানে হয়নি। তারপরে ১লা জানুয়ারী ১৯৮২ থেকে আগষ্ট ১৯৮২, এই দেড় বছরে এখানে বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে দাঙ্গা-হাঙ্গামা হয়েছে, সেখানে দেখছি যে খুন হয়েছে কংগ্রেস ( আই ) ২২ জন, সি. পি. আই. এম. ১৫ জন, ফরোয়ার্ড ব্লক ৪ জন, এস. ইউ. সি. আই. ২ জন, সি. পি. আই. ১ জন, ঝাড়খণ্ড ১ জন, মার্কসীস্ট ফরোয়ার্ড ব্লক ১ জন, এই ভাবে আছে। এখানে আর. এস. পি. এরা বলেছেন যেসব সি. পি. এম.—অফিসগুলি সব সি. পি. এম.-এর হয়ে গেছে। তাই যদি হত তাহলে এটা কি করে হয়? যা গ্রেপ্তার হয়েছে, যে অঙ্কগুলি আমি বলেছি তাতে ২৮০ জন কংগ্রেস (আই), ২৭৭ জন সি. পি. আই. এম., আর অন্যগুলি আমি ছেড়ে দিচ্ছি। কংগ্রেস আমলে এই জিনিস কখনও হয়েছে? কোন দিন হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় বেশী নেই, আমি আর দু'একটি কথা বলে শেষ করবো। বিরোধী দলের নেতা যেসব কথা বলেছেন তার কতকগুলির উত্তর আমি দিয়ে দিয়েছি কিন্তু তার সঙ্গে একটা এ্যামিউজিং আছে। উনি আমার বক্তৃতাগুলি পড়লেন যখন আমি বিরোধী দলে বসতাম এবং বললেন, অমুক সাল, তমুক সাল, ৫ কোটি, ৮ কোটি ১৮ কোটি ইত্যাদি অঙ্কের হিসাব দিলেন। তারপরে বললেন যে সেই সময়ে আপনি আপত্তি করেছিলেন। এটা ঠিক কথা যে আমরা আগে বলেছিলাম যে আপনারা পুলিশকে প্রতিক্রিয়াশীল কাজে ব্যবহার করেছেন, গণতন্ত্রকে হত্যা করার জন্য ব্যবহার করেছেন, গুণ্ডামীকে সাহায্য করার জন্য ব্যবহার করেছেন,

ট্রেড ইউনিয়নকে ধ্বংস করার জন্য ব্যবহার করেছেন, আমরা সেই জিনিস করছি না। কাজেই এই পুলিশ খাতে যা করা হয়েছে তার সঙ্গে তুলনা করে লাভ নেই। আপনারা কায়েমী স্বার্থের পক্ষে ছিলেন। কিন্তু এখন তো আপনারা সেই কথা বলতে পারবেন না কারণ কৃষক, মজুর, মধ্যবিত্ত, ক্ষেতমজুর, খেটে খাওয়া মানুষ, শিক্ষক, শিক্ষিকা, সাধারণ মানুষ, শ্রমিক শ্রেণী, তারা জানে যে আমরা তাদের পরম বন্ধু। তারা জানে গণতন্ত্র এখানে যেভাবে রক্ষিত হচ্ছে ভারতবর্ষের কোথাও সেভাবে হচ্ছে না। ওঁরা আইন কানুন আনছেন সমস্ত গণতন্ত্রকে ধ্বংস করার জন্য এবং পুলিশ দিয়ে যখন ধান কাটা হয় সেই সময় আমরা জোতদারদের সাহায্য করতে পারি না। আগেকার সরকারের হুকুম ছিল মন্ত্রী আর জোতদারদের পক্ষে পুলিশকে ব্যবহার করতে হবে, কালোবাজারীদের পক্ষে পুলিশকে ব্যবহার করতে হবে, এবং তাদের দিয়ে তারা সাহায্য করতেন। এখন সেইসব জিনিস হতে পারে না। সেই সব অনেক দিন আগেকার কথা। কাজেই এই জন্য গ্রামের অসংখ্য মানুষ আমাদের ভোট দিয়েছেন, আপনারা তো সেখানে দাঁড়াতেই পারেন নি। এখানে বলা হচ্ছে আলিমুদ্দিন স্ট্রীটে আমাদের যে পার্টি অফিস আছে, তার কথা রোজই শুনি। আমি একবার শুনলাম এটা ওভার ড্রাফ্‌টের পয়সায় হয়েছে। আমরা শুনলাম ৩০০ কোটি টাকার উপর আমাদের ওভার ড্রাফ্‌ট নিতে হয়েছিল, সেটা দিয়ে ঐ বাড়িটা হয়েছে। আজকে শুনছি, তা নয়, এটা ব্যাঙ্ক লুঠ করে ঐ বাড়ি হয়েছে। কি রকম দায়িত্বজ্ঞানহীন কতকগুলো লোক, তাদের জন্য আমার দুঃখ হয় যে এঁরা নির্বাচিত হয়ে এসেছেন। সেই মানুষদের একটু বুঝতে হবে যে এই সব হচ্ছে মানুষ, যাদের আপনারা নির্বাচিত করেছেন। একটু বুঝে নিতে হবে। আর একটি কথা আমি বলি, গফ্‌ফর সাহেব বালিগঞ্জে না কোথায়, কোন্ ফ্ল্যাটে থাকতেন, আমরা দেখলাম একদিন পুলিশের কাছে খবর এলো ইলেক্‌শনের আগে গফ্‌ফর সাহেবের এলাকার লোকেরা লরী করে এসেছে দল বেঁধে এ্যাটাক করার জন্য—গফ্‌ফর সাহেবের ওখানে একটা ফ্ল্যাট আছে, আমাদের পুলিশকে ডেকে পাঠালেন তাঁর আত্মীয় স্বজনরা, তাঁরা আতঙ্কে অস্থির, লোকগুলো এসে বোমা মারছে। জিজ্ঞাসা করলাম, ওরা কারা? ওরা বললো, এই সব কংগ্রেসের লোক, আবদুল গফ্‌ফরের এলাকা থেকে এসেছে। আমি জানি, সাত্তার সাহেব যখন মিটিং করছিলেন, ঐ যে এ্যাডহক কমিটি হচ্ছে কলকাতা শহরে এবং ওখানে—সেখানে বোমা পড়তে আরম্ভ করলো, ওরা আক্রান্ত হলেন। ওদেরই একজন পুলিশের কাছে এসে আশ্রয় নিলেন এবং বললেন যে

আমার বাবা আর মিটিং করে দরকার নেই, আমাকে বাড়ি পৌঁছে দিন। সুতরাং পুলিশ তো একটু লাগবেই, কি করা যাবে? এই জিনিস হচ্ছে। সেইজন্য এটা বলা হয়েছে যে সাত্তার সাহেব বললেন—এটা না বললেই পারতেন, 'এই রকম যখন ঘটনা',—ওঁর মতে ঘটনা ঘটে সেইজন্য আপনারা পদত্যাগ করুন। তাহলে সরকার গড়বে কে? আপনারা তো মাত্র ৪৯ জন আছেন, ২৯৪ জনের মধ্যে ৪৯ জন আছেন। সরকারও তো গড়তে পারবেন না। সুতরাং ঐ ছোট মুখে বড় কথা বলে লাভ আছে কিছু? একটু অপেক্ষা করতে হবে, অপেক্ষা না করলে হবে না। আমি আর একটা কথা বলি, ডাঃ হৈমী বোস নির্বাচনে দাঁড়ালেন এবং ওঁকে কিডন্যাপ করে নিয়ে গেল, উনি তাদের নামও বলছেন না। পুলিশ যখন গেল, একটা নামও বললেন না। আমি জানি ওরা কংগ্রেসের গুণ্ডা যারা ওঁকে কিডন্যাপ করে নিয়ে গিয়েছিল। আমি দুঃখিত, ওঁকে আমি অনেক দিন পরে দেখলাম, উনি তো আমাদের পার্টিতে ছিলেন, একটু মনে করে দেখুন, কেন আমরা আপনাকে বিতাড়িত করেছিলাম? এই কথাটা একটু মনে করে দেখুন। তবে একটা কথা আমি স্বীকার করবো, উনি বলেছেন—আমি এতে আশ্চর্য্য হয়ে গিয়েছিলাম, আমরা যখন একটা পুলিশ স্টেশন খুলছিলাম ডোভার লেনে, সেখানে উনিও ছিলেন এবং শচীন সেন মহাশয়ও ছিলেন এবং শচীন সেন বক্তৃতা দিয়েছিলেন, তারপর আমিও দু-একটা কথা বলেছিলাম। তারপর আমরা চা খেতে গেলাম। আমি একজন অফিসারকে জিজ্ঞাসা করলাম যে উনি বসে আছেন কেন? কারণ তাঁর এলাকাটা ঠিক ঐ ভাবে জানতাম না যে ওর মধ্যে পড়ে। উনি বসে আছেন কেন? অফিসার বললেন যে উনি তো এখানকার এম. এল. এ., এই অঞ্চলটা ওঁর কনষ্টিটিউয়েন্সীর মধ্যে পড়ে খানিকটা। তখন আমি বললাম যে ওঁকেও তো তাহলে বলতে দেওয়া উচিত ছিল। এটা মনে হয় যে ঠিক হয় নি, কারণ উনি উপস্থিত ছিলেন—আমাদের এম. এল. এ. সেখানকার, তাঁকে বলতে দেওয়া উচিত ছিল। কিন্তু পরে আমি কাগজে দেখেছি—সেটা উনি ঠিক বলেন নি, বোধ হয় কে রিপোর্ট করেছিল জানি না, আমি নাকি বারণ করেছিলাম। আমি বারণ করিনি। আমি অবাক হয়ে গেলাম এবং এর পরে আমি শচীনবাবুকে বললাম যে একজন এম. এল. এ. এসেছেন আমাদের, তাঁকে কেন বলতে দেওয়া হলো না? এখানে তো এই ভাবে কোন রাজনীতি হবে না এবং আমরা তা করি না। তারপর শুনলাম আর একটা কথা, উনি ওখান থেকে নির্বাচিত, এবং রাসবিহারী কেন্দ্র ওটার মধ্যে পড়ে। এই রকম কতকগুলো গলদ বা ভুল হতে পারে। এইগুলো ইচ্ছাকৃত ব্যাপার নয়। আমার শেষ কথা হচ্ছে, আবার একটা কথা আমি না

বলে পারছি না অবশেষে, সাধারণ ভাবে আমি বলেছিলাম যে অপরাধ ইত্যাদি বাড়ছে, অর্থনৈতিক অবস্থা, বেকারত্ব, মানুষের এই সমস্ত নানা কারণে এইসব বাড়ছে, এটা ঠিক। কিন্তু সেটাকে ইন্ধন জোগাচ্ছে, ঐ ইন্দিরা কংগ্রেসের লোকেরা। এরা হচ্ছে অপরাধী সেই জন্য। এখানে সেখানে বাসে, আগুন লাগিয়ে দিচ্ছে, বাস বন্ধ করছে, বোমা ছুঁড়ছে, এই জিনিস আমরা দেখেছি। তাহলে পুলিশ কি করবে? তারপর তাদের যখন ধরতে যাওয়া হয়, তখন কংগ্রেসের কিছু লোক, কিছুদিন আগে আমাকে এসে বললেন, প্রায় দু-তিন বছর আগে, যে আমাদের লোক কালিঘাটে খুন হয়েছে, আপনি খুনীদের ধরছেন না কেন? আমি বললাম যাকে ধরতে বলছেন সেও তো আপনাদেরই লোক। তিনি আমাকে বললেন যে, হ্যাঁ, আমি বললাম যে সে ধরা পড়বে, কিছু ভাববেন না। কিন্তু সে তো আপনাদেরই লোক। তখন উনি বললেন, সবই তো জানেন, সেই সব কথা বলে কি লাভ আছে? এই কথা তিনি বললেন। আর আমি বলি, এইসব বক্তৃতা দিলেন, এখন ভুলে গেলেন? সেই মহিলাগুলোর কথা? যখন বন্ধের সময় পাঁচজন মহিলাকে পেট্রল বম্ব মেরে খুন করা হয়েছিল, শিশুদের খুন করা হয়েছিল, এই জিনিস ভুলে গেলেন আপনারা? এই নক্কারজনক ঘটনা, অপরাধ মূলক ঘটনা তারা ঘটালেন, এই হচ্ছে কংগ্রেস দল এবং এই কংগ্রেস দলের জন্য আরও অনেক অপরাধ বাড়ছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। এই সমস্ত কাটমোশনের আমি বিরোধিতা করে আমার বক্তব্য আমি শেষ করছি।

[ 7-30—7-40 P.M. ]

**Mr. Speaker :** I now put all the cut motions, except cut motion Nos. 1, 7, 8, 56, 3, 14, 16, 28, 29, 42 and 45 on which, I understand, division will be demand, to vote.

The motion that the Demand be reduced to Re. 1 was then put and lost.

The motion that the Demand be reduced by Rs. 10,000/- was that put and lost.

**Demand No. 21**

The motions of Dr. Zainal Abedin that the amount of Demand be reduced to Rel (No. 1) that the amount of Demand be reduced by Rs. 100 (Nos. 7 & 8), that the amount of Demand be reduced by Rs. 10,000 (No. 56),

the motion of Shri Tarapada Sadhukhan that the amount of Demand be reduced to Re. 1 (No. 3), the motions of Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100 (Nos. 14 & 16), the motion of Dr. Hoimi Basu (28 & 29) that the amount of Demand be reduced by Rs. 100, the motion of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100 ( Nos. 42 and 45), were then put and a Division taken with the following result :—

AYES

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Banerjee, Shri Ambika
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Chowdhary, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Mahata, Shri Subhas Chandra
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Ray, Shri Phani Bhusan
Roy, Shri Sukumar
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Shaikh Imajuddin, Shri

NOES

Abdul Bari, Shri Md.
Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Nitai Charan
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Jyoti
Basu, Shri Subhas
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Chakraborty, Shri Ajit
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Biswanath
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das Mahapatra,
Shri Kamakshyanandan
De, Shri Sunil
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Gupta, Sri Sitaram
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Haradhan
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathy, Sri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Singha, Shri Suresh
Soren, Shri Khara

**Abstentions**

Shri Deba Prasad Sarkar
Shri Prabodh Purkait

The Ayes being 19 and the Noes 104, the motions were lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1 00,79,83,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255—Police", was then put and agreed to.

**All Party delegation in connection with Ganga/Teesta Water distribution.**

**Mr. Speaker :** I will now announce the names of the delegates who will go to Delhi on Parliamentary delegation in connection with Ganga/ Teesta Water distribution :—

(1) Shri Nani Bhattacharya, Minister-in-charge of Irrigation & Waterways,

(2) Shri Patit Paban Pathak, Minister-in-charge of Parliamentary Affairs and Chief Whip,

(3) Shri Kanai Bhowmik, Minister-in charge of Minor Irrigation & C.A.D.P. (CPI),

(4) Shri Barindra Nath Kolay—C.P I. (M),

(5) Shri Abul Hasnat Khan—C.P.I. (M),

(6) Shri Sreedhar Malik—C.P.I. (M),

(7) Shri Hazari Biswas—C.P.I. (M),

(8) Shri Jamini Bhusan Saha—C.P.I. (M),

(9) Shri Anil Mukherjee—Forward Block,

(10) Shri Kripa Sindhu Saha— -do- ,

(11) Shri Amalendra Roy—R.S.P.,

(12) Shri Shish Mohammad—R.S.P.,

(13) Shri Tilochan Mal—R.C.P.I.,

(14) Shri Sunil Santra—F.B. (M),

(15) Shri Prabodh Chandra Sinha—W.B.S.P.,

(16) Shri Bankim Behari Maity—D.S.P.,

(17) Shri Subrata Mukherjee—Congress (I),

(18) Shri Deba Prasad Sarkar—S.U.C.I.,

(19) Dr. Zainal Abedin—Congress (S) and

(20) Shrimati Renu Leena Subba—Gorkha League.

The delegate members will please fix up the date with the Minister-in-charge.

[7-40—7-50 P.M.]

I will now make an announcement on the constitution of different Committee :

**Committee on Public Accounts**

Under rule 302 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assemble, the Committee on Public Accounts has been constituted with the following Members, namely :

1. Dr. Zainal Abedin,
2. Shri Jamini Bhusan Saha,
3. Shri Bhopal Panda,
4. Shri Kripa Sindhu Saha,
5. Shri Satyapada Bhattacharyya,
6. Shri Braja Gopal Neogy,

7. Shri M. Ansaruddin,
8. Shri Sachin Sen, and
9. Shri Abdus Satter.

**Appointment of Chairman of the Committee on Public Accounts**

In pursuance of rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Abdus Sattar as the Chairman of the Committee on Public Accounts.

**Committee on Estimates**

Under rule 303B(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on Estimates has been constituted with the following Members, namely :

1. Shri Kshitibhusan Roy Barman,
2. Shri Nihar Basu,
3. Shri Kamakhya Charan Ghosh,
4. Shri Biswanath Chowdhury,
5. Shri Balai Bandyopadhyay,
6. Shri Lakhan Bagdi,
7. Shri Manindra Nath Barma,
8. Shri Sadhan Chattopadhyay,
9. Shri Monoranjan Nath,
10. Shri Birendra Narayan Roy,
11. Shri Madhabendu Mohanta,
12. Shri Probodh Chandra Sinha,
13. Shri Suniti Chattaraj,
14. Shri Asok Ghosh, and
15. Shri Pannalal Maji.

**Appointment of Chairman of the Committee on Estimates**

I pursuance of rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Birendra Narayan Ray as the Chairman of the Committee on Estimates.

**Committee on Public Undertakings**

Under rule 303D(2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on Public Undertakings has been constituted with the following Members, namely :

1. Shri Kamal Sarkar,
2. Sri Haradhan Roy,
3. Shri Jagadish Chandra Das,
4. Shri H. B. Rai
5. Shri Lakshman Chandra Seth,
6. Shri Md. Nezamuddin,
7. Shri Shyamal Chakraborty.
8. Shri Tarun Chatterjee,
9. Shri Saral Deb,
10. Shri Motish Ray,
11. Dr. Omar Ali,
12. Shri Atish Chandra Sinha, and
13. Dr. Manas Bhunia.

**Appointment of Chairman of the Committee of Public Undertakings**

In pursuance of rule 255 1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Kamal Sarkar as the Chairman of the Committee on Public Undertakings.

## Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes

Under rule 310A(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes has been constituted with the following Members, namely :

1. Shri Rabindra Nath Mondal,
2. Shri Banomali Roy,
3. Shri Abinash Pramanik,
4. Shri Sarker Murmu,
5. Shri Kshiti Ranjan Mondal,
6. Shri Sumanta Kumar Hira,
7. Shri Purna Chandra Malik,
8. Shri Siddeswar Mandal,
9. Shri Subhas Naskar,
10. Shri Trilochan Mal,
11. Shri Dhirendra Nath Sarkar, and
12. Shri Naba Kumar Roy.

## Appointment of Chairman of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes

In pursuance of rule 310A(3) of Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to nominate Shri Banomali Roy as the Chairman of the Committee.

## Committee on Petitions

Mr. Speaker has nominated the following Members under rule 299 of the Rules of Procedule and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee on Petitions :

1. Shri Banamali Das,

2. Shri Subhas Chandra Basu,
3. Shri Raicharan Majhi,
4. Shri Abdul Quiyom Molla,
5. Shri Gopal Mondal,
6. Shri Dwijendra Nath Ray,
7. Shrimati Renu Leena Subba,
8. Shri Monohar Tirkey,
9. Shri Anil Mukherjee,
10. Shri Anup Chandra,
11. Shri Sk. Imajuddin, and
12. Shri Sunil Santra.

Under rule 255(i) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Anil Mukherjee to be the Chairman of the Committee on Petitions.

### Committee of Privileges

Mr. Speaker has nominated the following Members under rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee of Privileges :

1. Shri Kalimuddin Shams, Deputy Speaker,
2. Shri Rathindra Nath Roy,
3. Shri Hrishikesh Maity,
4. Shri Jaykesh Mukherjee,
5. Shri Gunadhar Chowdhury,
6. Smt. Maharani Konar,
7. Shri Shis Mohammad,
8. Shri Subrata Mukherjee, and
9. Shri Kazi Abdur Gaffar.

Under the proviso to rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Kalimuddin Shams, Deputy Speaker, as Chairman of the Committee of Privileges.

### Committee on Government Assurances

Mr. Speaker has nominated the following Members under rule 307B(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee on Government Assurances :

1. Shri Amalendra Ray,
2. Shri Malin Ghosh,
3. Shri Gobinda Bauri,
4. Shri Syed Moazzam Hossain,
5. Shri Lakhmi Narayan Saha,
6. Shri Sundar Narkar,
7. Shri Debranjan Sen,
8. Shri Biren Bose, and
9. Dr. Sisir Bose.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Amalendra Ray as Chairman of the Committee on Government Assurances.

### Committee on Subordinate Legislation

Mr. Speaker has nominated the following Members under rule 307C(2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee on Subordinate Legislation :

1. Shri Dinesh Chandra Dakua,
2. Shri Debi Prasad Basu,
3. Shri Debnarayan Chakraborty,

4. Shri Hazari Biswas,
5. Shri Mohini Mohan Panda,
6. Shri Narayan Mukherjee,
7. Shri Atahar Rahaman,
8. Shri Subhas Goswami,
9. Shri Md. Ramjan Ali,
10. Shri Kamaksha Charan Ghosh,
11. Shri Bankim Behari Maity, and
12. Shri Ajit Kumar Panja.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to appoint Shri Dinesh Chandra Dakua as Chairman of the Committee.

**Rules Committee**

Mr. Speaker has nominated under rule 309 of the Rules of Procedure and Conduet of Business in the West Bengal Legislative Assembly, the Rules Committee which shall consist of the following Members, namely :—

1. Shri Habib Mustafa,
2. Shri Nemai Das,
3. Shri Dhirendra Nath Sen,
4. Shri Umapati Chakraborty,
5. Shri Debsaran Ghosh,
6. Shri Dipak Sengupta,
7. Shri Deba Prasad Sarkar, and
8. Shri Satya Ranjan Bapuli.

and shall include Mr. Speaker, who shall be the Chairman of the Committee.

**House Committee**

The House Committee has been constituted consisting of the following Members, namely :—

1. Dr. Haramohan Sinha,
2. Shri Abul Hasnat Khan,
3. Shri Gunadhar Maity,
4. Shri Sachin Hazra,
5. Shri Bimal Bose,
6. Shri Somen Mitra and
7. Shri Tarak Bandhu Roy.

Mr. Speaker has been pleased to appoint Dr. Haramohan Sinha as Chairman of the House Committee.

**Library Committee**

Mr. Speaker has constituted the Library Committee consisting of the following Members, namely :—

1. Shri Hemen Mazumdar,
2. Shri Sukhendu Khan,
3. Shri Jayanta Kumar Biswas,
4. Shrimati Aparajita Goppi,
5. Shri Kashi Nath Misra,
6. Shri Amiya Banerji,
7. Shrimati Anju Kar,
8. Shri Kamakshya Nandan Das Mahapatra,

and shall include Mr. Speaker, who shall be the Chairman of the Committee.

**Demand No. 47**

Major Head : 289—Relief on account of Natural Calamities.

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৮২-৮৩ সালের ৪৭নং অনুদানের অন্তর্গত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ১৯ কোটি ৭ লক্ষ ৭২ হাজার টাকার ব্যয়মঞ্জুরি সংক্রান্ত প্রস্তাব পেশ করতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সঙ্গে আমি আমার লিখিত ভাষণ এখানে রাখছি। মাননীয় সদস্যগণের আলোচনার পরে আমি আমার জবাবী ভাষণ দেব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, সমস্যাক্লিষ্ট এই রাজ্যে প্রকৃতির রোষ থেকে একটি বৎসরও রেহাই পায় নি। এই রাজ্যের বিস্তীর্ণ এলাকা প্রায় প্রতি বৎসরেই একাধিকবার বন্যা, ঘুর্ণিবাত্যা অথবা খরা কবলিত হয়। উপর্যুপরি প্রাকৃতিক বিপর্যয় গ্রামীণ অর্থনীতিকে সম্পূর্ণ পঙ্গু করায় সাধারণ মানুষ অবর্ণনীয় দুর্দশায় পড়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান সামাজিক ও অর্থ নৈতিক কাঠামোয়, রাজ্যসরকার যে সীমিত প্রশাসনিক ও আর্থিক ক্ষমতার অধিকারী তার দ্বারা কল্যাণমুখী প্রকল্পগুলির বাস্তব রূপায়ণ সহজসাধ্য নয়। কিন্তু যেহেতু রাজ্যের বামফ্রন্ট সরকার নিপীড়িত জনসাধারণের স্বার্থরক্ষার অঙ্গীকারবদ্ধ, আর্থিক ও প্রশাসনিক বহু বাধা সত্বেও রাজ্যসরকার পঙ্গু অর্থনীতি পুনরুজ্জীবনের উদ্দেশ্যে ও সমাজের দুর্বলতম শ্রেণীকে প্রয়োজনীয় ত্রাণ সাহায্যদানের জন্য নির্দিষ্ট প্রকল্পগুলির প্রণয়ণ ও বাস্তব রূপায়ণে সর্বতোভাবে প্রয়াসী হয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য বৎসরের মতো ১৯৮১-৮২ আর্থিক বৎসরও প্রকৃতির খামখেয়ালি ও রোষ থেকে রেহাই পায় নি। গত বৎসর আমন চাষের মরসুমে সেপ্টেম্বর মাসের মাঝামাঝি সময় থেকে খরার ফলে রাজ্যের ১৫টি জেলার মধ্যে ১২টি জেলায় আমন ধানের উৎপাদন হ্রাস পায়। গত বৎসর আমন ধান উৎপাদনে ক্ষতির পরিমাণ শতকরা ২৬ শতাংশেরও বেশী। খরার ফলে রবি মরসুমেও বোরো ধান ও গম উৎপাদন যথেষ্ট হ্রাস পায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরাকবলিত এলাকার দুঃস্থ জনসাধারণের দুর্দশা মোচনে নিয়োজিত থাকা কালে প্রকৃতি তার খামখেয়ালিতে আবার এক নূতন সমস্যা সৃষ্টি করায় পরিস্থিতি জটিলতর হয়। ১৯৮১ সালের ডিসেম্বর মাসের দ্বিতীয় সপ্তাহে এক অভূতপূর্ব ঘূর্ণিবাত্যার ফলে রাজ্যের উপকূলবর্তী ২৪-পরগণা ও মেদিনীপুর জেলায় এবং হুগলী ও হাওড়া জেলার কিছু এলাকায় প্রভূত সম্পদ ও জীবনহানি ঘটে। ঘূর্ণিবাত্যার ফলে ৪,৬৮০ বর্গ কিলোমিটার এলাকার প্রায় ৩৭ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হন। ৩০২ কিলোমিটার বিস্তৃত বাঁধ সম্পূর্ণ বিধ্বস্ত ও ৭০০ কিলোমিটার বিস্তৃত বাঁধ ক্ষতিগ্রস্ত হয়। প্রায় ১ লক্ষ ৮৭ হাজার বাড়ী হয় সম্পূর্ণ বিনষ্ট বা ভীষণ ক্ষতিগ্রস্ত হয়। ৩ লক্ষ ৩০ হাজার একর জমির ফসল বিনষ্ট হয় যার আনুমানিক মূল্য

৫২ কোটি ২৫ লক্ষ টাকা। ২০১ জন ব্যক্তির প্রাণহানি ঘটে ও ২৪৯ জন নিখোঁজ হন।

রাজ্যসরকার দুর্গত জনসাধারণের ত্রাণ সাহায্যদান ও পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি অবিলম্বে গ্রহণ করেন এবং কেন্দ্রীয় সরকারকে সার্বিক পরিস্থিতি অবহিত করে ত্রাণ পুনর্বাসন ও পুনর্গঠনের উদ্দেশ্যে কেন্দ্রীয় সাহায্যের জন্য অনুরোধ করেন। রাজ্যসরকারের অনুরোধক্রমে একটি কেন্দ্রীয় সমীক্ষকদল দুর্গত এলাকা পরিদর্শন করেন। কেন্দ্রীয় সরকার ঘূর্ণিবাত্যাজনিত বিভিন্ন ত্রাণ ও পুনর্বাসন খাতে ১৯৮১-৮২ সালের ব্যয়ের জন্য ১৮ কোটি ১৭ লক্ষ টাকা ও ১৯৮২-৮৩ সালে ব্যয়ের জন্য ৭ কোটি ৫৭ লক্ষ টাকা সর্বোচ্চ সীমা হিসাবে নির্দিষ্ট করেন। ১৯৮১-৮২ সালে কেন্দ্রীয় সরকার এই বাবদে সর্বমোট ৭ কোটি টাকা সাহায্য দেন। রাজ্য সরকার এই বাবদে ৭ কোটি টাকা সম্পূর্ণ ব্যয় করা ছাড়াও অতিরিক্ত ৩ কোটি ৮৪ লক্ষ ৪৪ হাজার টাকা নিজস্ব তহবিল থেকে ব্যয় করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান রাজ্যসরকারকে ক্ষমতায় আসীন হওয়ার সঙ্গে সঙ্গে জরুরী ভিত্তিতে কাজগুলি হাতে নিতে হয়েছে তার অন্যতম হল গত বৎসর সেপ্টেম্বর মাস থেকে ক্রমবর্ধমান ও অভূতপূর্ব খরা পরিস্থিতির মোকাবিলা করা।

চলতি আর্থিক বৎসরে বর্ষার প্রারম্ভে বৃষ্টিপাতের পরিমাণ উল্লেখযোগ্যভাবে হ্রাস পাওয়ায় পাট ও আউস ধানের চাষ ভীষণ ক্ষতিগ্রস্ত হয়। জুন মাসের মাঝামাঝি সময় থেকে জুলাই মাসের তৃতীয় সপ্তাহ অবধি দক্ষিণ বাংলার সবকটি জেলায় বৃষ্টিপাত একেবারে না হওয়ায় আমনধানের চাষের জন্য কৃষিকর্ম সম্পূর্ণ ব্যাহত হয়। সেচ ও পূর্বে স্বল্পপরিমাণ বৃষ্টির সাহায্যে তৈয়ারী বীজতলা ও আমন চারাগুলি প্রয়োজনীয় বৃষ্টিপাতের অভাবে সম্পূর্ণ বিনষ্ট হয়। ঐ সময় অবধি বিনষ্ট শস্যের আর্থিক মূল্য ৩৭৫ কোটি ২৭ লক্ষ টাকা। অধিক ক্ষতিগ্রস্ত খরাকবলিত এলাকাগুলি হল সম্পূর্ণ বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম, হুগলী, নদীয়া, হাওড়া, মালদহ, পশ্চিম দিনাজপুর, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম, সদর (উত্তর) ও সদর (দক্ষিণ) মহকুমা, ২৪ পরগণা জেলার বনগ্রাম ও সুন্দরবন ও বর্ধমান ও মুর্শিদাবাদ জেলার কিছু অংশ। অধিক ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে পানীয় জলের সংকটও দেখা দেয়। নতুন নলকূপ খনন ও পুরাতন নলকূপগুলির সংস্কার ছাড়াও ট্রাক সহযোগে দুর্গত এলাকায় পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয়। গত ৩১শে আগস্ট, ১৯৮২ তারিখ অবধি স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগ পানীয় জল সরবরাহের জন্য বিভিন্ন জেলায় ১ কোটি ৩ লক্ষ ৩৪ হাজার টাকা বরাদ্দ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বৎসর সেপ্টেম্বর মাস থেকে চলতি বৎসর অবধি ক্রমবর্ধমান খরার ফলে ৪০ লক্ষ পরিবারের ২ কোটি মানুষ চরম সংকটে পড়েছেন। অপেক্ষাকৃতভাবে কৃষিকার্যে নির্ভরশীল শ্রমিকেরা কৃষিকার্য সম্পূর্ণ ব্যাহত হওয়ায় ভীষণ দুর্দশাগ্রস্ত হয়ে পড়েছেন। উপর্যুপরি প্রাকৃতিক বিপর্যয়ে শস্যহানির ফলে প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকেরাও বিশেষ ক্ষতিগ্রস্ত হয়েছেন। তাছাড়া এই শ্রেণীর কৃষকদের এক উল্লেখযোগ্য অংশ যাঁরা সম্পন্নশালী কৃষকদের জমিতে কাজ করে মজুরিলাভ করেন, কৃষিকার্য কার্যতঃ বন্ধ থাকায় তাঁরাও সংকটে পড়েছেন। এইসব কারণে চলতি আর্থিক বৎসরের শুরুতেই খরাকবলিত জেলাগুলিতে দুর্দশার চিহ্ন পরিলক্ষিত হয় এবং রাজ্যসরকারের সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব প্রয়োজনীয় ত্রাণব্যবস্থা জনসাধারণের দুর্দশালাঘবের উদ্দেশ্যে তখন থেকেই ত্রাণ বিভাগকে গ্রহণ করতে হয়। যে সকল অভাবগ্রস্ত মানুষ শারীরিক পঙ্গুতাহেতু কর্মক্ষম নন বা যাঁদের কাজের ব্যবস্থা করা সম্ভব নয় তাঁদের খয়রাতি সাহায্য দানের ব্যবস্থা করা হয়। পরিস্থিতির অবনতি ঘটায় এই সাহায্য প্রাপকের সংখ্যাও যথাসম্ভব বৃদ্ধি করা হয়। গত ১লা এপ্রিল ১৯৮২ থেকে ৭ই সেপ্টেম্বর ১৯৮২ অবধি এই সাহায্য বিতরণের জন্য বিভিন্ন জেলায় অর্থ বরাদ্দের পরিমাণ হল ৩ কোটি ২১ লক্ষ ৭৯ হাজার টাকা। কর্মক্ষম দুঃস্থব্যক্তিদের ত্রাণ সাহায্যের উদ্দেশ্যে রিলিফ ওয়ার্কস প্রোগ্রাম খরাকবলিত জেলাগুলিতে ব্যাপকভাবে চালু করা হয়। পঞ্চায়েতের মাধ্যমে এই প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়। ১লা এপ্রিল ১৯৮২ থেকে ৭ই সেপ্টেম্বর ৯৮২ অবধি বিভিন্ন জেলায় এই প্রকল্প রূপায়ণের জন্য অর্থবরাদ্দের পরিমাণ হল ৪ কোটি ৮ লক্ষ ৫০ হাজার টাকা। ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে সারা বৎসরে ব্যয়ের জন্য প্রাথমিকভাবে বরাদ্দকৃত ৮ কোটি ৩৭ লক্ষ ৫০ হাজার টাকার মধ্যে কেবলমাত্র খরা ত্রাণের জন্যই ১লা এপ্রিল ১৯৮২ থেকে ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ অবধি বিভিন্ন জেলায় যে অর্থ মঞ্জুর করা হয় তার পরিমাণ হলো ৭ কোটি ৪৫ লক্ষ টাকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যসরকার রাজ্যের সার্বিক খরাপরিস্থিতির উপর নিয়ত সজাগ দৃষ্টি রেখেছেন এবং কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে অবহিত করে কেন্দ্রীয় সাহায্যদানের জন্য অনুরোধ করেছেন। সর্বপ্রথম গত মার্চ মাসে কেন্দ্রকে ১৮ কোটি টাকা সাহায্যদানের জন্য অনুরোধ করা হয় এবং পরে জুন মাসে কেন্দ্রীয় সাহায্য ১৮ কোটি টাকার পরিবর্তে ২৭ কোটি টাকা হিসাবে বৃদ্ধি করার জন্য কেন্দ্রকে অনুরোধ করা হয়। গত জুলাই মাসে যখন খরা পরিস্থিতি অধিকতর জটিল হয় তখন কেন্দ্রকে সরেজমিনে খরা পরিস্থিতি সমীক্ষা ও এই পরিস্থিতি মোকাবিলায়

কি পরিমাণ কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন তা নির্ধারণের জন্য অবিলম্বে একটি সমীক্ষক দল পাঠানোর অনুরোধ করা হয়। রাজ্যসরকারের অনুরোধক্রমে একটি কেন্দ্রীয় সমীক্ষক দল গত আগষ্ট মাসের দ্বিতীয় সপ্তাহে অধিক ক্ষতিগ্রস্ত জেলাগুলি সরেজমিনে পরিদর্শন করে পরিস্থিতির গুরুত্ব উপলব্ধি করেন। কেন্দ্রীয় সরকার যাতে বিভিন্ন খরাত্রাণ ব্যবস্থা চালু রাখার জন্য অবিলম্বে রাজ্যসরকারকে কেন্দ্রীয় সাহায্য হিসাবে ৭৪ কোটি টাকা দেন সেই মর্মে সুপারিশ করার জন্য ঐ দলকে অনুরোধ করা হয়। ঐ দলকে আরো জানানো হয় যে, খরা পরিস্থিতির যদি অধিক অবনতি ঘটে সেক্ষেত্রে অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন হতে পারে। সম্প্রতি কেন্দ্রীয় সরকার বিভিন্ন খরাত্রাণ প্রকল্পে ব্যয়ের সর্বোচ্চসীমা ২৪ কোটি ৭৭ লক্ষ টাকা নির্ধারণ করে ঐ অর্থ বরাদ্দের আশ্বাস দিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহশেয়, দীর্ঘস্থায়ী ও অভূতপূর্ব এই খরাপরিস্থিতির মোকাবিলা একটি দুরূহ কাজ। কিন্তু রাজ্যের জনগণের অকুণ্ঠ সমর্থন ও অনমনীয় মনোবল, পঞ্চায়েতী প্রতিষ্ঠানগুলির প্রশংসনীয় কর্মোদ্যম, উৎসাহ ও রাজ্য সরকারের বিভিন্ন সতর্কতামূলক প্রতিরোধক ব্যবস্থা গ্রহণের ফলে অবস্থা কোন সময়েই আয়ত্তের বাইরে যেতে পারে নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের বামফ্রন্ট সরকার সকল বিষয়ে বিভিন্ন স্তরের প্রতিনিধিত্বমূলক সংগঠনগুলির সঙ্গে পরামর্শ করে নীতি নির্ধারণ ও তা কার্যকর করতে অঙ্গীকারবদ্ধ। ক্ষমতার সুষ্ঠু বিকেন্দ্রীকরণে সমাজের সর্বস্তরে দায়িত্ব বণ্টনের উদ্দেশ্যে গ্রামাঞ্চলের সর্বপ্রকার উন্নয়নমূলক ও কল্যাণমুখী প্রকল্প রূপায়ণের দায়িত্ব ইতিমধ্যে পঞ্চায়েতগুলির উপর ন্যস্ত হয়েছে। অনুরূপভাবে শহরাঞ্চলে ত্রাণ সাহায্য বিতরণের দায়িত্ব অর্পণের উদ্দেশ্যে জনপ্রতিনিধিদের নিয়ে উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইওরোপিয়ান ইকনমিক কম্যুনিটির আর্থিক আনুকুল্যে পশ্চিমবঙ্গের অধিক বন্যাপ্রবণ ১০টি জেলায় ৮৫টি আশ্রয় শিবির স্থাপনের কাজ পুরোদমে চলছে এবং এ পর্যন্ত ৭টি শিবির ব্যবহারের উপযোগী সম্পূর্ণ হয়েছে ও আরো ৪৬টি শিবির নির্মাণের কাজ প্রায় শেষ হতে চলেছে। আগামী বৎসরে সবকটি শিবির নির্মাণের কাজ শেষ হবে বলে আশা করা যায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসাম রাজ্য থেকে বলপূর্বক বিতাড়িত হয়ে যাঁরা এখনও জলপাইগুড়ি ও কোচবিহার জেলার তিনটি আশ্রয় শিবিরে সাময়িকভাবে অবস্থান করছেন তাঁদের ত্রাণ সাহায্যার্থে রাজ্য সরকার এ যাবৎ ১ কোটি ১৪ লক্ষ ৫৯ হাজার

টাকা নিজস্ব তহবিল থেকে ব্যয় করেছেন। এই ব্যয়-ভার সম্পূর্ণভাবে বহণ ও প্রয়োজনীয় সাহায্যদানের জন্য কেন্দ্রকে বহুবার অনুরোধ করার পর সম্প্রতি কেন্দ্রীয় সরকার ৫০ লক্ষ টাকা ঋণ হিসাবে মঞ্জুর করেছেন। এ বাবদে সমুদয় ব্যয়ভার বহন ও রাজ্য সরকার যে অর্থ ব্যয় করেছেন সমপরিমাণ অর্থ যাতে অবিলম্বে কেন্দ্রীয় সাহায্য হিসাবে মঞ্জুর করা হয় সেই উদ্দেশ্যে অর্থ বিভাগ ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবর্তিত পরিস্থিতিতে সুষ্ঠুত্রাণ নীতি রচনা ও তার সার্থক রূপায়ণের উদ্দেশ্যে চলতি রিলিফ ম্যানুয়াল সংশোধনের কাজে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। এই উদ্দেশ্যে গঠিত উপদেষ্টা কমিটি তাঁদের সুপারিশসহ রিপোর্ট গত ১৯৮১ সালের নভেম্বর মাসে সরকার সমীপে পেশ করেছেন। কমিটির সুপারিশ রাজ্য সরকারের পরীক্ষাধীন রয়েছে।

মাননীর অধ্যক্ষ মহাশয়, একথা অনস্বীকার্য যে, চলতি বৎসরে সকল প্রকার ত্রাণ ব্যবস্থা কার্যকর করা মাননীয় সদস্যগণের সমর্থন ও সহযোগিতার ফলেই সম্ভব হয়েছে। আগামী বৎসরেও আমি অনুরূপ সহযোগিতা লাভ করব এই আশা রেখে ১৯৮২-৮৩ সালে উপরোক্ত খাতে ব্যয়বরাদ্দের দাবি অনুমোদনের অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া শ্রীমতী নিরুপমা চট্টোপাধ্যায় মহোদয়া ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী হিসাবে আজকে এই হাউসে ১৯৮২-৮৩ সালের ত্রাণ খাতে ১৯ কোটি ৭ লক্ষ ৭২ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন। আমি এ সম্পর্কে কিছু আলোচনা করতে চাই।

স্যার, আপনি জানেন যে, রিলিফ খাতের এই টাকাটা সাধারণত গরীব লোকেদের জন্য দুঃস্থ লোকেদের জন্য বরাদ্দ করা হচ্ছে। সুতরাং আমরা সকলেই এটা নিশ্চয়ই স্বীকার করি যে, এই নিয়ে বেশী কথাবার্তা বলা ঠিক নয়। কিন্তু আমরা দেখছি যে, বামফ্রন্ট সরকার রিলিফের টাকা নিয়ে বিভিন্ন জায়গায় রাজনীতি করছে। কাজেই এ সম্পর্কে আমাদের দু'একটি কথা বলতেই হবে।

স্যার, আপনি জানেন যে, রিলিফের টাকা পঞ্চায়েতের মাধ্যমে বিলি হওয়ার কথা. কিন্তু বিভিন্ন জায়গায় পঞ্চায়েত সমিতিতে বামফ্রন্ট সমর্থিত যে সমস্ত সদস্য আছে শুধু

মাত্র তাদের মাধ্যমেই বিলি হচ্ছে, অন্যান্য সদস্যদের কিছুই করতে দেওয়া হচ্ছে না। বামফ্রন্ট সদস্যরা গ্রামের যে সমস্ত মানুষ বামফ্রন্টকে ভোট দেয় বা দেবে তাদের মধ্যেই শুধু রিলিফের টাকা বিলি করছে। কংগ্রেস সমর্থক যে সব গরীব লোকেরা আছে তারা এটা পাচ্ছে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন, একটা গ্রাম পঞ্চায়েতে ২০ জন সদস্য আছে, তার মধ্যে ১২ জন বামফ্রন্টের বা সি. পি. এম. দলের সদস্য এবং তাদেরই দলের প্রধান, সেখানে দেখা যাচ্ছে যে, যে কোনো কাজ ঐ ১২-জনকে দিয়েই করানো হচ্ছে। বাকি ৮ জন কংগ্রেস বা নির্দল সদস্য যারা আছে তাদের সংগে কখনো কোনো ব্যাপারে যোগাযোগ করা হচ্ছে না। যখন ত্রাণ সামগ্রী বিলি করা হচ্ছে তখন ঐ ১২ জনই বিলি করছে এবং তারা তা নির্দিষ্টভাবে নিজের দলের সমর্থক গরীব মানুষদের মধ্যে বিলি করছে। কংগ্রেস বা ভিন্ন দলের যে সমস্ত সমর্থক গরীব মানুষ আছে তাদের মধ্যে বিলি করছে না বা তাদের কোনো রকম সাহায্য দিচ্ছে না। আজকে এইভাবে ত্রাণ সামগ্রী বিলি হচ্ছে। কাজেই আজকে এই ত্রাণ বিভাগ সম্পর্কে নতুন কথা বলার মত কিছুই নেই। সমস্ত ক্ষেত্রে দুর্নীতি চলছে। উপরন্তু আপনি জানেন ত্রাণের টাকা এবং ত্রাণের গম দিয়ে দেশের গরীব মানুষদের সি. পি. এম.-এর মিছিলে মিটিং-এ নিয়ে যাওয়া হচ্ছে।

গরীব মানুষদের ত্রাণের ৫ টাকা দিয়ে বা ২ কে. জি. গম দিয়ে বলা হচ্ছে যে, অমুক দিন অমুক জায়গায় আমাদের মিছিল আছে, মিটিং আছে, তোমাদের যেতে হবে। এই জিনিষ হচ্ছে, এই রকম দুর্নীতি চলছে।

এখানে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বললেন যে, আমাদের দলের কে নাকি বলেছে, কেন্দ্রের ওভার ড্রাফ্টের টাকা দিয়ে আলিমুদ্দিন স্ট্রীটের বাড়ি হয়েছে। এ কথায় মুখ্যমন্ত্রী গোসা করে বললেন, না তা হয়নি। আমরাও মুখ্যমন্ত্রীর কথা সত্যি বলেই মনে হচ্ছে, ওভার ড্রাফ্টের টাকায় ওটা হয়নি। আবার আজকেই পুলিশ খাতের ব্যয় বরাদ্দের দাবীর ওপর আলোচনার সময়ে একজন বিরোধী সদস্য বললেন যে, ব্যাঙ্ক ডাকাতির টাকা দিয়ে নাকি ঐ বাড়িটা করা হয়েছে এবং সে কথা শুনেও মুখ্যমন্ত্রী চটে গিয়ে বললেন যে, না তা দিয়েও হয়নি। মুখ্যমন্ত্রীর একথাও আমি সত্যি বলেই মনে করছি। কিন্তু আমি জানি ঐ সমস্ত বাড়ি ত্রাণের টাকা দিয়ে হচ্ছে। ত্রাণের টাকা দিয়ে জেলায় জেলায়, ব্লকে ব্লকে পার্টি অফিস হচ্ছে। আমার মনে হয় আলিমুদ্দিন স্ট্রীটের বাড়িটিও ত্রাণের টাকা দিয়ে হয়েছে এবং বিভিন্ন জেলায় পার্টি অফিস হচ্ছে।

আমি জানি ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল সে বন্যা ত্রাণের টাকা দিয়ে বেলডাঙায়

আর. এস. পি.-র পার্টি অফিস হয়েছে। এ বিষয়ে নির্দিষ্ট প্রমাণ আছে। বেলডাঙা বন্যায় ভেসে গিয়েছিল, সেই জন্য সেখানে প্রচুর চাল, গম গিয়েছিল, সেই চাল, গম বিক্রি করে বেলডাঙায় আর. এস. পি.-র পার্টি অফিস হয়েছে।

[7-50—8-00 P.M.]

সেইজন্য বেলডাঙ্গার জনসাধারণ আর. এস. পি.-কে ভোট দেয়নি। কংগ্রেসকে ভোট দিয়েছে এবং বিপুল ভোটে কংগ্রেস প্রার্থী জয়যুক্ত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতিতে বলেছেন যে, খরা ভয়াবহ। সত্যি খরা ভয়াবহ এবং এই খরার জন্য আপনারা কেন্দ্রের কাছে আবেদন করেছিলেন এবং আবেদন করে ৭৫ কোটি টাকা চেয়েছিলেন; ভাল কথা, কিন্তু এই ভয়াবহ খরা দেখিয়ে গ্রামের লোকজনকে আপনারা বোঝাচ্ছেন কেন্দ্র কিছু দিচ্ছে না। অথচ কেন্দ্র আপনাদের অলরেডি ২৪ কোটি টাকা দিয়ে দিয়েছেন। অন্যদিকে এই খরার জন্য গ্রামের লোকেরা কষ্ট পাচ্ছে, ত্রাণ সামগ্রী পৌঁচাচ্ছে না, কোন কাজ হচ্ছে না। অর্থ মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে বলেছেন কেন্দ্র থেকে আরোও হয়তো কিছু পাবেন। কেন্দ্রীয় সমীক্ষক দল এসে সরেজমিনে সমস্ত পরিস্থিতিটা দেখে গেছেন। হয়তো আরোও বেশী সাহায্য পাওয়া যাবে। কিন্তু পশ্চিমবাংলার সরকার সেইসব টাকাগুলি কিসে কত খরচ হচ্ছে তার হিসাব যদি দিতে না পারে, বার বার কেন্দ্র থেকে বলা সত্ত্বেও যদি হিসাব ঠিকমত না পাওয়া যায় তাহলে কি করে এই সরকারকে বিশ্বাস করতে পারে। তারপর আপনারা রিলিফ নিয়ে দলবাজি করছেন। আপনাদের দলের মিটিং-এ না গেলে তাকে রিলিফ দেওয়া হচ্ছে না। গ্রামে জি. আরের গম টাকা দিয়ে কি হচ্ছে? গ্রামে ৪-৬ মাস কোন রিলিফ নেই, কোন সাহায্য নেই, গরীব লোকেরা মেম্বারদের সঙ্গে দেখা করবার জন্য হন্যে হয়ে ঘুরছেন। কিন্তু কোন খোঁজ-খবর পাওয়া যাচ্ছে না। কিন্তু দেখা যাবে, নির্বাচনের ঠিক আগে দুস্থ লোকেদের বাড়ীতে বাড়ীতে গিয়ে ব্যাগ ভরতি করে গম দেবে এবং বলবে এইভাবে তোমরা এখন থেকে চাল গম পাবে তবে একটা কনডিসান আছে। কনডিসানটা কি? আগামী নির্বাচনে আমাদের যে সমস্ত প্রার্থীরা দাঁড়াবে অর্থাৎ কাস্তে, হাতুড়ী তারাতে ভোট দিতে হবে। এইভাবে রিলিফের টাকা নিয়ে দলবাজি হচ্ছে, সদব্যবহার হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই ব্যাপারে খোঁজ-খবর নেবেন। আর একটা জিনিব স্যার, এখানে উল্লেখ না করে পারা যাচ্ছে না, সেটা হচ্ছে এই, রিলিফের জন্য যে ময়দা বা গম দেওয়া হয় জনসাধারণকে দেবার জন্য তা অখাদ্য। কলকাতার পশুদের যে খাদ্য দেওয়া হয় সেই রকম খাদ্য

সাপ্লাই করা হয়। সেই সমস্ত চাল-গম খাদ্য হিসাবে অযোগ্য। গ্রামের গরীব লোকেরা খেতে পায় না, তাদের ক্রয়-ক্ষমতা নেই সেইজনা এইসব অখাদ্যগুলো খাচ্ছে। কেননা ভিক্ষার চাল কাঁড়া আর আকাঁড়া। সেইজন্য আমি বলবো, গরীব মানুষদের এইসব জঘন্য জিনিষ খাওয়ানো ঠিক নয়। সুতরাং এটা দেখা দরকার। তারপর মাননীয়া মন্ত্রী মহাশয়া তাঁর বিবৃতিতে বলেছেন, প্রকৃতির রুষ্ট রোষ থেকে এক বৎসরও রেহাই পায় না। আমিও আপনার কথার সঙ্গে একমত, একথা সত্য। দেশের মানুষ বলছে, বামফ্রন্ট কু-পয়া, এরা যাতেই হাত দেবে সব নষ্ট হয়ে যাবে, কোন ভাল ফল পাওয়া যাবে না। বামফ্রন্ট সরকার এসেছে সেইজন্য দুভিক্ষ আরম্ভ হয়েছে। কোন বছর খরা হচ্ছে, কোন বছর বন্যা হচ্ছে, এইসব হয়েই থাকবে। কাজেই আপনারা সৎভাবে চলুন, নিরপেক্ষভাবে কাজ করলে নিশ্চয়ই ভগবান দৃষ্টি দেবেন।

আর যদি ভগবানের উপর কারিগরী করতে যান তাহলে নিশ্চয় তিনিও ছেড়ে দেবেন না। কাজেই এই যে বাজেট বরাদ্দ উনি এনেছেন, এই বাজেট বরাদ্দ সমর্থনের প্রয়োজন থাকা সত্ত্বেও আমি এটাকে সমর্থন করতে পারছি না। ১৯ কোটি ৭ লক্ষ ৭১ হাজার টাকার এই যে ব্যয় বরাদ্দ, উনি যা পাশ করিয়ে নেবেন, আমার মনে হয় এই ১৯ কোটির মধ্যে ১০ কোটি বিভিন্ন পার্টি অফিসে চলে যাবে। পার্টি ক্যাডারদের হাতে যাবে। ব্লকে ব্লকে এই যে দু-তলা বাড়ীগুলি হচ্ছে পার্টি অফিসের জন্য, এই যে কলকাতায় ধর্মতলায় আর. এস. পি. পার্টির অফিস হয়েছে—আগে যেখানে ভাড়া বাড়ীতে ছিল--কিসের টাকা থেকে করা হয়েছে? রাত্রি ৮টা বেজে গেছে, এই নিয়ে বিশদ আলোচনার প্রয়োজন থাকলেও এখন তা করা সম্ভব নয়। কাজেই যে ব্যয় বরাদ্দ উনি রেখেছেন তাকে সমর্থন করছি না। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলছি, যেটি আমার শেষ কথা, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসেন তৎকালীন ত্রাণমন্ত্রী মহাশয় জোরের সঙ্গে বলেছিলেন যে, রিলিফ ম্যানুয়েলের মধ্যে ভুল ত্রুটি আছে, আমরা এই রিলিফ ম্যানুয়েলের পরিবর্তন করব, কিন্তু এখনও পর্য্যন্ত পরিবর্তন হয়নি। রিলিফ সংশোধনের জন্য তিনি একটা কমিটি করেছিলেন, সেই কমিটির রিপোর্টও দেওয়া হয়ে গেছে, অথচ এখনও পর্য্যন্ত কোন পরিবর্তন হয়নি। রিলিফ ম্যানুয়েলের ব্যাপার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। রিলিফের টাকা নিয়ে দলবাজি করা হয়েছে। কাজেই এই যে ব্যয় বরাদ্দ উনি এনেছেন আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর:** মাননীয় চেয়ারম্যান স্যার, এখানে ত্রাণ দপ্তরের মাননীয়া মন্ত্রী মহাশয়া যে বাজেট পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি

এবং সমর্থন জানিয়ে ২/৪টি কথা বলছি। সেটা হচ্ছে এই, বর্তমান দেশের সামাজিক কাঠামোর যে অবস্থা, সেই অবস্থার মধ্যে পড়ে, যেখানে ত্রাণের ব্যবস্থা অক্ষম ব্যক্তিদের জন্যই শুধু করতে হয় না, তাদের জন্যও করতে হয় যারা খেটে খেতে পারে, সুস্থ সক্ষম মানুষ যারা তাদেরও ত্রাণের জন্য আমাদের ভাবতে হচ্ছে। বিধানসভার যে সমস্ত মাননীয় বিরোধী দলের সদস্য রয়েছেন আমি এতক্ষণ ধরে তাঁদের বক্তব্য শুনছিলাম। তাঁদের কাছে এটাই জিজ্ঞাসা করতে চাই যে, এই যে অবস্থা এই অবস্থার জন্য দায়ী কি পশ্চিমবঙ্গ সরকার, এর জন্য দায়ী কি ভারতসরকার নয়, যাঁরা দিল্লীতে ৩৫ বছর ধরে শাসন করছেন? তাঁদের ৩৫ বছরের শাসনে দেশের মানুষের সমস্যা মেটা তো দূরের কথা বরং সমস্যা বেড়েছে। অন্যদিকে ত্রাণের ব্যবস্থার জন্য ভাবতে হচ্ছে। অবশ্য প্রাকৃতিক বিপর্যয় মাঝে মাঝে হয় এবং সেই অবস্থার জন্য ত্রাণের ব্যবস্থা করতে হয়। এই বছরের গোড়ার দিক থেকেই আমাদের রাজ্যের ১২টি জেলাতে বৃষ্টিপাতের পরিমাণ অত্যন্ত কম, সেটা সবাই জানেন এবং সেই বৃষ্টিপাতের পরিমাণ ক্রমশঃ কমতে কমতে আগষ্ট মাসে দেখছি ১২টি জেলা খরার প্রকোপে ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমরা দেখছি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সারা বছরের আশা ভরসা যে জমির সব্জী এবং বীজ তা একটু একটু করে শুকিয়ে যাচ্ছে।

[ 8-00—8-10 P.M. ]

অন্য দিকে যারা কৃষির সঙ্গে যুক্ত—প্রত্যক্ষ বা পরক্ষভাবে—যারা ক্ষেত মজুর তারা না খেতে পেয়ে পাতা সেদ্ধ করে, পুকুর থেকে গেঁড়ি-গুগলী তুলে খেয়ে কোন রকমে জীবন ধারণ করছে। কোথায় কোথায় আমি দেখেছি তারা পাট পাতা সেদ্ধ করে খেয়ে দিন কাটাচ্ছে। আজকে ওদের নিয়ে আপনাদের খুব দরদ দেখছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের খুব দরদ দেখছি। আপনাদের যিনি নেত্রী তাঁকে দেখলাম তো, পশ্চিমবাংলার প্রতি কত দরদ। মার্চ মাস থেকে কেন্দ্রকে বলা হচ্ছে যে পশ্চিমবাংলায় ১২টি জেলায় খরা কবলিত। সেই জন্য ৮ কোটি, ২৪ কোটি, শেষ পর্যন্ত ৭৪ কোটি টাকা ত্রাণের জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করা হয়েছে। কিন্তু অন্য দিকে দেখলাম উড়িষ্যায় বন্যা হ'ল, উত্তরপ্রদেশে বন্যা হ'ল সেখানে প্রধান মন্ত্রী গেলেন। তিনি ওখানে গিয়েছিলেন বলে তার জন্য আমি কিছু বলতে চাই না। কিন্তু আমার কথা হচ্ছে তিনি পশ্চিমবাংলায় একবারও এলেন না। পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে আমি সেটা জানতে চাই। পশ্চিমবাংলা

সম্পর্কে কেন্দ্র যে মনোভাব নিয়েছে, সেটা আমাদের কাছে পরিষ্কার হয়ে গেছে, পশ্চিমবাংলার মানুষের কাছে পরিষ্কার হয়ে গেছে। কেন্দ্র আজকে পশ্চিমবাংলার সঙ্গে এক রকম বিমাতৃসুলভ ব্যবহার করছে। তাই যদি না হবে তাহলে ফুট ফর ওয়ার্ক-এর কাজ তুলে দিলেন কেন? স্যার, আপনি জানেন যে এই ফুট ফর ওয়ার্ক যে চালু ছিল সেই স্কীমের মাধ্যমে শুধু যে গরীব মানুষেরা কাজ পেত তাই নয়, একদিকে গরীব মানুষেরা কাজ পেত, অন্য দিকে সমাজের স্থায়ী সম্পদ সৃষ্টি করা যেত। এর দ্বারা রাস্তা-ঘাট মেরামত এই সমস্ত হ'ত কিন্তু এটা বন্ধ হয়ে গেল কেন? ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর ফুট ফর ওয়ার্ক চালু হ'ল না, বন্ধ হয়ে গেল। তার কারণ হচ্ছে আই. এম. এফ. থেকে যে লোন নেওয়া হয়েছে তার যে সর্ত্ত, সেই সর্ত্ত যদি কেন্দ্রকে মেনে চলতে হল তাহলে এই সমস্ত খরচ বাদ দিতে হবে। এই ধরনের প্রকল্প বাদ দেওয়া ওদের কাছে কোন অন্যায় নয়। কিন্তু এই দিকে পশ্চিমবঙ্গ সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে গরীব এবং দুস্থ মানুষদের জন্য যতটুকু পেরেছে খরা এলাকায় সাহায্য করেছে। সেই সমস্ত ত্রাণ সামগ্রি আমরা পঞ্চায়েতের মাধ্যমে, অন্যান্য সংগঠনের মাধ্যমে এবং আরো যে বেসরকারী সংস্থা আছে তাদের এক জায়গায় করে মানুষের কাছে পৌঁছে দেবার চেষ্টা করেছি। আজকে ওরা বলেছেন পঞ্চায়েত এই সমস্ত ত্রাণ দিয়ে অনেক দুর্নীতি করেছে। সেখানে দলীয় রাজনীতি করা হয়েছে। আমি অত্যন্ত দুর্ভাগ্যের সঙ্গে জানাচ্ছি যে আপনারা তো পার্টি করেন জোরদার, জমিদার, মুনাফাখোর, ডাকাত, চোরাকারবারী কালোবাজারী যারা করে তাদের নিয়ে। এরা তো রিলিফ পাবার যোগ্য নয়। আমরা রিলিফ দিই যারা গরীব দুস্থ মানুষ তাদের। সেই জন্য আপনাদের লোক কোন রিলিফ পায় না। তারা রিলিফ নিয়ে কি করবে? যারা গরীব মানুষ, যারা আজকে খেতে পাচ্ছে না, তাদের রিলিফ দেওয়া দরকার। যারা দুর্নীতি করে বেঁচে আছে, যারা কোটিপতি, শিল্পপতি মুনাফাখোর, ব্যবসা করে তাদের রিলিফ দেবার কোন প্রশ্ন উঠতে পারে না। বামফ্রন্ট সরকার এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সাধারণ মানুষের স্বার্থে, গরীব মানুষের যে বাজেট পেশ করেছেন তা ওদের পছন্দ হবে কেন? সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন জানিয়ে, বিরোধী পক্ষ যে বক্তব্য রেখেছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরেশ সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ বিভাগের রাষ্ট্রমন্ত্রী যে ব্যয়বরাদ্দ উৎথাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। এবারে পশ্চিমবাংলায় যে অভূতপূর্ব খরা হয়েছে, তাতে আনুমানিক কয়েক কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছেন।

প্রায় সব জেলাই বিপর্যস্ত হয়ে পড়েছে। এই অবস্থার মধ্যে বামফ্রন্ট সরকার যে ভাবে খরার মোকাবিলা করছেন, সেটা অত্যন্ত প্রশংসনীয়। আমার নিজের এলাকার কথা বলছি, সেখানে স্পেশাল জি. আর. এবং নরম্যাল জি. আর. বাবদ প্রচুর পরিমাণে টাকা দেওয়া হয়েছে। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে এগুলি খরচ করা হচ্ছে। খরার ব্যাপারে নরম্যাল জি. আর. এবং রিলিফ ম্যানুয়াল কি আছে, তা আমার জানা নেই। তবে আমার ব্লকে নরম্যাল জি. আর. যা দেওয়া হচ্ছে সেটা পরিমাণে অত্যন্ত কম। সেখানে এক একটা গ্রাম পঞ্চায়েতে মাত্র কয়েকজন করে লোক রিলিফ পেয়েছে। নরম্যাল জি. আর.-এর পরিমাণ বাড়ান দরকার। তবে নরম্যাল রিলিফ স্কীমের মাধ্যমে কয়েকটি এলাকায় যেমন, আমার এলাকা, যে ভাবে সরকার গত ৪ বছর ধরে সাহায্য দিয়ে এসেছেন, তা প্রশংসার যোগ্য। সরকার চেষ্টা করে এসেছেন যাতে সাধারণ মানুষ এই সাহায্য থেকে বঞ্চিত না হন। কিন্তু আমার এলাকার পাশাপাশি যে এলাকা আছে, সেটি কংগ্রেসের দখলে আছে। সেখানে পঞ্চায়েতের সবাই কংগ্রেসের লোক। গোয়াগা হচ্ছে আমার এলাকাধীন। সেখানেও স্পেশাল রিলিফের টাকা গিয়েছে। কিন্তু গরীব মানুষ কিছু পায় নি। ঐ কংগ্রেসীরা সব টাকা নিজেরা ভাগ করে নিয়েছে। কিন্তু কমিউনিষ্ট সমর্থক যে সমস্ত পঞ্চায়েতে আছেন, সেখানে এই রকম ঘটেনি। সেজন্য মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করব, আপনি ঐ গ্রাম পঞ্চায়েতের মেম্বাররা টাকা নিয়ে কি করেছে, কতটা রাস্তার কাজ করেছে এবং গরীব মানুষেরা কেন টাকা পায়নি, এ ব্যাপারে একটা তদন্তের ব্যবস্থা করুন। আপনি এ ব্যাপারে অফিসারদের সেখানে পাঠান। খরার মোকাবিলার জন্য তাঁরা এখানে যে সমস্ত কথা বলছেন, তা হচ্ছে তাঁদের দুমুখো নীতির প্রকাশ মাত্র। তাঁদের দলের অধীন সমস্ত পঞ্চায়েতে যে টাকা দেওয়া হচ্ছে, তা তাঁরা খেয়ে ফেলছেন। নরম্যাল রিলিফে সাহায্যের পরিমাণ হচ্ছে '৫ ভাগ। এ ব্যাপারে আমি আগেও বলেছি, এবারেও বলছি, এই পরিমাণকে বাড়িয়ে শতকরা ৫ ভাগ করা যায় কিনা একটু দেখুন। আমার এলাকা—গোয়াগা গ্রাম পঞ্চায়েৎ অঞ্চলে মাত্র ৩২ কুইন্ট্যাল সাহায্য পেয়েছে। অর্থাৎ সেখানে গ্রাম পঞ্চায়েৎ পিছু ভাগে পড়েছে মাত্র ২ কুইন্ট্যাল। তাছাড়া, এই সাহায্য যাতে ২-৪-১০ বিঘা জমির মালিক তাদেরও যাতে দেওয়ার ব্যবস্থা করা যায় সে বিষয়ে যেন মাননীয় মন্ত্রী মহাশয় ভেবে দেখেন। নরম্যাল রিলিফ এবং রিলিফ ম্যানুয়াল জনস্বার্থে পরিবর্তন করা যায় কিনা তা যেন উনি ভেবে দেখেন। এই কথা বলে, উনি যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীসমর মুখার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী ত্রাণ খাতে ১৯ কোটি, ৭ লক্ষ, ৭২ হাজার টাকার যে ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করেছেন, তাকে বিরোধিতা করে কয়েকটি কথা এখানে আমি চাই। এই প্রসঙ্গে একটা ছোট্ট কথা বলি, মাননীয়া মার্কসিস্ট পার্টির অঞ্জু কর মহাশয়া যে ভাবে এখানে বক্তৃতা করলেন, তাতে বলতে হয়—আমাদের দেশে একটা প্রবাদ আছে, "বাচ্চা হলে মুখে মধু দেয়," ওঁর বাচ্চাবস্থায় বোধ হয় মুখে মধু দিতে ভুলে গিয়েছিলেন।

[ 8-10—8-20 P. M. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ত্রাণ বাজেট অত্যন্ত গুরুত্বপূর্ণ বাজেট। এই ত্রাণ বাজেট কাদের জন্য? আমি মনে করি এই ত্রাণ বাজেটের টাকা আলিমুদ্দিন ষ্ট্রীটে পাঠিয়ে দিন এবং সেখান থেকে প্রতিটি জেলায় পাঠিয়ে দেওয়া হোক যাতে করে মার্কসবাদী কমিউনিস্টরা এই টাকা ভাগ করে পেতে পারেন। আমার এই কথা বলার কয়েকটি উদ্দেশ্য আছে। বিগত ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল সেই বন্যাতে আমরা দেখেছিলাম রামকৃষ্ণ মিশন, কাসা প্রভৃতি সংস্থাগুলি কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গের জন্য খরচ করেছিলেন। কিন্তু সেই টাকা কার মাধ্যমে খরচ হয়েছিল সেটা আপনারা সকলেই জানেন। এই ত্রাণের জিনিষপত্র পঞ্চায়েতের মাধ্যমে বণ্টন করা হয়েছিল। মহাষ্টমীর দিন আমি দুর্গামন্দিরে গিয়েছিলাম দূর্গা প্রণাম করতে। বাঁ দিকে তাকিয়ে দেখলাম অনেক মা দূর্গা দাঁড়িয়ে আছে। আমি জিজ্ঞাসা করলাম এই মা দূর্গারা কারা? তাঁরা বললেন এই মা দূর্গা-রা ত্রাণের মা দূর্গা। ১৯৭৮ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত ত্রাণ কার্য্যের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে এই টাকা মার্কসবাদী কমিউনিস্ট মা দূর্গারা আত্মসাৎ করেছেন। মাননীয় সদস্য যে বিরশ কণ্ঠে এই বাজেট সমর্থন করলেন আমি তাঁকে বলছি তাঁর গায়ে ত্রাণের বাতাস লাগেনি। এই ত্রাণের বাতাস তাঁর গায়েও লাগবে। তিনি মা দূর্গা হবেন। এখানে পঞ্চায়েতের মা দূর্গারা ত্রাণের টাকা নিয়ে হাতে মোটা মোটা সিংহ বালা, ভালো ভালো শাড়ী, ভালো ভালো গহনা পরে ঘুরে বেড়াচ্ছেন। যৌবনে কুকুরীও সুন্দরী হয় শুনেছি। সেইরকম পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণের মাধ্যমে সুন্দরীতে পশ্চিমবঙ্গ ছেয়ে গেছে। আপনার মাধ্যমে জানাতে চাই ত্রাণ মন্ত্রীকে মালদহ জেলায় এই ত্রাণের টাকা কোন খাতে ব্যয় হয়েছে। আমি ১৯৭৭ সাল থেকে দেখে এসেছি এই ত্রাণের টাকা গ্রাম বাংলার পঞ্চায়েতের মাধ্যমে মুষ্টিমেয় কিছু পঞ্চায়েত সদস্য

মার্কসবাদী কমিউনিস্ট সদস্যদের জন্য ব্যয় হয়েছে। মালদহ জেলার রতুয়া কেন্দ্রের কিছু লোকের প্রতিনিধি আমি। স্যার, আমি নিজে আপনার কাছে পরশুদিন বলেছি যে ত্রাণের টাকা দেওয়া হয়েছে সেই টাকা মার্কসবাদী কমিউনিস্ট ছাড়া বামফ্রন্ট সরকার ছাড়া এই ত্রাণের সাহায্য কারুর কাছে পৌঁছায় না। আজকে গ্রামবাংলার হাটে দাঁড়িয়ে থাকুন দেখবেন এই ত্রাণের টাকা পঞ্চায়েতের মাধ্যমে বিলি হয়। আমি একটি গুরুত্বপূর্ণ কথা বলছি। ওঁরা জানে না, জানলেও অসত্য কথা বলবেন। গ্রামবাংলার টাকা নিয়ে কি দলবাজি হচ্ছে কি দুর্নীতি হচ্ছে তা আপনি জানেন না। রাতের অন্ধকারে এই ত্রাণের টাকা নিয়ে দুর্নীতি হচ্ছে। ত্রাণ সাহায্য বিভিন্ন দিক থেকে আসে। পশ্চিম বাংলার পঞ্চু অর্থাৎ পঞ্চায়েত দানবের কল্যাণে এই টাকা একটা শ্রেণীর পকেটে চলে যাচ্ছে। এই কারণে আমি ত্রাণমন্ত্রির পদত্যাগ দাবি করছি কারণ তাঁর ত্রাণ সম্বন্ধে কোন অভিজ্ঞতা নেই।

মাননীয় মুখ্যমন্ত্রী এই ত্রাণ কার্যের ভার দিয়েছেন এক অবলা মহিলাকে। ২১ জন লোক মালদহ জেলায় বন্যায় মারা গেল। আমি নিজে ৪ দিন জল-বন্দী ছিলাম। ৪০ হাজার লোক জলবন্দী হয়ে আছে। তাদের জন্য এক দানা অন্ন যায়নি। পঞ্চায়েতের ভাগাড়ে সব শকুনের দল এসে হাজির হয়েছে। আমি বিধান সভায় বলছি না গ্রাম পঞ্চায়েতের সদস্যদের মধ্যে আছি তা বুঝতে পারছি না। রাতের অন্ধকারে এই বাজেট কার স্বার্থে জানি না। আমি এখানে নলকূপ সম্বন্ধে বলবো। মালদহ জেলার রতুয়া থানার মহানন্দ টোল গ্রাম পঞ্চায়েত বললো ৭৫টি নলকূপ হয়েছে। কিন্তু একটাও হয়নি। ১৬৮০ কুইন্টাল গম নাকি দেওয়া হয়েছে। গ্রাম বাংলায় একটা নিয়ম আছে হাত যখন টায়ার্ড হয়ে যায় তখন পায়ের আঙুল দিয়ে মাষ্টার রোলে সই নেওয়া হয়। ১৯৭৮ সালের হিসাব এখনও পর্যন্ত দিতে পারেন নি। কেন্দ্র থেকে ২৪ কোটি টাকার মত সাহায্য পেয়েছেন। এই সাহায্যের আমি বিরোধিতা করি। কেন না হাতের ছাপ দিতে দিতে যখন টায়ার্ড হয়ে যায় তখন পায়ের ছাপ নেওয়া হয়। এসব লজ্জার কথা। আজকে ত্রাণের কাজে যেভাবে দলবাজী, পার্টিবাজী করা হচ্ছে তাতে পশ্চিমবাংলার মানুষ ওদের ক্ষমা করবে না। আমি গ্রামের মানুষ। আপনি, মন্ত্রী মহাশয়া শহরের মানুষ। এই ত্রাণের টাকা দিয়ে কিভাবে মার্কসবাদী পার্টির লোকেরা স্বজন পোষণ করছেন, কোলকাতার রেস্টুরেন্টে গিয়ে ফুর্তিবাজী হচ্ছে তা আমরা সবই জানি। সি. সি. এম. বলেন মাসোহারা দিতে হবে। প্রত্যেক গ্রাম পঞ্চায়েত থেকে সি. পি. এম. সদস্যরা মাসোহারা নেন। ত্রাণের টাকা নিয়ে বর্তমান সরকার আমাদের অন্ধকারে

রেখেছেন তাই ঘোর অমাবশ্যায় এই বাজেট পাশ করান হচ্ছে। অতএব আমি এই বাজেটের বিরোধীতা করছি। এবং আগামী দিনে হস্তক্ষেপ দাবী করছি যে ত্রাণের হিসাব আমরা চাই। এই বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

[8-20—8-30 P.M.]

**শ্রীখরা সোরেনঃ** মিঃ স্পীকার, স্যার, আজকে ত্রাণ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেটা সমর্থন করছি। আমি বিরোধী দলের বক্তব্য মন দিয়ে শুনলাম, শুনে গ্রামের একটা বাংলা কথা আমার মনে পড়ে গেল—'পাগলে কিনা বলে ছাগলে কিনা খায়', বিরোধী দলের বক্তব্যগুলি পাগলের প্রলাপের মত। বিরোধী সদস্যরা বলেছেন গ্রাম পঞ্চায়েতের মধ্য দিয়ে গ্রামে রিলিফ ও ত্রাণের কাজ করা হয়েছে এবং বামপন্থী কর্মীরা সেইসব ত্রাণের জিনিষ চুরি করে ফাঁক করে দিয়েছে। আমরা বলি আগে কংগ্রেস আমলে ৩০ বছর ধরে যে ত্রাণ সামগ্রী গ্রামে এসেছে গ্রামের গরীব মানুষরা তা জানতে পারেনি, কিন্তু এখন বামফ্রন্টের মধ্যে দিয়ে গ্রামের মানুষ জানতে পারছে কত ত্রাণ সামগ্রী গ্রামে এসেছে এবং গ্রাম পঞ্চায়েতের প্রধান, মেম্বাররা গ্রামে গিয়ে কে ত্রাণ সামগ্রী পাবে কে পাবে না এই সমস্ত বিষয় গ্রামের লোকজনের সাথে আলাপ আলোচনা করে সেগুলি বিলি বন্টন করে আসেন। কাজেই সেখানে চুরির প্রশ্ন নেই। গ্রামের মানুষ বামফ্রন্টকে বিশ্বাস করে, তারা বলছে গ্রামে কত ত্রাণ সামগ্রী আসছে সে সম্বন্ধে বামপন্থীরা সত্য কথা বলে তা আমাদের মধ্যে বিলি বন্টন করে। কিন্তু কংগ্রেস আমলে গ্রামে যে ত্রাণ সামগ্রী যেত তা তারা আদৌ জানতে পারত না, সেই সমস্ত ত্রাণ সামগ্রী তখনকার প্রধান, মেম্বার যাঁরা ছিলেন তাঁদের ব্যক্তিগত ভোগে লাগত। কাজেই এর বিরোধিতা করা তাদের পক্ষে শোভা পায়। আমরা জানি যে দীর্ঘ ৩০/৩৫ বছর দেশ স্বাধীন হওয়ার পরেও আজকে পূর্ব ভারতের ৭০ ভাগ লোক দারিদ্র্য সীমার নিচে, তাই আজকে ৩০/৩৫ বছর পরেও এই ত্রাণ সামগ্রীর জন্য আমাদের বাজেট রাখতে হচ্ছে। বিগত কংগ্রেস সরকার ত্রাণ সামগ্রীর জন্য যে যে ব্যবস্থা অবলম্বন করার দরকার ছিল সেই ব্যবস্থা অবলম্বন করতে পারেননি। বিভিন্ন জায়গায় যেখানে বন্যা, খরা এবং ঘূর্ণিঝড় নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে, মানুষের নিত্য সঙ্গী হয়ে দাঁড়িয়েছে আগে থেকে সেই সব জায়গার জন্য ত্রাণ সামগ্রীর ব্যাপারে একটা পরিমাণ বাজেট করা দরকার। এই ত্রাণের জন্য যে রিলিফ দেওয়া হয় সেই স্পেশাল জি. আর. সেখানে নিয়মিত করা দরকার এবং কুষ্ঠ রোগ আমাদের পশ্চিমবাংলায় ব্যাপক, সেই কুষ্ঠ রোগীদের জন্য

একটা কোটা রাখা দরকার বলে আমি মনে করি। আমি পুনরায় এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় যে ত্রাণ খাতের ব্যয়-বরাদ্দ এখানে শেষ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। পশ্চিমবঙ্গ সরকার নিপীড়িত জনসাধারণের স্বার্থকে রক্ষা করার জন্য অঙ্গীকারবদ্ধ। সেই কারণে এই ত্রাণ আজকে আমাদের একান্ত প্রয়োজন। ত্রাণ সামগ্রী পঞ্চায়েতের মাধ্যমে আমাদের শোষিত, নিপীড়িত মানুষের কাছে যেতে পারে। এটা আজকের ব্যবস্থা নয়, বামফ্রন্ট সরকার এই ব্যবস্থা করেননি। এর আগে কংগ্রেস যে ভাবে ব্যবস্থা করেছিল, সেই ব্যবস্থার মধ্যে আছে যে পঞ্চায়েতের মাধ্যমে এই সমস্ত ত্রাণ সামগ্রী বিলি ব্যবস্থা হয়। আমি জানি না, কংগ্রেসের মুখার্জীবাবু কোন যাত্রা দলের নায়ক ছিলেন কি না। আমার মনে হয় তিনি যাত্রা দলের নায়ক ছিলেন। ত্রাণ সামগ্রীর ভূমিকা সম্পর্কে কোন অভিজ্ঞতা তার আছে বলে মনে হয় না। সেজন্য তিনি যাত্রাকরের মত বক্তব্য রেখে গেলেন। পঞ্চায়েতের মাধ্যমে বরাবরই ত্রাণ সামগ্রী বিলি হয়ে থাকে। আমি পঞ্চায়েতের মধ্যে ছিলাম। আমি জানি যে এর মধ্যে কোন ক্রটী থাকতে পারে না। ক্রটি যারা করেছে—সে যে পক্ষের হোক না কেন গ্রামের মানুষ তাদের সরিয়ে দিয়েছে। মুখার্জীবাবু জানেন না তাই তিনি কতকগুলি কথা এখানে বলে গেলেন। ১৯৭৮ সালে যখন বন্যা হয়েছিল তখন ঐ ইন্দিরাদেবী ছিলেন না, তখন জনতা সরকার ছিল। পশ্চিমবাংলার যেটুকু প্রয়োজন, ত্রাণের ব্যাপারে যা কিছু দরকার ছিল সেটা তারা দিয়েছেন এবং পশ্চিমবঙ্গে সরকার নিশ্চয়ই বিলি বণ্টন করেছেন। সেদিন যিনি প্রধানমন্ত্রী ছিলেন, মোরারজী দেশাই, তিনি এই সরকারের বিতরণ ব্যবস্থার জন্য, ন্যায়সঙ্গত ব্যবস্থার জন্য প্রশংসা পত্র দিয়েছিলেন। এই জিনিসগুলি তার জানা উচিত ছিল। কিন্তু ইন্দিরা গান্ধী আসবার পরে আমাদের এখানে যখন খরা হল তখন সেই সম্পর্কে কোন বিহিত ব্যবস্থা করেন নি। তিনি উত্তর প্রদেশে এসেছিলেন, অন্য জায়গায় এসেছিলেন কিন্তু পশ্চিমবঙ্গে আসার প্রয়োজন মনে করে নি। খরায় যখন দেশ জ্বলছে, দেশের মানুষ যখন হাহাকার করছে তখন সেখানে আসা প্রয়োজন ছিল। আজকে কংগ্রেসী বন্ধুদের সেই দিকে দেখা উচিত ছিল। কিন্তু সেদিকে না দেখে ত্রাণ সামগ্রী কিভাবে অপব্যয় হচ্ছে ইত্যাদি কথা বলে এখানে যাত্রাকরের মত বক্তব্য রাখার চেষ্টা করলেন। এই বক্তব্য নিশ্চয়ই তিনি গ্রামের মধ্যে গিয়ে রাখতে পারবেন না যেখানে ক্ষুধার জ্বালায় মানুষ কছে। দরিদ্র,

নিপীড়িত মানুষরা যেখানে আছে সেখানে গিয়ে তিনি এই সব কথা নিশ্চয়ই বলতে পারবেন না যে তোমাদের জন্য পাঠান ত্রাণ সামগ্রী, তোমাদের দেওয়া হয়নি, তা দিয়ে পার্টি অফিস হয়েছে, ঘরবাড়ী হয়েছে। একথা বলবার সাহস তাদের নেই। আজকে সেই সব তথ্য যদি দিতে পারেন তাহলে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয় নিশ্চয়ই তদন্ত করে দেখবেন। আজকে যদি ত্রুটি হয়ে থাকে তাহলে এটা সরকারের ত্রুটি, কিন্তু সেই রকম কোন প্রমাণ আপনারা দিতে পারেন নি। আমি যখন জনতা দলের সদস্য ছিলাম তখন যে সমস্ত পঞ্চায়েত অন্যায় করেছিল, আমি তাদের সম্পর্কে বলেছিলাম এবং সেখানে তদন্ত হয়েছিল এবং প্রধানদের সরিয়ে দেওয়া হয়েছিল। আমি জোরের সঙ্গে একথা বলতে পারি যে আমার এলাকায় বন্যার সময়ে ত্রাণ সামগ্রী নিয়ে ছিনিমিনি করা হয়েছিল। আমি সেই সম্পর্কে যখন বলেছিলাম তখন সেখানে তদন্ত করা হয়েছিল এবং সেই প্রধানকে সরিয়ে দেওয়া হয়েছিল। সুতরাং বিচার যে হয়নি সেটা তাঁদের পক্ষে বলা মূর্খামী। আজকে ত্রাণমন্ত্রী মহাশয় ত্রাণ সম্পর্কে যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি মনে করি এটা কম। এই বিষয়ে যদি আরো বরাদ্দ বাড়ানোর দাবী করতেন তাহলে আমি তাঁকে ধন্যবাদ দিতাম। ত্রাণ যে কোন সময়ে প্রয়োজন হতে পারে। বন্যা যে কোন সময়ে আসতে পারে, খরা যে কোন সময়ে হতে পারে, ঝড়-ঝঞ্ঝা যে কোন সময়ে আসতে পারে, মানুষ যে কোন সময়ে বিপদে পড়তে পারে এবং সেই সময়ে তাদের যাতে দিতে পারা যায় সেইজন্য ত্রাণের প্রয়োজন এবং সেই ত্রাণের ব্যবস্থা রাখা উচিত। ত্রাণের ব্যাপারে যে বরাদ্দ রাখা হয়েছে, এটা আরো বাড়ানো দরকার বলে আমি মনে করি এবং যেটা রাখা হয়েছে সেটা দিয়ে যাতে আরো ভালভাবে পঞ্চায়েতের মাধ্যমে বন্টন করা যায়, যাতে দরিদ্র, নিপীড়িত, শোষিত মানুষেরা সুষ্ঠু ভাবে পায় তার দিকে নজর দেবেন। এই কথা বলে এই বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 8-30—8-40 P.M. ]

**শ্রীমতা নিরুপমা চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় বিরোধী সদস্য, তিনি বক্তব্য রেখেছেন বক্তব্যটা হচ্ছে এই, যে রিলিফ নিয়ে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে দলবাজী করছে। আমি মনে করি যে এই কথা সম্পূর্ণ অসত্য, কারণ এই ধরণের দলবাজী পঞ্চায়েত যদি করতো তাহলে গত পাঁচ বছরের মধ্যে কয়েকটা নির্বাচন হয়ে গেছে, সেই নির্বাচনে জনগণই রায় দিতো। সেই জন্য তাঁদের ধারণা আছে, আমাদের

দেশে আগে ইউনিয়ন বোর্ড ছিল, রিলিফ নিয়ে তারা কি করেছেন, সেটা তাঁরা ভাল করে জানেন। মাননীয় বিরোধী সদস্য একজন বললেন, আমি নাকি শহরের মেয়ে, আমি রিলিফ, ত্রাণ সম্পর্কে কিছুই জানি না। তাঁর এটা জানা দরকার, আমি রাজনীতি করছি ১৩ বছর বয়স থেকে। আমি কংগ্রেসের রিলিফ নিয়ে রাজনীতি ভালো করে জানি। প্রতিটি ক্ষেত মজুরের বাড়ির সঙ্গে আমার সম্পর্ক আছে, প্রতিটি বাড়ির মেয়েদের সঙ্গে আমার সম্পর্ক আছে, রিলিফ নিয়ে কংগ্রেসীরা কি ভাবে দলবাজী করে, আমি তা দেখেছি। সেই জন্য আজকে এই ধরণের কথা ওঁরা বলেন। আমি মনে করি এই হাউসকে এই ভাবে জমানো যাবে না। মনে হয় তাঁরা ভুলক্রমে এই কথা বলেছেন, কারণ ওনারাও জানেন যে ত্রাণ কার্য্যে আমি অনেককাল যুক্ত আছি, বন্যা দেখেছি, খরা দেখেছি, ঘুর্ণিবার্তা দেখেছি, লড়াই কি করে করতে হয় তা আমরা জানি, আমরা কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করেছি, আমরা ঘরের বিবি নই, আমরা মাঠে ময়দানে কাজ করি। সেই জন্য অঞ্জু করের বক্তৃতা আপনাদের কর্কশ লেগেছে, মাঠে ময়দানে লড়াই করে সে এখানে এসেছে, সুতরাং তার কথা মধু হতে পারে না। সেই জন্য অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা বলতে চাই, এই কথা তিনি ভুলে যান, এখানে আর একটা কথা বলা হলো, অবলা নারী, আমি তাঁকে বলতে চাই, যে চোখে সাম্রাজাবাদীরা, পুঁজিপতিরা দেখেছিলেন নারীদের অবলা বলে, আমরা মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির লোক, আমরা এই অবলা কথাটা ভুলিয়ে দেব, তার জন্য আমরা লড়াই-এর ময়দানে নামবো এবং আপনারা দেখেছেন আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের সময় মেয়েরা কি ভাবে লড়াই করতে পারে, গুণ্ডাদের সঙ্গে কি ভাবে লড়াই করতে পারে, সি. আর পি.-র সঙ্গে কি ভাবে লড়াই করতে পারে তা তারা প্রমাণ দিয়েছে এবং আগামী দিনেও তারা দেখাবে, তার জন্য তারা প্রস্তুত হচ্ছে। সুতরাং এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায়, সাম্রাজ্যবাদী সমাজ ব্যবস্থায় নারী সমাজকে এখনও পর্য্যন্ত নিপীড়িত লাঞ্ছিত, অবহেলিত করছে, তার জন্য আজকে মাননীয় বিরোধী সদস্য বললেন যে মেছুয়ালি? তিনি একজন নারী সদস্য, তিনি তাঁর বক্তব্য চঁচিয়ে বলছেন, অনেক পুরুষ সদস্য বলছেন, কিন্তু সেখানে বলা হলো মেছুয়ানী, পেতনী, ডাইনী, অত্যন্ত লজ্জার কথা, এটা একজন শিক্ষিত লোকের কাছ থেকে আশা করি না। যদি একজন ক্ষেত মজুর বলতো মনে কিছু আক্ষেপ হতো না। শিক্ষিত ব্যক্তি, তিনি কি করে বলেন, নারীদের এই ধরণের অশালীন কথা, আমি মনে করি এই কথা তাঁকে প্রত্যাহার করতে হবে। কারণ এই ধরণের কথা বলার তাঁর কোন অধিকার নেই। অপর দিকে বলতে চাই যে আমরা নাকি রিলিফের মাল নিয়ে নির্বাচন করছি।

যাবেন এলাকায়? গ্রামে চলুন, গিয়ে দেখবেন, কি জিনিস আপনারা করেছিলেন। তদন্ত হোক, প্রমাণ করতে হবে যে রিলিফ নিয়ে দলবাজী করে আমরা নির্বাচনে জিতেছি। বরং আমরা প্রমাণ করে দেব ভোটের রাত্রে লোকের বাড়ীতে আপনারা রিলিফ দিয়েছেন। বেশী দূরে যেতে হবে না, আমার বাগনান কেন্দ্রে চলুন, আমি প্রমাণ করে দেব রিলিফ নিয়ে কিভাবে দলবাজী করা হয়েছে। কাজেই এই জিনিসগুলি আগে জানতে হবে। না জেনে আমাদের বিরুদ্ধে একটা রেকর্ড বাজিয়ে যাওয়ার মত কথা বলাটা ঠিক নয়, এটা চলে না। মাননীয় সদস্যরা রিলিফের কথা নিয়ে অনেক কিছু বলে গেলেন। আজকে দেশকে কোন্ অবস্থার দিকে নিয়ে যাওয়া হয়েছে সেটা একটু চিন্তা করুন। ৩৫ বছর দেশ স্বাধীন হয়েছে। ওদের লজ্জিত হওয়া উচিত যে এখনো শতকরা ৭০ ভাগ লোক দারিদ্র্য সীমার নীচে বাস করে। ফুড ফর ওয়ার্কের মাধ্যমে আমরা ক্ষেত মজুরদের জন্য কাজের প্রকল্প হাতে নিয়েছিলাম। সেই প্রকল্প বন্ধ করে দেওয়া হয়েছে। ক্ষেত মজুররা যাতে না খেয়ে মরে তার ব্যবস্থা করা হয়েছে—এই প্রকল্প বন্ধ করে দেওয়া হয়েছে। ওদের লজ্জিত হওয়া উচিত—আজকে দুস্থ মানুষ, ক্ষেত মজুররা খাবে কি করে? এরা বছরে ২।। মাস কাজ পায়, বাদ বাকি সময় তাদের কোন কাজ নেই। তারা কি করে বাঁচবে? তাদের জন্য আপনারা তো একটি কথাও বললেন না। ক্ষেত মজুররা খেতে পাচ্ছে না কেন, সে সম্বন্ধে তো একটি কথাও বললেন না। ক্ষেত মজুর কারা তৈরী করেছিল? ৩৫ বছর ধরে জমিদারী প্রথার জন্য আইন তৈরী করা হল। জমিদাররা সুকৌশলে যাতে তাদের জমি লুকিয়ে রাখতে পারে তার জন্য আইনের মাধ্যমে সাহায্য করা হল। ক্ষেত মজুর জমি হারিয়ে পথের ভিখারী হল। তাদের জন্য তো আপনারা একটি কথাও বললেন না। আজকে বলছেন রিলিফ নিয়ে আমরা দলবাজি করছি। কৃষকদের আজকে কি অবস্থা হয়েছে সেটা আমাদের জানতে হবে, বুঝতে হবে। শতকরা ৭৫ থেকে ৮০ ভাগ মানুষ কৃষিজীবি। তাদের ক্ষেত মজুরে পরিণত করা হয়েছে। দামোদর পরিকল্পনা করা হয়েছে। দামোদর পরিকল্পনার নামে কৃষকদের ধাপ্পা দেওয়া হয়েছে। যার ফলে আমরা দেখতে পাচ্ছি কখন যে বন্যায় ডুবে যাব তার কোন ঠিক নেই, এই রকম একটা অবস্থায় দাঁড়িয়ে আছি। ১৯৭৮ সালের ভয়াবহ বন্যা আমরা দেখেছি। একতলা পর্যন্ত জল হয়েছিল। কি অবস্থার মধ্য দিয়ে মানুষের দিনগুলি গেছে সেটা আমরা দেখেছি। পরিকল্পনার নাম করে বারে বারে কতগুলি পরিকল্পনা করা হয়েছে। সেই পরিকল্পনার মধ্য দিয়ে আমরা কি দেখেছি? আমরা দেখেছি সেই পরিকল্পনার মধ্য দিয়ে মানুষকে বেকারীতে পরিণত করা হয়েছে।

কৃষক জমি হারা হয়েছে। মানুষ জমি বিক্রি করতে বাধ্য হয়েছে। ডি. ভি. সি. পরিকল্পনা করে চাষীর জমি সর্বশান্ত করে দেওয়া হয়েছে। তারা মহাজন, সুদখোরের কাছে জমি বিক্রি করতে বাধ্য হয়েছে। এমনি করে নিরক্ষর ক্ষেত মজুরের জমি বিকিয়ে গেছে। সে নিরক্ষর জানে না কত দেনা করেছে। জমিদার বলেছে তোমার জমি দেনার দায়ে বিকিয়ে গেছে। সে চোখের জল ফেলেছে। কৃষক কোন প্রতিবাদ করতে পারে নি। আজকে গ্রামে চলে যান, সেখানে গিয়ে দেখবেন কৃষক প্রতিবাদ করতে পারছে। আজকে আপনারা ঘৃণা ভরে পঞ্চায়েতকে পঙ্গু বলছেন। আজকে পঞ্চায়েতে কারা এসেছে? ক্ষেত মজুর, গরীব কৃষক, ঠেলাওয়ালা, রিক্সাওয়ালা যাদের আপনারা যুগ যুগ ধরে পায়ের তলায় রেখে দিয়েছিলেন, মাথায় তুলতে দেন নি, সেই সব গরীব মানুষই পঞ্চায়েতের সদস্য হয়েছে। আপনাদের চোখে তারা পঙ্গু হতে পারে, কিন্তু আমদের কাছে তারা পঞ্চায়েত। তারাই হল জনগণের পঞ্চায়েতের সদস্য এবং এই পঞ্চায়েতই জনগণের মধ্যে কাজ করছে। কাজেই পঞ্চায়েতের এই নিরক্ষর মানুষগুলি দেখিয়ে দিয়েছেন কি করে কাজ করতে হয়। ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা হয়ে গেছে অতি বৃষ্টির ফলে এবং এই পঞ্চায়েতই জনগণের মধ্যে থেকে ত্রাণের কাজ করেছে। তাই আমি মাননীয় সদস্যদের একটু ভাবতে বলব যে গোটা ভারতবর্ষ আজকে কোন্ অবস্থায় এসে দাঁড়িয়েছে। চারিদিকে খরা দেখা দিয়েছে। এই খরার মধ্যে ত্রাণ দপ্তরের অনেক কিছু করার আছে। খরা, বন্যা, ঘূর্ণিবার্তা, অতি বৃষ্টি ইত্যাদি বিভিন্ন রকম সমস্যা আছে। এতে আমরা কিছু টাকা দিয়ে দিলাম। কিন্তু বাস্তবে কত অসুবিধা হয় সেটা একটু ভাবতে হবে। ঘূর্ণিঝড়ে কারো হয়ত বাড়ী পড়ে গেল, কেউ হয়ত মাছ ধরতে গেছে তার নৌকা ডুবি হয়ে গেল, এতে কত লোক মারা গেল, কত বাড়ী ধ্বংস হয়ে গেল। কাজেই এই অবস্থায় তাকে আবার আজকের দিনে দাঁড় করানো যে কত কষ্টকর ব্যাপার সেটা আমরা বুঝি। চাষীর চাষ নষ্ট হয়ে গেল। এর সংগে কত জিনিষ জড়িয়ে আছে। কিন্তু একটা থোক টাকা দিয়ে দিলেই মানুষের সমস্যার সমাধান হয় না। ১৯৭৮ সালের বন্যায় মানুষ বাঁধে গিয়ে আশ্রয় নিয়েছিল, গাছে গিয়ে আশ্রয় নিয়েছিল। তাদের সেখান থেকে নামিয়ে আনা হয়েছে। তাদের আবার বাড়ীতে ফিরিয়ে নিয়ে যাওয়া খুব শক্ত ব্যাপার হয়েছিল। বাস্তু চলে গেছে, বাড়ীতে কিছুতেই যাবে না, বসে বসে কাঁদছে। তারা বলছে কি করে যাব, কোথায় যাব? তাদের বোঝাতে হয়েছে, বাড়ী যেতে হবে। একটা খুঁটি পুঁতে ঘর করতে হবে। নানা ধরণের আলোচনার মধ্য দিয়ে তাকে বুঝিয়ে সব কিছু ঠিক করা হয়েছে। বাড়ী তৈরী করে দেওয়া হয়েছে। ধীরে ধীরে

সেই বাড়ীতে তাকে সেটেল্ড করে দেওয়া হয়েছে। কিন্তু সেই কাজ খুব কঠিন। সেই জন্য মাননীয় সদস্যদের এটা বলছি যে ঘূর্ণি ঝড়, খরা, বন্যা ইত্যাদিতে দুস্থ মানুষের সংখ্যা বিরাটভাবে বেড়ে গেছে। জি আর. দিয়ে কি হবে? জি. আর.-এর সংখ্যা কত? নর্মাল জি. আর. খুব কম প্রয়োজনের তুলনায়। আমরা গ্রাম পঞ্চায়েত এলাকায় কাজ করি। প্রতিদিন পঞ্চায়েতের সঙ্গে আমাদের যোগ আছে। এখান থেকে ফিরে প্রতিদিন রাত্রি ১২টা পর্যন্ত বিভিন্ন এলাকায় ঘুরি এবং কোথায় কি কাজ হচ্ছে, না হচ্ছে সেটা জানবার চেষ্টা করি।

[8-40—8-48 P.M.]

গ্রামের যা অবস্থা তাতে যেখানে ক্ষেতমজুরদের কাজ নেই সেখানে সেই অবস্থায় নরম্যাল জি. আর. আরো বাড়ানো দরকার। আমরা দেখেছি, মালিকরা বড় বড় সব কারখানা দীর্ঘদিন ধরে বন্ধ করে রেখে দেয়। সেইসব কারখানার অনেক শ্রমিক অনাহারে মারা যায়। সেখানে তো ত্রাণ দপ্তর থেকে ব্যবস্থা থাকা উচিত। আমরা কি মুখেই শুধু বলব, আহা শ্রমিক মারা গেল। আমাদের কি এ ক্ষেত্রে কিছুই করণীয় নেই? স্বাধীনতার ৩৫ বছর পরেও কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে কোন দৃষ্টিভঙ্গী দেখতে পাচ্ছি না। যে সমস্ত শ্রমিকরা অনাহারে মারা যাচ্ছে তাদের জন্য কি পরিকল্পনা হয়েছে, যারা অসুস্থ হয়ে পড়ছে তাদের জন্যই বা কি পরিকল্পনা হয়েছে? ঝড় হলে, বন্যা হলে হেলিকপ্টারে করে দেবী একবার ঘুরে যাবেন, আমরা কি শুধু তা দেখে বলব দেবী ঘুরে গেলেন? আমাদের কি করণীয় কিছু নেই? আমরা তাই মনে করি ত্রাণ কার্যে অনেক কিছু করবার আছে এবং এ ক্ষেত্রে অনেক পরিকল্পনাও করতে হবে। কারণ এই পরিকল্পনা দিয়ে ত্রাণকার্য করা যায় না। আজকে যেখানে অর্থনৈতিক সংকটে মানুষ ভুগছে সেখানে যদি সাধারণ মানুষের জন্য ত্রাণকার্য করতে হয় তাহলে পারকল্পিতভাবে এগিয়ে যেতে হবে। ৩৫ বছর দেশ স্বাধীন হয়েছে, মাঝখানের জনতা আমলের সামান্য কিছু সময় বাদ দিলে সব সময়ই কংগ্রেস দেশ শাসন করেছে কিন্তু কেন্দ্রীয় সরকারের ত্রাণের ব্যাপারে কোন সুষ্ঠু পরিকল্পনা দেখতে পাই নি। আজকে আমি তাই মাননীয় সকল সদস্যকে বলব, আসুন কেন্দ্রায় সরকারের কাছে দাবী করি আজকে পশ্চিববাংলায় খরা এবং বন্যার ফলে যে সংকট দেখা দিয়েছে তারজন্য উপযুক্ত টাকা আমাদের দেওয়া হোক। আজকে মানুষকে ত্রাণের মাধ্যমে আরো বেশী করে সাহায্য করার জন্যই এই দাবী জানানো দরকার। আজকে আমরা জানি দেশের বেশীর ভাগ মানুষ দারিদ্র্য সীমার

নীচে রয়েছে কাজেই ভিক্ষা দেওয়া নয়, ত্রাণের মাধ্যমে বিভিন্ন গঠনমূলক কাজ করে মানুষকে কাজ দেওয়া দরকার। এইভাবে কাজ দিলে একদিকে মানুষ উপকৃত হবে অন্যদিকে দেশেরও উপকার হবে। স্যার, এই কথা বলে বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্যের বিরোধীতা করে এবং আমার ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন চেয়ে আমার বক্তব্য শেষ করার আগে সমস্ত কাটমোশানের বিরোধিতা করছি।

The motion of Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100/- was then put a division taken with the following results :

AYES

Adhikary, Shri Sisir
Mahata, Shri Subhas Chandra
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Ray, Shri Phani Bhusan
Shaikh Imajuddin, Shri

NOES

Abul Hasnat Khan, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Subhas
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Chakraborty, Shri Ajit
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Biswanath
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shrimati Anju

Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal
Mal, Shri Trilochan
Mandal, Shri Bhakti Bhusan
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemem
Molla, Shri Anadi
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nath, Shri Monoranjan
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Hemanta Kumar
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Jamini Bhuson
Saren, Shri Ananta
Sayed Md. Masih, Shri
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh

The AYES being 8 and the NOES 72, the motion was lost.

The motion of Shrimati Nirupama Chatterjee that a sum of Rs. 19,07,72,000 be granted for expenditure under Demand No. 47, Major Head: "289-Relief on account of Natural Calamities, was then put and agreed to.

**Adjournment**

(The House was adjourned at 8-48 p.m. till 11 a.m. on Saturday, the 18th September, 1982, at the Assembly House, Calcutta.)

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Saturday, the 18th September 1982 at 11 A.M.

**Present**

Mr, Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 10 Ministers, 18 Ministers of State and 118 Members.

**Adjournment Motion**

[11-00—11-10 A. M.]

**Mr. Speaker :** I have received two notices of adjournment motion today. The first is from Shri Sk. Immajuddin and Shri Nurul Islam Chowdhury which deals with set back in weaving trade in Santipur due to attack of anti-socials and the second is from Shri Kashinath Misra and Dr. Manas Bhunia which deals with deadlock in Bankura Christian College.

I received a notice on the subject of the first motion on 16-9-82 to which I refused consent on that date. As regards the second motion the member would get ample opportunity to discuss the matter during the grant-wise discussion.

I, therefore, withhold my consent to the above two motions.

One member, may, however, read the text of the amended motion.

**শ্রী সেখ ইমাজুদ্দীন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সভার সামনে প্রস্তাবটি পাঠ করছি।

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন।

বিষয়টি হ'ল :—সমাজবিরোধী ও ছিনতাইকারীদের দৌরাত্মে শান্তিপুরের তাঁত শিল্প বিপদের মুখে। শান্তিপুরের ব্যবসায়ীরা হাওড়া ও কলকাতার হাটে কাপড় নিয়ে আসতে পারছে না। কলকাতা, হাওড়া ও হুগলীর বড় বড় ব্যবসায়ীরাও টাকা পয়সা ছিনতায়ের ভয়ে শান্তিপুরে কাপড় কিনতে যেতে পারছে না। সমাজবিরোধীরা মহাজনদের কাছ থেকে জোর করে তোলা ও চাঁদা আদায় করছে।

**Voting on Demand for Grands**

**Demand No. 7**

Major Heads : 229—Land Revenue and 504—Capital Outlay on other General Economic Services.

**Shri Benoy Krishna Chodhury** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,16,22,000 be granted for expenditure under Demand No. 7, Major Haeds ; "229-Land Revenue and 504-Capital Outlay on Other General Economic Services".

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মান্যবর রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৮২-৮৩ আর্থিক বৎসরের জন্য ৭নং দাবীর অন্তর্ভুক্ত "২২৯-ভূমি রাজস্ব" এবং ৫০৪-অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যক-সমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়-বরাদ্দ"—এই দুইটি প্রধান খাতে ২৪,১৬,২২,০০০ ( চব্বিশ কোটি ষোল লক্ষ বাইশ হাজার ) টাকা ব্যয় মঞ্জুরির জন্য প্রস্তাব উত্থাপন করছি। এর মধ্যে ১৯৮২ সালের মার্চ ও জুন মাসে ভোট-অন অ্যাকাউণ্টে মঞ্জুরিকৃত ১১,৭৪,০০,০০০ টাকা অন্তর্ভুক্ত করা আছে।

২। ১৯৮১-৮২ আর্থিক বছরের জন্য "০২৯-ভূমি রাজস্ব" খাতে আনুমানিক আয় ধরা হয়েছিল ৩৩,৮৯,০০,০০০ টাকা। ১৯৮২-৮৩ সালে এই আয় ৩১,৩৩,০৩,০০০ টাকায় দাঁড়াবে বলে আশা করা যায়। এখানে উল্লেখ করা যেতে পারে যে, রাজ্য সরকার কর্তৃক প্রস্তাবিত ১৯৭৯ সালের ১লা আগস্ট থেকে ১৫% হারে মূল্যানুযায়ী শুল্কের পরিবর্তে কেন্দ্রীয় সরকার ১৯৮১ সালের ১২ই ফেব্রুয়ারী থেকে টন প্রতি কয়লার রয়ালটির হার বাড়িয়েছেন। এর ফলে কয়লার উপর রয়ালটি আদায় আশানুরূপ হয় নি। কয়লার দাম বাড়ানো হয়েছে কিন্তু রাজ্য সরকার বর্ধিত দামের ভিত্তিতে রয়ালটি পাচ্ছেন না।

৩। ১৯৮২-৮৩ আর্থিক বছরের জন্য যে ২৪,১৬,২২,০০০ টাকা মোট ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে তার মধ্যে "২২৯ ভূমি রাজস্ব" খাতে ২২,৭১,২২,০০০ টাকা এবং "৫০৪-অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়-বরাদ্দ" খাতে ১,৪৫,০০,০০০ টাকা ব্যয় ধরা হয়েছে।

৪। বিগত বিধানসভায় পাঁচ বছর আগে আমি বলেছিলাম যে, সামান্য কয়েকজনের হাতে কেন্দ্রীভূত জমির বিকেন্দ্রীকরণ করা, সরকারে ন্যস্ত জমি ভূমিহীন গরীব কৃষকদের মধ্যে দ্রুতভাবে বণ্টন এবং কৃষক ও ভাগচাষীদের নিরাপত্তা বিধান আমাদের ভূমি সংস্কার নীতির প্রধান লক্ষ্য। গ্রামীণ উন্নয়ন কর্মসূচীতে ভূমি সংস্কারকে আমরা প্রধান ভিত্তিরূপে গণ্য করেছি। গত পাঁচ বছর ধরে এই কর্মসূচীর যথাযথ রূপায়ণের জন্য আমরা নিরলস প্রচেষ্টা চালিয়ে গেছি যাতে এই উন্নয়নের সুফল গ্রাম গ্রামান্তরের গরীব মেহনতী মানুষের কাছে পৌঁছে দিতে পারি। এই সকল কর্মসূচীতে সমস্ত সম্ভাব্য উপায়ে জনসাধারণকে সত্যিকারের অংশীদার করে নেয়া ছিল আমাদের লক্ষ্য। আমার বিভাগ থেকে প্রকাশিত পরিসংখ্যান বিবরণীর মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে আমাদের অগ্রগতি সম্পর্কে অবহিত রাখবার চেষ্টা করেছি। আমাদের প্রতিশ্রুতি পালনে কতটা সক্ষম হয়েছি তা জানাবার জন্য বিগত পাঁচ বছরের কতকগুলি কর্মসূচীর বিশদ বিবরণ আমি সভায় পুনরুল্লেখ করছি।

৫। ঊর্ধসীমা সংক্রান্ত আইনের যথাযথ প্রয়োগের মাধ্যমে আমরা সম্ভাব্য সর্বোচ্চ পরিমাণ জমি সরকারে ন্যস্ত করার চেষ্টা করেছি। সিলিং এড়িয়ে যাওয়ার পথগুলি চিহ্নিত করে, বিভিন্ন কারণে অনেক দিন ধরে আটকে থাকা ভেস্টিং প্রসিডিংসগুলি দ্রুত নিষ্পত্তি করার চেষ্টা চালিয়ে যাওয়া হয়েছে। ফলে বিগত পাঁচ বছরে মোট ১·২ লক্ষ একর কৃষিজমি সরকারে ন্যস্ত করা সম্ভব হয়েছে। নিছক পরিসংখ্যান হিসাবে দেখলে এই পরিমাণটিকে অবশ্য চমকপ্রদ বলা চলে না। কিন্তু বিভিন্ন প্রশাসনিক, আইনগত এবং অন্যান্য প্রতিবন্ধকতার কথা মনে রাখলে দেখা যাবে যে, আমরা সরকারী প্রশাসনের দৃষ্টিভঙ্গী এবং কার্যধারার অনেকখানি পরিবর্তন আনতে সক্ষম হয়েছি, তা না হলে অবস্থা অন্য রকম হতো। জমির মালিক এবং বিভিন্ন কায়েমী স্বার্থান্বেষীরা আইনের রন্ধ্র খুঁজে এবং প্রশাসনিক বিলম্বের সুযোগ নিয়ে বিভিন্ন পন্থায় সরকারের প্রচেষ্টাকে বানচাল করবার চেষ্টা চালিয়ে গেছেন। এ সত্বেও আমরা এত কম সময়ের মধ্যে এত বেশী পরিমাণ জমি সরকারে ন্যস্ত করাতে পেরেছি। এই বছরের ৩০শে জুন পর্যন্ত সরকারে বর্তানো কৃষিজমির

সর্বমোট পরিমাণ দাঁড়িয়েছে ১২ লক্ষ ৫০ হাজার একর। দেশের অন্য কোন রাজ্যে জমির সিলিং আইন প্রয়োগের মাধ্যমে এত অধিক কৃষিজমি সরকারে ন্যস্ত হয় নি।

৬। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে উন্নয়ন পরিকল্পগুনালির রূপায়ণে সাধারণ মানুষ প্রত্যক্ষভাবে অংশগ্রহণ করুন—এই ছিল আমাদের লক্ষ্য। এই উদ্দেশ্যেই আমরা পঞ্চায়েতের উন্নয়ন পরিকল্পনা ও ভূমিসংস্কার স্থায়ী সমিতিগুলির উপর খাস জমি বণ্টনের সুপারিশ করবার দায়িত্ব ন্যস্ত করেছিলাম। বণ্টনযোগ্য মোট জমির তুলনায় ভূমিপ্রত্যাশী ভূমিহীনদের সংখ্যা অনেক বেশী। এইজন্য আমাদের নীতি হচ্ছে বণ্টনযোগ্য জমি সম্ভাব্য সর্বোচ্চ সংখ্যক ব্যক্তির মধ্যে বিলি করা। আমরা জানি ক্ষুদ্র একখণ্ড জমিতে তাদের শুধু নিরাপত্তার সংস্থানই হবে না। আমরা আরো জানি যে, বাংলার কৃষকদের মধ্যে অফুরন্ত সৃজনশক্তি বর্তমান, যাকে যথাযথভাবে কাজে লাগাতে পারলে এই ক্ষুদ্র ক্ষুদ্র জমি থেকেও তারা সোনার ফসল ফলাতে পারে। ভূমিসংস্কার আইনের সংশোধনের মাধ্যমে তাই বণ্টনযোগ্য জমির সর্বোচ্চ সীমা ১ হেক্টর থেকে : একরে নামিয়ে আনা হয়েছে। গত জুন মাস পর্যন্ত মোট ৭.৩ লক্ষ্য একর ন্যস্ত জমি ১৩.৭ লক্ষ সংখ্যক ব্যক্তির মধ্যে বণ্টন করা হয়েছে। বিগত ৫ বৎসরে আমরা অবশ্য ১.২০ লক্ষ একরের বেশী জমি বিলি করতে পারি নি। এই হারে জমি বণ্টনে আমি সন্তুষ্ট নই এ কথা আমাকে বলতেই হবে। আগামী দিনে এই কাজকে বহুল পরিমাণে ত্বরান্বিত করতে হবে। বণ্টনের ব্যাপারে একটি উল্লেখযোগ্য বৈশিষ্ট্যের প্রতি আমি মাননীয় সদস্যগণের দৃষ্টি আকর্ষণ করতে চাই। যে ১৩ লক্ষ্য ৭০ হাজার ভূমিহীন ব্যক্তি ন্যস্ত জমি পেয়েছেন তাঁদের শতকরা ৫০ ভাগেরও বেশী ব্যক্তি তপশিলী জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। বস্তুত, ভূমিসংস্কার কর্মসূচীর অন্তর্ভুক্ত সবক'টি প্রকল্পেই সমাজের দুর্বলতম শ্রেণী হিসাবে চিহ্নিত এই দুই সম্প্রদায়ভুক্ত ব্যক্তিরাই বেশী পরিমাণে উপকৃত হয়েছেন।

৭। অপারেশন বর্গা নামে পরিচিত বিশেষ অভিযানের মাধ্যমে বর্গাদারদের নাম নথিভুক্ত করা ছিল বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার পরিকল্পনার অন্যতম প্রধান কর্মসূচী। গত জুন মাস পর্যন্ত ১১ লক্ষ ৭০ হাজার নাম নথিভুক্ত করা হয়েছে। বর্গাদারগণের মোট সংখ্যা আনুমানিক ২০ লক্ষ। প্রশাসন, পঞ্চায়েত সমিতি এবং বিভিন্ন কৃষক সমিতিগুলির সম্মিলিত নিরবচ্ছিন্ন প্রচেষ্টা সত্ত্বেও এই মোট সংখ্যার শতকরা ৫৫ ভাগের বেশী নাম নথিভুক্ত করা যায় নি। এর থেকেই প্রতীয়মান হবে যে, কৃষিভিত্তিক সমাজে সামাজিক তথা অর্থনৈতিক শক্তি-কাঠামোতে সামান্যতম

পরিবর্তন সাধনের প্রচেষ্টাও কত দুরূহ। আমাদের লক্ষ্য হল ঐ সমগ্র ২০ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করা, যাঁদের অস্তিত্বই ছিল এতদিন অনিশ্চিত, জমির মালিকদের খেয়ালখুশি বা দয়া-দাক্ষিণ্যের উপর নির্ভরশীল। এই লক্ষ্যে পৌঁছতে আমাদের আরো দীর্ঘ পথ অতিক্রম করতে হবে। কিন্তু এত অল্প সময়ের মধ্যে যে সাফল্য অর্জিত হয়েছে তাতে যে কোন সরকারই সঙ্গতভাবেই গর্ববোধ করতে পারেন। এই সভা নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে, নথিভুক্তির ফলে ১০ লক্ষাধিক বর্গাদার শুধু যে বংশানুক্রমে জমি ভোগদখলের আইনানুগ সুযোগ পেয়েছেন বা তাঁদের নিরাপত্তা নিশ্চিত হয়েছে তাই নয়, এর ফলে গ্রামীণ অর্থনীতিতে একটি স্থায়িত্বের পরিবেশও সৃষ্টি হয়েছে।

৮। এইবার আমি এমন একটি কর্মসূচীর কথা বলব যা আপাতদৃষ্টিতে অতি সাধারণ, কিন্তু যার গুরুত্ব অপরিসীম। মালিকের অনুমতি নিয়ে সামান্য পরিমাণ জমিতে যাঁরা দীর্ঘকাল বসবাস করে আসছিলেন তাঁদের ঐ জমির মালিকানা দিয়ে নথিভুক্ত করার ব্যবস্থা করা হয়েছিল ১৯৭৫ সালের পশ্চিমবঙ্গ বাস্তু জমি গ্রহণ আইনে। এই নথিভুক্তির কাজে আমরা বিশেষ উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছি। বিগত পাঁচ বৎসরে প্রায় এক লক্ষ ৩০ হাজার ভূমিহীন ও বাস্তুহীন অসহায় ব্যক্তিকে এই আইনে বাস্তুজমির মালিকানা দেয়া সম্ভব হয়েছে।

৯। এই সমস্ত প্রকল্পের মাধ্যমে সরকার প্রায় ১৪ লক্ষ ভূমিহীন কৃষিজীবীর হাতে তুলে দিয়েছেন এক টুকরো করে জমি, যে জমি তাঁরা নিজেদের বলে দাবি করতে পারেন, আর প্রায় বারো লক্ষ ভাগচাষী পেয়েছেন বর্গাজমিতে পুরুষানুক্রমে চাষ করার বহু আকাঙ্খিত নিরাপত্তা। এর ফলে গ্রাম বাংলার পঁচিশ লক্ষাধিক দরিদ্র পরিবারের ন্যূনতম অর্থনৈতিক নিরাপত্তা সুনিশ্চিত করা হয়েছে। এই নিরাপত্তা সামান্য হলেও বিশেষ অর্থবহ। মনে রাখতে হবে, যে গ্রামীণ উন্নয়ন আমাদের লক্ষ্য তা এদেরই জন্য, এদেরই সমস্তরের দরিদ্র অবহেলিত জনগণের জন্য। শুধু এক টুকরো জমি প্রদান বা বর্গাচাষীর নিরাপত্তা বিধানই যথেষ্ট নয়। রাজ্যের সামগ্রিক অর্থনীতিতে এদের প্রভাব স্থায়ী ও শুভপ্রদ হবে তখনই যখন এই ব্যবস্থাগুলিকে আমরা উৎপাদন বৃদ্ধির কাজের লাগাতে পারব, এবং ন্যস্ত জমির প্রাপক ও বর্গাচাষিগণ স্বনির্ভর হয়ে উঠবেন। এই উদ্দেশ্যে গ্রামীণ উন্নয়ন পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে এমন ব্যবস্থা করা হয়েছে যাতে বিভিন্ন প্রকল্পগুলির সুফল এই ২৫ লক্ষ ভাগচাষী ও পাট্টা-প্রাপকগণের কাছে পৌছে দেয়া যায়। এই দরিদ্র ব্যক্তিগণের

পক্ষে স্থানীয় জলসেচ ও চাষের বলদ-গরুর সংস্থান করা যাতে সম্ভব হয় এবং কিছু বিকল্প ও পরিপূরক আয়ের উপকরণও তাঁদের দেয়া যায় এইরূপে প্রকল্পগুলিকে পুনর্বিন্যস্ত করা হয়েছে। ১৯৭৮ সালে বাণিজ্যিক ব্যাঙ্কের মাধ্যমে খরিফ ও রবি চাষের জন্য একটি প্রতিষ্ঠানিক ঋণদান পরিকল্পনা চালু করা হয়। এই সর্বপ্রথম পশ্চিমবঙ্গে এইরূপ একটি সুদূরপ্রসারী নূতন প্রকল্প হাতে নেয়া হল। মাত্র ৫৯,০০০ জন বর্গাদার ও পাট্টা-প্রাপককে ঋণদানের ব্যবস্থা করে এই প্রকল্পের সূচনা হয়েছিল। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, মাত্র দুই বৎসরের মধ্যে এই সংখ্যা তিন গুণ বৃদ্ধি পেয়েছে। ১৯৮১ সালে প্রায় এক লক্ষ ষাট হাজার ব্যক্তি এই প্রকল্পের আওতায় এসেছেন। ১৯৮২ সালে শুধু খরিফ মরশুমের জন্য আমাদের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল তিন লক্ষ। তার মধ্যে ১ লক্ষ ৯০ হাজার ব্যক্তির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা ইতিমধ্যে সম্পূর্ণ হয়েছে। আমরা জানি বাণিজ্যিক ব্যাঙ্কগুলি ঋণদানের বিষয়ে গতানুগতিক রক্ষণশীল পদ্ধতিতেই চলে থাকেন। লগ্নীর নিরাপত্তাই তাঁদের প্রধান লক্ষ্য। এই পরিপ্রেক্ষিতে আমাদের এই প্রকল্প অতীব গুরুত্বপূর্ণ এবং একটি নূতন দিগন্তের সূচনা হল বলা চলে। আমাদের লক্ষ্য হল এই সমগ্র ২৫ লক্ষাধিক ব্যক্তিকে এই প্রকল্পের আওতায় আনা। আমরা আশা করি ঋণদানের কর্মসূচী আগামী বৎসরগুলিতে আরো প্রসারিত করা সম্ভব হবে এবং দরিদ্র জনসাধারণের এক বৃহত্তর অংশ মহাজন ও বড় জোতদারদের কবল থেকে মুক্তি পাবে।

১০। এই সঙ্গে চলেছে তপশিলী জাতিভুক্ত বর্গাদার এবং ন্যাস্ত জমি-প্রাপকদের তন্য স্পেশাল কমপোনেণ্ট প্ল্যান এবং তপশিলী উপজাতিদের নজ্য সাব-প্ল্যান। এর উদ্দেশ্য এই দুই সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের জন্য সাবসিডি এবং প্রান্তিক অনুদানের ব্যবস্থা করা। গ্রামে-গ্রামান্তরে এই পরিকল্পনাগুলির রূপায়ণ বিশেষ সাড়া জাগিয়েছে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে তিন বছরের মধ্যে এই প্রকল্পগুলি বিশেষ উল্লেখযোগ্যভাবে ক্রমবর্ধমান গতি লাভ করেছে।

১১। শহরাঞ্চলে এই বিভাগের কার্যাবলীর প্রতি আমি এখন সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর থেকেই ১৯৭৬ সালের আরবান ল্যাণ্ড সিলিং এ্যাণ্ড রেগুলেশান অ্যাক্ট দৃঢ়তা সহকারে এবং দ্রুতগতিতে রূপায়িত করার দিকে জোর দেওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ জানেন যে, এই আইনে অনেক ফাঁক আছে এবং উদ্বৃত্ত জমি ন্যস্ত হবার পদ্ধতিও বেশ জটিল এবং

সময়সাপেক্ষ। কৃষিজমির ক্ষেত্রে যেমন হয়েছে তেমনি শহরাঞ্চলের বড় বড় জমির সুকৌশলী এবং বিত্তশালী মালিকগণ আমাদের প্রচেষ্টা বানচাল করে দেবার জন্য বিভিন্ন পন্থা অবলম্বন করে চলেছেন। তা সত্ত্বেও আমরা এ পর্যন্ত শহরাঞ্চলের ৮ লক্ষাধিক বর্গ মিটার অতিরিক্ত জমি অধিগ্রহণ করতে সক্ষম হয়েছি। আইনটির ত্রুটি-বিচ্যুতি দূর করবার জন্য আমরা ভারত সরকারের কাছে আইনটির সংশোধনের প্রস্তাব রেখেছি যাতে আইন ফাঁকি দেওয়া এবং অসংগতভাবে ছাড় দেওয়া বন্ধ করা যায়।

১২। ভূমি সংস্কার কর্মসূচীর রূপায়ণ করতে গিয়ে বর্তমান আইনগুলির অনেক অসংগতি এবং ত্রুটি-বিচ্যুতি আমাদের চোখে পড়ে। এই ত্রুটিগুলি দূর করে আইনগুলিকে আরো জোরদার করে তোলার প্রয়োজনীয়তা অনুভূত হয়। তাই পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন, ভূমি সংস্কার আইন এবং হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ আইনের কিছু কিছু ছোটখাট অথচ গুরুত্বপূর্ণ সংশোধনের ব্যবস্থা আমরা করেছি। তা ছাড়া, আরো কয়েকটি বিশেষ আইন আমরা প্রণয়ন করেছিলাম যা ভাবীকালের কাছে আদর্শরূপে গণ্য হবে। আমি প্রথমে ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ ল্যাণ্ড হোল্ডিং রেভিনিউ আইনটির উল্লেখ করতে চাই যা ১৯৮১ সালের ১৪ই এপ্রিল থেকে কার্যকর হয়েছে।

১৩। আপনারা জানেন, স্বল্প জমির মালিকদের যাতে খাজনা বা করের বোঝা বইতে না হয় এই উদ্দেশ্যে সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর অবধি জমির খাজনা মুকুব করে আমরা ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন সংশোধন করেছিলাম। কিন্তু এতদিন পর্যন্ত প্রচলিত পুরাতন সামন্ততান্ত্রিক রাজস্ব ব্যবস্থায় এটা ছিল সামান্য কিছু উপশমের ব্যবস্থা মাত্র। কাজেই, রাজ কমিটির সুপারিশগুলি পশ্চাৎপটে রেখে একটি নতুন ভূমি রাজস্ব ব্যবস্থা তৈরী করার জন্য আমরা সচেষ্ট ছিলাম। তার ফলেই ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ ল্যাণ্ড হোল্ডিং রেভেনিউ আইনটি প্রণীত হয়েছে। এই আইনে বর্তমান যুগে অচল সামন্ততান্ত্রিক প্রথার পরিবর্তে ভূমি রাজস্বের ক্ষেত্রে সম্পূর্ণ এক নতুন ব্যবস্থার সূচনা করা হয়েছে। অধিক জমির মালিকগণের উপরে ক্রমবর্ধমান হারে রাজস্ব ধার্য করার যে ব্যবস্থা আইনে রয়েছে তাতে মধ্যবিত্ত চাষীদের রাজস্বভারই শুধু লাঘব হবে না, সেই সঙ্গে অধিক উৎপাদনের ক্ষেত্রে উৎসাহও যোগান হবে।

১৪। এইরূপ আরো একটি গুরুত্বপূর্ণ আইন হলো কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অর্জন ও নিয়ন্ত্রণ) আইন। এটি কলিকাতা ও হাওড়ার লক্ষ লক্ষ দরিদ্র অধিবাসীর স্বার্থ সুরক্ষিত করবে। এই আইন ঐ দুটি শহরের জমিদারী প্রথার বিলোপসাধন ঘটিয়ে ঠিকা জমিতে জমির মালিকদের সর্ববিধ অধিকার সরকারে ন্যস্ত করবে। ঠিকা প্রজা এবং ভাড়াটিয়াদের স্বার্থও সুরক্ষিত করা হয়েছে। কলিকাতা মহানগরীর অবহেলিত অঞ্চলসমূহের উন্নয়নের ক্ষেত্রে যেসব বাধা রয়েছে, আশা করা যায়, এই আইনের রূপায়ণের দ্বারা সেগুলি বহুলাংশে দূর করা সম্ভব হবে।

১৫। সর্বশেষে, ১৯৮১ সালের এপ্রিল মাসে বিধানসভায় যে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধন বিলটি পাশ করা হয়েছিল, আমি তার উল্লেখ করবো। এই বিলটি মূল আইনটিকে আরো সুনিয়ন্ত্রিত ও কার্যকারী করে তুলবে। দীর্ঘদিন আগে থেকেই এর প্রয়োজন ছিল। আমি ঐ বিলটির বিধানাবলী পুনরায় উল্লেখ করবো না। তবে, এই সভার অবগতির জন্য জানাচ্ছি যে. ঐ বিলটীতে রাষ্ট্রপতির অনুমোদন লাভের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রেখে চলেছি।

১৬। পশ্চিমবঙ্গ ল্যাণ্ড হোল্ডিং রেভেনিউ আইন এবং কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব ( অর্জন ও নিয়ন্ত্রণ ) আইন দুটীর রূপায়ণের জন্য আমরা প্রশাসনিক ব্যবস্থাদি দৃঢ়তর করার ব্যবস্থা গ্রহণ করেছি। এই প্রসঙ্গে উল্লেখ করা যায়, বহু স্বার্থান্বেষী ব্যক্তি ইতিমধ্যে এই দুটী নতুন আইনের বিরোধিতায় লিপ্ত হয়েছেন, হাইকোর্টেও মামলা রুজু করা হয়েছে। এরূপ বিরোধিতা অবশ্য অপ্রত্যাশিত ছিল না। হাইকোর্টে আমাদের নীতি ও বক্তব্য উপস্থাপিত করবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৭। ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার দপ্তরের বহুবিধ গুরুত্বপূর্ণ কার্যক্রমগুলির মধ্যে দুটীর কথা আমি বিশেষ করে উল্লেখ করতে চাই। তাহল ভূমি অধিগ্রহণ এবং জমি জরিপের কাজ। ভূমি অধিগ্রহণ শাখা বহু গুরুত্বপূর্ণ প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের ব্যবস্থা করে চলেছেন, যেমন হলদিয়া ডক, তিস্তা ব্যারেজ, সুপার থার্মাল পাওয়ার স্টেশন ইত্যাদি এবং আরও বহু সড়ক ও সেচ-প্রকল্প। এই কাজে বহু বাধাবিঘ্নের সম্মুখীন হতে হয়েছে এবং কোনও কোনও ক্ষেত্রে এই বাধা প্রায় অনতিক্রম্য বলে মনে হয়েছে। তা সত্ত্বেও বিগত পাঁচ বছরে এই বিভাগ ৮২,০০০ একরের উপর জমি অধিগ্রহণ করেছেন এবং এই বাবদ ৩৮ কোটীর অধিক টাকা ক্ষতি পূরণ দেয়া হয়েছে।

১৮। ভূমি সংস্কার কর্মসূচীর একটি অত্যন্ত প্রয়োজনীয় অঙ্গ হিসাবে সেটেলমেণ্ট রেকর্ডকে হাল-ফিল করার কাজ চলছে। আমি এ বিষয়ে বিশদ বিবরণের মধ্যে না গিয়ে সভাকে জানাতে পারি যে এই কাজ দ্রুত সম্পাদনের জন্য সর্বপ্রকার চেষ্টা চালানো হচ্ছে। সমগ্র রাজ্যের ৯০% অর্থাৎ ৩৪,১৯৩টি মৌজার জরিপের কাজ ইতিমধ্যেই সমাপ্ত হয়ে গেছে। পরবর্তী কাজগুলি, যথা রেকর্ডের অ্যাটেস্টেশন এবং ইহার খসড়া ও চূড়ান্ত প্রকাশন ইত্যাদি বিভিন্ন পর্যায়ে রয়েছে।

১৯। আমাদের লক্ষ্য কি এবং আমরা ইতিমধ্যে তা কতটা পূরণ করতে সক্ষম হয়েছি, তা আমি আগের অনুচ্ছেদগুলিতে তুলে ধরার চেষ্টা করেছি। ভবিষ্যৎ কর্মসূচী সম্পর্কে আমি মাননীয় সভ্যগণকে জানাতে পারি যে, এ বিষয়ে সরকারের নীতিগুলি রূপায়ণে যে সমস্ত প্রচেষ্টা চালিয়ে আসা হয়েছে তা অব্যাহত থাকবে। আমাদের লক্ষ্য হবে বিগত বছরগুলিতে যে সাফল্য আমরা অর্জন করেছি সেগুলিকে সুসংহত ও দৃঢ়তর করা এবং আরো অধিক সংখ্যক শ্রমজীবী কৃষককে উন্নয়ন প্রকল্পগুলির আওতায় নিয়ে আসা।

২০। মাননীয় সদস্যগণ অবহিত আছেন, ভূমি সংস্কার ( সংশোধন ) বিলটিতে বর্গাদার এবং পাট্টাগ্রহীতাদের জন্য একটি বহুমুখী কল্যাণসাধক প্রতিষ্ঠানের ব্যবস্থা রয়েছে। রাষ্ট্রপতির অনুমোদন পেয়ে বিলটি আইনে পরিণত হবার সঙ্গে সঙ্গেই আমরা এই প্রকল্পটিকে কার্যকর করার জন্য ব্যবস্থা গ্রহণ করবো। বর্তমান কালের প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে আরো কয়েকটি আইনের সংশোধন করা যে দরকার তা আমরা অনুভব করেছি। ১৯৫৬ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইন হলো এরূপ একটি আইন। আমরা এই বিষয়ে প্রাথমিক কাজকর্ম শুরু করেছি, কিন্তু, এই ব্যাপারে বহুবিধ জটিলতা ও সূক্ষ্ম প্রশ্ন বিজড়িত থাকায় এখনও বেশী অগ্রগতি সম্ভব হয় নি। সংশ্লিষ্ট সকলের স্বার্থই যাতে যথাসম্ভব রক্ষিত হয় এইরূপ একটি সামঞ্জস্যপূর্ণ সহজ, সরল আইন প্রণয়ন করার উদ্দেশ্যে সমগ্র বিষয়টি বিবেচনা করে দেখা হচ্ছে।

২১। আমি পূর্বেই উল্লেখ করেছি যে, বিগত পাঁচ বছরে আমরা যেসব পরিকল্পনা গ্রহণ করেছি সেগুলি রূপায়ণের কাজে জনসাধারণ, কৃষক সংগঠন ও পঞ্চায়েতগুলিকে এক সঙ্গে নিয়ে চলবার চেষ্টা করেছি। অবশ্য পরিকল্পনাগুলির সার্থক রূপায়ণে প্রশাসনের গতিবেগ এবং দৃঢ়তা অপরিহার্য। আমি লক্ষ্য করেছি যে অনেক ত্রুটি-বিচ্যুতি সত্ত্বেও প্রশাসন-যন্ত্র প্রয়োজনের সময়ে কাজ করতে পেছিয়ে থাকে নি। অবশ্যই আগামী দিনে আমাদের কর্মসূচীকে সঠিকভাবে দ্রুত রূপায়িত

করবার জন্য প্রশাসনকে আরও দৃঢ় ও গতিশীল করে তুলতে হবে। এই উদ্দেশ্যে আমরা একটি নূতন সুসংবদ্ধ ভূমি রাজস্ব প্রশাসন পদ্ধতি উদ্ভাবনের চেষ্টা করছি। তিনটি স্তরে বিভক্ত এই নব প্রশাসনের নিম্নতম স্তর থাকবে গ্রামপঞ্চায়েত পর্যায়ে, মধ্য স্তর হবে পঞ্চায়েত সমিতি পর্যায়ে এবং সর্বোচ্চ স্তর হবে জিলা পর্যায়ে। এর ফলে রাজ্যে রাজস্ব প্রশাসনের ক্ষেত্রে মোটামুটি রায়তওয়ারী পদ্ধতি প্রবর্তিত হবে। সেটেলমেণ্ট রেকর্ডগুলির সময়োপযোগী সংস্কারের কাজে ভূমি লেখ্য অধিকারের উপর যে কাজ এখন ন্যস্ত রয়েছে তার সঙ্গে জিলা সমাহর্তার কাজ, যথা, জমির রেকর্ড রক্ষণাবেক্ষণের কাজ, সরকারী জমির রক্ষণাবেক্ষণ, শস্যাদি সংক্রান্ত পরিসংখ্যান এবং ভূমি রাজস্ব আদায় ও ভূমি সংস্কার ইত্যাদি, একত্রিত করে এই ত্রিস্তর সমন্বিত প্রশাসনের উপর ন্যস্ত হবে। এর ফলে সাধারণ মানুষ এমন একটি অফিস বা আধিকারিককে নিজের গ্রামের কাছেই পাবেন যেখানে একই সঙ্গে সেটেলমেণ্ট, রাজস্ব সংগ্রহ ও ভূমি রক্ষণাবেক্ষণ সংক্রান্ত সমগ্র কাজ তিনি করিয়ে নিতে পারবেন। খাজনা জমা দেওয়ার জন্য বা পর্চা সংগ্রহের জন্য বা অন্যান্য কাজে তাঁদের আর বিভিন্ন স্থানে বিভিন্ন অফিসে ছুটোছুটি করতে হবে না।

২২। এ ছাড়াও আমরা প্রতিটি কৃষককে—তিনি রায়ত বা ভাগচাষী বা পাট্টার অধিকারী যাই হোন—ব্যাঙ্কের পাশ বই-এর ন্যায় একটি স্থায়ী পুস্তিকা বা পাশ বই দেবার জন্য একটি প্রকল্প প্রণয়ন করার কথা ভাবছি। এই স্থায়ী পুস্তিকাটিতে কৃষকের সর্বমোট যা জমি আছে তার সমস্ত তথ্য লিপিবদ্ধ থাকবে। এটি হবে এক ধরনের পরিচয়-পত্র। ব্যাঙ্ক-ঋণ পাওয়ার জন্য জমি বাঁধা রাখতে গেলে তিনি এই পুস্তিকা নিয়ে যাবেন ব্যাঙ্কে, জমি ক্রয় বা বিক্রয় করলেও তা লিপিবদ্ধ করার ব্যবস্থা থাকবে এই পুস্তিকাতে। পুস্তিকাটিতে যথাযথভাবে পরীক্ষা করা ও সংশোধিত করার ব্যবস্থাও থাকবে। এই প্রকল্পটিতে বলা যেতে পারে "একটি রায়তের একটি মাত্র খতিয়ান" এই নীতির পরিবর্তিত রূপ। এই বিষয়ে আময়া সমস্ত কিছু পর্যালোচনা করে দেখব। এই সমস্ত প্রকল্পগুলি রূপায়িত হলে ভূমি সংস্কার কর্মসূচী আরো সংহত, গতিময় এবং সার্থক হবে বলে আমরা আশা করি।

২৩। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি, তাঁরা সকলে যেন এই বিভাগের কর্মসূচী রূপায়ণে সহযোগিতা করেন এবং ৭নং দাবীর ক্ষেত্রে ২৪,১৬,২২,০০০ (চব্বিশ কোটি ষোল লক্ষ বাইশ হাজার) টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাবটি মঞ্জুর করেন।

শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি-রাজস্ব মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি সেই দাবীকে সমর্থন করে ২/৪-টি কথা মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষমতায় আসার পর আমাদের বামফ্রন্ট সরকারের প্রথম লক্ষ ছিল ভূমি সংস্কার করা এবং ভূমি ব্যবস্থার পরিবর্তন সাধন করা। প্রথম থেকেই আমরা আমাদের শক্তি এবং সামর্থ অনুসারে সেই লক্ষ্যে পৌঁছতে চেষ্টা করছি।

কিন্তু একথা ঠিক ভূমি ব্যবস্থার আমূল পরিবর্ত্তন আমরা চাই। যে পরিবর্ত্তনের মধ্য দিয়ে প্রকৃতপক্ষে যারা গ্রামের কৃষক, যারা জমির সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত, যারা জমিতে প্রকৃতপক্ষে শ্রমদান করেন, সেই সমস্ত লোকের হাতে সমস্ত জমি যাতে বন্টিত হয়—সেটা আমরা চাই। যে সমস্ত লোকজন যারা বৃহত জমির মালিক তাদের সমস্ত জমি যাতে সরকারে ন্যস্ত হয় এবং সেই জমি ভাগচাষী, ক্ষেত-মজুর এবং ছোট ছোট চাষী তাদের মধ্যে যাতে বন্টিত হয় সেই লক্ষ্য নিয়ে আমরা কাজ করবার চেষ্টা করছি এবং সেই চেষ্টা করতে গিয়ে কোথাও কোথাও কিছু কিছু ক্রটি-বিচ্যুতি এবং অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। কিন্তু আমাদের দেশের যে সমাজ ব্যবস্থা সেই সমাজ ব্যবস্থার মধ্যে ভূমি সংস্কারের আমূল পরিবর্ত্তন করা যায় না। ভারতবর্ষের যে রাষ্ট্র-কাঠামো, ভারতবর্ষের যে সংবিধান সেই রাষ্ট্রিয় কাঠামো এবং সংবিধানের আওতায় থেকে আমাদের যে ইচ্ছা অর্থাৎ সাধারণত আমরা যেটা চাই সেই ধরনের ভূমি সংস্কার করতে পারি না। সমস্ত বিগ ল্যাণ্ড হোল্ডারদের কাছ থেকে জমি নিয়ে সেগুলিকে গরীব মানুষদের মধ্যে বণ্টন করা—এই জিনিস এই ব্যবস্থার মধ্যে সম্ভব নয়। তবে যতখানি সম্ভব সেই চেষ্টা আমাদের বামফ্রন্ট সরকার বিগত ৫ বছর ধরে এবং বর্ত্তমান বছরেও চেষ্টা চালিয়ে যাচ্ছেন। আমরা দেখেছি, সারা ভারতবর্ষে যে পরিমাণ জমি আজকে উদ্ধার করা হয়েছে তার অর্ধেক পরিমাণ জমি এই পশ্চিমবাংলা থেকে উদ্ধার করা হয়েছে। কেন্দ্রীয় সরকার বারবার বহু রকম সমাজতান্ত্রিক ধাঁচের কথা বলেছেন যেমন, গরীবি হটাও, ২০ দফা কর্মসূচী, আবার নতুন করে ২০ দফা কর্মসূচী প্রভৃতি স্লোগানের মাধ্যমে ভূমি সংস্কার যাতে অগ্রাধিকার পায় তারজন্য বলেছেন কিন্তু সেই অগ্রাধিকারের নমুনা যদি দেখেন তাহলে দেখবেন, ভারত সরকার ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি থেকে যে পরিমাণ জমি উদ্ধার করতে পেরেছেন তার অর্ধেক পরিমাণ জমি উদ্ধার হয়েছে এই পশ্চিমবাংলায়। এটা কেবল সম্ভব হয়েছে

পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় থেকেছে বলেই। আপনি জানেন, এইসব স্লোগান দিয়ে ভূমি সংস্কারের উপর গুরুত্ব দেওয়া হলেও ভারত সরকার এই জিনিষ চান না এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি যেগুলি কংগ্রেস-আই দ্বারা পরিচালিত তারাও প্রকৃতপক্ষে এই জিনিষ চান না যে ভূমি সংস্কার কার্যকরী হোক। এটা হচ্ছে রাজনৈতিক সদিচ্ছার ব্যাপার। রাজনৈতিক সদিচ্ছা নেই বলেই বার বার বলা সত্বেও ভারতবর্ষের অন্যান্য প্রদেশে ভূমি সংস্কারের মৌলিক কোন পরিবর্ত্তন হয়নি এবং বৃহত জমির যারা মালিক তাদের কাছ থেকে বিশেষ কোন জমি আজ পর্যন্ত উদ্ধার করা হয়নি। গোটা ভারতবর্ষে ভূমি সংস্কারের উপর একটা প্ল্যান কার্য্যকরী করবার ব্যবস্থা হয়েছিল এবং তখন বলা হয়েছিল ৫০/৬০ মিলিয়ন একরস্ অফ ল্যাণ্ড সরকারেরর অধীনে আসবে। কিন্তু আজ পর্যন্ত ২ মিলিয়ন একর'স অফ ল্যাণ্ডের বেশী—ইনক্লুডিং ওয়েষ্ট বেঙ্গল উদ্ধার করা সম্ভব হয় নি। প্ল্যানিং কমিশনের যে স্যাম্পেল সার্ভে করা হয় ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যেখানে কংগ্রেস-আই সরকার আছেন তাতে দেখা যাচ্ছে, ৫৫ মিলিয়ন একর'স অফ ল্যাণ্ডের মধ্যে ৩০ মিলিয়ন একর'স অফ ল্যাণ্ড জমির মালিকদের ছেড়ে দেওয়া হয়েছে যেখান থেকে ২৫ মিলিয়ন একর'স অফ ল্যাণ্ড ভেষ্ট ল্যাণ্ড হিসাবে পেতে পারতাম।

[11-10—11-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুই-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে ভূমি সংস্কারে আমাদের যে অগ্রগতি হচ্ছে তার সাথে সাথে বর্গাদারদের যে অধিকার সেই অধিকার আমরা রক্ষা করতে পেরেছি। আপনি জানেন আমরা ১৯৭৭ সালে যখন ক্ষমতায় আসি তখন মাত্র ৪ হাজার বর্গাচাষী রেকর্ড ভুক্ত হয়েছিল, কিন্তু আমরা এর মধ্যে প্রায় ১২ লক্ষ বর্গাচাষীকে রেকর্ড ভুক্ত করতে পেরেছি। ল্যাণ্ড হোল্ডিং রেভিনিউ নূতন ভাবে, করতে পেরেছি। ল্যাণ্ড হোল্ডিং রেভিনিউ সম্বন্ধে সে সামন্ততান্ত্রিক প্রথা ছিল আমরা সে প্রথা পরিবর্তন করে র‍্যাণ্ড রেভিনিউ ব্যবস্থাকে নুতন অবস্থায় নিয়ে এসেছি, বৈজ্ঞানিক সম্মত পদ্ধতিতে যার বেশী জমি আছে তার বেশী খাজনার ব্যবস্থা করে। গরীবদের খাজনা ছাড় দিয়ে ভূমিসংস্কার করে গরীব চাষীদের নিরাপত্তা রক্ষা করতে পেরেছি। সেজন্য আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন, তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি এবং ভূমি সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি যে, বিগত দিনের ভূমি এবং ভূমি সংস্কারের ব্যাপারে যেভাবে বাজেট হয়েছিল এবারেও সেই একই ভাবে হয়েছে। আশার জিনিষ কিছুই দেখতে পাচ্ছি না। গুরুপদ বাবু তদানীন্তন সময়ে যে কথা বলেছিলেন সেটাতেও আমরা দেখেছিলাম যে তিনি প্রগতিশীল কথা বলেছিলেন আজও সেই একই কথা বলা হচ্ছে যে, গ্রামীণ স্বার্থরক্ষা সম্বন্ধে সরকারী নীতি ও প্রচেষ্টা রক্ষা করতে সরকার সচেষ্ট হচ্ছে। আজকেও সেই একই রূপে একই কথা একই ভাবে প্রকাশিত হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি ১৯৭৩-৭৪ সালে সেই সময় ল্যাণ্ড রেভিনিউতে ৯ কোটি ৫ লক্ষ ২ হাজার টাকা খরচা হয়েছিল। স্বল্প জমির মালিকদের রাজস্ব ১'২১৪ হক্টারে যে অধিক জমির রাজস্ব পুনর্নির্ধাণের সময় বাজেট সংশোধিত হয়েছিল এবং তাতেও ৭ কোটি ৮২ লক্ষ ১১ হাজার টাকা ধরা হয়েছিল। ১৯৭৪-৭৫ সালের হিসাব দেখুন, তখন ধরা হয়েছিল ১৪ কোটি ৬১ লক্ষ ২৩ হাজার টাকা। কিন্তু সরকার প্রকৃতভাবে একটি সমস্যারও সুরাহা করতে পারছেন না। আমরা জানি কোন সরকারই সব সময়ে সব কিছু পারে না, পারা সম্ভব নয়। কিন্তু এখানে আইনগুলোকে নিরপেক্ষভাবে প্রয়োগ করার ক্ষেত্রেও ব্যতিক্রম ঘটে যাচ্ছে। মধ্য স্বত্ব ভোগীদের বিষয়ে তদানীন্তন সরকারের সময়ে ল্যাণ্ড রেভিনিউ বোর্ড যতটুকু ব্যবস্থা করেছিল ততটুকু ব্যবস্থাও কি হচ্ছে? বিভিন্ন খাতে যেভাবে খরচা করা হচ্ছে সেভাবে কি আমরা সার্ভিস পাচ্ছি? আমি আশা করব আমাদের মাননীয় ভূমি এবং ভূমি সংস্কার মন্ত্রী মহাশয় আমাদের সেটা জানাবেন। সকলেই চায় শান্তিপূর্ণ উপায়ে নিয়মতান্ত্রিক পদ্ধতিতে গ্রামীণ অর্থনীতির পুনরুজ্জীবন ঘটুক কিন্তু এখানে দেখতে পাচ্ছি বড় বড় জমির মালিকদের কৃষি জমির পূর্ণ সর্ত্ত বিতরণ করা আছে। অপরদিকে ভাগচাষীদের স্বার্থ বিগত দিনেও রক্ষা করা হয়নি, এখনও হচ্ছে না। অথচ আমরা সকলেই স্বীকার করি যে ভাগচাষীদের স্বার্থ রক্ষা করা উচিত।

সেই সব ভূমি এবং ভূমি সংক্রান্ত আইন বলুন বা এস্টেট একু ইজিসান বলুন, যেখানে কোন জায়গায় আজকে প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে সেই গুলিকে সরকারের লক্ষ্য রাখা উচিত। এই ব্যাপারে সরকারের দৃষ্টি দেওয়া উচিত। সেই সব জায়গায় বিগত দিনে যে সব ঘটনা ঘটেছে, আজকে তার যে পুর্নাবৃত্তি ঘটছে না, সেই কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন না। প্রগতিশীল ভূমিসংস্কারের ব্যাপারে কোন

সদস্য বাধা দেবেন না, আমরাও এই ব্যাপারে বাধা দিতে চাই না। এটা আপনার কেউই অস্বীকার করতে পারবেন না। মাননীয় প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী তাঁর ২০ দফা কর্মসূচীতে ভূমি দেওয়ার ব্যাপারে প্রকৃত ভাবে বলেছেন। এটা আপনারা কেউ অস্বীকার করতে পারবেন না। সেখানে পরিষ্কার ভাবে ভূমি এবং ভূমি সংক্রান্ত ব্যাপারে উল্লেখ আছে। সেটাকে আরো কি ভাবে অগ্রগতির পথে নিয়ে যাওয়া যায়, তার কথা বলেছেন এবং সেটাকে অগ্রগতির দিকে নিয়ে যেতে বলেছেন। সেই ব্যাপারে কংগ্রেস বা কমিউনিষ্টের মধ্যে কোন পার্থক্য থাকা উচিত নয়। আপনারা যে স্বার্থান্বেষীর কথা বলেন, আমরাও সেই কথা বলি। সেখানে তারা বিভিন্ন ভাবে বাধার সৃষ্টি করছে। সেই ব্যাপারে সরকারকে বিশেষ ভাবে লক্ষ্য রাখতে হবে এবং তার জন্য একটা আইন করা দরকার। সরকার পঞ্চায়েত-এর মাধ্যমে ভূমি এবং ভূমি সংক্রান্ত ব্যাপারে কাজ করিয়েছেন। তাদের মাধ্যমে ভূমি সংক্রান্ত আইনের ব্যাপারের কোথায় কোন রকম ভাবে যদি অসুবিধার সৃষ্টি হয় সেই ব্যাপারে লক্ষ্য রেখেছেন এবং সেই আইনগুলি রক্ষা করার চেষ্টা করেছেন। এই ব্যাপারে আমাদের কোন দ্বিমত নেই। কিন্তু বাধা বিগত দিনে যা ছিল, আজকে সেই বাধা আরো বেশী করে প্রকট হতে দেখা গেছে। সেখানে আইনের অপপ্রয়োগ হয়ে যাচ্ছে। সেই ব্যাপারে সরকারের লক্ষ্য রাখা উচিত। আমি আশা করবো মাননীয় মন্ত্রী মহাশয় এই দিকে দৃষ্টি আছে এবং ভবিষ্যতে তিনি লক্ষ্য রাখবেন। ১৯৫৫ সালে বর্গা চাষের ব্যাপারে কতকগুলি আইন সংশোধন করা হয়েছিল। চাষীকে যাতে আদালতে না যেতে হয় সেই জন্য বিগত সরকার একটা আইন করেছিলেন। আপনারা সেটা করছেন এবং এটিকে আরো পরিষ্কার করে নেওয়া দরকার। সেখানে কোন অসুবিধা থাকুক সেটা আমরা কেউ চাই না। আমরা জানি যে ভূমি হচ্ছে সমস্ত উন্নয়নের ভিত্তিস্তম্ভ এবং রাজ্যের অন্যান্য প্রকল্পের একটা পথপ্রদর্শক। সেখানে আমরা দেখবো যে অনেক প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে। বিগত দিনে যে ক্ষমতা ছিল, আপনাদের এখন সেই ক্ষমতা আছে। যা সীমিত ক্ষমতা থাকে তার মধ্যে দিয়েই করতে হয়। কোন সময় সুব্যবস্থা বা বড় ধরনের ক্ষমতা পাওয়া যায় না। সব সময় একটা প্রতিবন্ধকতার মধ্যে পড়তে হয়। সেখানে সমস্ত প্রতিকূল অবস্থা কাটিয়ে অনুকূল অবস্থা সৃষ্টি করা উচিত। সরকারের সেটাই তো সাফল্যতা। সরকার যদি অগ্রগতি চায় তাহলে এটা করতে হবে। জমির সর্ত্ত লিখন থেকে আরম্ভ করে ভূমি সংস্কার-এর বিভিন্ন আইনগুলি করা উচিত ছিল।

[11-20—11-30 A.M.]

সে সব জায়গায় কিন্তু ঠিক ভাবে হচ্ছে না। বিগত দিনে রিভিসান অফ সেটেলমেণ্ট অফ দি ল্যাণ্ড যে ভাবে হয়েছিল এবং যে অবস্থায় ছিল, আজও তা সেই ভাবে আছে, সেগুলি পরিষ্কার হয় নি। রিভিসান অফ সেটেলমেণ্ট আরও জোরদার করা হচ্ছে সরকারের বৃহত্তম দায়িত্ব। এই দায়িত্ব সরকার প্রত্যেকটা জেলাতে সুষ্ঠুভাবে পালন করতে পারেন নি। সেটেলমেণ্টের কাজ সরকার ঠিকমত ভাবে করতে পারছেন না। অথচ ভূমিসংস্কারের কাজ যদি ঠিকমত ভাবে করা যেত, তাহলে এর মাধ্যমে কর্মসংস্থান হতে পারত। এটি আপনারাও আশাকরি, স্বীকার করবেন যে, ভূমিসংস্কারের কাজ যে ভাবে হওয়া উচিত ছিল, তা আপনারা করতে পারেন নি। সেজন্য আমি মনে করি মাননীয় মন্ত্রীমহাশয় এ দিকে লক্ষ্য দেবেন এবং একে কার্যকরী করবার চেষ্টা করবেন। জমিদারী গ্রহণ আইনের ফলে সরকারের ঘরে যে কৃষিজমি এসেছে, সেই জমিও বণ্টনের ব্যবস্থা হচ্ছে না। এইভাবে ভূমিসংস্কারের মাধ্যমে যে জমি সরকারের হাতে এসেছে, তা বণ্টনের ব্যবস্থা হচ্ছে না। অথচ এই জমি বর্গাদার এবং ভূমিহীনদের মধ্যে বণ্টনের যে পরিকল্পনা সরকারের আছে, তাও সরকার এখনও রূপায়িত করতে পারেন নি। সেজন্য আমি মনে করি মাননীয় মন্ত্রীমহাশয় এদিকে লক্ষ্য রাখবেন। পশ্চিমবাংলার ভূমি এল্যাস্টিক হয় নি। বরং এখানে যে সমস্যা ছিল, তা এখন ক্রনিক হয়ে আছে। এর থেকে যদি পরিত্রাণ পেতে হয়, তাহলে সরকারকে আইনের মাধ্যমে ঠিকমত ভাবে রূপায়িত করতে হবে। সরকারী মেশিনারী এ ব্যাপারে ঠিক ভাবে কাজ করতে পারছে না। জে, এল, আর, ও, অফিস ঠিকমত কাজ করতে পারে না বা করে না। তার কারণ হচ্ছে এখানে লিগ্যাল সাইড ঠিক মত দেখে একজন করে আইনজ্ঞ ব্যক্তিকে এখানে বসাবার দরকার রয়েছে। জে, এল, আর, ও, অফিসে আইনজ্ঞের কেন প্রয়োজন তা আইনের সূক্ষ্ম দিকগুলি যদি দেখেন, তাহলে সহজেই বুঝতে পারবেন। ল্যাণ্ড রিফরমস্ এ্যাক্টকে কার্যকরী করার জন্য আইনজ্ঞের প্রয়োজন সেখানে রয়েছে। বর্তমানে কোন সমস্যা দেখা দিলে আইনজীবি জে, এল, আর, ও, অফিসে যেতে পারে না। জে, এল, আর, ও, অফিসে আইনজ্ঞের যদি অনুপ্রবেশ ঘটান যায় তাহলে, আপনাদের যে আদর্শ, তাকে বাস্তবমুখী করে তোলা সম্ভব হবে বলে আমি মনে করি। কারণ আপনাদের এ ব্যাপারে যে আদর্শ ও লক্ষ্য আছে, তা এখন পর্য্যন্ত কার্যকরী হয় নি। এই কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল** ঃ—শ্রদ্ধেয় স্পীকার মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যে ডিম্যাণ্ড এনেছেন, তাকে আমি সমর্থন করে ভূমি সংস্কার আইনের কতকগুলি অসুবিধার কথা আমি উল্লেখ করছি। ভূমি সংস্কার'এর সবচেয়ে বড় কথা হচ্ছে, রাজনৈতিক সমস্যা। যতক্ষণ পর্য্যন্ত রাষ্ট্র থাকবে, ততক্ষণ পর্য্যন্ত ভূমিসংস্কার আইনের সুচারু রূপে রূপায়িত করা সম্ভব নয়। ধনতান্ত্রিক এই রাষ্ট্রে আমরা সরকার গঠন করেছি, এই কাঠামোতে আমাদের বিশেষজ্ঞরা ভূমিসংস্কার করতে এই জন্যই অপারগ হচ্ছেন। এর কারণ স্বরূপ বলা যায়, যে যে দেশে ঠিক ভাবে ভূমি সংস্কার হয়েছে, সেই দেশগুলির কথা আমরা যদি আলোচনা করি, তাহলে দেখতে পাব যে, সেখানে সমস্ত ভূমি গভর্ণমেণ্ট ভেষ্ট করেই করেছেন।

আমাদের দেশের আইনে যে ভেণ্ট হয়েছে বা ভেণ্ট করা হয়েছে সেখানে আইনের একদিকে ভেস্টের কথা বলা হয়েছে কিন্তু ভেস্টিংয়ের কোন মূল্য রাখা হয় নি। সেইজন্য বলছি যতক্ষণ পর্যন্ত ভূমি সমস্যা মেটানো না যাবে ততক্ষণ পর্যন্ত কৃষকের যে মূল সমস্যা তা মেটানো সম্ভব নয়। আমরা সেটা ঠিকভাবে নিয়ে যেতে পারি নি। আমি আপনাদের কাছে বলেছি যেমন আপনারা শিলিংয়ের কথা বললেন—শিলিংয়ের ক্ষেত্রে আপনার ৭৫ ভাগ ছিল, এখন আবার সেটা বাড়িয়ে নতুন করে ইরিগেশান, নন ইরিগেশান ৫১-৭২ ফুল ফেজেড ফ্যামিলি থেকে আরেকটু এগিয়ে গেছে। অর্থাৎ সেটা ফরেষ্ট, গার্ডেন, ফিসারিজ এরিয়া যতগুলি আছে এর ভিতরে ক্যালকুলেট করতে হবে। তবে এখনো পর্যন্ত আমরা প্রেসিডেণ্টের এ্যাসেণ্ট পাই নি কিন্তু, এগুলি করা সত্বেও আইনে কিছু লুপ হোলস্ আছে। সেই লুপ হোলসের ভেতর দিয়ে জমির মালিকরা জমি ধরে রাখার চেষ্টা করছে। এটা আমরা করেও কিছু পারছি না কারণ তারা ২২৬ এর মাধ্যমেই হাইকোর্ট যাচ্ছে, তারপরে তারা সুপ্রিম কোর্ট পর্যন্ত যাচ্ছে। ফলে তাদের কাছ থেকে জমি নেওয়া যাচ্ছে না। কতকগুলি ইনহেরেণ্ট ডিফেক্ট এ্যাণ্ড ডিফিকালটিস থাকায় আমাদের সদিচ্ছা থাকলেও ঠিক যেভাবে ভূমি সংস্কার হওয়া দরকার সেইভাবে করতে পারছি না। শুধু তাই নয় সেখানে কতকগুলি রিফর্ম আছে। তাহলে দেখা যায় সেখানে যতদিন ইচ্ছা নিজের ইচ্ছামত জমি রিটেন করে রাখা যায়। ধরুর শিলিংয়ের ক্ষেত্রে-যার খারাপ জমি আছে সেই জমি তারা ভেস্ট করতে ছেড়ে দিলেও পাট্টা দেওয়া যায় না। সেখানে চাষীরা অত্যন্ত খারাপ জমি পাচ্ছে তার মারাজন্যাল ইকনমি কোনরকমে ফুলফিল করতে পারছে না, ফলে পাট্টা জমি অনেক ক্ষেত্রে পাওয়া সত্বেও ডিফিকালটি থেকে যাচ্ছে। মূলত সেখানে জমির যে কোয়ালিটি সেই কোয়ালিটি এত খারাপ

যে জমি পেলেও ইকনমিক হোল্ডিং হচ্ছে না। আমি বিনয়বাবু'ক অনুরোধ করবো, এই পাট্টা দেবার ব্যাপারে জয়েন্ট ফার্মিং করে দেবেন কি না অর্থাৎ কো-অপারেটিভ ফার্মিংয়ের ভিতর দিয়ে করা যায় কি না সেটা ভেবে দেখবেন। এটা অনেক ক্ষেত্রে ব্যবস্থা করা হয়েছে কিন্তু সাধারণত কো-অপারেটিভ না হওয়ার জন্য এটা সাকসেসফুল হতে পারে নি। কিন্তু সেখানে যে চাষী ২ বিঘা বা ৪ বিঘা জমি পাট্টা পাচ্ছে সেই জমির পাট্টাদাররা যারা চাষ করতে পারছে না তার জমির মালিকের কাছে গিয়ে বলছে আমাকে কিছু ধান দিন বা তাদের জমি বিক্রি করে ফেলছে। এইটা সম্বন্ধে ব্যবস্থা করে নেওয়া উচিত যাতে ভেস্টেড ল্যাণ্ড গরীব মানুষের মধ্যে দেওয়া যায়। সেইজন্য কমপালসারী কিছু আইন করুন যাতে করে কো-অপারেটিভ সিসটেম চালু করতে পারেন। ব্যাঙ্কের লোননিয়ে গভর্ণমেন্টের সাহায্য নিয়ে এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস্, ইনসেকটিসাইডিস্ এ্যাণ্ড ফার্টিলাইজার ইত্যাদির মাধ্যমে কিছু জায়গায় চাষ করে দেখা উচিত ইনসেনটিভ ক্রিয়েট করতে পারা যায় কি না। তাহলে ভেসিটিং করার কোন অসুবিধা হবে না। আমার মনে হয় এই বিষয়ে একটু নজর দেওয়া দরকার।

[11-30—11-40 A.M.]

অবশ্য আমাদের এখানে সোসালিষ্ট কানট্রি—হয়নি যে আমরা কম্যুন প্রথা চালু করবো যা চীন ইত্যাদি দেশে হয়েছে। এটা করতে গেলে সংবিধানের বাধা হচ্ছে। কিন্তু আইনের চার দেওয়ালের মধ্যে আমরা এটা করতে পারি। যেমন সমবায়ের মাধ্যমে এটা করতে পারা যায় কিনা সেটা ভাবতে হবে। সেই সঙ্গে ইউ. পি.—তে যে জিনিষটা হয়েছে সেটা চিন্তা করবেন—কনসলিডেশান অফ হোল্ডিং। এটা এখানে করা যায় কিনা সেটা ভেবে দেখবেন। অবশ্য অনেক অসুবিধা আছে, কিন্তু এই ব্যবস্থাটা একটু চিন্তা করে দেখবেন এবং এটা কিভাবে হতেপারে সেটা একটু দেখবেন। আর একটা কথা বলছি সেটা কিভাবে হতে পারে একটু ভেবে দেখবেন সেটা হচ্ছে মধ্যবিত্তদের ব্যাপার। গ্রামে মধ্যবিত্ত চাষীদের মধ্যে একটা ক্রাইসিস দেখা দিয়েছে সেটা হচ্ছে বর্গা হলেও বর্গা তার রাইট পাচ্ছে না। ক্ষেত মজুরকে একটা বেতন দেয়া হচ্ছে। কিন্তু যার ২ বিঘা থেকে ১৬ বিঘা জমি অসেচ এলাকায় আছে সেসব জায়গার মধ্যবিত্তদের সম্বন্ধে চিন্তা করা দরকার। সত্যিকারের এ বিষয়ে চিন্তা করা দরকার। আজ যে খরচ জমিতে হচ্ছে সেই খরচ করে যে দ্রব্য গুলি বিক্রি করা হচ্ছে তাতে তার যে মূল্য তাতে সেই খরচ পোষাচ্ছে না। এর

ফলে যারা চাকরী, ইস্কুল মাষ্টারী করা থেকে আরম্ভ করে প্রাইমারী টিচারী করেন তাঁদের সংসার চালান একটা কঠিন ব্যাপার। এদের সম্বন্ধে একটু চিন্তা করতে হবে। এটা চিন্তা না করলে গ্রামের অর্থনৈতিক কাঠামোতে একটা সমস্যা এসে গেছে। এর ফলে বেশিরভাগ লোককে—মধ্যবিত্ত—রুজিরোজগারের জন্য শহরে আসতে হচ্ছে। বর্গাদার প্রথা সম্বন্ধে যে সেটেলমেণ্ট রেকর্ড হচ্ছে সে সম্বন্ধে বলতে চাই। ফরেষ্টে কিছু কিছু লোক জমি চাষ করে এবং তারা হয়ত ২০/৩০/৪০ বছর ধরে চাষ করছে। কিন্তু যে কোন কারণে হোক তাদের নাম রেকর্ড হচ্ছে না। ফরেষ্ট বলে এটা যদি হয় তাহলে এটা সরকারে ভেষ্ট করে যাচ্ছে ফরেষ্ট য়্যাক্ট অনুযায়ী। গরিব মানুষ যদি কেস করে বলে সেটেলমেণ্ট রেকর্ড করা নেই তাহলে এটা একটা অসম্ভব ব্যাপার হবে। এটা খুব শক্ত জিনিষ। কারণ প্রত্যেকটা নির্ভর করে ফ্যাক্ট এবং কেসের উপরে। ফরেষ্ট বিভাগ অনেক সময়ে ভুল কথা বলেন যে এই জমিতে শাল গাছ আছে। এটা সত্যি কথা যে আলের মধ্যে শাল গাছ থাকে। কিন্তু ২০/৩০ বছর ধরে যেখানে সাঁওতাল ইত্যাদিরা চাষ করছে সেখানে যদি সহজভাবে যেমন বর্গা অপারেশানে করা হয়েছে সে রকম যদি হয় তাহলে ভাল হবে। এটা আপনার পক্ষে কঠিন ব্যাপার। কারণ যে দৃষ্টি ভঙ্গীতে ভূমি সমস্যা করা উচিত সেটা আপনি করতে পারছেন না। কিন্তু আউট অফ দি ওয়ার্স আপনি বেষ্ট করবেন। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করছি।

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে ভূমি রাজস্ব মন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন সেটাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে ভূমি সংস্কার সম্পর্কে বাস্তবে যে অসুবিধাগুলির আমরা সম্মুখীন হচ্ছি সেই দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভূমি সংস্কার আইন ১৯৫৫ সাল থেকে চালু হয়েছে, কিন্তু আমরা যতটা জানি দীর্ঘ কংগ্রেস শাসনে ভূমি সংস্কার আইন কেবল কাগজে কলমে হয়েছিল, বাস্তবক্ষেত্রে তার প্রয়োগ ততখানি হয়নি। কিন্তু ১৯৬৭ সালে প্রথম যখন এই রাজ্যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয় তখন এই ভূমি সংস্কার আইনের বাস্তব প্রয়োগ শুরু হয় এবং ভূমি সংস্কার সমস্যাটা সর্বপ্রথম দেশের লোকের সামনে আসায় সবার দৃষ্টি এই দিকে আকৃষ্ট হয়, তখন থেকে গ্রামাঞ্চলে গণ-আন্দোলন শুরু হয়েছে। সেই আন্দোলনের পরিপ্রেক্ষিতে প্রশাসন কিছুটা বাধ্য হয়েছে এই ভূমি সংস্কার আইন বাস্তবে কতখানি প্রয়োগ করা যায় সেই দিকটা করার জন্য। কিন্তু এখন এই ভূমি সংস্কার আইন বাস্তবে প্রয়োগ করার ক্ষেত্রে প্রচণ্ড বাধার সম্মুখীন আমরা হচ্ছি। সেই বাধাটা আসছে প্রধানতঃ দুটো দিক থেকে

—একটা দিক হচ্ছে স্থানীয় জে· এল· আর. ও.'র কিছু গাফিলতি, তাঁদের গ্রামের প্রতিক্রিয়াশীল শক্তির সঙ্গে দীর্ঘদিনের একটা আঁতাত থাকার ফলে সেখানে তাঁরা প্রতি পদে পদে বাধা সৃষ্টি করেন। অপরদিকে হাইকোর্ট ২২৬ ধারায় যে কোন লোকের বিরুদ্ধে একটা করে ইনজাংকসান ধরিয়ে দেওয়ার ফলে এই ভূমি সংস্কার আইনকে বা ভূমি বণ্টন ব্যবস্থাকে কোন রকমে কার্যকরী করা যাচ্ছে না এবং কোর্টের এই বাধার অজুহাতে থানার পুলিশ ভূমি সংস্কার আইনের দিকটা এড়িয়ে গিয়ে সি. আর. পি. সি., আই. পি. সি. নানা ধারা প্রয়োগ করে যাতে করে কৃষকরা বা প'ট্টা হোল্ডাররা বা বর্গাদাররা তারা বর্গা অপারেশনের রেকর্ডে বর্গাদার হলেও যখনই তারা জমিতে যাচ্ছে তখনই তারা বাধার সম্মুখীন হচ্ছে, পুলিশ সেখানে প্রধানতঃ এই দরিদ্র কৃষকের বিরুদ্ধে অধিকাংশ কাজ করছে। আমরা জানি সরকারী প্রশাসনে যাঁরা উর্ধতন অফিসার আছে এস. পি. বা ডি. এম. তাঁদের হয়ত এটাকে কার্যকরী করার জন্য কিছুটা সদিচ্ছা আছে. কি : গ্রাম স্তরে যারা কায়েমী স্বার্থের লোক যারা মজুতদার জোতদার বলে পরিচিত তারা সেখানে থানাব পুলিশকে ম্যানিপুলেশান করে ভূমি সংস্কারকে কার্যকরী করার ক্ষেত্রে অনেকখানি বাধার সৃষ্টি করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এইদিকে আকর্ষণ করি। এই মিথ্যা মামলা যদি চলতে থাকে গরীব কৃষক, ভাগচাষী এবং পাট্টা হোল্ডারদের নামে তাহলে আজকে বাংলার গ্রামে গ্রামে ভূমি সংস্কার আন্দোলন এবং ভূমি বণ্টন ব্যবস্থা নিয়ে যে আশার সঞ্চার হয়েছে সেখানে প্রচণ্ড হতাশা দেখা দেবে বলে আমি মনে করি। সুতরাং এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যেন সজাগ দৃষ্টি রাখেন। আমার আর একটা প্রশ্ন হচ্ছে বিভিন্ন কোর্টে এই সংক্রান্ত মামলাগুলি দেখার জন্য যে সমস্ত উকিল আছেন তাঁদের মধ্যে অনেকে সদিচ্ছা নিয়ে আন্তরিকতার সঙ্গে বামফ্রণ্টের এই ভূমি সংস্কার আইনকে কার্যকরী করার জন্য নীতিকে বাস্তবায়িত করার জন্য চেষ্টা করছেন ঠিকই, কিন্তু অনেক উকিল আছেন যাঁরা সিন্নিও খান আবার ভরাও ডোবান। এইসব উকিল সম্পর্কে সাবধান থাকা দরকার, তারা সরকারের পয়সা নিয়ে সরকারকে ডোবাচ্ছে। তাদের চিহ্নিত করে এইসব কেসের দায়-দায়িত্ব তাদের উপর দেবেন না। আমার আর একটা প্রশ্ন হচ্ছে গোসাবা, সন্দেশখালি, হাড়োয়া, বাসন্তি এই সমস্ত থানায় যে সমস্ত জল কর হয়ে যাচ্ছে চাষের জমিতে সেটা যদি রদ না করা যায় তাহলে ঐ এলাকার বিরাট সংখ্যক মানুষ তাদের এই সমস্ত জমি থেকে বঞ্চিত হচ্ছে।

[11-40—11-50 A.M.]

অপর দিকে বড় ব্যবসায়ীদের কবলে পড়ে তারা ভিটেমাটি থেকে দূরে সরে যাচ্ছে এবং উদ্বাস্তুতে পরিণত হচ্ছে, এটা আমরা লক্ষ্য করছি এবং মাননীয় ভূমি

সংস্কার মন্ত্রী মহাশয়ও নিশ্চয়ই এটা জানেন। এইভাবে জমিগুলি যাতে যদিচ্ছা জলকরে পরিণত না হয়, গরীব, মধ্যবিত্ত, ক্ষেতমজুর, চাষী যারা আছে তারা যাতে উচ্ছেদ না হয় সেদিকে আপনি দৃষ্টি রাখুন। আমি লক্ষ্য করেছি যেভাবে জমিগুলি জলকর হয়ে যাচ্ছে, একটা এলাকায় জলকর হলে দেখা যাচ্ছে যে পাশের এলাকায় নোনা জল জমিতে যাচ্ছে এবং ধান চাষের জমি আর থাকছে না। এর ফলে গ্রামকে গ্রাম নোনা জলকরে পরিণত হয়ে যাচ্ছে এবং এর ফলে মানুষের নৈতিক চরিত্রের অবনতি হচ্ছে।

কাজেই ভূমি সংস্কার মন্ত্রী হিসাবে আপনার কাছে অনুরোধ করবো এই জমিগুলির যাতে পরিবর্তন করতে না পারে তার জন্য আপনি লক্ষ্য রাখুন। এই ব্যাপারে পরিবেশ মন্ত্রী এবং মাননীয় সেচ মন্ত্রী সকলের একসঙ্গে কাজ করা প্রয়োজন বলে আমি মনে করি। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলতে চাই। বাসন্তীতে এই পর্যন্ত প্রায় ১২শত বিঘা জমি খাস হয়ে পড়েছে। জে. এল. আর. ও-এর গাফিলতির জন্য সেই জমিগুলি বিলি করা হয়নি। প্রায় ৩ হাজার অপারেশান বর্গার জন্য এ্যাপলিকেশান করা সত্বেও সেখানে রেকর্ড করতে পারেনি। কারণ হাইকোর্ট বাধা, থানা ঝামেলা করছে, পুলিশের নানারকম পক্ষপাতিত্ব মূলক কাজের জন্য এটা করা হয়নি। আমার নিজের নির্বাচনী এলাকা গোসাবা সম্পর্কে একটি কথা বলতে চাই। সেখানে প্রচুর খাস জমি বিলি করা হয়েছে। পঞ্চায়েত ভূমি সংস্কার-এর স্থায়ী কমিটির মাধ্যমে সেই জমি বিলি করেছে। সেখানকার জে. এল. আর. ও. শচীন ভট্টাচার্য, তাকে কোন মতেই ট্রান্সফার করা যায়নি। তার কি স্বার্থ আছে জানিনা, কিন্তু ট্রান্সফার অর্ডারকে নানাভাবে এড়িয়ে যাবার চেষ্টা করেন। তাকে ট্রান্সফার করার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅবন্তি মিশ্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, আমি সেই ব্যয়-বরাদ্দের তীব্র বিরোধিতা করছি এবং প্রতিবাদ জানাচ্ছি। তার কারণ হচ্ছে, তিনি যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, সেটা সম্পূর্ণ অযৌক্তিক, জনস্বার্থ বিরোধী এবং পশ্চিমবাংলার সুজলা সুফলা শস্য শ্যামলা যে ভূমি সেই ভূমিকে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে ব্যবহার করা হয়েছে, দলের স্বার্থে ব্যবহার করা হয়েছে এবং করা হচ্ছে। ১৯৭৮ সাল থেকে পশ্চিমবাংলায় আজ পর্যন্ত প্রায় ৫॥ বছরে

সি. পি. এম প্রভাবিত বামফ্রন্ট শাসনে অধিষ্ঠিত থাকাকালীন প্রকৃত কৃষক যারা উচ্ছেদ হয়েছে, সেখানে প্রশাসন কোন কার্য্যকর ব্যবস্থা গ্রহণ করেনি। আমি দৃষ্টান্তস্বরূপ বলতে পারি যে সারা ভারতবর্ষের অন্যতম এবং শ্রেষ্ঠ বিজ্ঞান মন্দির হচ্ছে বসু বিজ্ঞান মন্দির। সেই বসু বিজ্ঞান মন্দির ২৪ পরগণার মধ্যমগ্রামে গবেষণা কেন্দ্র করার জন্য যে ৪০ একর জায়গা দিয়েছিল, সেই ৪০ একর জায়গা জবরদখল করে ঘরবাড়ী তৈরী করা হয়েছে।

সেখানে প্রশাসন ব্যর্থ হয়েছে। যারা জবরদখল করেছেন তাদের গায়ে হাত দিতে পারেন নি। এমন কি মুখ্য মন্ত্রীও অপারগ হয়েছেন, এই সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। সুতরাং আমি মনে করি যে পশ্চিমবঙ্গে যারা দক্ষ এবং অভিজ্ঞ কৃষক, তারা আজকে চাষাবাদ করতে পারছে না। আপনাদের আমলে বহু ভূয়া বর্গাদার তৈরী করা হয়েছে, এ কথা পরিষ্কার করে বলতে পারি। যারা প্রকৃত জোতদার, জমিদার যারা জমি চুরি করে, তারা আজকে কাস্তে হাতুড়ি তারা মার্কা লাল পতাকা হাতে নিয়ে, যারা প্রকৃত বর্গাদার, তাদের নাম রেকর্ড করাচ্ছে না। বর্গা হিসাবে নাম রেকর্ড করা হয়েছে, যাদের সিলিংয়ের উপরে জমি আছে। আমার এলাকার এই রকম কিছু নাম বলতে পারি—পঞ্চায়েত সমিতির সদস্য শরত কুণ্ডু, জেলা পরিষদের সদস্য চিত্ত মাইতি, গ্রাম পঞ্চায়েতের প্রধান বিভূতি প্রধান ও দেবু গিরি ইত্যাদি। এই সমস্ত সি. পি. এম-এর লোকদের নাম রেকর্ড করা হয়েছে। আর আসল বর্গাদারদের নাম সেটলমেণ্টে রেকর্ড করা হয় নি। আরও লজ্জার কথা, অনেক ভূমিহীনদের ভূমি দেওয়া হয়েছে—কিন্তু যেহেতু তারা কৃষক সমিতিকে সমর্থন করছে না বা তাদের সভায় যাচ্ছে না, তাদের পাট্টা বাতিল করা হয়েছে। এই জিনিস হয়েছে মেদিনীপুর জেলার সবং থানার বুড়াল গ্রামের ১২নং অঞ্চলে প্রহ্লাদ দাস। তিনি তার স্ত্রী অসুস্থ থাকার জন্য কৃষক সমিতির সভায় যেতে পারে নি বলে পাট্টা থেকে তার নাম বাতিল করা হয়েছে। এই রকম আরও আছে, যেমন, রামনগর এলাকায় দেউলি গ্রামে ঝাঁটুচরন পাল। আমি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আগামী ২৫ দিন বিধান সভা চলবে—তিনি তদন্ত করে একটা বিবৃতি এই পবিত্র বিধান সভায় রাখুন যে আমার বক্তব্য সঠিক কিনা। মিনিকীট দেওয়া হয়েছে পশ্চিমবাংলার দরিদ্র দক্ষ কৃষকদের দেবার জন্য। কিন্তু তারা কি পেয়েছে? পেয়েছে পঞ্চায়েতের সদস্যরা। বর্গাদারদের জন্য অনুদান, ঋণ দেওয়া হয়েছে—কিন্তু সেই টাকা কে পেয়েছে তা অনুসন্ধান করে দেখা হোক। পুরানো পুরুষানুক্রমে যারা

বর্গা চাষী, তাদের উচ্ছেদ করে, যাদের সিলিংয়ের বেশী জমি আছে, তাদের নামে জমি বন্দোবস্ত করা হয়েছে। শুধু তাই নয়, আরও বলতে পারি যে সমগ্র পশ্চিম-বাংলায় যেভাবে ভূমি সংস্কার করা হচ্ছে, তাতে আগামী দিনে একটা চরম পরিণতির সৃষ্টি করা হবে এবং এই উদ্দেশ্যই তাদের আছে। একথা আমি এই পশ্চিমবাংলার বিধানসভায় দ্ব্যর্থহীন ভাষায় বলতে পারি।

[11-50—12-00 A.M.]

১৯৮১ সালে একটা ভূমি সংস্কার বিল নিয়ে এসেছিলেন তাতে জমি শিলিংয়ের মধ্যে ঢুকিয়ে দিতে চেয়েছিলেন—কৃষির অযোগ্য জমি, ফলের বাগান, মাছের ভেড়ী এবং পুকুর এতে ঢুকিয়ে দিয়ে জমির শিলিং আপনারা স্থির করে নিতে চেয়েছিলেন। এটা অযৌক্তিক এবং অন্যায় বলে সেই বিলকে ভারতের রাষ্ট্রপতি নাকচ করে দিয়েছেন। রেভিনিউ অফিসারকে আপনারা জমি সংক্রান্ত বিষয়ে পূর্ণ ক্ষমতা দিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি এটা সম্পূর্ণ অযৌক্তিক। এই কথা বলে, মাননীয় কৃষি মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তার তীব্র প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভূপালচন্দ্র পাণ্ডা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিশেষ কিছু বলব না, কয়েকটি কথা বলব যেগুলি বিশেষভাবে উল্লেখ করা অত্যাবশ্যক। প্রথমতঃ ভূমি সংস্কার সম্পর্কিত বিষয়ে ইন্দিরা গান্ধী অনেক প্রচেষ্টা করেছেন—ভূমি সংস্কার সম্পর্কে বিরোধী পক্ষের সদস্য কাশীবাবু যা বললেন, আমিও আপনাকে বলছি. ১৯৪৭ সালে কুমারাপ্পার নেতৃত্বে একটা কমিটি তৈরী হয়েছিল এবং সেটা করা হয়েছিল কংগ্রেসের তরফ থেকে। সেই কুমারাপ্পা কমিটির উদ্দেশ্য ছিল কৃষিজ অর্থনীতিতে ভঁাড় বা দালালের কোন ভূমিকা না রাখা। এটাই ছিল সেই কমিটির অবজেক্ট এবং সেই অবজেক্ট যাতে পূর্ণ হয় তার জন্য বলেছিলেন যে চাষীর হাতে জমিটা অন্ততঃ আসা চাই। কিন্তু দীর্ঘ এই ৩৫ বছরের শাসনের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার কিভাবে সেই জিনিষটাকে ক্রমশঃ ক্রমশঃ এগিয়ে নিয়ে গিয়ে স্যাবোটেজ করে দিয়েছে সেই সম্পর্কে আমি দু-একটি কথা বলতে চাই। যতটুকু বেশী জমি উদ্ধার হোক আর নাই হোক অবজেক্ট অফ যোজনা কমিশন যেটা ছিল, ভূমি সংস্কারের যে ভূমি সত্ব যেটা রাজ্যের বিষয়, সেই জিনিষটাকে কিভাবে পরিচালনা করা হবে, সেটা যোজনা কমিশনের ডিরেকশন ছিল এবং সেই ডিরেকশন অনুযায়ী তারা আর্থিক কাঠামো এবং সামাজিক গঠনের পথ নির্ভর করে। কিন্তু বেশীরভাগ নির্ভর করে ভূমি সংস্কারের উপর,

কোন পথে সেটা হচ্ছে এটা যোজনা কমিশনের অবজেক্ট হিসেবে ছিল। কিন্তু চতুর্থ যোজনা কমিশনে দেখা গেল কি ? পরিকল্পনা কমিশন বলছেন যে আইন কানুনের মধ্যে বহু ফাঁক থেকে গেছে, উদ্দেশ্য মহৎ হলেও এই ফাঁকের ভিতর দিয়ে আইন প্রয়োগের মধ্যেও নানা ফাঁক থেকে গেছে। যার ফলে ভূমি সংস্কার সঠিক ভাবে হচ্ছে না। পঞ্চম যোজনা কমিশনের যে খসড়া হল তাতে দেখা যাচ্ছে কি ? না, গ্রামীন জীবনে এই যে ভূমি সংস্কারকে কার্যাকারী করার পথে একটা নূতন অবস্থার সৃষ্টি হয়েছে, এটা কি ঠিক ? না, কৃষির নূতন পন্থায় উচ্চ ফলনশীল বীজ, সারের ব্যাপক প্রয়োগ এবং কীটনাশক নানাবিধ ওষুধের ব্যবহারের ফলে কৃষি উৎপাদনকে বহু গুণ বাড়িয়ে দিয়েছে। সুতরাং দেখা যাচ্ছে কি ? না, কৃষির মোট ফলন সেখানে বহু গুণ বেড়েছে, এর ফলে অকৃষক জমির মালিক তাদের জমির মধ্যে যে ভাড়াটিয়া ছিল তাদের উচ্ছেদ করে নিজেরা চাষে মন দিয়েছে। এই পরিস্থিতিতে তাই প্রথম যোজনা কমিশনের প্রস্তাবিত ভূমি সংস্কার আইন সম্পর্কে নুতন করে ভাববার প্রয়োজন দেখা দিয়েছে। এই হচ্ছে সেনট্রাল গভর্ণমেনটের ভূমি সংস্কারের উপর লেটেষ্ট পলিশি। সুতরাং এই পলিশীর মাধ্যমে কেন্দ্রীয় সরকার যে কি কারণে আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে পাশ করা যে ভূমি সংস্কার আইন সেই আইনকে তাঁরা আটকে রেখেছেন তার মূল লক্ষ্য এই পথেই বেরিয়ে এসেছে।

তাদের মূল লক্ষ্য এই পথেই বেরিয়ে এসেছে। পঞ্চাশের দশকের হিসাব ধরলে ১৫.৭৪ লক্ষ হেক্টর জমি সরকারে যে ভেষ্ট করেছে তার চেয়ে বহু গুণ জমি এখন পর্যন্ত পাওয়া যেতে পারে, যদি প্রকৃতই ভূমি সংস্কার কার্যকরী করা হয়। কিন্তু সেদিকে ওরা লক্ষ্য দেন নি। অধিকন্তু এমন কায়দায় এই ভূমিসংস্কার চালানো হচ্ছে যাতে ভূমি সংস্কার সম্পুর্ণভাবে ব্যর্থ হয়ে যায় এবং যারা প্রকৃত কৃষক তারা যেন আর জমিতে ফিরে আসতে না পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই কুমারাপ্পা কমিটির নির্দেশ বিশেষ ব্যক্তি বা দল কুক্ষীগত করে রেখেছেন, যারা আজ কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন। তাদের পলিসি হচ্ছে কুমারাপ্পা কমিটির নির্দেশ না মেনে চলা এবং সেই পথের বিরুদ্ধাচারণ করাই হচ্ছে তাদের বর্তমান লক্ষ্য। পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকারের ভূমি সংস্কার আইনকে আজকে সেই কারণে লক্ষ লক্ষ কোটি কোটি গ্রামাঞ্চলের মানুষ আশীর্বাদ করছেন এবং কত দ্রুত এই আইন কার্যকরী হয় সেদিকে তারা তাকিয়ে আছেন। আমি আশ্চর্য্য হয়ে লক্ষ্য করলাম বিরোধী পক্ষের অবন্তিবাবু বললেন সর্বনাশ হয়ে যাচ্ছে। কতগুলি ঘটনা বললে সর্বনাশ হয়

না। সর্বনাশের ঘটনা হচ্ছে এই, এখন পর্যন্ত হাই কোর্ট থেকে শুরু করে বিভিন্ন কোর্টে বহু লক্ষ একর জমি ইনজাংসান হয়ে আটকা পড়ে রয়েছে। সেই জমি এখনো সরকারের ন্যস্ত হচ্ছে না। এই ভাবে কোর্টের মাধ্যমে বহু জমি এখনো আটকে রেখেছেন। সেই জমি চুরি করে মেছো ভেড়ি করে আটকে রেখেছেন, ফলের বাগান করে আটকে রেখেছেন। এই সব ফলের বাগান, মেছো ভেড়ি ইত্যাদিকে বামফ্রন্ট সরকার এই সিলিং-এর অন্তর্ভুক্ত করেছেন বলেই আজকে এত চীৎকার শুরু করে দিয়েছেন। ৫ম যোজনা কমিশনের যে লক্ষ্য—নতুন করে ভূমি সংস্কারের কথা চিন্তা করতে হবে। কেন্দ্র সেই লাইনে চিন্তা না করে পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার আইন সম্মতি দিতে তারা বাধা সৃষ্টি করছেন রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিত ভাবে। এই কথা বলে ব্যয় বরাদ্দের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

শ্রীহৃষিকেশ মাইতি ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য উপস্থিত করছি। স্যার, আপনি জানেন আজকে ভারতবর্ষে দুটি দৃষ্টিভঙ্গীর লড়াই চলছে এই ভূমি নীতি সম্পর্কে। ইন্দিরা কংগ্রেস পক্ষ তারা জমির কেন্দ্রীভবন ভাঙ্গতে চান না। আমাদের এই পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে জমিদারতন্ত্রের ফলে যারা হাজার হাজার বিঘা জমি হাতে রেখে দিয়েছিলেন—আজকে হয়ত ঠিক সেই চেহারাটা নেই, তার পরিবর্তে একটা নুতন স্তর সৃষ্টি করে পুঁজি বিকাশের সুযোগ দিয়েছেন এবং তার ফলে ধনতন্ত্রের অনুপ্রবেশ ঘটেছে এই কৃষিতে। ফলে পুঁজিপতি, জোতদার বলে একটা দল তারা তৈরী করেছেন। ইন্দিরাজীর সরকার তাদের সর্বতোভাবে সাহায্য করছেন, তাদের উৎপাদন বৃদ্ধিতে সাহায্য করছেন। আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে সেই কেন্দ্রীভবন ভাঙ্গতে হবে। যতটুকু ভূমি পাওয়া যায় তাকে ডিষ্ট্রিবিউট করতে হবে বর্গা রেকর্ডের মাধ্যমে এবং সেই বর্গাদারদের রক্ষা করতে হবে। তাদের আর্থিক দিক দিয়ে সাহায্য করতে হবে। ওরা নতুন জমিদার করে দিয়ে তাদের সাহায্য করছেন। আর আমরা চাইছি গ্রামাঞ্চলের যারা নিপীড়িত, দরিদ্র শ্রেণী তাদের সাহায্য করতে। ওরা তো ভাল করেই জানেন ষষ্ঠ পরিকল্পনার খসড়া। ইন্দিরাজী বললেন আজ পর্যন্ত যেসমস্ত আইন হয়েছে সেগুলিই কার্যকরী কর, আর কোন নতুন ভূমি আইন তৈরী হবে না।

২০ পয়েন্টে কি আছে—সেখানে উৎপাদনের উপর জোর দেওয়া হয়েছে কিন্তু হাজার হাজার বিঘা জমি বিভিন্ন জায়গায় যা বেনামে পড়ে আছে তাকে ধরবার কথা

কিছু বললেন না। আমরা সেখানে ভূমির কেন্দ্রীয়ভবন ভাঙ্গবার জন্য দ্বিতীয় ভূমি সংস্কার আইনের মাধ্যমে কিছুটা প্রচেষ্টা করেছিলাম। ইন্দিরা গান্ধীর দল যদি সিনসিয়ার হতেন তাহলে সে ব্যাপারে তাঁরা আমাদের সমর্থন করতেন এবং রাষ্ট্রপতির কাছে গিয়ে তাঁরাও আমাদের মতন বলতেন এই বিলে সম্মতি দেবার জন্য। কিন্তু আমরা জানি, তা তাঁরা করতে পারবেন না। এখানে অবন্তি বাবু, কাশীবাবু অনেক কথা বললেন, তাঁদের বলি, আমরা জানি এ ব্যাপারে আপনারা আমাদের সমর্থন করতে পারবেন না। করবেন কি করে? আপনাদের দল তো জোতদার, জমিদার, মালিক শ্রেণীর লোকদের দল। আমরা তাদের বিরুদ্ধে, আমাদের নীতি সেই জোতদার, জমিদার মালিকদের বিরুদ্ধে। কাজেই আমরা জানি আপনারা আমাদের সমর্থন করতে পারবেন না। স্যার, এই প্রসঙ্গে আমি ওঁদের বলি, আমরা চাই নিপীড়িত, নির্যাতিত মানুষদের সাহায্য করতে। ভেষ্টেড জমির কথা বলছেন—সারা ভারতবর্ষে যা জমি বিলি করা হয়েছে তার ৩৮ ভাগ বিলি করা হয়েছে এই পশ্চিমবাংলায় অথচ সেখানে পশ্চিমবাংলায় জমির পরিমাণ সারা ভারতবর্ষের চাষযোগ্য জমির পরিমানের শতকরা মাত্র ৪ ভাগ। আমরা কতটুকু আর নিতে পেরেছি ভেষ্টেড জমি কিন্তু যা পেরেছি সেটাই হচ্ছে সারা ভারতবর্ষের হিসাবে শতকরা ৩৮ ভাগ আমরা বিলি করেছি। আমরা তাদের পাট্টা দিয়েছি, বর্গা রেকর্ড করেছি। স্যার, আমি আপনার মাধ্যমে একটি কথা ওঁদের বলতে চাই। আমরা জানি ১৯৫৪/৫৫ সালে ভূমির আইন পাশ হয়েছিল এবং সেটা কার্যকরী হয়েছে ১৯৫৫ সাল থেকে। ১৯৫৫ থেকে ১৯৭৭ সাল, তার মানে ২২ বছর ধরে ওঁরা কি করেছেন সেটা একটু বলবেন কি? আমাদের দেশে বর্গাদার ছিলেন কমপক্ষে ২০ লক্ষ অথচ সেখানে আপনারা মাত্র ৩॥ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করেছেন। এত যে কম রেকর্ড করেছেন এটা কাদের স্বার্থে করেছেন সেটা আমরা জানি। ঐ খদ্দরের টুপি মাথায় দেওয়া আপনাদের দলের লোক, যারা বর্গাদারদের সহ্য করতে পারে না, উচ্ছেদ করতে চায়, আমরা জানি তাদের স্বার্থেই আপনারা মাত্র ৩॥ লক্ষ লোকের নাম মাত্র রেকর্ড করেছিলেন। আর সেখানে আমাদের রাজত্বের সময় অপারেশান বর্গার মধ্যে দিয়ে আমরা ১১ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করেছি এবং আরো করবো। আপনারা যতই প্রতিরোধ সৃষ্টি করুন না কেন আমরা এ কাজ চালিয়ে যাবই। আপনারা যদি আরো প্রতিরোধ সৃষ্টি করার চেষ্টা করেন এই কাজে তাহলে জেনে রাখবেন ৩৮ হাজার গ্রামে আগুন জ্বলে উঠবে। তারপর আরো যেটা বলতে চাই সেটা হচ্ছে আমরা শুধু বর্গা রেকর্ড করিয়েই ক্ষান্ত

হই নি, তাদের চাষ করার ব্যাপারেও আমরা সাহায্য করছি। তাদের ঋন দিয়েছি, চাষের কাজে নানা রকম ভাবে সাহায্য করছি। আপনারা জোতদারদের সাহায্য করতেন—তাদের ব্যাঙ্ক প্রভৃতি জায়গা থেকে ঋণের ব্যবস্থা করে দিতেন, কৃষির যন্ত্রপাতির ব্যবস্থা করে দিতেন ইত্যাদি আর আমরা যারা বর্গাদার, পাট্টাদার তাদের জন্য ব্যাঙ্ক থেকে ঋণের ব্যবস্থা করেছি, তাদের চাষের যন্ত্রপাতির ব্যবস্থা করেছি এবং এইভাবে তাদের আমরা প্রটেকসান দিচ্ছি। পার্থক্য আপনাদের সঙ্গে আমাদের এইখানেই। আমরা জানি এই সমাজব্যবস্থায় টিকে থাকাই দায়। একটি ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে সামন্তান্ত্রিক ব্যবস্থাকে আমরা জানি পুরো নিঃশেষ করতে পারবো না। তাকে কিছুটা যাতে খর্ব করা যায় সেই প্রচেষ্টা আমাদের করতে হচ্ছে। আজকে বর্গাদারদের আমরা রক্ষা করতে চাই এবং তাদের বার্গেনিং পাওয়ার কিছুটা আমরা বাড়াতে চাই। আমরা তাই দ্বিতীয় ভূমি সংস্কার আইনের মাধ্যমে ভূমির কেন্দ্রীয় ভবন ভাঙ্গবার প্রচেষ্টা করেছিলাম। সেখানেও দেখলাম আপনারা সর্বত্র প্রতিরোধ সৃষ্টি করছেন। কংগ্রেস জমিদার, জোতদার এবং মালিক শ্রেণীর সহযোগিতায় তাদের কাজ শুরু করেছিল এবং আমরা জানি তখন তার বিরুদ্ধে পশ্চিমবাংলার কৃষকরা জেগে উঠেছিল। আজও তারা আছে এবং বিধানসভায় তার চেহারা প্রতিফলিত হয়েছে আর আপনারা শীর্ণ, জীর্ণ হয়েছেন। আরো প্রতিরোধ যদি বাড়ান তাহলে আরো আগুন জ্বলবে এবং আজকে যে অবস্থায় আছেন তার থেকেও শীর্ণ হয়ে যাবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীসমর মুখার্জী** ঃ—মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবাংলার ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রী কর্তৃক প্রদত্ত ১৯৮২ সালের বাজেটের যে বিরোধিতা করছি সেটা শুধু বিরোধিতা করবার জন্যই নয়। আজকে সরকার পক্ষ থেকে চোখা চোখা ভাষায় যাঁরা বক্তব্য রেখেছেন আমি জানি না তাঁদের সঙ্গে জমির কোন যোগ আছে কিনা। তবে আমি জানি অনেকের সঙ্গেই জমির কোন যোগাযোগ নেই। জমির সঙ্গে যাঁদের কোন যোগ নেই তাঁরাও দেখলাম অনেক কথা বলে গেলেন। সর্বপ্রথম আমাদের মনে আসে পশ্চিমবাংলায় এই ভূমি সংস্কারের নামে বামফ্রন্ট সরকার কি প্রভাব তুলেছে পশ্চিমবাংলার কৃষকদের মনে। আমি দেখছি তাঁরা শুধু একটা প্রভাবই তুলেছেন এবং সেটা হচ্ছে শ্রেণী সংগ্রামের নামে তাঁরা গরীব মানুষে মানুষে লড়াই বাঁধিয়ে দিয়েছেন। স্যার, আমি কোন কবি গান শোনাতে উঠিনি যারজন্য সরকার পক্ষের সদস্যরা আমাকে সাধুবাদ জানাচ্ছেন। আপনারা যে কবি গান গ্রামে

গেয়েছেন সেটা আমি বলতে চাই। আমরা দেখেছি ৩০/৪০ বছরধরে যারা খাস জমিতে বসে রয়েছে আজকে তাদের সেই জমি থেকে উৎখাত করা হচ্ছে যেহেতু তারা লাল ঝাণ্ডা বহন করে না। যারা লাল ঝাণ্ডা বহন করে না তারা কৃষক হোক, বর্গাদার হোক বা ক্ষেতমজুর হোক তাদের জমির উপর কোন অধিকার নেই। এরকম হাজার হাজার ঘটনা যা রয়েছে আমি তার মধ্যে ২/১ টি ঘটনার কথা এখানে উল্লেখ করব। পশ্চিমবাংলার প্রতিটি জেলায় এরকম হাজার হাজার ঘটনা রয়েছে। যাহোক, আমি যে জমির কথা বলছিলাম সেই জমি পরিমান হচ্ছে ৬ শতক এবং জমিটি চাষ করছিল কাঞ্চন মণ্ডল, মৌজা গোষপুর, জে. এল. নং ৯০, দাগ নং ১১৩, খতিয়ান—খাস। এই জমি যে চাষ করছিল সে যেহেতু লাল ঝাণ্ডা বহন করে না সেহেতু সেই জমি অন্য লোককে পাট্টা দেওয়া হল। স্যার, এই সি পি এম আজকে বিধানসভায় এবং অন্যান্য বড় বড় জায়গায় গিয়ে গরীবদের প্রতি দরদের কথা বলে, কিন্তু দেওয়ালের লিখন তারা জানে না, শুনতে পাচ্ছে না বা পড়তে পারছে না। তারা এই পশ্চিমবাংলায় জমি নিয়ে সাধারণ মানুষকে যেভাবে উচ্ছেদ করল, যেভাবে তাদের মৃত্যুর দিকে ঠেলে দিল, অনাহারের দিকে ঠেলে দিল তার প্রায়শ্চিত্ত তাদের করতে হবে। মার্কসবাদের বুলি আউরিয়ে, গরীব মানুষের ভাল করব একথা বলে এই সমস্ত গরীব মানুষকে মৃত্যুর দিকে ঠেলে দেবার কোন অধিকার তাদের নেই। তারা কিভাবে মানুষকে ঠেলেছে সেটা আপনারা শুনুন। তারা বলছে ১১ লক্ষ বর্গা পাট্টা দেওয়া হয়েছে। কিন্তু আমরা দেখছি অত্যন্ত অন্যায়ভাবে বর্গা করা হচ্ছে। যেমন ধরুন, একজন কৃষক নিজে হাল চাষ করে এবং পূর্বপুরুষ থেকে চাষ করে আসছে। কিন্তু যেহেতু সে কংগ্রেস করে সেইজন্য সেই জমি বর্গা করা হচ্ছে। তারপর, উৎপাদনের ব্যাপারে দেখছি পশ্চিমবাংলায় সি পি এম উৎপাদনে বিশ্বাস করেনা, উৎপাদন বাড়ুক এটা তারা চায় না। মানুষের পেটে যদি খাবার থাকে তাহলে তারা আর লাল ঝাণ্ডা ধরবে না সেইজন্য সি পি এম পশ্চিমবাংলায় উৎপাদনকে ব্যাহত করছে।

ব্যাঙ্ক থেকে লোন নিয়ে যে সমস্ত কৃষকরা চাষ করেছিল তারা আজকে সে টাকা ফেরৎ দিচ্ছে না। অতীতে গ্রাম-বাংলায় জমির মালিক এবং বর্গাদারদের মধ্যে সে সুখের সম্পর্ক ছিল আজকে সেই সম্পর্ক সংঘর্ষে পরিণত হয়েছে।

পরিশেষে একটি মাত্র কথা আমি বলব যে, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তথা বামফ্রন্ট সরকার যেভাবে ভূমিহীনদের সর্বনাশ করছে তা কখনই বরদাস্ত করা যায় না এবং আগামী দিনে দেয়ালের লিখন ওদের এটা বুঝিয়ে দেবে।

[12-10—12-20 P.M.]

**শ্রীপ্রবোধ পুরকাইত** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি-রাজস্ব দফ্তরের ভার-প্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন, আমি তার ওপরে কয়েকটি কথা বলব এবং আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় অভিজ্ঞ মানুষ হিসেবে আমার বক্তব্যগুলি বিবেচনা করবেন। সেই সঙ্গে আমি এটাও আশা করব যে, জবাবী ভাষণের সময়ে সে সম্পর্কে তিনি কিছু বলবেন।

এখানে প্রথম যখন ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার এসেছিল তখন মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে অসংখ্য বর্গাদারের নাম নথিভুক্ত হয় নি, সুতরাং তাদের নাম নথিভুক্ত করার জন্য সরকার একটা কার্য্যক্রম গ্রহণ করেছে। আমরা যারা চাষীদের নিয়ে, গরীব কৃষকদের নিয়ে, বর্গাদারদের নিয়ে দীর্ঘ দিন লড়াই করে এসেছি, সেদিন একথা শুনে একটু আশান্বিত হয়েছিলাম। তিনি সেদিন বলেছিলেন, আমাদের পশ্চিমবাংলায় ৩০ লক্ষ বর্গাদার আছে যাদের নাম নথিভুক্ত হয়নি। কিন্তু আজকে তাঁরই ভাষণে দেখলাম যে, তিনি বলছেন পশ্চিমবঙ্গের ২০ লক্ষ বর্গাদারের মধ্যে ৫৫ ভাগের নাম নথিভুক্ত হয়েছে। যদিও অপারেশন বর্গার মধ্যে অনেক ত্রুটি-বিচ্যুতি আছে, সেসম্পর্কে অনেক অভিযোগ আছে, তা সত্বেও ৫৫ ভাগ বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে। তিনি ইতিপূর্বে ৩০ লক্ষ বলেছিলেন, এখন তিনিই আবার ২০ লক্ষ বলছেন। ২০ লক্ষই যদি ধরা যায়, তাহলেও এখনো পর্যন্ত অর্ধেক বর্গাদারের নাম নথিভুক্ত হয়নি। প্রথম দিকে অপারেশন বর্গা নামে বর্গাদারদের নাম নথিভুক্ত করার একটা কার্য্যক্রম আমরা লক্ষ্য করেছিলাম। কিন্তু এখন দেখছি বামফ্রন্ট সরকার সেই কার্য্যক্রম নেওয়ার পরেও অর্ধেক বর্গাদারের নামও নথিভুক্ত হয় নি। আমি আশা করব বাকি যেসমস্ত বর্গাদরদের নাম এখনো পর্যন্ত নতিভুক্ত হয় নি তা দ্রুত নথিভুক্ত করার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা নেবেন। সেই সঙ্গে আমরা যেসমস্ত অভিযোগ পাচ্ছি যে, প্রকৃত বর্গাদারকে উচ্ছেদ করে দিয়ে দলীয় স্বার্থে নতুন নামে বর্গা রেকর্ড করা হচ্ছে তা বন্ধ করবেন।

আমরা চাই প্রত্যেক জায়গায় যথার্থ যারা ভাগচাষী, যারা জমি দখল করে আছে তাদের নাম নথিভুক্ত করা হোক, তারা যে কোনো দলেরই হোক না কেন। আমরা দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয়ও এ সমস্ত কথা বার বার বলেছেন। অথচ এসব সম্বন্ধে তাঁর কাছে বহু অভিযোগ করা হয়েছে, কিন্তু কোন প্রতিকার

য় নি। তিনি বলেছিলেন, এ সম্পর্কে সুনির্দিষ্ট অভিযোগ বিভাগীয় স্তরে দিলে তা তদন্ত করে সংশোধন করা হবে। কিন্তু আমি ব্যক্তিগতভাবে এরকম অভিযোগ অনেকগুলি দিয়েছি, আজ পর্যন্ত একটিরও প্রতিকার হয়নি। সেই জন্যই আজকে আমি বলব যে, যথার্ত দখলদার বর্গাদারের নাম নথিভুক্ত করা হোক, এটাই আমরা চাই এবং এই কাজ করতে গেলে আমি মনে করি যেটা প্রয়োজন সেটা হচ্ছে আইন। এ বিষয়ে দীর্ঘ দিন ধরে বার বার অনেক আইন হয়েছে। মন্ত্রী মহাশয়ও এই বিধানসভায় কতগুলি আইন এনেছেন গরীব বর্গাদার, সাধারণ গরিব চাষিদের সুবিধার জন্য। কিন্তু আমরা আমাদের দীর্ঘ দিনের অভিজ্ঞতায় দেখেছি যে, সব সময়ে আইন করে বা আইনের মাধ্যমে গরীব মানুষের স্বার্থকে রক্ষা করা যায় না, যদি না সেই আইন সঙ্গে সঙ্গে যথার্তভাবে প্রয়োগ হয়। আইন প্রয়োগ করে প্রশাসন, সেই প্রশাসন যদি এ বিষয়ে সক্রিয় ভূমিকা না পালন করে তাহলে এটা বাস্তবে রূপায়িত হতে পারে না। আমাদের অভিজ্ঞতায় আমরা জানি জমি বিলির ক্ষেত্রেই হোক, বর্গাদারদের নাম নথিভুক্ত করার ক্ষেত্রেই হোক, ভূমিহীনদের মধ্যে পাট্টা দেওয়ার ক্ষেত্রেই হোক, বা জমি হস্তান্তর করার ক্ষেত্রেই হোক, গরীব মানুষদের জমি ফেরত দেওয়ার ক্ষেত্রেই হোক, সমস্ত ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের জে. এল. আর. ও. অফিসে বা ব্লক অফিসে বা বি. ডি. ও. অফিসে অফিসাররা সময় মত কাজ করেন না। এই সমস্ত অফিসে জমি হস্তান্তরের যতগুলি কেস আছে তার একটার ও ফয়সালা হয় নি। দীর্ঘ ৫ বছর ধরে একটারও ফয়সালা হয় নি। কোথাও কোথাও হয়ত সামান্য কিছু হলেও হয়ে থাকতে পারে, কিন্তু বেশীরভাগই হয় নি। অথচ এখানে আমরা প্রচুর আইন করছি, এখানে বলা হচ্ছে গরীব মানুষদের জমি ফেরত দেওয়ার ব্যবস্থা হচ্ছে। আমরা জানি কংগ্রেস আমলে, ১৯৭২ সালে সে সমস্ত গরীব লোকেরা সরকারী খাস জমি দীর্ঘ দিন ধরে দখল করে ছিল তাদের উচ্ছেদ করে অন্য নতুন লোকেদের পাট্টা দেওয়া হয়েছিল।

পাট্টা দেবার ক্ষেত্রেও ভুরি ভুরি অসঙ্গতি আছে। যে মালিকের জমি ভেষ্ট হয়েছে আবার তারই নামে রায়তি দেওয়া হয়েছে। এইসব ক্ষেত্রে সরকারী নির্দেশনামা অনুযায়ী অসঙ্গতি পূর্ণ রায়তি পাট্টার সংশোধন করা উচিত। এ্যানালমেণ্টের যে নিয়ম-কানুন আছে সেটা করবেন এস. ডি. ও অবশ্য কেননা তারই উপর আইনের ক্ষমতা দেওয়া আছে। সে সমস্ত ভাগচাষী এ্যাপিল কেস করবেন সেগুলি এস. ডি.ও করবেন, জমির হস্তান্তর-এর এ্যাপিল কেস এস. ডি. ও করবেন—এটা আমরা জানি। কিন্তু এস. ডি. ওকে এসব ছাড়াও প্রশাসনিক অনেক কাজকর্ম করতে হয়।

সেই জন্য তিনি এ্যাপিল কেসগুলি করতে পারেন না। এই রকম শত শত কেস পড়ে রয়েছে দীর্ঘদিন ধরে। গরীব লোকেরা কোর্টে আসছে, আর উকিল দালালরা টাকা খাচ্ছে কিন্তু কোন কাজ হচ্ছে না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, এ্যাপিল অথরিটি এস. ডি. ওকে না করে পাট্টা দেওয়ার ক্ষমতা, বা অন্যান্য কিছু কিছু ক্ষমতা এমন একটি অফিসারকে দিন যিনি ঐ কেসগুলি করবার জন্য সাব-ডিভিশন্যাল অথরিটি হিসাবে সেই কাজগুলি করবেন এবং এই জিনিষ করলে তবেই বাস্তবে রূপ দেওয়া যাবে নচেৎ আইন হচ্ছে কিন্তু বাস্তবে রূপ দেওয়া যাচ্ছে না। এ ছাড়া আরো একটি কথা বলতে চাই সেটা হচ্ছে, সুন্দরবন এলাকার প্রত্যেকটি থানার অন্তর্গত যে সব জমি আছে—বামফ্রন্টের শরিক দলের একজন সদস্য যেটা বললেন—সেই সমস্ত জমিতে নোনা জল ঢুকিয়ে দিয়ে ধান জমিকে ফিসারিতে পরিণত করা হচ্ছে। এটা করা ঠিক নয়। যারা গরীব লোক বড় লোকদের জমির মাঝখানে চাষাবাদ করে সেই সমস্ত গরীব লোকেদের জমিতে নোনা জলে ভাসিয়ে দেয় এবং পরে এই বড় জমির মালিক অল্প টাকায় জমিটি বন্দোবস্ত করে নেয়। সুতরাং এই জিনিষ ঠিক নয়। ইরিগেসান অফিসে গেছি, তারা বলছেন আমরা কি করবো। একদিকে মৎস্য দপ্তর থেকে বলছে মৎস্য চাষ লাভবান। যাই হোক, সময় কম তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো. প্রশাসনের দিক থেকে যাতে স্বকীয় ভূমিকা নেয় সেটা আপনি দেখুন এবং এর সঙ্গে কৃষক সংগঠন গুলোকে তাদের সাথে যুক্ত করে বাস্তবে রূপ দেবার চেষ্টা করুন। এটা যদি না করেন তাহলে আপনার স্বদিচ্ছা থাকলেও আপনি করতে পারবেন না। এবারে জে. এল. আর. ওদের দুর্নীতি সম্পর্কে বলি। তারা পাট্টা বিলি করতে পারে, জমি বিলি করতে পারে এবং বর্গাদারদের নাম নথিভুক্ত করতে পারে। কিন্তু এই জে. এল. আর. ও-ওরা এই সমস্ত কাজ অন্তরায় সৃষ্টি করছে এবংদুর্নীতির আড্ডাখানায় পরিণত হয়েছে। এই জে. এল. আর. ও-রাই সমস্ত জিনিস ভণ্ডুল করে দিচ্ছে। এই দিকে আপনি একটু লক্ষ্য দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন, ভারতবর্ষ তথা পশ্চিম-বাংলা হচ্ছে কৃষি প্রধান দেশ। শতকরা ৮০ জন লোক এই কৃষির উপর ভিত্তি করে জীবিকা নির্বাহ করে। কেউ জমির মালিক, কেউ বৃহত জমির মালিক, আবার কেউ ক্ষুদ্র চাষী, আবার বা কেউ বর্গাদার, কেউ বা জমির ক্ষেতমজুর। ভারতবর্ষে

দলমতনির্বিশেষে এটা সকলেই স্বীকার করেন, সামাজিক এবং অর্থনৈতিক কাঠামোকে যদি বদল করতে হয় তাহলে ভূমি সংস্কার ঠিকভাবে করতে হবে। আমার পূর্বতন বক্তা, মাননীয় সদস্য শ্রী ভূপাল পাণ্ডা মহাশয় বললেন, ১৯৪৭ সালে যে স্থায়ী কমিটি করা হয়েছিল তাতে মধ্যস্বত্তভোগীরা থাকবে না—এই কথা বলা হয়েছিল অর্থাৎ যারা প্রকৃত চাষী তারাই লাভবান হবেন। এই সমস্ত চাষীরাই রোদে পুড়ে, বৃষ্টিতে ভিজে, মাথার ঘাম পায়ে ফেলে যে ফসল ফলাচ্ছে সেই ফসল তারা পাচ্ছে না। কিন্তু সেই সমস্ত ফসল ভোগ করার অধিকার তাদেরই।

[12-20—12-30 P.M.]

স্যার, কৃষি দপ্তরে আমরা কি দেখছি? ভূমি সংস্কার আইন পাশ হয়ে গেল ১৯৫৫ সালে। তাতে বলা হয়েছে, উদ্বৃত্ত খাস জমি সরকারে বর্ত্তাবে, ভূমিহীনদের মধ্যে বিলি করে দেওয়া হবে। কিন্তু স্যার, একমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে এ বিষয়ে কতটুকু কাজ হয়েছে? আপনি নিজে জানেন স্যার, বিহার, ইউ. পি. ইত্যাদি রাজ্যে যে হরিজন নিধন যজ্ঞ চলেছে তার মূল কারণ হচ্ছে এই জমির ভাগাভাগি। সুতরাং এই ব্যাপারে এই পশ্চিমবঙ্গ সরকারই যেটুকু চেষ্টা করেছেন, তাঁরা তাতে অনেকখানিই এগিয়ে গেছেন। বাধা অবশ্য অনেক আছে, হাইকোর্টের মামলা আছে, জমিদার, জোতদারদের প্রভাব প্রতিপত্তি আছে, সমস্ত অফিসার এখন তাঁদের মত পরিবর্ত্তিত করতে পারেন নি, তাঁদের দৃষ্টি ভঙ্গীর পরিবর্ত্তনের আবশ্যকতা আছে। আজকে আনন্দবাজার কাগজে দেখছি ১৫ লক্ষ ৭৪ হাজার হেক্টরের মধ্যে ৯ লক্ষ ৫৬ হাজার হেক্টর অধিগ্রহণ করা হয়েছে বিলি হয়েছে ৬ লক্ষ ৭৯ হাজার হেক্টর। ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় তাঁর লিখিত বাজেট ভাষণে পেশ করেছেন যে পশ্চিমবঙ্গে ১২ লক্ষ ৫০ হাজার হেক্টর যে জমি বাড়তি রয়েছে তার মধ্যে ৭.৩ লক্ষ একর জমি বিলি করা হয়েছে। ২৫ লক্ষ একর জমি গোটা ভারতবর্ষে অধিগ্রহণ করা হয়েছে তার মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গে অধিগ্রহণ করা হয়েছে ১২ লক্ষ একর। আজকে একথা অস্বীকার করা চলবে না। ভূমি সংস্কার আইন যে রকম পশ্চিমবঙ্গে গ্রহণ করা হয়েছে অন্য রাজ্যে কোথাও এরকম হয়নি। অথচ ওনারা সব বড় বড় কথা বলেন, বর্গা রেকর্ডের কথা বলেন আরও অনেক কথাই বলেন। আমি নাম করে একটা উদাহরণ দিচ্ছি স্যার, বর্গাদার উচ্ছেদের ষড়যন্ত্রে বর্ত্তমানে পশ্চিমবঙ্গে কংগ্রেসের সহ-সভাপতি শ্রী রাজারাম ঘোষ, তিনি ধনী ব্যক্তি ৪০ বিঘা জমির মালিক, তাঁর জমি বর্গা রেকর্ডে ১২ জন রেকর্ড ভুক্ত হল। রেকর্ড করা হল,

তিনি হাইকোর্টে গেলেন, হাইকোর্টে মামলা হল, বলা হল বর্গা রেকর্ড রিমুভ করা হোক। কি দেখা গেল, যিনি করলেন তাঁর নাম তড়িত ঘোষ তিনি ১২ জনের মধ্যে থেকে ১০ জনকে বাদ দিয়ে মাত্র ২ জনের নাম বর্গা রেকর্ড করালেন। এই তো রেকর্ডের অবস্থা। রেকর্ড সম্বন্ধে ওঁরা বড় বড় কথা বলেন। ওঁরা এখানে একরকম কথা বলেন, বাইরে গিয়ে আর একরকম কথা বলেন, কোন সহযোগিতা করেন না। কাজেই আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি সংস্কার মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে এনেছেন সে সম্বন্ধে দু-একটি কথা বলছি। আমি গ্রামে বাস করি, গ্রামবাংলার অবস্থা আমি জানি। গ্রামের কৃষক, ক্ষেত মজুর, তাদের সঙ্গেই বাস করি। তাদের অবস্থার কথা আমি জানি, সরকার এদের অবস্থার কোন পরিবর্তন আনতে পারেন নি, শুধু এ সরকার নয়, পূর্বের সরকারও যে ভাল করেছেন আমি সেকথা বলছি না। বর্তমান সরকারের সময়েও এদের কোন উন্নতি হল না। তারা এখন আগের অবস্থাতেই রয়ে গেছে, তাদের কোন সংগঠন নেই, থাকলেও তা খুব জোরদার নয়, তাই তারা সর্বক্ষেত্রেই বঞ্চিত হচ্ছে। সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় যেন একটু দৃষ্টি দেন, অন্ততঃ দেবার চেষ্টা করেন। বর্গা অপারেশন সম্বন্ধে যে কথা হচ্ছে সেটা যে খারাপ তা আমি বলছি না। জমির উপর তাদের অধিকারটা স্বীকার করে নেওয়া প্রয়োজন। কিন্তু সে ব্যাপারে, অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে কি ? দেখা যাচ্ছে দলীয় স্বার্থে প্রকৃতই যার অধিকার তাকে সে ক্ষমতা না দিয়ে ভিন্ন লোকের নামে বর্গা করা হয়েছে।

জে. এল. আর. ও অফিসে বহু বর্গা চাষের মামলা পড়ে আছে। অনেক ক্ষেত্রে দেখা গেছে যে বর্গা চাষী, জমির মালিককে ভাগ ঠিক মত দিচ্ছে না। সেই বর্গা চাষীদের বলা হচ্ছে যে, তোমরা ফসলের ভাগ দেবে না, তোমাদের পেছনে আমরা আছি। এইভাবে অনেক গরীব জমির মালিক ফসলের ভাগ পাচ্ছে না। এই ধরনের মামলা জে. এল. আর. ও অফিসে ২, ৩, ৪, ৫, বছর পড়ে আছে। যারা প্রকৃত জমির মালিক এবং অত্যন্ত গরীব তারা জমির ফসল থেকে বঞ্চিত হচ্ছে। আবার দেখা যাচ্ছে কংগ্রেস আমলে যাদের পাট্টা দেওয়া হয়েছিল তাদের কাছ থেকে জমি কেড়ে নেওয়া হচ্ছে। বর্তমান সরকারের পঞ্চায়েত সমিতি এস. ডি. ও-কে সুপারিশ করছে সেইসব পাট্টাদারদের বাতিল করতে। অন্য লোককে সেই জমি দেওয়া হবে অর্থাৎ নিজের দলীয় লোককে সেই জমির পাট্টা দেওয়া হবে।

**মিঃ স্পীকার** ঃ—এই সাবজেক্ট-এ ডিসকাসনের জন্য দেড় ঘণ্টা সময় নির্ধারিত ছিল। অর্থাৎ ১২টা ৩০ মিনিট পর্যন্ত সময় ছিল। সুতরাং দেখা যাচ্ছে এই সময়ের মধ্যে হবে না। সেই জন্য আমি আরো আধ ঘণ্টা সময় বাড়ানোর জন্য অনুমতি চাচ্ছি। আশা করি এই ব্যাপারে সকলেই অনুমতি দেবেন। আরো আধ ঘণ্টা সময় বাড়ানো হ'ল।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ—মিঃ স্পীকার স্যার, বিভিন্ন সদস্য যে সব বক্তব্য রেখেছেন, সেই ব্যাপারে সুনির্দ্দিষ্টভাবে জবাব দেবার আগে সাধারণভাবে এই বিষয়ের গুরুত্বটা মাননীয় সদস্যদের উপলব্ধি করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। কারণ ভুমি সংস্কার—তুলনামূলকভাবে আমাদের মত পশ্চাদপদ সম্পন্ন অর্থনৈতিক দেশে শুধু কৃষকদের স্বার্থে নয়, গোটা দেশের অর্থনৈতিক অগ্রগতির স্বার্থে একান্ত প্রয়োজন। বিশেষ করে আজকে যে ধরনের গভীর অর্থনৈতিক সঙ্কটের সামনে গোটা দেশ দাঁড়িয়ে রয়েছে। ১৯৫০-৫১ সাল থেকে ১৯৭৯-৮০ পর্যন্ত হিসাব করলে দেখা যাবে বাণিজ্যিক ঘাটতি পরিমাণ ১৫ হাজার কোটি টাকার মত। শুধু ১৯৮০-৮১-৮২ সালে ১১ হাজার কোটি টাকা বাণিজ্যিক ঘাটতি হয়েছে। তার মানে প্রায় ২৬ হাজার কোটি টাকা বাণিজ্যিক ঘাটতি হয়েছে। আমাদের দেশে যেটুকু শিল্প উন্নয়ন হয়েছে তা প্রধানতঃ বিদেশী সাম্রাজ্যবাদ, ওয়াল্ড ব্যাঙ্ক প্রভৃতির কাছ থেকে ঋণ নিয়ে। যার ফলে সেখানে প্রায় ১৫ হাজার কোটি টাকার ঋণ হয়ে গেছে। বাণিজ্যিক ঘাটতির জন্য বৈদেশিক মুদ্রার ব্যাপারে ভয়ানক অসুবিধার সম্মুখীন হতে হয়েছিল। যার জন্য জাতীয় স্বার্থ বিক্রি করে, ঋণের সর্ত্ত দিয়ে আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণ নিতে বাধ্য হয়েছে। আজকে এমন একটা কৃষিপ্রধান দেশে, পেটের খাবারের জন্য বহু মুল্য বিদেশী মুদ্রা বিদেশ থেকে আমদানি করতে হয়েছে। এই রকম চরম অবস্থার মধ্যেও আমরা রয়েছি। জাতীয় অর্থনীতির অগ্রগতির পথে দুটি মুল বাধা রয়েছে। সেই বাধাগুলি হচ্ছে কৃষি উৎপাদনের ক্ষেত্রে সামন্তান্ত্রিক বাধা আর জাতীয় অর্থনীতির ক্ষেত্রে সাম্রাজ্যবাদের অক্টোপাস। আমরা যদি এই দুটি বাধা অপসারণ করতে পারি, তাহলেই একমাত্র সফল হতে পারবো। অর্থাৎ আমরা আত্মনির্ভরশীল হতে পারবো এবং সেলফ জেনারেট করতে পারবো। কিন্তু সেই পথে যাওয়া হয় নি। সেই জন্য আমাদের ভুমি সংস্কারের ক্ষেত্রে সীমাবদ্ধতা থেকে যাচ্ছে। যে কোন অর্থনীতিবিদ স্বীকার করেন যে অন্ততঃ ৪টি কারণে জাতীয় স্বার্থে ভুমি সংস্কার প্রয়োজন। প্রথম হচ্ছে—আমাদের যে সর্ব্ববৃহত অংশ কৃষক,

সেই কৃষকদের শক্তি যদি কৃষির মাধ্যমে না বাড়ানো যায়, তাহলে অভ্যন্তরী বাজারের বিকাশ হতে পারে না। শিল্প গড়ে উঠলে খরিদ্দারের অভাবে শিল্প না হয়ে যাবে।

[12-30—12-40 P.M.]

সেই জন্যই দেশে এত সিক ইণ্ডাষ্ট্রি এবং এত যে কলকারখানা দেশে গড়ে উঠেছে, তার এই অবস্থা। একথা আমি বহু বার এখানে বলেছি, আবার বলছি, কৃষিকে যদি ঠিকমত গড়ে তোলা যায়, শিল্পে বিনিয়োগ তাহলে সম্ভব হবে। তার কারণ শিল্প স্থাপন করতে যে পুঁজি দরকার, তা একমাত্র কৃষিক্ষেত্র থেকে সংগ্রহ করা সম্ভব। কৃষির দিকে ঠিকমত লক্ষ্য দিয়ে বাড়তি পুঁজি সৃষ্টি করা যেতে পারে। তা করতে পারলে আমাদের বিদেশ থেকে ঋণ নিতে হয়, তা আর দরকার হবে না। কৃষির উৎপাদন বাড়িয়ে, তাকে বিদেশের বাজারে রপ্তানীর মাধ্যমে বৈদেশিক মুদ্রা অর্জন করা সম্ভব। সেই সঙ্গে আমাদের দেশে যা কিছু আমদানী করা হয় এবং তার ফলে যে পরিমাণ বিদেশী মুদ্রা চলে যায় দেশ থেকে, তাও রোধ করা সম্ভব হবে। মুখে গুরুত্ব সবাই দেয় ভুমি ব্যবস্থাকে। কিন্তু কথা এবং কাজের মাঝে ব্যবধান হচ্ছে দুস্তর। কথার কমতি কোথাও নেই, কাজের কাজ কিছুই করা হয় না। অর্থনীতির ভাষায় বলতে গেলে বলতে হয়, ষ্ট্রাকচারাল চেঞ্জ করে অনুন্নত স্তরে কিছুটা অন্তত: করা সম্ভব হতে পারে। আজকে দেখছি তা উপেক্ষা করা হচ্ছে, ঐ সমস্ত পরিকল্পনা ধুলিস্যাৎ হয়ে গেছে। অথচ এ ব্যবস্থা গ্রহণ করতে পারলে অন্তত: ১০ পারসেন্ট আর্থিক সংগতি বাড়ানো সম্ভব। পশ্চিমবাংলার কথা ধরুন, ১৯৬০-৬১ সালে যেখানে ২২˚ সাম থিং একেবারে দারিদ্র সীমার নীচে চলে গিয়েছিল। কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী তা ১৯৭২-৭৩ সালে গিয়ে দাঁড়িয়েছে ৬৪ ভাগ। এটা কাদের আমলে হয়েছে? অথচ এটাই বাস্তব। সেজন্য আজকে দরকার হয়ে পড়েছে বাস্তব লক্ষ্য ও পদক্ষেপ। আমাদের এই সংবিধানের মধ্যে দাঁড়িয়ে, এই সামাজিক অর্থনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে, প্রকৃত অর্থে ভুমি সংস্কার যাকে বলে, তা করা সম্ভব হচ্ছে না। তাহলেও বলতে হয়, প্রকৃত বনিয়াদ আনা সম্ভব। যারা ভুমি সংস্কার করবে, তাদের মনে আশার সঞ্চার করা, তাদের মনে আত্মবিশ্বাস স্থাপন করা সম্ভব। আমরা সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে থেকে, সীমিত সম্পদকে ব্যবহার করে যথাসর্বস্য চেষ্টা করছি। এ ব্যাপারে যেটির উপর জোর দেওয়া হয়েছে, তা'হল উদ্বৃত্ত জমি ধরে, সেগুলিকে

প্রকৃত ভুমিহীন এবং নিতান্ত যারা কম জমির মালিক তাদের মধ্যে বিতরন করা দরকার। সারা ভারতবর্ষে—লোকসভায় কিছুদিন আগে যে বিবরণ দেওয়া হয়েছে, সেই অনুসারে—আজ পর্যন্ত ১৮ লক্ষ একরের মত জমি বণ্টন করা হয়েছে। তারমধ্যে পশ্চিমবাংলায় ৭ লক্ষ, ৩০ হাজার একর জমি বণ্টন করা হয়েছে। অর্থাৎ সারা ভারতবর্ষে মোট বিলিকৃত জমির শতকরা ৪০ ভাগ জমি এখানে বণ্টন করা হয়েছে। সারা দেশে মোট কৃষি জমির পরিমাণ হচ্ছে ৩৫ কোটি একর বা ১৪ হেক্টর। সেখানে আমাদের এখানে হচ্ছে ১ কোটি ৩৭ হাজার একর, অর্থাৎ টোটাল জমির মাত্র ৪ ভাগ ডিষ্ট্রিবিউট হয়েছে। এটা কারোর অজানা নয়। আমরা জানি যে জমি আমরা বিলি করেছি, তা যথেষ্ট নয়। সেজন্য আর একটা জিনিষ উল্লেখ করতে হয়, ১৯৮১ সালের ৯ই এপ্রিল তারিখে একটা বিল এখানে পাশ হয়েছিল, তাতে আমরা বলেছিলাম কেন এই ব্যার্থতা। এটা শুধু আমাদের কথা নয়, সরকারী অফিসারদের নিয়ে যে টাক্স ফোর্স গঠণ করা হয়েছিল, তাঁরা উল্লেখ করেছিলেন, শিলিং আইনে বহুবিধ লুপহোল রয়েছে। এর জন্যই এই ব্যর্থতা। এইগুলি দূর করবার ইচ্ছা আমাদের আছে। কিন্তু ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে একটি রাজ্য। সংবিধানের মধ্যে দিয়ে আমাদের পক্ষে যতখানি করা সম্ভব, সেই ভাবে আমরা ঐ সমস্ত লুপহোল বন্ধ করার জন্য আইন পাশ করেছি যাতে শিলিং আইন সত্যি সত্যি কার্যকরী করা যায়। এগুলি বন্ধ করার জন্য কেন্দ্রীয় সরকার থেকে বারে বারে বলা হয়েছে। কিন্তু সেগুলি তাদের অন্তরের কথা নয়। একথা যদি লোককে ধাপ্পা দেওয়ার কথা না হতো, তাহলে এটাকে একটা মডেল হিসাবে গ্রহণ করে করা উচিত ছিল এবং স্বীকৃতি দিতেন। সারা ভারতবর্ষে যাতে এ ব্যাপারে একটা আইন তৈরী করা যায়, তা তাঁরা করতেন।

কাগজে যেটা বেরিয়েছে সেটা সত্য নয়। তারা কয়েকটি বিষয় আমাদের কাছ থেকে জানতে চেয়েছিল। আমরা তার জবাব পাঠিয়েছি। সেখানে সত্যিকারের আইন করার ফলে যে অধিকারের কার্য্যকারিতা জমিগুলির মধ্যে রাখা হয়েছে এবং যে আইন করা হয়েছে সেগুলিতে আপনাদের সম্মতি দেওয়া উচিত ছিল। এই আইনগুলির মধ্যে সত্যিকারের আন্তরিকতা আছে, এটা আপনাদের বুঝতে হবে। মাননীয় সদস্য বললেন যে এখানে অনেক বাধা বিপত্তি রয়েছে। বিগত ৩০ বছর কেটে গেছে। এই ৩০ বছরের সংখ্যা নানা রকম ভাবে খুঁজে বার করবার চেষ্টা করেছি। আমরা ১৯৭৭ সালের প্রথম দিকে যখন বিধানসভায় আসি তখন কথা বলেছিলাম সেটা অতীতের পিটিশান কমিটি ইত্যাদির নানা রকম হিসাব দেখে

বলেছিলাম। তারপর যখন পুরোপুরি দায়িত্ব নিয়েনিলাম তখন বুঝতে পারলাম যে এতে অনেক নির্ভরযোগ্য তথ্য আছে। এবং সেগুলি তখন খুঁটিয়ে ভালো করে বুঝবার চেষ্টা করলাম। এই ব্যাপারে উপলব্ধি করলাম যে একটা নির্দিষ্ট সময়ে যে সংখ্যা থাকে এই দীর্ঘদিন ধরে ক্রমাগত বর্গাদার উচ্ছেদের ফলে আজকে ১০ বছর পরে সেই সংখ্যা থাকা সম্ভব নয়। এইরকম অনেক ক্ষেত্রেই দেখতে পাওয়া যায় না। ২০ বছর ধরে এই রকম অবস্থা চলছে। আমি এই কথা আগেই ব্যক্ত করেছি যে একটি নির্দিষ্ট সংখ্যা অনেক দিক থেকে নানা রকম তথ্য দিয়ে একটা মোটামুটি অনুমানের কাছাকাছি গেলেও আসল সংখ্যাটির ধারেপাশে হবে, কিন্তু সঠিক সংখ্যাটি হবে না। এবং আপনারা জানেন এখানে যে বাধা আছে সেই বাধা অতিক্রম করে অল্প সময়ের মধ্যে যথা এরমধ্যে বন্যা গেল এবং খরা গেল, নির্বাচন গেল ইত্যাদি যত রকম বাধা আছে সেইগুলি অতিক্রম করে আমরা সাড়ে আট লক্ষ মাত্র অর্থাৎ ১১·৭০ হাজার গত জুন মাসে বিলি হয়েছে। অথচ আগে ৩ লক্ষ ২৫ হাজারের বেশী ছিল না। এটা নিশ্চয় কম কথা নয়? তবে এরজন্য আত্মশ্লাঘার কারণ নেই। আরো আমাদের করা দরকার এরজন্য আমরা সময় বাড়িয়ে দিয়েছি। যতদিন না আমরা নথিভুক্ত করতে পারবো ততদিন এই কাজ চলবে সমস্ত বাধা অতিক্রম করে। সেইরকম আশ্বাস আমরা দিতে পারি। তারপরে ধরুন যদিও ছোট জিনিষ তবুও কম কথা নয় যে আমরা ইতিমধ্যে প্রায় ১ লক্ষ ৩০ হাজার ভূমিহীন ক্ষেতমজুর, মধ্যজীবি অথবা কারিগরদের অর্থাৎ যাদের নিজস্ব কোন ভিটা নেই তাদের আমরা পাট্টার জন্য ৮ শতাংশ করে জমি দিয়েছি। পাট্টা দেওয়া হয়ে গেছে। এটা কম কথা নয়। অতীতে এরকম তো দেওয়া হয় নি। কাট মোশানের এক যায়গায় দেখলাম আমরা নাকি ক্ষতিপূরণ বাবদ কিছু দিই নি। আমরা ক্ষতিপূরণ বাবদ ৭৮ কোটি টাকা ইতিমধ্যে দিয়েছি। এবং যেগুলি বাকী আছে সেইগুলি দ্রুত দেবার জন্য মিটিং করে স্থির করেছি। যে সমস্ত জটিলতা আছে সেগুলি সরলীকরণ করে দ্রুত মিটিয়ে ফেলা যায় তারজন্য চেষ্টা করছি। তার পরে চেষ্টা করছি। আমরা অনেক দিক থেকে এটা লক্ষ্য করেছি যে, যেসমস্ত কৃষকের মালিকানা আছে তাদের আর খাজনা দেওয়ার কথা ওঠে না। ঠিক সেই রকম যদি কেউ বাড়ীর মালিক হন তারও ভাড়া দেওয়ার কথা ওঠে না।

[12.40—12.50 P.M.]

তারপর এখন করা হয়েছে ৫০ হাজার টাকার নীচে হলে তার উপর কোন লেভি করা হবে না। এর ফলে ৪০ লক্ষ কৃষক তার থেকে উপকৃত হবে। এর মধ্যে

অধিকাংশ ছোট ও মাঝারী কৃষক। সেজন্য যাঁরা এই প্রশ্ন করেন তাঁদের অনুরোধ করবো আপনারা এটা চিন্তা করে দেখবেন মধ্যবিত্ত, গরিব, ছোট চাষী তাদের অন্ন মেরে বড়দের বাঁচাবার চেষ্টা করা হবে, না এদের উৎপন্ন ফসল কিনে নিয়ে যারা বড়লোক হচ্ছে তাদের দেখা হবে, না তারা যাতে তাদের ফসলের দাম পায় এবং বাঁচাতে পার সেই ব্যবস্থা করা দরকার। প্রবলের বিরুদ্ধে যাব না, তাদের শোষণ মেনে নেব তা হয় না। অর্থাৎ যে ডালে বসে আছি সেই ডালই কাটবো কালিদাসের মত তা হয় না। বর্গা রেকর্ড সম্বন্ধে একটু বলবো। ২।৪টি মিথ্যা রেকর্ড করলে কিছু এসে যায় না। বেশিরভাগ নাম না রেকর্ড হলে সেখানে তার উপর জোর দেয়া দরকার। কাজ করতে গেলে ২।৪টি ভুল হবে। কিন্তু য়্যাপ্রোচ ষ্টাডি করতে হবে। কত পার্শেণ্ট—১১লক্ষ ৭০ হাজার যেটা রেকর্ড হয়েছে তার মধ্যে কত পার্শেণ্ট ভুল? ১১০০ হলে পার্শেণ্ট কি? ১১ হাজার হলে পার্শেণ্ট কি? যাঁরা অঙ্ক কষেণ তাঁরা জানেন প্রবেবল একটা রাখতে হবে। সুতরাং এসব বললে কিছু হবে না। আমি এর আগে অনেকবার বলেছি সত্যিকারের অন্যায় কোথায় কি হচ্ছে তার আমরা বিহিত চাই। আমরা যে আদর্শ নিয়ে কাজ করতে যাচ্ছি সেখানে এই রকম ধরণের জিনিষ করলে অনেক ক্ষতি হয়, এমন কি দলবাজী করলেও। কারণ আমরা মনে করি গরিব কৃষক অন্যান্য দলের মধ্যেও আছে। সেখানে তাদের দোষ নেই। সেখানে আমাদের ক্ষমতা যে আমরা তাদের সচেতন করে আনতে পারি নি। সেজন্য তাদের প্রতি বিরুপতা নয়, তাদের সম্বন্ধে আরোও বেশী করে চিন্তা করতে হবে। আমি আর ২।১টা কথা বলে শেষ করছি। বর্তমানে আমরা আন্তরিকভাবে চেষ্টা করছি অতীতে যেগুলি করেছি সেগুলিও করবো তাছাড়া অনেকখানি কাজ হতে পারে যদি প্রেসিডেণ্টের য়্যাসেণ্ট পাওয়া যায়। আমাদের ভূমি সংস্কারের ২য় সংশোধনী বিল যেটা সেটার প্রেসিডেণ্টের য়্যাসেণ্ট পেলে কম করেও ২০।২৫ লক্ষ একর জমি আমরা পেতে পারি। ১ কোটি ৩৭ লক্ষ একর জমি ১২ বছরে ভেষ্ট করেছে, আরোও ২৫ লক্ষ ভেষ্ট করলে অনেকখানি কাজ হবে। এদিকে আমাদের দৃষ্টি দেয়া দরকার। ১৯৫৩ সালে জমিদারী প্রথা উচ্ছেদ হল, অথচ ভূমি ব্যবস্থাকে কার্যকরী করার জন্য একটা কাঠামো গড়া হল না। যখন পার্মানেণ্ট প্রথা ছিল তখন সেই এলাকার সরকারের কাছে কালেক্টারীর জমিদারীর খাজনা নেওয়া ছাড়া আর কিছু কাজ ছিল না, বাকী কাজ নয়েব গোমস্তাদের দিয়ে করান হোত।

রেভেনিউ এ্যাডমিনিস্ট্রেটিভ সিসটেম একেবারে নিচ থেকে উপর পর্যন্ত এর কথা কেউ চিন্তা করেননি, হ্যাফাজার্ডলি কিছু কিছু গড়ে উঠেছিল। সেজন্য আমরা এখন চেষ্টা করছি গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ প্রত্যেকটি স্তরে স্থায়ীভাবে আমাদের রেভিনিউ এ্যাডমিনিস্ট্রেটিভ সিসটেম থাকবে যার সমস্ত উইংএর সমস্ত কাজ লোকে যাতে পেতে পারে। আমাদের রিভিসন্যাল সেটেলমেণ্টের কাজ যখন শেষ হবে আমরা চেষ্টা করব। আমরা চেষ্টা করব ওয়ান-ম্যান-ওয়ান প্রত্যেকটি রায়ত একটা করে পাট্টা পাবে যেখানে সমস্ত জমির বিবরণ লেখা থাকবে। সেজন্য ইনস্ট্যাণ্ট মিউটেশান সেই মিউটেশানের দরকার হবে না। সেটেলমেণ্টের যে কাজ হয়, যেমন একটা হয় সেখানে পিছনের দিকটা আউটডেটেড হয়ে যায়, এই রকম অসুবিধা থাকবে না। তারজন্য আমরা চেষ্টা করছি। এটা করতে গেলে প্রথম স্তরে সেখানে যাতে ব্যাপক জনগণ অংশ গ্রহণ করতে পারে তার চেষ্টা করছি। তাছাড়া মাননীয় সদস্য ভক্তিভুষণ মণ্ডল যেটা বললেন, উনি হয়ত ভুলে গিয়েছেন, আমাদের ভুমি সংস্কার আইনের দ্বিতীয় সংশোধন করা হয়েছে, সেখানে কো-অপারেটিভের কথা বলা হয়েছে। ভেস্টেড ল্যাণ্ড হোল্ডার, যারা বর্গাদার, তাদের নিয়ে ছোট কো-অপারেটিভ করে জমি যদি খারাপ হয় সেখানে সেচ, অর্থনৈতিক সাহায্যের ব্যবস্থা করে দেওয়া যাতে তারা সত্যিকারে কাজ করতে পারে তার চেষ্টায় আছি। ট্রাইব্যাল সাবপ্ল্যান, স্পেশিয়াল কম্পোনেণ্ট প্ল্যান, আই আর ডি পি সমস্ত পরিকল্পনাগুলি ইন্টিগ্রেটেড করে ঐ সেকসানকে একটা টার্গেট গ্রুপ ধরে নেওয়া হয়েছে যে অংশ দীর্ঘদিন বঞ্চিত হয়ে আসছে। সেই গ্রুপের উপর কনসেন্ট্রেট করে সমস্ত দিক থেকে সাহায্য করে তাদের অর্থনৈতিক উন্নতির চেষ্টা করা হচ্ছে। যেজন্য বর্গাদারদের ইনস্টিটিউসন্যাল ফাইনান্স অর্থাত ব্যাঙ্ক থেকে ৪ পার্সেণ্ট সুদে ঋণ দেওয়া আরম্ভ হয়। সেই ঋণ সময় মত শোধ দিলে তার সুদের টাকাটা আমাদের বামফ্রণ্ট সরকার রাজস্ব থেকে দিয়ে দেবে এই ব্যবস্থা করে দেওয়া হয়েছে। এটা ক্রমশ বাড়ছে, যখন শুরু হয়েছিল তখন এটা ছিল ৬৯ হাজার টাকা, আমি আসবার আগে পর্যন্ত সেটা দাঁড়িয়েছে ৩ লক্ষ টাকার উপর। আমি বলছি যা করা হয়েছে তার থেকে অনেক গুণ করা দরকার। আপনাদের কাছে অনুরোধ এটাকে নস্যাত করবেন না, এটা না হলে মৌলিক ভূমি সংস্কার করা যাবে না। যারা গরীব তাদের ভেতর আত্মবিশ্বাস আনা দরকার, মৌলিক সমস্যা সমাধানে এদেরকে জড়িত করে দেওয়া দরকার। সেদিক থেকে যে কতখানি এগিয়েছি তা আপনারা নির্বাচনে দেখেছেন। তাই আমি আশা করব বৃহত্তর

মানুষের স্বার্থের কথা চিন্তা করে এমনকি নিজেদের স্বার্থের কথা দেশের স্বার্থের কথা চিন্তা করে এই ব্যাপারে সহযোগিতা করবেন, এই বলে আপনাদের সমস্ত কাটমোশানের বিরোধি করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** As the members are not present in the House, Cut Motions Nos. 1, 2, 3, 4 are not moved. Cut Motion Nos. 5 to 9 are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** I beg to move that the Demand be reduced by Rs. 100/-

**Mr. Speaker :** I now put Cut Motion Nos. 5, 6, 7 and 9, except Cut Motion No. 8 on which I understand division will be demanded, to vote.

The Motion that the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motion that the Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result :

**AYES**

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Bhunia, Dr. Manas
Chaudhuri, Dr. Kiran
Chowdhury, Shri Abdul Karim
Goswami, Shri Arun Kumar
Mahata, Shri Subhas Chandra
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Samar
Ray, Shri Phani Bhusan
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Sha, Shri Ganga Prosad
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra

**NOES**

Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerjee, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Subhas
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Deb, Shri Saral
Dey, shri Lakshmi Kanta
Ghosh, Shri Kamakhya
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Ramnarayan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sankar
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Suvendu
Mandi, Shri Rampada
Mir Abdus Sayeed, Shri
Mohammad Ramjan Ali, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bimalananda
Munsi, Shri Mahammad Bacha
Nanda, Shri Miranmoy
Naskar, Shri Subhas
Nezamuddin Md., Shri
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Abinash
Ray, Shri Achinta Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shrl Dwijendra Nath
Roy Barman, Shri Khitibusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Talukdar, Shri Pralay

## ABSTENTIONS

Sarkar, Shri Debaprosad
Purkait, Shri Prabodh

The Ayes being 17, the Noes being 72 and the Abstrations 2, the motion was lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 24,16,22,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads "229—Land Revenue" anc "504—Capital Outlay on Other General Economic Services", was then put and agreed to.

## DEMAND No. 59

**Major Heads: 314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institution (Panchayat) and 714—Loans for Community Development (Panchayat).**

Shri BENOY KRISHNA CHOWDHURY : Sir, On the recommendation of this Governor, I beg to move that a sum of Rs. 24,24,42,000 be granted for expenditure under Demand No. 59, Major Heads : 314—Community

Development (Panchayat), 363—Compensation and Assigments to Local Bodies and Panchayati Raj Institution (Panchayat) and 714—Loans for Community Development (Panchayat)".

## DEMAND No. 60

**Major Heads : 314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat).**

Shri BENOY KRISHNA CHOWDHURY : Sir, On the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,90,02,000 be granted for expenditure under Demand No. 60, Major Heads "314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)".

[12-50—1-00 P.M.]

২। এই রাজ্যে ত্রি-স্তর পঞ্চায়েত সংগঠনের মাধ্যমে গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের ব্যবস্থা বিগত বামফ্রন্ট মন্ত্রিসভার একটি নির্ভীক পরীক্ষা। বিভাগীয় অনেক কার্যক্রম পঞ্চায়েতের হাতে ন্যস্ত হওয়ার ফলে গ্রাম পঞ্চায়েতগুলির সর্ব নিম্নস্তরে প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে একটি কার্যকরী মাধ্যমে পরিণত হয়েছে। পঞ্চায়েতের সতেজ ও প্রাণবন্ত সদস্যগণ গ্রামীণ পুনর্গঠনের ন্যস্ত দায়িত্ব গ্রহণ করতে সাহস ও নিষ্ঠার সঙ্গে এগিয়ে এসেছেন এবং তাঁরা এ বিষয়ে গত চার বছরে তাঁদের কর্মক্ষমতায় প্রমাণ দিয়েছেন। গত ১৯৭৮ সালের সেপ্টেম্বর-অক্টোবর মাসে গ্রামবাংলার বিস্তীর্ণ এলাকা যখন বিধ্বংসী বন্যায় কবলিত হয় তখন পঞ্চায়েতের সদস্যগণ ত্রাণ ও উদ্ধার কার্যে যেভাবে প্রশাসনকে সাহায্য করেছেন তা সপ্রশংস উল্লেখের দাবী রাখে। বর্তমান সরকার গ্রামীণ উন্নয়নের কর্মসূচী পঞ্চায়েতের মাধ্যমে রূপায়ণ করার নীতি বজায় রাখতে চান।

৩। গত বামফ্রন্ট মন্ত্রিসভার আমলে পঞ্চায়েত সংস্থাগুলির হাতে অনেক কর্মসুচী রূপায়ণের ভার দেওয়া হয়েছিল। তার মধ্যে প্রধান হচ্ছে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প, গ্রামোন্নয়ন কর্মসূচী প্রকল্প, গ্রামীণ পুনর্গঠন প্রকল্প, জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প, গ্রামীণ জল সরবরাহ প্রকল্প, ভূমিহীন চাষীদের জন্য গ্রামীণ গৃহনির্মাণ প্রকল্প, প্রাথমিক বিদ্যালয় গৃহনির্মাণ প্রকল্প, পুষ্টিকর আহার্য বিতরণের বিশেষ প্রকল্প, বন্যাবিধ্বস্ত এলাকায় গৃহনির্মানের জন্য ঋণদান প্রকল্প ইত্যাদি। উপরোক্ত প্রকল্পগুলির মধ্যে অনেকগুলি এখনও পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হচ্ছে।

৪। বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম-পঞ্চায়েতের-এর কর্মিদের বেতন কাঠামোর পরিবর্তন করা হয়েছে। পঞ্চায়েত সংস্থাগুলির কর্মীদের বর্ধিতহারে বেতন দেওয়ার জন্যে উক্ত সংস্থাগুলিকে দেয় অনুদান বাবত সরকারের বাৎসরিক বর্ধিত খরচের পরিমাণ হবে আনুমানিক ৩ কোটি ৫২ লক্ষ টাকা।

৫। পঞ্চায়েত সংস্থাগুলির হিসাবপত্র পরীক্ষা করার জন্য সরকার কর্তৃক হিসাব পরীক্ষক নিযুক্ত করার ব্যবস্থা ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনে আছে। বর্তমানে জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির বার্ষিক হিসাব পশ্চিমবঙ্গ একাউনটেন্ট-জেনারেলের অধীন এগ্‌জামিনার অব্‌ লোকাল অ্যাকাউন্টস্‌ ক'রে থাকেন এবং গ্রাম পঞ্চায়েতের হিসাবপত্র পরীক্ষা ক'রে থাকেন পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক। পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিগণ ৩,২৪২ গ্রাম পঞ্চায়েতের মধ্যে ১৯টি বাদে সমস্ত গ্রাম পঞ্চায়েতের ১৯৭৮-৭৯ সালের হিসাবপত্র পরীক্ষা করেছেন। এই ১৯টি গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে আদালতে মামলা ও পুলিশ কেস্‌ ইত্যাদি রয়েছে। ১৯৭৯-৮০ সালের ২,৯৩২ গ্রাম পঞ্চায়েতের এবং ১৯৮০-৮১ সালের ১,৫৯৭ গ্রাম পঞ্চায়েতের হিসাবপত্রও পরীক্ষা করা হয়েছে। ১৯৮১-৮২ সালের হিসাবপত্র পরীক্ষার কাজ আরম্ভ করা হয়েছে এবং এ পর্যন্ত ৫৫টি গ্রাম পঞ্চায়েতের হিসাবপত্র পরীক্ষার কাজ সম্পুর্ণ হয়েছে। গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদের আভ্যন্তরীণ

ও চলতি অডিটের জন্যে একটি সম্নিবদ্ধ অ্যাকাউন্টস্ ও অডিট সংস্থার সৃষ্টি করা হয়েছে।

৬। পঞ্চায়েতের সাধারণ নির্বাচন গত ১৯৭৮ সালের ৪ঠা জুন অনুষ্ঠিত হয়েছিল। ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের সংশ্লিষ্ট ধারা অনুযায়ী পঞ্চায়েত সংস্থাগুলির সদস্যদের কার্যকালের মেয়াদ কোরামযুক্ত প্রথম মিটিং-এর দিন থেকে চার বৎসর। পঞ্চায়েত সংস্থাগুলি স্থানীয়ভাবে বিভিন্ন দিনে তাঁদের কার্যকাল আরম্ভ করেন এবং তাঁদের মধ্যে অনেকগুলিরই মেয়াদের চার বৎসর ১৯৮২ সালের ৫ই আগস্টের কাছাকাছি সময়ে পূর্ণ হয়। তাঁদের মেয়াদ শেষ হওয়ার আগে নানা কারণে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠান সম্ভব হয় নি। প্রধান কারণ হচ্ছে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ধারা অনুযায়ী বিধানসভার নির্বাচনের জন্য চালু নির্বাচক তালিকা পঞ্চায়েত সংস্থাগুলির নির্বাচনে ব্যবহার করতে হবে। পূর্বে বিধানসভা নির্বাচনের জন্য নির্বাচক তালিকা গ্রাম পঞ্চায়েতের নির্বাচনক্ষেত্র অনুযায়ী তৈরী করা হত ; কিন্তু বর্তমানে নির্বাচন কমিশনের নির্দেশ অনুযায়ী উক্ত নির্বাচক তালিকা পোলিং স্টেশন অনুযায়ী তৈরী করা হয়েছে এবং উক্ত তালিকার উপরিভাগে যেখানে পোলিং স্টেশনের এলাকা দেখানো হয়েছে যেখানে গ্রাম পঞ্চায়েত নির্বাচন-ক্ষেত্রের কোনো উল্লেখ নেই। নির্বাচক তালিকায় যাতে গ্রাম পঞ্চায়েত নির্বাচনক্ষেত্রের উল্লেখ থাকে সে সম্বন্ধে এই রাজ্যের মুখ্য নির্বাচন অফিসার, নির্বাচন কমিশনকে অনুরোধ জানিয়েছিলেন, কিন্তু নির্বাচন কমিশন সে প্রস্তাবে সম্মতি দেন নি। বাড়ী বাড়ী গিয়ে গ্রাম পঞ্চায়েত নির্বাচনক্ষেত্র অনুযায়ী সাজিয়ে না নিলে এই সংশোধিত নির্বাচক তালিকা পঞ্চায়েত নির্বাচনের ক্ষেত্রে ব্যবহার করা সম্ভব নয়। এই কাজ অত্যন্ত সময়সাপেক্ষ ব্যাপার। এছাড়া ১৯৮২ সালের ১৯শে মে তারিখে বিধানসভা নির্বাচন মাঝখানে এসে পড়ে এবং সে কারণে পঞ্চায়েত নির্বাচনের জন্যে প্রাথমিক কাজকর্ম আরম্ভ করা যায় নি। এই সমস্ত কারণে স্থির করা হয় যে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের সংশ্লিষ্ট ধারাগুলি সংশোধন ক'রে ত্রি-স্তর পঞ্চায়েত সংস্থাগুলির সদস্যদের কার্যকালের মেয়াদ চার বছর থেকে বাড়িয়ে পাঁচ চছর করা হবে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদের সদস্যদের কার্যকালের মেয়াদ চার বছর থেকে বাড়িয়ে পাঁছ বছর ক'রে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (দ্বিতীয় সংশোধনী) অরডিন্যান্স, ১৯৮২ বিগত ৪ঠা আগস্ট জারী করা হয়।

৭। এখন আমি ১৯৮২-৮৩ সালের বাজেটে বিভিন্ন মুখ্য খাতে প্রস্তাবিত ব্যয়বরাদ্দের দাবী পেশ করছি ঃ

**(ক) পঞ্চায়েত শাখার জন্য ৫৯-সংখ্যক অভিযাচন**

(১) পঞ্চায়েত অধিকারের সদর দপ্তর, অ্যাকাউন্টস্ ও অডিট সংস্থা সহ জেলা ও ব্লক-স্তরের অফিস ও বিভিন্ন পর্যায়ে পঞ্চায়েত প্রশাসন সুদৃঢ়করণের জন্য মোট ১ কোটি ৭১ লক্ষ ৯৬ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(২) পঞ্চায়েত সংস্থার পদাধিকারী, গ্রাম পঞ্চায়েত সচিব, জব-অ্যাসিস্ট্যাণ্ট, অ্যাকাউন্টস্ ও অডিট অফিসার ও সরকারী কর্মীদের প্রশিক্ষণ বাবত মোট ১১ লক্ষ ২৫ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৩) গ্রাম পঞ্চায়েতের সেক্রেটারী, চৌকিদার, দফাদার, জব-অ্যাসিস্ট্যাণ্ট, ট্যাক্স আদায়কারী ইত্যাদি রক্ষণের জন্য, গ্রাম পঞ্চায়েত কর্তৃক উন্নয়নমূলক কাজের জন্য, গ্রাম পঞ্চায়েতকে কর, অভিকর ও ফী বাবত আদায়ীকৃত অর্থের সমপরিমাণ অর্থ (পাঁচ হাজার টাকায় সীমিত) দেওয়ার জন্য, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতি কর্তৃক গ্রামীণ জনস্বাস্থ্য, পরিবেশ উন্নয়ন, যথা, জল ও ময়লা নিষ্কাশনের জন্য, গ্রামীণ রাস্তাঘাট রক্ষণাবেক্ষণ ও উন্নয়নের জন্য, গ্রামীণ পথপ্রকল্পের জন্য, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির কর্মীদের বেতন ইত্যাদির জন্য, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের সদস্যদের মিটিং-এ যোগদান হেতু রাহা খরচের জন্য, অল ইণ্ডিয়া পঞ্চায়েত পরিষদকে দেওয়ার জন্য এবং সামাজিক বন সৃজন পরিকল্পনার অধীন অঞ্চল নার্সারী স্থাপনের জন্য সরকার প্রতি বৎসর অনুদান দিয়ে থাকেন। উপরোক্ত অনুদানগুলি বাবত মোট ১৩ কোটি ২৩ লক্ষ ৩৭ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৪) গ্রাম পঞ্চায়েতের নিজস্ব অফিসঘর তৈরী এবং জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতি অফিস সম্প্রসারণের জন্য মোট ২৬ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৫) "পঞ্চায়েতী রাজ" নামে মাসিক পত্রিকা প্রকাশ ও পঞ্চায়েত এগ্‌জিবিশনের জন্য মোট ৫ লক্ষ ১২ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৬) সরকারী এবং পঞ্চায়েতী সংস্থাসমূহের কর্মীদের বেতনক্রম পরিবর্তন ও তাঁদের অতিরিক্ত মহার্ঘ ভাতা দেওয়ার জন্যে মোট ৭ কোটি ৬৬ লক্ষ ৬২ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৭) জেলা পরিষদগুলিকে পথ উপ-কর ও পূর্ত উপ-করের বিনিময়ে অনুদান দেওয়া হয়ে থাকে। এ ছাড়া জেলা পরিষদগুলিকে ভূমি রাজস্বের গত তিন বছরের চলতি দাবীর উপর আদায়ের গড়ের পাঁচ শতাংশ অনুদান দেওয়া হয়ে থাকে। এ বাবত মোট এক কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৮) প্রয়োজনবোধে পঞ্চায়েত সংস্থাগুলিকে ঋণ দেওয়ার জন্য প্রতীক সংস্থান হিসাবে ১০ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে।

## (খ) সমষ্টি উন্নয়ন শাখার জন্য ৬০ সংখ্যক অভিযাচন

(১) সদর দপ্তর ও ব্লক স্তরের প্রশাসনের জন্য ১১ কোটি ৯ লক্ষ ৫৪ হাজার টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(২) তিনটি প্রশিক্ষণ কেন্দ্রের ব্যয় বাবত ৫ লক্ষ ৮৫ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৩) মহিলা মণ্ডলের মাধ্যমে পুষ্টি সম্বন্ধে তথ্য প্রচার, মহিলা মণ্ডলসমূহকে উৎসাহদায়ক অনুদান এবং মহিলা মণ্ডলগুলিকে শক্তিশালী করণের জন্য ৬ লক্ষ ৮০ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৪) পঞ্চায়েতের মাধ্যমে ভূমিহীন কৃষক ও ক্ষেতমজুরের জন্য গ্রামীণ গৃহনির্মাণ প্রকল্প বাবত ২ কোটি ২৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৫) ব্লক-পঞ্চায়েত অফিসগৃহ নির্মাণ বাবত ১৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(৬) কর্মীদের বেতনক্রম সংশোধন ও তাঁদের অতিরিক্ত মহার্ঘ ভাতা দেওয়ার জন্য ২ কোটি ৩৪ লক্ষ ১৫ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

## (গ) ৬০ সংখ্যক অভিযাচনের অন্তর্ভুক্ত পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগ ব্যতীত অন্যান্য বিভাগ

স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের অধীন পানীয় জল সরবরাহ, মৎস্য বিভাগের অধীন মৎস্যবীজ ও চারাপোনা উৎপাদন, পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের অধীন পশুচিকিৎসা ও কৃষি বিভাগের অধীন প্রশিক্ষণ তথা উন্নয়ন প্রকল্প কেন্দ্রের জন্য মোট ৯৩ লক্ষ ৬৮ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৮। ১৯৮২-৮৩ সালে (ক) ৫৯-সংখ্যক অভিযাচনের অন্তর্ভুক্ত "314 - Community Development (Panchayat) "খাতে ২৩ কোটি ৪ লক্ষ ৩২ হাজার টাকা, "363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions Panchayat" খাতে এক কোটি ২০ লক্ষ টাকা এবং "714—Loans for Community Development Panchayat" খাতে ১০ হাজার টাকা অর্থাৎ মোট ২৪ কোটি ২৪ লক্ষ ৪২ হাজার টাকা এবং (খ) ৬০-সংখ্যক অভিযাচনের অন্তর্ভুক্ত "314—Community Development (Excluding Panchayat) খাতে ১৬ কোটি ৭৫ লক্ষ ২ হাজার টাকা এবং "514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)" খাতে ১৫ লক্ষ টাকা অর্থাৎ মোট ১৬ কোটি ৯০ লক্ষ ২ হাজার টাকা ব্যয়ের জন্য আমি যে দাবি উত্থাপন করেছি তা মঞ্জুর করার জন্য আমি এখন সভাকে অনুরোধ করছি।

**শ্রীতারাপদ সাধুখাঁ**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত মন্ত্রী যে পঞ্চায়েত ও অন্যান্য বাজেট এখানে উপস্থাপিত করেছেন, তার গুরুত্ব প্রচুর উপলব্ধি করেও এর বিরোধিতা করতে আমি বাধ্য হচ্ছি। পঞ্চায়েতের উদ্দেশ্য গ্রামের মধ্যে সম্পদ সৃষ্টি করা এবং গ্রামের মানুষদের গ্রামের উন্নয়নের কাজে উদ্বুদ্ধ করা। গ্রামের মধ্যে যে পরিকল্পনা তৈরী করে গ্রাম উন্নয়নের কাজ করাই হোল পঞ্চায়েত রাজের উদ্দেশ্য। উদ্দেশ্যটা খুবই ভাল। কিন্তু সত্যিকারের তাই হচ্ছে কি? এই বামফ্রন্ট সরকার বারবার ঘোষণা করছেন যে সারা পশ্চিমবাংলায় পঞ্চায়েত রাজ সৃষ্টি হয়ে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। আলোড়ন সৃষ্টি হয়েছে ঠিকই—কিন্তু কি আলোড়ন সৃষ্টি হয়েছে? একটা রাজনৈতিক স্বার্থসিদ্ধির আলোড়ন সৃষ্টি হয়েছে। কাজ ১% কি ৫ কি ১০% হচ্ছে, সেটা বড় কথা নয়। কিন্তু তার মধ্যে দিয়ে একটা রাজনৈতিক দলের যে শক্তি বৃদ্ধি করা হচ্ছে, সেটা ঠিক কথা। যদি কাজকে ভালবেসে কাজ করা হোত, তাহলে আজকে যে কোটি কোটি টাকা আসছিল বন্যার পর থেকে তাহলে বহু উন্নয়নমূলক কাজ করা যেতে পারতো। এবং তাহলে বামফ্রন্ট সরকারের শিকড় আরও শক্তিশালী হোত। আজকে যেভাবে ফলাও করে ঢাক ঢোল বাজিয়ে বলা হচ্ছে, যে আমরা অমুক অমুক কাজ করেছি—কিন্তু সত্যিকারের আসল জায়গায় গিয়ে দেখুন, তা করা হয় নি। আমি সামান্য একটু বলবো। অবশ্য আমি এই বিধানসভায় নতুন কংগ্রেসের সদস্য। আমি কংগ্রেসের আমলে এবং যুক্তফ্রন্ট সরকারের আমলে এবং এই

আমলেও প্রধান ছিলাম এখন আছি। আগে সত্যিকারের টাকা ছিল না। যে ইনসেনটিভ ট্যাক্স আদায় হোত তার থেকে ৬ হাজার বাদ দিয়ে যে টাকা থাকতো— যদি ৭ হাজার হোত তাহলে এক হাজার থাকতো, ১৪ হাজার হলে ৮ হাজার থাকতো। আমি ১৯৬৭ সাল থেকে প্রধান আছি, এবং সত্যিকারের বাস্তব অবস্থাটা কি ছিল এবং এখন কি অবস্থা হোল তা আমি জানি। আমার সিঙ্গুর এলাকায় আরও এম, এল, এ বাস করেন, তিনি জানেন, আমার সিঙ্গুর এলাকায় আগে ১৩০০ টাকা আদায় হোত। আমি সেটাকে ১৩ হাজার ৫০০ তে দাঁড় করিয়েছি এবং সমস্ত কিছু করে বিল সাবমিট করে অডিট করে সাড়ে সাত হাজার টাকা ইনকামে দাঁড় করিয়েছি। আমি জানি যদি সত্যিকারের দলবাজী না করে, যে সমস্ত অফিসার আছেন তাদের সহযোগিতা করে গ্রামের উন্নয়নের কাজ করা হোত, তাহলে মানুষ নিশ্চয় আশীর্বাদ করতো। কিন্তু আমরা দেখেছি সত্যিকারের কৃষক সাহায্য পায় নি, মানুষ উপেক্ষিত হয়েছে।

[ 1-00—1-10 P. M. ]

সেইজন্য আমি আপনাকে বলব, তারপর যখন বামফ্রন্টের ইলেকসন হল, সার, পশ্চিমবাংলার মধ্যে একটাই গ্রাম পঞ্চায়েত আছে এখনও, সিঙ্গুর দু'নম্বর গ্রাম পঞ্চায়েত যেখানে ১১টার মধ্যে ১১টাই কংগ্রেস জয়লাভ করেছে। এই ১১টা সিট নিয়ে যখন আমরা সেখানে বসলাম, প্রতি পদে পদে আমরা বাধা পেয়েছি, তার সামান্য দু-একটা নমুনা আমি দেব, তারপর সার। পশ্চিমবাংলার ব্যাপারে দু-একটি কথা বলব। প্রথম হচ্ছে যখন রাস্তা তৈরী হতে লাগল তখন জেলা পরিষদের একটা নূতন স্কীম তৈরী হল এবং সেখানকার কর্মাধ্যক্ষ কিশোরী মোহন সিংহকে আমি একদিন তার বাড়ীতে গিয়ে অনুরোধ করে রাস্তাটা দেখাতে নিয়ে এলাম এবং তিনি দেখলেন, মা কি ছিলেন, মা কি হয়েছেন এবং মা কি হবেন। এই ৩টে জিনিষ যখন দেখলাম একটা গ্রামের মধ্যে দিয়ে ৩ মাইল রাস্তা যখন চওড়া করে নিয়ে যাওয়া হচ্ছে এবং ৩৪টা পুকুর বেঁধে কিভাবে তৈরী করে যাচ্ছে তা তিনি দেখলেন এবং সন্তুষ্ট হলেন। তিনি বললেন জেলা পরিষদের যে স্কীম তৈরী হয়েছে সেখানে আপনার ২৫ হাজার টাকা দাবী করা আছে। অজস্র টাকা, বন্যার সময় টাকা উড়ে যাচ্ছে শেষ করতে পারা যাচ্ছে না, একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের কাছে যাচ্ছি, তিনি বলছেন কি করে কোটি কোটি টাকা খরচ করব বুঝতে পারছি না। তখন আমাদের এই সামান্য ২৫ হাজার টাকার দাবী মানা হচ্ছে না, জেলা পরিষদে গেলাম সেখানে দেখলাম রাজনীতি চলছে তাতে আমার অভিযোগ হারিয়ে গেল তখন তিনি দুঃখ করে বললেন যে তারাপদ বাবু পারলাম না, কাজ আপনি

বন্ধ রাখুন। তারপর যখন জেলা পরিষদের মিটিং হচ্ছিল ১৯৮০ সালের পর, সেখানে ঘোষণা করা হোল ২০১টা গ্রাম পঞ্চায়েতের জন্য ২০১টা টিউবওয়েল স্থাপন করা হয়েছে। আমি তখন তাঁদের বললাম প্রতি গ্রাম পঞ্চায়েতে মাত্র একটা করে টিউবওয়েল ? তিনি বললেন হ্যাঁ, তার বেশী দেওয়া সম্ভব নয়, আরও আমরা চেষ্টা করছি দেবার জন্য। কিন্তু যখন পঞ্চায়েত সমিতির অফিসে গেলাম তখন হঠাৎ আমাকে বলা হোল, তারাপদ বাবু আপনি টিউবওয়েল পাবেন না। আমি জিজ্ঞাসা করলাম, কেন ? ওখান থেকে বলা হোল আপনার পঞ্চায়েতে টিউবওয়েলের সংখ্যা অনেক। আমি বললাম, কি করে হোল ? ওঁরা বললেন আপনার পঞ্চায়েতে টিউবওয়েলের সংখ্যা ১১৭। আমি বললাম এটা ভুল হিসাব। ওঁরা বলল আপনিও তো সই করে দিয়েছেন। তারপর অফিসার এলেন, দেখা গেল হিসাবটা ভুল, সংখ্যাটা হচ্ছে ৮০। কিন্তু আসলে আমার টিউবওয়েল ছিল ৫৫টা, আমি অন্যান্য স্কীম থেকে আসতে আসতে বাড়িয়ে ৮০টা তৈরী করিয়েছি বলে কি আমার টিউবওয়েলটা কাটা যাবে ? জোর করে টিউবওয়েলটা কেটে নেওয়া হল। আমি যখন এম. এল. এ. হয়ে এসেছি—এবারেও জেলা শাসক যে মিটিং করে এসেছেন তাতে দেখা গেল আমার টিউবওয়েলটা জোর করে রাজনৈতিক ইস্যুতে একটা দরখাস্ত দিয়ে আমার গ্রাম পঞ্চায়েতে বসাতে যাচ্ছে। আমি আপত্তি করলাম, সঙ্গে সঙ্গে সভাধিপতি বললেন তা হতে পারে না, গ্রাম পঞ্চায়েতের প্রধান যেখানে সাইট দেবে সেখানেই এই টিউবওয়েল হবে। এই রকম পরিস্থিতি সারা পশ্চিমবঙ্গের মধ্যে চলছে। এক-একটা কথা আমরা মাঝে মাঝে শুনতে পাই এবং এই সভাতেও কেউ কেউ ঠাট্টা করে বলেন—সেদিন সত্যসাধন বাবু বললেন যে কংগ্রেস প্রধানের টিকিতে দড়ি বেঁধে রাস্তায় ঘোরান হোল। কিন্তু দুঃখের কথা, যাদের হাতে পুলিশ, যাদের হাতে প্রশাসন তাদের প্রধান যদি খরচের হিসাব ভুল দিয়ে থাকে তাতে কিছু যায় আসে না। কিন্তু একটা কংগ্রেসী প্রধান তাঁকে প্রতি মুহূর্তে কাজ করার সময় ভাবতে হচ্ছে আমার মাষ্টাররোল যেন ঠিক থাকে, আমার কাজ যেন ঠিক থাকে, আমাকে ভয়ে ভয়ে চলতে হচ্ছে, শংকিতভাবে কাজ করতে হচ্ছে। এইভাবে তিনি কাজ করে যাচ্ছেন তাঁকে প্রতিপদে সাবধানে এগোতে হবে। আমি লক্ষ্য করেছি যখন পঞ্চায়েতের হিসাব নিকাশ নিয়ে বসা হোল তখন দেখা গেল পঞ্চায়েত থেকে ডিরেক্সন আসছে সব কিছু ভাল করে দেখিয়ে দাও, শিখিয়ে দাও। কারণ প্রধানরা নতুন এসেছেন, তাঁরা অনেকেই জানেন না, শিখিয়ে দেবেন দেখিয়ে দেবেন। কিন্তু একটা দুঃখের কথা, আমরা দেখেছি যে, ১৯৭৯ সালে যখন চালে মন্দা হয়েছিল, আমার ওখানে হঠাৎ দেখলাম ২০০ বস্তা করে চাল প্রত্যেক গ্রাম পঞ্চায়েতকে দেওয়া

হোল রিলিফের ব্যাপারে বণ্টনের জন্য। তারপর আবার ডিরেকসন দেওয়া হলো যে এঠা চার কে, জি, করে কাজের মাধ্যমে দেওয়া হবে, তখন মন্দা অনেক কমে গেছে। সত্যিকারের যদি কাজ করার ইচ্ছা থাকত এই ২০০ কুইন্ট্যাল চাল—আমরা একটা বড় রাস্তাকে তৈরী করলাম, ১০টা পুকুরকে বাঁধালাম, কিন্তু আমার বিশ্বাস হয় না সর্বস্তরে সেই চালটাকে সুষ্ঠুভাবে খরচ করা হয়েছে, এখানেই আমার দুঃখ। আপনার কাছে আমি কতকগুলো ষ্ট্যাটিসটিক্স দিয়ে দেখিয়ে দোব যে দেখুন, সরকারকে হিসাব দিতে পারছে না বলে কতটাকা মারা গেছে। ১২ই আগষ্টের কাগজে যে রিপোর্ট বেরিয়েছে —আনন্দবাজারে একটা বেরিয়েছে দেখুন। পঞ্চায়েত হিসেব দেয়নি ৩ বছরে ৩৬ কোটি টাকার-এর নিয়ম হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার যত টাকা ব্যয় করবে তার ইউটিলাইজেসন সার্টিফিকেট সেন্ট্রাল গভর্ণমেণ্টের কাছে দিলে তারপর তারা আবার অনুদান দেবে।

কিন্তু গত ১৯৮০ সাল থেকে ৩ বছরের হিসাব না দেওয়ার জন্য প্রশাসনিক কনফিডেনসিয়াল রিপোর্টের কথা ১২ই আগষ্ট আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে। ডেভেলাপমেণ্ট ডিপার্টমেণ্ট থেকে কনফিডেনসিয়াল রিপোর্টে সরকারকে জানানো হয়েছে ৩৬ কোটি টাকার ইউটিলাইজেসন সার্টিফিকেট জমা না দেওয়ায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৩৬ কোটি টাকার ম্যাচিং গ্রাণ্ট চাইতে পারা গেল না, এই টাকাটা ল্যাপ্স হল। এটা অস্বীকার করতে পারেন? দেবব্রত বন্দোপাধ্যায় মহাশয় পঞ্চায়েত মিনিষ্টার থাকাকালীন প্রতি ক্ষেত্রে হিসাব চেয়েছেন, অনেক ক্ষেত্রেই হিসাব পাওয়া যায় নি। এর জন্য তিনি বহু আক্ষেপ করেছেন। আজ সেই আক্ষেপের এই পরিণতি হয়েছে, তার জায়গায় বিনয়বাবু পঞ্চায়েত মন্ত্রী হয়েছেন। আমি তাই বিনয়বাবুর কাছে অনুরোধ করব পঞ্চায়েতের কাজ যাতে সুষ্ঠুভাবে চলে সেদিকে লক্ষ্য রাখুন প্রশাসনের মধ্যে অনেক বাধা আছে, সেগুলি দূর করবার চেষ্টা করুন। মডার্ণ টেকনলজি পঞ্চায়েতের কাজে লাগাতে পারলে ভাল ফল নিশ্চয় পাওয়া যাবে। গভর্ণমেণ্ট অব ওয়েষ্ট বেঙ্গলের ইকনমিক রিভিয়ুতে দেখা যাচ্ছে ১৯৭৯-৮০ সালে সারা পশ্চিমবঙ্গে ২৫২৮টি টিউবওয়েল, ১৯৮০-৮১ সালে ৬৩৮টি টিউবওয়েল হয়েছে। সারা পশ্চিমবঙ্গে ৩২৪২টি গ্রাম পঞ্চায়েত আছে। এই অবস্থায় দেখা যাচ্ছে একটি করে নতুন টিউবওয়েল তৈরী হয়নি। এই হিসাবে ভুল আছে। আমার গ্রাম পঞ্চায়েত এলাকায় ২৫টি নতুন টিউবওয়েল করেছি। সত্যিকারে যদি টিউবওয়েল না হয়ে থাকে তাহলে পানীয় জলের সমস্যার সমাধান কি ভাবে হবে? চুরির জন্য সি. পি. এম. এর প্রধানের বিরুদ্ধে কেস হয়। আমার কাছে সেই কেসের নম্বর আছে। কেস হবার পরে

তার বিরুদ্ধে কোন ষ্টেপ নেওয়া হল না। প্রধানের বিরুদ্ধে মেজরিটি সদস্য অভিযোগ আনল, কিন্তু তাসত্বেও কোন ষ্টেপ নেওয়া হল না। এইভাবে পঞ্চায়েতে নানা রকম দুর্নীতি চলেছে। এই বিভাগ দুর্নীতি দমনে সম্পূর্ণ ব্যর্থ। কাজেই আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধাংশুশেখর মণ্ডল**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দ উথাপন করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। একটু আগে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা প্রথমেই বলতে শুরু করে দিলেন গ্রামাঞ্চলে পঞ্চায়েতগুলি রাজনৈতিক শক্তি বৃদ্ধি করেছে। হ্যাঁ, রাজনৈতিক শক্তি বৃদ্ধি করেছে জনগণের রাজনৈতিক শক্তি বৃদ্ধি করেছে। ১৯৪৭ সালে ঔপনিবেশিক শাসন থেকে মুক্ত হবার স্বপ্ন ভারতবর্ষের কোটি কোটি মানুষ দেখেছিল, কিন্তু তাদের সেই সাধ পূরণ হয়নি। ১৯৭৮ সালের গ্রাম পঞ্চায়েতের নির্বাচনের মধ্য দিয়ে তারা সেই সাধ কিছুটা অনুভব করেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের প্রধান বাধা বোধ হয় এইখানটায় বিগত ৩০।৩৫ বছর ধরে কংগ্রেস সরকার জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি তারা বিন্দুমাত্রও পূরণ করেন নি। বহু বাধাবিঘ্নের মধ্য দিয়ে পঞ্চায়েতের নির্বাচন হয়েছে। তাদের আমলে তারা ১৫-১৬ বছর ধরে পঞ্চায়েতের নির্বাচন করেন নি। পঞ্চায়েতকে তারা খোঁড়া, পঙ্গু করে রেখেছিলেন। সেই বিকলাঙ্গ পঞ্চায়েতকে আবার সুস্থ, সবল পঞ্চায়েতে পরিণত করা হয়েছে। বামফ্রন্ট সরকারের যে ৩৬ দফা কর্মসূচী ছিল, সেই ৩৬ দফা কর্মসূচী এই পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়েছে। ভারতবর্ষে যে পরিমাণ ভেষ্টেড জমি বিলি করার কথা ছিল, পশ্চিমবঙ্গ সরকার এই পঞ্চায়েতের মাধ্যমে তার একটা বড় অংশ করতে সক্ষম হয়েছে। আমি সেই বিষয়ে আর যেতে চাই না, তবে এইটুকু শুধু বলতে চাই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এটা করা সম্ভব হয়েছে।

[ 1-10—1-20 P. M. ]

শুধু আমি বিলির ব্যাপারে নয় এই বর্গা অপারেশান—যা নিয়ে আগে আলোচনা হয়ে গিয়েছে—তার যে কর্মযজ্ঞ সেটাও সুষ্ঠুভাবে সম্পাদনের একমাত্র ভিত্তি হচ্ছে এই পঞ্চায়েত। স্যার, গ্রামবাংলার সবচেয়ে দরিদ্রতম অংশ যেটা—ক্ষেতমজুর, যাদের আমরা দেখে এসেছি বছরের অধিকাংশ সময় কাজ পেত না, এই পঞ্চায়েতের মধ্যে যে তাদেরও কাজ দেওয়ার ব্যবস্থা হয়েছে। স্যার, আমরা দেখে এসেছি এতকাল ধরে জমিদার

জোতদার এবং সাম্প্রতিককালের সৃষ্ট মহাজন গোষ্ঠী তারাই গ্রামের সমস্ত সুবিধা এবং সম্পদ ভোগ করতো এবং সেখানে ক্ষেতমজুরদের বছরের অধিকাংশ সময় কাজ থাকতো না। আজকে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে তাদের কাজ দেওয়ার ব্যবস্থা হয়েছে। আগে যেটা ফুড ফর ওয়ার্ক ছিল এখন সেটা গ্রামীন কর্মসংস্থান প্রকল্প হয়েছে। এরমধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি ১৯৭৯।৮০ সালে ৫.৩ কোটি এবং ১৯৮০-৮১ ৫.৪ কোটি শ্রমদিবস সৃষ্টি হয়েছে এবং ৪ কোটি ৭৮ লক্ষ গ্রামীন বেকারের কর্মসংস্থান করতে পারা গেছে এবং এসবই হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। স্যার, আমার আগে যিনি বক্তৃতা দিলেন তিনি বললেন, তিনি এক সময় প্রধান ছিলেন। আমি তাঁকে বলি, আপনারা যে দুর্নীতির কথা বলছেন, আপনারা তো দুর্নীতির পাহাড় বানিয়ে রেখেছেন, দুর্নীতির বিরুদ্ধে কথা বলার অধিকার আপনাদের কোথায়? আমি তাঁকে সবিনয়ে জিজ্ঞাসা করি আপনাদের আমলে পশ্চিমবাংলায় গ্রামে গ্রামে কটা রাস্তা আপনারা বানিয়েছিলেন? আজকে সেখানে পশ্চিমবাংলার গ্রামগুলিতে ঘুরে আসুন দেখবেন কত হাজার হাজার রাস্তা গ্রামে তৈরী হয়েছে। সেখানে গিয়ে দেখে আসুন কত নলকূপ তৈরী হয়েছে, কত ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়িত হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। তারপর অসংখ্য প্রাইমারী স্কুল ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল আমরা সেখানে সেই অসংখ্য প্রাইমারী বিদ্যালয় পঞ্চায়েতের মাধ্যমে নির্মাণ করেছি। গ্রামীন আদিবাসী এবং তপশীলী সম্প্রদায়কে সাহায্য করার জন্য স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান-এর মাধ্যমে গ্রামাঞ্চলে কাজ করবার ব্যাপারে আগে যে বাধা ছিল সেটা হচ্ছে এটা আগে ছিল আমলাতন্ত্রের উপর নির্ভরশীল, আজকে সেখানে সেই আমলাতন্ত্রকে সরিয়ে গ্রামের মানুষ পরিকল্পনা করছে, হিসাব করছে এবং গ্রামের মানুষ এইসব কাজে অংশ গ্রহন করছে। আগে তো গ্রামের মানুষ হিসাবই চাইতে পারতো না, আজকে তারা হিসাব চাইতে শিখেছে এবং এইসব কাজে অংশ গ্রহন করতে শিখেছি। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের গ্রামের উন্নয়নের কাজের সঙ্গে যুক্ত হওয়া এটা আজকে একটা নতুন দিক। আজকে পঞ্চায়েত তার ইতিবাচক দিকটা টেনে এনেছে কিন্তু এটা বিরোধীপক্ষের লোকরা দেখতে বা উপলব্ধি করতে সক্ষম হচ্ছেন না। হয়ত ওঁরা শুনলে রেগে যাবেন কিন্তু না বলে উপায় নেই তাই বলছি যে আজকে এখানে দেখলাম অন্তলের দলের লোকেরা পঞ্চায়েতে দুর্নীতির কথা বলছেন। তাদের এসব কথা বলার কোন অধিকারই নেই বলে আমরা মনে করি। আমরা মনে করি এঁদের নতুন করে কিছু বলার নেই তাই এইসব উল্টোপাল্টা কথা বলে যাচ্ছেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীফনীভূষণ রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় পঞ্চায়েতের উপর যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি তার তীব্র বিরোধিতা করে কিছু বক্তব্য রাখছি। মন্ত্রীমহাশয় যে খাতে এই ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার উদ্দেশ্য সত্যিই খুব মহৎ—অর্থাৎ গ্রামের গরীব মানুষ সেবা পাবে, গরীব মানুষের উন্নতি হবে ইত্যাদি, ইত্যাদি। কিন্তু দুঃখের সঙ্গে এই প্রসঙ্গে কতগুলি কথা আপনার মাধ্যমে হাউসে রাখছি। প্রথম কথা হচ্ছে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প। আমি জিজ্ঞেস করি, এই যে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প চালু করা হয়েছে তাতে কি এটা নির্দিষ্ট করে বলে দেওয়া হয়েছে যে এক শ্রেণীর মানুষ এই খাদ্য প্রকল্পের সব কিছু সুযোগ পাবেন এবং সাধারণ মানুষ সেটা পাবেনা এবং যারা কংগ্রেসের সঙ্গে যুক্ত আছে তাদের মেরে তাড়িয়ে দিতে হবে? কিন্তু বাস্তবে যা দেখছি তাতে অত্যন্ত দুঃখের সঙ্গে, লজ্জার সঙ্গে বলতে হচ্ছে জনসাধারণের অর্থ নিয়ে আপনারা ছিনিমিনি খেলছেন। নিজেদের গোষ্ঠী এবং পার্টিকে পুষ্ট করবার জন্য আপনারা সব কিছু করছেন একথা আপনাদের বাজেটে বলা উচিত ছিল। তারপর গ্রাম উন্নয়ন প্রকল্পের কথা যা আপনারা বলেন তাতে আমাদের কি দেখাতে পারেন যে এই এই গ্রামের উন্নয়ন হয়েছে? আপনারা একটা গ্রামেরও উন্নয়ন প্রকল্প আমাদের দেখাতে পারেন? আমরা প্রতিটি গ্রামে ঘুরি এবং বিভিন্ন প্রকল্পের কথা শুনি, কিন্তু গ্রামে গিয়ে দেখি শূন্য ভাণ্ডার, কোন প্রকল্প নেই। কিছুক্ষণ আগে সরকার পক্ষের একজন বন্ধু বললেন কোন কোন গ্রামে রাস্তা হয়েছে, প্রকল্প হয়েছে। হ্যাঁ, কাগজে কলমে হয়েছে এবং আমাদের জেলায় এই প্রকল্পে ৪ জন গ্রেপ্তার হয়েছে। গ্রাম উন্নয়ন প্রকল্পে রাস্তা করা হয়েছে, কিন্তু পরীক্ষা করে দেখা গেছে কিছুই হয়নি। অবশ্য এই ব্যাপারে যারা যুক্ত ছিল তারা আপনাদের দলের লোক এবং আজ তারা জেলে বাস করছে। এটা অবশ্য শুভবুদ্ধির লক্ষণ। তারপর, গ্রামে কর্ম সংস্থানের কথা যা বলা হয়েছে সেটা ভাল কথা, সুখের কথা। কিন্তু গ্রামে সেই কর্মসংস্থান কাদের হয়েছে? আপনারা বুকে হাত দিয়ে বলুন তো আপনাদের নিজস্ব লোকজন, আত্মীয়স্বজন ছাড়া কয়টা গ্রামের লোকের কর্মসংস্থান হয়েছে? আজকে বিধানসভায় সেই হিসেব রাখুন যে আপনাদের ক্যাডার ছাড়া কয়জন সাধারণ মানুষের কর্মসংস্থান হয়েছে?

[ 1-20—1-30 P.M. ]

মন্ত্রী মহাশয় ভূমিহীন চাষীদের জন্য গৃহ নির্মাণের কথা বলেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, একটিও ভূমিহীন চাষীর জন্য কি কোনো গৃহ নির্মাণ হয়েছে? আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি, দয়া করে আপনি আগামী বিধানসভায় একটা

স্টেটমেন্ট দেবেন যে, কতজন ভূমিহীন চাষীর জন্য গৃহ-নির্মাণ হয়েছে। আজকে এখানে তিনি যা বলেছেন তা সম্পূর্ণ মিথ্যা কথা। কোনো ভূমিহীন চাষীর জন্য গৃহ নির্মাণ হয়নি। তারপরে এখানে প্রাথমিক বিদ্যালয় গৃহের সংস্কারের কথা বলা হয়েছে। অদ্ভুত কথা, গ্রামের প্রাথমিক বিদ্যালয়গুলির ঘরের ছাদই নেই তার আবার সংস্কার হচ্ছে। এ সমস্ত লজ্জার কথা, স্কুলের ছাদ তো দূরের কথা স্কুলের ঘর পর্যন্ত নেই, স্কুল করে বামফ্রন্টের ক্যাডাররা মাষ্টার হয়ে আম-গাছতলায় দাঁড়িয়ে আছে। এই অবস্থায়ও এদের লজ্জা হয় না! আজকে দলবাজী করবার জন্য গ্রামে এই সব জিনিষ এরা করছেন। বহু গ্রামে এরকম ভাবে এরা ক্যাডার পুষছেন। আজকে পঞ্চায়েতের দুর্নীতির কথা বলতে দুঃখ হয়। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, পঞ্চায়েত সদস্যদের জন্য একটা ট্রেনিং স্কুল খুলুন এবং সেখানে তাদের শিক্ষা দেবার ব্যবস্থা করুন। শুধু দুর্নীতির পর দুর্নীতি করে পঞ্চায়েতের মাধ্যমে মানুষের সেবা করা যায় না।

আমি পঞ্চায়েতের দুর্নীতি সম্পর্কে একটা সুনির্দিষ্ট ঘটনার কথা উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের কথা আমার এলাকার ভাবুক অঞ্চলের ধূমাদীঘি গ্রামের একজন পঞ্চায়েত সদস্য, হরেণ সরকার শুধু বিভিন্ন রকম দুর্নীতি করেই শেষ করেনি, নারী ধর্ষণ পর্যন্ত করেছে। ভাবুক অঞ্চল পঞ্চায়েতের সদস্য হরেণ সরকার ধূমাদীঘি গ্রামের ১৪ বছরের একটি বালিকাকে ধর্ষণ করে। কিন্তু সেই ঘটনার এক মাসের মধ্যেও বামফ্রন্ট সরকার তাকে এ্যারেষ্ট করেনি বা তার কোনো বিচার করেনি। এক মাস পরে যখন আমরা ঐ বিষয়ে জেলার এস. পি. এবং ডি. এম.-কে গিয়ে জানাই তখন তাকে এ্যারেষ্ট করা হয়। এই হরেণ সরকার দীর্ঘ দিন ধরে ভাবুক অঞ্চলে নিজেকে ডিক্টেটর বলে মনে করে গ্রামের যে কোনো সালিসীর বিচার করে ফাইন ধার্য করতো এবং ফাইনের টাকা নিজেই তছরূপ করতো, বছরের পর বছর ধরে এই জিনিষ করেছে। এই সমস্ত ঘটনার জন্য আজকে এই সরকারের লজ্জা করা উচিত। এই অবস্থায় আমি এই ব্যয় বরাদ্দের দাবীকে সমর্থন করতে পারছি না, আমি এর বিরোধিতা করছি।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যরা পঞ্চায়েত খাতের ব্যয় বরাদ্দের দাবীর ওপরে বক্তব্য রাখতে গিয়ে কিছু কিছু তথ্য যা এখানে পরিবেশন করেছেন তা মোটেই সত্যের ওপর ভিত্তি করে করেননি। এই পঞ্চায়েত আইন তৈরী হয়েছিল ওঁদের সময়ে, ১৯৭৩ সালে। সুতরাং ওঁরাই এই পঞ্চায়েত আইন তৈরী করেছিলেন। ওঁদের রাজত্বের শুরুতেই ওঁরা আইন তৈরী করলেন, কিন্তু ১৯৭৭ সাল

পর্যন্ত তাকে রূপ দিলেন না, পঞ্চায়েতের নির্বাচন করলেন না, আইনকে কার্য্যকরী করলেন না। এমন কি আমরা যখন নির্বাচনের ব্যবস্থা করলাম তখন ওঁরা মামলা করেছিলেন যাতে নির্বাচন না হয় এবং সেই মামলায় ওঁদেরই প্রাক্তন সদস্য মিঃ ভোলা সেন ও বর্তমান সদস্য অজিত পাঁজা আইনজীবী হিসাবে ওঁদের পক্ষ সমর্থন করেছিলেন। ভোলা সেন এবং অজিত পাঁজা মহাশয় নির্বাচনকে বন্ধ করার জন্য সুপ্রিম কোর্ট পর্যন্ত মামলাকে নিয়ে গিয়েছিলেন। ১৯৬৪ সালের পর থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওঁরা এ রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করেননি, শুধু আইনই করে রেখে গেছেন। যেমন বর্গাদারদের জন্য ল্যাণ্ড রেভিনিউ য়্যাক্ট করে রেখে গেছেন, কিন্তু তাকে কোনো দিন কার্যকরী করেননি। ওঁদের অভ্যাসটাই ঐরকম, ওঁরা মুখে ২৪ টি সমাজতন্ত্রের কথা বলেন, আসলে করেন ধনতন্ত্র। আপনারা বলেন এক আর করেন আর এক। এই হচ্ছে আপনাদের চরিত্র। এই বাজেট বিতর্কে ওনারা বললেন তীব্র বিরোধিতা করছি, কিন্তু কেন করছেন জানি না। বামফ্রন্ট সরকার দীর্ঘ ১৬ বছর পর নির্বাচন করলেন এবং নির্বাচন করে গ্রামের মানুষের হাতে ক্ষমতা তুলে দিলেন। ৫৬ হাজার নির্বাচিত গ্রাম পঞ্চায়েত কাজ করছেন। আমলাতন্ত্রের হাত থেকে রেহাই দিয়ে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দিয়ে দেওয়া হলো। গ্রামের মানুষ আজ নিজেদের কাজ নিজেরাই করছেন, নিজেরাই পরিকল্পনা রচনা করছেন এবং এগুলি করতে গিয়ে অনেক অসুবিধা হচ্ছে। আমরা যখন পঞ্চায়েতদের হাতে ক্ষমতা দিলাম তখন কোন অফিসার নেই, কোন একজিকিউটিভ সহায়ক নেই, জব এ্যাসিস্টাণ্ট কিছুদিন আগে করেছি, সেক্রেটারী গ্রাম পঞ্চায়েতে ছিল না, টাকা দিয়েছি কত খরচ হচ্ছে তার হিসেব রাখার লোকজন নেই। কাজের কোন অভিজ্ঞতা ছিল না, কাজ করতে করতে অভিজ্ঞতা বাড়ছে। সুতরাং বাস্তব ঘটনাটা ভাবা দরকার। এই ৫৬ হাজার মানুসকে নির্বাচিত করে গ্রামের কাজ গ্রামের মানুষকে দিয়ে করানোর যে পদ্ধতি বামফ্রন্ট সরকার প্রবর্ত্তন করলেন এই স্পীরিটটা ওনারা বুঝছেন না। আজকে ধরুন, আমরা নির্বাচিত সদস্য ৫ বছরের জন্য। এখানে বামফ্রন্টের সদস্যরাও আছেন আবার ইন্দিরা কংগ্রেসের সদস্যরাও আছে। এরাই কাজ করবেন এবং ৫ বছর পরে এদেরকেই মানুষের কাছে জবাব দিহি করতে হবে। কি কাজ করতে পেরেছি বা কি কাজ করতে পারিনি। তেমনি গ্রাম পঞ্চায়েতগুলির নির্বাচন হয়েছে রাজনৈতিক দলের ভিত্তিতে। বিভিন্ন রাজনৈতিক দল সেখানে অংশ গ্রহণ করেছেন। ৪ বছর তাঁরা কাজ করছেন। আরোও ১ বছর বাড়িয়ে দেওয়া হয়েছে কারণ ভোটার লিষ্ট নতুন করে তৈরী করার জন্য। সুতরাং ৫ বছর পর যখন নির্বাচন হবে তখন গ্রামের মানুষ জানে কে কি কাজ করেছে, না করেছে। সুতরাং

সেইসব দেখেই তারা আবার নির্বাচনে তাদের রায় দেবে। বিরোধী সদস্যরা তো অনেক ঢাক-ঢোল পিটিয়েছেন, দুর্নীতির কথা গ্রামে গ্রামে গিয়ে বলেছিলেন। ইন্দিরা কংগ্রেসের লোকেরা তো খবরের কাগজ-ওয়ালাদেরও সঙ্গে নিয়েছিলেন এবং দুর্নীতির বিরুদ্ধে অনেক ঢাক-ঢোলও পিটিয়েছেন। কিন্তু কি হলো, কিছুই হলো না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামের মানুষকে দেখছি তারা নিজেরাই কাজ করছেন, কোথাও ভুল-ত্রুটি আছে এবং তা করা সম্ভব। নতুন পরীক্ষা-নিরীক্ষা হচ্ছে। গ্রাম পঞ্চায়েতের মধ্যমে ২ হাজার কোটি টাকা এ্যাসেট তৈরী হয়েছে। অথচ ওনারা বললেন কিছুই হয়নি। বিভিন্ন জায়গায় এবং বিভিন্ন সময়ে এইসব গ্রাম পঞ্চায়েতে সার্ভে করা হয়েছে। কেন্দ্রীয় পর্যবেক্ষকদল বিভিন্ন জেলায় পরিভ্রমণ করেছেন। কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিরা বহুবার গ্রামে গিয়ে দেখেছেন। কাজের বদলে খাদ্য প্রকল্প নিয়ে অনেক গুজব ওনারা ছড়িয়েছিলেন কিন্তু যখন কেন্দ্রীয় সমীক্ষকদল এলেন এবং গ্রামের কাজ দেখে তারা আশ্চর্য্য হয়ে গিয়েছিলেন। কাজের বদলে খাদ্য প্রকল্প এখন পশ্চিম-বাংলার মতন অন্যান্য রাজ্যও অংশ গ্রহণ করার চেষ্টা করছে। এইসব খবর কিন্তু ওনারা রাখেন না। পঞ্চায়েতের মাধ্যমে ব্রীজ তৈরী হচ্ছে, রাস্তা তৈরী হচ্ছে গ্রামের মানুষ তাদের নিজেদের প্রয়োজনে বিভিন্ন জিনিষ তৈরী করছে, আজকে তারা স্কুল বিল্ডিং তৈরী করছে। ওনাদের সময়ে ৩০ বছরেও কোন প্রাথমিক বিদ্যালয় তৈরী হয়নি এবং ওনারা করেনওনি। ওনাদের আমলে শিক্ষা দেওয়ার জন্য ঐ গাছের তলায় ব্যবস্থা ছিল। এইভাবে ৩০ বছর ধরে ওনারা চালিয়েছেন। (চেঁচামেচি) আপনারা বলুন তো কলিকাতা কর্পোরেশন এলাকায় কটা বিল্ডিং তৈরী করেছেন? আপনারা হিসাব দিন। গ্রামে এই ৩০ বছর ধরে কটা প্রাথমিক বিদ্যালয় তৈরী করেছেন? এদের জন্য চিন্তাভাবনা আপনারা কিছুই করেন নি।

[ 1-30—2 P. M. including adjournment ]

আপনারা কিছুই করেননি। আপনারা কমিশন করুন, এনকোয়ারী করুন, করে দেখুন যে, যা কিছু হয়েছে তা এই বামফ্রন্ট সরকারের আমলে বামফ্রন্ট সরকারের মাধ্যমেই হয়েছে। পাকা প্রাথমিক বিদ্যালয় তৈরী হয়েছে, রাস্তা তৈরী হয়েছে, এই সব তৈরী হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। এই সব পঞ্চায়েতের মাধ্যমে পার্মানেন্ট এ্যাসেট কত টাকার হয়েছে জানেন, ২ হাজার কোটি টাকার পার্মানেন্ট এ্যাসেট তৈরী হয়েছে। সুতরাং গ্রামপঞ্চায়েতগুলি কাজ করছে, দেশের সম্পদ সৃষ্টি করছে, পার্মানেন্ট এ্যাসেট তৈরী করেছে, করছে। হয়ত যতটা কাজ হওয়া প্রয়োজন ছিল

অনভিজ্ঞতার জন্য ততটা হয়ে ওঠেনি। তাই মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্যার অন এ পয়েন্ট অফ প্রিভিলেজে আমি কিছু বলতে চাই।

**মিঃ স্পীকার ঃ** আই উইল হেয়ার ইউ আফটার দি ডিবেট। প্লিজ সিট ডাউন। আপনার বক্তব্য পরে বলবেন। সুব্রতবাবুর কিছু বক্তব্য আছে, আপনিও পরে বলবেন।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে বায়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখবো। বিগত ১৭ বছর পর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর, যে পঞ্চায়েত নিষ্ক্রয় ছিল, যাকে কংগ্রেস আমলে নিষ্ক্রয় করে রাখা হয়েছিল, তাকে পুরজীবিত করলেন। গ্রামেগঞ্জে যাদের মাটির সঙ্গে সম্পর্ক ছিল সেই জনপ্রতিনিধিরা পঞ্চায়েতে ফিরে এসে সাধারণ মানুষের স্বার্থে যেটা করা দরকার সেই দিকে তাঁরা নজর দিলেন। বিরোধীপক্ষের সদস্যরা বলেন যে বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত যথেষ্ট দুর্নীতি গ্রস্থ হয়ে পড়েছে। অনেক ক্ষেত্রে বিগত বছর গুলিতে দীর্ঘ ১৭ বছর ধরে যারা পঞ্চায়েতের সদস্য হয়ে এসেছিলেন তারা ব্যক্তিগত স্বার্থ চরিতার্থ করবার জন্য সাধারণ মানুষকে দূরে সরিয়ে রেখেছিলেন। গ্রামের সাধারণ মানুষের স্বার্থের জন্য যে সমস্ত কাজ, সেই সমস্ত কাজ হওয়ার দরকার ছিল! ১৯৭৮ সালে সেই সুযোগ সাধারণ মানুষ পেয়ে তারা তাদের উপযুক্ত প্রতিনিধি ঠিক করলেন। সেই সমস্ত প্রতিনিধি বৃন্দরা গ্রামের মানুষের কল্যানের জন্য যতটুকু করা দরকার সেই দিকে লক্ষ্য দিলেন। তারা গ্রামের মানুষের পাশে দাঁড়িয়ে, মেহনতি মানুষের পাশে দাঁড়িয়ে কি করে তাদের দাবিকে উর্দ্ধে তোলা যায় সেই দিকে মননিবেশ করলেন।

উদাহরণ স্বরূপ আমি বলতে পারি, এই পঞ্চায়েত সুসংগঠিত হওয়ার পরে পশ্চিমবঙ্গের বুকে যে প্রাকৃতিক বিপর্যয় ঘটেছিল, ১৯৭১ সাল থেকে বন্যা, ঘূ্র্ণিঝড়— পঞ্চায়েতর সদস্যগণ সুকঠিন হস্তে সেগুলির মোকাবিলা করেছিলেন। যার ফলে পশ্চিমবাংলা আজকে খুব সুদৃঢ় এবং বলিষ্ঠ রাজ্য হিসাবে প্রতীয়মান হতে পেরেছে। পঞ্চায়েত কংগ্রেসের আমলে যে দুর্নীতিগ্রস্থ ছিল না, সেটা আমরা কি করে বুঝব? আমাদের সামনে ইতিহাস আছে। সে সময়ে যাঁরা অধ্যক্ষ ও প্রধান ছিলেন, তাঁরা

তাঁদের ব্যক্তি স্বার্থে কাজ করতেন। তখনকার প্রত্যেক অধ্যক্ষ নিজের বাড়ির পাশে নলকূপ স্থাপন করেছিলেন। অগ্রাধিকারের ভিত্তিকে উপেক্ষা করে। তাঁদের বাড়ীর ধারে যে রাস্তাগুলি ছিল, সেগুলি কি করে আরও মজবুত করা যায়, তা তাঁরা করেছিলেন। অথচ অন্যদিকে সাধারণ মানুষের যে দাবী. তাকে পদদলিত করে এসেছিলেন তাঁরা। এমন অবস্থায় ১৯৭৮ সালে গঠিত হয়েছিল বর্ত্তমান পঞ্চায়েত। পঞ্চায়েতের বর্তমান বিশেষজ্ঞরা উপযুক্ত জবাব দিয়েছেন গ্রামের মানুষের পাশে দাঁড়িয়ে। এঁরা গ্রামের মানুষের সত্যিকারের অবস্থাকে উপলব্ধি করে কাজ করে গিয়েছেন ও যাচ্ছেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বামফ্রন্ট সরকার বলেছেন, একথা বাস্তবে আজ পরিলক্ষিত হচ্ছে। এ বিষয়ে উল্লেখযোগ্য ভূমিকা থাকা দরকার। এই ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন করে এর পাশাপাশি একটি কথা মাননীয় পঞ্চায়েত মন্ত্রীমহাশয়ের কাছে রাখতে চাই। যদিও কিছু কিছু গ্রাম পঞ্চায়েত দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে, তাতে সামগ্রিকভাবে ক্ষতি না হলেও, দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতগুলিকে পুংখানুপুংখরূপে বিচার করে তাদের অপসারণ করা আবশ্যিক বলে আমি মনে করি। এ বিষয়ে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই সমস্ত পঞ্চায়েতগুলিকে সরিয়ে দিয়ে, যেখানে নূতন ভাবে প্রতিনিধির মাধ্যমে একে আবার পুনর্জীবিত করার ব্যবস্থা করুন। পাশাপাশি, যে সমস্ত পঞ্চায়েত সমিতি কাজ করতে গিয়ে নানা প্রকার বাধা-বিপত্তির সম্মুখীন হচ্ছে সেদিকেও লক্ষ্য দেওয়া আবশ্যক। শোনা যাচ্ছে, এন. আর. স্কীমের মাধ্যমে পঞ্চায়েত যে কাজ করতে পারত, সেই কাজগুলিকে বর্তমানে জেলাপরিষদের মাধ্যমে আনার ফলে পঞ্চায়েতের বিকেন্দ্রীকরণের লক্ষ্য খর্ব হয়েছে বলে পরিলক্ষিত হচ্ছে। আমি এ বিষয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, সত্যিকারের ক্ষমতা বিকেন্দ্রীকরণ পঞ্চায়েতের মাধ্যমে করতে হলে জেলা পরিষদের হাতে ক্ষমতা না রেখে, যদি পঞ্চায়েতের হাতে সরাসরি দেওয়া যায়, তাহলে বিকেন্দ্রীকরণের লক্ষ্য পূরণ হতে পারে। এর সঙ্গে গ্রাম পঞ্চায়েতে যে ত্রি-স্তর ব্যবস্থা আছে, এর পরিবর্ত্তে, ব্যয় সংকোচনের দায় জেলা পরিষদের হাতে না রেখে দ্বি-স্তরে রাখার যৌক্তিকতা যেন বিচার করে দেখেন। স্বয়ং নাম্বুদ্রিপাদ একথা বলেছিলেন। আমিও তাঁর সঙ্গে একমত। এরপরে পঞ্চায়েত সমিতির সভাপতি এবং বিভিন্ন সদস্যগণের প্ল্যানিং এ্যাণ্ড রিভিউ কমিটির মাধ্যমে এই জেলা কমিটিগুলি যাতে পরিচালিত হয় এবং উপদেশ দেওয়ার ব্যবস্থা হওয়া উচিত বলে আমি মনে করি। পাশাপাশি, জেলা থেকে সংগৃহীত ল্যাণ্ড রেভেনিউ এবং এগ্রি রেভিনিউ'এর যে ইনকাম ট্যাক্স আদায় হয়, তার কিয়দংশ গ্রাম পঞ্চায়েতকে দেওয়ার ব্যবস্থা করতে পারলে, তাদের তহবিল আরও মজবুত হবে। এর

ফলে অনেক প্রতিকূল অবস্থার মোকাবিলা গ্রাম পঞ্চায়েত করতে পারবে। এগুলি রূপায়িত হওয়ার দিকে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি দেবেন বলে আশা রাখি। এই কথা বলে, এই সভায় আজকে যে বাজেট বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করা হয়েছে. তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীভুপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পঞ্চায়েত মন্ত্রীমহোদয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করছি। এই বাজেট সাধারণ জনস্বার্থ বাজেট বলে আমি মনে করি। পঞ্চায়েত প্রতিষ্ঠিত হয়েছিল ১৯৭২ সালে এবং ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরে আমরা দেখতে পাই গ্রামের মধ্যে তারা একটি রাজনীতি তৈরী করেছেন ঐ পঞ্চায়েতগুলির মাধ্যমে। আমরা জানি প্রত্যেক মানুষের মধ্যে ভুল ত্রুটি আছে। ভুল দেখে মানুষ সেটা পরিবর্তন করে। এই পঞ্চায়েত সৃষ্টি হয়েছে জনস্বার্থের কাজে আত্মনিয়োগ করবার জন্য কিন্তু কার্যক্ষেত্রে দেখা যায় যে এই পঞ্চায়েতগুলি দুর্নীতিতে ভরা। এই বিভাগের মন্ত্রীই সেটা স্বীকার করেছেন। আমাদের মাননীয় মূখ্যমন্ত্রী জ্যোতিবাবুও সেদিন ভাষণকালে স্বীকার করেছেন দুর্নীতিগ্রস্ত কিছু পঞ্চায়েত আছে আমরা তাদের চাড়িয়ে দিয়েছি। সারা দেশে ৩২ হাজার থেকে ৪২ হাজার পঞ্চায়েত আছে। তারমধ্যে দুর্নীতিতে ভরা ৮০ পার্শেন্ট। আমি নমুনা দেখাতে পারি যে এই পঞ্চায়েত কত দুর্নীতির কাজ করেছে। পঞ্চায়েতের যারা কাজ করেন তারা সাধারণ স্বার্থে নিজেদের নিয়োগ করে থাকেন। আমরা ফ্লাডের সময়ে এবং ফুড ফর ওয়ার্কের ক্ষেত্রে আমরা দেখেছি তারা পঞ্চায়েতের কাজে নেমে কিভাবে পঞ্চায়েতের মাধ্যমে বামফ্রন্ট সরকার সমস্ত সাধারণ মানুষের আহার মুখের আহার কেড়ে নিয়ে কোটি কোটি টাকা আত্মসাৎ করেছেন। আমি স্যার কিছু তথ্য দিতে চাই-ফুড-ফর ওয়ার্কের জন্য যে মাষ্টার রোল তৈরী হয়েছিল সেই ব্যাপারে বি. ডি. ও এবং একজিকিউটিভ অফিসারের এ্যাপ্রুভ্যাল ছিল এবং তার যে ডকুমেন্ট সেগুলি একই মেশিনারি থেকে তৈরী হয়েছিল। গ্রামের শ্রমিকদের কাজ দেবার নাম করে তাদের কাছ থেকে ৩০টি টিপ সই নেওয়া হয়েছিল এবং সেখানে ৩০০ টাকা খরচ হবার কথা কিন্তু খরচ হয়েছিল প্রায় ৩ হাজার টাকার মত। এই পঞ্চায়েতের যে পরিবর্তন হয়েছে বলছে, আমি বলতে পারি যে পঞ্চায়েতের পরিবর্তন হয়েছে বলতে পঞ্চায়েত প্রধান এবং পঞ্চায়েত সদস্যদের পরিবর্তন হয়েছে। তাদের অবস্থার পরিবর্তন হয়েছে। যাদের আগে টালির ঘর ছিল না তাদের এখন দু'তলা বাড়ী হয়েছে। যাদের সাইকেল ছিল না তারা এখন মোটর সাইকেল কিনেছে। সরকারী দপ্তর থেকে হাজার

হাজার টাকা দেওয়া হয়েছিল ফ্লাডের জন্য। সেই টাকাগুলি দেওয়া হয়েছিল পঞ্চায়েতের মাধ্যমে যাতে করে গ্রামের লোকেদের সাহায্য করা যায়। তাদের হাতে ১ হাজার টাকা এবং ১০ কুইন্টাল গম দেওয়া হয়েছিল। পঞ্চায়েতের কাছ থেকে যে কোন পার্টি ক্যাডার গেলেই এই টাকাটি পেয়ে যেতেন। কিন্তু পঞ্চায়েত সদস্যের এই ১ হাজার টাকা এবং ১০ কুইন্টাল গম গ্রামের মানুষদের না দিয়ে তারা বাজারে বিক্রী করে দিয়েছিলেন তার কোন হিসাব পাওয়া যায় নি।

( গোলমাল )

এইসব দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েত সম্বন্ধে তদারকীর জন্য একটা কমিটি করুন। অনেক বিধানসভার সদস্য যাঁরা পঞ্চায়েত সমিতির মিটিং-এ গেছেন সেখানে দেখেছেন ইনফরমেশান, কনফারমেশান ছাড়া আর কিছু হয় না। স্থায়ী সমিতিতে কর্মদক্ষ যাঁরা আছেন সেই কর্মদক্ষ এবং গ্রাম সভার ও পঞ্চায়েতের মেম্বারদের বাড়ীতে ছাড়া অন্য কোথাও টিউবওয়েল বসছে না। টিউবওয়েল করার পর পঞ্চায়েত সমিতিতে যখন তা প্লেস করা হচ্ছে তখন রিপোর্ট সাবমিট হচ্ছে, ইনফরমেশান দিচ্ছে, কিন্তু আসলে কোন কাজ হচ্ছে না। অর্থাৎ সব কাজই হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এবং তা করা হচ্ছে একটি বিশেষ পার্টির সমর্থকদের জন্য এবং গরীব মানুষ তা থেকে বঞ্চিত হচ্ছে। কিছুদিন আগে সারা পশ্চিমবাংলাকে খরা এলাকা বলে ঘোষণা করা হল এবং সেজন্য ২৫ হাজার টাকা করে পঞ্চায়েত সমিতিগুলিকে দেওয়া হল এন, আর, ই, পি কাজের জন্য। কিন্তু তার কোন কাজ হচ্ছে না। কারণ এর টাকা কিভাবে আত্মসাত করা যায় তার মেসিনারী ঠিক হচ্ছে। বিধানসভার সদস্যরা জানেন বি, ডি, ও, অফিসে এক্সজিকিউটিভ অফিসার যিনি আছেন তাঁর মাধ্যমে পঞ্চায়েতকে আড়াই কুইন্টল গম দেয়া হয়েছে, কোন কোন জায়গায় ৫ কুইন্টাল দেয়া হয়েছে এবং পঞ্চায়েত সমিতিকে যে টাকা দেওয়া হয়েছে তা সম্পূর্ণ নিজেদের দলীয় স্বার্থে ব্যয় করা হচ্ছে। বিধানসভার যে ১৯ তারিখে নির্বাচনতার আগে ১৬।১৭ তারিখে লরী লরী গম গেল। এইভাবে গম ও টাকা দিয়ে ভোটারদের ইনফ্লুয়েন্স করা হতে লাগল। এটার দ্বারা কি তাদের সচেতনতার লক্ষণ? এইভাবে কোটি কোটি টাকা লোকসান করা হচ্ছে এবং তা করা হচ্ছে রাজনৈতিক দলের সমর্থনে। বামপন্থী দলের সমর্থকদের অবস্থার পরিবর্তন ছাড়া আর কিছু পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে না। সেজন্য পঞ্চায়েত বাজেটের সম্পূর্ণ বিরোধীতা করে আমি শেষ করছি।

[ 2-20—2-30 P. M. ]

**শ্রীদ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় স্পীকার, স্যার, আজকে পঞ্চায়েতের যে বাজেট এখানে উত্থাপিত হয়েছে সেই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। পঞ্চায়েত বাজেটের বিরোধিতা করে বিরোধী পক্ষ অনেক কথা বলেছেন, আমি শুধু এই প্রসঙ্গে দু'একটা কথা বলব। এই পঞ্চায়েতের আগে যখন ইউনিয়ন বোর্ডের ব্যবস্থা ছিল সেই সময় এখন যারা কায়েমী স্বার্থের লোক তারাই ইউনিয়ন বোর্ডে মাতব্বরী করতেন। বৃটিশ আমলে আমরা দেখেছি এই সমস্ত গ্রাম পঞ্চায়েতের মাতব্বররাই ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট ছিলেন, তাঁরা বৃটিশের দালালি করতেন, ভিলেজ কনফিডেন্সিয়াল রিপোর্টারের ফাংকসান করতেন, করে রায় সাহেব খেতাব নিয়েছেন। পরবর্তীকালে পঞ্চায়েত ব্যবস্থা যখন চালু হল তখন একটা সুন্দর ছবি আমাদের সামনে তুলে ধরা হল কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে এই এই করা হবে, দেশের সমস্ত মানুষকে জাগান হবে, উপনিবেশিক শাসন ব্যবস্থা থেকে দেশের মানুষকে মুক্ত করে তাদের জাগান হবে। কিন্তু সেটাকে পাশ করা পর্যন্ত হল, বাস্তবে রূপায়িত করা হল না। নির্বাচন একবার হয়ে যাবার পর কোন কোন জায়গায় ১৭-১৮ বছর ধরে, কোথাও বা ১৪ বছর ধরে নির্বাচনকে ঠেকিয়ে রাখা হয়েছিল। এদের ধারণা হয়েছে নির্বাচন যদি একবার হয় তাহলে সাধারণ লোক জাগবে, তাহলে এদের ক্ষমতা হাত ছাড়া হয়ে যাবে। আমরা দেখেছি ১৯৭১ সালে এখন পূর্বপাকিস্তানে গোলমাল গজিয়ে উঠে সেই সময় এইসব প্রধানরা তখনকার দিনের কংগ্রেসী চরিত্রের লোকেরা রেডক্রসের মালগুলি নয়ছয় করে দিয়েছিল। তাদের সেই কেলেঙ্কারীর কাহিনী আজো লিপিবদ্ধ আছে। পরবর্তীকালে বামফ্রন্ট সরকারের কাছে সেইসব হিসাব কৈফিয়ত চাওয়া হয়। তারপর এই ভোট না হওয়াতে মানুষের মধ্যে যখন হতাশার ভাব আসছিল, মানুষ যখন ১৯৭৭ সালেও ধুঁকে ধুঁকে মরছে তারপর ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, তখন ব্যাপক জাগরণ হল। আজকে এঁরা বলছেন যে পঞ্চায়েতে দলবাজী হয়েছে। দলবাজী তো বটেই, প্রতীক নিয়ে এসেছি, আপনারাও তো প্রতীক নিয়ে এসেছেন যেখানে জিতেছেন। কাজেই যদি দলবাজী হয় তাহলে সেটা বৃহত্তর জনগণের স্বার্থে হয়েছে। যাঁরা সমর্থন জানিয়েছেন তাঁদের জন্য তাঁরা কাজকর্ম করছেন। আমরা পঞ্চায়েতে আসার পর যে সাফল্য অর্জন করেছি সেই সাফল্যকে ধ্বংস করবার জন্য তাকে প্রতিহত করবার জন্য তাকে হেয় প্রতিপন্ন করবার জন্য বিগত যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনে এটাকে পুঁজি হিসাবে ব্যবহার করেছেন। কিন্তু জনগণ তাঁদের উপর আস্থা রাখেননি, তাঁদের ফিরিয়ে দিয়েছেন। একজন কংগ্রেসী

বক্তা ভাল ভাল কথা বলে গেলেন, আবার পাশাপাশি খারাপ কথাও বলে গেলেন যে দুর্নীতিতে ভর্তি। আমি একটা ব্লকের কথা বলব যা আমার কাছে খবর হিসাবে এসেছে। শেওড়াফুলির একজন বাসিন্দা জগন্নাথ মিত্র যার নাম তাকে সিংগুর ২ নং প্রধান রেসিডেন্সিয়াল সার্টিফিকেট দিয়েছে। এই ধরণের যারা কাজ করে তাদের মুখে সাধুতার কথা শোভা পায় না। যাইহোক, আমার বক্তব্য শেষ করার আগে দু'একটা কথা বলব। পঞ্চায়েতে কাজকর্ম করতে গিয়ে যে বাধার সম্মুখীন হই সেটাকে অতিক্রম করার জন্য আমাদের পঞ্চায়েতে ১৪৪ ধারা বলে একটা কথা আছে যেখানে রাস্তা-ঘাট করতে গেলে জমিকে অধিগ্রহণ করা যায়। আমরা দেখেছি এমন অনেক জায়গা আছে যেখানে রাস্তা-ঘাটের কোন ব্যবস্থা নেই। সেইসব জায়গায় রাস্তা-ঘাটের জন্য ভবিষ্যতে যাতে টাকা রাখা হয়, যাতে গ্রাম রোড থেকে মেন রোড পর্যন্ত যোগাযোগের ব্যবস্থা করা যায় তারজন্য টাকার একটা প্রভিসান রাখলে ভাল হয়। রাস্তার জন্য যাদের জমি নেওয়া হয় তাদের টাকা না দিয়ে এমনি কনভিন্স করে জমি নেওয়া যায় না। সেজন্য জমির জন্যও টাকা রাখা দরকার। এছাড়া আর একটা কথা বলব এম. এল. এ-রা জেলা পরিষদে পদাধিকার বলে সদস্য থাকেন কিন্তু আমাদের জেলা পরিষদের সদস্যরা পদাধিকার বলে পঞ্চায়েত সমিতির সদস্য থাকছেন না বা পঞ্চায়েত সমিতির সদস্যরা পদাধিকার বলে গ্রাম পঞ্চায়েতের সদস্য থাকছেন না। এর ফলে একটা কো-অর্ডিনেশানের অভাব হয়ে যায়। এই ব্যাপারে মামনীয় মন্ত্রী মহাশয় সচেষ্ট হবেন। আমাদের পঞ্চায়েতে যে এন আর এ পি'র কাজ হত তাতে ১ টাকা এবং ৩ কে. জি. গম দেওয়া হত। পরবর্তীকালে আমরা দেখলাম সেখানে কেন্দ্রীয় সাহায্য কমে গেল, সেই গমটা না পাওয়ার জন্য আমাদের প্রচণ্ড গোলমালের সম্মুখীন হতে হয়। এটার প্রতিকারের জন্য আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[ 2-30—2-40 P. M. ]

**শ্রীসমর মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েত এবং সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীবিনয় চৌধুরী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। পঞ্চায়েত হচ্ছে গান্ধীজীর স্বপ্ন এবং তাঁরা আদর্শ। পঞ্চায়েত মার্কসীয় দর্শন নয় এবং এই মার্কসবাদীরা পঞ্চায়েতের চিন্তাধারা আনেননি। কিন্তু আজকে দেখছি বাংলাদেশের গ্রামে গঞ্জে গিয়ে তাঁরা গান্ধীজীর কথা বলছেন এবং গান্ধীজীর চিন্তাধারাকে আমরা বাস্তবে রূপ দিচ্ছি একথাও বলছেন। স্যার, আমরা জানি এই সি পি এম পঞ্চায়েত স্বীকার করে না, গণতন্ত্র স্বীকার করেনা, গণতন্ত্রে

বিশ্বাসও করে না। তবে গণনন্ত্রের রস যে তাঁরা গ্রহণ করেন তার একটা প্রমাণ হচ্ছে এই পঞ্চায়েত। আজকে পঞ্চুভাইদের অত্যাচারে গ্রামের মানুষ শোষিত, অত্যাচারিত এবং বিক্ষুব্ধ। পঞ্চায়েত এবং ভূমি রাজস্ব এই দুটি বিভাগের ভার রয়েছে একজন মন্ত্রীর উপর এবং আমি সেই বিনয়বাবুকে জিজ্ঞেস করছি, এই পঞ্চুভাইরা গ্রামবাংলায় কি করেছে বা করছে সেই খবর তিনি রাখেন কি? আমার মনে হয় সেই খবর যদি তিনি রাখতেন তাহলে পঞ্চায়েতমন্ত্রীরূপে তিনি বিধানসভায় এই বাজেট পেশ করতেন না। এই বিভাগের ভূতপূর্বমন্ত্রী দেবব্রতবাবু যেভাবে পঞ্চায়েতের দুর্নীতি মুক্ত করার জন্য, পঞ্চায়েতের শোষণ মুক্ত করবার জন্য চেষ্টা করেছিলেন তার ফলে আলিমুদ্দীন ষ্ট্রীট থেকে তাঁর উপর ফরমান জারি করা হল এবং তার মন্ত্রীত্ব চলে গেল। স্যার, রথুয়া কেন্দ্রে ১৬৮০ কুইন্টল গমের এই পঞ্চুভাইদের মাধ্যমে পঞ্চত্ব প্রাপ্তি ঘটল এবং ওই কেন্দ্রে আরও বহু গমের পঞ্চত্ব প্রাপ্তি ঘটল এবং যার জন্য পঞ্চায়েত মন্ত্রীর মাথা নীচু হয়ে গেল। এঁরা পশ্চিমবাংলার কোষাগার শেষ করে দিলেন এবং ইউনিসেফের কোটি কোটি টাকা এই পঞ্চুভাইরা আত্মসাৎ করেছেন। ইউনিসেফের টাকায় বন্যা বিধ্বস্ত এলাকায় এ, বি, সি এই ৩ ক্যাটিগরির স্কুল করা হল এবং পঞ্চায়েতের মাধ্যমে সেই স্কুল করা হল। রথুয়ায় ৪০ হাজার লোক বন্যা বিধ্বস্ত হল এবং আমিও তাদের সঙ্গে জলবন্দী অবস্থায় ছিলাম। ওখানে ইউনিসেফের ১৬টি ঘর আছে এবং এক একটি ঘরের জন্য ৪০ হাজার টাকা বরাদ্দ ছিল। দুঃখের সঙ্গে বলছি, ওই পঞ্চুভাইরা সেই টাকার পঞ্চত্বপ্রাপ্তি ঘটাল। আমি জানিনা এই পঞ্চুভাইরা কবে বামফ্রন্ট সরকারের পঞ্চত্ব প্রাপ্তি ঘটাবেন। পঞ্চুভাইদের নেতা বিনয়বাবু এখানে বসে শোভা বৃদ্ধি করছেন, কিন্তু আমি তাঁকে জানাতে চাই ওই বন্যার সময় ৪০ হাজার লোক নিয়ে আমি যখন জলবন্দী অবস্থায় ছিলাম, লোক যখন মারা যাচ্ছে তখন দেখলাম পঞ্চায়েত প্রধান ডুগি, তবলা এবং তাজা খাসি নিয়ে বন্যা বিধ্বস্ত এলাকা দেখতে গেলেন। আমরা তাঁকে ঘেরাও করলাম এবং বললাম, যেখানে বন্যার ফলে ১১ জন লোক মারা গেল সেখানে আপনি এইসব নিয়ে এসেছেন? তখন তিনি বললেন আমি বন্যার অবস্থা দেখতে এসেছি। স্যার, আমরা দেখলাম পঞ্চুভাইরা সেই জলমগ্ন পরিস্থিতিতে ডুগি, তবলা এবং হারমোনিয়াম নিয়ে জলকেলি করছে।

মাননীয় পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েত খাতে যে টাকা অনুমোদনের জন্য এখানে এনেছেন সেই টাকা আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে কিংবা জেলা সভাধিপতি যাঁরা আছে তাদের দিয়ে বিলি করে দিন, তাহলে কাজটা সহজ হবে। গ্রামের কি অবস্থা সে সম্বন্ধে ত্রাণমন্ত্রীকে বলেছিলাম। তাতে বিনয় চৌধুরী মহাশয় রেগে গেলেন। কিন্তু একথা ঠিক যে

গ্রাম পঞ্চায়েতে দেয় টাকা আত্মসাত করবার অধিকার কারও নেই। আর সে সম্বন্ধে যদি কেউ কিছু বলে তাহলে তার বাড়ীতে চুরি হবে, রাহাজানি হবে, ডাকাতি হবে, আর আর তা না হলে তাদের বাড়ীর মা বোনদের এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বন্ধুরা ধর্ষণ করবেন। আজকে হাটে বাজারে যেখানেই যান ঐ একই ছবি দেখতে পাবেন। আপনারা সরকারী পক্ষের সদস্য, আপনারা তো বলেন আমরা গরীবদের বন্ধু গরীবদের দুঃখ মোচনে আত্ম নিয়োগ করেছি। কিন্তু আসল কথা কি তাই? স্যার, আপনি স্কুলে যান হাটে বাজারে যান, যে কোন গ্রামে যান চিনতে পারবেন কারা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বাড়ীর লোক। আজকে পঞ্চায়েতের পঞ্চুভাইদের এবং তাদের সহচরদের দেখতে পাবেন সব হাতে ঘড়ি মুখে সিগারেট যেন বীরদর্পে চলেছে। আহা কি দরদী বন্ধু গরীবদের। এমন কি একটা মন্দিরে যান দেখতে পাবেন সি. পি. এম বন্ধুদের মা বোনদের দেখতে পাবেন সব সোনার শঙ্খচূড়, পরনে সুন্দর সুন্দর শাড়ী স্যার, আপনি কলকাতার লোক, আপনি জানেন না, আজকে গ্রামের কি অবস্থা এবং পঞ্চায়েতগুলি কিভাবে কাজ করছে। মন্দিরে যান দেখবেন পঞ্চুভাইদের মা বোনের কিভাবে সেখানে সম্মানিত হচ্ছে। এ না করলে সেখানে খুন খারাপী হয়ে যাবে। আপনি হাটে গিয়ে দাঁড়ান দেখবেন বড় মাছটি কেউ কেনতে পারবে না, ঐ পঞ্চুভাইরা কিনবে। আজকে পঞ্চায়েতের সমস্ত টাকা তারা নিজেদের ঘরে বিভিন্নভাবে ঢোকাচ্ছে। আমরা দেখিয়ে দিতে পারি ঐ সমস্ত জেলা সমিতির প্রধানরা কোন ব্যাঙ্কে টাকা রাখছে। অন্যান্য মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতারা কোন্ ব্যাঙ্কে কত টাকা রাখছে তা আমরা দেখিয়ে দিতে পারি। আর সেই টাকা কোথা থেকে আসছে? এই সমস্ত মেহনতী গরীব মানুষের টাকা। আর দেখুন আসল কাজে কোন টাকা নাই। আমার এলাকা একটি পঞ্চায়েতের ৩০ হাজার টাকা কোথায় গেল? এই বাজেটকে কি সমর্থন করা যায়। আমি এই বাজেটকে সম্পূর্ণরূপে প্রত্যাখ্যান করি।

**শ্রীহরিপদ জানা**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি আজকে বিরোধী পক্ষের এবং বামফ্রন্ট-এর সদস্যদের আলোচনা মনোযোগ দিয়ে শুনলাম। কোনও কোনও বিরোধী সদস্যের তীব্র ও ঝাঁঝালো সমালোচনা শুনলাম। আমি তার মধ্যে যাচ্ছি না। আমি শুধু দু-একটি কথা মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের জানাতে চাই, এই পঞ্চায়েত প্রথার উৎস কখন থেকে? যখন ভারতবর্ষকে শৃঙ্খল মুক্ত করা হলো, দেশ স্বাধীন হওয়ার পর এই পঞ্চায়েত আইন

হয়েছিল এবং পরিস্থিতি যখন যা হয়েছে, তখন সেই রকম ভাবে আইনকে সংশোধন করে, নানা জিনিস সংযোজন করা হয়েছে। ওঁরা এই পঞ্চায়েতকে নিয়ে দীর্ঘদিন ধরে যথেচ্ছাচার চালিয়ে গেছেন। পঞ্চায়েত সমিতির ব্যাপারে আইন প্রণয়ন হলো কিন্তু তাকে সর্বাঙ্গ সুন্দরভাবে একটা রূপ ওঁরা দিতে পারলেন না। তাঁরা কেন পারলেন না, এটাই আমার তাঁদের কাছে প্রশ্ন। তখন দেখেছিলাম, আপনাদের নির্বাচিত যাঁরা প্রতিনিধি ছিলেন, তাঁদের গোয়াল ঘরে মশারী খাঁটানো হতো। দেশের মানুষের দিকে তাঁরা তাকাতেন না। গত ১৯৭৫-৭৬ সাল পর্যান্ত এই জিনিস তাঁরা চালিয়ে এসেছেন। গত চার-পাঁচ বছর হলো বামফ্রন্ট সরকার পঞ্চায়েত সমিতির নির্বাচন করে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দিয়ে একটা পঞ্চায়েত রাজ কায়েম করার চেষ্টা করেছেন। দীর্ঘ ৩৫ বছর ধরে আপনারা কিছুই করেন নি পঞ্চায়েতের মাধ্যমে, আজকে আপনারা বুকে হাত দিয়ে বলুন গত চার বছরে গ্রামে কিছু কাজ হয়েছে কি না, কিছু উন্নতি হয়েছে কিনা। কিছু হয়তো ক্ষয়ক্ষতি হয়েছে নিশ্চই তবে প্রতি ব্লকে গিয়ে একটু দেখুন, কি কর্মযজ্ঞ সেখানে চলেছে। এখানে বিরোধিতা করতে হবে বলে বিরোধিতা করছেন, এটা ঠিক নয়। গ্রামের লোকের হাতে আগে ক্ষমতা ছিল না, অধিকার ছিল না, তারা আজকে ক্ষমতা পেয়েছে, তারা তাদের গ্রামকে নিজেদের মত করে গড়ে তোলবার চেষ্টা করছেন। আপনারা আগে কি করতেন? এই যে টাকা পয়সা, এই টাকা পয়সা রাইটার্স বিল্ডিংস থেকে ভাগ বাটোয়ারা হয়ে যেত। ১৯৭৭-৭৮ সালের আগে কি হতো পঞ্চায়েত সমিতির নামে—আগে কোন হিসাবপত্র জনসাধারণ জানতে পারতো না, এখন কিন্তু গ্রামের জনসাধারণ জানতে পারে যে কত অর্থ গ্রামের জন্য বরাদ্দ হচ্ছে এবং কোন্ খাতে কত টাকা খরচ হচ্ছে এবং কি কাজ হচ্ছে। কারণ গ্রামের মানুষের হাতে অর্থ চলে গেছে, গ্রামের মানুষের হাতে ক্ষমতা চলে গেছে। ১৯৭৭ সালের আগে আমরা কিছুই জানতে পারতাম না। কাজের সম্বন্ধে আমি এইটুকু বলবো, মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ করবো, গ্রাম পঞ্চায়েতের কাজেয় জন্য গ্রান্টের টাকা ব্যাঙ্কে জমা হলো, গ্রাম পঞ্চায়েতের মেম্বাররা কাজের ফিরিস্তি দিয়ে একটা রিপোর্ট দিল যে এই এই কাজ তারা করবেন।

[ 2-40—2-50 P. M. ]

ভাল জিনিষ। কিন্তু কত টাকা খরচ হচ্ছে কি কাজ হচ্ছে সেই সুপারভাইজ করার কোন ব্যবস্থা নেই। তাই আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব এই সমস্ত কাজ কিভাবে হচ্ছে সেটা সুপারভাইজ করার ব্যবস্থা যেন করেন। জন প্রতিনিধি

এম, এল, এ, রয়েছেন। গ্রাম পঞ্চায়েতে কি হচ্ছে, কি বরাদ্দ হচ্ছে, কটা বৈঠক হল কি আলোচনা হল ইত্যাদি বিষয়ে আমরা জনপ্রতিনিধি হিসাবে আলোচনায় অংশ গ্রহণ করতে পারছি না। একই দিনে ১০।১৫।১৭টি মিটিং হলে আমাদের পক্ষে সবগুলিতে এ্যাটেণ্ড করা সম্ভব নয়। তাই এম, এল, এ, প্রতিনিধিরা যাতে এইসব আলোচনায় অংশ গ্রহণ করতে পারে সেই রকম ব্যবস্থা করতে পারা যায় কিনা, সেটা আপনি একটু চিন্তা করে দেখবেন। এই বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে প্রথমেই একটি জিনিস বলতে চাই যে পঞ্চায়েতের মূল উদ্দেশ্য কি—কারণ এটা বোঝা দরকার যে, দীর্ঘদিন বিদেশী শাসনে থাকার দরুন আমাদের দেশে প্রশাসন ক্ষেত্রে কি ব্যবস্থা ছিল? প্রশাসন এবং জনগণের মধ্যে একটা বিরাট ব্যবধান সৃষ্টি হয়েছিল। স্বাধীনতার পরে আশা করা গিয়েছিল প্রশাসন একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে আসবে জনসাধারণের কাছে, যাতে করে জনসাধারণ তাদের কাজের ভিতর দিয়ে অনুভব করতে পারবে যে তারাও এই প্রশাসনের একটা অংশ, সক্রিয়ভাবে এতে অংশ গ্রহণ করতে পারছে। তারা এটাও অনুভব করতে পারবে যে সমস্ত বিষয় কার্যকরী করার ক্ষেত্রে অংশ গ্রহণ করতে পারছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেই জিনিস হয় নি। এখনো ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পঞ্চায়েত আছে। কায়েমী স্বার্থের যারা ধারক এবং বাহক এখনো তারা সেই পঞ্চায়েতগুলি দখল করে বহালতবিয়তে আছে। ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচনের ভিতর দিয়ে গ্রামের শোষিত বঞ্চিত মানুষ এই পঞ্চায়েতে নির্বাচিত হয়ে এসেছে। তার ফলে একটা গুণগত পরিবর্তন এসেছে। মূল জিনিস হচ্ছে এই, প্রকৃত অর্থে সাধারণ মানুষ শুধু কথায় নয়, কাজে অনুভব করতে পারে যে সরকারী কাজটা তাদের মাধ্যমে হচ্ছে, তাতে তারা অংশ গ্রহণ করতে পারছে—এই ক্ষমতা আমরা দিতে চেয়েছি। আগে বড় বড় কথা বলা হত প্ল্যানিং ফ্রম বিলো—তারপর সব চেয়ে যেটা নীচু স্তর গ্রাম পঞ্চায়েত, যেটা গ্রাসরুট লেভেল হয়েছে, এইসব কথা তখন বলা হয়েছিল। ডিটারমিনেসান অব নিড উপর থেকে চাপিয়ে দেওয়া হত। ডিটারমিনেসান অব নিড কে বেশি বুঝবে? তার কথা সে যতটা বেশী বুঝবে অনেকে তা বুঝবে? তার কি প্রয়োজন সে নিজে বুঝুক, তার কতটা অর্থের অভাব, কত টাকা প্রয়োজন, সেটা সে নিজে বুঝুক। এই সব ঠিক করার ক্ষমতা যদি না থাকে তাহলে কি হবে? কাজেই প্রায়রিটি উপর থেকে ঠিক না করে তাদেরই তা ঠিক করবার অধিকার দিন, কাজগুলি তাদের মাধ্যমেই হোক। আমাদের দেশে বিরাট

বেকার সমস্যা রয়েছে। একদিকে তারা যেমন কাজ পাবে, তেমনি অন্য দিকে রাস্তা, পুকুর, খাল, সেচের ব্যবস্থা নিজেরা করলে কাজগুলি ভালভাবে হবে। আর কনট্রাকটরের মাধ্যমে করলে বেশীর ভাগ টাকাই তাদের পকেটে চলে যাবে। স্বাধীনতার পরে আমাদের দেশের বাজেটের একটা বড় অংশ এই কনট্রাকটরদের পকেটে চলে গেছে। গভর্ণমেন্ট অব দি কনট্রাকটর, গভর্ণমেন্ট ফর দি কনট্রাকটর এ্যাণ্ড গভর্ণমেন্ট বাই দি কনট্রাকটর, এই জিনিস হচ্ছে। ধরুন গ্রামের ২ মাইল রাস্তা হবে। সেই রাস্তার কনট্রাক্ট পেল কলকাতার লোক। যারা কাজ করবে তারা অন্য জায়গার লোক। যারা রাস্তা দিয়ে যাতায়াত করবেন তারা বুঝতে পারবেন রাস্তাটার অবস্থা কি হবে। কাজেই যেখানকার রাস্তা তাদের উপর ভার দিলে তারা যতটা দিয়ে করবেন, অন্যে তা করবেন না কেন না, কনট্রাকটরের লক্ষ্যই হল, বরাদ্দের কত অংশ কম খরচ করে কত বেশী অংশ নিয়ে যাওয়া যায়—

আর সেই জায়গায় সেই এলাকার মানুষকে যদি বলা হয় সরকার এই টাকা বরাদ্দ করছেন, তোমরা তোমাদের রাস্তা খেটে তৈরী কর, সেখানে যদি কোন টেকনিক্যাল হেল্প দরকার হয় তাহলে দু-চারজন ওভারসিয়ার সরকার দেবেন, তাহলে দেখবেন সেখানে অনেক ভালো কাজ হয়েছে। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি পঞ্চায়েত সম্বন্ধে যে কথাই বলা হোক না কেন, পশ্চিমবাংলায় ৭৮ সালের বিধ্বংসী বন্যার সময় অনেকেই ভেবেছিলেন এতবড় বন্যার মোকাবিলা করা সম্ভব হবে না, নির্বাচিত হয়েই পঞ্চায়েত সেই সময় একটা বড় চ্যালেঞ্জের মুখে দাঁড়িয়েছিল, আপনারা স্বীকার করুন বা না করুন ভারতবর্ষের মধ্যে এবং বাইরে অনেক লোকই স্বীকার করেছেন যে ভাবে উদ্যোগ নিয়ে সেই প্রচণ্ড ক্ষয়ক্ষতির মধ্যে তারা কাজ করার চেষ্টা করেছেন সেটা খুবই প্রশংসার যোগ্য। কাজেই মানুষকে কাজে ইনভল্‌ভ করতে হবে এবং সেই ভাবেই কাজ করতে হবে, এখানে আর অন্য কোন কথা নেই। তারপর আর একটা কথা বলি, ১৯৭৮-৭৯ সালে যেটা ফুড ফর ওয়ার্কের কর্মসূচী ছিল যেটা এখন রুর‍্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম বলা হয়, সেই প্রোগ্রামে পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ হয়েছে সেটা একটু বলছি। সেখানে ১৯৭৮-৭৯ সালে ৩৯ কোটি ৫ লক্ষ টাকা এবং এক লক্ষ ২৬ হাজার ৩৫৬ মেট্রিক টন ধান এবং চাল বরাদ্দ করা হয়েছে। ১৯৭৯-৮০-তে ১৩ কোটি ৭৭ লক্ষ টাকা এবং ১ লক্ষ ৪০ হাজার ৫৯৭ মেট্রিক টন চাল বা গম, ৮০-৮১-তে ১৪ কোটি ৫৯ লক্ষ টাকা এবং ৮৩ হাজার ২৫০ মেট্রিক টন চাল বা গম, ৮১-৮২-তে ১২ কোটি ৮৭ লক্ষ টাকা এবং ১০ হাজার ৮৫৯ মেট্রিক টন চাল বা গম, সর্বমোট ৮০ কোটি ২৮ লক্ষ টাকা এবং ৩ লক্ষ ৩০ হাজার ৬২ মেট্রিক টন চাল বা গম

দেওয়া হয়েছে। তারপর ম্যানডেজ সৃষ্টি হয়েছে ১৯৭৮-৭৯ সালে ৫৩৩.৪৪ লক্ষ, ১৯৭৯-৮০-তে ৫৪০.৫০ লক্ষ এবং ১৯৮০-৮১-তে ৩২৮.৫১ লক্ষ। মোট ১৪০২.৪৫ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। এছাড়া প্রাইমারী স্কুল তৈরী হয়েছে, ১৯৭৮-৭৯ সালে ৩ হাজার ১৫২, ১৯৭৯-৮০ সালে ১০৮৮, ১৯৮০-৮১-তে ৩৬০। মোট ৪৬০০টি। এটা পঞ্চায়েতের মাধ্যমে হয়েছে। টিউবওয়েল ইত্যাদি বাবদ যে টাকা খরচ হয়েছে সেটা একটু বলছি। টিউবওয়েল ইত্যাদির জন্য খরচ করা হয়েছে ৩ কোটি ৭৪ লক্ষ ৪৫ হাজার টাকা, কুয়ো ইত্যাদির জন্য খরচ হয়েছে ৭৪ লক্ষ ১৯ হাজার টাকা, সব নিয়ে ৪ কোটি ৪৮ লক্ষ ৬৪ হাজার টাকা। এ ছাড়া পঞ্চায়েত সমিতির মাধ্যমে আই, আর, ডি, পি'র জন্য দেওয়া হয়েছে ৪ কোটি ২৬ লক্ষ ৩৫ হাজার টাকা, ১৯৭৯-৮০-তে ৫ কোটি ৩৮ লক্ষ ৩৩ হাজার টাকা, ৮০-৮১-তে ৪১ লক্ষ ১৩ হাজার টাকা, ৮১-৮২ তে ৭৯ লক্ষ ৬৮ হাজার টাকা, মোট ১০ কোটি ৮৫ লক্ষ ৪৯ হাজার টাকা। এখন এখানে দুর্নীতি দুর্নীতি বলে অনেক কথা বলা হয়, বলা হয় হিসাব নেই, ইউটিলাইজেসান নেই ইত্যাদি। সে সম্বন্ধে বলছি, ১৯৭৮-৭৯ সালে ৩ হাজার ২৪২টি পঞ্চায়েতের মধ্যে গঠিত হয়েছিল ৩ হাজার ২১১টি এবং ইতিমধ্যে যে অডিটেড হিসাব আমরা পেয়েছি সেটা হচ্ছে ১৯৭৯-৮০ সালে ২ হাজার ৯৩১টি।

[ 2-50—3-00 P.M. ]

আপনারা যদি প্র্যাকটিক্যালি দেখেন তাহলে দেখবেন যে ৩ হাজার ১২৮ টায় ওয়ান পারসেন্ট হলে ৩২টা হত, কিন্তু সেখানে ১৫টার বেশী বাকী নেই অর্থাৎ ওয়ান পারসেন্টও নেই। পরের যেটা সেটাতেও আমি প্রায় ৮০ পারসেন্ট কমপ্লিট করে এনেছি। আমি আপনাদের বিনীত ভাবে দু'একটা জিনিস বলবো। আমি নিজে পাবলিক এ্যাকাউন্টস কমিটির সদস্য ছিলাম। আপনারা জানেন কি না জানিনা, এই পাবলিক এ্যাকাউন্স কমিটিতে অডিট হিসাবগুলি একজামিন করেন, একবার দয়া করে দেখবেন যে কোন্ বছরেরটা কবে করছে। সেই জায়গায় আমি এসেছি এবং এসে আপনাদের কথা দিয়েছে, কারণ এটা আমি চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করেছি যে অন্ততঃ পক্ষে ১৯৮২ সাল পর্যন্ত যিসাব আমি ডিসেম্বরের মধ্যে করে দেব। কিন্তু সেই সঙ্গে আপনাদের বিনীত ভাবে বলবো যে, অনেক কথা ওঠে বলে আমি বিভিন্ন রাজ্যে খবর নিয়েছি। সেখানে কি ভাবে হিসাব হয় জানেন ? সেখানে কন্ট্রাক্টর যদি এফ. সি. আই-এর গুদাম থেকে গমটা তোলে তাহলে সেটাকে হিসাব বলে গণ্য করা হয়। কারণ কন্ট্রাক্টররা হচ্ছে সীজারস ওয়াইফ-এর মত। আর জনসাধারণের দ্বারা নির্বাচিত পঞ্চায়েত হচ্ছে দুর্জন—এই হচ্ছে ঘটনা। আমি আপনাদের বিনীত ভাবে অনুসন্ধান

করবার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনারা পশ্চিমবঙ্গে ১৭ বরছ পঞ্চায়েতে ছিলেন তার অডিট হিসাবটা একটু দেখাবেন? আগে আমারটা আমি কমপ্লিট করবো যেটার দায়িত্ব আমার উপরে আছে, তারপরে ঐ ১৭ বছরেরও অডিট করবো। আপনারা মনে রাখবেন যে এই ব্যাপারে আমি কোন দল মানবো না। যেখানে যে তহবিল তছরূপ হয়েছে, যে দুর্নীতির দায়ে ধরা পড়বে তার বিরুদ্ধে কেস হবে এবং অলরেডি এফ. আই. আর করা হয়েছে এবং হচ্ছে। তবে ৫৬ হাজার নির্বাচিত প্রতিনিধির ভিতরে সকলে সত হবে, এ কথা কেউ বলতে পারে না। আমি ৫৬ হাজার লোকের দায়িত্ব নিয়েছি। আপনিও নিজের বুকে হাত দিয়ে বলতে পারবেন না যে, আপনার যদি ৪টি সন্তান থাকে, সেই সন্তানদের সকলকে খুসী করতে পেরেছেন। কাজেই সেখানে ৫৬ হাজার লোকের দায়িত্ব যিনি নিয়েছেন, তাঁর যখন সমালোচনা করবেন তখন নিজের বুকে একবার হাত দিয়ে ভাববেন। হয়ত ১০-২০টা ত্রুটি সেখানে থাকতে পারে কিন্তু এটা সমালোচনা করার আগে একটু চিন্তা করে দেখবেন। আজকে কি করা হল সেটা বড় কথা নয়, কেমন পদ্ধতিতে করা হল সেটা দেখতে হবে। সে জন্য বারে বারে আমি বলেছি যে, সরকারী সূত্রে যে জিনিস নেওয়া হবে—খাদ্য হোক, টাকা হোক—যে জিনিস দেওয়া হবে সমস্ত টাঙিয়ে দিতে হবে জনসাধারণের কাছে। জনসাধারণের কাছে কোন জিনিস গোপন রাখলে চলবে না। আগে যেখানে শুধু বি. ডি. ও জানতেন, গ্রাম সেবক জানতেন, প্রধানরা জানতেন, আর কেউ জানতেন না। এখন শুধু কমিটি জানলেই হবেনা, সমস্ত জিনিস টাঙিয়ে দিতে হবে। দ্বিতীয় হচ্ছে, বণ্টনের ব্যবস্থা। আমি নিজে মনে করি যে বণ্টনের ক্ষেত্রে দলবাজী করা পক্ষপাতিত্ব করা এগুলি বন্ধ করার একমাত্র পথ হচ্ছে, সেখানে কাদের দেওয়া হল সেই লিষ্ট টাঙিয়ে দেওয়া থাকবে এবং পাবলিক ওপিনিয়ন দেবার সুযোগ থাকবে। পাবলিক স্ক্রুটিনির পরে বেরিয়ে গেলে এই জিনিস আর হবাব সম্ভাবনা থাকবে না। আমি মনে করি এটা করলে ক্ষতি হবে না। আমি অনেক লোককে বলেছি অনেক প্রধানকে বলেছি যে, আমরা যা বরাদ্দ করি তাতে লোকের যা প্রয়োজন তার শতকরা ভাগ দিতে পারি অর্থাৎ পঞ্চায়েতের যে কোন খাতে যে জিনিস বণ্টন করতে হচ্ছে তাতে দেখা যায় যে ৯০ পারসেন্টকে ডিনাই করে ১০ পারসেন্টকে দিতে হয়। অতএব কোন ১০ পারসেন্ট পাবে সেটা ঠিক ভাবে করা। যদি কেউ অহমিকায় নিজের স্বার্থে না ভোলে, অহমিকায় অন্ধ না হয় তাহলে তার উচিত হবে গ্রামের সকলকে ডেকে পরামর্শ করে এটা ঠিক করা। আমি জানি, আমি বাঁকুড়ায় গিয়েছিলাম এবং আমার সাথে অশোক মিত্র, আই. সি. এস, তিনিও ছিলেন। আমরা একটা গ্রাম ঘুরে দেখলাম। সেখানে

পুকুর তৈরী করার জন্য দেওয়া হয়েছে এবং সেই পুকুরের জন্য টাকা-পয়সা ইত্যাদি সমস্ত কিছু করা হয়েছে। আমার সঙ্গে অশোক মিত্র ছিলেন এবং তিনিও দেখে বললেন যে সব ঠিক আছে। যখন আমরা গিয়ে বসলাম তখন পাশের গ্রামের অন্যান্য লোকেরাও এলেন এবং তারা বললেন যে, ওটা কেন হল, এটা কেন হল না? তখন আমি জিনিসটা বুঝলাম। তখন আমি বুঝলাম যে, গ্রামীন ঈর্ষাই হচ্ছে এর মূলে, সুতরাং সবাইকে নিয়ে মিটিং করা দরকার।

**মিঃ স্পীকার**ঃ—মিঃ চৌধুরী, আপনি একটু বসুন। এই বিষয়ের ওপরে আলোচনার জন্য নির্ধারিত সময় শেষ হতে চলেছে, কিন্তু আমার মনে হচ্ছে আরো আধ ঘণ্টা সময়ের প্রয়োজন। তাই আমি সভার অনুমতি নিয়ে আরো আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আমি আশা করছি এ বিষয়ে কারো আপত্তি নেই।

(সময় আরো আধ ঘণ্টা বৃদ্ধি করা হলো)

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ গাঁয়ের মানুষের মধ্যে এখনো ঈর্ষা-ঈর্ষি দলা-দলি আছে। সুতরাং সমস্ত বিষয়ে ধৈর্য নিয়ে, গাঁয়ের সকলকে নিয়ে করতে হবে এবং সেটা যদি করা যায় তাহলেই সমস্ত কিছু করা সম্ভব হবে। তবে হ্যাঁ হিসাব-পত্রের দিক থেকে নিশ্চয়ই সরকারকে ব্যবস্থা নিতে হবে। এটা একটা স্ট্যাটুটরি বডি, দীর্ঘ দিন ধরে, ইংরেজ আমলের ঔপনিবেশিক শাসন ব্যবস্থা থেকে আরম্ভ করে আজ পর্যন্ত জনসাধারণের সঙ্গে প্রশাসনের যে অবস্থা রয়েছে এটা দূর করতে হলে নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে কাজ করা দরকার, নতুন ব্যবস্থা গ্রহণ করা দরকার। সেদিক থেকে সেই নতুন দৃষ্টি কোণ নিয়ে আমরা চলবার চেষ্টা করছি। তবে এটা অত্যন্ত কঠিন কাজ এবং তা আমরা অস্বীকার করি না। তবে একটা দিন আসবে যেদিন আমরা এই সমাজ ব্যবস্থার মূলচ্ছেদ করতে পারব। সে দৃষ্টিভঙ্গী আমাদের রয়েছে এবং সেই দৃষ্টিভঙ্গী নিয়েই আমাদের কাজ করতে হবে। তবুও এটা আমাদের আজকে বিচার করতে হবে যে, এটা অত্যন্ত কঠিন কাজ। এর মধ্যে অনেক ত্রুটি বিচ্যুতি আছে। সেই জন্য আমি বলব যে, মহাত্মা গান্ধী এক সময়ে মিস মেয়োকে বলেছিলেন 'ড্রেন ইন্সপেক্টর'। তা আমাদেরও সেই রকম ড্রেন ইন্সপেক্টরের নজর দিয়ে সমস্ত খুঁটিয়ে দেখতে হবে। তবে আমি এটা জোরের সঙ্গে বলব যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যে সমস্ত পঞ্চায়েত আছে তার চেয়ে আমাদের পঞ্চায়েত হাজার গুণ ভাল। সুতরাং আমি বিরোধী সদস্যদের সেদিক থেকেও একটু বিচার করতে বলি এবং সমস্ত দিক থেকেই বিচার করতে বলি। ত্রুটি যে আছে তা আমরা অস্বীকার করি না এবং তা আমাদের পরিষ্কার করতে হবে। তার জন্য

সকলের সহযোগিতার প্রয়োজন। সেই সহযোগিতার আবেদন আপনাদের সকলের কাছে রেখে আমি সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**

As members are absent, the cut Motion Nos. 1, 2, 5 & 6 are not moved.

I now put cut motion no. 4 to vote.

The motion that the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

I now put cut motion No. 3 on which division is demanded, to vote.

[ 3-00—3-10 P. M. ]

The motion that the Demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result :

AYES

Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Banerjee' Dr. Ambika
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Mahata, Shri Subhas Chandra
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Ray, Shri Phani Bhusan
Sadhukhan, Shri Tarapada
Sha, Shri Ganga Prosad
Shaikh Imajuddin, Shri

NOES

Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Amiya Bhusan
Basu, Shri Ajit
Basu. Shri Nihar Kumar

Basu, Shri Subhas
Biswas, Shri Jayanta Kumar
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Subhas
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendra Narayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Goppi, Shrimati Aparajita
Gupta, Shri Sankar
Habib Mustafa, Shri
Hajra, Shri Sacnindra Nath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Suvendu
Mandi, Shri Rampada
Mir Abdus Sayeed, Shri
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Munshi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Naskar, Shri Subhas
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Amalendra
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Sur, Shri Prasanta Kumar

**ABSTENTIONS**

Sarkar, Shri Debaprosad
Purkait, Shri Prabodh

The Ayes being 20, the Noes 65 and the Abstentions 2 the motion was lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 24,24,42,000 be granted for expenditure under Demand No. 59, Major

Heads : "314-Community Development (Panchyat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institution (Panchyat) and 714-Loans for Community Development (Panchayat)", was then put and agreed to.

The motion Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 16,90,02,000 be granted for expenditure under Demand No, 60, Major Heads" 314-Community Development (Excluding Panchyat) and 514-Capital Outlay on Community Development (Excluding Panchayat)"., was then put and agreed to.

**শ্রীসুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলতে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ। আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শুধু দৃষ্টি আকর্ষণও করছি না, প্রতিকারের দাবি জানাচ্ছি। এটা কোন দলীয় ব্যাপার নয়, বসু বিজ্ঞান মন্দিরের জমি সংক্রান্ত বিষয়। আপনি জানেন, জগদীশচন্দ্র বসু শুধু পশ্চিমবাংলার মানুষ ছিলেন না, তিনি সারা পৃথিবীর মানুষ ছিলেন। যদি কেউ বিজ্ঞান সাধনায় পাণ্ডিত্য অর্জন করতে চান তাহলে জগদীশ চন্দ্র বসুকে অধ্যয়ন না করে সফল হতে পারেন না। বাংলাকে যিনি বিজ্ঞান জগতে প্রতিষ্ঠিত করলেন তাঁর নাম জগদীশচন্দ্র বসু যাকে এশিয়ার আইন-ষ্টাইন বলা হয়ে থাকে। ১৬।১২।৬৩ সালের গেজেট নোটিফিকেসানের মাধ্যমে মধ্যমগ্রামের দোহারিয়া এবং হুমাইপুর মৌজায় বর্দ্ধিত ৪১ একর জমি রিসার্চ করার জন্য এই প্রতিষ্ঠানকে দেওয়া হয় যার মূল্য পড়ে ৩ লক্ষ ৮ হাজার ৭৭৮ টাকা।

এই টাকাটা কেন্দ্রীয় সরকার এবং তদানীন্তন রাজ্য সরকার অনুমোদন করেন। দুর্ভাগ্যের কথা, তারপর সেই জমিতে বসুবিজ্ঞান মন্দিরের কর্তৃপক্ষ কনস্ট্রাকসনের কাজ করতে গিয়ে দেখলেন জমির ৪।৫ একর বাদ দিয়ে বাকি সমস্ত জমিটা দখল হয়ে গেছে। মুখ্যমন্ত্রী একটা মিটিং করেছিলেন, ঐ ব্যাপারে তাঁর যে মন্তব্য রাখেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁর মন্তব্য সকলের দ্বারা প্রশংসিত হবে। তিনি বলেছিলেন— Chief Minister firmly expressed that the entire matter partaining to unauthorised occupation of the land area under the State Government's land acquisition award was utterly illegele and it was unethical too. কিন্তু তারপরও উনি জেলা কর্তৃপক্ষকে বার বার নির্দেশ দেওয়া সত্ত্বেও আজ পর্য্যন্ত এক একরও জমি পুনর্দখল করা যায় নি। বর্ত্তমানে সেই জমি দখল করা তো দূরে থাক

জেলা কর্তৃপক্ষ এবং কিছু এম. এল. এ. যেমন সরলবাবু ওর সঙ্গে যুক্ত আছেন, বলে কিছু করা যাচ্ছে না। ওঁর মনটা সরল নয়, জটিল, অন্ততঃ এই কেসে তা মনে হচ্ছে। যিনি ক্যাটিগরীক্যালি এতে বাধা দিচ্ছেন এবং বলছেন যে ৪।৫ একর ছাড়া আর অন্য কোন শূন্য জমি নেই এবং এদের বাস্তুচ্যুত করা যাবে না, সুতরাং বসু বিজ্ঞান মন্দিরকে দেওয়া হবে না। রিসার্চ সেন্টার নাম দিচ্ছেন বসুবিজ্ঞান মন্দির, আমরা যাকে প্রতিষ্ঠিত করছি মন্দির বলে সেই তার জমি সরলবাবু, কুটিল দেব, একটা সিদ্ধান্ত নিয়ে তিনি সমস্ত ইল্লিগ্যাল লোকদের দিয়েছেন। আমি যদি সরলবাবুকে অন্য কথা বলি, বন্ধু লোক, আমি যে সব কথা বলতে চাই না। তাহলে কি অন্যায় হবে? আপনার কাছে কাগজপত্র দিচ্ছি এবং মাননীয় সদস্যদের দেখাচ্ছি যে, নোটিশ দিয়েছেন জমি বিক্রয়ের। ছোট ছোট প্লটের জমি বিক্রয় করেছে, অনুসন্ধান করুন—হারাধন চ্যাটার্জী এবং সত্যব্রত ঘোষ। আমি জোর দিয়ে বলছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে মুখ্যমন্ত্রী নির্দেশ দেওয়া সত্ত্বেও ওপন টেণ্ডার দিয়ে কি করে জমি বিক্রি হচ্ছে? তারপরও মুখ্যমন্ত্রী বা তাঁর প্রশাসন কেন এদের গ্রেপ্তার করছেন না? এর মধ্যে কি প্রশাসনও যুক্ত? অথবা কিছু লোকাল ম্যানুপুলেসন হচ্ছে কি না তা জানা দরকার। ডেনজারাস ব্যাপার, সেখানে পাট্টা দিয়ে দেওয়া হয়েছে এবং সে পাট্টা সেখানে এখনও দেওয়া হচ্ছে, নিয়মিতভাবে এখনও পাট্টা দেওয়া হচ্ছে। এখন মুখ্যমন্ত্রী কিছুটা চাপে পড়ে যদি ওনার বক্তব্য থেকে সরে আসেন তাহলে সেটা খুবই অন্যায় হবে। আমি তাঁর কাছে অনুরোধ করব যে, যে বক্তব্য উনি রেখেছিলেন মিটিংয়ে সেই বক্তব্যে উনি ষ্ট্যাণ্ড করুন। আমরা সবাই তাঁর পিছনে আছি। একটা ভাল কাজের জন্য আমরা বিরোধী দলের হলেও তাঁকে আমরা সমর্থন কেন করব না? সরলবাবুর চক্রান্তে পড়ে কেন ভুলে যাচ্ছেন? কেন কেসটা উনি টেক আপ করছেন না? কেন উনি বলছেন যে ওরা ওখানে থাক, অন্য জায়গায় ২০।২৫ একর জমি দেখে দাও? সুতরাং আমাদের দাবী এদের গ্রেপ্তার করা হোক। জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হিসাবে যে কথা মিটিংয়ে বলেছিলেন এবং যে নির্দেশ দিয়েছিলেন তারও কপি আমি দেবো। যে নির্দেশ বলে মিঃ জে. দত্ত, ডেপুটি সেক্রেটারী, ল্যাণ্ড এ্যাকুইজিসনে মিঃ রায় এ্যাডিসন্যাল ডিসট্রিক্ট ম্যাজিষ্ট্রেট অফ ২৪ পরগণাকে চিঠি দিয়েছিলেন চীফ মিনিষ্টারের নির্দেশ মত ম্যাজিষ্ট্রেট ডাইরেক্ট করেছেন যে জমি হ্যাণ্ড-ওভার করে দাও। এখন যে জমি নিয়ে ঐ ফরওয়ার্ড ব্লকের ষ্ট্যাম্প মারা কিছু অঞ্চল প্রধান আছেন, তারা চাপ সৃষ্টি করছেন যে ৪-৫ একর জমি নাও, বাকী জমি আমরা খেয়ে ফেলেছি। তাতে হাত দিতে পারবেন না। আজকের আনন্দবাজারে এটা

বেরিয়েছে। স্যার, আপনাকে অনুরোধ করব যে আমার কাগজপত্র আপনাকে দেবার পরে আপনি উপযুক্ত ষ্টেপ নেবেন, শুধু ফরম্যালিটি করে পাঠিয়ে দেবেন না। কারণ এতে জ্যোতিবাবুর সম্মান, সমস্ত সরকারের সম্মান এবং বাংলার জনগণের সম্মান যুক্ত আছে। এর সঙ্গে জগদীশচন্দ্রের স্মৃতি যুক্ত আছে তাকে ছোট করে দেখা অন্যায়। এর সঙ্গে ৩ লক্ষ টাকার ব্যাপারও যুক্ত আছে, সুতরাং এটা একটা ডেনজারাস ব্যাপার। অপোজিসন হিসাবে আমাদেরও একটা দায়িত্ব রয়েছে, সুতরাং আপনাদের কাছে অনুরোধ যে এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীসরল দেব:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু জানেন এই জমিটার যখন নোটিশ হয়েছিল তখন কংগ্রেসের আমল ছিল ঐ জমির মালিক হচ্ছে ওঁদেরই দলের লোক, তৎকালীন অঞ্চল প্রধান কংগ্রেসেরই লোক। এর পিকচার সেক্সন ৬-তে আছে। সাবরেজিষ্টারকে ঘুষ দিয়ে সেখানে ৭-৮টি বাড়ী তৈরী হয়। আমরা তখন ব্যাপারটা জানতাম না। তারপর একদিন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় জেলাপরিষদের সভাধিপতিকে ডাকেন, আমাকে ডাকেন, বোর্ড অফ রেভিনিউকে ডাকেন, ম্যাজিষ্ট্রেটও সেখানে থাকেন। তখন আমরা বলি যদি জমি থাকে তাহলে সেগুলি চেয়ে নেবেন। বসু রিসার্চ ইনষ্টিটিউট হবে এটা আমরা চাই। আমরা তাঁকে বলেছিলাম ওখানে আমরা একটা হাসপাতাল করবার চেষ্টা করছি, বিঘা ৪-৫ জমি এর জন্য দিতে পারলে ভাল হয়।

[ 3-10—3-20 P. M. ]

প্লট বিক্রির ব্যাপারে যেটা আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে সেটা ঠিক নয়। এটা করেছে তাদের দলের একটি লোক। তার নাম হল রতন মল্লিক। সে একজন কুখ্যাত সমাজবিরোধী। তাকে পুলিশ গ্রেপ্তার করেছিল। এই ব্যাপারে বামপন্থী দলের কোক জড়িত নেই।

( গোলমাল )

স্যার, আমাকে বলতে দিতে হবে। সুব্রতবাবু যখন বলছিলেন তখন আমি কোন ডিস্টার্ব করি নি।

(Noise)

**Mr. Speaker:** Now Shri Rabin Mukherjee, Minister in charge may please move his demands.

## DEMAND No. 12

Major Head : 241—Taxes on Vehicles

**Shri Rabin Mukherjee** : Sir, on the recommendation of the Governor I beg to state that a sum of Rs. 77,02,000 be granted for expenditure under Demand No. 12 Major Head : "241—Taxes on Vehicles" (This is inclusive of total sum of Rs. 38,00,000 already voted on account in March and June, 1982).

## DEMAND No. 68

Major Head : 335—Ports, Lighthouses and Shipping

**Shri Rabin Makherjee** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 54,56,000 be granted for expenditure under Demand No. 68 Major Head : "335—Ports, Lighthouses and Shipping". (This is inclusive of a total sum of Rs. 27,24,000 already voted on account in march and June, 1982).

## DEMAND No. 69

Major Head : 336—Civil Aviation

**Shri Rabin Mukherjee** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 26,97,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "336—Civil Aviation", (This is inclusive of a total sum of Rs. 13,50,000 already voted on account in March and June, 1982).

## DEMAND No. 71

Major Heads : 338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services.

**Shri Rabin Mukherjee** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 74,81,22,000 be granted for expenditure under Demand No. 71 Major Heads "338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services, and 738—Loans for Road and Water Transport Services". (This is inclusive of a total sum of Rs. 39,59,74,000 already voted on account in March and June, 1982).

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সমর মুখার্জী একটা বক্তব্য রেখেছিলেন এই মালদহের বন্যা সম্বন্ধে। আমার প্রিভিলেজ হচ্ছে যে মাননীয় সদস্য মানুষের জন্য হাউসে আবেদন করেছিলেন ইরিগেশান মিনিষ্টারের কাছে। কিন্তু ইরিগেশান মিনিষ্টার এই হাউসে কোন বক্তব্য না রেখে কাগজে একটা বিবৃতি দিলেন। উনি এই হাউসে কিছু বললেন না। উনি অমৃতবাজার পত্রিকায় বিবৃতি দিয়েছেন। তিনি এই হাউসকে মিসলিডিং করছেন। উনি বলেছেন সমর মুখার্জী ভুল বলেছেন। তিনি এই কথা হাউসে না বলে বাইরে বলতে গেলেন। মাই প্রিভিলেজ ইজ ছাট কোনটা সত্য? অমৃতবাজার পত্রিকা সত্য, না সমরবাবুর কথা সত্য, না ননিবাবুর কথা সত্য। এটা আমার কাছে কনট্রাডিক্ট বলে মনে হচ্ছে। এই ব্যাপারে এনকয়ারী করার জন্য আপনি একটা কমিটি করুন। দিজ ইজ এ সিরিয়াস এলিগেশান। এখানে ২২ জন মারা গেল, কিন্তু কোন রিলিফ যায়নি। এই ব্যাপারে ইরিগেশান মিনিষ্টার কিছু করলেন না।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** সুনীতিবাবু আপনি বসুন, আমাকে কাগজটা দিন।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** রতুয়া থানায় ২১ জনের ঘটনা নিয়ে মাননীয় সুনীতি বাবু যে প্রশ্ন তুলেছেন এবং মাননীয় সমর মুখার্জী যা এ্যাডজর্নমেন্ট মোশান, মেনশানের মাধ্যমে যা বারবার এখানে উল্লেখ করেছেন, সে ব্যাপারে আমাদের ইনফরমেশান মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দিয়েছেন। তিনি বলেছেন, যে ঘটনা আদৌ ঘটেনি, একজন বিধানসভার সদস্য কি করে সে রকম সংবাদ দিয়ে বার বার করে মিসলিড্ করেন? আপনি এ ব্যাপারে ব্যবস্থা নিন।

**মিঃ স্পীকার ঃ** আমার এখানে কিছু বলার আছে। আগামী সোমবার থেকে ৪ দিন আমি এ্যাসেমব্লি থেকে লাঞ্চ এর ব্যবস্থা করেছি। মাননীয় সদস্যরা আজ বা সোমবার পাবলিক কাউন্টার থেকে কুপন সংগ্রহ করে নেবেন। প্রেস রিপোর্টার যাঁরা উপস্থিত থাকবেন, তাঁরা দিনের দিন তাঁরাও কাউন্টার থেকে কুপন নিতে পারবেন। ৪ দিনের কুপন একসঙ্গে পাবেন।

**শ্রীঅশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তার বিরোধীতা করে কয়েকটি কথা

বলছি। গত ৫ বছরে পশ্চিমবঙ্গে পরিবহন মন্ত্রী ছিলেন মহঃ আমিন। তিনি যাত্রী সাধারণের এমন সুবিধা করেছেন, তাতে টিটাগড়ের মানুষ তাঁকে গ্যারেজে পাঠিয়ে দিয়েছেন। এখন এই পদে এসেছেন রবীনবাবু। তিনি পশ্চিমবঙ্গের মানুষকে আশার আলো দেখাবার জন্য ৭৪ কোটি ৮১ লক্ষ ২২ হাজার টাকার বাজেট বরাদ্দের দাবী পেশ করেছেন। তিনি নতুন আশার আলো দেখাতে চাইছেন পশ্চিমবঙ্গের মানুষকে। যাত্রী সাধারণের অনেক সুবিধা তিনি করে দেবেন। তিনি ৭৪ কোটি ৮১ লক্ষ ২২ হাজার টাকার বাজেটকে শতকোটিতে করে দিন, এ অনুরোধ তাঁকে করি। আর বাকি ২৫ কোটি টাকা আলিমুদ্দিন ষ্ট্রীটে পাঠিয়ে দিন। ১৯৭৭ সালে যাত্রী সংখ্যা ছিল ৪০ লক্ষ, এখন তা বেড়ে ৫০ লক্ষের উপরে দাঁড়িয়েছে। স্টেট বাস ছিল ৭৯৫, প্রাইভেট বাসের সংখ্যা ছিল ৫৯৪। স্টেট বাসের সংখ্যা ৮২-তে ৭৯৫ থেকে ১৫০টা কমে গেছে, প্রাইভেট বাস ৫৯৪ থেকে ১২০টা কমে গেছে। দিনের পর দিন যাত্রী সংখ্যা যেখানে বাড়ছে, সেখানে স্টেট ট্রান্সপোর্টের বাসের সংখ্যা ক্রমশঃ কমছে। পরিবহনের প্রাক্তন মন্ত্রী বামফ্রন্টের একজন প্রভাবশালী ব্যক্তি ছিলেন, তাঁর কর্মতৎপরতায় বাসের সংখ্যা ক্রমশঃ কমেছে। ওয়ারল্ড ব্যাঙ্ক থেকে ১৯৮১ সালে ১০ কোটি টাকা ঋণ নেওয়ার পর বলা হয়েছিল ট্রাক টারমিন্যাল করা হবে। দক্ষিণেশ্বরের কাছে ট্রাক টারমিন্যালের কথা আছে। আমার কাছে এই বইতে আমি পড়েছি। এর আগেও প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। কিন্তু এ ব্যাপারে এখনও পর্যন্ত কোন সরকারী উদ্যোগ গ্রহণ করা হয়নি। বাসের বডি বিল্ডিং-এর জন্য ওয়েষ্ট বেঙ্গলে বহু সুদক্ষ কারিগর আছেন। এখানে অনেক ফ্যাক্টরীতে তা হতে আমরা দেখছি। এমন কি অনেক বড় বড় রেল ওয়াগনও এখানে তৈরী হতে দেখছি।

[3-20—3-30 P.M.]

আমরা দেখেছি সেখানে অর্ডার দেওয়া হল লক্ষ্ণৌতে। কোন একটি প্রাইভেট ফার্মকে সেখানে বডি বিল্ডিংয়ের অর্ডার দেওয়া হল। ৪ কোটি টাকার স্পেয়ার পার্টস কেনা হল। গত কয়েক বছরে এই বিভিন্ন ডিপো কলকাতায় দেখতে পাবেন যে স্পেয়ার পার্টসগুলি কাজে লাগেনি। বারেবারেই নষ্ট হয়েছে। আজ সেই স্পেয়ার-পার্টস যেগুলি বিক্রি করবেন সেগুলি মাননীয় মহঃ আমিন রবীনবাবুর ঘাড়ে চাপিয়েছেন। কংগ্রেস আমলে এই চেসিস নেওয়া হয়েছিল টেলকো থেকে। টেলকো সবচেয়ে বেশী দক্ষ এবং অত্যন্ত উন্নয়নশীল সংস্থা। টেলকোর জিনিষ ব্যবহৃত হলে পশ্চিমবঙ্গের মানুষ ভালভাবে চাপতে পারতেন। এবং বাসগুলিও অনেকদিন থাকতো। সেখানে পাওয়ার ক্ষমতা টেলকোর বেশী বলে কংগ্রেস

আসলে সমস্ত কিছু টেলকোর ডাইরেক্ট ম্যানুফ্যাকচারের কাছ থেকে নেওয়া হোত। সি. পি. এম.-এর একজন সদস্যের টেলকোর এজেন্টের সঙ্গে আলাপ ছিল। তার টেলকোর কাজ পছন্দ হল ফলে এজেন্ট কমিশন পেয়ে গেল এবং প্রমোদবাবু সেই এজেন্টকে টাকা পাইয়ে দিলেন। আগে যেটা টেলকোর সঙ্গে ডাইরেক্ট কাজ হত এখন সেটা এজেন্ট মারফৎ হতে লাগলো। এটা অত্যন্ত লজ্জার কথা। তারপরে কিছু ডিসপিউট দেখা গেল। তখন এই দায়িত্ব হিন্দ মোটর এবং অশোক লে ল্যাণ্ডকে দেওয়া হল। মোটামুটি হিন্দ মোটর লোক্যাল বলে তাকে দেওয়া হল। তারপরে কোন এক পলিটব্যুরোর সদস্যের মত অনুসারে এই দায়িত্ব অশোক লে ল্যাণ্ডকে দেওয়া হল। পলিট ব্যুরোর সদস্য-যার সঙ্গে মাদ্রাজের অশোক লে ল্যাণ্ডের অফিসারের ভালো যোগাযোগ। তিনি টু পার্সেন্ট ইনকাম করলেন তার সঙ্গে অফিসারও কিছু টাকা পকেটস্থ করলেন। আজকে প্রাইভেট বাসের সংখ্যা যেভাবে কমছে দিনের পর দিন তাতে ১০ টায় অফিসে আসা এক দুরুহ ব্যাপার হয়ে দাঁড়াবে। ১০ টায় যাদের হাজিরা তাদের বাসের জন্য ৮ টায় গিয়ে দাঁড়াতে হবে রাস্তায়। এইভাবে প্রাইভেট বাস হাওড়া এবং কলকাতায় অবস্থা অত্যন্ত খারাপ। এর উপর আবার নতুন করে সি. আই. টি. ইউ. ইউনিয়ন বাস মালিকদের সঙ্গে অত্যন্ত খারাপ ব্যবহার করছেন। প্রাইভেট বাসের ড্রাইভার ক্লিনারদের উস্কে দিচ্ছে। তারা এ্যাবনরম্যাল ডিমাণ্ড করেছে মালিকদের উপর। মালিকদের উপর অত্যাচার করছে। অনেক সময়ে দেখা যায় যে প্রকাশ্য রাজপথে বাস কর্মচারীরা মালিকদের মারধোর করছে। যার ফলে বাস মালিকরা বাস তুলে ফেলছে। বাস দিনের পর দিন কমে যাচ্ছে। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে ব্যতিব্যস্ত করে তুলেছে। সাধারণ মানুষ শান্তিতে রাস্তায় বেরিয়ে যাতে ঠিকমত অফিস পৌঁছতে পারেন তার কোন ব্যবস্থা পরিবহন মন্ত্রী করছেন না। এই মুখ্যমন্ত্রীই যখন বিরোধীদলে ছিলেন কংগ্রেস আমলে তখন তিনি এই অফিস হাজিরা সম্পর্কে অনেক কথা বলেছেন। আজকে তিনি মুখ্যমন্ত্রী হয়ে তার সেই কথা বুমেরাং হয়ে ফিরে আসছে। আজকে কর্মচারীদের নিয়মিত অফিসে আসার জন্য আপনারা বলছেন কিন্তু বাস নিয়মিত না হলে অফিসে আসবেন কি করে? পরিবহন মন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এদিকে নজর দেন। যাতে অফিসে আসতে যাত্রীদের কোন অসুবিধা না হয়। প্রত্যেকে যাতে নির্দিষ্ট সময়ে অফিসে আসতে পারে সেইজন্য ডিজেলের দাম বাড়ান হল। ডিজেলের দাম বাড়িয়ে এই গরীবের সরকার, মেহমতি মানুষের সরকার, শোষণের সরকার,

জনগণের সরকার নাকি বড়লোকদের উপর চাপ সৃষ্টি করেছেন। সেখানে চাপ স কিভাবে হবে? ডিজেলের দাম বাড়ার সঙ্গে সঙ্গে বাসের ভাড়াও বাড়ছে।

আজ বলছেন বাসের ভাড়া বাড়বে না, কিন্তু আমরা জানি একটা ষড় চলছে ভাড়া বাড়াবার। এক পয়সা ভাড়া বাড়ায় ওরা এক সময়ে ট্রাম, ব পুড়িয়েছিলেন। কিন্তু আমরা জাতীয়তাবাদী দল হিসাবে এ কাজ করতে পারি ন তাই এর প্রতিবাদ এখানে করছি। সরকারী গাড়ির কি ধরণের মিসইউজ হ তার কথা বলবো। সরকারী গাড়ি পার্টির কাজে লাগান হচ্ছে। সরকারী গাড়ি মন্ত্রীদের ফ্যামিলি মেম্বার সব যাচ্ছেন। সরকারী গাড়ী সমেত ধরা পড়েন কো একজন বিধানসভার সভ্য একটা কুখ্যাত জায়গা থেকে। মুখ্যমন্ত্রীর পি. এ. জয়কে ঘোষ ঝাড়গ্রামে মধুচন্দ্রিমা যাপন করতে গিয়ে সরকারী গাড়ি সমেত ধরা পড়েন জানিনা তাঁর ফাইল লালবাজার থেকে হাফিস করার চেষ্টা হচ্ছে কিনা? সাধার মানুষের উপর দিনের পর দিন যেভাবে বোঝা চাপান হচ্ছে তার উপরে বাসে ভাড়া প্রকাশ্যে না বাড়িয়ে স্পেশাল বাসের নাম করে ভাড়া বাড়ান হচ্ছে বাসের জন্য ৩ কুইন্টাল করে দড়ি লাগে। এক একটা বাসে গড়ে ২৮ জন করে কর্মচারী আছে। আপনি নূতন পরিবহন মন্ত্রী এসেছেন দেখবেন আগামী ৫ বছরে এমন ব্যবস্থা করবেন না যাতে আমিনের মত আপনাকে গ্যারেজে যেতে হয়। আপনি চেষ্টা করবেন সাধারণ মানুষ ও নিত্য যাত্রীদের কিছুটা সুরাহা করতে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী মহঃ আনসার উদ্দীন:** মিঃ চেয়ারম্যান স্যার, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই দাবী আমি সমর্থন করছি। একটু আগে আমার জেলা থেকে নির্বাচিত সদস্য অশোক বাবুর বক্তব্য শুনলাম। তা শুনতে শুনতে মনে হচ্ছিল প্রাইভেট বাসের মালিকের কথা বলতে গিয়ে সিটু যে বাস কর্মচারীদের দাবী দাওয়া আদায়ের জন্য লড়াই করছেন তা তাঁর পছন্দ হচ্ছে না। অর্থাৎ তাঁর বক্তব্যে মালিকের কণ্ঠস্বর শুনছিলাম। ১৯৭৭ সালে যখন প্রথম বামফ্রন্ট ক্ষমতায় আসে তখন অশোকবাবুরা আমাদের জন্য কোলকাতায় ৫০০টি ভাঙাচোরা বাস রেখে গিয়েছিলেন। তারপর প্রলয়ঙ্কর বন্যায় বহু বাস সেদিন অকেজো হয়ে গিয়েছিল। ১৯৭৯ সালে সেই বাসের সংখ্যা বাড়িয়ে আমরা ৭০০ করেছিলাম। আজকে কোলকাতা এবং তার আশেপাশে প্রায় ৭৫০ মত বাস চলছে।

[3-30—3-40 P.M.]

আপনারা জানেন ১৯৮৩ সালের ৩১শে ডিসেম্বরের মধ্যে বিশ্ব ব্যাঙ্কের সহযোগিতায় কলকাতায় নতুন ৭৫টি ট্রাম রাস্তায় নামবে এবং ইতিমধ্যে ২৭টি ট্রাম আমরা রাস্তায় নামাতে সক্ষম হয়েছি, ৪৪টি পুরান ট্রামকে মেরামত করে কাজে লাগান হয়েছে এবং আরো ৬১টি ট্রাম মেরামত করা হচ্ছে, সেগুলিকে কাজে লাগান হবে। আমাদের কাছে যে হিসাব মাননীয় পরিবহন মন্ত্রী রেখেছেন তাতে রাজ্য পরিবহন নিগমের যে পরিকল্পনা সেই পরিকল্পনা অনুযায়ী ১১২৫টি বাস আগামী বছরের মধ্যে আমরা নামাতে সক্ষম হব, তার মধ্যে ২৯৯টি দোতলা বাস এবং ২৩৯টি একতলা বাস আছে। ইতিমধ্যে ১৩৮টি একতলা বাস এবং ৪০টি দোতলা বাস বিভিন্ন রুটে চলেছে। এছাড়া উত্তরবঙ্গ পরিবহনের ক্ষেত্রে যদি হিসাব করি তাহলে সেখানে দেখা যাবে প্রথম বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে দ্বিতীয় বামফ্রন্ট সরকারের কয়েক মাসের মধ্যে উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় বাসের সংখ্যা বাড়ান সম্ভব হয়েছে। দুর্গাপুর রাজ্য পরিবহন নিগম বর্ধমান, বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়া দূর পাল্লার সমস্ত জায়গায় বাস সার্ভিস চালু করার চেষ্টা করছেন। এইভাবে আমরা অগ্রসর হবার চেষ্টা করছি। একথা আমরা কোনদিন বলিনি যেটা অশোকবাবু তাঁর বক্তৃতার শুরুতে বললেন যে মাননীয় পরিবহনমন্ত্রী নাকি বলেছেন সমস্ত সমস্যার সমাধান করে দেবেন। আমরা বারে বারে বলেছি, আমরা যখন প্রথম সরকারী ক্ষমতা গ্রহণ করি তখন থেকে বলেছি সীমিত ক্ষমতার মধ্য দিয়ে এই রাজ্য সরকার পরিচালিত হবে এবং সাংবিধানিক নিয়মানুযায়ী পরিচালিত হবে। আমরা আমাদের ক্ষমতা সম্বন্ধে সচেতন, আমরা একথা বলতে পারি না সমস্ত সমস্যার সমাধান করে দেব সংবিধানের এই চৌহদ্দির মধ্যে থেকে। অশোকবাবু সভাকে বিভ্রান্ত করার জন্য এই কথা বলেছেন। কাজেই অশোক বাবুদের বস্তা পচা কথার উত্তর দেওয়ার দরকার নেই, সময় কম, আমি শুধু একটা কথা বলব তিনি যে উপদেশ দিয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেটা আরো ২৫ কোটি টাকা বাড়িয়ে ১শো কোটি টাকা করে আলিমুদ্দিন স্ট্রীটে পাঠিয়ে দেবার জন্য এই বস্তা পচা কথা আমরা কয়েকদিন ধরে শুনেছি। আমাদের আলিমুদ্দিন স্ট্রীটের বাড়ীটা কিভাবে হয়েছে সেটা সমস্ত মানুষ জানে, আমাদের সমস্ত জেলায় পার্টি অফিস হয়েছে সেটাও জেলার মানুষ জানে। আমরা মনে করি পশ্চিমবঙ্গের মেহনতী মানুষ আমাদের সঙ্গে আছে, আমরা ঠিক করেছি লোকাল কমিটির বাড়ীগুলি দোতলা তিনতলা তৈরী করব পশ্চিমবঙ্গের মানুষের

সহযোগিতা নিয়ে আপনারা এখানে যতই চেঁচামেচি করুন। আমি এটুকু বলব যেকথা হাওড়ার মানুষ হিসাবে অশোকবাবু বললেন যে জলপথ পরিবহন ব্যবস্থা ১৯৭৭ সালে প্রথম বামফ্রন্ট সরকার আসাব পর আমরা চালু করতে সক্ষম হয়েছি, এজন্য অন্ততঃ হাওড়া, হুগলী, বর্ধমান, মেদিনীপুরের মানুষ আমাদের আশীর্বাদ করছেন। হাওড়া-চাঁদপাল, হাওড়া-আরমেনিসান, হাওড়া-বাগবাজার এই সমস্ত এলাকায় নদী জলপথ পরিবহণ চালু হয়েছে, হাজার হাজার মানুষ প্রতিদিন সেই নদী জলপথের মধ্য দিয়ে সুযোগ-সুবিধা পাচ্ছে, অশোক বাবুরাও সুযোগ-সুবিধা পাচ্ছেন। তবুও আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করব আরো যেখানে যেখানে সম্ভব ২৪-পরগণার বিভিন্ন এলাকায়, হাওড়া-মেদিনীপুরের রূপনারায়ণ নদীতে যেখানে সম্ভব সেখানে এই ফেরী সার্ভিস চালু করবার জন্য তিনি যেন উদ্যোগ নেন। অশোকবাবু প্রাইভেট বাসের মালিকদের সম্বন্ধে বলছিলেন, হাওড়া জেলার মানুষ হিসাবে আমি শুধু এটুকু বলব আমাদের একটা ছোট্ট ট্রেন ছিল, মার্টিন ট্রেন, সেই ট্রেন উঠে গেছে, হাওড়া জেলার বিস্তীর্ণ অঞ্চলে একটা মাত্র রুট ৬৩ নং রুট সেখানে চালু আছে। আমি অশোকবাবুর সঙ্গে একমত যে ওখানকার মানুষের দুর্গতির সীমা নেই। ঐ রুটের জন্য ৯৪ খানা বাসের পারমিট আছে, তার মধ্যে ৪০/৫০ খানা বাস চালু করছে। আমরা জানি দু'একজন বাদ দিয়ে তারা প্রত্যেকেই অশোক বাবুদের দলের লোক। তারা আমাদের বামফ্রন্ট সরকারকে হেয় করবার জন্য সেই বাসগুলি চালু করছে না।

সেইজন্য আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে তাঁকে বলছি যে এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও বামফ্রন্ট সরকার পরিবহনের ক্ষেত্রে যে ব্যবস্থা করেছেন এবং মানুষের জন্য যেভাবে ভাবছেন সেটা সত্যিই প্রশংসার যোগ্য। বর্তমান অবস্থা দেখে মানুষ নিশ্চয়ই বিগত দিনের কথা চিন্তা করেছে। তারপর, কোলকাতায় সার্কুলার ট্রেন এবং অটো রিক্সার কথা বাজেটের মধ্যে বলা হয়েছে। আমি মনে করি সমস্ত জিনিসের একসঙ্গে যোগসূত্র করে এই সমস্যার সমাধান করা সম্ভব। একথা বলে আমাদের পরিবহণ মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের পরিবহণ মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি যে তার বিরোধিতা করছি সেটা শুধু বিরোধী দল হিসেবে নয়। স্যার, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন আমাদের পরিবহণ মন্ত্রী মহাশয় বিধানসভায় যে স্টেটমেণ্ট দিলেন তাতে দেখা যাচ্ছে এই ১ বছরে কোলকাতা

রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ১৩'৮০ কোটি টাকা লোকসান হয়েছে, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে ২ কোটি ২৪ লক্ষ টাকা লোকসান হয়েছে, দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহনে ৮৯ লক্ষ টাকা লোকসান হয়েছে এবং কোলকাতা ট্রামওয়ে কোম্পানীতে ৫ কোটি ১২ লক্ষ টাকা লোকসান হয়েছে। এই যে লোকসান হল এটা শুধু গত বছরের হিসেব। এখন প্রশ্ন হল এই লোকসান কেন হল এবং এই সরকার এটা পূরণ করতে পারছেন কি? আমার মনে প্রশ্ন জাগে আজকে যে সমস্ত গাড়ীগুলি রয়েছে তাতে এই লোকসান কেন হবে? সরকার এই ব্যাপারে চেষ্টা করছেন বলে যা বলেছেন সেই চেষ্টা যদি তাঁরা বাস্তবে করেন তাহলে নিশ্চয়ই সেটা সমর্থনযোগ্য হবে। পরিবহণ সমস্যার সমাধানের জন্য তাঁরা জলপথে যে লঞ্চ চালু করেছেন সেটা নিশ্চয়ই সমর্থনযোগ্য। এই লঞ্চের সংখ্যা বাড়িয়ে তার মাধ্যমে সরকারের যদি আয় বাড়ে তাহলে নিশ্চয়ই সেটা সমর্থনযোগ্য হবে। আমরা একটা জিনিষ লক্ষ্য করেছি একটা বেসরকারী প্রতিষ্ঠান প্রথমে একটা বাস নামিয়ে তারপর ৪টি বাস চালু করে। বেসরকারী বাস-এর বডি এ্যালুমিনিয়াম পাতের দ্বারা তৈরী, কিন্তু সরকারী বাসের বডি ষ্টীলের। এত মজবুত গাড়ী হওয়া সত্বেও আমরা দেখি চলতে চলতে হঠাৎ বাস খারাপ হয়ে যায় এবং সেটা আর মেরামত হয় না। আমার অনুরোধ সরকার এগুলি পরিবর্তন করুন এবং চেষ্টা করুন যাতে লোকসান না হয়। কিন্তু দুঃখের সঙ্গে বলছি সরকার যে মেসিনারির মাধ্যমে এই লোকসান পূরণ করবার চেষ্টা করছেন সেটা ঠিক হচ্ছে না এবং সেই জন্যই আমি এর বিরোধিতা করছি। আর একটা কথা বলছি, যে সরকারই বর্তমান থাকুন না কেন তাকেই বিগত সরকারের লোকসানের বোঝা বইতে হয় এবং সেটাই হচ্ছে পার্লামেণ্টারী প্রসিডিওর।

[3-00—3-50 P.M.]

আগামী দিনে যারা আসবে, তাদেরকেও সেটা করতে হবে। এটাই হচ্ছে লজিক, এইভাবেই চলতে হবে। বিগত দিনে Additional employment programme-এ তৎকালীন সরকার বেকারদের কর্মসংস্থান করেছিলেন। সেখানে কেউ কেউ হয়তো ট্রাক, কেউ হয়তো মিনি বাস কাউকে বাস দিয়েছে। বিভিন্ন ব্যাঙ্কের মাধ্যমে তারা সেগুলি নিয়েছে। সিড মানি ১০%, ১৫% দেওয়া হয়েছে, আর বাকী টাকা মধ্যবিত্ত ঘরের ছেলেরা মায়ের বা বোনের বা স্ত্রীর গহনা রেখে ব্যাঙ্কের থেকে লোন পেয়েছে। আজকে তাদের কি হয়েছে? সেখানে সরকার যে ট্যাক্স চাপিয়েছেন বিভিন্নভাবে এবং আদার ডিরেক্ট ট্যাক্স, ইনডিরেক্ট ট্যাক্স তাদের উপর বেড়েছে। এবং তাদের আজকে ৩-৪ হাজার টাকা মাসে দিতে হচ্ছে। আজকে এই জন্য তাদের

অনেক অসুবিধা বেড়েছে। সরকার সেগুলি চিন্তায় আনুন—এদের আজকে দেখা দরকার। আপনি দেখুন লরীতে বিভিন্ন বেকার চাকুরী পেয়েছে এবং সেখানে যে বিভিন্ন এজেন্সি আছে, তাদের আজকে দেখা দরকার। ১৯৩৯ সালের এম. ভি. এ্যাক্টে সরকারের অধিকার আছে—এবং সেই এ্যাক্টের দ্বারা সরকার এদের কণ্ট্রোল করা উচিত। কিন্তু সরকার তা করছেন না, এড়িয়ে যাচ্ছেন। সরকারের সেখানে লাভ হোত। আর ঐ যে ট্রাক ব্যাঙ্ক থেকে লোন নিয়ে, সরকারী সাহায্য নিয়ে নিয়েছে, আজকে দেখবেন ঐ এজেন্সিরা লাভবান হচ্ছে। সরকার ১% ডিজেলের উপর ট্যাক্স বসিয়েছেন। আর এদের উপর এজেন্সিরা ৫% বসিয়েছে। এই যে ট্রাক, বাস বা অন্যান্য যানবাহন পরিচালনার ব্যবস্থা আছে তাতে এজেন্সিরাই মুনাফা লুটছে। ট্রাফিক মালিকদের কিছু হচ্ছে না, তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ব্যাঙ্ক থেকে যে লোন নিয়েছে তা শোধ করতে পারছে না। **Some facts about Road Transport.** আপনি সেখানে দেখতে পাবেন এক কিলো মিটারে মিনিমাম কোথায় ১-১০ পয়সা কোথায়ও ১-৩০, ১-৪০ পাচ্ছে। জনসাধারণের কাছ থেকে টাকা এইভাবে আদায় করছে। এগুলি সরকারের কণ্ট্রোল করার দরকার আছে। কিন্তু আপনারা কণ্ট্রোল করতে পারেন নি। সেক্সন ৪৩, সেক্সন ৬৬(এ)-তে আপনাদের ক্যাপাসিটি আছে, কণ্ট্রোল করতে পারেন। ট্রাক অপারেটারস এ্যাসোসিয়েসন-এর মহম্মদ আসফাত বিজ্ঞপ্তি দিয়েছিলেন। সেখানে আপনি দেখেছিলেন বিভিন্ন রেট দিয়েছিলেন। সেটা আমি মিঃ চেয়ারম্যানের কাছে দেবো। আশা করবো তার মাধ্যমে পরিবহন মন্ত্রী প্রকৃত ব্যবস্থা গ্রহণ করবেন। ক্ষতিগ্রস্ত বেকারদের আগামী দিনে কাজের কোন আশা নেই।

যাঁদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম ছিল তাঁদের কর্মসংস্থান করা হয়েছে, স্বনির্ভর করা হয়েছে বলে তাঁদের নামটা খাতা থেকে তুলে নেওয়া হয়েছে। অতএব এঁরা যাতে সেখানে দাঁড়াতে পারেন—দেখবেন বহু স্কুটার দেওয়া হয়েছিল, সেই স্কুটার যারা নিয়েছিল তারা আজকে বিপদে পড়েছে, আপনি দয়া করে এইগুলো একটু লক্ষ্য রাখবেন। তাদের জন্য যাতে কিছু করতে পারেন সেই ব্যবস্থা করবেন। আপনি জলপথের ব্যবস্থা জোরদার করুন, আপনার পরিবহন দপ্তর থেকে কেন্দ্রীয় সরকারের কাছে নিশ্চয়ই আপনি নোট দিন। আপনি যে রেলওয়ে চালু করবার কথা বলছেন এবং বিভিন্ন মাননীয় সদস্যরা যে কথা বলেছেন বি. ডি. আর. রেলওয়ের এক্সপানসান, বি. ডি. আর. রেলওয়েকে ব্রডগেজ করা, এসব ব্যাপারে সেখানে বলতে হবে। বিভিন্ন লাইন যেগুলো ইলেকট্রিফিকেসন হয়নি সেই সম্পর্কেও বলতে

হবে। সব দিক থেকে রেলপথের যোগাযোগটা বাড়াবার চেষ্টা করুন। আপনি কেন্দ্রের কাছে নিশ্চয়ই বলবেন, চাপ সৃষ্টি করবেন। আপনি অন্ততঃ এ ব্যাপারে ব্যর্থ হবেন না। আমি আশা করব যে রবীন মুখার্জী, রবীন হুডের মত আপনার ভূমিকা হবে। সেই ভূমিকার মাধ্যমে এই যে শত বাধা এই যে বিভিন্ন প্রতিকূল অবস্থা এই প্রতিকূল অবস্থার আপনি প্রতিকার করতে পারবেন। বিগত দিনের যে হিসাব দেখেছি এবং আজকেও যেটা দেখতে পাচ্ছি তা দেখে আমি খুশী হতে না পারার জন্য এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম, আমার ধারণা ছিল ওঁরা অতীতে ক্ষমতায় ছিলেন, ওঁরা যে কথাগুলো বলবেন তাতে কতকগুলো যুক্তির ছাপ থাকবে। কিন্তু তা দেখতে পেলাম না। ব্যক্তিগত ভাবে কোথায় কে মধুচন্দ্রিমা যাপন করেছে সেটা তাঁরা বক্তব্যের মাধ্যমে রাখলেন। আমি আপনার মারফৎ মাননীয় পরিবহনমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে পরিবহনের কি হাল এবং পশ্চিমবঙ্গের যাত্রী সাধারণের যে অবর্ণনীয় দুঃখ তার আমরাও অংশীদার এবং আমরাও নিত্যকার যাত্রী, আমরা জানি মানুষ কিভাবে যাতায়াত করে। কিন্তু দীর্ঘ বিগত ৩৪ বছরের—লেগেসী অফ দি পাস্ট, আমাদের অতীতের সমস্ত কিছুকে নিয়ে আমরা এখানে এসেছি এবং আমরা আগেও বলেছি যে বিপ্লব করে আমরা সরকারে আসিনি। সুতরাং অতীতের যা কিছু লেগেসী আছে সবটা নিয়ে আমরা এখানে এসেছি। ওঁরা এখানে বললেন যে বাস কমে যাচ্ছে। কিন্তু এখানে যা টেবল আছে ১১/৩এ, সেখানে বলছে যে প্রতিদিন ওঁদের আমলে, ১৯৭৫-৭৬ সালে, জরুরী অবস্থার সময় যেখানে ৬০৮ টা বাস ছিল সেখানে ১৯৮০-৮১ সালে ৭৩৮টি বাস হয়েছে। আমি এই কথা বলতে চাই না যে সমস্ত সমস্যা দূর হয়ে গেছে। শুধু বাস বাড়ালেই চলবে না, আজকে যে সমস্যা দেখা দিয়েছে পরিবহন ব্যবস্থার মধ্যে, তাতে গোটা পরিবহন ব্যবস্থাকে যদি ন্যাশানালাইজ না করা যায় তাহলে সমস্যার সমাধান হতে পারে না। আমাদের যে ডিপোগুলো আছে যেমন বেলঘরিয়া, পাইকপাড়া, মাণিকতলা, হাওড়া, তারাতলা, লেক ডিপো এইসব ডিপোগুলোর মধ্যে কাজের কোন সমন্বয় আজও পর্যান্ত গড়ে ওঠেনি। এদের যে ডিজাইন ক্যাপাসিটি এদের যে এ্যাসাইনমেন্ট ক্যাপাসিটি তার সমন্বয় আজও গড়ে ওঠে নি। আমরা যে ওয়ার্কারদের কাজ দিই সেই কাজটা চেক আপ করার যে বিধি যে সিস্টেম অফ চেকিং সেটা আজও আমরা করে উঠতে পারিনি। এবং ওঁরাও করেন নি। ওঁদের আমলে একটা

কমিশন বসেছিল সেই কমিশন রিপোর্ট দেওয়া সত্ত্বেও ওঁরা সেই কাজ করেন নি। সেজন্য আমি আপনার মাধ্যমে বলতে চাই পশ্চিমবাংলায় এই যে পরিবহন যেটা আপনার হাতে রয়েছে তার যে প্রিভেন্‌টিভ মেনটেনেন্স, এটা না হবার ফলে প্রতিদিন আমাদের পশ্চিমবাংলায় এবং কলকাতা শহরে দেখা যায় ষ্টেট ট্রান্সপোর্টের ১৫.২ পার সেণ্ট গাড়ী বসে যাচ্ছে ডিউ টু সর্টেজ অফ টায়ার, এদিকে আপনি নজর দেবেন আশা করি। প্রতিদিন ৩১.৭ পার সেণ্ট মেণ্টেনেন্স হচ্ছে না বলে কনডেম হয়ে যাচ্ছে এইগুলোর দিকে নজর দেবেন। ৫৩.১ পারসেণ্ট বাস রাস্তায় চলছে কিন্তু সেই চলার ক্ষেত্রে—তাঁরা বার বার ইউনিয়নের কথা বল্লেন, আমি আপনার মাধ্যমে বলতে চাই এবং আপনি যে নূতন প্রচেষ্টা নিয়েছেন তাকে আমি অভিনন্দন জানাব এবং কাশীবাবু যে কথা বললেন ওদের আমলে অনেক মিনিবাসকে সেল্‌ফ এমপ্লয়মেণ্ট স্কীমে দেওয়া হয়েছিল ওঁরা সেই টাকা জমা দেন নি।

[3-50—4-00 P.M.]

ওরা সেই টাকা জমা দেন নি। ব্যাঙ্ক নিশ্চয় আমাদের, রবীনবাবু পরিচালনা করেন না, ব্যাঙ্ক পরিচালনা করেন কেন্দ্রীয় সরকার। কাজেই তাদের ইন্‌স্ট্রাক্‌সানে ব্যাঙ্ক রিভিউ হয়েছে, সেল্‌ফ-এমপ্লয়মেণ্ট স্কীমে আর ফাইন্যান্স করতে রাজি হচ্ছে না। আপনি মিনিবাস, বাস দিতে চান, কিন্তু ব্যাঙ্ক টাকা দিতে চাইছে না, এই টাকা জমা না দেবার জন্য বাস রাস্তায় বেরুচ্ছে না, এটাই হচ্ছে ঘটনা। বিগত ৫ বছরে এই পরিবহন ব্যবস্থার উন্নতি করবার জন্য একদিকে সরকারী প্রচেষ্টা হয়েছে ঠিকই. কিন্তু আর্থিক অনটনের জন্য সবটা জাতীয়করণ করে উঠতে পারিনি। গুজরাট, মহারাষ্ট্র তারা টু থার্ড অব দি টোটাল ট্রান্সপোর্ট ন্যাশানালাইজ করতে পেরেছে. আমরা সেখানে পারিনি এই প্রাইভেট বাসগুলিকে ন্যাশনালাইজ করতে। ৩৪ বছর ধরে আমরা দেখে আসছি এই প্রাইভেট বাসের মালিকরা বাস সব রাস্তায় বের করে না, বাসগুলি ঠিক মত চালায় না। এমনি কোন ফাংসান, ম্যারেজ ফাংসানে তারা বাসগুলি রাস্তা থেকে তুলে নিয়ে যান। ফলে যাত্রী সাধারণকে এক চরম দুর্ভোগের সম্মুখীন হতে হয়। পশ্চিমবঙ্গে ১২ মাসে ১৩ পার্বন লেগেই আছে। এই অকেসান-গুলোতে রাস্তা থেকে বাসগুলি তুলে নেন। এই বাসের মালিকরা কংগ্রেসী। এরা মাঝে মাঝে থ্রেট করেন। আমি যে অঞ্চলে থাকি সেটা হল বনগাঁ-বসিরহাট রুট —বারাসাতের উপরি দিয়ে ৭৯ এ. বি. সি. বাস চলে। এই রুটে রাত্রি ৮ টার পরে আর বাস পাওয়া যায় না। বেলতলা আর. টি. এ.-র কাছে অভিযোগ করলে প্রতিকার পাওয়া যায়? বাসের মালিক ওরা। আপনি ৭ পার সেণ্ট বাস ট্রাম

১৯৮২-৮৩ সালের মধ্যে বাড়াবার যে প্রকল্প নিয়েছেন সেটা অভিনন্দনযোগ্য। তার সঙ্গে সঙ্গে প্রিভেনটিভ টেক আপের ব্যবস্থা যদি না থাকে তাহলে সরকারী প্রচেষ্টা ব্যর্থ হয়ে যাবে। প্রিভেনটিভ মেনটেনেন্স ব্যবস্থা যদি না করেন তাহলে এই চেষ্টা ব্যর্থ হয়ে যাবে। ওয়ার্কাররা কাজগুলি এ্যাসাইন করে। তাদের যে ইনফ্রাষ্ট্রাকচার দিচ্ছেন তাতে করে সবকিছু আমরা এখনো সঠিকভাবে করে উঠতে পারি নি। আমাদের অফিসাররা নীচের তলার কর্মচারীদের দোষ দিয়ে নিজেদের দায়িত্ব স্খালন করতে চান। সেদিকে আমাদের বিশেষভাবে নজর দিতে হবে। বিগত ৫ বছরে আমরা যে বাস মঞ্জুর করেছি তার ২০/২৫ পার সেন্ট বাস রাস্তায় নামে নি। বাকি ৭০/৭৫ পার সেন্ট বাসকে লেটার অব অফার দেওয়া হয়েছে। তা সত্বেও ৮০ পার সেন্ট বাস রাস্তায় নামে নি, চেসিস নেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব বাইরের রাজ্যের চেসিসের উপর নির্ভর না করে পশ্চিমবাংলার হিন্দ মোটরস কোম্পানীতে বহু মানুষ কাজ করে তাদের উপর এই চেসিসের দায়িত্ব দেওয়া যায় কিনা একটু ভেবে দেখবেন। আমাদের এই রাজ্যে প্রচুর বেকার আছে। আমাদের এই রাজ্যে বডি বিল্ডং-এর যে সংস্থা আছে তাদের দিয়ে বডি বিল্ডিং-এর কাজ করানো যায় কিনা, সেদিকেও একটু নজর দেবেন। কথা উঠেছে ওদের আমলে পরিবহন নাকি ভরতুকি দিয়ে চলত না। অতীতেও এই পরিবহনে ভরতুকি দিতে হয়েছে। গোটা ভারতবর্ষের পরিবহণ ব্যবস্থা ভরতুকি দিয়ে চলছে। গুজরাট বাদে সমস্ত রাজ্যে পরিবহণ ভরতুকিতে চলে। কাজেই পশ্চিমবাংলায় এই কথা বলে কোন লাভ নেই। এই কথা অস্বীকার করবার উপায় নেই যে পশ্চিমবাংলার যাত্রী সাধারণের অবর্ণনীয় কষ্ট হচ্ছে। এই অবস্থায় আমি আপনার কাছে আবেদন জানাব আপনি ট্রাম বাস বাড়াবার চেষ্টা করবেন। তার সঙ্গে সঙ্গে প্রাইভেট বাস রুটগুলি ন্যাশনালাইজ করবার জন্য, কলকাতার বাস সচল করবার জন্য, ঠেলা, রিক্সাগুলি কলকাতা থেকে তুলে দেবার জন্য চেষ্টা করতে হবে। এই কাজগুলি না করলে কলকাতার যাত্রী সাধারণ এই কষ্টের হাত থেকে রেহাই পাবে না। এই কথা বলে আপনার বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবাংলার পরিবহন পরিস্থিতি আজকে কোন্ পর্যায়ে এসে দাঁড়িয়েছে সেটা সকলেই বুঝতে পারছেন। এই গোটা পরিবহন পরিস্থিতির বেসিক জায়গাটার দিকে আমাদের একটু তাকানো দরকার। এই পরিবহন সংকট থেকে উদ্ধার করার জন্য ১৯৪৮

রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা, ষ্টেট ট্রান্সপোর্ট-এর সৃষ্টি হয়। কতকগুলি পারপাজকে সামনে রেখে এর সৃষ্টি হয়। ১নং হচ্ছে প্রাইভেট বাস ওনারদের জুলুম জনসাধারণের উপর চলছিল, এদের দৌরাত্মের হাত থেকে জনসাধারণকে অব্যাহতি দেওয়া— এটাই হল প্রথম উদ্দেশ্য।

একটা হচ্ছে চিপ ফেয়ার—জনসাধারণের বহনযোগ্য ক্ষমতার মধ্যে সস্তা ভাড়ায় পরিবহনের ব্যবস্থা করা। ২ নং হচ্ছে বেটার সার্ভিস এবং ৩ নং হচ্ছে ইকনমিক রিহ্যাবিলিটেশান। সি. এস. টি. সি.-র জেনারেল ম্যানেজার মিঃ চৌধুরী কয়েকদিন আগে সাংবাদিকদের আক্ষেপ করে বলেছেন ১৯৪৮ সালে যে উদ্দেশ্য নিয়ে এই সি. এস. টি. সি. গঠিত হয়েছিল আজকে তার চিত্রটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা আপনারা জানেন। স্যার, পশ্চিমবঙ্গ সরকারের প্রশাসনিক অপদার্থতার জন্য আজকে পরিবহন ব্যবস্থা কোথায় চলে যাচ্ছে সেটা সকলেই জানেন। কি চিত্র আজকে কোলকাতা শহরের। ৬৫ লক্ষ লোক যেখানে প্রতিদিন যাতায়াত করে সেখানে রাষ্ট্রীয় পরিবহন মাত্র তার ১৭.৩ পার সেন্ট বহন করে আর ৬৩ পার সেন্ট যাত্রী বেসরকারী বাসের উপর নির্ভরশীল। প্রাকটিক্যালি আজকে যাত্রীদের বিরাট একটা অংশ এই বেসরকারী বাসের উপর বা পরিবহনের উপর নির্ভরশীল—কমপ্লিটলি তাদের মারসির উপর নির্ভরশীল। কিন্তু উদ্দেশ্য তো তা ছিল না। উদ্দেশ্য ছিল উত্তরোত্তর ষ্টেট ট্রান্সপোর্টের অপচয়, লোকসান, দুর্নীতিগুলি দূরীভূত করে এফিসিয়েন্টলি এই পরিবহণ ব্যবস্থাকে পরিচালনা করা হবে। তা যদি করা যেত তাহলে প্রাইভেট বাস ওনার্সদের সঙ্গে একটা সুষ্ঠু কমপিটিসান হতে পারতো এবং তা হলে প্রাইভেট বাসের মালিকরা আজকে যাত্রীসাধারণের উপর যে দৌরাত্ম করছে সেটা করতে পারতো না। আজকে সরকারকে বাসের ভাড়া বৃদ্ধি করতে হচ্ছে অথচ সেখানে জনসাধারণ কোন সুযোগ সুবিধা পাচ্ছে না। আজকে প্রাইভেট বাস মালিকরা অন্যায় ভাবে চাপ সৃষ্টি করছে সরকারের উপর ভাড়া বাড়ানোর জন্য কারণ তারা জানে ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন শুকিয়ে যাচ্ছে এবং তাদেরই মনোপলি, ফলে তারা চাপ সৃষ্টি করছে এবং সরকারকে টারমস এ্যাণ্ড কনডিসানস্ ডিকটেড করছে। আমরা দেখলাম দুবার ভাড়া বাড়লো এবং তৃতীয়বার দেখলাম সরকার ভরতুকি দিলেন এ্যাট দি কষ্ট অব পিপলস ইনটারেষ্ট। এরজন্য দায়ী কে? এরজন্য দায়ী রাষ্ট্রীয় পরিবহনের অপদার্থতা, ব্যর্থতা। স্যার, রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন থেকে রাজ্যসরকারের কাছে একটা সরকারী প্রস্তাব এসেছে, তারা প্রাইভেট বাস ওনার্সদের হাতে

একটা মেজর অংশ তুলে দিতে চান কারণ ষ্টেট ট্রান্সপোর্টের পরিধি নাকি বেড়ে গিয়েছে তাই তারা কিছু ছেড়ে দিতে চান। প্রাইভেট বাস ওনার্সদের পোয়াবারো। স্যার, এদের উপর সরকারের কোন কনট্রোল নেই। জ্যোতিবাবু নিজেই বলেছেন, ১২০০ বাসের লাইসেন্স এরা পেয়েছেন কিন্তু তার ৫০০ চলে না। সেখানে ৭০০ বাসে কুমড়ো ঠাসা হয়ে মানুষ যাচ্ছে। এই অবস্থায় বারবার বাসের ভাড়া বাড়ছে।

[4-00—4-10 P.M.]

এই স্পর্ধা তারা পাচ্ছে কোথায়? এটা পাচ্ছে ষ্টেট ট্রান্সপোর্টের ক্যালাসনেসের জন্য, তাদের ব্যর্থতার জন্য। ফলে আজকে এই জিনিস হচ্ছে। আজকে তাদের কোথায় চলে যেতে হচ্ছে? রবীনবাবু বলতে পারবেন, আজকে ৩১ কোটি টাকার মত ভরতুকী দিতে হচ্ছে, লোকসান দিতে হচ্ছে এই ট্রান্সপোর্টের অপদার্থ প্রশাসনের জন্য। এর ফলে আজকে কোথায় চলে যেতে হচ্ছে। এর ফলে আজকে ওয়ার্লড ব্যাঙ্কের শরণাপন্ন হতে হচ্ছে, তাদের কাঠগড়ায় রাজ্য সরকারকে গলা দিতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার যা আই. এম. এফ.-এর কাছ থেকে ঋণ নিয়েছে, সেখানে জনবিরোধী টার্ম এ্যাণ্ড কণ্ডিশান চাপিয়ে দিয়েছে বলে আপনারা আলোচনা করছেন, কিন্তু আজকে আপনারাও সেই হিউমিলিটির জায়গায় চলে যাচ্ছেন, ওয়াল্ড ব্যাঙ্কের খপ্পরে পড়তে হচ্ছে ওয়াল্ড ব্যাঙ্ক যে কণ্ডিশান ইম্পোজ করেছেন তার অন্যতম সর্ত হচ্ছে যে নন্-প্রোডাক্টিভ উৎপাদনে খরচ কমাতে হবে। আর একটা হচ্ছে, জনসেবা মূলক যে সমস্ত প্রতিষ্ঠান আছে, সেই প্রতিষ্ঠানগুলি যদি লোকসানে চলে তাহলে সেখানে সরকার ভরতুকী দিতে পারে। ফলে একদিকে ওয়ারল্ড ব্যাঙ্ক থেকে লোন নিতে হবে এই পিকিউলিয়ার কন্ডিশানের জন্য এবং অন্য দিকে তাদের যে কন্ডিশানগুলি ইম্পোজ হবে তার ফলে বাসের ভাড়া বাড়বে। যদিও এই বাজেটে বাড়েনি কিন্তু পূজোর পরে বাড়বে। আবার ওয়ারল্ড ব্যাঙ্কের টার্ম এ্যাণ্ড কন্ডিশানের জন্য জনসাধারণকে তার মাশুল দিতে হবে। আজকে বিভিন্ন জায়গায় প্রাইভেট বাসগুলির অবস্থা কি? আমি মাননীয় মন্ত্রী রবীনবাবুকে বলছি যে ৮০, ৮০এ, ৮০বি—এই ৩টি বাসের রুটে ৭৬টি বাসের পারমিট আছে। আপনি খোঁজ নিয়ে দেখবেন যে ৫০ পার সেণ্ট বাস বসে থাকে। অথচ এই রুটগুলিতে কি ভাবে যাত্রী সাধারণ আছে, তারা কোন প্রতিবাদ করে না। বাস মালিকরা তাদের ইচ্ছা মত বাস বন্ধ করে দিচ্ছে এবং তার ফলে অফিস যাত্রী, সাধারণ মানুষের কি দুর্বিসহ অবস্থার মধ্যে পড়তে হচ্ছে সেটা কল্পনা করা যায় না। তারপরে ওয়েস্টেজের কথায় আসি—আপনি যখন প্রথম দিকে দপ্তর নিয়েছিলেন,

আমার মনে আছে, আপনি কিছু স্টেটমেন্ট করেছিলেন, কাগজে দেখেছি দুর্নীতির কথা, প্রশাসনের অপদার্থতার কথা সম্পর্কে। পরে অবশ্য সেটা সরকারী প্রেস নোট দিয়ে কারক্শান করা হয়েছে। আপনার কথা ছিল ৩৬টি নতুন বাস কেনা হয়েছে কিন্তু সেই বাসগুলি কোনদিন গ্যারেজ থেকে বের হয়নি। ৬ কোটি টাকার মত স্পেয়ার পার্টস লোহার দরে বিক্রয় হয়ে যাবার মত অবস্থা। এই সব জিনিষ কাগজে বেরিয়েছে। পরবর্তী পর্যায়ে ২/৩ দিন বাদে বোধ হয় হাই কম্যাণ্ডের নির্দেশে সরকারী প্রেস নোট দিয়ে সেটা কারেক্শন করা হয়েছে। আজকে অপচয় কোন্ পর্যায়ে গেছে দেখুন, যেখানে যাত্রী সাধারণের এই রকম অবস্থা, গাড়ীর এই রকম অবস্থা, সেখানে শুধু স্টেট ট্রান্সপোর্টের কর্মীদের পিক আপ করার জন্য ৭০টি গাড়ী ব্যবহৃত হচ্ছে। আজকে ৪ কোটি টাকা, অথোরাইজ টাকা, এগুলি আন-অথোরাইজ কাজে অপব্যয় হচ্ছে। কাজেই বিশৃঙ্খলা কোথায় গেছে সেটা চিন্তা করুন। বিশৃঙ্খলা কোথায় নেই? বিশৃঙ্খলা সর্বত্র রয়েছে। আজকে টাকা ড্রেনেজ হচ্ছে, বাস বেড়াচ্ছে না, অথচ আপনি কোনো কিছুই করতে পারছেন না। আজকে যেখানে মানুষ করের বোঝায়, মূল্যবৃদ্ধির চাপে দুর্বিসহ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে সেখানে ইতিমধ্যেই দুবার বাসের ভাড়া বেড়েছে, আবার ভাড়া না বাড়িয়ে অপচয় রোধ করবার চেষ্টা করুন, দুর্নীতি বন্ধ করবার চেষ্টা করুন। তা যদি করতে পারেন, তাহলে বহু কোটি টাকা লাভ হবে। আপনি শক্ত হাতে বাস মালিকদের মোকাবিলা করুন এবং রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থাকে স্বার্থক করুন। সুস্থ প্রতিদ্বন্দ্বিতার মধ্যে দিয়ে প্রাইভেট বাস মালিকদের একটা জায়গায় নিয়ে আসবার ব্যবস্থা করুন। আদারওয়াইজ সমস্ত পাপের বোঝা, অপদার্থতার বোঝা, করের বোঝা মূল্যবৃদ্ধির চাপে অতিষ্ঠ যে জনসাধারণ সেই জনসাধারণের ওপরে গিয়ে পড়বে, আবার আপনি ভাড়া বাড়াবেন। এইটুকু বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী পরিবহন খাতের যে ব্যয়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে একটা ব্যাপারে কোন সন্দেহ নেই যে, কি কলকাতা শহর, কি মফঃস্বল শহর, কি গ্রামাঞ্চল, সর্বত্র পরিবহন সমস্যা তীব্র আকারে দেখা দিয়েছে। বাসে যাত্রীদের ঝুলন্ত অবস্থায় যে চিত্র আমরা কলকাতায় দেখি সে চিত্রের ব্যতিক্রম কোথাও নেই, সর্বত্র একই চিত্র, একই দৃশ্য। তথাপি পরিবহন সমস্যার তীব্রতার কথা চিন্তা করে যদি বামফ্রন্ট সরকারের তুলনামূলক সাফল্যের

কথা চিন্তা করা যায় তাহলে আমরা দেখব যে, কংগ্রেস আমলের সাফল্যকে বিগত ৫ বছরের বামফ্রন্টের পরিবহন সমস্যার ক্ষেত্রের ভূমিকা ম্লান করে দিয়েছে। তুলনামূলক হিসাবে অবশ্যই আমাদের বামফ্রন্টের সাফল্যকে স্বীকার করতে হবে। এ বিষয়ে এখানে আমি কিছু পরিসংখ্যান রাখতে চাই, তবে আমি জানি কিছু হের-ফের হতে পারে। কারণ বিগত বামফ্রন্টের সময়ে যে পরিসংখ্যান দেওয়া হয়েছিল তার পরেও নতুন নতুন বাস বাড়ার ফলে পরিসংখ্যানের কিছু হেরফের হতে পারে। যাই হোক বিগত বামফ্রন্ট সরকারের পরিসংখ্যানটাই আমি এখানে উল্লেখ করছি। উত্তর বাংলায় ১৯৭৬ সালে কংগ্রেস আমলে বাসের সংখ্যা ছিল ২৩৭টি, সেটা বেড়ে বেড়ে বিগত পাঁচ বছরের মধ্যে হয়েছে ৪১৫টি। দুর্গাপুরে ১৯৭৬ সাল পর্যন্ত দূরপাল্লার বাসের সংখ্যা ছিল ৬৫টি, সেখানে এখন দাঁড়িয়েছে ১৫৬টি। সি. এস. টি. সি.-র দূরপাল্লার বাসের সংখ্যা ১৯৭৬ সালে কংগ্রেস আমলে ছিল মাত্র ২৪টি, তা থেকে বেড়ে বর্তমানে হয়েছে ১২৪টি। বাসের এই সংখ্যা বৃদ্ধির জন্য আমি আমাদের প্রাক্তন পরিবহনমন্ত্রী মহঃ আমিন সাহেবকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই প্রসঙ্গে আমি বলছি যে, বিগত পাঁচ বছরে তিনি গ্রামবাংলার সঙ্গে মহানগরীর যোগাযোগ করে দেবার আন্তরিক প্রচেষ্টা নিয়েছিলেন। যার ফলে উত্তর-বাংলার মুর্শিদাবাদ, বীরভূম, মালদহ প্রভৃতির সঙ্গে শহর কলকাতার যোগাযোগ গড়ে উঠেছে। এই যোগাযোগ গড়ে দেওয়ার জন্য আমি আজ তাঁকে সাধুবাদ জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তুলনামূলক পরিসংখ্যান দিয়েই বোঝা যায় যে কংগ্রেস আমলে পরিবহন সমস্যাকে যতটা গুরুত্ব দেওয়া হয়েছিল এবং যেভাবে তাঁরা এটাকে দেখেছিলেন তার চেয়ে অনেক বেশী গুরুত্ব দিয়ে বর্তমান বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টের মন্ত্রীরা পরিবহন সমস্যাকে দেখেছেন। পরিবহনের ক্রমাগত উন্নয়ন-মূলক কাজই এটা প্রমাণ করছে। এই প্রসঙ্গে আমি একটা বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা কিছুদিন আগে সংবাদপত্রে দেখলাম যে, পরিবহন ব্যবস্থার সম্প্রসারণের ক্ষেত্রে একটা মস্ত বড় বাধা নাকি দেখা দিয়েছে, ওয়ারল্ড ব্যাঙ্কের টাকা পাওয়া যাচ্ছে না, কারণ নাকি আমাদের স্টেট ট্রান্সপোর্টের বাড়তি কর্মচারীর সংখ্যা। এটাই নাকি আজকে বাধা হয়ে দাঁড়িয়েছে। তবে হ্যাঁ আমাদের বাস প্রতি বাড়তি কর্মচারী নিশ্চয়ই কিছু আছে। ড্রাইভার কণ্ডাক্টার থেকে আরম্ভ করে সব রকমের কর্মীই কিছু কিছু বেশী আছে। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহনের একটা বাসের পেছনে ১৪ জন

করে কর্মী কাজ করছে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে বাস প্রতি ১৫ জন কর্মী আছে এবং কলকাতা রাষ্ট্রীয় পরিবহনে এক একটা বাসের জন্য ১৭ জন করে কর্মচারী আছে। এটা নিশ্চয়ই বাড়তি সংখ্যা, এতে কোনো সন্দেহ নেই। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব যে, পরবর্তীকালে বাসের সংখ্যা বাড়াবার সময়ে আবার নতুন করে কর্মচারী নিয়োগ না করে এই বর্ধিত মাত্রার কর্মীদের কাজে লাগাতে হবে। সে সময়ে হয়ত ইউনিয়নগুলি দাবী তুলবে নতুন কর্মী নিয়োগ করতে হবে, বর্তমানে প্রচলিত হারের চেয়ে বেশী কাজ একজন কর্মীর ওপরে চাপানো চলবে না ইত্যাদি। সেই চাপের কাছে মন্ত্রী মহাশয় যেন নতি স্বীকার না করেন এবং তিনি নতি স্বীকার করবেন না, এটাই আমরা আশা করব। সব রকম স্টাফই বাড়তি আছে, ড্রাইভার কণ্ডাক্টার বাড়তি আছে এবিষয়ে কোনো সন্দেহ নাই। তাদের যাতে কাজে লাগানো যায় তার জন্যই আমি এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

এর আগে আমাদের বন্ধু কংগ্রেস (ই) দলের কাশীনাথ মিশ্র বললেন যে, রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে প্রতি বছর লস হচ্ছে। প্রতি বছর যে লস যাচ্ছে সে কথা মন্ত্রী মহাশয় নিজেই বলেছেন এবং তিনি তা পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিয়েছেন। সুতরাং লস যে যাচ্ছে সে বিষয়ে কোনো সন্দেহ নাই। তবে আমি এখানে একটা কথা বলব যে, সমস্ত কিছু বাদ দিয়েও একটা জিনিষ জেনে রাখা দরকার, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যে হারে বাসের ভাড়া চালু আছে তার চেয়ে পশ্চিম বাংলার হার অনেক কম।

( এই সময়ে লাল আলো জ্বলে ওঠে )

আমার সময় শেষ হবার সঙ্কেত আমি পেয়েছি, সেইজন্য আমার বক্তব্যও সংক্ষিপ্ত হয়ে আসছে। আমি মন্ত্রী মহাশয়কে একটু মফঃস্বলের দিকে দৃষ্টি দিতে অনুরোধ করব। মফঃস্বলের দিকে আমরা দেখছি আর, টি. এ.-কে এখনো যে জায়গায় রাখা হয়েছে তাতে তার কোনো ক্ষমতা নেই। সে শুধু কিছু পেনালটি করতে পারে, আর কিছু করতে পারে না। এই অবস্থা রয়েছে। তার হাতে যদি ক্ষমতা না দেওয়া হয় তাহলে প্রাইভেট বাসের মালিকদের নিয়ন্ত্রণ করা যাবে না। কারণ প্রাইভেট বাসের মালিকদের নিয়ন্ত্রণ করার ক্ষমতা আর. টি. এ.-র নেই। সুতরাং এদিকেও আজকে একটু দৃষ্টি দিতে হবে।

[4-10—4-20]

আমি আর একটি বিষয়ে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি সেটা হচ্ছে, আমরা দেখেছি, কেন্দ্রীয় মন্ত্রী ঘোষণা করেছিলেন যে ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত জাতীয় জলপথ হিসাবে ঘোষণা করার কথা। এই ব্যাপারটি কার্যকরী করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে দিল্লীর সঙ্গে যোগাযোগ করতে হবে যাতে করে ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত এই জাতীয় জলপথটি ঘোষণা করা হয়।, তাহলে অন্ততঃ পরিবহন ব্যবস্থার উন্নতি হয় বিশেষ করে মাল পরিবহনের ক্ষেত্রে। ট্রাম বাড়ানোর কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতির মধ্যে আছে। কিন্তু ট্রামের এই স্লথগতিকে তীব্রতর করার জন্য আমার একটি প্রস্তাব আছে। অনেক সমস্যা কলিকাতার রাস্তাঘাটে আছে। সুতরাং ট্রামের সাথে যদি প্যান্টোগ্রাফ লাগিয়ে দেওয়া যায় তাহলে ট্রামকে আরোও দ্রুতগামী করা যায় কেননা এখন গতির যুগ। সেইদিকে লক্ষ্য রেখে ট্রাম পরিবহন ব্যবস্থার আমূল পরিবর্তন করতে হবে, আধুনিকীকরণ করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যেন এইদিকে দৃষ্টি দেন। তারপর সুন্দরবন এলাকার কথা বলি। এখানে কি জলপথ, কি স্থলপথ সর্বত্রই সমস্যা আছে। হাজার হাজার দরিদ্র মানুষকে নানান কাজের জন্য কি মধ্যবিত্ত, কি নিম্ন মধ্যবিত্ত,—সবাইকেই মহানগরীর সঙ্গে যোগাযোগ রাখতে হয়। কিন্তু পরিবহন ব্যবস্থা অপ্রতুল হওয়ার জন্য ওখানকার জনসাধারণের দুর্গতির অন্ত নেই। তাই এই দিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এরপর আমি মাননীয় রাষ্ট্রমন্ত্রী শিবেনবাবুকে অনুরোধ করবো। মুর্শিদাবাদ জেলা হচ্ছে না উত্তরবঙ্গ, না দক্ষিণবঙ্গ, মাঝামাঝি জায়গায় অবস্থিত। উত্তরবঙ্গের পরিবহনের অগ্রগতি ঘটছে, বাস বাড়ছে এবং এটা কুচবিহার, জলপাইগুড়ির মধ্যে সীমাবদ্ধ থাকে। কিন্তু দুঃখজনক বিষয় হলো,—মুর্শিদাবাদের সঙ্গে যোগাযোগ রক্ষা করছে ফরাক্কা—এই ফরাক্কা পার হলেই উত্তরবঙ্গে যাওয়া যায়—তাই কলিকাতার সঙ্গে উত্তরবাংলার যোগাযোগ যেমন অপরিহার্য তেমনি মুর্শিদাবাদের সঙ্গেও কলিকাতার যোগাযোগ অপরিহার্য নানান কারণে। এই দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো। এছাড়া মন্ত্রীরা যে যে জেলা থেকে এসেছেন সেই সেই জেলার যেন মন্ত্রী না হয়ে যান। গোটা রাজ্যের মন্ত্রী হিসাবে সামগ্রিকভাবে চিন্তা-ভাবনা করতে হবে। এই অনুরোধ আমি রাখছি। আর একটি ব্যাপারে বলছি, কলিকাতার পরিবহনের ক্ষেত্রে তীব্র সমস্যা থেকে গেছে। এই সমস্যা দিল্লীর মতনও নয়, বোম্বের মতনও নয়। এই সমস্যা প্রচণ্ড

রকমের। এই সমস্যার সমাধান করা দরকার। রোড ন্যাশানালাইজেসানের দিকেও দৃষ্টি দিতে হবে। আজকে মানুষের যে জীবনযাত্রা সেইদিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পরিশেষে যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। আজকে পরিবহনের অবস্থা পশ্চিমবাংলায় কি হয়েছে? আমার পূর্ববর্তী সদস্য খুব ভালোভাবেই উল্লেখ করেছেন। পশ্চিমবাংলার মানুষ বিশেষ করে কলকাতার এবং আশে-পাশের জেলাগুলির মানুষেরা বুঝতে পারছেন যে পরিবহন ব্যবস্থা কিভাবে ভেঙে পড়ছে এবং এই দপ্তর আছে কিনা সে সম্বন্ধে সন্দেহ প্রকাশ করছে। আমার আগের এক সদস্য জেলার বাস বন্ধ হওয়ার কারণে তিনি অশোকবাবুকে দায়ী করেছেন এবং বলেছেন যে ইউনিয়ানের ঝামেলায় বাস বন্ধ হয়ে যাচ্ছে। আমার মনে হয় উনি কোন খবর রাখেন না। আমার জেলায় বিশেষ করে ১৯৭৬ সালের ডিসেম্বর অবধি যে বাসগুলি চলতো তারপর শতকরা ৬০টি বাস কমে গেছে। আজকে মানুষের সংখ্যা যত বাড়ছে রুটে বাসের সংখ্যা তত কমে যাচ্ছে।

জেলা পরিবহন কর্তৃপক্ষ অকেজো হয়ে বসে আছে। কোন কথা বলতে পারছেন না এবং এর কোন প্রতিকার হচ্ছে না। কোন কোন জায়গায় কোন কোন রুটের বাস আজকে চলছে, কোন কোন রুটের বাস চলছে না। কয়েকদিন আগে দেখলাম আমাদের হুগলী জেলার আরামবাগ থেকে বদনগঞ্জ ১১নং রুট প্রায় ১৫ দিন আগে বন্ধ হয়ে গেছে। আমি জানি না, পরিবহন মন্ত্রী মহাশয় সে খবর জানেন কিনা? সেই রুটেতে কামারপুকুরের অনেক ছাত্র পড়তে যায়, তারা কলেজে যেতে পারছে না। বিভিন্ন স্কুল কলেজের ছাত্র পড়তে যেতে পারছে না, পরিবহন কর্তৃপক্ষ নীরব রয়েছেন, একটা কথাও বলছেন না। এই হচ্ছে সারা পশ্চিমবঙ্গের অবস্থা। কলকাতার অবস্থা আপনারা নিজের চোখেই দেখছেন। বাসে করে অফিসে আসতে গেলে, যদি বেলা ১০ টায় এ্যাটেনডেন্স হয় তাহলে পৌনে আটটায় মানুষকে বাসের জন্য লাইন দিতে হচ্ছে। আমি জানিনা কত জন সদস্য অতীতে এ দৃশ্য দেখেছেন যে, বাসের জন্য মানুষ লাইন দিয়ে দাঁড়িয়ে আছে? মিনিবাস কিছু কিছু যাচ্ছে। মিনিবাসে যেখানে ২৬/২৭ টি সিট দেখা যাচ্ছে সেই মিনিবাসে প্রায় ৬০/৭০ জন ঢুকে যাচ্ছে মাথা নীচু করে। ঠিক

যেমন আমরা বৃটিশ আমলে মাথা নীচু করে হাঁটতাম। আশ্চর্য্যের কথা, এই মিনিবাসের অর্ধেক ট্যাক্স পরিবহন কর্তৃপক্ষ নিয়ে থাকে, ট্যাক্স নেবার কারণ হচ্ছে, মিনিবাস হচ্ছে মানুষ বসে যাবে বলে। এর আগে মিনিবাসের ভাড়া বাড়াবার কথা বলায় মহম্মদ আমীন সাহেব মালিকদের বলেছিলেন, ভাড়া বাড়ান হবে না, আমাদের সঙ্গে চুক্তি করুন, অন্যভাবে ব্যবস্থা করে দেব, যতজন ইচ্ছা গাড়ীতে চাপাবেন, আমরা পিছনে আছি, পুলিশ কিছু বলবে না। আজকে সেই ব্যবস্থাই হয়েছে। আজকে মানুষকে ছাগলের মত যাতায়াত করতে হচ্ছে। এই ব্যবস্থা হয়েছে, মন্ত্রী মহাশয় চুপ করে দেখছেন। পিছন দিক দিয়ে সমর্থন করছেন। সারা পশ্চিমবঙ্গে এই ভাবে মিনিবাস চলছে। তারপর প্রত্যেকটি জায়গায় প্রাইভেট বাস মালিকরা বাস বন্ধ করে দিচ্ছে পরিবহন কর্তৃপক্ষের সমর্থন পেয়ে। মালিকরা ইচ্ছামত বাস বন্ধ করে দিচ্ছে, এর প্রতিবাদ করবার ক্ষমতা নেই, পরিবহন মন্ত্রী মহাশয় চুপ করে দেখছেন, কিছু বলতে পারছেন না। তারপর ষ্টেট ট্রান্সপোর্টের দু-একটি কথা আপনাদের সামনে রাখছি। ষ্টেট ট্রান্সপোর্টে লোকসান বৃদ্ধি হয়েছে। অনেক মাননীয় সদস্য বলেছেন লোকসান কংগ্রেসের আমল থেকেও বেড়েছে। কিন্তু লোকসানের টাকাটা বেড়ে কোথায় পৌছেচে তার চিন্তা কেউ করেছেন? লোকসান ছাড়া প্রায় ৮/১০ কোটি টাকা পশ্চিমবঙ্গের পাবলিক ভিকলস ডিপার্টমেন্টের কাছে ধার আছে, পাবলিক ভিকলস ডিপার্টমেন্ট বার বার চাওয়া সত্বেও টাকাটা দিচ্ছেন না। আপনারা জানেন বিভিন্ন জায়গা থেকে গাড়ী নিয়ে আসা হয়েছে, হিন্দুস্থান মোটর, টাটা, লেল্যাণ্ড। কিভাবে ব্যাকডোর দিয়ে ব্যবস্থা করা হয়েছে জানেন? হিন্দুস্থান মোটর ৩৪ খানা গাড়ী দিয়েছিলেন, সেই ৩৪ খানা গাড়ী যদি খারাপ হয়ে যায় তাহলে ডিপোয় সারাতে হবে এই রকম এগ্রিমেন্ট করা হয়েছিল। তার স্পেয়ার পার্টস কর্তৃপক্ষ দেবেন। স্পেয়ার পার্টস না দেওয়ার জন্য সেগুলি নীলাম হয়ে যাচ্ছে। গাড়ী যতদিন চলবার কথা তা ৮ বছরের জায়গায় ৫ বছর করা হয়েছে অথবা ৪ লাখ মিটার পথ চলবার পর গাড়ী বসবে। কিন্তু সিঙ্গল ডেকার গাড়ী হিন্দুস্থান মোটর থেকে কিনে আনা হয়েছে, এক বছর থেকে দেড় বছরের মাথায় তাদের বসিয়ে দেওয়া হচ্ছে। স্পেয়ার পার্টসের কোটি কোটি টাকা নষ্ট হচ্ছে। কোটি কোটি টাকার স্পেয়ার পার্টস ডিপোয়, মেন ডিপোয় পড়ে আছে। জং ধরে যাচ্ছে, তারপর সেগুলি নীলাম হচ্ছে। জেনারেল ম্যানেজার, ডেপুটি জেনারেল ম্যানেজার কেন চলে গেলেন? এ ব্যাপারে বিশ্বব্যাঙ্ক ৫৩ কোটি টাকা দেবেন বলে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, এর মধ্যে বোধ হয় অর্ধেক টাকা পাওয়া গেছে।

[4-20—4-30 P.M.]

আমি মনে করি আর অর্দ্ধেক টাকা এই ভাবে জলে যাবে। সেজন্য আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করব, তাঁর প্রত্যেকটি ডিপার্টমেন্ট, প্রতিটি ডিপোর কোটি কোটি টাকার জিনিষ কেন নীলাম হয়ে যাচ্ছে তা যেন উনি তদন্ত করে দেখেন। এখানকার বাস তৈরীর জন্য লক্ষৌয়ের ফ্যাক্টরীতে অর্ডার দিলেন। সেখানকার বাস এখানে আসে যদি কিনা এখানকার অফিসাররা গ্রীন সিগন্যাল দেন তবে। সেই গাড়ী আসার কিছু দিনের মধ্যেই ক্যানসেল করতে হয়। সরকারী কর্মচারী এবং পরিবহন বিভাগের অফিসাররা এর চক্রান্তে জড়িয়ে আছে, এগুলি বন্ধ না করতে পারলে পরিবহন বিভাগ একেবারেই ভেঙ্গে পড়বে। সে কারণে, আমি এই ব্যয়-বরাদ্দের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। সেই সঙ্গে সর্বশেষে একথাও বলি যে, পশ্চিমবঙ্গের পরিবহন বিভাগ হচ্ছে একটা রুগ্ন বিভাগ।

**শ্রীরবীন মুখার্জী**ঃ মাননীয় স্পীকার মহোদয়, আমি মূলতঃ কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অপর কয়েকটি বিষয়ের উপরে কোন আলোচনা বা জবাব দেওয়ার প্রয়োজন নাই। আলিমুদ্দিন স্ট্রীটের বাড়ীর ব্যাপারে ওঁদের যদি কোন এ্যালার্জী থাকে তাহলে তার চিকিৎসার উপায় আমার জানা নেই বা বলতে পারব না। প্রতিটি বাজেটের উপরে আলোচনা প্রসঙ্গে কথায় কথায় ওঁরা কোটি কোটি টাকা ওখানে গিয়েছে বলে গেছেন। কিন্তু সত্যি সত্যি যদি তা যেত তাহলে তো ঘর ভর্তি হয়ে যেত। কিন্তু এই কথা বলে মানসিকতার কোন উন্নতি বা সত্যিকারের কোন উপকার কি হতে পারে? ওঁদের জেনে রাখা ভাল যে আলিমুদ্দিন স্ট্রীট-এর ঐ বাড়ী হচ্ছে পশ্চিমবাংলার সমস্ত রাজনৈতিক জীবনের স্নায়ুকেন্দ্র থ্রু স্ট্রাগেল এটা ক্রমান্বয়ে গড়ে উঠেছে। সুনীতিবাবুর বক্তব্য নিয়ে আমি কিছু বলব। যে কাট মোশান দেওয়া হয়েছে সেগুলোর উপরে আমি বক্তব্য রাখব। ওঁদের মধ্যে সুব্রতবাবুর বক্তব্যের জের টেনে বলি, এন. বি. এস. টি. সি.-তে ১৯৭২ সালে ২।। হাজার লোককে ভর্তি করা হয়েছিল, সেটার প্রয়োজন আসলে ছিল কিনা তা ভেবে দেখা হয়নি। তার কোন ক্যাটাগোরীর পক্ষে উপযুক্ত, সংশ্লিষ্ট ডিপার্টমেন্টের যোগ্য কিনা, তাও খতিয়ে দেখা হয় নি। কেবলমাত্র সিগারেট এবং দেশলাই-এর বাক্সে নাম লিখে ওঁরা নিজেদের ২।। হাজার লোককে এন. বি. এস. টি.-তে ঢুকিয়ে দিয়েছিলেন। সেই লোড আমাদের এখন বহন করতে হচ্ছে। এতে কি লোকসান হবে না?

এই প্রসঙ্গ উল্লেখ করার কোন ইচ্ছা আমার ছিল না। অনেক মাননীয় সদস্য লোকসানের কথা বলেছেন, সেজন্য আমি বলতে বাধ্য হলাম।

হিন্দ মোটর সম্পর্কে কেউ কেউ দুঃখ প্রকাশ করেছেন যে, এ রকম একটা সংস্থা থাকা সত্ত্বেও কেন পশ্চিমবাংলার বাইরে অশোক লেল্যাণ্ড প্রভৃতির কাছে অর্ডার দেওয়া হল বলে। আপনারা জানেন, সাধারণভাবে বিশ্ব ব্যাঙ্কের যে সমস্ত কন্‌ভেন্ট আছে, সেই অনুযায়ী টেণ্ডার কল করতে হয়। সেই অনুযায়ী, লোয়েস্ট টেণ্ডারের ভিত্তিতে এগুলি করা হয়েছে। তবে আমি গোড়াতেই বলেছি, এরকম ইচ্ছা আমাদের ছিল না। সুব্রতবাবু যার সঙ্গে যুক্ত আছেন, সেই সংস্থার ব্যাপারে তিনি প্রণববাবুর কাছে দরবার করেছেন যে, এই কোম্পানীর চ্যাসিস্ কেনার ফলে যুবকশ্রেণীর সর্বনাশ হয়ে গেছে। চিঠি আমার কাছে আছে, তাঁরা যে মেমরেণ্ডাম দিয়েছেন, তার চিঠি আমার কাছে আছে। এতে যুবকশ্রেণীর সর্বনাশ হয়ে গেছে বলে বলা আছে। পরবর্তীকালে তিনি দিল্লীতে গিয়ে দাবী করেছেন, ব্যাঙ্ক লোন মকুব করা হোক, তাদেব সাহায্য করা হোক। যে ছেলেদের কথা তিনি বলেছেন, তারা ওঁদেরই দলের লোক। কাজেই, একদিকে বলছেন, পশ্চিমবাংলা, পশ্চিমবাংলা, আর একদিকে যাঁরা ট্রাক কিনেছেন, তাঁদের জন্য চোখের জল ফেলেছেন দিল্লীতে গিয়ে। চিঠিতে লেখা হয়েছে, ওদের রক্ষা করুন। হাওড়া জেলা থেকে নির্বাচিত একজন মাননীয় সদস্য বর্ধমানের কথা উল্লেখ করলেন। আলোচনার সময়ে তাঁর প্রধান বক্তব্য ছিল দুর্নীতি নিয়ে। কিন্তু যে জায়গায় ওঁরা যুক্ত আছেন, তাঁরা আমার কাছে মেমোরেণ্ডাম দিয়েছেন। বর্ধমানের বাসের মালিক, আই. এন. টি. ইউ. সি., সি. আই. টি. ইউ. মিলিত ভাবে আমার কাছে মেমোরেণ্ডাম দিয়েছেন। তাঁরা কি করে বাস ব্যবস্থার উন্নতি করা যায়, রাস্তাঘাটের উন্নতি করতে হবে ইত্যাদি দাবী করে উল্লেখ করেছেন। আরও লিখেছেন, বাসের রিয়েল ফেয়ার আদায় করা যাচ্ছে না। কিছু লোক বদমায়েশী করে চলেছে বাসের মধ্যে, বাসের মধ্যে ছিনতাই করছে, তাদের কাছ থেকে রিয়েল ভাড়া আদায় করা যায় না—এসব তাঁরা উল্লেখ করেছেন। আর একজন মাননীয় সদস্য বলেছেন যে, আমরা নাকি ভাড়া বৃদ্ধি করার পরিকল্পনা দিয়েছি। এ ব্যাপারে আমি ওপেন স্টেটমেন্ট দিয়েছি। আই. এন. টি. ইউ. সি.-এর মধ্যে সুব্রতবাবু যুক্ত আছেন, তিনি ওঁদের বলেছেন যে, পশ্চিমবাংলায় রেট এত কম যে এই ভাড়ায় ব্যবসা চালান যায় না, ভাড়া বাড়াতে হবে। এবং এ ব্যাপারে উক্ত সংস্থা আমার কাছে জয়েন্ট পিটিশান করেছে। যে ব্যাপারে

আমরা কোন সিদ্ধান্ত নিই নি, সেখানে ওঁরা সিদ্ধান্ত নিয়ে বসে আছেন। আর এখানে অন্য সুরে কথা বলছেন। অনেক সদস্য পরিবহনে বিরাট লোকসানের কথা সম্বন্ধে বলেছেন। সি. এস. টি. সি. যে লোকসানে চলছে, তাতে কোন সন্দেহের অবকাশ নেই। কিন্তু একটা বেসিক কথা ওঁরা মানেন না, সেটি হচ্ছে যে, এই রাজ্যে পরিবহন চলছে সাবসিডির ভিত্তিতে। আমি মনে করি না একে লাভের জায়গায় নিয়ে যেতেই হবে, আমাদের নীতি তা নয়। সাবসিডি নিয়ে যে সংস্থা বর্তমানে চলছে, তাতে এখুনই লাভের জায়গায় নিয়ে যাওয়া সম্ভব নয় বলে মনে করি। এখানে মৌলিক নীতিই হচ্ছে সাবসিডি দিয়ে একে চালান। আপনারা যদি আর একটু ভেবে দেখেন, তাহলে সহজেই বুঝতে পারবেন, আজকে কেন এই সংস্থাকে এই ভাবে চলতে হচ্ছে, কেন এর দায়ভার আমাদের গ্রহণ করতে হচ্ছে। এ ব্যাপারে বলতে হয়, এটা আগে থেকেই লোকসানে চলছে।

[4-30—4-40 P.M.]

এই ধরণের লোকসান বারেবারে হচ্ছে এবং হবে এই কারণে। আপনারা ভুলে গেলেন কেন যে কি পরিমাণ পেট্রোল এবং ডিজেল প্রভৃতির দাম বেড়েছে। আপনারা ভুলে গেলেন কেন যে আমরা রাজস্ব থেকে শ্রমিক-কর্মচারীদের মুক্ত করেছি এবং তাদের দায় ভার আমরা গ্রহণ করেছি। আমরা সিদ্ধান্ত নিয়েছি যে কেন্দ্রীয় সরকারী হারে আমরা ডিয়ারনেস দেব। আমরা ওয়েজেস, পে-স্কেল এবং স্যালারি ইত্যাদি বাড়িয়েছি। আমাদের সঙ্গতির সার্ভিস কণ্ডিশনের মধ্যে যতখানি উন্নতি করা সম্ভব তার চেষ্টা করেছি। যদি সমস্ত দিকের হিসাব রাখেন তাহলে দেখবেন আমি গোড়ায় যেটা বলেছি সেটা হচ্ছে সাবসিডাইজড্। এর মধ্যে প্রধান অংশ নিশ্চয় আছে। ১৯৭২ সালে যখন শুরু হয়েছিল তখনই লোকসান হয়েছিল ৭ কোটির মত। এখন সেই লোকসান দাঁড়িয়েছে ১৬ কোটির মত। আপনারা বলেছেন আমরা এত লোকসান দিচ্ছি কেন? এই ১০ বছরে, ১২ বছরে কত গুণ দাম বেড়েছে সেটা আপনারা দেখুন। টায়ার, স্পেয়ার পার্টসের কত গুণ দাম বেড়েছে সেটা দেখুন। আমি গোড়াতেই বলেছি যে শ্রমিক কর্মচারীদের দাবি-দাওয়া আমাদের আছে এবং সেটা আমরা বহন করতে বাধ্য। আমি মাননীয় সদস্যের সঙ্গে একমত যে ন্যাশানালাইজ করতে হবে এবং তারজন্য চেষ্টা করতে হবে যাতে অঙ্কের পরিধি হাত ছাড়া না হয়ে যায়। সেই সঙ্গে মাননীয় সদস্যকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে উনি এমন একটা রাজ্যের কথা বলুন যে রাজ্যে লাভ চলছে? একটা রাজ্য যেমন মহারাষ্ট্রের কথা বললেন কিন্তু সেই মহারাষ্ট্রে লোকসান হচ্ছে আমি জানি।

আমার কাছে ইউ. পি.-র ফিগার নেই। আমি কিছুদিন আগে দিল্লীতে গিয়েছিলাম—যেখানে কোটি কোটি টাকা ইন্‌ভেষ্ট করা হয়েছে সেই দিল্লী শহরেও লোকসান চলছে। কিছুদিন আগে মাদ্রাজে গিয়েছিলাম সেখানেও লোকসান চলছে। আর কি বলব? মেট্রোপলিস যে সব জায়গা বোঝায় প্রত্যেকটি জায়গায়—যেমন ধরুন গুজরাটে—আমি সেখানে গিয়েছিলাম, গিয়ে দেখলাম সেখানেও লোকসান হচ্ছে। এটা ঠিক কথা যে attitude towards people, passanger and workers প্রতি থাকে তাহলে যারা সবাই ধরুন যদি বাস কিনে ফেলেন তাহলে সবাই ধনী হয়ে যাবে—এই ধারণা আমি অন্ততঃ করি না। আমরা পশ্চিমবঙ্গের পরিবহন ব্যবস্থাকে সেই জায়গায় নিয়ে যেতে চাই না—it is a matter of policy. এটা নিশ্চয় অস্বীকার করতে পারি না। আমরা জানি অনেক জায়গায় যে ত্রুটি আছে সেই ত্রুটিগুলি দূর করতে হবে। সেই ত্রুটিগুলি দূর করার জন্য যা করণীয় সেই সম্পর্কে আমাদের দৃষ্টি অত্যন্ত সজাগ এবং প্রখর রাখতে হবে। সেই সম্পর্কে আমরা সতর্ক আছি। আমি আপনাদের সঙ্গে একমত যে এখানে অসুবিধা আছে। কাজেই এটা বুঝতে হবে লোকসান খাতে বলতে যেটা বোঝায় এখানে সেটা ঠিক বোঝান হয় নি। ওনারা বললেন ৩৫ খানা বাসের কথা। সুব্রতবাবু যার ব্রীফ নিয়েছেন যেটা আমি উচ্চাবন করতে চাই না। সেই ৩৫ খানা বাস যা কেনা হয়েছিল ১৯৭৬ সালে তখন আমরা আসিনি। সেক্ষেত্রে দেখা গিয়েছিল যে স্পেয়ার পার্টস কিনেও লোকসানের ডুগডুগি বাজিয়েছিল অথচ কোন বাস রাস্তায় বেরুল না। আজকে আপনাদের জেনে রাখা ভালো যে কংগ্রেসী আমলের যে বাস কেনা হয়েছিল সেগুলি মডিফিকেশান করে পরে অনেক রকম বিধিব্যবস্থা করে সেই বাসগুলিকে রাস্তায় নামান হয়েছে। এবং কোন বাসই ১ লক্ষ কিলোমিটারের নীচে রান করেনি। এখনও কিছু বাস চলছে। কাজেই নিজেরা জেনেও ব্রীফ যদি নেন তার কেস রাখতে পারেন না। আরেকটা কথা হচ্ছে কবে থেকে ঠিক হল যে আনঅথরাইড্ স্টেট বাসে পিক্ আপ সার্ভিস থাকবে? কবে থেকে স্টেট বাস আবার আনঅথরাইজড্ হল? যেদিন থেকে পিক আপ বাস চালু হল সেদিন থেকেই পিক আপ সার্ভিস আছে।

আপনারা যে বললেন ৪ কোটি টাকার মত ব্যয় হয়েছে—এসব কোথা থেকে পান, কে আপনাদের দেয়? আমার রিজয়েণ্ডার আছে যেটা বুর্জোয়া কাগজে বেরিয়েছে। ৪ কোটি টাকার ব্যাপার সেটা হচ্ছে Annual Costing Variations-এর জন্য। তবে এটা ঠিক কথা যে খানিকটা ন্যাশনালাইজেশান করার চেষ্টা করছি। এর মধ্যে স্পেয়ার পার্টস আছে এবং এগুলি নিয়ে দাম

হবে ৪ কোটি টাকার মত। এই যে বললেন ৪ কোটি টাকার মত তেল খরচ হয়ে যাচ্ছে—এসব কোথায় পেলেন? যা হোক যে প্রসঙ্গগুলি বললেন আমি সাধারণ-ভাবে সেই কয়েকটি কথার জবাব দেবার চেষ্টা করলাম। এটা মনে রাখতে হবে পরিবহন ব্যবস্থা একটা সুখকর জায়গায় আছে একথা বলছি না এবং আগামী দিনে যে হবে সেকথা বলছি না এর জন্য একটু গভীরে প্রবেশ করতে হবে। কোলকাতা সহ পশ্চিমবঙ্গের ব্যবস্থা অত সহজ নয়। দিল্লী, বম্বে, মাদ্রাজে রোড কভারেজ কতটা, ওপেন স্পেস কতটা আমরা জানি; অর্থাৎ সেখানে এটা ২০-২৫-৩০, যা কোলকাতায় নেই। এজন্য আমরা কি করবো? বাড়িগুলি কি সমস্ত ভেঙে দেবো? এগুলি সব ঐতিহাসিক ঘটনা এবং অনেক দিন থেকে হচ্ছে। এর পরিবর্তনের অনেকগুলি পদ্ধতি আছে তা গ্রহণ করতে হবে। এর ব্যাপকতা ভয়ানক, এর কোন সীমা পরিসীমা নেই এবং এর দায়িত্ব কোন ব্যক্তি নিতে পারবেন না। কোলকাতায় কিছু ট্রাম, বাস বাড়ান হল, কিন্তু তাতে কি কোলকাতার সমস্যার সমাধান হবে? তা হবে না। এর এনটায়ার ব্যবস্থার কথা চিন্তা করতে হবে। হাওড়া শেয়ালদা দিয়ে কোলকাতা শহরে যে পরিমাণ লোক আসে সেটাও চিন্তা করতে হবে। এটা টেকনিক্যালি সম্ভব নয় তাদের জন্য ভাল ট্রান্সপোর্টের ব্যবস্থা করা। কাজেই সেট আপের পরিবর্তন করতে হবে। একটা দৃষ্টিভঙ্গী রেখে পরিকল্পনার মাধ্যমে কাজ করতে হবে। ইনসাইড ক্যালকাটা আমাদের মাটির তলা দিয়ে রেল যাবে—মেট্রো রেল। কিন্তু তাতেও সমস্যার সমাধান হবে না। ইট উইল not touch even the fringe of the problem. এতে দেশের কোটি কোটি টাকা খরচ করে কি হবে জানিনা। এক্সপার্ট ওপিনিয়ন হচ্ছে সার্কুলার রেল করা। এ বিষয়ে আপনাদের সহযোগিতা চাই।

**মিঃ স্পীকার:** নির্ধারিত সময়ের মধ্যে হবে না বলে হাউসকে অনুরোধ করছি আপনারা আধ ঘন্টা সময় বাড়িয়ে দিন। আশা করি সকলের সমর্থন আছে।

[4-40—4-54 P.M.]

আমি সমস্যার দিকে দৃষ্টি আকর্ষণ করছি এইদিক থেকে যে এটা আমাদের পশ্চিমবঙ্গবাসী সমস্ত মানুষের সমস্যা। সার্কুলার রেলটা যাতে হয় সেজন্য বিরোধী দলের সদস্যদের আমি সাহায্য চাচ্ছি। এতদিন হয়নি, নতুন করে যদি হয় দেখা যাক চেষ্টা করে। সেটা আমাদের করতে হবে। শুধু রেল পরিবহনের ব্যাপার নয়, শুধু বাস ট্রামের ব্যাপার নয়, এর সঙ্গে সঙ্গে জল পথ পরিবহন ব্যবস্থা উন্নতি

করা দরকার। মানুষের কাছে অত্যন্ত পপুলার হয়েছে এই ফেরী সার্ভিস। আমাদের সেটাকে আরো উন্নত করতে হবে, আরো বাড়াতে হবে তারও পরিকল্পনা হাতে নিয়েছি। আমরা বাগবাজার শোভাবাজার থেকে আরম্ভ করে মেটিয়াব্রুজ পর্যন্ত দ্রুত গতিতে কি পরিমাণ পরিবহন এখনই আমরা করতে পারি তার পরিকল্পনা হাতে নিয়েছি। এলাহাবাদ থেকে হলদিয়া পর্যন্ত জলপথ হিসাবে ঘোষণা করা হয়েছে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে, যদি ভাগাভাগি করে করতে হয় তাহলে কেন্দ্রের সঙ্গে বসে সম্মিলিতভাবে এটা করতে হবে। কিন্তু ছোট্ট পরিধির মধ্যে সমস্ত সমস্যার সমাধান হবে না। কাজেই এগুলি সামগ্রিকভাবে দেখে এই কাজগুলি করতে হবে।

পরিশেষে ট্রাম বাস কলকাতার কথা বাদ দিলে এই বিষয়ে কোন সন্দেহ নেই যে আমাদের পশ্চিমবঙ্গে ১১ আনা কেন ১৫ আনা সার্ভিস হচ্ছে প্রাইভেট বাসের। সেখানে অনেক সমস্যা দেখা দিয়েছে। এই বিষয়ে কোন সন্দেহ নেই যে বহু জায়গায় ৩ ভাগে কোথাও শতকরা ৫০ ভাগ, কোথাও শতকরা ৬০ ভাগ, কোন কোন রুটে শতকরা ৪০ ভাগ বা তারও কম বাস চলছে। এটা বাস্তব ঘটনা। নিয়ম অনুযায়ী তা চলার কথা নয়। বাসগুলি কেন ফেলে রেখে দিয়েছে, রাস্তায় নামাচ্ছে না কেন, তারজন্য ব্যাঙ্কের টাকা গুনতে হচ্ছে তবুও ফেলে রেখে দিচ্ছে কেন তারজন্য আমি তাদের সঙ্গে মিট করেছি অনেকবার। তারা যেটা বলেছে সবটাই সত্য কথা নয়, কিছু কিছু ব্ল্যাক মেলিং আছে। কিন্তু বর্তমানে যে পরিমাণে লাভ হত সেই পরিমাণে লাভ হচ্ছে না। যে পরিমাণে টায়ার তেল পার্টস ইত্যাদি জিনিসের দাম বেড়েছে তাতে তারা মোটেই হ্যাপি নয়, তারা রুটে বাস বসিয়ে রেখে দিয়েছে। সমস্যাটা সেই হিসাবে উপস্থিত হয়েছে। অবশ্য কিছু কিছু রাস্তা-ঘাট খারাপ আছে তারজন্য বাস বসে যায়, কিন্তু সামগ্রিকভাবে যদি বলা যায় তাহলে আমরা আদৌ হ্যাপি নই। পশ্চিমবঙ্গের বিভিন্ন রুটে যে প্রাইভেট বাস চলছে সেখানে সামগ্রিক সমস্যাটাকে ধরে কিভাবে অগ্রসর হওয়া যায় সেটা দেখতে হবে।

পরিশেষে মিনি বাসের কথা উঠেছে। মিনি বাসের জন্য আগে লোকে কিরকম পাগল হয়ে উঠেছিল আমরা দেখেছি। আমরা এই ঘটনা দেখেছি আমাদের ডিপার্টমেন্ট থেকে এ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হয়েছে ২০ খানা মিনি বাসের জন্য ৫ খানা বাসের বেশী এ্যাপ্লিকেশান আসেনি। এই জায়গায় একটু তলিয়ে দেখতে হবে ঘটনাটা কি। আগে যেখানে বাসের জন্য লোকের মধ্যে কাড়াকাড়ি পড়ত আজকে

কেন পড়ছে না মিনি বাসের ক্ষেত্রে? সেজন্য সুব্রতবাবুদের ভেবে দেখতে বলি ব্যাঙ্কের যে ক্রেডিট স্কুইজ-এর নীতি সেটা কি আমরা করি? সেটা কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে হয়েছে। তাছাড়া পশ্চিমবঙ্গে আর একটা ঘটনা ঘটেছে সেই ঘটনা হচ্ছে একটা সময়ে যেমন করে তাঁরা চোখ কান বুজিয়ে লোক নিয়োগ করেছিলেন ইলেক্‌ট্রিক সাপ্লাই-এ তেমনি এমন লোকদের হাতে সমস্ত মিনি বাস তুলে দিয়েছিলেন যারা মিনি বাস ব্যবহার করেছে কিন্তু ব্যাঙ্কের টাকা শোধ করেনি।

আজকে সেই পাপ, সেই দায়ভার আমাদের বহন করতে হচ্ছে। যে সমস্ত নতুন ছেলেরা মিনি-বাস রুট নিয়েছে তাতে ব্যাঙ্ক বলছে এরা টাকা শোধ করেনি। ব্যাঙ্কের মালিকরা বলছে এতে আমাদের অসুবিধা হচ্ছে। আমরা চাই ট্রান্সপোর্ট প্রবলেম ইজি হোক, ছেলেরা মিনি বাস পাক। আমরা তাঁদের সঙ্গে মিট করেছি এবং আশা করছি এর একটা সুরাহা হবে। তবে এই ব্যাপারে আমাদের হয়ত আইনের পরিবর্তন করে এটা করতে হবে যে, ব্যাঙ্কের কাছ থেকে সার্টিফিকেট পেলে রিন্যুয়াল দেওয়া হবে। অর্থাৎ আমাদের হয়ত একটু কড়াকড়ি করতে হবে। কাজেই বিবিধ সমস্যা এর সঙ্গে জড়িত হয়েছে। শুধু তাই নয়, এর সঙ্গে আবার রয়েছে প্রতিবাদের প্রশ্ন। কোন রুটে সহজে মিনি বাস বার করা যাচ্ছে না। অজিতবাবু হাইকোর্টে রয়েছেন কাজেই দরখাস্ত করে দিলেই ইসজাংসন পেয়ে যাবেন। আমরা পরিবহনের উন্নতি চাই, কিন্তু নানা দিকে বাধা রয়েছে বলে সমসময় করতে পারছি না। পরিবহন ব্যবস্থা যাতে সুষ্ঠুভাবে না হয় তারজন্য যদি হাইকোর্টে যায়, নির্বাচনের জন্য যদি হাইকোর্টে যায়, খাটাল তুলতে যাব তারজন্য যদি হাইকোর্টে যায় তাহলে তো মুস্কিলের ব্যাপার। আমাদের এই পরিবহন-এর ব্যাপারটা খুবই সমস্যা সংকুল এবং আমাদের আর্থিক ক্ষমতা অত্যন্তই সীমিত। অবশ্য এই সীমিত ক্ষমতার মধ্যেই আমাদের ব্যবস্থা করতে হবে। অপরাধ প্রবণতা যেটা রয়েছে তাকে দূর করতে হবে এবং সামগ্রিক অবস্থা চিন্তা করে আমাদের ব্যবস্থা নিতে হবে। আমরা সবদিক বিবেচনা করে অগ্রসর হচ্ছি এবং যে পথে চলা দরকার সেই পথেই আমরা চলেছি। আমাদের অর্থের অভাব আছে কিন্তু সবাই মিলে যদি চেষ্টা কবি তাহলে নিশ্চয়ই এই পথে অগ্রসর হওয়া যাবে। তবে বিরোধীদলের সদস্যদের কাছে একটা অনুরোধ রাখছি, আপনারা একটু সেন্সেবেল এ্যাটিচুড নেবেন। অর্থাৎ লাল বাস দেখলেই পোড়াবেন না। আমরা সবুজ রঙের বাসও চালাই, কিন্তু লাল বাস দেখলেই পোড়াতে হবে এটা যেন আর না হয়। তাছাড়া ওই লাল রঙের বাসগুলো তো লণ্ডন থেকে এসেছে। আমাদের এক্সপ্রেস সার্ভিস যেগুলো আছে তা সবই সবুজ রঙের বাস। এটা নিয়ে কেন রাজনীতি করছেন,

এগুলো দয়া করে চিন্তা করবেন। আমার এই ব্যয়-বরাদ্দের উপর কোন কাট মোসন মুভ্ড হয়নি কাজেই আশা করি আপনারা সকলেই একে সমর্থন করেছেন।

**মিঃ স্পীকার :** ভোট দেওয়ার আগে মাননীয় সদস্যদের একটা সংবাদ জানিয়ে দিচ্ছি। আগামী সোমবার থেকে বৃহস্পতিবার পর্যন্ত প্রতিদিন বেলা ১১ টায় হাউস বসবে এবং দুপুরে লাঞ্চ দেওয়া হবে। আমাদের হাউসের গ্রাউণ্ড ফ্লোর লবিতে যে পাবলিকেসন কাউন্টার আছে সেখান থেকে লাঞ্চ কুপন দেওয়া হবে। মেম্বাররা তাঁদের লাঞ্চ কুপন একসঙ্গে ৪ দিনের নিতে পারেন অথবা দিনের কুপন দিনে নিতে পারেন। এই কদিন লাঞ্চ পিরিয়ডে গ্রাউণ্ড ফ্লোর লবিতে কোন আউটসাইডার্স এ্যালাউড হবে না। প্রেসের লোকেরা তাঁদের আইডেন্টিটি কার্ড দেখিয়ে পাবলিকেসন কাউন্টার থেকে দিনের কুপন দিনে নেবেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, আমি সত্যযুগে দেখলাম যে এই লাঞ্চের জন্য নাকি দৈনিক ৬০ হাজার টাকা খরচ হবে?

**মিঃ স্পীকার :** ওটা বাজে কথা, ওটা ঠিক নয়।

I now put the main Demand No. 12 to vote.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 77,02,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicles" was then put and agreed to.

**Demand No. 68**

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 54,56,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouses and Shipping", was than put and agreed to.

**Demand No. 69**

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 26,97,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "336-Civil aviation", was then put and agreed to.

**Demand No. 71**

**Mr. Speaker :** There are cut motions in the names of Dr. Zainal Abedin ( Nos. 1 & 2 ), Shri Gyan Singh Sohanpal ( 3 & 4 ) and Shri Abdul

Mannan ( Nos. 5 to 33 ). As the members are not present in the House, the cut motions have not been moved. So, I put the main Demand to vote.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 74,81,22,000 be granted for expenditure under Demand No. 71, Major Heads "338-Road and Water Transport Services, 338-Capital Outlay on Road and Water Transport Services, and 738-Loans for Road and Water Transport Services", was then put and agreed to.

**মিঃ স্পীকার ঃ** সোমবার ১১টার সময় হাউস বসবে। প্রথমে হবে এ্যাডজর্নমেণ্ট মোসন তারপর বাজেট। তারপর ১ টার সময় বিরতি হবে, আবার ২ টার সময় হাউস বসবে। তারপর হবে কোয়েশ্চেন এ্যানসার, কলিং এ্যাটেনসন তারপর মেনসন— তারপর বাজেট হবে। প্রেসের যাঁরা থাকবেন তাঁদের খাবারের ব্যবস্থা হয়েছে প্রেস কর্নারে। আপনারা কুপন সংগ্রহ করে নেবেন কাউণ্টার থেকে।

## Adjournment

The House was then adjournmed at 4.54 P.M. till 11 A.M. on Monday, the 20th September, 1982, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provision of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 20th September 1982 at 11 A.M.

### Present

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 16 Ministers, 15 Ministers of State and 141 Members.

[11-00--11-10 A.M.]

**শ্রীশচীন সেন** : মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বেইরুটে যে ঘটনা ঘটেছে, ইতিহাসে এই ধরণের ঘটনা খুবই কম ঘটেছে। যে ভাবে সেখানে অত্যাচার চালেছে, হাজার হাজার মানুষকে সেখানে খুন করা হচ্ছে, নারী শিশু সকলকে সেখানে নির্বিচারে খুন করা হচ্ছে। এই সম্পর্কে এই হাউস থেকে অন্ততঃ পক্ষে একটা নন্ অফিসিয়াল রেজুলিউশন গ্রহণ করা উচিত বলে আমরা মনে করি। আশা করি, আপনি অনুমতি দেবেন। এই ধরণের একটা প্রস্তাব এই হাউস থেকে গ্রহণ করতে হবে দলমত নির্বিশেষে।

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, to-day, the entire world of humanity is shocked to learn that bulldozers have been used to kill, crush and murder children, babies, men and women in Beirut. It even surpasses the tyrannies and fascism perpetrated by Hitler and Mussolini during their regime. So, I request you Sir, to bring an unanimous resolution in this House condemning the brutal atrocities perpetrated in Beirut by Israel under the patronage of American imperialism.

**শ্রীদেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত যুক্তি সঙ্গত কথা, ইতিহাসে এটা নজীর বিহীন ঘটনা। বেইরুটের ব্যাপারে এখান থেকে ইউননিমাস রেজুলিউশন শুধু পাশ করাই নয়, সেই রেজুলিউশনের মধ্যে ভারত সরকার আমেরিকার সঙ্গে সমস্ত রকম কূটনৈতিক সম্পর্ক ছিন্ন করে, সেই দাবি যেন এই রেজুলিউশনে ইনকর্পোরেট করা হয়।

**মিঃ স্পীকার :** আমি এই ব্যাপারে লিডার অফ দি হাউসের সঙ্গে পরামর্শ করছি। এই ব্যাপারে কোন ডিসপিউট নেই, সকলেই এর তীব্র নিন্দা করছেন। ঘটনা খুবই মর্মান্তিক, সারা পৃথিবীর মানুষ এই ঘটনার নিন্দা করছে এবং আমরাও সমালোচনা করছি। সুতরাং, you bring a resolution which will be placed in the house. এরপর আমার আর একটা ঘোষণা আছে। আজকে থেকে বৃহস্পতিবার পর্য্যন্ত, এই চারদিন সকাল ১১টা থেকে হাউস বসবে। সেইজন্য সদস্যদের জন্য দুপুর বেলার একটা অল্প খাবারের ব্যবস্থা করা হয়েছে এবং তার জন্য আমরা কুপনের ব্যবস্থা করেছি। যাঁরা মেমবার তাঁরা পাবলিকেশন কাউন্টার থেকে চারদিনের কুপন একসঙ্গে নিয়ে নেবেন। আর একটা কথা, বেলা ১২টা থেকে বিকাল চারটা পর্য্যন্ত গ্রাউণ্ড ফ্লোরের লবিতে ভিজিটার্স এ্যালাও করা হবে না। এই বিষয়ে আপনারা একটু সহযোগিতা করবেন।

**শ্রীজ্ঞান সিং সোহন পাল :** মেম্বারদের কুপন দিতে হবে, এটা অত্যন্ত ডিসগ্রেসফুল আমার কাছে মনে হচ্ছে।

**মিঃ স্পীকার :** যাতে শৃঙ্খলাবদ্ধ ভাবে এটা হয়, তার জন্যই কুপনের ব্যবস্থা করা হয়েছে। ইট ইজ অলরাইট যাঁরা প্রেসের লোক আছেন, তাঁরা দিনের দিন কুপন পাবেন, প্রেসকার্ড দেখিয়ে কুপন নেবেন। প্রেস কর্ণারে আপনাদের জন্য ব্যবস্থা করা হয়েছে।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী :**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের অনুমোদনক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৪নং অনুমোদনের অন্তর্গত "৩০৯-খাদ্য" এবং "৫০৯-খাদ্য বাবদ মূলধন বিনিয়োগ" এই দুই খাতে মোট ৩১ কোটি ৩৮ লক্ষ ১৪ হাজার টাকা বর্তমান বছরে অর্থাৎ ১৯৮২-৮৩ সালের ব্যয়বরাদ্দ মঞ্জুর করা হোক। (ইতিপূর্বে মার্চ এবং জুন '৮২তে ভোট অন এ্যাকাউন্ট-এর মাধ্যমে অনুমোদিত ১৮ কোটি ৫৩ লক্ষ ৮৬ হাজার টাকা উপরিউক্ত টাকার অন্তর্ভুক্ত।)

মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৪৩নং অনুমোদনের অন্তর্গত "২৮৮-সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (অসামরিক সরবরাহ)" খাতে মোট ৫৫ লক্ষ ৪৭ হাজার টাকা বর্তমান বছরের অর্থাৎ ১৯৮২-৮৩ সালের

জন্য ব্যয়বরাদ্দ মঞ্জুর করা হোক। (ইতিপূর্বে মার্চ এবং জুন '৮২তে ভোট অন এ্যাকাউন্ট-এর মাধ্যমে অনুমোদিত ২৬ লক্ষ ৪০ হাজার টাকা উপরিউক্ত টাকার অন্তর্ভূক্ত।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয়বরাদ্দ মঞ্জুরের অনুরোধের সাথে খাদ্য ও সরবরাহ দপ্তরের কাজকর্মের একটি বিবৃতিও সভায় পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, যতদূর সম্ভব উন্নতমানের খাদ্যশস্য ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপণ্য রাজ্যের জনসাধারণের মধ্যে তাঁদের ন্যূনতম চাহিদার ভিত্তিতে সমানভাবে ন্যায্যদামে নিয়মিত বণ্টন করা এবং এই বণ্টন যাতে সুষ্ঠুভাবে হয় সেদিকে লক্ষ্য রাখা এই দপ্তরের প্রধান দায়িত্ব। অধিকাংশ পণ্যসামগ্রীর বরাদ্দ ও সরবরাহের জন্যে এই রাজ্যকে কেন্দ্র ও অন্যান্য রাজ্যের ওপর অনেকাংশে নির্ভর করতে হয়। প্রচুর বাধা-বিপত্তি সত্ত্বেও—যা অনেকাংশে রাজ্য সরকারের নিয়ন্ত্রণের বাইরে—সেই দায়িত্ব আমরা পালন করার চেষ্টা চালিয়েছি। আমাদের দায়িত্ব পালনে জনসাধারণের সন্তুষ্টিবিধানে সচেষ্ট হয়েছি।

বিগত ও বর্তমান বছরে রাজ্যময় প্রবল খরার পরিপ্রেক্ষিতে এই দপ্তরের দায়িত্ব আরও বেড়ে গিয়েছে, বিশেষ করে খাদ্যশস্য সংগ্রহ, সরবরাহ ও বণ্টনের বিষয়ে। খরার বিষয়ে পরে বিস্তারিত জানাচ্ছি।

বিধিবদ্ধ ও সংশোধিত রেশন এলাকায় শুধুমাত্র খাদ্যশস্য ও চিনি বণ্টনই নয়, আমরা এই রাজ্যের জনসাধারণের মধ্যে আরও অনেক অত্যাবশ্যক পণ্যের বণ্টন-ব্যবস্থার দায়িত্ব নিয়ে বণ্টনব্যবস্থাকে সম্প্রসারিত করেছি এবং পণ্যমূল্যের বাজারে জনগণের ক্রয়-ক্ষমতার আওতার মধ্যে ভারসাম্য বজায় রাখার জন্য সরকার নিয়ন্ত্রিত অত্যাবশ্যক ভোগ্যপণ্য সরবরাহ সংস্থাকে এক প্রত্যক্ষ প্রবহমান অর্থ নৈতিক শক্তি হিসাবে ব্যবহার করার চেষ্টা করছি। এই বণ্টন-ব্যবস্থার মাধ্যমে সরকার বর্তমানে খাদ্যশস্য ও যে কয়টি ভোগ্যপণ্য জনসাধারণের কাছে পৌঁছে দিচ্ছেন তা হলো (১) চাল, (২) গম, (৩) গমজাত দ্রব্য, (৪) ভোজ্য তেল, (৫) চিনি, (৬) লবণ, (৭) গুঁড়ো মশলা, (৮) কেরোসিন তেল, (৯) ডিজেল তেল, (১০) পোড়া কয়লা, (১১) সিমেন্ট, (১২) কণ্ট্রোল ও জনতা কাপড়, (১৩) খাতা, (১৪) দেশলাই, (১৫) গায়ে মাখার সাবান ও (১৬) কাপড়-কাচা সাবান।

খাদ্যশস্য ও ভোগ্যপণ্যগুলির সংগ্রহ ও বন্টন-ব্যবস্থার সম্বন্ধে বলতে গেলে :

**চাল, গম ও গমজাত দ্রব্য**

জনসাধারণের সবচেয়ে প্রয়োজনীয় বস্তু চাল, গম এবং গমজাত দ্রব্য। চাল এবং গম উৎপাদনে এই রাজ্য এমনিতেই ঘাটতি এলাকা। অন্য যে-কোন স্বাভাবিক ফলনের বছরে এই রাজ্যে খাদ্যশস্যের ঘাটতি ২০ লক্ষ টনেরও বেশী হয়। বর্তমান বছরে রাজ্যব্যাপী খরার ফলে এই ঘাটতি অনেক বেড়ে গিয়েছে। প্রবল ক্ষতি হয়েছে আউশ ফলনের। যদিও গত মাসে রাজ্যের বিভিন্ন জেলায় অল্পবিস্তর বৃষ্টি হয়েছে তবুও এই রাজ্যে আমন ধান চষের সমূহ ক্ষতি হয়েছে। গত খরিফ-এর ফলনের ক্ষতির ফলে ঘাটতি ৩৩ লক্ষ টনের বেশী ছিল কিন্তু বর্তমান বছরে আউশের ফলন ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হওয়ায় এবং খরার ফলে আমন চাষের প্রবল ক্ষতির ফলে এই ঘাটতি ৪১ লক্ষ টনেরও বেশী হয়ে যাবে বলে আশঙ্কা করা হচ্ছে। এর ফলে খোলাবাজারে খাদ্যশস্যের দাম যথেষ্ট বৃদ্ধি পেয়েছে ও ক্রয়-ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। ফলে জনসাধারণ রেশন ব্যবস্থার ওপর আরও বেশী নির্ভরশীল হয়ে পড়েছেন।

এই নিয়ত বাড়তে থাকা চাহিদার সঙ্গে তাল মিলিয়ে কেন্দ্রীয় সরকার বরাদ্দ বৃদ্ধি করেন নি। ভারতীয় খাদ্য কর্পোরেশন সময়মত উপযুক্ত স্থানে সরবরাহ করতে পারেন নি। রেলের রেকের প্রয়োজনীয় ব্যবস্থার অভাব—যতটুকুও খদ্যশস্য এসে পৌঁছায় তা জনসাধারণ সময় মতো পান না। এর ফলে প্রায়ই কোন-না-কোন স্থানে রেশনের দোকানে খাদ্যশস্য সরবরাহ ব্যাহত হয়েছে এবং জনসাধারণের অসুবিধা বৃদ্ধি করেছে। অক্টোবর ১৯৮১ থেকে জুলাই ১৯৮২—এই সময়ের রেশন ব্যবস্থা ও ময়দা কলের জন্য চাল-গমের চাহিদা, বরাদ্দ ও প্রকৃত সরবরাহের উল্লেখ করছি।

| চাহিদা | কেন্দ্রীয় বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| ৩৩·০০ লক্ষ টন | ১৩·৫৫ লক্ষ টন | ১০·৪০ লক্ষ টন |

ঘাটতি মেটাতে রাজ্য সরকার তাঁদের নিয়ন্ত্রিত অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থার মাধ্যমে অন্ধ্রপ্রদেশ থেকে ৪০,০০০ মেট্রিক টন চাল আমদানী করেন এবং তা কলকাতা বিধিবদ্ধ রেশনিং এলাকায় প্রতি কেজি ৩·১০ টাকা দরে রেশন দোকানের মাধ্যমে বিলির ব্যবস্থা করেন। আগষ্ট মাস পর্যন্ত ২১·৪৭৬ মেঃ টন এই চাল বিলি হয়েছে। কিন্তু এইভাবে অন্য প্রদেশ থেকে চাল আমদানী করে জনসাধারণের

মধ্যে বণ্টনের আর্থিক এবং অন্যান্য সীমাবদ্ধতা আছে। এর জন্য কেন্দ্রীয় সরকারের অনুমতিও প্রয়োজন। এ ছাড়া এ-রাজ্যে চালের আমদানী বৃদ্ধি করতে রাজ্য সরকার পাইকারী চাল ব্যবসায়ীদের এবং ভারত সরকারের সংস্থা ন্যাশনাল কো-অপারেটিভ কনজুমার্স ফেডারেশনকে অন্য রাজ্য থেকে চাল আমদানী করতে উৎসাহিত করেছেন। এই সূত্রে গত জানুয়ারী থেকে জুলাই পর্যন্ত এ-রাজ্যে প্রায় ২ লক্ষ টন চাল আমদানী হয়েছে ?

কেন্দ্রীয় সরকার ১৯৮০ সালের আগষ্ট মাস থেকে চাল-গমের বরাদ্দ ক্রমাগত হ্রাস করতে থাকেন। ঐ বছরের জুলাই মাসের বরাদ্দ ৩·৫৫ লক্ষ মেঃ টন চাল এবং গম থেকে হ্রাস পেয়ে ডিসেম্বর ১৯৮১-তে দাঁড়ায় ২·২০ লক্ষ মেঃ টন। রাজ্য সরকার বারবার অনুরোধ করা সত্ত্বেও উল্লেখযোগ্য ভাবে তা কেন্দ্রীয় সরকার বৃদ্ধি করেন নি। রাজ্য সরকারের বর্তমান চাহিদা যেখানে চাল ১·৭৫ লক্ষ মেঃ টন, রেশন ব্যবস্থার জন্যে গম ১·০০ লক্ষ মেঃ টন এবং ময়দা কলের জন্য ০·৫৫ মেঃ টন—মোট ৩·৩৩ লক্ষ টন, সেখানে সেপ্টেম্বর মাসের জন্য কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেছেন যথাক্রমে ১·৫০ লক্ষ মেঃ টন, ০·৬০ লক্ষ মেঃ টন এবং ০·৪০ লক্ষ মেঃ টন অর্থাৎ মোট ২·৫০ লক্ষ মেঃ টন। প্রসঙ্গতঃ বলা যায় যে, বর্তমান বছরের খরা পরিস্থিতির জন্যে এই মাসিক চাহিদা অক্টোবর থেকে ৩·৭৫ লক্ষ মেঃ টনের মত হবে।

বরাদ্দ তো কমই তার তুলনায় রাজ্যে খাদ্যশস্য আমদানী আরও কম। কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে খাদ্যশস্য আমদানীর দায়িত্ব ভারতীয় খাদ্য কর্পোরেশন এবং রেল কর্তৃপক্ষ বহন করেন। কিন্তু তাঁরা সুষ্ঠুভাবে নিয়মিত এই দায়িত্ব পালন করতে পারছেন না। উদাহরণস্বরূপ, গত ১৯৮১ সালে যেখানে চালের বরাদ্দ ছিল ২০·৫৫ লক্ষ মেঃ টন সেখানে খাদ্য কর্পোরেশন আমদানী করেছিলেন মাত্র ৮·৮৫ লক্ষ মেঃ টন। ১৯৮২ সালে আগস্ট মাস পর্যন্ত চালের বরাদ্দ ছিল ১১·০০ লক্ষ মেঃ টন, খাদ্য কর্পোরেশন আমদানী করতে পেরেছেন ১০·৪৯ লক্ষ মেঃ টন।

কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হ্রাস পাওয়া এবং অন্যান্য অসুবিধা সত্ত্বেও রাজ্য সরকার রেশন ব্যবস্থা চালিয়ে যাচ্ছেন।

এখানে উল্লেখ করা প্রয়োজন যে, গত ১৯৮১ সালের জুলাই মাসে রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন যে রাজ্যের অভ্যন্তরে সংগৃহীত চাল রেশনের মাধ্যমে বিক্রীর বিষয়ে সরকার বোরো, আউস ও আমন ( সাধারণ ) চালের ক্ষেত্রে প্রতি কেজি ১৫ পয়সা এবং

আমন ( মিহি ) চালের ক্ষেত্রে প্রতি কেজি ১৪ পয়সা হিসাবে ভরতুকি দেবেন এবং এর ফলে জনসাধারণ সুলভ দামে এই চাল পেয়ে থাকেন। এ বাবদ রাজ্য সরকারের আনুমানিক ব্যয় হবে ২.২৫ কোটি টাকা। রেশনে সরবরাহকৃত খদ্যশস্যের গুণগত মান সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকারের ও জনসাধারণের অভিযোগ আছে। কিন্তু এই সরবরাহের জন্য রাজ্যকে যেহেতু মূলতঃ কেন্দ্রীয় শস্যভাণ্ডারের ওপর নির্ভর করতে হয় তাই গুণগত মানবৃদ্ধির বিষয়ে রাজ্য সরকারের বিশেষ কোনও হাত নেই। বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ করা সত্বেও কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে নিম্নমানের খাদ্যশস্য সরবরাহের জন্যই বাধ্য হয়ে রাজ্য সরকারের এই ধরনের খাদ্য সরবরাহ ছাড়া বিকল্প কোন পথ থাকে না। তবে মানুষের খাদ্যের অযোগ্য খাদ্যশস্য যাতে খাদ্য কর্পোরেশন সরবরাহ করতে না পারে তার জন্য প্রখর দৃষ্টি রাজ্য সরকারের আছে।

গত ১লা আগষ্ট ১৯৮২ থেকে কেন্দ্রীয় সরকার গমের মূল্য বৃদ্ধি করেছেন। রেশনের মাধ্যমে বিলির জন্য গম প্রতি কুইন্টাল ১৪৫ টাকা থেকে বাড়িয়ে ১৬০ টাকা এবং ময়দা কলের গম ১৫৫ টাকা থেকে বাড়িয়ে ১৮৫ টাকা নির্ধারিত করেছেন। এখানে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানানো হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার গমের সংগ্রহ মূল্য বাড়িয়েছেন কুইন্টাল প্রতি ১২ টাকা কিন্তু বিক্রয়মূল্য বাড়ালেন অস্বাভাবিকভাবে। ভারতীয় খাদ্য কর্পোরেশন তাদের খরচা ধরে রেশনে এই গম কেজি ১.৮৩ টাকার নীচে বিক্রি করতে পারবেন না বলে স্থির করেছিলেন। রাজ্য সরকার ২-৩ সপ্তাহ ভরতুকি দেবার ঝুঁকি নিয়ে তাঁদের প্রতি কেজি ১.৮০ টাকা দরে বিক্রি করতে অনুরোধ করেছিলেন এবং রাজ্য সরকারের প্রচেষ্টায় অবশেষে এই দাম প্রতি কেজি ১.৮২ টাকা স্থির হয়েছে। তাও কেজি প্রতি ১ পয়সা দাম কমাতে পারার জন্য পশ্চিমবঙ্গের জনগণের পকেট থেকে বছরে ৬৮ লক্ষ টাকা কম নিতে বাধ্য হচ্ছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের এই মূল্য বৃদ্ধির ফলে গমজাত দ্রব্য বিশেষ করে ময়দা, পাঁউরুটির দর বেড়ে গেছে।

রাজ্যের অভ্যান্তরীণ ধান ও চাল সংগ্রহের বিষয়ে মাননীয় সদস্যদের অবহিত করতে চাই। খাদ্যশস্য উৎপাদনে এ-রাজ্য ঘাটতি হওয়া সত্ত্বেও রাজ্য সরকার ধান ও চালের আভ্যন্তরীণ সংগ্রহের জন্যে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। তবে উৎপাদকের কোন লেভি ধার্য করেন নি। সংগ্রহ করতে চেয়েছেন মূলতঃ চালকলের ওপর লেভির মাধ্যমে। কেন্দ্রীয় সরকারের পরামর্শ মতো চালকলের ওপর লেভির পরিমাণ ছিল শতকরা ৬০ ভাগ এবং পরে ১-৪-৮২ তারিখ থেকে তা হ্রাস করে শতকরা ৪০ ভাগ করা হয়। ৩০শে জুন ১৯৮২ পর্যন্ত রাজ্যে মোট সংগ্রহের পরিমাণ ৪৩,৪১৯ মেঃ টন চাল। এই

বছরের সংগ্রহের একটি উল্লেখযোগ্য সিদ্ধান্ত এই যে, সংগৃহীত সমস্ত ধান এবং চাল কেন্দ্রীয় শস্যভাণ্ডারে যাবে এবং রেশনে তা বিক্রি হবে। অন্যদিকে এই পরিমাণ চাল কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে অন্য রাজ্য থেকে কম পাঠাতে পারবেন।

**ভোজ্য তেল**

খাদ্য তালিকায় একটি অতি প্রয়োজনীয় দ্রব্য ভোজ্য তেল। এ রাজ্যে তৈলবীজের উৎপাদন ন্যূনতম চাহিদার তুলনায় বছরে লক্ষাধিক টন কম। এই ঘাটতি মেটাতে হয় অন্যান্য রাজ্য থেকে আমদানী করে।

এই চাহিদার কিছু অংশ সরকারী বণ্টন-ব্যবস্থার মাধ্যমে মেটানো হয়। কেন্দ্রীয় সরকারের আমদানীকৃত রেপসীড তেল ও আর. বি. ডি. পাম তেল গত কয়েক বছরের প্রচেষ্টায় এ-রাজ্যে যথেষ্ট জনপ্রিয় হয়েছে। কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত বণ্টন হারে অর্থাৎ পরিবার পিছু মাসে ২ কেজি হিসাবে এই রাজ্যে প্রতি মাসে ১১০০০ মেঃ টন আমদানীকৃত ভোজ্য তেল প্রয়োজন। রাজ্য সরকার তাদের ন্যূনতম মাসিক চাহিদা ১০,০০০ মেঃ টন থেকে ১২,০০০ মেঃ টন ধরলেও কেন্দ্রীয় বরাদ্দ তার তুলনায় অনেক কম থেকে যায়। ১৯৮১ এবং ১৯৮২-এর বরাদ্দ ও সরবরাহ সম্বন্ধে কিছু তথ্য সভায় পেশ করছি।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ৭৫,৩৪০ মেঃ টন | ৭২,৬০৩ মেঃ টন |
| ১৯৮২ | ৪৪,৭৯৯ মেঃ টন | ২৯,৫৭৪ মেঃ টন |
| | ( আগষ্ট পর্যন্ত ) | ( জুলাই পর্যন্ত ) |

রেপসীড তেল পরিশোধনের ব্যাপারে এই রাজ্যকে বেসরকারী শোধনাগারের ওপর নির্ভর করতে হয় এবং এর ফলে মাঝে মাঝে সরবরাহে বিঘ্ন ঘটে। তাই রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুযায়ী অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা একটি শোধনাগার নির্মাণের কাজ হাতে নিয়েছেন যেখানে প্রতিদিন ১০০ মেঃ টন তেল পরিশোধন করা যাবে। এর নির্মাণকার্য আগামী নভেম্বরের মধ্যে শেষ হয়ে যাবে বলে আশা করা যায়।

ইতিমধ্যে গত ১৭ই ফেব্রুয়ারী ১৯৮২ থেকে কেন্দ্রীয় সরকার তাঁদের বরাদ্দকৃত ভোজ্য তেলের মূল্য বৃদ্ধি করেছেন, ফলে রাজ্য সরকারকেও রেশনে এই তেলের দাম বাড়িয়ে প্রতি কেজি ৯ টাকা ( উভয় তেলের ক্ষেত্রে ) করতে হয়েছে।

কেন্দ্রীয় সরকারের একটি সংস্থার তৈরী পরিশোধিত রেপসীড তেল রাজ্য সরকার

রেশন দোকানের মাধ্যমে বিলি করবেন বলে সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছেন। স্থির হয়েছে আপাততঃ ২ কেজি এবং ৪ কেজির বন্ধ টিনে এই তেল কলকাতা ও তার পার্শ্ববর্তী রেশন এলাকার কিছু অংশে রেশন দোকানের মাধ্যমে প্রথম চালু করার ব্যবস্থা হবে। কেন্দ্রীয় সরকার মূল্য নির্ধারণ করেছে প্রতি ২ কেজির টিন ২৫.৭৫ টাকা এবং ৪ কেজির টিন ৪৮.২৫ টাকা। রেশনে বরাদ্দকৃত রেপসীড ও আর. বি. ডি. পাম ওয়েল ছাড়াও জনসাধারণ পরিবারের কর্তার কার্ড দেখিয়ে এই বন্ধ টিনের রেপসীড তেল কিনতে পারবেন।

## চিনি

গুরুত্বের দিক থেকে এরপর চিনি, যার উৎপাদন এ-রাজ্যে খুবই সামান্য। খোলা বাজারে চিনি অন্য রাজ্য থেকে আমদানী হয় এবং কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেন লেভি চিনি। অন্যান্য ভোগ্যপণ্যের মতো চিনিরও বরাদ্দ চাহিদার তুলনায় কম এবং প্রকৃত সরবরাহ আরও কম। এ-রাজ্যে লেভি চিনির চাহিদা মাসে ৪০,০০০ টন।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ২,৭৪,২২৭ মেঃ টন | ২,৪০,২৬৪ মেঃ টন |
| ১৯৮২ (আগষ্ট পর্যন্ত) | ১,৮১,৯৪৮ মেঃ টন | ১,৮০,০৪৩ মেঃ টন |

লেভি চিনি আমদানী করা এবং তা বণ্টনের দায়িত্ব ভারতীয় খাদ্য কর্পোরেশনের। চাল ও গমের মতো সময়ানুযায়ী উপযুক্ত স্থানে বরাদ্দমতো চিনি খাদ্য কর্পোরেশন সরবরাহ করতে পারেন না। সেই জন্য রেশনে বিশেষ করে আংশিক রেশন এলাকায় সরবরাহ অনিয়মিত হয়ে যায় এবং জনসাধারণের অসুবিধা সৃষ্টি করে। রাজ্যের জনগণের প্রয়োজনীয় চিনির চাহিদার অল্প অংশ লেভি চিনি হিসাবে সরবরাহ করেন। ফলে জনসাধারণকে খোলা বাজারে বেশী দামে চিনি প্রয়োজন মেটাতে কিনতে হয়। কেন্দ্রীয় সরকারের এই নীতির আমরা বিরোধী।

## লবণ

পশ্চিমবঙ্গে বছরে লবণের ন্যূনতম প্রয়োজন প্রায় ৪ লক্ষ মেঃ টন, এর মধ্যে অবশ্য ১ লক্ষ মেঃ টন শিল্প-প্রকল্পের প্রয়োজনে লাগে। ১৯৮১ সালে ২,১৫,০০০ মেঃ টন লবণ পশ্চিমবঙ্গে আমদানী করা হয়, ১৯৮২ সালের আগষ্ট মাস পর্যন্ত এই আমদানী ছিল ১,৯১,৯০৩ মেঃ টন।

রেলযোগে লবণ আমদানীর রাজ্য সরকারের মনোনীত সংস্থা পশ্চিমবঙ্গ

অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা। তাঁরা ১৯৮১ সালে ১,৩২,৬৬৭ মেঃ টন লবণ রেলযোগে আমদানী করেছেন। এছাড়া জাহাজযোগে তাঁরা আরও ২৪,৫০০ মেঃ টন আমদানী করেন। কেন্দ্রীয় সরকার জাহাজ ভাড়ার ওপর ভরতুকি দেওয়া বন্ধ করার ফলে ১৯৮১ সালের জুন মাস থেকে জাহাজযোগে লবণ আনা বন্ধ হয়ে যায়। সম্প্রতি লবণের রেল পরিবহণ মাশুল বৃদ্ধি করার ফলে রেলযোগে আনা লবণ এবং সমুদ্রপথে পাওয়া লবণের দামের পার্থক্য হ্রাস পেয়েছে এবং জাহাজযোগে লবণ আসতে শুরু করেছে। ১৯৮২ সালে আগষ্ট মাস পর্যন্ত ৬৯,৫০০ মেঃ টন লবণ ১২টি জাহাজযোগে এ রাজ্যে এসেছে।

## পোড়া কয়লা

খাদ্যবস্তুর পর পণ্য তালিকায় প্রথমেই আসে নিত্যপ্রয়োজনীয় জ্বালানী পোড়া কয়লা। পোড়া কয়লার ক্ষেত্রেও চাহিদা, বরাদ্দ এবং প্রকৃত সরবরাহের মধ্যে অনেক পার্থক্য থেকে যায়। এ-রাজ্যে ন্যূনতম মাসিক চাহিদার পরিমাণ ১.৫০ লক্ষ মেঃ টন। বরাদ্দ ও প্রকৃত সরবরাহের একটা তথ্য সভায় পেশ করছি।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ১১,৪৭,০০০ মেঃ টন | ৯,৭৩,৫৯৩ মেঃ টন |
| ১৯৮২ | ৯,০৮,০০০ " | ৪,৯৩,৪৭২ " |
| | ( আগষ্ট পর্যন্ত ) | ( জুলাই পর্যন্ত ) |

পোড়া কয়লা সরবরাহ করেন কেন্দ্রীয় সরকারের সংস্থা কোল ইণ্ডিয়া লিমিটেড। তারা খনিমুখ থেকে নিজেরা পোড়া কয়লা নিয়ে কলকাতা, হাওড়া ও বিভিন্ন জেলায় ডাম্প খুলে সরবরাহ করে থাকেন। বর্তমানে তাদের ১৬টি ডাম্প কলকাতা, হাওড়া ও বিভিন্ন জেলায় চালু আছে। কোল ইণ্ডিয়ার চড়া প্রশাসনিক খরচের জন্যে ডাম্পে পোড়া কয়লার দাম খুব বেশী হয়ে যাচ্ছে। খনিমুখের দামের তুলনায় কলকাতার ডাম্পে দাম দ্বিগুণেরও বেশী হয়ে যায়। এ ছাড়া ডাম্প থেকে সরবরাহ করা পোড়া কয়লার গুণগত মান অনেক ক্ষেত্রেই খুব খারাপ। জনসাধারণ সেই পোড়া কয়লা গ্রহণ করতে রাজী হন না। এই সঙ্গে আছে মূল্য বৃদ্ধি। গত দেড় বছরের মধ্যে কোল ইণ্ডিয়া একাধিকবার তাদের পোড়া কয়লার মূল্য বৃদ্ধি করেছেন। সব মিলিয়ে এই ডাম্পের কার্যকারিতা সম্বন্ধে আমাদের সংশয় জেগেছে। তাছাড়া কয়লা নিয়ে একশ্রেণীর সমাজবিরোধীর কার্যকলাপ সর্বজনবিদিত।

**কেরোসিন তেল ও ডিজেল**

এ-রাজ্যে কেরোসিন তেলের মাসিক ন্যূনতম চাহিদা ৪০,০০০ মেঃ টন। কিছুদিন আগে অর্থাৎ নভেম্বর ১৯৮১ থেকে কেন্দ্রীয় সরকার ঋতু পরিবর্তনের সাথে মাসিক বরাদ্দ হেরফের করার সিদ্ধান্ত নিয়েছেন, যথা—নভেম্বর-ফেব্রুয়ারী প্রতি মাসে ৩৭,৬০০ মেঃ টন, মার্চ-জুন প্রতি মাসে ৩৫,২০০ মেঃ টন ও জুলাই-অক্টোবরে ৩৫,০০০ মেঃ টন।

বরাদ্দের তুলনায় প্রকৃত সরবরাহ মোটামুটিভাবে চলনসই, তবু ঘাটতি থেকে যায়, কারণ চাহিদার তুলনায় বরাদ্দই কম। এই ঘাটতির তীব্রতা বাড়ে যখন অন্যান্য জ্বালানী যথা—পোড়া কয়লা, রান্নার গ্যাস-এর সরবরাহ ঘাটতি দেখা যায়, চাষের সময়ে পাম্প চালাবার জন্যে এবং সরবরাহ করতে এজেন্টদের ব্যর্থতার ফলে।

বরাদ্দ ও সরবরাহের কিছু তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্যে জানাচ্ছি।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ৪,০৫,৮১২ মেঃ টন | ৪,১৩,৯৬৯ মেঃ টন |
| ১৯৮২ | ২,৮৮,০০০ মেঃ টন | ২,১৮,০৬৯ মেঃ টন |
| | ( আগষ্ট পর্যন্ত ) | ( জুন পর্যন্ত ) |

ডিজেলের সরবরাহ মোটামুটিভাবে ভালো। বর্তমানে কোন সংকট নেই।

**সিমেণ্ট**

সিমেণ্ট এ-রাজ্যে একটি সমস্যা। কেন্দ্রীয় সরকারের নীতির উপর সিমেণ্টের সরবরাহ নির্ভর করে। মহারাষ্ট্র, গুজরাট, দিল্লী, পাঞ্জাব, হরিয়াণা প্রভৃতির তুলনায় পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে মাথাপিছু সিমেণ্ট বরাদ্দ কম। সিমেণ্টের সরবরাহেও এ-রাজ্যে বরাবরই অনেক ঘাটতি। প্রতি তিন মাসে ন্যূনতম চাহিদা মোটামুটিভাবে ৫ লক্ষ মেঃ টন। এই প্রসঙ্গে বরাদ্দ ও সরবরাহ বিষয়ক তথ্য সভায় পেশ করছি।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ১২,৭০,১০০ মেঃ টন | ১০,৪৪,১৩১ মেঃ টন |
| ১৯৮১ | ৫,৫১,৫২৭ মেঃ টন | ৩,৫৬,০৬০ মেঃ টন |
| | ( সেপ্টেম্বর পর্যন্ত ) | ( জুলাই পর্যন্ত ) |

এই প্রবল ঘাটতির ফলে এ-রাজ্যের উন্নয়নমূলক কাজের অগ্রগতি ব্যাহত হয়েছে

এবং জনসাধারণ তাঁদের নির্মাণ-কাজের জন্য সিমেন্টের প্রবল অভাবের সম্মুখীন হয়েছেন।

গত ২৮শে ফেব্রুয়ারী, ১৯৮২ থেকে কেন্দ্রীয় সরকার তাঁদের সিমেন্ট নীতির আমূল পরিবর্তন করেছেন। বর্তমানে সিমেন্টের উৎপাদনের ওপর তাঁদের নিয়ন্ত্রণ আংশিক অর্থাৎ উৎপাদনের একটা অংশ তাঁরা লেভি করে সিমেন্ট উৎপাদকদের কাছ থেকে আদায় করেছেন এবং কতগুলি সুনির্দিষ্ট কাজের জন্যে এই লেভি সিমেন্ট রাজ্য সরকারকে বণ্টন করছেন। বাকী লেভিমুক্ত সিমেন্টের ওপর কোন নিয়ন্ত্রণ নেই, মূল্যও নিয়ন্ত্রিত নয়। উৎপাদক এই সিমেন্ট খোলাবাজারে বিক্রি করতে পারবেন, এবং একচেটিয়া উৎপাদকরা জনগণের কাছ থেকে বৃহৎ মুনাফা লুটতে পারবেন। এই নীতি পরিবর্তনের ফলে রাজ্য সরকারের প্রাপ্য সিমেন্টের পরিমাণ কমে গিয়েছে। আগে যেখানে সেচ ও বিদ্যুৎ প্রকল্প বাদ দিয়ে রাজ্য সরকার সিমেন্ট পেতেন প্রতি তিন মাসের জন্য ২,৫০,০০০ থেকে ২,৬০,০০০ মেঃ টন, বর্তমানে তা কমে দাঁড়িয়েছে ১,৪১,০০০ মেঃ টন এবং দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলের উন্নয়নের জন্যে ৫,১৭০ মেঃ টন। এই লেভি সিমেন্ট অনিয়মিত আসে। বিভিন্ন উৎপাদক রাজ্যে বিদ্যুৎ ঘাটতি ও প্রশাসনিক দুর্বলতা এর কারণ। আঘাত পান পশ্চিমবঙ্গের নাগরিকগণ।

কেন্দ্রীয় সরকারের এই নীতি পরিবর্তনের ফলে রাজ্য সরকার তাঁদের সিমেন্ট কন্ট্রোল আদেশনামা নতুন করে জারী করেছেন এবং লেভি সিমেন্ট শুধুমাত্র সরকারী কাজ, মিউনিসিপ্যালিটি ও পঞ্চায়েত সংস্থার কাজ, সামাজিক গুরুত্বপূর্ণ কাজ এবং জনসাধারণের ব্যবহারের জন্য বিতরণ করছেন। কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী জনসাধারণের গৃহনির্মাণ কাজে শুধুমাত্র সুনির্দিষ্ট আকারের বাড়ীর জন্যেই এই লেভি সিমেন্ট বিতরণ করা হচ্ছে। শহর এলাকায় সর্বোচ্চ ১০০ স্কোয়ার মিটার এবং গ্রাম এলাকায় সর্বোচ্চ ১২০ স্কোয়ার মিটার প্লিন্থ-এর মাপের বাড়ী নির্মাণের জন্যেই লেভি সিমেন্ট পাওয়া যেতে পারে।

এই রাজ্যে সিমেন্টের ঘাটতি কিছুটা হ্রাস করার উদ্দেশ্যে রাজ্য সরকার তাদের নিয়ন্ত্রিত অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থার মাধ্যমে বিদেশ থেকে সিমেন্ট আমদানী করার সিদ্ধান্ত সম্প্রতি নিয়েছেন। অল্পদিনের মধ্যে ৮,০০০ মেঃ টন এই সিমেন্ট আসার সম্ভাবনা আছে। তা সরকারী কাজের জন্য ব্যবহার করা হবে এবং সরকারী নির্দেশ অনুযায়ী জনসাধারণকে বিক্রি করা হবে।

**কন্ট্রোল কাপড় ও জনতা কাপড়**

১৯৮১ সালে বন্টন-ব্যবস্থার মাধ্যমে বিলি করার জন্যে এই রাজ্যে ১৯,৬৬৭ বেল কন্ট্রোল কাপড় পাওয়া গিয়েছিল। বলা বাহুল্য, প্রয়োজনের তুলনায় এই বরাদ্দ নেহাৎই সামান্য। একই সময়ে এর সঙ্গে অবশ্য ১,৭৬,০০০টি জনতা ধুতি ও শাড়ীও বিলি করা হয়।

যদিও রাজ্য সরকার প্রথমে কাপড় বিলির বিষয়ে কিছু বিধিনিষেধ আরোপ করেছিলেন পরে কেন্দ্রীয় সরকারের অনুরোধে বিধিনিষেধ তুলে নেওয়া হয় এবং বর্তমানে শুধুমাত্র রেশন কার্ড দেখালে এই কাপড় পাওয়া যেতে পারে।

**খাতা, দেশলাই, মোমবাতি, সাবান, গুঁড়োমশলা**

উৎপাদন বন্টন প্রকল্পে এই রাজ্যে খাতা, দেশলাই, মোমবাতি, গায়ে মাখা সাবান, কাপড় কাচার সাবান, গুঁড়োমশলা যথা—হলুদ ও গোলমরিচ বন্টন-ব্যবস্থার মাধ্যমে বিলি করা হয়ে থাকে। এই পণ্য দ্রব্যের বন্টন-ব্যবস্থা বেশ জনপ্রিয় হয়ে উঠেছে। ১৯৮১ সালে এবং ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত কিছু পণ্যদ্রব্য কি পরিমাণ বিলি করা হয়েছে তা মাননীয় সদস্যদের অবগতির জন্যে জানাচ্ছি।

| | ১৯৮১ | ১৯৮২ ( জুন মাস পর্যন্ত ) |
|---|---|---|
| খাতা | ১,৪২,৫৯,৭৩৪টি | ৫৫,৯২,২৮৭টি |
| দেশলাই | ৮৮,৯৮,৮৩৯ ,, | ২২,৮৬,১০৪ ,, |
| মোমবাতি | ১৪,৮১,২১৯ ,, | ৫,৩৪,৩৬৪ ,, |
| গায়ে মাখার সাবান | ১০,৭২,১৩১ ,, | ১,৯৫,৩৮২ ,, |
| কাপড় কাচার সাবান | ১,০৬,৩১,২৮০ ,, | ৪৬,৬৫,৮৭৬ ,, |

এই প্রকল্প রূপায়ণে মূল সমস্যা হলো যে, কোন পণ্যই এই রাজ্যে উপযুক্ত পরিমাণে নিয়মিত ন্যায্য দামে পাওয়া যায় না। উৎপাদকের সঙ্গে সরকারকে যোগাযোগ করতে হয় এবং প্রয়োজনীয় পণ্যের সংগ্রহ ও বন্টনের ব্যবস্থা করতে হয়। ক্রমবর্ধমান মূল্যের জন্যে প্রচলিত দামে ক্রেতাদের মাধ্যমে বন্টন করা কঠিন হয়ে পড়েছে। এতদ্‌সত্ত্বেও রাজ্য সরকার এই প্রকল্প চালু রাখতে চান এবং তার জন্যে সর্বপ্রকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।

**পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা ঃ** এই বিবরণীতে রাজ্য সরকারের মালিকানাধীন পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা সম্বন্ধে কিছু কথা না

বললে বিবরণী অসম্পূর্ণ থেকে যাবে। মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, এই সংস্থার প্রাথমিক উদ্দেশ্য হল অত্যাবশ্যক পণ্য সংগ্রহ করে নায্যমূল্যে তা সরকারী বণ্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া। ইতিমধ্যেই সংস্থা মোটামুটি ব্যাপকভাবে কয়েকটি অত্যাবশ্যক পণ্যের বাজারে প্রধান শক্তি হিসাবে পরিণত হয়েছে।

গত কয়েক বছরে এই সংস্থার কাজকর্ম উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। বিগত কয়েক বছরের বিক্রির টান ও ভারের তথ্য থেকে তা বোঝা যাবে :

| | | |
|---|---|---|
| ১৯৭৭-৭৮ | ... | ১২.৬৮ কোটি টাকা |
| ১৯৭৮-৭৯ | ... | ৩৪.৮০ „ „ |
| ১৯৭৯-৮০ | ... | ৬৮.৬৫ „ „ |
| ১৯৮০-৮১ | ... | ১০০.০০ „ „ |
| ১৯৮১-৮২ | ... | ১২০.০০ „ „ |

( এই বছরের হিসাব অডিট সম্পুর্ণ হয়নি )

এই সংস্থায় রাজ্য সরকার এখনও পর্যন্ত মূলধন খাতে বিনিয়োগ করেছেন ৮৯ লক্ষ টাকা এবং বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্যে সংস্থাকে ঋণ হিসাবে দেওয়া হয়েছে ১ কোটি ৬ লক্ষ টাকা। ১৯৮০-৮১ সালে আয়কর দেওয়ার পর সংস্থাটির লাভ হয়েছে ৫১·৮২ লক্ষ টাকা। সংস্থার কাজের পরিধি যে আরও বিস্তৃত হয়েছে এবং আশাপ্রদ, ওপরের হিসাব তার প্রামাণ।

বর্তমান বছরে সংস্থাটির কর্মসূচীর মধ্যে আছে চাল, ভোজ্যতেল, সিমেন্ট ও লবণ। এ ছাড়া সংস্থাটি দুটি সুনির্দিষ্ট প্রকল্প হাতে নিয়েছিল। রেপসীড ও আর. বি. ডি. পাম তেলের জন্যে একটি প্যাকিং প্লাণ্ট ইতিমধ্যেই নির্মাণ করা হয়েছে। ব্যয় হয়েছে ১৫ লক্ষ টাকা। এর কাজ বেশ কিছুকাল আগেই শুরু হয়েছে এবং এর প্রতিদিন ১০০ মেঃ টন তেল টিনে প্যাক করার ক্ষমতা রয়েছে। আমদানিকৃত রেপসীড তেল পরিশোধনের জন্যে রাজ্য সরকারকে বেসরকারী শোধনাগারের ওপর নির্ভর করতে হয়। তাই এই সংস্থা ১·৭১ কোটি টাকা ব্যয়ে একটি শোধনাগার নির্মাণের কাজ হাতে নিয়েছে এবং আশা করা যায় আগামী নভেম্বর মাসে এর কাজ শেষ হয়ে যাবে। এর প্রতিদিন ১০০ মেঃ টন তেল পরিশোধনের ক্ষমতা থাকবে।

এবারে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**রেশন কার্ডঃ** মাননীয় সদস্যবৃন্দের অনেকেরই স্মরণ থাকতে পারে যে, এর পূর্বে এই সভায় সংশোধিত রেশন এলাকায় পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ড চালু করার বিষয়ে রাজ্য সরকারের নীতি ও এ-বিষয়ে অগ্রগতির কথা আলোচিত হয়েছে। সাড়ে তিন কোটির ওপর রেশন কার্ড ছাপিয়ে ফেলা সত্ত্বেও হাইকোর্টের একটি নিষেধাজ্ঞার জন্যে কাজের কোন অগ্রগতি সম্ভব হয় নি। এই নিষেধাজ্ঞা উঠে গেলেও সংশোধিত রেশন এলাকার কিছু এম. আর. ডিলার নতুন এগ্রিমেন্ট ফর্ম নিয়ে আবার হাইকোর্টে একটি মামলা দায়ের করেন এবং আবার নিষেধাজ্ঞা আরোপিত হয়। ফলে সরকারের এই নীতি কার্যকর করা স্থগিত আছে। রাজ্য সরকার অবশ্য হাইকোর্টের নিষেধাজ্ঞা ওঠানোর জন্যে সর্বপ্রকার চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

সম্প্রতি রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, সংশোধিত রেশন এলাকাতে পারিবারিক রেশন কার্ড দেখিয়ে সপ্তাহের রেশন তিন দিনে তোলা যাবে। যাদের রেশন কার্ড নেই নিয়ম-সম্মতভাবে তাদের রেশন কার্ড দেওয়া হচ্ছে। কয়েক দশক ধরে এই দপ্তরের একটি বোঝা হলো লক্ষ লক্ষ ভুয়া রেশন কার্ড। এ-বিষয়েও সরকার শীঘ্রই একটি পরিকল্পনা গ্রহণের কথা চিন্তা করেছেন।

**অত্যাবশ্যকীয় পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন, ১৯৮১ঃ** রাজ্য সরকার কালোবাজারী এবং মজুতদারীর বিরুদ্ধে কঠোরতর শাস্তি বিধানের জন্যে কেন্দ্রীয় সরকারের কাছে বারবার অনুরোধ জানিয়েছিলেন। অবশেষে কেন্দ্রীয় সরকার গত ১লা সেপ্টেম্বর তারিখ থেকে অত্যাবশ্যকীয় পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন, ১৯৮১ চালু করেছেন। এই আইনে অপরাধীর কঠোরতর শাস্তির ব্যবস্থা রাখা হয়েছে এবং অভিযুক্তদের বিচারের জন্যে বিশেষ আদালতের ব্যবস্থা রয়েছে। রাজ্য সরকার ইতিমধ্যেই কলকাতা ও বিভিন্ন জেলায় ২৪টি বিশেষ আদালত গঠনের ব্যবস্থা করেছেন। এই আইন কার্যকর করার বিষয়ে সরকায় অতিশয় আগ্রহী এবং এর জন্যে সকল প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**খাদ্য কর্পোরেশনের আংশিক কার্যভার অধিগ্রহণঃ** মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, এ-রাজ্যে খাদ্যশস্যের আভ্যন্তরীণ সংগ্রহ, সংরক্ষণ ও বণ্টনের দায়িত্ব ভারতীয় খাদ্য কর্পোরেশনের ওপর ন্যস্ত আছে। এ বিষয় অতীত অভিজ্ঞায় দেখা গিয়েছে এই দায়িত্বভার খাদ্য কর্পোরেশন অনেক সময়ে সুষ্ঠুভাবে পালন করতে পারেন নি। এর ফলে রাজ্যের জনসাধারণকে অসুবিধায় পড়তে হচ্ছে। খাদ্য কর্পোরেশন যখন এই দায়িত্ব অধিগ্রহণের সিদ্ধান্ত গ্রহণ করেন এবং ১লা এপ্রিল, ১৯৮১ থেকে এই অধিগ্রহণ

কার্যকর করার জন্য ব্যবস্থা গ্রহণ করেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সুপ্রীম কোর্টে একটি মামলা চালু আছে বলে শেষ পর্যন্ত এই প্রস্তাবে সম্মত হলেন না।

**হাস্কিং মেশিন ও ধানভানা কলঃ** গত কয়েক বছর ধরেই লাইসেন্সবিহীন হাস্কিং মিলের সমস্যাটা বেশ জটিল হয়ে উঠেছে। জেলাগুলিতে বিপুল সংখ্যক লাইসেন্স, লাইসেন্সবিহীন হাস্কিংমিল গজিয়ে উঠেছে। রাজ্য সরকার পল্লী অঞ্চলে হাস্কিং মিল চালু করার বিপক্ষে নন। তবে এগুলো যে বিপুল সংখ্যায় শহর, নগর এলাকার চারপাশে এবং রাজ্য সীমানার বরাবর বেশী গজিয়ে উঠেছে সেটাই চিন্তার বিষয়। যাই হোক, রাজ্য সরকার বিষয়টি নিয়ে একটা সুষ্ঠু সমাধানের চেষ্টা করছেন।

মাননীয় সদস্যগণ এতক্ষণ এই দপ্তরের কাজকর্ম সম্বন্ধে মোটামুটি অবহিত হয়েছেন বলে আশা করা যায়। আগেই বলা হয়েছে যে খাদ্য ও সরবরাহ বিভাগের দায়িত্ব হল, যতদূর সম্ভব উন্নতমানের খাদ্যশস্য ও অন্যান্য অত্যাবশ্যক পণ্যসামগ্রী রাজ্যের সমস্ত মানুষের মধ্যে তাঁদের ন্যূনতম চাহিদার ভিত্তিতে সমানভাবে জনগণের ক্রয়ক্ষমতার মধ্যে ন্যায্যদামে নিয়মিত বন্টন করা ও সবাই যাতে তা পান সেদিকে লক্ষ্য রাখা। এই দায়িত্ব পালনের যেসব বাধা ও অসুবিধার সম্মুখীন হতে হয় স সম্পর্কে না বললে এই বিভাগীয় কাজের সাফল্য বা ব্যর্থতায় পরিমাপ করা সম্ভব নয়।

১। বন্টন ব্যবস্থা বজায় রাখতে প্রয়োজনীয় সমস্ত ভোগ্যপণ্যের বেলাতেই পশ্চিমবঙ্গে দীর্ঘকালের ঘাটতি এবং এই সব ভোগ্যপণ্য আমদানী করতে হয় অন্যান্য রাজ্য থেকে যেখানে সাধারণতঃ মূল্য নিয়ন্ত্রণ বা অন্যান্য বিধিনিষেধ প্রায় নেই।

২। যেসব ভোগ্যপণ্যের মূল্য নির্ধারণ বা নিয়ন্ত্রণ কেন্দ্রীয় সরকার করে থাকেন সেক্ষেত্রে এই রাজ্যের বরাদ্দের বিষয়ে রয়েছে বৈষম্য, শুধু পরিমাণগত নয় পণ্যের গুণগত বিচারেও। এ ছাড়া পরিবহন সমস্যার জন্যে বরাদ্দ পণ্যও এসে পৌঁছাচ্ছে না। যেমন খাদ্যশস্য বা সিমেন্ট।

৩। সামগ্রিকভাবে ভোগ্যপণ্যের উৎপাদন ও বন্টনের ব্যাপারটা বেশীর ভাগই বেসরকারী। সুতরাং পণ্যমূল্য নিয়ন্ত্রণ ও অত্যাবশ্যক পণ্যের যথেষ্ট সরবরাহ নিশ্চিত করতে প্রচলিত বাণিজ্যিক ঘটনাস্রোতের বিরুদ্ধে কাজ করতে হচ্ছে।

৪। রাজ্য সরকারের যাবতীয় নিয়ন্ত্রণ কর্মসূচীকে প্রায়ই ব্যাহত করছে কেন্দ্রীয় সরকারের অপ্রতুল বরাদ্দ ও অনিয়মিত সরবরাহ।

এই সব কারণেই একমাত্র দায়িত্বসম্পন্ন, তৎপর কেন্দ্রীয় সরকারের সহযোগিতাতে একটি সুষ্ঠু, ব্যাপক নিয়মিত বণ্টন-ব্যবস্থা রাজ্যের জনসাধারণের স্বার্থে বজা রাখা সম্ভব। পণ্যসামগ্রীর প্রয়োজন অনুসারে সকলের মধ্যে সমানভাবে বণ্টন করা দায়িত্ব নিশ্চয়ই রাজ্য সরকারের। কিন্তু তার আগে কেন্দ্রীয় সরকারের প্রাথমিক দায়িত্ব হলো রাজ্যকে নিয়মিত যথেষ্ট পরিমাণে ভোগ্যপণ্যের সরবরাহ নিশ্চি করা। বামফ্রন্ট সরকার বারবার কেন্দ্রকে অনুরোধ করেছেন এ-বিষয়ে একটি সর্বভারতীয় নীতি কার্যকর করা হোক। চৌদ্দটি নিত্যপ্রয়োজনীয় জিনিসের এক দর বেঁধে দিতে এবং সারা ভারতে সরকারী ব্যবস্থার মাধ্যমে তা একই দরে বণ্ট করার অনুরোধ জানিয়ে আসছেন। জনসাধারণের স্বার্থে দেশের অভ্যন্তর এবং বিদেশ থেকেও অত্যাবশ্যক পণ্য এনে ভরতুকি দিয়ে জনসাধারণকে বিলি করার জনহিতকর দাবী জানানো হচ্ছে।

বিবৃতির শেষে মাননীয় সদস্যদের এই বলে আশ্বস্ত করতে চাই যে, আমাদের সামনে চ্যালেঞ্জ ও কর্তব্য বিষয়ে আমরা সম্পূর্ণ সচেতন। আমাদের সীমাবদ্ধতা ও ত্রুটি সম্বন্ধেও আমরা সচেতন। এই দায়িত্ব পালন জনসাধারণের সক্রিয় অংশগ্রহণের সাহায্যেই করা যেতে পারে, এ-বিষয়ে আমাদের কোন দ্বিমত নেই। বস্তুতঃপক্ষে, খাদ্যশস্য ও অন্যান্য পণ্যদ্রব্য বিলি-বণ্টনের কার্যক্রমে বিভিন্ন স্তরে জনপ্রতিনিধিদের সামিল করার জন্যে রাজ্য সরকার অতিশয় আগ্রহী এবং এই ব্যবস্থা কার্যকর করার জন্যে তাঁরা সর্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করবেন। এখনও পর্যন্ত, সমগ্র দেশে আমাদেরই শুধু এতবড় ও ব্যাপক বণ্টন-ব্যবস্থা চালু আছে —যা ছড়িয়ে আছে রাজ্যের গ্রামে, গঞ্জে, শহরে—আমরা তার অধিকতর উন্নতি সাধনে কোন ব্যবস্থা নিতেই কার্পণ্য করব না। এ-বিষয়ে আপনাদের ও জনসাধারণের সহযোগিতা কামনা করি।

পরিশেষে, মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে. বর্তমানে রাজ্যময় প্রবল খরার অবস্থা চলছে। এই পরিপ্রেক্ষিতে রাজ্যের জনসাধারণের বিশেষ করে গ্রাম-বাংলার জনগণের উপযুক্ত সেবা করার জন্য আপনাদের সক্রিয় সহযোগিতা চাইছি।

**Demand No. 54**

Major Head : 309—Food and 509 – Capital Outlay on Food

**Shri Radhika Ranjan Banerjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 31,39,14,000 be granted for

expenditure under Demand No. 54, Major Head : "309—Food and 509—Capital Outlay on Food."

**Demand No. 43**

Major Head : 288—Social Security and Welfare (Civil Supplies)

**Shri Radhika Ranjan Banerjee :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 55,47,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288—Social Security and Welfare ( Civil Supplies )".

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Demand No. 54**

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amonnt of Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 43**

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-.

**শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী তার দপ্তরের ব্যয় বরাদ্দ খাতে যে অনুমোদন চাইলেন, সেই অনুমোদন সমর্থন করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁর বক্তব্যের বিরোধিতা করতে গিয়ে আমি মাননীয় খাদ্যমন্ত্রী ও মাননীয় সদস্যদের সামনে কিছু নিবেদন রাখব। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়। প্রথম দিন থেকেই এই পশ্চিমবাংলা ঘাটতি রাজ্য হিসাবে পরিগণিত হয়। প্রথম মুখ্যমন্ত্রী ডঃ প্রফুল্ল ঘোষ মহাশয় খাদ্য দপ্তরের গুরুত্ব বুঝে তিনি নিজেই এই দপ্তরের দায়িত্ব নেন। ১৯৪৮ সালে ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয় পশ্চিমবাংলার

মুখ্যমন্ত্রী হলেন এবং সঙ্গে নিয়ে এলেন সহকর্মী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়কে। প্রফুল্লচ সেন মহাশয় উপমুখ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রী হলেন। ১৯৬২ সালে পশ্চিমবাংলার খু দুর্ভাগ্য যে ডাঃ রায় গত হলেন। প্রফুল্লচন্দ্র সেন মহাশয় পশ্চিমবাংলার মুখ্যমন্ত্র হলেন। কিন্তু তিনিই খাদ্যমন্ত্রী রইলেন। ১৯৬৭ সাল পর্যন্ত ১৯ বছর তিনি খাদ্যমন্ত্রী ছিলেন।

[ 11-10—11-20 A.M. ]

এই ১৯ বছর ধরে নানা গবেষণার মাধ্যমে তারা একটা জায়গায় এসে পৌঁছবার চেষ্টা করেছিলেন যাতে পশ্চিমবাংলা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে। আজকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে গেলে দুটো জিনিসের কথা আমাদের মনে রাখতে হবে। একটা হচ্ছে প্রোডাকশন, আর একটা হচ্ছে প্রকিওরমেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৫ সালে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশী, ৬ লক্ষ টন চাল প্রকিওর করেছিলেন। ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গের কথা ভেবেই রেশনিং সিস্টেম আসে এবং এই ১৮ বছর ধরে সেই রেশনিং সিস্টেম চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীকে এবং মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখবো তাঁরা যাতে আমার বক্তব্যগুলি একটু শোনেন। এই ১৮ বছর ধরে আমরা যদি এ্যাভারেজে ২০ লক্ষ টন চাল বা গম কেন্দ্র থেকে আনি এবং তার ফলে এ্যাভারেজ দাম যদি ১॥ টাকা পার কে. জি.-তে ধরা হয় তাহলে পশ্চিমবাংলার ইকনমি থেকে ৫,৪২০ কোটি টাকা বাইরে চলে গেছে। আজকে পশ্চিমবাংলার সরকার কি, এই কথা ভাববেন না যে পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে গেলে, ভিক্ষা করে নয়, প্রোডাকশান এবং প্রকিওরমেন্টের দিকে নজর দিতে হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার একটু পিছনের দিকে ফিরে যাচ্ছি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস ছিল। ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সালের মধ্যে, ১৯৭১ সালে মাত্র ১০৮ দিনের জন্য কংগ্রেস সরকারে ছিল। ১৯৭২ থেকে ১৯৭৭ সালে কংগ্রেস সরকারে ছিলেন এবং সেই সময়ে পশ্চিমবঙ্গ সরকার নানা পরিকল্পনার মাধ্যমে এগিয়ে যান এবং সবচেয়ে প্রধান হিসাবে তারা যেটা গ্রহণ করেছিলেন সেটা হচ্ছে শ্রীমতী গান্ধীর ১৯৭১ সালের গ্রীন রেভলিউশান এবং তার মাধ্যমে দেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে হবে। তারা কিন্তু ফেল করেনি। শ্রীমতী গান্ধীর পরিকল্পনা সার্থক হয়েছিল। ১৯৭৬ সালের মধ্যে সারা ভারতবর্ষ স্বয়ংসম্পূর্ণ হয়েছিল।

( গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা আমার বক্তব্য গ্রহণ করুন বা না করুন সেটা তাদের ইচ্ছা, কিন্তু ওঁরা শুনুন। আমি একজন সভার সদস্য হিসাবে আমার অধিকার আছে ওদের মত ভাববার। আমি যে আদর্শে বিশ্বাস করি, পশ্চিমবঙ্গ সম্পর্কে আমরা যা ভাবছি, সেটা বলার অধিকার আমাকে দেওয়া উচিত। আমি আবার ১৯৭২ সালের কথায় আসছি। ১৯৭২, ৭৩, ৭৪ সালে প্রোডাকশান ছিল ৬৮ লক্ষ ৮১ হাজার মেট্রিক টন। তারপরে যে পরিকল্পনা নেওয়া হল তার ফলে ডীপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েলের মাধ্যমে, ক্যানেলের মাধ্যমে জল সরবরাহ করার ফলে তিনটি ফসলকে যেভাবে তোলা হল, ১৯৭৭-৭৮ সালে তার ফল এরা ভোগ করছেন। সেই সময়ে ৯০ লক্ষ মেট্রিক টন চাল উঠেছে। ১৯৮০-৮১ সালের পর দেখবেন যে সেই ৯০ লক্ষ মেট্রিক টন নেমে এসে ৬৮.১৪-তে দাঁড়িয়েছে।

অতীতে আমাদের পশ্চিমবাংলায় গমের চাষ হতো না। পরবর্তীকালে ১৯৮২ থেকে '৭৭ সালের কংগ্রেস রাজত্বে ৫ বছরের পরিকল্পনায় বছরে সাড়ে দশ লক্ষ টন গম উৎপাদন হয়েছে। সে জায়গায় আজকে এ-সরকারের সতর্ক চোখ রাখার ফলে গমের উৎপাদন কমে এসে দাঁড়িয়েছে ৪ লক্ষ ৭৩ হাজার টনে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিনীতভাবে খাদ্যমন্ত্রীকে নিবেদন করব যে, পাঁচটি যোজনায় পশ্চিমবাংলার উন্নতির জন্য যে টাকা কেন্দ্র দিয়েছে সেই টোটাল টাকাটা যদি তিনি এ্যাকিউমুলেট্ করেন এবং পশ্চিমবাংলা থেকে যে টাকা খাদ্যদ্রব্য ক্রয়ের নামে পঞ্জাব, হরিয়ানা ও ইউ. পি.-কে বড়লোক করার জন্য পাঠিয়েছেন তার হিসাব রাখেন তাহলে লজ্জায় তিনি মাথা নত করবেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের তৎকালান সরকারের সময়ে আমরা একটা জিনিষ চেষ্টা করেছিলাম, সেটা হচ্ছে আমরা কেন্দ্রের কাছ থেকে যতটা সম্ভব কম পরিমাণে চাল এবং গম চাইবার চেষ্টা করেছিলাম। আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনি দয়া করে জানাবেন কি, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে তৎকালীন পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রের কাছ থেকে বছরে এ্যাভারেজে ১৬ লক্ষ টনের বেশী কখনো খাদ্য-দ্রব্য নিয়েছিল কি? সেই সময়ে প্রোকিয়োরমেন্ট করবার জন্য পশ্চিম বাংলার তৎকালীন সরকার পশ্চিমবাংলার রাইস মিলগুলির সঙ্গে বার বার আলোচনা করেছিল এবং তাদের বলা হয়েছিল প্রোকিয়োরমেন্ট-পলিসিকে কার্যকরী করতেই হবে। সে সময়ে রাইসমিলগুলি হলারে চলত, তাদের বলা হয়েছিল, হলারের বদলে সেলার করতে হবে। কারণ হলারের বদলে সেলারে চালের উৎপাদন করতে পারলে শুধু চালই পাওয়া যাবে না সেই সঙ্গে ব্রাণ্ড-ও পাওয়া যাবে, ব্রাণ্ডের একটা

মার্কেট আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে মর্ডানাইজেশসন করবার জন্য ১৫ থেকে ২০ লক্ষ টাকা করে প্রত্যেকটা রাইস মিলকে খরচ করতে হয়েছিল। প্রতিটি রাইস মিল যাতে ব্যাঙ্কের কাছ থেকে ঐ টাকা লোন হিসাবে পেতে পারে তার জন্য সরকার থেকে ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করে সব রকম ব্যবস্থা করা হয়েছিল এবং মিলগুলিও যাতে এবিষয়ে অগ্রসর হতে পারে তার জন্যও নানারকম ব্যবস্থা করা হয়েছিল। বর্তমানে পশ্চিম বাংলায় ৬০০ রাইস মিল রয়েছে এবং তার মধ্যে ৪৫২টি আমাদের সময়ে হয়েছে, আর ২০০টির ওপর রাইস মিল হলারের বদলে সেলার ব্যবহার করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে সময়ে যে হাস্কিং মিলগুলি ছিল তাদের সঙ্গেও আমাদের কথা হয়েছিল যে, আমরা আমাদের ধান তাদের কাছে নিয়ে গিয়ে পৌঁছে দেব, সামান্য টাকা পয়সা দেব তারা আমাদের ধানকে চাল করে দেবে। আইন-সঙ্গত-ভাবে যে হাস্কিং মিলগুলি চলছিল তাদের সঙ্গে এবিষয়ে আমাদের কথা হয়েছিল। হাস্কিং মিলগুলি রাইস মিলের কমপিটিটর হয়ে উঠেছিল, আমরা সেটাকে রেগুলারাইজ করবার চেষ্টা করেছিলাম, হাজার হাজার হাস্কিং মিলের মালিকরা তৎকালীন সরকারের বিরুদ্ধে হাই কোর্টে গিয়ে উপস্থিত হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীকে প্রশ্ন করছি, তিনি কি জানেন আজকে ২০,০০০-এর ওপর আন্‌লাইসেন্সড্ হাস্কিং মিল এখানে চলছে? আজকে তাঁদের হাতে পঞ্চায়েত আছে, তাঁদের হাতে পুলিশ আছে, এই যে বিনা লাইসেন্সে ২০,০০০ হাস্কিং মিল চলছে এটা কি তাঁরা বন্ধ করতে পারেন না? (জনৈক সরকার পক্ষের সদস্য ঃ—কি হবে?) ঐ হিসাবটা সরকারের কাছে থাকলে সরকারের কিছু আয় হবে, সরকার অন্ততঃ জানতে পারবে যে, কোন্ হাস্কিং মিলে কতটা চাল হচ্ছে। সরকারের একটা হিসাব থাকা দরকার।

[11-20—11-30 A.M.]

আমরা রাইস-মিলকে বাঁচাবার জন্য এফ. সি. আই.-কে যদি বলতাম, তোমরা সারা ভারতবর্ষের কাছ থেকে যে চাল আনে সেই চালের বদলে ধান এনে পশ্চিম বাংলার রাইস মিলের মাধ্যমে এই ধান ভাঙাও যাতে করে পশ্চিমবাংলার রাইস মিল-গুলি বাঁচতে পারে, যাতে করে এই রাইস মিলের মাধ্যমে হাজার হাজার পশ্চিম-বাংলার গরীব ভাইবোনরা বাঁচতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমি এই সরকারের খাদ্যনীতিতে আসছি। কেন আমি বিরোধিতা করবার কথা বললাম তা বলছি। মাননীয় খাদ্যমন্ত্রী তিনি আজকে প্রতি মাসে ২ লক্ষ ৫০ হাজার টন করে যে চাল এবং গম দিচ্ছে কেন্দ্রীয় সরকার তাতে তিনি খুশী নয়। কাগজে

বেরিয়েছে, ১৫ সেপ্টেম্বর সাংবাদিকের কাছে বলেছেন, কেন্দ্রের কাছ থেকে ৬০ লক্ষ টন চাল এবং গম চান। যদি ৬০ লক্ষ টন চাল এবং গম না দেয় তাহলে তিনি প্রধান মন্ত্রীর কাছে যাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ছোট্ট তথ্য পৌঁছে দেওয়া আমার কর্তব্য সেইজন্যে আমি বলছি, পশ্চিমবাংলায় টোটাল পপুলেসান হচ্ছে সাড়ে ৫ কোটি যদিও ওনারই মিনিষ্টার অফ ষ্টেট জানিয়েছিলেন, ৫ কোটি ৪৫ লক্ষ—ইট মেক্‌স নো ডিফারেন্স। ওনারা যখন অপোজিসানে ছিলেন, ১৯৬২ সালে, তখন চিৎকার করে বলতেন, লেভি করতে হবে এবং কমপক্ষে একজন পূর্ণ বয়স্ক মানুষকে ৫০০ গ্রাম করে চাল বা গম দিতে হবে। আমি মেনে নিলাম, নিশ্চয়ই এটা দেওয়া উচিত। আজকে আমি শুধু মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে তুলে ধরব। উনি কেন্দ্রের কাছ থেকে চেয়েছেন ৬০ লক্ষ টন চাল বা গম। আজকে সাড়ে ৫ কোটি মানুষের জন্য যদি আধ কেজি করে চাল বা গম দেওয়া হয় এস. আর-এর মাধ্যমে তাহলে টোটাল রিকোয়ারমেণ্ট হচ্ছে ৮০ লক্ষ ৩০ হাজার টন। কিন্তু উনি কেন্দ্রের কাছে ৬০ লক্ষ টন করে চেয়েছেন, অর্থাৎ তার মানে কেন্দ্রের কাছে চাচ্ছেন ৮৪ লক্ষ টন। কিন্তু পশ্চিমবাংলার জন্য রিকোয়ারমেণ্ট হচ্ছে ৮০ হাজার ৩০ লক্ষ টন। (চিৎকার) এর একটি অঙ্কও যদি ভুল হয় তাহলে আমি আর বিধানসভায় আসব না। যাই হোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখনও পশ্চিমবাংলায় ৪০ পার্সেন্টের উপরও প্রভাটি লাইনের তলায় মানুষ আছে। পশ্চিমবাংলার এটা দুর্ভাগ্য, অস্বীকার করবো না। সবাইকে এম. আরের মাধ্যমে চাল বা গম দিচ্ছেন না এবং ৪০ পার্সেন্ট লোক প্রভাটি লাইনের তলায় আছে অথচ উনি চাচ্ছেন ৮৪ লক্ষ টন চাল বা গম। তাহলে আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, কেন আপনি ধান ভানতে শিবের গীত গাইছেন, তিনি সরাসরি কেন্দ্রকে বলুন, এই রাজ্যটি কেন্দ্র-শাসিত ষ্টেট হোক, ওনাদের দরকার কি আছে?

এতই যদি আপনাদের চাহিদা হয় তাহলে ওঁকে আমি বলব, আপনার আর খাদ্যমন্ত্রী থাকার প্রয়োজন নেই, আপনি কেন্দ্রকে সরাসরি বলুন এই রাজ্যের শাসন ভার নিয়ে নিতে, এটা কেন্দ্রশাসিত রাজ্য হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই, পশ্চিমবঙ্গের জনগণ এসব সহ্য করবে না, তারা সব কিছু জানতে চায়, দেখতে চায়। তারা জানতে চায় এই যে বাইরে থেকে কোটি কোটি টাকার খাদ্য আমদানী করা হচ্ছে সেখানে আমাদের এই রাজ্যে যে খাদ্য তৈরী হয় সেটা কোথায় পাচার হয়ে যাচ্ছে? স্যার, আমরা জানি না এই খাদ্য কোথায় পাচার হচ্ছে, ওঁরা হয়ত বলতে পারবেন কিন্তু

আমরা জানতে চাই ও'রা যে বলছেন ৬৪ হাজার টন হয়েছে সেটাই বা কোথায় পাচার হয়ে যাচ্ছে? কেন এখানে থাকছে না? মাননীয় মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী এ সম্বন্ধে খোঁজ-খবর নিচ্ছেন কি? এরপর স্যার, আমি এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশনের কথায় আসি। যদি কোন সময় কোথাও ঘাটতি হয় এবং সেই ঘাটতির সুযোগে দামটা যাতে উঠে না যায় সেইজন্যই আমরা এই এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশন করেছিলাম। তা ছাড়া আমরা কর্ডনিংও করেছিলাম। আমরা এটা যখন করেছিলাম তখন পশ্চিমবাংলার মানুষের কাছে প্রতিজ্ঞা করে বলেছিলাম যে সারপ্লাস ডিষ্ট্রিক্ট থেকে যে ধান, চাল আমরা সংগ্রহ করব তার প্রতিটি ধান, চাল সেই ডিষ্ট্রিক্টে থাকবে লিন পিরিওডের জন্য। এই যে ৮টা ডিষ্ট্রিক্টে খরা হল এদের এখন এক ছটাক চাল নেই কিন্তু আমাদের সময় সেই চাল ছিল। আমরা সেখানে বলেছিলাম সেই চাল কোলকাতা বা শহরে আসবে না। সেখানে একটা সারপ্লাস ডিষ্ট্রিক্টকে হয়ত একটা ডেফিসিট ডিষ্ট্রিক্টের সঙ্গে যোগ করে দেওয়া হবে কিন্তু সেই চাল কোলকাতায় কখনও আসবে না। এর ফলে প্রকিওরমেণ্ট করা সম্ভব হয়েছিল। স্যার, আজকে অদ্ভুত একটা কথা শুনছি, খাদ্যমন্ত্রী মহাশয় বলছেন, আমরা লেভি করব না. কারণ তা করলে নাকি গরিবদের উপর দারুন চাপ সৃষ্টি হবে। অদ্ভুত সব কথা। আমাদের সময় আমরা সেচ এলাকায় ৫ টন এবং অসেচ এলাকায় ৬০ টন পর্যন্ত কোন লেভি নিতাম না কারণ আমরা জানতাম গরিবদের পাশে সরকারকে দাঁড়াতে হবে। আজকে এ'রা কি করছেন? এই প্রসঙ্গে মাননীয় খাদ্যমন্ত্রীকে আরো একটা কথা বলি। তিনি একদিকে বলছেন লেভি নেবেন না এবং অপর দিকে কেন্দ্রকে বলছেন বেশী চাল দিতে। এখন সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্য যদি ও'র মতন হুঁশিয়ার হয়ে বলে লেভি নেবেন না তাহলে কেন্দ্র কোথা থেকে চাল পাবে? আজকে উনি সারা ভারতবর্ষকে যে পথ দেখাচ্ছেন সেটা ভয়াবহ রাস্তা, সেটা বিচ্ছিন্নতাবাদের রাস্তা। এরপর রেপসিড নিয়ে আমি কয়েকটা কথা বলব। একজন কালোবাজারী, বনস্পতির ব্যবসা করতো, ১৯৭১-৭০ সালে যাকে আমরা ধরবার কথা বলেছিলাম, যে মুচলেকা দিয়ে বেঁচেছিল সেই লোকটিকে দিয়ে আজকে বাইরে থেকে আনা রেপসিড রিফাইন করাচ্ছেন মাননীয় খাদ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী।

[11-30—11-40 A.M.]

কোথায় মুনাফা আছে, কোনখানে কি ব্যবস্থা এগুলি বড় জানবার ইচ্ছা করে। এইবার পশ্চিমবঙ্গ ঠিক লোককে খুঁজে পেয়েছে। প্রাক্তন খাদ্যমন্ত্রী যিনি ছিলেন,

তাঁকে বর্তমান খাদ্যমন্ত্রী এমন একটা হোটেল দেখিয়েছেন যে এটা একটা বিস্ময়। স্যার, আমি শুধু একটা অনুরোধ রাখব, আজকে সি. পি. এম দলের অনেক অর্থ হয়েছে, সেই অর্থ হওয়ার ফলে আজকে তাঁরা আলীমুদ্দীন ষ্ট্রীটে বাড়ী করেছেন। একটা জিনিষ খাদ্যমন্ত্রী মহাশয়ের জানার দরকার, পশ্চিমবঙ্গের রীতি হচ্ছে যে চকমিলান বাড়ী হলে সেই বাড়ীর গৃহিনীরা দুর্গাপূজা করতে চান। তা ওঁরা কবে দুর্গাপূজা সেটা যেন বলেন, আমরা যেন নিমন্ত্রিত হই এবং সেদিন যেন ওঁরা আমাদের এবং দেশের মানুষদের একটু চাল, গম দেন। এটাই আমার অনুরোধ, এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুখেন্দু খান** :—মিঃ স্পীকার স্যার, খাদ্যমন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এতক্ষণ ধরে মাননীয় সদস্য শ্রীপ্রফুল্ল কান্তি ঘোষ মহাশয় যে বক্তব্য রাখলেন আমি তা শুনলাম। উনি যেসব তথ্য দিলেন যাতে করে আমার মনে হয়েছে যে উনি সমস্ত তথ্য ঠিক বলেন নি। পশ্চিমবঙ্গের লোকসংখ্যা হচ্ছে ৫ কোটি ৫৪ লক্ষ। আমরা প্রতিদিন যদি প্রত্যেকটি মানুষকে ১৬ আউন্স অর্থাৎ ৫০০ গ্রাম করে চাল, গম দেবার ব্যবস্থা করি তাহলে প্রতি বছর খাদ্যশস্য লাগবে চাল এবং গমে ৯০ লক্ষ মেট্রিক টন। এই ৯০ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য দেওয়ার কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের, খাদ্যনীতিটা নির্ধারণ করেন সরকার এবং রাজ্য সরকার তার বণ্টন ব্যবস্থা করে থাকেন। খাদ্যনীতির এই হচ্ছে মূল কথা। স্যার, পশ্চিমবঙ্গে আমাদের যে চাষযোগ্য জমি আছে সেই জমির একটা মোটা অংশ কেন্দ্রীয় সরকারের পাট চাষে ব্যবহার করা হয়। এই চাষযোগ্য জমিগুলিকে কংগ্রেসের গত ৩০ বছর ধরে এর ৩০ ভাগ জমিতেও সেচের ব্যবস্থা করতে পারেন নি। সেজন্য আমাদের দেশের যে ৯০ লক্ষ টন খাদ্যের প্রয়োজন আছে সেই খাদ্যের ঘাটতি চিরকাল থেকেও গেছে, এখনও আছে। বিগত ১৯৭৮ সালে যে বছর বন্যা হয়েছিল এবং ভাল চাষ হয়েছিল সে বছর কিছুটা, ৮০ থেকে ৮৫ মেট্রিক টন খাদ্য উৎপাদন হয়েছিল, বাকি খাদ্যটা বরাবরই ঘাটতি থেকে যাচ্ছে। গত বছর চাষ ভাল হলেও টুংরো ভাইরাস রোগের জন্য উৎপাদন ব্যাহত হয়েছে এবং সেজন্য ফসলের ঘাটতি থেকে গেছে। পশ্চিমবঙ্গে যে সব জমিজায়গা আছে তাতে মোট উৎপাদন হয়েছে ৬৩ লক্ষ টন। মোট আমন ধান হয়েছে ৪৯ লক্ষ টন, বোরো ৮ লক্ষ টন, এবং আউশ ৬ লক্ষ টন। মোট ৫৮.৪ লক্ষ মেট্রিক টন উৎপাদন হয়েছে। গম উৎপাদন হয়েছিল ৫ লক্ষ টন। মোট উৎপাদিত ফসল ৬৩ লক্ষ মেট্রিক টন থেকে বীজ এবং অপচয় যদি ১০ পারসেণ্ট

বাদ দেওয়া হয় তাহলে ১৯৮১-৮২ সালে উৎপাদনের পরিমাণ দাঁড়ায় ৫৭ লক্ষ মেট্রিক টন।

পশ্চিমবাংলায় যে খাদ্য ঘাটতি, এই খাদ্য ঘাটতি পুরণের দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। এই খাদ্য ঘাটতি প্রতি বছর আমাদের রাজ্য সরকার-এর যে বিধিবদ্ধ ২২টি দোকান আছে সেই দোকানের মাধ্যমে নায্য মূলে দেওয়া হয়। প্রতি বছর ২০ লক্ষ টন খাদ্য এই ভাবে বণ্টন করে থাকেন। এই রূপে খাদ্য শষ্য দোকানের মারফত সাধারণ মানুষকে দেওয়া হয়। আমাদের প্রয়োজন হচ্ছে চাল ১ লক্ষ ৭৫ হাজার মেট্রিক টন এবং গম ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন। মোট মাসে লাগে ৩.৩০ লক্ষ মেট্রিক টন খাদ্য শষ্য। এই খাদ্য শষ্য কেন্দ্রীয় সরকার সময় মত সরবরাহ করে থাকেন না। এই খাদ্য শষ্য সরবরাহ এবং বণ্টন করে থাকেন ফুড করপোরেসান অফ ইণ্ডিয়া। চুক্তি অনুযায়ী এটা তারা করে থাকেন। এই খাদ্য দিল্লি থেকে আসে এবং কোন সময় এফ-সি. আই-এর মারফত আসে। সরকারে যে ভাবে ট্রেন মারফত পাঠায় সেই ওয়াগেন ঠিক সময় আসে না। সুতরাং বরাবরের জন্য খাদ্যে ঘাটতি থেকে যায়। বিশেষতঃ ফুড ফর ওয়ার্ক বন্ধ থাকার জন্য মানুষের রেসনের চাহিদা বেড়ে গেছে। সেই জন্য রেসন তোলা বেড়ে গেছে। গ্রামাঞ্চলে যে বছর ফসল ভাল হয় সেই বছর রেসনের তেমন চাহিদা হয় না। কিন্তু যে বছর হয় না সেই বছর সাধারণ মানুষকে রেসন দেওয়া দরকার। কিন্তু সেটা সম্ভব হয় না। এই বছর ফুড ফর ওয়ার্ক-এর কাজ বন্ধ আছে এবং উৎপাদন কম হয়েছে সেই জন্য রেসন কার্ডের প্রয়োজন সাধারণ মানুষের বেড়েছে। আমরা রেসন কার্ডের মারফত আরো যাতে খাদ্য শষ্য দিতে পারি তার ব্যবস্থা চালাচ্ছি। খাদ্যমন্ত্রী বলেছেন যে পশ্চিমবাংলায় ১ কোটি ভূয়া রেসন কার্ড আছে। আমরা প্রথম থেকে দেখছি এম. আর. ডিলারদের মারফত ঠিক ম'ত কাজ হচ্ছে না। এই বছর খাদ্য বিলি ব্যবস্থা করতে গিয়ে পঞ্চায়েতের মাধ্যমে তদারকি করেছি। অনেক ভূয়া রেসন কার্ড আছে। সেই রেসন কার্ডের যদি ঠিক ম'ত ব্যবস্থা করতে পারি তাহলে আগামী দিনে আমাদের যে খাদ্য শষ্য দেওয়া হচ্ছে তা যদি ঠিক ম'ত আসে তাহলে মাথা পিছু খাদ্য শষ্য বাড়িয়ে দিতে পারবো বলে মনে করছি। মাননীয় খাদ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল মান্নান**ঃ মাননীয় স্পীকার মহাশয়, সেই দিন পুলিশ বাজেট পেশ করতে গিয়ে জ্যোতিবাবু বলেছিলেন যে, যা সমাজ ব্যবস্থা সেখানে পুলিশের কাছ

থেকে এর চেয়ে ভাল আচরন আশা করা যায় না। আজকে জ্যোতিবাবুর কথার পুনরাবৃত্তি করে বলতে চাই, যেখানে গোটা পশ্চিমবাংলায় এই ধরণের ব্যর্থতা, যেখানে পশ্চিমবাংলায় এই ধরণের অর্থনৈতিক পরিচয় দিয়েছেন সেখানে সরকারের এই খাদ্য বাজেট সেটা জন কল্যাণ মুখী হতে পারে না। এই খাদ্য বাজেট জনগণের স্বার্থে আসতে পারে না। পশ্চিমবাংলায় বিভিন্ন মন্ত্রীর ভাষণ থেকে একটা জিনিষ লক্ষ্য করা যাচ্ছে। সেটা কয়েক দিন ধরেই লক্ষ্য করছি যে বিভিন্ন দপ্তরের জঞ্জাল, ফাইলের সমস্ত জঞ্জাল এই বিধান সভায় এসে ঢেলে দেওয়া হচ্ছে।

[11-40—11-50 A.M.]

আজকে খাদ্যমন্ত্রী সদস্যদের চোখে ধূলো দিতে চাইছেন। আগের খাদ্যমন্ত্রী যে ভাবে কাজ করে গেছেন, বর্তমান খাদ্যমন্ত্রীও তাঁর ব্যতিক্রম নন। তিনি সেই রীতি থেকে ব্যতিক্রম করেন নি। খাদ্যমন্ত্রী মুখে যাই বলুন না কেন, পশ্চিমবাংলার খাদ্য দপ্তরের ইতিহাস হচ্ছে কলঙ্কময়। খাদ্য দপ্তরের যে চরিত্র, খাদ্যমন্ত্রীর যে আচরণ, সেই আচরণ অন্যান্য মন্ত্রীদের আচরণের মত কলঙ্ককর। এবং সেই কলঙ্ককর আচরণের সীমাকে ক্রমশঃ লঙ্ঘন করে চলেছে। খাদ্যমন্ত্রী আজকে যখন তাঁর ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেন, তখন কিন্তু মুখে একবারও বলেন নি, কালোবাজারী দমন করতে হবে, তাদের অত্যাচারের ফলে দেশ আজ সঙ্কটের মুখে, তা দমন করার কথা একবারও বলেন নি। বরং তিনি কতকগুলো উল্টোপাল্টা তথ্য এখানে পরিবেশন করেছেন। কালোবাজারীদের ভেজাল খাদ্য খেয়ে যে শিশু মারা গেছে, এতে করে কিন্তু তাদের আত্মা কখনই শান্তি পেতে পারে না। ইন্দিরাগান্ধীকে আপনারা স্বৈরাচারী বলে বিভিন্ন জায়গায় বলে বেড়াচ্ছেন। অথচ ইন্দিরা গান্ধী এই কালোবাজারীদের রুখবার জন্য ন্যাশনাল সিকিউরিটি এ্যাক্ট প্রবর্ত্তন করেছেন। এর মাধ্যমে তিনি সমস্ত কালোবাজারীদের গ্রেপ্তার করার জন্য বলেছেন। আপনারা সেই আইন প্রয়োগের দ্বারা কোন কালোবাজারীকে গ্রেপ্তার করেন নি। শুধুই বলে চলেছেন ইন্দিরা গান্ধী স্বৈরাচারী। কেন? না, ইন্দিরা গান্ধী কালোবাজারী বন্ধ করবার জন্য ন্যাশনাল সিকিউরিটি এ্যাকট জারী করেন। একটা ক্ষুধার্ত বাঘের সামনে একদল ছাগল ছানা ছেড়ে যদি দেওয়া হয় এবং সেই ছাগল ছানাগুলিকে তখন যদি বলা হয়—তোমরা মুক্ত, তখন যেমন স্বাধীনতার কোন দাম থাকে না, ঠিক তেমনই, ইন্দিরা গান্ধী বলেছিলেন, দেশের মানুষকে যদি বাঁচাতে হয়, তবে ঐ ক্ষুধার্ত বাঘকে গ্রেপ্তার করতে হবে। এবং তা সম্ভব এই ন্যাশনাল সিকিউরিটি এ্যাকট

প্রয়োগের মাধ্যমেই। আপনারা তা করলেন না, আবার বড় বড় কথা বলে চলেছেন। আপনারা বামফ্রন্ট মন্ত্রীদের বিভিন্ন কৃতিত্তের কথা বলছেন। মাননীয় প্রফুল্ল কান্তি ঘোষ যখন বক্তব্য রাখছিলেন, তখন তাঁর বিরোধিতা করছিলেন। যাঁরা তাঁর বিরোধিতা করছিলেন, তাঁদের উদ্দেশ্যে বলব, বিগত ৫ বছরে খাদ্যমন্ত্রী কি প্রফুল্লবাবুর যে খাদ্যনীতি ছিল, তাকে ম্লান করতে পেরেছিলেন? তাঁর রেকর্ড আপনারা কখনও ম্লান করতে পারেন নি। তিনি যে পরিমাণ খাদ্যশস্য সংগ্রহ করেছিলেন তা কি আপনারা কখনও পেরেছেন? অথচ আপনারা ওঁকে বিরোধিতা করে যাচ্ছিলেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। বামফ্রন্টের সমর্থক হওয়ার জন্য মন্ত্রীদের আপনারা সমর্থন করে যাচ্ছেন জানি, কিন্তু জেনে রাখুন, প্রফুল্লবাবুর রেকর্ড কখনই ম্লান করতে পারবেন না। অন্যান্য মন্ত্রী থেকে আরম্ভ করে খাদ্যমন্ত্রী পর্য্যন্ত কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করে থাকেন। কিন্তু আপনারাই বলুন না, এ ব্যাপারে কেন্দ্রকে কি দায়ী করা যায়? প্রণববাবু যখন কেন্দ্রে ছিলেন, তখন তিনি আপনাদের কাছে চিনি সরবরাহ করেছিলেন বণ্টনের জন্য। কিন্তু সরকারী বণ্টন ব্যবস্থা এত দুর্বল যে, আপনারা বড় বাজারে গিয়ে ব্যবসায়ীদের দিলেন ঐ চিনি বণ্টনের জন্য। তারা ঐ চিনি হাতে পেয়ে ব্লাক করতে শুরু করে দিয়েছিল। চিনি সরবরাহের জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে বলে যখন সাংবাদিকরা প্রশ্ন করেছিলেন, তখন আপনারা এই খবর দিয়েছিলেন। এই হচ্ছে খাদ্যমন্ত্রী ১৯৭৭ সালের ভোটের সময়ে হুগলী জেলাতে একটা জনসভায় ভাষণ দিতে গিয়েছিলেন। তখন সেখানকার মানুষ বলেছিলেন, 'আপনারা রেপসিডের কিলো ১৩ টাকা করেছেন, আবার ভোট চাইতে এসেছেন?' সরষের তেলের দাম তাঁরা কোথায় নিয়ে গিয়েছেন, তাও আমাদের দেখতে হবে। সরষের তেলের দাম এখন আকাশছোঁয়া।

বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সরষের তেলের কথা আমরা ভুলে গেছি। আগেকার খাদ্যমন্ত্রী সুধীনকুমার বলেছিলেন ডবল রিফাইণ্ড রেপসিড তেল খাদ্যের পক্ষে খুব ভালো। এখন আবার বর্তমানের খাদ্যমন্ত্রী রাধিকাবাবু যিনি মার্কসবাদে বিশ্বাসী তিনি বলবেন ট্রিপল রিফাইণ্ড কেরোসিন তেল খান খাদ্যের পক্ষে খুব ভালো। সুতরাং এইসব কথা আমাদের শুনতে হবে। অবশ্য খাদ্যমন্ত্রীর দোষ কি? ওনাদের প্রমোদবাবু যেকথা বলছেন তাই শুনতে হবে—। প্রমোদবাবু বললেন দেখতে পাচ্ছ না নতুন বাড়ী করেছি চক্‌চকে তাতে আবার এয়ার-কণ্ডিশান করতে পারিনি। সুতরাং রেপসিড তেল দেওয়া ছাড়া উপায় নেই। বড়বাজারে চিনির ব্যাপারে চিনির ব্যবসায়ীদের কাছ থেকে টাকা চেয়েছিলেন। তিনি তাদের বলেছিলেন

আপলোক রূপেয়া দিজিয়ে। তারা বলেছিলেন হামলোক রূপেয়া কেউ দেগে। তিনি তখন তাদের বলেছিলেন ইসবকী ব্যবস্থা পিছে কর দেওয়া যায়গা।

আজকে মেহনতি পশ্চিমবঙ্গের মানুষ দাবী করছে খাদ্যের জন্য। আজকে পশ্চিমবঙ্গের মানুষ ক্ষুধার চোটে মিছিল করছে। তারা অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে। যে সরকার ক্ষুধার্ত মানুষকে খেতে দিতে পারেন না সেই সরকারের গদিতে থাকার কোন অধিকার নেই। আমরা জাতীয়তাবাদে বিশ্বাস করি, আমরা পশ্চিমবঙ্গের মানুষ গর্ববোধ করি যে আমাদের দেশে অনেক মহাপুরুষরা জন্মগ্রহণ করেছেন। এক্ষেত্রে বিবেকানন্দের বানীর কথা মনে পড়ে। আমরা মনে করি যে সরকার খেতে দিতে পারে না সেই সরকারের গদিতে থাকার কোন দরকার নেই. যেমন বিবেকানন্দের বাণীতে আছে যে, ভগবান খেতে দিতে পারেন না তাঁকে মানার কোন দরকার নেই। সুতরা এই বাজেটকে সমর্থন করা যায় না। যারা মেহনতি মানুষের খাদ্যের ব্যবস্থা করতে পারে নি এবং তাদের মৃত্যু হয়েছে, তাদের আত্মার শান্তির জন্য আজকে এই বাজেট-এর বিরোধীতা করছি এবং তীব্র নিন্দা করছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব:** মাননীয় স্পীকার মহাশয়, আমি খাদ্যমন্ত্রীর বাজেট সমর্থন করতে গিয়ে এতক্ষণ ধরে বিরোধদলের প্রাক্তন খাদ্যমন্ত্রীর বক্তৃতা শুনলাম। শুনে আমি হতাশ হয়েছি। তার মুখ থেকে একথা শুনবো আশা করিনি। ১৯৮০ সালে যখন আমাদের খাদ্যের বরাদ্দ ছিল ৫ লক্ষ ২৭ হাজার ৮ মেট্রিক টন ছিল সেখানে সেই সময়ে কেন্দ্রীয় বরাদ্দ পেয়েছিলাম ১ লক্ষ ৯০ হাজার ১২ মেট্রিক টন। এই তো কেন্দ্রের অবস্থা মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮১ সালের সেনসাস দেখলে দেখা যাবে সেখানে জনসংখ্যা দাঁড়িয়েছে ৫ কোটি ৪৫ লক্ষ। আমাদের রাজ্যের খাদ্যমন্ত্রীকে উনি ১৯৭৬-৭৭ এবং ১৯৭২ সালের কথা বললেন কিন্তু ১৯৮১ সালে যে খরা হয়েছিল সেকথা বললেন না। ১৯৮০-৮১ সালে ৬৮ লক্ষ ৬৫ হাজার মেট্রিক টনের মধ্যে খাদ্যমন্ত্রী পেয়েছেন ৬৮ লক্ষ ১৪ হাজার মেট্রিক টন খাদ্য। ফলে খরার দরুণ খুব বেশী একটা ক্ষতি হয় নি। আমাদের রাজ্য সরকার ১ লক্ষ ৭৫ হাজার মেট্রিক টন চাল, ৭৫ হাজার মেট্রিক টন গম এবং ৫৫ হাজার মেট্রিক টন ময়দা কেন্দ্রের কাছে চেয়েছিলেন। কিন্তু কেন্দ্র কম দেওয়ার ফলে ৯০ হাজার মেট্রিক টন ঘাটতি হয়েছিল। এবং সেপ্টেম্বর মাসেও ঘাটতি হয়েছে ৮০ হাজার মেটিক টন। সেখানে সুব্রতবাবু হরিয়ানা, পাঞ্জাবের কথা বলছেন। যখন দেশে স্বাধীন রাজ্য গঠিত করেছিলেন

তখন উদ্বাস্তুদের দায়-দায়িত্ব গ্রহণ করবেন বলেছিলেন কেন্দ্রীয় সরকার কিন্তু কার্য্যক্ষেত্রে সে দায়িত্ব আপনারা পালন করেন নি। আজকে পাঞ্জাবের কথা বলছেন সেখানে সেচ ব্যবস্থার উন্নতির জন্য কোটি কোটি টাকা ঢালা হয়েছিল আজকে পশ্চিমবাংলার ক্ষেত্রে কতখানি টাকা বরাদ্দ করেছেন। প্রফুল্ল বাবুর আমলেও খাদ্যের যা ঘাটতি ছিল এবং প্রফুল্ল সেনের আমলেও খাদ্যের ঘাটতি ছিল তাদের আমলেও খাদ্যের জন্য মানুষ মিছিল করেছিলেন এবং খাদ্যের দাবীতে এই এসপ্ল্যানেড ইস্টে ৮০ হাজার মানুষ মিছিল করে এসে প্রাণ হারিয়েছিলেন। আজকে আপনারাই অহিংস মনোভাব দেখাচ্ছেন। সুতরাং বলছি ২০ হাজার হাস্কিং মেশিনের জন্য রাজ্য সরকারকে যে লাইসেন্স দেওয়ার কথা কেন্দ্রীয় সরকারের সেটা কেন্দ্রীয় সরকারের দেওয়া উচিত।

[11-50—12-00 Noon]

এগুলি বেআইনীভাবে চলতে দেওয়া উচিত নয়। এর জন্য একটা ইনফ্রা-ষ্ট্রাকচার থাকা উচিত। আগের দিন প্রশ্নের জবাবে খাদ্যমন্ত্রী বলেন এক হাজার ভূয়ো রেশন কার্ড আছে। এগুলি ধরার ব্যবস্থা করতে হবে। ১৯৮০-৮১ সালে কেরোসিনের চাহিদা ছিল ৪০ হাজার মেটিক টন, কিন্তু ৩০/৩৫ হাজার মেট্রিক টন আমরা পেয়েছি। বণ্টনের ক্ষেত্রে কিছু ত্রুটি বিচ্যুতি আছে। খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো এ বিষয়ে আপনার দপ্তরকে সচল করতে যাতে গ্রামাঞ্চলের মানুষ কেরোসিন পেতে পারে কেশন কার্ডের মাধ্যমে। ওদের আমলে এসব জিনিষ হতো না। সারা ভারতবর্ষে চোরাকারবারী চলছে। যা হোক যাতে গ্রামের মানুষ ন্যায্য মূল্যে কেরোসিন পেতে পারে সে ব্যবস্থা করতে হবে। কারণ সেখানে ৩ টাকা করে তেল বিক্রি হচ্ছে। এবার সিমেণ্ট সম্বন্ধে বলবো। ১৯৮০ সালে যেখানে সিমেণ্টের বরাদ্দ ছিল ১১ লক্ষ ৭০ হাজার মেট্রিক টন সেখানে সরবরাহ করা হল ১০ লক্ষ ৪৪ হাজার ৩১ মেট্রিক টন। এর ফলে স্বভাবতই ঘাটতি হবে। ১৯৮২ সালে যেখানে বরাদ্দ ছিল ১০ লক্ষ ৫১ হাজার ৫১৭ মেট্রিক টন, সেখানে পাওয়া গেল ৩ লক্ষ ৫৬ হাজার ৬০ মেট্রিক টন। স্বাভাবিকভাবে ঘাটতি হল। কিন্তু কথা হচ্ছে সিমেণ্টের ব্যাপারে দপ্তরের কর্মচারীদের মধ্যে একটা দুষ্ট চক্র আছে। বড় বড় ডিলার যারা আছে তারা বস্তার মুখ খুলে ওয়ান থার্ড ওয়ান ফোর্থ সিমেণ্ট নিয়ে নেয়। এর ফলে সাধারণ মানুষ যারা সিমেণ্ট কেনে তারা ঠকছে। কেন্দ্রীয় সরকারের এসমা, নাসা প্রয়োগ কেন করা হচ্ছে না সে সম্বন্ধে মান্নান সাহেব বড় বড় কথা বললেন। কিন্তু কংগ্রেস রাজত্বগুলিতে কোথায় এসমা, নাসা প্রয়োগ করে

কটা চোরাকারবারীকে ধরা হয়েছে ? এ বিষয়ে আন্তলে সাহেবের কথা খেয়াল করুন। তিনি বলেছেন দক্ষিন হস্তে নিলে কিছু হয় না। তিনি বললেন এখানে নাসা, এসমা প্রয়োগ করা হয় নি বলে চোরাকারবারী বেড়ে গেছে। তিনি ছাগলের সঙ্গে তুলনা করলেন সাধারণ মানুষের এবং বাঘ হচ্ছে চোরাকারবারীরা। অর্থাত সাধারণ মানুষ হল ছাগল। খাদ্যমন্ত্রীকে বলবো কেন্দ্রীয় সরকারকে বলুন সিমেণ্ট দেবার কথা এবং যে মিটার করেছেন—১০০ মিটার গ্রামে ১২০ মিটার এখানে—তার ব্যবধান না মানতে। যেমন আমরা এসমা, সাসা মানছি না সে রকম ঐ বেড়াজালের জন্য গ্রামের মানুষ সিমেণ্ট পাচ্ছে না। সাব ডিভিসানাল কনট্রোলার যে অফিস আছে সেখান থেকে জেনুইন রেশন কার্ড হোল্ডাররা সব কিছু সুবিধা পায়। কিন্তু গ্রামের মানুষ রেশন কার্ড পাচ্ছে না। রেশন কার্ড করতে গেলে বলা হচ্ছে তুমি ভারতীয় নাগরিক কিনা তা বল। মুখ্যমন্ত্রীকেও এ ব্যাপারে সার্টিফিকেট দিতে হবে কিনা জানি না। ঐ ভারতীয় নাগরিকের কথা তুলে। এইভাবে ঐ অফিসগুলি সাধারণ মানুষকে এই প্রশ্নে বিব্রত করছে। এ বিষয়ে বারবার বলা হয়েছে। এম. এল. এ-দের সার্টিফিকেট দেবার অধিকার নেই। সাধারণ মানুষ যাতে রেশন কার্ড সহজে পেতে পারে এ বিষয়ে একটু চিন্তা করতে বলছি।

চতুর্থতঃ। কয়লা। কয়লা আমাদের জন্য বরাদ্দ হচ্ছে ১৯৭৯ সালে ১১ লক্ষ ৪৭ হাজার মেট্রিক টন সেখানে কেন্দ্রীয় সরকার আমাদের কাছে সরবরাহ করলেন ৯ লক্ষ ৭৩ হাজার ৫৯৩ মেটিক টন। স্বভাবতঃই ঘাটতি আছে। আমাদের যে চাহিদা এবং সরবরাহ তার মধ্যে যদি ফারাক থাকে তাহলে দেশের মানুষের মধ্যে বিক্ষোভ থাকবে এবং সেই বিক্ষোভ আপনার জন্য হচ্ছে না কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির জন্য সৃষ্টি হচ্ছে। ১৯৮৩ সালে ৯ লক্ষ ৮ হাজার মেট্রিক টন বরাদ্দ হায়েছিল সেখানে অর্ধেক ৪ লক্ষ ৯৩ হাজার ৪৭২ মেট্রিক টন সরবরাহ হয়েছে। সুতরাং স্বাভাবিকভাবে ঘাটতি হয়েছে। কেন্দ্রের বঞ্চনা চিরকাল পশ্চিমবঙ্গের প্রতি। সাম্রাজ্যবাদ বৃটিশ আমলে যেমছ বাংলাদেশের প্রতি অবজ্ঞা ঘৃণা ছিল তেমনি দীর্ঘ ৩৫ বছর ধরে পশ্চিমবঙ্গ সেই একই অবজ্ঞা এবং ঘৃণা পেয়ে চলেছে। এই যে ত্রুটি-বিচ্যুতির কথা বললাম সেগুলি সংশোধনের দিকে দৃষ্টি দেবেন এবং আপনার দপ্তরকে সচল করবেন।

পরিশেষে আপনি যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে বিরোধী দলের নেতারা যে বক্তব্য রেখেছেন তার প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভুপেন্দ্র নাথ শেঠ** ঃ—মিঃ স্পীকার, স্যার, মাননীয় খাদ্য মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য আরম্ভ করছি। আজকে গ্রাম বাংলার মানুষ না খেতে পেয়ে ঝুঁকছে, তাদের বাঁচানর কোন পদ্ধতি এই বাজেটের মধ্যে নেই। গ্রাম বাংলার খাদ্য সমস্যার সমাধান করতে গেলে উৎপাদন বাড়াতে হবে। কিন্তু দেখা যাচ্ছে খাদ্য উৎপাদন বাড়ান তো দূরের কথা খাদ্য উৎপাদন যাতে ব্যাহত হয় তারজন্য নির্দেশ জারী করা হচ্ছে। ১৯৭৭ সালের আগে ভারতবর্ষে তথা পশ্চিমবঙ্গে একটা বাফার স্টক হয়েছিল, তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী খাদ্য সমস্যা সমাধান করতে পেরেছিলেন। তখন সাধারণ চাষীর ঘরে অর্থকরী ফসল হিসাবে উচ্চ ফলনশীল বোরো ধানের চাষ হয়েছিল এবং সেই ফসল উৎপাদনের মাধ্যমে রাজ্যের খাদ্য ঘাটতি দূর হয়েছিল। কিন্তু এখন এই বাজেটে সাধারণ কৃষকের উপর ট্যাক্স চাপিয়ে এগ্রিকালচারাল ইমপ্লিমেণ্টের উপর ট্যাক্স বসিয়ে তাদের ডিসকারেজ করা হচ্ছে এবং তাতে খাদ্য উৎপাদন যদি ব্যাহত হয় তাহলে খাদ্য সমস্যা সমাধান করার কোন পথ খুঁজে পাওয়া যাবে না। দেখা যাচ্ছে সারা পশ্চিমবাংলায় ক্লাসটার সিসটেমে যে স্যালো টিউবওয়েলগুলি আছে সেগুলি বিদ্যুৎ ঘাটতির জন্য বন্ধ হয়ে যাচ্ছে, ফলে একদিকে যেমন উৎপাদন ব্যাহত হচ্ছে অন্যদিকে তেমনি গ্রাম বাংলায় খাদ্য সঙ্কটের সৃষ্টি হচ্ছে। এই সমস্যা সৃষ্টি করে সারা পশ্চিমবঙ্গে কমিউনিজম প্রতিষ্ঠার চেষ্টা করা হচ্ছে। কৃষক সাধারণ মানুষের ঘরে যদি খাদ্য না থাকে তাহলে তারা কমিউনিজমের দিকে ঝুঁকবে। আপনারা দেখেছেন ১৯৮০ সালে সারা দেশে ক্ষুধার্ত মানুষ বামফ্রন্টের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছিল, কিন্তু মানুষের সেই ক্ষুধার সুযোগ নিয়ে ১৭/১৮/১৯ তারিখে দলে দলে মানুষের মুখে খাদ্য দেওয়া হয়েছিল কমিউনিজম বৃদ্ধি করার জন্য। বামফ্রন্ট সরকার খাদ্য উৎপাদন থেকে দূরে সরে শুধু কর্মচারীদের মাইনে বাড়িয়ে চলেছেন এবং পুলিশ খাতে টাকা বাড়িয়ে চলেছেন।

[12-00—12-10 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ডিষ্ট্রিবিউশান সম্পর্কে শুধু কেন্দ্রের দিকে তাকিয়ে বসে আছে, কেন্দ্র কখন দেবে। কেন্দ্রের উপর নির্ভর করে শুধু পশ্চিমবঙ্গ বাঁচতে চাচ্ছে। ১৯৮২ সালের নির্বাচনের আগে খাদ্য মন্ত্রী, তিনি নিজেই স্বীকার করেছেন যে ১ কোটির উপর রেশন কার্ড দেওয়া হয়েছে। এই এক কোটির উপর ফলস রেশন কার্ড দিয়ে খাদ্যে যাতে আরো সংকট বাড়ে সেই চেষ্টা করা

হয়েছে। আজকে সারা পশ্চিমবাংলায় ৫ হাজারের উপর রেশন শপ আছে, সেখানে ঠিক মত লেভী কালেকশানের কোন পদ্ধতি নেই। ১৯৭৭ সালে ৭৫ ভাগ লেভী রাইস মিলগুলির উপর দেওয়া হয়েছিল এবং সেখান থেকে কালেকশান হত। সেই রাইস মিলগুলিকে বামফ্রন্ট সরকার ইনডালজেন্স দিচ্ছে, তাদের উপর লেভী কালেকশানের কোন নির্দেশ দেওয়া হয়নি। ৭৫ ভাগ লেভী কোন প্রকারে তাদের গায়ে হাত বুলিয়ে লাইসেন্সড হাস্কিং মেসিনের উপর থেকে আদায় করার চেষ্টা হচ্ছে কিন্তু তারা ১ শত কুইন্টাল ধান খাতায়-কলমে দেখাচ্ছে এবং বেআইনী ভাবে হাজার হাজার হাস্কিং মেসিন তারা প্রতিষ্ঠা করে রেখেছে। আজকে আনলাইসেন্সড হাস্কিং মেশিন সারা দেশে বিপুলাকারে রান করছে। আজকে এই সব জায়গা থেকে যে খাদ্য উৎপাদন হচ্ছে, সেই খাদ্য টেনের মাধ্যমে রুরাল এরিয়া থেকে আরবান এরিয়ায় চলে যাচ্ছে এবং অনান্য জায়গা হয়ে বাংলাদেশে চলে যাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গ সরকার এগুলিকে প্রতিহত করার কোন ব্যবস্থা করেন নি। আজকে খাদ্যের ব্যাপারে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। গ্রামবাংলার মানুষ যে বোরো চাষ করে, আউস চাষ করে, সেই বোরো চাষের সময়ে যে জমিতে ৮৯ টাকা ট্যাক্স ছিল, সেখানে ৩০০ টাকার মত ট্যাক্স হয়েছে। যেখানে বর্ষাকালীন ১৯ টাকা ট্যাক্স ছিল, সেখানে ৯০ টাকা ট্যাক্স হয়েছে। আজকে সমস্ত দিক থেকে উৎপাদনকে ব্যহত করে একটা সমস্যার সৃষ্টি করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার যে খাদ্য নীতি গ্রহণ করেছে তাতে সাধারণ মানুষের সমস্যা বেড়ে চলেছে। আপনি জানেন যে ৫০ হাজারের উপর আনলাইসেন্সড হাস্কিং মেসিন আছে। ফড়িয়ারা উইদাউট লাইসেন্সে দিন-রাত্র কাজ করে চলেছে। রেলের মাধ্যমে যে সমস্ত চাল আসে সেগুলি রুরাল এরিয়া থেকে আরবান এরিয়ায় চলে যাচ্ছে, এই দিকে সরকারের কোন দৃষ্টি নেই। আজকে উৎপাদন ব্যহত হচ্ছে, সরকারের উৎপাদন বাড়ানোর কোন চিন্তা নেই। আজকে ডিজেলের উপর ৩ পারসেন্ট ট্যাক্স ধরা হয়েছে এবং বিভিন্ন দিক থেকে কৃষকদের উৎপাদনে ব্যহত করে কৃষক এবং গ্রামের মানুষের সমস্যার সৃষ্টি করা হয়েছে এবং খাদ্য সমস্যার সৃষ্টি করা হয়েছে। অতএব খাদ্যমন্ত্রীর এই বাজেট গ্রামবাংলার মানুষের স্বার্থবিরোধী বলে আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় খাদ্য মন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এক কালের খাদ্য মন্ত্রী প্রফুল্লকান্তি

ঘোষ, তিনি বক্তৃতা দিলেন, ভালভাবে আমাদের বোঝালেন যে বামফ্রন্ট সরকারের খাদ্য খুব ঘাটতি। আরেক খাদ্য মন্ত্রী ছিলেন প্রফুল্ল সেন, যাকে অখাদ্য মন্ত্রী বলা হত। সেই সময়ে একটা কাজ ছিল পুজোর আগে খাদ্য নিয়ে আন্দোলন করা, জেলে যাওয়া। কয়েকজন মহিলা মারা গিয়েছিলেন, মানুষ গুলিতে মারা গিয়েছিল খাদ্যের আন্দোলন করার জন্য। নুরুল ইসলামের মত ছেলে এক ফোঁটা কেরোসিন তেলের জন্য রাস্তায় গুলি খেয়ে গড়িয়ে পড়েছিল। প্রফুল্ল সেনের আমলে প্রয়াত হরিপদ চ্যাটার্জী, গামছা পরে বিধান সভায় এসেছিলেন, কাপড় পাওয়া যাচ্ছিল না বলে গামছা পরার পারমিশন চেয়েছিলেন। আজকে প্রফুল্ল কান্তি ঘোষ বক্তৃতা দিলেন, যার আমলে ভূসি কেলেংকারিতে কয়েক লক্ষ টাকা কংগ্রেস কর্মীরা লুটপাঠ করে নিয়েছে। বামফ্রন্ট সরকার আসার পরে ভূমি সংস্কার হওয়ার ফলে, সেচ ব্যবস্থার উন্নতি হওয়ার ফলে গরীব চাষীর হাতে দুটো খাদ্য এসে জমেছে এবং তার ফলে খাদ্যের অনেকটা সমাধান গ্রামবাংলার মানুষ নিজেদের চেষ্টায় করে ফেলেছে। তিনি যে হিসাব দিলেন, সেই হিসাব আজকে কাজে লাগে না। সেই হিসাব শুধু যারা অনুৎপাদক, যাদের জমি নেই, তাদের ক্ষেত্রে প্রযোজ্য। পশ্চিমবাংলার মানুষ মোটামুটি চাষবাস করে তাদের খাদ্যের সমস্যা অনেকটা সমাধান করেছে।

আপনারা লেভির কথা বলেছেন। কিন্তু এই লেভি কত দিন ছিল? আপনারা এই লেভি সিস্টেম করে কয়েক হাজার মানুষকে জেলে পাঠিয়েছেন, মানুষকে নির্যাতন করেছেন। কর্ডন করেছিলেন, কিন্তু তা রাখতে পারেন নি এবং এর ফলেও অনেক মানুষ জেলে গিয়েছে। লেভি কি ঠিকমত ছিল? এরটা ওর ঘাড়ে চাপিয়ে, নানা রকম অসংগতির সৃষ্টি করেছিলেন। এবং সেইজন্য চিরকাল মানুষ খাদ্য মন্ত্রীকে অখাদ্য মন্ত্রী বলতেন আপনাদের সময়ে খাদ্য দপ্তরকে একটা ইমপটেণ্ট পোর্টফোলিও করেছিলেন—কিন্তু আমরা এটা আন-ইমপটেণ্ট পোর্টফোলিও করে তুলতে পেরেছি। আমি এখানে একটা জিনিস মন্ত্রী মহাশয়কে বলবো যে এই রেপসিড তেল বেসনে সরবরাহ করা হয়, তা আমরা পাড়াগাঁয়ের লোক কোন দিন পাই নি। কিছু মেদিনীপুর এবং অন্যান্য জেলায় সরবরাহ করেছিলেন। কিন্তু তাও ডিলাররা তা ব্লাক করে দিয়েছে। আমি জানি মেদিনীপুরের একটা ডিলার রেপসিড তেল ব্লাক করে দুটো ট্রাক করে ব্যবসা করছে। আমি শুনেছি রেপসিড তেলে বিস আছে। রিফাইন করার পরেও কিছু বিস নাকি থাকে। তাতে নাকি হার্টের রোগ বাড়ছে। আমি খাদ্য মন্ত্রীকে অনুরোধ করবো এই ব্যাপারে তিনি যেন একটু অনুসন্ধান করেন। শোনা যায় নাকি সারা পশ্চিমবাংলায় ১ কোটি ভূয়া

রেশন কার্ড আছে। কিন্তু গ্রামে দেখছি অনেকে রেশন কার্ড পায় নি—এর একটা সামঞ্জস্য করা দরকার। একটি লোকের আগে যে রেসন কার্ড ছিল, এখন তার পাঁচ ছয়টি ছেলে হয়েছে। কিন্তু তার সেই আগের রেসন কার্ডই আছে, ছেলেদের নামে আর রেসন কার্ড হচ্ছে না। তাই সত্যিকারে যাদের রেসন কার্ড নাই তাদের রেসন কার্ড দেওয়ার ব্যবস্থা করুন। আমরা দেখছি যে বর্ডার এলাকায় রেসন কার্ড দেওয়া হয় নি। কেন দেওয়া হবে না, সেটা আমি বুঝতে পারছি না। তারাও তো মানুষ, দেশের নাগরিক। যদি রেসন কার্ড না পায় তাহলে তারা কি খাবে। এই অন্যায় নীতির দিকে আপনি একটু লক্ষ্য দেবেন বলে অনুরোধ করছি। হায়দ্রাবাদের ফুড টেকনোলজি তরফ থেকে বলা হয়েছে যে বেশী দিন চাল মজুত রাখলে, তাতে নাকি একটা ফাংগাস তৈরী হয়। এই ব্যাপারে আপনাকে অনুরোধ করবো যে আপনি তথ্য সংগ্রহ করে এর একটা বিধি ব্যবস্থা গ্রহণ করুন। কারণ শুনছি এতে নাকি হার্ট এ্যাটাক করে। আমরা জানি আগে বেশ কিছু ভুষি বিক্রি করে কংগ্রেসী কাণ্ডারীরা প্রচুর টাকা লুট করেছে। সেই ভুষি এখনও আছে। কিন্তু তা যাচ্ছে কোথায়। ভুষি একটা পশু খাদ্য। আজকের দিনে পশু খাদ্যের খুবই অভাব। এই ভুষি আজকে ৩ টাকা দরে বিক্রি হচ্ছে। আটার চেয়ে বেশী দামে এই ভুষি বিক্রি হয়। এই দিকে আপনি একটু লক্ষ্য দেবেন। আমরা যে দরে ময়দা কলগুলিকে গম সরবরাহ করি—সেই নিয়ম মাফিক দরে তারা যাতে ভুষি বিক্রি করে, তার ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি সাধারণ মানুষ, পাড়াগাঁয়ে বাস করি। পাড়াগাঁয়ের মানুষ এবং কলকাতার মানুষ সকলেই আমরা সিটিজেন অব ইণ্ডিয়া। কিন্তু কলকাতার মানুষ ২০০ গ্রাম চিনি পাবে আর পাড়াগাঁয়ের মানুষ ৭৫ গ্রাম পাবে, এই অন্যায় নীতি কেন করলেন। কলকাতার মানুষ যেখানে ইলেকট্রিসিটি আছে, তারা প্রচুর কেরসিন পাবে। আর গ্রামের মানুষ যারা চির অন্ধকারে আছে তারা পাবে আধ লিটার কেরসিন এবং তাই দিয়ে তাদের রান্না করতে হবে, আলো জ্বালাতে হবে। এটা কি সম্ভব? এই নীতি বন্ধ করতে হবে। আমাদের বেশীরভাগ মানুষ পাড়াগাঁয়ে বাস করে এবং আমরা যারা এখানে এসেছি, তাদের বেশীরভাগ সদস্যই পাড়াগাঁ থেকে এসেছি। তাই অনুরোধ গ্রামের মানুষ যাতে বেশী পরিমাণ চাল গম চিনি পায় তার ব্যবস্থা আপনাকে করতেই হবে। আমি জানি যে কলকাতায় রেসনে মুসুর ডাল দেওয়া হয়। এখানে যেসব মানুষ থাকে তারা ডি এ এবং রেগুলার একটা রুজিরোজগারের ব্যবস্থা আছে। তবুও তাদেরই জন্য সমস্ত ফেসিলিটি দেবেন এটা কখনই হওয়া উচিত নয়। এটা

আপনি ভেবে দেখবেন। পরিশেষে আমি এই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-10—12-20 P.M.]

**শ্রীপ্রবোধ চন্দ্র পুরকায়েত** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন, তাঁর বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা বলতে চাই। মন্ত্রী মহাশয় প্রথমেই বলেছেন যে উন্নত মানের খাদ্যশস্য ও অন্যান্য নিত্য প্রয়োজনীয় ভোগ্যপণ্য রাজ্যের জনসাধারণের মধ্যে তাঁদের ন্যূনতম চাহিদার ভিত্তিতে সমান ভাবে ন্যায্যদামে নিয়মিত বণ্টন করা হয়। এই যে কথাটা বলেছেন, এটা নিয়ে যদি একটু আলোচনা করি, এই উন্নত মানের খাদ্য ন্যায্যমূল্যে নিয়মিত সরবরাহ করার ব্যাপারটা কিন্তু খাদ্য দপ্তরের ইতিহাসে নেই। বিগত দিনের ইতিহাস যদি আমরা দেখি, আগেকার সরকার এবং এই বামফ্রন্ট সরকার, সেই একই নীতিতে, একই ভাবে চলে আসছেন, কোন পরিবর্ত্তন আমরা লক্ষ্য করছি না। খাদ্য দপ্তরের মধ্যে বিরাট দুর্নীতি এবং অব্যবস্থা রয়েছে, এটা দীর্ঘদিন ধরে চলে আসছে এবং বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পরও সেই একই ভাবে দুর্নীতি এবং অব্যবস্থা চলে আসছে। আমরা আশা করেছিলাম যে এর পরিবর্ত্তন হবে, কিন্তু কোন পরিবর্ত্তন হয় নি। সেই জন্য আমি বলতে চাইছি, আমাদের পশ্চিমবাংলায় উৎপাদনের ঘাটতি আছে। যদি নিয়মিত খাদ্য শস্য সরবরাহ করতে হয়, তাহলে একদিকে যেমন উৎপাদন বৃদ্ধির দিকে জোর দিতে হবে তেমনি অপর দিকে যে উৎপাদন হচ্ছে, সেই উৎপাদন এবং যে ঘাটতি হচ্ছে, সেই ঘাটতি কেন্দ্রের কাছ থেকে নিয়ে, সেটাকে সুষ্ঠু ভাবে সমগ্র পশ্চিমবাংলার জনসাধারণের মধ্যে বিলি বণ্টন করা দরকার এখানে দেখছি সংগ্রহের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার কিছু করছেন না। কোন সংগ্রহের লক্ষ্য মাত্র গত কয়েক বছর ধরে তাঁরা রাখেন নি। গ্রামের ধনিক শ্রেণীর কৃষক, জোতদার যারা আছেন, তারা যা উৎপাদন করে, সেই উৎপাদনের উপর লেভী করে সংগ্রহ করার কোন ব্যবস্থা এই সরকার গ্রহণ করেন নি। আমরা কংগ্রেসের রাজত্বের সময় এই লেভীর বিরুদ্ধে বলেছিলাম, এই জন্য বলেছিলাম যে সেই সময়কার সরকার ধনী কৃষক, জোতদার, এদের যা উৎপাদন হয়, তাদের কাছ থেকে সংগ্রহ না করে, তাদের উপর লেভী না করে, গরীব চাষী, মধ্যবিত্ত চাষীদের কাছ থেকে লেভী আদায় করেছেন এবং তার জন্য নানা রকম অত্যাচার, জুলুম চালিয়েছেন। কিন্তু বর্ত্তমান বামফ্রন্ট সরকার এই ধনী কৃষক,

জোতদার, তাদের উপরও কোন লেভী আদায় করছেন না, তারা যেন আর এই দেশে নেই, সব সাধু হয়েগেছে। তাদের উপর বর্ত্তমানে কোন লেভী হচ্ছে না। সুতরাং খাদ্য সংগ্রহের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার আজকে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। তা ছাড়া যেটুকু সংগ্রহ হচ্ছে এবং কেন্দ্রীয় সরকার যা দিচ্ছেন, সব মিলিয়ে বিলি বণ্টনের ব্যাপারে যা দেখেছি, তা অত্যন্ত ত্রুটিপূর্ণ। আমরা দেখেছি শহরে নিয়মিত রেশন দেওয়া হয়, কিন্তু গ্রামে আংশিক রেশন ব্যবস্থা চালু রেখেছেন।

অথচ গ্রামেই অধিকাংশ দরিদ্র মানুষের বাস, দরিদ্র চাষী, ক্ষেত মজুরের সংখ্যাই বেশী। আমরা দেখেছি শহরে নিয়মিত রেশন দেওয়া হয়, চাল, গম, চিনি, ভোজ্য তেল এবং অন্যান্য ভোগাপণ্য দেওয়া হয়, কিন্তু গ্রামের ক্ষেত্রে দেখুন, কেবল চাল, গম দেওয়া হয় এবং গ্রামে যে চাল দেওয়া হয় তা অত্যন্ত নিম্ন মানের, খাওয়ার একেবারে অযোগ্য, সেটা গ্রামের মানুষকে দেওয়া হচ্ছে। তাছাড়া যতটুকু যাচ্ছে, রেশন শপের ডিলারদের অসাধুতায় তাও তারা পাচ্ছে না, এই কথা মন্ত্রী মহাশয় নিজেও স্বীকার করেছেন এবং তিনি নিজেই বলেছেন যে এক কোটি ভূয়া রেশন কার্ড রয়েছে। এই ভূয়া রেশন কার্ডের মাধ্যমে রেশন ডিলাররা সেই সব খাদ্য সামগ্রী আত্মসাত করছে। গত ৮ বছর যাবৎ এই বামফ্রন্ট সরকার সেই ভূয়া রেশন কার্ড ধরবার কোন ব্যবস্থাই করেন নি। ডিলাররা নিয়মিত রেশন দোকান খোলেন না, সপ্তাহে একদিন কি দু'দিন রেশন দোকান খোলেন, ফলে গ্রামের গরীব খেটে খাওয়া মানুষেরা নিয়মিত রেশন পান না। ডিলাররা যাতে নিয়মিত রেশন দেন, ঠিক মত রেশন বণ্টন হচ্ছে কি না সেটা দেখবার মত কোন ব্যবস্থা এই সরকার রাখেন নি। এই ব্যাপারে বিভিন্ন সদস্য, এই পক্ষ থেকে এবং ঐ পক্ষ থেকে আমরা বারবার বলবার চেষ্টা করেছি। বামফ্রন্ট সরকার কিন্তু এই সব জিনিস নিয়ন্ত্রন করার কোন ব্যবস্থাই করেন নি। এর এক মাত্র কারণ আমরা মনে করি, ধনিক শ্রেণীর কৃষক, জোতদার, রেশন ডিলার এদের সঙ্গে বামফ্রন্ট সরকারের একটা গোপন যোগসূত্র গড়ে উঠেছে যেটা কংগ্রেসের আমলে ছিল। বামফ্রন্ট সরকার কি সেই ভাবে ধনী চাষী, কায়েমী স্বার্থ, এদের সঙ্গে যোগসূত্র রচনা করেছেন? সুতরাং এই বিষয়ে আমি বলতে, চাই, বিশেষ করে, রেশন ডিলারদের বিরুদ্ধে যদি দৃঢ় পদক্ষেপ না নেন তাহলে আগামী দিনে গ্রামাঞ্চলের মানুষ একটা প্রচণ্ড দুঃখ দুর্দশার মধ্যে পড়বে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকামাক্ষ্যাচরণ ঘোষ**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আমার মনে হচ্ছে কেন্দ্রের উপর তলা থেকে শুরু করে নীচু তলা পর্যন্ত কংগ্রেসী সদস্য ভাইরা পশ্চিম-বাংলার সাধারণ মানুষের বিরুদ্ধে ষড়যন্ত্র করেছেন। সারা ভারতবর্ষের চিত্রটা কি? সারা ভারতবর্ষের চিত্র হল এই, ন্যাশন্যাল স্যাম্পেল সার্ভে, ১৯৭৫ যেটা হয়েছে তাতে বলা হচ্ছে—

One Indian in every five is a "severe distitute", one in every three is destitute, and nearly the half the population of the country is below the powerty line. In rural India, according to the survey, more than 200 million people spend less than 93 paise a day on bare necessities.

আর এস. বি. চ্যবন বলছেন সেভারেল other studies have shown that the number of people below the poverty line has been increasing all the time. Planning Minister S. B. Chavan told the Lok Sabha on July 14 this year that at the beginning of the sixth plan, i. e. 1979-80, the total number of people estimated to be below the poverty line was 316·84 million. This is the picture of the market for Indian's food produce.

আমি এই কথা বলতে চাই যে সারা ভারতবর্ষে খাদ্যের উৎপাদন কমে যাচ্ছে। ইন্দিরাজী বললেন ফুডে ভারতবর্ষ সেলফ সাফিসিয়েণ্ট হয়ে গেছে। তারপরেও দেখা যাচ্ছে ইউ. এস. এ. আমেরিকা থেকে গম আনছেন। মাঝে মাঝে এই সব কথা হচ্ছে আমরা দেখছি। আমাদের পশ্চিমবাংলা থেকে আমরা যে খাদ্য দাবী করেছি, সেই খাদ্য আমাদের দেওয়া হচ্ছে না। এই কথাটা একটু আগে বন্ধুবর সরলবাবু বলে গেলেন আমি তার মধ্যে যেতে চাই না। বাইরে থেকে আমাদের খাদ্য কিনতে বাধা সৃষ্টি করা হয়েছে। আমি জানি আমাদের যে সমস্ত হোলসেলার পশ্চিমবাংলার বাইরে থেকে এখানে খাদ্য আনতো তাদের উপর নানা রকম বাধা সৃষ্টি করা হয়েছে। তারা আর খাদ্য আনতে পারছে না। এই সব হোলসেলাররা মিনিমাম যেটুকু খাদ্য নিয়ে আসতো তাও আনতে দেওয়া হচ্ছে না। এফ. সি. আই. এই খাদ্যের ব্যাপারটিকে আরো কঠিন করে তুলেছে। মালদহে কি ঘটনা ঘটেছে সেটা আমরা জানি। প্রকাশ্য দিবালোকে এফ. সি. আই. গোডাউন থেকে এই সমস্ত খাদ্য পাচার হয়ে যাচ্ছে। এতে পাবলিক খুব অসন্তুষ্ট হয়েছে। তারা দাবী জানিয়েছে এই খাদ্য কোথায় যাচ্ছে সেটা অনুসন্ধান করে দেখা হোক।

এফ. সি. আই. গুদামে ষ্টক কতটা আছে সেটা দেখা হোক, এই চার্জ করা হল। এফ. সি. আই. এর লোকেরা বলল আমাদের গুদামে মাল সব ঠিক আছে। মেদিনীপুর এফ. সি. আই. গুদামে এই ধরণের ঘটনা ঘটেছে। সেখানে খাদ্য পরিবহন ব্যবস্থার মাধ্যমে আসছে, গুদামে তোলার লোক নেই। যে রেক আসছে তার থেকে মাল চুরি হয়ে যাচ্ছে, কোন রকম বন্দোবস্ত করা হচ্ছে না। এই রকম একটি সেন্টার মেদিনীপুর শহরে করা হয়েছে। সেখান থেকে সরবরাহ করা হচ্ছে। শালিচক, ঝাড়গ্রাম, ডেবরা, তমলুক ইত্যাদি বিভিন্ন জায়গায় খাদ্যগুলি এনে যদি জমায়েত করে রাখা হয় তাহলে পরিবহন খরচ কম হয় এবং লোকেও সহজে পেতে পারে। এই ব্যাপারে এফ. সি. আই. যাতে উপযুক্ত ভূমিকা গ্রহণ করে সেটা মাননীয় খাদ্যমন্ত্রীর দেখা উচিত। খাদ্যের দারুন অপচয় হচ্ছে, অথচ লোকে পাচ্ছে না, এই অপচয় বন্ধ যাতে হয় সেটা আপনাকে দেখতে হবে। গত বছর সেপ্টেম্বর মাসে আমি বলেছিলাম এক ধরনের পোকার আক্রমনে ধান ইত্যাদি ফসল নষ্ট হয়ে যাচ্ছে। কৃষকরা বলছে এই বছরও সেই রকম পোকা আসছে, ফসল সব নষ্ট করে দেবে। আগে জল তো হয় নি, এখনো ভাল বৃষ্টি হচ্ছে না। ৪০ বছরের মধ্যে এই রকম খরা দেখা যায় নি। এই বছর শেষের দিকে যেটুকু বৃষ্টি হয়েছে, তাতে কিছু ফসল হবে বলে আশা করা যাচ্ছে। যেটুকুও বা হয়েছে তাতে আবার পোকা লেগে যাচ্ছে। এখন যা অবস্থা তাতে দেখা যাচ্ছে আশ্বিন মাসে ভাল বৃষ্টি হবে না। এই অবস্থায় আমাদের সেচ দপ্তর, খাদ্য দপ্তর এবং অন্যান্য ডিপার্টমেণ্টকে কাজে লাগাতে হবে যাতে করে যেটুকু জল আছে সেটা যেন ঠিকভাবে সদ্ব্যবহার করা হয়— এদিকে আপনাকে নজর দিতে হবে। পোকা মারা ওষুধগুলি যাতে গ্রামের চাষীরা ঠিকভাবে পায় সেদিকে লক্ষ্য রাখলে তারা বিপদ থেকে উদ্ধার পাবে। এই যে জাতীয় বিপর্যয় দেখা দিয়েছে তাতে আমরা মনে করছি কেন্দ্র যদি সাহায্য না করে তাহলে পশ্চিমবাংলার লোকেরা মনে করবে লড়াই ছাড়া তাদের আর কোন উপায় নেই। কিভাবে লড়াই করতে হয় সেটা আমরা জানি। প্রয়োজন হলে আগামী দিনে আমরা বিধানসভার সদস্যরা দিল্লী গিয়ে উপস্থিত হব পশ্চিমবাংলার খাদ্য আদায় করে আনতে। এই বলে বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-20—12-30 P. M.]

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেদিন বলেছিলেন, পশ্চিমবঙ্গ স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। সেখানে বাস্তব চিত্রটা

কি ? রোজ সকালবেলা উঠে দেখছি ৫শো লোক এসে দাঁড়িয়ে আছে, ৬ টাক ৮ টাকা কে. জি. মুড়ি, ১০০ টাকার মুড়ি কিনে দিয়েও শেষ করা যাচ্ছে না।

Out of five and a half crores of population here in West Bengal, tw and half crores have become beggars on the streets and in my district, Sir I have been reported that there have been 17 starvation deaths. Will th Food Minister come and deny it that there is no starvation death in Wes Bengal ? Half of the population have been reduced to beggars. I have been reported about 17 starvation deaths in my district alone. I am afraid tha all the starvation deaths are not being reported now.

সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলছিলেন. পশ্চিমবঙ্গ স্বর্গরাজ্যে পরিণত হয়েছে অথচ বাস্তব অবস্থা হচ্ছে এই। স্যার, এখানে চালের দাম ক্রমশই বাড়ছে। মালদহ, মুর্শিদাবাদের চালের দাম ৪॥ টাকা কে. জি.। সারা দেশে একটানা খরা চলছে এবং দুর্ভিক্ষের পটভূমিতে আমরা দাঁড়িয়ে আছি। আপনারা এককালে দুর্ভিক্ষের পদধ্বনি শুনেছিলেন কিন্তু আর পদধ্বনি নয়, সামনের বছরে সেই অবস্থা আসছে। সেখানে যে ক্রপ এ্যাফেকটেড হয়েছে ড্রটের জন্য তাতে এফেকটিভ প্ল্যান আপনারা নিয়েছেন সেটা জানাবেন কি ? আপনারা কি জবাব দেবেন, আপনাদের এফেকটিভ প্ল্যান কি প্রাইস লাইন হোল্ড করার জন্য, এফেকটিভ ডিষ্ট্রিবিউসানের জন্য, ষ্ট্রেনদেনিং অব পাবলিক ডিসষ্ট্রীবিউসান সিস্টেমের জন্য ? আপনারা বলেছেন এটা স্বর্গরাজ্যে পরিণত হয়েছে কিন্তু আমরা আমাদের দৃষ্টিতে দেখছি এই রাজ্যটা নরকের অধম হয়ে গিয়েছে। ইউ হ্যাভ ডিনায়েড, আপনারা বলেছেন, আপনারা এসেনশিয়াল কমডিটিস এ্যাক্ট প্রয়োগ করবেন না কিন্তু আপনারা চোরাকারবারীদের শায়েস্তা করে পাবলিক ডিষ্ট্রিবিউসান সিস্টেমকে ষ্ট্রেনদেন করার জন্য কি করছেন সেটা জানাবেন কি ? লাষ্ট বাট নট দি লিষ্ট, এ্যাডালটারেসান সম্পর্কে কয়েকটি কথা বলব। মাননীয় প্রফুল্লবাবু এফেকটিভ ডিবেট করে গিয়েছেন, আজকে এই ভেজাল সম্পর্কে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন সেটা বলুন। তেলে ভেজালের জন্য দক্ষিণদাড়িতে কি ঘটনা ঘটেছিল আশা করি সকলেই জানেন, সেখানে ৪৫০ জন মানুষ প্যারালাইজ হয়ে গিয়েছিল। আমি প্রাকটিশ করি না কিন্তু আমি দেখছি এ্যাডালটারেসানের জন্য মানুষের এই দুর্ভোগ, মানুষ বিকলাঙ্গ হয়ে যাচ্ছে বিকজ অব আনব্যালেনসড ফুড, মানুষ সেখানে কানা হয়ে যাচ্ছে। আমি জানতে চাই মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে যে সামনের বছর যে আরো দুর্দিন আসছে তারজন্য আপনার

এফেকটিভ প্রস্তাব কি ? এ ক্ষেত্রে শুধু কেন্দ্রকে দোষ দিলেই চলবে না আপনাদের এফেকটিভ প্ল্যানের কথাও জানাতে হবে। আমার কথা হল ব্লক লেভেলে বসুন, সর্বদলীয় কমিটি করুন। হাউ প্রডাকসান উইল বি এ্যাসিওড ? হাউ উইল ইউ এ্যাসিওর পাবলিক ডিষ্ট্রিবিউসান সিস্টেম ?

( গোলমাল )

You are behaving like rustics.

কোথায় কি প্রডাকশান তার একটা ওয়াইজ এ্যাণ্ড ফেয়ার এ্যাসেসমেণ্ট করুন এবং রিক্কোয়ারমেণ্ট এ্যাসেস করুন, সঙ্গে সঙ্গে পাবলিক ডিষ্ট্রিবিউসান সিস্টেমকে ষ্ট্রেনদেন করুন।

( এ্যাট দিস ষ্টেজ দি ব্লু লাইট ওয়াজ লিট )

I am grateful to you, for giving me some time.

আমি শুধু বলছি, মানুষ না খেয়ে মরছে, আর যেন না মরে। ইউ এনলিষ্ট কো-অপারেশান অব অল, ইউ সেণ্ড ইয়োর ডেপুটেশান। কৃষি সর্বত্র ফেল করেছে। এই যদি স্বর্গরাজ্যের নমুনা হয় তাহলে আরো ষ্টারভেসান ডেথ আসবে, তা যদি আসে সেটা কিন্তু খুবই দুঃখের হবে।

আপনারা এই অনাহারের হাত থেকে বেঁচে থাকলেও মানুষের তীব্র রোষ থেকে বাঁচতে পারবেন না এই হুঁসিয়ারী আমি আপনাদের দিচ্ছি। নেক্সট ইয়ারের ফুড পলিসি ফর্মুলেট হবার আগে সকলকে নিয়ে বসুন, সর্বদলীয় কমিটি করুন স্টেট লেভেলে ফর এফেকটিভ ফুড পলিসি। সামনের বছরের জন্য সব পলিটিক্যাল পার্টিকে এবং এক্সপার্টদের নিয়ে বসুন এবং চিন্তা করুন কি রকম ফুড পলিসি হলে দুর্ভিক্ষ প্রতিরোধ করা যায় দ্যাট আই হাম্বলী সাজেস্ট টু দি অনারেবল ফুড মিনিস্টার। এখানে বসে যাঁরা স্বর্গরাজ্যের কথা ঘোষণা করেছিলেন তাঁদের বলছি, বাংলায় দুর্ভিক্ষ চলছে, অনাহারে মৃত্যু চলছে।

থ্যাংক ইউ, স্যার।

**শ্রীবিজয় পাল** ঃ—স্যার, ডাঃ আবেদিন পার্লামেণ্টারী ডেকোরাম মানছেন না এবং আপনি নিশ্চয়ই শুনেছেন তিনি মেম্বারকে উদ্দেশ্য করে বর্বর, শয়তান, বলেছেন এবং

মা-বাবা তুলে গালাগালি দিয়েছেন। আমি অনুরোধ করছি তাঁর এই উক্তিগুলি এক্সপাঞ্জ করা হোক।

মিঃ স্পীকার ঃ—আপত্তিকর কথাগুলো এক্সপাঞ্জ করবার জন্য নির্দেশ দিচ্ছি।

শ্রীমতী মহারানী কোনার ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কিছু বক্তব্য রাখছি। আমাদের এই পশ্চিমবাংলা হচ্ছে একটি ঘটতি রাজ্য এবং এখানে বরাবরই ঘাটতি হয়। এখানে যত মানুষ আছে তার তুলনায় এখানে জমির পরিমান কম। আমরা সকলেই জানি ভারত ভাগ হবার যে বোঝা সেটা পশ্চিমবাংলাকে মাথা পেতে নিতে হয়েছে। দেশ বিভাগ হবার পর লক্ষ লক্ষ মানুষের বোঝা পশ্চিমবাংলাকে মাথা পেতে নিতে হয়েছে। আমরা একটা জিনিষ লক্ষ করেছি দেশ ভাগ হবার ফলে এখানে দেশী এবং বিদেশী লোকের যে লুট হচ্ছে তাদের গায়ে হাত দেবার ক্ষমতা কিন্তু কারু নেই। সাধারণ মানুষকে পিটিয়ে কি করে টাকা উপায় করা যায় সেই চেষ্টাই চলছে কেন্দ্রীয় সরকার আগের তুলনায় পশ্চিমবাংলাকে অনেক জিনিষ থেকে বঞ্চিত করেছে। জমি হচ্ছে আকাশমুখী। ভারতবর্ষ থেকে প্রচুর পরিমানে পাট এবং চা বিদেশে যায় এবং তার ফলে প্রচুর পরিমাণে বৈদেশিক মুদ্রা আমরা পাই। তাহলে প্রশ্ন ওঠে আমরা কেন খাদ্য পাব না? আমরা যদি জিনিসপত্র কেন্দ্রীয় সরকারকে দেই তাহলে তার বদলে আমরা কেন খাদ্য পাব না? আমরা লক্ষ্য করেছি কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার উপর অত্যন্ত অবিচার চালান। আমাদের যেখানে ৩ লক্ষ টন খাবার দেবার কথা সেখানে তাঁরা মাত্র ১ লক্ষ ২০ হাজার টন আমাদের দিচ্ছেন— তাও আবার পচা। আমাদের প্রশ্ন হচ্ছে, দেশে কি খাদ্য নেই? পার্লামেন্টে কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন দেশে প্রচুর ফসল হয়েছে। পাঞ্জাবের চাষীরা দিল্লীর সরকারকে বলেছে ১৩০ টাকা কুইন্টল এই দরে আপনারা গম কিনুন।

[12-30—12-40 P.M.]

সেই গম তো আনলই না, উপরন্তু ৬৫ কোটি টাকার চাল রপ্তানী করল। তাহলে কি আমরা মনে করব যে দেশের প্রধান মন্ত্রী পশ্চিমবাংলাকে জব্দ করবার জন্য এসব করছেন? এটা আমার প্রশ্ন। স্যার, যাঁরা বিরোধী সদস্য আছেন তাঁরা এখানে একটা প্রশ্ন তুলেছেন, আমরা লেভি সংগ্রহ করছি না কেন? ওঁরা এসব প্রশ্ন তুলে আসল সত্যকে চাপা দিতে চাইছেন। ওঁরা তো লেভী করেছিলেন,

লেভি করে কি হয়েছিল, আমরা কি তা জানি না? আমরা গ্রামে গঞ্জে যারা থাকি তারা ঠিকই জানি। গ্রামে গঞ্জে লেভির জন্য লিষ্ট টাঙ্গান হয়েছিল, কিন্তু যেসমস্ত গরীব কৃষক এবং ক্ষেতমজুররা লেভির বিরুদ্ধে হাই কোর্টে যেতে পারে নি। তারা শুধু সুড়সুড় করে লেভি দিয়ে এলো। আর যারা বড় বড় চাষী, পুঁজিপতি, যাদের গাদাগাদা মরাই আছে তারা এক ফোঁটাও ধান দিল না, হাই কোর্টে চলেগেল। এই তো লেভির অবস্থা! আজকে ও'রা আবার লেভির কথা তুলছেন এবং বলছেন লেভি নেওয়া হচ্ছে না! আমরা তো দেখেছি লেভিতে ছোট ছোট চাষীরা ধান দেয়, আর বড় বড় জমির মালিকরা ধান দেয় না। তার পরে এখানে প্রশ্ন রাখা হয়েছে, পশ্চিমবাংলায় উৎপাদন কেন কম হচ্ছে? স্যার, আমি আপনার কাছে বলব যে, উৎপাদন পশ্চিমবাংলায় মোটেই কম হচ্ছে না, উৎপাদন আগের চেয়ে বেড়েছে। এবিষয়ে আমি একটা হিসেবের মধ্যে দিয়ে বলতে চাই যে, মনে করুন ২০ বস্তা মাল উৎপাদন হয়েছে তার থেকে ৫ বস্তা একটা ঘরে সরিয়ে রেখে যদি বলা হয় ১৫ বস্তা উৎপাদন হয়েছে, তাহলে কি হবে? ৫ বস্তা যেটা রেখে দিয়েছে, সেটাকে বের করলেই ২০ বস্তা হবে। সেরকম এখানেও জমি বাড়ছে না ফলে উৎপাদনও বাড়ছে না, অঙ্কের হিসেব একই থেকে যাচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গের সরকার অন্য রাজ্য থেকে খাদ্য শস্য কিনতে চাইছে এই রাজ্যের গরীব মানুষদের খাওয়াবার জন্য। এখানে কংগ্রেসী গরীব দরদী যাঁরা রয়েছে, যাঁরা এখানে গরীবের জন্য কাঁদচ্ছেন, চোখের জল ফেলছেন গরীবের দরদে তাঁদের বলছি যে, আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী চেয়েছিলেন অন্য রাজ্য থেকে খাবার কিনতে, কিন্তু ওঁদের নেত্রী ইন্দিরা গান্ধী অন্য রাজ্যগুলিকে বলে দিলেন, তোমরা পশ্চিম-বাংলাকে চাল দেবে না, গম দেবে না। আমরা জানি এন. আর. ই. পি-র গম কেন্দ্র দেয় এবং সেই গম গ্রামের মানুষের কাছে যায়। এবিষয়ে আমি ঐ গরীব দরদীদের একটু কান দিয়ে শুনতে বলছি, ঐ কেন্দ্রীয় গমের সাথে পশ্চিমবঙ্গ সরকার গরীব মানুষদের মজুরী দেয় এবং তার মাধ্যমে আমাদের এখানে সম্পদ তৈরী হয়, রাস্তাঘাট পুকুর ইত্যাদি তৈরী হয়। কিন্তু আজকে সেটাও কেন্দ্র বন্ধ করে দিয়েছে। তাই আমি ঐ গরীব দরদীদের বলব যে, আপনারা গিয়ে আপনাদের মা-কে বলুন না এসব। এই অবস্থায় আজকে আমাদের সমালোচনা করার আপনাদের কোন অধিকার নেই। ওঁরা তো আজকে এখানে অনেক বড় বড় কথা বলছেন, তা এই যে এত বড় খরা গেল, আমরা কি পেলাম? অপর দিকে উড়িষ্যায় ঘুর্ণীঝড় হলো, ওঁদের মা সেখানে গিয়ে দেখে এলেন। অবশ্য তাতে আমাদের দুঃখ নেই, কিন্তু

সব রাজ্যকে সমান চোখে দেখুন। পশ্চিমবাংলা তো ভারতের বাইরের কো দেশ নয়। উড়িষ্যার বন্যার জন্য কোটি কোটি টাকা বরাদ্দ হলো। আর পশ্চি বাংলায় এত বড় খরা হয়েগেল সে খরা সম্বন্ধে তো বিছানায় শুয়েই জানতে পা যায়, আবহাওয়া দপ্তর তো সে খবর সব সময়েই আমাদের জানাচ্ছে, ইন্দিরা গা মা তো বিছানায় শুয়েই জানতে পারছেন, শুনতে পারছেন যে পশ্চিমবাংলায় খ হয়েছে! তাহলে খরার জন্য আবার তদন্তের কি দরকার? আমরা জানি বন হয়ে কত জমি ভেসে গেছে সেটা জানবার জন্য তদন্ত করতে হয়। কত ঘর ভে গেছে সেটা জানবার জন্য তদন্ত করতে হয়। কিন্তু খরার কথা জানবার জন্যও ( এনকোয়ারী করতে হয়, এটা আমরা জানতাম না। এর জন্য তো আবহাও দপ্তরই আছে। ভাদ্র মাস চলেগেছে, আশ্বিন শেষ হতে চলল, এখনো পর্যন্ত তদ হলো না। এই অবস্থায় আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শে করছি।

**শ্রীহারান হাজরা** ঃ—মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথ বলতে চাই। আমি বিরোধী দলের বক্তব্য শুনলাম, শুনে মনে হলো, তারা সত কথা বলতে জানে না এবং বাস্তববোধ নেই। তারা বিরোধী দলের সদস্য না বলে সত্যের বিরোধী এবং বাস্তববোধের বিরোধী সদস্য বললে ভুল হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০ বছর কংগ্রেসীরা রাজত্ব চালিয়ে জোতদার-জমিদার, মুনাফাখোর এবং আড়তদারদের সেবা করে সারা দেশে আজকে খাদ্য সংকট সৃষ্টি করেছেন এবং খাদ্যসামগ্রীর দর উর্দ্ধমুখী করে তুলেছে। ওদের কৃতকর্মের জন্য এবং ওদের অনুসৃত নীতির জন্য আজকে পশ্চিমবাংলার মানুষ বুভুক্ষ, এবং খাদ্য সামগ্রীর দাম উর্দ্ধমূল্যে পরিণত হয়েছে। এরজন্য বিরোধী সদস্যরাই দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্য শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ মহাশয় বললেন, প্রফুল্ল ঘোষ, ডাঃ বিধান চন্দ্র রায় এবং প্রফুল্ল সেনের আমলে তাঁরা নাকি দেশকে খাদ্যে স্বয়ং সম্পুর্ণ করতে চেয়েছিলেন এবং করেছিলেনও। তাই যদি হয় তাহলে আমি কি জিজ্ঞাসা করতে পারি, ১৯৫৯ সালে গ্রামের মানুষ খাদ্যের জন্য, রুটির জন্য এবং একটু ফ্যানের জন্য গ্রাম থেকে শহরে ভীড় করেছিল কেন? এবং ১৯৫৯ সালে প্রফুল্ল সেনের সময়ে যখন খাদ্য আন্দোলন হয়েছিল তখন পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের বুভুক্ষ ৮০ জন মানুষকে কেন গুলি করে হত্যা করা হয়েছিল? সুতরাং এই হচ্ছে ওনাদের খাদ্যের স্বয়ং-সম্পূর্ণতার নমুনা। মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নান বললেন, চোরাকারবারীদের

বিরুদ্ধে কেন কোন ব্যবস্থা নেওয়া হয়নি। তাকে জিজ্ঞাসা করি, তাদের নেত্রী এবং তাদের আমলে বড় বড় কথা বলে বলা হয়েছিল যে, চোরাকারবারিদের গ্যাস-পোষ্টে ঝোলানো হবে এবং সবুজ বিপ্লব করে ভারতবর্ষের মানুষকে পেট ভরে খাওয়ানো হবে। কিন্তু এইসব কিছুই হলো না। কটা চোরাকারবারী গ্রেপ্তার হয়েছিল? সবুজ বিপ্লব করে কটা মানুষকে পেট ভরে খাইয়েছেন? আজকে দেশের মানুষ না খেয়ে মরছে এবং খাদ্য সামগ্রীর দর উর্দ্ধমুখী হচ্ছে। জরুরী অবস্থার কথা আমরা ভুলে যায়নি। সেখানে জিনিষপত্রের দাম কমাবার অজুহাতে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছিল কিন্তু জিনিষপত্রের দাম কমানো হয় নি। ভূপেন্দ্র শেঠ মহাশয় বলেছেন, খাদ্যের উৎপাদন বাড়েনি। কিন্তু কৃষি মন্ত্রী মহায় তাঁর বাজেটে বলেছেন, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যখন কংগ্রেসী আমল ছিল তখন উৎপাদন হয়েছিল ৭৬ লক্ষ টন আর যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হলো ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত বন্যা এবং খরা সত্বেও ১ বছরে স্বাভাবিক অবস্থায় ৮০ লক্ষ টন বৃদ্ধি পেয়েছে। গত বছর খরার জন্য আমন ধান ২৫ শতাংশের বেশী ঘাটতি ছিল, বোরোতে আরোও গুরুতর ঘাটতি ছিল। গত বছর ঘাটতির পরিমান ২০ লক্ষ মেট্রিক টন হলেও এ বছর তাও বেড়ে ৩৩ লক্ষ মেট্রিক দাঁড়িয়েছে।

[12-40—12-50 P.M.]

এই সরকারের বণ্টন ব্যবস্থার জন্য মাসে ৩ লক্ষ ৭০ হাজার মেট্রিক টন চাল, এক লক্ষ মেট্রিক টন গম ও ময়দা কলগুলির জন্য ৫৫ হাজার মেট্রিক টন গম বরাদ্দ করার জন্য কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছিল। বর্তমানে এক লক্ষ ৩৫ হাজার মেট্রিক টন খাদ্য যেটা বরাদ্দ হয়েছে সেটা পর্য্যাপ্ত নয়। তা ছাড়া ভারতের খাদ্য করপোরেশন এবং রেল সময় মত তা পৌছে দেবার নিশ্চয়তার ভার নেন নি, এর ফলে রেশন এবং বিধিবদ্ধ রেশনিং এলাকায় সামগ্রিকভাবে রেশন দোকানগুলিতে এই খাদ্য বিক্রির অসুবিধা দেখা দিয়েছে। খাদ্যের ব্যাপারে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের দয়ার উপর বসে নেই, বামফ্রন্ট সরকার ৪০ হাজার মেট্রিক টন খাদ্য দেবার জন্য অন্ধ্রপ্রদেশের সাপ্লাই করপোরেশনের সঙ্গে চুক্তি করেছেন, যাতে এই পশ্চিমবঙ্গের মানুষ খাদ্য পায় এবং ইতিমধ্যেই প্রায় ২৪ হাজার মেট্রিক টন চাল সেখান থেকে আমদানী করা হয়েছে। সেটা বিধিবদ্ধ রেশনিং এলাকায় বিলি বণ্টন করার ব্যবস্থা করা হয়েছে। এটা না হলে পশ্চিমবঙ্গকে আরও অসহায় অবস্থায় পড়তে হোতো খাদ্যের ব্যাপারে। মাননীয় বিরোধী দলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন,

অনেক প্রবীন সদস্য, অভিজ্ঞ এবং সুবক্তা, তিনি আজকে চালের দাম বাড়ছে এই কথা বললেন, এবং চাল, বা অন্যান্য খাদ্য সামগ্রীর দাম বাড়ার জন্য তিনি বামফ্রন্ট সরকারের উপর দোষারোপ করার চেষ্টা করলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি যে, শ্রীমতী ইন্দিরা গান্ধী কেন্দ্রে ক্ষমতায় আসার পর থেকে কতবার ডিজেল, পেট্রোল, রেল ওয়াগনের ভাড়া বাড়িয়েছেন ? সুতরাং স্বাভাবিকভাবেই যে সমস্ত খাদ্য সামগ্রী অন্যান্য রাজ্য থেকে পশ্চিমবঙ্গে আসে ডিজেল, পেট্রোল ইত্যাদির দাম বাড়ার জন্যই তা আনার খরচ বেড়ে যাচ্ছে এবং সেজন্যই খাদ্য সামগ্রীর দামও বাড়ছে। সুতরাং সে জন্য কেন্দ্রীয় সরকারই দায়ী। অতীতে কেন্দ্র থেকে এখানে যে গম দেওয়া হতো তার দাম ছিল প্রতি কে. জি ১ টাকা ৬৪ পয়সা, এখন কেন্দ্রীয় সরকার প্রতি কে. জি.তে ১৫ পয়সা করে দাম বড়িয়ে ১ টাকা ৮০ বা ৮৩ পয়সাতে দাঁড় করাবার চেষ্টা করছেন। এখন রেশনে ময়দা প্রতি কে. জি. ২ টাকা ৪৪ পয়সা, সুজি ২ টাকা ৫৬ পয়সা, আটা ১'৯০ পয়সা, ১০০ গ্রাম ওজনের প্লেন যে পাঁউরুটি তার দাম হয়েছে ৩৩ পয়সা, এবং এই দামেই মানুষকে কিনতে হচ্ছে। সেজন্য খাদ্য সামগ্রীর দাম উর্ধমুখী হচ্ছে, এর জন্যও কেন্দ্রীয় সরকার দায়ী। সাথে সাথে আমি রেশন কার্ড সম্বন্ধে আর একটি কথা বলছি। রেশন ব্যবস্থায় আজকে অনেক ভুয়া কার্ড রয়েছে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেগুলিকে ধরা দরকার, এবং তার জন্য ব্যবস্থা নেওয়া দরকার, অনেক কিছু বলার ছিল, সময় সংক্ষেপ থাকার জন্য তা বলা হল না, সুতরাং আমি এই বাজেটকে সমর্থন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য বাজেটের উপর আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য প্রফুল্ল ঘোষ মহাশয়—যে সমস্ত সদস্য বিধান সভার অভ্যন্তরে নেই তাদের নাম করে যেমন প্রফুল্ল সেনের নাম করে বলেছেন যে তাঁরা পশ্চিমবঙ্গকে খাদ্যে স্বয়ংসম্পর্ণ করার ইচ্ছা প্রকাশ করেছিলেন। তার জন্য তাঁরা পরিকল্পনা করেছিলেন সেই কথা আজকে প্রফুল্ল ঘোষ মহাশয় বললেন। অতিতের অভিজ্ঞতা যাদের আছে, তাঁরা নিশ্চয়ই জানেন যে প্রফুল্ল ঘোষ মহাশয় এবং বর্ষীয়ান প্রফুল্ল সেন মহাশয় এই পশ্চিমবাংলার জনগনের কাছে বলেছিলেন যে আপনারা বজরা খান, আপনারা মাইলো খান, আপনারা ভুট্টা খান, আপনারা কাচকলা খান, যেখানে আমাদের প্রধান ফসল আমন ধান। এই কথা বলার পরে— আপনারা অনেকেই জানেন, এখানে অনেক পুরোন সদস্য আছেন তাঁরা অনেকেই জানেন যে এই কথা নিয়ে তাঁদের সম্পর্কে অনেক নাম করন হয়েছিল। এই সব

বর্ষীয়ান নেতার নাম করে প্রফুল্ল ঘোষ মহাশয়ের বলার কি দরকার আছে। মাননীয় সদস্য প্রফুল্ল সেনের ব্যাপারে বললেন। কিন্তু নিজের সম্পর্কে চুপ হয়ে থাকলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই সেটা সকলকেই বলতে চাই—বিরোধী দলের সদস্য যারা আছেন তাদের এবং সকলকেই বলতে চাই যে পশ্চিম-বাংলা একটা ঘাটতির রাজ্য। পশ্চিমবঙ্গের যে লোক সংখ্যা ১৯৮০ সালের আদমসোমারী অনুযায়ী ৫ কোটি ৪৫ লক্ষ। এই ৫ কোটি ৪৫ লক্ষ লোককে যদি ১৬ আউন্স করে খাবার দিতে হয় তাহলে ৯০ লক্ষ মেট্রিক টন খাদ্য আমাদের পশ্চিমবাংলার প্রয়োজন। তাহলেও আমাদের পশ্চিমবাংলায় যে ফসল উৎপন্ন হয় তারপর যে ঘাটতি হয় সেই ঘাটতি আমরা মেটাতে চাই। গত ১৯৮১-৮২ সালে যে খরার বর্ষ গেল সেটা কারও অজানা নেই। এটা মাননীয় বিরোধী দলের সদস্যরাও জানেন, আপনারা এটা অস্বীকার করতে পারবেন না। আমাদের পশ্চিমবাংলায় আমন ৪৪ লক্ষ টন বোরো ৪৫ লক্ষ টন উৎপন্ন হয়েছিল আমাদের ৯০ লক্ষ মেট্রিক টন দরকার। সুতরাং আমাদের আরও ৩০-৩২-৩৫ লক্ষ মেট্রিক টন দরকার। সেই জন্য আমাদের ঘাটতি হয়ে যাচ্ছে। আমরা তা সংগ্রহ করার চেষ্টা করছি। আমাদের যে পরিমাণ খাদ্য দরকার তা আমরা কেন্দ্রের কাছে দাবি করেছিলাম। আমাদের মাসে ৩ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন খাদ্য লাগবে এটা জানিয়ে ছিলাম। কিন্তু ওঁরা কোন মাসে একমাত্র আগষ্ট, সেপ্টেম্বার মাস বাদ দিয়ে প্রতি মাসে ৯৫ মেট্রিক টন চাল গম কম দিতেন।

[12-50—1-00 P.M.]

বিরোধীদলের নেতাদের কাছে আবেদন করব, তাঁদের সহযোগীতা আমি চাই। এই সঙ্গে তাঁদের কাছে আর একটি কথা আমি বোঝাতে চাই যে, পশ্চিমবঙ্গে ১৯৭৯ সালে খাদ্য এসেছিল ৪১ লক্ষ, ৬০ হাজার মেট্রিক টন কেন্দ্রীয় শস্য ভাণ্ডার থেকে। এর পরে সরকার পরিবর্তন হয়ে গেল, ইন্দিরা গান্ধী সরকার প্রতিষ্ঠিত হল। তাঁরা ১৯৮১ সালে দিয়েছিলেন, ৩১ লক্ষ ২৭ হাজার ৫৪০ মেট্রিক টন। ১৯৮০ সালে ইন্দিরা সরকার দিয়েছিলেন ৩৮ লক্ষ ৭৮ হাজার ৬৬০ মেট্রিক টন। ১৯৮২ সালের কথা অত্যন্ত ক্ষোভ ও দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, জানুয়ারী থেকে আগষ্ট—এই আট মাসে ওঁরা দিয়েছেন ২৪ লক্ষ ৭৫ হাজার মেট্রিক টন। তাহলে দেখা যাচ্ছে প্রায় তিন ভাগের এক ভাগ বাকী থেকে যাচ্ছে। কারণ ২৪ লক্ষ ৭৫ হাজার টনের মধ্যে এ পর্যন্ত ওঁরা দিয়েছেন ১৮ লক্ষ মেট্রিক টন, বাকী রয়ে গেছে ৬ লক্ষ মেট্রিক টন। ওঁরা এখনও বলছেন ২৪ লক্ষ ৭৫ হাজার টন খাদ্য দেবেন।

বিরোধীদলের নেতাদের সেজন্য আমি বলতে চাই, তাঁদের উচিৎ কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে তাঁরা যেন বোঝান যে, পশ্চিমবঙ্গে বর্তমানে এক ভয়াবহ খরা চলছে, এখানে খরার ফলে খাদ্যশষ্য ঘাটতি হবে, সেজন্য খাদ্য যা তারা দেবেন বলেছেন, তার পরিমাণ আরও বাড়াতে হবে। এখানে ঘাটতির পরিমাণ দাঁড়াবে ৪১ লক্ষ মেট্রিক টন। লেভীর কথা ওঁরা তুলেছেন। আমরা রাইস মিলের কাছ থেকে নিশ্চয়ই সংগ্রহ করব। কিন্তু তা সত্বেও পশ্চিমবঙ্গে ঘাটতি হবে এবং সেই ঘাটতি কেন্দ্রকে দিতে হবে। এই ৪১ লক্ষ মেট্রিক টন ঘাটতি যদি পূরণ করতে হয়, তাহলে আমরা কেন্দ্রের কাছে দাবী করছি, ওঁরা প্রতিশ্রুতি দিন যে ১ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন চাল যেন তাঁরা দেন। ওঁরা ওখানে বসে যদি ১ লক্ষ ৪০ হাজার মেট্রিক টনের প্রতিশ্রুতি দেন, তাহলে আসলে কিন্তু দেখা যায় দেন ১ লক্ষ ২০ হাজার মেট্রিক টন রেলওয়ে ওয়াগনের যা অবস্থা, তাতে দেখা যায় যে, যে প্রতিশ্রুতি ওঁরা দিয়ে থাকেন, পশ্চিমবঙ্গে তা এসে পৌঁছায় না। যাও বা এসে পৌঁছায়, তাও ফুড কর্পোরেশন অফ ইনডিয়ার বিলি বণ্টন ব্যবস্থার দৌলতে রেশন দোকানগুলোতে গিয়ে পৌঁছয় না। তারা টাকা জমা দেওয়ার ১।২ সপ্তাহ পরেও ফুড কর্পোরেশন অফ ইণ্ডিয়ার কাছ থেকে চালপাচ্ছে না। এজন্য কেন্দ্রীয় রেল মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। সমস্ত কথা খুলে বলার পরেও কোন ব্যবস্থা হল না। ২।৩ মাস পর পরই মন্ত্রী সভার পরিবর্তন হচ্ছে। আগে রাও বীরেন্দ্র সিং-এর কাছে বলেছিলাম, এখন আবার নতুন মন্ত্রীর কাছে সব নতুন করে জানাতে হবে যে, পশ্চিমবঙ্গে নিদারুণ খরা চলছে। এই পরিস্থিতিতে আমাদের অন্ততঃ বাড়তি ৪ লক্ষ মেট্রিক টন খাদ্য চাই।

এটা একটু বুঝে নেওয়া দরকার। প্রতি মাসে ৩ লক্ষ ৭৫ হাজার মেট্রিক টন খাদ্য পশ্চিমবাংলায় এসে যায়। গ্রামাঞ্চলে এবং ১২-৯-৮২ তারিখে যে রেশনিং সপ্তাহ শেষ হল সেখানে গোটা সপ্তাহ ধরে বিধিবদ্ধ রেশন এলাকায় এবং সংশ্লিষ্ট রেশন এলাকায় এক সপ্তাহে ৬২ হাজার মেটিক টন চাল ও গম সাধারণ মানুষ তুলেছে। নিদারুন খরার ফলে সাধারণ গরীব মানুষের কোন কাজ নেই। অতীতে আপনারা দেখেছেন ফুড ফর ওয়ার্কের মাধ্যমে অর্থাৎ কাজের বদলে খাদ্য দেওয়া হয়েছিল। তাদের আমরা খাদ্য দিতাম এবং টাকা দিতাম। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে জানাতে চাই এই সারা ভারতে ১৯ কোটি লোককে কাজের বদলে খাদ্য দেওয়া হয়েছিল। আপনারা বলছেন বামপন্থী দলের লোকদের কাজ দেওয়া হয়েছে, তবে আমি বুঝতে পারছি না, এই ১৯ কোটি লোক কি করে সব আমাদের দলের হয়ে গেল যাই হোক আমরা দলমত নির্বিশেষে সমস্ত লোককে এই কাজ

দিয়েছিলাম। কেন্দ্রীয় সরকার দেখলেন আর উপায় নেই তখন কেন্দ্রীয় সরকার এটা তুলে দিয়ে ন্যাশানাল রুর‍্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম চালু করলেন। গ্রামীণ কর্মসংস্থার পদ্ধতি গ্রহণ করে খাদ্য বন্ধ করে দিলেন। অত্যন্ত দুঃখের সঙ্গে এবং ক্ষোভের সঙ্গে বলছি—গত দুদিন আগে রাও বীরেন্দ্র সিংয়ের সঙ্গে কথা হয়েছে। মাননীয় মন্ত্রী বলেছেন এন· আর· ই· পি-র কাজ পঞ্চায়েতের মধ্যে দিয়ে করতে হবে। অথচ আপনারা সেখানে এই সরকারের ত্রুটি দেখবার চেষ্টা করছেন। গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা নেই বললেই চলে যেইজন্য তাদের আরো বেশী করে খাদ্য দিতে হবে। আমি সমস্ত সদস্যদের জানিয়ে দিতে চাই এই দারুন খরার কবলে পড়েও আমরা গ্রামাঞ্চলের মানুষকে তাদের সুনির্দিষ্ট রেশনিং সিস্টেম চালু থাকা সত্বেও আমরা গত দুমাসে খাদ্যের পরিমাণ অনেক বাড়িয়েছি। গ্রামাঞ্চলের মানুষকে বাঁচাতে হবে। সেজন্য আরো বেশী করে কাজ তাদের দিতে হবে। তাদের ক্রয় ক্ষমতা বাড়ানোর জন্য পরিকল্পনার মাধ্যমে কাজ দিতে হবে। সুতরাং কেন্দ্রীয় সরকারের কাছে আমরা ২ লক্ষ মেট্রিক টন চাল, ১ লক্ষ ২০ হাজার মেট্রিক টন গম এবং ৫৫ হাজার গম, ময়দা কলের জন্য চেয়েছি।

[1-00– 1-10 P.M.]

পৌনে ৪ লক্ষ মেট্রিক টন পশ্চিমবাংলার জনগণের জন্য চাই। বিভিন্ন বক্তা গ্রামাঞ্চলের রেশনিং এর কথা বলেছেন। সরকারের তরফ থেকে করা হয়েছে যে গ্রামের মানুষ সপ্তাহে ৩ বার রেশন তুলতে পারবে। আজকের এই পরিস্থিতিতে একথা জানাতে চাই যে সব ভুয়ো রেশনকার্ড আছে আমরা সেসব ধরতে চাই এবং যাদের রেশন কার্ড নেই তাদের রেশন কার্ড দিতে চাই। আমরা একথাও জানাতে চাই গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে এবং শহরাঞ্চলের পৌরসভার মাধ্যমে তাদের যে হোল্ডিং য়্যাসেসমেন্ট লিষ্ট আছে এবং দোকানে যে রেজিষ্ট্রার আছে তা দেখে আমরা আমরা নবীকরণ করবো। ওদের যারা পৃষ্টপোষক তাদের কাছে হাজার হাজার ভুয়ো রেশন কার্ড আছে একথা আমরা জানি। সেসব রেশন কার্ড আমরা ধরবো এবং যাদের সত্যিকারের রেশনকার্ড নেই তাদের তা দিতে পারবো। গ্রামাঞ্চলের হাস্কিং মেসিনের কথা বলা হয়েছে।

মিঃ স্পীকার ঃ— নির্ধারিত সময় ছিল ১·৫, কিন্তু শেষ হবে না বলে হাউসের অনুমতি নিয়ে আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী :** কিছু নমনীয় মনোভাব আমরা হাসকিং সম্পর্কে গ্রহণ করেছি। রেশনিং-এর ব্যাপারে অনেক সময় দোকানদাররা বলে যত কার্ড আছে তারা অনেকে তোলে না। আমরা এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করছি। আমাদের খাদ্য এফ. সি. আই গুদাম থেকে আসে। আমরা সমস্ত প্রতিনিধিদের কাছে আশ্বাস দিতে পারি যে মজুতদার, কালোবাজারীরা যাতে পাবলিক ডিষ্ট্রীবিউসান সিস্টেম নষ্ট না করতে পারে তার জন্য আমাদের সরকার দৃঢ় প্রতিজ্ঞ। ই.সি.এস.সি.-র কথা বলা হয়েছে। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যখন চাল সরবরাহ করলেন না, গম কম করলেন তখন আমরা ই. সি. এস. সি-র মাধ্যমে অন্ধ্র থেকে ৪০ হাজার মেট্রিক টন এনেছি।

লজ্জার কথা ক্ষোভের কথা আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বাইরের প্রদেশ থেকে চাল আনতে পারি না, আমাদের কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল হয়ে থাকতে হয়। আমরা নিজেরা বাইরে থেকে চাল আনতে পারি না, তাঁরা বাধা দেন। আমরা যে প্রোকিওরমেন্ট করব তা সেণ্টাল পুলে চলে যাবে। আমরা আপনাদের মত গরীবদের উপর অত্যাচার করে প্রোকিওরমেন্ট করি না। আমি আশ্বাস দিতে পারি আমাদের সরকারের খাদ্য বিভাগের মধ্যে দুর্নীতি যদি কিছু থেকে থাকে তাকে দূর করার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করব এবং করছি। বিরোধী দলের কাছে আমার আবেদন পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় যখন খরা চলছে এবং যে দুটি জেলা বাকি ছিল কুচবিহার এবং জলপাইগুড়ি সেখানে যে ফসল ফলার কথা ছিল সেখানে বর্ষা না হওয়ার ফলে সেই ফসল হবে না। তাই এবারে ঘাটতি হবে সাংঘাতিক। এই অবস্থায় পশ্চিমবঙ্গের বুভূক্ষু সাধারণ মানুষকে, গরীব মানুষকে যদি খাওয়াতে হয়, আপনাদের নিজেদেরও এটা ভাল করে বুঝে নিতে হবে, তাহলে দলমত-নির্বিশেষে কেন্দ্রের কাছে আমাদের যে দাবি সেই দাবিতে আপনাদের সাহায্য করতে হবে। পশ্চিমবঙ্গের খাদ্য পরিস্থিতিকে সাধারণ মানুষের স্বার্থে নিয়ে যাওয়ার জন্য দলমত-নির্বিশেষে সবাই ঐক্যবদ্ধ হবেন এই আশা আমি ব্যক্ত করছি এবং যা কিছু কাটমোশান এসেছে তার আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 54**

**Mr. Speaker :** I understand that Division has been claimed on Cut Motion Nos. 1 to 4. Now I put Cut Motion No. 5 to vote.

The motion of Shri Abdul Mannan that the amount of demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motions of Dr. Zainal Abedin—that the amount of demand be reduced to Re. 1/-,

The motion of Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs. 100/-, were then put and a division taken with the following results ;—

Ayes

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Basu. Dr. Hoimi
Bhunia Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Sari Suniti
Chaudhuri, Dr. Kiran
Chowdhary, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Ghosh, Shri Prafulla Kanti
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Mahata, Shri Subhas Chandra
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Seth, Shri Bhupendra Nath
Sinha, Shri Atish Chandra

Noes

Abdul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Gourhari
Adak, Shri Netai charan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shrimati Chhaya
Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti Chandra
Bose, Shri Nirmal Kumar
Bose, Shri Promode Ranjan
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Biswanath
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar
Mortaza Hossain Dr.
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukhejee, Shri Narayandas
Munsi, Shri Mahammad Bacha

Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nezamuddin Md., Shri
Omar Ali, Dr.
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B,
Ray Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Rathindra Nath
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri
Sen Shri Deb Ranjan
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha. Shri Suresh
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar

**Abstentions**

Sarkar, Shri Debprasad
Purkait, Shri Probodh

The Ayes being 22, the Noes 106, and the abstentions 2 the motion was lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 31,39,14,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309-Food and 509-Capital outlay and Food"

(This is inclusive of a total sum of Rs. 18,53.86,000 already voted on account in March and June 1982),

was then put and a greed to.

**Demand No. 43**

**Mr. Speaker :** Now, I put Cut Morion Nos. 1 and 2 vote.

The motions of Dr. Zainal Abedin that the amount of demand b reduced to Re. 1/-, were then put and a division taken with the following results :—

**Ayes**

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Chowdhary, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Mahata, Shri Subhas Chandra
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Seth, Shri Bhupendra Nath
Sinha, Shri Atish Chandra

**Noes**

Abdul Bari, Shri Md.
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra
Bose, Shri Nirmal Kumar
Bose, Shri Promode Ranjan
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Biswanath
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Debsaran
hosh, Shri Kamakhya
oswami, Shri Subhas
upta, Shri Sitaram
abib Mustafa, Shri
aldar, Shri Krishnadhan
azra, Shri Haran
ra, Shri Sumanta Kumar
na, Shri Haripada
na, Shri Manindra Nath
r, Shrimati Anju
r, Shri Nani
an, Shri Sukhendu
ley, Shri Barindra Nath
nar, Shrimati Maharani

Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha

*Nanda, Shri Kiranmoy*
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nezamuddin Md., Shri
Omar Ali, Dr.
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
*Roy, Shri Rathindra Nath*
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar

**Abstentions**

Sarkar, Shri Debaprasad
Purkait, Shri Probodh

The Ayes being 22, the Noes 108, and the abstentions 2 the motions were lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 55.47,000 be granted for expenditure under Demand No. 43, Major Head: "288-Social Security and Welfare (Civil Supplies)

(This inclusive of a total sum of Rs. 26,40,000 already voted on account in March and June, 1982), was then put and agreed to.

(The House was then adjourned till 2.15 P.M.)

## After adjournment

**শ্রী জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পীকার স্যার, এই হাউসে মাননীয় সদস্য শ্রী আবদুল রাউব আনসারী এবং শচীনবাবু we must condem the massacre perpetrated by Israil. আমি সরকারের কাছে জানতে চাইছি হাউসে একটা ইউন্যানিমাস রেজলিউসন আনছেন কিনা।

**মিঃ স্পীকার ঃ** এ সম্বন্ধে কথা হয়েছে—আনা হবে। আজকে সম্ভব হবে না। কাল কিংবা পরশুর মধ্যে দেখা যাবে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শনিবার হাউসে আসতে পারি নি। আপনি ও দিন বিভিন্ন কমিটির সদস্যদের নাম এ্যানাউন্স করেছেন। এবং তাতে আমাকে রুলস কমিটিতে দিয়েছেন। আমি দুঃখের সঙ্গে বলছি যে for my health's ground I have tendered by resignation and I think you would accept it.

*১০৬ ( এতদসহ উত্তর প্রদত্ত হইল )

### Question (to which oral answers were given)

### প্রথম শ্রেণী থেকে ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ

*১০৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৭৫। ) **শ্রী[illegible] বিশ্বাস ঃ** শিক্ষা প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান শিক্ষাবর্ষে প্রথম শ্রেণী থেকে ষষ্ঠ শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণের জন্য কত সংখ্যক পাঠ্যপুস্তকের প্রয়োজন ছিল ; এবং

(খ) প্রয়োজনের কত শতাংশ রাজ্য সরকার সরবরাহ করতে সক্ষম হয়েছেন ?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** (ক) মোট ২,৩৩,৮৫,২৯৫টি।

(খ) প্রথম শ্রেণী — ৫২%

দ্বিতীয় শ্রেণী — ৭০%

তৃতীয় শ্রেণী — ৯২%

অঙ্ক বই— ৮০%

চতুর্থ শ্রেণী—অন্যান্য — ১০০%

পঞ্চম ও ষষ্ঠ শ্রেণী — ১০০%

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে আপনার হিসা দেখা যাচ্ছে ক্লাস ওয়ান থেকে ক্লাস সিক্স পর্যন্ত পাঠ্যপুস্তকের একটা বিরাট অং পাঠানো সম্ভব হয়নি। কিন্তু ঐ বইগুলি সেসন আরম্ভ হবার আগে খোলা বাজা চড়া দামে বিক্রি হচ্ছে?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** নোটিশ দিলে বলতে পারবো।

**Shri Ramjan Ali :** Will the Minister-in-charge of the Educatio (Primary and Secondary) Department be pleased to state whether th Urdu Books have been supplied in Primary Schools?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** হ্যাঁ, প্রথম এবং দ্বিতীয় শ্রেণী পর্যন্ত উর্দু মাতৃভাষ ও গণিতের বই দিয়েছি।

[ 2-20—2-30 P. M. ]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ক্লাস সেভেনের সমস্ত ছাত্র-ছাত্রীরা অঙ্কের বই পেয়েছে কি এখনও পর্য্যন্ত?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** এটার জন্য নোটিশ দিতে হবে।

**শ্রীননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকার পক্ষ থেকে এবারে যে নতুন বই দিলেন এবং পুরান বই যেগুলো স্কুলে থাকে সব মিলিয়ে বই কুলিয়ে যায় কি?

**শ্রী আবদুল বারি ঃ** আমি তো আগেই বলেছি ৫২ শতাংশ প্রথম শ্রেণীতে এবং তৃতীয় শ্রেণীতে ৭০ শতাংশ দিয়েছি, পুরান বই ছিল ৩০ ভাগ, বাকিটা দিয়ে ১০০ শতাংশ হয়ে গেছে।

**শ্রী আবদুল রউফ আনসারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উর্দু বই কত দেওয়া হয়েছে এবং কোন্ সাবজেক্টে দেওয়া হয়েছে?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** বাংলাভাষার বই এবং গণিতের বই দেওয়া হয়েছে। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাচ্ছি, আপনি বিষয়টির ব্যাপারে নোটিশ দেবেন আপনার উত্তর দিয়ে দেব।

## বহরমপুরে রাস্তা ও ওভারব্রীজ নির্মাণ

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুরে (১) কারবালা রোডের সংস্কার, (২) গঙ্গার ধারে নতুন রিভারসাইড রোড নির্মাণ ও (৩) লালগোলা রেল লাইনের ওপর ফ্লাইওভার নির্মাণের কোন প্রস্তাব সরকারের কাছে আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাত ঐ কার্যগুলি সম্পন্ন হবে ব'লে আশা করা যায় ?

**শ্রীযতীন চক্রবর্ত্তীঃ** (ক + খ) (১) রাস্তাটি জেলা পরিষদের এবং এর সংস্কারের জন্য কোন প্রস্তাব সরকারের কাছে নেই।

(২) রাস্তাটি নির্মাণের প্রস্তাব সরকার পেয়েছেন এবং পরীক্ষা করে দেখছেন। তবে অন্যান্য নতুন প্রস্তাবের মতই এর রূপায়ণ অর্থাভাবে করা অদূর ভবিষ্যতে সম্ভব হবে না।

(৩) কেন্দ্রীয় সরকার প্রকল্পটি অনুমোদন করেছেন। বিশদ প্রাক্কলন রচনার জন্য প্রাথমিক কাজ যথা জরিপ, মাটি পরীক্ষা ইত্যাদি করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ২ নং প্রশ্নের উত্তরে বললেন সার্ভে ইত্যাদি করা হয়েছে। এই বাবদে টাকা ব্যয় হওয়ার পর হঠাৎ কি কারণে সিদ্ধান্ত হলো যে ঐ রাস্তাটা হবে না ?

**শ্রীযতীন চক্রবর্ত্তীঃ** কোন টাকা পয়সা খরচ করা হয়নি। কারণ জেলা পরিষদের রাস্তা আমরা করবো না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ** গঙ্গার ধারে নতুন রিভার সাইড রোড্ নির্মাণ, এটা জেলা পরিষদের ব্যাপার নয় ?

**শ্রীযতীন চক্রবর্ত্তীঃ** রাস্তাটি নির্মাণের প্রস্তাব সরকার পেয়েছেন—এটা পয়সা খরচের কোন ব্যাপার নয়, পরীক্ষা করে দেখছেন—এতে পয়সা খরচের কোন ব্যাপার নেই। সুতরাং এখনও পর্য্যন্ত যা হয়েছে তাতে পয়সা খরচের কোন ব্যাপার নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বহরমপুরে রাস্তা নির্মানের ব্যাপারে

যখন কো-অর্ডিনেশন কমিটির মিটিং হয়, তখন তিনি সেই মিটিং-এ উপস্থিত ছিলে এবং বলেছিলেন যে ঐ রাস্তাটি হবে। কিন্তু এখনও সেটা কিছু মাত্র এগোয়নি এটা খুব দুঃখের নয় কি ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী ঃ** এই রিভারসাইড রোড্ নির্মাণের ব্যাপারে কো-অর্ডিনেশ কমিটির মিটিং-এ আমি বলেছিলাম প্রস্তাবটি বিবেচনা করে দেখব। ইরিগেসানে সঙ্গে কথা বলতে হবে। ইরিগেসান যদি ৫০ ভাগ দেন তাহলে আমরা দেবা চেষ্টা করব এবং এটা যখন বলেছি তারপর আমাদের আর্থিক অবস্থা আরে শোচনীয় হয়েছে। শতকরা ৪০ ভাগ আমার বাজেট কাট হয়েছে। সুতরাং এখ কিছু করা সম্ভবপর হবে না।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** গঙ্গার ধারের রাস্তা সম্পর্কে আপনি কি কোন এ্যাসিওরেন্স দিয়েছিলেন ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী ঃ** আমি কোন এ্যাসিওরেন্স দিইনি। যেটা আমি করতে পারব না সেই রকম এ্যাসিওরেন্স দেব না এবং এখন কোন এ্যাসিওরেন্সের কথ চিন্তা ভাবনা করছি কিনা, তাও বলব না। কারণ এ্যাসিওরেন্স কমিটি যা ঠিব করে দিয়েছেন এখন এবং স্পীকারের কাছ থেকে আমার কাছে যে নির্দেশ দেওয় হয়েছে খুব সিরিয়াসলি কনসিডার করছি, এটাও নাকি এ্যাসিওরেন্সের পর্যায়ে পড়ে। সুতরাং এখন সিরিয়াসলি কনসিডার করছি কি করছি না, তাও বলব না।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় বললেন ৪০% কাটের জন্য অসুবিধা হচ্ছে। এই সীমিত ক্ষমতা নিয়ে আপনি যখন কোন কাজই করতে পারছেন না, তখন আগের মত আর একবার পদত্যাগ করবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্নের রিপ্লাই দিতে হবে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** রাইটার্স বিলডিংস থেকে চার্লি চ্যাপলিনের ছবি প্রথমেই ঢুকে বের করে নিয়ে যাবার আর কোন পরিকল্পনা আছে কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্নের রিপ্লাই দেবার প্রয়োজন নেই।

### উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের অধীনে উৎপাদন কেন্দ্র ও কর্মিসংখ্যা

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের অধীনে রাজ্যে কয়টি উৎপাদন কেন্দ্র আছে ;

(খ) এইসব কেন্দ্রে কর্মীর সংখ্যা কত এবং উহাদের গড় মাসিক আয় কত ;

(গ) সরকার এইসব কর্মীদের ভবিষ্যৎ সম্পর্কে কিছু চিন্তা করছেন কি ; এবং

(ঘ) ক'রে থাকলে, তা কি কি ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** (ক) উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের অধীনে রাজ্যে চারটি উৎপাদন কেন্দ্র আছে।

(খ) এইসব কেন্দ্রের মোট কর্মী সংখ্যা ৪৭৭ জন এবং উহাদের গড় মাসিক আয় ১৮১.৫০ পঃ।

(গ) সরকার এইসব কর্মীদের মধ্যে কামারহাটী উৎপাদন কেন্দ্রের কর্মীদের সম্পর্কে এক সিদ্ধান্ত নিয়েছেন।

(ঘ) ইতিমধ্যেই এদের মধ্যে ৮৫ জনকে সরকারী কর্মচারী রূপে গণ্য করা হয়েছে। এবং অন্যান্যদের বিষয় নিয়ে এখনও কোন কিছু নূতন চিন্তা ভাবনা করা হয়নি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** এই ৪টি উৎপাদন কেন্দ্রের কর্মীদের স্থায়ীকরণ ইত্যাদি অন্যান্য সুযোগ সুবিধা নিয়ে গত কয়েক বছর ধরে সরকারের সাথে কোন রকম আলাপ আলোচনা চলছে কি ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** না, এই কর্ম্মীদের স্থায়ীকরণ ইত্যাদির আলোচনা সরকারী পর্যায়ে চলছে না।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** অন্য কোন আলাপ আলোচনা চলছে কি ? এই কর্মীদের ভবিষ্যৎ সম্পর্কে সরকার কি চিন্তা করছেন ? এই সমস্ত কর্মীদের কাছে সরকারের তরফ থেকে কি কি ধরণের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** নির্দিষ্ট কিছু প্রতিশ্রুতি দেওয়া হয়নি। বলা হয়েছিল ই উৎপাদন কেন্দ্রে উৎপাদন বাড়ানোর জন্য ধারাবাহিক ভাবে চেষ্টা করে যেতে ব। মাননীয় সদস্যদের কাছে আমি শুধু এই কথা জানাতে পারি যে সমস্ত ন্ত্রী মহাশয়দের কাছে আমি একটি চিঠি লিখেছি যাতে প্রত্যেক সরকারী বিভাগ ই উৎপাদন কেন্দ্রগুলির উৎপাদিত সমস্ত জিনিস কিনে নেন। এটা হলে সেখানে

উৎপাদন বাড়বে এবং উৎপাদিত জিনিসপত্রের জন্য যে সব কাঁচা মাল প্রয়োজ হবে, সেগুলি ঠিক যাতে সময়মত সংগ্রহ করতে পারা যায় সে বিষয়ে আমার বাজেট স্পীচে প্রস্তাব থাকবে।

[ 2-30—2-40 P.M. ]

কাজেই সরকারী কর্মচারী রূপে পরিগণিত করার জন্য কোন চিন্তা-ভাবনা আগেও হয়নি, এখনও করা হচ্ছে না।

**শ্রীননী কর:** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন এদের গড় আয় ১৮১ টাক ৫০ পয়সা। আমার প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সবচেয়ে কম আয় কত?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** আমি গড় আয়ের কথা বলেছি এবং সেখানে সব মিলিয়ে ৪৭৭ জনের নামও করেছি, আপনি সেটা হিসাব করে দেখুন। ১৮১'৫০ পয়সা এটা হচ্ছে মাথাপিছু গড় আয়। তবে আপনি যদি কোন নির্দিষ্ট কারখানার লোকেদের আয় কত জানতে চান তাহলে নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ৪টি কেন্দ্র আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৪টি কেন্দ্র কোন্ কোন্ জেলাতে?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** ২৪ পরগণাতে তিনটি এবং হুগলীতে একটি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৪টি কেন্দ্র ছাড়া আর কোন অতিরিক্ত কেন্দ্র করার পরিকল্পনা আছে কি?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একটু বিশদভাবে বলতে চাই। স্যার পশ্চিমবাংলায় বামজোট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৭ সালে একটি পুনর্বাসন কমিটি হয়েছিল—সরকার করেছিলেন—তারা ৭৫০ কোটি টাকার একটি প্রস্তাব সুপারিশ করেন এবং সেই সুপারিশ পশ্চিমবাংলা সরকার গ্রহণ করেছেন। কেন্দ্রীয় সরকারের কাছে সেটা দেওয়া হয়েছে। তাতে আছে উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য কুটির শিল্প এবং ছোট শিল্প ভিত্তিক আরো কর্মকেন্দ্র করা দরকার। আমরা এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন প্রতিশ্রুতিও পাইনি, জবাবও পাইনি।

## কলিকাতায় বেআইনী খাটাল

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯।) **শ্রীসুব্রত মুখার্জী** ঃ পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় বর্তমানে বেআইনী ঘাটালের সংখ্যা সম্বন্ধে সরকারের কোন তথ্য আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) উক্ত বেআইনী খাটালের সংখ্যা কত, ও

(২) উক্ত বেআইনী ঘাটাল উচ্ছেদ সম্পর্কে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** ঃ (ক) হ্যাঁ আছে।

(খ) (১) প্রায় ২৫০০

(২) পশ্চিমবঙ্গ গবাদি পশুর লাইসেন্স প্রদান আইন অনুসারে বেআইনী খাটাল উচ্ছেদের জন্য পুলিশ সাহায্যে নিয়মিত আবেদন জানাতে হয়। তবে মহামান্য আদালত স্থগিতাদেশ জারীর জন্য অধিকাংশ ক্ষেত্রেই সরকারের এই প্রচেষ্টা সম্পূর্ণ ফলপ্রসূ হয় নাই। বেআইনী খাটালের গবাদীপশুর পুনর্বসনের জন্য বর্তমানে হরিণঘাটাতে একটি মিল্ক কলোনী আছে। তা ছাড়াও গার্ডেনরীচ, হরিনগর ও বৈষ্ণবঘাটাতে এইরূপ মিল্ক কলোনী নির্মাণ করা হইতেছে।

পশু পালন ও পশুচিকিৎসা দপ্তরের মন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রথম বামফ্রন্ট সরকারের আমলে এবং এই দ্বিতীয় বামফ্রন্ট সরকারের ২-৩ মাসের মধ্যে একজাক্টলী কতগুলি খাটাল আপনারা অপসারণ করতে পেরেছেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী** ঃ আমি প্রশ্নোত্তরে বলেছি অনেক খাটাল তোলা অসম্ভব হয়ে পড়েছে। ১৪টি মামলা রয়েছে এবং তাতে সবশুদ্ধ ১৪টি কেস আছে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ প্রথম বামফ্রন্ট এবং দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে আইনের অসুবিধা থাকা সত্বেও আপনারা কত খাটাল অপসারণ করতে পেরেছেন সেই একজাক্ট নাম্বার আমি জানতে চাই।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** ৩টি অপসারণ করেছি হাইকোর্টের ইনজাংসন ভ্যাকেট করে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** আইনের বাধা সরাবার জন্য কোন নতুন আইন প্রণয়ন করার পরিকল্পনা আছে কি?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** এসেনসিয়াল কমোডিটিস এ্যাক্ট যেটা আছে ঠিক সেই ধরণের একটা নতুন আইন করবার পরিকল্পনা আমরা করেছিলাম। সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনি নিশ্চয়ই জানেন খাটাল অপসারণ করতে গেলে কোর্টে ইনজাংশন হয়। কাজেই কোর্টের বাইরে নিয়ে এসে যাতে খাটাল অপসারণ করতে পারি সেইজন্য আমরা একটা বিল তৈরী করেছিলাম এবং সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলাম। কেন্দ্রীয় সরকার তাতে বিচার বিবেচনা করে অভিমত দিয়েছেন যে, বিচারালয়ের ক্ষমতার বাইরে এটা নিয়ে যাওয়া বোধহয় এ্যাডভাইসেবেল হবে না। এই ব্যাপারে আমরা ল-ইয়ারের পরামর্শ নিচ্ছি। সুপ্রিম কোর্টের একটা রায়ে লেখা আছে, যদি বেআইনী খাটাল হয় তাহলে সেটা উচ্ছেদ করবার সময় সেই বেআইনী খাটালের গরু, মহিষ পাবলিক অকসনে বিক্রি হতে পারবে বা গভর্ণমেন্ট সেগুলো বাজেয়াপ্ত করতে পারবে। আমরা সমস্ত ব্যাপারটা নিয়ে চিন্তা করছি। তবে আগেই বলেছি কেন্দ্রীয় সরকার এ্যাডভাইস দিয়েছেন এটাকে যেন কোর্টের বাইরে নিয়ে যাওয়া না হয়।

**শ্রীসরল দেব ঃ** শহরের বাইরে যারা খাটাল করছে এবং সেই খাটাল করবার জন্য যাদের জমি অধিগ্রহণ করছেন তাদের পরিবারের একজন লোককে চাকুরী দেবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** যে সমস্ত জমি অধিগ্রহণ করা হবে সেগুলো যদি পুরান মালিকের হোমস্টেড ল্যাণ্ড হয়ে থাকে এবং বাস্তুচ্যুত কৃষক বা জমির মালিকের বৈধতা যদি প্রমাণ করা যায় তাহলে সরকার বিবেচনা করবেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় কিছু বললেন না কিন্তু আমি ওখানে থাকি বলে জিজ্ঞেস করছি, আলিমুদ্দীন স্ট্রিটের উত্তর পশ্চিম কোণে যে খাটালটি রয়েছে সেটা অপসারণ করবার চেষ্টা করছেন কি?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** কলকাতা এবং কলকাতা শহরতলির মধ্যে যে সমস্ত খাটাল আছে—যারা লাইসেন্স নেয়নি—তাদের সবাইকে উচ্ছেদ করার পরিকল্পনা

আছে। সেটা আলিমুদ্দীন স্ট্রীটের পাশেই হোক বা রৌফ সাহেবের কনষ্টিটিউয়েন্সিতেই হোক বা সুনীতি চট্টরাজ যদি কোথাও খাটাল করে থাকেন, তাহলে তাঁর সেই খাটাল হোক, সবই উচ্ছেদ করবার চেষ্টা করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই খাটাল উচ্ছেদের প্রশ্নটি আমাদের কাছে পরিষ্কার হলো না। আপনি কি দয়া করে জানাবেন, আপনি কলকাতা শহর থেকে যে সমস্ত খাটালগুলিকে উচ্ছেদ করছেন সে সমস্ত খাটালগুলি শহরের কাছাকাছি গ্রামাঞ্চলে—ভি. আই. পি. রোডের পাশে বাগুইআটি ইত্যাদি জায়গায় গিয়ে বসছে। কলকাতায় যেগুলি বে-আইনী খাটাল ছিল সেগুলি ঐসব জায়গায় গিয়ে আইনী খাটাল হয়ে উঠছে, এগুলিকে উচ্ছেদ করার জন্য আপনার কি কোনো পরিকল্পনা আছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** আছে। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন কংগ্রেস আমলের যে ক্যাটেল লাইসেন্সিং অ্যাক্ট ছিল সেই অ্যাক্টের মধ্যে অনেক সীমাবদ্ধতা ছিল, সেই অ্যাক্টকে আমরা এই হাউসেই এ্যামেণ্ড করেছি। সুতরাং এই আইন সমস্ত খাটালগুলি সম্বন্ধেও প্রয়োগ করা হবে। সেগুলিকেও উচ্ছেদ করব। এ বিষয়ে মাননীয় সদস্য সুব্রত মুখার্জী পরামর্শ দিয়েছেন নতুন আইন করার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তবে সেই সঙ্গে তাঁকে অনুরোধ করব যে, তিনি যেন এবিষয়ে কেন্দ্রীয় সরকারকেও একটু বলে দেন যাতে তারা নতুন আইনে সম্মতি দেন।

**শ্রীননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ১৫টি মামলার কথা বললেন, সেই ১৫টি মামলা যারা করেছে তাদের পক্ষে কৌশলী কারা আছে এবং তাদের মধ্যে বিরোধী পক্ষের কোন্ কোন্ নেতা আছেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** ওদের সব উকিলদের নাম অনি বলতে পারব না। তবে আমি সরকারী উকিলদের নাম বলতে পারি।

## ১৯৮২ সালে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রী

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রীতারকবন্ধু রায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সালে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীর সংখ্যা কত ; এবং

(ক) আনুমানিক কত সংখ্যক ছাত্র-ছাত্রী উচ্চ মাধ্যমিক স্তরে ভর্তি হওয়ার সুযোগ লাভ করেছে ?

[2-40—2-50 P.M.]

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** (ক) ১,৩৯,৯৪৩ ( এক লক্ষ উনচল্লিশ হাজার নয় শত তেতাল্লিশ )

(খ) সঠিক পরিসংখ্যান এই মুহূর্তে দেওয়া সম্ভব নয়। তবে মোটামুটি দুই লক্ষ ছাত্র-ছাত্রীকে বিভিন্ন বিদ্যালয়গুলিতে পড়াশুনার সুযোগ দেওয়ার ব্যবস্থা আছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন এই রাজ্যে—উচ্চ মাধ্যমিক স্তরে ভর্তি হওয়ার ক্ষেত্রে তীব্র সমস্যা দেখা দিয়েছে, বিশেষ করে যে সমস্ত ছাত্ররা থার্ড ডিভিশনে পাশ করেছে ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** আসন সংখ্যার হিসাব অনুযায়ী সমস্যা হওয়ার কথা নয়। কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে, কিছু কিছু বিদ্যালয়ে ছাত্র-ছাত্রীরা চাইছে ভর্তি হতে, অথচ ভর্তি হতে পারছে না, আবার কিছু কিছু বিদ্যালয় আছে যেখানে ছাত্র-ছাত্রীরা যেতে চাইছে না। এই কারণেই সমস্যা হচ্ছে।

**শ্রীআবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মাধ্যমিক পাশ করা ছাত্র-ছাত্রীদের উচ্চ মাধ্যমিকে বিজ্ঞান বিষয়ে ভর্তি হওয়ার ক্ষেত্রে বিধি-নিষেধ আরোপ করা হয়েছে কিনা ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** বিদ্যালয়গুলি নিজেরা ঠিক করেন কি ধরনের ছাত্র-ছাত্রীকে কি বিষয়ে নেবেন ?

**শ্রীআবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এবিষয়ে নাকি সরকারী সার্কুলার আছে বিজ্ঞান বিষয়ে কম করে ৪০% নম্বর না পেলে বিজ্ঞান বিষয়ে নেওয়া হবে না ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** আমাদের সরকারের এরকম কোনো সার্কুলার নেই।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ইহা কি সত্য যে রিকুইজিট মার্কস থাকা সত্বেও স্কুলের সংখ্যা কম হওয়ার জন্যই ছাত্ররা ভর্তি হতে পারছে না এবং এটা যদি সত্য হয় তাহলে নতুন স্কুল স্থাপনের কথা কি আপনি চিন্তা করছেন ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** যেহেতু ইতিমধ্যেই আমাদের ২ লক্ষ আসন আছে সেহেতু এই মুহূর্তে নতুন আসন বাড়াবার কোনো পরিকল্পনা সরকারের সামনে নেই।

**প্রাথমিক বিদ্যালয়ে পরীক্ষা গ্রহণ**

*১১৪। ( অনুমোদিত প্রশ্ন নং *৫০৯। ) **শ্রীশিশির অধিকারী ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের পরীক্ষা গ্রহণের ব্যাপারে সরকার কি কোন সিদ্ধান্ত নিয়েছেন ; এবং

(খ) নিয়ে থাকলে,—

(১) উক্ত সিদ্ধান্তটি কি, ও

(২) ঐ মর্মে প্রাথমিক বিদ্যালয়গুলিতে কোন নির্দেশ পাঠানো হয়েছে কিনা ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) প্রাথমিক স্তরের প্রতিটি বিদ্যালয়ে শিক্ষার্থীগণের নিরবিচ্ছিন্ন ও বৎসরান্তিক মূল্যায়নের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা।

(২) হ্যাঁ, নির্দেশনামা জারি করা হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** খবরের কাগজে দেখলাম যে, প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের পরীক্ষা দিতে হবে না। পরীক্ষা যদি না দিতে হয় তাহলে কিসের ভিত্তিতে সার্টিফিকেট দেওয়া হবে ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** চতুর্থ শ্রেণী পর্যন্ত যে প্রচলিত পরীক্ষা ব্যবস্থা ছিল সেটা প্রত্যাহার করে নিরবিচ্ছিন্ন ও বাৎসরিক মূল্যায়নের ভিত্তিতে পরীক্ষা ব্যবস্থার মধ্যে অংশ গ্রহণ করবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, নিরবিচ্ছিন্ন মূল্যায়ণটা কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** প্রতি সপ্তাহে সপ্তাহে এবং প্রতিদিনে এবং প্রতি মাসে মাসে লিখিত ও মৌখিক পরীক্ষার মধ্য দিয়ে মূল্যায়ন করা হবে। এটাকেই বলা হয় নিরবিচ্ছিন্ন মূল্যায়ন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কি জানা আছে, কোন কোন বিদ্যালয়ে এই রকম কোন সর্কুলার এখনও পৌঁছায়নি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** আমরা সরকারী বিজ্ঞপ্তি পাঠিয়েছি। যদি কোন বিদ্যালয়ে

না পৌঁছে থাকে তাহলে সেটা দুঃখজনক। মাননীয় সদস্য যদি এই ব্যাপারে সাহায্য করেন তাহাল আমরা নতুন করে বিজ্ঞপ্তি পাঠাবো।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** এটা কি সত্য, ক্লাস সিক্স থেকে বাৎসরিক পরীক্ষায় একবারের বেশী দুবার ফেল করলে তাকে কি স্কুল থেকে তাড়িয়ে দেওয়া হবে?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস:** সঠিক নয়।

**শ্রীমানস ভুঁইয়া:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, খবরের কাগজে দেখলাম ৪০ পার সেন্ট স্কুলে বই যায়নি। তাই যদি হয় তাহলে কিসের ভিত্তিতে আপনি বাৎসরিক মূল্যায়ন করবেন?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস:** মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, আমরা চেষ্টা করা সত্ত্বেও কোন কোন প্রাথমিক বিদ্যালয়ে কিছু কিছু বই যায়নি—এটা ঠিক কথা। কিন্তু বই না পেলেও যে মূল্যায়ণ করা যায় না—এটা ঠিক নয়। যে পদ্ধতির কথা বলেছি সেই পদ্ধতি অনুযায়ী যদি কাজ চালানো যায় তাহলে কোন কোন বই না পাওয়া গেলেও মূল্যায়ন করা যেতে পারে।

### কামারপুকুর-বদনগঞ্জ রাস্তা

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৬)। **শ্রীশিবপ্রসাদ মালিক:** পূর্ত বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার গোঘাট থানার অন্তর্গত কামারপুকুর হইতে বদনগঞ্জ পর্যন্ত রাস্তাটি পাকা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

[2-50—3-00 P.M.]

**শ্রীযতীন চক্রবর্তী:** (ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মহিলা মহাবিদ্যালয়ে প্রিন্সিপালের শূন্য পদ

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার কোন্ কোন্ জেলায় মহিলা মহাবিদ্যালয়ে প্রিন্সিপালের পদ খালি আছে ; এবং

(খ) উক্ত শূন্য পদগুলি কতদিনের মধ্যে পূরণ করা সম্ভব হবে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** (ক) সরকারের নিকট যে খবর আছে তাহা হইতে জানা যায় যে—

(১) কলিকাতা, (২) হাওড়া, (৩) হুগলী, (৪) বর্ধমান, (৫) মেদিনীপুর, (৬) মুর্শিদাবাদ, (৭) পশ্চিম-দিনাজপুর, (৮) কোচবিহার এবং দার্জিলিং জেলায় মোট ১১টি কলেজে অধ্যক্ষের পদ খালি আছে।

(খ) উক্ত ১১টি কলেজের মধ্যে ইতিমধ্যে কলেজ সার্ভিস কমিশন থেকে—

(১) গঙ্গাধরপুর মহিলা কলেজ ( হাওড়া ), (২) শ্রীরামপুর গার্লস কলেজ ( হুগলী ) (৩) ঠাকুর পঞ্চানন মহিলা কলেজ ( কোচবিহার )-এ অধ্যক্ষ নিয়োগের জন্য সুপারিশ করা হয়েছে। বাকী ৮টি কলেজের জন্য কলেজ সার্ভিস কমিশন কাজ সুরু করেছেন।

[2-50—3-00 P.M.]

**শ্রী[illegible] বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—বিভিন্ন মহিলা কলেজে অনেক সময় পুরুষ অধ্যক্ষ থাকেন, এই ব্যবস্থার কি কোন পরিবর্তন করা যাবে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** সে রকম কোন বাধ্যবাধকতা নেই, অধ্যক্ষ হিসাবে নির্বাচিত পুরুষ অথবা মহিলা যাঁরা আছেন, তাঁদেরই সেখানে পাঠান হয়।

**শ্রীসুব্রত মুখার্জী :** কারা কারা এই সার্ভিস কমিশনের সদস্য ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** প্রশ্ন ওঠে না।

**শ্রীসুব্রত মুখার্জী :** এই সার্ভিস কমিশনে অনেকেই আছেন, তাঁরা কারা ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** মূল প্রশ্ন হচ্ছে, অধ্যক্ষের পদের ব্যাপার নিয়ে, আপনি সার্ভিস কমিশনের ব্যাপারে প্রশ্ন করুন, উত্তর দেব।

**সংগঠক প্রাথমিক শিক্ষক কর্তৃক উচ্চ আদালতে মামলা দায়ের**

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০)। **শ্রীশিশির অধিকারী:** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭২ সালের আগের ও পরের সংগঠিত প্রাথমিক বিদ্যালয়গুলি বামফ্রন্ট সরকারের আমলে সংগঠক শিক্ষকদের বাদ দিয়ে অনুমোদিত হওয়ায় সংশ্লিষ্ট শিক্ষকগণ মাননীয় উচ্চ আদালতে কেস করেছিলেন ; এবং

(খ) সত্য হলে, উক্ত কেস-এর ফলাফল কি ?

**শ্রী মহঃ আবদুল বারি:** (ক) না ঃ

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমনীন্দ্রনাথ জানা:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যাঁরা অর্গানাইজড টিচার তাঁরা এই ব্যাপারে হাই কোর্টে কোন মামলা রুজু করেছেন কিনা ?

**শ্রী মহঃ আবদুল বারি:** কেউ কেউ মামলা রুজু করেছেন। তাতে বিভিন্ন রকম রায় হয়েছে।

**কলকাতার সরকারী আর্ট কলেজে ডিগ্রী কোর্স চালু**

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৫।) **শ্রীকৃপাসিন্ধু সাহা:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতার সরকারী আর্ট কলেজের মান বাড়িয়ে ডিগ্রী কোর্স চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ চালু হবে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** (ক) ও (খ) কলকাতার সরকারী আর্ট কলেজে (গভর্ণমেন্ট কলেজে অব আর্ট এ্যাণ্ড কণ্টাক্ট-এ) ১৯৮১-৮২ শিক্ষাবর্ষ থেকে দৃষ্টিগোচর শিক্ষাবর্ষ বলায় (ভিজুয়াল আর্টস-এ স্নাতক পাঠক্রম) (ত্রিবর্ষ ষাণ্মাসিক) চালু করা হয়েছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এতদিন এই আর্ট

কলেজগুলোতে ডিপ্লোমা দেওয়া হোতো এই ডিগ্রী কলেজেরই নামে, এবারে কার নামে ডিপ্লোমা দেওরা হবে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** যাঁরা ডিপ্লোমা পাশ করেছেন তাঁদের মধ্যে এক বছরের ডিপ্লোমা প্রাপ্ত যাঁরা আছেন তাঁদের কলকাতা বিশ্ববিদ্যালয়ে পড়ার ব্যবস্থা করা হবে, এবং পরে ঐ ডিপ্লোমা প্রাপ্তরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রী পেতে পারবেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** কি নামে দেওয়া হবে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের নামেই ডিগ্রী দেওয়া হবে।

### প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের জন্য পাঠ্যপুস্তক

*১১৯। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৮১। ) **শ্রীবিশ্বনাথ চৌধুরীঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার থেকে এ বৎসর কোন্ মাসে প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের জন্য পাঠ্যপুস্তক ছাপতে দেওয়া হয়েছিল :

(খ) ১৯৮২ সালের জুলাই মাস পর্যন্ত সারা পশ্চিমবাংলায় কত পাঠ্যপুস্তক বিলি করা হয়েছে : এবং

(গ) বর্তমানে কত পাঠ্যপুস্তক বিলি করা বাকি আছে এবং বাকি থাকার কারণ কি ?

**শ্রী মহঃ আবদুল বারিঃ** (ক) ১৯৮১-৮২ আর্থিক বছরে সবশেষ সেপ্টেম্বর মাসে পাঠ্যপুস্তক ছাপাবার আদেশ দেওয়া হয়েছিল।

(খ) মোট ১,৮৭,০৭,১৪১ খানি।

(গ) বর্তমান বৎসরে বিলির জন্য আর কোনও পাঠ্যপুস্তক সরকারী ভাণ্ডারে মজুত নেই এবং এ বৎসরের জন্য আর কোনও বই বিলির পরিকল্পনা নেই।

### Government College Teachers

***120.** (Admitted question No. *673) **Shri Subrata Mukherjee:** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) Whether Government is aware that since the introduction of new U. G. C. scale in 1973 there has been a heavy influx teachers from Government Colleges not only in the Universities also in non-Government College ; and

(b) if so, the action, if any, taken by the Government in this regard ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** (ক) সরকারী কলেজ থেকে বিশ্ববিদ্যালয়ে কিছু অধ্যাপক নিয়েছেন, কিন্তু বেসরকারী কলেজে খুবই অল্প সংখ্যক অধ্যাপক গিয়েছেন

(খ) বিষয়টি সরকার খতিয়ে দেখছেন।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি এই ইউ. জি. সি. স্কীম চালু হবার পর সরকারী কলেজগুলির বেতন কাঠামো ইউনিভারসিটির বেতন কাঠামো থেকে কমে গেছে ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** সরকারী, বেসরকারী বিশ্ববিদ্যালয়ের সমস্ত র লেকচারারদের বেতন কাঠামো ৭শো—১৬শো।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ইউ. জি. সি. স্কীম চালু হবার পর সরকারী কলেজগুলি বেতন কাঠামো বিশ্ববিদ্যালয়ের বেতন কাঠামোর চেয়ে কমে গেছে। এটা আপ জানেন কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** বেতন কাঠামো সব জায়গায় একই ৭শো—১৬শো আপনি যদি বলেন যে মূল বেতন বেড়েছে কি কমেছে, সেটা স্বতন্ত্র ব্যাপার ইউ. জি. সি-র যে বেতন কাঠামো লেকচারারদের ক্ষেত্রে সেটা সরকারী কলেজে ৭শো—১৬শো, বেসরকারী কলেজে ৭শো—১৬শো, এবং বিশ্ববিদ্যালয়ে ৭শো—১৬শো

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এই বেতন কাঠামো তারতম্যের ফলে সরকারী কলেজে কৃতি ছাত্ররা আর শিক্ষকতা করতে আসছে না এবং যার ফলে ভাল ভাল ছাত্ররা এই কলেজে ভর্ত্তি হচ্ছে না ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** সরকারী কলেজে আসার ক্ষেত্রে অনেকে অনিহা প্রকাশ করছেন তার অন্যতম কারণ হচ্ছে, একমাত্র সরকারী কলেজে ট্রান্সফার প্রথা চালু আছে বলে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** বিশ্ববিদ্যালয়ের আণ্ডারে সরকারী কলেজ এবং বেসরকারী কলেজ বলে ২ রকম কলেজ চালু আছে। মন্ত্রী মহাশয় এই রকম কিছু চিন্তা করছেন

কি না যাতে এই পার্থক্য থাকবে না, সরকারী কলেজ বলে আলাদা কিছু থাকবে না, সমস্ত কলেজ এক স্কীমের মধ্যে আসবে ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** না, এই রকম কোন চিন্তা-ভাবনা করছি না।

## মাধ্যমিক শিক্ষকদের মাসিক বেতন পাওয়ায় বিলম্ব

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৮।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের মাধ্যমিক শিক্ষকগণের নিয়মিত মাসিক বেতন পাইতে বিলম্ব ঘটিতেছে ; এবং

(খ) যদি "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে তাহার কারণ কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** (ক) বর্তমানে সরকারী ব্যবস্থা অনুসারে মাধ্যমিক শিক্ষকগণের মাসিক বেতন পাইতে সাধারণভাবে বিলম্ব হইবার কথা নয়। তবুও কিছু কিছু বিশেষ বিশেষ ক্ষেত্রে বিলম্বে বেতন পাইবার কথা শোনা যায়।

(খ) দ্বিতীয় পে-কমিশনের রায় গ্রহণের পর কর্মরত শিক্ষকদের Pay-fication-এ বিলম্ব। বিদ্যালয় হইতে সময় মত Grant-in-aid-এর দরখাস্ত জমা না দেওয়া, ব্যাঙ্ক ব্যবস্থার জটিলতা, প্রভৃতি আনুষাঙ্গিক কারণে এই বিলম্ব হয়।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, আমাদের বর্তমানে পশ্চিমবাংলায় শিক্ষক এবং শিক্ষা কর্মীর সংখ্যা কত ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** ১ লক্ষ ৪৩ হাজার ৬শো ১৪ জন।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এঁদের মাইনে বাবদ সরকারের কত খরচা হয় ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** ১৩১ কোটি ৬ লক্ষ ২০০০ টাকা।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ১৯৭৬-৭৭, ১৯৭৭-৭৮ সালে এই বাবদ তদানিন্তন সরকারের কত খরচা হ'ত ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** ১৯৭৭-৭৮ সালে এই বাবদ সরকারের খরচা হ'ত মাত্র ৭৭ কোটি ১৮ লক্ষ টাকা।

**শ্রীপ্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** প্রাথমিক শিক্ষক এবং শিক্ষা কর্মীদের বেত পাওয়ার ব্যাপারে যে সমস্যাগুলি আছে—বেতন পেতে দেরী হচ্ছে, মাসের পয়ল তারিখে বা মাসের প্রথম ৭ দিনের মধ্যে বেতন পাচ্ছে না এই ব্যাপারে আপনি কো চিন্তা ভাবনা করছেন কি? মাইনে যাতে রেগুলার পেমেন্ট করা যায় তার জ আপনি কোন চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** এটা আমরা বহুদিন থেকেই চিন্তা করছি। সরকারি যে সমস্ত অফিস আছে—যার মাধ্যমে মাইনে দেওয়া হয় সেই অফিসগুলিতে একটু সময় বেশী লাগে। সেই সময়টা কিভাবে কমানো যায় তার জন্য আমরা চিন্তা-ভাবন করছি। তা ছাড়া ব্যাঙ্কের যে জটিল পদ্ধতি আছে, সেই জটিলতার পরিমাণ কি ভাবে হ্রাস করা যায় তার জন্য আমরা চিন্তা-ভাবনা করছি।

**২৪-পরগণায় প্রাথমিক শিক্ষক নিয়োগের প্যানেল।**

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২।) **শ্রীসরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে প্যানেল তৈয়ারি করা হইয়াছিল কি না : এবং

(খ) হইয়া থাকলে,—

(১) উক্ত প্যানেল কবে তৈয়ারি হইয়াছিল,

(২) উক্ত প্যানেল হইতে সকলকেই শিক্ষক পদে নিয়োগ করা হইয়াছে কি না : ও

(৩) না হইয়া থাকিলে, তাহার কারণ কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ১৯শে মার্চ, ১৯৮০।

(২) না।

(৩) উক্ত প্যানেল থেকে শিক্ষক নিয়োগের ব্যাপারটি এখনও মহামান্য উচ্চ আদালতের বিচারাধীন আছে। ঐ আদালতের অন্তবর্তী নির্দেশ অনুসারে নিয়োগ বন্ধ রাখা হয়েছে।

[3-00—3-10 P.M.]

**শ্রীসরল দেব:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জেলা স্কুলবোর্ড এই ব্যাপারে মীমাংসার জন্য যাঁরা মামলা করেছিলেন, তাঁদের মামলা উঠিয়ে নেওয়ার জন্য কোন নির্দেশ দেবেন কি ?

**শ্রী মহঃ আবদুল বারি:** হ্যাঁ, এ বিষয়ে আমরা প্রেসিডেন্টের সঙ্গে কথা বলছি।

**শ্রীসরল দেব:** এই প্যানেলটা সাবজুডিস্ থাকার ফলে যাদের এজ্ বার্ড হয়ে যাচ্ছে, তাদের সবাইকে এক্‌জেমটেড্ ক্যাটাগোরীতে রাখার কথা ভাবছেন কি ?

**শ্রী মহঃ আবদুল বারি:** হ্যাঁ, ভাবছি।

**শ্রীমানস ভুঁইয়া:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শিক্ষকদের এই প্যানেল কারা কারা তৈরী করেন ?

**শ্রী মহঃ আব্দুল বারি:** এই প্যানেল স্কুল বোর্ড তৈরী করেন।

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল:** এই প্যানেলটা চালু হতে হতে কেস হয়ে বন্ধ হয়েছে কি না জানাবেন কি ?

**শ্রী মহঃ আবদুল বারি:** আমি আগেই তো বলেছি।

**শ্রীকৃষ্ণধন হালদার:** বামফ্রন্ট সরকার ঐ প্যানেলটা বাতিল করবার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি ?

**শ্রী মহঃ আবদুল বারি:** এখনও কোন সিদ্ধান্ত হয় নি। প্রেসিডেন্টের সঙ্গে আমরা কথা বলছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত:** প্যানেলের সম্বন্ধে যা বললেন, তাতে কত জন শিক্ষকের নাম অন্তর্ভূক্ত হয়েছে ?

**শ্রী মহঃ আবদুল বারি:** নোটীশ দেবেন, জানাব।

**রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬।) **শ্রীকৃপাসিন্ধু সাহা:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) **রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের কোনও অংশ কি বেদখল অবস্থায় আছে ; এবং**

(খ) "ক"-এর উত্তর হ্যাঁ হ'লে, -

(১) বেদখলকৃত ঘরের সংখ্যা কত, ও

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** (ক) রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের জোড়াসাঁকো ক্যাম্পাসের কিছু ঘর বেদখল অবস্থায় আছে।

(খ) (১) ৬২।

(২) বে-আইনিভাবে বসবাসকারী কর্মচারীদের উক্ত স্থান পরিত্যাগ করানোর উদ্দেশ্যে আইনানুযায়ী ব্যবস্থা গ্রহণের জন্য বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে।

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** এই লিখিত উত্তর পাবার পরে অনেক পরিবর্তন হয়েছে, তা সত্ত্বেও আমি লিখিত উত্তরটাই এখানে পড়ে দিচ্ছি।

(ক) রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের জোড়াসাকো ক্যাম্পাসের কিছু ঘর বেদখল অবস্থায় আছে।

(খ) (১) ৬২

(২) বে-আইনীভাবে বসবাসকারী কর্মচারীদের উক্ত সংস্থান পরিত্যাগ করানোর উদ্দেশ্যে আইনানুযায়ী ব্যবস্থা গ্রহণের জন্য বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** এই ঘর দখল করার ফলে পি. এম. এ. বা ব্রিচ কোর্স যেটা চালু করার কথা ছিল, সেটি কি চালু করা যাবে ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** এটি বিশ্ববিদ্যালয়ের বিবেচনাধীন।

**শ্রীমানস ভুঁইয়া ঃ** এই দখল এখনই হয় নি, কতদিন ধরে এই দখল চলছিল ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** বিষয়টা সম্পূর্ণ বিশ্ববিদ্যালয়ের আয়ত্তে। আমরা যতটুকু জানি, বিশ্ববিদ্যালয় পত্তন হবার আগে থেকে ঘর দখল হয়ে ছিল বে-আইনী ভাবে। ১৯৭৭ সাল থেকে বর্তমান উপাচার্য দখলদারদের উচ্ছেদের জন্য চেষ্টা করছেন।

তিনি দখলকারীদের আইনানুগ নোটিশ দেন, কিন্তু তাঁরা তা গ্রহণ করে নি। শেষ পর্যন্ত হাইকোর্টে ব্যাপারটি নিয়ে যাওয়া হয়। সেখান থেকে ওঁদের দখলের বিরুদ্ধে রায় পাওয়ার পরই বিশ্ববিদ্যালয় ওঁদের উচ্ছেদ করেছেন।

**শ্রীসুভাষ বোস ঃ** ঐ ঘর কংগ্রেসের আমলে দখল হয়েছিল, না বামফ্রন্ট সরকারের আমলে হয়েছিল ? এতে কি কংগ্রেসীদের প্ররোচনা ছিল ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** আমি এ ব্যাপারে আগেই উত্তর দিয়েছি। ১৯৬২ সালের মে মাস থেকে দখল করা হয়েছিল। ১৯৬৯-৭৪ সালে তদানিন্তন বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ কিছু কর্মচারীকে বে-আইনী ভাবে নিয়োগ করেন। তাঁদের মধ্যে থেকে এই ঘর দখল করা হয়।

## মেদিনীপুর জেলায় সবং হইতে মোহাড় পর্যন্ত রাস্তার কাজ

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৮।) **ডাঃ মানস ভুঞ্যা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত সবং হইতে মোহাড় পর্যন্ত রাস্তাটির মোরামের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ উক্ত রাস্তাটির কাজ সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী ঃ** প্রায় ৯ কিমি. পর্যান্ত মোরামের কাজ শেষ হয়েছে।

প্রয়োজনীয় অর্থ সঙ্কুলান হলে ১৯৮৪ সালের মধ্যে রাস্তাটির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

**শ্রীমানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত খারাপ সেখানে ওই রাস্তাগুলি মেরামতির কাজ যাতে তাড়াতাড়ি সম্পন্ন হয় তার জন্য কোন ব্যক্তিগত উদ্যোগ নিয়েছেন কিনা ?

**শ্রীযতীন চক্রবর্ত্তী ঃ** না, আমার কোন ব্যক্তিগত উদ্যোগ নেই।

## Credentials of members of the Bankim Award Committee

*193. (Admitted question No. *1125.) **Dr. Sisir Bose :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state the credentials of the members of the Award Committee for the Bankim Prize, appointed by the Government ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** ১৯৮২ সালের বঙ্কিম স্মৃতি পুরস্কারের বিচারক মণ্ডলী নিম্নলিখিত গুণীজন দ্বারা গঠিত হয়েছিল ;

(১) শ্রীমতী নলিনী দাস প্রাক্তন অধ্যক্ষা, বেথুন কলেজ : সম্পাদিকা "সন্দেশ": শিশু ও কিশোরদের বাংলা মাসিক পত্রিকা, প্রখ্যাত শিশু সাহিত্যিক।

(২) ডাঃ ক্ষেত্র গুপ্ত, ডি. ফিল. ডি. লিট রীডার, বাংলা বিভাগ, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়, প্রখ্যাত প্রবন্ধকার এবং সমালোচক।

(৩) ডঃ সুরেশ মৈত্র ডি. লিট রীডার, বাংলা বিভাগ যাদবপুর বিশ্ববিদ্যালয়।

**শ্রীশিশির বোস ঃ** মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী জানাবেন কি, ১৯৮১ সালে এওয়ার্ড কমিটি যে রায় দিয়েছিলেন সেই রায় অনুসারে ১০ বছরের কোন সাহিত্য গ্রন্থ কি পুরস্কার পাওয়ার উপযোগী নয় বলে রায় দিয়েছিলেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** ১৯৮১ সালে বিচারকমণ্ডলী যে সর্বসম্মতিক্রমে রায় দিয়েছিলেন তাতে পুরস্কার উপযোগী কোন গ্রন্থ নির্বাচন করেন নি।

**শ্রীশিশির বোস ঃ** আমি জানতে চাই ১৯৮১ সালের এওয়ার্ড কমিটি যে রায় দিয়েছিলেন তাতে ১০ বছরের কোন পুস্তক কি উপযোগী নয় বলে রায় দিয়েছিলেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** বঙ্কিম পুরস্কারের নিয়ম হচ্ছে যে বছর পুরস্কার দেওয়া হয় সেই বছরের আগে ১০ বছরের মধ্যে কিছু ফিকশানের উপর উল্লেখযোগ্য গ্রন্থ রচিত হচ্ছে কি না দেখা দরকার। ১৯৮১ সালে সে রকম কোন গ্রন্থ রচিত হয় নি। ১৯৮২ সালে গৌর কিশোর ঘোষের প্রেম নেই গ্রন্থটি পুরস্কার লাভ করেছে।

**শ্রীশিশির বোস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ১৯৮১ সালের ২ জন সদস্য যারা এওয়ার্ড কমিটির সদস্য হবার আগে খোলাখুলি ভাবে একটা বইয়ের উচ্ছসিত প্রশংসা করেছিলেন অথচ সেই বই খারিজ করে দিলেন এওয়ার্ড কমিটির সদস্য হবার পরে।

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** আমাদের সরকার পক্ষ থেকে বিভিন্ন বিশ্ববিদ্যালয়কে জানান হয় তারা যেন কয়েক জন সাহিত্যিক এবং সমালোচক পাঠান। যারা এই পুরস্কার সম্পর্কে বিচার করবেন এবং সমস্ত দায়-দায়িত্ব তাদের উপর ছেড়ে দেওয়া হয়। বিশ্ববিদ্যালয়গুলি থেকে নাম আসে। এ ছাড়া রবীন্দ্র পুরস্কার, বিদ্যাসাগর পুরস্কার, জ্ঞানপীঠ পুরস্কার এবং সাহিত্য এ্যাকাডেমি পুরস্কার কমিটির কাছ থেকেও নাম আসে। তারপর তাদের আমরা আহ্বান করি, বঙ্কিন পুরস্কার পাওয়ার উপযোগী ১০ বছরের উল্লেখযোগ্য বইগুলি তাদের কাছে পাঠন হয়। ৩টি করে বইয়ের নাম ঠিক করে দেন তাঁরা। সেই তিনটি বই পুরস্কার পাওয়ার উপযোগী কিনা সে সব সিদ্ধান্ত গ্রহণ করতে গিয়ে ১৯৮১ সালে চূড়ান্ত বিচার করার ক্ষেত্রে বিচারক মণ্ডলী জানালেন আমাদের মতে কোন বই বঙ্কিম পুরস্কার পাওয়ার উপযুক্ত নয়।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** ১৯৮১ সালে যে এ্যাওয়ার্ড কমিটি ছিল যার মধ্যে ভূদেববাবু ও দেবীপদ ভট্টাচার্য্য মহাশয় ছিলেন তাঁরা দুজনে যে তিনটি বই নির্বাচিত হয়ে এসেছিল তার মধ্যে শ্রীমনোজ বসুর "সেই গ্রাম, সেই নাম" বইটির, যখন তাঁরা এ্যাওয়ার্ড কমিটিতে ছিলেন না, খুব উচ্ছসিত প্রসংশা করেছিলেন, কিন্তু বিশেষ কি

কারণে তাঁরা এই বইটি খারিজ করে দিলেন? তবে তিনি কি সরকারের ভাষা নীতির বিরোধী ছিলেন বলে?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** প্রশ্নটা যেভাবে করা হল তাতে উত্তরটা আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। ভূদেববাবু এবং দেবীবাবু এক সময়ে যে বইয়ের উচ্ছসিত প্রসংশা করেছিলেন পরে কেন বিচারক হবার পর অন্য রকম করলেন তা বলা সম্ভব নয়। ভাষা বা শিক্ষানীতির বিরোধিতা করেছেন বলে সরকার না দেবার কোন ফরম্যান জারি করেন নি। কারণ গত বছর বিদ্যাসাগর পুরস্কার দেওয়া হয়েছে বিখ্যাত ভাষাবিদ সুকুমার সেনকে যিনি সরকারের ভাষা নীতির বিরোধিতা করেছেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** সাহিত্য পুরস্কারের জন্য গঠিত এ্যাওয়ার্ড কমিটির কাছে সরকার কোন নির্দেশ বা ফরম্যান জারি করছেন কি না?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** আমার যতদূর সংবাদ আছে তাতে বিগত যে সরকার ছিলেন তাঁরাই এই রকম নির্দেশ দিতেন। কিন্তু ১৯৭৭ সালের পর থেকে সম্পূর্ণ ভাবে তাঁদের বিবেকের উপর ছেড়ে দেওয়া হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** এ্যাওয়ার্ড দেবার ফাংসানে প্রতিবাদ স্বরূপ মুখ্যমন্ত্রী যাননি এটা কি সত্য?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ** সত্য নয়।

সেটা বিচার করবেন বিচারক মণ্ডলী। বিচারকমণ্ডলী ৩ খানি বইয়ের উপর মতামত দেন। তাঁদের চূড়ান্ত মতামত অনুযায়ী আমরা সিদ্ধান্ত গ্রহণ করি।

## গাঁজার চাষ

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৩।) **শ্রীমনোহর তিরকী ঃ** আবগারী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে বর্তমানে কোন্ কোন্ এলাকায় কত পরিমাণ জমিতে গাঁজার চাষ হয়;

(খ) ১৯৭৮ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত ঐ জমিতে মোট কত পরিমাণ গাঁজা উৎপন্ন হইয়াছিল; এবং

(গ) গাঁজার চাষ বৃদ্ধি করার কোন প্রকল্প বর্তমানে আছে কি?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** (ক) এ রাজ্যে বর্তমানে ১৯৮০ সাল থেকে গাঁজার চাষ বন্ধ আছে কারণ পুরানো অবিক্রিত গাঁজা অনেক জমে আছে। সাধারণত পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ ও বাঁকুড়া জেলায় এই চাষ হয়।

(খ) ১৯৭৮ সালে মোট ১৯৯.৮৭ একর জমিতে ৪৫৩ কুইন্টাল ৯০ কেজি ৩০০ গ্রাম গাঁজা উৎপন্ন হয়েছিল এবং ১৯৭৯ সালে মোট ১৫০ একর জমিতে ৫৫৮ কুইন্টাল ৬৭ কেজি ৮৫০ গ্রাম গাঁজা উৎপন্ন হয়েছিল।

(গ) নাই।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি উত্তরোত্তর গাঁজার চাষ বৃদ্ধি করে চলবেন? এই সম্বন্ধে কি পরিকল্পনা আছে?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** বর্তমানে চাষ হচ্ছে না, সমস্ত বিষয়টা পরে ভেবে দেখা যাবে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই বামফ্রন্ট সরকারের আমলে রাইটার্স বিল্ডিংস চালাতে গেলে দৈনিক কত করে গাঁজা লাগে?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্নের উত্তর দিতে হবে না।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নিম্ন মানের গাঁজা সরবরাহ করার জন্য পশ্চিমবঙ্গের অধিকাংশ দোকানে সেই গাঁজা বিক্রি হয় না যার জন্য বাইরে থেকে চোরাই গাঁজা বিক্রি হয় এবং তার ফলে রাজস্বের ক্ষতি হচ্ছে?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** কথাটা ঠিক। ৩ বছর চাষ করার ফলে যে গাঁজা জমে গিয়েছিল তার নারকোটিক এফেক্ট কমে গিয়েছিল। সেজন্য গাঁজার চাষ নতুন কিভাবে করা যায় সেই দিকে চিন্তা ভাবনা করা হচ্ছে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন প্রচুর গাঁজা বিক্রী হয় নি, গোডাউনে পড়ে আছে, আপনি সেই গাঁজার কিছু অংশ কংগ্রেসী বন্ধুদের দেওয়া যায় কিনা দেখবেন কি?

**মিঃ স্পীকার ঃ** প্রশ্ন উঠে না।

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** মন্ত্রী মহাশয় বলবেন যে গাঁজা চাষ করার জন্য সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না, অথচ দেশে প্রচুর গাঁজা আমদানি হচ্ছে। মন্ত্রী মহাশয় গাঁজার কন্ধে সরবরাহ করার দায়িত্ব গ্রহণ করবেন কি?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** প্রশ্নটা অশালীন, উত্তর দেওয়ার অযোগ্য।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনার গাঁজা দপ্তরে যতীন চক্রবর্তী মহাশয়কে সাপ্লাই করার জন্য কোন নামের এন্‌লিস্ট করা আছে কিনা?

## হুগলী জেলার নন্দকুঠী-সামসেরপুর রাস্তার সম্প্রসারণ

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৪।) **শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—হুগলী জেলার নন্দকুঠী হইতে সামসেরপুর পর্যন্ত রাস্তাটিকে বাহিরখণ্ড রেলস্টেশন পর্যন্ত নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** না।

## হুগলী জেলার পাণ্ডুয়া থানাধীন বিভিন্ন রাস্তা মেরামত

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *৯০২।) **শ্রীদেবনারায়ণ চক্রবর্তী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার পাণ্ডুয়া থানার অন্তর্গত পাণ্ডুয়া-কালনা, বৈঁচি-ভাস্তারা, মহানাদ-পাণ্ডুয়া, বৈঁচি-বৈদ্যপুর রাস্তাগুলির মেরামতের কাজ আরম্ভ করা হইয়াছে কি ; এবং

(খ) আরম্ভ হইয়া থাকিলে, (১) কোন্ রাস্তার কাজ বর্তমানে কি পর্যায়ে আছে ; এবং (২) কবে নাগাত মেরামতের কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) মেরামতির কাজ চলিতেছে।

(২) বর্তমানে বলা সম্ভবপর নহে।

**শ্রীমনীন্দ্রনাথ জানা ঃ** উক্ত রাস্তাগুলি এতই খারাপ যে ওই এলাকায় বাস চলাচল বন্ধ হয়ে গেছে, এই খবর আপনি জানেন কি?

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** হ্যাঁ, খবর রাখি।

**শ্রীঅনিল মুখার্জী :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সমস্ত রাস্তাগুলি মেরামত করবার জন্য আপনার হাতে উপযুক্ত অর্থ আছে কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** অর্থের অভাবের জন্যই মেরামত করতে পারছি না। কাজেই অন্তত ঝামা পেতে দিয়ে বাস চলাচলের উপযোগী যাতে করা যায় সেইজন্য দপ্তরকে নির্দেশ দিয়েছি এবং বৃষ্টি শেষ হয়ে গেলে কাজ আরম্ভ হবে।

**মিঃ স্পীকার :** কোশ্চেন আওয়ার ইজ ওভার। বাকী কোশ্চেনের উত্তর টেবেলে লে করা হবে।

**Calling attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received 10 notices of Calling Attention on the following subject viz.,

1. Irregular plying of buses and in adequate provision of passenger sheds in Bankura town by Shri Kashinath Misra.
2. Deplorable condition of fishermen in West Bengal by Shri Kashinath Misra.
3. Deadlock in Bankura Municipality by Shri Kashinath Misra.
4. Apprehended closure of Bidi factories in Bankura District by Shri Kashinath Misra.
5. Deplorable condition of workers of New Bengal Press (P) Ltd. and B.P.M's Printing Press declared lockout and closure by Shri Kashinath Misra.
6. Deadlock in Printing Industry causing great hardship to the workers by Shri Kashinath Misra.
7. Deplorable condition of the Hand-cart and Rickshow pullers by Shri Kashinath Misra.
8. Non-plying of Government and private buses on the routes in Bankura and suffering of the passengers Shri Kashinath Misra.
9. Confusing report on relief measures adopted in flood-effected Ratua P.S. area in Malda District by Shri Jayanta Kumar Biswas.

10. Irregular supply of Milk from Government Dairy farms by Shri Kashinath Misra.

I have selected the notice of Shri Kashinath Misra on the subject of irregular supply of milk from Governmennt Dairy farms. The Minister-in-charge may please reply to-day, if possible, or give a date for the same.

**শ্রীপতিতপাবন পাঠক**: ৩০-৯-৮২ তারিখে উত্তর দেওয়া হবে।

## MENTION CASES

[ 3-20 – 3-30 P.M. ]

**শ্রীঅশোক ঘোষ**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানিনা এটা কোন্ দপ্তরে পড়বে। তবে আমি জ্যোতিবাবু থেকে শুরু করে রাম চাটার্জী পর্যন্ত সমস্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। ঘটনাটি হচ্ছে হাওড়া ব্রীজ সম্পর্কে যার বর্তমান নাম হচ্ছে রবীন্দ্র সেতু। রবীন্দ্রনাথের নাম নিয়ে এঁরা অনেক কিছু করছেন, আবার তাঁর স্মৃতি বিজরিত অনেক কিছু নষ্টও করছেন। বর্তমানে এই সেতুর গায়ে একেবারে দগদগে ঘা। প্রতিদিন পশ্চিমবাংলার অনেক মানুষ এই ব্রীজের ওপর দিয়ে যাতায়ত করেন। পুলের উপর মাঝে মাঝে যে চওড়া প্লেট আছে সেগুলো খুলে গিয়েছে এবং তার ফলে গাড়ী, স্কুটার এবং মোটর বাইক যখন তার উপর দিয়ে যাওয়া আসা করে তখন সেগুলি হাই জাম্প দেয় এবং তার ফলে অনেক সময় এ্যাক্সিডেন্ট হয়। সবচেয়ে সাংঘাতিক হল হাওড়ার শেষের দিকটা কারণ সেখানে একটা মরণ ফাঁদ রয়েছে এবং সেখান থেকে গঙ্গার জল দেখা যায়। অবিলম্বে যদি এর মেরামত করা না হয় তাহলে ওখানে এ্যাক্সিডেন্ট হতে পারে এবং মানুষ গঙ্গায় পড়ে যেতে পারে। আমি এই ব্যাপারে সরকারের কাছে অনুরোধ রাখছি অবিলম্বে তাঁরা যেন এই হাওড়া ব্রীজের ব্যাপারে দৃষ্টি দেন।

**ডাঃ মোরতজা হোসেন**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আপনি বোধহয় জানেন দেগঙ্গার উপর দিয়ে যে রেলওয়ে লাইন হাসনাবাদ থেকে বারাসাত পর্যন্ত গিয়েছে সেটা সরাসরি শিয়ালদহ পর্যন্ত যাতে আসে তারজন্য আমরা চেষ্টা করেছিলাম এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা বিবৃতি দেখেছিলাম যে, এটা শিয়ালদহ পর্যন্ত হবে। এর ২-১ দিন পর ডিপার্টমেন্ট থেকে শুনলাম যে, ওই লাইনে

কয়লার যে ট্রেন চলছে তার বদলে ডিজেল ইঞ্জিন দেওয়া হবে। তবে কিছুদিন পূর্বে কেন্দ্রীয় রেলমন্ত্রী অনেক জায়গায় নতুন লাইন হবে বলে যা বলেছেন তার মধ্যে কিন্তু আমাদের ওখানকার কথা নেই। কাজেই জনসাধারণ বিভ্রান্ত হয়ে ভাবছে ওই লাইন হবে কিনা? এই পরিস্থিতিতে আমি অনুরোধ রাখছি তাড়াতাড়ি খবরের কাগজের মাধ্যমে জানান হোক যে, ওই রেলওয়ে লাইন হবে কি হবে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দুর্নীতির কথা এখানে রাখতে চাই। পি. ডব্লউ. ডি. ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ার-ইন-চীফ শ্রীকল্যাণ বিশ্বাস সম্প্রতি একটি রিপোর্ট দাখিল করেছেন। তাকে তিনি বলেছেন ৩ কোটি টাকা ইরেগুলার—চুরি হয়েছে। এবং তার সঙ্গে মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় জড়িত। ঐ রিপোর্টে বলা হয়েছে সেবাব্রত বসু যিনি একসঙ্গে প্রশান্ত শূর মহাশয়ের সঙ্গে জেলে বন্ধ ছিলেন, তিনি কণ্ট্রাক্টর হয়ে এই কাজ করেছেন। তার একটা মাত্র ফার্নিচারের দোকান ছিল। কাঠের দাম যা ছিল পার সি. এফ. টি. তার চেয়ে ১৭ টাকা দাম বাড়িয়ে দেওয়া হয়েছে without any sanction of the Finance Department. এরজন্য ওয়ার্লর্ড ব্যাঙ্ক আপত্তি জানিয়েছে। তার সমস্ত কিছু ইরেগুলার। আপনার মাধ্যমে রাখতে চাই যে এই কণ্ট্রাক্টর ৩ কোটি টাকা আত্মসাত করেছে এবং প্রশান্ত শূর মহাশয় এর সঙ্গে জড়িত আছেন। এর জন্য একটা কমিশন হওয়া দরকার।

( গোলমাল )

**শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কৃষ্ণনগর সিটি জংসন ষ্টেশনে বুকিং কাউন্টার মাত্র দুটি থাকায় যাত্রী সাধারণের খুবই অসুবিধা হচ্ছে। সেখান দিয়ে হাজার হাজার যাত্রী যাতায়াত করে। এবং বিশেষ করে মহিলা যাত্রীদের জন্য আলাদা কোন বুকিং কাউন্টার না থাকায় মহিলাদেরও খুব অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সংশ্লিষ্ট রেল কর্তৃপক্ষ যাতে কৃষ্ণনগর ষ্টেশনে মহিলা যাত্রীদের জন্য স্বতন্ত্র বুকিং কাউন্টার খোলেন তার জন্য মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

( গোলমাল )

**শ্রীধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান, পহলামপুর ও আরামবাগ থেকে বাতানল যে

রাস্তা ছুটি আছে, তার মাঝখানে ৩ কিলো মিটার রাস্তায় কোন বাস চলাচল করে না। অথচ ঐ রাস্তাটি বাস চলাচলের উপযোগী। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যাতে সেখানে বাস চলাচল করে জনসাধারণের যোগাযোগর সুবিধা হয় তার ব্যবস্থা করার জন্য পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

[3-30 – 3-40 P.M.]

**শ্রীসুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি! করণদীঘি উচ্চ বিদ্যালয় ১৯৬১ সাল থেকে চলে আসছে। ওখানে যা শিক্ষকের প্রয়োজন তা নেই, মাত্র আট জন শিক্ষক সেখানে কাজ করছেন। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানে তিনি এ্যাডিশন্যাল স্টাফ নিয়োগের ব্যবস্থা করেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার চিড়িয়াখানা হচ্ছে এশিয়ার মধ্যে একটি অন্যতম পশুশালা। কিন্তু দুঃখের বিষয় দিনের পর দিন এই পশুশালার আকর্ষণ কমে আসছে। কেন্দ্রীয় সরকারের যে বন সংরক্ষণ আইন আছে, সেই আইন অনুযায়ী কলকাতার পশুশালায় জীবজন্তু আনা যাচ্ছে না। পরন্তু জীবজন্তু দিনের পর দিন কমে যাচ্ছে, কোন ব্যবস্থা করা যাচ্ছে না। সেই জন্য কেন্দ্রীয় সরকারের বন্য প্রাণী সংরক্ষণ আইন যা আছে সেটা যাতে এই জাতীয় চিড়িয়াখানার ক্ষেত্রে প্রযোজ্য না হয়, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা গ্রহণ করুন। কারণ দীর্ঘদিন ধরে কলকাতার এই পশুশালায় কাঙ্গারু, ব্রাজিলিয়ান ট্রিপি ইত্যাদি জন্তু জানোয়ার নেই।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর শহরে যেখানে ডি. এম.-এর কোয়ার্টার, এস. পি.-র কোয়ার্টার, ঐ এলাকার চারিদিকে একটি অরাজক অবস্থা চলছে। দিনে দুপুরে সেখানে ছিন্তাই হচ্ছে। সাধারণ মানুষ ভীত সন্ত্রস্ত, দোকান পাট বিকেলেই বন্ধ হয়ে যাচ্ছে। অথচ যে সব এলাকায় এই জিনিস ঘটছে, সেখান থেকে জেলা শাসকের বাড়ি এবং এস. পি.-র বাড়ি তিন চার মিনিটের পথ। বহরমপুর থেকে খবর এসেছে, দু দল সমাজ বিরোধীর দৌরাত্মে জন-জীবন বিপর্য্যস্ত হয়ে পরেছে। দোকান পাট বিকেল বেলায় বন্ধ হয়ে যাচ্ছে, পথচারীদের

কাছ থেকে ছিন্‌তাই করা হচ্ছে। এই অবস্থা সম্পর্কে এস. পি. জেলাশাসকের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে কাদাই অঞ্চল, বাস স্ট্যাণ্ড অঞ্চল বিপর্য্যস্ত অবস্থায় রয়েছে।

**শ্রীমহাবাচ্ছা মুন্সী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিম দিনাজপুর জেলার চাপড়া থানায় রাস্তার জন্য খুব অসুবিধা হচ্ছে। যে রাস্তাটি আছে বহুদিন ধরে তাও আবার মেরামত করা হচ্ছে না। নতুন কোন রাস্তা হচ্ছে না। একটি হাইওয়ে আছে। সেটাও ঠিকমত মেরামত করা হচ্ছে না। এই রাস্তা যাতে মেরামত হয় তার ব্যবস্থা করা দরকার। কাঁটাখালি ভায়া সোনাপুর এই রাস্তাটি পাকা করা দরকার। এই রাস্তাঘাট না থাকায় সারা চাপড়া থানায় ভীষণ অসুবিধা হচ্ছে। যুদ্ধের সময় একটি রাস্তা করা হয়েছিল, আর কোন রাস্তা হয়নি। তাই চাপড়া থানায় নতুন রাস্তা যাতে তৈরী হয় সেদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

( তুমুল গোলমাল )

**Sri Abdul Rauf Ansari :** Mr. Speaker, Sir, Shri Satya Ranjan Bapuli has made grievous charges against the minister, Shri Prasanta Kumar Sur. I think there should be set up an Enquiry Commission. This is my submission.

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** এটার কোন রেকর্ড হবে না, আপনারা লিখবেন না।

( গোলমাল )

**শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার কাছে উপস্থিত করতে চাই। স্যার, আপনি জানেন বাগমারীতে একটি মুসলিবেরিয়্যাল গ্রাউণ্ড আছে। এর প্রাচীর ইত্যাদি ভেঙ্গে পড়েছে এবং প্রতিদিন কুকুর ঢুকে খেয়ে ফেলছে। যার ফলে ডেড বডি কেউ ভিতরে নিয়ে যেতে চাচ্ছে না। রাস্তায় আলো না থাকার ফলে ভীষণ অসুবিধা হচ্ছে ডেড বডি নিয়ে যেতে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় একবার চেষ্টাও করেছিলেন, কিছু কাজকর্ম হয়েছিল। কিন্তু এখনো রাস্তাঘাটে লাইট নেই। এর আশু ব্যবস্থা না করলে বাগমারির মুসলিম বেরিয়াল গ্রাউণ্ডে ডেড বডি নিয়ে যেতে প্রচণ্ড অসুবিধা হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই বিষয়টি অতি দ্রুততার সঙ্গে দেখা উচিত।

[3-40—3-50 P.M.]

**শ্রীনীরোদ রায় চৌধুরী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৫-৮-৮২ তারিখ থেকে নিম্নলিখিত বাসগুলি বন্ধ হয়ে গিয়েছে—৮৪, ৮৪এ এবং ৮৪বি মসলন্দপুর—হাকিমপুর, মসলন্দপুর—ঘোজাডাঙ্গা এবং সংগ্রামপুর—হাকিমপুর। স্যার, এই তিনটি রুট যে তিনটি সাব-ডিভিসানের মধ্যে যোগাযোগ রেখেছে সেগুলি হ'ল বারাসত, বনগাঁ এবং বসিরহাট সাব-ডিভিশান। এই তিনটি সাব্-ডিভিসানের লোকেরা যাতায়াত করতে পারছেন না, তারা শহরে আসতে পারছেন না। তা ছাড়া স্কুল, কলেজ বন্ধ হতে চলেছে কারণ ছাত্র-ছাত্রীরা যাতায়াত করতে পারছে না। স্যার, দীর্ঘ এক মাসের উপর হয়ে গেল এই বাসগুলি বন্ধ হয়ে আছে। অবিলম্বে যাতে বাসগুলি চালু হয় সেজন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসরল দেব** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ দু মাস যাবত হাওড়ার গেস্টকিন কারখানা বন্ধ হয়ে রয়েছে এবং তার ফলে ৮ হাজার শ্রমিক আজ অনাহারের মুখে। কারখানার মালিক অর্ডার নেই এই অজুহাতে কারখানা বন্ধ করে দিয়েছে। স্যার, গেস্ট-কিনের মালিকরাও মারোয়াড়ি মালিকদের মতন আচরণ করছে। স্যার, অবিলম্বে এই গেস্টকিন উইলিয়ামস কারখানাটি খোলবার যাতে ব্যবস্থা হয় সে জন্য আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনীহার বসু** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যদিও বিষয়টি কেন্দ্রীয় সরকারের কিন্তু যেহেতু এর সঙ্গে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ লোকের জীবিকা ও জীবন জড়িত সেইহেতু এ বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি শিয়ালদহ সেক্‌শনের ট্রেন চলাচলের বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, এই শিয়ালদহ ষ্টেশন দিয়ে লক্ষ লক্ষ যাত্রীকে দৈনিক কোলকাতা শহরে আসতে হয়। এই যেখানে অবস্থা সেখানে আমরা দেখছি শিয়ালদহে রেল ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। গাড়ীতে আলো নেই, দরজা-জানালা নেই, শীতে বর্ষায় মানুষকে দুর্ভোগ পোয়াতে হয়। তা ছাড়া হঠাত হঠাত করে গাড়ী বাতিল হয়ে যায়, রাস্তায় চলতে চলতে বন্ধ হয়ে যায়, নির্দিষ্ট সময়ে গাড়ী মোটেই চলে

না ইত্যাদি ব্যাপার চলেছে। এইভাবে সমস্ত রেল চলাচল ব্যবস্থাটা সেখানে সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। এই অবস্থা থেকে সাধারণ মানুষকে রেহাই দেবার জন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে এই সমস্যার সমাধানের জন্য তিনি কেন্দ্রীয় রেলমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করুন। স্যার, ইতিপূর্বে পূর্ব রেলের উর্দ্ধতন কর্তৃপক্ষের সঙ্গে এ ব্যাপারে কথাবার্তা বলা হয়েছিল কিন্তু তাতে কোন সুরাহা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় রেলমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে এ ব্যাপারে একটা কিছু করুন এই অনুরোধ রাখছি।

**শ্রীযামিনী ভূষণ সাহা** ঃ—অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, প্রায় ২০ মিনিট ধরে ও‘ঁরা চিৎকার করছেন, এই ভাবে তো হাউস চলতে পারে না।

( নয়েজ )

স্যার, ও‘ঁরা বারবার একতরফাভাবে আমাদের চোর চোর বলে যাবেন আর আমরা সহ্য করে যাব মুখ বুজে এটা তো হতে পারে না, আপনি এটা কনট্রোল করুন এই অনুরোধ জানাচ্ছি।

( নয়েজ )

**মিঃ স্পীকার** ঃ- আপনাদের যেমন মেনসন করার অধিকার আছে ঠিক তেমনি অন্য সদস্যদেরও মেনসন করার অধিকার আছে। আপনারা একজন মন্ত্রীর ব্যাপারে বলেছেন সেটা সত্য হতে পারে, আংশিক সত্য হতে পারে, আবার ফল্‌সও হতে পারে। সেই মন্ত্রী এখন হাউসে নেই, তিনি যখন খবর পাবেন নিশ্চয়ই হাউসে এসে তাঁর বক্তব্য রাখবেন। কমিশন বসাবার কথা যা বলেছেন সেই কমিশন গভর্ণমেণ্ট বসায়, এখানে স্পীকারের কোন ক্ষমতা নেই। আপনারা যেভাবে বলছেন সেইভাবে কোন এনকোয়ারী হয় না। আপনারা যদি মনে করে থাকেন আপনারা কয়েকজন সদস্য মিলে অন্য সদস্যদের অধিকার কেড়ে নেবেন তাহলে মনে রাখবেন সেটা হবে না। আমি অনুরোধ করছি আপনারা অন্য মেম্বারদের মেনসন করতে দিন। আমি হাউসে অনেকবার বলেছি মেনসনের সময় গোলমাল করবেন না, বক্তব্য যদি কিছু থাকে পরে বলবেন। কোশ্চেন আওয়ারে বা মেনসনের সময় এরকম ডিসটারবেন্স করবেন না একথা আমি আপনাদের অনেকবার বলেছি। আপনারা যেটা বলেন আমি সেটা শুনি এবং রুলিং দেবার থাকলে রুলিং দেই, নাহলে ওভাররুল করি। আপনার সকলে মিলে যদি সহযোগিতা না করেন তাহলে হাউস

চলতে পারে না। আপনারা যদি চান রাত ১২টা পর্যন্ত হাউস চলবে তাতে আমার কোন আপত্তি নেই। আজকে অনেক বিজনেস্ রয়েছে সেটা মনে রেখে ঠিকভাবে হাউসের কাজ হতে দিন, ডিসিপ্লীন বজায় রাখুন।

**শ্রীকৃষ্ণধন হালদার** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডায়মণ্ডহারবার থেকে···

( নয়েজ )

( এ্যাট দিস স্টেজ সেভারেল মেম্বার্স রোজ ইন দেয়ার চেয়ার )

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়** :—আমরা যদি একটা সাবস্ট্যানটিভ মোসন নিয়ে আসি তাতে আপনি অনুমতি দেবেন কি?

**মিঃ স্পীকার** :—আপনারা রুল ১৮৫-তে মোসন ফাইল করতে পারেন। এ্যাডমিট করা বা না করা নির্ভর বরছে রুল-এর উপরে। ইউ হ্যাভ দি রাইট টু মুভ নো কনফিডেন্স মোসন এগেনস্ট মি, বাট দ্যাট মাস্ট বি আণ্ডার দি রুল। আমি রুল অনুসারে চলব, এরকম ভাবে জোর করে আমার কাছ থেকে কিছু আদায় করা যাবে না। পার্মিসন দেবার কথা যা বলছেন তাতে আমার উত্তর হচ্ছে, হু অ্যাম আই টু গিভ ইউ পার্মিসন? ইউ প্রসিড এ্যাকর্ডিং টু রুল। আপনারা মোসন দিন, আমি রুল অনুসারে সেটা দেখব। যদি দেখি মোসন রুল অনুযায়ী হয়েছে তাহলে এ্যালাউ করব, নাহলে করব না। আইনে এ্যাডমিসেবেল হলে হবে, নাহলে হবে না। আমাকে আইন অনুসারে চলতে হবে।

**শ্রীকৃষ্ণধন হালদার** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডায়মণ্ডহারবার থেকে কাকদ্বীপ পর্যন্ত হুগলী নদীর তীরবর্তী গ্রামগুলো হুগলী নদীতে বিলীন হচ্ছে এবং কুলপি ··নার মুকুন্দপুর, হরিনারায়ণপুর প্রভৃতি গ্রামগুলোও হুগলী নদীতে বিলীন হয়ে ·চ্ছে। গত বছর মাঝে মাঝে খাঁচা ফেলে ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু এবারে ·বার নুতন করে ভাঙ্গন সুরু হয়েছে। আমি এই ভাঙ্গন প্রতিরোধ করবার জন্য ·চমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমলিন ঘোষ** :—আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করাছ। ·য়েকদিন পূর্বে আমরা জানলাম সরস্বতী, মেঠিয়া, মরামেঠিয়া খাল সংস্কারের জন্য ২ ·াটি টাকা অনুমোদিত হয়েছে। গত ৪ বছর ধরে পাটনা, দিল্লী, কোলকাতা করার ·র এতে অনুমোদন দিয়েছে। কাজেই এখন যাতে এই কাজ তরান্বিত হয় তারজন্য ·ামি সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীননী কর** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি কোটি কোটি টাকা প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের জন্য মঞ্জুর করা হচ্ছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি যাঁদের জন্য এই টাকা মঞ্জুর করা হচ্ছে তাঁরা কিন্তু মাসের পয়লা তারিখে তাঁদের বেতন পাচ্ছেন না। প্রাথমিক শিক্ষকদের বেতন দেওয়া হয় পোস্ট অফিসের মাধ্যমে। কিন্তু পোস্টাল ডিপার্টমেণ্ট এই কাজ ঠিকভাবে করে না বলে নীচু তলায় যখন এসে সেটা পৌঁছায় তখন আর টাকা থাকে না। মাধ্যমিকের ক্ষেত্রে এই টাকা দেওয়া হয় ব্যাঙ্কের মাধ্যমে। এই টাকাগুলো ব্যাঙ্কে থাকে অল্প দিনের জন্য এবং তার ফলে ব্যাঙ্কের ইণ্টারেস্টের প্রশ্ন থাকে না। কিন্তু ব্যাঙ্ক এই টাকা দিতে অত্যন্ত দেরী করার ফলে শিক্ষকরা সময়মত তাঁদের মাইনে পায় না। পোস্টাল ডিপার্টমেণ্ট তো কেন্দ্রীয় সরকারের ডিপার্টমেণ্ট, ব্যাঙ্কগুলোও তো রাষ্ট্রায়ত্ব. কাজেই শিক্ষামন্ত্রী কেন্দ্রীয় সরকারকে বলুন যে, তাঁরা যে টাকা দিচ্ছেন সেটা পোস্টাল ডিপার্টমেণ্ট ঠিকভাবে দিচ্ছে না, ব্যাঙ্কগুলো ঠিকভাবে পৌঁছে দিচ্ছে না।

সেই জন্য আমি বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে আমি আর একটা কথা বলি যে, ওঁরা যাঁরা এখানে চটে আছেন—স্যার আপনি আজকে আমাদের খাইয়েছেন এবং আমাদের খাওয়া আইস-ক্রিম দিয়ে শেষ হয়েছে, কিন্তু ওঁদের জন্য বোতল-টোতল ছিল কিনা বুঝতে পারছি না, কারণ ওঁরা যা কাণ্ড-কারখানা করছে তাতে তাই মনে হচ্ছে।

**শ্রীহরীপদ জানা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টি হচ্ছে এই যে, মেদিনীপুর জেলার হাওড়া খড়্গপুর সেকসনের বালিচক রেলওয়ে ষ্টেশন থেকে ময়না, সবং, দেহাটী, মোজাড়, মাড়োতকা ও লোহাদা প্রভৃতির বাসরুটগুলির বাস-মালিকগণ বর্ষাকাল শেষ হয়ে যাবার পরে, শুকনোর দিনে, বাস বন্ধ করে দেবার চেষ্টা করছে। তারা একটা মিটিং করে আগামী পরশু থেকে, অর্থাৎ ২৩/৯/৮২ তারিখ থেকে বাস চালানো বন্ধ রাখবে স্থির করেছে। এর ফলে ওখানকার সাতটি রুটের যাত্রীদের অসুবিধায় পড়তে হবে। তাদের দাবী হচ্ছে রাস্তার অবস্থা খারাপ। যাই যোক এই অবস্থায় আমি বিষয়টির প্রতি পূর্তমন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, বাস চলাচল বন্ধ যাতে না হয়

সেটাও যেমন দেখতে হবে তেমন বাস চলাচলের উপযোগী করে রাস্তাঘাটগুলিকেও গড়ে তুলতে হবে এবং এবিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

**শ্রীসুখেন্দু খান** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত মার্চ মাসে বাঁকুড়া জেলার সোনামুখী থানার তেঁতুলবাগান গ্রামে তুলসী শীটের বাড়ীতে একটা বন্দুক ডাকাতি হয় এবং গয়না ও টাকা ডাকাতরা নিয়ে যায়। তার পরে গত এপ্রিল মাসে সোনামুখী থানার খয়েরবনী গ্রামে কালীপদ পালের বাড়ীতে পুনরায় ডাকাতি হয়। ডাকাতরা ডাকাতি করে পালাবার সময় গণপতি দে নামক এক ব্যক্তিকে বোমা ছুঁড়ে হত্যা করে। এই দুটী ডাকাতির ঘটনায় সোনামুখী পুলিশ উড়িষ্যা, বাঁকুড়া ও বর্ধমানের বহু ডাকাতি কেসে জড়িত শক্তি শীটকে পুলিশ গ্রেফতার করে গত ১৯-৮-৮২ তারিখে। তার স্বীকারোক্তি অনুযায়ী বড়জোড়া থানার মালিয়াড়া গ্রামের শিবা ধীবর, নুনা ধীবর, ষষ্ঠী ধীবর-ও ঐ দুটি ডাকাতিতে জড়িত বলে জানা যায়। এরা সবাই কুখ্যাত ডাকাত এবং উড়িষ্যার ডাকাতিতেও জড়িত। গত ২৯-৮-৮১ তারিখে গোপন সংবাদ পেয়ে সোনামুখী থানার পুলিশ এবং বড়জোড়া থানার পুলিশ মালিয়াড়া গ্রামে ঐ সব ডাকাতদের বাড়ীতে রেড করতে যায়। কিন্তু ডাকাতদের বাড়ীতে পাওয়া যায় না ষষ্ঠী ধীবর নামে কুখ্যাত ডাকাত কংগ্রেস(ই) নেতা নাটু তেওয়ারীর বাড়ীতে ছিল। পুলিশ কংগ্রেস(ই) অফিস ও নাটু তেওয়ারীর বাড়ীতে রেড করে, কিন্তু অল্পের জন্য ঐ ডাকাত পালিয়ে যায় মালিয়াড়া কংগ্রেস(ই) অফিস থেকে। এই ভাবে কুখ্যাত ডাকাতরা কংগ্রেস(ই) নেতাদের আশ্রয়ে আছে এবং আজকে কংগ্রেস(ই) ডাকাত নিয়ে রাজনীতি করছে। আমি এই ঘটনার বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে ঐ সমস্ত ডাকাতদের গ্রেফতার করার জন্য বাঁকুড়া জেলার পুলিশী ব্যবস্থাকে জোরদার করা হোক।

[3-50—4-30 P.M.] (Including Adjournment)

**Shri Mohammad Ramzan Ali :** I want to draw the attention of the Minister-in-charge of home (Transport) Department to the fact that bus employees complain about decreased sale of passenger tickets, but that is not so. In view of the rush of passengers there cannot be any decreased sale of tickets. It is due to the malafide practice of the employees i.e. money

collected from the passengers without issuing any ticket, which is responsible for showing any decreased sale. So my submission is that before giving any subsidy to the State Transport Corporation, this matter should be looked and enquired into.

I, therefere, request the Hon'ble Minister-in-charge of Home (Transport) Department to enquire into the matter thoroughly. Thank you.

**Shri Deba Prasad Sarkar :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

(At this stage there was power failure inside the Chamber)

**Mr. Speaker :** The House stands adjourned for half an hour.

(After adjournment)

[4-30—4-40 P.M.]

**Mr. Speaker :** I now request the Hon'ble Education Minister, Shri Sambha Charan Ghosh to move his grant.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন আগে আমরা বাজেটের ডিমাণ্ডগুলি পড়েছি, সেগুলি ঠিক নয়। মিনিষ্টারেরা পড়েছেন আপনার অনুমতি নিয়ে! আজকে পড়বেন

to move that a sum of rupees 2,17,70,000 be granted for expenditure under Demant No. such and such—Major Head such and such—Secretariat —Social and Community Services.

(This is inclusive of a total sum of Rupees such and such already voted on account in March and June, 1982)

আপনি স্যার জানেন যে এ রুলিং ইজ ফর এভার এ রুলিং। কিন্তু এর উপরে একটা প্রশ্ন আছে। অতাতেও উঠেছিল যে, এটা বিধি সঙ্গত কি না এবং তখন হাউসে একটা রুলিং দিয়েছিলেন ১৯৫২ সালের জুলাই মাসের এইটটিন্থ জুলাই, তদানীন্তন স্পীকার মিঃ শৈল মুখার্জী এবং সেখানে সেটা তুলেছিলেন কমিউনিষ্ট পার্টির পক্ষ থেকে শ্রীচারু চন্দ্র ভাণ্ডারী এবং শ্রীবঙ্কিম মুখার্জী এবং সেই রুলিংয়ের পক্ষ থেকে বলেছিলেন তার উত্তরে এই পয়েন্টে, ঠিক আমর মত, বিধি সঙ্গত কি না? সেই প্রশ্নের পরিপ্রেক্ষিতে একটা রুলিংয়ে বলেছিলেন—

A point of order was raised by Sj. Charu Chandra Bandari and Sj. Bankim Mukherjee as to whether the Demand for a Grant at this stage should include the amount which has already been voted on account in respect of the grant. It appears that the booklet containing the motions for demands that was circulated shows against each motion the amount of the total demand including the amount which has already been voted on account, and Sj. Charu Chandra Bhandari and Sj. Bankim Mukherjee contended that these motions were out of order.

আউট অফ অর্ডার করে দিয়েছিলেন। কিন্তু তার পরে কৃষ্ণপদ ঘোষ মহাশয়, যখন ১৯৬৯ সালে এর পরিপ্রেক্ষিতে একটা প্রস্তাব দিয়েছিলেন, তিনি নিজে সেটা পাঠ করেছিলেন। এর পরিবর্তন করে তিনি কি পাঠ করেছিলেন ?

To move that a sum of such and such.

আর তলায় লিখেছেন দিস ইজ ইনক্লুসিভ অফ এ টোটাল সাম অফ রুপিজ, এই টোটালটা কার উপরে দিচ্ছেন। এটা হবে, এই টোটাল থেকে মাইনাস করে তার পরে এটা ব্রাকেট হবে। টোটাল করে দিয়ে যেটা বলা হচ্ছে সেটা রং। কৃষ্ণপদবাবু যিনি ১৯৬৯ সালের জুলাই সেশনে ৯৫ পাতায় পড়েছেন।

On the recommendation of the Governor I beg to move that a sum of such and such be granted to complete the sum necessary for expenditure under grant No. such and such, Major Head such and such.

আর তলায় লেখা থাকবে The sum হ্যাজ অলরেডি বিন ভোটেড অন এ্যাকাউন্ট। স্যার, আপনার কাছে আমি অনুরোধ করবো যে টোটাল প্রোসিডিংস-এ একটা ভুল হচ্ছে এবং আর একটা রুলিং আছে। যে রুলিংটা দেবেন এজ ইউ নো রুলিং মিন্স পারমানেন্ট রুলিং। আপনি চলে যাবেন, কিন্তু আপনার রুলিং থাকবে। এবং হাউসে রুলিংকে অনুসরণ করে একটা কনভেনসান তৈরী করতে হবে। পূর্ববর্তী কালে আমাদের শঙ্কর দাস ব্যানার্জী একটা রুলিং দিয়েছিলেন-১৫৮ সালের ২৬এ ফেব্রুয়ারী। সেখানে বলেছিলেন—

Shri Sankar Das Banerjee speaker observed—When making the final demand the main demand on the vote on account is deducted.

ইজ ডিডাকটেড। স্যার, দুবার এই কথা বলেছিলেন যে ডিডাক্ট করে ফাইনাল ভোট অন এ্যাকাউন্ট করা হবে। কিন্তু আপনি প্রতিটি মোসানে দেখবেন

যে ডিডাক্ট না করে তলায় শুধু লিখে রাখছেন, আপনার টোটাল ভোট অন একাউন্ট চাচ্ছেন। অতীতে রুলিং আছে সে ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। রুলিং দিতে গিয়ে বলেছেন—

I hope the Government would in future follow the modern practice.

মেজ পার্লামেণ্টারী প্রাকটিস অনুরূপভাবে রুল করা আছে। এই ভাবে টোটালটাকে ধরে ডিমাণ্ড করতে পারবেন না, মাইনাস করে ডিমাণ্ড করতে পারেন। সুতরাং মর্ডান প্রাকটিসকে কেন্দ্র করে এবং রুলকে কেন্দ্র করে আমি অনুরোধ করবো আপনার টোটাল বাজেটে যে সমস্ত ডিমাণ্ড নিচ্ছেন এইগুলি সংশোধন করে যে ভাবে করা দরকার অর্থাৎ কৃষ্ণবাবু যে ভাবে সংশোধন করে একটা প্রস্তাব করেছিলেন সেই ভাবে ডিমাণ্ডগুলি করা হোক। স্যার, এই ব্যাপারে আপনি একটা রুলিং দিন। কারণ এইগুলি অর্ডারে হচ্ছে না, এখানে যেটা পাস হয়ে যাবে সেটা আপনি দেখতেই পাচ্ছেন।

মিঃ স্পীকার ঃ—এই বাজেট হয়ে যাবার পরে আমি কালকে রুলিং দেব।

## LAYING OF REPAPER

### Budget Estimates of Damodar Valley Corporation for the year 1982-83.

**Shri Nami Bhattacharyya :** Sri, I beg to lay the Budget Estimates of Damodar Valley Corporation for the year 1982-83.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ**—স্যার, একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, আমি বললে হয়ত মাননীয় সদস্যরা চিৎকার করবেন। কিন্তু আপনি জানেন যে চিনি শিল্প উন্নয়নের ব্যাপারে এখানে একটা শিল্প উন্নয়ন করপোরেসান আছে। এখানে কানাইবাবু আছেন, পারলে তিনি এই ব্যাপারে এখানেই জবাব দেবেন। এখানে একটা চিফ ইনজিনিয়ার নিয়োগ করা হয়েছিল ৬ মাস আগে। তাকে ২৮০০ টাকা বেতনে নিয়োগ করা হয়েছিল। তা ছাড়া আরো ভাতা বা অন্যান্য কিছু পেতেন। তার যোগ্যতা কি ? তার যোগ্যতা হ'ল ম্যাট্রিকুলেশান পাস করেছিলেন পাঞ্জাবে এবং এখান থেকে বয়লার ইনজিনিয়ার পাস করেন। সংবাদপত্র দেখুন-নিজে এ্যাপ্লিকেসান করে এ্যাপয়েন্টমেণ্ট হয়ে গেল। মজার ব্যাপার স্যার, কোন বিজ্ঞাপন দেওয়া হ'ল না, অর্থ দপ্তরের অনুমোদন নেওয়া হ'ল না, বোর্ডের অনুমোদন নেওয়া হ'ল না অথচ

এ্যাপয়েন্টমেন্ট হয়ে গেল। তার বেতন হ'ল ২৮০০ টাকা। তার বয়েস কত? তার হ'ল ৬৫ বৎসর। ৬৫ বৎসরের একটা চিফ ইনজিয়ারকে নিয়োগ করা হ'ল। এবং যখন ক্যাটাগোরিক্যালি বলা হ'ল তোমার যোগ্যতার সার্টিফিকেটগুলি দাও। তখন তিনি দিতে পারলেন না। উত্তরে বললেন যে এইগুলি আমার নেই। ১০ই জানুয়ারী হাওড়া প্লাটফর্মে থেকে বেরিয়ে আসার সময় আমার সব লোপাট হয়ে গেছে, তার একটা ডাইরি তিনি দিয়ে দিলেন। ওখানকার চেয়ারম্যান ওনাকে ডিসমিস করে দিলেন। এর পরেও উনি চেষ্টা করছেন তাঁকে পুনর্বহাল করবার জন্য। ১৫ তারিখে একটা মিটিং হয়ে গেছে, এই ব্যাপারে তিনি ভাল করে বলতে পারবেন। অভিযোগ সত্য কি না উনি এখানে বলবেন। চিনির কারখানায় নিয়োগ করা হয়েছিল ওনার বন্ধু কি না এবং তাঁর বয়স ৬৫ বছর কি না। এর কারণ হ'ল কি? এর কারণ হ'ল ওনার নিজের কন্সটিটিউয়েনসিতে ২-১ টা ইনজিনিয়ারিং কারখানা আছে। চিনির কারখানায় বেআইনি ভাবে টেণ্ডার দেওয়া হ'ল।

[4-40—4-50 P.M.]

আমার কাছে দুটো চিঠির নম্বর আছে। একটির নম্বর হচ্ছে ৯১।৭৬-৪৯৭৭, আর একটি হচ্ছে ৯১।৭৬-৫৪৬৬। এই দুটো চিঠিতে ডিরেকটর কি মন্তব্য করেছেন দেখুন। তিনি ক্যাটাগোরিক্যালি বলেছেন, কারখানাটি হচ্ছে ধাপ্পাবাজ, এটা একটা চিট। বেলডাঙ্গায় অডিট রিপোর্ট-এ দেখা গিয়েছে যে, সেখানে একজন ঠিকাদারকে ১৮ লক্ষ ২৫ হাজার টাকার ঠিকাদারী দেওয়া হয়েছে। আমি ওঁকে অনুরোধ কয়ব, উনি বলুন যে এটা বে-আইনী ভাবে করেছেন। আজকের সংবাদপত্রে বিস্তারিতভাবে এই ব্যাপারে প্রবন্ধ আকারে খবর বেরিয়েছে, এটা কোন মিথ্যা কথা নয়, এটা সিরিয়াস ঘটনা। সংবাদপত্রে বেরিয়েছে, সেখানে লক্ষ লক্ষ কোটি টাকা চুরি হচ্ছে, নিজের লোককে এইভাবে টেণ্ডার পাইয়ে দেওয়া হয়েছে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য** :—আই· ডিনাই All these alligations.

( গোলমাল )

**শ্রীকমলকান্তি গুহ** :—স্যার, উনি পয়েন্ট অফ অর্ডারের নাম করে একটা মিথ্যা বিবরণ দিয়ে গেলেন, আর আপনি নীরবে বসে শুনছিলেন? আমি অবাক হয়ে যাচ্ছি।

ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ—He cannot tell me the name. উনি নামটা আসলে জানেন না।

মিঃ স্পীকার ঃ—আমি মাননীয় সদস্যদের কাছে বলছি, সুব্রতবাবু কয়েকদিন আগে বোস ইনষ্টিটিউট নিয়ে অনেকগুলো কাগজ দেখিয়ে বক্তব্য রেখেছিলেন। আমি কাগজগুলো চেয়েছিলাম, কিন্তু উনি আমাকে দেন নি। ইন ফিউচার কোন সদস্য যদি এরকম ভাবে বলেন এবং কাগজ আমাকে না দেন, তাহলে I will make it a principle আমি তখন কথাগুলোকে প্রসিডিংস থেকে এক্সপানজ করে দেব। আমি সুব্রতবাবুকে এখন বললাম, ভদ্রলোকের নামটা বলুন, কিন্তু উনি নাম উল্লেখ করলেন না।

( গোলমাল )

আপনারা বসুন। এটা দেখা যায়, অনেক সময় অনেক মেম্বার পয়েন্ট অফ অর্ডারের নাম করে বলতে চান, আমি তখন তাঁদের বলবার জন্য অনুমতি দিই। মাননীয় সদস্যদের কাছে রুলসের একটা বই আছে, তার মধ্যে বলা আছে কোনগুলি পয়েন্ট অফ অর্ডারের মধ্যে আসে এবং কোনগুলি আসে না। এগুলি আপনারা দেখে নেবেন। আপনারা এম. এল. এ., হাউসে বলবার অধিকার আপনাদের নিশ্চয়ই আছে, যেক্ষেত্রে নিয়মের মধ্যে আসে, সেক্ষেত্রেই আপনারা পরবর্ত্তীকালে দৃষ্টি আকর্ষণ করবেন। আমি ৪ বার সুব্রত বাবুকে বললাম, ভদ্রলোকের নামটা দিন, কিন্তু উনি তা দিলেন না।

( গোলমাল )

শ্রীযামিনীভূষণ সাহা ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে যখন বিতর্ক চলছিল, তখন সুব্রতবাবু "এই বানচোৎ চুপ কর" বললেন। এটা উইথড্র করতে হবে। মাননীয় সুব্রতবাবু একজন দায়িত্বশীল ব্যক্তি, পয়েন্ট অফ অর্ডার নিয়ে যখন কথা হচ্ছিল, তখন উনি এই মন্তব্য করেছেন।

এটার একটা প্রচেষ্টা হওয়া দরকার। স্যার, সুব্রতবাবু বললেন 'এই বানচোত চুপ কর'—এই কথা বলে গালাগালি দিলেন। স্যার, উনি যখন পয়েন্ট অব অর্ডার তুলছিলেন তখন দেব নারায়ণ বাবু তাতে প্রতিবাদ জানিয়েছিলেন। আমি মনে করি সুব্রতবাবু একজন দায়িত্বশীল ব্যক্তি তিনি তাঁকে "শালা বানচোত চুপ কর"

এই কথা বলেছেন। স্যার, আমি শুনেছি এইকথা সুব্রতবাবু বলেছেন। নয়েজ এ্যাণ্ড ইণ্টারাপশান।

মিঃ স্পীকার ঃ—আমি টেপ রেকর্ডার শুনবো, যদি ওই রকম কোন কথা পাই তবে সেটা এক্সপাঞ্জ করে দেব।

( গোলমাল )

**Mr. Speaker** :—I now call upon Shri Sambhu Charan Ghosh Education minister to move his motion on demand No. 34.

**DEMAND No. 34.**

**Major Heads :** 277—Education (Excluding Sports and Youth Welfare) 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)

**Shri Sambbu Charan Ghosh** :—I beg to move that a sum of Rs. 3,80,19,62,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "77—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture," and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)"

প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা

আমরা গভীরভাবে বিশ্বাস করি নিরক্ষরতা মানুষের জীবনে মস্ত বড় অভিশাপ। আমাদের দৃঢ় ধারণা, সর্বস্তরের শিক্ষাকে সুসংহত ও উন্নত না করে দেশকে কখনও প্রগতির পথে পরিচালিত করা যায় না। এই প্রত্যয়সিদ্ধ মনোভাব নিয়ে রাজ্যের প্রথম বামজোট সরকার বিগত পাঁচ বছর শিক্ষাক্ষেত্রে যে অভূতপূর্ব সাফল্য অর্জন করেছে আমরা তার গতি ও ধারাকে সাধ্যানুসারে শুধু অপ্রতিহতই রাখতে চাই তাই নয়—তাকে আরও সুসংবদ্ধ ও সুবিন্যস্ত করতে চাই। শিক্ষার অঙ্গনে আনীত স্বাভাবিক অবস্থাকে আরও উন্নত করতে চাই—শিক্ষার সার্বিক মানকে সর্বস্তরে উন্নততর করতে চাই। সেই দিকে আমাদের দৃষ্টিকে নিবদ্ধ রেখে রাজ্য সরকারের শিক্ষা পরিকল্পনা রচিত হয়েছে, বাৎসরিক ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

শিক্ষাখাতে ব্যয়বরাদ্দের পরিমাণ ১৯৭৬-৭৭ সালে যা ছিল তার তিনগুণের বেশী। এই ছয় বৎসরের মধ্যে বৃদ্ধি করে রাজ্য সরকার শিক্ষার প্রতি তার দৃষ্টিভঙ্গির এক উজ্জ্বল ও নজীরবিহীন দৃষ্টান্ত স্থাপন করেছে। কিন্তু আত্মসন্তুষ্টির কোন অবকাশ নেই। অনেক কিছুই এখনও করার আছে। রাজ্যের সকল শিক্ষক-শিক্ষার্থী-শিক্ষানুরাগী মানুষের সহযোগিতা, ও গঠনমূলক সমালোচনা আমাদের উৎসাহ যোগাবে, আমাদের চলার পথকে আলোকিত করবে—এ আত্মবিশ্বাস আমাদের আছে। মাননীয় সদস্যদের জ্ঞানগর্ভ আলোচনায় আমরা প্রভূত পরিমাণে উপকৃত হবো—নিশ্চিতভাবে এ আশা আমরা করি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন স্বাধীনতার পর সংবিধান রচনার সময় সংবিধানের স্থপতিগণ প্রারম্ভিক শিক্ষাকে সার্বজনীন করার আবশ্যিকতা সম্যক উপলব্ধি করে ১৯৮০ সালের মধ্যে ১৪ বৎসর বয়স পর্যন্ত সকল শিশুর জন্য শিক্ষা-প্রাপ্তির সুযোগকে সুনিশ্চিত করতে চেয়েছিলেন। কিন্তু বাস্তবতার মরুভূমিতে এই আশার কি নিষ্ঠুর অপমৃত্যু হয়েছে সে সম্বন্ধে মাননীয় সদস্যগণ অবহিত আছেন। প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করার দৃঢ় সঙ্কল্প থেকে তাই আমরা এক চুলও বিচ্যুত হতে পারি না। ১৯৮২-৮৫ সালের যবনিকা পাতের পূর্বেই যাতে আমাদের রাজ্যে সকল শিশুই শিক্ষা গ্রহণের সুযোগের আওতায় আসতে পারে তার জন্য এক দিকে যেমন নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কাজ চলতে থাকবে অন্যদিকে প্রথাবহির্ভূত শিক্ষাব্যবস্থা আরও সম্প্রসারিত করা হবে। ৯ থেকে ১৪ বৎসর পর্যন্ত শিশুদের জন্য প্রায় ৮ হাজারটি এ জাতীয় শিক্ষাকেন্দ্র রাজ্যে বিদ্যমান আছে এবং অতিরিক্ত কয়েক হাজার প্রথাবহির্ভূত শিক্ষাকেন্দ্র খোলার পরিকল্পনা আছে।

রাজ্যে প্রাথমিক বিদ্যালয় স্থাপন কালে কয়েকটি দিকের প্রতি বিশেষ লক্ষ্য রাখা হয়েছে এবং ভবিষ্যতেও হবে। শিক্ষায় অনগ্রসর অংশের মানুষ তপসিলী জাতি এবং উপজাতি অধ্যুষিত এলাকা, রাজ্যের পার্বত্য এলাকা, ধর্মীয় ও ভাষাগত সংখ্যালঘু মানুষের বসতিপূর্ণ স্থানে যাতে উপযুক্ত সংখ্যক বিদ্যালয় স্থাপিত হয় তার প্রতি নজর রাখার ব্যবস্থা হয়েছে। প্রথম শ্রেণীতে যে সকল শিশু ভর্তি হয় তার মধ্যে শতকরা ৬৫ জন পঞ্চম শ্রেণীতে উন্নীত হওয়ার পূর্বেই অধ্যয়ন থেকে বিদায় গ্রহণ করে—শিক্ষা সমীক্ষায় এই মর্মভেদী বিবৃতির কথা স্মরণে রেখে প্রাথমিক বিদ্যালয়-গুলিতে শিশুদের উৎসাহপ্রদানকারী প্রকল্পকে শক্তিশালী করার ব্যবস্থার কথা বলা হয়েছে। তাদের মধ্যে পোশাক বণ্টন, জলখাবার বিতরণ, শ্লেট, খাতা প্রভৃতি

দেওয়ার জন্য সর্বসাকুল্যে ৮ কোটি টাকার বরাদ্দের কথা উল্লেখ করা হয়েছে। পুষ্টি প্রকল্পে চলতি আর্থিক বৎসরে সর্বমোট ৩৬ লক্ষ শিশুকে আনার প্রস্তাব করা হয়েছে।

প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত রাজ্যের সকল বিদ্যালয়গুলিতে প্রয়োজনীয় সংখ্যক পাঠ্য বই বিনামূল্যে সরবরাহ করার এক বলিষ্ঠ সিদ্ধান্ত রাজ্য সরকারের অনন্যসাধারণ কৃতিত্ব। বাংলা ও নেপালী ভাষায় প্রাথমিক স্তরের সকল শ্রেণীর পাঠ্যপুস্তক সকলকেই ও হিন্দী এবং উর্দু ভাষায় প্রথম ও দ্বিতীয় শ্রেণীতে পাঠ্যপুস্তক দেওয়া হবে। প্রাথমিক স্তরের সকল শ্রেণীর সকল বই এবং অলচিকি হরফে সাওতালী ভাষায় কয়েকটি মুদ্রিত বই বণ্টনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এতে রাজ্য সরকারের বর্তমান আথিক বৎসরে প্রায় তিন কোটি টাকার মত ব্যয় হবে।

এটা সর্বজন স্বীকৃত যে, শিক্ষাক্রম ও পাঠ্যসূচীতে বিবর্তনশীল সমাজজীবনের সাথে সঙ্গতি রেখে এবং জাতীয়-আন্তর্জাতিক পরিসরে জ্ঞানবিজ্ঞানের অগ্রগতির দর্পণে প্রয়োজনীয় পরিবর্তন সাধন করা হয়। কিন্তু আমাদের রাজ্যে ১৯৫০ সাল থেকে একই পাঠক্রম ও পাঠ্যসূচী অপরিবর্তিত অবস্থায় চলতে থাকে।

প্রথম বামজোট সরকারের আমলে সকল স্তরের শিক্ষক-সংগঠনের প্রতিনিধি ও বিশিষ্ট শিক্ষাবিদগণ-সমন্বিত 'সিলেবাস কমিটি'-কে সম্প্রসারিত ও কার্যকরী করে পাঠক্রম ও পাঠ্যসূচীতে প্রয়োজনীয় সংস্কারসাধন ও আধুনিকীকরণের কাজ সম্পন্ন করা হয়। নুতন পাঠ্যসূচীর সাথে যুক্তিপূর্ণভাবে যাতে শিক্ষকগণ খাপ খাইয়ে নিতে পারেন তার জন্য প্রাথমিক বিদ্যালয়ের ৪০,০০০ শিক্ষকের জন্য উপযুক্ত কাজ সমাধা করা হয়েছে। বৎসর শেষে একটি মাত্র পরীক্ষার ফলা-ফলের উপর ভিত্তি করে বিরাট সংখ্যক শিশুকে একই শ্রেণীতে একাধিক বৎসর আবদ্ধ করে রেখে শিক্ষাক্ষেত্রে শিশুহননের যে সর্বনাশা প্রক্রিয়া এই রাজ্যে অব্যাহত গতিতে চলছিল তাকে বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। নিয়মিতভাবে সাময়িক ও সাপ্তাহিক নিরবচ্ছিন্ন মূল্যায়নের মধ্য দিয়ে শিশুর উৎকর্ষের মান বিচার করা, নির্ণয়ের সাথে সাথে শিশুর দুর্বলতাকে দুরীভূত করতে ব্যবস্থা নেওয়া, অভিভাবককে এসব ফলাফল নিয়মিতভাবে অবহিত করার মত এক বাস্তবসম্মত বৈজ্ঞানিক পরীক্ষাপদ্ধতি প্রবর্তনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং এ জন্য প্রয়োজনীয় নির্দেশিকা ও আনুষঙ্গিক উপকরণ বিদ্যালয়-সমূহে প্রেরণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

১৯৭৩ সালের প্রাথমিক শিক্ষা আইন সম্পূর্ণভাবে প্রয়োগ করা এখনও যায় নি, এটা নিশ্চতভাবে কোন গৌরবের কথা নয়। ১৯৮০ সালের সংশোধনীতে রাষ্ট্রপতির সম্মতি পেতে বিলম্ব হওয়ায় আইনের বিধি তৈরী হতে দেরী হয়। এখন বিধি প্রণয়নের কাজ প্রায় শেষ। অদূর ভবিষ্যতে উক্ত আইন অনুসারে জেলাস্তরে প্রাথমিক শিক্ষা পরিষদ ও রাজ্যস্তরে প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠিত হওয়ার আশা রাখি।

প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কোন দ্বিতীয় ভাষা নয়—একমাত্র মাতৃভাষা শিক্ষা দেওয়ার বলিষ্ঠ নীতি গ্রহণ করায় রাজ্যের সকল স্তরের শিক্ষক-শিক্ষানুরাগী মানুষের যে সমর্থন আমরা পেয়েছি তার জন্য আমরা কৃতার্থ বোধ করছি।

কিন্তু প্রাথমিক স্তরে শিক্ষার এখনও যে অনিবার্য সমস্যাগুলি প্রকট সে সম্পর্কে আমরা সম্পূর্ণভাবে সচেতন। বিদ্যালয়গৃহের সমস্যা, কোথাও কোথাও পাঠ্যপুস্তকের অভাব, শিক্ষকের সংখ্যার স্বল্পতা প্রভৃতি সমস্যা সম্পর্কে আমরা সজাগ। আর্থিক সীমাবদ্ধতার জন্যই মূলতঃ এইসব অসুবিধার সৃষ্টি। সকলের সহযোগিতায় এই অসুবিধাসমূহ আমরা দূর করতে কৃতসংকল্প।

মাধ্যমিক শিক্ষাস্তরে বিগত বামজোট সরকার পঞ্চম থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে ছাত্র-ছাত্রী নির্বিশেষে অবৈতনিক করে যে দৃষ্টান্তবিহীন দৃষ্টান্ত স্থাপন করেছে বর্তমান সরকার তাকে আরও সুসংহত করতে বদ্ধপরিকর। স্বল্প সময়ের মধ্যে শিক্ষার এই অগ্রগতির জন্য ছাত্রসংখ্যা স্বাভাবিকভাবেই বৃদ্ধি পেয়েছে। তার সঙ্গে সামঞ্জস্য রেখে বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা অনিবার্য হয়ে পড়েছে। চলতি আর্থিক বৎসরে সেদিকে দৃষ্টি দেওয়ার চেষ্টা হয়েছে।

এই স্তরে পঠন-পাঠনের উন্নতি সাধন ও বাস্তবানুগ করার জন্য পাঠক্রমের পরিবর্তনের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। নিয়মিতভাবে পরীক্ষা গ্রহণ ও ফলপ্রকাশের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের ভূমিকা সপ্রশংস উল্লেখের দাবী রাখে। পৌনে তিন লক্ষাধিক ছাত্র-ছাত্রীদের মাধ্যমিক পরীক্ষার সুষ্ঠু ব্যবস্থা করা এর অন্যতম কৃতিত্ব। এই সংস্থার নৈমিত্তিক প্রয়োজন মিটানোর জন্য এ বৎসর ৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। পর্ষদের পরিচালন ব্যবস্থা আইন অনুসারে সম্পূর্ণ গণতন্ত্রীকরণের কাজ পুরোপুরি সম্পূর্ণ করা যায় নি—এ জন্য নিশ্চিতভাবে দুঃখিত। মহামান্য কলকাতা হাইকোর্টের একটি নিষেধাদেশ থাকার জন্য এই কাজটি বিলম্বিত হয়েছে।

কোর্টের নির্দেশ অনুসারে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়ে আশা করি শীঘ্রই এই কাজ সমাধা করতে পারব।

উচ্চতর মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে উচ্চমাধ্যমিক পরিষদ ক্রমবর্ধমান ছাত্রসংখ্যার পরীক্ষাদির ব্যবস্থাপনায় যে নৈপুণ্যের পরিচয় দিয়েছে তা সন্দেহাতীতভাবে প্রশংনীয় মাধ্যমিক স্তর ও স্নাতক পর্যায়ের শিক্ষার সেতুবন্ধনকারী এই উচ্চতর মাধ্যমিক শিক্ষার পাঠক্রম বাস্তবমুখী ও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে পর্যালোচনার কাজ হাতে নেওয়া হয়েছে। রাজ্যের সকল শিক্ষক শিক্ষানুরাগী মানুষের সহায়তায় এই কাজ দ্রুত সম্পন্ন করার প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে।

শিক্ষাসংক্রান্ত নানাবিধ গবেষণামূলক কাজ সম্পাদন করা, শিক্ষাক্রম ও পাঠ্যসূচী তৈরী করতে স্বীয় ভূমিকা পালন করার জন্য রাজ্যের শিক্ষা গবেষণা ও শিক্ষণ পরিষদ ( এস সি ই আর টি ) স্থাপন ক'রে এক দীর্ঘদিনের প্রয়োজন মিটানো সম্ভব হয়েছে। একে আরও কার্যকরভাবে ব্যবহার করার জন্য কতকগুলি সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। কিন্তু একান্তভাবে এখনই এ ব্যাপারে আরও কিছু করা আবশ্যক।

প্রাথমিক শিক্ষাদান কার্যশেষে গৃহীত সিদ্ধান্তের উপর ভিত্তি ক'রে যাতে সুষ্ঠুভাবে চলতে পারে তার জন্য শিক্ষক-শিক্ষণ পাঠ্যক্রম ও ব্যবস্থাপনার নূতন উদ্যোগ গ্রহণ করা হয়েছে। কিছুদিন পর এ বৎসর থেকে পুনরায় শিক্ষক-শিক্ষণ শিক্ষা চালু করা হয়েছে।

রাজ্যে কারিগরী শিক্ষা ( টেকনিক্যাল )-র ব্যাপক প্রসারের জন্য এবং রাজ্যের প্রয়োজন মিটানোর দিকে দৃষ্টি রেখে প্রাথমিক স্তরের এই শিক্ষা যাতে বাস্তব-সম্মত হয় এবং শিক্ষার্থীগণ যাতে এই শিক্ষাদ্বারা কর্মজীবনে উপকৃত হতে পারেন সেদিকে প্রখর দৃষ্টি রেখে এই শিক্ষাব্যবস্থা পরিচালিত হচ্ছে।

মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে পাঠ্যক্রমের প্রয়োজনীয় সংস্কার সাধন ক'রে তাকে যতদূর সম্ভব যুগোপযোগী ক'রে গড়ে তোলা, শিক্ষার্থীর নিকট এই শিক্ষাকে অর্থবহ ক'রে উপস্থাপিত করা এবং মাদ্রাসার শিক্ষার সাথে যুক্ত শিক্ষক-শিক্ষাকর্মীদের দীর্ঘদিনের বঞ্চনার অবসানের ব্যবস্থা করা গেছে। নূতন নূতন মাদ্রাসা স্থাপন করার কাজও চলছে।

বিদ্যালয় পর্যায়ে খেলাধুলার উন্নতিবিধানের জন্য কতকগুলি সুনির্দিষ্ট প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। আমরা একান্তভাবে বিশ্বাস করি রাজ্যের ক্রীড়ার

মানকে উন্নত করতে হ'লে বিদ্যালয় পর্যায়ের প্রতি সর্বাপেক্ষা অধিক গুরুত্ব আরোপ করা প্রয়োজন।

প্রতিবন্ধী ও জড়বুদ্ধিসম্পন্ন শিশুদের প্রতি অত্যন্ত দরদপূর্ণ মনোভাব নিয়ে সমাজের অন্য সকলের সাথে যাতে তারা একাত্ম অনুভব করতে পারে সেদিকে প্রয়োজনীয় নজর দিয়ে এদের শিক্ষাবিস্তারের জন্য কতকগুলি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

রাজ্যের অসহায়, দুঃস্থ অথবা অনাথ শিশুদের লালন-পালন করা ও তাদের সুশিক্ষিত ক'রে গড়ে তোলার জন্য কয়েকটি প্রতিষ্ঠান কাজ ক'রে চলেছে। সরকার তার অর্থভাণ্ডার হতে এদের অনুদান মঞ্জুর করে। এই প্রতিষ্ঠানগুলি যাতে তারও সক্রিয় ভূমিকা নিতে পারে সেদিকে লক্ষ্য দেওয়া হয়েছে।

রাজ্যের দ্বিতীয় পে-কমিশনের সুপারিশ সরকার গ্রহণ করার পর অন্যান্য কর্মচারীদের সাথে রাজ্যের শিক্ষক-শিক্ষাকর্মিদের সুযোগ সুবিধা বৃদ্ধি হয়েছে। প্রচলিত বেতনের সাধারণভাবে প্রায় ৫০ শতাংশ এর ফলে বৃদ্ধি পেয়েছে। রাজকোষ হতে এ বাবত বৎসরে প্রায় তিন শত কোটি টাকা ব্যয় করা হচ্ছে—যার কোন নজীর ভারতের কোথাও আছে বলে জানা নেই। তথাপি একথা অনস্বীকার্য যে, এ ক্ষেত্রেও কতকগুলি বিশেষ অসুবিধা এখনও বিদ্যমান। কিছু বৈষম্য আছে সেগুলিকে দূরীভূত করার সাধ্যানুসারে চেষ্টা করা হবে। সরকারী ভাণ্ডার হতে অর্থের মঞ্জুরী হওয়া সত্ত্বেও কখনও শিক্ষক-শিক্ষাকর্মীদের বেতন পেতে দুঃখজনক বিলম্বের জন্য আমরা একান্তভাবে উদ্বিগ্ন। এর একটা সমাধান সূত্র বের করতে আমরা সচেষ্ট। অবসরপ্রাপ্ত শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগসুবিধা বিশেষ ক'রে পেনসন পেতে প্রয়োজনীয় কাগজপত্রের অভাবে বিলম্ব হয়—এবেদনা আমাদের আছে। তবুও এ বিষয়গুলিকে যথোচিত গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে। ১৯৮০ সালের এপ্রিল হতে ৯২০টি পেনসন আবেদনের মধ্যে ৬১২টি মঞ্জুর করা গেছে।

অতি দ্রুত সম্প্রসারিত শিক্ষার সঠিক ব্যবস্থাপনা, প্রশাসন ও পরিদর্শনের ক্ষেত্রে কিছু শূন্যতা হয়ত থাকতে পারে। সারাদেশে এই বাবত ব্যয়ের পরিমাণ যেখানে মোট বরাদ্দের শতকরা ৩ ভাগ আমাদের রাজ্যে শিক্ষার প্রসাশনিক খাতে সেখানে শতকরা মাত্র ১ ভাগ। শিক্ষা প্রশাসনকে প্রয়োজন অনুসারে আরও শক্তিশালী করার জন্য আমরা উদ্যোগ গ্রহণ করছি।

**গ্রন্থাগার**

বামফ্রন্ট সরকারের শিক্ষানীতিরই অঙ্গীভূত হচ্ছে গ্রন্থাগার উন্নয়ন পরিকল্পনা। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, এই রাজ্য বিগত ১৯৭৭ সাল থেকে গ্রন্থাগার উন্নয়নের ক্ষেত্রে উল্লেখযোগ্য ভূমিকা পালন করে আসছে। গ্রন্থাগারকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য ১৯৭৯ সালে যে গ্রন্থাগার আইন তৈরী হয়েছিল সেই আইনের কিছু দ্ব্যর্থবোধক শব্দের ব্যাখ্যা করে "পশ্চিমবঙ্গ সাধারণ পাঠাগার (সংশোধনী) আইন, ১৯৮২" সম্প্রতি অনুমোদিত হয়েছে। গ্রন্থাগারগুলিকে সুষ্ঠুভাবে পরিচালনা ও উন্নয়নের জন্য একটি গ্রন্থাগার অধিকার গঠন করা হয়েছে এবং রাজ্যস্তরে রাজ্য গ্রন্থাগার সংসদ নামে উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে।

১৯৮০-৮১ সাল পর্যন্ত সরকার পোষিত ১,৭৭৬টি আঞ্চলিক/গ্রামীণ/প্রাথমিক গ্রন্থাগার, ৯৮টি মহকুমা/শহর গ্রন্থাগার, ১৬টি জেলা গ্রন্থাগার এবং ১০টি সরকারী গ্রন্থাগার ছিল। ১৯৮১-৮২ বর্ষে এ পর্যন্ত আরও ২০টি শহর গ্রন্থাগার এবং ৫০০টি গ্রামীণ/প্রাথমিক গ্রন্থাগারের অনুমোদন দেওয়া হয়েছে। সম্প্রতি কলকাতা নগর গ্রন্থাগারে সাধারণ পাঠকক্ষ ও শিশুবিভাগ সাধারণের জন্য আনুষ্ঠানিকভাবে উন্মুক্ত করে দেওয়া হয়েছে। আত্মসন্তুষ্টির কারণ না থাকলেও মাননীয় সদস্যদের অবহিত করাতে চাই যে, প্রতিটি গ্রন্থাগারের সঙ্গে শিশুবিভাগ খোলার পরিকল্পনা নিয়ে আপাততঃ৮০৭টি গ্রন্থাগারের বাড়তি ৪২.৫২ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। শিশুবিভাগ খোলার এইরূপ পরিকল্পনা ভারতবর্ষের আর কোন রাজ্যে ইতিপূর্বে হয়েছে বলে মনে হয় না।

বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ, পশ্চিমবঙ্গ সাধারণ গ্রন্থাগার কর্মচারী সমিতি এবং পশ্চিমবঙ্গ প্রকাশক ও পুস্তক ব্যবসায়ী সমিতির সঙ্গে যৌথভাবে ১৯৮২ সালের জানুয়ারী মাসে দ্বিতীয় বইমেলা সংগঠিত হয়েছে। এই মেলা গ্রন্থাগার উন্নয়নের ক্ষেত্রে সরকার গ্রন্থাগার ও প্রকাশকদের পারস্পরিক সহযোগিতার হাত সম্প্রসারিত করতে সাহায্য করেছে। বিগত এই মেলা থেকে প্রায় ১৩ লক্ষ টাকার (অতিরিক্ত অনুদান ৩ লক্ষ টাকা সহ) বিভিন্ন বিষয়ক গ্রন্থ কিনে গ্রন্থাগারগুলিকে দেওয়া হয়েছে। এ ছাড়া বিভিন্ন বিষয়ে রুচিসম্মত ও চিরায়ত গ্রন্থের এমন একটি তালিকা পুস্তক আকারে সরকারী ব্যয়ে প্রকাশ করা হয়েছে যা গ্রন্থাগারের একটি মূল্যবান সম্পদ হিসাবে বিবেচিত হওয়ার যোগ্য।

গ্রন্থাগার কর্মীদের কথাও চিন্তা করে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে তাঁদের আমরা যতটা সম্ভব মাইনে বাড়াবার চেষ্টা করেছি, যদিও প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়।

এখনও অনেক সমস্যা তাঁদের রয়ে গেছে। বিশেষ করে অবসরগ্রহণের বয়স অতিক্রম করে গেছেন এমন কর্মীদের এবং যাঁরা অবসরগ্রহণের মুখে তাঁদের অবসরকালীন সুযোগসুবিধা দনের ব্যাপারে অনেক অসুবিধা রয়ে গেছে। সেগুলি দূরীভূত করার চেষ্টা চলছে।

বর্তমানে এই দপ্তরের ব্যয়ের পরিমাণ আগের চেয়ে অনেকগুণ বেড়েছে। ১৯৮০-৮১ সালে এই দপ্তরে উন্নয়নখাতে ব্যয় হয়েছিল ২.৭৯ কোটি টাকা। ১৯৮১-৮১ সালে ব্যয়ের পরিমাণ ১.৯৫ কোটি টাকা। বর্তমান বৎসরে গ্রন্থাগার উন্নয়নের পরিকল্পনা পূর্বের মতই অব্যাহত রাখার চেষ্টা চলছে।

### বিশ্ববিদ্যালয়

উচ্চশিক্ষার ক্ষেত্রে বিশ্ববিদ্যালয় ও বর্তমান মহাবিদ্যালয়ের উন্নতিবিধানই আমাদের প্রধান লক্ষ্য। বর্তমান শিক্ষায়তনের কার্যধারার সমন্বয় সাধন এবং নতুন শিক্ষায়তনের উন্নতিবিধান ও নতুন পাঠ্যক্রম প্রবর্তনের প্রতি আমরা যথেষ্ট লক্ষ্য দিয়েছি।

বিশ্ববিদ্যালয়ের উন্নতিবিধানের জন্য মঞ্জুরী কমিশনের দেয় সাহায্যের পরিমাণ বিশ্ববিদ্যালগুলির প্রয়োজনের তুলনায় অনেক কম। ষষ্ঠ পরিকল্পনায় সাহায্যের পরিমাণ মঞ্জুরী কমিশন এখনও নির্ধারন করেন নাই এবং মঞ্জুরী কমিশনের পরিদর্শক গোষ্ঠী এখনও বিশ্ববিদ্যালয়গুলি পরিদর্শন করেন নাই। এমতাবস্থায় আমরা বিশেষ অসুবিধার মধ্যে পড়েছি এবং আনুপাতিক সাহায্য বাবদ রাজ্যসরকারের দেয় সাহাযোর পরিমাণ ধারণামূলক। ১৯৮১-৮২ সালে বিশ্ববিদ্যালয়গুলির পোষণের জন্য পরিকল্পনা বহির্ভূতখাতে সমস্ত ব্যয়ভার আনুমানিক ১৫ কোটি ৩৮ লক্ষ টাকা রাজ্যসরকারকে বহন করতে হয়েছিল। এ ছাড়াও উন্নয়নখাতে ১ কোটি ৫০ লক্ষ টাকা রাজ্য সরকার বিশ্ববিদ্যালয়গুলিকে দিয়েছেন। মঞ্জুরী কমিশনের হ্রাসমান সাহায্যের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের পক্ষে প্রতিশ্রুত ব্যয়ভার বহন কষ্টসাধ্য হয়ে পড়েছে।

বিশ্ববিদ্যালয়গুলি ষষ্ঠ-বার্ষিক পরিকল্পনায় মঞ্জুরী কমিশনের সাহায্যের পরিমাণ ১৫ কোটি ৭৬ লক্ষ টাকা ধার্য করেছিলেন। কিন্তু মঞ্জুরী কমিশন ৬টি বিশ্ববিদ্যালয়ের জন্য অনুদানের পরিমাণ ৪ কোটি ৫০ লক্ষ টাকা ধার্য করেছেন। মঞ্জুরী কমিশনের পরিদর্শনে কাজ ত্বরান্বিত করার জন্য এবং রাজ্য বিশ্ববিদ্যালয়গুলির ষষ্ঠ বার্ষিক পরিকল্পনায় সাহায্যের পরিমাণ নির্ধারণের জন্য আমি মঞ্জুরী কমিশনের কর্তৃপক্ষের সঙ্গে সাক্ষাৎ করেছি

মঞ্জুরী কমিশনের সাহায্যের পরিমাণ বাড়ানোর জন্য মঞ্জুরী কমিশনকে অনুরোধ করা হয়েছে। মঞ্জুরী কমিশনের অনুদানরূপে দেয় সাহায্য পাওয়া না গেলে বিশ্ববিদ্যালগুলির উন্নতি বিপুলভাবে ব্যাহত হবে, এমনকি যেসব উন্নয়ন প্রকল্প গ্রহণ করা হয়েছে সেগুলিও অসমাপ্ত থেকে যাবে।

১৯৮১ সালে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপন করা হয়েছে এবং উপাচার্য নিয়োগ করা হয়েছে। বিশ্ববিদ্যালয়ের নির্মীয়মান অবস্থায় প্রাথমিকভাবে যেসব বিষয়ের প্রয়োজন যেমন ভূমি অধিগ্রহণ, অস্থায়ী অফিস স্থাপন, পরিষদ পাঠ্যসূচীর গঠন, কমিটি গঠন, বিশ্ববিদ্যালয়ের জন্য নকশা অঙ্কন প্রভৃতির জন্য ভবতোষ দত্ত কমিটির প্রতিবেদন অনুসারে অগ্রাধিকারের ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রাথমিক পর্য্যায়ে আর্থিক ও অন্যান্য অসুবিধার জন্য এইসব বিষয়ে ব্যবস্থা গ্রহণে কিছু দেরী হয়েছে। কিন্তু ইতিমধ্যেই বিশ্ববিদ্যালয়ের জন্য ভূমি অধিগ্রহণ করা হয়েছে, বিশ্ব-বিদ্যালয়ের নকশা তৈরীর কাজ শুরু হয়েছে। পরিষদ ও পাঠ্যসূচীর জন্য কমিটি গঠন করা হয়েছে ; তৈয়ারী করা ও মহাবিদ্যালয়গুলির অনুমোদন দেওয়া বিষয়টি গ্রহণ করা হয়েছে। আশা করা যায় যে ১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষ থেকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠন, পরীক্ষাগ্রহণ এবং মহাবিদ্যালয়গুলির অনুমোদনের কাজ আরম্ভ করা যাবে।

রাজ্য সরকার শিক্ষকদের গুণগত উৎকর্ষের স্বীকৃতির জন্য ১৯৮১-৮২ সাল থেকে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে গুণগত উৎকর্ষে পদোন্নতির প্রস্তাবটি গ্রহণ করেছেন। এছাড়াও, প্রবীণ ও অভিজ্ঞতাসম্পন্ন শিক্ষকদের পদোন্নতির বাধা দূর করার জন্য একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

১৯৮২-৮৩ সালে বিশ্ববিদ্যালয়গুলির পোষণের জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে ১৬ কোটি টাকা এবং উন্নয়ন প্রকল্পগুলির সাহায্যের জন্য পরিকল্পনা খাতে ৭৫ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে। অবশ্য বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উন্নতির জন্য ২০ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে।

১৯৮১ সালে যাদবপুর বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়গুলির জন্য পুরাতন আইনের পরিবর্তে নূতন আইন প্রবর্তন করা হয়েছে। এইসব বিশ্ববিদ্যালয়গুলির নির্বাচনসংক্রান্ত বিধিগঠনের কাজ শেষ হয়েছে বা শেষ হতে চলেছে এবং বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন পরিষদের নির্বাচনের বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে

বিভিন্ন পরিষদের নির্বাচনের কাজ একরকম শেষ হয়েছে। এই বিশ্ববিদ্যালয়ের বর্তমান বিধিগুলির পর্য্যালোচনা করা হয়েছে এবং এই পর্য্যালোচনার কাজ শেষ হবার পর বিশ্ববিদ্যালয়ের নতুন আইন চালু করা হবে।

**মহাবিদ্যালয়**

১৯৮১-৮২ সালে পশ্চিমবাংলায় ১০টি জেলায় ১৩টি নতুন মহাবিদ্যালয় স্থাপন করা হয়েছে। এর মধ্যে ৪টি মহিলাদের জন্য এবং ৯টি সহশিক্ষামূলক।

দ্বিতীয় পে-কমিশনের সুপারিশ অনুযায়ী বেসরকারী মহাবিদ্যালয়সমূহের অ-শিক্ষক কর্মচারীদের নতুন বেতনক্রম ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে চালু করা হয়েছে।

বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের মেস এবং ছাত্রাবাস কর্মচারীদের জন্যও ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে বেতনক্রম চালু করা হয়েছে।

বেসরকারী মহাবিদ্যালয়ের অ-শিক্ষক কর্মচারীদের অবসরকালীন ভাতা দেওয়ার বিধি গঠন করা হয়েছে।

বেশ কয়েকটি মহাবিদ্যালয়ে বিশেষভাবে অনুন্নত এলাকায় অবস্থিত মহাবিদ্যালয়গুলিতে নতুন পাঠ্যক্রম ( অনার্স ও পাশ ) অনুমোদন করা হয়েছে।

**কারিগরি মহাবিদ্যালয়**

কারিগরি শিক্ষার ক্ষেত্রে পর্যায়ক্রমে উন্নতির কার্যসূচী গ্রহণ করা হয়েছে। হাওড়ার বঙ্গীয় কারিগরি মহাবিদ্যালয়ে গণন বিজ্ঞানে ও প্রযুক্তি বিদ্যায় ৪ বছরের স্নাতক পাঠ্যক্রম চালু করা হয়েছে। এই পাঠ্যক্রমে ছাত্রগ্রহণের সংখ্যা ২০। জাতিসঙ্ঘের সহায়তায় কলিকাতার লেদার টেকনোলজি মহাবিদ্যালয়ের সার্বিক উন্নয়নের একটি প্রস্তাব সরকার অনুমোদন করেছেন।

১৯৮১-৮২ শিক্ষাবর্ষে আসানসোল পলিটেকনিকে ধাতুবিদ্যার একটি নতুন ডিপ্লোমা পাঠ্যক্রম চালু করা হয়েছে।

পশ্চিম দিনাজপুরের রায়গঞ্জে একটি পলিটেকনিক স্থাপন করা হয়েছে। এখানে কৃষি প্রযুক্তিবিদ্যায়, অটোমোবাইল প্রযুক্তিবিদ্যায় এবং পূর্ত প্রযুক্তিবিদ্যায় ডিপ্লোমা পাঠ্যক্রম পড়ান হয়।

কলিকাতার লবণহ্রদ নগরীতে একটি নতুন কারিগরী মহাবিদ্যালয় স্থাপনের

প্রস্তাবটি এবং জলপাইগুড়ি কারিগরি মহাবিদ্যালয়ের বৈদ্যুতিক এবং গণন বিজ্ঞানের পাঠ্যক্রম চালু করার প্রস্তাবটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

কলকাতার উইমেন্স পলিটেকনিকে ঔষধ সংক্রান্ত ও মহাকরণিক পাঠ্যক্রম প্রবর্তনের প্রস্তাব, কোল ইণ্ডিয়া লিঃ সহায়তায় আসানসোল পলিটেকনিকে খনিবিদ্যাবিষয়ক পাঠ্যক্রমের উন্নতির প্রস্তাব এবং বিড়লা ইনষ্টিটিউট অব টেকনোলজিতে বৈদ্যুতিক পাঠ্যক্রম চালু করার প্রস্তাব সরকার বিবেচনা করছেন।

**নেতাজী ইনস্টিটিউট ফর এশিয়ান স্টাডিজ**

১৯৮০ সালের জানুয়ারি মাসে নেতাজী ইনষ্টিটিউট ফর এশিয়ান স্টাডিজ স্থাপন করা হয়েছে। ১৯৮১ সালের ডিসেম্বর মাস থেকে এই ইনষ্টিটিউটের কাজ আরম্ভ হয়েছে। প্রশাসনিক ও পঠন-পাঠন সংক্রান্ত পদে নিয়োগ করা হয়েছে। এশিয়া মহাদেশের জীবন ও সংস্কৃতি সম্বন্ধে গবেষণার উন্নতির জন্য ক্রমিক কর্মসূচী গ্রহণ করা হয়েছে। এই কর্মসূচী পর্যালোচনার কাজ দক্ষ লোকের উপর দেওয়া হয়েছে; এই ব্যক্তিরা সমাজ ও রাষ্ট্রনীতি, আন্তর্জাতিক রাজ্যনীতি, অর্থনৈতিক সহযোগিতার বিষয়ে, পরিবেশ বিদ্যা ও জাতিগত ভাষাবিদ্যায় পারদর্শী। দক্ষিণপূর্ব এশিয়ার রাজনৈতিক, অর্থনৈতিক এবং কূটনৈতিক পটভূমিকায় পরিবর্তনের ক্ষেত্র বিষয়ে আলোচনার জন্য ১৯৮২ সালের জানুয়ারি মাসে এই ইনষ্টিটিউট একটি আন্তর্জাতিক আলোচনাসভার ব্যবস্থা করেন। আশা করা যায় যে গবেষণা ও আলোচনা সভার বিবরণী শীঘ্রই প্রকাশিত হবে।

**সরকারী দলিলপত্রাদির সংরক্ষণাগার**

ঐতিহাসিক এবং প্রশাসনিক গুরুত্বপূর্ণ দলিলপত্রাদির রক্ষণাবেক্ষণের জন্য রাজ্য সংরক্ষণাগারে স্থানের সঙ্কুলান না হওয়ায় রাজ্য সরকার একটি নূতন বাড়ী তৈরীর সিদ্ধান্ত নিয়েছেন। ১১ লক্ষ টাকা ব্যয়ে ২½ বিঘা জমি ইতিমধ্যে দখল করা হয়েছে। স্বাধীনতা সংগ্রাম সম্বন্ধে অত্যন্ত প্রাচীন এবং গুরুত্বপূর্ণ দলিল প্রকাশনের একটি প্রধান কর্মসূচী বর্তমান আর্থিক বছরে গ্রহণ করা হয়েছে। এই প্রকাশন ইতিহাস সম্পর্কে গবেষণাকারীদের অশেষ উপকারে আসবে এবং আশা করা যায় যে এই বছরের শেষে এই প্রকাশনের কাজ সমাপ্ত হবে।

১৯৮২ সালের ডিসেম্বরেরর শেষ থেকে ঐতিহাসিক দলিলপত্রাদির আঞ্চলিক প্রদর্শনীর কার্যসূচী শিক্ষাবিভাগ নিয়েছেন। এই প্রদর্শনীতে অংশ নেবার জন্য

পূর্ব ভারতের বিভিন্ন রাজ্যকে নিমন্ত্রণ করা হয়েছে এবং এই প্রদর্শনী জনগণের মধ্যে জাতীয় ও ঐতিহাসিক সচেতনতা আনতে সাহায্য করবে।

**বয়স্ক শিক্ষা**

বর্তমানে ৫৮টি অঞ্চলে রাজ্য এবং কেন্দ্রীয় পরিকল্পনায় ২৯টি বয়স্ক শিক্ষা কেন্দ্র কাজ করছে। রাজ্য সরকার ৩০টি অঞ্চলের জন্য অতিরিক্ত ১৫টি শিক্ষাকেন্দ্র অনুমোদন করেছিলেন। বর্তমান আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার একটি মাত্র কেন্দ্র অনুমোদন করেছেন এবং এ রাজ্যে বয়স্ক শিক্ষা কেন্দ্রের জন্য অতিরিক্ত সাহায্য দিতে অস্বীকার করেছেন।

**বিবিধ**

যে সমস্ত সাংবাদিক ও লেখক পঞ্চান্ন বছর অতিক্রম করেছেন এবং যাঁদের জীবিকা নির্বাহের যথোপযুক্ত সংস্থান নেই, তাঁদের ভাতা দেবার জন্য ১৯৮১-৮২ সালে তিন লক্ষ সাতাশ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ২১০ জনেরও বেশী লোককে বর্তমান বছরে মাসিক ১০০ টাকা থেকে ৫০০ টাকা পর্যন্ত ভাতা মঞ্জুর করা হয়েছে।

বাংলা ভাষায় স্নাতকোত্তর স্তরে বিভিন্ন বিষয়ে পাঠ্যপুস্তক প্রণয়ন, বিতরণ ও বিক্রয়ের দায়িত্ব রাজ্য পুস্তক পর্ষদের উপর ন্যস্ত করা হয়েছে। ১৯৮১-৮২ সালে চব্বিশটি নূতন পুস্তক প্রকাশিত হয়েছে। বর্তমান বছরে অধিক সংখ্যায় পুস্তক প্রকাশনের প্রস্তাব আছে। বিজ্ঞান ও গণিত বিষয়ে দুইটি ত্রৈমাসিক পত্রিকা প্রকাশিত হচ্ছে।

হরপ্রসাদ শাস্ত্রী রচনাবলীর দ্বিতীয় খণ্ড ইতিমধ্যেই পর্ষদ প্রকাশ করেছে। রাখালদাস বন্দ্যোপাধ্যায় এবং অমূল্যচরণ বিদ্যাভূষণের রচনাবলী প্রকাশনের কাজে অনেক অগ্রগতি হয়েছে।

যতীন্দ্রনাথ বাগচী রচনাবলীর প্রকাশনের কাজ এই বছরে গ্রহণ করা হবে।

১৯৮২ সালে রবীন্দ্রস্মৃতি পুরস্কার এবং বঙ্কিমস্মৃতি পুরস্কার দেওয়া হয়েছে। ১৯৮১ সালের ২৯-এ সেপ্টেম্বর পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের জন্মদিনে বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার দেওয়া হবে।

উর্দু অ্যাকাডেমির কার্যধারা বাধাহীন করার জন্য একে স্বশাসনিক মর্যাদা দেওয়া হয়েছে।

রবীন্দ্র রচনাবলীর দ্বিতীয় খণ্ড প্রকাশিত হয়েছে, আশা করা যায় ১৯৮২-৮৩ সালে আরও দু'টি খণ্ড প্রকাশ করা যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিকা শেষে ব্যয়বরাদ্দের প্রস্তাবটি সভায় বিবেচনার জন্য উপস্থাপন করছি।

**শ্রীকমলকান্তি গুহ :** আমরা গোলমালের জন্য শিল্পমন্ত্রীর বক্তব্য শুনতে পাইনি। আমি অনুরোধ করবো শিল্পমন্ত্রী যেন তাঁর বক্তব্যটি বলেন।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমি সুব্রতবাবুকে জিজ্ঞাস করেছি যে ভদ্রলোকের নাম বলুন। ভদ্রলোকের বেতন ২৮০০ টাকা এবং আমি নাকি সেটাতে সই করেছি। আমি এটা সম্পূর্ণভাবে ডিনাই করি। কোন ব্যক্তিকে ২৮০০ টাকা বেতন দিতে হলে এবং ৬৫ বছর বয়স্ক হলে তাকে এ্যাপ্রুভ করার অধিকার আমার নেই, ক্যাবিনেটের এ্যাপ্রুভ্যাল ছাড়া। সুতরাং এটি সম্পূর্ণভাবে অসত্য কথা। উনি যে কোথা থেকে আনলেন খবরটি সেটা আমি বুঝতে পারলাম না।

**ডাঃ জয়নাল আবেদিন :** On what rule you have allowed হতে পারে না। ওঁকে কোন্ আইনে বলতে দিলেন ?

**Dr. Kiron Choudhury :** Mr. Speaker Sir, In a welfare state compared to the increase in police budget, the education budget is normally expected to increase in a geometrical progression. By that token since Rs. 9 crores have been allotted to the police budget here the education budget should have been increased by Rs. 256 crores. But, unfortunately, only Rs, 42 crores have been allotted. But there has been a jugglery, almost a magicians jugglery in the figures. If you turn to the allocation made with regard to the education of the University, you will find that assistance to non-technical subjects to the University.

**মিঃ স্পীকার :** আপনি ২টি গ্রান্ট একসঙ্গে মুভ করুন।

**Demand No. 31**

Major Head : 276—Secretariat-Social and Community Services

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,17,70,000 be granted for

expenditure under Demand No. 31, Major Head : "276-Secretariat-Social and Community Services".

**Demand No. 35**

Major Head : 279-Scientific Services and Research

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research."

[ 4-50—5-00 P.M. ]

**শ্রীসুব্রত মুখার্জি ঃ** মিঃ আর. এস. গিল. কন্‌সালট্যাণ্ট ইঞ্জিনিয়ার।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ওকে চীফ ইঞ্জিনিয়ার নয়, কনট্রাকটার হিসাবে এ্যাপয়েণ্ট করা হয়েছিল। চীফ একজিকিউটিভ অফিসার এ্যাপয়েণ্ট করেছিলেন মেসিনারীগুলি সম্পর্কে এ্যাডভাইস দেবার জন্য। সেই ভদ্রলোক সম্পর্কে বোর্ড বলে ভুল করেছে—এটা দেওয়া উচিত নয়। চীফ একজিকিউটিভ অফিসার বোর্ডে বলেন যে তিনি ওয়ার্ক কমপ্লিট করতে পারেন নি তারজন্য তাঁকে টাকাও দেওয়া হয়নি। সেজন্য এ্যাপয়েণ্টমেণ্টের কোন প্রশ্ন নেই। ২৮০০ টাকার ইঞ্জিনিয়ারকে এ্যাপয়েণ্টমেণ্ট দিতে গেলে আমার ডিপার্টমেণ্ট থেকে প্রোসেস হয়ে আসে এবং তিনি যদি ৬৫ বছর বয়সের হন তাহলে ক্যাবিনেটের অনুমতি নিতে হয়।

**শ্রী আবদুস সাত্তার ঃ** তিনি স্বীকার করলেন এ্যাপয়েণ্টমেণ্ট দিয়েছি। তাঁর জন্ম ১৯১৭ সালের ১লা সেপ্টেম্বর।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** একজন কনট্রাকটার হিসেবে এ্যাপয়েণ্ট করা হয়েছিল। চীফ ইঞ্জিনিয়ার ইজ এ সেপারেট থিং।

**Mr. Speaker :** No, Dr. Kiron Choudhuri.

**Dr. Kiron Choudhuri :** Sir, I again refer to my point where I left. Sir, as I was saying, in connection with the jugglery of the figures with regard to the non-technical expenditure, an amount of Rs. 16 lakhs has been allotted.

But an amount of Rs. 13 lakhs has been cut out and an amount of Rs. 16 lakhs. The net result is that an amount of Rs. 3 lakhs has

been added. Now from a cursory glance it will appear that it has been placed on various items of expenditure on primary education and in regard to inspection an amount of Rs. 7 lakhs has been cut out. There is a reduction of Rs. 3 lakhs from teacher's training and Rs. 10 lakhs from Tribal area sub-plan. Total comes to Rs. 20 lakhs. Regarding secondary teachers training I would way that teachers are a very important aspect of education. But 21 lakhs have been cut out of Teachers Training. There is a reduction of Rs. 2 lakhs from tribal sub-plan. The total amount of cut out Secondary education comes to 23 lakhs. I find in the statement presented here by the Minister-in-charge of Education that an amount of Rs. 24 lakhs has been cut out, of adult education. Then as regards other expenditure an amount of Rs. 75 lakhs which was meant for more accommodation of teachers and students as also tiffin charges and all that, has been cut out. Then with regard to technical education, engineering etc. an amount of Rs. 55 lakhs from polytechnic, Rs. 53 lakhs from engineering and with recuction from other expenditure a total amount of Rs. 1 crore 18 lakhs has been cut out. Thus to put it very mildly the Education Budget is hopelessly disappointing and regressive.

Sir, the Govt. have no educational planning worth the name—no educational policy, save and except, political aggrandisement of educational institutions. They profess one thing but practise something else. They profess the establishment of a classless, society and an egalitarian society. But they contribute to the rise of an elitist section among our growing generation. You all know, Sir, English has been abolished at the primary level and in such schools the children of the commoners the sons and daughters of Tom, sick and Hery would read. Sir, as you know, the children reading in such schools are the most unfortunate section of the society. But the more fortunate section of the not excluding many of those of my friends of the Left-Front, read in the English medium schools or in schools where English is taught at the primary level. The result will be the rise of two classes of citizens—one privileged and another non-privileged because those who will pass their primary examinations from such schools without any learning of English language will be no match for their counterparts

reading in English medium schools or schools teaching English in primary section. While the students reading in non English schools will start ABC in Class-V and at best learn cows and horses, their counterparts will write essays on cows and horses.

[5-00—5-10 P.M.]

In a democratic set up sons of peasants and labourers should not be a wonder if we find them as engineers and professors or as doctors but they will be shut out now as a result of the faulty policy pursued by the Government. Now the name of Rabindranath Tagore has been brought in here, but most unfortunately it appears that either the Government have purposely kept out the facts on Rabindranath or have not addressed themselves to the details of the life and work of Rabindranath In one seminar organised by International Education Fellowship which was established in 1921 Rabindranath Tagore had referred to this matter —the mother tongue—as mother's milk. This was done in its Indian session in February, 1936. Rabindranath Tagore was then the President of the Bengali Section and in his Presidential Address he said that 'mother tongue is mother's milk' meaning thereby that the medium of instruction should be mother tongue. He never said that English should not be taught at the primary stage. Had it been so he would not have read English during his boyhood. If you just go through his career you will find that he first got admitted in the Oriental Seminary where English was taught. Then he got admitted into the Normal School—and then he got admitted to the Bengal Academy an Anglo-Indian school. After that for a few months he did not receive any school education. For some time he was in Dalhousie as also in Amritsar. Then he came back to Calcutta and he got admitted to the Normal School. Then he got admitted to the St. Xavier's and there ended all of it in 1875. It was at the age of 13 he translated Macbeth into Bengali language. Rabindranath Tagore was responsible for writing seven Readers in English. Had he been against English teaching in the primary stage he would not have written these books for the primary stage and what Acharya Brojendranath

wrote to Rabindranath is this "এই ইংরাজী শিক্ষা বিষয়েও আপনি পথ প্রদর্শকের কার্য করিয়াছেন।"

Now you come to the conclusion whether Rabindranath Tagore was against teaching of English at the primary stage. Sir, Govt. have also done away with class tests. I just heard a few minutes back that there would be a continuous process of examination but that is not an easy job. Even a highly sophisticated system cannot just afford to go in for a continuous assessment in detail. It is not possible. It is possible only in the case of English medium schools but that also requires a few years' training for the teachers and the taught. Various topics, books and other instruments require to be introduced before. you can put this into reality, into execution. Abolition of examinations and making automatic promotion automatic will stifle the spirit of competition among the students. As a result those who are proficient will become deficient and those who are deficient will become dullards. Ultimately you will find that there will be two bottlenecks—at the time of admission into Class V and at the time of promotion to Class VI and there will be more numerous drop-outs at these two stages than at present.

The Government will, however have one satisfaction of telling the people that during their regime the percentage of literacy has increased. After all, these drop-outs will be in a position to write their names in bold Bengali letters however mistaken the spelling may be, but they will claim to be literates, and that will not be treated as functional literacy. They will not be in a position to understand the news papers properly and the sons of peasants will not understand by reading the pamphlets as to how fertiliser is to be used. This is the situation. Sir, now I am coming to the secondary education. What is happening there? Outside political elements are running the whole administration and non-conformist teachers are being held at ransom and are being intimidated, co-erced, put under duress, assaulted and killed. Eighteen headmasters and teachers had been killed within the last few years. One Shri Sunil Modi, a teacher of Panchkahania School at Gopiballavpur had been killed on the 10th July last. His body was dismembered into 25 parts. That is probably the West Bengal variety of cultural revolution.

*Further, 57 teachers had been assaulted, both within and outside* the schools. Salaries of eight teachers had been stopped on filmsy ground, mostly political. Extensions were granted or rejected on political considerations. There is no academic atmosphere, there is no discipline in most of the schools. Sir, this is the situation to-day. You have already heard a lot about Ramkrishna Mission School at Purulia and I do not want to dialate on that. But there is another school which has gone into ruins because of infiltration of politics there. Sir, Sailendra Sarkar Vidyalaya in North Calcutta—was a very important School one day—its Rector, a National Teacher, Shri Jyotiprakash Mitra has been ousted from the Managing Committee and was assaulted. The School has no Managing Committee at the moment and it is now being run by an Administrator whose job is to lord it over. There, one section of the teachers has been set against another and the school has been turned into a shambles. Guardians have become nervous and out of 1200 students, now we find there are only 400 students in the school. Sir, this is the situation and we want to know why this has happened.

Sir, the Government have started a propaganda that West Bengal is the only State where school teachers have been getting a decent salary scale but it is not true. Other States have much better scales of pay. Go to the Punjab, they are getting much better scales of pay. In many other States, Bihar, Delhi, Karnataka, U. P. they are having much better scales of pay. I do not want to take much more time on this. I have got the whole thing written here and if you want, Sir, I can submit to you a comparative statement of scales of pay of all the States. We are very glad that West Bengal Government have done so. We want it. But for what purpose the Government have done it ? Certainly for the purpose of improving the academic standard. But have the Government been able to improve the academic standard ? Academic standard cannot be improved by only giving higher scales of pay to the teachers. Concommitant factors have got to be improved. Have the Government improved the libraries ?

[5-10 to 5-20 P.M.]

Have they improved the laboratories ? Have they improved the physical conditions of schools ? Not at all. Have they been able to pay the teachers in time ? No—the school teachers' salaries are in arrears for months on end. The result is that the teachers have no heart in their work for which the standard is going down day by day. This is the situation, Sir. There is another propaganda. The Government say that they have made education free upto Class-XII. But at what cost ? They have not been able to reach books to lakhs of students at the primary stage. They have also not been able to reach Mathematics books to the students of Class VII this year within several months from the start of the school session. It has not been possible for the Government to do so. Then, Sir, the Minister-in-charge has not been able to redeem his promises to the non-teaching employees of the colleges. The non-teaching employees of the colleges started agitation over certain financial matter. They withdrew their agitation in the month of April or May on the assurance from the Government that their fringe benefits would be granted. But these benefits have not been granted till now. Again they are on the war path. Sir, the Colleges teaching Plus Two Courses have not been reimbursed of their loss in fee income because of making Class-XII course free. All these things they have not done and they are just propagating that they made education free. They are never saying anywhere that the previous Government have made education for girls free upto Class-VIII. This is the situation in the Schools.

Turning to the Board of Secondary Education, I find, Sir, that in their eagerness for becoming monopoly Controller of Publications, they have jockeyed into the job. The result was that they could not publish the Mathematics books of Class VII, in particular, last year. They handed over the responsibility to a foreign publication firm and by that they had deprived the sons of the soil, and this year, they took months before they could send books to the schools. Sir, their failure is again more pronounced in the case of syllabus of Class-VIII history. Nobody quarrels on the point that our students should read Indian History with reference to World History. This is acceptable. This was nothing new with the present Board

because that was done, for the first time, by late Professor Sushobhan Sarkar at whose feet I hade the honour of studying history. He had been at it for the first time. There was not a word of dissent; it was continued to be the text for 15 years. But that kind of thing has not been done by the Board this year. What they have done is that out of a reading matter of 135 pages only 34 pages deal with Indian History and the remaining 101 pages deal with World History. The whole of the Reformation Movement beginning from John Wycliffec and John Huss right upto the 30 years' War touching on the Treaty of Augsburg, 1555 as also some other chapters have been compressed there. But not a word of the Reformist Movement of India, not a word of the movement of Brahmoism or of Ramkrishna Mission movement or Arya Samaj Movement or Prarthana Samaj Movement is there in the history syllabus. These Reformist Movements have not been touched. Nobody quarrels on the issue and I also admit that our students have some idea about Karl Marx They must know Karl Marx and his contribution to some extent as per their intelligence and age. They must know Engels. They must know Mao Tse Tung but they must also know Ram Mohan, Bankim Chandra, they must also know Vidya Sagar, they must also know Viveckananda, they must also know Mahatma Gandhi and also they must know about Pandit Nehru and Netaji Subhas Chandra Bose.

But these have all been omitted. This is what is happening, Sir. Now, Sir, I draw the attention of Minister to the syllabus for Class IX and X. In the syllabus for Class IX and X, the experts had been unconscious about things going around. They did not bother to see beyond their noses. They did not look into the syllabus notified by the History Syllabus of the Higher Secondary Council. Their syllabus is a carbon copy of the Higher Secondary Council. The Indian History, so far as Class IX is concerned, the identical period from after the death of Aurangajeb right upto the Independence, has practically been prescribed in the Higher Secondary Syllabus. The ancient and medieval period of Indian History have been curtailed. Sir, if you go through the syllabus you will find it to be a carbon copy. They not only did not take

any section to stop these but they did not even bother to read the aims and objects set for by the Board of Secondary Education. Sir, one of the objects is to teach the students evaluation of Indian Culture. But how would they teach our students evaluation of Indian Culture unless they have ancient period of history and medieval period of history included in the syllabus ? They cannot do that. Sir, the second very important object is to disabuse the minds of the students of communalism and regionalism. But how can they do that unless they instil into the minds of the students the most important historical fact that there was a synthesis of cultures of Hindus and Musalmans ? The student cannot do that also. They cannot understand the community around ; they cannot raise themselves above communalism and regionalism. This is what the exparts have done

Sir, coming to the University, I have noted with some amount of amusement the item No. 22 of the 34-point election manifesto of the Left Front where it has been said that the process of democratisation of administration in higher education would continue. But what is the process of democratisation ? It is an unending process ? Sir, if you look at the University of Calcutta, you will find that the process of democratisation began with the supersession of the elected bodies by nominated councils. This process is continuing from January, 1978 and it will complete its fifth year in the next January. So one might ask whether the process of democratisation is an unending process ? Or is it due to the incompetence of the Government that it could not be completed or am I to know that democratisation has a gestation period which the Government knows but not the doctors ? This is what is happening in the name of democratisation. The universities have all been superseded is it democratisation ? If all party men have been inducted as members of the Governing Bodies of Colleges is that democratisation ? If the College Service Commission recommends one professor for one vacancy—and that almost inveriably a party man—is that democratisation ? If appointments to high posts in the University and Colleges go to party men is that democratisation ? If all these are democratisation then what is autocratisation ? Sir, the Calcutta University

was superseded on grounds of unproved corruption. Sir, how do you call it when the marks of the grandson of one Minister and the marks of the grandson of a Member of the Council were altered? Sir, how do you call it when the age of a person which was shown in the Matriculation Certificate was reduced by the Council because the Council was interested in the particular individual? What is the meaning of supersession of four senior professors of Economics Department by a Reader only for the benefit of one vote with the help of which the Vice-Chancellor placed his own nominee as the Dean of the Faculty of Arts? What is the meaning of the Vice-Chancellor's shielding two clerks who were running a racket in marks alteration business and against whom the police submitted a report and there was prima facie case made against them? Is this not corruption? Sir, how do you call it when the English M. A. scripts of a student leader had been reviewed under the orders of the Pro-Vice-Chancellor, Academic Affairs, even before the results were out?

[5-20—5-30 P.M.]

What had happened when in 1981 the B.Sc. Geology results were published even before the marksheets were obtained from the Head of the Department? When the Head Examiner remonstrated with the University, promptly he was appointed Head Examiner for the year 1982. He passed on the information to the press. When it was ventilated by the press his Head Examinership was cancelled without showing any reason. Are all these not instances of corruption? I would request the Minister for Higher Education—he had superseded the University of Calcutta on the ground of unproved curruption—to supersede this Council by another Council on the ground of proved curruption and see if that Council also proves currupt. I will have to make some unpalatable remarks because the Minister for Higher Education in a Brochure published a few months back claimed that there was peace all over the campuses of Universities and Colleges. As a matter of fact 39 Principals including the Principals of Medical Colleges were gheraoed in one year

1981-82. This does not include the Vice-Chancellors. I have been working as a part time lecturer in Rabindra Bharati University for 14 years. I have seen with my own eyes the situation there. This very Vice-Chancellor has resigned ostensibly on the ground of health but really because he became sick of gherao. He was sick of the opposition that has been put up by the students and by a section of the teachers. The students were against him. The Vice-Chancellor of one University practically fled away before completion of his tenure and joined his former job. This is the situation. So, you cannot say, "every thing is O. K. in the Kingdom of Denmark". Than again, it has been said that copying has been stopped. But I must tell you, in the last M. A. examination in Bengali 200 students have been 'Reported against'. I do not know what number is requirsed by the Hon'ble Minister to make coping 'mass copying'. The students of Berhampore kept daggers and other lethal weapons on the desk and merrily copyed in the last Higher Seconday Examination in part II Old Course B. Com. Examination at every centre students were found copying from books. In the Law Examination Rs. 3/- was the fee for freedom of copying merrily. That was the truth. There was no limit of copying. Now there is another thing. The Minister for Education was very much annoyed with us because we asked him to appoint selected persons on the Governing Bodies of college she referred to Gagendragadkar Commission whose recommendation is that 40% should be outsiderr and 60% from inside, i. e., 40 : 60 ratio. But if in a case where the number is 7 out of which 4 are nominated by the University from outside then how is the ratio of 40 : 60 maintained ? The ratio does not work there. The Gagendragadkar Commission has never said that non-matric or Matriculates should sit over the principal.

Not at all. The Minister for the Higher Education said that in order to stop corruption by the College Governing bodies, a Service Commission has been appointed. But how is it that all substandard candidates are appointed in different colleges in high posts while 1st Class M. A. & M. Sc.

are being sent to distant villages. Most of the Principals here are onl Doctorates with Third Division, compartmental etc. I asked a questio about qualifications of principals. If that is placed before the House, Th House will be convinced that they are men of sub-standard qualifications So this is the situation. The Minister for Higher Education has said that he has been able to give motion to education. The motion he has giver has not only got velocity but the whole education system has been pu on the greased incline of fall and soon it will reach the aboss If something substantial is not done in this regard educatiou will end ir dismal failure. If you really mean business, if you really think for the coming generations, appoint an advisory committee cutting across party lines and take help from all members of that body for raising the standard of education. Thanking you very much.

**শ্রীরথীন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষা খাতের যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে বিগত ৫ বছরে পশ্চিমবাংলার শিক্ষা জগতে যে পরিবর্তনগুলি এসেছে তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। একথা অস্বীকার করা উচিত নয় যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার শিক্ষার ক্ষেত্রে সর্বাধিক গুরুত্ব দিয়েছে। শিক্ষা খাতে তার যে বাজেট বরাদ্দ, শতকরা ১৮ ভাগ, এটা সারা ভারতবর্ষের যে কোন রাজ্যের চেয়ে বেশী, এটা আমরা সকলে জানি। আমি এই কথা বলতে চাই যে ১৯৭৬-৭৭ সালে যেখানে ১২৯ কোটি টাকা শিক্ষা খাতে ব্যয় করা হত সেখানে সেই ব্যয় ৩৮০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে এবং শিক্ষা ক্ষেত্রে যে পরিস্থিতি বিগত দিনগুলিতে ছিল, সেটা শুধু আমাদের কথা নয়, ১৯৭২-৭৩ সালে যারা পশ্চিমবাংলায় রাজত্ব করেছিলেন, তাদের এক মন্ত্রী, মৃত্যুঞ্জয় ব্যানার্জীর বক্তৃতার থেকে উদ্ধৃতি দিতে চাই। তিনি বলেছেন, 'শিক্ষা ক্ষেত্রে দুর্নীতি আছে, একথা অস্বীকার করার নয়। শুধু শিক্ষা ক্ষেত্রেই নয়, সব ক্ষেত্রে দুর্নীতি আছে এবং এটা জাতিয় চরিত্রকে অবনমিত করছে।' ১৯৭২ সালে, দেশ স্বাধীন হবার ২৫ বছর পরে কংগ্রেস মন্ত্রী বলছেন যে জাতিয় চরিত্র অবনমিত হচ্ছে। তার এক বছর বাদে ১৯৭৩ সালের মার্চ মাসে তিনি বলছেন,' আমি মুক্ত কণ্ঠে স্বীকার করি যে শিক্ষা ব্যবস্থায় অনেক ত্রুটি আছে। প্রাথমিক শিক্ষা থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত পাঠক্রম সেকেলে ধরণের, পরীক্ষা পদ্ধতি অতি অবাস্তব, অবৈজ্ঞানিক, বিভিন্ন স্তরে শিক্ষকদের পারিশ্রমিক যথেষ্ট নয়।'

[ 5-30—5-40 P. M. ]

১৯৭৩ সালের মার্চ মাসে মৃত্যুঞ্জয়বাবু একথা বলেছেন। সুতরাং আমাদের বামফ্রন্টের শিক্ষা নীতিকে কার্যকরী করতে হলে এই প্রেক্ষাপটে সমস্ত পরিস্থিতিকে পর্য্যালোচনা করা দরকার। বামফ্রন্টের শিক্ষানীতির মূল কথা হচ্ছে শিক্ষার সম্প্রসারণ ঘটিয়ে সুযোগ সকলের কাছে পৌঁছে দেওয়া। সেই দায়িত্ব আমরা ইতিমধ্যেই কিছুটা পালন করেছি। বিগত ৫ বছরে পশ্চিম বাংলায় ৫,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে, ১৬টি নতুন কলেজ স্থাপিত হয়েছে এবং একটি নতুন বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছে। আজকে বামফ্রন্ট সরকারের আমলে সমাজের যে অংশ অর্থ নৈতিক দিক থেকে দুর্বল সে অংশের ছাত্র-ছাত্রীদের খাবার দেবার ব্যবস্থা করা হচ্ছে। বিগত চার বছর ধরে এই ব্যবস্থা চালু হয়েছে এবং প্রায় ৩৫,০০০ ছাত্র-ছাত্রী এ-সুযোগ পাচ্ছে। পাঠ্যসূচী পরিবর্ত্তন করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার বিভিন্ন বিষয়ের বিশেষজ্ঞদের পরামর্শ নিয়ে, বিভিন্ন শিক্ষক সংগঠনের পরামর্শ নিয়েই পাঠ্যসূচীর পরিবর্তন করেছেন এবং এখনো করা হচ্ছে। এসমস্ত কাজ আজকে চলছে এবং এসমস্ত কাজগুলি একান্ত জরুরী, একথা সকলেই স্বীকার করেছেন।

সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীর কথা কারো অজানা নয়। তাদের জন্য বিভিন্ন বিদ্যালয় স্থাপিত হয়েছে, উর্দ, এ্যাকাডেমি স্থাপিত হয়েছে, নেপালী এ্যাকাডেমি স্থাপিত হয়েছে, অলচিকি হরফকে স্বীকৃতি দেওয়া হয়েছে।

আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে শিক্ষা জগৎ থেকে বিগত-কালের নৈরাজ্যকে দূর করা হয়েছে। বিগত দিনে পশ্চিমবাংলার শিক্ষা জগতে কি হয়েছিল? স্যার, আপনার জানা আছে বিগত ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে অবস্থা ছিল সে অবস্থার কথা তখনকার বিধানসভার সদস্যরা এই বিধানসভাতেই উল্লেখ করেগেছেন। সুতরাং সেকথা আজকে আর কারো অস্বীকার করবার উপায় নেই। সে সময়ে যাঁরা কংগ্রেসী সদস্য ছিলেন তাঁদের মধ্যে অন্যতম শ্রীতুহিন সামন্ত ১৩ই, মার্চ ১৯৭৪ সালে এই বিধান সভায় বলেছিলেন, "আমার স্যার, ঘেন্না ধরেগেছে এই শিক্ষামন্ত্রীর বিভাগ সম্বন্ধে কিছু বলতে। কয়েক দিন আগে বিশেষ করে আমার কেন্দ্রের গ্রামের বহু ছাত্রীরা কাঁদতে কাঁদতে এসে আমাকে বলেছে—আপনি বলেদিন আমরা এবারে পরীক্ষা দিতে পারব কিনা, আপনি আমাদের বলেদিন শিক্ষা পর্ষদ কবে আমাদের পরীক্ষা নেবে। কবে আমাদের এ্যাডমিট কার্ড দেবে, কোথায় আমাদের সেণ্টার হবে—আমি তাদের জবাব দিতে পারিনি। কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী গুরুপদ খাঁনের সঙ্গে কথা হচ্ছিল,

তাঁর ছেলেও এবারে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা দেবে, তিনিও তাঁর ছেলেকে বলতে পারেননি কবে এ্যাডমিট কার্ড আসবে, কোথায় তার সেন্টার হবে এবং আদৌ পরীক্ষা হবে কিনা। আজকে শিক্ষা জগতে এত বড় নৈরাজ্য, এত বড় হতাশা জীবনে বোধ হয় কোনদিন আসেনি।" একথা তুহিন সামন্ত এখানে বলে গেছেন। এটা সি. পি. আই. (এম)-এর কথা নয়, বামফ্রন্টের কথা নয়।

আমি আরো একটা উদাহরণ দিচ্ছি, ঐ তুহিন সামন্তই ২৫শে, মার্চ ১৯৭৪ সালে এই সভায় বলেছিলেন, "আমি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের একটা ইন্সিডেন্ট আপনার কাছে বলি এবং আপনার মাধ্যমে শিক্ষা-মন্ত্রীকে বলি,—কখনো শুনেছেন যে একটা ছাত্র পাঁচটা পরীক্ষা দিয়েছে? অনার্স দিচ্ছে, এম. কম্ দিচ্ছে, বি. এড্ দিচ্ছে, লাইব্রেরী সাইন্স দিচ্ছে—এক সঙ্গে একটা ছাত্র পাঁচটা পরীক্ষা দিচ্ছে বর্ধমান বিশ্ববিদ্যালয়ে। আপনি কখনো শুনেছেন যে একটা বিশ্ববিদ্যালয়ের জিওলজি ডিপার্টমেণ্টে ১৯টি ছেলে পরীক্ষা দিয়েছে আর তার মধ্যে ১৮টি ছাত্র ফার্ষ্ট ক্লাশ পেয়েছে, তাদের মধ্যে একজন ছাত্র ফাষ্টক্লাশ পায়নি, সে বোধহয় দল করতে পারেনি, বাঁচা মরা কমিটি করতে পারেনি। বোটানি ডিপার্টমেণ্টে ২৪টি ছাত্র পরীক্ষা দিয়েছে তার মধ্যে ২৩টি ছাত্র ফার্ষ্টক্লাশ, একটা ফার্ষ্টক্লাশ পায়নি। এরকম আরো অনেক দুর্নীতির কথা আমরা আমাদের শিক্ষা-মন্ত্রীকে বলেছি।" ১৯৭৪ সালের ২৫শে মার্চ, তুহিন সামন্ত বিধান সভায় একথা বলে গেছেন।

একটু আগে কিরণবাবু গণ-টোকাটুকি এবং শিক্ষা ক্ষেত্রের নৈরাজ্য সম্বন্ধে বলে গেলেন। তা আমি এ সম্পর্কে ৩০শে জুলাই ১৯৮১ সালের স্টেটসম্যান পত্রিকা থেকে একটা সংবাদ এখানে উল্লেখ করতে চাই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য্য ডঃ সত্যেন্দ্রনাথ সেন ঐ সময়ে তাঁর চোখ অপারেশনের জন্য হাসপাতালে ভর্তি হয়েছিলেন। তিনি যখন উপাচার্য্য ছিলেন তখনকার সময় সম্বন্ধে তিনি কি মন্তব্য করেছেন সেটাই এই খবরের লক্ষ্য করার বিষয়। Dr. Sen had to go for a eye oparation a few months before his retirement. Dr. I. S. Roy performed the oparation A fresh graduate was to dress the eye after the operation. The former vice-chancellor wanted to know from the young surgeon whether he had become a graduate during Dr. Sen's Tenure In that case, he said; he would not get his eyes dressed up by a unqualified Doctor.

**The picture in other Universities like Burdwan, Rabindra Bharati, North Bengal was not better.**

পশ্চিমবাংলায় এই রকম শিক্ষা পরিস্থিতি ছিল। এই পরিপ্রেক্ষিতে আমরা নিশ্চয়ই একথা বলতে পারি যে, পশ্চিমবাংলার শিক্ষা জগতে একটা আমুল পরিবর্তন ঘটেছে। কিন্তু সেই পরিবর্তনে আমরা সকলে খুশী, আর কিছু আমাদের করার নেই, একথা নিশ্চয়ই আমরা মনে করি না। তথাপি যারা এই পরিবর্তনের কথা বলেন না, বাস্তবকে দেখতে চান না, আসলে তারা শিক্ষা জগৎকে আবার সেই পুরোন অন্ধকার দিনে ফিরিয়ে নিয়ে যেতে চাইছেন এবং সেই চেষ্টা করছেন।

বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি সম্পর্কে আলোচনা করতে গিয়ে অধ্যক্ষ কিরণ চৌধুরী মহাশয় দুর্নীতির বিষয়ে অনেক কথা বললেন। এই কণ্ঠ আমরা অতীতে কোনো দিন শুনিনি। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে বিভিন্ন পরীক্ষা কেন্দ্রে যে অচলঅবস্থা সৃষ্টি হয়েছিল, গণ-টোকাটুকি হয়েছিল, ইনভিজিলেটরকে ধরে মারা হয়েছিল, শিক্ষকের ওপর নিপীড়ন হয়েছিল—এই সমস্ত ঘটনা যখন ১৯৭২ সাল থেকে ৭৭ সালের মধ্যে ঘটেছিল তখন তো এই কণ্ঠ শোনা যায়নি!

আজকে তাদের কণ্ঠ সোচ্ছার কেন? উনি কি জানেন, কলিকাতা বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা বিভাগে দুর্নীতির দায়ে কয়েকজনের চাকরী গেছে—এর মধ্যে কণ্ট্রোলার অফ এগজামিনেসান, একজন এ্যাসিসট্যান্ট কনট্রোলার অফ এগজামিনেসান, ২ জন সুপারইনটেনডেন্ট, একজন এ্যাসিসট্যান্ট এবং একজন সাব-ষ্টাফ। এদের সম্বন্ধে দুর্নীতি প্রমাণিত হয়েছে সেইজন্য তাদের চাকরী গেছে। কাজেই দুর্নীতির বিরুদ্ধে অভিযান, শিক্ষা ব্যবস্থার মধ্যে যে দুর্নীতির অভিযান সেই অভিযান আমাদের চলছে এবং চলবে তাতে কারোও আপত্তি করার কিছু নেই। আমি শুধু এইকথা বলতে চাই, পশ্চিমবাংলার শিক্ষা-জগতে একটা নতুন পরিবেশ সৃষ্টি হয়েছে এবং সেই পরিরেশের সঙ্গে যুক্ত হয়েছে শিক্ষা আন্দোলন। এই শিক্ষা আন্দোলনের ক্ষেত্রে পাঠাগারের যে ভূমিকা আছে সেই ভূমিকার কথা আজকে অস্বীকার করার উপায় নেই। পশ্চিমবাংলায় যেখানে ৭৭০টি অনুমোদিত পাঠাগার ছিল আজকে সেখানে ২২৭০টি অনুমোদিত পাঠাগার হয়েছে। এই পাঠাগার শিক্ষা আন্দোলনের পরিপূরক একথা নিশ্চয়ই মনে রাখতে হবে। সুতরাং এইদিক থেকে বামফ্রন্ট সরকারের সাফল্য নিশ্চয়ই উপেক্ষা করার বিষয় নয়। শিক্ষকদের আর্থিক প্রশ্নে কিরণবাবু বললেন মাহিনা কম। পশ্চিমবাংলায় শিক্ষকদের বেতন বেড়েছে, অবশ্যই বেড়েছে। কিরণবাবুও বাড়তি বেতনের সুযোগ পাচ্ছেন

বামফ্রন্ট সরকারের আমলে। অধ্যাপকদের বেতন বেড়েছে, প্রাইমারী শিক্ষকদের মর্যাদা দিয়েছেন, সরকারী কর্মচারীদের হারে সমান মাহিনা করা হয়েছে। মাধ্যমিক শিক্ষকদেরও বেতন বেড়েছে। কাজেই সুষ্ঠভাবে শিক্ষা ব্যবস্থাকে যদি পরিচালিত করতে হয় তাহলে জীবনযাত্রার মান উন্নয়নের সুযোগ করে দিতে হবে। সেই ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরোও একটি কথা বলতে চাই, এইসব কাজ করার মধ্য দিয়ে শিক্ষা ব্যবস্থাকে যে একটা সুষ্ঠু জায়গায় নিয়ে আসা যাবে তা আমি মনে করি না, এর সঙ্গে যেটা প্রয়োজন শিক্ষা ব্যবস্থায় গণতন্ত্রীকরণ সেই কাজ বামফ্রন্ট সরকার সুদৃঢ়ভাবে করছেন। অথচ কিরণবাবুর এই প্রশ্নে উষ্মা আছে। থাকতেই পারে। আমরা দেখেছি, যেসমস্ত আইন পাশ হয়েছে যেমন, কলিকাতা বিশ্ববিদ্যালয় আইন, যাদবপুর বিশ্ববিদ্যালয় আইন এবং অন্যান্য যে আইনগুলি হয়েছে তাতে দেখা যাচ্ছে ইলেকটেড রিপ্রেজেনটেটিভদের অনেক বেশী সংখ্যায় প্রাধান্য দেওয়া হয়েছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আইন অনুযায়ী নির্বাচন হয়ে গেছে এবং সেই নির্বাচনের ফলাফল আর যাই হোক কিরণবাবুদের খুশী করতে পারে নি। আজকে গণতন্ত্রীকরণের ব্যাপারে ওদের যে জ্বালা সেই জ্বালা থাকা স্বাভাবিক। আমি আরো আরোও একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো সেটা হচ্ছে, কোনদিন ভাবতে পেরেছেন, আন্দোলন করে দাবী করছে আমাদের এ্যাকাডেমিক ক্যালেণ্ডার চাই? পশ্চিমবাংলার ছাত্র সমাজ এই দাবী তুলেছে। সেই ব্যবস্থাটা কি? এক-একটা সাবজেক্টে কোন্ কোন্ টপিক পড়ানো হবে এবং কটা ক্লাস নেওয়া হবে—এই এ্যাকাডেমিক ক্যালেণ্ডার ছাত্রদের দিতে হবে এবং তারজন্য প্রয়োজনীয় ক্লাস বাড়াতে হবে।

সুতরাং এই হচ্ছে বিগত ৫ বছরে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি এবং তারই ভিত্তিতে আমাদের বুঝতে হবে বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষাক্ষেত্রে যে পরিবর্তন এসেছে সেই পরিবর্ত্তনের জন্য পশ্চিমবাংলার মানুষ দু-হাত তুলে সমর্থন জানিয়েছেন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে আর একবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 5-40—5-50 P. M. ]

**ডাঃ শিশির কুমার বসু** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বছর এডুকেশন বাজেটের বরাদ্দের বিরোধিতা করতে উঠে আমি কেবল একটা অতি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর বলব সেটা হচ্ছে ভাষানীতি। এই চারজন মন্ত্রী মিলে যে যুক্ত বিবৃতি আমাদের সামনে পেশ করেছেন তাতে এই ভাষানীতি সম্বন্ধে মাত্র তিন লাইনে শেষ করে দেওয়া হয়েছে এবং

কেবল এই সূত্রেই দেওয়া হয়েছে, তারা প্রত্যেক ষ্টেজে, প্রত্যেক স্তরে ইংরাজী নাকি বহিস্কার করেছেন। বাংলায় বলা হয়েছে, সেটা একটা বলিষ্ঠ নীতি এবং ইংরাজীতে বলা হয়েছে সেটা নাকি একটা র‍্যাডিক্যাল নীতি। পড়ে মনে হল শিক্ষামন্ত্রকে একটা অনুবাদ চর্চার প্রয়োজন আছে। এই যে ভাষানীতি নিয়ে আমরা কথা বলছি এটা কিন্তু কেবল বাংলাভাষা এবং আমরা যারা সকলে আছি, বাঙ্গালীদের ব্যাপার নয়, সেজন্য আমি বাংলা ইংরাজী মিশিয়েই বলব, তাতে সকলেরই সুবিধে। একটা ভাষানীতি, যেখানে আমাদের একটাই যুক্তরাষ্ট্র এবং বহু ভাষাভাষী লোক সেখানে দেশের ভাষানীতি হবে কতগুলি নির্দিষ্ট মূল নীতির ভিত্তিতে এবং সেগুলি কি? সেগুলি হচ্ছে প্রথম The language policy must subserve the ultimate and fuudamental interest of the broad masses of our people and no sectarian consideration, no regional consideration, must determine this policy আমাদের মনে রাখতে হবে। The policy must not in any was adversely affect the vital and far eaching questions of the unity and, if I may be permitted to say so, unification of our people and the evalution of the Indian people as a unitad nation and survival as a united nation. The policy of individual states will be only one stage and this applies to everybody আমাদের পক্ষে উপযুক্ত যেটা, সেটা আমি বলছি, আপনার মাধ্যমে, এই বিধানসভার মাধ্যমে সকলকে বলছি, আপনারা বিচার করবেন। The state policy on a language must be within the framework of a national language policy, a national education policy. No State-not only West Bengal but all States-must adpot any policy which is against the national interests and unity of States, and every State must recognise that a language policy is a means to an end, is a means to the spirit of classification, of course. The policy must be based on the unity of the nation, it must be based on clearly scientific, pragmatic and realistic considerations. In the matter of education and language there must be equality of opport unity for all sections of our people regardless of economic and social status.

I shall not diate on this because Dr. Kiran Choudhuri has already said something on this. In framing our language policy we must take into account another point viz., the world trend in language development and experience of countries having multi-lingual population. We must learn something from them, we must recognise first that in determining

our policy on language and education we are not concerned with the destiny of our present generation only or even our next generation only but we are concerned in this matter with the destiny of the generation yet unborn. You will find that during the past few decades our national leaders who fought for freedom—our thinkers, educationists, linguists, political laedersof India debated and challenged on this question. On one issue there is no difference of opinion and I think in this House also there is no difference of opinion that medium of instruction in education must be in mother tongue. I think the West Bengal Government is unnecessarily creating a controversy on this issue for some years past where there is no difference of opinion amongst the real thinkers and educationists of the State. If I am permitted to outline the principles which should guide in determining our national language policy, in terms of those principles I will submit and I will submit it in all seriousness that the language policy of the present West Bengal Government is anti-people, sectarian, anti-national, unscientific, unrealistic and also suicidal for the people of West Bengal. Now, I know and I admit that as an Indian State we are yet to evolve a clearer and a definitive national languagey. I know that the Government of India has been following a policy of not forcing the issue upon us so that it does not appear that its own language has been forced upon another section of the people whose language is different. I must admit also that not only in West Bengal, there are other States where there have been deviations, clear deviations from the Policy which I have outlined. I would say that they have done a wrong thing on the issue of framing a language policy. Now there is no reason, and this is my point, why Bengal—if you permit me to say Bengal instead of West Bengal—which we call cradles of nationalism, should not show the rest of India a path in the matter of really evolving a scientific, progressive and unified language policy. A broad-minded and liberal approach is needed to the question and in regard to sensitiveness there is no room for undue stubbornness, there is no room for undue aggressive attitude on national language question. I would like to submit with all seriousness at my command that on the basis of man like

Rabindranath Tagore, man like Subhas Chandra Bose man like Dr. Suniti Kumar Chatterjee and many others from whom we have achieved scientific assessment of the interest it is possible for us to evolve a national formula. Let the West Bengal Government discard this suicidal language policy and accept a national language formula, and also bring it up for discussion and consideration on All-India level. I may in all humility submit it to you that at primary stage the mother tongue should be first language—of course, in our case it is Bengali.

[ 5-50—6-00 P. M. ]

The second language will be basic primary Hindusthani in Roman script or-mark the word 'or'-basic primary English in the simplest form-Barna Parichay. I must emphasize here that all the regional scripts would be allowed to be flourished, not arrested, I am not suggesting to abolish the scripts. Every encouragement will be given to every parent to get their children to learn either of the two second languages at the primary level-either Hindusthani in Roman script or 'Oti Sahaj Ingraji'. Sir, we have enough talents, I thimk, in this country of Tagore with the help of whom we can produce Primers of Hindusthani in Roman script or basic English within two years. Dr. Chaudhuri was referring to Rabindra Nath Tagore's Primers. But Rabindra Nath Tagore's Primers are not available freely. Tagore did write English Primers. We have read 'Ingraji Sopan'. We have heard of and read 'Ingragi Shruti Siksha', Many of you are aware that he wrote the Primers with a particular object of introducing English at the Primary age. Sir, learning a language, it has been said, is a load and reading a second language is too heavy a load at the primary age group, as you call it. This, I think, is an ther point. Learning a second language at an advanced age, I understand, is a load while at the primary stage it is not a load. At the secondary stage I shall not go fast. The first language is, of course, the mother tongue. The second language will be the same but at the secondary level it will be Hindusthani in Roman script and the secondary level Eng'ish. Sir, we have enough talents in our country—I repeat we have enough talents in our country-

to produce Hindusthani Primers in Roman script and also basic simple English for the secondary stage within two years. Sir, it my belief, and through you, Sir, I would ask the Hon'ble Minister for Education to deliberate on the issue that at the higher stage first language will continue to be themother tongue. There is no question about it. The second language will be the same, and there will be in appropriate cases, not in all cases, a third language according to the aptitude, ability, vocation and profession of the person concerned. Now, Sir, I submit with all the strength at my command, that the experiences gained during the National Freedom struggle and the experiences that we have gathered on the language questions—I do not mind learning from anybody for that matter-in running British Indian Army and later our Indian Army show that the formula that I have submitted is not only the best solution but that is also the practical solu ion, The Provisional Government of Azad Hind n ler the leadership of Netaji Subhas Chandra Bose showed remarkable results in this connection. Mind you that they started from the children and they got remarkable results within a few months in promoting both mass education and unity among the Indians living in those stations in South East Asia by adopting Hindusthani in Roman script for the Indian masses. Sir, my friend, the Minister for Higher Edueation, I am sure, is well aware of all these facts. Sir, here is an example of a newspaper-it is a complete newspaper published in Roman script which a child

(At this stage, the Member displayed the
newspaper to Hon'ble Speaker from his seat)

can read who just knows English alphabets. Now, people of South Indian origin, as you know very well, know this language from personal contact with these people. You also know very well that people of South Indian origin constituted a great majority of the Indians in South East Asia and they were able through this process, through this language policy of their Provisional Government not only to learn Hindusthani but also to increase other fields of education and culture and enlightenments. In our Army, our present Army, composed of men from widely separated regions of

India and speaking diffrrent languages and dialects also, Hindusthani in Roman script has served the same twin objective of mass education and national integration indeed very well. Closely connected to the language question is the question of numerals.

আমরা যখন বাংলাদেশ পেরিয়ে বিহারে ঢুকি, যখন রেলে করে যাই, তখন ষ্টেশনের নাম পড়তে পারি না, কালি দিয়ে ঢাকা, অন্য কেউ করে দিয়েছে। যখন গাড়ীতে করে যাই, তখন দেখতে পাই, মাইল স্টোনগুলির নাম্বারগুলির অনুরূপ অবস্থা। রাজ্যে রাজ্যে আজ এই অবস্থা চলছে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গ নেতৃত্ব দিক। আপনারা এ ব্যাপারে বলুন।

In the case of numerals we accept the Roman numerals and Introduce it immediately and it will be done within one year throughout India. While speaking of leading Asian countries-I think. the Hon'ble Chief Minister referred to Japan in terms of language the other day in the midst of a discussion. Japan has also done this. Sir, Japan has actually done this and accepted this though they are a 'Bahubhasabhasi' nation. They have dialects but they have only one language basically. Even they have adopted numerals of the Roman script and also words of expressions for scientific advancements.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি আমাদের জাতীয় কবি রবীন্দ্রনাথ মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন অনুষ্ঠানে যে সাবধান বাণী উচ্চারণ করেছিলেন আমি সেই সাবধান বাণী আপনাদের কাছে উপস্থাপিত করে আমার বক্তব্য শেষ করবো। এই পরিস্থিতিতে আজকে এই সাবধান বাণী শোনবার প্রয়োজন হয়েছে। আমাদের শিক্ষা, কৃষ্টি বিস্তার সম্পর্কে রবীন্দ্রনাথ সেদিন বলেছিলেন— বাংলায় যে জাগ্রত হৃদয়মান আপন বুদ্ধির ও বিদ্যার সমস্ত সম্পদ ভারতবর্ষের মহাবেদীতলে উৎসর্গ করবে বলেই ইতিহাস বিধাতার কাছে দীক্ষিত হয়েছে তার সেই মনীষিতাকে এখানে আমরা অভ্যর্থনা করি। আত্মগৌরবের সমস্ত ভারতের সঙ্গে বাংলার সম্বন্ধ অচ্ছেদ্য থাকুক, আত্মাভিমানের সর্বনাশা ভেদবুদ্ধি তাকে পৃথক না করুক। এই কল্যাণ ইচ্ছা এখানে সংকীর্ণ চিত্ততার উর্দ্ধে আপন জয়ধ্বজা যেন উত্তীর্ণ রাখে। বাঙ্গালীর বাহু ভারতের বাহুকে বল দিক, বাঙ্গালীর বাণী ভারতের বাণীকে সত্য করুক,

ভারতের মুক্তিসাধনায় বাঙালী স্বৈর বুদ্ধিতে বিচ্ছিন্ন হয়ে কোনো কারণেই নিজেকে অকৃতার্থ যেন না করে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'Brien :** Mr. Speaker, Sir, there are many issues on which one congratulates the Government—School education made free, better payment to teachers, success or attempts to make it successful in stopping mass copying in examinations, holding examinations in time as far as possible, etc. The most important thing, perhaps, is the publication of results, at a reasonable interval, of the examinations. But at the same time I would like to put forward for your consideration some suggestions. The first is the question of following a language policy in primary education. I have no political axe to grind here. But let me just quote the experience of my own community in the study of second language. My community learned second language, Hindi or Bengali around Class VI, and the result we produced—the generation spoke that language badly, could read it hardly, and wrote it probably not at all. From this experience, with the passing of time, we have taken the study of this second language Hindi or Bengali in my communily down to the primary level. I am happy to say, the younger people coming out of our schools are now able to speak reasonably, write somewhat and read tolerably. Coming to the question of secondary education, the two streams, i.e., the two-language formula is being adopted in our schools at the Madhyamik level the first language and the second language. Our students study first language English and second language Bengali, and here I think the syllabus needs to be reexamined. For the language syllabus, not only for second language Bengali, we have to study even the second language English. I support the morality of the Bible-The Parable of the Good Samaritan And Jesus answering saib, 'A certain man went d wn from Jerusalem to Jericho, and fell amono thieves, which stripped him of his raiment, and wounded him, and departed, leaving him half dead'. Above all, for the first language students this would be a problem. For second language students, I think it is required to be translated. I

consider the biggest problem is at the Higher Secondary level. Education is not a compartment that you go from one compartment to another when you feel like. You do not have to get out of the train. It is a flow-a continous flow. It cannot be interrupted. Although we havd 3 separate units, —3 autonomous bodies at secondary level, higher secondary level and University level, if there is no connection, if there is no flow in the preparation of syllabus, we will have to end up with the anomally that we have in the higher secondary system, i. e., English and Bengali, first and second language in the Madhyamik-no distinction at the higher secondary level with the result that the boys and girls, your children and mine, have to go and face practically different language with thes same problem. Language is a method of communication that one person communicates the basic human feelings to another. This is the first purpose of the language. The rest comes later. We want to learn language so that we can read newspaper or we can discuss the football results in the bus. This is kind of language-the living language-that we wand to learn whether it is English or Bengali. Then you people have said that my community does not need to integrate. We want to learn language. In fact, when the move was there that alternative English should be offered by the students of my community at the Uccha Madhyamik level, I said, 'No, we will learn Bengali right upto the Higher Secondary level'—When you give us the syllabus that we have to study history of fourteenth century Bengali literature, we want practical thing. We want to learn it give us a chance. West Bengal, I am very happy and proud to say, has given Anglo-Indian education over the years a fair deal. Then Article 337 disappeared in 1960. Grants are no longer compulsory to our schools. West Bengal, particularly due to Dr. B. C. Roy's forthright and unequivocal defence of this Government Policy, supported Anglo-Indian education saying that much responsibility of this Government had also to be discharged towards other schools. We are also happy that over the years we had our own code of regulations which, of course, I think is now in need of a revision. We have a State Board of Education in which there are representatives from

varivous sections of the community, community school teachers and headmasters, to advice the education Department in policy matters. We *will urge that this be revised bearing in mind of course that there is no* infringement of Articles 29 and 30 of the Constitution. Many people say why do we have the schools for Anglo-Indian community which is very small and why only Anglo-Indians should be in these schools. To this pretext I would like just to point out a very historical judgement made an Ordinance in Bombay in 1954 stating that only Anglo-Indians can study in the Anglo-Indian schools and the Suprem Court endorsed this judgement. If you permit me I may now quote the judgement : "Where, however a minority like the Anglo-Indian community, which is based, inter alia, on religion and language, as the fundamental right to conserve its language, script or culture, under article 29 (1) and has the right to establish and administer educational institutions of their choice under article 30 (1), surely then there must be implicit for such fundamental right, the right to impart instruction in their own institution to the children of their own community in their own language. To hold otherwise will be to deprive article 29 (i) and article 30 (i) of the greater part of their content. Such being the fundamental right, the police power of the State to determine the medium of instruction must yield to the fundamental right to the extent it is necessary to give effect to do and cannot be termed to run counter to it".

In other words not only to my community but to any one who wishes to avail himself of studying in any Anglo-Indian school this should be free. We have enjoyed freedom in this State, in our educational institutions perhaps more than in many other States. There is a sense of unrest sometimes. I will only appeal to this Government that let us see, let us feel that the tradition that we had in the past of giving protection to our schools, protection to our teachers, protection to every one, is there. Let us continue to have the sense of security that we had, If you do not carry on the policy what this State has over these

many years followed, which I am sorry to say in many parts of this country we have not had, then, I think, it will not do any good to us.

With these words, Sir, I thank you.

**শ্রীঅনিল মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যদের বক্তব্য মন দিয়ে শুনছিলাম এবং বিশেষ করে ডঃ কিরণ চৌধুরীর মত একজন মানুষ এবং ডাঃ শিশির বোসের মত একজন মানুষ যাঁরা ইন্দিরা কংগ্রেসের সদস্য আমি আশা করেছিলাম তাঁরা এই হাউসকে নতুন আলোকে আলোকিত করবেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি তাঁরা এখানে কতগুলি ভুল অসত্য তথ্য প্রদর্শিত করেছেন। বাজেট সম্বন্ধে বলেছেন কাট করা হয়েছে, একথা ঠিক যে বাজেট কাট করা হয়েছে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বাজেটে যে তথ্য পরিবেশন করেছেন সেটা তাঁরা মোটেই পড়েননি। ইউ. জি. সি'র যে শেয়ার অব এ্যাসিষ্ট্যান্স এই পশ্চিমবঙ্গকে দেওয়ার কথা সেই শেয়ার আজ পর্যন্ত পশ্চিম বঙ্গ প্ল্যানিং হেডে পায়নি এবং মন্ত্রী মহাশয় বার বার সেখানে গেছেন, শেষে দাবি করেছেন কিন্তু সেই দাবি পূরণ হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়-ওঁরা জানেন কিনা আমি জানিনা যে ভারতবর্ষের মধ্যে দিল্লী বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে ইউ. জি. সি. যে টাকা দেন সেটা হচ্ছে তার সমস্ত টাকার শতকরা ৭৫ ভাগ, বাকি ২৫ ভাগ টাকা সারা ভারতবর্ষের বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে দেওয়া হয়। এই অবস্থায় ইউ জি সি যেখানে দায়ী সেই দায়িত্ব তাঁরা সেখানে কমিয়ে দিয়েছেন এবং তাও সময় মত নিয়ম মত দেন না। স্যার, ওঁরা বিগত সরকারের ৪ বছরের যে কৃতিত্ব সেই দিকটা একবারও দেখালেন না, বার বার ডঃ কিরণ চৌধুরী মহাশয় বললেন যে এই পশ্চিমবঙ্গে নাকি শিক্ষকদের খুন করা হচ্ছে, পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থায় নাকি টোকাটুকি চলছে। উনি সঠিক তথ্যদিলেন না। ওঁদের সময়ে বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর খুন হয়েছিল ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে তার কথা হাউসে বললেন না।

[6-10—6-20 P.M.]

বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ে ভাইসচ্যান্সেলরের সামনে ছাত্রকে খুন করা হয়েছিল, সেই তথ্য উনি এখানে পরিবেশন করলেন। আজকে যেখানে গণটোকাটুকি বন্ধ করা হয়েছে, কলেজের পাশে মদের দোকান তুলে দেওয়া হয়েছে, এগুলি যদি অন্যায় হয়ে থাকে তাহলে নিশ্চয়ই অন্যায় হয়েছে। আজকে শিক্ষাক্ষেত্রে সুস্থ্য পরিবেশ এসেছে, নিয়মিত ভাবে পরীক্ষা হচ্ছে, ফল প্রকাশিত হচ্ছে, বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠন ভাল ভাবে

হচ্ছে, এটা উনি জানেন। তাসত্বেও উনি সেগুলিকে অস্বীকার করে কতকগুলি অসত্য তথ্য পরিবেশন করলেন। আজকে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে ১২ ক্লাশ পর্যন্ত ফ্রি এডুকেশান দেওয়া হচ্ছে। কংগ্রেস থেকে ক্লাশ ফোর থেকে ক্লাশ ৮ পর্যন্ত করার কথা ছিল, কিন্তু তারা বিগত ৩০ বছরে ক্লাশ ফোর পর্যন্ত করেছেন। আর এই বামফ্রণ্ট সরকার দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়াবার ব্যবস্থা করেছেন—এটা কি শিক্ষা ক্ষেত্রে কিছু করা হয়নি? দু'একটা খুটিনাটি ভুল ভ্রান্তি কোথাও হয়ত থাকতে পারে, কিন্তু শিক্ষা জগতে কিছুই করা হয়নি এটা ঠিক নয়। তারপরে প্রাইমারী শিক্ষা ব্যবস্থাকে ইউনিভারস্যালাইজেশান করার কথা বলা হয়েছে, এনরোলমেণ্ট করার কথা বলা হয়েছে। আমি একটা পরিসংখ্যান দিতে চাই এবং সেই পরিসংখ্যানে দেখবেন যে সারা ভারতবর্ষের শিক্ষা ক্ষেত্রের কি চিত্র? ভারতবর্ষের যে শিক্ষা ব্যবস্থা, সেই শিক্ষা ব্যবস্থা একটা তথ্যে বলছে, The number of illeterates in 1974 amounts to 414 million, the figur which is higher by 119 million than the figure 200 million which is higher by 119 of language is load to the advanc stage. ১৯৪৭ সালে নিরক্ষরের সংখ্যা যা ছিল, ৩০ বছরে কংগ্রেসের সুশাসনের ফলে ভারতবর্ষের অশিক্ষিতের সংখ্যা বেড়েছে ২৯৪ মিলিয়ন। সুতরাং আজকে তারা শিক্ষা ক্ষেত্রের কথা বলছেন, শিক্ষায় ভাষাভাষির তথ্য নিয়ে আলোচনা করলেন কিন্তু অশ্বত্থমা ইতি গজঃ বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ বোস একটা কোটেশান দিয়ে বললেন learning independate candidate কিন্তু ক্লাশ ফোর কি এ্যাডভান্স ষ্টেজ? এখানে কি করা হয়েছে? ইংরাজী তো তুলে দেওয়া হয়নি। একজন ইণ্ডিপেনডেণ্ট ক্যাণ্ডিডেট সংবিধানের কথা বললেন। আমি এই কথা বলতে চাই যে সংবিধান শুধু এখানে হানি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত যে যা ভাষী সেই ভাষার মাধ্যমে শিক্ষা লাভ করবে। একজন ছেলে যদি ইংরেজী ভাষী হয় তাহলে সে ইংরাজী ভাষায় শিখবে, যদি কোন ছেলে উড়িয়া হয় হয় তাহলে সে ওড়িয়া ভাষায় শিখবে, যদি তামিলী হয় তাহলে তামিল ভাষায় শিখবে, যদি সে বাঙ্গালী হয় তাহলে সে বাংলা ভাষায় শিক্ষা লাভ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশ্ববিদ্যালয় সম্মেলনে গিয়েছিলাম। সেখানে ১৩৬টি দেশের প্রতিনিধিরা উপস্থিত ছিলেন। আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম এবং তাঁরা বলেছিলেন যে, আমাদের প্রাথমিক শিক্ষা মাতৃভাষার মাধ্যমে চলে। সেখানে কংগ্রেস (ই) থেকেও গিয়েছিলেন কিন্তু সেই কংগ্রেসের সঙ্গে গান্ধী কংগ্রেসের কোন

সম্পর্ক নেই। গান্ধী কংগ্রেসের আদর্শ ইন্দিরা গান্ধীর আদর্শ নয়। গান্ধীজী জাতির জনক, জাতির নায়ক ছিলেন। গান্ধীজী প্রাথমিক শিক্ষা সম্পর্কে কি বলেছিলেন ?— অবশ্য কিরণ চৌধুরী মহাশয় সবে ইন্দিরা কংগ্রেসে এসেছেন। গান্ধী কংগ্রেসের উনি ছিলেন না, কাজেই উনি জানেন না যে গান্ধীজী প্রাথমিক শিক্ষা সম্পর্কে কি বলেছেন।—গান্ধীজী প্রাথমিক শিক্ষার মিডিয়াম ইনসট্রাক্সান সম্পর্কে যে কথা বলেছিলেন সেই সম্পর্কে একটা কোটেশান দিলে বুঝতে পারবেন। গান্ধীজী বলেছিলেন,

Both in terms of the above studies together for & 8 years Gandhiji recommended at the age of seven years, i. e between the ages 7 to 14, instruction should be imparted through the mediam of mother tongue Hindi in Hindi speaking areas and regional languages in other part of the country তাহলে কি বলেছেন গান্ধজী ? তিনি বলেছেন যে মাতৃভাষায় প্রাথমিক স্তরে শিক্ষা ব্যবস্থা করতে হবে। উড়িষ্যা সেই নীতি গ্রহণ করেছে, বিহার সেই নীতি গ্রহণ করেছে। তাহলে উড়িষ্যা বিহারে আলাদা কংগ্রেস আর এখানে আলাদা কংগ্রেস। আজকে পশ্চিমবাংলায় সেই নীতিই চালু করা হয়েছে। উড়িষ্যায় বিহারে কংগ্রেসের এক নীতি আর পশ্চিমবাংলায় ইন্দিরা কংগ্রেসের আলাদা নীতি হবে ? ভাষা সম্পর্কে তাদের কি নীতি ? সংবিধানের কথা বলছেন। সংবিধান কি লঙ্ঘিত হয়েছে ? উড়িষ্যায় কি প্রাথমিক স্তরে ইংরাজী উঠিয়ে দেওয়া হয় নি। ইংরাজী ভাষা যাতে ভালভাবে শিখতে পারে, তার জন্যই প্রাথমিক স্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেবার ব্যবস্থা করা হয়েছে। ইংরাজী যিনি শিখতে চান তিনি ইংরাজী শিখতে পারেন, কোন বাধা নেই। ইউনেসকো যেখানে সমস্ত দেশের প্রতিনিধি আছেন তারা কি পর্যালোচনা করেছেন সেটা দেখেছেন কি ? United nations Education Cultural তারা কি বলেছেন ? প্রাথমিক স্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দিতে হবে। টোট্যাল বাজেটের কথা বলছেন কমানো হয়েছে। কিন্তু কংগ্রেস আমলে এই খাতে টাকা ধরা হয়েছিল ১১৪ কোটি টাকা আজকে সেই বাজেট বেড়ে ৩৮০ কোটি টাকা হয়েছে। আপনারা এই বাজেটের কত অংশ খরচ করতে পারতেন ? কংগ্রেস আমলে সমস্ত বাজেটের ৩ শতাংশ এডুকেসন বাজেটে ধরা হোত। আর আজকে আমরা সেখানে ২০ শতাংশ টাকা ধরেছি। টোট্যাল বাজেট দেড় হাজার কোটি টাকা ধরা হয়েছে, সেখানে শিক্ষা খাতে ৩৮০ কোটি টাকা ধরা হয়েছে। আপনারা যা-তা কথা বলে হাউসকে মিসলিড করার চেষ্টা করছেন।

শিক্ষা ব্যবস্থার কথা বলছেন। ওনাদের সময়ে কি শিক্ষা ব্যবস্থা ছিল। আমাদের সময়ে আমরা ৫২০৭টি প্রাথমিক বিদ্যালয় স্থাপন করেছি। ১৯৭২-৭৩ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্য্যন্ত প্রতি বছর গড়ে ৬০০টি প্রাইমারী বিদ্যালয় স্থাপিত হয়েছে। আর আমাদের আমল দেখুন সেখানে গড়ে ১২৫০টি প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে। আমরা ১৩৮০০ প্রাইমারী টিচারের পোষ্ট তৈরী করেছি। আমরা অনেক জুনিয়ার হাইস্কুলের সংখ্যা বাড়িয়েছি। আজকে এই যে শিক্ষা জগতে একটা বিরাট দক্ষযজ্ঞ চলেছে সেটা ওঁরা দেখতে পাচ্ছেন না। আমরা স্কুলে স্কুলে টেকস্ট বুক, স্লেট, এক্সারসাইজ বুক ও ছেলেদের পোষাক-আশাক সরবরাহ করতে পেরেছি। আমরা ১৬ হাজার নতুন সেকেণ্ডারী টিচারের পোষ্ট তৈরী করেছি। ১০০০ নূতন সেকেণ্ডারী স্কুল সেট আপ করতে আমরা পেরেছি। কলেজের ক্ষেত্রেও আমরা গজেন্দ্রগদকর কমিটি যেভাবে গভর্ণিং বডি করতে বলেছে, আমরা সেইভাবে গভর্ণিং বডি করেছি। যেখানে জোতদার জমিদারদের কন্ট্রোলে শিক্ষা প্রতিষ্ঠানগুলি থাকতো, আজকে সেখানে শিক্ষা প্রতিনিধি, কর্মচারী প্রতিনিধি, ছাত্র প্রতিনিধি নিয়ে কলেজ পরিচালনার ব্যবস্থা করতে পেরেছি।

প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা নিয়ে যেভাবে আপনারা তছনচ করেছেন আমরা তা প্রতিরোধ করেছি। পে প্যাকেটে আজকে ৪ কোটি টাকা থেকে ২০ কোটি টাকায় এনেছি। সমস্ত কলেজের জন্য আমরা কলেজ সার্ভিস কমিশন তৈরী করেছি। আমরা ১২টি নূতন কলেজ প্রতিষ্ঠা করেছি এবং আরও ৭টি প্রতিষ্ঠিত হবে। আজকে চাকুরীর নিরাপত্তার জন্য সার্ভিস সিকিউরিটি এ্যাক্ট চালু করেছি। আজকে আমরা রিজিওন্যাল ইমব্যালেন্স দূর করার প্রচেষ্টা চালিয়েছি, যে কথা আপনারা কোন দিনও ভাবেন নি। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে। এইভাবে আমরা শিক্ষাকে ক্রমশ ক্রমশ এগিয়ে নিয়ে যাবো আপনারা কখনও তা বাধা দিতে পারবেন না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-20—6-30 P. M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রীর যে বাজেট প্লেস করেছেন, এই বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমার বক্তব্য যে, বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় শিক্ষা সংস্কারের নামে শিক্ষাকে সংহার করার, নিধন করার যে নীতি গ্রহণ করেছেন, সেই নীতি যদি কার্য্যকরী হয় তাহলে পশ্চিমবাংলায় আগামী দিনের বংশধরদের মানুষ বলে পরিচয় দেবার আর বিশেষ কিছু

থাকবে না। রাজা রামমোহন রায়, বিদ্যাসাগর প্রমুখ মনীষী থেকে শুরু করে রবীন্দ্রনাথ, শরৎচন্দ্র, নজরুল, যাঁরা আমাদের দেশের প্রকৃত মানুষ এবং চরিত্র সৃষ্টির উদ্দেশ্যে উন্নত শিক্ষা, সংস্কৃতির ভিত্তি গড়ে তুলেছিলেন, বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি সেই ভিত্তিকে ভেঙ্গে চুরমার করে দিয়েছেন। শিক্ষা ক্ষেত্রে যে নীতিগত বিষয়গুলো তারা গ্রহণ করেছেন, সেগুলো হচ্ছে তাঁরা ভাষা এবং সাহিত্যের অবমূল্যায়ণ ঘটিয়েছেন এবং শিক্ষা থেকে ইংরাজী তুলে দেবার প্রথম পদক্ষেপ হিসাবে প্রাথমিক স্তর থেকে তাঁরা ইংরাজীকে নিষিদ্ধ করেছেন। শুধু তাই নয়, তাঁরা এই বছর থেকে প্রাথমিক স্তরে পরীক্ষা তুলে দিচ্ছেন, অটম্যাটিক প্রমোশন চালু করছেন। এই সমস্ত পদক্ষেপ গ্রহণের ফলে আজ পর্য্যন্ত পশ্চিমবাংলায় লেখাপড়ার যতটুকু ব্যবস্থা আছে, সেটাও তারা তুলে দেবার ব্যবস্থা করেছেন। আর এক দিকে তাঁরা ইংরাজী মিডিয়াম স্কুলগুলোকে পৃষ্ঠপোষকতা করে কিছু বিত্তবান ঘরের ছেলেমেয়েদের ইংলিশ মিডিয়াম স্কুলে পড়বার পথ প্রথ প্রশস্ত করে দিচ্ছেন। ফলে তাঁরা এই জিনিস করছেন, যারা বিত্তবান, তাদের ঘরের ছেলেমেয়েরা ইংরাজী শিক্ষায় শিক্ষিত হবে এবং নিম্ন মধ্যবিত্ত ঘরের ছেলেমেয়েরা ইংরাজী না জানা নাগরিক হয়ে গড়ে উঠবে। আমাদের দেশে বাংলা ভাষার উন্নতির জন্য যাঁদের অবদান অনস্বিকার্য্য, সেই রামমোহন রায়, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ-এর সেই শিক্ষাকে অস্বীকার করে এই বামফ্রন্ট সরকার কার্যত মাতৃভাষার বিকাশের পথকে রুদ্ধ করে দিতে চাইছেন। যে ভাষা ইংরাজী ভাষার সংস্পর্শে এসে বিকাশ লাভ করেছিল তাকে পর্য্যন্ত এঁরা শেষ করে দিতে চাইছেন। প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়ার স্বপক্ষে তাঁরা যে সমস্ত নজির উত্থাপন করছেন তা আরও বিচিত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে তাঁদের উত্থাপিত একটা কোটেশান পড়ে দিচ্ছি, পশ্চিমবঙ্গ সরকারের ৬ই আগস্টের পশ্চিমবঙ্গ পত্রিকাতে আছে।

English has no place and should have no place in the scheme of primary education. As a general rule a child should not be allowed to learn English as a language until he has made progress in the primary stages of instruction and has received a thorough grounding in his mother tongue.

এই কোটেশান কার? এই কোটেশান কুখ্যাত বৃটিশ শাসক লর্ড কার্জনের, যিনি ডিভাইড এ্যাণ্ড রুল পলিসির হোতা, যিনি ঢাকায় গুণ্ডা বাহিনী রিক্রুট করে হিন্দু মুসলমানের প্রথম রায়ট বাধিয়েছিলেন। এই লর্ড কার্জনের জন্য ক্ষুদিরাম প্রমুখ বিপ্লবীর জীবন চলে গিয়েছিল, এঁরই ভারতবাসীর তার প্রতি কতখানি তীব্র ঘৃণা ছিল,

ভারতবাসী সম্পর্কে তাঁর একটি মন্তব্য থেকে তার পরিচয় পাওয়া যায়। তিনি এদেশের মানুষকে উদ্দেশ্য করে বলেছিলেন "এরা একটা বর্বর অসভ্য জাতি। তারা যে শাসিত হচ্ছে এটাই তাদের পরম সৌভাগ্য।" ফলে বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তি আজও একে পায়ের তলায় রেখে দেশ শাসন করছে। আজকে ভারতবাসীর ফলে বুঝে দেখুন আজ বামফ্রন্টের দেনা। এহেন লর্ড কার্জনের কোটেশন দিয়ে তাদের প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়াটা জাষ্টিফাই করতে হচ্ছে আজকে লর্ড কার্জনের কণ্ঠস্বর আর জ্যোতিবাবু, পার্থবাবুর কণ্ঠস্বর সব একাকার হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সর্বনাশা ভাষা শিক্ষা নীতির বিরুদ্ধে সারা পশ্চিমবাংলার দেশ বরেণ্য শিক্ষাবিদ্ সাহিত্যিক, বুদ্ধিজীবি, শিক্ষক অভিভাবক তথা সর্বস্তরের মানুষ ঐক্যবদ্ধ হয়ে প্রতিরোধ আন্দোলনের সম্মুখীন হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন শ্রদ্ধেয় ডঃ সুকুমার সেন' প্রেমেন্দ্র মিত্র' প্রমথনাথ বিশি প্রমুখ ব্যক্তির আহ্বানে সাড়া দিয়ে প্রাথমিক স্তরে ইংরাজী না পড়ানোর নির্দেশ সম্বলিত বামফ্রন্ট সরকারের ঐ সারকুলার অগ্রাহ্য করে পশ্চিমবাংলার হাজার হাজার স্কুলে ছাত্র, শিক্ষক, অভিভাবক ইত্যাদি সকলের সমবেত প্রচেষ্টায় ইংরাজী পড়ানো হচ্ছে। তারা বামফ্রন্ট সরকারের এই সারকুলার নাকচ করে দিয়েছে। তাই আমি বলছি ইতিহাসের দেওয়াল লিখন থেকে তারা শিক্ষা নেবেন। আমি আরো বলতে চাই, জ্যোতিবাবু প্রায়ই উদাহরণ দিতেন, ঐ তো বাংলাদেশে তারা প্রাথমিক স্তর থেকে ইংরাজী পড়ায় না— তারা মানুষ হচ্ছে না? আমি জ্যোতিবাবুকে শুনিয়ে দিতে চাই, বাংলাদেশ সরকার ১৯৭২ সাল থেকে ১৯৮১ সাল পর্য্যন্ত প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দিয়েছিল। কিন্তু সম্প্রতি তারা আবার প্রাথমিক স্তর থেকে ইংরাজী বাধ্যতামূলক করেছে। তারা এটা মূল্যায়ণ করেছে যে, প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়ার ফলে বিগত ১০ বছরে দেশের উচ্চশিক্ষা প্রসার সংকুচিত হয়েছে। শিক্ষার মান অনেক নেমে গেছে। এই সমস্ত অভিজ্ঞতা থেকেই সেখানে প্রাথমিক স্তর থেকে আবার ইংরাজী শিক্ষা চালু করতে হয়েছে। পশ্চিমবাংলায় প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দিলে ভারতবর্ষের চোখের সামনে গুজরাট এই ভুল করে তার মাশুল গুণছে এবং বর্তমানে তারা প্রাথমিক স্তর থেকে বিভিন্ন স্তর পর্য্যন্ত ইংরাজী পড়াবার চেষ্টা করছে। এই অবস্থায় কোন যুক্তিকে বামফ্রন্ট সরকার এই সর্বনাশা পথ বেছে নিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সব চেয়ে আশ্চর্য্যের ব্যাপার হল এই, বামফ্রন্ট সরকারের জনবিরোধী ভাষা শিক্ষা নীতির বিরুদ্ধের সারা পশ্চিমবাংলায় যখন প্রবল জনমত সৃষ্টি হয়েছে। সেই জনমতের চাপের সামনে আজকে বামফ্রন্ট সরকার কোণঠাসা হয়ে পড়েছে। ফলে

মুখ্যমন্ত্রী থেকে শুরু করে বামফ্রন্ট সরকারের নেতাদের মিথ্যার আশ্রয় নিতে হচ্ছে। আজকে শুধু সাধারণ মানুষের মধ্যে এই বিক্ষোভ নেই, বামফ্রন্টের শরিকদের মধ্যেও ভাষা নীতি নিয়ে ঐক্যমত্য নেই। এমনকি সি. পি. এম. এর এক বিরাট সাধারণ অংশের মধ্যে বামফ্রন্ট সরকারের ভাষা নীতির বিষয়ে প্রচণ্ড প্রশ্ন রয়েছে। শুধুমাত্র নেতাদের গোঁড়ামির জন্য এই জিনিস হচ্ছে। কি ধরণের মিথ্যাচারের আশ্রয় মাননীয় মুখ্যমন্ত্রী নিয়েছেন, আমি সেটা একটু তুলে ধরছি। আমি চ্যালেঞ্জ করে বলছি এটা তিনি অস্বীকার করুন। গত ৫ই আগস্ট ইউনিভার্সিটি ইন্সটিটিউট হলে শিক্ষক দিবসের প্রাককালে এক উদ্বোধনী অনুষ্ঠানে মাননীয় মুখ্যমন্ত্রী ভাষণ দিলেন ভাষা শিক্ষা নীতি সম্পর্কে। গণশক্তিতে ৬ই আগষ্ট সেই সংবাদ বেরিয়েছে। সেখানে মুখ্যমন্ত্রী বলেছেন। "এতদিন পরেও শিক্ষার বাহন কি হবে এ নিয়ে বিতর্ক চলেছে, স্বাধীনতার পরে এটা স্বতঃসিদ্ধ যে মাতৃভাষাই শিক্ষার বাহন হবে। কিন্তু এখনো কিছু শিক্ষিত ব্যক্তি উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই ব্যাপারে বিরোধিতা করে চলেছেন।"

[ 6-30—6-40 P. M. ]

অদ্ভুত কথা সরকারী শিক্ষা নীতির প্রতিবাদে বর্তমান ভাষা আন্দোলনে যুক্ত শিক্ষাবিদরা নাকি শিক্ষার মাধ্যমের বিরোধিতা করেছেন। সাহস থাকে তো সত্য কথাটা বলুন কিন্তু আমরা জানি সে কথা বলবার সাহস আপনাদের নেই। একটা মিথ্যা কথা বলে আপনারা আত্মরক্ষা করার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার গত ৫ বছর ধরে একটা ডাহা মিথ্যা কথা বলে আসছেন যে সরকার মাতৃভাষার মাধ্যমে শিক্ষা চান। অদ্ভুত সব কথা পশ্চিমবাংলার মানুষকে তারা কি মনে করেন? পশ্চিমবাংলার মানুষের এখনও বুদ্ধি চেতনা আছে, তারা জানে এটা আজকে নয় মাতৃভাষার মাধ্যমে শিক্ষা চালু হয়েছিল পশ্চিমবাংলায় ১৯৩৪ সালে। সেই সময় ডাঃ শ্যামাপ্রসাদ মুখার্জী আইন করে একেবারে সর্বনিম্ন স্তর থেকে বি. এ. অনার্স পর্য্যন্ত মাতৃভাষার মাধ্যমে পরীক্ষা দেবার এবং পড়ার সুযোগ করে দিয়েছিলেন এবং তার জন্য প্রয়োজনীয় সমস্ত ব্যবস্থা করেছিলেন। গত তিন দশক ধরে এই এ জিনিষ যে চলছে সেটা কি মাননীয় মুখ্যমন্ত্রী জানেন না? আপনারা কি জানেন না? আপনারা কি জানেন না স্কুলে স্কুলে কোন ভাষার মাধ্যমে পড়ানো হয়? আপনারা কি জানেন না ইতিহাস, ভূগোল ইত্যাদি বিষয় কোন ভাষার মাধ্যমে পড়ানো হয়? আপনারা তা জানেন এবং জেনেও এসব কথা বলছেন। সবচেয়ে অদ্ভুত কথা লক্ষ লক্ষ টাকা পাবলিক মানি অপব্যয় করে সরকারী খরচেও বিজ্ঞাপন দিয়ে বলা হচ্ছে বামফ্রন্ট সরকার মাতৃভাষার মাধ্যমে শিক্ষা

চালু করেছেন। তাদের একটা মিনিমাম এথিক্যাল সেন্স নেই। কতখানি আনএ্যথিক্যাল হলে একটি সরকার জনগণের অর্থ অপব্যয় করে এ ধরণের মিথ্যা প্রচারের আশ্রয় নিতে কুণ্ঠাবোধ করে না। আজকে মিথ্যার পথে গিয়ে তারা আত্মরক্ষার চেষ্টা করছেন। তারপর স্যার, পাঠক্রম এবং পাঠ্যসূচীর ক্ষেত্রে যা চলছে সেটা একেবারে তুঘলকী ব্যাপার। সেখানে ছাত্রদের গিনিপিগের মতন ব্যবহার করা হচ্ছে। যেভাবে পাঠ্যক্রমের তারা পরিবর্তন করছেন এবং সিলেবাস নিয়ে যা কাণ্ডকারখানা করছেন সেটা স্যার, আপনার মাধ্যমে এই সভায় রাখছি। ৮ম শ্রেণীর ইতিহাসের সিলেবাস নিয়ে আদালত পর্য্যন্ত মামলা গড়িয়েছে। নবম ও দশম শ্রেণীর সিলেবাস নিয়ে প্রচণ্ড বিতর্ক চলছে। সেখানে শিক্ষাবিদ বিশেষজ্ঞ এবং শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট ব্যক্তিদের মতামত নেওয়ার কোন প্রয়োজন তারা বোধ করছেন না। তারপর আমরা দেখছি এক বছরের অনার্স কোর্স চালু করার নামে শিক্ষাকে সঙ্কুচিত করা হচ্ছে। সেখানে যেটা উচিত ছিল সেটা হচ্ছে তথাকথিত সিলেবাস কমিটি না করে কোয়েশ্চেনিয়ার ফর্মে পাবলিক অপিনিয়ানের জন্য সেটা রাখা এবং এইভাবে সেখানে পাবলিক অপিনিয়ান মবিলাইজ করা। অল সেক্সানের আপনিয়ান নিয়ে একটা সুপরিকল্পিত সিদ্ধান্ত গ্রহণ করা উচিত ছিল। কিন্তু আপনারা সে দিকে যাচ্ছেন না। সেখানে তথাকথিত বিশেষজ্ঞদের নিয়ে সিলেবাস কমিটি করে যা ইচ্ছা তাই করছেন। আজকে এইভাবে পশ্চিমবঙ্গে শিক্ষার সম্প্রসারণের নামে শিক্ষাকে সঙ্কুচিত করা হচ্ছে। আমি স্যার, সেই আগে ১২০০ স্কুলকে স্কুলের অনুমোদন বাতিল করে কিভাবে শিক্ষা সঙ্কোচনের ব্যবস্থা নেওয়া স্পেশ্যাল পারমিশান হয়েছিল সে প্রশ্নে এখন যাচ্ছি না, হাল আমলের কয়েকটি বিষয় নিয়ে এখন আমি বলছি। স্যার, এতদিন পর্য্যন্ত ছাত্ররা প্রাইভেটে এম. এ. পরীক্ষা দিতে পারতো তার রেজাল্ট যাই থাক না কেন, এখন এখানে কতকগুলি রেসট্রিকসান আরোপ করা হয়েছে যে ৪৫ পারসেন্ট মার্কস না পেলে প্রাইভেটে এম. এ. পরীক্ষা দেওয়া যাবে না। এর পারপাসটা কি? এটা কি শিক্ষাকে সঙ্কুচিত করা নয়? শিক্ষা নানান কারণে ব্রেক হতে পারে। নানান অসুবিধা বা অভাব অভিযোগের মধ্যে পড়ে মানুষের শিক্ষা ব্রেক হতে পারে কিন্তু তাই বলে সে আর পড়তে পারবে না? এটা কি শিক্ষা সঙ্কোচনের পদক্ষেপ নয়? তারপর আপনারা শিক্ষাক্ষেত্রে গণতন্ত্রীকরণের কথা বলেন। সেখানে শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার কি ভাবে হরণ করা হচ্ছে সে সম্বন্ধে স্যার, আপনার মাধ্যমে কয়েকটি কথা বলি। স্যার, এ সম্বন্ধে আমি প্রশ্ন করেছিলাম যে কতগুলি শিক্ষা প্রতিষ্ঠানে ম্যানেজিং কমিটি ভেঙ্গে এ্যাডমিনিষ্ট্রেটার বসানো হয়েছে, রেকর্ড হয়ে যাবে তাই সেই সব প্রশ্ন

হেল্ড ওভার করে রাখা হচ্ছে, উত্তর দেওয়া হচ্ছে না। শিক্ষার ক্ষেত্রে অটনমি একেবারে শেষ করে দেওয়া হচ্ছে। আপনারা বলেন শিক্ষার ক্ষেত্রে শান্তির রাজত্ব আপনারা সৃষ্টি করেছেন এবং সেখানে নৈরাজ্য দূর হয়েছে। তা যদি হয় তাহলে আজও শিক্ষক খুন হয় কেন? কেন শিক্ষক মহাশয়রা স্কুলে ঢুকতে পারেন না? আজকে টিচারদের পার্টিজান স্পিরিট নিয়ে, দলীয় দৃষ্টিভঙ্গী নিয়ে এ্যাপ্রুভাল দেওয়া হচ্ছে না বা আটকে রাখা হচ্ছে। শুধু তাই নয় এ্যাপ্রুভাল দিয়ে তা উইথড্র করে নেওয়া হচ্ছে।

শুধু আটকে রাখা নয়, এ্যাপ্রুভাল দিয়ে আবার এ্যাপ্রুভাল উইথড্র করান হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম যঘণ্য ঘটনা ঘটেছে। এই রকম সব পার্টিজম স্পিরিট চলেছে। আজকে শিক্ষকদের চাকুরীর নিরাপত্তার প্রশ্ন দেখা দিয়েছে। এ্যাপীল কমিটিকে নিষ্ক্রিয় করে দেওয়া হয়েছে। শিক্ষকরা অসহায় হয়ে পড়ছেন এবং শেষে আদালতের দ্বারে ছুটতে বাধ্য হচ্ছেন। এমন কি অনেক সময়ে আদালতে গিয়ে যদিও তার পক্ষে রায় নিয়ে আসে তাহলে সেখানে আদালতের রায় পর্যন্ত এক্সজিকিউট করা হয় না। শিক্ষা ক্ষেত্রে দুর্নীতি স্বজন পোষণ এসব কথা না বলাই ভাল। আপনারা শিক্ষা ক্ষেত্রে নাকি সমস্ত দুর্নীতি দূর করে, অব্যবস্থা দূর করে স্বর্গরাজ্য সৃষ্টি করেছেন। আজকে জয়েন্ট এনট্রান্স পরীক্ষার ফলাফল দুর্নীতির একটা জ্বলন্ত প্রমাণ। একটা অসহায় ছাত্রীকে যার জন্য আত্মহত্যা করতে হল। এর থেকে পেইন ফুল আর কি আছে? একটা ইনকোয়ারী কমিটি পর্যন্ত বসল না। বলছেন বিষয়টা কোর্টের এক্তিয়ারে চলে গিয়েছে। আমার বক্তব্য—আজকে নয় কোর্টে গেছে। কিন্তু তার আগে সরকার কি করেছেন? ফলে দুর্নীতির বিষয় না বলাই ভাল। অনিলবাবু চিৎকার করে অনেক কথা বলে গেলেন। এখানে বলা হয়েছিল যে ৯০ দিনের মধ্যে পরীক্ষার ফলাফল বের করা হবে। ৯০ দিনের মধ্যে বের হয়েছে? এই সব মিথ্যা প্রতিশ্রুতি খবরের কাগজে ছেপে বের হলে ভাল হয়, তাহলে পশ্চিমবাংলার মানুষ, ছাত্র-ছাত্রী, সাধারণ মানুষ, তারা এদের "সত্য" ভাষণগুলি বিচার করতে পারবে। পাঠ্যপুস্তক নিয়ে কেলেঙ্কারী চলেছে। আজ সেপ্টেম্বর মাস, এখনও পর্যন্ত ৫০ পারসেন্ট স্কুলে ছাত্রছাত্রীরা বই পায়নি। এই ফ্লোরে যখন প্রশ্ন করা হয় যে, যে সমস্ত ছাত্রছাত্রীরা এখনও বই পায়নি তাদের কি হবে? তার উত্তরে মন্ত্রী মহাশয় বললেন যে ষ্টকে আর বই নেই। ষ্টকে যখন বই নেই তখন ছাত্রছাত্রীদের জন্য আর কিছু করা যাবে না। এই রকম দায়িত্বহীন সরকারের প্রতিনিধিত্ব তারা করছেন। এই ধরণের জবাব দিতে পারা যায় বলে আমার জানা নেই। ফলে আজকে এই সব জিনিস চলছে। তারপর দেখুন শিক্ষা ক্ষেত্রে ব্যয় কি ভাবে সংকোচ হচ্ছে সেটা আপনার কাছে বলি। ঐ যাদবপুর

বিশ্ববিদ্যালয়ের মণীন্দ্রনাথ চক্রবর্তী মহাশয়ের সভাপতিত্বে আজকে বিভিন্ন ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলররা এস, ও. এস দিয়েছেন সরকারের কাছে। এই ব্যয় সংকোচনের ফলে সরকারের সার্কুলার অনুযায়ী যে সমস্ত নন-টিচিং পদ আছে, সেই সমস্ত পদে এ্যাপোয়েন্টমেন্ট দেওয়া বন্ধ। এই জিনিস হলে শিক্ষা প্রতিষ্ঠান কি চলবে? শিক্ষার জন্য অর্থাভাব অথচ মন্ত্রীদের জন্য, মন্ত্রীদের দপ্তর বৃদ্ধির জন্য, মুখ্যমন্ত্রীর জন্য এয়ার কণ্ডিশান গাড়ী ইত্যাদি নানা রকম ভাবে ব্যয় করছেন এবং তার জন্য অসুবিধা হচ্ছে না। আমি মাননীয় শিক্ষা মন্ত্রীদের সকলকে বলবো যে এটাকে প্রেষ্টিজ ইস্যু করবেন না। প্রেষ্টিজ ইস্যু করার কি আছে? আপনারা যখন দেখছেন যে পশ্চিমবাংলার মানুষ আপনাদের এই শিক্ষা নীতিকে বর্জন করেছেন, তখন আপনাদের যদি মিনিমাম ডেমোক্রাটিক অ্যাটিচুড থাকে তাহলে এটাকে প্রেষ্টিজ ইস্যু না করে, তাকে গ্রহণ করে জনমতকে স্বীকার করে নেওয়াই গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গীর পরিচয়। সেটা না করে যদি মিথ্যার আশ্রয় নেওয়া হয়, আবোল-তাবোল বলেন তাহলে নিজেরাই লোকের কাছে হাসাস্পদ হবেন। ফলে জনগণের স্বার্থে আপনাদের এই সর্বনাশা ভাষা নীতি, পরীক্ষা তুলে দেওয়ার যে নীতি নিয়েছেন, সেই নীতি বর্জন করুন।

[6-40—6-50 P.M.]

কারণ এই নীতিতে যদি সঠিক করে থাকেন তাহলে এর দ্বারা ভারতবর্ষের পুঁজিপতি শ্রেণীর হাতকে শক্তিশালী করবেন, দেশের মানুষকে জ্ঞান বিজ্ঞানের আলো থেকে বঞ্চিত করবেন। এর ফলে ভারতবর্ষের মালিক শ্রেণী, শোষক শ্রেণীকে সুযোগ দেবেন ফ্যাসিইজম্ কায়েম করতে এবং স্বৈরতন্ত্রের হাত দৃঢ় হবে, শক্ত হবে। এই কথা বলে আমি বামফ্রন্টের শিক্ষা নীতির এবং শিক্ষা বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় শ্রদ্ধেয় শিক্ষামন্ত্রী শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের যে দাবী উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি।

এই বিতর্কে অংশ নিয়ে বিরোধী দলের মাননীয় সদস্যগণ যে সমস্ত কথা বললেন তা তাঁরা গত ‘দু বছর ধরে এখানে বহুবার বলেছেন। বিশেষ করে শিক্ষা ও ভাষা-নীতি সম্পর্কে যে সমস্ত কথা তাঁরা বললেন তা নিয়ে ইতি-মধ্যে অনেক আলোচনা

হয়েছে। তথাপি আমাদের এ বিষয়ে আরো আলোচনা করতে কোনো আপত্তি নেই, আলোচনা হতে পারে, আলোচনাকে আমরা স্বাগত জানাচ্ছি। আমরা মনে করি এটা আলোচনার জিনিষ, মতামত বিনিময়ের জিনিষ, যুক্তি তর্কের জিনিষ, পরীক্ষা নিরীক্ষার জিনিষ। কিন্তু দুঃখের কথা হচ্ছে বিষয়টিকে আলোচনার মধ্যে সীমাবদ্ধ না রেখে কংগ্রেস দলের ও এস. ইউ. সি. দলের মাননীয় সদস্যরা এটাকে ময়দানে টেনে নিয়ে গেছেন, বিশৃঙ্খলা সৃষ্টি করলেন এবং ট্রামে বাসে আগুন পর্যন্ত দিলেন। তথাপি আমরা দৃঢ়তার সঙ্গে ঘোষণা করতে চাই যে, বামফ্রন্ট সরকারের ভাষা এবং শিক্ষা নীতি সঠিক এবং যথার্ত। এই নীতিকে কার্যকরী-ভাবে প্রয়োগ করার জন্য সাহসিকতার সঙ্গে শ্রদ্ধেয় শিক্ষা মন্ত্রী যেভাবে অগ্রসর হচ্ছেন তার জন্য আমরা তাঁকে সাধুবাদ জানাচ্ছি।

কংগ্রেস (ই) দলের মাননীয় সদস্য ডাঃ শিশির বসু মহাশয় এই প্রসঙ্গটি উথাপন করে তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে, রাজ্য সরকারের ভাষা নীতি সেক্টেরিয়ান দৃষ্টিভঙ্গীতে হওয়া উচিত নয়, জাতীয় আদর্শ এবং উদ্দেশ্যর সঙ্গে সামঞ্জস্য রাখা উচিত। এ বিষয়ে পশ্চিমবাংলায় যে নীতি গ্রহণ করা হয়েছে তার সঙ্গে তাঁর বক্তব্যের কোথার যে বিরোধ আছে তা আমার বোধগম্য হলো না। আমাদের তো মনে হয় আমাদের সরকার সেই উদ্দেশ্য এবং আদর্শের সঙ্গে সামঞ্জস্য রেখেই নীতি গ্রহণ করেছেন এবং তা কার্যকরী করার মধ্যে দিয়েই প্রমাণিত হচ্ছে এবং ভবিষ্যতেও হবে। বিগত দিনের কংগ্রেসী রাজত্বকালে শিক্ষা ক্ষেত্রে তাঁরা যে অবস্থা কায়েম রেখেছিলেন সে অবস্থার সম্বন্ধে বিস্তারিত আলোচনার মধ্যে আমি যেতে চাই না। আমার সে সময়ও নেই। তবে আমরা যারা শিক্ষার সঙ্গে যুক্ত তারা সেসব দিনের কথা ভুলতে পারব না। সরকার থেকে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানকে অনুমোদন দেওয়ার পরেও শিক্ষকরা এবং শিক্ষা কর্মীরা কবে কখন বেতন পাবে তার কোনো ঠিক ছিল না। অথচ তাঁরা কাজ করে যেতে বাধ্য হতেন এবং কোন এক সময়ে ১০০ টাকা পেয়ে ১৬০ টাকা পেয়েছি বলে লিখে দিয়ে আসতে বাধ্য হতেন। আজকে এসব আর হচ্ছে না। কাজেই আজকে শিক্ষা ক্ষেত্রে যা হচ্ছে তার প্রশংসা সকলকেই করতে হবে, এই দৃঢ় বিশ্বাস আমাদের আছে।

সাম্প্রতিক-কালে শিক্ষা ক্ষেত্রে কতগুলি সমস্যা দেখা দিয়েছি। তবে এগুলি কোনো নতুন সমস্যা নয়, পুরোনো সমস্যা থেকেই উদ্ভুত কিছু সমস্যা দেখা দিয়েছে।

আজকে পাঠ্যপুস্তক প্রকাশনা এবং বিলি বণ্টন সম্পর্কে কথা উঠেছে। একথা ঠিক, ইতিপূর্বে মাত্র দুইখানা বই সরকারের মাধ্যমে প্রকাশিত হয়েছে এবং ছাত্র-ছাত্রীর সংখ্যাও কম ছিল। কিন্তু এখন ষষ্ঠ শ্রেণী পর্যন্ত এই সরকারের ব্যবস্থাপনায় অনেকগুলি বই প্রকাশিত হচ্ছে এবং বহুলাংশে ছাত্র-ছাত্রী বৃদ্ধি পেয়েছে বামফ্রন্ট সরকারের জনমুখী শিক্ষানীতির ফলে। যারফলে আজকে এই বিশাল সংখ্যক ছাত্র-ছাত্রীদের জন্য নির্দ্ধারিত সময়ের মধ্যে এতগুলি পাঠ্যপুস্তক সরবরাহ করা দূরুহ--কাজ একথা মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন। সরকারের যে প্রকাশনা দপ্তর আছে এতগুলি বই এত কম সময়ের মধ্যে প্রকাশ করা তাদের পক্ষে যথেষ্ট নয়। এ বিষয়ে সরকার সজাগ আছেন। আমি আশা করছি, কাগজের যে সঙ্কট আছে, বিদ্যুতের যে সংকট আছে যারফলে নির্দ্ধারিত সময়ের মধ্যে পাঠ্য-পুস্তক ছাত্র-ছাত্রীদের পৌছে দেওয়া সম্ভব হচ্ছে না সেটা আগামী দিনে দূরীভূত হবে—এই বিশ্বাস আমাদের আছে। এখানে বিরোধীদলের মাননীয় সদস্য কিরণ চৌধুরী মহাশয় শিক্ষাখাতে কোন কোন ক্ষেত্রে বাজেট কাট-ছাট-এর কথা তুললেন। কিন্তু আমার কথা হচ্ছে, ওনাদের আমলে টিফিন খাতে কোন খরচের ব্যবস্থা ছিল না। কিন্তু এখন টিফিন দেওয়ার ব্যবস্থা চালু হয়েছে, পোষাক দেওয়ার ব্যবস্থা চালু হয়েছে যা ওনাদের আমলে কোনদিন দেওয়া হতো না। ওনারা ক্ষুদার্থ ছাত্র-ছাত্রীদের জন্য কোন খেতে দেওয়ার ব্যবস্থা করতে পারলেন না। এই সরকার আসার পর যখন টিফিন দেওয়ার ব্যবস্থা হলো তখন খাবারের গুণাগুণ নিয়ে তাঁরা চিৎকার আরম্ভ করলেন, এটা সিদ্ধ হয়নি, ওটা বেশী সিদ্ধ হয়েছে, এটায় নুন নেই, ওটায় ঝাল বেশি—। ইত্যাদি ইত্যাদি। আমার প্রশ্ন তাদের আমলে কি এইসব কাজ করা যেতে পারতো না? এটা অত্যন্ত লজ্জার কথা, ক্ষোভের কথা, দুঃখের কথা। শিক্ষা-ক্ষেত্রে যে পরিবর্তন সূচীত হয়েছে, আমরা যারা শিক্ষকতার সঙ্গে জড়িত আছি তারা সত্যিই গর্বিত। আমি মাধ্যমিক শিক্ষার বিষয়ে কয়েকটি কথা বলতে চাই বিশেষ করে একাদশ এবং দ্বাদশ শ্রেণীর ক্ষেত্রে। আমরা জানি, এই একাদশ এবং দ্বাদশ শ্রেণীতে সীমিত সংখ্যক শিক্ষক আছেন এবং শিক্ষকের নিয়োগের ক্ষেত্রে বর্তমানে যে পদ্ধতি আছে সেই পদ্ধতি জটিল পদ্ধতি এবং সময়-সাপেক্ষ ব্যাপার। সেখান থেকে যদি একজন শিক্ষক চাকরী ছেড়ে অন্যত্র চলে যান, আর একজন শিক্ষককে নিয়োগ করতে ৪ থেকে ৫ মাসের বেশী সময় লেগে যায়। এই শিক্ষক নিয়োগের পদ্ধতি-টাকে সরলীকরণ করা দরকার যাতে প্রয়োজনীয় সংখ্যক শিক্ষকের অভাবে পাঠদান কার্য বন্ধ না থাকে। মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে ছাত্র-সংখ্যার অনুপাতে গত ১ বছরে কোন এ্যাডি-শন্যাল পোষ্ট সাংশান করা হয়নি। বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ে যে সমস্ত শিক্ষকেরা আছেন

তাঁদের পক্ষে ক্লাস চালানো সম্ভব হচ্ছে না। ২-৩টি সেক্সনকে একত্র করে তাঁদেরকে চালাতে হচ্ছে। এই ব্যাপারটি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। অতি সত্বর প্রয়োজনীয় শিক্ষক যাতে নিয়োগ করতে পারেন তারজন্য অনুমোদন দিতে আবেদন জানাচ্ছি। আর একটি কথা বলতে চাই, বিশেষ করে ভাষা নীতির প্রশ্নে আসি। আমার যেটা আশঙ্কা হয়েছে—শিক্ষাক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছেন তাকে বানচাল করার জন্য কিছু শক্তিশালী ব্যবসায়ী গোষ্ঠী বিভিন্ন স্থানে রাতারাতি অনেক ইংরাজী মিডিয়াম স্কুল জেলা পর্যায়ে এবং থানা পর্যায়ে গড়ে তুলছে। ইংরাজী ভাষার প্রতি যাদের মোহ আছে সেটাকে কাজে লাগিয়ে তাঁর মুনাফা লুটছে। এটা সরকারের কঠোর হস্তে দমন করা প্রয়োজন বলে মনে করি। এ ছাড়া প্রাথমিক স্তরে ইংরাজীকে তুলে দেওয়ার কথা ঘোষণা করেছিলেন। সেক্ষেত্রে আমি বলতে চাই, প্রাইমারী যে স্কলারশীপ এগজামিনেসান হয়—আমি বাঁকুড়া জেলার কথা বলতে পারি—সেখানে প্রাইমারী স্কলারশীপ পরীক্ষার ক্ষেত্রে ইংরাজী পরীক্ষা নেওয়া হয়েছিল। বর্তমান বৎসরে প্রাইমারী ছাত্ররা যারা স্কলারশীপ পরীক্ষায় বসবে তাদের ডেসক্রিপটিভ রোলের শেষের কলামে ক্যানডিডেট সিগনেচার ইন ইংলিশ-এই কথা বলা হয়েছে। এটা কেন থাকবে ?

[ 6-50—7-00 P M. ]

এটা কেন থাকবে ? তাই আমার ধারণা কিছু সরকারী অফিসার এবং কায়েমী স্বার্থবাদী গোষ্ঠী সরকারের এই যে শিক্ষানীতি এবং ভাষানীতিকে বানচাল করার জন্য সচেষ্ট, সরকার এদিকে দৃষ্টি দেবেন। উচ্চতর শিক্ষার ক্ষেত্রে আমি একটা কথা বলতে চাই, এখানেও যে অবস্থা আগে ছিল সে অবস্থা দূর হয়েছে এবং এখানে একটা শৃঙ্খলা ফিরে এসেছে। শিক্ষকদের মধ্যে প্যাকেট চালু হয়েছে এবং তাঁরা যে মজুরী পেতেন সরকার থেকে সেই মজুরীও অনেক পরিমাণে বৃদ্ধি পেয়েছে। এ ক্ষেত্রে আমি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সম্বন্ধে একটা কথা বলতে চাই। বিভিন্ন লোকের মুখে এবং খবরের কাগজে যা শুনছি, এখানে যে ষ্টাটুট কমিটি আছে, সেই কমিটির যাঁরা সদস্য তাঁদের সঙ্গে চূড়ান্ত ফয়সালা না করে মিটিং না করে ষ্টাটিউট অনুমোদনের জন্য পাঠান হয়েছে এবং এ নিয়ে সেখানে শিক্ষকদের যে সমিতি আছে তাঁরা প্রতিবাদ জানিয়েছেন বিষয়টি সম্বন্ধে পরিষ্কার করে বলার জন্য। আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। আমি আর একটি কথা বলতে চাই যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মত একটি ঐতিহ্য সম্পন্ন গণতান্ত্রিক ট্রেড ইউনিয়নের অধিকার আছে সেই ট্রেড ইউনিয়নের

অধিকার প্রয়োগ করতে গিয়ে সেখানে দুজন কর্মচারী সাসপেণ্ড হয়েছেন। এটা অত্যন্ত দুঃখের কথা কারণ আমাদের বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি যে গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করা হবে না। সে ক্ষেত্রে তারা কর্তৃপক্ষের সঙ্গে যেসব আলোচনা করেছেন তার জন্য সাসপেণ্ড করা হয়েছে এবং পত্রিকায় কর্তৃপক্ষের বিরুদ্ধে বিরূপ মন্তব্য প্রকাশ করার ফলে পত্রিকা সম্পাদককেও জবাবদিহী করতে হয়েছে। আমি সেজন্য সরকারকে নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণের আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডা: জয়নাল আবেদিন**: মাননীয় অধ্যক্ষমহোদয়, মাননীয় শিক্ষামন্ত্রী চতুষ্টয় সমবেত ভাবে যে বাজেট প্রস্তাব শিক্ষার উপর পেশ করেছেন তার কোথাও আমি খুঁজে পেলাম না যে এখানে যে মহা অভিশাপ, অশিক্ষা, নিরক্ষরতা, এটা কিভাবে কত দিনে দূর হবে। What is the percentage of illeteracy? ৩৪ পারসেণ্ট। মহিলাদের মধ্যে একজন মহিলা মন্ত্রীর নাম দেখছি, মহিলাদের মধ্যে এই হার এক এক জায়গায় এক এক রকম। ইসলামপুর সাবডিভিসনে ৪ পারসেণ্ট। How do you propose to educate illeterate আপনারা টাকা যতই বাড়ান, How do you propose to utilise the money to eradicate illeteracy from this :tate? একথা কি অস্বীকার করবেন? আপনারা ৫ বছর আছেন, তার আগে আমরা ছিলাম মাঝে আপনারা এসেছিলেন, কিন্তু শিক্ষায় আমরা ক্রমশঃ নেমে যাচ্ছি কিনা? -Iow had it occurred that West Bengal which had the privilege of leading the rest of India is now lagging for behind? Now it occupies 15th position out of 22 State in the country. এটা এখন তা আপনাদের করতে হবে, কারণ শিক্ষা আজকের নয়, শিক্ষা অনাগত দিনে যে :শধররা আসছে তাঁদের ক্ষেত্রে এটা প্রযোজ্য। সেনয়াস রিপোর্টে বারবার আই ষ্টিল ্যালার্ম যে এক থেকে পনর বছর বয়সে মানুষের সংখ্যা ৪৩ পারসেণ্ট এদের শিক্ষার যে ্যবস্থা তা তো করতে হবে আবার এদের কর্মসংস্থানের ব্যবস্থাও করতে হবে। তেরাং এই দুটোর মধ্যে সমন্বয় করা দরকার। আমি ভোকেশ্যান্যাল এডুকেশনের কথা লছি, আপনার তার কি পরিমাপ করতে পেরেছেন? ভোকেশ্যান্যাল এডুকেশন ত্তিমূলক শিক্ষা পেয়ে তারা যেন কাজ পায়। এই যে ৩৬ লাক্ষ, ৩·৬ মিলিয়ন রকারের খাতায় নাম লিখিয়েছে এরা তো অর্ডিনারী কোর্সে লেখাপড়া শিখেছে, কেউ ্যাট্রিক, কেউবা মাধ্যমিক এডুকেশন—লাইক দিস। কিন্তু ভোকেশ্যান্যাল, যেটা কাজের

শিক্ষা পায় শিক্ষার শেষে কাজ করবার সুযোগ পায় এ চিন্তা আপনাদের, কিন্তু এই ৮ পাতার প্রস্তাবে সেটা কোথায়? আমি আপনাদের সবিনয়ে জিজ্ঞাসা করছি। নেক্সট প্রশ্ন হচ্ছে, আপনারা সোস্যাল এডুকেশনের জন্য একজন মন্ত্রী নিয়োগ করেছেন, একটা দপ্তর স্থাপন করেছেন। How do you propose the urbanisation of the countryside? একটা দেশে যদি সমাজবাদ আনতে চান, কথা বলেন অস্বীকার তো করেন না, আজকে আপনারা বলেন যে রাষ্ট্রই সব সম্পদের মালিক, তাহলে রাষ্ট্রের দায়িত্ব হবে শিক্ষার সমস্ত দায়িত্ব নেওয়া।

সর্ব শ্রেণীর মানুষের জন্য আজকে সেই পরিকল্পনা আপনাদের কোথায়? এটা আমরা আপনাদের কাছে শুনতে চাই। তার পরের প্রশ্ন হচ্ছে যে যেখানে শুধু মানুষের শিক্ষার প্রশ্নই নয় two third of the population happens to below the poverty line. তার দায়িত্ব আমরা অস্বীকার করছি না। এই সংবিধান, এই অর্থনীতি এর ফলে এই অবস্থা দাঁড়িয়েছে আর two third of the population happens to be illeterate. এই দুটো অভিশাপ পাশাপাশি। যাদের খাওয়া নেই, সে আর এনগেজ, ছেলে বাপকে পান্তা দিতে যায়, স্কুল যাবে কি করে? আজকে এই দুটোর সমন্বয় আপনারা কি করতে চান? সুতরাং শিক্ষাকে আইসোলেটেড রূপে তো দেখার উপায় নেই।

It should be made on your economic programme simultaneously. তা নইলে তো পারবেন না। এটা অত্যন্ত লজ্জার কথা যে টিপ সই দিয়ে, হাঁটুর ছাপ দিয়ে, কনুইয়ের ছাপ দিয়ে আপনারা পঞ্চায়েত না কি করেছেন সেখান থেকে টাকা নিতে হবে। বন্ধুবর নির্মলবাবু আছেন, তার সমবায়ে নাকি ইউনিভারসালারাইজেসান প্রস্তাবে আছে—সেটা নিয়ে কালকে আলোচনা হবে। সেই সম্বন্ধে আমি কালকে বলব। ওরা সেখানে গিয়ে কি করবে? কারণ কত টাকা এলো, কত টাকা গেল সেটাই জানতে পারবেন না। হি ডাজ নট নো। নিরক্ষরতা দূরীকরণের ব্যাপারে এবং শিক্ষাকে বৃত্তিমূলক করার জন্য ভোকেসন্যাল এডুকেসান করার জন্য সময়িক ভাবে গুরুত্ব কিন্তু এই বাজেটে প্রকাশ পায় নি। এই ব্যাপারে আমি সবিনয়ে মন্ত্রী চতুষ্ঠয়ের কাছে নিবেদন করছি। আর একটা কথা হচ্ছে ডিরাইভ ফর্ম দি বৃটিশ রুল — আগের থেকে যে জিনিষটা হয়ে আসছে, আজও ওঁরা সেই জিনিষ চালিয়ে যাচ্ছেন। ক্যালকাটাকে সেণ্টার করে, ওঁরা ক্যালকাটাকে ডেভলপ করছেন। কেরী সাহেব যেমন হুগলীতে গিয়ে উপনিবেশ স্থাপন করেছিলেন এবং সেখানে কিছু ডেভলপমেণ্ট

করেছিলেন। এই রিজিয়নাল ইমব্যালেন্স সব জায়গায় প্রকট হচ্ছে—কি শিল্পে, কি শিক্ষা ক্ষেত্রে। আমরা দেখেছি একটা গ্রামে এক মাইলের মধ্যে ৪টি স্কুল। আর তার পাশাপাশি আমরা দেখছি বিস্তীর্ণ এলাকা—১০-১৫ মাইলের মধ্যে কোন স্কুল নেই। আমার এলাকাতেই দেখেছি। আজকে এই যে ইমব্যালেন্স-হাউ মাচ ইউ হ্যাভ বিন করেছেন—আমাদের ভুল হতে পারে কিন্তু আপনারা এই ইমব্যালেন্স দূর করার জন্য সরকারী উদ্যোগ কতখানি নিয়েছেন? ১২ ক্লাস পর্য্যন্ত অবৈতনিক করেছেন, বিশ্ববিদ্যালয়ে ৭৫ পারসেন্ট সাবসিডি দিতে চান আপনাদের গভর্ণমেন্টের পক্ষ থেকে তাহলে It is the responsibility of the Govt. to ignor this regional imbalance in point of education. এটা একটা মারাত্মক সোস্যাল প্রবলেম। এই জন্য এখানে ফাণ্ডামেন্টাল ষ্ট্রাকচার ভেঙ্গে গেছে, নূতন ক্যাপিটালিজম হয়েছে। কিন্তু এই গুলি অর্গানাইজড করবে কে? যারা এই দুর্দিনের বাজারে অর্গানাইজড করছে তাদের যদি আপনারা এনকারেজ না করেন-এনকারেজ টু রিমুভ দিস ইমব্যালেন্স তাহলে ইমব্যালেন্স—উইল-রিমেন পারমানেন্টলি ইন দিস স্টেট। এখানে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি দিজ ইমব্যালেন্স মাষ্ট বি রিমুভড। আমার আর একটা কথা হচ্ছে, আপনি যে ব্যয় বাড়িয়েছেন, এটা প্রপার ইউটালাইজেসন হচ্ছে কি না। আমি আপনার একটা কমিটিতে আছি। Mr. Speaker has been pleased and the Govt. has been agreed to take me in the said P. A. Commitee. পার্বলিক এ্যাকাউন্ট কমিটিতে আমি দেখেছি সরকারের কিছু কিছু স্কীম আছে—let your department be pleased to ask the question. কোস্চেন-ভারত সরকার অনুন্নত শ্রেণীর জন্য যে টাকা দেয়, সেই টাকার ২৭ পারসেন্টও ব্যয় হয় নি আজ পর্য্যন্ত। এটা সেন্ট্রালী স্পনসার্ড স্কীম এ্যাণ্ড কলারসিপ স্কীম। এই রাজ্যের ২৭ পারসেন্টের বেশী অতীতেও ব্যয় হয় নি। স্যার, শিক্ষা নিয়ে দলবাজী করা হচ্ছে। এই দলবাজীর প্রশ্ন নিয়ে এই পক্ষও বলেছেন এবং ঐ পক্ষ থেকেও বলা হয়েছে। আমি অনুরোধ করবো বন্ধুবর শম্ভুবাবুকে হু ইজ দি লিডার অফ দি এডুকেশন ডিপার্টমেন্ট-নেতাজীর আদর্শে অনুপ্রাণিত শিক্ষাকে এবোব পলেটিক্স রাখা যায় না? এই একটা ক্ষেত্রে-ইট সুড বি প্লেস্ড এ্যাবোব পলেটিক্স এবং Education should be placed above politics. পলেটিক্স। এখানে merit and benefit, merit should be the first consideration and benefit should be the poorest stratum of the society. সোসাইটি। আমি বন্ধুবর মন্ত্রীর কাছে সবিনয়ে এই অনুরোধ রাখছি। আমার আর একটা কথা হচ্ছে, এখানে

প্যারালাল সিস্টেম অফ এডুকেসন আছে। এখানে এ্যংলো-ইণ্ডিয়ান সিস্টেম অফ এডুকেসান যেমন এখানে রিপ্রেজেণ্ট করছেন তাদের একটা আলাদা সোসাইটি আছে, আবার এখানে কিছু কনভেণ্ট অক্সফোর্ড এবং কেমব্রিজ আছে, তাদেরও একটা সিস্টেম আছে এবং মাদ্রাসা সিস্টেম অফ প্যারালাল এডুকেসান এদেরও একটা সিস্টেম আছে। এই সিস্টেমগুলির হারমনিক কোয়াপারেসনের একটা প্রয়োজন রয়েছে। আমি ব্যক্তিগত ভাবে যে মতই পোষণ করি জনমতের কাছে আমাকে এই কথা স্বীকার করতে হয় এখানে মাদ্রাসা দাও, ওখানে টোল দাও, এখানে মাধ্যমিক বিদ্যালয় দাও, ওখানে হাইস্কুল দাও, ওখানে হায়ার সেকেণ্ডারী স্কুল দাও। সেই ব্যাপারে আপনার সুযোগ্য নেতৃত্ব আছে এডুকেসনে। এটাকে আপনি হারমোনিক কো-অডিনেট করবেন কি ?

[ 7-00—7-10 P. M. ]

এটাকে আপনারা হারমোনিয়াস্‌লি কোঅর্ডিনেট করতে পারলেন না কেন ? It wants co ordination of the system. Our ultimate aim should be to remove the irregularities. কারণ এগুলি সম্বন্ধে আমি অতীতে পড়েছিলাম, তবে আজও আমি অতখানি বিদ্বান নই যে এ বিষয়ে ভাল ভাবে আলোকপাত করতে পারব। এডুকেশান ইজ লাইফ, এ ব্যাপারে প্রফেসর নির্মল বোস আছেন, তিনি ভাল বলতে পারেন। এখন তো শুনছি, education is life, not water is life, স্বাস্থ্য পাঠে পড়েছিলাম 'জলজ', এখম শুনছি, শিক্ষাই জীবন। একথা যদি যত্য হয়, তাহলে পশ্চিমবঙ্গে শতকরা ৭০ জন মানুষ এই জীবন থেকে বঞ্চিত হবে, এটা একটু ভেবে দেখবেন, এ অনুরোধ আপনাদের কাছে করব। এ ব্যাপারে হুঁশিয়ারীর প্রয়োজন রয়েছে, কারণ আপনারা দেশের অর্থ নৈতিক সংকট নিয়ে বলছেন মাত্র। আমি আপনাদের সবিনয়ে অনুরোধ করব, আমাদের সবাইকে নিয়ে ভাববার সময় এসেছে। শিক্ষায় আমরা পিছিয়ে যাচ্ছি, সাহিত্যে পিছিয়ে যাচ্ছি। দভ্যতার ভিত্তি কি ? আমরা দেখতে পাচ্ছি, এডুকেশানের কোন ইনফ্লেশান হচ্ছে না। তাহলে কিসের ভিত্তিতে ইণ্ডাষ্ট্রি গড়ে উঠবে দেশে ? আজকে আমরা দেখছি, সাহিত্যের নতুন বিকাশ ঘটছে না, নতুন কেউ জান্মাচ্ছে না। 'Sahitya' is the yard stick of philosophy.

আপনারা বঙ্কিম ইত্যাদি এ্যাওয়ার্ডের ব্যবস্থা করেছেন। but the should be encouraged for the budding intelligentsia of they society.

এখানে নিরপেক্ষতার প্রয়োজন রয়েছে। আমি দলবাজী নিয়ে কোন অভিযোগ করছি না, কারণ আমি শিক্ষাবিদ নই, আমাদের এখানে যাঁরা শিক্ষাবিদ আছেন, তাঁরা তা নিয়ে বলতে পারেন। আমি শুধু আপনাদের কাছে অনুরোধ করব—আমাদের পরাজিত করে মানুষ আপনাদের পাঠিয়েছেন এখানে—আপনারা যদি এই দোষে দোষী হন, তাহলে বাংলা পিছিয়ে যাবে। আমরা যাঁরা এখানে, as member of the opposition আছি, তাঁরা আপনাদের অর্থ নীতি সমর্থন করতে পারি না বিশেষতঃ, আপনাদের প্রোগ্রাম, ট্যাক্সেসান এ্যাণ্ড আদার্স যা আছে তা জেনে। আপনাদের পূর্বতন অর্থমন্ত্রীকে জনতা রিজেক্ট করেছেন, আপনাদের মধ্যে নানা রকম ত্রুটির জন্য জনতা তাঁকে বাতিল করেছেন, এখানে মাধ্যমিক, প্রাথমিক এবং উচ্চ মাধ্যমিক বিভাগের দায়িত্বে যাঁরা আছেন, তাঁদের দায়িত্ব আছে। আপনাদের সোস্যাল এডুকেশান জেনে জনতা যেন আবার আপনাদের পরাজিত না করেন, সেজন্য শিক্ষাকে above every consideration, গুরুত্ব দিন।

বাংলার কথা ভেবে দেখুন, অল ইণ্ডিয়া কম্পিটিশনে আমরা পিছিয়ে যাচ্ছি। Cantral Competitive Services আপনাদের একটা প্রস্তাব ছিল যে, আপনারা একটা ইনষ্টিটিউট করবেন—train up for higher executive jobs, business management and other higher grade of services at the all India national forum. করবেন বলেছিলেন, এটা আপনারা উল্লেখ করলেন না কেন ? এ সম্বন্ধে আপনারা যদি কোন বক্তব্য রাখেন to train the young intelligent Bengali students both boys and girls for higher competitive examination at the national level এটার উপরে একটু আলোকপাত করবেন। এই নিবেদন করে এই বাজেট বক্তব্যে অনেক জায়গায় অনুক্ত আছে বলে এই ব্যয় বরাদ্দের সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং তাঁদের পক্ষের মাননীয় মন্ত্রী শম্ভুবাবু যে বাজেট পেশ করেছেন—এই টাকাটা অঙ্কের দিক থেকে নীতিগতভাবে বিরোধীতা আমি করছি না। কিন্তু ঐ টাকার যে পরিমাণ শিক্ষা খাতে খরচ দেখান হয়েছে সেই টাকার টারগেট ইউটেলাই জেশান ঠিক হচ্ছে কিনা তা খুঁটিয়ে দেখতে গেলে দেখবো যে টারগেট ইউটেলাইজেশান ঠিক হচ্ছে না। সেই দিকে লক্ষ্য রেখে আমি বিরোধীতা করছি।

এই সভার শ্রদ্ধাস্পদের উভয়পক্ষের ডিবেটে অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা বলতে চাই। শিক্ষানীতি এবং তার প্রতিফলন আমাদের সমাজজীবনে—শিক্ষাক্ষেত্রে, বিদ্যালয়, বিশ্ববিদ্যালয়, প্রাথমিক স্তর পর্যন্ত কি,হয়েছে তার বিস্তারিত চিত্র আপনারা পেয়েছেন। আমি মাননীয় সদস্য অনিলবাবু এবং তার আগেকার সদস্য আমার সামনের বক্তা যা বক্তৃতা রাখলেন আমি তা মন দিয়ে শুনলাম। আমার সামনের বক্তা ডাঃ সত্যেন সেনের একটি লাইন কোট করে পড়লেন এবং অনিলবাবু মহাত্মা গান্ধীর লেখা একটি লাইন কোট করলেন। প্রথম যে সদস্য তিনি বিশ্ববিদ্যালয়ের দুর্নীতি এবং প্রশাসনিক ব্যবস্থার কথা তুলে ডাঃ সেনের একটি লেখা কোট করলেন একটি ডাঃ সম্বন্ধে। আমি তার পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দিতে চাই যে আমার থেকে তাঁর বয়স বেশী এবং স্মৃতিশক্তিও বেশী থাকা উচিত। তাঁর আগেকার ঘটনা ভুলে যাওয়ার কথা নয়। ১৯৬৮, ৬৯, ৭০, ৭১ সালে রাজনৈতিক কি ভয়াবহ অবস্থা ছিল সেটা আপনারা সকলেই জানেন। তাঁদেরই তৈরী নকশাল পন্থীর রাজনীতি তার চাপে পড়ে স্যার আশুতোষের মূর্তিকে মাটিতে গড়াগড়ি খেতে দেখেছিলাম ১৯৬১ সালে বিশ্ববিদ্যালয় প্রাঙ্গণে। আমি সেই সময়ে বিশ্ববিদ্যালয়ের প্রথম বর্ষের ছাত্র ছিলাম। আমি ২ বছর ৩ মাস বাড়ীতে বসা ছিলাম পরীক্ষা দিতে পারিনি—আজকে যারা সদস্য হিসাবে সরকার পক্ষে বসে আছেন তাঁদেরই তৈরী বামপন্থী রাজনীতির ফলে। সেই নকশালপন্থীরা পশ্চিমবঙ্গের শিক্ষা জগৎকে শেষ করে দিয়েছিল। এই কাজ আজকের কংগ্রেসী করেন নি বা আগেকার কংগ্রেসীরা করেন নি। মাননীয় স্পীকার স্যার, ওঁরা বিশ্ববিদ্যালয়ের দুর্নীতির কথা বললেন। শুনুন মাননীয় সদস্যরা—হুগলী শ্রীগোপাল ব্যানার্জী কলেজে ৭০ হাজার টাকার তছরূপের অভিযোগে অভিযুক্ত হলেন প্রিন্সিপাল। খবরের কাগজে বেরুল, স্থানীয় লোকেরা প্রতিবাদ করেছিল। আগেকার বর্ধমান ডিভিশানের কমিশনার এবং ডি.আই.জি. তদন্ত করেছিলেন এবং তারা রিপোর্টও দিয়েছিলেন। কিন্তু আজ অবধি তার কোন ব্যবস্থা নেওয়া হল না। বিগত মন্ত্রীসভাও ব্যবস্থা নেয় নি এই মন্ত্রীসভাও নিচ্ছেন না। ওরা যা রিপোর্ট দিয়েছেন আমি তার একটা লাইন পড়ছি—

The College did not invite any tender or quotations for the work which was instructed to M/s. Mukherjee Construction Company, Tallapally, Burashibtala, Chinsura. The Contractor's firm is no longer in existence. The Principal could not adduce satisfactory circular in this regard.

বৰ্দ্ধমান ডিভিশনের কমিশনারের রিপোর্ট গত মন্ত্রীসভায় ৫ বছর থেকেও মাননীয় শিক্ষামন্ত্রীর ঘুম ভাঙ্গেনি বা ঘুমিয়ে থাকলেও জাগবেন না। তাঁকে শিখণ্ডী করে রেখে সারা পশ্চিমবাংলার বুকে পেছনে যে তিনজন মন্ত্রী বসে আছেন কিংবা ছিলেন তাঁরা শিক্ষাব্যবস্থাকে গলা টিপে মেরেছেন। দুর্নীতির চক্রান্তে বসিয়ে, দলীয় রাজনীতিতে বসিয়ে দিয়ে তাঁকে চুপ করে থাকতে বাধ্য করা হয়েছে। তারপর মাননীয় সদস্য কংগ্রেসী আমলে বিশ্ববিদ্যালয়ের শিক্ষা সম্বন্ধে দুর্নীতির কথা বললেন। আমি মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দিতে চাই কাউন্সিল মেম্বারদের রেজলিউশানের একটি লাইন পড়ে—১৯৭৯ সালে বি. এস. সি. পার্ট ওয়ান পরীক্ষায় বামপন্থী তথাকথিত ইনফ্লুয়েনশিয়াল সদস্যের ২ জন আত্মীয় পরীক্ষা দিয়েছিলেন। তাদের বিরুদ্ধে অভিযোগ এসেছিল তারা নাকি মার্কসীট জালিয়াতি করেছেন।

[ 7-10—7-20 P.M. ]

ভালো কথা। কাউন্সিল মিটিং-এ আলোচনা হল এবং আলোচনার প্রেক্ষাপটে কণ্ট্রোলার গোপাল ব্যানার্জি যে লিখেছেন সেটা একটু পরে শোনাই—

It was detected that the records of the B.Sc., Part-I Examination, 1979 in respect of Roll Cal Com No. 1787 and Roll Cal Com No. 2649 have been tampered with. The results of both the candidates were published as 'failed' in the provisional result-book but in the Tabulation Roll their results have been made as 'passed' by tampeirng marks in different subjects. The candidate were asked to produce their mark-sheets whereby Shri Subhasis Banerjee, Roll Cal Com No. 1787 gave a statement that he lost his mark-sheet. Shri Asit Roy, Roll Cal Com No. 2649 submitted a statement along with his mark-sheet that he had paid a considerable amount to a person not connected with the University for making his result as 'passed'.
এরপর বিশ্ববিদ্যালয়ের কণ্ট্রোলার বিভাগ থেকে তদন্ত করা হয়েছিল। তদন্ত থেকে কি জিনিষ বেরিয়ে এল সেটা পড়েছি— ডি. সি. এনফোর্সমেণ্ট এটা করেন—
I would, therefore, request you to send me a formal complaint so that the case can be started against them followed by necessary investigation
প্রাইমাফেসি কেস এস্টাবলিশ হয়ে গেল। পরে যখন ইনভেষ্টিগেশান হল তখন বিশ্ববিদ্যালয় কতৃপক্ষ থেকে বলা হল দুজন লোক ধরা পড়লো। তারা বিশ্ববিদ্যালয়ে সি. পি. এম.-এর নাম নিয়ে অশিক্ষক কর্মীদের সংগঠিত করে। নাম হচ্ছে কল্যাণ

নন্দী, মার্কস সেকসানের এ্যাসিস্ট্যাণ্ট এবং মদন চ্যাটার্জি একজামিনেশান সেকশানের এ্যাসিস্ট্যাণ্ট। শম্ভুবাবু প্রতিশ্রুতি দিয়েছিলেন এদের ট্রান্সফার করিয়ে দেবেন। ট্রান্সফার এতবড় একটা দোষের শাস্তি নয়। তিনি বলেছিলেন কলেজ স্ট্রীট ক্যাম্পাসের বাইরে পাঠিয়ে দেবো। একজনকে মাত্র পাঠিয়েছেন এবং কম্যুনিষ্ট পার্টির চাপে পড়ে মদন চ্যাটার্জিকে কলেজ স্ট্রীট ক্যাম্পাস থেকে বার করতে পারেন নি। এটা লজ্জার ব্যাপার। এর চেয়ে লজ্জার ব্যাপার আর কি আছে? দুর্নীতির কথা বলছি। এবার আসছি সরকারী কলেজ সম্বন্ধে। মাধ্যমিক, প্রাইমারী শেষ করে দিয়েছেন। গভর্নমেণ্ট স্পনসর্ড কলেজ সম্বন্ধে শিক্ষামন্ত্রী যা বললেন তাতে তিনি হাউসকে মিসলিড করেছেন। আমি জানাচ্ছি বর্তমান বেতন কাঠামোর পরিপ্রেক্ষিতে বেসরকারী কলেজ, সরকারী কলেজ এবং বিশ্ববিদ্যালয়ে যে পরিবর্তন হয়েছে তার ফলস্বরূপ আজকে সরকারী কলেজে ১৫০টি প্রফেসারের পোষ্ট তাঁরা হারিয়েছেন। ডঃ ভবতোষ দত্তকে কুচবিহার সরকারী কলেজ থেকে ট্রান্সফার নিতে হল এবং তিনি চলে গেলেন বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে। অশোক মুখার্জি হুগলী মহসীন কলেজের পলিটিক্যাল সায়েন্সের লেকচারার তিনি ছেড়ে দিয়েছেন। জহর সেন, হিস্ট্রির, ছেড়ে দিয়েছেন। ডঃ কে ঘটক, হিস্ট্রির, বদলা হওয়ায় তিনি ছেড়ে দিয়েছেন। ডঃ এ. কে. মুখার্জিকে ঝাড়গ্রাম রাজ কলেজে দিয়েছেন—তিনি ছেড়ে দিয়েছেন। আপনারা যেসব ভাল কাজ করেছেন নিশ্চয় তার সমর্থন করবো। কিন্তু আজ যেখানে ইররেগুলারিটি হচ্ছে, দুর্নীতি হচ্ছে সে জায়গায় কোন প্রতিবাদ হবে না? এসব বলতে গেলেই বলবেন কংগ্রেসীরা এইসব করছেন। সরকারী স্পনসর্ড কলেজে যে ধরণের ব্যাপার হচ্ছে তার প্রতিবাদ করার উপায় নেই। প্রতিবাদ করলেই তাঁদের দূরদূরান্তের বদলী করা হচ্ছে। আরতি গুহকে এইভাবে বদলা করা হল, অথচ তিনি ১০ বছর দার্জিলিং-এ চাকরী করে এসেছেন। গতবারে ইলেকসানে তিনি বামপন্থীদের প্রভাবিত সমিতির বিরুদ্ধে ক্যানভ্যাস করেন বলে তাঁকে দুর্গাপুরে বদলী করা হল। মি. এস. সোম, এসিস্টেন্ট সেক্রেটারী, রাইটার্স বিল্ডিং এর ক্যান্টিং বসে কো-অর্ডিনেসান কমিটির সঙ্গে আলোচনা করে ট্রান্সফার লিষ্ট তৈরী করেন।

আরতি গুহকে রাতের অন্ধকারে আবার দুর্গাপুর সরকারী কলেজে ট্রান্সফার করা হল। কি তাঁর অপরাধ, তিনি বিবাহিতা মহিলা, ১০ বছর কলেজে চাকরি করে এসেছেন, তাই রাতের অন্ধকারে তাঁকে ট্রান্সফার করা হয়েছিল। সরকারী কলেজে এই অবস্থা। বাঁকুড়া কলেজে কি হচ্ছে—শম্ভুবাবু আজকে সংবিধান লঙ্ঘন করেছেন। আমি দাবি করছি তাঁর পদত্যাদের। ৩১(১) ধারায় সংবিধান

লিখছে—ধর্মীয় সংখ্যালঘু প্রতিষ্ঠানগুলির তাদের স্বকীয়তা বজায় রাখতে যা নেসেসারি ফেসিলিটিজ দরকার সেই ফেসিলিটিজ তাদের দেওয়া হবে। আজকে অমিয় কিস্কুকে কাজ করতে দেওয়া হচ্ছে না, তাকে ডিস্টার্ব করা হচ্ছে। বাঁকুড়া খৃষ্টান কলেজ, মৌলানা আজাদ কলেজ এদের সংবিধানের ধারায় যে সমস্ত ফেসিলিটিজ দেওয়ার কথা সেইসব ফেসিলিটিজ দেওয়া হচ্ছে না।

( এই সময়ে নির্দিষ্ট সময় অতিবাহিত হওয়ায় বক্তা আসন গ্রহণ করিতে বাধ্য হইলেন। )

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। স্যার, এই বিধান-সভায় এই বিষয়ে অনেক মাননীয় সদস্য বিভিন্ন দৃষ্টিকোণ থেকে বিতর্কে অংশ গ্রহণ করেছেন এবং শিক্ষানীতি ভাষানীতি সম্পর্কে অনেক প্রশ্ন উত্থাপন করেছেন, তাছাড়া শিক্ষা সংক্রান্ত অপরাপর বিষয়গুলিও আলোচিত হয়েছে। যেহেতু অনেক পরে আলোচনায় আমি অংশ গ্রহণ করেছি সেজন্য সেই সমস্ত বিষয়গুলি উত্থাপন করছি না, সেগুলি বাদ দিয়ে কয়েকটি বিষয়ে আমি আলোচনা করছি এবং মাননীয় মন্ত্রী মহোদয়দের সেই বিষয়গুলি ভেবে দেখবার জন্য অনুরোধ করছি। স্যার, শিক্ষা ব্যাপারে বামফ্রন্ট সরকারের যা কিছু করা উচিত ছিল বা যা কিছু করা সম্ভব ছিল সব করা হয়ে গেছে এখন আর কিছু করার নেই এই রকম দাবি আমরা কেউ করছি না, কিন্তু এই দাবি অবশ্য আমরা করতে পারি যে শিক্ষাক্ষেত্রে অরাজকতা এবং বিশৃঙ্খলা যা এর আগে ছিল তা অনেকখানি কমেছে। গণ টোকাটুকি হয়ত সম্পূর্ণ বন্ধ হয়ে যায়নি কিন্তু এখন যা আছে তা নেই বললেই চলে। আগে যে অনিশ্চয়তা ছিল পরীক্ষার ব্যাপারে পরীক্ষার ফল প্রকাশের ব্যাপারে সেই অনিশ্চয়তা সম্পূর্ণভাবে দূর হয়েছে। সুতরাং শিক্ষাক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে অগ্রগতি ঘটিয়েছে একথা সত্য, একথা স্বীকার করা উচিত। প্রাইমারী শিক্ষার প্রসার ঘটেছে নিঃসন্দেহে এবং সেই প্রাইমারী শিক্ষার পরীক্ষা পদ্ধতি পরিবর্তন করে যে মূল্যায়ন পদ্ধতি চালু হয়েছে সেটা আমি সমর্থন করি। কিন্তু সঙ্গে সঙ্গে বলি যে মূল্যায়ন পদ্ধতি চালু করতে গেলে যে বিষয়গুলি করা দরকার সেগুলি যদি না হয় তাহলে এর ফল খারাপ হতে পারে। এমনিতে আমরা দেখছি অনেকগুলি প্রাইমারী স্কুলে যেখানে ৮০-৯০ জন ছাত্র আছে সেখানে একজন দু'জন শিক্ষক আছেন। শ্রেণী ভিত্তিক শিক্ষক নিয়োগের পরিকল্পনা এখনও গৃহীত হয়নি। প্রাইমারী স্কুলে ৫টি শ্রেণী থাকে, আমরা ৪টি শ্রেণী জানি, কিন্তু শিশু শ্রেণী বলে

আর একটি শ্রেণী আছে। ৫টি শ্রেণীকে বাদ দিয়ে ৪টি শ্রেণীও যদি ধরা হয় তাহলে প্রত্যেক শ্রেণীর জন্য যদি একজন শিক্ষকের নিয়োগের ব্যবস্থা না করা হয় তাহলে পরীক্ষা বাদ দিয়ে মূল্যায়ন করতে চাইলে ছাত্র-ছাত্রীদের ক্ষতি হতে পারে, যে অগ্রগতির কথা ভেবে এই পদ্ধতি চালু করার চেষ্টা হচ্ছে সেটা চালু করার ক্ষেত্রে অসুবিধা ঘটতে পারে।

[ 7-20—7-30 P.M. ]

সুতরাং সে ক্ষেত্রে ইংরাজী ব্যবস্থার স্বপক্ষে শ্রেণীভিত্তিক শিক্ষক নিয়োগের পরিকল্পনা দরকার এবং টীচার, টট রেশিয়ো, শিক্ষক এবং ছাত্র, তাদের যে রেশিয়ো সেটা কমিয়ে আনা দরকার। একজন শিক্ষকের ঘাড়ে অনেক ছাত্র-ছাত্রী চাপিয়ে দিলে এই মূল্যায়ণ তাদের পক্ষে করা হবে না। স্যার, আর একটা কথা উঠেছে যে মাধ্যমিক থেকে উচ্চমাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক থেকে কলেজের যে সিলেবাস, সেই সিলেবাসের মধ্যে কোন সিমেট্রি নেই এবং যার ফলে অনেক ছাত্র-ছাত্রী খুবই অসুবিধার সম্মুখীন হন। যেমন—মাধ্যমিক স্তরে ইংরাজীতে ভাষা শিক্ষার মাধ্যম হিসাবে নেওয়া হয়, কিন্তু উচ্চমাধ্যমিকে লিটারেচারে আনা হয়। এর ফলে দেখা যায় যে ছেলারা ইংরাজী আয়ত্ব করতে পারে না এবং তারই ফলশ্রুতি হিসাবে উচ্চমাধ্যমিক পরীক্ষায় বেশির ভাগ ছেলেরা ইংরাজীতে ফেল করে। সুতরাং যদি কোথাও এর ঘাটতি থেকে থাকে, সিলেবাসে যাতে পরস্পরের সঙ্গে সমতা রক্ষা করা যায়, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক, কলেজে তার যদি অবকাশ থাকে তাহলে সেই ব্যবস্থা সম্পর্কে ভাবা দরকার এবং সেই নেওয়া দরকার। বাংলা ভাষার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। প্রাইমারী এডুকেশন মাতৃভাষার মাধ্যমে চালু করার কথা বলা হয়েছে। এটা ভাল কথা। কিন্তু একটা প্রশ্ন—এটা বুদ্ধিজীবিদেরও প্রশ্ন এবং সাধারণ মানুষেরও প্রশ্ন যে, বাংলা ভাষায় গুরুত্ব দেওয়া হচ্ছে কিন্তু ডিগ্রী কোর্সে লিটারেচার সাবজেক্টে বাংলা এবং ইংরাজী উভয়েতে অপশন্যাল রাখা হয়েছে। বাংলার গুরুত্ব বাড়বে কিন্তু ডিগ্রী কোর্সে অন্ততঃপক্ষে বাংলা ভাষাকে যদি কম্‌পালসারি করা যায় তাহলে বাংলা ভাষার গুরুত্বও বাড়বে এবং তার মর্যাদাও বাড়বে। কাজেই আমার মনে হয় এই সম্পর্কে ভেবে দেখা দরকার। আমাদের যে কমপিটিটিভ পরীক্ষা, সেই কমপিটিটিভ পরীক্ষার প্রশ্নপত্রগুলি যাতে বাংলায় হয় তার ব্যবস্থা করা দরকার। তা না হলে বাংলা ভাষার প্রতি যতই গুরুত্ব আরোপ করতে চাই সেটা যথাযথভাবে কার্যকরী হবে না। স্যার, জেনারেল এডুকেশান সম্পর্কে এখানে একটি কথা বলতে চাই। মাধ্যমিক স্কুল, উচ্চমাধ্যমিক স্কুল, কলেজ, ইউনিভার্সিটি এগুলির প্রসার ঘটছে। কিন্তু

সেই সঙ্গে সঙ্গে টেকনিক্যাল এডুকেশানের প্রসার ঘটছে না। আজকাল বেশীরভাগ মানুষ টেকনিক্যাল এডুকেশান পেতে চায় যেটাতে তাদের ভবিষ্যতে জীবীকায় সাহায্য করবে। সুতরাং জেনারেল এডুকেশান এবং তার সঙ্গে টেকনিক্যাল এডুকেশান সমাজের প্রয়োজনে যেহেতু গুরুত্বপূর্ণ সেজন্য সেদিকে নজর দেওয়া দরকার এবং এই টেকনিক্যাল এডুকেশানের কেন্দ্রগুলি যাতে এখানকার মত শহরাঞ্চলে স্থাপিত না হয়ে গ্রামাঞ্চলে স্থাপিত হয় তার জন্য ব্যবস্থা করা উচিত। জয়নাল আবেদিন সাহেব নিরক্ষরতার প্রশ্নে যে কথা বলেছেন, উনি ভাল করে বোধহয় পড়েন নি। আমি বলতে বাধ্য হচ্ছি, বাজেট শুরু করা হয়েছে নিরক্ষরতার প্রশ্ন দিয়ে। সেখানে বলা হয়েছে যে নিরক্ষরতা আমাদের অভিশাপ এবং এই নিরক্ষরতা আমাদের দূর করতে হবে। যারা ষ্টেটমেণ্ট আরম্ভ করে নিরক্ষরতার প্রশ্ন দিয়ে, যা এর আগে কখনও দেখিনি, সেখানে বুঝতে হবে যে তারা নিরক্ষতা দূরীকরণের উপর সবচেয়ে বেশী গুরুত্ব দিতে চায়। এই গুরুত্ব দিতে গেলে শুধু ইউনিভার্সিটির সংখ্যা, কলেজের সংখ্যা, মাধ্যমিক স্কুলের সংখ্যা বাড়িয়েই হবে না, এই গুরুত্ব দিতে গেলে প্রাইমারী এডুকেশানকে বাড়াতে হবে। ধারা বহির্ভূত যে শিক্ষা আছে অর্থাৎ নন-ফর্ম্যাল এডুকেশান, এ্যাডাল্ট এডুকেশান, এগুলিকে বাড়াতে হবে। এই সমস্ত সেণ্টারে যারা কাজ করেন তারা স্কুল ফাইনাল পাশ, হায়ার সেকেণ্ডারী পাশ, তাদের ৭৫ টাকা ভাতা দিয়ে কাজ করান যাবে না, সেটাকেও বাড়াতে হবে এবং শিক্ষার উপকরণ তাদের হাতে দিতে হবে, বইপত্র সরবরাহ করতে হবে। এইভাবে যদি একটা পরিকল্পনা করা যায় তাহলে নিরক্ষতা দূর করা যাবে। আমি বিশ্বাস করি যে এই ভাবে যদি একটা সুষ্ঠ পরিকল্পনা নেওয়া যায় এবং তাকে যদি রূপায়িত করা যায় তাহলে ১০ বছরের মধ্যে আমরা অনেকটা এগিয়ে যাব। আমি আশা করবো যে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়ে যথেষ্ট নজর দেবেন। এই কথা বলে ব্যয় বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Sri Abdul Karim Chawdhury**

मिस्टर स्पीकर सर,

आज एजुकेशन के चार मिनिस्टारों ने एजुकेशन पर जो बजट हाउस के सामने रखा है, मैं उसका मुखालिफत करता हूं। इस बजट का विरोध करते हुए मैं दो चार बातें आपके सामने कहना चाहता हूं। मिस्टर स्पीकर सर, हमारी सरकार ने एजुकेशन के बारे में जो नीति अपनायी है—जो पॉलिसी अपनायी है, उससे जाहिर होता है कि आज के जेनरेशन के हमारे

बच्चों के दिमाग म बुराइयाँ भरी जा रही है। एजुकेशन हमारा बैकबोन है। लेकिन इसमें तबदिली होने से हमारे देश के बच्चे हमारे देश के इतिहास को हमारे देश के नेताओं के इतिहास को भूलते जा रहे है। वे क्या जानेंगे हमारे देश का क्या इतिहास था। हमारे देश के नेताओं की बातें उनके दिमाग में नहीं जायेगी और बाहर के नेताओं की बातें उनके दिमाग मे आयेंगी। आज इस तरह की बहुत सी बातें सलेबस में रखी गयी है। इसकी वजह से हमारे बच्चों पर बहुत खराब असर पड़ रहा है। हम कोई एक बातें बताना चाहते हे, ये यह है कि प्राइमरी, सेकंडरी, माध्यमिक हर स्कूल मे जो पढ़ाई हो रही है, जो तालीम दी जा रही है, उससे हमारे बच्चों पर कोई खास असर नहीं पड़ेगा। मिस्टर स्पीकर सर, आप जानते है कि ११-१२ क्लास के क्वेश्चन पेपर इक्जामीनेशन के समय पर बार-बार आउट हो जाता है लेकिन सरकार की ओर मे इसकी कोई भी व्यवस्था नही हो रही है। जिस से कि क्वेश्चन पेपर आउट न हो। इसके अलावा स्कूलों में जो दुर्नीति चल रही है, जो धांधजी चल रही है, उसके काफी बदनामी हो रही है। केवल सरकारी पक्ष के पार्टी के लोगों का एपाटमेंट होता हे। दूसरे पार्टी के लोगों को चांस नहीं मिलता है। हमारे इलाके मे और हर डिष्ट्रिक्ट मे ऐसा ही हुआ है। आज एक्सेस टीचरों का एपांटमेंट स्कूलों में हुआ है। वर्धमान मे १००० टीचरों और वेस्ट दिनाजपुर में २५० टीचरों को रखा गया है। आज हर जगह स्कूलों मे एजुकेशन मे चेंज आया है। मेरा कहना है कि स्कूलों मे राजनीति नही होनी चाहिए लेकिन बड़े दुख के साथ कहना पड़ना है कि पश्चिम बंगाल के स्कूलों मे राजनीति आ गयी है।

हमारे दल के बहुत से नेताओं ने एजुकेशन पर बहस की है और और इस सरकार की गलत एजुकेशन पालिसी की आलोचना की है। लेकिन हम एक ऐसी बात कहना चाहते हैं कि जिसके बारे में किसी ने कुछ नहीं कहा है। ये सरकार कहता है कि यहाँ के उर्दू बोलनेवाले को पूरा हक दिया गया है। लेकिन अगर साफ तौर से देखा जाय, गैर से देखा जाय तो हकीकत में उर्दू बोलने वालों के लिए कुछ नहीं किया गया है। आजतक इस्लामपुर सबडिवीजन, आसानसोल सबडिवीजन, खड़गपुर, गार्डेनरीच में उर्दू स्कूलों को मान्यता नही मिली—इस बात को मैं दावे के साथ कह सकता हूं। इस्लामपुर सबडिवीजन और खड़गपुर, इन जगहों में उर्दू मीडियम स्कूलों को मंजूरी-मान्यता नहीं दी गयी। आपने उर्दू एकाडमी कायम किया है। जिसके चेयरमैन है खुद चीफ मिनिस्टर। इसके लिए गोलतालाब में एक विलडिंग की नींव भी रखी है, लेकिन बड़े अफसोस के साथ कहना पड़ता है वहाँ पेशाबखाना बना हुआ है।

[7-30—7-40 P.M.]

और उदघाटन के समय पर जो पत्थर लगाया गया है, उस पर कुत्ते पेशाब करते हैं। अभी तक वहाँ पर किसी किस्म की बिल्डिग कायम नही हुई है। सरकारी भाषा के रूप में उर्दू को मंजूरी दी गयी है लेकिन हमारे इस्लामपुर सबडिवीजन में उर्दू में जो चिट्ठियाँ पड़ती है जो पीटिसन उर्दू में पड़ते है, उसके लिए डी० आई० स्कूल के वहाँ पर हैं कि उर्दू स्कूलों के इन्कवायरी के लिए—मंजूरी के लिए डी० पी० आई० के यहाँ से कोई इन्सट्राक्शन नही आया है। इसलिए हम कुछ नहीं कर सकते हैं। इसी लिए ५ वर्ष तक किसी स्कल की रिपोर्ट यहाँ नहीं पहुची है। मिस्टर स्पीकर सर, इस तरह की धपलाबाजी, धोखाबाजी उर्दू बोलनेवालो के साथ कब तक की जायेगी ? आज आप को उर्दू बोलनेवाले समझ चुके हैं। कहा गया था कि हर अफिस में उर्दू जाननेवाले क्लर्क, अफिसर और काफीस्ट रहेंगे अफीसो में उर्दू मे कामकाज होगा मगर केवल जबान से ही कहा गया। इस पर कोई अमल नहीं किया गया। यहाँ तक कि इस हाऊस मे उर्दू ट्रांस्लेटर भी नही है। सिर्फ वड़ी-बड़ी बाते ही की जाती हैं। जो कहा गया उस पर अमल क्या हुआ है सिर्फ जीरो हुआ है।

मिस्टर स्पीकर सर, इस्लामपुर सबडिवीजन, वेस्ट दिनाजपुर मे वह इलाका है जो विहार से बंगाल मे १९५६ में आया वहाँ के लोग उर्दू और हिन्दी बोलने वाले हैं। वहाँ की जवान उर्दू हिन्दी है। वहाँ के स्कूलों में तालीम हिन्दी उर्दू मे देते है। लेकिन प्राइमरी स्कूल जो हैं वे बंगला मिडीयम में है हमारे इलाके की जबान हिन्दी उर्दू है और आप कहते है कि प्राइमरी एजुकेशन मातृभाषा मे दी जायगी लेकिन हमारे स्कूलों मे ऐसा नही है। इसलिए हम हमेशा कहा करते है कि जो कि जो स्कूल उर्दू मीडियम के हैं, उनमें उर्दू को मंजूर कर दिया जाय और जो हिन्दी मिडीयम के स्कूल है, उनमें हिन्दी को मंजूरी दे दी जाय। इस किस्म का धोंखा न दें एजुकेशन के मामले में घपलाबाजी न करें। आपलोग कहते हैं कि प्राईमरी से लेकर ११-१२ क्लास तक एजुकेशन फ्री कर दिया गया है। लेकिन आप को क्या मालूम है इस्लामपुर गर्ल हाई स्कूल के हर स्टूडेन्ट से ५-५ रुपया बसूला जाता है जबरदस्ती। जो स्टूडेन्ट पाँच रुपया मजबूरी में नहीं दे पाती है उसे धूप में खड़ा कर दिया जाता है। उसमे कहा जाता है कि तुमको इम्तहान पास करने नहीं दिया जायगा। तुमको फेल कर दिया जायगा। इस तरह से जो ५-५ रुपये बसूल

होता है उससे कुल रकम पाँच हजार रुपये होते हैं। उसमें से २ हजार रूपया लड़कियों में प्राइज बाँट दिया जाता है और तिन हजार रुपये अपने काम में लाते हैं।

हमारे शम्भूबाबू जो कालेज के मिनिष्टर है मैं उनकी तब्ज्जह चाहूंगा कि हमारे सबडिवीजन में सिर्फ एक ही कालेज है। बड़ी मुश्कील से तिहात्तर मे अपरियेशन लिया गया। आपको मालूम होना चाहिए कि ६ वर्षो से इस कालेज को कुछ भी नहीं दिया है। कुछ किताब के हिए, कुछ फर्नीचर के लिए कुछ बिल्डिंग रिपेयारिंग के लिए आपने सिर्फ ५ हजार रुपया दिया है। लेकिन प्रिन्सिपल ने आपने तिन लाख ४० हजार रुपये का डिमांड किया है, लेकिन आपने नही दिया।

इस तरह की हरकत आप इस इलाके के साथ करते है जो कि बहुत ही बैकवर्ड है।

हम चाहेंगे कि चारो मिनिष्टर एक साथ मिलकर काम करें। एजुकेशन की गलत नीतियों के कारण मैं इस बजाट का विरोध करता हुं।

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ৪ জন মন্ত্রীর ভাষণ এক সঙ্গে দেওয়া হয়েছে। আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের মাননীয় বিখ্যাত বিখ্যাত বক্তারা সব বললেন, তাদের বক্তৃতা আমি শুনলাম। স্যার, আপনি আজকে যে লাঞ্চ দিয়েছেন সেই সব খাওয়া দাওয়ার পরে আমরা ঠিক আছি, ওদের কিছু অম্বলের বিকার হয়েছে। তার মধ্যে এস. ইউ. সি.-র এই অম্বলের বিকারটা একটু বেশী হয়েছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেবের কণ্ঠস্বরে আজকে বিষাদের সুর শোনা যাচ্ছে। তিনি অপরাধীর মত স্বীকার করেছেন ৩০ বছর ধরে তারা ভুল করেছেন। তিনি স্বীকার করেছেন তারা অপরাধ করে গেছেন। আজকে আমাদের বামফ্রন্ট সরকার সেই কাজগুলি সমাধান করবেন বলে তিনি আশা প্রকাশ করেছেন। আজকে অপরাধীর মত দাঁড়িয়ে তিনি এই কথাগুলি স্বীকার করেছেন বলে জয়নাল সাহেবকে আমি ধন্যবাদ দিচ্ছি। এই যে বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে তাতে আমরা কয়েকটি জিনিস লক্ষ্য করেছি। এখানে ৩ রঙা একটি বইতে ২০ পয়েন্ট প্রোগ্রাম উল্লেখ করা হয়েছে। পুরানো ২০ দফা কর্মসূচী নয়, নতুন ভাবে এটা এসেছে। এটা শ্রীমতী ইন্দিরা গান্ধীর দপ্তর থেকে এসেছে, ইনফর্মেসন এ্যাণ্ড ব্রডকাষ্টিং ডিপার্টমেন্ট থেকে ছাপানো হয়েছ। শিক্ষা সম্পর্কে ১৬নং দফায় কি বলা হয়েছে, সেটা একটু শুনুন। সেখানে বলা হয়েছে, 'সংবিধানের ৪৫নং অনুচ্ছেদে বলা হয়েছে ১৯৬০ সালের মধ্যে ৬ থেকে ১৪ বছর পর্যন্ত সব বালক

বালিকাদের বাধ্যতামূলক শিক্ষা সূচীর মধ্যে অন্তর্ভুক্ত করতে হবে। কিন্তু ব্যাপক প্রয়াস সত্বেও আমাদের এই উদ্দেশ্য সিদ্ধ হতে পারে নি।" আমরা দেখলাম কি? তবে জয়নাল আবেদিন সাহেবের মুখ থেকে একটা কণ্ঠস্বর ধ্বনিত হয়েছে, সেটা হল এই, ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট স্বাধীনতা লাভের পর থেকে বিগত ৩০ বছরের মধ্যে তারা কিছু করতে পারেন নি। শিক্ষার উন্নতি করতে গিয়ে ওরা রাশি রাশি টাকা খরচ করেছিলেন, তারপর তার ফলটা কি হয়েছে সেটা পশ্চিমবঙ্গবাসী সকলেই জানেন। গ্রামের গরাব মানুষের ছেলে, ক্ষেত মজুরের বাড়ার ছেলে বিনা পয়সায় শিক্ষার আলোটুকু পাক সেই ব্যবস্থাও করতে পারলেন না। সংবিধানও এই কাজটুকু সমাধা করতে পারল না। পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থাকে দুর্নীতিগ্রস্ত করে তুললেন, সাধারণ মানুষের বাড়ার ছেলেদের মধ্যে শিক্ষা বিস্তার করাতে পারলেন না। ওরা ভাববেন কি করে? কোন্ ক্লাস থেকে ওরা এসেছেন? কোন্ শ্রেণী থেকে ওরা কথা বলছেন? আজকে সিলেবাসের কথা বলছেন। আমরা সিলেবাসে কোথায় কি রেখেছি সেটা নিয়ে ওরা বলছেন। দীর্ঘদিন ধরে সাজাহান, ঔরঙ্গজেব পড়তে পড়তে তো পেট পচে গেল। ওরা সেই ঔপনিবেশিক ব্যবস্থার ভিতর দিয়ে একই ভাবে শিক্ষা ব্যবস্থা আনবার চেষ্টা করছেন। ওরা বলছেন শাজাহান, ঔরঙ্গজেব পড়াতে হবে। আমরাও বলছি শাজাহান পড়াতে হবে। তবে শাজাহান মমতাজ বেগমের স্মৃতির উদ্দেশ্যে যে তাজমহল তৈরী করেছেন, সেখানে কত শ্রমিক তাদের শ্রম দিয়েছেন মাথার ঘাম পায়ে ফেলে, গায়ের রক্ত জল করে দিন রাত খেটেছেন, তাদের কথা লেখা হোক, এটাই আমরা বলেছি। ইতিহাস রচনায় কি সে কথা লেখা হয়েছে? আমরা শুধু এইটুকু লেখার কথা বলেছি বলেই ওদের এত গাত্রদাহ আরম্ভ হয়েছে। আমরা দেখেছি ইতিহাসের পাতার পাতায় শ্রেণী বিভাগ, শ্রেণী বৈষম্য আছে। সেই শ্রেণী সংগ্রামের হাতিয়ার শ্রমিক শ্রেণী রাজকোষ, ধনভাণ্ডার পূর্ণ করে দিয়েছে। সেখানে শ্রমিকদের ইভলিউশান, বিবর্তনের কথা আমরা খালি বলে গেছি। বৈদিক যুগে কি অবস্থা ছিল, পরবর্তী যুগে কি হয়েছে, রাশিয়া, চীনের বিপ্লবের কথা বলা হয়েছে।

[7-40—7-50 P.M.]

আমরা বলতে চেয়েছি আমেরিকার স্বাধীনতার বিপ্লবের কথা, শিল্প বিপ্লবের কথা—অপরাধ করেছি কি? অপরাধ তো আমরা কিছু করি নি। ডঃ কিরণ চৌধুরী লিখেছেন তাঁর ৮ম শ্রেণীর ইতিহাসের বই-এ অনেক কথা কিন্তু যেই তিনি

রাশিয়ার কথা লিখতে গিয়েছেন তখনই তাঁর হাত কেঁপে উঠেছে, যেখানে বেশী কথা তিনি লিখতে পারেন নি, লেনিন, ষ্টালিন লিখে চেপে গিয়েছেন। অন্য জায়গায় যেখানে তিনি রাজামহারাজাদের কথা চ্যাপ্টারের পর চ্যাপ্টার লিখেছেন সেখানে এসব লিখতে পারেন নি। তারপর সিলেবাসের কথা। অঙ্কের ব্যাপারে বলি—সেখানে সেই বই যখন একজন গরিব চাষীর ছেলে, ক্ষেত মজুরের ছেলে পড়বে, তখন সে পড়বে, ব্যাঙ্ক থেকে ঋণ নাও তাহলে কম সুদ হবে, মহাজনের কাছ থেকে নিলে অনেক বেশী সুদ দিতে হবে। একটা ছেলের মুখ দিয়ে পড়িয়ে তার বাবাকে একথাটা আমরা শোনাতে চেয়েছি। স্যার, এই কথা বলে বিরোধীপক্ষের সমস্ত বক্তব্যকে খারিজ করে দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিনহাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে সভায় যে বাজেট পেশ করেছেন অনুমোদনের জন্য তা আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আজকে শিক্ষা দপ্তরের বাজেটের উপর দীর্ঘক্ষণ ধরে বিতর্ক হচ্ছে, এই বিতর্কের প্রয়োজন ছিল। আমরা সকলেই জানি জাতির জীবনে শিক্ষার গুরুত্ব কতখানি। একটা জাতিকে যদি অগ্রসর হতে হয় তাহলে তাকে তার শিক্ষা ব্যবস্থার উপর সর্বাধিক গুরুত্ব দিতে হবে। স্যার, বর্তমান কালে শিক্ষা ব্যবস্থার যে বহুমুখী দিক রয়েছে সেই বহুমুখী দিকে ব্যবস্থা গ্রহণ করতে গেলে সে সম্পর্কে মতপার্থক্য বা মতভেদ থাকতেই পারে তবে মতভেদটা জানবে বিরোধিতায় যাতে প্রকাশিত না হয় সে দিকে লক্ষ্য রাখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষা ব্যবস্থার সাথে প্রত্যয়ভাবে জড়িত রয়েছি। একথা আজকে অস্বীকার করার উপায় নেই যে ১৯৭৭ সালের ঠিক অব্যবহিত পূর্বে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যে পরিস্থিতি এবং পরিবেশ ছিল, পঠন, পাঠন যেখানে একটা শান্ত সুস্থ পরিবেশে করা খুব অসম্ভব এবং অসুবিধাজনক ছিল আজকে কিন্তু সেই পরিস্থিতি বা পরিবেশ নেই, তার গুণগত পরিবর্তন ঘটেছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। একথা আজকে নিশ্চয় স্বীকার করতে হবে যে বিগত ৫ বছর বামফ্রন্ট সরকারের রাজত্বকালে শিক্ষার ক্ষেত্রে কতকগুলি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে যেগুলি সাধারণ মানুষের শিক্ষার ক্ষেত্রে অনেকখানি সহায়তা দান করেছে।

মাধ্যমিক শিক্ষা, প্রাথমিক শিক্ষা সম্পূর্ণ ভাবে অবৈতনিক করা হয়েছে এবং তার সুফল নিশ্চয়ই গ্রামের সাধারণ মানুষের কাছে পৌঁচেছে। আজকে

নিরক্ষতাকে দূরীকরণের জন্য কেবলমাত্র প্রাথমিক শিক্ষার উপর গুরুত্ব না দিয়ে বয়স্ক শিক্ষা অর্থাৎ প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্র বাড়িয়ে সেগুলির মাধ্যমে সাধারণ শিক্ষা ব্যবস্থাকে আরো সম্প্রসারিত করা হয়েছে। এটা যথেষ্ট প্রশংসার বিষয়ে এবং সে বিষয়ে কোন সন্দেহ নেই। একথা ঠিক যে আমাদের যে লক্ষ্য ছিল সেই লক্ষ্যে হয়তো পৌঁছানো সম্ভবপর হয় নি। তবে এটাও ঠিক যে ৫ বছর এমন একটা বিরাট সময় নয় যার মধ্যে শিক্ষা ক্ষেত্রে যা কিছু ত্রুটি-বিচ্যুতি ছিল, অসুবিধা ছিল, সমস্ত কিছু দূর করে সাফল্য অর্জন করা যাবে। যদি ইতিবাচক কিছু কিছু কাজের বিষয়গুলিকে বিরোধী পক্ষ থেকে উপেক্ষা করা হয় তাহলে সেটা সঠিক সমালোচনা করা হবে না। আমি এই কথা বলতে চাই যে, এই শিক্ষার ক্ষেত্রে বিশেষ করে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে পরিবর্তন আনার চেষ্টা করা হচ্ছে সেই পরিবর্তন নিশ্চয়ই আমি সমর্থন করি। কিন্তু সেই পরিবর্তনকে কার্যকরী করার ক্ষেত্রে যা লক্ষ্য রাখা দরকার সেটা যেন করা হয়। কারণ প্রাইমারী শিক্ষা উচ্চশিক্ষার ফাউণ্ডেশান। সেই উচ্চ শিক্ষার ভিত স্থাপন করার জন্য অর্থাৎ পরীক্ষা ব্যবস্থাকে পরিবর্তন করার জন্য, শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করার জন্য যে নূতন পদ্ধতি নেওয়ার কথা ভাবা হচ্ছে, যে পদ্ধতি প্রচলনের কথা ভাবা হচ্ছে, সেই পদ্ধতি যাতে সঠিক ভাবে কার্যকরী করা যায়, যাতে তার মধ্যে কোন রকম ত্রুটি-বিচ্যুতি না থাকে। এই সংক্রান্ত বিষয়ে যারা থাকবেন— সকল শ্রেণীর শিক্ষক, ছাত্র-ছাত্রী ইত্যাদি সকলকে ওয়াকিবহাল করে যাতে এই পদ্ধতি চালু করা হয় সেদিকে লক্ষ্য রাখা প্রয়োজন আছে। ইতিপূর্বে এই বিধানসভায় সিলেবাসের বোঝার কথা বলা হয়েছে। কিন্তু এই ব্যাপারে কার্যকরী ব্যবস্থা সেটা আজও খুব বেশী দূর হয়ত এগিয়ে যায়নি। সুতরাং প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর, মাধ্যমিক স্তর থেকে উচ্চমাধ্যমিক স্তর এবং উচ্চমাধ্যমিক স্তর থেকে কলেজ স্তর, সমস্ত স্তরে সিলেবাসের ক্ষেত্রে একটা র‍্যাশানালাইজেশান করা যায়, ইণ্টেগ্রেটেড করা যায় সেই সম্পর্কে চিন্তা ভাবনা করে সিলেবাসের বোঝা ছাত্র-ছাত্রীদের উপর থেকে কমানোর ব্যবস্থা করা দরকার। একটা বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে এ্যাকাডেমিক ক্যালেণ্ডার চালু করার কথা বলা হয়েছে। এটা অত্যন্ত ভাল প্রস্তাব। কিন্তু এই ভাল প্রস্তাবকে যদি বাস্তবে কার্যকরী করতে হয় তাহলে একটা শিক্ষা বছরের মধ্যে অর্থাৎ স্কুলে কিম্বা কলেজের শিক্ষা দানের জন্য যে কয়টি দিন পাওয়া যায়, সেই দিনগুলির মধ্যে কি পরিমাণ সিলেবাস কভার করা সম্ভব সেটা হিসাব-নিকাশ করে এটা করা দরকার। এই সমস্ত জিনিস করতে

গেলে তার মূলে যে বিষয়টা রয়েছে অর্থাৎ শিক্ষা প্রশাসনকে, শিক্ষা ব্যবস্থাকে সুপারভাইজ করে কার্যকরী ব্যবস্থা নেওয়া দরকার। আজকে জেলাস্তর থেকে ব্লক লেভেল পর্যন্ত যে পরিকল্পনা সরকারের রয়েছে, যে পরিকল্পনা সরকার চালু করার কথা বলেছেন, সেই পরিকল্পনা যাতে সত্বর চালু হয় সেটা দেখা দরকার। আজকে স্কুলগুলিও পরিদর্শন করা দরকার। প্রথা বহির্ভূত যে সমস্ত শিক্ষাকেন্দ্রগুলি রয়েছে সেখানে ঠিকমত শিক্ষা দেওয়া হচ্ছে কি না সেটাও দেখার প্রয়োজন আছে। সুতরাং এডুকেশন্যাল এ্যাডমিনিষ্ট্রেশনের এই যে সিস্টেম, এটাকে যদি সঠিকভাবে সুবিন্যস্ত করে তুলতে পারি তাহলে এর থেকে যে সুফল পাওয়ার কথা ভাবা হচ্ছে সেটা সহজেই পেতে পারবো। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে। এই বিশ্ববিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন এবং এর জন্য দেশবাসী সকলে আনন্দ অনুভব করেছেন। কারণ এই বিশ্ববিদ্যালয় যে চরিত্রের সেটা ট্রেডিশন্যাল বিশ্ববিদ্যালয় হবে না। এই বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠনের যে কর্মসূচী সেটা ভিন্ন ধরণের হবে, জীবনমুখী হবে, বৃত্তিমুখী হবে এবং সেই চিন্তাধারা নিয়ে, সেই ভাবনা নিয়ে এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই বিশ্ববিদ্যালয়ের কাজ চালু করার জন্য যে সব পদ্ধতি গ্রহণ করার কথা বলা হয়েছে, এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে যাতে আরো দ্রুত গতিতে কাজ করা যায় সেটা দেখার জন্য। কারণ আমার মনে হচ্ছে যে একটু শ্লথ গতিতে চলছে। আর একটা কথা বলবো। আমাদের যে ষ্টেট বুক ব্যুরো আছে, তার মাধ্যমে বই প্রকাশের ব্যবস্থা রয়েছে। ডিগ্রী কোর্স, স্নাতকোত্তর স্তরে আমরা বাংলা ভাষার মাধ্যমে শিক্ষাদানের নীতি গ্রহণ করেছি। কলেজে অনার্স পাশ কোর্স ইত্যাদি বাংলা ভাষার মাধ্যমে পাড়ান হচ্ছে।

[ 7-50 – 8-00 P.M. ]

আজকে অনার্স এবং পাশ কোর্স বাংলা ভাষার মাধ্যমে পড়ানো হচ্ছে। পাশ কোর্সের ক্ষেত্রে বাংলা ভাষার মাধ্যমে বই বাজারে রয়েছে। অনার্স কোর্সের ছাত্র-ছাত্রীরা আইনগতভাবে বাংলা ভাষার মাধ্যমে পরীক্ষা দেবার সুযোগ পেয়েছে সত্য, কিন্তু তাদের বই জোগাড় করতে অসুবিধা হচ্ছে। রাজ্য পুস্তক পর্ষদ যদি এদিকে লক্ষ্য রেখে পুস্তক প্রকাশ করে তাহলে ভাল হয়। গত বছর এই বিষয়ের ২৪টি পুস্তক প্রকাশ করা হয়েছে। এবছর আরো অনেকগুলি বই প্রকাশ করার কথা বলা হচ্ছে। পরিশেষে আমি পুস্তক প্রকাশের কর্মসূচীর দিকে দৃষ্টি রাখতে

*অনুরোধ জানিয়ে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।*

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা খাতের যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী শ্রীশম্ভু চরণ ঘোষ মহাশয় রেখেছেন, সেই ব্যয় বরাদ্দের সমর্থনে মূলতঃ আমার দপ্তরের মধ্যে সীমাবদ্ধ রেখে কিছু বক্তব্য রাখছি।

আমি অনেক বিরোধী সদস্যর বক্তব্য শুনলাম। বিগত কয়েক দিন ধরে বিভিন্ন খাতের ব্যয় বরাদ্দের ওপরে যেরকম নেতিবাচক সমালোচনা করছেন, সেরকম নেতিবাচক সমালোচনা আজও করেছেন। তাঁদের সমালোচনার মধ্যে কোনো ইতিবাচক দিক আমি দেখতে পাইনি। তাঁরা যদি গঠনমূলক সমালোচনা করতেন, তাহলে নিশ্চয়ই পশ্চিমবঙ্গের সার্বজনীন শিক্ষা ব্যবস্থার সম্প্রসারণ এবং উন্নয়ণ কোন্ পথে করা উচিত, তা বলতেন। কিন্তু তাঁদের সমালোচনার মধ্যে আমরা সেসব কিছুই লক্ষ্য করলাম না। আমরা জানি তাঁরা বিগত নির্বাচনের সময়ে বামফ্রন্ট সরকারের ভাষা এবং শিক্ষা নীতিকে নিয়ে রাস্তায় নেমেছিলেন শুধু মাত্র আমাদের বিরোধিতা করার জন্য। আজকেও দেখলাম তাঁদের সেদিনের বক্তব্যের মধ্যেই আজকের সমালোচনাও সীমাবদ্ধ। আমার বিভাগ নিয়ে কেউ কোন রকম সমালোচনা বা আলোচনা করলেন না। আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, সমাজশিক্ষা, প্রথাবহির্ভূত শিক্ষা ও গ্রন্থাগার বিভাগ হচ্ছে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির একটা অঙ্গ।

মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে, আমরা এই বিভাগের মাধ্যমে কোন্ শিক্ষার ওপরে জোর দিতে চাইছি। এখানে আমরা শিক্ষা বলতে মানুষের নৈতিক শিক্ষা, মানসিকতার শিক্ষার কথা বলতে চাইছি। এর দ্বারা আমরা আমাদের বিবেচনাকে পরিশুদ্ধ করতে পারি। এখানে আমি চরিত্র-গঠন শিক্ষার কথাই বলতে চাইছি। এবিষয়ে বিরোধীরা কেউ একটা কথাও বলতে পারলেন না। এ সম্বন্ধে বলতে গেলে আত্ম-সমালোচনার প্রয়োজন রয়েছে। যদি তাঁরা আত্ম-সমালোচনা করে দেখতেন এবং আমার এই বিভাগ নিয়ে আলোচনা করতেন তাহলে তাঁরা নিজেরাই লজ্জা পেতেন। এই বিভাগের পূর্বেকার ৩৫ বছরের চেহারা আর বিগত ৫ বছরের চেহারার যদি তুলনামূলক আলোচনা তাঁরা করেন তাহলে নিজেরাই লজ্জা পাবেন। তথাপি আমি বলব যে, আমরা খুব একটা আত্ম-সন্তুষ্টিতে ভুগছি না। কারণ আমরা জানি এখনো অনেক কিছু করার আছে।

মাননীয় বিরোধী সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে, ধ্বংস করা খুবই সহজ, তা এক মুহূর্তে সম্ভব, কিন্তু সৃষ্টির কাজ অনেক কঠিন, তা ধীরে ধীরে করতে হয়। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে ঐ পাঁচ বছর যেভাবে রাজত্ব চলেছিল আমরা কেউ সে রাজত্বের কথা ভুলিনি, সে সময়ে ওঁরা কিভাবে ধ্বংসস্তূপ সৃষ্টি করেছিলেন তাও আমরা জানি। সেই ধ্বংসস্তূপ থেকে আমাদের পশ্চিমবাংলাকে বের করে নিয়ে আসতে হচ্ছে। সুতরাং আমাদের ধীরে ধীরে এগিয়ে চলতে হচ্ছে। কাজেই এই অবস্থায় যদি বিরোধী সদস্যরা আমাদের কাছ থেকে আরো অনেক বেশী এক্সপেক্ট করেন তাহলে আমি বলব যে, তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন। কাজেই আমাদের যে প্রচেষ্টা চলছে সেই প্রচেষ্টাকে বিচার বিবেচনা করে দেখতে হবে। আজকের এই বাজেট বরাদ্দের প্রয়োজন হচ্ছে আগামী দিনের সার্বজনীন শিক্ষা ব্যবস্থাকে সম্প্রসারণ ও উন্নয়নের জন্য।

মাননীয় বিরোধী সদস্য দেবপ্রসাদ সরকার বামফ্রন্ট সরকারের ভাষা ও শিক্ষা নীতি নিয়ে বলতে গিয়ে বললেন যে, ইংরাজী ভাষা প্রাথমিক স্তর থেকে তুলে দেওয়া হয়েছে, ফলে ভাষা শিক্ষার মান উন্নীত না হয়ে কমে গেছে। আমি জানি না উনি কিসের ভিত্তিতে বলেছেন যে, আমাদের সময়ে মান হ্রাস পেয়েছে। শিক্ষার মান কমে যাওয়া সম্বন্ধে রিপোর্টে যা বেরিয়েছে তা আমাদের সরকারের আমলে, বিগত ৫ বছর ধরে ইংরাজী শিক্ষা তুলে দেওয়ার জন্য হয়েছে, না, আগে থাকতেই শিক্ষার মান কমে গেছে। আমি তাঁকে স্মরণ করতে বলি যে, আগে প্রাথমিক স্তরে ইংরাজী শিক্ষা দেওয়া হতো, না হতো না? সে সময়ে শিক্ষার মানের কি অবস্থা হয়েছিল? ওদের সমালোচনা থেকে মনে হচ্ছে ক্ষুধার্ত মানুষের জ্বালা ওরা বোঝেন না। ওরা বুঝবেনও না, কারণ সব উচ্চবিত্ত, উচ্চ—মধ্যবিত্ত ঘরের সন্তান, বিদেশী ভাষায় শিক্ষিত, সেই ভাষা ওরা আওড়াতে পারছেন, আমরা তা পারছি না, আমরা গ্রাম গঞ্জের দরিদ্র অবহেলিত মানুষের ভাষার মাধ্যমেই তাদের একটু শিক্ষিত করে তুলতে চাইছি।

গ্রামে গঞ্জের এইসব দরিদ্র অবহেলিত মানুষদের পাশে থেকে তাদের জ্ঞান-পিপাসাকে আমরা উপলব্ধি করেছি বলেই আজকে তাদের জ্ঞান-পিপাসাকে মেটাবার জন্যই এই শিক্ষানীতি। আপনারা যদি তাঁদের জন্য দরদী হন তাহলে আপনাদের আহ্বান জানাবো, আপনারা সেইভাবে চিন্তা-ভাবনা করুন। সেইভাবে যদি আপনারা চিন্তা-ভাবনা করতেন, অন্ততঃ এই ব্যবস্থার মধ্যে, এই বিভাগের মধ্যে যে ত্রুটিগুলি রয়েছে সেই ত্রুটিগুলি যদি দেখিয়ে দিয়ে বলতেন এইভাবে করলে

ভাল হতো কিন্তু সেইভাবে আপনারা কেউই বিশ্লেষণ করলেন না। সেখানে আমি বলতে পারি প্রবোধবাবু প্রথা বহির্ভূত কথা বলেছেন। প্রথা বহির্ভূত শিক্ষাব্যবস্থার যে কাণ্ডকারখানা সেটা আপনারাই করে গেছেন। তাকে যদি আমরা পরিবর্তন করতে যাই তাহলে সেটা ব্যয়-সাপেক্ষ ব্যাপার হয়ে দাঁড়ায়। সুতরাং এ ব্যাপারে চিন্তা-ভাবনা করতে হচ্ছে। ৩ রকমের প্রথা বহির্ভূত শিক্ষাব্যবস্থা চালু আছে। কেন্দ্রীয় সরকারের ব্যবস্থা, তারা একরকম চালাচ্ছে। আর রাজ্যসরকারের প্রাইমারী বোর্ড অফ এডুকেশান, তারা চালাচ্ছেন এবং সেকেণ্ডারী বোর্ড অফ এডুকেশান, তারা চালাচ্ছেন। এই ৩ ব্যবস্থার মধ্যে ত্রুটি-বিচ্যুতি আছে, তার মাহিনাপত্র ইত্যাদির ব্যাপারে আছে। আমরা জানি কোথায় সেই ত্রুটি-বিচ্যুতি এবং কিভাবে এই সমস্ত ত্রুটি-বিচ্যুতি সংশোধন করা যায় তারজন্য আমরা চিন্তা-ভাবনা করছি। আমি নতুন এসেছি, তাই আজকে চেয়েছিলাম পুরানো পুরানো সদস্য যারা রয়েছেন তাঁরা সমালোচনা করে আমাকে অভিজ্ঞতায় সমৃদ্ধ করতে পারবেন। কিন্তু আপনারা সেইসবের ধারে-কাছেও গেলেন না। আমি বক্তব্য শেষ করার মধ্য দিয়ে আবেদন করছি, এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আগামী দিনে পশ্চিমবাংলার শিক্ষা-ব্যবস্থার উন্নয়নে এবং সম্প্রসারণে সমবেত প্রচেষ্টার দ্বারা যাতে এগিয়ে যায়—এই আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বাজেট আলোচনায় আমরা আশা করেছিলাম বিরোধী পক্ষের সদস্যরা এতে কিছু জীবন-দান করবেন কিন্তু একেবারে জীবন-হীন একটা আলোচনায় উত্তর দেওয়ার কিছু আছে বলে আমি মনে করি না। প্রথমে কিরণ চৌধুরী সাহেব তাঁর পাণ্ডিত্যের গভীরতা প্রমাণ করবার জন্য বিদেশী ভাষায় বক্তৃতা দিয়ে ইংরাজী ভাষায় এক ওকালতি করলেন। আমি তাঁর কাছ থেকে মাতৃভাযার মাধ্যমে বা প্রাথমিক স্তরে মাতৃভাষায় শিক্ষাদান নিশ্চয়ই আশা করতে পারি না। কিন্তু মাননীয় কিরণবাবুকে আমি অনুরোধ করছি, আপনার ঐ বক্তৃতা একবার গিয়ে বস্তীর মধ্যে আলোচনা করতে হবে, না হয় বাগদিপাড়ায় আলোচনা করতে হবে, আর না হয় ঐ দাসপাড়ায় গিয়ে আলোচনা করতে হবে আর তাদেরকে বোঝাতে হবে যে প্রাথমিক স্তরে ইংরাজী না হলে তোমাদের ছেলেরা আগামী দিনে আই. এ. এস. হতে পারবে না, আগামী দিনে ইঞ্জিনিয়ার হতে পারবে না, আমাগী দিনে ডাক্তার হতে পারবে না। আমি কিরণবাবুকে জিজ্ঞাসা করি শতকরা ৭০ ভাগ মানুষ যেখানে নিরক্ষর, সেই নিরক্ষর মানুষের মুখে ভাষা যদি দিতে হয় তাহলে কথা বলার ভাষা দিতে হবে।

যে কথা বলার ভাষা তারা জন্মলাভ করার পর শিখছে সেই ভাষাটাকে অন্ততঃ একটা স্তর পর্যন্ত শিক্ষা দেওয়া দরকার। উনি প্রশ্ন তুলেছেন যে ২ রকমের শিক্ষা ব্যবস্থা চালু আছে। হ্যাঁ, ওনারা তাই দিয়ে এসেছেন দীর্ঘ ৩০ বছর ধরে। ৩০ বৎসর ধরে ২ রকমের শিক্ষা ব্যবস্থা কি চালু ছিল না? অভিজাত সম্প্রদায়ের মধ্যে এক রকমের শিক্ষা আর সাধারণ মানুষের মধ্যে আর এক রকমের শিক্ষা চালু ছিল। এটা আগে ছিল, আজও আছে এবং থাকবে।

[8-00—8-10 P.M.]

যতদিন এই শ্রেণী বৈষম্য সমাজ থাকবে, ততদিন এই রকমেরই শিক্ষা থাকবে, কেবলমাত্র ভারতবর্ষতেই নয় সারা বিশ্বব্যাপী এই অবস্থা। কিরণবাবু যদি একবার দেখেন তাহলে বুঝতে পারবেন। আমি আশা করেছিলাম কিরণবাবু, শিশিরবাবু পণ্ডিত মানুষ, তাঁরা হয়তো সারা বিশ্বের কিছু তথ্য দিয়ে বুঝিয়ে দেবেন ঐ দেখ এই শিক্ষা হয়েছে, আমাদের দেশে এই রকম কর। উনি বলতে চাইছেন আমরা শ্রেণী বৈষম্য দূর করবার জন্য ক্লাস লেস সোসাইটি, শ্রেণী বিহীন সমাজ তৈরী করবার জন্য বেশী প্রচার করছি কেন? আমরা শিক্ষার মধ্যে দিয়ে আজকে শ্রেণী বৈষম্য গড়ে তুলছি না, আমরা তো বলছি যে আমরা এই চৌহদ্দির মধ্যে দিয়ে, এই কাঠামোর মধ্যে দিয়েই মানুষকে তৈরী করতে চাই। শ্রেণী বৈষম্য, শ্রেণী বিভক্ত যে সমাজ আছে তাকে টুকরো টুকরো করে ভেঙ্গে দিয়েই শ্রেণী বিহীন সমাজ তৈরী করতে চাই এবং তারই জন্য এগিয়ে এসেছি, তারই জন্য লড়াই করছি এবং সকলেই বলছি এখনই সেই সমাজ করা যাবে না। কিন্তু এই সমাজ যতদিন না করা করা যাবে ততদিন শ্রেণী বৈষম্য থাকবে এবং সারা বিশ্বে যেখানেই শ্রেণী বৈষম্য আছে সেখানেই শিক্ষার ক্ষেত্রে শ্রেণী বৈষম্য আছে। কিরণবাবু কি জানেন, আমাদের দেশে যে ইংলিশ মিডিয়াম স্কুলগুলি হচ্ছে সেগুলি কারা চালাচ্ছে? প্রাইভেট স্কুল কারা চালাচ্ছে, পয়সাওয়ালা লোকেরা চালাচ্ছে। এই রকম ইংলণ্ডে, আমেরিকায়, ইটালিতে, জার্মানে, ফ্রান্সে, ক্যানাডায় যাবেন সেখানে মাধ্যমিক শিক্ষা পর্যন্ত কোন কোন জায়গায় ফ্রি এ্যাণ্ড কমপালসারী। কিন্তু সেখানকার হিসাবটা কি জানেন? ঐ প্রাইভেট স্কুলে যত ছাত্র পড়ে, মোট ছাত্রের শতকরা ১০ভাগ ঐ প্রাইভেট স্কুলে পড়ে, ইউ. এস. এ.তে ১০/১২ ভাগ, ওয়েষ্ট জার্মানীতে ১৫ ভাগ, আর জানেন এর থেকে কি তৈরী হয়? আপনারা যেমন এখান থেকে তৈরী করেন, সে দেশেও ঐ প্রাইভেট স্কুল থেকে জেনারেল তৈরী হয় ৪০ পারসেন্ট। সেনাপতি, সৈন্য বিভাগের

বড় বড় কর্মচারী যারা, যারা বড় বড় অফিসার ৮০ পারসেন্ট, আজ তৈরী হয় ৮৩ পারসেন্ট, বিশপ তৈরী হয় ৮৫ পারসেন্ট, ফরেন অফিসার হয় ৯৫ পারসেন্ট আর আই. এ. এম অফিসার বৃটিশ সমাজবাদী দেশে ঐ সমস্ত তৈরী হয় ৬৭ পারসেন্ট। আমাদের দেশেও তাই, এখনও আমাদের দেশে আই.এ.এস. অফিসার শতকরা ৮০ ভাগ শহর থেকে তৈরী হয়, গ্রাম গ্রামের মানুষ থেকে কত তৈরী হয়? এই তো শ্রেণী বৈষম্য, সমাজের প্রতিফলন আজকে শিক্ষার ক্ষেত্রে পড়ছে। সুতরাং সেটাকে দূর করতে হলে কি চাই? সেটা দূর করতে হলে, জয়নাল সাহেব সে কথা বলেছেন ঐ নিরক্ষরতা দূর করতে হবে। আমি এটা প্রথমেই বলেছি এই নিরক্ষরতা দূর করার কথা।

এটাই সবচেয়ে বড় অভিশাপ। ঐ বাগ্দী, ঐ কৃষক, ঐ ক্ষেত মজুর, ঐ চাষী মজুর, যারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত রক্তঝরা পরিশ্রমের মধ্যে দিয়ে সম্পদ সৃষ্টি করছে, তাদেরই বংশধারার মধ্যে দিয়ে যে সমাজ চলছে তাদের মুখে ভাষা দিতে হবে, তাদের চেতনায় নিয়ে আসতে হবে। তাহলেই শ্রেণী বৈষম্য দূর হবে এবং শ্রেণী বৈষম্য দূর হলে এই সমাজে যেটা আমরা করতে চাই সেটা করা যাবে। আমি একটু আগে দেখলাম, আর একজন ভদ্রলোক এখানে আছেন, ৫ বছর থেকে দেখছি, তাঁর বক্তৃতা হচ্ছে ইংরেজী তুলে দিচ্ছেন কেন? ভাষানীতি ছাড়া একটা কথাও বলতে চান না। তিনি বামপন্থী, আগমার্কা বামপন্থী তিনি বলে থাকেন। কিন্তু মজাটা হচ্ছে কি ৫ বছরের মধ্যে ওনারা দেওয়ালে যত লেখা লিখেছেন, যত প্রচার করেছেন যত পামফলেট করেছেন, ১৯৮২ সালের আগে আমার ছেলে ঐ পামফলেট-গুলো গুনেছিল, দেখি, দক্ষিণ কলিকাতায় ডাঃ হৈমী বসু যেখান থেকে দাঁড়িয়েছেন ওখানে যত পামফলেট হয়েছে ওনাদের ভোট সংখ্যা তত হয়নি। জনগন এইভাবে তাঁদের প্রত্যাখ্যান করেছেন। সুতরাং আমাদের যা ভাষানীতি, আমাদের যা শিক্ষানীতি সেই শিক্ষার প্রতি মানুশের যা সমর্থন সেই সমর্থনে দেখছি একজন গ্রামের ক্ষেতমজুর বলতে শুনেছি বাবুরা আমাদের ইংরেজীর কথা বলে, আমাদের ছেলেদের মুখে আপনারা একটু ভাষা দিতে চান সেটা ও'রা সহ্য করতে পারেন না, সেজন্য ইংরাজীর কথা বলে। আমরা আজকে যে নীতি গ্রহণ করেছি, কিরণবাবুকে বলতে চাই কেন আমরা ইংরেজী ভাষাকে পঞ্চম শ্রেণী পর্যন্ত তুলে দিয়েছি। সার্বজনীন শিক্ষাকে সুনিশ্চিত করার জন্যই আজকে পঞ্চম শ্রেণী অবধি তুলে দিয়েছি, সারা বিশ্বে যেখানে দ্বিতীয় শিক্ষা হয়নি আমরা সেটা গ্রহণ করেছি, এটা বৈজ্ঞানিক, এটা গণতান্ত্রিক, এটা মনোবিজ্ঞান সম্মত। সারা ভারতবর্ষের ঐক্যকে গড়ে তুলতে

হলে রিজিওন্যাল ভাষাগুলোকে আজকে বিকাশ ঘটানোর মধ্যে দিয়েই ভারতের ঐক্য গড়ে উঠবে। এই মূল দাবীর নীতিকে পরিবর্ত্তন করা যাবে না। আজকে প্রাথমিক স্তরে এবং কোঠারী কমিশন বলেছেন যে কথা আমরা সেই ভাষানীতিকে গ্রহণ করেছি। এর পরে অন্যান্য প্রশ্ন খুববেশী আছে বলে মনে হয় না, অন্যান্য আরও দুজন মন্ত্রী আছেন তাঁরা এর জবাব দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষ থেকে যে শিক্ষার ব্যায়-বরাদ্দ উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আমি আপনার মাধ্যমে এই সভায় নিবেদন করতে চাচ্ছি। আমি মনোযোগ দিয়ে সকলের আলোচনা শোনবার চেষ্টা করেছি। সরকার পক্ষের মাননীয় সদস্যরা কতকগুলি মূল্যবান সুপারিশ করেছেন। আমি সেই মূল্যবান সুপারিশগুলি যতটা সম্ভব বাস্তোবায়িত করবার চেষ্টা করবো। বিরোধী পক্ষকে আমি আন্তরিক ধন্যবাদ জানাব এই কারণে যে তাঁরা ওয়াক আউট করেন নি। এই শিক্ষার ব্যয়-বরাদ্দ দেখে তার প্রতিবাদ করে হয়ত ওয়াক আউট করতে পারতেন। তাঁরা ওয়াক আউট না করে কিছু সদস্য বসে রয়েছেন এবং আলোচনায় অংশগ্রহণ করেছেন। এর জন্য আমি ওনাদের আন্তরিক ধন্যবাদ জানাই। আমাদের এই ব্যয়-বরাদ্দের বিরোধীতা করে কিছু বক্তব্য রেখেছেন। আমাদের অপরাধটা কি ? শিক্ষা খাতে যেসমস্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে সেটা তো এমন কিছু অপরাধ নয়। এর আবার কি বিরোধীতা করা যেতে পারে ? দু-একটা বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম কথা হচ্ছে আমরা যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছি সবাই স্বীকার করলেন যে প্রাথমিক শিক্ষার অত্যন্ত গুরুত্ব আছে এবং প্রাথমিক শিক্ষার ব্যাপারে গুরুত্ব দেওয়া উচিত। বেশী পুরোনো দিকে যেতে যাচ্ছি না। আমি ১৯২৯ সালের ৬ই আগষ্ট-এর একটি ঘটনা উল্লেখ করছি। সেই সময় নলীনি রঞ্জণ সরকার কংগ্রেস পক্ষের মন্ত্রী ছিলেন এবং প্রখ্যাত অর্থনীতিবিদও ছিলেন। তাঁর একটা কথা আমি এখানে উল্লেখ করছি। তিনি বেঙ্গল কাউনসিলে একটি বক্তৃতা দিয়েছিলেন, তার একটি অংশ আমি এখানে উল্লেখ করছি।

"I dealts that the operation of the Compulsory Primary Education is the factor in the political, economic and sociallife of our country."

সেই ১৯২৯ সাল থেকে প্রাইমারী এডুকেশানে কথা বলছেন। ইউনিভারসাল প্রাইমারী এডুকেসানের যে গুরুত্ব সেই গুরুত্ব বলবার তিনি চেষ্টা করেছেন। স্বাধীনতার পরে এবং আগে যতগুলি শিক্ষা কমিশান হয়েছিল তারা এই বাক্যে প্রাইমারী এডুকেসানের গুরুত্ব স্বীকার করে নিয়েছে। সেই দিকে লক্ষ্য রেখে পশ্চিমবাংলায় যে গুরুত্ব দেওয়া উচিত সেই গুরুত্বের কথা স্মরণ করে আমরা বাজেটে প্রস্তাব রাখার চেষ্টা করেছি। আমি অন্যান্য কয়েকটি রাজ্যের সঙ্গে আলোচনা করেছি। যে রাজ্যে নিরক্ষরতার সংখ্যা আমাদের পশ্চিমবাংলার থেকে ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী বেশী। সেইগুলো আমি এখানে উল্লেখ করছি। ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী উত্তরপ্রদেশে নিরক্ষরতার সংখ্যা ৮ কোটি ৫ লক্ষ। তারা ব্যয়-বরাদ্দ করেছে ১৩০ কোটি টাকা ষষ্ঠপঞ্চম বার্ষিকী পরিকল্পনায়। সেখানকার লোক মাথা পিছু পায় ২.৪০ টাকা প্রারম্ভিক ব্যয়-বরাদ্দের বিহারে নিরক্ষর ৫ কোটি ১৬ লক্ষ এবং সেখানে ব্যয়-বরাদ্দের হার ৯০ কোটি টাকা ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায়। সেখানকার লোক মাথা পিছু পায় ২.৬০ টাকা। অন্ধ্রে ৩ কোটি ৭৪ লক্ষ নিরক্ষর মানুষ। সেখানে ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় ৩৫ কোটি টাকা ব্যয়-বরাদ্দ করেছেন। সেখানকার মানুষ পায় মাথা পিছু ১.৩০ টাকা। মহারাষ্ট্রে নিরক্ষর ৩ কোটি ২৯ লক্ষ। ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় ব্যয়-বরাদ্দ করেছেন ২৮ কোটি টাকা এবং সেখানকার মানুষ মাথা পিছু পায় ৯০ পয়সা। সেখানে পশ্চিমবাংলায় নিরক্ষর ৩ কোটি ২২ লক্ষ এবং আমরা ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় প্রস্তাব করেছি ১১০ কোটি টাকা ব্যয়-বরাদ্দ করার জন্য। তাহলে মাথা পিছু দাঁড়ায় ৪ টাকা ৪ পয়সা।

[8-10—8-20 P.M.]

ঠিক একই ভাবে ষষ্ঠ যোজনা খাতে সারা ভারতবর্ষে ২২ টাকা। এই টাকা সবকিছুকে মিলিয়ে, অর্থাৎ প্রাথমিক শিক্ষা, মাধ্যমিক শিক্ষা, বিশ্ববিদ্যালয়ের শিক্ষা এবং কারিগরী শিক্ষা এগুলোকে নিয়ে। এ ব্যাপারে ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনা কালে আমাদের পরিমাণ হচ্ছে ৮ টাকা। ঠিক একই ভাবে মাধ্যমিক শিক্ষা খাতে উত্তরপ্রদেশে বরাদ্দ হয়েছে ৩৫ কোটি টাকা, যেখানে মাথা পিছু বরাদ্দের পরিমাণ দাঁড়ায় মাত্র ৬৪ পয়সা। বিহারে মাথা পিছু বরাদ্দের পরিমাণ ৪৩ পয়সা এবং অন্ধ্রে এই পরিমাণ হচ্ছে ৩৪ পয়সা। সেখানে পশ্চিমবাংলাতে মাথা পিছু পরিমাণ হচ্ছে ১ টাকা ১৪ পয়সা। সুযোগ থাকলে আমরা এই টাকার পরিমাণ আরও

বাড়াতাম। বিরোধীদলের সদস্যরা এটা দেখলেন না। তাঁরা যেহেতু বিরোধী দলের সদস্য, সেজন্য বিরোধিতা করবার জন্যই বিরোধিতা করেছেন। আমার মনে হয়, শিক্ষার প্রতি তাঁদের বিন্দু মাত্র দরদ যদি থাকত, তাহলে রাজনৈতিক আদর্শগত পার্থক্য থাকা সত্ত্বেও তাঁরা আমাদের এই প্রস্তাবকে সানন্দে গ্রহণ করতেন ও সমর্থন জানাতেন—এ বিশ্বাস আমরা তাঁদের কাছে করেছিলাম। কিন্তু তা হয় নি। এই বছরে কেন্দ্রীয় সরকার যে বাজেট শিক্ষার জন্য রেখেছেন, তার একটু বিবরণ দিচ্ছি। বর্তমান আর্থিক বছরে অর্থাৎ ১৯৮২-৮৩ তে এই খাতে শতকরা বরাদ্দ রেখেছেন ২.৮ টাকা। আমরা পশ্চিমবাংলায় হিসাব করে দেখেছি যে বাৎসরিক ১ জন মানুষের জন্য কেন্দ্রীয় সরকার যেখানে ১২ টাকা বরাদ্দ করেছেন, অর্থাৎ মাসে মাত্র ১ টাকা দাঁড়াবে। বাইরের রাষ্ট্র-আফ্রিকা, বার্মা এবং সিংহল প্রভৃতি দেশগুলিতে কেন্দ্রীয় সরকারের শিক্ষার জন্য বরাদ্দ আমাদের কেন্দ্রীয় সরকারের বরাদ্দের থেকে অনেক বেশী। পশ্চিমবাংলায় আমাদের নানাবিধ অসুবিধা সত্ত্বেও শিক্ষার ব্যাপারে শতকরা ১৫ টাকা ব্যয় করবার সিদ্ধান্ত নিয়েছি। মাসিক যেখানে আমরা বরাদ্দ রেখেছি ৬ টাকা, সেখানে কেন্দ্রীয় সরকারের শিক্ষার ব্যাপারে বরাদ্দ হচ্ছে মাত্র ১ টাকা। কেন্দ্রীয় সরকারে যে দল আছেন, আপনারা এখানে সেই দলেরই সদস্য, শিক্ষার ব্যাপারে আপনাদের যদি বিন্দু মাত্র দরদ থাকত যা আমরা একান্ত ভাবে আশা করেছিলাম—তাহলে আমরা যে প্রস্তাব এখানে রেখেছি, তার প্রতি আপনারা সমর্থন জানাতেন। এবারে কেন্দ্রের কয়েকটা পঞ্চ বার্ষিকী পরিকল্পনার হিসাব দেই, প্রথম থেকে ৩য় পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্য্যন্ত। প্রথম বৎসরে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা মত গোটা ভারতবর্ষে প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছিল ১২ হাজার ৯৩ টা। তার পরে ৪র্থ, ৫ম এবং ষষ্ঠ—সব পরিকল্পনার ক্ষেত্রে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের সংখ্যা কমে গিয়ে দাঁড়িয়েছিল ৪,১৪৭। এই হারটা কমে গিয়েছে কেন? কারণ হিসাবে বলা যায়, বোধ হয় শিক্ষিত মানুষের রোষে দগ্ধ, বিদগ্ধ হতে পারেন, এই ভয়েতেই এর পরিমাণটা ক্রমান্বয়ে কমে গেছে। সেজন্য হুঁশিয়ার হয়ে প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় যার পরিমাণ ছিল ৭,১৬৪, সেখানে গোটা ভারতবর্ষে মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কমে দাঁড় করিয়েছেন ২,১০৩। সারা দেশে নিরক্ষরের সংখ্যা যেখানে ক্রমশ বেড়ে চলেছে, সেখানে শিক্ষা খাতে তাঁরা টাকার পরিমাণ কমিয়ে দিচ্ছেন প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষার ব্যাপারে। এ ব্যাপারে তাঁরা কি যুক্তি দেখাবেন? এর সঙ্গতি কোথায়? কোঠারী কমিশন অত্যন্ত সঙ্গতভাবেই প্রস্তাব করেছিলেন যে, জাতীয়

আয়ের শতকরা ১০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকারের শিক্ষার ব্যাপারে ব্যয় করা উচিত। অথচ, কেন্দ্রীয় সরকার শিক্ষাখাতে তাঁদের বাজেট রেখেছেন মাত্র ২.৬ টাকা। শিক্ষার সঙ্গে তাঁদের সম্পর্ক এইরকম। সুতরাং ওঁদের বলবার কি অধিকার আছে এখানে। বলবার কোন অধিকার তাঁদের আছে কিনা আমি জানি না। মাননীয় সদস্য কিরণ চৌধুরী মহাশয়, তিনি তো শুধু মাত্র রাজনৈতিক দলের সদস্য নন, তিনি একজন শিক্ষাবিদ্‌ও বটে।

তিনি একজন অধ্যক্ষ বলে আমি শুনেছি কিন্তু তিনি জানেন না বিধানসভায় দাঁড়িয়ে বিভ্রান্তিমূলক কথাবার্তা বলার কোন যুক্তিসঙ্গত কারণ থাকতে পারে না। উনি বললেন পশ্চিমবঙ্গের থেকে অন্যান্য রাজ্যে শিক্ষকদের বেতন হার বেশী। উনি হয়ত জানেন না এবং উনি জিজ্ঞাসা করলে আমরা অকপটে সমস্ত কথা বলতে পারতাম। আমি ওনাকে বলে দিচ্ছি যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের শিক্ষকদের যা বেতন হার তা ভারতবর্ষের কোথাও তা নেই। আমি কিরণ চৌধুরী মহাশয়কে জানিয়ে দিতে চাই উনি আনন্দবাজার সংবাদপত্র থেকে পড়ে বললেন যে বিহারের বেতন হার পশ্চিমবঙ্গের থেকে বেশী। যদি বিহারের শিক্ষকদের ডিয়ারনেস এ্যালাউন্স এবং ডিয়ারনেস পে যোগ করে যা দেখান হয়েছে তার সঙ্গে পশ্চিমবঙ্গের শিক্ষকদের ডিয়ারনেস এ্যালাউন্স এবং ডিয়ারনেস পে যুক্ত করে তুলনা করা যায় তাহলে যেকোন যোগ্যতাসম্পন্ন ব্যক্তি বলবেন যে পশ্চিমবঙ্গের শিক্ষকদের বেতন হারের পরিমান অনেক বেশী। কিরন চৌধুরী মহাশয় এই জিনিসটা জানেন না তাই এই কথা বললেন। ( এই সময়ে সুব্রত মুখার্জী কিছু বলতে চাইছিলেন ) সুব্রতবাবু আপনাকে আমি চিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে আপনি যখন পড়াশুনা করেছেন আমি তখন এদেশে ছিলাম। আপনি কিভাবে পড়াশুনা করেছেন এবং কিভাবে পাশ করেছেন সবই আমার জানা আছে। আর আপনি কিনা জিজ্ঞাসা করছেন, আপনার লজ্জা হওয়া উচিত ছিল। যাইহোক যেকথা আমি বলছিলাম যে পশ্চিম-বঙ্গের শিক্ষকদের বেতন হার ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী। তারপরে পড়াশুনোর কথা বলা হয়েছে— আমাদের এখানে পড়াশুনোর মান নাকি কোথায় গিয়ে দাঁড়িয়েছে আমি একটা ফিগার আপনাকে দিচ্ছি ১৯৭৬ সালের। সুব্রতবাবুর আমলে মাধ্যমিক পরীক্ষায় যারা পাশ করেছিল তাদের মধ্যে ফার্স্ট ডিভিসানে যারা পাশ করেছিল তাদের প্রথমবিভাগে ২.৩৩। আর এ বছরের কথা বলছি অন্যান্য বছরের থেকে ৫ দশমিকের উপর আমরা আছি। অর্থাৎ ৬.৪৪ ভাগ প্রথম বিভাগে পাশ করেছে এবং দ্বিতীয় ও তৃতীয় বিভাগে সুব্রতবাবুর আমলে ওই সময়ে উচ্চমাধ্যমিক পরীক্ষায় পাশ, যা

পাশ করেছিল তার থেকে বেশী হারে এ বছর পাশ করেছে। কিরন চৌধুরী মহাশয় একটি কথা বললেন আমরা নাকি কিছু কিছু বিদ্যালয়ে এ্যাডমিনিষ্ট্রেটর বসিয়েছি। মাননীয় কিরন চৌধুরী মহাশয় চলে গেলেন, শোনবার তো কোন প্রয়োজন নেই তার। সুব্রতবাবুই শুনে রাখুন। আমাদের পশ্চিমবাংলায় যতগুলি বিদ্যালয় আছে সেগুলি নিম্ন মাধ্যমিক বিদ্যালয়। দুঃখের কথা হলেও সত্যি যে কিছু বিদ্যালয়ে এ্যাডমিনিষ্ট্রের আছে। শতকরা ৪টি ইস্কুলে এ্যাডমিনিষ্ট্রেটর আছে। কিন্তু আমরা আনন্দিত হতাম যদি বিদ্যালয়ের এ্যাডমিনিষ্ট্রেটর না রেখে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত কমিটির হাতে আমরা বিদ্যালয়ের দায়িত্ব সমর্পণ করতে পারতাম। দীর্ঘদিন ধরে পরিচালন গত অব্যবস্থার ফলে এবং কখনো কখনো হাইকোর্টের রায় ইত্যাদি এই সমস্ত কারণে ৪টি বিদ্যালয়ে এ্যাডমিনিষ্ট্রেটর আছে। আশা করছি অতি অল্প সময়ের মধ্যে এই সমস্ত বাধাগুলি দুর করতে পারবো। এখানে সিলেবাসের কথা বলা হয়েছে। সুব্রতবাবুর এবং জয়নাল সাহেবের মনে থাকা উচিত যে ১৯৭৪ সালের আগে পর্যন্ত ইতিহাসের যা সিলেবাস ছিল তাতে ষষ্ঠ, সপ্তম এবং অষ্টম—এই ৩টি শ্রেণীতে বিশ্ব ইতিহাস পড়ানো হোত এবং নবম এবং দশম শ্রেণীতে ভারতের ইতিহাস পড়ানো হোত। ১৯৭৪ সালে পাঠ্যসূচী পরিবর্তন করা হয়। এই সিলেবাস অনুসারে ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত ভারতের ইতিহাস পড়ানোর জন্য ওঁরা সিদ্ধান্ত করেন ১৯৭৪ সালে। আমরা ১৯৮০ সালে সিলেবাস কমিটির উদ্যোগ গ্রহণ করি। সেখানে হেড মাস্টার্স এ্যাসোসিয়েশান, পশ্চিমবঙ্গ শিক্ষক সমিতি সহ, সমস্ত শিক্ষক প্রতিনিধি এই আলোচনায় অংশগ্রহণ করেন। তাদের সিদ্ধান্ত অনুসারে ঠিক হয় যে ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত History of the World civilisation with special of Reference to India.

বিশ্ব ইতিহাস পড়ানো হবে। অর্থাৎ ১৯৭৪ সালের আগে পর্যন্ত আমাদের রাজ্যে যা পাঠ্যসূচী ছিল তার সঙ্গে সঙ্গতি রেখে আবার ১৯৮০ সালে নতুন পাঠ্যসূচী করার কথা বলেন।

[8-20—8-30 P.M.]

এটা শুধু আমাদের মত নয়, কোন শিক্ষক সংগঠন সেদিন আমাদের প্রস্তাবের বিরোধিতা করেন নি। অর্থাত সমস্ত শিক্ষক সংগঠন আমাদের প্রস্তাব সমর্থন করেছিলেন। ১৯৭৪ সালের আগে যে সিলেবাস ছিল তার সঙ্গে সংগতি রেখে এ জিনিষ হল। ৯ এবং ১০ শ্রেণীতে ভারতের ইতিহাস পড়াবার যে প্রস্তাব করা

হয়েছে তার খসড়া বিভিন্ন শিক্ষক সংগঠনের কাছে বিলি করা হয়েছে এবং তাঁদের মত পেলে ব্যবস্থা করবো। এর মধ্যে কোন অসংগতি নেই। কোন কোন সদস্য বলেছেন প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত পাঠ্যসূচীর একটা সামঞ্জস্য বিধান করা উচিত। সমাজের পরিবর্তনের সঙ্গে, আন্তর্জাতিক ক্ষেত্রে পরিবর্তনের সঙ্গে সামঞ্জস্য রেখে পাঠ্যসূচীর পরিবর্তন করা দরকার। সেজন্য যে পাঠ্যসূচী আমরা করতে চাই তার খসড়া বিভিন্ন শিক্ষক সংগঠনের কাছে পাঠিয়েছি। তাঁদের মতামত পেলে আমরা চূড়ান্ত ব্যবস্থা গ্রহণ করবো। আমরা বলছি প্রতিটা স্তরে যে অসামঞ্জস্য আছে তার সমালোচনা কোন কোন মহল থেকে হচ্ছে। কিন্তু তার সঙ্গে সামঞ্জস্য রেখে প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত পনমূল্যায়নের যে কাজ তা আমরা হাতে নিয়েছি। জয়নাল সাহেব দুঃখ করে বলেছেন যে আমাদের দেশে নিরক্ষরতার যে গ্লানি তা থেকে আমরা মুক্ত হতে পারিনি। এর জন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। আমরা এ বিষয়ে বিশেষভাবে গুরুত্ব দিয়েছি। আমরা যখন প্রথম দায়িত্ব পেলাম ১৯৭৭ সালে তখন প্রাথমিক স্তরে ছাত্র ছাত্রীর সংখ্যা ছিল ৪৫ লক্ষ, স্বাধীনতার ৩০ বছর পরেও। আর গত ৫ বছরে এই সংখ্যা ৬৬ লক্ষ হয়েছে। যদিও এতে আমরা সন্তুষ্ট নই এবং এই সংখ্যা আমরা আরোও বৃদ্ধি করতে চাই। সেজন্য আমরা প্রাথমিক শিক্ষার উপর গুরুত্ব দিয়ে নিরক্ষরতার গ্লানি থেকে পশ্চিমবাংলাকে মুক্ত করতে চাই। আমার সর্বশেষ কথা আমি শরৎচন্দ্রের কথা দিয়ে শেষ করতে চাই। তাঁর পল্লী সমাজ বইতে দেখবেন আছে রমেশ লেখাপড়া শেখার পর তার জ্যাঠাইমার কাছে গিয়ে তাঁর ইচ্ছা জিজ্ঞাসা করায় তিনি বললেন রমেশ তুমি দিকে দিকে জ্ঞানের বাতি জ্বেলে দাও। আপনাদের জ্যাঠাইমা কি বলেন জানি না। কিন্তু আমাদের পশ্চিমবাংলা থেকে নিরক্ষরতার যে গ্লানি তা থেকে আমরা মুক্ত করতে চাই এবং তারজন্য আমরা বদ্ধপরিকর। এই কথা বলে যত ছাটাই প্রস্তাব মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এসেছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি আবেদন করছি আমার এই বাজেট প্রস্তাব সমর্থন করতে।

**শ্রীসুব্রত মুখার্জী**ঃ—স্যার, আমি একবার খুলনা বেড়াতে গিয়ে দেখি একটা হোটেলে বড় করে লেখা আছে "গ্রাণ্ড হোটেল", ছোট করে ব্র্যাকেটে লেখা আছে "খুলনে"। আজকে শিক্ষামন্ত্রীর কথা শুনে মনে হল অনেক বড় বড় করে লেখা আছে, তারপরে ছোট করে লেখা আছে "খুলনে"। আমি যে বিষয়ে এম. এ. পাশ করেছি সেটা তিনি উচ্চারণ করতে পারবেন না।

শ্রীশম্ভুচরণ ঘোষঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশা করেছিলাম বিরোধী দলের মাননীয় সদস্যরা শিক্ষা খাতে ব্যয়-বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে কতকগুলি গঠনমূলক সমালোচনা করবেন, কিন্তু তাঁদের বক্তব্য শুনে আমার মত অনেকে হতাশ হয়েছেন। তাঁরা সমালোচনার মধ্য দিয়ে কোন সারবস্তুকে প্রতিষ্ঠিত করতে পারেন নি। কয়েকজন মাননীয় সদস্য ভাষা প্রসঙ্গ টেনে এনেছেন, কিন্তু যাঁরা ভাষা প্রসঙ্গ টেনে এনেছেন আমি লক্ষ্য করলাম যে বক্তব্যের মধ্যে তাঁরা বার বার বিদেশী শব্দের সাহায্য গ্রহণ করেছেন, বিদেশী উদ্ধৃতির সাহায্য গ্রহণ করেছেন। আমরা যেটার উপর সবচেয়ে বেশী গুরুত্ব আরোপ করতে চাই সেটা হচ্ছে মাতৃভাষায় আমরা দক্ষতা অর্জন করি মাতৃভাষায় আমরা পারদর্শী হই যাতে করে সঠিকভাবে সত্যভাবে মাতৃভাষায় আমরা বক্তব্য পেশ করতে পারব অথবা লিখতে সক্ষম হব। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যাঁরা মাতৃভাষা সম্পর্কে তাঁদের বক্তব্য পেশ করার চেষ্টা করলেন তাঁরা বার বার বিদেশী শব্দের এবং বিদেশী উদ্ধৃতির সাহায্য গ্রহণ করেছেন। মাননীয় সদস্য ডাঃ শিশির বোস নেতাজীর প্রশ্ন তুলে ভাষা প্রসঙ্গকে এখানে রাখবার চেষ্টা করেছেন। আমরা যারা নেতাজী সুভাষ চন্দ্র বোসের বাল্য জীবন জানি তিনি ইংরাজী মাধ্যম বিদ্যালয়ে লেখাপড়া শেখা সত্বেও ভারত পথিক গ্রন্থে স্পষ্টভাবে একটা কথা বলে গেছেন—'সবকিছু বিবেচনা করিলে কোনও ভারতীয় ছেলেকে অথবা মেয়েকে এখন আর এরূপ স্কুলে পাঠান সংগত মনে হয় না'। তিনি আরো উল্লেখ করেছেন ভারত পথিক গ্রন্থে—'প্রাচ্য ও পাশ্চাত্ত্যের সাংস্কৃতিক মিলনের যথার্থ মনস্তাত্বিক উপায় শৈশবাবস্থায় ভারতীয় ছেলেদের উপর জোর করিয়া ইংরাজী শিক্ষা চাপাইয়া দেওয়া নয়, বরং তারা বয়ঃপ্রাপ্ত হইলে তাহাদেরকে ব্যক্তিগতভাবে পশ্চিমের ঘনিষ্ঠ সংস্পর্শে আনিতে হইবে। তাহলে তারা নিজেরাই বিচার করিতে পারিবে যে প্রাচ্যে ও পাশ্চাত্যে কোনটা ভাল এবং কোনটা মন্দ'। যে বইটা থেকে আমি উদ্ধৃতি দিলাম এটার মূল ইংরাজী গ্রন্থের অনুবাদ করেছেন স্বয়ং ডাঃ শিশির বোস। সুতরাং বিষয়টা যদিও আমাদের রাজ্যের আলোচনার বিষয়বস্তু নয় তথাপি ডাঃ শিশির বোস এখানে জাতীয় ভাষা প্রসঙ্গে রোমান লিপি সহ হিন্দুস্থানী ভাষা প্রবর্ত্তনের উপর জোর দিয়েছেন। আমরা যারা সংগঠনের অনুগামী সংবিধান যখন রচিত হয় তার প্রাক্কালে শ্রীমতী ইন্দিরা গান্ধীর পিতা জহরলাল নেহেরুর কাছে নিবেদন করেছিলাম, কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধীর পিতা নেতাজী সুভাষ চন্দ্র বসু জাতীয় ভাষা সম্পর্কে যে প্রস্তাব রচনা করেছিলেন তাকে আমল দেন নি। আমি জানি না ডাঃ শিশির বোস জাতীয় ভাষা প্রসঙ্গে রোমান

লিপি অবলম্বনে হিন্দুস্থানী ভাষা প্রবর্তনের যেকথা বলেছেন তাঁদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী তার প্রতি সমর্থন জানাবেন কি না অথবা তিনি যে বক্তব্য রেখেছেন এটা কংগ্রেসী সরকারের নীতি কিনা। যদি তিনি শ্রীমতী ইন্দিরা গান্ধীকে দিয়ে এর উপর কিছু আলোকপ্রাত করতে পারেন তাহলে শুধু আমরা নই দেশের অনেক মানুষ আনন্দিত হবেন। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী কতকগুলি পরিসংখ্যান উদ্ধৃত করে দেখিয়েছেন যে শিক্ষা খাতে বিভিন্ন বিষয়ে আমরা বরাদ্দ ছাঁটাই করেছি এবং ছাঁটাই করে সমগ্র শিক্ষা ব্যবস্থাকে একটা পঙ্গু অবস্থায় উপনীত করার চেষ্টা করেছি। কিন্তু যদি তুলনামূলকভাবে দেখেন ১৯৮২-৮৩ সালে কেন্দ্রীয় সরকারের যে ব্যয়-বরাদ্দ সেখানে শিক্ষা খাতে কত মঞ্জুর করা হয়েছে এবং পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের মোট ব্যয়-বরাদ্দ এবং শিক্ষা খাতে কত বরাদ্দ আমরা অনুমোদন করতে যাচ্ছি তাহলে দেখা যাবে যে কেন্দ্রীয় সরকার ৯৮২-৮৩ সালে মোট ব্যয়-বরাদ্দ ধার্য করেছেন ২৯ হাজার ২১৯ কোটি টাকা, শিক্ষা খাতে ৮১৫ কোটি টাকা, শতকরা হার ৮; ২.৭৫, পশ্চিমবঙ্গের মোট ব্যয়-বরাদ্দ ২ হাজার ৮১৩ কোটি টাকা, শিক্ষা খাতে ৩৮৬ কোটি টাকা।

[8.30—8.40 P.M.]

যেখানে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনসহ বিভিন্ন প্রতিষ্ঠান সুপারিশ করেছেন যে শিক্ষাখাতে কেন্দ্রীয় সরকারের উচিত শতকরা ১০ ভাগ বরাদ্দ করা সেখানে আমরা লক্ষ্য করেছি ১৯৮২-৮৩ সালে ১০ ভাগ দূরের কথা, সেখানে শতকরা ২˙৭৫ ভাগ বরাদ্দ করা হয়। রাজ্যগুলির প্রতি নির্দেশ দেওয়া হয়েছে, সেখানে সুপারিশ করা হয়েছে যে শতকরা ২০ ভাগ অন্ততঃ করা উচিত, আমরা সেখানে অনেকটা বাড়িয়ে ১৩˙৭ ভাগ করতে সামর্থ হয়েছি। আমরা ক্ষমতায় আসার আগে ১৩০ কোটি টাকা শিক্ষা খাতে বরাদ্দ ছিল। আজকে সেটা বাড়িয়ে ৩৮৬ কোটি টাকা করতে সক্ষম হয়েছি। আমরা আশা করি এবং বিশ্বাস রাখি যে এই বরাদ্দকে আরো বাড়াতে সক্ষম হব। কারণ আমরা শিক্ষার উপর সব চেয়ে বেশী গুরুত্ব আরোপ করেছি। এখানে হচ্ছে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গীর সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গীর পার্থক্য। কেন্দ্রীয় সরকার সম্প্রতি আন্তর্জাতিক ঋণ ভাণ্ডার থেকে ৫॥ হাজার কোটি টাকা ঋণ গ্রহণ করেছেন। এই ঋণের অন্যতম শর্ত ছিল যে, যে সমস্ত বিষয়গুলি হচ্ছে অউৎপাদনমুখী যেমন শিক্ষা, স্বাস্থ্য এবং সমাজ শিক্ষা, এই উৎপাদনমুখী বিষয়গুলির জন্য সেই ঋণের টাকা থেকে কোন অংশ খরচ করা চলবে না। এই রকম অসম্মানজনক

শর্তের কাছে আত্মসমর্পণ করে কেন্দ্রীয় সরকার আন্তর্জাতিক ঋণ ভাণ্ডার থেকে ঋণ গ্রহণ করেছেন। যেহেতু তারা শিক্ষাকে অউৎপাদনমুখী বিষয় হিসাবে গ্রহণ করেন, পশ্চিমবঙ্গ সরকার সেই দৃষ্টিভঙ্গীতে গ্রহণ করেন না। পশ্চিমবঙ্গ সরকার মনে করে যে শিক্ষা ক্ষেত্রে যদি ব্যয় বরাদ্দ বাড়াতে পারি তাহলে সামগ্রীকভাবে সামাজিক জীবনে উৎকর্ষ সাধন করতে পারবো, সামাজিক জীবনে মানসিক সম্পদের বৃদ্ধি ঘটাতে পারবো। এই পার্থক্যটুকু আছে বলেই আমরা শিক্ষাখাতে ব্যয় বরাদ্দ বাড়িয়েছি এবং আরো বাড়াবার জন্য সচেষ্ট থাকবো। মাননীয় বিরোধী সদস্যরা আমাদের শিক্ষার অব্যবস্থা সম্পর্কে নানা কথা উল্লেখ করেছেন। কিন্তু একবারও বললেন না যে কংগ্রেস পরিচালিত যে সমস্ত রাজ্য রয়েছে, বিশেষ করে অন্ধ্র, কর্ণাটক, বিহার, সেখানে কি অবস্থা চলছে? ভাবতে পারা যায় যে সেখানে ডাক্তারী পড়ার জন্য একজন ছাত্রকে ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা জরিমানা মাশুল দিতে হয়? ভাবতে পারা যায় যে সেখানে প্রযুক্তি বিদ্যায় ভর্তি হওয়ার জন্য কোন ছাত্রকে অনুরূপ টাকা জরিমানা মাশুল দিতে হয় ইংরাজীতে যাকে বলে ক্যামপিটিশান ফি? আমরা যেহেতু কংগ্রেসের নীতির বিরোধী বলে এই কথা বলছি তা নয়। গত বছর যখন শিক্ষামন্ত্রীর সম্মেলন হয়েছিল, সেই শিক্ষামন্ত্রী সম্মেলনে আমি উপস্থিত ছিলাম। ভারতবর্ষের প্রধান মন্ত্রী, শ্রীমতীইন্দিরা গান্ধী, তিনি সেখানে বিবক্তি প্রকাশ করেছিলেন। অন্ধ্র, কর্ণাটক, বিহারে এখনও পর্যন্ত ছাত্র ভর্ত্তির জন্য ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা জরিমানা মাশুল চালু আছে। আমরা জানি যে ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় বিশ্ববিদ্যালয়ে ছাত্র ভর্ত্তির সময়ে সুব্রতবাবুর দলের ছেলেরা বিভিন্ন ছাত্রদের কাছ থেকে জরিমানা মাশুল নিয়ে ভর্ত্তির চেষ্টা করেছিলেন। একটাও দৃষ্টান্ত দিতে পারবেন যে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কোন বিশ্ববিদ্যালয়ে কোন ছাত্র, কোন মানুষের কাছ থেকে জরিমানা মাশুল নিয়ে ছাত্র ভর্তি করা হয়েছে? একটাও দৃষ্টান্ত দিতে পারবেন না। এইখানেই হচ্ছে বাস্তব। শিক্ষা ক্ষেত্রে যখন আমরা বলি যে নৈরাজ্য দুর করেছি, উপযুক্ত পরিবেশ সৃষ্টি করেছি, সেখানে দৃষ্টান্ত হিসাবে আমি এই কথা বলতে চাই যে শিক্ষা ক্ষেত্রে যে বিশৃঙ্খলা অবস্থা ছিল, যে পুরোপুরি নৈরাজ্যর অবস্থা ছিল, সেই অবস্থাকে আমরা অবসান করতে পেরেছি। এই কৃতিত্ব শুধু সরকারের নয়। এই কৃতিত্ব সামগ্রীকভাবে ছাত্র সমাজ, শিক্ষক সমাজ, সাধারণ মানুষ সকলে ঐক্যবদ্ধভাবে এগিয়ে এসে সরকারকে সাহায্য করেছেন বলে আজকে শিক্ষা ক্ষেত্রে সুস্থ পরিবেশ স্থাপন করতে

পেরেছি। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় ব্যাঙ্গ করে গণতন্ত্রীকরণ সম্পর্কে তাঁর বক্তব্য পেশ করলেন।

বিশ্ববিদ্যালয় থেকে আমরা প্রত্যেকের প্রতিনিধিত্ব রেখেছি। বিশ্ববিদ্যালয়ে শ্রমিক প্রতিনিধি রেখেছি। বিশ্ববিদ্যালয়ে কৃষক প্রতিনিধি, ট্রেড ইউনিয়ন প্রতিনিধি রেখেছি। আর তার জন্যই কিরন চৌধুরী মহাশয় একটু উষ্মা প্রকাশ করেছেন। তিনি বোধ হয় লণ্ডনের অক্স-কেমব্রিজ, অক্স-ব্রিজ বিশ্ববিদ্যালয়ের মত চিন্তা করছেন। ঐ সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনা করার ক্ষেত্রে শুধু মাত্র বুদ্ধিজীবী একছত্র অধিকার নিয়ে থাকবে এবং ওদের ছাঁড়া আর কারও স্থান থাকবে না, বামফ্রন্ট সরকার তা মনে করে না। শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনার ক্ষেত্রে সমাজের নানা স্তরের সঙ্গে নীবিড় সম্পর্ক থাকবে না, এটা আমরা মনে করি না। কেবল ইনটালেকচুয়াল এরিসট্রোকেটরা থাকবে এটা কখনও নীতি হতে পারে না, এটা আমরা মনে করি। গজেন্দ্র গদকর কমিটি তাই বলেছেন। শতকরা ৬০ ভাগ প্রতিনিধি শিক্ষা প্রতিষ্ঠানের পক্ষ থেকে থাকবে এবং বাইরের থেকে থাকবে ৪০ ভাগ এবং কারা থাকবে সে কথা সুনির্দিষ্টভাবে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন বিশ্ববিদ্যালয় পরিচালন সংক্রান্ত প্রতিবেদনে বলে দিয়ে গেছেন। সেখানে ট্রেড ইউনিয়নের প্রতিনিধিত্ব থাকবে, শিক্ষক, প্রতিনিধি থাকবেন, অশিক্ষক কর্মচারীদের প্রতিনিধি থাকবে। আমরা বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থাকে পুর্নবিন্যাস করেছি। পশ্চিমবাংলার বাইরে য়েসব কংগ্রেস পরিচালিত রাজ্য আছে, তার মধ্যে আমি তিনটার নাম বলতে পারি যেখানে শিক্ষকদের প্রতিনিধিত্ব নাই। যেমন মধ্যপ্রদেশ, বিহার, অন্ধ্রপ্রদেশ। এখানে শিক্ষকদের প্রতিনিধি নাই। সরকারের মনোনীত ব্যক্তি শিক্ষাকে পরিচালনা করেন। গুজরাটে আচার্য, অর্থাৎ সরকারের নিজস্ব মনোনীত সদস্যদের সংখ্যা গরিষ্ঠ। সরকারেয় মনমত লোক যাতে সেখানে প্রাধান্য পায় তার জন্য তারা আইন সংশোধন করলেন। মনোনীতের সংখ্যা বাড়িয়ে দিলেন। গুজরাট বিশ্ববিদ্যালয়ের উপাচার্য সরকারকে দিয়ে মনোনয়নের সংখ্যা বাড়িয়ে দিলেন। আপনারা পশ্চিম-বাংলার একটা বিশ্ববিদ্যালয়ে দেখাতে পারেন যে যেখানে নির্বাচিত প্রতিনিধির চেয়ে মনোনীত প্রতিনিধির সংখ্যা বেশী? আমরা ক্রমশ মনোনয়নের সংখ্যা কমিয়েছি এবং আরও কমাবার চেষ্টা করছি। কংগ্রেস পরিচালিত রাজ্যে যেখানে এই অবস্থা, সেখানে পশ্চিমবঙ্গ সরকার জোর করে বলতে পারে যে আমরা গণতান্ত্রিক পদ্ধতি প্রতিষ্ঠা করার চেষ্টা করছি। এখানে যে বিরোধী দল আছেন তারা গণতন্ত্রের কথা বলেন। কিন্তু ওঁরা কি বলতে পারেন যে বাইরে

সেই গণতান্ত্রিক অধিকার স্বীকার করা হয়? আমরা দেখেছি আমরা যখন বিরোধী দলে ছিলাম আমাদের গণতান্ত্রিক অধিকার কিভাবে ওঁরা খর্ব করেছিলেন। ওঁরা আবার গণতান্ত্রিক অধিকারের কথা বলেন। অন্যান্য রাজ্যে যেখানে সরকার ওঁদের পরিচালনাধীন, সেখানে শিক্ষকদের গণতান্ত্রিক অধিকার স্বীকার করা হয় নি। আমরা অত্যন্ত উদ্দীপ্ত কণ্ঠে বলতে পারি যে আমাদের এখানে শিক্ষকদের মত প্রকাশ করার অধিকার আছে, রাজনীতিতে অংশ গ্রহণ করার অধিকার আছে। এই যে গণতান্ত্রিক অধিকার এটা বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা করতে পেরেছে। কংগ্রেস পরিচালিত রাজ্যে আমরা দেখেছি যে সেখানে গণতান্ত্রিক অধিকারকে খর্ব করা হয়েছে।

[8-40—8-50 P.M.]

নির্বাচনে প্রতিদন্দিতা করতে পারবে না, শুধু বিধান সভায় নয় পৌরসভার নির্বাচনে অংশ গ্রহণ করার অধিকার নেই। অন্ধ্র, কর্ণাটক, উড়িষ্যা, তামিলনাড়ু, এই সমস্ত রাজ্যে শিক্ষকরা নির্বাচনে অংশ গ্রহণ করার গণতান্ত্রিক অধিকার লাভ করেন নি। পশ্চিমবাংলার সঙ্গে কংগ্রেস (আই) পরিচালিত যেসব রাজ্য রয়েছে, সেখানকার পার্থক্য এখানেই। এখানে শিক্ষকদের গণতান্ত্রিক অধিকার আমরা স্বীকার করে নিয়েছি সেই ক্ষেত্রে গণতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন গড়ে তোলার এবং নির্বাচনে বা রাজনীতিতে অংশগ্রহণ করার অধিকার আমরা স্বীকার করে নিয়েছি। কংগ্রেস (আই) পরিচালিত বিভিন্ন রাজ্যে দেখা গেছে ঠিক তার বিপরীত ব্যবস্থা। কাজে কাজেই বিরোধীদের তরফ থেকে, বিশেষ করে কংগ্রেস (আই)-এর মাননীয় সদস্যদের কাছ থেকে যখন গণতন্ত্র সম্পর্কে বাণী শুনতে হয় তখন সত্যই আমাদের নিজেদের মনে অস্বস্তি লাগে। যারা গণতন্ত্রকে হত্যা করে, শিক্ষকদের মর্য্যাদা দেয় না, শিক্ষকদের সামাজিক মর্য্যাদাকে স্বীকৃতি দেয় না, তারা আজকে গণতন্ত্রের কথা বলছে। তারা আজকে বিশ্ববিদ্যালয়ে গণতান্ত্রিক অধিকারের কথা বলছে, এটা অত্যন্ত লজ্জাকর। আজকে আমরা এই কথা জোর করে বলতে পারি, ১৯৭৭ সালের আগে যা অবস্থা ছিল সেই অবস্থার পরিবর্তন আমরা ঘটিয়েছি। আগে আমরা কি দেখেছি? ডঃ কিরণ চৌধুরী, মাননীয় সদস্য, তিনি বক্তৃতা রেখে চলে গেলেন, ওনার হয়ত খেয়াল নেই, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত উনি যে মহাবিদ্যালয়ের অধ্যক্ষ ছিলেন সেখানে কি অবস্থা হয়েছিল। মহাবিদ্যালয়ে একটা গুণ্ডার রাজত্বে পরিণত হয়েছিল কি না তিনি বলুন, গুণ্ডার অখরায় পরিণত হয় নি?

পশ্চিমবাংলার সমস্ত শিক্ষার ক্ষেত্রকে সেই সময় সমাজ বিরোধীরা কুক্ষিগত করে রাখেনি ? উপাচার্য্য থেকে আরম্ভ করে অধ্যক্ষরা পর্য্যন্ত ঐ সমস্ত সমাজবিরোধীদের অঙ্গুলি হেলন দ্বারা পরিচালিত হতেন। এই কথা কি আজকে মাননীয় সদস্য ডক্টর কিরণ চৌধুরী এবং অন্যান্য কংগ্রেসী সদস্যরা অস্বীকার করতে পারেন ? আজকে পশ্চিমবাংলায় একটা মহাবিদ্যালয় দেখান যেখানে ঐ রকমভাবে সমাজবিরোধীরা মহাবিদ্যালয় এবং বিশ্ববিদ্যালয় পরিচালিত করেছেন ? রাজনীতির কথা—বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য নিয়োগের ক্ষেত্রে, মহাবিদ্যালয়ের অধ্যক্ষ, অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে রাজনীতির প্রশ্ন আসে না। আগে কিভাবে অধ্যক্ষ নিয়োগ হতেন ? কলেজের পরিচালক মণ্ডলী, তাঁরাই সমস্ত কাজগুলো করতেন, বর্তমানে সেইজন্য আমাদের খেসারত দিতে হচ্ছে। সমস্ত অধ্যাপকদের চাকুরির শর্তাবলীকে বেঁধে দেবার চেষ্টা করেছি যাতে করে কেউ ক্ষতিগ্রস্ত না হয়। সেখানে দেখেছি যিনি যোগ্যতা সম্পন্ন নন, এমন মানুষকে অধ্যাপক হিসেবে নিয়োগ করা হয়েছে ! আমি হলফ্ করে বলতে পারি ১৯৭৭ সাল থেকে আজ পর্য্যন্ত পশ্চিমবাংলার কোন মহাবিদ্যালয়ে কোন অধ্যক্ষ বা অধ্যাপকের যোগ্যতা নেই এমন লোককে নিয়োগ করার চেষ্টা করা হয়েছে। এইরকম নিয়োগের যাতে কোন সম্ভাবনা না থাকে সেইজন্য কলেজ সার্ভিস কমিশন প্রতিষ্ঠিত করা হয়েছে। কলেজ সার্ভিস কমিশনের মেম্বারদের নাম জানতে চেয়েছিলেন সুব্রত মুখার্জী মহাশয়, তিনি জেনে রাখুন, কলেজ সার্ভিস কমিশনে যাঁরা আছেন. তাঁরা প্রকৃত শিক্ষাবিদ হিসাবে আছে এবং কলেজ সার্ভিস কমিশনে সরকারের পক্ষ থেকে কোনরকম কখনও খবরদারী করা হয় না। তারা যোগ্যতা অনুযায়ী সিলেকসন করেন এবং সেই হিসেবে বিভিন্ন কলেজে মনোনয়ন দেবার চেষ্টা করেন।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্যগণ, নির্ধারিত সময় ৮-৪৬ মিনিটে শেষ হয়ে যাচ্ছে, এখন দেখা যাচ্ছে আরও কিছু সময় লাগবে। আমাদের অনুমতি নিয়ে আরও আধঘণ্টা সময় বাড়াবার চেষ্টা করছি। আশা করি সকলে এ ব্যাপারে সম্মত হবেন।

( এই সময়ে শিক্ষাখাতের ব্যয়-বরাদ্দের ওপর আলোচনার সময় আধঘণ্টা বৃদ্ধি করা হয়। )

শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ—উপাচার্য্য নিয়োগের ক্ষেত্রে রাজনৈতিক চিন্তাধারা থাকতে পারে, কিন্তু রাজনীতির মানকে মাপকাঠি হিসাবে ধরে কোথাও উপাচার্য্য নিয়োগ

করা হয় নি, এই কথা আমি জোর করে বলতে পারি। এটা তো আমাদের দেশের ইতিহাসে আছে, আমরা তো দেখেছি কাশী বিশ্ববিদ্যালয়ের আচার্য্য নরেন দেব, তিনি রাজনীতির আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, অথচ একজন আদর্শ উপাচার্য্য তিনি। তেমনি ভাবে যদি কোন আদর্শ উপাচার্য্য তাঁর দায়িত্ব পালন করার সঙ্গে সঙ্গে তিনি কোন রাজনৈতিক মতকে অবলম্বন করে থাকেন, আমরা মনে করি না, সেটা দোষের। আমরা মনে করিনা তার মধ্যে থেকে শিক্ষা ক্ষতিগ্রস্ত হতে পারে। একথা কথা নিশ্চয়ই স্বীকার করব, আমরা গত ৫ বছরে শিক্ষার মানকে উন্নীত করার জন্য বিভিন্ন প্রকার পদ্ধতি অবলম্বন করেছি, কর্মসূচী গ্রহণ করেছি।

কিন্তু এখনো আমরা সম্পূর্ণভাবে সন্তুষ্ট হতে পারিনি। আমরা চাই শিক্ষার মান আরো উন্নত করতে। পশ্চিমবাংলার শিক্ষার মান উন্নত করার জন্য অমরা সমস্ত দলমত নির্বিশেষে প্রতিটি মানুষের সমর্থন চাইব, মাননীয় বিরোধী দলের সদস্যদেরও সমর্থন চাইব। আর একটি কথা বলে আমি বক্তব্য শেষ করব—দীর্ঘদিন ধরে আমরা এই কথা বলে আসছি শিক্ষাকে যুগ্ম তালিকা থেকে রাজ্য তালিকায় ফিরিয়ে আনতে হবে। জরুরী অবস্থার সময় দেখেছি শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছে। তখন বিভিন্ন রাজ্য সরকার সমর্থন করেছিলেন এই ভেবে যে, হয়ত যুগ্ম তালিকায় গেলে কেন্দ্রের দায়িত্ব থাকবে, কেন্দ্র বিভিন্ন রাজ্যের শিক্ষা প্রতিষ্ঠানগুলি পরিচালনার ক্ষেত্রে যথার্থ অনুদান দেবার চেষ্টা করবেন। কিন্তু কোথাও ঐরকম কিছু লেখা ছিল না। আমরা পড়েই ধরে নিয়েছিলাম একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছে। যার জন্য বামফ্রন্ট সরকার গোড়া থেকেই একটি কথা বলে আসছেন শিক্ষাকে রাজ্য তালিকায় ফিরিয়ে আনতে হবে। একটি বক্তব্য তুলে ধরলে বিষয়টি আরো পরিষ্কার হয়ে যাবে। ষষ্ঠ পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গের সমস্ত বিশ্ববিদ্যালয়গুলির পক্ষ থেকে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের কাছে আমরা একটি বক্তব্য পেশ করেছিলাম। বিশ্ববিদ্যালয়গুলির পক্ষ থেকে বিশ্ববিদ্যালয়গুলির উন্নতি বিধানের জন্য সর্ব মোট ১৫ কোটি ৭৬ লক্ষ টাকা প্রয়োজন, এই দাবী করা হয়েছিল। পশ্চিমবাংলার ৭টি বিশ্ববিদ্যালয়ের জন্য আমরা এই টাকা চেয়েছিলাম। যতটুকু কানে শোনা গেছে তাতে দেখা যাচ্ছে এই ৭টি বিশ্ববিদ্যালয়ের জন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন মাত্র ৪.৫০ কোটি টামা দেবেন। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলি যেখানে ৫ কোটি টাকা পেয়েছিল সেইখানে এবারে তার চেয়েও কম টাকা দেবার চেষ্টা করেছেন। অথচ রাজ্য সরকার পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়-

গুলির জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে ১৬ কোটি ৬৮ লক্ষ টাকা খরচ করে থাকেন। কাজেই রাজ্য সরকার যেখানে এত টাকা খরচ করেছেন সেখানে কেন্দ্রের খবরদারি করার কোন প্রয়োজন আছে বলে আমরা মনে করি না। শুধুমাত্র ৪.৫০ কোটি টাকার অনুদান দিয়ে শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়ে গিয়ে তারা খবরদারী করবার একটা পথ প্রস্তুত করে রাখবেন—এটাকে আমরা কখনই সমর্থন করতে পারি না। আমি বিশ্বাস করি শিক্ষার সামগ্রিক উন্নয়নের স্বার্থে শুধুমাত্র সরকারী পক্ষের সদস্যরা নন, বিরোধী পক্ষের সদস্যরাও এই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করবেন। আসুন আমরা সকলে মিলে এক সাথে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করি যে শিক্ষাকে যুগ্ম তালিকা থেকে রাজ্য তালিকায় ফিরিয়ে আনা হোক। এই কথা বলে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের জন্য আমি যে প্রস্তাব উত্থাপন করেছি তার বিরুদ্ধে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার সবগুলির বিরোধিতা করে নাকচ করছি এবং কোনটাই গ্রহন করতে পারছি না। আমি আবেদন করব বিরোধী দলের সদস্যরা আমার এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করবেন।

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 2,17,70,000 be granted for expenditure under Demand No. 31, Major Heads : "276—Secretariat—Social and Community Services", was then put and agreed to.

**DEMAND No. 34**

| | | |
|---|---|---|
| Shri Subrata Mukherjee, | : | Sir I beg to move that the |
| Dr. Zainal Abedin, | : | amount of Demand be reduced |
| Shri Kashinath Misra | : | to Re. 1. |
| Shri Abdul Mannan | : | Sir, I beg to move that the |
| Shri Kashinath Misra | : | amount of Demand be reduced |
| Dr. Kiran Chaudhuri | : | by Rs. 100/- |

**Mr. Speaker :** I now put all the cut motions except Nos. 1, 2, 5, 6, 7, 12, 13, 15 & 17 on which, I understand, division will be taken, to vote.

The motions of Dr. Zainal Abedin and Shri Kashinath Misra that the demand be reduced to Re. 1/-, were then put and lost,

The motions of Shri Abdul Mannan, Shri Kashinath Misra and Dr. Kiran Chaudhuri that the demand be reduced by Rs. 100/- were then put and lost.

**Mr. Speaker :** I now put to vote the cut motions Nos. 1, 2, 5, 6, 7, 12, 13, 15 & 17 under Demand No. 34 on which division has been demanded.

The motions that the demand be reduced to Re 1/- was then put and a division was taken with the following result :

**Ayes**

Bhunia, Dr. Manas
Chowdhury, Shri Abdul Karim
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata

**Noes**

Abdul Bari, Shri Md.
Adak, Shri Nitai Charan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Nihar Kumar
Bera, Shrimati Chhaya
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri. Shri Biswanath
Chowdhury,Shri Sibendranarayan
Das, Shri Jagadish Chandra
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goswami, Shri Subhas
Gupta, Shri Sankar

Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mir Fakir Mohammad, Shri
Mondal Shri Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukhejee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Nath, Shri Monoranjan
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sayed Md. Masih, Shri
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra

## ABSTENTIONS

Sarkar, Shri Debaprosad
Purkait, Shri Prabodh

The Ayes 6, Noes : 60, and the abstentions 2. The motions were then lost.

The motions that the demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following results :

**Ayes**

Bhunia Dr. Manas
Chowdhury, Shri Abdul Karim
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata

**Noes**

Abdul Bari, Shri Md.
Adak, Shri Netai charan
Banerjee, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Nihar Kumar
Bera, Shrimati Chhaya
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra
Chakrabarty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Biswanath
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Jagadish Chandra
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goswami, Shri Subhas
Gupta, Shri Sankar
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mrkherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Nath, Shri Monoranjan
Pal, Shri Bijoy
Panda Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Shyed Mr. Masih, Shri
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Pabodh Chandra

**Abstentions**

Sarkar, Shri Debaprasad
Purkait, Shri Probodh

The Ayes 6, Noes : 60 and the abstentions 2 the motions were then lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 3,80,19,62,000 be granted for expanditure under Demand No. 34 Major Heads : "227-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Calture", and "677-Loans for Education, Art and Calture (Excluding Sports and Youth Welfare)" was then put and agreed to.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research" was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.55 P.M. till 11 A.M. Tuesday, the 21st September, 1982 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

# WEST BENGAL LEGISLATIVE ASSEMBLY PROCEEDINGS

## ( Official Report )

**Vol—78, No. 1** **1982**

[ (Q) Stands for Questions
(M) Stands for Mention cases ]

**Discussion on Budget of the Agriculture Department**



**Discussion on the Budget of Commerce and Industry Department**



**Discussion on the Budget of Cottage & Small scale Industries Department**

**Discussion oa Budget of Judicial Department**



**Discussion on the budget of Land and Land Reforms Department**

## GOVERNMENT BUSINESS

**Laying of Reports**